কারণে—প্রশাসনিক কারণে।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কারণগুলি দয়া করে বলবেন কি এবং এর সঙ্গে সঙ্গে এটাও জানাবেন কি যে এই কারণেই কি এস. পি. মেদিনীপুরকে সাসপেণ্ড করা হয়েছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** সব প্রশ্নই একসঙ্গে করে দিলেন। এস. পি'র কেস সম্পূর্ণ আলাদা, তার সঙ্গে এইসবের কোনও সম্পর্ক নেই। কারণ এখানে এসব ঘটনা ঘটার অনেক আগেই তার একটা বদলির আদেশ ছিল। তিনি অস্বীকার করেছিলেন বদলি হতে। এটা এইসব ঘটনার অনেক আগেই হয়েছিল। উনি হাইকোর্টে গিয়েছিলেন এবং হাইকোর্টের মামলায় উনি হেরে যান। তারপর যখন বদলি করা হয় তখন তিনি রিফিউজ করেন বদলি হতে। তারপরে সরকারের যা করার সেটা আমরা করেছি ওর সম্বন্ধে, উনি সাসপেণ্ড হয়েছেন। আর অন্য যে দুটির কথা বলা হচ্ছে সেটা হচ্ছে প্রশাসনিক কারণ কিন্তু এই ঘটনার সঙ্গে সরাসরি জড়িত নয়। কারণটা আমি বলতে পারব না, প্রশাসনিক কারণ।

**শ্রী কিরণময় নন্দ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন, এই ঘটনার তদন্ত হচ্ছে। আমার জিজ্ঞাস্য, কি ধরনের তদন্ত হচ্ছে বা কারা তদন্ত করছেন বলবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** সেটা এখান থেকে—সি. আই. ডি. থেকে তদন্ত হচ্ছে।

**শ্রী কিরণময় নন্দ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই ঘটনার কি একজিকিউটিভ তদন্ত হচ্ছে? এটা আমাদের করতেই হবে কারণ দুজন ওখানে মারা গেছেন।

**শ্রী কিরণময় নন্দ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই ঘটনার বিচার বিভাগীয় তদন্তের—জুডিসিয়াল এনকোয়ারী-ব্যবস্থা করবেন কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমাদের পশ্চিমবাংলায় আইন আদালত তো সবই আছে, উঠে যায়নি, সেই অনুযায়ী যা করবার সেটা হবে।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** ঐ দিন রাত্রে কন্টাই-এর ও. সি'র জামাকাপড় খুলে নিয়ে তাকে আণ্ডারওয়ার পরিয়ে সারা রাত্রি বসিয়ে রাখা হয়েছিল এবং তার মাথার টুপিটা জলে ভিজিয়ে সেই টুপিটা তার মাথায় দিয়ে দেওয়া হয়েছিল এবং তিনি সারা রাত্রি ঘেরাও হয়ে বসেছিলেন এটা তিনি জানেন কিনা মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** এরকম কোনও বিবরণ আমার কাছে আসে নি কোনও সোর্স থেকে।

**শ্রী কিরণময় নন্দ ঃ** আমি এস. পি.র কথায় আসছি না কিন্তু কন্টাই-এর সি. আইকে, যিনি ঐ থানার চার্জে নয়, এস. ডি. পি. ও. নিয়ে গিয়েছিলেন সেই কন্টাই-এর সি. আইকে প্রশাসনিক কারনে বদলি করা হয়েছে। ১০ মাস পূর্বে যে সি. আই. কন্টাই-এ পোস্টিং পেলেন সেখানে কি প্রশাসনিক জরুরি কারণ ঘটল যে জন্য তাকে বদলি করা হল সেটা

মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি

**শ্রী জ্যোতি বসু ঃ** সেটাই তো আপনাকে বলতে পারছি না— প্রশাসনিক কারণে ৪ মাস পরেও বদলি করা যায়।

**শ্রী কিরণময় নন্দ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই সি. আই-এর যে প্রশাসনিক কারণে বদলির অর্ডার হয়েছিল সেটা এই ঘটনার আগে না পরে?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি তো প্রশাসনিক কারণটা বলতে পারছি না। তবে ওটা পরে হয়েছে, ঐ ঘটনার পরে ঐ বদলিটা হয়েছে, এস. পি.রটা আগে হয়েছে।

**শ্রী প্রবোধচন্দ্র সিনহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন এই পুলিশের গুলি চালনার ফলে যে ২ জন ব্যক্তি নিহত হয়েছেন, তাদের পরিবারবর্গকে ক্ষতিপূরণ দেবার কোনও সিদ্ধান্ত করেছেন কি না?

**শ্রী জ্যোতি বসু ঃ** এখন পর্যন্ত কোনও সিদ্ধান্ত করা হয়নি।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে বাহাদুর গ্রামের যে চার জন ব্যক্তিকে গ্রেপ্তার করা হয়েছিল তাঁদের অপরাধ কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** কোর্টে মামলা হচ্ছে। অপরাধ কি তার আমি কি বলব।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই চার জনকে পুলিশ গ্রেপ্তার করে আনবার সময়ে কিছু লোক তাঁদের মুক্তির দাবি করেছিল এবং বন্দুক ছিনিয়ে ।নয়েছিল—এতে আইন শৃঙ্খলাভঙ্গ হয়েছে বলে কি আপনি মনে করেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** ইট ইজ এ ম্যাটার অব ওপিনিয়ন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানেও আপনার অনুমতি না নিয়ে অনশন করলেও তো আইনশৃঙ্খলা থাকেনা।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে ঐ দুষ্কৃতকারী সি. পি. এম-দের গুলি করে মারার জন্য ও. সি., সি. আই., এস. পি.-র বিরুদ্ধে কোনও স্টেপ নিয়েছেন কি না?

(নো রিপ্লাই)

**সাঁওতালদি বিদ্যুৎ উৎপাদন কেন্দ্র**

***২৭৪।** (অনুমোদিত প্রশ্ন নং ***২৭৬।) শ্রী এ. কে. এম. হাজানুজ্জামান ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সাঁওতালদি বিদ্যুৎ উৎপাদন কেন্দ্রের বিদ্যুৎ উৎপাদন ক্ষমতা কত;

(খ) ঐ কেন্দ্রে, (১) ১৯৭৭ সালের জুলাই মাসে এবং (২) ১৯৭৯ সালের জানুয়ারি মাসে

মোট কি পরিমাণ বিদ্যুৎ উৎপন্ন হইয়াছিল;

(গ) এই কেন্দ্রে ১৯৭৮ সালের এপ্রিল হইতে অদ্যাবধি কোনও অন্তর্ঘাতমূলক ঘটনা ঘটিয়াছিল কি; এবং

(ঘ) ঘটিয়া থাকিলে, তাহার জন্য দায়ী ব্যক্তি বা ব্যক্তিদের বিরুদ্ধে কি শাস্তিমূলক ব্যবস্থা গৃহীত হইয়াছে?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) বর্তমানে সাঁওতালদিহিতে দুইটি ইউনিট চালু আছে এবং তাহাদের বিদ্যুৎ উৎপাদন ক্ষমতা ১২০ মেঃ ওঃ হিসাবে মোট ২৪০ মেগাওয়াট।

(খ) ঐ কেন্দ্রে

(১) ১৯৭৭ সালের জুলাই মাসে মোট ৯০.৭৭১ মিলিয়ন ইউনিট বিদ্যুৎ উৎপন্ন হয় এবং

(২) ১৯৭৯ সালের জানুয়ারি মাসে মোট ৯৬.২৩৬ মিলিয়ন ইউনিট বিদ্যুৎ উৎপন্ন হয়।

(গ) কিছু অস্বাভাবিক যান্ত্রিক গোলযোগ পরিলক্ষিত হয়।

(ঘ) যথাযথ প্রশাসনিক ব্যবস্থা গ্রহণ করা হইয়াছিল।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, যান্ত্রিক গোলযোগ ছাড়া, ইতিপূর্বে অভিযোগ হয়েছিল অন্তর্ঘাত মূলক কোনও ঘটনা হয়েছিল কি না?

**শ্রী জ্যোতি বসু ঃ** এটাতো আমি উত্তরে বলেছি যে অস্বাভাবিক যান্ত্রিক গোলযোগ পরিলক্ষিত হয়।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, ঐ সাঁওতালডিহি প্রকল্পে বিদ্যুৎ উৎপাদন বাড়াবার জন্য কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**শ্রী জ্যোতি বসু ঃ** তৃতীয় ইউনিট যেটা সেটা এখনও কর্মাশিয়াল কমিশনড হয়নি। ২ মাস আগে যেটা নির্মিত হয়েছে সেটার কিছু গোলযোগ দেখা দিয়েছে। এটা কেন হচ্ছে সে জন্য যাঁরা যন্ত্রপাতি দিয়েছেন সেই বি. এইচ. ই. এল. তাঁদের আমরা ডেকে এনেছিলাম এবং আমাদের সঙ্গে মিটিংয়ে বসেছিলেন। তাঁরা বলেছেন, এক মাস বা দেড় মাসের মধ্যে চালু হবে। আগে একবার চালু হয়েছিল এবং পরে বন্ধ হয়ে যায়। তারপর আবার চালু হয়েছিল, সেবারও বন্ধ হয়ে যায়। কাজেই দু'বার গোলযোগ দেখা দেয়।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন সাঁওতালডিহির জেনারেশনের কাজে অভিজ্ঞ লোককে সরিয়ে দিয়ে অনভিজ্ঞ সি. পি. এম-এর লোককে বসানো হয়েছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** কোনও সি. পি. এম-এর লোক ওখানে চাকুরি পায়নি। আগে ১২ হাজার চাকুরি পেয়েছিল কংগ্রেস এম. এল. এ-দের সুপারিশ নিয়ে।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন সাঁওতালডিহির উৎপাদন যাতে ব্যাহত না হয় তার জন্য ১৯৭৭ সালে জানুয়ারি পর্যন্ত কতজন পুলিশ নিয়োগ করা হয়েছিল?

**শ্রী জ্যোতি বসু ঃ** এই প্রশ্নটা ওই প্রসঙ্গে আসেনা। তবে একটা গোলযোগের সময় যেখানে ট্রেড ইউনিয়ন ছিল না, সেই সময় ৫৫০ থেকে ৬০০ পুলিশ কয়েকদিনের জন্য রাখা হয়েছিল যন্ত্রপাতিগুলি বাঁচাবার জন্য।

[1-50 – 2-00 P.M.]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় জানাবেন কি, বি. এইচ. ই. এল. এর যন্ত্রপাতি নিকৃষ্টমানের হওয়ার জন্য সাঁওতালডির বিদ্যুৎ সরবরাহ ব্যবস্থা বিঘ্নিত হচ্ছে কি না?

**শ্রী জ্যোতি বসু ঃ** এটা সাধারণভাবে বলা সম্ভব নয়। তবে এই রকম অভিযোগ এসেছে, আমি দিল্লিতে গিয়ে সরকারের সঙ্গে আলোচনা করেছি এবং মিঃ ফার্নানভেজ আমাকে যত রকম সাহায্য করবার করেছেন। তৃতীয় ইউনিট যেটা, সেটা যদি চালু করা যায় তাহলে আমাদের খুব সুবিধা হয়ে যায়। দু' মাস আগে নির্মাণ কাজ শেষ হয়ে গেছে কিন্তু দু দু বার চালাতে গিয়ে কিছু অসুবিধা দেখা দিয়েছে। যার জন্য আমরা আবার ভেল-এর সঙ্গে কথা বলেছি, তারা এসেছেন, তারা এখন দেখছেন কোনও কিছু গোলযোগ আছে কি না।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মুখ্যমন্ত্রী মহাশয় একটু আগে বললেন, ওদের সরকার কয়েকদিনের মধ্যে ১২ হাজার কর্মচারীকে নিয়োগ করেছিলেন, এরা কি সবাই অদক্ষ কর্মচারী না দক্ষ কর্মচারীও নিয়োগ করেছিলেন।

(No reply)

**আইনসভার সদস্যদের সহিত প্রশাসনিক বিভাগের সম্পর্ক**

***২৭৫।** (অনুমোদিত প্রশ্ন নং ***৩৪৪।**) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** স্বরাষ্ট্র (কর্মিবৃন্দ এবং প্রশাসনিক সংস্কার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, সংসদ ও বিভিন্ন রাজ্যের আইনসভার সদস্যদের সঙ্গে প্রশাসন বিভাগের সম্পর্ক নিয়ন্ত্রণের জন্য কেন্দ্রীয় স্বরাষ্ট্র দপ্তর একটি খসড়া আচরণবিধি রচনা করিয়া রাজ্য সরকারগুলিকে প্রেরণ করিয়াছেন; এবং

(খ) সত্য হইলে, সংশ্লিষ্ট ক্ষেত্রে ঐ বিধি অনুসরণ করিবার জন্য রাজ্য সরকার সকল পক্ষকে অবহিত করিয়াছেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) কোনও খসড়া বিধি নহে, কেন্দ্রীয় মন্ত্রিমণ্ডল সচিবালয় (Cabinet Secretariat) সংসদ সদস্য ও বিধানসভা সদস্যগণের সহিত প্রশাসনের সম্পর্ক নিয়ন্ত্রণের উদ্দেশ্যে সরকারি কর্মচারিদের জন্য এক স্বয়ং-সম্পূর্ণ নির্দেশাবলি পশ্চিমবঙ্গ সরকারের গোচরে এনেছিলেন।

(খ) কেন্দ্রীয় সরকার কর্তৃক প্রেরিত উক্ত নির্দেশাবলি অনুসরণ করবার জন্য রাজ্য সরকার সংশ্লিষ্ট সকল সরকারি দপ্তর ও আধিকারিককে অবহিত করেছেন।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বললেন যে বিধানসভার সদস্যগণের সহিত প্রশাসনের সম্পর্ক নিয়ন্ত্রণের উদ্দেশ্যে একটা স্বয়ং সম্পূর্ণ নিয়মাবলি গোচরে এনেছেন। এই নিয়মাবলি কি সেটা একটা দয়া করে বলবেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** মিঃ স্পিকার, আপনি যদি বলেন তাহলে এটা সদস্যদের কাছে পাঠিয়ে দিতে পারি, কারণ এখানে এটা বলা সম্ভব নয় কারণ বিষয়টা অনেক বড়। কেন্দ্রীয় সরকার আমাদের কাছে পাঠিয়েছে। আমরা সেক্রেটারীদের জানিয়ে দিয়েছি।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে বিষয়টা সাইক্লোস্টাইল্ড করে পাঠিয়ে দেবার জন্য অনুরোধ করছি।

**মিঃ স্পিকার ঃ** মেম্বারদের মধ্যে এটা বিতরণ করা হবে।

## লোড-শেডিং

*২৭৭। (অনুমোদিত প্রশ্ন নং *৪৬২।) **শ্রী সুনীতি চট্টরাজ ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, জুট মিল, প্রেস প্রভৃতি ধর্মঘটের জন্য বন্ধ থাকা সত্ত্বেও এই বৎসর শীতকালে কলকাতা ও পার্শ্ববর্তী এলাকায় লোড-শেডিং হইয়াছে;

(খ) সত্য হইলে, ইহার কারণ কি; এবং

(গ) গত ২৯এ জানুয়ারি, ১৯৭৮ কেবলমাত্র কলকাতায় সকালে ও সন্ধ্যায় মোট কত মেগাওয়াট বিদ্যুৎ ঘাটতি ছিল?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) হ্যাঁ।

(খ) সাঁওতালডিহি এবং ডি. পি. এল. বিদ্যুৎ কেন্দ্রে কিছু কিছু গণ্ডগোল, যথা Plant trouble সাময়িক কয়লার অভাবে প্রভৃতি কারণে বিদ্যুৎ উৎপাদন কম হওয়ার দরুন এই লোড শেডিং হয়েছে। এছাড়া D.V.C. ও নিয়মিত চুক্তি অনুযায়ী বিদ্যুৎ সরবরাহ

করেনি।

(গ) ২৯শে জানুয়ারি ১৯৭৮ সালে কলকাতায় সকাল ও সন্ধ্যায় বিদ্যুৎ ঘাটতি ছিল যথাক্রমে ২২ ও ৪০ মেগাওয়াট। কিন্তু ২৯শে জানুয়ারি ১৯৭৯ সালে ঘাটতি ছিল যথাক্রমে ১২ ওবং ৭৫ মেগাওয়াট।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** উনি বললেন জেনারেশনের গণ্ডগোল, ডিস্ট্রিবিউশনের গণ্ডগোলের জন্য লোড শেডিং হচ্ছে। আমি জিজ্ঞাসা করছি ট্রান্সমিশন লাইনের ডিফেক্টের জন্য এই লোড শেডিং হয় কি না?

**শ্রী জ্যোতি বসু ঃ** কখনও কখনও কোথাও কোথাও হয়।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** সেইগুলো দুর করার জন্য বিদ্যুৎ মন্ত্রী সময় দিতে পারেন কি না?

**শ্রী জ্যোতি বসু ঃ** সময় আমি পাচ্ছি এবং সময় দিচ্ছি।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি কলকাতার বুকে কেরোসিন তেলের লণ্ঠনে ছেলেমেয়েদের পড়াশুনা করতে হচ্ছে, এই লোড শেডিং এর জন্য। সুতরাং এই লোড শেডিং দুরীকরণের জন্য তিনি কি চিন্তা করেছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমার যখন বাজেট আসবে, তখন এই সব বক্তব্য রাখবেন।

**কেন্দ্রীয় অস্ত্রাগার হইতে আগ্নেয়াস্ত্র হারানো**

*২৭৮। (অনুমোদিত প্রশ্ন নং *৫৭০।) **শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, রাজ্য সরকারের সশস্ত্র পুলিশ বাহিনীর কেন্দ্রীয় অস্ত্রাগার হইতে আগ্নেয়াস্ত্র খোয়া গিয়াছে; এবং

(খ) সত্য হইলে,—

(১) কি কি ধরনের কতগুলি অস্ত্রশস্ত্র খোয়া গিয়াছে, ও

(২) এইসব অস্ত্র উদ্ধারের জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক + খ) অস্ত্রাগারে কিছু অস্ত্রের হিসাব মিলছে না ডি. আই. জি আর্মড পুলিশের এই প্রাথমিক অভিযোগক্রমে ব্যারাকপুর থানায় একটি মামলা করা হয়েছে। রাজ্য সি. আই. ডি. দপ্তর এই মামলার তদন্তভার গ্রহণ করেছেন। ব্যাপারটি তদন্তাধীন। ইতিমধ্যে অস্ত্রাগারে রক্ষিত সমস্ত আগ্নেয়াস্ত্র সম্পর্কে; হিসাবে নেওয়া শুরু হয়েছে—হিসাব গ্রহণ শেষ হলে প্রকৃত অবস্থা জানা যাবে।

**শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, অস্ত্রাগারে কিছু অস্ত্রের হিসাব মিলছে না। তাহলে মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে কি কি অস্ত্রের হিসাব মিলছে না?

**শ্রী জ্যোতি বসু ঃ** সেগুলি পুরোপুরি হিসাব নাহলে বোঝা যাবে না, তার মধ্যে স্টেন গান আছে, অনেক কিছু আছে, সুতরাং কি কি আছে, না আছে তার পুরো হিসাব নাহলে বুঝতে পারব না।

**শ্রী কিরণময় নন্দ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, একটি মামলা করা হয়েছে, তা তিনি কি বলবেন যে, কতজন লোককে আসামী করা হয়েছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** এখানে আসামী করার কোনও ব্যাপার নেই। নিয়ম অনুযায়ী মামলা রেজিষ্ট্রি করা হয়েছে। মামলা রুজু করবার পরে আসামী ইত্যাদি বলা হয়, কিন্তু এ বিষয়ে এখনও তদন্ত হচ্ছে এবং তদন্ত করবার জন্য একটি কমিটি গঠন করা হয়েছে। তাদের রিপোর্ট পেলে কারা দোষী, কার বিরুদ্ধে কি আছে, না আছে তা বুঝতে পারব।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী বললেন যে, তদন্ত করার জন্য কমিটি করা হয়েছে এবং তারা তদন্ত করছে কি কি অস্ত্র খোয়া গিয়েছে ইত্যাদি বিষয়ে। তা মাননীয় মুখ্যমন্ত্রী দয়া করে জানাবেন কি এই তদন্ত কমিটি কবে তাদের রিপোর্ট পেশ করবে?

**শ্রী জ্যোতি বসু ঃ** তাঁদের কোনও নির্দিষ্ট দিনের কথা বলা হয়নি। বলা হয়েছে তাড়াতাড়ি করে তদন্তের রিপোর্ট দিতে, এক্সপিডিয়াসলি রিপোর্ট দিতে।

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** হিসাব-নিকাশ নিতে গিয়ে এই জিনিস ধরা পড়েছে, মাননীয় মুখ্যমন্ত্রী জানাবেন কি যে, এর আগে এ বিষয়ে হিসাব-নিকাশ করা হয়েছিল কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** সেটাও তদন্তের মধ্যে আছে। এটা ১ বছর দেড় বছরের ব্যাপার নয়, তদন্তে সব বেরোবে, কবে হয়েছে, কি হয়েছে ইত্যাদি।

**শ্রী সন্দীপ দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে, সরকার কবে জানলেন অস্ত্র খোয়া গিয়েছে এবং কবে তদন্ত কমিটি গঠন করেছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** ঠিক তারিখটা আমার মনে নেই তবে মাস তিনেক আগে হবে।

**শ্রী সন্দীপ দাস ঃ** সঙ্গে সঙ্গেই কি তদন্ত কমিটি গঠন করা হয়েছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** তদন্ত কমিটি গঠনের তারিখও আমার কাছে নেই।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, পশ্চিম বাংলার আইন-শৃঙ্খলার যেদিন থেকে অবনতি হয়েছে সেদিন থেকে অস্ত্রাগার থেকে অস্ত্র খোয়া গেছে কিনা?

(নো রিপ্লাই)

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার** : মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে, অস্ত্রাগার থেকে ইতিপূর্বে আর কখনও অস্ত্র খোয়া গিয়েছিল কিনা?

**শ্রী জ্যোতি বসু** : আমি তো বলেছি এই জিনিস ৫ মাসের মধ্যে হয়েছে, না ৫ বছরের মধ্যে হয়েছে সেসব বিষয়ে তদন্ত হবে এবং তখন সব জানা যাবে।

**শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা** : মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, কেন্দ্রীয় অস্ত্রাগার থেকে অস্ত্র খোয়া যাবার পরিপ্রেক্ষিতে অন্যান্য যেসব অস্ত্রাগার আছে সেগুলি চেক আপ করবার কোনও নির্দেশ দিয়েছেন কি?

**অধ্যক্ষ মহাশয়** : এই প্রশ্ন এখানে ওঠে না, এটা তো আপনার সুপারিশ।

**শ্রী সুনীত চট্টরাজ** : ইতিমধ্যে কতগুলি খোয়া যাওয়া অস্ত্র উদ্ধার হয়েছে এবং কত ব্যক্তি অ্যারেস্ট হয়েছে, সেটা মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী জ্যোতি বসু** : এটা তো সম্পূর্ণ আলাদা প্রশ্ন। তবে মাঝে মাঝে পুলিশ রেড করে এবং কিছু কংগ্রেসির কাছে, কিছু গুণ্ডার কাছে এই সব অস্ত্রশস্ত্র পাওয়া যায়।

## Starred Questions
## (to which written answers were laid on the Table)

### পশ্চিমবঙ্গে আই এ এস ও ডাবলিউ বি সি এস-এর কেডার স্ট্রেংথ

*২৮০। (অনুমোদিত প্রশ্ন নং *৪৯২।) **শ্রী অনিল মুখার্জি** : স্বরাষ্ট্র (কর্মিবৃন্দ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গে (১) আই এ এস এবং (২) ডাবলিউ বি সি এস-এর কেডার স্ট্রেংথ কত;

(খ) এই পর্যায়ের সরকারি কর্মচারিদের বদলীর জন্য কি কি নিয়মাবলি আছে; এবং

(গ) এই বিভাগের অন্যান্য কর্মচারিদের বদলীর জন্য কি কি নিয়মাবলি আছে?

**স্বরাষ্ট্র (কর্মীবৃন্দ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** :

(ক) ১। আই. এ. এস. — ২৬৪

২। ডবলিউ. বি. সি. এস. — ১৫৭৫

(খ) ও (গ) বিধিবদ্ধ কোনও নিয়ম নাই। তবে প্রচলিত রীতি অনুযায়ী তিন বৎসর অন্তর সাধারণত বদলী করা হয়ে থাকে। এই রীতি এই বিভাগের অধীনস্থ সর্ব শ্রেণীর কর্মচারীর ক্ষেত্রেই প্রযোজ্য।

**ভারত-বাংলাদেশ সীমান্তে চুরি ও ডাকাতি**

***২৮৩।** (অনুমোদিত প্রশ্ন নং *৭৪৭।) **শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৮ সালে নদীয়া জেলার ভারত-বাংলাদেশ সীমান্তে কতগুলি চুরি এবং ডাকাতি হইয়াছে;

(খ) উক্ত ঘটনায় (১) কতজন আহত বা নিহত হইয়াছেন এবং (২) কতগুলি গো-মহিষ বা কত টাকার সম্পত্তি চুরি হইয়াছে; এবং

(গ) উক্ত ঘটনায় জড়িত এরূপ কতজন দুষ্কৃতকারীকে গ্রেপ্তার করা হইয়াছে?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মোট ৩ শত ৭টি চুরি এবং ৮ টি ডাকাতির খবর পাওয়া গিয়াছে;

(খ) ১। মোট ২৪ জন আহত এবং ৭ জন নিহত হওয়ার খবর জানা গিয়েছে;

২। মোট ২ শত ৫৭টি গরু চুরি এবং মোট ৯৩ হাজার ৩ শত ২৬ টাকার মাল উপরোক্ত চুরি এবং ডাকাতির ফলে অপহৃত হয়েছে বলে অনুমান করা হচ্ছে;

(গ) মোট ২ শত ৬৫ জনকে গ্রেপ্তার করা হয়।

**পশ্চিমবঙ্গে থানার সংখ্যাবৃদ্ধির পরিকল্পনা**

***২৮৪।** (অনুমোদিত প্রশ্ন নং *৮০৫।) **শ্রী জন্মেজয় ওঝা ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে থানার সংখ্যা কত;

(খ) লোকসংখ্যা বৃদ্ধির পরিপ্রেক্ষিতে থানার সংখ্যা, এবং থানায় অফিসার ও কনস্টেবলদের সংখ্যা বাড়াইবার কোনও পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(গ) কর্মকুশলতা বৃদ্ধির জন্য মফস্বলে নিযুক্ত পুলিশদের সাইকেল বা সাইকেল অ্যালাউন্স দেওয়ার কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৩৬৮টি।

(খ) আছে।

(গ) সাইকেল দেওয়ার কোনও পরিকল্পনা সরকারের বর্তমানে নেই। শুধু মফস্বল থানার এ. এস. আই-রা পাঁচ টাকা করে সাইকেল "অ্যালাউন্স" পায়। অন্য কাউকে এ "অ্যালাউন্স" দেওয়ার প্রস্তাব সরকারের কাছে বর্তমানে নাই।

**রাজ্য বিদ্যুৎ পর্ষদের বিভিন্ন বিভাগে মালপত্রের অভাব**

***২৮৬।** (অনুমোদিত প্রশ্ন নং ***৮৭০।**) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, প্রয়োজনীয় মালপত্রের অভাবে রাজ্য বিদ্যুৎ পর্ষদের বিভিন্ন বিভাগের কাজকর্মে অসুবিধার সৃষ্টি হইতেছে; এবং

(খ) সত্য হইলে,—

(১) কি কি মালপত্রের অভাব অনুভূত হইতেছে,

(২) ঐ অভাবের কারণ কি, ও

(৩) সমস্যার সমাধানে সরকার কি কি পদক্ষেপ গ্রহণ করিয়াছেন?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, মাঝে মাঝে অসুবিধা হয়ে থাকে।

(খ) (১) কয়লা, তেল, রাসায়নিক দ্রব্য, অতিরিক্ত যন্ত্রাংশ, সিমেন্ট পরিবাহী অ্যালুমিনিয়াম তার এবং খুঁটি ইত্যাদি একান্ত প্রয়োজনীয় দ্রব্যাদির অভাব অনুভূত হচ্ছে।

(২) কয়লা এবং তেলের সঙ্কট প্রধানত রেলওয়ে ওয়াগনের স্বল্পতার জন্যই রাসায়নিক দ্রব্যাদির অভাব, পরিবর্তনশীল বাজারের দরুন; উপযুক্ত মানের যন্ত্রাংশ সময়মতো পাওয়া যায় না, ইস্পাত এবং সিমেন্টের সরবরাহ প্রয়োজনের তুলনায় কম। বিদ্যুৎ পরিবাহী অ্যালুমিনিয়াম তারের সরবরাহ অ্যালুমিনিয়ামের অভাবের জন্যই বিঘ্নিত। খুঁটির সরবরাহ চাহিদার তুলনায় অপ্রতুল।

(৩) কয়লার যোগানের উন্নতির জন্য বিভিন্ন ব্যবস্থা নেওয়া হয়েছে। রাজ্য বিদ্যুৎ পর্ষদ ওয়াগনের ব্যবস্থা করা এবং তাদের সময়মতো চলাচলের ব্যাপারে একটি ক্ষুদ্র সেল গঠন করেছে। অন্যান্য দ্রব্যাদির জরুরি ভিত্তিতে কেনার ব্যবস্থা হয়েছে। খুঁটির সরবরাহ বৃদ্ধির জন্য অতিরিক্ত খুঁটি ঢালাই কেন্দ্র স্থাপনের ব্যবস্থা করা হচ্ছে।

**শহরে ও গ্রামে বিদ্যুৎ মাশুলের হারের তারতম্য**

***২৮৭।** (অনুমোদিত প্রশ্ন নং ***৯৯৯।**) **শ্রী সন্দীপ দাস ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিম বাংলার শহরে এবং গ্রামে বিদ্যুৎ মাসুলের হারের কোনও তারতম্য আছে কি; এবং

(খ) থাকিলে,—

(১) এই তারতম্যের পরিমাণ কত, ও

(২) এই তারতম্যের কারণ কি?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পশ্চিমবাংলার শহরে এবং গ্রামে রাজ্য বিদ্যুৎ পর্ষদ কর্তৃক পরিবেশিত বিদ্যুৎ মাসুলের হারের কোনও তারতম্য নাই।

(খ) (১) এই প্রশ্ন ওঠে না।

(২) এই প্রশ্নও ওঠে না।

**দক্ষিণ কলকাতায় জনৈক ব্যক্তির অপহরণ ও হত্যা**

*২৯০। (অনুমোদিত প্রশ্ন নং *১১৫৭।) **শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ও শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, গত ১১ই ফেব্রুয়ারি, ১৯৭৯, রবিবার, আনুমানিক রাত্রি ৮-৪৫ মিঃ সময়ে কিছু দুষ্কৃতকারী দক্ষিণ কলকাতার প্রিয়া সিনেমার সামনে থেকে রানা দত্ত চৌধুরি নামে একজন ছেলেকে অপহরণ করে নিয়ে যায় এবং পরে তাকে নৃশংসভাবে হত্যা করে; এবং

(খ) অবগত থাকিলে,—

(১) উক্ত হত্যার ব্যাপারে এ পর্যন্ত কতজনকে গ্রেপ্তার করা হয়েছে,

(২) উক্ত বিষয়ে মামলাটি বর্তমানে কি অবস্থায় আছে, ও

(৩) দুষ্কৃতকারী ও নিহত ব্যক্তিদের রাজনৈতিক দলভুক্তি সম্বন্ধে কোনও তথ্য সরকারের নিকট আছে কি?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) এ পর্যন্ত কোনও গ্রেপ্তার হয়নি।

(২) এ সম্পর্কে দুটি মামলাই তদন্তাধীন আছে;

(৩) এদের রাজনৈতিক মতবাদ সম্বন্ধে কিছু জানা যায় নি।

**বিদ্যুৎ ঘাটতি**

*২৯২। (অনুমোদিত প্রশ্ন নং *৩২৮।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী

মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে বিদ্যুৎ ঘাটতি কবে নাগাদ কমবে বলে আশা করা যায়; এবং

(খ) এই ব্যাপারে কেন্দ্রের নিকট হইতে কি সাহায্য পাওয়া গিয়াছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পশ্চিমবঙ্গে বর্তমান বিদ্যুৎ ঘাটতি এই বছরে ৫টি গ্যাসটারবাইন সেট চালু হলে কমবে বলে আশা করা যায়।

(খ) কেন্দ্র ৫টি গ্যাসটারবাইন সেট চালু করিবার অনুমতি দিয়াছেন এবং ৫টি গ্যাসটারবাইন আমদানি করিবার ব্যাপারে এইটি ছাড় মঞ্জুর করিয়াছেন।

**মৃতদেহের মস্তক ছেদন**

***২৯৪।** (অনুমোদিত প্রশ্ন নং ***৫৮২।) শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, প্রায় দুই বৎসর পূর্বে বর্ধমান জেলার কাটোয়া থানার অন্তর্গত হরিপুর গ্রামে এবং আনুমানিক এক বৎসর পূর্বে মুর্শিদাবাদ জেলার ভরতপুর থানার সালার এলাকায় মৃতদেহের মস্তক কাটার অপরাধে একটি করিয়া কেস দায়ের হইয়াছিল;

(খ) সত্য হইলে, উক্ত মামলাগুলি বর্তমানে কি অবস্থায় আছে;

(গ) ইহা কি সত্য যে, প্রথমোক্ত ঘটনাস্থলের গ্রামবাসীগণ উক্ত গ্রামের কবর হইতে প্রায়ই মৃতদেহের মস্তক চুরি যায় বলিয়া অভিযোগ করিয়া এবং ইহার বিহিত ব্যবস্থা করার অনুরোধ জানাইয়া মাননীয় মুখ্যমন্ত্রীর নিকট দরখাস্ত করিয়াছিলেন এবং মাননীয় মুখ্যমন্ত্রী তদন্তের জন্য বর্ধমানের জেলা ম্যাজিস্ট্রেটকে নির্দেশ দিয়াছিলেন; এবং

(ঘ) 'গ' প্রশ্নের উত্তর হ্যাঁ হইলে, উক্ত তদন্তের ফলাফল কি?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) উপযুক্ত সাক্ষ্য প্রমাণের অভাবে উপরোক্ত মামলাগুলি অনুসন্ধানের পর ফাইনাল রিপোর্ট হয়ে যায়।

(গ) না।

(ঘ) প্রশ্ন ওঠে না।

**Conditions of service of staff under CMDA vis-a-vis staff of Public Works (Roads)**

***295.** (Admitted question No. ***706.**) **Shri Suniti Chattaraj :** Will the Minister-in-charge of the Public Works (M.D.) Department be pleased to state that—

(a) is there any difference between the scales of pay of staff under CMDA and those under P.W. (Roads) Department performing similar duties; and

(b) if it is a fact that of late the employees appointed directly under CMDA are being promoted to higher posts in supersession of staff on deputation there P.W. (Roads) Department ?

**Minister-in-charge of the P.W. (M.D.) Deptt :**

(a) There is no difference in the scales of pay for any categories of posts excepting the posts of Accounts Assistants.

(b) Till the latter part of 1978, both the directly recruited employees and the deputationists, including these from P.W. (Roads) Deptt. had been promoted to higher posts according to quota based on their representation in the base posts. Thereafter some of the directly recruited employees have been given promotion, but the promotion of the deputationists have been kept pending till a firm policy guiding the promotion of the deputationists is chalked out on receipt of report of a Committee set up by C.M.D.A. to go into the question of promotion of the Deputationists in that organisation.

Some promotion posts have been kept reserved for the deputationists which would be filled up by them on the basis of the policy decision to be taken on receipt of report of the said Committee, which is expected shortly. In view of this it cannot be said that the employees appointed directly under C.M.D.A. are being promoted to higher posts in supersession of staff on deputation there from P.W. (Roads) Deptt.

[2-00 - 2-10 P.M.]

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি ১৯৭২ সালে যে নির্বাচন হয়েছে ...........

**মিঃ স্পিকার ঃ** কোয়েশ্চেন আওয়ার ওভার হয়ে গেছে। সুতরাং আর কোনও সাপলিমেন্টারি হবে না। আপনি বসুন।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** ওনার মাথায় ঘৃত কুমারীর তেল দিন।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা পশু-শালা নয়। ওনাকে বের করে দিন।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য জানতাম সভ্য, উনি পশু-শালা বলে যে উক্তি করেছেন তার প্রতি আমি অবজেকশন দিচ্ছি। উনি নিজেকে পশু বলুন ক্ষতি নেই, কিন্তু আমাকে পশু বললেন কেন?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কয়েকদিন ধরে লক্ষ্য করছি যে, মাননীয় সদস্য শ্রী সুনীতি চট্টরাজ মহাশয় এমন এক-একটি উক্তি করেন, এমন এক-একটি অঙ্গ-ভঙ্গি করেন, এমন একটা অবস্থায় হাউসকে নিয়ে যেতে চান এতে আমাদের ধৈর্য্যের সীমা কতদিন থাকবে তা বলা মুশকিল। আমরা যারা সরকার পক্ষে আছি, আমরা চাই বিরোধী পক্ষরা সমস্ত রকম সুযোগ-সুবিধা পান কিন্তু এমন একটা জায়গায় নিয়ে যেতে চান বিরোধী পক্ষরা উনি মাননীয় সদস্য অনিল মুখার্জি সম্বন্ধে উক্তি করার পরে মাননীয় সদস্য বলেছেন যে এটা পশু-শালা নয় এই রকম ধরনের কথা বলেছেন। এ সম্বন্ধে আমি পরিষ্কার বলতে চাই যে আমাদের ধৈর্য্যের সীমা আছে। এর পরে কিন্তু আমরা সরকার পক্ষে থাকি বা যে পক্ষেই থাকি তখন কিন্তু আমরা বেশি দূর যেতে দেব না।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি হুমকি দিলেন? তার হুমকিকে আমি ভয় করি না।

**মিঃ স্পিকার ঃ** আপনি যে উক্তি করেছেন সেটা ভাল নয়।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী শ্রী কমল গুহ মহাশয় যে বক্তব্য রেখেছেন আমি সেই বক্তব্যকে পুরোপুরি সমর্থন করি। কারণ আমরা এই হাউসে বিগত কয়েকদিন ধরে দেখছি, যে মাননীয় সদস্য-এর কথা উনি বললেন—ঐ সদস্য সময়ে সময়ে এই হাউসে এমন সব উক্তি করেন বিভিন্ন সদস্য সমার্কে যেটা কখনও করা যায় না—আপনাকেও উনি সময়ে সময়ে ধমকান, সুতরাং এটা বরদাস্ত করা যায় না। কাজেই আমি বিরোধীদলের নেতাদের অনুরোধ করব যে, যে আচরণ সমর্থনযোগ্য সেই রকম আচরণ করার জন্য আপনারা সেটা আলোচনা করে, তাঁকে যেন সমঝে দেন।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, উনি নিজেও সময় সময় এই রকম আচরণ দেখিয়েছেন। আজকে কমল গুহ মহাশয় উনি প্রবীণ সদস্য, আবার মন্ত্রিত্বেও আছেন—তিনি যদি পরোক্ষভাবে হুমকি দিয়ে থাকেন তাহলে আমরা তাঁকে সবিনয়ে নিবেদন করতে চাই যে, পরিণতি যেদিকে যাবে তারজন্য পুরো দায়িত্ব তাঁদের উপর বর্তাবে। মাননীয় সদস্য শ্রী অমলেন্দ্র রায় মহাশয় যে কথা বললেন সেটাও আমি গর্হিত বলে মনে করি। এই

ব্যাপারে আমি আপনার কাছে দৃষ্টি আকর্ষণ করছি। আমরা চাই পার্লামেন্টারি রীতি অনুযায়ী এই হাউস চলুক, আজকে সুনীতিবাবু যে কথা বলেছেন আপনি নিশ্চয় সেটা রেকর্ড দেখবেন, আপনার যদি নজরে আসে ওঁর আচরণ এবং উক্তি পার্লামেন্টারি রীতি বহির্ভূত তাহলে আপনি সেটা মেন্ট করবেন, আমি জিজ্ঞাসা করছি কতবার সুনীতিবাবুর বিরুদ্ধে এ কথা বলা হয়েছে? আজকে একজনকে অহেতুক দোষী সাব্যস্ত করে এই হাউসের আবহাওয়া তিক্ত করা ঠিক নয়।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** আজকে যেকথা সুনীতিবাবুর সম্বন্ধে উঠেছে আমরা লক্ষ্য করছি এখানে শচীনবাবু, বীরেণবাবু এবং অমলবাবু যেসব কথাবার্তা বলেন এবং যেসব উক্তি করেন তাতে ওঁর বক্তব্য যদি আপনি মনে করেন সভার পক্ষে ক্ষতিকর, তাহলে ওঁদের বক্তব্য সভার পক্ষে ক্ষতিকর। আজকে যেভাবে ওদিকে থেকে অশান্ত করার চেষ্টা হচ্ছে সেটা ঠিক নয়। আপনাকে উপদেশ দেবার মতো ক্ষমতা আমার নেই, আপনার প্রতি সম্পূর্ণ আস্থা আমাদের আছে, সুতরাং আশা করব আপনি উভয় পক্ষকেই দেখবেন।

**শ্রী হরিপদ ভারতী ঃ** স্যার, আমার বক্তব্য হচ্ছে বিধানসভায় সরকার পক্ষ হোক কিম্বা বিরোধী পক্ষই হোক কোনও মাননীয় সদস্যই এমন কোনও বক্তব্য রাখবেন না যেটা অশালীন হবে এবং আমিও তার সমর্থন করিনা, আমি বিরোধীপক্ষের বক্তাদের অনুরোধ করব তাঁরা এমন কোনও বক্তব্য রাখবেন না বা ব্যবহার করবেন না যেটা অশালীন হতে পারে। কিন্তু সঙ্গে সঙ্গে এই কথা বলব শুধু বিরোধীপক্ষের কোনও সদস্য এইরকম বক্তব্য রাখছেন বা ব্যবহার করছেন এটা হাউসের নজির নয়। আমরা দেখছি সরকার পক্ষের এমন অনেক ব্যক্তি আছেন এবং মাননীয় মন্ত্রী মহাশয় যেভাবে বললেন সেগুলি সত্যই শালীনতা বিরোধী নয়। এইমাত্র কমলবাবু যেভাবে বললেন তাতে তিনি সমস্ত বিরোধীদলের প্রতি যেভাবে কটাক্ষ করে ভীতি প্রদর্শন করেছেন এটা দুঃখজনক বলে মনে করি। তিনি সরকার পক্ষের মন্ত্রী, তাঁর শক্তি অনেক কিন্তু তাঁর সহ্যশক্তি শক্তির সঙ্গে সঙ্গে বেশি থাকবে এটাই আশা করি। তিনি যদি এত অধৈর্য হন তাহলে আমাদের পক্ষে মুশকিল।

## ADJOURNMENT MOTION

**মিঃ স্পিকার ঃ** আমি আজ সর্বশ্রী বিজয় বাউড়ি ও সামসুদ্দীন আহমেদের কাছ থেকে দুটো মুলতুবি প্রস্তাবের নোটিশ পেয়েছি।

প্রস্তাব দুটোতে যথাক্রমে শ্রী বাউড়ি চেতলায় দুই সমাজ বিরোধী দলের সংঘর্ষ সম্পর্কে এবং শ্রী আহমেদ মেদিনীপুর জেলার খাটন ব্লকে আইন ও শৃঙ্খলার অবনতি সম্পর্কে আলোচনা করতে চেয়েছেন।

দুটো মুলতুবি প্রস্তাবই সাধারণ প্রশাসন সম্পর্কে এবং আইন ও শৃঙ্খলার প্রশ্নের সঙ্গে জড়িত। প্রচলিত আইনের মধ্যেই এর প্রতিকার আছে। তা ছাড়া সদস্যরা আগামী পুলিশ বাজেট বিতর্কের সময় এই বিষয়ে আলোচনা করার যথেষ্ট সুযোগ পাবেন।

তাই আমি দুটো প্রস্তাবেই আমার অসম্মতি জ্ঞাপন করছি।

তবে সদস্যরা ইচেছ্ করলে সংশোধিত প্রস্তাবগুলো পড়তে পারেন।

[2-10 – 2-20 P.M.]

**শ্রী বিজয় বাউরী ঃ** স্যার, চেতলায় জনসাধারণের বিরুদ্ধে অত্যাচারের অভিযোগ সম্পর্কে আমি একটা মুলতুবি প্রস্তাব উত্থাপন করেছিলাম কিন্তু আপনি এমন ভাবে এডিট করেছেন যে বিষয়বস্তুই পাল্টে গেছে। যাই হোক তবুও আমি পড়ছি—গত ৮ই মার্চ চেতলায় জনতা ও পুলিশের সংঘর্ষ হয়। বিবাদমান দুই সমাজ বিরোধী দলকে নিরস্ত করার জন্য পুলিশ কয়েক রাউণ্ড গুলি ও কাঁদানে গ্যাস ছোঁড়ে এবং সংশ্লিষ্ট এলাকায় শান্তি প্রিয় বাসিন্দাদের গ্রেপ্তার ও প্রহার করে। স্থানীয় দুর্বৃত্তদের গ্রেপ্তারের জন্য দক্ষিণ কলকাতার ডি. সি'র কাছে বহুবার দরবার করা হয়েছে। কিন্তু পুলিশ নির্বিকার।

সমাজ বিরোধীদের ছেড়ে দিয়ে সাধারণ শান্তি প্রিয় মানুষের উপর পুলিশের এই অত্যাচারের গুরুতর পরিস্থিতির উদ্ভব হয়েছে।

**Shri Shamsuddin Ahmad :** Sir, this House do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurance, namely—"The law and order situation throughout the State of West Bengal has deteriorated. The activities of the Gana Adalat of Datan Block 2 of Midnapur district have created an atmosphere of terror. Corporal punishment, imposition of fines, damage of crops of the land and forcible registration of land, realisation of illegal subscriptions, barga recording, are instances of harrible activities of gana adalat. Women are ill-treated invarious ways. Peace loving people have on security. This situation prevails throughout West Bengal.

স্যার, এখানে আমি বলতে চেয়েছিলাম সিমপ্লি ল্য অ্যাণ্ড অর্ডারের প্রশ্ন, এটা এমনভাবে দাঁড়াচ্ছে যে সি. পি. এম. বিভিন্ন নাম দিয়ে কোনও জায়গায় সেক্রেটারি কোনও জায়গায় লোকাল সেক্রেটারি ইত্যাদি হিসাবে সই করে গণ আদালাতের নামে নোটিশ দিচ্ছে।

**মিঃ স্পিকার ঃ** এইগুলি বলা যায় না। আপনি যদি একটা লোকের নাম বলেন তাহলে সেই লোক আসামী হয়ে গেল, পার্লামেন্টারি প্র্যাকটিশ তা নয়,

## STATEMENT ON CALLING ATTENTION

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য সুনীল বসু রায় এবং অন্যান্য কয়েকজন গত ২৪.২.৭৯ তারিখে বর্ধমান শহরে ছাত্র বিক্ষোভ এবং ছাত্রদের উপর লাঠি চালনা ও কাঁদুনে গ্যাস প্রয়োগের ঘটনা সম্পর্কে যে দৃষ্টি আকর্ষণী নোটিশ দিয়েছেন সে সম্পর্কে আমি নিম্নবর্ণিত বিবৃতি দিতে চাই—

২৪.২.৭৯ তারিখে বাসভাড়া নিয়ে মহারাজ বিজয়চাঁদ ইনস্টিটিউট অব্ টেকনোলজির একজন ছাত্রের সঙ্গে একজন বাস কণ্ডাক্টরের ঝগড়া হয়। বাসটি বর্ধমান রেল স্টেশনে এলে

ছাত্রটি বাস থেকে নেমে তার শিক্ষা প্রতিষ্ঠানে যায় এবং সেখানে অন্যান্য ছাত্রদের নিকট ঘটনাটি বলে। তখন একদল ছাত্র বিজয় তোরণ বাস স্ট্যাণ্ডে এসে উক্ত বাসের মালিক ও কর্মীদের সঙ্গে বচসায় লিপ্ত হয়। খবর পেয়ে পুলিশের একজন সাব-ইনস্পেক্টর কিছু সংখ্যক পুলিশ সহ ঘটনা স্থলে আসেন এবং উভয় পক্ষকে বিষয়টি আপোসে মিটিয়ে দেওয়ার জন্য থানায় নিয়ে যায়। কথাবার্তা চলাকালীন থানায় খবর আসে যে ছাত্র ও বাস কর্মীদের মধ্যে সংঘর্ষ হচ্ছে। তখন থানার ভারপ্রাপ্ত পুলিশ ইন্সপেক্টর তাঁর দলবল সহ বেরিয়ে পড়ে কিন্তু ছাত্র এবং হকাররা পথ অবরোধ করে থাকায় তিনি বিজয় তোরণ পর্যন্ত যেতে পারেন না। এইভাবে রাস্তা অবরোধের ফলে জি. টি. রোডে গাড়ি চলাচল বন্ধ হয়ে অচল অবস্থার সৃষ্টি হয়। ছাত্র ও হকাররা ছাত্র নিগ্রহকারী বাস কর্মীদের গ্রেপ্তারের দাবি জানাতে থাকে।

খবর পেয়ে বর্ধমান সদরের মহকুমা শাসক ঘটনা স্থলে উপস্থিত হয়ে জনতাকে শান্ত হতে বলেন, কিন্তু কোনও কাজ হয় না। উত্তেজিত ছাত্র মহকুমা শাসকের কাছে বাস ইউনিয়নের কর্তাব্যক্তিদের গ্রেপ্তারের দাবি জানাতে থাকে। লিখিত অভিযোগ পেলে সে সম্পর্কে আইনানুগ ব্যবস্থা নেওয়া হবে বলে মহকুমা শাসক তাঁদের আশ্বাস দেন। এমন সময় আই এন টি ইউ সি নিয়ন্ত্রিত বাস পরিবহন শ্রমিক সংস্থার সহ-সম্পাদক মহম্মদ সোলেমান যিনি বাস মালিকদের হয়ে থানায় গিয়েছিলেন তিনি ঘটনাস্থলে আসা মাত্রই তাঁকে দেখে বিক্ষোভকারীরা অশান্ত হয়ে উঠে। মহকুমা শাসকের নির্দেশে ইউনিয়নের উপরোক্ত কর্তাব্যক্তিটিকে গ্রেপ্তার করে অপেক্ষারত পুলিশের গাড়িতে তোলা হয়, কিন্তু বিক্ষোভকারীদের এক অংশ পুলিশকে বাধা দেবার চেষ্টা করে এবং বাস ইউনিয়নের অন্যান্য কর্তাব্যক্তিদেরও গ্রেপ্তার করার দাবি জানাতে থাকে। এরই মধ্যে অতিরিক্ত পুলিশ সুপার (সদর) ঘটনা স্থলে উপস্থিত হন। প্রায় ৫ হাজার বিক্ষোভকারী সিন্ডিকেট অফিসে বিক্ষোভ দেখাতে থাকে। অতিরিক্ত পুলিশ সুপার (সদর) বিক্ষোভকারীদের বার বার সাবধান করা সত্ত্বেও কোনও কাজ না হওয়ায় প্রথমে ২ রাউণ্ড কাঁদানে গ্যাস ও তারপর লাঠি চালনা করে অবস্থা আয়ত্তে আনতে হয়। এর ফলে বর্ধমান জেলা ইউনিট—এস. এফ. আই-এর সম্পাদক ও রাজ্য ইউনিটের যুগ্ম সম্পাদক বিশিষ্ট ছাত্র নেতা শ্রী অমল হালদার ও অন্য আর একজন ছাত্র আহত হয়। এস. এফ. আই-এর নির্দেশে আনুমানিক ৩-৩-মিঃ বিজয়চাঁদ রোডে এবং বাস স্ট্যাণ্ডে পথসভা হয়। পুলিশের লাঠি চালনার নিন্দা করা হয় এবং শিক্ষা প্রতিষ্ঠানগুলিতে ২৭.২.৭৯ তারিখে ধর্মঘট করার যে আহ্বান জানানো হয় তা শান্তিপূর্ণভাবে পালিত হয়।

এই ঘটনার উপর ছাত্রদের অভিযোগের ভিত্তিতে বাসকর্মীদের বিরুদ্ধে দুইটি, বাসকর্মীদের অভিযোগে ছাত্রদের বিরুদ্ধে একটি এবং পুলিশের লোককে মারধোর, বাসের ক্ষতি করা প্রভৃতির জন্য পুলিশের তরফ (সুয়ো মটো) একটি—মোট চারটি কেস করা হয়েছে। দু'জন ছাত্র এবং দু'জন বাসকর্মী গ্রেপ্তার হয় এবং পরে তারা জামিনে মুক্ত হয়েছে। ১৪ জন পুলিশের লোক আহত হয় এবং তাদের হাসপাতালে চিকিৎসা করতে হয়। পক্ষান্তরে দু'জন ছাত্র আহত হয়ে হাসপাতালে গিয়েছিলেন।

## Statement on Calling Attention

**মিঃ স্পিকার ঃ** এরপরে আমি স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে

কলকাতা ও তাহার চারপাশে গোয়েন্দাগিরির ঘটনা বৃদ্ধির অভিযোগ সম্পর্কে একটি বিবৃতি দিতে অনুরোধ করছি। ৬ই মার্চ, ১৯৭৯ তারিখে শ্রী সন্দীপ দাস উক্ত বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করেন।

**Shri Jyoti Basu :** Mr. Speaker, Sir, in response to the Calling Attention Notice given by Shri Sandip Das, MLA, regarding alarming expansion of foreign espionage in and around Calcutta and reported arrest of few officials of an International Commercial Organisation, I want to make the following statement :

There is no information of an alarming expansion of espionage in and around Calcutta with the Government. However, an Iranian national of 20, Park Mansion, Park Street, Calcutta-16 was arrested by the Special Branch, Delhi in a case registered in Delhi on 5.1.79 u/s 120B IPC and sections 3,5 and 9 of the Official Secrets Act, on 16.1.79. Incriminating documents are reported to have been seized in course of the search at his residence. He was flown to Delhi in the custody of the Investigating Officer for production before the Chief Metropolitan Magistrate, New Delhi. Delhi Police has been investigating into the case. There is no further information with the State Government about this matter.

## CALLING ATTENTION

**মিঃ স্পিকার ঃ** আমি নিম্নলিখিত বিষয়ের উপর দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি যথা ঃ-

১। বেলেঘাটা পূর্ব কলকাতা বিদ্যায়তনের শিক্ষক ও কর্মীদের বেতন না দেওয়া—এ সম্বন্ধে দৃষ্টি আকর্ষণ করেছেন শ্রী সেখ ইমাজুদ্দিন এবং শ্রী সামসুদ্দিন আহমেদ।

২। চেতলায় দুই দল লোকের মধ্যে সংঘর্ষ—এ সম্বন্ধে দৃষ্টি আকর্ষণ করেছেন শ্রী ধীরেন্দ্র নাথ সরকার, শ্রী হাবিবুর রহমান, শ্রী সেখ ইমাজুদ্দিন, শ্রী সামসুদ্দিন আহমেদ এবং মহঃ সোহরাব।

৩। চিত্তরঞ্জন এভিনিউএ এক সিনেমা হলের ছবির রিল লুট—এ সম্পর্কে দৃষ্টি আকর্ষণ করেছেন—শ্রী সামসুদ্দিন আহমেদ, শ্রী হাবিবুর রহমান এবং শ্রী ধীরেন্দ্রনাথ সরকার।

৪। শহীদ মিনারে ট্যাক্সি মালিক ও চালকদের সভায় মারপিট—এ সম্বন্ধে দৃষ্টি আকর্ষণ করেছেন—শ্রী সেখ ইমাজুদ্দিন এবং শ্রী সামসুদ্দিন আহমেদ।

৫। ২১ শে মার্চ থেকে স্পনসর্ড কলেজ কর্মীদের লাগাতার ধর্মঘট—এ সম্বন্ধে দৃষ্টি আকর্ষণ করেছেন—শ্রী মহঃ সোহরাব।

৬। ইস্টার্ন কোল ফিল্ডসের কেন্দা এরিয়ায় সরকারি গাড়ির বেআইনি ব্যবহার—এ সম্বন্ধে

দৃষ্টি আকর্ষণ করেছেন—শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ও শ্রী শান্তিরাম মাহাতো।

৭। মুর্শিদাবাদ জেলায় ব্যাপক ডাকাতি—শ্রী জয়ন্তকুমার বিশ্বাস।

আমি ২১শে মার্চ থেকে স্পনসর্ড কলেজ কর্মীদের লাগাতার ধর্মঘটের বিষয়ের উপর শ্রী মহঃ সোহরাব কর্তৃক আনীত নোটিশ মনোনীত করেছি। সংশ্লিষ্ট মন্ত্রীমহোদয়, যদি সম্ভব হয়, ওই বিষয়ের উপর একটি বিবৃতি দিতে পারেন অথবা বিবৃতি দেবার জন্য একটি দিন দিতে পারেন।

**শ্রী শম্ভুচরণ ঘোষ :** আমি ১৪ই মার্চ জবাব দেব।

**মিঃ স্পিকার :** এবারে আমি বিজনেস অ্যাডভাইসরি কমিটির রিপোর্ট সভার অনুমোদনের জন্য আপনাদের কাছে পেশ করছি।

## PRESENTATION OF REPORT

### Revised Programme of Business Advisory Committee

Monday, 12-3-79—11.00 a.m.

(i) Demand No. 65 (331—Water and Power Development Services)

(ii) Demand No. 66 (332—Multipurpose River Projects

333—Irrigation, Navigation Drainage and Flood Control Projects

532—Capital Outlay on Multipurpose River Projects

533—Capital on Irrigation, Navigation, Drainage and Flood Control Projects) .. **30 Minutes**

(iii) The Sri Ramkrishna Sarada Vidya Mahapitha (Amendment) Bill, 1979 (Introduction, Consideration and Passing) .. **1.5 hours**

There will be no Oral Questions, Calling Attention or Mention Cases on the 12th March, 1979

Wednesday, 14-3-79

(i) Demand No. 74 [363—Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Excluding Panchayat)]

(ii) Demand No. 26 (260—Fire Protection and Control) .. **2-30 hours**

(iii) Demand No. 41 (285—Information and Publicity

485—Capital Outlay on Information and Publicity

685—Loans for Information and Publicity) .. **1.30 hours**

hursday, 15-3-79

(i) Demand No. 21 (255—Police) .. **4 hours**

(ii) Demand No. 27 (265—Other Administrative Services) .. **30 Minutes**

riday, 16-3-79

(i) Demand No. 67 (734—Loans for Power Projects) .. **2 hours**

(ii) Demand No. 44 [288—Social Security and Welfare (Relief and Rehabilitation of displaced persons and Repatriates)

488—Capital Outlay on Social Security and Welfare (Relief and Rehabilitation of displaced persons)

688—Loans for Social Security and Welfare (Relief and Rehabilitation of displaced persons)] .. **2-30 hours**

aturday, 17-3-79—9.00 a.m.

(i) The West Bengal State Tax on Professions, Trades Callings and Employments Bill, 1979 (Introduction, Consideration and Passing) .. **2 hours**

(ii) The West Bengal Taxation Laws (Amendment) Bill, 1979 (Introduction, Consideration and Passing) .. **1 hour**

(iii) The West Bengal Taxation Laws (Second Amendment) Bill, 1979 (Introduction, Consideration and Passing) .. **30 minutes**

(iv) The West Bengal Gambling and Prize Competitions (Amendment) Bill, 1979 (Introduction, Consideration and Passing) .. **30 minutes**

There will be no Calling Attention or Mention Cases on the 17th March, 1979.

onday, 19-3-79

(i) Demand No. 31 (276—Secretariat—Social and Community Services)

(ii) Demand No. 34 [277—Education (Excluding Sports and Youth Welfare)

278—Art and Culture

677—Loans for Education, Art and Culture (Excluding Sports and Youth Welfare)]

(iii) Demand No 35 (279—Scientific Services and Research).. **30 minutes**

There will be no Mention or Calling Attention on the 19th March, 1979.

Turesday, 20-3-79 (i) Demand No. 55 [310—Animal Husbandry

510—Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings)

710—Loans for Animal Husbandry]

(ii) Demand No. 56 (311—Dairy Development

511—Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings)

711—Loans for Dairy Development (Excluding Public Undertakings)**1-30 hours**

(iii) Demand No. 59 [314—Community Development (Panchayat)

363—Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Panchayat)

714—Loans for Community Development (Panchayat)]
.. **3.30 hours**

There will be no Oral Questions on the 20th March, 1979.

**ডাঃ জয়নাল আবেদিন :** স্যার, স্যাটারডে তে বসতে পারবনা, স্যার মার্চ মাস ৩১ দিনে শনিবার বসার কোনও যুক্তি নাই। হয় শনিবার রবিবার ছুটি দিন না হয় সোমবার ছুটি দিন—যারা উত্তরবঙ্গে যাবে শনিবার যদি হাউস বসে তাহলে সোমবার কি করে আসবে। কাজেই শনিবার বসতে হলে সোমবার হাউস বন্ধ করতে হবে। স্যার, আইনগুলি কমপালসারি নয় এপ্রিল মাসেও নিতে পারবেন, মার্চ মাসের মধ্যে ফ্যাইন্যান্সিয়াল বিজিনেস শেষ করার

সুযোগ দেব এবং আমরা সহযোগিতা করব কিন্তু শনিবার এবং সোমবার হাউস বসবে এটা হতে পারেনা।

**মিঃ স্পিকার ঃ** এটা তো বিজিনেস অ্যাডভাইসরি কমিটি ঠিক করে দিয়েছেন।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** তা হয়না স্যার, আমরা শনিবারে বসতে পারবনা, আপনি আধ ঘন্টার জন্য রিসেস দিন আমরা আপনার ঘরে বসে ঠিক করি।

**মিঃ স্পিকার ঃ** তাহলে রিসেসে বসা যাবে।

**শ্রী দীনেশ মজুমদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধী দলের বন্ধুদের আমি অনুরোধ করছি, আমাদের বিজনেস অ্যাডভাইসরি কমিটিতে যারা উপস্থিত ছিলাম সকলের ঐক্যমতে একটা সিদ্ধান্ত নেওয়া হয়েছে, এবং তাছাড়া মাননীয় জয়নাল সাহেব একজন পুরানো মেম্বার এবং তিনি মন্ত্রীও ছিলেন, তিনি সবই জানেন যে বাজেট অধিবেশনে দুই তিনটা শনিবার আমাদের নিতে হয়, কোনও উপায় থাকেনা। দ্বিতীয়ত নন অফিসিয়াল ডে বাজেট অধিবেশনে দেওয়া যায়না, কিন্তু যতটা নন অফিসিয়াল ডেস বাদ যাবে পরে সব দেওয়া হবে। এটা আগেই ঠিক হয়ে গেছে। এবং যে ভাবে বাজেট অধিবেশন করা হচ্ছে সমস্ত মন্ত্রীরা—অতীতে যে জিনিস কখনও হয়নি—বিরোধী দলের বিশেষ অধিকার আছে সমস্ত বিষয়ে আলোচনা করা এবং সে অধিকার তারা পাচ্ছে। সুতরাং আমি আবেদন করব বিরোধীদলের বন্ধুদের যে বিজনেস অ্যাডভাইসরি কমিটি যে সিদ্ধান্ত নিয়েছেন সে বিষয়ে তারা যেন সহযোগিতা করেন। দুই তিনটার বেশি শনিবার হবে না—এই ১৭ই তারিখে এবং তার পরের শনিবার হতে হবে।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** এখন এটা থাক পরে এটা আলোচনা করা যাবে।

**মিঃ স্পিকার ঃ** মঙ্গলবার হাউস বন্ধ থাকছে তাহলে শনিবার হলে কি অসুবিধা?

**শ্রী দীনেশ মজুমদার ঃ** স্যার শনিবার আমরা ১১টায় বসছি যাতে ৪টার মধ্যে শেষ হয়ে যায়। বাজেট অধিবেশনের দুই তিনটা শনিবার নেওয়া ছাড়া উপায় থাকেনা স্যার।

**মিঃ স্পিকার ঃ** তাহলে মিটিং ডেকে দিচ্ছি, জয়নাল সাহেব আসুন আর এদিকের রজনীবাবু আসুন, আমি আর আলাদা নোটিশ দেবনা—জনতা দলের বলাই বাবু আসুন আর তিনি যদি না থাকেন তাহলে অন্য কেউ আসুন তাতো নিয়মই আছে। আমি আপনাদের ইনভাইট করছি।

## MENTION CASES

[2-30 – 2-40 P.M.]

**শ্রী সামসুদ্দিন আহমেদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ল' অ্যাণ্ড অর্ডারের উপর মোশন এনেছিলাম এবং কেন এনেছিলাম তা একটা ঘটনা দিয়ে বলছি। মালদা জেলার রতুয়া থানার অধীনে রামপুর একটা গ্রাম। সেই গ্রামে দাদন শেখের পুত্র মহম্মদ বিশ্বাস, সাদাসিধে

লোক, তার বাড়িতে ২১-২-৭৯ তারিখে বৈকাল ৩ ঘটিকায় ঐ হাসিমুদ্দিন, ভিক্ষু শেখ এবং আরও ১০/১২ জন লোক—এখানে এখন স্বরাষ্ট্র মন্ত্রী নেই, ওমর আলী সহ মারাত্মক অস্ত্রসস্ত্র নিয়ে মোসলেম শেখের বাড়িতে হামলা করে লুঠ-পাট করেছে। লুঠপাট করার সময় মেয়েরা, শিশুরা অন্য বাড়িতে গিয়ে আশ্রয় নিয়ে আত্মরক্ষা করে। এই অবস্থা চলছে। তারা মারাত্মক অস্ত্রসস্ত্র নিয়ে রাস্তাঘাটে ঘুরছে। অর্থাৎ একই গ্রামে বাস করে তারা। লোকে বলছে, নিজে জানিনা তারা সি. পি. এম. কিনা, তারা নিজেরা প্রচার করছে যে আমরা সি. পি. এম. দলের লোক, তোমরা যদি মামলা মকর্দমা কর তাহলে তোমাদের সমস্ত পরিবারকে শেষ করা হবে এবং তার জমিতে যে ফসল আছে তা সব শেষ করে দেওয়া হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, উপযুক্ত কর্তৃপক্ষকে জানিয়েও কোনও ফল হয়নি তাই আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর কাছে আবেদন করছি এর প্রতিকারের জন্য। রোজ রোজ স্যার, এই ঘটনা ঘটছে কিন্তু তার কোনও প্রতিকার হচ্ছে না। প্রতিদিন এই সব উল্লেখ করছি কিন্তু এতে কোনও লাভ হচ্ছে কিনা জানিনা, তাই আপনি আমাদের এই বিষয়ে একটু আশ্বস্ত করুন।

**শ্রী রাইচরণ মাঝি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি বিশেষ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার একটু ব্যাথা অনুভব করার জন্য বর্ধমান হাসপাতালে যাই। ডাক্তার বলেন যে আমার এক্সরে করতে হবে এবং আমাকে এক্সরে ডিপার্টমেন্টে পাঠিয়ে দেওয়া হয় এবং লিখে দেওয়া হয় যে উনি একজন এম. এল. এ. একে যেন টপ মোস্ট প্রাইয়োরিটি দেওয়া হয়। তারপর সেখানে গিয়ে দেখলাম ৪ জন টেকনিশিয়ান বসে আছে, তারা আমাকে বললেন যে আমরা কেউ আজকে এক্সরে করতে পারব না। আমি এই বিষয়ে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি তিনি যেন এই বিষয়ে অনুসন্ধান করেন।

**শ্রী সন্তোষ রাণা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মেদিনীপুর জেলায় সম্প্রতি অনেক প্রাথমিক শিক্ষক নিযুক্ত হয়েছে। সেই প্রাথমিক শিক্ষক নিযুক্তির ক্ষেত্রে ব্যাপক দুর্নীতি হয়েছে। আমি শুধু গোপীবল্লভপুরের উদাহরণ দিচ্ছি। গোপিবল্লভপুর সার্কেলে ১৪ জন সম্প্রতি নিযুক্ত হয়েছে, এই ১৪ জনই হচ্ছে সি. পি. এম.র লোক এবং সি. পি. এম.র নেতৃস্থানীয় লোক। আমি নাম করে বলছি সুভাষ শোরেণ, সি. পি. এম-র টিকিটে জেলা পরিষদের নির্বাচিত সদস্য, অনিল পাণ্ডাও সি. পি. এম.র টিকিটে পঞ্চায়েতের নির্বাচিত ভাইস প্রেসিডেন্ট, সত্যবান মণ্ডল সি. পি. এম. টিকিটে পঞ্চায়েতের নির্বাচিত সদস্য, চিত্তব্রত, সি. পি. এম.র টিকিটে পঞ্চায়েতের নির্বাচিত সদস্য, পরেশ পাত্র, পঞ্চায়েতের নির্বাচিত সদস্য সি. পি. এম.র টিকিটে, হৃষিকেষ সিংহ, সি. পি. এম.র টিকিটে নির্বাচিত অঞ্চল প্রধান, অজয় পাণি, সি. পি. এম. টিকিটে প্রার্থী ছিলেন হেরে গিয়েছেন মৃগেন গুঁই, সি. পি. এম. টিকিটে প্রার্থী ছিলেন, বিনোদ পাল, বীরেণ মাহাতো, অনিরুদ্ধ পাল, তিন জন্যই সি. পি. এম. কর্মী। এই ১৪ জনের মধ্যে ১৪ জনই হয় নির্বাচনে প্রতিদ্বন্দিতা করেছে সি. পি. এম.র টিকিটে অথবা তাদের কর্মী হয়ে খেটেছিল। ১৪ জন চাকরি পেয়েছে, অন্য কোনও লোক চাকরি পায় নি। সেখানে ইন্টারভিউ ইত্যাদির ব্যাপারগুলি সম্পূর্ণ ভাবে ফার্স। এই রকমভাবে করা হয়েছে। সামান্যতম যে চক্ষু

লজ্জা সেই চক্ষু লজ্জাও সরকার হারিয়ে ফেলেছেন। যদি সামান্যতম চক্ষু লজ্জা থাকে তাহলে এই জিনিসগুলি বন্ধ করুন এবং সরকারকে অনুরোধ করছি এই জিনিসগুলি আপনারা তদন্ত করুন এবং এই জিনিসগুলি বন্ধ করুন।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই জিনিস শুধু গোপীবল্লভপুরেই নয়, সারা মেদিনীপুরের সমস্ত সার্কেলে এই জিনিস হচ্ছে এবং সি. পি. এম. প্রধানরা যারা নির্বাচিত হয়েছেন জেলা পরিষদে, অঞ্চল পরিষদে, সমিতিতে এবং গ্রামে, এই প্রধানেরা এবং গ্রাম প্রধানেরাই সমস্ত চাকুরি পাচ্ছে এবং তাদের আত্মীয়েরাই চাকুরি পাচ্ছে, সব চাকুরি সি. পি. এম-এর লোকেরাই পাচ্ছে আর অন্য কোনও দলের লোকেরা কোনও সুযোগ পাচ্ছেনা, তাদের কোনও সুযোগ দেওয়া হয়নি, এবং এই যে ইন্টারভিউ হয়েছে, সেটা নিরপেক্ষভাবে হয়নি, পুরো ফার্স করা হয়েছে।

**মিঃ স্পিকার ঃ** এই রকম ভাবে বক্তৃতা দিলে কি করে হবে?

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** স্যার, সাংঘাতিক দুর্নীতি হয়েছে, আমি শিক্ষামন্ত্রীর কাছে, মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ করব যে তাঁরা এই ব্যাপারে সতর্ক দৃষ্টি দিয়ে ব্যবস্থা করুন।

**শ্রী জয়কেশ মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি দুটো চিঠি এখানে পড়ে দেব। জনতা পার্টির মাননীয় সদস্য শশবিন্দু বেরা মহাশয়, গত ২৮ তারিখে এখানে বাজেট বক্তৃতা যখন দিয়েছিলেন, তখন দুটো জায়গায় দুটো ঘটনার কথা উল্লেখ করেছিলেন, আমি এই দুটো চিঠি পড়ে সেটা জানিয়ে দিচ্ছি। প্রভাস দত্ত ডিহি মঙ্গলঘাট বরাদাপাড় গ্রাম, এরা চার ভাই, প্রভাস দত্ত আমাদের এ জি মেম্বার ও শ্যামপুর ২নং পঞ্চায়েত সমিতির সদস্য, এর বাবা শ্রী শশধর দত্ত, প্রভাস দত্তের পিতা মৃত, আশুতোষ দত্ত .......

**মিঃ স্পিকার ঃ** এত বড় চিঠি পড়বার অধিকার নাই, এত পড়লে চলবে কি করে?

**শ্রী জয়কেশ মুখার্জি ঃ** কেন স্যার, আপনি অন্যদের এত বড় বড় পড়তে দেন, যদি আপনি পড়তে না দেন তাহলে আমি বসে পড়ছি,—আশুতোষ দত্ত রেজিস্ট্রিকৃত কবুলতি করে প্রতিপক্ষ শ্রী সতীশচন্দ্র মাল ও তার ভাই শ্রী নিমাইচন্দ্র মালের পিতা মৃত চারু মালকে প্রায় ৫০ বছর আগে পার্শ্ববর্ত্তী ............

**মিঃ স্পিকার ঃ** এ চিঠিটা আপনি আমায় দিয়ে দিন, কি বলছেন এখান থেকে শুনতেও পাচ্ছিনা, এই রকম পড়লে কি করে হবে?

**শ্রী জয়কেশ মুখার্জি ঃ** আমি চিঠি আপনাকে দিয়ে দিচ্ছি, আপনি পাঠিয়ে দেবেন।

**শ্রী ধীরেন্দ্রনাথ রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে জানাতে চাই যে জলপাইগুড়ির রাজগঞ্জ এলাকাধীন স্থানে ৪/৫ মাস আগে একটা সাব রেজিস্ট্রি অফিস ওপেন করা হয়। কিন্তু সেখানে মাত্র সপ্তাহে দু' দিন রেজিস্ট্রি হয়। কিন্তু দেখা যাচ্ছে

আজ পর্যন্ত সেখানে এত ভীড় হচ্ছে যে বহু লোক রেজিস্ট্রি করতে পারেনা। সুতরাং আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যে সেখানে একজন সাব রেজিস্ট্রার নিয়োগ করে, দু' দিনের পরিবর্তে সপ্তাহে ৬ দিন যাতে দলিল রেজিস্ট্রিকরণের ব্যবস্থা করেন এবং জনসাধারণকে হয়রানি থেকে রেহাই দেন, এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2-40 – 2-50 P.M.]

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি কাগজে দেখেছেন আজকে কলকাতা মিছিল ও অভিযানের দিন। এই সরকার ঘোষণা করেছেন যে গনতান্ত্রিক কোনও আন্দোলন কিম্বা রাজনৈতিক দলগুলির কোনও আন্দোলনে তাঁরা হস্তক্ষেপ করবেন না। কিন্তু আজকে আপনি জানেন আমাদের ভারতীয় জাতীয় কংগ্রেসের তরফ থেকে পশ্চিমবঙ্গ প্রদেশ কংগ্রেস কমিটি আজকের দিনটি মরিচঝাঁপি এবং অন্যান্য আইনশৃঙ্খলাজনিত অবনতি এবং বর্গা-অপারেশন ইত্যাদির জন্য সরকারের বিরুদ্ধে বিক্ষোভসূচক হিসাবে অ্যাসেম্বলি অভিযানের দিন হিসাবে ঘোষণা করেছে। আজ থেকে পক্ষকাল আগে আমরা ঘোষণা করেছি। রহস্যজনক কারণে বুঝলাম না, আজকে বামফ্রন্টও বিধানসভা অভিযান করছেন। সরকারের বিরুদ্ধে ওরা নিজেরাই অভিযান করুন আমার তাতে আপত্তি নেই। কিন্তু প্রপাইটি ডিমাণ্ডস রাজনৈতিক আর একটি দল যখন ঘোষণা করে কর্মসূচি নিয়েছে সরকারে যারা আসীন আছেন তারা সেই দিনটি অ্যাভয়েড করেন এবং সেইদিন না করে আর একদিন করতে পারেন। এইটাই গণতান্ত্রিক কনভেনশন। ওঁদের তো অভিজ্ঞতা নেই। আজকে সেইজন্য আমি এই সরকারের সিনিয়ার মিনিস্টার আছেন মিঃ কৃষ্ণপদ ঘোষ। সবিনয়ে তাদের জানিয়ে দিতে চাই বিভিন্ন রাস্তায় এদের সেই জঙ্গী বাহিনীকে এরা যদি সংযত না করে তাহলে সম্ভাবনা রয়েছে ওরা যেখানে নিয়ে যেতে চায় স্ট্রিট ফাইটিংএ সেটা we do not want it. কিন্তু প্রকৃতই এরা যদি অসৎ উদ্দেশ্য চরিতার্থ করতে বদ্ধপরিকর হয়, তাহলে বোধ করি এই সংঘর্ষ এড়ানো সম্ভবপর হবে না। এর পুরো দায়িত্ব বামফ্রন্ট সরকারের থাকবে। আমি নেতৃবৃন্দের কাছে অনুরোধ করব এবং প্রশাসন ও সরকারের কাছে অনুরোধ করব তাদের মস্তান বাহিনীকে তারা যেন সংযত করেন। রাজনৈতিক কর্মসূচি যা হবে গণতান্ত্রিক পথে সেখানে আমার বলার কিছু নেই। কিন্তু কয়েনসাইড অ্যাপ্রিহেনসন বলে মনে হচ্ছে। কারণ আমাদের দিন ঘোষণা করেছি অনেক আগে। তাহলে এইটাই আমার বক্তব্য হল সতর্কতা রাজনৈতিক দল নেবে এবং সরকার সতর্ক থাকবেন এই ঘটনা যেন কোনও হিংসাত্মক রূপ না নেয়। এই ব্যাপারে আমি আমাদের দৃষ্টিকোণ থেকে সরকারকে সতর্ক করে দিতে চাই।

**শ্রী সরল দেব ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মারফত মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাইছি, বারাসাতের ছোট জুগুলিয়াতে একটা হেলথ সেন্টার আছে। দীর্ঘদিন যাবৎ সেই হেলথ সেন্টারকে ৫০ বেডের হাসপাতালে রূপান্তরিত করার জন্য জনসাধারণ দাবি জানিয়ে আসছেন। কিন্তু আজও সেটা বাস্তবে রূপায়িত হয় নি। তবে আপনার মারফত স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে ওই হেলথ সেন্টারকে ৫০ বেডের হাসপাতালে রূপান্তরিত করা হয়। এটা দাবি হিসাবেও আমি রাখছি।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটা গুরুত্বপূর্ণ বিষয় এখানে উল্লেখ করতে চাই। পশ্চিমবাংলায় বা অন্যত্র এর আগে আমরা অনেক শুনেছি নানা জিনিস চুরি যায়, ডাকাতি হয়। কিন্তু মর্গ থেকে মৃতদেহ চুরি যায় এই রকম ঘটনা এর আগে আমরা খুব কমই শুনেছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা জানি এন. আর. সরকার হাসপাতালে কয়েকদিন আগে একটা বডি সেখানকার মর্গে পাঠানো হয়েছিল ময়না তদন্তের জন্য এবং ঘটনাচক্রে সেই ময়না তদন্ত হয়েছিল কিনা জানি না। কিন্তু আত্মীয়-স্বজনেরা সেখানে বডি যখন আনতে যায় সেখানে তাদের একটা অন্য ডেড বডি দেওয়া হয় এবং সেই ডেড বডি সেখানে পাওয়া যায় না। এর ফলে আত্মীয়-স্বজনেরা সেই ডেড বডি নিতে অস্বীকার করে এবং ফলে সেই জায়গার অথরিটিকে পুলিশ সন্দেহ করছে যে মরগ থেকে ডেড বডি নাকি চুরি হয়ে গিয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ ঘটনা এবং আপনার মাধ্যমে সংশ্লিষ্টমন্ত্রীকে অনুরোধ করব যে হাসপাতালের যে প্রশাসন বিভাগ সেই বিভাগে যারা আছেন বা যারা মৃতদেহ চুরির ব্যাপারে সংশ্লিষ্ট সেই সব দোষীদের বের করে শাস্তি দিতে হবে এবং ভবিষ্যতে যাতে এই রকম, ঘটনা না হয় তার ব্যবস্থা করতে হবে।

**শ্রী সুহৃদ মল্লিক চৌধুরি ঃ** মাননীয় স্পিকার, স্যার, আমি খুব বড় কিছু কথা বলতে চাই না। আমি আমার কেন্দ্রের মধ্যেই কেন্দ্রীভূত হয়ে থাকতে চাই। আমার অঞ্চলে ৫ম ব্যাটেলিয়ান, পুলিশ ফোর্সের হেড কোয়ার্টারের সামনে একটি খেলার মাঠ আছে এবং শ্রী অতুল্য ঘোষ মশাই যে শিশু উদ্যান রচনা করেছেন তারই কাছাকাছি। আমার অঞ্চলের ছেলেরা এখানে খেলাধূলা করে এবং পুলিশও সেখানে খেলাধূলার ব্যবস্থা করে থাকে। আমরা শুনতে পাচ্ছি সেই খেলার মাঠটি ইমপ্রুভমেন্ট ট্রাস্ট থেকে নিয়ে বড় বড় বাড়ি তৈরি করবে। আমাদের ছেলে মেয়েরা একেই বেকার, তারা অন্য কোনও সুযোগ পাচ্ছে না, একটু খেলাধূলা করার সুযোগ অন্তত পাক, এটাই আমাদের ওখানকার জনগণের ইচ্ছা। আমি সেই ইচ্ছা প্রতিফলিত করতে চাই। আমাদের যিনি সি. আই. টি. মন্ত্রী আছেন আপনার মাধ্যমে আমি তাঁর দৃষ্টি আকর্ষণ করতে চাই ঐ মাঠটিতে বাড়ি তৈরি করার যে প্রচেষ্টা হচ্ছে সেটা যাতে কার্যকর করতে না পারা যায় তার জন্য তিনি যেন চিন্তা করেন।

**মিঃ স্পিকার ঃ** আপনি মাস পিটিশন আনেন নি, গণ-দরখাস্ত আনেন নি?

**শ্রী সুহৃদ মল্লিক চৌধুরি ঃ** মাননীয় স্পিকার, স্যার, আমি গণ প্রতিনিধি। সুতরাং গণ-দরখাস্ত দিয়ে নিজেকে আর ছোট করতে চাই না।

**শ্রী মহম্মদ সোহরাব ঃ** অধ্যক্ষ মহোদয়, আমার এলাকা সম্বন্ধে আমি বিভিন্ন সময়ে আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করেছি। এবারে রিলিফ নিয়ে কিভাবে দুর্নীতির আশ্রয় গ্রহণ করা হচ্ছে, সেই বিষয়ে কিছু বলতে চাই। পার্টির কথা বলিনি, দুর্নীতির কথা বলেছি। পার্টিবাজি তো হবেই, এটা স্বাভাবিক ব্যাপার। সূতী ১নং ব্লক, হাড়োয়া গ্রামসভা, ওরা সই করে বিভিন্ন জায়গায় দরখাস্ত করেছে, আজ পর্যন্ত তার কোনও ব্যবস্থা হয় নি। এমন কি যে পয়সা দেওয়া হয়েছিল বিভিন্ন ক্ষেত্রে তাও পর্যন্ত পায় নি, সেই জন্য দরখাস্ত

করেছে। সব চেয়ে আশ্চর্য হচ্ছে গত ২৫ তারিখে ১নং এবং ৩নং থেকে যারা দরখাস্তে সই করেছিল—যেহেতু ওরা দরখাস্ত করেছে বিভিন্ন জায়গায় সেই জন্য সি. পি. এম. এর লোকেরা ওদের উপর পাইপ গান নিয়ে আক্রমণ করেছে এবং ৪ জন কেন হাসপাতালে আছে। এখন পর্যন্ত সেই পাইপ গান উদ্ধারের কোনও চেষ্টা হয় নি, তাদের বিরুদ্ধে কোনও রকম অ্যাকশন নেওয়া হয় নি। এদের অপরাধ হচ্ছে এরা দুর্নীতির বিরুদ্ধে দরখাস্ত করেছিল। এখানে রিলিফ মিনিস্টার উপস্থিত আছেন, আমি আপনার মাধ্যমে তাঁর কাছে অনুরোধ করছি এই রিলিফের ব্যাপার নিয়ে তদন্ত করা হোক কেন পাইপ গান দিয়ে আক্রমণ করে। ৪ জনকে হাসপাতালে ভর্তি করা হয়েছে—এই দুষ্কৃতকারীদের বিরুদ্ধে যাতে যথাযথ ব্যবস্থা গ্রহণ করা হয় তার জন্য আমি মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করছি।

**শ্রী সমরকুমার রুদ্র ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি একটি বিশেষ ব্যাপারে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। ইন্দিরা কংগ্রেসের মাননীয় সদস্য বন্ধুরা এবং ন্যাশনাল কংগ্রেসের মাননীয় সদস্য বন্ধুরা এদেশে শান্তি শৃঙ্খলা বজায় রাখার জন্য, সমাজ বিরোধী কার্যকলাপ বন্ধ করার জন্য, হত্যাকাণ্ড বন্ধ করার জন্য পরশুদিন থেকে লবিতে উপবাস করলেন এবং গতকাল দেখা গেল মাননীয় প্রফুল্লচন্দ্র সেন মহাশয় এখানে এসে ওদের গলায় মালা দিয়ে, কমলালেবুর রস খাইয়ে অভ্যর্থনা জানিয়ে গেলেন। কিন্তু ওরা কি জানেন আমার এলাকার কেশবচন্দ্র সেন স্ট্রিটে ইন্দিরা কংগ্রেসের একজন সমর্থক আর একজন তাদেরই সমর্থককে হত্যা করে? ভবানী দত্ত লেন থেকে শুরু করে আশপাশ এলাকাটাই হচ্ছে প্লট। কেশবচন্দ্র সেন স্ট্রিটের অপর দিকে হচ্ছে বৈঠকখানা রোড, বাদুড় বাগান স্ট্রিটে একটি ছাত্রকে গুলি করে হত্যা করা হয় এবং সেই নিয়ে ইন্দিরা কংগ্রেসের দুটি দলের মধ্যে অন্তর্দলীয় ঝগড়া চলেছে। একদিকে সুব্রতবাবু, আর একদিকে সোমেনবাবু। শুধু তাই নয়, গতকাল সকাল বেলা যে রাস্তাটি গিয়ে কেশবচন্দ্র সেন স্ট্রিটে গিয়ে পড়েছে, শান্তি ঘোষ স্ট্রিটে, সেখানে আর একটি ছেলের মৃতদেহ পাওয়া যায়। সে নাকি আর একটি দলের মধ্যে রয়েছে, পাল্টা দল হিসাবে তাকে হত্যা করা হয়েছে। এখানে শান্তি শৃঙ্খলা চাইছেন, সমাজ বিরোধী কার্যকলাপ বন্ধ করতে চাইছেন, খুন যাতে বন্ধ হয় তার জন্য এখানে উপবাস করছেন, অথচ আপনাদের দলের মধ্যে যারা হত্যাকাণ্ড করছেন—রাজনৈতিক হত্যাকাণ্ড করছেন, এইগুলি কি বন্ধ করবেন না? আপনারা সরকারকে এইগুলি বন্ধ করার জন্য বলবেন, অথচ আপনারা নিজেরাই এই সব করে যাবেন—এই কথা বলতে আপনাদের লজ্জা করে না?

[2-50 – 3-50 P.M.] (including adjournment)

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সমরবাবু একটু কটাক্ষ করলেন, আমি তাঁকে বলি, উনি কমলার লোভে গতকাল যে না খেয়ে এসেছিলেন সেটা আমরা জানতে পারি নি, জানতে পারলে তাঁকেই কমলা দিতাম।

**শ্রী সেখ ইমাজুদ্দিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমাদের মুর্শিদাবাদ জেলাতে সর্বত্র ডাকাতি হচ্ছে—প্রতি রাত্রে প্রায় সব থানাতেই ডাকাতি হচ্ছে। কিছুক্ষণ আগে আমার হরিহরপাড়া নির্বাচন কেন্দ্রের পার্শ্ববর্তী নির্বাচনকেন্দ্রের সদস্য শ্রী জয়ন্তকুমার বিশ্বাস এ ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করলেন।

সেখানে স্যার, নওদা থানাতে দেখা যাচ্ছে গত মাসে প্রায় ২৫/৩০ ডাকাতি হয়েছে। আমার হরিহরপাড়াতেও মাসে ১৫/২০টি করে ডাকাতি হচ্ছে। এমন কি বহরমপুর শহরেও ডাকাতি হচ্ছে। সেখানে লাল দীঘির পাড়ে যে স্টেট ব্যাঙ্কের বাড়ি তার পার্শ্ববর্তী বাড়িতে ডাকাতি হয়েছে এবং সেই ডাকাতদের ধরতে যাওয়ার ফলে বোমার আঘাতে একজন নিহত হয়েছে। আমি এর প্রতিকার দাবি করছি এবং স্বরাষ্ট্রমন্ত্রীকে বলছি, এই ব্যাপারে দৃষ্টি নিয়ে ব্যবস্থা গ্রহণ করুন। সেখানে শান্তিপ্রিয় মানুষরা যাতে রাত্রিতে শান্তিতে ঘুমাতে পারেন তার ব্যবস্থা করুন। স্যার, এখন অনেক লোককেই সারা রাত কাটাতে হয়। কার বাড়িতে কখন যে ডাকাত পড়বে কেউ জানে না, ডাকাতির ভয়ে লোককে সারা রাত জেগে কাটাতে হয়। আমি এই অবস্থার অবিলম্বে প্রতিকার দাবি করছি।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, পশ্চিম দিনাজপুর জেলার কুশমণ্ডি থানাতে যে কুশমণ্ডি প্রাইমারি হেলথ সেন্টার আছে সেই হেলথ সেন্টারের জন্য যে জমি অধিগ্রহণ করা হয় সেটা অনেকদিন হয়ে গিয়েছে। সেটা হচ্ছে, গভর্নমেন্ট কেস নং—৫৪/৬৬/৬৭ এই তারিখের। কিন্তু অত্যন্ত দুঃখের বিষয় সেখানে শ্রী যোগেন্দ্রনাথ দাস এবং আরও ২০/২৫ জনের যে জমি অধিগ্রহণ করা হয়, খুব গরিব লোকের জমি, সেখানে সরকার থেকে আশ্বাস দেওয়া সত্ত্বেও তাদের কমপেনসেশনের টাকা আজ পর্যন্ত দেওয়া হয়নি। সরকার আশ্বাস দিয়েছিলেন তাড়াতাড়ি দেবেন কিন্তু দীর্ঘকাল হয়ে গেলেও আজ পর্যন্ত একটি পয়সা তারা পায়নি। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ, এই কমপেনসেশনের টাকা যাতে তারা অচিরে পান তার ব্যবস্থা করুন।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, মেদিনীপুর জেলার ময়না থানায় বিধ্বংসী বন্যার প্রকোপ কিভাবে ঘটেছিল সেটা আপনারা সকলেই জানেন। সেখানে বন্যাত্রাণে দুর্নীতি, দলবাজি এবং আরও বিভিন্ন দাবি দাওয়ার পরিপ্রেক্ষিতে জনতা, কংগ্রেস, কংগ্রেস (ই) এবং সি. পি. আই. এই ৪টি দলের যৌথ নেতৃত্বে প্রায় ৮০০ মতন জনসাধারণ ময়না থানার অন্তর্গত শ্রী কণ্ঠা গ্রাম পঞ্চায়েতের অধীনে রামচন্দ্রপুরে প্রধানের কাছে ডেপুটেশনে যাচ্ছিলেন। আগে থেকে ডেট ঠিক করা ছিল, প্রধান ডেট দিয়েছিলেন। তারা যখন ডেপুটেশন নিয়ে অঞ্চল অফিসে গিয়েছে সেই সময় ২০০ সি. পি. এম. কর্মী টাঙ্গী, লাঠি, বল্লম নিয়ে তাদের আক্রমণ করে। সেখানে যারা নেতৃত্ব দিচ্ছিলেন তাদের ধরে নিয়ে চলে যায় এবং ঘরে আটকে রাখে এবং আটকে রেখে প্রহার করে। তারা জল খেতে চেয়েছিল কিন্তু জল দেওয়া হয়নি। তাদের উপর অকথ্য অত্যাচার চালিয়েছে। পুলিশ এসেছিল উদ্ধার করার জন্য কিন্তু ও. সিকে সেখানে ঢুকতে দেওয়া হয়নি। ও. সি. পরে আরও বেশি পুলিশ নিয়ে এসে যাদের আটকে রাখা হয়েছিল তাদের উদ্ধার করেন। স্যার, এই পরিপ্রেক্ষিতে শ্রী সহদেব পট্টনায়ক বলে একজন ভূমিহীন ব্যক্তি তাকে ৭ ইউনিট করে জি. আর দেওয়া হত কিন্তু যেহেতু সে এই দলে ছিল, এই ডেপুটেশনে ছিল সেইজন্য তার জি. আর কেটে দেওয়া হয়েছে। সেখানে ৭ ইউনিটের জায়গায় মাত্র ৬ কে. জি. গম তাকে দেওয়া হয়েছে। এই প্রতিবাদে সেই সহদেব পট্টনায়ক, যিনি ভূমিহীন ব্যক্তি তার জি. আর-এর টোকেন মুখ্যমন্ত্রীর ত্রাণ তহবিলে দেবার

জন্য পাঠিয়েছেন। তাঁরা সেটা রিফিউজ করেছেন, তাঁরা বলেছেন যে আমরা এটাতে কিছু দেবনা। যেহেতু দলবাজি চলছে তার প্রতিবাদে তিনি ড্রাই ডোলের টোকেন মুখ্যমন্ত্রীর ত্রাণ তহবিলে আপনার মাধ্যমে দেবা· জন্য পাঠিয়েছেন। আমি সেটা আপনার মাধ্যমে পাঠিয়ে দিচ্ছি দেবার জন্য।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের লীডার ডাঃ জয়নাল আবেদিন সাহেব একটু আগে আপনার কাছে নিবেদন করেছেন। আমি একটু আগে ওখান থেকে আসছি। আমি দেখলাম যে রাস্তার ওপরে দারুণ একটা টেনশন ক্রিয়েট হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সব থেকে বড় দুঃখের কথা হচ্ছে এসপ্লানেডে ১৪৪ করা হয়েছে এবং সেখানে দেখলাম চারিদিকে মাইক লাগিয়ে সি. পি. এম-এর রেস্ট্রাম করা হয়েছে। সরকারি দল হলেও আইনটা হল আইন। আইনটা সরকারি দলকেও মানতে হয়। আমি আপনার মাধ্যমে একথা বলতে চাই—কারণ যতীন চক্রবর্তী মহাশয় বলেন, সরকারি দল, তাই ওঁরা অমান্য করতে পারেন তাতে কোনও দোষ নেই—১৪৪ যদি হয় তাহলে সেটা সকলের জন্য প্রযোজ্য। কিন্তু দেখলাম চারিদিকে মাইক লাগানো আছে, রেস্ট্রাম তৈরি, দলও প্রস্তুত। আমার মনে আশঙ্কা যে খুব একটা গুরুতর ঘটনা হতে পারে। সে জন্য আপনার মাধ্যমে আমি এই কথা বলছি, আমি একটা মিছিল নিয়ে এলাম, এবং সেখানে দেখলাম যে অবস্থা অত্যন্ত শোচনীয়। সি. পি. এম-এর কয়েকজন বিধানসভার সদস্যও সেখানে বসে আছেন। এই যে ১৪৪ অমান্য করা হচ্ছে সরকার পক্ষ থেকে এর জন্য বিধানসভা থেকে প্রতিবাদ করা উচিত এবং বিধানসভা থেকে এর একটা বিহিত ব্যবস্থা করা উচিত। কারণ মুখ্যমন্ত্রীও বিধানসভার সদস্য এবং অন্যান্য সদস্যরা যাঁরা আছেন, তাঁরাও আইন সভার সদস্য। তাঁরা আইন অমান্য করে, ১৪৪ অমান্য করে মিটিং করছে, এটা বেআইনি। আমি সে জন্য আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**মিঃ স্পিকার ঃ** এখন ব্যায় বরাদ্দের উপর দাবি পেশ।

## Voting on Demand for Grant

## Demand No. 42

### Major Head : 287—Labour and Employment

**Shri Krishna Pada Ghosh :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 4,91,43,000/- be granted for expenditure under Demand No. 42, Major Head : "287—Labour and Employment".

(The Printed speech of Shri Krishna Pada Ghosh is taken as read.)

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৪২ নম্বর দাবির অধীনে মুখ্য খাত "২৮৭—শ্রম এবং কর্মনিয়োগ"-এর ব্যয়-নির্বাহের জন্য ৪,৯১,৪৩,০০০ টাকা মঞ্জুর করা

হোক।

২। বিগত বৎসরে শ্রম দপ্তরের কাজকর্ম সম্পর্কে একটি পর্যালোচনা আমি মাননীয় সদস্যদের নিকট পেশ করার সুযোগ গ্রহণ করছি। রাজ্যসরকার-নির্ধারিত লক্ষ্য অর্জনের জন্য আমরা কি কি প্রচেষ্টা চালিয়েছি সে সম্পর্কে একটি মোটামুটি ধারণাও আমি মাননীয় সদস্যদের সামনে প্রসঙ্গত তুলে ধরতে চাই। ট্রেড ইউনিয়ন এবং শ্রমিক ও সমাজকল্যাণের কাজে নিযুক্ত অন্যান্য সংগঠনগুলি যাতে গণতান্ত্রিক পদ্ধতিতে চলে তা সুনিশ্চিত করা হ্ল আমাদের বরাবরের নীতি। আমরা শ্রমিকদের আইনসম্মত অধিকার ও স্বার্থগুলি রক্ষা ও বর্ধিত করতে চাই। এইসব লক্ষ্য অর্জনের পথে বাধাগুলি দূর করতে সরকার বদ্ধপরিকর এবং এই ব্যাপারে সরকারের চেষ্টা ক্রমেই সফল হয়ে উঠছে। শ্রমিক ও কৃষকরা তাঁদের সংগঠনের মাধ্যমে তাঁদের অভাব-অভিযোগ প্রকাশ করার এবং প্রয়োজন হলে এই উদ্দেশ্যে আন্দোলন করার অধিকার ফিরে পেয়েছেন। এই প্রক্রিয়াকে আরও এগিয়ে নিয়ে যাওয়া এবং শ্রমিকদের অধিকার যাতে দৃঢ় ভিত্তির উপর প্রতিষ্ঠিত হয় তা সুনিশ্চিত করার জন্য আমাদের প্রচেষ্টা অব্যাহত রয়েছে। ক্রমবর্ধমান মূল্যবৃদ্ধির সঙ্গে শ্রমিকদের প্রকৃত আয় এবং অন্যান্য সুযোগ-সুবিধা যাতে সমান তালে চলতে পারে তা সুনিশ্চিত করবার জন্য আমরা সমস্ত কেন্দ্রীয় ট্রেড ইউনিয়নগুলির সঙ্গে শ্রমিকশ্রেণীর মৌলিক স্বার্থ যেখানেই জড়িত সেগুলি নিয়ে ক্রমাগত আলাপ-আলোচনা চালিয়ে যাবার চেষ্টা করছি। নিজেদের অধিকার ও সুবিধার ব্যাপারে কোনওরকম আপস না করেও শিল্পে শান্তি বজায় রাখার প্রয়োজনীয়তাকে উপলব্ধি করার ব্যাপারে সংগঠিত ট্রেড ইউনিয়ন আন্দোলন এক বিরল বিচক্ষণতা ও দায়িত্ববোধের পরিচয় দিয়েছে।

৩। প্রথমেই যে কাজে সরকার হাত দেন সেটা হল রাজনৈতিক কারণে বরখাস্ত শ্রমিকদের পুনর্বহালের জন্য রাষ্ট্রায়ত্ত ও বেসরকারী উভয় ক্ষেত্রে মালিকদের অনুরোধ করা। ১৯৭২ সালের পরে জরুরী অবস্থার সময় যেসব শ্রমিক মারধোরের আশঙ্কা ও ভীতিপ্রদর্শনের কারণে নিজ নিজ কর্মস্থলে গিয়ে কাজে যোগ দিতে না পারার দরুন কর্মচ্যুত হয়ে পড়েছেন তাঁদেরও আবার কাজে ফিরিয়ে নেওয়ার জন্য আমরা নিয়োগকারীদের অনুরোধ করেছি। এই ব্যাপারে শ্রমিকরা মোটামুটি তাঁদের অধিকার প্রতিষ্ঠিত করতে সমর্থন হয়েছেন। ত্রিপাক্ষিক রাজ্য শ্রম উপদেষ্টা পর্ষদের যোগ্য ভূমিকা সুনিশ্চিত করার জন্যও আমরা চেষ্টা চালিয়ে যাচ্ছি। শিল্প সম্পর্ক বিষয়ে সমস্ত ব্যাপারেই এই পর্ষদে আলোচনা হয় যাতে সরকার এর পরামর্শ পেতে পারে। এই পর্যদ পুনর্গঠিত হয়েছে এবং রাজনৈতিক মতাদর্শ নির্বিশেষে সমস্ত প্রধান প্রধান কেন্দ্রীয় ট্রেড ইউনিয়ন সংস্থা এই পর্ষদে অংশগ্রহণ করেছে।

৪। ১৯৭৮-৭৯ সালে শিল্পক্ষেত্রে শ্রমিক-মালিক সম্পর্ক মোটামুটিভাবে সন্তোষজনক ছিল। বহুবিধ বাধা-বিপত্তি, বিশেষভাবে সারা দেশের অর্থনীতিতে মুদ্রাস্ফীতিজনিত যে চাপ পড়েছিল তার মতন কঠিন পরিস্থিতির মধ্যেও শ্রমিকেরা সংযম প্রদর্শন করেছেন।

৫। প্রধান প্রধান শিল্পক্ষেত্রে যেসব চুক্তি হয়েছিল সেগুলির মেয়াদ ইতিমধ্যেই শেষ হয়ে গিয়েছে এবং জীবনধারণের ব্যয় ক্রমাগত বেড়ে যাওয়ার ফলে শ্রমিক শ্রেণী স্বভাবতই আশা

করেছিলেন যে, তাঁদের বেতনহার সংশোধিত হবে। আমি আনন্দের সঙ্গে জানাচ্ছি যে, সরকারি হস্তক্ষেপের ফলে ইঞ্জিনীয়ারিং শিল্পের ক্ষেত্রে একটি নতুন শিল্পভিত্তিক চুক্তি সম্পন্ন করা সম্ভব হয়েছে, যার ফলে প্রায় তিন লক্ষ ইঞ্জিনীয়ারিং শ্রমিক দারুণভাবে উপকৃত হয়েছেন। বিভিন্ন ধরনের ইঞ্জিনীয়ারিং কারখানায় যে সমস্ত শ্রমিক নিযুক্ত আছেন তাঁদের প্রত্যেকের মূল বেতন মাথাপিছু মাসিক ৫২ টাকা থেকে ৫৬ টাকা পর্যন্ত বৃদ্ধি পেয়েছে। জীবনযাত্রার ব্যয় সূচকের বৃদ্ধি ঘটলে তার ক্ষতিপূরণের জন্য ৩১৪-র উপরের সূচকসংখ্যার ক্ষেত্রে প্রতি পয়েন্টে ১ টাকা ১৫ পয়সার হারের স্থলে প্রতি পয়েন্টে ১ টাকা ৩০ পয়সা করার ব্যবস্থাও চুক্তিতে রয়েছে। এই শিল্পে সকল শ্রেণীর শ্রমিকের বার্ষিক মজুরি বৃদ্ধির হার যা চিল তার থেকে আরও দু টাকা বাড়ানো হয়েছে।

৬। কলকাতা বন্দরের বার্জম্যানদের নিয়ে বিরোধের ফলে সেখানে দীর্ঘস্থায়ী শ্রমিক ধর্মঘট চলেছিল, অবশেষে সেই ধর্মঘটের নিষ্পত্তি হয় রাজ্য সরকারের হস্তক্ষেপে এবং চুক্তির ফলে বার্জম্যানদের মজুরির যথেষ্ট বৃদ্ধি ঘটে।

৭। ছাপাখানা ও সংশ্লিষ্ট শিল্পে নিযুক্ত কর্মীরা তাঁদের বহুদিনের দাবিদাওয়া আদায়ের জন্য ধর্মঘট করেন। সরকারের সালিশি ব্যবস্থার মাধ্যমে একটা মীমাংসায় আসার জন্য যথাসাধ্য চেষ্টা করা হয়। আমি যে মীমাংসা সূত্রের প্রস্তাব দিই তার ভিত্তিতে পরে বেশির ভাগ ছাপাখানা খুলেছে। আমি আশা করি সেই মীমাংসার সূত্র অনুযায়ী সব ছাপাখানায় স্বাভাবিক কাজকর্ম ফিরিয়ে আনা সম্ভব হবে।

৮। পাটশিল্পে নিযুক্ত কর্মিবর্গ তাঁদের দাবি-দাওয়া আদায়ের জন্য ধর্মঘট করেন। উভয়পক্ষের সঙ্গে দীর্ঘস্থায়ী আলাপ-আলোচনায় কোনও ফল লাভ হয় না। সরকারি তরফে অবশ্য পর্যালোচনামূলক মত বিনিময় চলতে থাকে। আপনারা সবাই জানেন যে, অবশেষে বিগত বাইশে ফেব্রুয়ারি তারিখে এক মীমাংসায় উপনীত হওয়া গেছে, যার ফলশ্রুতি হিসেবে পাটশিল্পের প্রতি কর্মীর মূল বেতন ১৯৭৯ সালের পয়লা ফেব্রুয়ারি থেকে প্রতি মাসে ৪৭ টাকা ৫০ পয়সা করে বাড়বে। জীবনযাত্রা নির্বাহের মূল্যসূচক বৃদ্ধির পরিপূরক হার এখন থেকে প্রতি পয়েন্ট টাঃ ১.১৫ স্থলে টাঃ ১.৩০ হবে। এই বাবদ প্রত্যেক কর্মী ১৯৭৯ সালের পয়লা ফেব্রুয়ারি থেকে প্রতি মাসে টাঃ ১.৮০ অতিরিক্ত হিসাবে পারেন। এর ফলে প্রতি কর্মীর নূন্যতম বেতন দাঁড়াবে মাসিক টাঃ ৪৭০.১০। মালিকপক্ষ আইনমাফিক বাড়িভাড়া প্রদানে রাজি হওয়াতে এ ব্যাপারে কর্মিবর্গের দীর্ঘদিনের অভিযোগের অবসান হয়েছে। তা ছাড়া যেসব কর্মী মাসিক হিসেবে মাইনে পান না তাঁদের ক্ষেত্রে ব্যক্তি-পর্যায়ে প্রাপ্য গ্র্যাচুইটির হিসেব হবে বর্তমান ১৩ দিনের বদলে ১৫ দিন ধরে। এসব ছাড়া অন্যান্য জটিল কিছু বিষয়, যা নিয়ে কর্মিবর্গের দীর্ঘকালীন অভাব-অভিযোগ রয়েছে, সেসবের সমাধান সূত্রও নির্ধারিত হয়েছে।

৯। এক ত্রি-পাক্ষিক চুক্তির মাধ্যমে জয় ইঞ্জিনিয়ারিং ওয়ার্কস লিমিটেড-এর প্রতিষ্ঠানসমূহে যে দীর্ঘকালীন অচলাবস্থার সৃষ্টি হয়েছিল তার অবসান হয়েছে। মালিকপক্ষ ১১ই জানুয়ারি ১৯৭৯ তারিখে স্বাক্ষরিত ইঞ্জিনিয়ারিং শিল্প-ভিত্তিক মীমাংসা-পত্র কার্যকর করতে রাজি হয়েছেন। ২৫শে জুন ১৯৭৩ তারিখের ইঞ্জিনিয়ারিং শিল্প-ভিত্তিক চুক্তির হারে দুই কিস্তি বেতন বৃদ্ধিতেও

তাঁরা রাজি হয়েছেন।

১০। সরকারের সালিশি সংস্থা (কনসিলিয়েশন মেশিনারি) ১৯৭৮ সালে ৬,৪৮৭টি শিল্পবিরোধ নিষ্পত্তি করেন, ১৯৭৭ সালে যেখানে নিষ্পত্তি হয়েছিল ৫,২১৮টি ক্ষেত্রে। বড় বড় সংস্থায় অনেকগুলি ধর্মঘট ও লক-আউট সালিশি ব্যবস্থার মারফতে মিটিয়ে নেওয়া হয়। এই ব্যাপারে নিম্নলিখিত সংস্থাগুলিতে বিরোধ মীমাংসা উল্লেখযোগ্য ঃ বাটা ইণ্ডিয়া লিমিটেড, ওরিয়েন্ট জেনারেল ইণ্ডাস্ট্রিজ, এই রাজ্যের হোসিয়ারি শিল্প সংস্থাসমূহ, হিন্দুস্থান মোটরস, দুর্গাপুর স্টিল প্ল্যান্ট (এস এম এস বিভাগ), কেশোরাম কটন মিলস, ব্রুক বণ্ড (ইণ্ডিয়া) লিমিটেড, ইস্টার্ন স্পিনিং মিলস, ফার্টিলাইজার কর্পোরেশন অব ইণ্ডিয়া লিমিটেড, দুর্গাপুর, জিইসি, মেঘনা মিলস, নৈহাটি জুট মিলস, নস্করপাড়া জুট মিল, নর্থব্রুক জুট মিল, ওয়েভারলি জুট মিল, কানোরিয়া জুট মিল, কেলভিয়ান জুট মিল এবং নবদ্বীপ পৌর এলাকাস্থ ২৭৩টি হস্তচালিত তাঁত কারখানা।

১১। ১৯৭৮ সালে ৩৬টি বন্ধ ইউনিট খোলা সম্ভব হয়। এর ফলে ১,৯৬৩ জন উপকৃত হন। এইসব সংস্থার মধ্যে আছে দার্জিলিং-এর সামবিয়ং চা-বাগান ও নরবং চা-বাগান, শ্রীদুর্গা কটন স্পিনিং অ্যাণ্ড উইভিং মিল, কোন্নগর, হুগলি এবং ক্রেমলাইট ইণ্ডাস্ট্রিজ (প্রাইভেট) লিমিটেড হাওড়া।

১২। রাজ্য শ্রম উপদেষ্টা পর্ষদের সঙ্গে পরামর্শক্রমে সরকার বোনাস সংক্রান্ত যে নীতি নির্দিষ্ট করে দিয়েছেন তদনুযায়ী বেশির ভাগ শিল্পেই আলোচ্য বৎসরে শ্রমিকরা মোটামুটি নির্বিঘ্নে তাঁদের বোনাস পেয়ে গেছেন।

১৩। শিল্প সংস্থা এবং সেগুলিতে নিযুক্ত কর্মীর সংখ্যার এবং বিশেষ করে মূল্যবৃদ্ধি ও তজ্জনিত প্রকৃত মজুরি হ্রাসের পরিপ্রেক্ষিতে ধর্মঘট ও লক-আউটের ঘটনা খুব বেশি হয়েছে বলা যায় না। ১৯৭৮ সালে ১৭২টি ধর্মঘট ও ২০২টি লক-আউটের ঘটনা ঘটে। লে-অফের ব্যাপারে অবস্থার যথেষ্ট উন্নতি হয়েছে। ১৯৭৭ সালে লে-অফ হয়েছিল ৩৬৭টি ক্ষেত্রে এবং এর সঙ্গে জড়িত ছিলেন ১,২২,০৪৪ জন শ্রমিক, আর ১৯৭৮ সালে সেটা কমে গিয়ে লে-অফ হয় ২৪০টি ক্ষেত্রে যার সঙ্গে জড়িত ছিলেন ৯১,৭৯৭ জন শ্রমিক। এ বছরে ছাঁটাই ক্ষেত্রেও নিম্নমুখী ধারা লক্ষ্য করা গেছে। ১৯৭৭ সালের যেখানে ১৪৮টি ছাঁটাইয়ের ক্ষেত্রে ২,১৭৭ জন ব্যক্তি জড়িত ছিলেন, এ বছর সেখানে ৯৬টি ছাঁটাইয়ের ক্ষেত্রে ২,১০৯ জন ব্যক্তি জড়িত ছিলেন। ১৯৭৮-৭৯ সালে শিল্প বিরোধ আইনে (১৯৪৭-৫-খ অধ্যায়) ছাঁটাই এবং লে-অফের ক্ষেত্রে যে অনুমতি দেওয়ার বিধান রয়েছে তা কোনও ক্ষেত্রেই দেওয়া হয় নি।

১৪। যাত্রী বহনকারী মোটর যান পরিবহণে নিযুক্ত প্রতিটি শ্রমিকের নিয়োগপত্র প্রদানের ব্যবস্থার জন্য রাষ্ট্রপতির সম্মতি নিয়ে পশ্চিমবঙ্গ রাজ্যে মোটর যান পরিবহন শ্রমিক আইন (১৯৬১) প্রয়োগের ক্ষেত্রে সংশোধিত হয়েছে। মাল বহনকারী মোটর যান পরিবহনে নিযুক্ত মোটর যান পরিবহণ শ্রমিকদের নিয়োগপত্র প্রদানের ব্যাপারে একইভাবে রাজ্য সরকারের একটি সংশোধনী প্রস্তাবে ইতিমধ্যে কেন্দ্রীয় সরকারের সম্মতি পাওয়া গিয়াছে।

এ বিষয়ে বিধানসভার বর্তমান অধিবেশনে আমি একটি বিল উত্থাপন করতে চাই। এই সমস্ত উদ্যোগ এই রাজ্যের এক বিরাট সংখ্যক মোটর যান পরিবহন শ্রমিকের চাকুরির নিরাপত্তা সুনিশ্চিত করবে।

১৫। নিম্নলিখিত সংস্থাগুলিতে এ বছরের মধ্যে ন্যূনতম মজুরি স্থির/সংশোধন করা হয়েছে ঃ (১) বোন মিলস শিল্প, (২) কাগজ ও স্ট্র-বোর্ড শিল্প, (৩) বিদ্যুৎচালিত তাঁত শিল্প, (৪) দর্জি শিল্প, (৫) চর্ম শিল্প, (৬) রবারজাত দ্রব্য শিল্প এবং (৭) ডালকল (ডাল মিলস)।

পঞ্চাশ জনের কম ব্যক্তি নিযুক্ত আছেন এমন ইঞ্জিনিয়ারিং সংস্থার ক্ষেত্রেও ন্যূনতম মজুরি স্থির করার জন্য ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে। ক্ষেতমজুরের জন্য স্থিরীকৃত ন্যূনতম মজুরির হার প্রবর্তনের জন্য ন্যূনতম মজুরি আইনের অধীনে ব্লকে নিযুক্ত পরিদর্শকরা তাঁদের চেষ্টা চালিয়ে যাচ্ছেন। কয়েকটি ক্ষেত্রে মহামান্য কলকাতা হাইকোর্ট থেকে কয়েকজন জোতদার স্থগিতাদেশ লাভ করায় কার্যকর ব্যবস্থা গ্রহণ করা যায় নি। সর্বোপরি কৃষি শ্রমিকরা এখনও যথাযথ সংগঠিত না হওয়া সবক্ষেত্রে নির্ধারিত মজুরি আদায়ে সক্ষম হন না।

১৬। প্রধানত ঠিকাদার মারফত বিড়ি তৈরি করে বিড়ি শিল্পের মালিকগণ বিড়ি ও সিগার শ্রমিক (চাকুরির শর্ত) আইন (১৯৬৬) এবং ন্যূনতম মজুরি আইন (১৯৪৮) অনুসারে তাঁদের দায়দায়িত্ব এড়িয়ে চলছেন। শ্রমিকরা যাতে উপরোক্ত আইনে সুবিধা লাভ করতে পারেন সেজন্য সরকার উপরোক্ত আইনগুলি সংশোধনের বিষয়ে বিবেচনা করছেন।

১৭। ১৯৭৮ সালে পশ্চিমবঙ্গে রেজিস্টার্ড কারখানার সংখ্যা দাঁড়ায় ৬,২৮৭তে। ১৯৭৭ সালে ঐ সংখ্যা ছিল ৬,১২৮। ১৯৭৮ সালে ২৭৯টি কারখানা তালিকাভুক্ত হয়েছে এবং এই সময়ের মধ্যে ১২০টি কারখানা তালিকা থেকে বাদ দেওয়া হয়েছে। পশ্চিমবঙ্গ (নিরাপত্তা আধিকারিক) আইন, ১৯৭৮ রচনা করা হয়েছে এবং সরকার ১,০০০ বা ততোধিক শ্রমিক যুক্ত আছেন এমন ১৭৩টি কারখানা প্রতিটিতে একজন বা একাধিক নিরাপত্তা আধিকারিক নিযুক্ত করার জন্য বিজ্ঞপ্তি প্রচার করেছেন। এর ফলে এই রাজ্যে নিরাপত্তা আধিকারিক নিয়োগের ক্ষেত্র যথেষ্ট সম্প্রসারিত হয়েছে। কারখানাগুলির মধ্যে স্বেচ্ছামূলক নিরাপত্তা সংক্রান্ত কাজকর্ম প্রচারের জন্য বিভিন্ন স্থানে পাঁচটি নিরাপত্তা সংক্রান্ত সভার আয়োজন করা হয় এবং সভায় যথেষ্ট সংখ্যক পরিচালক ও শ্রমিক প্রতিনিধি উপস্থিত ছিলেন।

১৮। ১৯৭৮ সালে পশ্চিমবঙ্গ বয়লার পরিদর্শকবৃন্দ বয়লারের কাজকর্ম ও রক্ষণাবেক্ষণ সংক্রান্ত সতর্কতা রক্ষা ও সারা রাজ্যে বেশ কিছু সংখ্যক বয়লার নির্মাণ তদারকির স্বাভাবিক কাজকর্ম করে গেছেন।

১৯। পশ্চিমবঙ্গ শ্রমিক কল্যাণ পর্যদের অধীনে এই রাজ্যের শিল্প ও বাগিচা এলাকায় ছাপ্পান্নটি শ্রম কল্যাণ কেন্দ্র কাজ করছে। গ্রাম এলাকায় কৃষি শ্রমিকদের অবসর বিনোদন ও সাংস্কৃতিক কাজকর্ম সংগঠনের জন্য চাঁপাডাঙা (হুগলি জেলা), চান্দরী (মেদিনীপুর জেলা), বুদবুদ (বর্ধমান জেলা), কেতুগ্রাম (বর্ধমান জেলা) এবং ফতেপুরে (মুর্শিদাবাদ জেলা) পাঁচটি কেন্দ্র স্থাপিত হয়েছে। বাকি গ্রাম এলাকাগুলিতে ক্ষেতমজুরদের জন্য আরও পাঁচটি শ্রমিক

কল্যাণ কেন্দ্র স্থাপনের প্রস্তাব চলতি আর্থিক বছরের পরিকল্পনার অন্তর্ভুক্ত হয়েছে। নারী শ্রমিকদের অবস্থার অনুসন্ধান, সমীক্ষা ও কাজকর্ম সংক্রান্ত সমন্বয়সাধনের উদ্দেশ্যে এবং নারী শ্রমিক সংক্রান্ত বিভিন্ন আইন যেমন সম মজুরি আইন, ন্যূনতম মজুরি আইন প্রভৃতি প্রবর্তনে তদারকি করার জন্য শ্রম অধিকারে একটি বিশেষ সেল গঠন করা হয়েছে।

২০। বর্তমান্ সরকার সর্বশক্তিতে বিরাট বেকার সমস্যা সমাধানের চেষ্টা চালাচ্ছেন। সেই পরিপ্রেক্ষিতে সরকার মনে করেন যে, চাকরির যতটুকু সুযোগ বর্তমান তা বেকারদের মধ্যে সমানভাবে বন্টিত হওয়া উচিত। সরকারের চাকরিতে লোক নিয়োগ সংক্রান্ত নীতিতে তা প্রতিফলিত হয়েছে। চাকরিতে নিয়োগ সংক্রান্ত নতুন নীতি অনুসারে রাজ্য সরকারি সংস্থা, সরকারি উদ্যোগাধীন সংস্থা, স্থানীয় সংস্থা প্রভৃতিতে কিছু নির্দিষ্ট শ্রেণী ছাড়া কর্মনিয়োগ কেন্দ্রের মাধ্যমে বাধ্যতামূলকভাবে কর্মনিয়োগের ব্যবস্থা করা হচ্ছে। বেসরকারি ক্ষেত্রের নিয়োগকারীদেরও কর্মসংস্থান কেন্দ্রের মাধ্যমে লোকগ্রহণ করতে অনুরোধ করা হয়েছে। সুখের বিষয় যে, এই রাজ্যে বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হওয়ার পর এ পর্যন্ত ১৮,০০০-এরও বেশি বেকার ব্যক্তিকে কর্মসংস্থান কেন্দ্রের মাধ্যমে কাজ দেওয়া সম্ভব হয়েছে।

২১। নতুন কর্মসংস্থান নীতির প্রবর্তনের ফলে অতীতে অনাদৃত জাতীয় কর্মনিয়োগ কৃত্যক কর্মনিয়োগের ক্ষেত্রে গুরুত্বপূর্ণ ভূমিকা গ্রহণ করতে চলেছে। এই উদ্দেশ্যে জাতীয় কর্মনিয়োগ কৃত্যককে বিজ্ঞানসম্মত পন্থায় পুনর্গঠিত করা হয়েছে। বেকারদের মনে এর ফলে আস্থার সঞ্চার হয়েছে এবং তাঁরা যাতে তাঁদের সময় এলে চাকরির সুযোগ পান সেজন্য অধিকতর সংখ্যায় কর্মনিয়োগ কেন্দ্রগুলিতে নিজেদের নাম রেজিস্ট্রি করতে আসছেন। ৩১শে ডিসেম্বর ১৯৭৮ তারিখে চালু রেজিস্টারে তাঁদের সংখ্যা ছিল ১৭ লক্ষ, পূর্বের বৎসরে সে সংখ্যা ছিল ১৩ লক্ষ। ৩০এ জুন ১৯৭৮ তারিখে চালু রেজিস্টারে শিক্ষিত বেকাররাই ছিলেন শতকরা ৪৫.৬ ভাগ। রাজ্যে শিক্ষিত যুবকদের মধ্যে কর্মহীনতার ব্যাপকতাই এ থেকে সূচিত হচ্ছে।

২২। মধ্যে মধ্যে কর্মনিয়োগ কেন্দ্রগুলির কার্য পর্যালোচনার এবং সেগুলির কার্যবিধির উন্নয়নের জন্য ব্যবস্থাদির সুপারিশের জন্য এবং কর্মনিয়োগ কেন্দ্রগুলি কর্তৃক প্রার্থীর নাম প্রেরণে কোনও অনিয়ম যাতে না ঘটে তা দেখার জন্য স্থানীয় এবং /অথবা পার্শ্ববর্তী অঞ্চলের বিধানসভা সদস্যদের নিয়ে প্রতিটি কর্মনিয়োগ কেন্দ্রে উপদেষ্টা কমিটি ইতিমধ্যে গঠিত বা পুনর্গঠিত হয়েছে।

২৩। এই রাজ্যের যুব এবং গণতান্ত্রিক আন্দোলনের দীর্ঘদিনের দাবি হল বেকারভাতা লাভের অধিকার। ১৯৭৮ সালের ১লা এপ্রিল থেকে বেকারভাতা প্রকল্প প্রবর্তনের মাধ্যমে সরকার সে দাবি পূরণ করেছেন। বর্তমান আর্থিক বৎসরে প্রদেয় বেকারভাতা প্রদানের কাজ আগামী ৩১এ মার্চের মধ্যে শেষ করা যাবে আশা করা যাচ্ছে। ১৯৭৮-৭৯ সালে বেকারভাতা প্রাপকের সংখ্যা দাঁড়িয়েছে ১,৪৪,২৭৪ জন। ১৯৭৯-৮০ সালে আরও ৫০,০০০ কর্মহীন ব্যক্তি এই প্রকল্পের আওতাভুক্ত হবেন বলে অনুমিত হয়। এর ফলে বেকারভাতা প্রাপকদের মোট সংখ্যা দাঁড়াবে প্রায় দুই লক্ষ। বর্তমানে এই প্রকল্পের অধীনে কেবলমাত্র ইউনাইটেড ব্যাঙ্ক অফ ইণ্ডিয়ার মাধ্যমে বেকারভাতা প্রদানের ব্যবস্থা চালু রয়েছে। দুর্গাপুর ও অন্যান্য

কয়েকটি অঞ্চলে এই ব্যাঙ্কের শাখাগুলি বিপুল সংখ্যক প্রাপকদের প্রয়োজন মিটিয়ে উঠতে পারছে না। সেজন্য সিদ্ধান্ত নেওয়া হয়েছে যে, অন্য কয়েকটি ব্যাঙ্ক ও সমবায় সংস্থাকে এই প্রকল্পের সুষ্ঠু রূপায়ণের জন্য সহায়তা করতে অনুরোধ করা হবে। বর্তমানে যে পদ্ধতিতে প্রাপকদের টাকা দেওয়ার প্রথা চালু রয়েছে তার সঙ্গে জড়িত সমস্যাবলির বাস্তব পর্যালোচনার ভিত্তিতে কয়েকটি ক্ষেত্রে সরাসরি নগদে টাকা দেওয়ার জন্য একটি বিশেষ ব্যবস্থাও সরকারের বিবেচনাধীন রয়েছে।

২৪। বেকারভাতা প্রদানের ব্যাপারে প্রশাসনিক ব্যবস্থার কাজ সমাপ্ত করে প্রাপকদের কিভাবে কাজে লাগানো যায় সে সম্বন্ধে কয়েকটি পদ্ধতির কথা সরকার বিবেচনা করেছেন। গ্রামাঞ্চলের বহুমুখী উন্নয়নের জন্য যে বিপুল কর্মসূচি গৃহীত হয়েছে এবং এতদুপলক্ষ্যে যেপরিমাণ অর্থের সংস্থান করা হয়েছে তার কথা বিবেচনা করে এরূপ ধারণা পোষণ করা যেতে পারে যে, সীমিত সময়ের জন্য হলেও গ্রামাঞ্চলে বেকার ব্যক্তিদের জন্য সহজেই কিছু-না-কিছু লাভজনক কর্মের সংস্থান করা সম্ভব হবে। গ্রামাঞ্চলে পঞ্চায়েতের উপর সমস্ত উন্নয়নমূলক কাজের দায়িত্বদানের যে সিদ্ধান্ত সরকার নিয়েছেন তারই পরিপ্রেক্ষিতে স্থির করা হয়েছে যে, গ্রামীণ কর্মসূচি এবং অন্যান্য সামাজিক ও সমষ্টি উন্নয়নমূলক কাজকর্ম রূপায়ণের ব্যাপারে যাতে বেকারভাতা প্রাপকদের যথাযথভাবে কাজে লাগানো যায় সেই উদ্দেশ্যে ব্লক বা পঞ্চায়েতওয়ারী বেকারভাতা প্রাপকদের তালিকা নিকটতম কর্মবিনিয়োগ কেন্দ্র মারফত স্থানীয় পঞ্চায়েতের নিকট পাঠানো হবে। অনুরূপভাবে, শহরাঞ্চলে সমাজ উন্নয়নমূলক ও সমষ্টি উন্নয়নমূলক যেসব প্রকল্প গ্রহণ করা হয়েছে সেসব প্রকল্পে বেকারভাতা প্রাপকদের কাজে লাগাতে হবে যেমন—বয়স্ক শিক্ষা প্রকল্প, শিশুদের জন্য সাধারণ শিক্ষা ব্যবস্থা, জনস্বাস্থ্য সংক্রান্ত সাধারণ বিধিব্যবস্থাসমূহ এবং শহরতলি উন্নয়ন প্রকল্প। পৌরসভাসমূহের অন্তর্ভুক্ত এলাকাভিত্তিক বেকারভাতা প্রাপকের তালিকা পৌর কর্তৃপক্ষের নিকট পাঠাবার সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে। উপযুক্ত কর্তৃপক্ষ এলাকার বেকারভাতা প্রাপকদের গঠনমূলক ও উন্নয়নমূলক কাজে নিয়োজিত করবেন।

২৫। প্রসঙ্গত এ কথা উল্লেখ করা যেতে পারে যে, মূল বেকারভাতা প্রকল্পে প্রাপকদের সপ্তাহে দুই দিন কাজে লাগানোর যে পরিকল্পনা ছিল তাকে বাস্তবে রূপায়িত করা সম্ভব হয় নি। এই কারণে সিদ্ধান্ত নেওয়া হয়েছে যে, সারা বৎসর ধরে সপ্তাহে দুই দিন কাজ করানোর পরিবর্তে একজন প্রাপককে দুই অথবা তিন খেপে নিরবচ্ছিন্নভাবে ৫০ অথবা ৩৩ দিনের জন্য কাজে নিয়োগ করা হবে। অবশ্য এর মধ্যে ছুটির দিনগুলি বাদ যাবে। এইভাবে কর্মে নিযুক্ত থাকাকালীন সময়ে প্রত্যেক প্রাপককে তাদের মাসিক ভাতা ছাড়াও উপযুক্ত পরিমাণে বাড়তি পারিশ্রমিক দানের ব্যবস্থাও করা হচ্ছে।

২৬। আধা-শহর ও গ্রামাঞ্চলের কর্মপ্রার্থীদের প্রয়োজন মেটাবার জন্য আটটি কর্মসংস্থান কেন্দ্র এবং ৩২টি কর্মসংক্রান্ত তথ্য ও সহায়তা কেন্দ্র খোলার মঞ্জুরি দেওয়া হয়েছে এবং সেগুলি এখন রূপায়ণের পথে। বৃত্তিমূলক নির্দেশনা সম্প্রসারণ কর্মসূচির আওতায় দার্জিলিঙে তফসিলভুক্ত সম্প্রদায় ও আদিবাসীদের জন্য একটি শিক্ষণ তথা নির্দেশন কেন্দ্র মঞ্জুর করা হয়েছে। ১৯৭৯-৮০ সালের জন্য পরিকল্পনা কর্মসূচি অনুযায়ী মহকুমা সদরে এবং ব্লকে ছয়টি

কর্মনিয়োগ কেন্দ্র এবং দুটি কর্মসংক্রান্ত তথ্য ও সহায়তা কেন্দ্র খোলার সিদ্ধান্ত নেওয়া হয়েছে।

২৭। গ্রামাঞ্চলে স্বনির্ভর কর্মনিয়োগের সুযোগ সৃষ্টির জন্য এবং বিশেষ করে শিল্পের চাহিদা মেটাবার জন্য শিক্ষণ কর্মসূচি প্রবর্তনের ব্যবস্থাদি নেওয়া হচ্ছে। সারা রাজ্যে ১৮টি আই টি আই/আই টি সি-তে ৩০টি বৃত্তিতে ৮,০০০-এর অধিক ছাত্রকে শিক্ষণ দেওয়া হচ্ছে। হুগলির আই টি আই-তে কৃষি যন্ত্রবিদ্যা নামে একটি নতুন বৃত্তিশিক্ষা প্রবর্তিত হয়েছে। হলদিয়া অঞ্চলের নতুন নতুন শিল্পের প্রয়োজন মেটাতে হলদিয়ার আই টি আই-এর বিকাশ ঘটানো হচ্ছে। ৭০০-র অধিক সংস্থায় ১১,০০০ শিক্ষানবীশ শিক্ষণ লাভ করছেন। আই এল ও সহায়তা নিয়ে এ বৎসরে দুর্গাপুরে আই টি আই-তে উচ্চতর বৃত্তি শিক্ষণ পরিকল্পনা প্রবর্তিত হচ্ছে। রাজ্য সরকার সেন্ট্রাল স্টাফ ট্রেনিং অ্যাণ্ড রিসার্চ ইনস্টিটিউট স্থাপনের জন্য ভারত সরকারকে লবণ হ্রদ এলাকায় ২০ একর জমি দানের সিদ্ধান্ত নিয়েছেন। এই ক্ষেত্রে কর্মরতদের বিভিন্ন শিক্ষণ কর্মসূচির ব্যবস্থা ঐ প্রতিষ্ঠান করবে।

২৮। শিক্ষণ অধিকারের কার্যাবলির ব্যাপক পরীক্ষণের এবং ঐ সংস্থার উন্নয়নকল্পে প্রয়োজনীয় ব্যবস্থাদির সুপারিশের জন্য একটি তদন্ত কমিটি গঠিত হয়েছে।

২৯। কর্মচারী রাজ্যবিমা পরিকল্প অনুযায়ী চিকিৎসার সুবিধা প্রদান রাজ্য সরকারের দায়িত্ব। এই পরিকল্পনায় চিকিৎসার সুবিধা দেওয়ার ব্যাপারে পরিকল্পনার শুরু থেকেই অন্যতম সমস্যা ছিল মেডিক্যাল অফিসারদের সংখ্যাল্পতা। ই এস আই হাসপাতাল ও প্রতিষ্ঠানগুলিতে চিকিৎসকদের নিয়োগের ব্যবস্থা করার উদ্দেশ্যে ই এস আই মেডিক্যাল সার্ভিস নামে একটি স্বতন্ত্র ধরনের সার্ভিসে মেডিক্যাল অফিসার নিয়োগ শুরু হয়ে গিয়েছে। প্যানেল পদ্ধতি অর্থাৎ এই পরিকল্পনা অনুযায়ী যেসব প্রাইভেট চিকিৎসা ব্যবসায়ী রাজ্যবিমা পরিকল্পের চিকিৎসকরূপে নাম অন্তর্ভুক্ত করেছেন তাঁদের চিকিৎসালয়ের মাধ্যমেই একমাত্র এই পরিকল্পে বহির্বিভাগীয় চিকিৎসা এখন করা হচ্ছে। চালু ব্যবস্থার সহায়ক হিসাবে ১৯৭৯ সালে কতিপয় ঘাটতি অঞ্চলে পরিপূর্ণ সময়ের চিকিৎসা আধিকারিকদের তত্ত্বাবধানে কতিপয় সার্ভিস ডিসপেন্সারি খোলার সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে।

৩০। ই এস আই প্রতিষ্ঠানগুলির পরিসেবিকার অভাব দূর করার উদ্দেশ্যে ৪০ জন শিক্ষণার্থী-বিশিষ্ট বজবজের ই এস আই হাসপাতাল ভবনে একটি পরিসেবিকা শিক্ষণ কেন্দ্র খোলা হয়েছে। অন্যান্য ই এস আই হাসপাতালে আরও দুটি কেন্দ্র খোলার প্রস্তাব আছে। চালু রাজ্যবিমা ঔষধালয়ের ভিড় কমাবার জন্য এ বৎসর আরও নয়টি রাজ্যবিমা ঔষধালয় খোলা হবে। ১৫০টি রোগশয্যা-বিশিষ্ট আসানসোলের ই এস আই হাসপাতালটির নির্মাণ প্রায় সম্পূর্ণ হতে চলেছে। বর্তমানে ৫০টি সাধারণ ও ৫০টি যক্ষ্মারোগশয্যা-বিশিষ্ট হাসপাতালটির কাজ শুরুর পর আসানসোল মহকুমায় সেবা কৃত্যক প্রসারণের জন্য পরিকল্পটির সম্প্রসারণের সিদ্ধান্ত করা হয়েছে। ব্যাণ্ডেলে ২৫০ রোগশয্যা-বিশিষ্ট ই এস আই হাসপাতাল নির্মাণের বেশ অগ্রগতি হয়েছে এবং শ্যামনগর, তারাতলা ও ঠাকুরপুকুরে ই এস আই হাসপাতাল নির্মাণের প্রস্তাবের চূড়ান্ত রূপ দেওয়া হচ্ছে। হাসপাতালের বেডের ক্রমবর্ধমান চাহিদা মেটাতে উলুবেড়িয়া,

শ্রীরামপুর ও গৌরহাটিতে ই এস আই হাসপাতালের শয্যা-সংখ্যা বাড়ানো হয়েছে।

৩১। ই এস আই প্রকল্পের অধীনে সমস্ত ধরনের জটিল রোগের সুচিকিৎসার বন্দোবস্তসম্বলিত কোনও "রেফারেল হাসপাতাল" এতদিন এই রাজ্যে ছিল না। মানিকতলায় অবস্থিত ৫০০-শয্যা-বিশিষ্ট ই এস আই হাসপাতাল ভবনটি নির্মাণের কাজ সম্পূর্ণ হয়েছে। মাত্র কয়েকদিন আগে অল্পসংখ্যক রোগীর চিকিৎসা ব্যবস্থা সমেত এই হাসপাতালটি উদ্বোধন করা হয়েছে। আগামী আর্থিক বৎসরে চিকিৎসাশাস্ত্রের বিভিন্ন ক্ষেত্রে বিশিষ্ট বিশেষজ্ঞদের পরামর্শ ও পরিচালনায় এই হাসপাতালটি পূর্ণোদ্যমে কাজ শুরু করলে এই প্রকল্পভুক্ত শ্রমিকদের দীর্ঘদিনের একটি অভাব পূরণ করা সম্ভব হবে।

৩২। এই পরিকল্প রূপায়ণের বিভিন্ন ক্ষেত্রে উন্নতির অবকাশ আছে। সরকার ই এস আই তদন্ত কমিটির সুপারিশ গ্রহণ করেছেন। চিকিৎসা-সুবিধা পরিকল্পের কাজ যাতে সুষ্ঠুভাবে পরিচালিত হয় এবং শ্রমিকরা যাতে আরও বেশি বেশি সুযোগ-সুবিধা পান তা সুনিশ্চিত করার জন্য ট্রেড ইউনিয়নগুলি এবং ইণ্ডিয়ান মেডিক্যাল অ্যাশোসিয়েশনের প্রতিনিধি সহ একটি উচ্চক্ষমতাসম্পন্ন কমিটি গঠিত হয়েছে।

৩৩। মহাশয়, পরিশেষে আমি এ কথাই বলতে চাই যে, শ্রমিকশ্রেণীকে নানাবিধ সুযোগ-সুবিধা প্রদানের উদ্দেশ্যে, রাজ্যের সীমিত সামর্থের মধ্যে যতখানি সম্ভব, যথোপযুক্ত ব্যবস্থাদি সরকার গ্রহণ করেছেন। এই সমস্ত ব্যবস্থাদির মাধ্যমে সরকার এ রাজ্যের শ্রমিকশ্রেণীকে তাদের উপযুক্ত ভূমিকা পালনের ব্যাপারে উদ্যোগ গ্রহণ করেছেন। কেবলমাত্র তাদের আর্থিক অবস্থার উন্নতিবিধানের জন্যই নয়, শ্রমজীবী জনগণের সামাজিক এবং অর্থনৈতিক জীবনে রূপান্তর ঘটানোর চূড়ান্ত লক্ষ্য অর্জনের পথে বামফ্রন্ট সরকার শ্রমিক আন্দোলনের প্রতি সর্বদা সক্রিয় সাহায্য ও সহযোগিতার হস্ত প্রসারিত করবেন। ধন্যবাদ।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার সংক্ষিপ্ত বক্তব্য আমি সার্কুলেশন করেছি। আশা করছি ১২টার সময় থেকে সকলের কাছে পৌঁছে গেছে এবং আমি ধরে নিচ্ছি যে সকলের পড়া হয়ে গেছে। কাজেই আমি আমার বক্তব্য বলতে চাই না। মাননীয় সদস্যরা এর উপরে আলোচনা করবেন, তাঁদের মতামত দেবেন তারপর আমার যা বক্তব্য শেষের দিকে আমি রিপ্লাই হিসাবে দেব। মাননীয় সদস্য ডাঃ জয়নাল আবেদিন সাহেব অনুরোধ করেছেন যাতে সময় সংক্ষেপ করা যায়, সেজন্য তাঁর অনুরোধ রক্ষা করে বেশি সময় নিচ্ছি না। আমি আমার বাজেট প্রস্তাব উত্থাপন করে আমার বক্তব্য শেষ করছি।

(At this stage the House was adjourned till 3-30 P.M.)

(After recess)

[3-30 – 3-40 P.M.]

**Shri Shamsuddin Ahmed :** Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re. 1/-

**Shri A. K. M. Hassanzzaman :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-

**শ্রী সুনীলকুমার বসুরায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় এই হাউসে উল্লেখ করতে চাইছি। আজকে এই বিধানসভার কাছে বিভিন্ন জেলা থেকে বামফ্রন্টের কয়েক লক্ষ মানুষ সমবেত হয়েছে এই বামফ্রন্ট সরকারের নীতিকে সমর্থন জানাবার জন্য এবং মরিচঝাঁপি সংক্রান্ত যে নীতি, সেই নীতিকে পূর্ণ সমর্থন জানাবার জন্য। আমি আপনার মাধ্যমে মন্ত্রী সভার সদস্যদের কাছে অনুরোধ করছি, তাঁরা যেন ওখানে গিয়ে তাদের সঙ্গে দেখা করেন। এই প্রসঙ্গে বলতে চাই কংগ্রেস দলের তরফ থেকে এখানে বলা হয়েছে এই সমাবেশ সম্পর্কে যে হিংসা ইত্যাদি হবে। আমি তাঁদের বলতে চাই, আমরা সম্পূর্ণ শান্তিপূর্ণ ভাবে এই মিছিল এবং সমাবেশ করছি। যদি তাঁদের তরফ থেকে হিংসা না হয় তাহলে কোনও অশান্তি ঘটবে না।

**শ্রী হরিপদ ভারতী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় শ্রমমন্ত্রী মহাশয় এই মাত্র যে বাজেট পেশ করেছেন, আমি সেই সম্পর্কে আমার বক্তব্য রাখবার সময় প্রথমে একটা কথা বলতে চাই যে মাননীয় শ্রমমন্ত্রী বহুদিনের শ্রমিক নেতা, কেবল মাত্র সরকারের মন্ত্রী সভার একজন প্রবীণ সদস্য মাত্র নন এবং শ্রমিক আন্দোলনের সঙ্গে তাঁর ঘনিষ্ঠ সংযোগ দীর্ঘদিনের। আমি আশা করেছিলাম তাঁর কাছ থেকে শ্রমিক কল্যাণের সম্ভাবনা পূর্ণ একটা বাজেট বক্তব্য শুনতে পাব। কিন্তু দুঃখের বিষয় মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে জানাতে চাই, মাননীয় শ্রমমন্ত্রীর বক্তব্যের মধ্যে তেমন কোনও আশার সঞ্চার হতে দেখলাম না। সেইজন্য আমার হতাশা দ্ব্যর্থহীন ভাষায় প্রথমে ব্যক্ত করছি। মাননীয় শ্রমমন্ত্রী তাঁর বক্তব্যের মধ্যে তাঁর সরকার বিগত বছরে কি কি কাজ করেছে, কতগুলো বন্ধ কারখানা খুলেছেন, কতকগুলো শ্রমিককে পুনর্বহাল করেছেন, কতকগুলো শ্রমিকের বকেয়া পাওনা মিটিয়ে দিয়েছেন ইত্যেকার কথা তিনি বলেছেন। কিন্তু তাঁর বাজেট বরাদ্দ নিঃসন্দেহে আগামী বৎসরের দিকে দৃষ্টি রেখে তৈরি। বিগত বছরের কাহিনী শোনবার জন্য এই বাজেট বক্তৃতার মধ্যে আমরা কোনও প্রত্যাশা তাই রাখিনা। কিন্তু তিনি কিভাবে শ্রমিকদের কল্যাণ করবেন, আগামী বছরে কি ভাবে যতগুলি বন্ধ কারখানা আছে তা খুলবেন, কিভাবে তিনি শ্রমিকদের নানাবিধ কল্যাণের কথা ভাবছেন, কিভাবে তিনি মালিক শ্রমিক সম্পর্কের উন্নতি সাধন করতে চাইছেন, কিভাবে তিনি নানান মানুষের পুনর্নিয়োগের সম্ভাবনা তৈরি করবেন, তাঁর কাছে আমরা এই প্রত্যাশাই রেখেছিলাম যে, তা শুনব বলে। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, তেমন কোনও কথা তিনি আমাদের শোনাতে পারেন নি, তাঁর কাছ থেকে আমরা আগামী বছরের কোনও ছবি পাইনি। মাননীয় মন্ত্রী মহাশয় প্রথমেই তাঁর বক্তব্যের মধ্যে শুরু করেছেন যে, ট্রেড ইউনিয়নগুলির ন্যায্য গণতান্ত্রিক অধিকার তিনি রক্ষা করতে সচেষ্ট আছেন, তাঁর সরকার ইতিমধ্যে শ্রমিকদের সমস্ত গণতান্ত্রিক আন্দোলনকে সমর্থন যুগিয়েছে এবং শ্রমিকরা যাতে তাদের গণতান্ত্রিক আন্দোলন গণতান্ত্রিক পদ্ধতিতে পরিচালিত করতে পারে তার জন্য তাঁর সরকার সর্বদা সাহায্য করবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে বলতে চাই যে, যতগুলি শ্রমিক আন্দোলন গত বছর পরিচালিত হয়েছে তার অনেক শ্রমিক আন্দোলনই গণতান্ত্রিক পরিচালিত হয়নি। শ্রমিকদের কল্যাণের কথা তিনি ভেবেছেন নিশ্চয়ই, শ্রমিকদের কল্যাণের কথা ভাবা মাননীয়

**শ্রমমন্ত্রীর কর্তব্য নিশ্চয়ই।** শ্রমিকদের স্বার্থের কথা দেশের প্রতিটি মানুষের চিন্তা করা উচিত, আমি এটা ব্যক্তিগতভাবে মনে করি। কিন্তু যত দিন আইনের সম্পূর্ণ পরিবর্তন না হচ্ছে, মালিক শ্রমিক সম্পর্কের পুনর্বিন্যাস না হচ্ছে ততদিন কেবলমাত্র শ্রমিক স্বার্থই সরকারের লক্ষ্য হয় তাহলে নিঃসন্দেহে শ্রমিক জগতে একটা সঙ্কট দেখা দিতে বাধ্য। যা দেখা দিয়েছে ভিন্ন ভিন্ন অঞ্চলে। আজকে আমি এই প্রসঙ্গে বলতে চাইছি যে, মাননীয় শ্রমমন্ত্রী মহাশয় খুবই আনন্দের সঙ্গে ঘোষণা করেছেন যে, তিনি সেদিন ঐ পাট শিল্পের শ্রমিকদের ন্যায্য দাবি দাওয়া পূরণ করতে পেরেছেন। আমিও আনন্দিত, তারা যে মিছিল করে বিজয় উৎসর করেছিল, সেই বিজয় উৎসবে যোগদান না করলেও সেই বিজয় উৎসবকে আমি অভিনন্দন জানাই। পাট শিল্পের শ্রমিকরা নিশ্চয়ই তাদের ন্যায্য পাওনা পেয়েছে, আরও কিছু উপরি পাওনা পেয়েছে, এটা আনন্দের কথা। কিন্তু এত দিন পাট শিল্পগুলি বন্ধ থেকে, কারখানাগুলি বন্ধ থেকে কত শ্রম-দিবস নষ্ট হয়েছে, কত উৎপাদন ব্যাহত হয়েছে এবং ঐ পাটের মাধ্যমে ভারতবর্ষের কত ঐ বাইরের মুদ্রা অর্জন করবার ক্ষমতা সীমিত হয়েছে এবং কিভাবে দেশের অর্থনীতি বিপন্ন হচ্ছে, তার কথা কোথাও মাননীয় শ্রমমন্ত্রী বলতে চাননি এবং সর্বোপরি এত দিন এই পাটকলগুলি বন্ধ থাকার জন্য পাটের উপর তার কি প্রভাব পড়েছে, পাট চাষীদের অবস্থা কি দাঁড়িয়েছে, পাটের মূল্য কোথায় নেমে গিয়েছে। পাট চাষীদের দুরবস্থা দেখা গিয়েছে, একথাও বলেননি। শ্রমিক স্বার্থ তিনি দেখবেন, কিন্তু শ্রমিক স্বার্থ রক্ষা করতে গিয়ে কৃষকদের স্বার্থ জলাঞ্জলি দেবেন, এটা নিশ্চয়ই আমরা প্রত্যাশা করি না। কিন্তু তাই ঘটেছে। মাননীয় শ্রমমন্ত্রী মহাশয় দাবি করেছেন অনেক কারখানা খুলেছেন। কিন্তু আমরা তাঁর এই বক্তব্যের মধ্যে আশা করেছিলাম যে, শুনব কতগুলি কারখানা আজকে এই মুহূর্তে বন্ধ হয়ে আছে, কত জায়গায় লক-আউট চলছে, কত শ্রমিক কর্মচ্যুত হয়েছে সেসব কথা তিনি বলবেন। কিন্তু তিনি এমনভাবে বক্তব্য রাখলেন যেন তাঁর শাসনকালে সমস্ত বন্ধ কারখানা খুলে গেছে, সব শ্রমিকরা আবার পুনর্বহাল হতে পেরেছে। তা কিন্তু ঘটেনি। এবং মাননীয় শ্রমমন্ত্রী কোথাও ভুল করেও একথা উল্লেখ করলেন না, বোঝাবার চেষ্টা করলেন না যে, শিল্প জগতে, শ্রমিক জগতে আজকে যেটা সব চেয়ে বড় উদ্বেগ সৃষ্টি করছে তার নাম বিদ্যুৎ সঙ্কট। এই বিদ্যুৎ সঙ্কটের যদি তিনি অবসান না ঘটাতে পারেন তাহলে শ্রমিক কল্যাণ তিনি কেবল মাত্র সদিচ্ছার দ্বারা কি সংগঠিত করবেন? এই প্রশ্ন মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি তাঁর কাছে রাখতে চাই।

[3-40 – 3-50 P.M.]

এবং ছোট ছোট কারখানা এই বিদ্যুৎ সঙ্কটে কি প্রতিক্রিয়া সৃষ্টি করেছে, কতখানি শ্রম মুহূর্ত, শ্রম ঘন্টা বিনষ্ট হয়েছে এবং কর্ম্মে নিযুক্ত শ্রমিকেরা কতটুকু পেয়েছে এবং তার মধ্য দিয়ে শ্রমিকদের কল্যাণ হতে পেরেছে কিনা এই কথা শ্রম মন্ত্রী মহাশয় কোথাও উল্লেখ করবার ইচ্ছা প্রকাশ করলেন না। কাজেই মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি শ্রমমন্ত্রীকে এই কথা বলতে চাইব যতই শ্রমিকদের কল্যাণ করতে চান, তাদের হাজার হাজার শুভেচ্ছা, অন্তরের প্রয়াস সত্ত্বেও তিনি শ্রমিকদের কল্যাণ করতে পারবেন না যদি না সঙ্গে সঙ্গে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কৃপা দৃষ্টি না লাভ করেন যার জন্য নিঃসন্দেহে তিনি কিছুটা চিন্তিত আছেন বলে আমি বিশ্বাস করি। কারণ বিদ্যুৎ উৎপাদন না করে, বিদ্যুৎ শক্তি না

বাড়িয়ে, বিদ্যুতের চাহিদা পূরণ করতে যদি না পারেন তাহলে শ্রমিকদের কল্যাণ করা যাবে না একথা নিশ্চয়ই আমার মতো উনি বোঝেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, জয় ইঞ্জিনিয়ারিং-এর কথা মাননীয় শ্রমমন্ত্রী মহাশয় বলেছেন। সেখানে তিনি যেভাবে বক্তব্য রেখেছেন, আমি যতদূর জানি—তাঁর বক্তব্য ঠিক নয়। জয় ইঞ্জিনিয়ারিং সম্পর্কে তিনি বলেছেন তারা নিজেরাই স্বতঃপ্রণোদিত হয়ে এই লক-আউট উঠিয়ে নিলেন। কিন্তু দীর্ঘকাল যাবৎ মালিক পক্ষ থেকে কারখানা খোলা রাখলেও শ্রমিকেরা যোগদান করেনি। কোনও স্বার্থে করেনি, কোনও ইউনিয়নের ইচ্ছায় পরিচালিত হয়ে তারা তা করেনি—সেদিকে নিশ্চয়ই দৃষ্টি দেবেন এবং আমি আশা করি তিনি অবগত আছেন একটা নির্দিষ্ট ট্রেড ইউনিয়ন সেখানে সম্পূর্ণভাবে কব্জা করে আছে বলে জয় ইঞ্জিনিয়ারিং কারখানায় শ্রমিকেরা যায়নি, উৎপাদন হয়নি। যদিও কারখানার দরজা খোলা রয়েছে। তাসত্ত্বেও মন্ত্রী মহাশয় বলেছেন এই কল-কারখানার মধ্য দিয়ে তার আমলে শ্রমিকদের আর মালিকদের অবস্থা সন্তোষ-জনক পরিণতি ঘটেছে, রূপান্তর ঘটেছে। কিন্তু বস্তুতঃ আমরা কি দেখছি? আমি বড় বড় কারখানার দিকে দৃষ্টি দেব না, ছোট ছোট কারখানার দিকে যাব—শ্রমিকদের অসন্তোষের জন্য, বে-আইনি ধর্মঘটের জন্য, অন্যায় দাবি-দাওয়া শ্রমিকদের উত্থাপনের জন্য কত ছোট ছোট কারখানা বন্ধ হয়ে গেছে, মুমূর্ষু হয়ে গেছে তার দৃষ্টান্ত আমি আপনার সামনে রাখতে পারি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, হাওড়ার সাথে আমার খুব ঘনিষ্ঠতা আছে—হাওড়ার বেলিলিয়াস রোড, ব্যাটরা অঞ্চলের ছোট ছোট কারখানা বহুকাল ধরে প্রসিদ্ধ কিন্তু সেখানে যদি মাননীয় মন্ত্রী মহাশয় গিয়ে দেখেন তাহলে দেখবেন অধিকাংশ কারখানা অচল হয়ে গেছে। শ্রমিকদের দাবি-দাওয়া পূরণ করার সামর্থ নেই। একে লোড-শেডিং, সামান্যক্ষণ বিদ্যুৎ থাকে, সামান্যক্ষণ কারখানা চলে তার উপর শ্রমিকদের দাবি-দাওয়া পূরণ করতে গেলে কারখানার মালিকদের পক্ষে সম্ভব হয় না কাজেই কারখানাগুলি উঠে যাচ্ছে আবার মাঝে মাঝে কিছু কিছু কারখানা হস্তান্তর হচ্ছে। কিছু শিল্পে অ-বাঙালির অনুপ্রবেশ ঘটছে—আমি বাঙালি অ-বাঙালির প্রশ্ন তুলছি না কিন্তু এই রকম হচ্ছে। এই যে শিল্প জগতে রূপান্তর ঘটছে সেই রূপান্তরের দিকে চেয়ে মাননীয় শ্রমমন্ত্রী মহাশয় নিঃসন্দেহে অচেতন থাকতে পারেন না সেই কথাটা আমি তাঁকে বলতে চাই। ছাপা-খানা খুলেছেন বলে এরা লিখেছেন। মাননীয় মন্ত্রী মহাশয় শ্রমিকদের বহুদিনের দাবি-দাওয়া মিটিয়েছেন, অনেক অভাব-অভিযোগ মিটেছে কিন্তু আমি বলব তিনি গিয়ে দেখে আসুন কটা ছাপাখানা তা-সত্ত্বেও চলছে? কতজন ছাপাখানার শ্রমিক আপনাদের এই সমস্ত ব্যবস্থার দ্বারা উপকৃত হয়েছে এবং ছাপাখানাগুলিতে সত্যি-সত্যিই তেমনিভাবে কাজ চালানো সম্ভব হচ্ছে কিনা? কেননা ঘুরে-ফিরে সেই বিদ্যুৎ এসে পড়ে, কারণ ছাপাখানায় বিদ্যুৎ লাগে। অল্প সময়ের জন্য ছাপাখানা চলে, আর তাদের যদি এত পয়সা দিতে হয় যা ওঁরা করে দিয়েছেন তাতে কি অবস্থা দাঁড়াবে সেটা বোঝা যাচ্ছে। শ্রমিকরা বামফ্রন্ট সরকার দেখে এত অনুপ্রাণিত যে তাঁরা কাজ করতেই চাচ্ছেন না—আধা কাম, পুরা দাম যার ফলে বইয়ের দাম বেড়েছে কিন্তু আরেকটা সমস্যা দেখা দিয়েছে ওঁরা বলছেন বইয়ের দাম কম করতে হবে, নিশ্চয় এটা করা উচিত কিন্তু এটা সম্ভব হবে কিভাবে? কাগজের দাম বেশি স্বল্প সময় ছাপাখানা চলে অথচ সেখানে আপনারা বলছেন কম দামে বই দিতে হবে, সুতরাং অনুদান দেবার প্রশ্ন আসে, কিন্তু সেই কথাটা তাঁর বক্তৃতার মধ্যে নেই। প্রেসগুলোকে অনুদান দিন, তাহলে তাদের পক্ষে এই কাজ সম্ভব হবে। আরেকটি দুঃখের কথা এই যে আমাদের শ্রমমন্ত্রী একজন পরম শ্রদ্ধাভাজন

শ্রম নেতা অথচ তাঁরই আমলে আমাদের পশ্চিমবাংলার একটি বিশিষ্ট শিল্প হোসিয়ারী মিল বস্তুতঃ বন্ধ হতে চলেছে। অন্যায় দাবি দাওয়া উত্থাপন করার জন্য, অন্যায় আন্দোলন, বিক্ষোভের জন্য মারপিট, জোরজুলুমের জন্য কোথাও আইনের কোনও সম্ভাবনা নেই এই কারণেই আজকে হোসিয়ারী মিলগুলো বন্ধ হয়ে গেছে। অনেক হোসিয়ারী মিলের মালিক পশ্চিমবাংলার বাইরে তাদের কারখানা নিয়ে যাচ্ছে। সেখান থেকে তাঁরা অন্য লেবেল দিয়ে তাঁদের উৎপাদিত মাল বাজারে ছাড়ছেন। সুতরাং এই ব্যাপারটা তাঁকে চিন্তা করতে হবে। আজকে কলকাতার মার্কেটে অন্যান্য রাজ্যের ব্যবসায়ীরা হোসিয়ারী সাপ্লাই করে কব্জা করতে চলেছে। সেই কারণে এখানকার জিনিসগুলি বাজারে বিক্রি হচ্ছে না কারণ তাঁরা প্রতিদ্বন্দিতায় টিকতে পারছে না এবং অন্যান্য জায়গায় হোসিয়ারী মিলগুলোর জিনিস বাজার দখল করে নিয়েছে। সমস্ত কলকারখানায় মাঝে মাঝে উপদ্রব হয় তা বন্ধ করবার কোনও ব্যবস্থা নেই। আপনি বললেন ছাঁটাই কর্মী নিয়েছেন কিন্তু আমি অনেক ফ্যাক্টরীর কথা বলতে পারি যেখানে ছাঁটাই কর্মীরা আজও পুনর্বহাল হয় নি এবং হবার ব্যবস্থাও নেই। এমন কি তারা বিদায় নেবার সময় তারা তাদের প্রাপ্য টাকাও পায়নি সরকার এ বিষয়ে কিছুই করতে পারেন নি। স্পেনসারের কথা বলি, সেদিন স্পেনসার অনেকগুলি মানুষকে বে-আইনিভাবে বরখাস্ত করেছে যার বিরুদ্ধে সরকারপক্ষ কোনও ব্যবস্থাই করতে পারেন নি। কারণ স্পেনসার একটা শক্তিশালী প্রতিষ্ঠান। ওঁরা পারেন দুর্বল ফ্যাক্টরীগুলির উপর রক্তচক্ষু দেখাতে তাদের চড়াও হয়ে শ্রমিকদের অন্যায় দাবিদাওয়াকে সমর্থন করতে, কিন্তু বিড়লা বা অন্য কারুর বেলায় এটা সম্ভব হয়না। অর্থমন্ত্রীর বক্তৃতায় শুনেছি আমাদের দেশে ইনভেস্টমেন্ট হচ্ছে না, শিল্পের প্রসার হচ্ছে না, এবং উনি চিন্তা করছেন কিভাবে আরও ইনভেস্টমেন্ট করানো যায়, কিন্তু কি করে তা পারবেন এবং কিজন্য ক্যাপিটালিস্টরা এখানে ইনভেস্টমেন্ট করবে? এখানে বিদ্যুৎ নেই, ইউনিয়নের দাপট আছে, জোরজুলুম আছে, সরকার সরকারি প্রশাসন শ্রমিকদের দেখে, মালিকদের দেখে না এমন অবস্থার মাঝখানে কে উৎসাহবোধ করবেন টাকা লগ্নি করতে?

[3-50 – 4-00 P.M.]

অথচ যদি নূতন নূতন কারখানা না হয় তাহলে বেকারি দূর করবেন কিভাবে? আপনারা কিভাবে নূতন নূতন পুনর্নিয়োগের ব্যবস্থা করবেন সেসব কথা কোথাও নেই শ্রমিকদের স্বার্থ রক্ষা করার জন্য আপনি নিশ্চয় প্রহরী হবেন কিন্তু শ্রমিকদের স্বার্থ দেখতে গিয়ে যদি জাতির বৃহত্তর স্বার্থকে জলাঞ্জলি দেওয়া হয় তাহলে নিশ্চয় আপনাকে বিচক্ষণ মন্ত্রী বলব না। এখানে একটি কথা বলা হয় পুলিশ গণতান্ত্রিক আন্দোলনে কোনও সময় বাধা দেবেনা, আমরা বহুবার জিজ্ঞাসা করেছি সরকার পক্ষ বলে দিন কার নাম গণতান্ত্রিক আন্দোলন, কিভাবে আন্দোলন পরিচালিত হলে সেটা গণতান্ত্রিক আন্দোলন হবে? কারণ আমরা অভাজন বলে এসব জিনিস বুঝতে পারি না, সেইজন্য জানতে চাই যে এই আন্দোলন গুলি শ্রমিক পরিচালিত করলে তা গণতান্ত্রিক আন্দোলন হবে এবং পুলিশ সেখানে যাবে না। আমরা বহুবার দেখেছি কারখানায় শ্রমিকরা অন্যায় জুলুম করছে, ছাপাখানার মালিক নির্মমভাবে প্রহৃত হচ্ছে, হোসিয়ারী মালিকের বাড়ি ঘেরাও হচ্ছে তার স্ত্রী, পুত্র, কন্যা লাঞ্ছিত হচ্ছে এবং সেখানে পুলিশ খবর পেলেও যায় না। সেখানে বলা হয় ঘনিষ্ঠ মহল থেকে বাধা আছে এবং শাসক চায়না যে আমরা সেখানে যাই, অর্থাৎ এইরকম গণতান্ত্রিক আন্দোলনে

বাধা দেবার ক্ষমতা পুলিশের নেই। তাই জোর জুলুম, অন্যায় ইত্যাদি সমস্ত কিছু করার নামই হচ্ছে গণতান্ত্রিক আন্দোলন, যেখানে পুলিশ যাবে না। আপনারা বলছেন কারখানা চলবে, শ্রমিক তার ন্যায্য পাওনা পাবে, উৎপাদন বৃদ্ধি হবে দেশের অর্থনৈতিক বৃদ্ধি হবে এই সমস্ত অবান্তর কথা আপনারা বলেন। তাই বলব শ্রমমন্ত্রী এইসব দিকে দৃষ্টি রাখবেন, আপনার বিবৃতি পাঠ করে আমি দুঃখ পেয়েছি এই কারণে যে আপনার সমস্ত দৃষ্টি প্রধানত শহর মুখীও শিল্পকেন্দ্রমুখী এবং গ্রামের কথা প্রায় নেই। অবশ্য এটা আপনার দোষ নয়, আমাদের দেশের সমস্ত রাজনৈতিক নেতৃবৃন্দ এবং সরকারের দৃষ্টিভঙ্গি এইভাবেই পরিচালিত হচ্ছে। গ্রামের শতকরা ৭০ ভাগ নয়, ৯০ ভাগ লোক বাস করে, আমাদের দেশের যত বেকার আছে তার ৪ ভাগের ৩ ভাগ বেকার গ্রামে থাকে, কিন্তু কদাচিৎ গ্রামের এইসব লোকেদের দিকে আমাদের দৃষ্টি প্রসারিত হয়। সুতরাং সেইদিক থেকে আপনি যেসব কথা বলেছেন সেগুলো গ্রামের মানুষের সম্বন্ধে নয়, গ্রামের মধ্যে যে শ্রমিক আছে তাদের কথা কি আপনি চিন্তা করেছেন? কৃষিভিত্তিক গ্রামের যেসব বেকার আছে তাদের কথাও চিন্তা করবার আছে। গ্রাম বাংলার বেকারদের কিভাবে চাকরি দেওয়া যাবে সে কথা আপনি স্পষ্টভাবে কোথাও বলেন নি। আপনি শুধু শহরের কথাই বলেছেন অর্থাৎ মুখে গ্রাম কিন্তু আসলে শহর, এই প্রথম জনতা সরকার একটা গ্রামভিত্তিক বাজেট তৈরি করেছেন যার জন্য চারিদিকে মড়াকান্না পড়ে গেছে যেটা আমরা চেয়ে চেয়ে দেখছি। গ্রামের শ্রমিকদের কিভাবে ব্যবস্থা করবেন তা চিন্তা করা হয়না, আমাদের দেশে সেচ ব্যবস্থা অত্যন্ত দুর্বল, বিদ্যুৎ নেই সেখানে একটি মাত্র ফসল হয় যার ফলে অধিকাংশ চাষী সারা বৎসরই প্রায় বেকার থাকে। সেখানে কর্মসংস্থানের কোনও ব্যবস্থা নেই, তাদের কর্ম দেবার কোনও কথা সরকার চিন্তা করছেন ইঙ্গিতেও তা বলেন নি, অথচ এই মানুষগুলো শহরে এসে কারখানায় যে রোজগার করবে সে পথ বন্ধ। সরকারি পরিসংখ্যান বলছে যে এই শিল্প কেন্দ্রীক শহরগুলিতে যত শ্রমিক আছে কর্মে নিযুক্ত তার ৭০ ভাগ অন্য রাজ্যের নিয়ন্ত্রণাধীন, মাত্র ৩০ ভাগ এই রাজ্যের নিয়ন্ত্রণের মধ্যে আছে। আবার এই ৩০ ভাগ শহরের মানুষ ভাগ করে নেয়, গ্রাম বাংলার মানুষ কলকারখানায় এলে তারা কোনও বিচার পায় না, তাদের নিয়োগের ব্যবস্থা হয় না। এই অবস্থা দেখছি, এই অবস্থা দেখতে দেখতে একটা কথা এখানে অনেকবার উঠেছে, মাননীয় মুখ্যমন্ত্রী আমাদের বহুবার বলেছেন, জ্ঞান দিয়েছেন, যে এই দেশটা যে ভারতবর্ষ সেটা কি আমরা ভুলে গেছি? যখন আমরা এই দেশের লোকের কথা, এই রাজ্যের মানুষের চাকরির কথা বলছি, বেকারত্ব দূর করবার কথা বলছি তখন উনি বলছেন আমরা প্রাদেশিকতার বিষ ছড়াচ্ছি। আমরা বিস্মিত হচ্ছি, আমি অকপটে বিনয়ের সঙ্গে মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনার কাছে নিবেদন করতে চাই যে আমরা যথেষ্ট পরিমাণে সচেতন যে দেশটা ভারতবর্ষ আমরা যথেষ্ট পরিমাণে সচেতন যে প্রাদেশিকতার অপরাধে আমরা যাতে কেউ অপরাধী না হই, আমরা যথেষ্ট পরিমাণে সচেতন যে ভারতবর্ষের যে কোনও প্রান্তের যে কোনও নাগরিক যে কোনও প্রান্তে গিয়ে বসবাস করতে পারেন, রুজিরোজগার করতে পারেন, তাতে কোনও বাধা থাকার কথা নয়, আমরা সেকথা বলি না। কিন্তু তফাৎ সেই জায়গায় যদি দেখি ৭০ ভাগ, ৬০ ভাগ, ৫০ ভাগ চাকরিতে বিশেষ করে শ্রম জীবনে শিল্প জগতে সব অন্য রাজ্যের মানুষ নিয়ন্ত্রণ করছে আর এই রাজ্যের মানুষ কোনও কর্ম পায় না, বললে নিশ্চয়ই মন্দভাষী মানুষকে কেবলমাত্র বোঝাতে চাইব না, যারা পুরুষানুক্রমে এই রাজ্যে বাস করছেন তাঁদের এই

রাজ্যের মানুষ বলতে চাই, সেই মানুষের জন্য চাকরির কোনও ব্যবস্থা থাকবে না, অগ্রাধিকার থাকবে না, আর সমস্ত শিল্প জগত অন্য রাজ্যের মানুষ দ্বারা নিয়ন্ত্রিত হবে এই যদি চলে তাহলে বেকারত্ব দূর করবেন, বেকারত্ব কমিয়ে আনবেন এইসব কথা দুঃস্বপ্নের নামান্তর বলে আমি ব্যক্তিগতভাবে মনে করি। তাই শ্রমমন্ত্রীর উদ্দেশ্যে এই কথা নিবেদন করতে চাই এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ চাকরি দেয়, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে নাম আসে, সেখানে যেমন আপনারা অগ্রাধিকারের প্রশ্ন রেখেছেন, প্রশ্ন রেখেছেন কে কত বছর এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম লিখিয়েছে এবং পুরাতন সদস্যদের আপনারা ডাকেন, নতুন সদস্যদের নয়, তেমনি ঐ যুক্তিতে পশ্চিমবঙ্গে যারা দীর্ঘকাল বসবাস করছেন সেই মানুষদের যদি চাকরিতে অগ্রাধিকার দেওয়ার ব্যবস্থা করেন তাহলে অযৌক্তিক হবে, বেআইনি হবে এমন কথা আমার মনে হয় না। তাই আমি সেদিকে চিন্তা করে দেখতে আপনাকে অনুরোধ করছি এবং আপনাকে আমি বলতে চাই আপনারা বেকার ভাতা দিয়েছেন তারজন্য ধন্যবাদ আপনাদের দিয়েছি এবং মহারাষ্ট্রে অন্যান্য রাজ্যে বেকার ভাতা দেওয়া হয় একথা আপনাদের পূর্বে স্মরণ করিয়ে দিয়েছি। আজ আর একটা কথা মাননীয় মন্ত্রীকে জানিয়ে দিতে চাই যে বেকার বিমা বলে একটা ব্যবস্থা মহারাষ্ট্রে চালু হয়েছে। বেকার বিমা সম্পর্কে কিন্তু পশ্চিমবঙ্গের প্রগতিশীল বামপন্থী সরকার এখনও কোনও বক্তব্য রাখতে পারেননি। মাননীয় মন্ত্রী কমল বাবু কৃষকদের জন্য একটা বিমার ব্যবস্থা করেছেন, আমি তারজন্য তাঁকে ধন্যবাদ দিই, কিন্তু আশা করি তাঁর দৃষ্টান্ত অনুসরণ করে মাননীয় শ্রম মন্ত্রী শ্রমিকদের জন্য একটা বেকার বিমার ব্যবস্থা করবেন, সেইদিকে তিনি যেন দৃষ্টি রাখেন। এই সঙ্গে আমি আপনাকে বলতে চাই এই যে বেকার ভাতা দেওয়ার ব্যবস্থা করেছেন একে সম্পূর্ণ অভিনন্দন জানালেও এই ব্যবস্থা যে চিরকাল চালু রাখার পথে আপনারা চলেছেন তা মানুষের মনুষ্যত্বকে ব্যক্তি সম্মানকে নষ্ট করে দেবে এবং ক্রমে ক্রমে এমন কতকগুলি যুবক তৈরি করবেন যারা আত্ম বিশ্বাস হারিয়ে ফেলবে, যারা কোনওদিন শ্রমের মর্যাদা বুঝবে না, যারা কোনওদিন নিজে উদ্যোগ নিয়ে স্বাধীনভাবে মাথা তুলে দাঁড়াতে পারবে না। তাই আশা করব মাননীয় শ্রমমন্ত্রী বেকার ভাতার সাথে সাথে তাদের যথা শীঘ্র সম্ভব কাজে নিযুক্ত করবার চেষ্টা করবেন, বেকার ভাতা দিয়ে সস্তায় হাততালি নেওয়ার চেষ্টা করবেন না।

[4-00 – 4-10 P.M.]

কারণ এই ৫০ টাকা ভাতায় আর যাই হোক এতে কারুর প্রয়োজন মেটেনা। আপনারা আপনাদের প্রতিশ্রুতি পালন করেছেন এই সান্তনা পান, কিন্তু বেকারদের যাতে কল্যাণ হয়, তাদের পরিবারের যাতে উপকার হয় সেকথা নিশ্চয়ই আপনারা চিন্তা করেননি। সেইজন্য আমি আশা করব এই বেকারভাতা বিলোপ করে তাদের কর্মে নিযুক্ত করবার জন্য আপনারা পরিকল্পনা গ্রহণ করুন। শুধু বেকারভাতা দিয়ে আত্ম প্রশংসা পাবার চেষ্টা করবেন না। এই কথা আমি বলতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় শ্রমমন্ত্রী তাঁর সমস্ত বাজেট বক্তব্যের মধ্যে শ্রমিকদের কথা বলেছেন এবং বিশেষ করে তাদের নিয়োগের সম্ভাবনাকে কি করে বাড়াতে পারেন তার কথা বলার চেষ্টা করেছেন। কিন্তু কোনও সুস্পষ্ট পরিকল্পনা এই নিয়োগের ব্যাপারে আসবে সেকথা তিনি কিন্তু বলেন নি। কাজেই বেকারত্ব আছে শুধু এটুকু বলে, বেকার ভাতা দেবার দাবি ছিল অনেকদিনের আমরা সেটা পূরণ করেছি একথা বলে

এই আনএমপ্লয়মেন্ট প্রবলেমের মোকাবিলা নিশ্চয়ই তিনি করতে চান না। কিন্তু কিভাবে এর মোকাবিলা করতে চান তার কোনও পরিকল্পনা তিনি কিন্তু দেন নি। আমরা তাঁর কাছ থেকে এটা আশা করেছিলাম। আজকে বহু জায়গায় কথা ওঠে শিল্পের বিকেন্দ্রীকরণ করা হয়েছে, কৃষি ভিত্তিক শিল্প গঠনের মধ্য দিয়ে বেকারত্ব কমানো যেতে পারে। কিন্তু সেকথা এখানে কোথাও বলা হয়নি। আমি বলব এই যে আমরা বিকেন্দ্রীকরণের কথা বলি এটা কিন্তু সমস্ত সমস্যার সমাধানের আসল্ কথা নয়। আমরা শিল্পকে বিকেন্দ্রীকরণের কথা বলছি, কিন্তু এই যে আমাদের কুটির শিল্প রয়েছে, ছোট ছোট শিল্প প্রতিষ্ঠান রয়েছে তার কজন বেঁচে রয়েছে, তার কজন তাদের যোগ্য ভূমিকা পালন করতে পারছে? না, পারছেনা। এই যে পারছেনা তার কারণ হচ্ছে তাদের সঙ্গে বড় বড় ইণ্ডাস্ট্রিস—বিগ ইণ্ডাস্ট্রিস-এর কোনও যোগাযোগ নেই। তারা মাল উৎপন্ন করে কিন্তু সেই মাল অন্য কোথাও বিক্রি হয়না। তাদের কোনও মার্কেট নেই সেইজন্য ধীরে ধীরে তারা উঠে যায়। আপনারা অনেক কথা বলেছেন, কুটির শিল্প মন্ত্রী এখানে রয়েছেন তিনি আমাদের অনেক অনুদানের ফিরিস্তি শুনিয়েছেন। কিন্তু কয়টা কুটির শিল্প বেঁচে রয়েছে, কয়জনকে আপনারা রুটি দিতে পারছেন? কারণ ওই সমস্ত শিল্পের সঙ্গে বৃহৎ শিল্পের কোনও নির্ভরতা নেই। এই প্রসঙ্গে জাপানের কথা ওঠে যে, সেখানে বিকেন্দ্রীকরণের মধ্য দিয়ে শিল্পের প্রসার ঘটেছে, তাদের অর্থনৈতিক জীবনের উন্নতি হয়েছে। কিন্তু সেখানে আর একটা ঘটনা রয়েছে এবং সেটা হচ্ছে সেখানে বিগ ইণ্ডাস্ট্রিস এবং কুটির শিল্পের মধ্যে একটা সম্পর্ক রয়েছে। বড়বড় শিল্প ছোট ছোট শিল্পের জন্য টাকা দেয়। তারা লগ্নি করা থেকে শুরু করে শেষ পর্যন্ত সাহায্য করে, তাদের উৎপন্ন মাল নিজেদের ফ্যাক্টরী ব্যবহার করে এবং তার ফলে বহু লোকের কর্মসংস্থান হয়। এই অবস্থা সেখানে রয়েছে। কিন্তু আমাদের দেশে তো সেই নীতি নেই। আপনারা তো একথা বলেননি যে বড়বড় শিল্পের সঙ্গে ছোট ছোট শিল্পের সংযোগ ঘটিয়ে দাও। কুটির শিল্পের জন্য আপনারা কোনও স্থায়ী মার্কেট তৈরি করতে পারেননি। এর ফলে সমস্ত সদিচ্ছা থাকা সত্ত্বেও এগুলি সম্পূর্ণভাবে ধ্বংসপ্রাপ্ত হচ্ছে। আমি এই দিকে শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। শ্রমমন্ত্রীর উদ্দেশ্যে আমার আর একটা বক্তব্য হচ্ছে আমরা যখন পশ্চিমবাংলাতে বসে নানা রকম পরিকল্পনার কথা ভাবি, বেকারত্ব দূর করার কথা ভাবি, শিল্পের প্রসারের কথা ভাবি, শ্রমিকদের কল্যাণের কথা ভাবি এবং সেটা এখন আরও বেশি করে ভাবি কারণ বামফ্রন্ট সরকার সবসময়ই বলছেন কেন্দ্র আমাদের অর্থ দিচ্ছেনা, আমাদের আরও চাহিদা রয়েছে কিন্তু কেন্দ্র আমাদের অর্থ দিচ্ছেনা। মাননীয় শ্রমমন্ত্রীর উদ্দেশ্যে আমার একটি বক্তব্য আছে। সেই বক্তব্য আমরা যখন পশ্চিম বাংলাতে বসে নানাবিধ আইনের কথা ভাবব, বেকারত্ব দূর করবার জন্য, শিল্প প্রসারের জন্য, শ্রমিকদের কল্যাণ করবার জন্য, তখন একটি কথা ভাবতে হবে যে বামফ্রন্ট সরকার সর্বদাই বলছেন যে, কেন্দ্রীয় সরকার টাকা দিচ্ছে না। কেন্দ্রের কাছে আরও চাহিদা আছে। কেন্দ্রের কাছে ন্যায় সঙ্গত পাওনা উল্লেখ করে পশ্চিমবাংলার মানুষের স্বার্থে নিশ্চয় কেন্দ্রকে আরও অধিকার দিতে হবে এবং আপনারা সেই টাকা দিয়ে শিল্প প্রসারের জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করুন। আপনাদেরও দাবি এবং আমাদের দাবি। কিন্তু প্রশ্ন হচ্ছে এই সব বিভিন্ন খাতে শিল্পের উন্নতির জন্য, মানুষের বেকারত্ব দূর করবার জন্য যে অর্থ কেন্দ্র দিয়েছে আপনাদের বাজেট বরাদ্দে তার কোনও উল্লেখ করেন নি। কিন্তু গতবার যে টাকা পেয়েছেন আপনারা সব টাকা খরচা করতে পারেন নি, সেই টাকা ফেরত গেছে। অনেক সময়ে আমরা দেখছি

কেন্দ্র যে টাকা দিয়েছে সেই টাকা আপনারা ব্যয় করতে পারেন নি। সেই টাকা যদি সেই সময়ে ব্যয় করতে পারতেন, যদি ফেরত না যেত তাহলে শিল্পের প্রসার আরও বেশি হত। আমরা দেখছি এই বিভাগের টাকাও ফেরত গিয়েছে। এইভাবে যদি টাকা ফেরত যায় তাহলে নতুন কর্মব্যবস্থা কি করবেন সেই কথাটা একটু ভেবে দেখতে বলি। অতএব মাননীয় শ্রমমন্ত্রী যে বাজেট পেশ করেছেন, এই বাজেটের মধ্যে এমন কোনও কিছু লক্ষ্য করতে পারিনি যার জন্য উৎসাহীত বোধ করে এই বাজেটের সমর্থন করতে পারি। অতএব জনতার পক্ষ থেকে এই বাজেটের বিরোধীতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী হবিবুর রহমান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় শ্রমমন্ত্রী আমাদের সামনে শ্রমদপ্তরের ব্যয়-বরাদ্দের বাজেট উত্থাপন করেছেন, ব্যয়-বরাদ্দের দাবি উত্থাপন করতে গিয়ে তিনি যে সংক্ষিপ্ত বক্তব্য রেখেছেন সেটা আমি পড়লাম। সেটা পড়ে মনে হচ্ছে যে, একটা ফাঁকা গর্বের ভরা পুস্তিকা তিনি আমাদের সামনে দিয়েছেন। এখানে শ্রমিকদের এবং বেকারদের আশার কোনও আলো আমরা দেখতে পাচ্ছি না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বাজেটে একটা জিনিস পরিস্ফুট হয়েছে যে, সেটা হচ্ছে এদের দু-মুখো নীতি এবং বাজেটের মধ্যে সেটা স্পষ্টভাবে পরিস্ফুট হয়েছে। তিনি তাঁর বক্তব্যে খুব সুন্দর ভাষা এবং মিষ্টি ভাষায় বলেছেন যে, পশ্চিমবাংলা গ্রাম প্রধান রাজ্য এবং আমাদের এখন দৃষ্টি দিতে হবে গ্রামের দিকে। শতকরা ৭৭ জন গরিব, সুতরাং আমাদের এখন লক্ষ্য দিতে হবে গরিবের দিকে কিন্তু এই বাজেটের মধ্যে তিনি যে বক্তব্য রেখেছেন তাতে গ্রামের কথা, গ্রামের শ্রমিকদের কথা একটুও উল্লেখ করেন নি। তিনি আবার বলেছেন যে, গ্রামে কৃষক-শ্রমিকরা সংগঠিত নয়, কাজেই তাদের ন্যায় সঙ্গত পাওনা আদায় করা যাচ্ছে না। গ্রামাঞ্চলে লক্ষ লক্ষ গরিব শ্রমিক রয়েছে, তাদের সম্পর্কে এখানে উল্লেখ করেন নি। স্যার, পশ্চিমবাংলা যদি গ্রাম প্রধান রাজ্য হয় এবং গ্রামের অধিকাংশ মানুষ যদি গরিব হয়, তাহলে গ্রামের গরিব মানুষদের জন্য, গরিব শ্রমিকদের জন্য তিনি কি করলেন তার কোনও স্পষ্ট ইঙ্গিত এখানে কিছুই নেই এবং তিনি সেটা এড়িয়ে গেছেন।

[4-10 – 4-20 P.M.]

সেখানে লক্ষ লক্ষ বেকার হিসাবে পাওয়া যাবে। প্রতি বৎসর লক্ষ লক্ষ বেকার বেড়ে যাচ্ছে, এই বেকার সমস্যার সমাধানের স্থায়ী ব্যবস্থা তাঁর বক্তব্যে নেই। তিনি শুধু বড় বড় কথা বলেছেন যে কতগুলি কারখানায় শ্রমিক বিরোধে মীমাংসা করেছেন। আমার পূর্বে হরিপদ বাবু বলেছেন যে ওরা সেই সব ইউনিয়নের পিছনে থাকেন যেগুলি ওদের নিজেদের অর্থাৎ ঐসব ইউনিয়নের নেতৃত্ব শ্রমমন্ত্রী মহাশয় নিজে দিয়ে দলের স্বার্থ সিদ্ধি করছেন। আমি তাদের দুমুখো নীতিটা আরও একটু স্পষ্ট করে বলতে চাই, যেখানে মানুষকে তাদের দলের স্বার্থে লাগাতে পারছেন না সেখানে বামফ্রন্ট সরকার মালিকদের স্বার্থে প্রশাসনকে কাজে লাগাচ্ছেন, যে শ্রমিক ইউনিয়নের দ্বারা দলের স্বার্থ সিদ্ধি হবে সেখানে শ্রমিকদের পিছনে প্রশাসনকে কাজে লাগিয়ে মালিকদের বিব্রত করছেন। মালিক ও শ্রমিকদের মধ্যে মধুর সম্পর্ক না থাকলে শিল্পে উন্নতি হবেনা। এটা ভুলে গিয়েছেন। মালিক ও শ্রমিকদের মধ্যে বিরোধ সৃষ্টি করে তারা দলীয় স্বার্থ সিদ্ধি করছেন। এই সম্পর্কে আমি আরও একটু পরিস্কার

করে বলতে চাই এবং এখন একটু গ্রামের কথা বলছি। আপনি জানেন গ্রামে বিড়ি শ্রমিকের সংখ্যা অনেক বেশি, বিশেষ করে আমি বলব মালদা, মুর্শিদাবাদ জেলায় লক্ষ লক্ষ বিড়ি শ্রমিক রয়েছে, প্রত্যেক জেলাতেই উল্লেখযোগ্য বিড়ি শ্রমিক আছে যারা বিড়ি শিল্পের উপর নির্ভরশীল কিন্তু তাদের কথা বলেননি। এখানে একটা মিনিমাম ওয়েজেস অ্যাক্ট পশ্চিমবঙ্গতে আছে, এটা কার্যকর করা সম্পর্কে আমরা কি দেখি? অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে লিভিং ইনডেক্স রয়েছে সে সম্পর্কে সরকার নোটিফিকেশন করে থাকেন এবং বিভিন্ন শিডিউল্ড ইণ্ডাস্ট্রিতে এই মিনিমাম ওয়েজ অ্যাক্ট অ্যাপলিকেবল। এই লিভিং ইনডেক্সটা সব সময় উঠা নামা করে, কিন্তু শ্রমমন্ত্রী মহাশয় কি বলতে পারেন যে এক শ্রমিকের বেলায় একটা রেট, আর এক শ্রমিকের বেলায় আর একটা রেট কেন। আজকে কৃষি শ্রমিকদের মজুরি ৮.১০ টাকা—যদিও কৃষি শ্রমিকরা সেই মজুরি পায়না এবং সেই মজুরি পাইয়ে দেবার ব্যাপারে এই সরকার কোনও নির্দ্দিষ্ট পথ বাতলাতে পারেন নি, খালি একটা কথা বলেছেন যে সংগঠন নাই বলে তারা পাচ্ছেনা, আর জঙ্গীপুর ইত্যাদি জায়গায় বিড়ি শ্রমিকদের মজুরি ৫.৭৭ টাকা। আপনি জানেন যে দিনের পর দিন নিত্য প্রয়োজনীয় জিনিসের দাম বেড়ে যাচ্ছে, একটা বিড়ি শ্রমিককে বাজারে গিয়ে যে জিনিসকে যে দাম দিয়ে কিনতে হয় একটা কৃষি শ্রমিককেও সেই দাম দিয়ে কিনতে হয় অথচ এদের মজুরি দু'রকম কেন। একজন কৃষি মজুর ৮ ঘন্টা পরিশ্রম করলে ৮.১০ টাকা পাবে আর একটা বিড়ি শ্রমিক এক হাজার বিড়ি করতে ১৪ থেকে ১৬ ঘন্টা সময় লাগে এই সময়ের জন্য ৫.৭৭ টাকা ধার্য করেছেন কোনও যুক্তিতে, কোনও নীতিতে এটা করেছেন? মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই যে দর ধার্য করা হয়েছে তাও বিড়ি শ্রমিকরা কোনও দিন পায়না। এখানে এই মিনিমাম ওয়েজ অ্যাক্ট কার্যকর করার জন্য আপনি অনেক অফিসার নিয়োগ করেছেন, মহকুমায় লেবার ইন্সপেক্টার আছে, জেলায় ডেপুটি কমিশনার আছে, তারা এই মিনিমাম ওয়েজস, অ্যাক্টকে কতটুকু কার্যকর করতে পারে, এই অফিসাররা কি বিড়ি শ্রমিকদের কাছে ঐ ৫.৭৭ টাকা পাইয়ে দিতে পারে?

যদি না পেরে থাকে তাহলে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীকে জিজ্ঞাসা করতে চাই, এতগুলি অফিসার পুষছেন কেন? এই যে অ্যাক্ট কার্যকর হয়নি তার জন্য এই মালিকদের বিরুদ্ধে কতগুলি কেস ফাইল হয়েছে। এত অফিসার রয়েছেন, ডেপুটি কমিশনার থেকে আরম্ভ করে লেবার কমিশনার পর্যন্ত রয়েছেন, কতগুলি কেস করেছেন বলতে পারেন? আমি চ্যালেঞ্জ করে বলতে পারি, একটিও মোকদ্দমা ফাইল করতে পারেননি। এর পিছনে কি যুক্তি আছে? মালিকপক্ষের সঙ্গে এঁদের আঁতাত রয়েছে, এঁদের অর্থভাণ্ডার পূর্ণ করার জন্যই তাদের এই সুযোগ দিচ্ছেন, শ্রমিকদের বিরুদ্ধে মালিকদের এই উস্কানি দিচ্ছেন, এঁরা শ্রমিক শোষণ নীতি অবলম্বন করেছেন, একথা আমি এখানে স্পষ্ট ভাষায় বলি। এতগুলি কর্মচারী রয়েছে, শ্রমিকরা ন্যায্য মজুরি পাচ্ছেনা, একজন মালিকের বিরুদ্ধেও এরা কেস ফাইল করতে পারল না? এর পেছনে কি যুক্তি থাকতে পারে? আমি আর একটা কথা বলব। বিড়ি এণ্ড সিগার ওয়ারকারস কণ্ডিশন অ্যাণ্ড এমপ্লয়মেন্ট অ্যাক্ট রয়েছে। (নয়েজ) .... স্যার, এঁদের একটু থামান, আমি চ্যালেঞ্জ করে বলছি বামফ্রন্ট সরকার মালিকদের উস্কানি দিয়ে শ্রমিকদের শোষণ করছেন। এত অফিসার রয়েছে, ডেপুটি কমিশনার বসে আছেন, আমি

চিনিনা, মালিকের দালালি করছেন মন্ত্রী মহাশয়ের ছায়াপুষ্ট হয়ে। আজকে এই বিড়ি অ্যাণ্ড সিগার (ওয়ারকারস কণ্ডিশন অ্যাণ্ড এমপ্লয়মেন্ট) অ্যাক্ট ১৯৬৬ মৃত আইনে পরিণত হয়েছে, কোথাও কার্যকর হয়নি। কোনও ফ্যাক্টরি এই আইন মোতাবেক লাইসেন্স নেয়নি। আমি জিজ্ঞাসা করতে চাই মাননীয় মন্ত্রীকে, তিনি তাঁর ভাষণে বলবেন, এই যে আইনের কথা বলছি, এই অনুসারে কতগুলি ফ্যাক্টরিকে তিনি লাইসেন্স দিতে পেরেছেন? যদি এই লাইসেন্স ফ্যাক্টরি নেয়, তাহলে বিড়ি শ্রমিকরা মালিকের সরাসরি কর্মচারী হিসাবে গণ্য হবে এবং অনেক সুযোগ সুবিধা তারা পেতে পারবে। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, কোনও ফ্যাক্টরির মালিক বিড়ি শ্রমিকদের কর্মচারী হিসাবে গণ্য করছেনা, আর এজন্য বামফ্রন্ট সরকার নীরব হয়ে আছেন। এঁরা সরকার থেকে হাজারে ৫.১০ টাকা হিসাবে মজুরির রেট নির্ধারণ করে দিয়েছেন, কিন্তু শ্রমিকরা পাচ্ছে আড়াই টাকা ৩ টাকা, সাড়ে ৩ টাকা, উনি মন্ত্রী মহাশয়, কি বলছেন? এক কথাই বলছেন যেহেতু বিড়ি শ্রমিকরা সংগঠিত নয়, তাই বলতে পারছেন না। আমি বলছি মাননীয় মন্ত্রী মহাশয়কে, জঙ্গীপুর শ্রমিক ইউনিয়ন, কত শাক্তশালী ইউনিয়ন, মালদাতে কালিয়াচকে বিড়ি শ্রমিক ইউনিয়ন কত শক্তিশালী ইউনিয়ন রয়েছে। এই ইউনিয়নের নেতৃবৃন্দ মাননীয় শ্রমমন্ত্রীর দপ্তরে ধর্ণা দিয়েছিলেন এবং জানিয়েছিলেন যে যদিও প্রতি হাজার বিড়ির জন্য ৫.১০ টাকা মজুরি নির্ধারিত আছে, বাস্তবে মালিকরা তা মানছেনা। যারা মালিক তারা বলে এতেই তো এরা খুশি। মাননীয় মন্ত্রী মহাশয়কে বলা হল, তিনি বললেন আমাদের বলার কিছু নাই, মালিকের সঙ্গে আপোষ করে নাও, মাননীয় মন্ত্রীর মুখেই যদি একথা হয়, তাহলে ডেপুটি কমিশনারের মুখে কি শুনব? তার মুখেও তো একই ভাষা হবে। আমাদের শ্রমিক ইউনিয়নের কর্তৃপক্ষ ডেপুটি কমিশনারের কাছে অ্যাপিল করেছিলেন এই বলে যে মালিকেরা ন্যায্য মজুরি দিচ্ছেনা, শ্রমিক আড়াই টাকা, তিন টাকা, সাড়ে তিন টাকার বেশি পাচ্ছেনা, আপনি ন্যায্য মজুরি পাইয়ে দেবার ব্যবস্থা করুন। ডেপুটি কমিশনার নির্লজ্জভাবে বললেন—আপনারা মালিকের সঙ্গে আলোচনায় বসে আপোষ করে নিননা, আমাদের কিছু করবার নাই।

[4-20 – 4-30 P.M.]

এই কথা যদি সত্যি হয় তাহলে মালিকের প্রতি দরদ এত কেন? শ্রমিক দরদী সরকারের এই মালিক ঘেঁষা নীতি কেন। এখন আমি কি অনুমান করতে পারি না যে ডেপুটি কমিশনার থেকে মন্ত্রী মহল পর্যন্ত একটা গোপন স্বার্থ মালিকের সঙ্গে জড়িত আছে। তাই মালিককে কড়া কথা বলার সাধ্য বা স্পর্ধা এদের নেই? এদের সে দুঃসাহস নেই একথা যদি বলেন মন্ত্রী মহাশয় কি জবাব দেবেন। কারণ ডেপুটি কমিশনার মালিককে বাধ্য করতে পারেন না। এই তো একটা আইন রয়েছে, আইনকে কেন কার্যকর করতে পারছেন না। কেন মালিকদের লাইসেন্স দেওয়া হয়েছে। কেন শ্রমিকদের সরকার স্বীকৃতি দিতে পারছেন না। হচ্ছে কি, মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই মালিকেরা একজন কনট্রাক্টরের মাধ্যমে বিড়ি উৎপাদন করে থাকে। যেখানে শ্রমিক ইউনিয়ন বারবার আপনার কাছে এসেছে কোনও ফাইল দেখালো না। ইন্সপেক্টারকে ব্লকের, সাব-ডিভিসনের কথা বাদই দিলাম, বারবার দরবার করে যখন ফায়দা পাওয়া গেল না, তাদের কথায় যখন মালিকেরা উৎসাহিত হচ্ছে তাদের কাছ থেকে যখন শ্রমিক ইউনিয়ন শুনতে পাচ্ছে যে মালিকের সঙ্গে আপনি একটা নেগোশিয়েশন করুন,

আমরা কিছু করতে পারব না, নিরুপায় হয়ে আমরা মালিকের সঙ্গে চুক্তি করলাম ৩.৭৭ টাকা, ৪.৭৭ টাকাতে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, একথা বলি, এরা কনট্রাক্টরের মাধ্যমে বিড়ি নিচ্ছেন, তাদেরকে কন্ট্রাক্টর শোষণ করছে আবার মালিকও শোষণ করছে। এদের বিড়ি দুবার ছাঁটাই করে। কনট্রাক্টর একবার ছাঁটাই করে, আবার কোম্পানির কাছে যখন আসে তখন আবার ছাঁটাই হয়। তবুও বিনা মজুরিতে বিড়ি শ্রমিকের কাছ থেকে নিচ্ছে। যেখানে ৫.৭৭ টাকা মজুরি পাওয়ার কথা সেটা শ্রমিকেরা পাচ্ছে না। যেখানে ৩.৭৭ টাকা করা হয়েছে সে ৩.৭৭ টাকাতে বিভিন্ন ভাবে বঞ্চিত হচ্ছে। শ্রমিকদের নায্য মজুরি এইভাবে দু' দুবার ছাঁটাই করা হচ্ছে। লক্ষ লক্ষ বিড়ি বিনা মজুরিতে মালিক গ্রহণ করছে। শুধু কি তাই, এই কনট্রাক্টরের মাধ্যমে মালিক ব্যবসা করছে। সেখানে শ্রমিক যদি নিজে পয়সা পেতে যায়, হয়তো শ্রমিকের বাড়িতে একজন মেয়ে মানুষ বা আত্মীয় এসেছে, সে যদি যেয়ে বলে, আমি তো সপ্তাহ পরে টাকা পাব, ৫ টাকা দিন। নগদ টাকা দেবে না। যদি দু' টাকা চালের বাজারে দাম থাকে, সেই কনট্রাক্টরের গোডাউন থেকে কিন্তু তাকে চাল নিতে হবে, পচা চাল নিতে হবে, খারাপ তেল নিতে হবে—এইসব উর্ধ্বমূল্য দিয়ে নিতে হবে। একদিকে উর্ধ্বমুখী বাজার থেকে সেই মালিকের দালাল কনট্রাক্টরের বাড়িতে গিয়ে আরও অধিক মূল্যে নিতে হচ্ছে। নিকৃষ্ট মানের জিনিস নিতে হচ্ছে। এইভাবে তারা নগদ পয়সা পাচ্ছে না। আজকে শ্রমিকেরা শোষিত হচ্ছে, দিনের পর দিন প্রতারিত হচ্ছে। এখানে আমরা আন্দোলন করে দেখেছি এই শ্রমিকেরা যখন আন্দোলন করেছে এই মালিকেরা পার্শ্ববর্তী পাঁকুড় থেকে বিড়ি আমদানি করেছে। পাঁকুড়ের দাম আরও কম। তখন শ্রমিকেরা বাধ্য হচ্ছে কাজ করতে। মালিকেরা বলছে, এখানে আমরা কাজ দেব না, পাঁকুড় থেকে বিড়ি তৈরি করে নিয়ে আসব। আমরা এই কোম্পানিকে শ্রমিকদের কাজ দেওয়ার জন্য বাধ্য করতে পারব না। আমরা যখন সংগঠিত আন্দোলন করে মালিকের কাছে দাবি-দাওয়া নিয়ে যাব, মালিক তখন এইখানকার শ্রমিকদের বাদ দিয়ে পাঁকুড় থেকে সস্তা দরে বিড়ি নিয়ে আসবে। তখন এখানে কোনও প্রশাসনিক সাহায্য পাওয়া যাবে না। তাই আমরা বারবার দাবি তুলেছি—সর্বভারতীয় রেট এক হওয়া দরকার যাতে মালিকেরা এখান থেকে অন্য জায়গায় ব্যবসা সরিয়ে নিয়ে যেতে না পারে। কিন্তু এই সরকারের পক্ষ থেকে কোনও সাড়া পাই নি।

তাই আমরা যখন আন্দোলন-মুখী হই, শ্রমিকদের নিয়ে আন্দোলনে নামি তখন মালিকরা পাঁকুড় থেকে শস্তায় শ্রমিক এনে বিড়ি বাঁধায়। শ্রমিকদের পেট বাঁচাতে গিয়ে পাঁকুড়ের রেটেই বাধ্য হয়ে বিড়ি বাঁধতে হয়। ২/৩ টাকায় পাঁকুড়ের শ্রমিকরা বিড়ি বাঁধে। বামফ্রন্ট সরকারের সঙ্গে মালিকদের যোগসাজস থাকার জন্য শ্রমিকদের এই দুরবস্থা হয়েছে। বামফ্রন্ট সরকার মালিকদের তোষণ করে, উস্কানি দিয়ে এটা করছেন। পাঁকুড় থেকে বিড়ি আমদানি করে, শ্রমিক আমদানি করে এই জিনিস করছে, অথচ আমরা আন্দোলন করতে গেলে প্রশাসন থেকে কোনও রকম সাহায্য পাচ্ছি না। মুখে বড় বড় কথা কেবল বলব, আর শ্রমিক দরদী নেতা সেজে শ্রমিকদের শোষণ করে, প্রতারিত করে, বঞ্চিত করে শ্রমিক নেতা বনে যাব— মাননীয় অধ্যক্ষ মহাশয়, কৃষি শ্রমিক সম্পর্কে বেশি কিছু বলতে চাই না। এখুনি বললেই তো উনি বলবেন শ্রমিকরা সংগঠিত নয়। কেন সংগঠিত হচ্ছে না, সংগঠিত করার বাধা কোথায়, সেটা তো বাতলে দিচ্ছেন না? নিশ্চয় শ্রমিকরা সংগঠিত হয়ে সি. পি. এম.এর

ঝাণ্ডা তলে এসে শক্তি বৃদ্ধি করলে তখন ঝাণ্ডা পিটিয়ে টাকা আদায় করতে পারবেন। আর তা যদি না হয় তাহলে গোপনে মালিকদের গিয়ে বলে দিয়ে আসবেন, শ্রমিকদের নাকে খত দিয়ে লিখিয়ে দিয়ে আসতে হবে। একদিকে শ্রমিক শোষণ আর এক দিকে মালিক তোষণ নীতি আপনাদের চলেছে। বাজেট খুলে দেখে আমি বিভ্রান্ত হয়ে যাচ্ছি। আমাদের [**] মন্ত্রী ডঃ অশোক মিত্র এখানে উপস্থিত নেই, তিনি থাকলে খুব ভাল হত। তিনি তাঁর বাঁজেটে ধর্মঘট এবং লক আউট-এর হিসাব দিয়েছেন যথাক্রমে ১৬৫ ও ২০২, আর লে আফ ২৩৭—কিন্তু মাননীয় শ্রমমন্ত্রী হিসাব দিচ্ছেন ১৯৭৮ সালে ধর্মঘট ১৭২, লক আউট ২০২ এবং লে অফ হয়েছে ২৪০টি ক্ষেত্রে। তাহলে আমরা কোন হিসাবটা ধরব? অর্থমন্ত্রী যে হিসাব দিয়েছেন সেটা ঠিক, না শ্রমমন্ত্রী যে হিসাব দিচ্ছেন সেটা ঠিক? এই বিষয়ে মাননীয় শ্রমমন্ত্রী তিনি যেন তাঁর জবাবি ভাষণে উত্তর দেন। আপনাদের দুজন মন্ত্রীর ফিগার দু' রকম। আপনারা কি এক সঙ্গে বসে আলোচনা করে ঠিক করেন না? বোঝা যাচ্ছে দলে গণ্ডগোল আছে। সেই জন্য তারা এক সঙ্গে বসে করতে পারছেন না। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের কথা বলেছেন। গ্রামের গরিব ছেলেদের যে ২০/২৫ মাইল দূর থেকে পয়সা খরচ করে এসে এমপ্লয়মেন্ট এস্কচেঞ্জে নাম লেখাতে হয়—কিন্তু তিনি তো এই কথা বলতে পারলেন না যে প্রতিটি ব্লকে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ করে দেব? আপনি যদি বেকারদের প্রকৃত দরদী হন যাদের বেকার ভাতা দিচ্ছেন, সেই বেকারদের কথা যদি সত্যিকারে ভাবতেন, ভাতার নামে দলবাজি যদি না হত তাহলে আপনি অন্তত ব্লকে ব্লকে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ অফিস খোলার ব্যবস্থা করতেন। এর ফলে ব্লকের বেকার যুবকেরা বিনা পয়সায়, বিনা খরচে বেকারত্বের খাতায় তাদের নাম লেখাতে পারত, গ্রামের ক্ষেত মজুররাও এই সুযোগ পেত। কিন্তু আপনি সেই রকম কোনও প্রস্তাব রাখেন নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় শ্রমমন্ত্রী গর্ব করে বলেছেন এবার তিনি ১৮ হাজার বেকারকে নাকি নিয়োগপত্র দিয়েছেন। কোথায় দিলেন, কিভাবে দিলেন তা কেউ জানে না। নিশ্চয় এগুলি সব শহরেরই হবে এবং দলের ছেলেই হবে। এটা আমাদের জানার কথা নয়। জানার জন্য আমরা উৎসুকও নই। কিন্তু এতে গর্ব করার কি আছে? তার ফিগার অনুসারে গত বছর বেকারের সংখ্যা ছিল ১৩ লক্ষ এবং এবারে একেবারে জাম্প করে ১৮ লক্ষ হয়ে গেছে। অর্থাৎ এক বছরে ৫ লক্ষ বেড়ে গেছে। কাজেই যেখানে এক বছরে ৫ লক্ষ বেড়ে গেল সেখানে মাত্র ১৮ হাজার ছেলেকে নিয়োগ পত্র দিয়েছেন—এতে গর্ব করার কি আছে? শহরের লোকই হোক বা দলের কমরেডই হোক—এদের আপনি চাকরি দিয়েছেন বলছেন। কেন না, দলের কমরেডরাও তো এই পশ্চিমবাংলারই ছেলে, তাদেরও তা বেকারত্বের জ্বালা আছে। তাঁর মতো শ্রমিক দরদী নেতা এবং একজন দায়িত্বশীল মন্ত্রী হিসাবে মাত্র ১৮ হাজার ছেলেকে চাকরি দিয়ে তিনি একেবারে গর্বে ফেটে পড়েছেন।

[4-30 – 4-40 P.M.]

উনি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ কমিটির কথা বলেছেন এবং তা বলতে গিয়ে বলেছেন যে লোক্যাল এম. এল. এদের উনি কমিটিতে রেখেছেন। আমি প্রশ্নোত্তরের সময় জিজ্ঞাসা করেছিলাম এর গাইড লাইনটা কি? স্যার, এই এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের ব্যাপারটা হচ্ছে কি? এখানে নাম

Note : [ *Expunged as ordered by the chair ]

কোওয়াস্তে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে লোকের নাম নেওয়া হচ্ছে। যেখানে ভেকেন্সী ডিক্লেয়ার্ড হচ্ছে বা যেখান থেকে নাম চেয়ে পাঠানো হচ্ছে সেখানে হয়ত ১০টা নাম পাঠানো হল কিন্তু সেই নাম এসে পড়েই থাকল। এখানে অফিস থেকে টেলিফোন করেই হোক বা সি. পি. এম. অফিস থেকে টেলিফোন করেই হোক বা প্রভাব খাটিয়েই হোক সেখানে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে যাদের নাম পাঠানো হয়নি সেই সমস্ত ছেলেদের নিয়োগ করা হচ্ছে। এই ঘটনা হয়েছে। আমি সেদিন প্রশ্নোত্তরের সময় বলেছিলাম, মাননীয় মন্ত্রী মহাশয় বলেছিলেন, তিনি দেখবেন। আজকে কিন্তু এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ কমিটি সম্পর্কে যে নীতি ঘোষণা করেছেন বা উল্লেখ করেছেন তাতে আপনি এসব কথা বলেন নি। সেখানে ফরাক্কা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে স্কুল বোর্ডের জন্য যে ৫০০ জনের নাম গিয়েছিল তাদের মধ্যে কাদের নিয়োগ করা হচ্ছে বা নিয়োগ করা হচ্ছে কিনা সে কথা আপনি বলেন নি। তাহলে এই কমিটি করার অর্থ কি হয়? নাম কোওয়াস্তে আপনি কমিটি করেছেন আর বেকার ছেলেদের এই ভাবে ধোঁকা দিচ্ছেন, নিয়োগের ব্যাপারে দলবাজি করছেন। আপনি গর্ব করে বলেছেন যে বহু কলকারখানার ব্যাপার আপনি আপোষে নিষ্পত্তি করেছেন। কিন্তু সেখানে দুঃখের কথা, লজ্জার কথা আমরা দেখলাম, আপনার মতন একজন বিদগ্ধ শ্রমিক নেতা চটকল ধর্মঘট মেটাতে সময় নিলেন ৪৯ দিন। এই যেখানে অবস্থা সেখানে আপনার গর্ব করার কি থাকতে পারে তা আমরা বুঝতে পারছি না। সেখানে আপনি প্রশাসনিক ক্ষমতা প্রয়োগ করে—আইন আপনার হাতে আছে, আইন প্রয়োগ করে অল্প সময়ের মধ্যে মালিকদের বাধ্য করতে পারলেন না শ্রমিকদের দাবি মেনে নেওয়াতে। কোনও গোপন স্বার্থের জন্য পারলেন না? গ্রামের ঐ লক্ষ লক্ষ কৃষক, মজুর যে এর ফলে ক্ষতিগ্রস্ত হয়েছেন সেটা কি আপনি অস্বীকার করতে পারেন? কিন্তু আপনি সেসব কথা বলেন নি। আপনি বলেন নি কতগুলি মিল বা কলকারখানার বিরোধ আপনি নিষ্পত্তি করতে পারেন নি আপনার ব্যর্থতার জন্য বা গোপন আঁতাত থাকার জন্য। আপনি বলেন নি হাওড়া প্রেমচাঁদ জুট মিলের কথা। সেখানে যে ৪ হাজার শ্রমিক দু' বছরের অধিককাল ধরে ধর্মঘট করে আছেন তাদের কথা আপনি বলেন নি। আজকে আপনার ব্যর্থতার জন্য কেন ঐ ৪ হাজার শ্রমিক পেটের জ্বালায় ঘুরে বেড়াবে, বেকারত্বের জ্বালায় ঘুরে বেড়াবে? এর পেছনে কি কারণ থাকতে পারে? এসব সম্বন্ধে একটি কথাও আপনি বলেন নি। তারপর স্যার, আর একটি কথা বলেই আমি শেষ করব। এখানে কেন্দ্রীয় সরকারের প্রতিরক্ষা দপ্তরের একটি কারখানা বন্ধ হয়ে রয়েছে সেটা আপনারা সকলেই জানেন। এই কারখানাটি দীর্ঘদিন ধরে বন্ধ হয়ে রয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করছি, এই কারখানাটি খোলার জন্য আপনি কি ব্যবস্থা করেছেন? সেখানে কেন কেন্দ্রীয় সরকারের উপর আপনি চাপ সৃষ্টি করছেন না? এইসব কথা আপনি বলেন নি, কেবল বাজেট বক্তৃতার মধ্যে আপনি ধোঁকাবাজি দিয়ে গিয়েছেন। আপনার এই বাজেটের মধ্যে বেকাররা, শ্রমিকরা কোনও আশার আলো দেখতে পায়নি সেইজন্য আমি এই বাজেটের বিরোধিতা করছি। এই বলে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী মহম্মদ সোহরাব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় শ্রমমন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন সেটা অত্যন্ত হতাশাব্যঞ্জক। স্যার, সাধারণত বাজেটের মধ্যে আগামী বছরে কি করা হবে তারই একটা ফিরিস্তি থাকে, পরিকল্পনা থাকে কিন্তু মাননীয় শ্রমমন্ত্রী মহাশয় তাঁর

বাজেটের মধ্যে গত বছর কি করেছেন তারই ইতিহাস দিয়েছেন। বিভিন্ন কলকারখানার অবস্থা কি করে ভাল করা যায় বা বিভিন্ন কলকারখানার কি ভাবে আরও প্রসার করা যায় এবং সর্বোপরি শ্রমিকদের অবস্থার উন্নতির জন্য আগামী বছর তিনি কি করবেন তার পরিকল্পনা আমরা তাঁর বাজেট ভাষণের মধ্যে দেখতে পাচ্ছি না। এটা ঠিকই যে কয়লা শিল্পে যে শ্রমিক ধর্মঘট হয়েছিল সেই ধর্মঘটগুলি মেটাতে গিয়ে তিনি যে রকম লেলুদী টাইম নিয়েছেন, এটা কিন্তু পূর্বে কখনও দেখা যায়নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ছাপাখানার ব্যাপারে তিনি বলেছেন যে ছাপাখানার শ্রমিকদের অনেক লাভ হয়েছে। কিন্তু আমরা বাস্তবে কি দেখছি? মাননীয় শ্রমমন্ত্রী একটা ফর্মুলা করে দিয়েছেন এবং তিনি দেখিয়েছেন যে কোনও কোনও প্রেস এই ফর্মুলা মেনে চলছে না। আবার কয়েকটি ছাপাখানা এই ফর্মুলা অনুসারে লাভ করছে। আজকে অনেকগুলি ছাপাখানা পশ্চিম বাংলায় অচল হয়ে আছে। এই সব ছাপাখানার শ্রমিকরা মালিকদের উপর অকথ্য অত্যাচার করেছে। এর আগে মাননীয় শ্রমমন্ত্রী বলেছিলেন যে এই ছাপাখানার শ্রমিকরা যা করছে, যে ভাবে ঘেরাও করে রেখেছে সেটা তিনি সাপোর্ট করেন না। কিন্তু কার্যত দেখিনি যে এর জন্য কোনও ইফেক্টিভ কাজ করা হয়েছে। আমি আগেও বিধানসভায় বলেছি যে এই অবস্থার জন্য বেশ কয়েকটি ছাপাখানা পশ্চিমবাংলার বাইরে চলে গেছে এবং আরও কিছু চলে যাবার পরিকল্পনা করছে। মাননীয় সদস্য হরিপদ ভারতী মহাশয় হোসিয়ারী শিল্পের কথা বলেছেন। আজকে হোসিয়ারী শিল্পে যে সমস্ত শ্রমিক নিয়োজিত ছিল তাদের অবস্থা কি? তারা আজকে শোচনীয় অবস্থার মধ্যে আছে। পশ্চিমবাংলা থেকে হোসিয়ারী শিল্প প্রায় উঠে গেছে। মাদ্রাজ থেকে হোসিয়ারী শিল্পের জিনিস এখানে আসছে এবং সেই সব জিনিসে এখানকার স্ট্যাম্প দিয়ে বিক্রয় করা হচ্ছে। আর এই সরকার সেই স্ট্যাম্প দেখে বলছেন যে, হোসিয়ারী শিল্প এখান থেকে অন্য জায়গায় স্থানান্তরিত হয়নি। সে জন্য মাননীয় শ্রমমন্ত্রী মহাশয়কে চিন্তা করতে বলছি যে শিল্পকে যদি উন্নত করতে হয়, শিল্পে যদি শান্তি রাখতে হয় তাহলে সব থেকে বেশি যেটা দরকার সেটা হচ্ছে বিদ্যুৎ। কাজেই আমার মনে হয় তিনি ভবিষ্যত কর্মপন্থা ঠিক করতে পারেন নি। কেন না, আগামী বছরে বিদ্যুতের কি অবস্থা দাঁড়াবে, বিদ্যুৎ দপ্তরের অবস্থা কি হবে তার প্রতি কোনও ভরসা নেই বলেই তিনি আগামী বছরে শিল্পে কি অবস্থা দাঁড়াবে সেটা অনুমান করতে পারেন নি এবং সে জন্য বোধ হয় আগামী বছর সম্পর্কে কোনও পরিকল্পনা তাঁর বাজেটে নেই। বিদ্যুৎ যদি ঠিকমতো এবং নিয়মিত ভাবে সরবরাহ করা না যায় তাহলে শিল্পকে টিকিয়ে রাখা যাবেনা। শ্রমিকের সময় থাকবে কাজ করার জন্য কিন্তু বিদ্যুতের অভাবে সেই শ্রমিকরা কাজ করতে পারবে না। ছোট বা বড় সমস্ত শিল্পেই দেখা যায় যে দিনের মধ্যে ৭ ঘন্টা বিদ্যুৎ বন্ধ থাকে। আজকে যদি এর কোনও ব্যবস্থা না করা যায় তাহলে শিল্পের অশান্তি আসবে, শিল্প বন্ধ হয়ে যাবে এবং সেই সমস্ত শিল্প পশ্চিমবঙ্গ থেকে অন্য জায়গায় স্থানান্তরিত হয়ে যাবে। সুতরাং আজকে শিল্পের উন্নতি যদি করতে হয়, শ্রমিকের যদি উন্নতি করতে হয় তাহলে বিদ্যুৎ ঠিকমতো সরবরাহের ব্যবস্থা করতে হবে এবং সে জন্য সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের কাছে আমি অনুরোধ জানাচ্ছি সেদিকে দৃষ্টি দেবার জন্য। এই যে ছাপাখানার শ্রমিকদের ধর্মঘট হয়ে গেল এর মধ্যে বামফ্রন্ট সরকারের শরিকি সংঘর্ষ আছে। এই ছাপাখানার শ্রমিকরা আর. এস. পি. ইউনিয়নের দ্বারা পরিচালিত। আজকে এই সমস্ত ছাপাখানার শ্রমিকদের কি ভাবে আর. এস. পি-র ইউনিয়ন থেকে সিটুর কবজায় আনা যায়, কিভাবে

সি. পি. এম-এর কব্জায় আনা যায় তার জন্য এই সব পরিকল্পনা নেওয়া হয়েছে। এই ব্যবস্থার দ্বারা প্রাকটিক্যালি দেখা যাবে শ্রমিকদের কোনও লাভ হয়নি। এই অ্যাকাডেমি সেশনে প্রেস ধর্মঘট থাকায় প্রকাশকদের হাজার হাজার, লক্ষ লক্ষ টাকা খরচ করে বাইরে থেকে বই ছাপিয়ে আনতে হয়েছে এবং যার ফলে বই-এর দামও অনেক বেড়ে গেছে।

[4-40 – 4-50 P.M.]

৩৩ পারসেন্ট থেকে ৩৫ পারসেন্ট বইয়ের দাম বেড়ে গেছে। কারণ প্রকাশকদের বহু টাকা খরচ করে বাইরে থেকে বই ছাপিয়ে নিয়ে আসতে হয়েছে। এর জন্য বামফ্রন্ট সরকার কিছু করতে পারেন নি। কি পাট শিল্পে, কি ছাপা শিল্পে, কোটি টাকার শ্রম দিবস নষ্ট হয়ে গেছে। আর একটা জিনিস জানাচ্ছি, যদি শিল্পে শান্তি আনতে হয়, এই যে সমস্ত ইউনিয়নগুলো আছে, এইগুলোর মধ্যে যে রেষারেষি আছে, এই রেষারেষির ফলে মারামারি, খুনোখুনি হয়, এইগুলোকে কন্ট্রোল করতে হবে। আর একটা জিনিস লক্ষ্য করছি, বামফ্রন্টের শরিক দলগুলোর এক একটা কারখানায় ৭/৮টা করে ইউনিয়ন আছে, যার ফলে এই রেষারেষি হচ্ছে, খুনোখুনি হচ্ছে এবং শিল্পে অশান্তি আসছে। এই জিনিসগুলো বন্ধ করার বিষয়ে শ্রমমন্ত্রী মহাশয় কিছু বলেননি। যদি একটা শিল্পে শান্তি আনতে হয়, শিল্পে উন্নতি করতে হয় তাহলে তাঁকে একটা প্ল্যাণ্ড ওয়েতে চলতে হবে। এই বাজেটের মধ্যে এই ব্যাপারে কোনও রকম পরিকল্পনা নেই। শ্রমিকদের ক্ষেত্রে একটা শান্তি আনতে হবে, আমি সেই জন্য প্রস্তাব দিচ্ছি, এটা সম্ভব কিনা একটু ভেবে দেখবেন, একটা শিল্পের একটা ইউনিয়ন করা যায় কিনা এটা একটু ভেবে দেখবেন। সেখানে যাতে ইউনিয়নে ইউনিয়নে রেষারেষি না থাকে, খুনো খুনি না হয় সেই জন্য এই প্রস্তাব রাখছি। বামফ্রন্ট দলে সি. পি. এম. তো ভারী দল এবং তাদের ইউনিয়নও ভারী, কিন্তু আর যে সমস্ত শরিক দল আছে, তারা ভাবছে তারা কি করে তাদের ইউনিয়নগুলোকে জোরদার করবে, এর ফলে অশান্তি বাড়ছে, বামফ্রন্টের শরিকদলগুলোর ইউনিয়নগুলোর মধ্যে সংঘর্ষ বাড়ছে, যার ফলে মালিকরা ঠিক ভাবে চলতে পারছে না। সুতরাং আমি অনুরোধ করব, শিল্পে শান্তি আনতে হলে, শ্রমিকদের উন্নতি করতে গেলে, শুধু মুখে শ্রমিক দরদী হলেই চলবে না, কাজেও শ্রমিক দরদী হয়ে কাজ করে দেখাতে হবে, তাদের অর্থনৈতিক উন্নতি কি ভাবে হবে, সেই অনুসারে প্রোগ্রাম নিতে হবে। দ্বিতীয় কথা মাননীয় অধ্যক্ষ মহাশয়, তিনি যে সমস্ত শ্রমিকদের কথা বলেছেন—কেবল অর্গানাইজড সেক্টারের কথা বলেছেন। যারা সংগঠিত, অর্গানাইজড সেকশন, যেমন সরকারি কর্মচারী বা অন্যান্য শিল্পের যারা অর্গানাইজড সেকশন তাদের কতকগুলো সামান্য আর্থিক সুবিধা দেবার কথা বলেছেন। কিন্তু মেজর সেকশন, যারা পিছনে পড়ে রয়েছে, সেই কৃষি শ্রমিক, যাদের ৮.১০ টাকা বেঁধে দেওয়া হয়েছে, সেটা তাদের কি ভাবে পাইয়ে দেওয়া যায় এবং কি ব্যবস্থার মধ্যে দিয়ে এই কৃষি শ্রমিকদের সংগঠিত করে তাদের ন্যায্য দাবি, তাদের মজুরি সেটা তাদের আদায় করে দিতে পারা যায়, এই রকম কোনও পরিকল্পনা তাঁর বাজেটের মধ্যে দেখতে পাচ্ছি না। সুতরাং অর্গানাইজড সেকশন এর যারা শ্রমিক, তারা সারা বছর খাইবার সুযোগ পায়, কিন্তু যারা কৃষি শ্রমিক যারা, তারা বছরের মধ্যে ৩ মাস খাটে, বাকি সময় বসে থাকে, তাদের অর্গানাইজড সেকশনের শ্রমিকদের মতো কি ভাবে সুবিধা দেওয়া যায়, তার জন্য কি ব্যবস্থা করা যায়, এইগুলো কুটিরশিল্পের মাধ্যমে হতে পারে, বা অন্যভাবে হতে

পারে। এই যে বিরাট সংখ্যার কৃষি মজুর, এদের কথা মন্ত্রী মহাশয় কিছু বললেন না। আর একটা কথা, যেটা হবিবুর রহমন সাহেব বলেছেন, বিড়ি শিল্পের কথা, আমি কেবল এইটুকু বলতে চাই, বিড়ি শিল্পের সবচেয়ে বড় প্রবলেম হচ্ছে, এদের মার্কেট কিন্তু নর্থ বেঙ্গল এবং আসাম। বিড়িটা প্রডিউস হয় পশ্চিমবাংলায়, বিহারে, গুজরাটে এবং উড়িষ্যায়, কিন্তু এর কম মার্কেট হচ্ছে নর্থ বেঙ্গল এবং আসামের চা বাগান এলাকায়। সমস্ত জায়গা থেকে ওখানে বিড়ি যায়। এই বিড়ি শ্রমিকদের মিনিমাম ওয়েজের কথা বলা আছে। কিন্তু সঙ্গে সঙ্গে আমি একটা কথা বলি, যেটা আমি অনেকদিন আগে থেকে বলে আসছি এবং আজকে মাননীয় শ্রমমন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি তিনি এটা করবার চেষ্টা করুন ভারতবর্ষে যে বিড়ি অ্যাণ্ড সিগার অ্যাক্ট আছে, এটাকে ইমপ্লিমেন্ট করুন এবং ইস্টার্নজোনের সকলকে নিয়ে একটা কনফারেন্স করে এই মিনিমাম ওয়েজ বিড়ি শ্রমিকদের দেওয়ার ব্যবস্থা করুন। কারণ মালিক-পক্ষের আইনকে ফাঁকি দেবার কৌশল জানা আছে এবং আমরা দেখতে পাচ্ছি বিশেষ করে বামফ্রন্ট সরকারের চোখে ধুলো দিয়ে তারা আইনকে ফাঁকি দিচ্ছি। আমরা জানি এবং মাননীয় শ্রমমন্ত্রীও জানেন যে, বিহার থেকে কম মজুরি দিয়ে তাঁরা বিড়ি তৈরি করিয়ে নিয়ে আসছে, এর ফলে কমপিটিশনে আমাদের ওখানকার শ্রমিকরা দাঁড়াতে পারছে না। এমন কি পশ্চিমবাংলার কুচবিহার এবং মালদহেও কম মজুরিতে শ্রমিক পাওয়া যায় এবং সেখানেও তারা কাজ নিয়ে চলে যাচ্ছে, কারণ সেখানকার শ্রমিকদের মধ্যে সংগঠন নেই। সুতরাং আজকে বিড়ি সিগার অ্যাক্টের ইমপ্লিমেন্ট করে তাদের সমস্ত অ্যামিনিটিসের ব্যবস্থা করা দরকার। আজকে মুর্শিদাবাদে যে সমস্ত বিড়ি-শিল্প আছে সেই শিল্পগুলির শ্রমিকরা বেশিরভাগই টি. বি. রোগগ্রস্ত। অথচ ঐ এলাকায় টি. বি. চেস্ট ক্লিনিক বা টি. বি. হাসপাতাল নেই। এবং সেখানে চিকিৎসারও কোনও ব্যবস্থা নেই। আজকে আমাদের ওখানকার টি. বি. রোগী শ্রমিকদের জন্য রাইটার্স বিলিডংস-এ এসে হয়রানি হতে হয়। ওখানে যদি হাসপাতালের ব্যবস্থা থাকে তাহলে সুবিধা হয়। সেই জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব এই সব শ্রমিকদের জন্য মুর্শিদাবাদের ঐ অঞ্চলে চেষ্ট ক্লিনিক এবং টি. বি. হাসপাতাল করার জন্য। আজকে বিড়ি সিগার অ্যাক্টকে ইমপ্লিমেন্ট করলে এই সব সুবিধা শ্রমিকরা পেতে পারে। সুতরাং এ বিষয়টি আমাদের দেখতে হবে। মাননীয় মন্ত্রী মহাশয় বহু দিন ধরে শ্রমিকদের নিয়ে ডিল করছেন, তিনি সত্যিকারের শ্রমিক দরদী, যদি একথায় ফাঁকি থাকে তাহলে আলাদা কথা, কিন্তু আমরা জানি তিনি সত্যিকারের শ্রমিক দরদী এবং তাই যদি হন তাহলে লক্ষ লক্ষ বিড়ি শ্রমিকদের জন্য ইস্টার্ন রিজিওনের লেবার মিনিস্টারদের একটা কনফারেন্স করে অন্তত ইস্টার্ন রিজিওনে বিড়ি শ্রমিকদের মজুরির একই রেট যাতে করা যায় তার জন্য তিনি ব্যবস্থা করুন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার নেক্সট পয়েন্ট হচ্ছে, এর আগেও আমি বলেছি যে এটা একটা বিরাট ফাঁকি, বামফ্রন্ট সরকার মুখে যা বলেন কাজে তা করেন না, আর কাজে যা করেন মুখে তা বলেন না, আজকে এটাই তাদের নীতি। আমরা শুনেছি বামফ্রন্ট সরকারের ঘোষিত এমপ্লয়মেন্ট নীতি হচ্ছে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে কর্মসংস্থানের ব্যবস্থা করা। কিন্তু কার্যত আমরা তা দেখছি না, আমরা দেখছি সেই নীতি না মেনে ব্যাক ডোর দিয়ে বিভিন্ন ক্ষেত্রে কর্মী নিয়োগের ব্যবস্থা চলছে। এই হাউসেই কোয়েশ্চেন অ্যানসারের সময়

পৌরমন্ত্রী বলেছেন ক্যালকাটা কর্পোরেশনে কিভাবে ১৩০০ কর্মীকে নিয়োগ করেছেন থার্ড গ্রেড, ফোর্থ গ্রেড এবং ক্যাজুয়াল ওয়ার্কার হিসাবে। কিন্তু আমরা জানি বামফ্রন্ট সরকারের ঘোষিত নীতি হচ্ছে মিউনিসিপ্যালিটি, কর্পোরেশন, গভর্নমেন্ট সার্ভিস প্রভৃতি সব ক্ষেত্রেই এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের থ্রু দিয়ে অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হবে। কিন্তু আমরা পরিষ্কারভাবে এখানে দেখেছি প্রশ্নোত্তরের সময় মাননীয় পৌরমন্ত্রী স্বীকার করেছেন তিনি কর্পোরেশনে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ ছাড়াই কর্মী নিয়োগ করেছেন তাঁর নিজের ইচ্ছামতো, তাঁর খেয়াল-খুশিমতো। কারণ কি? তা অবশ্যই আমরা বুঝতে পারছি, সেটা আর আমার এখানে ব্যাখ্যা করার নিশ্চয়ই প্রয়োজন হবে না, আমরা সকলেই তা বুঝতে পারছি। ইতিমধ্যে আপনারা দেড় লক্ষকে বেকার ভাতা দিয়েছেন, আগামী বছরে আরও ৫০ হাজারকে দেবেন। খুব ভাল কথা। কিন্তু আমি এখানে মাননীয় শ্রমমন্ত্রীকে একটা কথা জিজ্ঞাসা করব যে, বেকারদের কি শুধু বেকার ভাতাই দেওয়া হবে, না তাদের এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে চাকুরির জন্য নামও পাঠানো হবে? আমরা দেখছি যারা বহু দিন ধরে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম রেজিষ্ট্রি করে রেখেছে, তারা এখন বেকার ভাতা পাচ্ছে, কিন্তু কোথাও তাদের কোয়ালিফিকেশন থাকা সত্ত্বেও নাম পাঠানো হয় না চাকুরির জন্য। অথচ যারা পরবর্তীকালে নাম রেজিস্ট্রি করেছে তাদের নাম পাঠিয়ে দেওয়া হচ্ছে। যে বেকার ভাতা পাচ্ছে সে নিশ্চয়ই যে পাচ্ছে না তার চেয়ে আগে নাম রেজিস্ট্রি করেছে? আর বামফ্রন্ট সরকারের যদি ইচ্ছে থাকে ৫০ টাকা করে দিয়েই সন্তুষ্ট থাকবেন এবং বেকারদের তাদের ক্যাডার করে রাখবেন, তাহলে কিছু বলার নেই। আমি মাননীয় শ্রমমন্ত্রীকে বলব যে, যদি বামফ্রন্ট সরকারের ইচ্ছা থাকে যারা বেকার ভাতা পাচ্ছে তারাও চাকুরি পাক, তাহলে একই কোয়ালিফিকেশনের যে আগে নাম রেজিস্ট্রি করিয়েছে তাকে আগে সুযোগ দিতে হবে। আমাদের মুর্শিদাবাদ জেলায় হেলথ ডিপার্টমেন্ট থেকে কতগুলি পদের জন্য প্রার্থীদের ইন্টারভিউ ডাকা হয়েছিল, সেখানে মিনিমাম কোয়ালিফিকেশন চাওয়া হয়েছিল স্কুল ফাইনাল বা হায়ারসেকেণ্ডারি, তা সেখানে যারা বেকার ভাতা পায় এবং এই কোয়ালিফিকেশন আছে, তাদের ডাকা হল না, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে বেকার ভাতা পায় না যারা তাদের নাম পাঠিয়ে দেওয়া হল। এটা কি করে সম্ভব হল?

[4-50 – 5-00 P.M.]

এটা কি করে সম্ভব হয় তাহলে নিশ্চয়ই আগে যিনি বেকার ভাতা পেয়েছেন তাঁকে সুপারসিড করে নাম পাঠানো হয়েছে। আমি মাননীয় শ্রমমন্ত্রী মহাশয়কে অনুরোধ করব একটা ক্লিয়ারকাট ডায়রেকশন দিতে, যদি বামফ্রন্ট সরকারের এই নীতি হয় যে, যারা বেকারভাতা পাচ্ছে তাদের সার্ভিসের জন্য কোয়ালিফিকেশন অনুযায়ী তাদেরকে টপ মোস্ট প্রাওরিটি দেওয়া হবে। এর পরে বিভিন্ন জেলায় জেলায় স্কুল বোর্ডে নিয়োগ আরম্ভ হয়েছে। আমার প্রশ্ন হচ্ছে প্রাইমারি শিক্ষক যদি নিয়োগ করতে হয় তাহলে থ্রু এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে নিতে হবে। আলাদাভাবে অ্যাডভারটাইজ করে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ বাদ দেওয়ার কোনও প্রভিসন্স রাখা চলবে না। প্রাইমারি স্কুলের টিচার গভর্নমেন্ট এমপ্লয়ই নয় তারা স্কুল বোর্ডের এমপ্লয়ই। এইরকম মিউনিসিপ্যালিটি এবং ডিস্ট্রিক্ট স্কুল বোর্ডের যে সমস্ত স্কুল আছে সেই সমস্ত স্কুলের যারা এমপ্লয়ই হবে নিশ্চয়ই তাদেরকে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে নিয়ে আসা

উচিত বলে আমি মনে করি। এখানে মাননীয় সদস্য শ্রী সন্তোষ রাণা মহাশয় মেনশনের সময়ে অভিযোগ করেছেন যে, মেদিনীপুর জেলার গোপীবল্লভপুরে ১৩ জন শিক্ষককে নিয়োগ করেছেন তার এলাকা থেকে। সেই ১৩ জন শিক্ষক কারা? যারা সি. পি. এমের জেলা পরিষদের সদস্য, সি. পি. এমের পঞ্চায়েত সমিতির সদস্য কিম্বা ৩/৪ জন যারা নির্বাচনে দাঁড়িয়েছিলেন কিন্তু হেরেছেন এইরকম লোকেদের নিযুক্ত করা হয়েছে। যদি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের থ্রু দিয়ে অ্যারেঞ্জমেন্ট না হয়—সন্তোষবাবু যে কংক্রিট অভিযোগ রেখেছেন—এইরকম হলে স্কুল বোর্ডে দুর্নীতি বাসা বাঁধবে, যদি এইভাবে অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়। সুতরাং আমি মাননীয় শ্রমমন্ত্রী মহাশয়কে অনুরোধ করব সৎ-উদ্দেশ্য নিয়ে সত্যিকারের বেকার যুবকদের অ্যাপয়েন্টমেন্ট দেবেন, তাদেরকে বিভিন্ন সেক্টরে এমপ্লয়েড করবেন। একটা সুনির্দ্দিষ্ট নীতি গ্রহণ করুন, কি করে একজিকিউট করা যায়, এফেকটিভলি একজিকিউট কি করে করা যায় এই চিন্তা-ধারা আনতে হবে। এই যদি না হয় তাহলে সর্বস্তরে দুর্নীতি বাসা বাঁধবে এবং সঠিক যে সমস্ত বেকার ছেলে তারা চাকুরি পাবে না। তাই আমি আপনাকে অনুরোধ করব আপনি যদি সত্যিই শ্রমিক দরদী হোন, শ্রমিকদের উন্নতি যদি করতে চান তাহলে পরে সমস্ত পশ্চিমবাংলা ব্যাপী অরগ্যানাইজড সেকশন ও নন-অরগানাইজ এদের সুবিধার জন্য ব্যবস্থা করতে হবে যাতে করে এইসমস্ত বেকার যুবকদের নিয়োগ করা যায় তারজন্য একটা নির্দ্দিষ্ট ব্যবস্থা করতে হবে। পরিশেষে আমি তাঁর সেইদিকে পরিকল্পনা নেই বলে তাঁর বাজেটকে বিরোধিতা করছি।

## PRESENTATION OF REPORT

## 37TH REPORT OF THE BUSINESS ADVISORY COMMITTEE

**মিঃ স্পিকার ঃ** এখন আমি কার্য উপদেষ্টা সমিতির অর্থাৎ বিজনেস অ্যাডভাইসারি কমিটির ৩৭তম প্রতিবেদন পেশ করছি। এই সমিতির বৈঠক গতকাল ৮ই মার্চ ১৯৭৯ তারিখে আমার কক্ষে অনুষ্ঠিত হয়েছে। উক্ত বৈঠকে সুপারিশ করা হয়েছে যে ১২ মার্চ ১৯৭৯ তারিখে বিধানসভার কোনও অধিবেশন বসবে না এবং ১৪ই মার্চ হতে ২০ মার্চ ১৯৭৯ তারিখ পর্যন্ত বিধানসভার কার্যক্রম ও সময়সূচি নিম্নরূপ হবে।

| | | |
|---|---|---|
| Wednesday, 14-3-79 | (i) Demand No. 74 | [363—Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Excluding Panchayat)] |
| | (ii) Demand No. 26 | (260—Fire Protection and Control) **2-30 hours.** |
| | (iii) Demand No. 41 | (285—Information and Publicity.<br>485—Capital Outlay on Information and Publicity. |

| | | |
|---|---|---|
| | | 685—Loans for Information and Publicity) **1-30 hours.** |
| Thursday, 15-3-79 | (i) Demand No. 21 | (255—Police) — **4 hours.** |
| | (ii) Demand No. 27 | (265—Other Administrative Services) **30 hour.** |
| Friday, 16-3-79 | (i) Demand No. 67 | (734—Loans for Power Projects) .. **2 hours.** |
| | (ii) Demand No. 44 | [288—Social Security and Welfare (Relief and Rehabilitation of displaced persons and Repatriates)<br>488—Capital Outlay on Social Security and Welfare (Relief and Rehabilitation of displaced persons)<br>688—Loans for Social Security and Welfare (Relief and Rehabilitation of displaced persons] **2-30 hours.** |
| Saturday, 17-3-79 9.00 a.m. | (i) | The West Bengal State Tax on Professions, Trades Callings and Employments Bill, 1979 (Introduction, Consideration and Passing) .. **2 hours.** |
| | (ii) | The West Bengal Taxation Laws (Amendment) Bill, 1979 (Introduction, Consideration and Passing) .. **1 hour.** |
| | (iii) | The West Bengal Taxa- |

tion Laws (Second Amendment) Bill, 1979 (Introduction, Consideration and Passing) .. **30 minutes.**

(iv) The West Bengal Gambling and Prize Competitions (Amendment) Bill, 1979 (Introduction, Consideration and Passing) .. **30 minutes.**

There will be no Calling Attention or Mention Cases on the 17th March, 1979.

Monday, 19-3-79

(i) Demand No. 31 (276—Secretariat-Social and Community Services)

(ii) Demand No. 34 [277—Education (Excluding Sports and Youth Welfare)

278—Art and Culture

677—Loans for Education, Art and Culture (Excluding Sports and Youth Welfare)]

(iii) Demand No. 35 (279—Scientific Services and Research) **30 minutes.**

(iv) The Sri Ramkrishna Sarada Vidya Mahapitha (Amendment) Bill, 1979 (Introduction, Con sideration and Passing) .. **30 minutes.**

There will be no Mention or Calling Attention on the 19th March, 1979.

Tuesday, 20-3-79

(i) Demand No. 55 [310—Animal Husbandry

510—Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings)

710—Loans for Animal Husbandry]

(ii) Demand No. 56 (311—Dairy Development

511—Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings)

711—Loans for Dairy Development (Excluding Public Undertakings)
**1-30 hours.**

(iii) Demand No. 59 [314—Community Development (Panchayat)

363—Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Panchayat).

714—Loans for Community Development (Panchayat)] .. **3.30 hours.**

There will be no Oral Questions on the 20th March, 1979.

**মিঃ স্পিকার :** এখন আমি সংসদীয় বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়কে অনুষ্ঠান সূচি আনুষ্ঠানিকভাবে সভায় পেশ করতে অনুরোধ করছি।

**শ্রী ভবানী মুখার্জি :** স্যার, বিধানসভার কার্যউপদেষ্টা সমিতির ৩৭তম প্রতিবেদনে যে সুপারিশ করা হয়েছে তা গ্রহণের জন্য সভায় উপস্থিত করছি।

**মিঃ স্পিকার :** আমি ধরে নিচ্ছি যে এটা সভায় গৃহীত হল।

**শ্রী কমল সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বামফ্রন্ট সরকার মন্ত্রী সভায় আসীন হওয়ার পর থেকে পশ্চিমবঙ্গে শ্রম নীতির একটা বৈপ্লবিক পরিবর্তন নিয়ে এসেছে। সেইজন্য শ্রমিকরা এই সরকারের দীর্ঘ জীবন কামনা করছে। অথচ এখানে আজকে আলোচনায় বিরোধীপক্ষ যে বক্তব্য উপস্থিত করেছেন তাতে তার মধ্যে শ্রমিক সমস্যা সম্পর্কে কোনও জ্ঞান না থাকার ফলেই এমন সমস্ত কথা বললেন যে কথাটা মূলত এই দাঁড়াচ্ছে যে সরকারি নীতির বিরোধিতা করতে হবে বলেই তাঁরা এটা করলেন। একথা স্বীকার করব যে জনতা পার্টির নেতা হরিপদবাবু যেভাবে বললেন তাতে তাঁকে আমি বলব যে আমি এবং আমাদের পক্ষের অনেকেরই বিভিন্ন ত্রিদলীয় সম্মেলনে মালিকদের কথা শোনবার সুযোগ হয়েছে। বিড়লা, কানোরিয়া, বাজোরিয়া, চলৎরাম, ইত্যাদিরাও ওঁর চেয়ে ভালভাবে তাঁদের কথা বলতে পারেন না। যেমন হরিপদ বাবু বললেন। মুশকিল হচ্ছে ওঁরা শ্রমিকপক্ষকে

তাঁদের বিরোধীপক্ষ হিসাবে ধরে নেন। সেইজন্যই তাঁরা এইরকম ধরনের কথা বলেন। বাঙ্গালি বাঙ্গালি করে তাঁরা অন্য দেশ থেকে আগত শ্রমিকদের প্রতি উষ্মা প্রকাশ করেন। কিন্তু কখন এই কথা বলেন না পশ্চিমবাংলায় কেন কোনও বাঙ্গালি শিল্পপতি আর. এন. মুখার্জি, আলামোহন দাসের মতো হতে পারেন না। এইসব কথা তাঁরা না বলে শুধু বিহার, উত্তরপ্রদেশ ইত্যাদির জায়গা থেকে অবাঙ্গালি শ্রমিক কেন আসবে সেই কথাই বলেন। এর ফলে মূল সমস্যার কথা তাঁরা বলেন না। জনতাপার্টির যে শ্রম শিল্প নীতি তার বনিয়াদের কথা তাঁরা ভুলে যান। যেমন ধরুন ইণ্ডাস্ট্রিয়াল রিলেশনস বিল যেটা কেন্দ্রীয় সরকার আনলেন, যার দ্বারা সমস্ত গণতান্ত্রিক আন্দোলনের মূল উৎপাটন করতে তাঁরা চেয়েছিলেন, কিন্তু এর বিরুদ্ধে জনসংঘ, আই. এন. টি. ইউ. সি এবং সমস্ত বামপন্থী ট্রেড ইউনিয়নগুলি থেকে ৩ লক্ষ লোকের জমায়েত করে এর প্রতিবাদ করেছিলেন।

[5-00 – 5-10 P.M.]

এখন শুনছি সেটা বদলে দিয়ে সেই আগেকার জিনিসটাতেই ফিরে যাচ্ছে এসব তাঁরা কিছুই জানেন না, ফলে তাঁরা যেটা বলেন সেটা মূলত মালিকদের বক্তব্যকেই তাঁরা ঢাক বাজিয়ে যান। এখানে পাট শিল্পের কথা বলা হয়েছে। আমরা এটাকে পাট শিল্প বলিনা, চট শিল্প বলি, যেমন তুলা শিল্প বলি না বস্ত্র শিল্প বলি। পাট মাঠে হয়, সেটা যখন কলে আসে তা থেকে যেটা হয় সেটা চট, যাই হোক এই পাট শিল্পের শ্রমিকদের কথা আমরা নাকি চিন্তা করিনা। আমি তাঁদের বলি যখন চট শিল্পের শ্রমিকরা ধর্মঘট করেছিল সেই সময় চাষীর ঘরে পাট ছিল না, চটকলওয়ালার এজেন্টরা সমস্ত পাট কিনে নিয়ে তাদের ঘরে তুলেছিল সুতরাং সেইসব না জেনে তাঁরা ভুল কথা বলছেন কিম্বা জেনে অসত্য কথা বলছেন। আজকে সবচেয়ে যেসব বড় বড় শিল্পপতি তাদের মধ্যে লাল চরৎরামের জয় ইঞ্জিনিয়ারিং কেও শেষ পর্যন্ত মেনে নিয়ে কারখানা খুলে দিতে হল। এর কারণটা কি? কারণ হচ্ছে ভারত সরকারের সঙ্গে আলোচনা করে পশ্চিমবঙ্গ সরকার শেষ পর্যন্ত যখন ঠিক করলেন যে এটাকে অধিগ্রহণ করবেন তখনই তাঁরা তুলে দিলেন। কিন্তু লক আউট হবার সময় শ্রমিকরা যেখানে ছিলেন সেই অবস্থাতেই থাকলেন, তাদের একটা দাবিও মানলেন না, কনট্রাক্ট সিস্টেম বজায় রাখা হল এবং শ্রমিকদের যেকটা এ ছাড়াও দাবি ছিল তাও রয়ে গেল। আগের চুক্তি হল বেতন দুই দফায় দেবেন বলে তাঁরা মেনে নিলেন কিন্তু পরে তাঁরা সমস্ত কিছু প্রত্যাহার করলেন। ইঞ্জিনিয়ারিং শিল্পে সাড়ে তিন হাজারের মতো শ্রমিক যারা ধর্মঘটের ডাক দিয়েছিল মালিক তাদের দাবি আগে মেনে নেওয়ার ফলে সেই ধর্মঘট আর হল না। আজকে চট শিল্প এবং ইঞ্জিনিয়ারিং শিল্প যেখানে এসে দাঁড়িয়েছে তাতে ৪৭০ টাকা চট শিল্পে এবং ৫১০ টাকার মতো ইঞ্জিনিয়ারিং শিল্পে এই যে বেতন মান ঠিক হল এর দ্বারা সমস্ত অসংগঠিত শিল্প যেমন বিড়ি শিল্প ক্ষেত মজুর তাদের জীবনের মানও এর দ্বারা নির্ধারিত হবে। একথা যদি বুঝতে না পারেন তাহলে শিল্প নীতি নিয়ে যতই নাড়াচাড়া করুন না কেন, শ্রম নীতির নাম করে যাই বলুন না কেন আসলে ৫০ দিনের ধর্মঘটে চট কলের শ্রমিকরা যে কি পরিবর্তন শ্রম নীতিতে ঘটিয়েছে সেটা বুঝতে পারবেন না। তারা ভারতবর্ষের সমস্ত শ্রেণীর শ্রমিকের স্বার্থ রক্ষা করেছেন। চট কলের শ্রমিকরা যার বিরুদ্ধে লড়াই করেছিল সেটা হচ্ছে ইউরোপ, আমেরিকা, ফ্রান্স, বেলজিয়াম প্রভৃতি পুঁজিবাদী দেশগুলি তাদের শ্রমিকদের

উপর কাজের বোঝা বেশি পরিমাণে চাপিয়ে দিয়েছিল, তারা কম শ্রমিক দিয়ে বেশি উৎপাদন করিয়ে বেশি মুনাফা করতে চায়, আমাদের ভারতবর্ষে এমারজেন্সির সুযোগে ইন্দিরা গান্ধীর আশীর্বাদ পুষ্ট হয়ে মালিকরা এক সময় এই চট শিল্পে বেশি কাজের বোঝা চাপিয়ে দিয়েছিল। আগে চটকলে যেখানে ৪/৫ জন শ্রমিক যে কাজ করত সেই কাজ এখন ২/৩ জনকে দিয়ে মালিকরা করায়, তাদের উপর ওয়ার্ক লোড বাড়িয়ে দেয়। এই চট শিল্পে ধর্মঘটের ফলে এখন তাদের উপর সেই অতিরিক্ত কাজের বোঝা হটিয়ে দেওয়ার জন্য শ্রম মন্ত্রী যা বলবেন উভয় পক্ষ সেটা মেনে নেবেন এটা একটা ভয়ঙ্কর জিনিস। ভারতবর্ষের অন্যান্য প্রদেশে গুজরাটে, মহারাষ্ট্রে যেখানে শ্রমিক শ্রেণী লড়াই করে এই দাবি আদায় করতে পারেনি, যেখানে ওয়ার্ক লোড যেভাবে বেড়ে চলেছিল সেখানে ৫০ দিনের এই ধর্মঘটে পশ্চিমবঙ্গের শ্রমিকরা এই দাবি আদায় করে বিশ্বের শ্রমিকদের কাছে একটা নজির সৃষ্টি করেছেন। এটা মালিকরা জানে যে তারা কি দাবি আদায় করে নিয়েছে। সেজন্য তারা ১/২ সপ্তাহ নয়, ৫০ দিন ধরে লড়াই করেছে। সেই সময় সরকার নীরব দর্শক থেকেছেন কি আমাদের সমর্থন করেছেন সেটা বড় কথা নয়, যখন বিশ্বের বাজারে চটকলের মালিকদের বাজারের উচ্চ গতি ছিল সেই সময় তারা এই ধর্মঘট করার সিদ্ধান্ত নিয়েছিল। আজকে যাঁরা কাঁদছেন যে চট শিল্প ভীষণ মার খেয়ে গেল তা নয়, মার খায়নি, এটা আজকে বিশ্বের বাজারে প্রমাণিত হয়ে গেছে। কারণ, অনেকে বলছেন চটের বিকল্প সিন্থেটিক এসে গেছে, চট শিল্পের সর্বনাশ হয়ে যাবে, এটা ঠিক নয়, সিন্থেটিককে চটের বিকল্প হিসাবে ব্যবহার করা যায় না। সিন্থেটিক বা পলিথিন দিয়ে ওষুধ, কি বস্ত্র, কি কাপড় বাঁধলে সেটা নষ্ট হয়ে যায়। সেজন্য চটের বিকল্প নেই। আজকে চটের বাজারের সমস্যা নেই। আগে ৯ লক্ষ টন উৎপাদন হয়েছে, সেখানে এখন ভারতবর্ষে ১৩/১৪ ল'ক্ষ টন উৎপন্ন হচ্ছে। ভারতবর্ষ যখন যুক্ত ছিল সেই যুক্ত ভারতবর্ষে যে অবস্থা ছিল আজকে একক ভারতবর্ষে শুধুমাত্র বাংলাদেশ বাদ দিয়ে তার চেয়ে বেশি উৎপন্ন হচ্ছে এবং বাজার আছে। শুধু ভারতবর্ষের বাজার নয়, বাংলাদেশের বাজার হচ্ছে, পাকিস্তানের বাজার হচ্ছে, চিন, জাপান সেখানেও জুট তৈরি হচ্ছে। বিশ্বের বহু দেশে যেখানে জুট তৈরি হত না সেখানেও জুট শিল্প তৈরি হচ্ছে। আফ্রিকাতেও জুটের কারখানা খুলেছে। এইসব জিনিস না জেনে শুধুমাত্র চট কলের শ্রমিকরা দাবি আদায় করে নিয়েছে এই কথা বললে মালিক পক্ষকে সমর্থন করা হয়। সেজন্য চটকলের শ্রমিকরা যে ধর্মঘট করেছেন সেটা ঐতিহাসিক ধর্মঘট। তারা শুধু তাদের জন্য লড়াই করে নি, সারা বিশ্বের শ্রমিকদের হয়ে তারা লড়াই করেছে। জাপানে শ্রমিক আন্দোলনের কোনও খবর রাখেন না। সেখানকার শ্রমিকদের মার খাইয়ে তাদের রক্ত চুষে নিয়ে বিশ্বের বাজার নিচ্ছে। সেখানে ছোট ছোট শিল্পে মনোপলি ক্যাপিট্যালের ব্যবস্থা করছে, সেই ব্যবস্থা করতে গিয়ে সমস্ত জাপানের জনগণ হিমসিম খেয়ে যাচ্ছে। সমস্ত পুঁজিবাদী দেশ সে ওয়েস্ট জার্মানী হোক, ইংল্যাণ্ড হোক, ফ্রান্স হোক, আমেরিকা হোক, সমস্ত দেশে এই অবস্থা চলছে। কিন্তু সমাজতান্ত্রিক দেশ আশা করে একটা অর্থনৈতিক ভারসাম্য। আমি বিস্তারিতভাবে তার মধ্যে যেতে পারব না।

[5-10 – 5-20 P.M.]

কিন্তু আমি আপনাদের কাছে যে কথা বলছি সেটা হচ্ছে বামফ্রন্ট সরকারের শ্রম নীতি বুঝতে হলে স্বাধীনতার পরবর্তীকালে কংগ্রেসের একটানা স্বৈর শাসন যেটা ছিল তাকে বুঝতে

হবে। তখন কেন্দ্রে কংগ্রেস শাসন ছিল এবং রাজ্যেও কংগ্রেস শাসন ছিল। আমাদের পশ্চিমবাংলায় তখন ডাঃ রায়ের মতো শক্তিশালী মুখ্যমন্ত্রী ছিলেন যিনি বলেছিলেন রাজ্যের প্রতি অবিচার হচ্ছে। আজকে ভারতবর্ষে কোথাও জনতা সরকার, কোথাও কংগ্রেস সরকার, তামিলনাডুতে অন্য পার্টি এবং কেরালাতে দুটি পার্টির সরকার রয়েছে। কাজেই আজকে এই প্রশ্ন খুব প্রকট হয়ে উঠেছে যে, জনতা সরকার সমস্ত রাজ্যে সুবিচার করতে পারছে না। আমাদের অর্থনীতি যদি বুঝতে হয় তাহলে অন্যভাবে চিন্তা করতে হবে। আমরা দেখেছি কংগ্রেস রাজত্বে আমাদের দেশের ইঞ্জিনিয়ারিং শিল্প মার খেল। এর কারণ হচ্ছে রেলওয়ে ওয়াগনের অর্ডার এলনা এবং তার ফলে পশ্চিমবাংলার একটির পর একটি ইঞ্জিনিয়ারিং শিল্প ওই কংগ্রেস রাজত্বে শেষ হয়ে গেল। তাঁরা তখন বলেছিলেন ইঞ্জিনিয়ারিং শিল্প এখানে চলবেনা। আমরা তখন দেখেছি পশ্চিমবাংলা থেকে কারখানা অন্য জায়গায় সরে যেতে লাগল এবং সেটা আটকানো গেছে ১৯৬৯ সালে যুক্ত ফ্রন্ট সরকার আসার পর। অন্যান্য রাজ্যের শ্রমমন্ত্রীরা বলেছেন পশ্চিমবাংলায় শান্তি বেশি রয়েছে। হরিপদবাবু জিজ্ঞাসা করেছেন কোনও কোনও গুণ থাকলে সেটা গণতান্ত্রিক আন্দোলন হবে? চটকলে এই যে ধর্মঘট হল তাতে আপনারা দেখেছেন ১১টি ইউনিয়ন একত্র হয়ে আন্দোলন করেছে এবং কোথাও কোনও মালিক মার খায়নি এবং আমরা আমাদের দাবি আদায় করেছি। আমরা যে দাবি আদায় করেছি সেই দাবি কোনও পুঁজিপতি সমাজ ব্যবস্থায় সহজে দেয়না। আপনারা জানেন আমরা সেই দাবি আদায় করেছি। জনতা দলের সদস্যারা যখন উষ্মা প্রকাশ করেন তখন আমি অবাক হই। আপনারা সর্বদলীয় পার্টি, কাজেই আপনারা এখানে এক রকম, বিহারে অন্য রকম এরকমভাবে কেন চলেন? কিন্তু আপনারা একথা তো বলেন না যে পশ্চিমবাংলায় কোনও নূতন শিল্প এলনা। আপনারা শুধু বলেন যত দোষ নন্দ ঘোষ—অর্থাৎ শ্রমিকদের উপর সব দোষ চাপিয়ে দিচ্ছেন। অথচ কার্লমার্ক্স থেকে আরম্ভ করে বৃটিশ সাম্রাজ্যবাদ পর্যন্ত যত তদন্ত হয়েছে তাতে দেখা গেছে এখানকার শ্রমিকরা খুব দক্ষ শ্রমিক। আমি পাবলিক আণ্ডারটেকিং কমিটির একজন সদস্য এবং সেই হিসেবে আমি গুজরাটে গিয়েছিলাম। গুজরাট যে শিল্প নীতি চালাচ্ছে সেটা আমরা পশ্চিমবাংলায় কিন্তু চাইবনা। আমি দেখেছি সেখানে একজন কেমিস্ট-এর মাইনে ৩০ টাকা থেকে ১০০ টাকা। এটা কি আপনারা চাইবেন? কিন্তু গুজরাট এইভাবে চালাচ্ছে। তারা বোম্বের অধীনে ছিল কাজেই তারা মহারাষ্ট্রের সঙ্গে ব্যবসা করতে চায়না এবং এই নীতি নিয়ে চলছে। তারা শ্রমিকদের শোষণ করছে। আজকে সেন্ট্রাল বাজেট যেটা হয়েছে সেটা কি সাধারণ কৃষকের বাজেট? না, এটা হচ্ছে ধনী কৃষকের বাজেট, কুলাকদের বাজেট। কেন্দ্রীয় সরকারের বাজেটে যেভাবে কর আরোপ করা হয়েছে তাতে শিল্পের বিকাশ হতে পারেনা। সামান্য একটা দিয়াশালাইতে দেড়গুণ কর বৃদ্ধি হয়েছে। একমাত্র দেখছি রেলওয়ের মান্থলি টিকিটে কিছু ট্যাক্স কমেছে। কিন্তু এ সম্বন্ধে কংগ্রেস বা জনতা পার্টি কিছু বলেছেন না। হঠাৎ তাঁদের এমন একটা মিল হল যেটাকে অশুভ আঁতাত বলে মনে করি। নির্বাচনের সময়ে গণতন্ত্র রক্ষা একটি ফাণ্ডামেন্টাল বক্তব্য ছিল জনতা পার্টির সঙ্গে আমাদের। কিন্তু পশ্চিমবাংলায় এখন আপনারা কি চাইছেন? পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার যে অর্থনীতি চালাচ্ছেন সে অর্থনীতি থেকে আপনাদের নেতা শ্রী প্রফুল্লচন্দ্র সেন যে অর্থনীতি চালিয়ে ছিলেন তাতে আমরা দেখেছি ৮০টি কৃষক কলকাতার বুকে হত্যা হয়েছিল। সেটাই কি আপনারা ফিরিয়ে আনতে চান? ইন্দিরা গাধীর স্বৈরাচারীর রাজত্ব কি ফিরিয়ে

আনতে চান? আজকে কি আপনারা দেখেন নি বাঁকুড়ায় ৩ লক্ষ কৃষকের সম্মেলন হয়ে গেল। এটা কি একটা সাধারণ কথা। বাঁকুড়ায় কি ৩ লক্ষ লোক থাকে? সাধারণ মানুষের গতি কোনও দিকে সেটা আপনাদের বুঝতে হবে। এসপ্লানেড ইস্ট-এ ট্রাকের উপর উঠে বামফ্রন্ট সরকারকে গালাগালি দিচ্ছেন সেটা আপনারা দিন কিন্তু আপনারা কি পরিবর্তন করতে চান? আপনারা যে পরিবর্তন আনতে চান সেটা আপনারা মহারাষ্ট্রে এনেছেন।

**শ্রী শেখ ইমাজুদ্দিন ঃ** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার, মাননীয় সদস্য একটু আগে বললেন যে, কংগ্রেস এবং জনতার সঙ্গে অশুভ আঁতাত হয়েছে। আমি তাঁকে প্রশ্ন করতে চাই নির্বাচনের সময়ে আপনারা যে জনতার সঙ্গে আঁতাত করেছিলেন, সেটা কি অশুভ আঁতাত ছিল না?

**মিঃ স্পিকার ঃ** এটা কোনও পয়েন্ট অব অর্ডার হতে পারে না, আঁতাত শুভ হতে পারে এবং অশুভ হতে পারে।

**শ্রী কমল সরকার ঃ** স্যার, আমি জানতাম মাননীয় সদস্য একজন পুরানো সদস্য উনি যেভাবে বললেন তাতে ভালই করেছেন। এতে বোঝা গেল শুধু বিরোধিতা করতে হবে বলেই তিনি বলছেন। যাই হোক ১৯৬৯ সালে যে সরকার হয়েছিল তখন থেকেই পশ্চিমবাংলায় পরিবর্তন ঘটেছে এবং মাননীয় মন্ত্রী মহাশয় এখানে যে ফিরিস্তি দিলেন তাঁর বাজেটে সেটা বিশ্লেষণ করলে দেখা যাবে যে কি পরিবর্তন ঘটেছে। আজকে পশ্চিমবাংলায় যে পরিবর্তন ঘটেছে সেটা ভারতবর্ষের অন্য কোনও রাজ্যে হয় নি। আমাদের সরকার এই কথা বলে যে, আজকে ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে বিভিন্ন মতের সরকার প্রতিষ্ঠিত হয়েছে। তাতে যে যার নিজের মতে চলুক, একটা কমপিটিশন হোক তাতে বোঝা যাবে, তাতে সাধারণ মানুষ বিচার করতে পারবে যে, কোন নীতিটা ভাল। কিন্তু আপনারা যে পদ্ধতিতে চলেছেন তাতে আপনারা সকলে পিছিয়ে দিতে চাচ্ছেন। ঘড়ির কাঁটা ধরে ঝুলতে থাকলে আমরা জানি ঘড়ির কাঁটা এগিয়ে যাবে, রাত্রি হবে না, প্রভাত হবে না এইরকম তো হয় না। আপনারা যে পথে চলছেন তাতে শ্রমিকদের উপর যে অত্যাচার হয়েছে সেটাই আপনারা ফিরিয়ে আনতে চান, সেইজন্যই আমরা যে পথে চলছি, যে পথ নিচ্ছি আপনারা তার বিরোধিতা করছেন। যাই হোক আমি মাননীয় শ্রমমন্ত্রী মহাশয়কে এবং এই সরকারকে একটি কথা বলতে চাই যে এখন শিশু বৎসর চলছে। আমাদের রাজ্যে শিশু শ্রমিক রয়েছে এবং এই শিশু শ্রমিকদের প্রতি যত্ন নেওয়া দরকার। তাদের জীবনে আমরা কি পরিবর্তন আনতে পারি সেটা এই বাজেটে কিছু দেখছি না।

[5-20 – 5-30 P.M.]

কৃষকদের ক্ষেত্রে পঞ্চায়েতের মাধ্যমে এবং কৃষকদের ক্ষেত্রে যাঁরা বলছেন যে আমরা কৃষক সংগঠন করিনি তাঁরা কি জানেন না যে কৃষকসভা নামে একটা বিরাট ঘটনা আছে, সেই কৃষকসভার মধ্যেই ক্ষেত মজুররা, কৃষকসভার মধ্যেই কৃষি শ্রমিকরা তারা তার মধ্যে রয়েছে এবং তাঁদের দাবির জন্য লড়ছেন, কিন্তু সব চেয়ে বড় কথা এই যে ছোট ছোট শিশুরা রয়েছে, যে ছোট ছোট শিশুদের জন্য ২০ দশকে যে কমিশন হয়েছিল সেই হুইটলি

কমিশন থেকে আরম্ভ করে সেখানে দেখা গিয়েছে যে ৫ থেকে ১০ বৎসরের শিশুদের খাটানো হয়, যার সম্বন্ধে ফ্রেডারিক অ্যানজেলস একটা বই লিখে ছিলেন, শ্রমিক শ্রেণীর কনডিশন সেই অবস্থা সম্বন্ধে বর্ণনা করেছেন ১০০ বৎসর আগে, সেই অবস্থা হুইটলি কমিশন ২০ দশকে বর্ণনা করেছেন আজও তা আছে, আজও অনেক জায়গায়, রেস্তোরায়, অনেক বাড়িতে ৭-৮-১০ বৎসরের ছেলেরা কাজ করতে বাধ্য হচ্ছে এর পরিবর্তন ঘটানো দরকার। শুধু স্কুলেই দিলে তো হবেনা, স্কুলের সঙ্গে সঙ্গে খাওয়া, স্কুলের সঙ্গে তার কিছু থাকবার ব্যবস্থা এই সমস্তগুলি যদি না হয়, একটা মান পর্যন্ত, ১০ম মান পর্যন্ত বিনা পয়সায় স্কুল করবে, আপনাকে দেখতে হবে এই সব শ্রমিকদের ছেলেরা, কৃষকদের ছেলেরা তারা যাতে করে অন্যের দাসত্ব না করে অন্য জায়গায় গিয়ে নিজের আত্ম বিক্রয় না করে সেটা দেখতে হবে।আর নারী শ্রমিকদের ক্ষেত্রে আমরা যেটা দেখেছি সেটা চটকল সম্পর্কে বলতে পারি ১৯৫১ সালে ৩৩,৭৬৬ জন চটকলে নারী শ্রমিক ছিলেন, ১৯৫৯ সালে ৯৭৩৩ জন, আর ১৯৭৯ সালে ৩ হাজার মাত্র নারী শ্রমিক রয়ে গিয়েছে। এইভাবে অন্যান্য শিল্পে নারী শ্রমিকদের সংখ্যা ছিল ৬৬,২৫০ জন, সেখানে সেই সংখ্যা ১৯৭২ সালে কমে গেল ২৯,১৯৫। নারী শ্রমিকদের সংখ্যা কি নিদারুণভাবে কমে আসছে। এর প্রধান কারণ হচ্ছে প্রসূতি ভাতা। প্রসূতি ভাতা যেদিন থেকে আমাদের দেশে বলবৎ হল যাতে করে ঐ সময়টায় কাজ কর্ম না করলেও ভাতা দিতে হবে সেইজন্য এর থেকে রেহাই পাওয়ার জন্য এই ব্যবস্থা করা হয়েছে। আমার বক্তব্য আর দীর্ঘ করতে চাইনা, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এটা সতর্ক করে দিচ্ছি। যাই হোক শ্রমমন্ত্রী মহাশয় যে বাজেট এখানে উপস্থিত করেছেন সেই বাজেটের উপর একজন আক্ষেপ করে বলেছেন যে এতে ভবিষ্যতের কোনও চিত্র নেই। এটা কি শিল্প বাজেট যে ভবিষ্যতের চিত্র থাকবে? এখানে যে আক্রমণ হচ্ছে শ্রমিকদের উপর এটাকে আমরা প্রতিরোধ করতে পেরেছি, এই আক্রমণের বিরুদ্ধে শ্রমিকরা লড়ছে সেই লড়াই-এর পথে আমাদের বামফ্রন্ট সরকার রয়েছে এই কথাই ঘোষণা করা হয়েছে এই বাজেটের মধ্যে। এই বাজেটের মধ্যে দিয়ে আমরা সতর্ক করে দিয়েছি পুঁজিপতিদের যে তোমরা শ্রমিকদের প্রতি যদি সঠিক ব্যবহার না কর তাহলে বামফ্রন্টের পক্ষ থেকে বিরোধী দলকে বলছি যে আপনারা সমস্ত অবস্থাটা বুঝুন এদের পিছনের দিকে টেনে নিয়ে যাওয়ার চেষ্টা করবেন না, কারণ ইতিহাস আপনাদের পক্ষে যাবে না, যেতে পারেনা, শুধু এই কাজটা আপনারা করেন। এখনও সময় আছে আপনারা বিচার করুন। এই কথা বলে আমি এই বাজেটকে সম্পূর্ণরূপে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় স্পিকার, স্যার, আমি আপনার মারফত শ্রমমন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন সেই বাজেট সমর্থন করতে গিয়ে কয়েকটি কথা বলতে চাই। ১৯৭৭ সালে বলছেন ৫২১৮টি শিল্প বিরোধ মীমাংসা করেছেন কনসিলিয়েশন মেশিনারির মাধ্যমে এবং ১৯৭৮ সালে ১০৬৫৯টির মধ্যে ৬৪০০টি শিল্প বিরোধ কনসিলিয়েশন মেশিনারির মাধ্যমে মীমাংসা করেছেন। ১৯৭৭ সালে ৫৫৯টি এবং ১৯৭৮ সালে ৫৭৬টি কেস রিপোর্টেড ফর অ্যাডজুডিকেশন পাঠিয়েছেন। বন্ধ কারখানা খোলার ফিরিস্তি দিয়েছেন। আমি খুব গভীরভাবে বিরোধী দলের বক্তব্য শুনছিলাম, শুনছিলাম কংগ্রেস (আই), কংগ্রেস (আর) ও জনতা দলের বক্তব্য, ভাবছিলাম অন্তত কংগ্রেসের স্বভাবত জানা উচিত ছিল যে শ্রম আইনটা হচ্ছে

কেন্দ্রীয় আইন, আমাদের রাজ্য সরকারের এখানে খুব সীমাবদ্ধ এক্তিয়ার।

পশ্চিমবঙ্গে যখন বামফ্রন্ট সরকার গঠিত হল তখন শ্রমিকরা সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে সুযোগ সুবিধার জন্য লড়াইয়ের ময়দানে অবতীর্ণ হল, তখনই এদের গাত্রদাহ শুরু হল। আমরা জরুরি অবস্থায় দেখেছি চটকল ধর্মঘটের সময় কিভাবে পুলিশ মিসা ডি আই প্রয়োগ করে শ্রমিকদের গ্রেপ্তার করেছিল এবং সেই ধর্মঘট ভাঙবার চেষ্টা হয়েছিল। পরবর্তীকালে দেখলাম যখন ঐতিহাসিক আন্দোলন শুরু হল, ধর্মঘট হল, পুলিশ তাতে ইন্টারফিয়ার করেনি, কোনও কারখানার গেটেই পুলিশ দেখা যায়নি। আমি এই কথা বলছি এই জন্য যে বামফ্রন্ট সরকার শ্রমিকের সংগ্রামী হাতিয়ার, শ্রমিকশ্রেণীর বন্ধু, এটা কাজের মধ্য দিয়ে প্রমাণ করা হয়েছে। সংগঠিত শিল্প চটকল ইঞ্জিনিয়ারিং শিল্প, এখানে শ্রমিকরা মালিককে চুক্তি আসতে বাধ্য করেছে। চটকলগুলি ৮টি পরিবার অধিকার করে রেখেছে। ভারতবর্ষের সব চেয়ে বড় পুজিপতির স্বার্থে এতক্ষণ ধরে বক্তৃতা করে গেলেন হরিপদবাবু, তিনি শ্রম আন্দোলন সম্বন্ধে বলছিলেন কিন্তু শুনে মনে হল তাঁর গোটা বক্তৃতাটাই বুঝি মালিকদের পক্ষে চলে গেছে। আমরা চটকল মালিকদের দ্বিতীয় আঘাত দিয়েছি—কাজের বোঝার ব্যাপারে। জরুরি অবস্থায় ইন্দিরা গান্ধী কাজের বোঝা বাড়িয়েছিলেন, আমরা সেই বোঝা কমিয়েছি, আমরা স্পট কমিটি করেছি। গ্রেড অ্যাণ্ড স্কেল ব্যাপারে ওঁরা রাজি ছিলেন না, কিন্তু বাধ্য হয়েছেন আন্দোলনের চাপে। তারপর বেকারির প্রশ্নে যদি আসি তাহলে এটা বামফ্রন্ট সরকারের জন্য হয়নি। এই বামফ্রন্ট সরকার এসেছেন মাত্র দু' বছর হয়েছে। আন্তর্জাতিকভাবে যদি তুলনা করি তাহলে দেখব—১৯৫৮ সালে আমেরিকায় ৪৭ লক্ষ বেকার ছিল, ১৯৭৬ সালে সেটা দাঁড়িয়েছে ৯৭ লক্ষে। ১৯৬৬-৬৭ সালে যে বেকারের সংখ্যা ছিল, ১৯৭৫-৭৬ সালে সেই সংখ্যা ৩৫ শতাংশ বেড়ে গেছে। জাপানে বর্তমানে বেকার আছে ৪০ লক্ষ। যদি ভারতবর্ষের দিকে তাকাই তাহলে দেখব ১৯৭৩-৭৪ সালে বেকার ছিল ১ কোটির উপর, গ্রামীণ বেকার ধরে। তারপর ১৯৭৩-৭৪ সালে প্রচণ্ড মূল্য বৃদ্ধি হয়েছে এবং তাতে ভারতবর্ষের স্থান ছিল প্রথম! ১৯৭৪-৭৫ সালে সেটা আবার আরও ৫০ ভাগ বেড়ে গেল এবং তীব্র অর্থনৈতিক সঙ্কট যখন দেখা দিল তখন ইন্দিরাগান্ধী নিজে বাঁচবার জন্য জরুরি অবস্থা জারি করলেন। তার ফলে ভারতবর্ষের ৫ লক্ষ শ্রমিক কর্মচারির ছাঁটাই হল সি ডি এস-এর নামে টাকা কাটা হল, তাদের বোনাস কমিয়ে দেওয়া হল, যার ফলে মালিকদের পকেটে প্রায় ১০০ কোটি টাকা চলে গেল এবং মালিকরা শ্রমিকদের পকেট কেটে নিয়ে গেল প্রায় হাজার কোটি টাকা। জরুরি অবস্থায় পড়ে আমাদের দেশের ২০ ভাগ মানুষ দারিদ্র্য সীমার নিচে চলে গেল। ওঁরা বলছেন চটকল ধর্মঘটের ফলে আন্তর্জাতিক বাজার হারিয়েছে, মার্কেট হারিয়ে গেছে। এই চটকলের ৬৭ ভাগ হচ্ছে হোম কন্‌জামশস। পাট কাকে বলে চট কাকে বলে ওঁরা তার কিছু জানেননা, অথচ এখানে বক্তৃতা ঝেড়ে দিলেন। ওঁদের জানা উচিত কেন্দ্রে যে জনতা সরকার আছেন তাঁরা একচেটিয়া পুঁজিপতির পক্ষে কাজ করছেন। পৃথিবীতে শিল্পোন্নত দেশের কথা যদি আলোচনা করি তাহলে ভারতবর্ষের স্থান হচ্ছে ১০ম এবং খাদ্যোৎপাদনের কথা যদি আলোচনা করি তবে ভারতবর্ষ হচ্ছে ৪র্থ, এটা হচ্ছে ওয়ারল্ড ব্যাঙ্কের রিপোর্ট। আমরা দেখছি ভারতবর্ষ টায়ার টিউব অটোমোবাইল এবং হ্যাণ্ড ট্রলি তৈরি করে, অথচ ভারতবর্ষে গ্রামীণ বেকার এখন প্রায় এক কোটি। এই যে বেকারি পশ্চিমবঙ্গ এই সরকারের জন্য

হয়নি। দীর্ঘ ৩০ বছরের কংগ্রেসি অপশাসনের একচেটিয়া পুজিপতিদের দালালির ফলশ্রুতি স্বরূপ আজকে এই অবস্থা হয়েছে। তাই মাননীয় বিরোধী দলের সদস্যরা বললেন ১৯৭৯-৮০ সালের সম্বন্ধে কোনও বক্তব্য নাই। আমি জিজ্ঞাসা করি এটা কি কমার্স অ্যাণ্ড ইণ্ডাস্ট্রিজ ডিপার্টমেন্ট, না কি কটেজ অ্যাণ্ড স্মল স্কেল ইণ্ডাস্ট্রিজ ডিপার্টমেন্ট যে পরিকল্পনা পেশ করবেন?

[5-30 – 5-40 P.M.]

নিশ্চয় আমরা একথা বলি বিড়িশিল্পে তাদের জন্য যে নিম্নতম মজুরি হল কিন্তু বাস্তব ক্ষেত্রে দেখা যাচ্ছে সেটা ইমপ্লিমেন্ট করা যাচ্ছে না। আমরা ক্ষেতমজুরদের জন্য নিম্নতম মজুরি চালু করলাম। আমরা পশ্চিমবাংলায় ৩শোর মতো ইন্সপেক্টার নিয়োগ করলাম। কিন্তু সেই ইন্সপেক্টারদের কাজকে সুসংহত করতে হলে তারজন্য একটা আলাদা ডাইরেক্টরেট দরকার। একজন মাত্র এ. এল. সির হাতে এত বড় একটা কাজ, এগ্রিকালচারাল ওয়ার্কার্স যারা সারা রাজ্যে ব্যাপকতরভাবে ছড়িয়ে আছে তাদের কাজ সুসম্পন্ন হতে পারে বলে আমি মনে করি না। এই ক্ষেত মজুরেরা স্প্রেড অল ওভার দি স্টেট। আমি মনে করি এইটা সুসংহত করার জন্য একজন অ্যাডিশনাল লেবার কমিশনারের হাতে এটা দেওয়া দরকার। তারপর আমরা জানি ছোট ইঞ্জিনিয়ারিং শিল্পে ডি. আই. আরের মাধ্যমে নূন্যতম মজুরি করা হয়েছিল। আমরা দেখেছি, অধিকাংশ ক্ষেত্রে তা ইমপ্লিমেন্ট হয় নি। সেগুলো ইমপ্লিমেন্ট করতে গেলে আমাদের আরও অধিক পরিমাণে নজর দেওয়া দরকার। তারপর যেটা সবচেয়ে বড় সেটা হল পশ্চিমবাংলায় বেকার বাহিনী। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের জন্য যে কমপালসারি নোটিফিকেশন অফ ভ্যাকানসি অ্যাক্ট আছে সেইটা অনুযায়ী নিয়োগ করতে গেলে চাকুরির সংখ্যা কর্মসংস্থান ক্ষেত্রে নিয়োগকর্তা জানাতে বাধ্য। কিন্তু কর্মসংস্থান কেন্দ্র থেকে প্রেরিত তালিকা হতে শূন্য পদে লোক নিয়োগ করতে হবে—এমন কোনও বাধ্যবাধকতা নেই। ফলে নিয়োগকর্তারা বাইরে থেকে লোক নিয়োগ করে। এই যে ত্রুটি আছে সেটা দূর করে কর্মসংস্থান কেন্দ্র কর্তৃক প্রেরিত তালিকা হইতে শূণ্য পদে লোক নিয়োগ আবশ্যক করতে হবে এবং এই এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ সম্বন্ধে কিছু বলতে চাই। যদিও আমাদের শ্রমমন্ত্রী যে তথ্য পেশ করেছেন তাতে বলেছেন যে আগে ছিল ১৩ লক্ষ এবং এখন ১৭ লক্ষ বেড়েছে রেজিস্ট্রিকৃত বেকার। কিন্তু তার বাইরেও গ্রামীণ বেকার, অর্ধবেকার আছে তারা এমপ্লয়মেন্টে এক্সচেঞ্জে রেজিস্ট্রি করায়নি। তাদের সংখ্যা প্রায় ৪০ লক্ষ। সেই বিরাট বিপুল বেকার বাহিনী আজকে পশ্চিমবাংলায় বিস্ফোরণের মুখে দাঁড়িয়েছে। তাদের যাতে নিয়োগ করা যায় সেজন্য কমপালসারি নোটিফিকেশন অফ ভ্যাকানসিস অ্যাক্ট এটা সংশোধন করা দরকার। শুধু তাই নয়, সেলফ-এম্পলয়মেন্ট অফ কোঁ-অর্ডিনেশন সেল করা দরকার এবং বিভিন্ন বিভাগের সহিত সোসাইটিগুলোর মধ্যে সমন্বয় সাধনের জন্য একটা সেল করা দরকার। কারণ পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার বেকার সমস্যার সমাধান সীমিত ক্ষমতার মধ্যে করতে চায় এবং করতে গেলে একটা বৈজ্ঞানিক বিশ্লেষণ থাকার দরকার এবং সেটা শ্রমমন্ত্রীর বক্তব্যের মধ্যে শুনতে পাই নি। সেইজন্য তাঁর কাছে কতকগুলো সাজেশন্স রাখব। সেলফ এমপ্লয়মেন্ট কো-অর্ডিনেশন সেলের অভাবে উৎসাহী বেকার যুবক বিভিন্ন দপ্তরে ঘোরাঘুরি করে তারা হতাশ হয়ে ফিরে আসছে। সেইজন্য সেলফ এমপ্লয়মেন্ট কো-অর্ডিনেশন সেল করার প্রয়োজন আছে বলে আমি মনে করি। কর্মসংস্থান কেন্দ্রগুলিকে নিযুক্ত প্রকল্পগুলি রূপায়ণের দায়িত্ব বা স্থান গ্রহণ করতে হবে।

প্রত্যেকটি যুবক-যুবতীকে স্বয়ং নিযুক্তি প্রকল্পগুলি সম্পর্কে উৎসাহিত করতে হবে। এইটাকে বামফ্রন্ট সরকারের বহুমুখি কর্মসূচির আওতাভুক্ত করতে হবে।

পরিশেষে আমি বলব, ২৪/২৫টা ইণ্ডাস্ট্রির মিনিমাম ওয়েজেস ঠিক হওয়া সত্ত্বেও আমরা কি দেখেছি, সেগুলো রূপায়িত হচ্ছে না। রূপায়ণ করতে গেলে যে পরিমাণ ম্যান পাওয়ার দরকার, যে পরিমাণ ডিসেনট্রিলাইজেশন হওয়া দরকার সেটা হচ্ছে না। কারণ ওই একই। বিকেন্দ্রীকরণ করতে গেলে কি রকম হয় সেটা চীফ ইন্সপেক্টর অফ শপ্‌স অ্যাণ্ড এস্টাবিলিশমেন্টের ক্ষেত্রে আমরা দেখেছি। যখন আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী বলছেন ডিসেনট্রিলাইজেশনের কথা, তখন কিন্তু এক্ষেত্রে কনসেনট্রেশন হচ্ছে লেবার কমিশনারের হাতে। ফল হচ্ছে, কাজগুলো সুষ্ঠুভাবে হচ্ছে না। সেই রকমভাবে বিড়ি শ্রমিকদের ক্ষেত্রে নিম্নতম মজুরি কার্যকরি হচ্ছে না। পাওয়ারলুমের ক্ষেত্রে আপনারা দেখেছেন প্রায় ৫০ হাজার শ্রমিক আগামী ১২ই মার্চ থেকে ধর্মঘটের পথে পা বাড়াচ্ছেন।

তারপরে দেখছি সূতা শিল্পের মালিকরা বড় বড় পুঁজিপতিরা বলছেন আমরা ১৫ টাকা করে দিতে রাজি আছি। কিন্তু তার সাথে কাজের লোড আরও বাড়াবার কথা বলছে। আমরা এমনিতেই বলছি জরুরি অবস্থায় কাজের বোঝা বেড়ে গিয়েছিল, সেই বোঝা কমাতে হবে। ঠিক সেই সময় মালিকরা চাপ দিচ্ছেন কাজের বোঝা বাড়ার কথা ভাবতে হবে, তবেই আমরা ১৫ টাকা দেব, এই হচ্ছে কণ্ডিশন। আমাদের শ্রমমন্ত্রী যে সাজেশন দিয়েছিলেন মানে নি। আবার আগামী সোমবার মিটিং ডেকেছেন, ১৪ তারিখে মিটিং ডেকেছেন, কি হবে জানি না। একচেটিয়া পুঁজিপতিরা লড়াই-এর ভাষা বোঝে, স্ট্রাইকের ভাষা বোঝে—চটকল মালিকদের যেমন পশ্চিমবাংলার চটশিল্পে নিযুক্ত শ্রমিকরা তাদের লড়াই-এর মধ্য দিয়ে বোঝাতে পেরেছিল ঠিক তেমনি ভাবে সূতা শিল্পে নিযুক্ত শ্রমিকরা তাদের লড়াই-এর মধ্য দিয়ে এই মালিকদের বুঝিয়ে দিক—পরিশেষে আমি এই কথা বলব মাননীয় শ্রমমন্ত্রী পশ্চিমবাংলায় দীর্ঘদিন শ্রমিক আন্দোলনের মধ্যে ছিলেন। আমাদের দেশে শ্রমিকদের জন্য একটা ই. এস. আই. প্রকল্প আছে এবং এই ই. এস. আই. প্রকল্পে নানা রকম দুর্নীতি রয়েছে। গরিব শ্রমিকরা প্রকৃত পক্ষে ঘুস না দিলে কিছুই পায় না, এই বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হবার পরেও। ওরা ৩০ বছরে এই অভ্যাস ত্যাগ করতে পারে নাই এবং এখনও ঘুস বন্ধ হয়নি। ই. এস. আই. শ্রমিকরা মেডিক্যাল লিভ-এর টাকা নিতে গেলে ঐ দপ্তরের বাবু যারা আছে তাদের দক্ষিণা না দিলে পয়সা পায় না। ইন্দিরা কংগ্রেসের বন্ধুরা তো একটু আগে চিৎকার করছিলেন ঘুস নেওয়ার ব্যাপারে—এই অভ্যাস তো আপনারাই করিয়ে গেছেন। তাই আমি মাননীয় শ্রমমন্ত্রীকে বলব সাডেন ভিজিট দিয়ে কোথায় কোন কোন ই. এস. আই. অফিসে শ্রমিকরা লিভের জন্য যে দরখাস্ত করেছিল সেটা কতদিন পড়ে আছে এবং মাসের পর মাস আবেদন করা সত্ত্বেও শ্রমিকরা ছুটির পয়সা কেন পাচ্ছেন না দীর্ঘদিন ধরে সেটা জানার পর কঠোর হস্তে দুর্নীতি দমন করার জন্য অনুরোধ করছি। সেই সঙ্গে সঙ্গে আর একটি কথা বলব আপনার এই ডিপার্টমেন্ট গিয়ারআপ করতে গেলে ডিসেন্ট্রালাইজেসান হওয়া প্রয়োজন বলে আমি মনে করি। আপনাকে আমি বিশেষ করে এগ্রিকালচারাল সেক্টারে নজর দিতে বলব। ক্ষেত মজুরদের জন্য ৩০০ বা তার উর্দ্ধে যে ইন্সপেক্টার নিয়োগ করেছেন—এই ব্যাপারে একটা পৃথক এগ্রিকালচারাল ইন্সপেক্টর ডাইরেক্টরেট হওয়া উচিত বলে আমি মনে করি। এই কথা বলে

মাননীয় শ্রমমন্ত্রী যে বাজেট পেশ করেছেন সেই বাজেটকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নিখিল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় শ্রমমন্ত্রী শ্রম খাতে যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন আমি তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শুরু করছি। আমি বিরোধী পক্ষের বক্তৃতা খুব বেশি শুনিনি। হরিপদবাবুর প্রথম-দিকের বক্তৃতার খানিকটা অংশ আমি শুনে গিয়েছিলাম। তিনি আক্ষেপ করে বলেছেন আমাদের শ্রমনীতি কি সেটা নাকি বলা হয় নি। আমি তাকে বলব ৩৩ নং প্যারায় পশ্চিমবঙ্গ সরকারের শ্রমনীতি কি সেটা পরিষ্কার বলা আছে। সেখানে বলা হচ্ছে, "পরিশেষে আমি এই কথাই বলতে চাই যে, শ্রমিক শ্রেণীকে নানাবিধ সুযোগ সুবিধা প্রদানের উদ্দেশ্যে রাজ্যের সীমিত সামর্থের মধ্যে যতখানি সম্ভব, যথোপযুক্ত ব্যবস্থাদি সরকার গ্রহণ করেছেন। এইখানে বাংলাটা একটু ভুল আছে ইংরাজিটা ঠিক আছে। এই সমস্ত ব্যবস্থাদির মাধ্যমে সরকার এ রাজ্যের শ্রমিকশ্রেণীকে তাদের উপযুক্ত ভূমিকা পালনের ব্যাপারে উদ্যোগ গ্রহণ করেছেন। কেবলমাত্র তাদের আর্থিক অবস্থার উন্নতি বিধানের জন্যই নয়, শ্রমজীবী জনগণের সামাজিক এবং অর্থনৈতিক জীবনে রূপান্তর ঘটানোর চূড়ান্ত লক্ষ্য অর্জনের পথে বামফ্রন্ট সরকার শ্রমিক আন্দোলনের প্রতি সর্বদা সক্রিয় সাহায্য ও সহযোগিতার হস্ত প্রসারিত করবেন।" বামফ্রন্ট সরকারের শ্রমনীতি কি, এই গুটি কয়েক লাইনের মধ্যে সেটা বলা হয়েছে। আমাদের মন্ত্রী মহাশয় বলেছেন আমরা এমন একটা অর্থনৈতিক ব্যবস্থার মধ্যে বাস করছি যে অর্থনৈতিক ব্যবস্থা হচ্ছে মুনাফা ভিত্তিক, উৎপাদন ব্যক্তিগত মালিকানা পুঁজি ভিত্তিক নিয়ন্ত্রিত। ব্যক্তিগত মালিকানায় পুঁজি নিয়ন্ত্রণ এবং যেখানে মুনাফা ভিত্তিক উৎপাদন সেখানে মালিক শ্রেণীর মূল স্বার্থ থাকবেই। তাদের চরম লক্ষ্যই হচ্ছে শ্রমিকদের কত কম টাকা দিয়ে তাদের কাছ থেকে কত বেশি কাজ করিয়ে নেওয়া যায়।

[5-40 – 5-50 P.M.]

এই হচ্ছে মালিক শ্রেণীর স্বার্থ যে কত কম টাকা দিয়ে কত বেশি কাজ তাদের কাছ থেকে নেওয়া যায়। আর শ্রমিকদের স্বার্থ কি? শ্রমিকদের স্বার্থ হচ্ছে, আমার উপর মালিক যে কাজের বোঝা চাপাতে চেষ্টা করছে সেটা কতটা আমি লাঘব করতে পারি এবং সেই বোঝা লাঘবের সংগ্রাম ধীরে ধীরে এই ব্যবস্থার পরিবর্তনের দিকে যাবে, এই হচ্ছে মূল কথা। এখন যে সরকার থাকে সেই সরকারকে এক পক্ষ নিতে হবে—দুপক্ষ নেওয়া যায় না। হরিপদবাবু ভাল সার্টিফিকেট দিয়েছেন, আমাদের তা স্বীকার করতে লজ্জা নেই, যারজন্য হরিপদবাবু দুঃখ করেছেন যে আমাদের সরকার কেবলমাত্র শ্রমিক শ্রেণীকে সাহায্য করবার চেষ্টা করছে। সেটাই তো সরকারের ঘোষিত নীতি। সরকার মালিকপক্ষকে সাহায্য করবার জন্য দাঁড়ান নি। মালিকপক্ষ এই অর্থনৈতিক ব্যবস্থায় শ্রমিকদের শোষণ করছে, কাজের ভার তাদের উপর চাপাচ্ছে, তাদের মজুরি সঙ্কোচনের চেষ্টা করছে, আর আমাদের সরকার চেষ্টা করছে এই অর্থনৈতিক ব্যবস্থার মধ্যে মালিকদের যে অপচেষ্টার মধ্যে শ্রমিকরা দাঁড়িয়ে আছে তা থেকে শ্রমিক শ্রেণীকে কতটা মুক্ত রাখা যায়। এটাই হচ্ছে আমাদের নীতি। শ্রমিকদের পক্ষে থাকার জন্য উনি আমাদের যে গালাগালি করেছেন সেই গালাগালি আমরা গ্রহণ

রতে রাজি আছি। আমি জানিনা হরিপদবাবু যে কথা বলেছেন সেটাই জনতা সরকারের মনীতি কিনা। আপনারা জানেন, শ্রমনীতি ব্যাপারে কেন্দ্রের ভূমিকা অনেক খানি আছে। কন্দ্রের যে শ্রমনীতি সেই শ্রমনীতি রাজ্যের শ্রমনীতিকে প্রভাবান্বিত না করলেও শ্রমিকদের বস্থাকে প্রভাবান্বিত করে। কেন্দ্রের শ্রমনীতিতে আমরা কি দেখছি? আমি বেশি দূরে যাব া, দুটি কথা বলব। ভুতলিঙ্গম কমিটি বলে একটি কমিটি হয়েছিল এবং সেই কমিটি একটি পারিশও করেছিলেন। তাতে কি বলা হল? বলা হল, মাহিনা ১০০ টাকা ন্যূনতম হওয়া চিত এবং তারপর চেষ্টা চরিত্র করে ১৫০ টাকায় যাওয়া উচিত। চোখের জল ফেললেন ামের গরিব কৃষকদের জন্য এবং বললেন যে ভারতবর্ষে এইরকম একটা বিশ্রী অবস্থায় াহিনা এত হওয়া উচিত নয়। যারা বেশি মাহিনা পাচ্ছেন তারা এখন দাঁড়িয়ে থাকুন, তাদের াহিনা বাড়বে না, ১০০ থেকে শুরু হোক, ধীরে ধীরে সবাই যখন তাদের কাছে গিয়ে পাঁছাবে তখন তাদের মাহিনা বাড়তে পারে কিনা সেটা দেখা যাবে। দ্বিতীয়ত বোনাস বা াহিনা বাড়া উৎপাদন এবং মুনাফার সঙ্গে যুক্ত করবার চেষ্টা করলেন। অর্থাৎ মাহিনা বাড়বে কনা তা উৎপাদন এবং মুনাফার সঙ্গে যুক্ত হবে এবং বোনাস কি হবে না হবে সেটা নাফার সঙ্গে যুক্ত হবে। বোনাস যে বিলম্বিত বেতন, যেটা প্রথম জনতা সরকার এসে াষণা করেছিলেন সেটা যে কোথায় চলে গেল আমরা জানি না। রেল শ্রমিকরা আজও সেই বানাস পায়নি। সেই রিপোর্টের ব্যাপারে প্রতিবাদ উঠেছে কিন্তু সেই রিপোর্ট এখনও প্রত্যাখাত য় নি, আছে, জানি না কি হবে। তারপর শিল্প সম্পর্কিত বিল—শ্রমিক মালিকের শিল্পে কি ম্পর্ক হবে তা পার্লামেন্টে এল। ইন্দিরা সরকারের আমলে সুখময় চক্রবর্তীর যে কমিশন া শ্রমিকদের গলা কাটার জন্য তৈরি হয়েছিল এই ইণ্ডাস্ট্রিয়াল রিলেশন বিল তা ছাড়া আর কছু নয় তাতে কি আছে? তাতে ধর্মঘট করার অধিকার কেড়ে নেওয়া হয়েছিল। হরিপদবাবু ললেন যে ধর্মঘট করলে কাজের ক্ষতি হয়, উৎপাদন কমে যায়, দেশের ক্ষতি হয়—ভাল গল সব কথা বললেন, এইসব কথা মালিকদের মুখেই শোভা পায়। কিন্তু সেখানে শ্রমিকদের াহিনা কম দিলে, শ্রমিকদের ছাঁটাই করলে যে দেশের ক্ষতি হয় তাতে ওদের এতটুকু বেদনা বাধ নেই। শ্রমিকদের যখন ছাঁটাই করবে, তাদের উপর কাজের বোঝা চাপিয়ে দেবে সেখানে কানও আইন নেই যাতে মালিকদের বাধ্য করতে পারা যায় যে তুমি ছাঁটাই করতে পারবে া, কাজের বোঝা বাড়াতে পারবে না। এমন কোনও আইন নেই যাতে মালিকদের বাধ্য করতে পারা যায় যে মাহিনা বাড়াতে তুমি বাধ্য হবে। তাহলে এই যেখানে অবস্থা সেখানে থটা কি বলতে পারেন? সেখানে শ্রমিকদের একটি মাত্র পথই আছে সেটা হচ্ছে শ্রমিকদের ংঘবদ্ধ লড়াই, এ ছাড়া আর কোনও পথ নেই। কিন্তু সেই অধিকারটুকুও হরিপদবাবুরা কড়ে নিতে চান শ্রমিকদের হাত থেকে। আর তা কেড়ে নিতে গিয়ে তারা মালিকদের মুখের থাই বলেন যে উৎপাদনের ক্ষতি হবে, দেশের সর্বনাশ হয়ে যাবে। আমি হরিপদবাবুকে খুব ংক্ষেপে একটি ফিরিস্তি দেব। ১০ বছর আগে ১৯৬৮ সালে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে রেজিস্ট্রিভুক্ত বকারের সংখ্যা ছিল ৫১ লক্ষ সেটা বেড়ে ১৯৭৮ সালে হয়েছে ১২১ লক্ষ। এত রেজিস্ট্রিভুক্ত বকার বেড়েছে। ওরা হয়ত বলবেন, কংগ্রেস দায়ী। ঠিক আছে, কংগ্রেস দায়ী। মোরারজী দশাই যতদিন থেকে জনতা সরকারে বসেছেন, তিনি বসে ঘোষণা করেছিলেন যে ১০ ছরের মধ্যে বেকারত্ব দূর করে দেবেন। কিন্তু তাঁর ২ বছর রাজত্বে রেজিস্টার্ড বেকারের ংখ্যা ১০ লক্ষ বেড়েছে। এটা আমার কথা নয়, এটা সরকারি হিসাবের কথা এবং এটা

হতে বাধ্য। আমাদের মাননীয় মন্ত্রী মহাশয়ের সংক্ষিপ্তভাবে ১২ নম্বর প্যারাগ্রাফে এটা সুন্দর ভাবে বলেছেন। আমাদের প্রবলেম কি? আমাদের প্রবলেম হচ্ছে প্রকৃত আয় জিনিসের দাম বাড়িয়ে কমিয়ে দেওয়া হয়েছে এবং আমার কাজের ক্ষেত্রকে সংকুচিত করা হচ্ছে এবং কাজ বেশি করে আমাদের ঘাড়ে চাপানো হচ্ছে। এটা হচ্ছে আমাদের প্রবলেম, এটা আমাদের রেজিস্ট করতে হচ্ছে। এই যে অর্থনৈতিক এমন একটা অবস্থা যেটা সঙ্কটগ্রস্ত এবং সেই যে কাজের বোঝা, সেই বোঝা নামাবার যে চেষ্টা, যে লড়াই তাতে সরকার থাকছে শ্রমিকের পাশে। এটা কি অন্যায়? এটা কি অপরাধ? এটাই তো আমাদের নীতি। এর জন্য আমরা এতটুকু লজ্জা বোধ করিনা। আমাদের মাননীয় শ্রমমন্ত্রী মহাশয় এটাই ঘোষণা করেছেন। আমি তাঁকে আমার অন্তরের অন্তঃস্থল থেকে অভিনন্দন জানাচ্ছি। এটাই হচ্ছে বাস্তব এবং এটাই শ্রমনীতি হওয়া উচিত। এটা ব্যাখ্যা করে বোঝানো যায়না। আমি ওঁদের বলি যে একসঙ্গে দু' পক্ষে থাকা যায় না, তেলে আর জলে কখনও এক হয়না—যে কোনও একটা পক্ষ নিতে হবে। যাঁরা শোষণ করছে তাঁদের পক্ষেও থাকব, আবার যাঁরা শোষিত হচ্ছে তাঁদের পক্ষেও থাকব এটা হয়না। মাননীয় শ্রমমন্ত্রী মহাশয়ও বলেছেন এবং আমিও জানি যে আমাদের সীমিত অবস্থা। আমাদের অর্থনৈতিক অবস্থা হচ্ছে ধনতান্ত্রিক। কাজেই এর মধ্যে দিয়ে ধনবাদকে উৎখাত করা যাবেনা। তবে আমরা চেষ্টা করছি শিল্পে কতটা শান্তি রাখা এবং সে কথা উনি অবস্থা বুঝেই বলেছেন। এই ধর্মঘটে উনি কোথায় বেসুর পেলেন আমি জানি না। আর দ্বিতীয় কথা যেটা বলতে চাই, ইণ্ডাস্ট্রিয়াল রিলেশন বিল, সেই বিলে কি করা হয়েছে? আমাদের ধর্মঘটের অধিকারকে কেড়ে নেওয়া হয়েছে। কোনও দাবি থাকল না, মালিকের কাছে যাও এবং গিয়ে বসে থাক। মালিক মীমাংসা না করতে পারলে কি হবে? লেবার কমিশনের কাছে যাবে। সেখানে মীমাংসা না হলে লেবার ট্রাইবুনালের কাছে বিচারের জন্য যাবে। এই সময়ে ধর্মঘট করলেন কি বেআইনি হয়—শুধু বেআইনি নয়, আমার রেজিস্ট্রেশন কেটে দিতে পারবেন অর্থাৎ শ্রমিকের একটি মাত্র যে অধিকার, সেই অধিকার বলে মালিকের কাছ থেকে তাঁর পাওনা আদায় করতে পারে, এই যে সংগঠিত প্রতিরোধ, এই যে সংগঠিত প্রতিরোধের অধিকার, এটাকে কেড়ে নিতে চাই এবং এই বিল জনতা সরকার আনতে চাচ্ছেন। আজকে ইউনিয়ন করার ক্ষেত্রে যে বিধি নিষেধ সেই বিলে আনা হয়েছে তাতে ইউনিয়ন করার ক্ষেত্রকে সঙ্কোচিত করা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে পশ্চিমবাংলায় শিল্পে নিযুক্ত শ্রমিক কর্মচারীর সংখ্যা প্রায় ২০ লক্ষ এবং ক্ষেতমজুরের সংখ্যা প্রায় ৪০ লক্ষ। এই ২০ লক্ষ শিল্পে নিযুক্ত শ্রমিকের মধ্যে ১০ লক্ষের বেশি সংগঠিত নয়, আর সকলে মিলে সংগঠিত। যাঁরা হরিপদবাবুর নীতিতে বিশ্বাস করেন তাঁরা শ্রমিকের পক্ষে কাজ করেন মালিকের দালালি করার জন্য। যাঁরা কংগ্রেসের নীতিতে বিশ্বাস করেন তাঁদের কথা এখানে আমি বলে সময় নষ্ট করতে চাই না। আজকে আমরা সকলে মিলে শিল্পে নিযুক্ত শ্রমিকের শতকরা ৫০ ভাগকে সংগঠিত করতে পেরেছি এবং বাকি ৫০ ভাগ আজও অসংগঠিত অবস্থায় আছে। আজকে দুর্বলরা কোনও জায়গায় আছে সে সম্পর্কে আমরা অবহিত আছি। আজকে আমাদের শ্রমনীতি কি? যে জায়গায় অসংগঠিত শ্রমিক আছে তাদের ব্যাপারে সরকারি ঘোষণা কি? ন্যূনতম মজুরি আইনের মাধ্যমে তাদের বেতন বৃদ্ধি ঘোষণা করতে হবে, শ্রমিককে সংগঠিত হতে সাহায্য করা, ন্যূনতম বেতন আইন যা ঘোষণা করা হয়েছে তা হয়ত মালিকরা দেবেনা। হাইকোর্টে আটকে দিচ্ছে, মালিকরা দিচ্ছে

না। এই ঘোষণাকে সাহায্য করছে কে? অসংগঠিত শ্রমিকদের সংগঠিত হতে সাহায্য করছে। জিনিসটাকে এই দৃষ্টিভঙ্গি দিয়ে বিচার করতে হবে। এই দৃষ্টিভঙ্গি দিয়ে যদি জিনিসটাকে বিচার না করি তাহলে ভুল বিচার করা হবে। প্রেসের ধর্মঘট নিয়ে অনেকে অনেক কথা বলেছেন। প্রেসের ধর্মঘট হল তার মধ্যে অসংখ্য কর্মচারিরা আছেন—এক থেকে শুরু করে ৯ পর্যন্ত আছে।

[5-50 – 6-00 P.M.]

এবং ৯-এর উপর আছে, ১০এর উপর আছে, বিভিন্ন স্তরে আছে। সবাই মিলে ধর্মঘট করেছে। অসংগঠিত যারা, তাদের ধর্মঘট করার ক্ষমতা কম, প্রতিরোধ করার ক্ষমতা কম। অদ্ভুত অবস্থা দেখা দিয়েছে, কি করা যাবে। শ্রমমন্ত্রীকে আমরা অনুরোধ করেছি, আলাদা আলাদা চুক্তি করার বিপদ অনেক, আপনি একটা সুপারিশ করুন, সেই সুপারিশটার ভিত্তি হবে অসংগঠিত শ্রমিকদের সংগঠিত করা এবং সেই সুপারিশের ভিত্তিতে দাঁড়িয়ে আমরা মালিকের বিরুদ্ধে লড়াই করে দাবি আদায় করব। উনি সেটা করেছেন, অন্যায় করেছেন? অন্যায় এটা? আজকে ইঞ্জিনিয়ারিং-এ চুক্তি হয়েছে, ৫০ থেকে ২৪৯ পর্যন্ত ইঞ্জিনিয়ারিং জায়গগুলোতে দিন, কিন্তু সেখানে আজও কার্যকর করা হয়নি। অনেক জায়গায় কার্যকর করা যাচ্ছে না ত্রিপাক্ষিক চুক্তিতে, তার আইনগত যে দিক, সেই দিকগুলোর দুর্বলতা আছে আমরা জানি, কিন্তু অন্য একটা দিক আছে আমরা জানি, এই চুক্তি আমাদের একটা হাতিয়ার করে দিয়েছে। এই হাতিয়ার হচ্ছে শ্রমিকদের সংগঠিত করা, মালিকরা না দিতে চাইলে, ওদের আন্দোলনকে সামনের দিকে এগিয়ে নেওয়া এবং সেই আন্দোলনের চাপে মালিকের কাছ থেকে সেই চুক্তির পাওনা আদায় করে নেওয়া। সেখানে সরকার কি বলছেন? সরকার বলছেন—সরকার আমাদের দিকে আছেন, এই তো সরকারের শ্রমনীতি। এই শ্রমনীতিই তো আমরা বুঝেছি। বাড়তি কাজ কি করে সরকার করবে এই সংবিধানের মধ্যে থেকে? অনেকে বলেছেন পাটকলের ধর্মঘট ৫০ দিন ধরে চলছে কেন? মন্ত্রী মহাশয় তো কোনও মীমাংসা করলেন না? মন্ত্রী মহাশয় কি চটকলের মালিক? সংবিধানে কি মন্ত্রীকে সেই অধিকার দিয়ে দিয়েছে, যে আপনি যা বলবেন সেই মাইনে মালিকরা শ্রমিকদের দিয়ে দেবে? সেই অধিকার তো সংবিধান দেয়নি? মুখ্যমন্ত্রী, শ্রমমন্ত্রীকে চেষ্টা করতে হচ্ছে ধর্মঘট যাতে না ভেঙ্গে যায়, শ্রমিকদের মনোবল যাতে জোরদার থাকে। তার জন্য তাঁরা চেষ্টা করেছেন। লোকে বলছে ওঁর অপদার্থতার জন্য নাকি এই ধর্মঘট এতদিন ধরে চলছে। এইগুলো সব অদ্ভুত কথা, কংগ্রেস এবং জনতা পার্টি কেন ভুলে যাচ্ছেন যে ধনবাদী অর্থনীতি যদি চলে এবং ধনবাদী অর্থনীতি যে চলছে, সংবিধান যদি তাকে রাখার জন্য আইন কানুন তৈরি করেন—আইন কানুন যদি ধনবাদী অর্থনীতির পক্ষে হয়, শ্রমিক বিরোধী আইন হয়, তাহলে একটা রাজ্যের শ্রমমন্ত্রী কি করবে? তাঁর আইনগত অধিকার কোথায়? তারা এই ব্যাপারে এত চিৎকার করেন, কাজের অধিকার আমাদের মৌলিক অধিকার, সেটা তো আজও সংবিধানে স্বীকৃতি পায়নি? দু' বছর তো জনতা পার্টি গদিতে বসে আছেন, কৈ রাইট টু ওয়ার্ক এই অধিকার তো কাউকে দিতে পারেন নি? সংবিধানে এটাকে তো মৌলিক অধিকার হিসাবে স্বীকার করেন নি? রাইট টু প্রপার্টি উঠে যাবে, মৌলিক অধিকার থেকে এটা শুনেছিলাম। কিন্তু উঠল না, থেকে গেল। মালিকের সম্পদের অধিকার থেকে গেল। মুনাফা লোটবার অধিকার থেকে গেল। শোষণের

অধিকার থেকে গেল। চাকরি পাবার অধিকার নেই, এই হচ্ছে আইনগত অবস্থা। এই অবস্থায় দাঁড়িয়ে শ্রমনীতি যেটা মন্ত্রী মহাশয় ঘোষণা করেছেন, আমি শ্রমমন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করব, এই নীতি যাতে ঠিক ঠিক ভাবে রূপায়িত হয় তার জন্য তিনি চেষ্টা করবেন। এই ব্যাপারে দু চারটি কথা বলে আমার বক্তব্য শেষ করছি। পাবলিক আণ্ডারটেকিং—গভর্নমেন্ট যে সমস্ত কারখানাগুলো অধিগ্রহণ করেছে, সেই ক্ষেত্রে, সেখানকার কর্মচারী শ্রমিকরা যাতে বাড়ি ভাড়া পায়, সেদিকে শ্রমমন্ত্রী মহাশয় চেষ্টা করবেন। যেগুলো টেকিং ওভার বাই গভর্নমেন্ট, এই রকম যে পাবলিক আণ্ডারটেকিং, তাকে যেন একজেম্পশন না দেওয়া হয়, ঘরভাড়া তারা যেন পান। দ্বিতীয় কথা, প্রভিডেন্ট ফাণ্ড অ্যাক্ট এবং ই. এস. আই. অ্যাক্ট-এর মধ্যে মালিকদের ফাঁকি দেওয়ার যে সুযোগ আছে, সেইগুলোকে সংশোধন করার জন্য পশ্চিমবঙ্গ সরকারের তরফ থেকে উদ্যোগ যেন নেওয়া হয় এবং এই যে প্রভিডেন্ট ফাণ্ডের টাকা মেরে দিচ্ছে মালিকরা, ই. এস. আই.-এর টাকা মেরে দিচ্ছে মালিকরা—এই আইনের সংশোধন এবং এর পেনাল ক্লজগুলো যাতে ভাল ভাবে হয়, তার চেষ্টা করা দরকার। আর একটা কথা বলি, শ্রমনীতি যাই থাকুক না কেন, মন্ত্রী মহাশয় একা সরকারে বসে তা বাস্তবে রূপায়িত করতে পারবেন না, তাঁর যে দপ্তর, তাঁর যে অফিসার, তাঁদের দৃষ্টিভঙ্গির পরিবর্তন করতে হবে। তাঁদের কাছে আবেদন করব মাননীয় অধ্যক্ষ মহাশয়ের মাধ্যমে, শ্রমমন্ত্রীর মাধ্যমে, যে সরকার এসেছে, তার দৃষ্টিভঙ্গি একরকম, আগে যে সরকার ছিল তার থেকে পুরো আলাদা। আবেদন তাঁর মাধ্যমে করব বয়লার ইন্সপেক্টার ডিপার্টমেন্টের যদি দুর্নীতি থাকে, তা দূর করার চেষ্টা করুন বা ফ্যাক্টারি ইন্সপেক্টরেটে যদি কোনও দুর্নীতি থাকে তাহলে সেইগুলো দুর করার চেষ্টা করুন, যারা কনসিলিয়েশন অফিসার আছেন তাদের আইনগত অসুবিধা আছে, বাধা আছে, সেইগুলো দুর করার চেষ্টা করা হোক এবং তারা বর্তমান সরকারের যে শ্রম নীতি তার সঙ্গে সামঞ্জস্য রেখে চলবেন, এইটুকু আশা তাদের কাছ থেকে আমরা করব। আমরা লক্ষ্য করেছি ইঞ্জিনিয়ারিং, পাটের ব্যাপারে যখন আলোচনা হচ্ছিল, তখন তাদের ভূমিকা নিন্দনীয় ভূমিকা নয়, এইটুকু স্বীকার করতে আমার লজ্জা নেই। ভাল কাজের প্রশংসা করতে হবে, ভালকাজের স্বীকৃতি দিতে হবেই, তাতে আমাদের লজ্জা কিছু নেই। কিন্তু আমি অনুরোধ করব মাননীয় অধ্যক্ষ মহাশয়ের মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীকে যে, সমস্ত ব্যবস্থা পাল্টে দিতে হবে, যেকথা আপনি আপনার লিখিত বিবৃতির শেষ প্যারাতে বলেছেন যে, আমাদের শ্রমিকদের মাইনে বেড়েছে, তা আমরা ভুলে যাইনি যে, আমাদের শ্রমিকদের মাইনে বেড়েছে, কিন্তু অবস্থা কি দাঁড়িয়েছে? চটকলে আগে ৩ লক্ষ শ্রমিক ছিল, এখন সোয়া দু'লক্ষে দাঁড়িয়েছে, প্রায় ১ লক্ষ শ্রমিকের গলা কাটা গেল, তার বিনিময়ে মাইনে বেড়েছে। চা বাগানের ক্ষেত্র বেড়েছে, উৎপাদন বেড়েছে, অথচ চা-বাগানে শ্রমিকের সংখ্যা ৭০ হাজার থেকে ১ লক্ষ কমে গেছে। ইঞ্জিনিয়ারিং শিল্পে সাড়ে চার লক্ষ শ্রমিক ছিল, আজকে সেখানে সোয়া ৩ লক্ষে দাঁড়িয়েছে। আর সূতাকলে তো একটা অদ্ভুত অবস্থা এসে দাঁড়িয়েছে। অতএব মালিকরা এক একটা সুযোগ নিয়ে শ্রমিক ছাঁটাই করে কাজের বোঝা বাড়াচ্ছে, কিছু মাইনে বাড়িয়ে দিচ্ছে এবং জিনিসপত্রের দাম বাড়িয়ে দিয়ে প্রকৃত আয় কমিয়ে দিচ্ছে। তাই আজকে শ্রমিকদের বোঝা কমাবার চেষ্টা করতে হবে। শ্রমিকদের ঘাড়ে বোঝা আসবেই, এটা অস্বীকার করবার কিছু নেই, প্রধানমন্ত্রী যতই বলুন ১০ বছরের মধ্যে বেকারি দূর করব, সুতরাং তার জন্য আর বেকার ভাতা দিতে হবে না। তাই

আজকে ২ বছরে ১০ লক্ষ রেজিস্টার্ড বেকার বেড়েছে। আর নতুন ১০ পয়সায় ছাপা হয়েছে ফুড অ্যাণ্ড শেল্টার ফর অল। ভাল কথা, পয়সায় ছেপে না দিয়ে, লোককে খাদ্য, আশ্রয় দিননা, ব্যবস্থা করুন না, দু' হাত তুলে লোকে আপনাদের আশীর্বাদ করবে। জনতা সরকারের সঙ্গে আমাদের পার্থক্য কোথায়? পার্থক্য, তাঁরা শোষণকে সমর্থন করছেন, তাঁরা পুঁজিবাদী অর্থনীতিকে সমর্থন করছেন। এটাই পার্থক্য। হরিপদবাবু তো তাঁর কথা বলবেনই। এটা আমরা জানি। আমাদের শ্রম নীতি যা আমাদের শ্রমমন্ত্রী ঘোষণা করেছেন। সেটা বামফ্রন্ট সরকারের শ্রমনীতি, বামফ্রন্ট সরকার শ্রমিকদের পক্ষে থাকবে, মালিকদের পক্ষে নয়, একথা বিশেষ-করে বলব এবং একথা বলতে এতটুকু লজ্জা আমাদের নেই। এই কথা বলেই শ্রম দপ্তরের ব্যয় বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**श्री रमजान आली :** मिस्टर स्पिकर सर, आज इस हाउस मे माननीय श्रम मंत्री ने जो बजट भाषण दिया हैं, मैं उनका वह भाषण वेलकम करता हूँ। उन्होंने लेफ्ट फ्रान्ट की सरकार के पावर में आने के बाद श्रमिक क्षेत्र की जो समस्यायें थी, उनको समाधान करने की चेष्टा सिन्सिअरली की है। उसके लिए मै उनको धन्यवाद देता हूँ। बहुत सी क्लोज्ड यूनिटों को उन्होंने अपेन करने की चेष्टा की है। जितनी छँटाइयाँ हुई थी, उनको रीइनस्टेट किया गया हैं और कुछ सेन्टर आफ ट्रेनिंग आई० टी० आईस, to suit the demand of different industries खोला गया हैं। यह भी अच्छी बात हैं, बेकारी की समस्या के समाधान का यह एक कदम है। और उन्होंने मिनिमम वेजेज फिक्सेसन के सिलसिले में बोनमिल, पेपर स्ट्रा, पावरलूम, टेनरी इण्डस्ट्रीज और और रबड़ प्रोडक्शन में सफल हुए है। इनमें मिनिमम वेजेज फिक्स किए गए हैं। और इनको कामयाबी भी मिली है।

आज जितने भी माननीय सदस्य इसविधान सभा में—असेम्बली मे आये हैं, उनमे से ज्यादे लोग ग्राम बंगला मे चुनकर आये हैं। लेकिन आज ग्रामों की उन्नति की समस्या है। आर्गेनाइज्ड लेवर जो मिल और फैक्ट्री में काम करते है उनकी समस्या के समाधान के लिए हर माध्यम से, डिमोक्रेटिक आन्दोलन के माध्यम से निगोशियेशन के माध्यम से जो समाधान करने की चेष्टा उन्होंने की हैं। हमने देखा हैं कि चटकल में हड़ताल हुई, उससे हजार-हजार लेवर को फायदा हुआ।

लेकिन गाँव के मजदूरों की भलाई—खेति हर मजदूर जो हैं, उनकी समस्या का समाधान मिनिस्टर साहब अभी तक ठीक ढंग से नही कर सके हैं। हला कि बजट में इन्होंने कहा हैं कि इन्फोर्स करने की चेष्टा की जा रही हैं। ब्लाक लेबुल पर इन्स्पेक्टर की बहाली की गई हैं। ताकि मिनिमम वेजेज एक्ट को इन्फोर्स किया जा सके। तो मैं मिनिस्टर साहब को याद दिलाना चाहता हूँ कि गाँव के मजदूरों को

मिनिमम मजदूरी ८ रु० १० पैसा क्यों नहीं मिलता हैं? इसके मिलने में क्या बाधा हैं? मिनिस्टर साहब ने कहा हैं कि गाँव के मजदूर आर्गेनाईज्ड नहीं हैं। इसलिए मजदूरों को मिनिमम मजदूरी नहीं मिल पाती। यह बात सही हैं कि वे आर्गेनाईज्ड नहीं हैं। इससे इनको मिनिमम मजदूरी मिलने में दिक्कत होती हैं। लेकिन मैं जहाँ तक समझता हूँ, दूसरा कारण यह भी हैं कि किसान को उनकी फस्लका रीमूनरेटिभ प्राइस नहीं मिलती हैं। चूकि खेती से किसान को फायदा नहीं होता, इसीलिए खेति हर मजदूर को मिनिमम मजदूरी ८ रू० १० पैसा नहीं मिल पाता हैं। अगर खेती से मजदूरों को फायदा हो, तो खेति हर मजदूरों को भी फायदा होगा। अगर खेती से किसान को फायदा नहीं होगा तो मजदूर को भी फायदा नहीं होगा। मनीक्राप्स से किसानों बहुत कम फायदा मिलता हैं। अगर मनीक्राप्स से किसान को फायदा हो तो मजदूर को भी फायदा होगा। फिर कोई दिक्कत नहीं होगी। बहुत से लोगों ने कहा हैं कि वाम-फ्रान्ट की सरकार ने वड़ी कोशिश की हैं, और उस दिशा में सफल की हुई हैं।

[6-00 – 6-10 P.M.]

लेकिन हमने देखा है—जूट कारपोरेशन आफ इण्डियाको परचेज का भार दिया गया था ताकि जूट का प्राइस मेन्टेन्स हो सके और जूट ग्रोअर की उचित पैसा मिल सके, अगर वह टोटली फेल्योर रही। जूट में मोनोपलिस्ट हैं और उनके ही हाथों मे पाट सस्ते दामों में चला जाता हैं। इस इस तरह से किसान सही तौर पर प्राइस नहीं पाता हैं। जू० कारपोरेशन आफ इण्डिया का कहना हैं कि हमारे पास रुपया नहीं हैं, इसलिए नतो हम पाट ही खरीद सकते हैं और नतो पेमेन्ट ही दे सकते हैं। उपर से रुपया नहीं मिला हैं। इन सब बजहों से मिनिमम वेजेज एक्ट के मुताविक खेतीहर मजदूरों को मजदूरी नहीं मिल पाती हैं और उनकी उन्नति भी नहीं हो पाती हैं। जंव तक किसानों को उनके मनीक्राप्स का रीमूनरेटिभ प्राइस आप नहीं दिला सकेंगे, तव तक कुछ भी फायदा नहीं होने वाला हैं। वेकारी की समस्या का यह एक मूल कारण हैं। जिसके समाधान करने की चेष्टा ही करनी पड़ेंगी।

दूसरी बात यह हैं कि इम्पलायमेन्ट एक्सचेंज में जो अपना नाम ५ वर्ष तक लिखा कर रखेंगा उसे ही इम्पलायमेन्ट एक्सचेन्जे के थ्रू नोंकरी मिलेंगी। लोगों को वेकारी भत्रा मिलेगी। जिसको नौकरी नहीं मिलेगी उसको वेकार भाता मिलेगा। असली तौर पर इम्पलायमेन्ट एक्सचेन्ज से देहात के लोगों को कोई सुविधा नहीं हैं। देहात

के किसान के लड़के अपना नाम पाँच वर्ष तक इम्पलायमेन्ट इक्सचेन्ज में दर्ज करा कर नहीं रख पाते हैं। इसका कारण यह हैं कि हर जगह जैसे–सव-डिविजन टाउन में इम्पल्यमेन्ट एक्सचेन्ज का आफिस नहीं हैं। इसलिए गरीव किसान का लड़का अपना नाम दर्ज नहीं करा सकता हैं। सिर्फ आफिस में काम करने वालों के लड़को का ही नाम दर्ज हो पाता हैं। उनके ही लड़के रजिस्ट्रेशन मेन्टेन कर सकते हैं। वही ५ वर्ष तक रजिस्ट्रेशन मेन्टेन कर सकेंगे। खेती हर किसान के लड़कों के लिए यह मुमकिन नहीं हैं क्योंकि वे लड़के १० रु०–२० रु० खर्च करके शाहर में जा कर नतो नाम ही दर्ज करा सकते हैं और नतो रीन्यू ही करा सकते हैं। इस तरह से देहात के किसानों के लड़के और ग्राम-मजदूरों के लड़कों के इम्पलायमेन्ट का कोई रास्ता नहीं निकल सका हैं। इसलिए बहुत कष्ट और दुख होता हैं। सिद्धान्त होना चाहिए कि पार्टीकूलर डिपार्टमेन्ट एग्रीकल्चर डिपार्टमेन्ट वैगरह में उसे इम्पलायमेन्ट दिया जाना चाहिए। कोई क्राइटेरिया नहीं होनी चाहिए। क्राइटेरिया का सिद्धान्त लेने से वे वंचित हो जायगे। देहातों के बजाय असली तौर पर शहर की तरक्की की तरफ ज्यादा ध्यान दिया जाता हैं। शहर के चमक-दमकपर सवका ध्यान शहर पर चला जाता हैं। इसलिए खेती हर मजदूर और गाँव के किसान की भलाई नहीं हो पाती। उनकी समस्या का समाधान कुछ नहीं हो पाता। सवसे बड़ी दुख की वात यह हैं कि आप सभी लोग जानते हैं कि देहातों में कुछ सेक्सन के लोग ऐसे हैं जिन्हें नौकरी नहीं मिलती और वे कहीं और जा नहीं सकते हैं। इसलिए ये लोग स्कूल आर्गेनाइज करके २ साल – ३ साल तक विना पैसे के सेवा करते हैं। लेकिन जब उन स्कूलो का रीकग्निशन होता हैं, तो उन्हें उन स्कूलों मे नौकरी नहीं मिलती हैं। दूसरे लोग वहाँ नौकरी पर आ जाते हैं। यह वड़ा अन्याय हैं। आप यह कह सकते हैं कि गुजिस्ता सरकार–आउट गोइङ्ग गवर्नमेन्ट ने ऐसा किया था, हमने नहीं किया हैं, यह विल्कुल सही वात हैं। लेकिन उस सरकार ने जो कुंछ खराव काम किया हैं, उसे तो आपको नंहीं करना चाहिए।

मेडिकल कालेजों में एडमिशन डिस्ट्रीक्ट वाइज कोटा रीपील कर देने से वहुत बड़ी समस्या का समाधान हो जायगा। दुर्नीति दूर हो जायगी। जनरल कम्पीटीशन वेसिस पर एप्वाइनमेन्ट होना चाहिए। वामफ्रान्ट के मेम्वरों ने भी जोनल रीजर्भेशन वेसिस पर एडमिशन होने पर फायदा होगा वताया हैं। शहर के डाक्टर देहातों में जाना नही चाहते हैं। इसीलिए इसकी चिन्ता-भावना करनी पड़ेगी। श्रम मंत्री को चिन्ता करना पड़ेगा कि गाँव के लड़को की समस्या का समाधान किस प्रकार से किया जाय?

आर्गेनाइजर स्कूल के लोगों को जो निस्वार्थ सेवा करते आ रहे हैं उन्हें ही उन स्कू को रीकग्निशन देकर नौकरी देनी चाहिए क्योंकि वे ही इलीजीवुल हैं। कोई क्राइटेरि या पक्षपात की भावना नहीं होनी चाहिए। और सबको विना किसी पार्टी की चिन्त धारा के नौकरी दी जानी चाहिए।

इन सारी वातों के साथ मैं इस बजट का समर्थन करता हूँ।

**শ্রী রবীন মুখার্জি ঃ** স্পিকার স্যার, শ্রমমন্ত্রীর বাজেট সমর্থন করতে উঠে আমি কয়েক কথা আপনার মাধ্যমে উপস্থিত করছি। একথা মনে রাখতে হবে শ্রমিক আন্দোলন গণতান্ত্রি আন্দোলনের পুরোভাগে কাজ করবে এবং এই শ্রমিক আন্দোলনের বাজেটে মাত্র ৫ কো টাকার কাছাকাছি অর্থ বরাদ্দ করা আছে। এটা একটা কনকারেন্ট সাবজেক্ট—অধিকাংশ বিষ রাজ্য সরকারের বিশেষ কিছু করার নেই, যা সাধারণ নীতি সমস্ত ভারতবর্ষে চালু আ সংবিধানের মাধ্যমে সেটা কোনওরকমভাবে নাড়াচাড়া করে বিভিন্ন বিধানসভায় বাজেট রা হয় এবং বরাদ্দ করা হয়। কিন্তু এইরকম দীর্ঘকাল চলা সম্ভব নয়। আমি এই বাজেটে সমর্থন করছি অন্য বড় কারণের জন্য নয়, নিশ্চয় শ্রমিকদের বহু অংশের দাবি মিটেছে বিপুল পরিমাণ অর্গানাইজ সেক্টারে আন্দোলনের মধ্যে দিয়ে এবং সরকারের সহযোগিতা তাদের মাইনে বৃদ্ধি হয়েছে। কিন্তু তার চেয়ে বড় হচ্ছে সরকারের নীতি। যে নীতির মধ্যে দিয়ে দুবছরের মধ্যে একটা বিপুল পরিবর্তন দেখা যাচ্ছে, সেই পরিবর্তনের কথা গোড়াতে লেখা আছে। আমি বিরোধীদলের বন্ধুদের জিজ্ঞাসা করছি এগুলি সম্পর্কে তাঁরা একম কিনা? ট্রেড ইউনিয়ন এবং শ্রমিক ও সমাজ কল্যাণের কাজে নিযুক্ত অন্যান্য সংগঠনগুলি যাতে গণতান্ত্রিক পদ্ধতিতে চলে তা সুনিশ্চিত করা হল আমাদের সরকারের বরাবরের নীতি আমি দেখছি ইকনমিক রিভিউ যেটা সারকুলেট করা হয়েছে তার মধ্যে এই বক্তব্য প্রধান টেবিলের মারফত এবং অন্যান্য জায়গায় যে নীতি হিসাবে গৃহীত হয়েছে সেটা দেখা যাচ্ছে আপনি দেখবেন An increase in the group strength of the workers relativ to that of the management—a reversal, as evident from the figures, o the situation prevailing particularly during the period of emergency. এমার্জেন্সী পর An increase of the group strength. এটা পশ্চিমবাংলায় রূপায়িত হয়েছে।

[6-10 – 6-20 P.M.]

দ্বিতীয় পর্যায়ে দেখবেন স্ট্রাইক হয়েছে—স্ট্রাইকের অধিকার আছে এবং সেই স্ট্রাইকের মধ্যে দিয়ে ইকনমিক রিভিউয়ের মধ্যে যেটা আছে সেটা হচ্ছে this combined with simultaneous increase in the percentage of successful (including partially successful strike) shows on the average, an increased effectiveness o each strike from the standpoint of the workers. এই জিনিস আগে দেখা দেয়নি যা আমরা এই প্রথম দেখছি। শ্রমিকদের বারগেন করবার মতো ক্ষমতা বেড়েছে, এট সরকারের যে নীতি সেটা ঘটনার মধ্যে দিয়ে প্রতিফলিত হয়েছে। চটকল ও ইঞ্জিনিয়ারিং দুটি শিল্পে ধর্মঘট হয়েছে, চটকলে ৫০ দিন তাদের স্ট্রাগল করতে হয়েছে, প্রশ্ন হচ্ছে সরকার

সেখানে কার পক্ষে ছিলেন? আমি বলছি নীতির পরিবর্তন কোনও জায়গায় হয়েছে যা পশ্চিমবাংলায় আমরা কোনওদিন দেখিনি। আমি দীর্ঘকাল যাবৎ বিধানসভায় আছি, ইতিপূর্বে বেশিরভাগ সময়ে বিরোধীপক্ষে ছিলাম কিন্তু সরকার পক্ষে কংগ্রেস নির্লজ্জভাবে মালিক পক্ষের হয়ে ওকালতি করেছেন তা আমরা দেখিনি যা হরিপদবাবু এখানে করলেন। এটা আমাদের চিন্তা করতে হবে। জনতা পার্টির রাজনীতি কি, এবং তার প্রতিফলন এমনই হবে যে তাঁরা সম্পূর্ণভাবে বিচ্ছিন্ন হয়ে যাবেন। বিরোধীদলে যাঁরা আছেন তাঁদের একজনও কোনও লেবার এলাকা থেকে নির্বাচিত হতে পারেন নি। আগামী সামনের দিনে তাঁরা সেখানে যেতেও পারবেন না। যাই হোক এইরকম একটা অভিযোগ যুগ যুগ ধরে হচ্ছে যে আমাদের পশ্চিমবাংলায় ট্রেড ইউনিয়ন আন্দোলন এমনভাবে হয় এবং রাজনৈতিক নেতৃবৃন্দরা এমনভাবে তা পরিচালনা করে থাকেন যার ফলে পশ্চিমবাংলায় ঘেরাও এবং স্ট্রাইক ইত্যাদি হয় এবং এরই জন্য এ দেশ থেকে শিল্প অন্য জায়গায় চলে যায়। এইরকম অসত্য কথা বিরোধী পক্ষ থেকে শোনা যায় এবং বিশেষ করে কাগজগুলিও এই কথা প্রচার করে। এটা সকলের জানা আছে। The significance of the strikes, gheraos, in closure cases continuing from January, 1969 to December, 1977. প্রায় দশ বছরে ২০৮টি কারখানা ক্লোজার হয়েছে। কিন্তু কিসের জন্য হয়েছে? আপনারা দেখবেন মাত্র ১.৪ পারসেন্ট ঘেরাও ও স্ট্রাইকের জন্য কারখানা বন্ধ হয়েছে। সরকারি রেকর্ডে যা লিপিবদ্ধ আছে তা হচ্ছে ১.৪ পারসেন্ট। এখানকার শ্রমিকদের অসঙ্গত দাবি যেটা হরিপদ ভারতী মহাশয় উত্থাপন করলেন আমি জিজ্ঞাসা করছি অন্যান্য স্টেটে খোঁজ নিয়ে দেখবেন ফিগারে বিশেষ তফাৎ হবে না, এই ১.৪ পারসেন্ট গত ১০ বছরের মধ্যে এটার কি কারণ? পশ্চিমবঙ্গ থেকে যেটা ফ্লাইট অব ক্যাপিটাল ইত্যাদি বলা হয় তার অন্যতম কারণ অন্য জায়গায়, শিল্প নীতি কেন্দ্রীয় সরকারের, সেই জায়গায় খুঁজতে হবে। এখানে শ্রমিকরা বেশি মাইনে পায় এটা দীর্ঘকাল ধরে চলে এসেছে। এখানে দেখছি কংগ্রেস বেঞ্চ থেকে বললেন, হরিপদ ভারতী মহাশয় বলে গেলেন যে শ্রমিকরা অন্যায় দাবি করে আসছে যার ফলে এখানে শিল্পে উদ্যোগ বাড়ছে না, শিল্প বন্ধ হয়ে যাচ্ছে। আমি আগেও বলেছি, আজও বলছি এই মিথ্যা প্রচার চিরকাল চলে আসছে। কিন্তু ঘটনাটা অন্য রকম। স্যার, এই বইতে আছে, দেখা যাবে, আমি শ্রমিক অন্দোলনের সঙ্গে যুক্ত, আমি মনে করি এমন কোনও কারণ ঘটেনি। যার জন্য মহারাষ্ট্র থেকে আমার মাইনে কম পেতে হবে। আমি বহু শিল্পপতিদের সঙ্গে আলোচনায় মিলিত হয়েছি, তাঁরা আমাদের প্রশংসা করেছেন এবং বলেছেন আমাদের এই ধরনের স্কীলড ওয়ারকার আছে, তার ফলে তারা পশ্চিমবঙ্গে থাকতে চান। বেতনের ক্ষেত্রে মহারাষ্ট্র দিচ্ছে ২৬.৬২ টাকা, সেখানে বিহার হচ্ছে ২৬.৮০ টাকা, এমনকি উড়িষ্যাতে হচ্ছে ২৫.৫৪ টাকা, আর ওয়েস্ট বেঙ্গলে ২৩ টাকা ১৩ পয়সা। এটাই হচ্ছে বাস্তব চিত্র, এটা লেবার স্ট্যাটিসটিক্স অ্যাণ্ড অ্যানুয়াল সার্ভে অব ইণ্ডাস্ট্রিজ যার মধ্য দিয়ে এই কোটেশন রাখা হল। সুতরাং পশ্চিমবঙ্গ যেটাকে বলা যেতে পারে শিল্পে উন্নত দেশ সেখানকার শ্রমিকদের বেতন বিহার, উড়িষ্যা, মহারাষ্ট্র থেকে কম, এমন কি আমি বলছি মাদ্রাজ থেকেও কম। তারপরেও কি এটা অভিযোগ করা যেতে পারে যে এদের দাবি অযৌক্তিক, অন্যায় দাবি? এজন্য এখান থেকে সব চলে যেতে বাধ্য হয়েছে? এতবড় মিথ্যা প্রচার এই জায়গা ছাড়া হয় না, শ্রমিকদের কাছে একথা বলা যায় না। স্যার, আমি শ্রম মন্ত্রীকে অসংখ্য ধন্যবাদ দিই আমার ইউনিয়নের

শ্রমিকদের পক্ষ থেকে এবং অন্যান্য শ্রমিকদের পক্ষ থেকে, কারণ, তাঁদের পক্ষে তিনি দাঁড়িয়ে ছিলেন, তাঁদের পক্ষে তিনি সরকারি নীতি ঘোষণা করেছিলেন, তার ফলে শ্রমিকদের বেতন বৃদ্ধি হয়েছে, তারা পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারকে আশীর্বাদ জানিয়েছেন, ধন্যবাদ জানিয়েছেন। কিন্তু সমস্যা খুব গুরুতর। গণতান্ত্রিক সমাজের মধ্যে আমরা বাস করি, সমস্যা সেখানে থাকবে এবং গুরুতরভাবে থাকবে এবং সঙ্কটের সহজ সমাধান নেই সেটা আমরা সবাই জানি। বিপ্লব ছাড়া, সমাজতান্ত্রিক রাষ্ট্র গঠন ছাড়া কোনও উপায় নেই। চূড়ান্ত বেকার সমস্যা, কোথায় হাত দেব, উপায় কি, এমপ্লয়মেন্ট কমছে, কেন বাড়ছে না, পশ্চিমবঙ্গে দেখছি প্রতি বছর আমাদের এমপ্লয়েড ওয়ার্কার্স অর্গানাইজড সেক্টরে কমে আসছে। এখানে কোনও জায়গায় হাত দেব? শ্রম নীতি এমনভাবে পরিচালিত করতে হবে যে যেখানে যে সেক্টরে অর্গানাইজড ওয়ার্কার্স আছে সেখানে কিছু পরিমাণে না কমাতে পারি।

[6-20 – 6-30 P.M.]

স্যার, আপনি দেখেছেন অনেকেই বলেছেন দেখা যাচ্ছে এটা বাড়ছে এবং বেড়ে হয়েছে ১৪ লক্ষ থেকে ১৭ লক্ষ। কিন্তু পাবলিক সেক্টরে পজিশন হচ্ছে যেখানে কেন্দ্রীয় সরকার রয়েছে সেখানে ১৯৭৫ সালে যেখানে ১৩ লক্ষ ৫২ হাজার সেখানে পশ্চিমবাংলায় পাবলিক সেক্টরে লোক কিছু বেড়েছে বটে কিন্তু আমরা জানি এখনও বহু জায়গা খালি রয়েছে। আমি মনে করি এগুলি বাড়ানো দরকার। কিন্তু কি পরিমাণ বেড়েছে, না ১৩ লক্ষ ৫২ হাজার থেকে মাত্র ১৪ লক্ষ। কিন্তু প্রাইভেট সেক্টরের চেহারা অন্য রকম। এরা মানুষকে লুণ্ঠন করছে এবং ১৯৭৫ সালে যেখানে ছিল ১৩ লক্ষ ৫৮ হাজার সেটা কমে এসে দাঁড়িয়েছে ১০ লক্ষ ১১ হাজারে। আমি বলছি ট্রেড ইউনিয়ন মুভমেন্টকে ডাইরেক্ট করতে হবে। আমাদের দেশে এই বিরাট সঙ্কট চলছে, ঘরে ঘরে বেকার রয়েছে অথচ এমপ্লয়ারদের ডিটারমিণ্ড পলিসি হচ্ছে লোক নেবনা, লোক কমাব এবং এই জিনিস চলে আসছে গত ৫/৭ বছর ধরে। আপনারা যদি ১৯৬৫ সাল থেকে দেখেন তাহলে দেখবেন লোক কমার দিকেই চলেছে, বাড়ছেনা। আমি মনে করি এই পরিস্থিতিটা সরকারের দেখা উচিত। আমি আপনাদের কাছে একটা ঘটনা বলি। গতকাল লিপ্টনে স্টে ইন স্ট্রাইক হয়েছে এবং তার একমাত্র কারণ হচ্ছে তারা সেখানে ইলেকট্রোনিক ডাটা প্রোসেস প্রয়োগ করতে চান। যাঁরা এই ব্যাপারে অভিজ্ঞ আমি তাঁদের সঙ্গে আলোচনা করেছি এবং তাঁরা বলেছেন যে এর ফলে আগামী ২/৩ বছরের মধ্যে যদি ৮০ পারসেন্ট লোক চলে যায় তাহলে কোনও উপায় থাকবেনা। এই হল পরিস্থিতি। আমি বলব লিপ্টনের মতো মাল্টিন্যাশনাল কোম্পানি যদি উঠে যায় তাতে কিছু যায় আসেনা। লিপ্টনের কারখানায় যে শ্রমিকরা কাজ করে তাতে বহু জায়গায় নূতন করে দোকান হয়ে যাবে। আমরা দেখছি মাল্টিন্যাশনালরা আমাদের দেশ ঘিরে ফেলছে এবং তার ফলে শ্রমিকরা বাধ্য হয়ে এটা করছে। এটা কোনও টাকার ব্যাপার নয়, সার্ভিস কণ্ডিশন ইমপ্রুভ করবার ব্যাপার নয়। একটা নীতির উপর দাঁড়িয়ে এই জিনিস হচ্ছে এবং যে নীতি দীর্ঘকাল ধরে পশ্চিমবাংলায় চলে আসছে। আমরা বলছি শ্রমিক কমানো যাবেনা, কিন্তু দেখছি শ্রমিকের সংখ্যা কমে যাচ্ছে। আমি হরিপদবাবুকে বলছি, এর কি কোনও সঙ্গত কারণ আছে, এর কি কোনও যৌক্তিকতা আছে? এত দেখছি পশ্চিমবাংলার ক্ষেত্রে একটা অযৌক্তিক নীতি

কাজ করে চলেছে। আমরা পশ্চিমবাংলায় দেখেছি ইণ্ডাস্ট্রিয়াল ওয়ার্কার অর্গানাইজড সেক্টরে অনেক কম মাইনে পায় এবং এটা রেকর্ডেড থিং। এবারে আমি বেকারি সম্বন্ধে দু-একটা কথা বলতে চাই। আমাদের এই সরকার জনসাধারণের আস্থাভাজন সরকার কাজেই সেদিক থেকে চিন্তা করে তাঁরা এই ব্যাপারে সার্টেন পলিসি অ্যাডপ্ট করুন। আমি বলছি অর্গানাইজড সেক্টরে যদি ট্রেড ইউনিয়ন মুভমেন্ট হয় এবং তারজন্য যদি স্ট্রাইক হয় তাহলে সেটা হোক। কিন্তু দেখতে হবে একটি লোককেও কমানো যাবেনা—সে ইলেকট্রোনিক ডাটা প্রোসেসই হোক, রিঅর্গানাইজেশন মেথডই হোক বা যাই হোক। র‍্যাশনালাইজেশন উইদাউট টিয়ার্স এসব কথা বলা হয়েছে, কিন্তু তবুও দেখছি শ্রমিকের সংখ্যা কমছে এবং ক্রমাগতই কমছে। আমি বলতে পারি প্রতিটি অর্গানাইজড ইণ্ডাস্ট্রিতে প্রোডাকশন বেড়েছে, প্রোডাকটিভিটি বেড়েছে এবং মালিকের মুনাফা বেড়েছে। তাহলে শ্রমিকের সংখ্যা কমছে কেন? কাজেই সেই দিক থেকে ঘুরবার কোনও কারণ নেই। এখন আমি যে প্রসঙ্গ উত্থাপন করতে চাই সেটা হচ্ছে ইণ্ডাস্ট্রিয়াল ইউনিট। ১১৪টি ১৯৭৬ সালে বন্ধ হয়ে গিয়েছিল এবং তার ফলে ৮ হাজার ১৮১জন ওয়ার্কার ক্ষতিগ্রস্ত হয়েছেন—এই যে ঘটনা সেটা লক্ষণীয় ব্যাপার। আমাদের সরকারের সাহায্যে সেটাতো আমরা খুলেছি আমরা দেখছি ৮২টি ইউনিট খুলেছি এবং ৫ হাজার শ্রমিক নতুন করে কাজে নিযুক্ত হয়েছে—এটা সেপ্টেম্বর মাসের খবর। আরেকটি কথা এখানে আমি বলতে চাই—এটা সরকারের দৃষ্টিতে আনা প্রয়োজন—সেটা হচ্ছে ই. এস. আই. আজকে যদি পশ্চিমবাংলায় অরগানাইজড সেক্টারে জিজ্ঞাসা করেন তাহলে শ্রমিক বলবে ই. এস. আই.এর কথা। এক সময় সোভিয়েট ইউনিয়নে বিপ্লবের পর দেখা গিয়েছে ব্যাঙ্ক-ওয়ার্ড ওয়ার্কার। এখানে স্যার, বিমা প্রকল্প রয়েছে এবং সেটা যে কোনও জায়গায় রয়েছে দেখুন লক্ষ লক্ষ টাকা প্রতি মাসে আদায় হয় কিন্তু সেই টাকা কোথায় যায়? বিমা প্রকল্প যেটা আছে সেটা নতুন হাত দেওয়ার দরকার। এই টাকায় অ্যাডমিনিস্ট্রেশনে রয়েছে—বিল্ডিং থেকে আরম্ভ করে সব ক্ষেত্রে ব্যয় হচ্ছে। শ্রমিকরা বিন্দুমাত্র এর দ্বারা যদি উপকৃত না হয় তাহলে এর প্রয়োজন কি? আজকে শ্রমিকদের মধ্যে ই. এস. আই. নিয়ে চূড়ান্ত বিক্ষোভ রয়েছে। তারা আমাদের সরকারের উপর ভরসা রাখেন, কাজেই এই বিষয়ে চিন্তা করা দরকার। কিন্তু সমস্ত সিস্টেমটা এমনভাবে তৈরি হয়েছে অর্থাৎ অ্যাডমিনিস্ট্রেটিভ বডি থেকে করাপশন শুরু—ডাক্তাররা শ্রমিকদের দেখেনা এবং তারা নিজেরা করাপ্ট হয়েছে এবং শ্রমিকদেরও করাপ্ট করেছে। অর্থাৎ ই. এস. আই. টোটাল করাপশনের মধ্যে দিয়ে চলেছে। একটা রিপোর্ট তৈরি করা হয়েছে এবং সেই রিপোর্টের ভিত্তিতে কাজ করতে হবে। আমি মনে করিনা ই. এস. আই.-এর মতো জিনিস রাখার প্রয়োজনীয়তা আছে। ই. এস. আই.-এর ব্যাপারটা একটু কঠোর ভাবে শ্রমমন্ত্রী যেন দেখেন সেজন্য বিশেষ ভাবে আমি অনুরোধ করছি। আমি বলতে পারি এটা কোনও কঠিন ব্যাপার নয়—আজকে রাজ্যবিমা ঔষধালয় খুললে দোষ কি—শ্রমিক টাকা দেবেন কিন্তু পাবেনা এটা হতে পারেনা। কাজেই রাজ্যবিমা ঔষধালয় যদি খোলা যায় তাহলে সেটা কঠিন ব্যাপার নয়—শ্রমিকরা সেখানে গিয়ে ঔষধ পেতে পারে। আরেকটি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি সেটা হচ্ছে ফ্যাক্টরি ইন্সপেক্টরদের বিষয়—সাধারণ শ্রমিকদের ধারণা যে ফ্যাক্টরি ইন্সপেক্টাররা ভিজিট করে টাকা রোজগার করতে যান, এবং তারফলে ফ্যাটাল অ্যাক্সিডেন্টের কোনও কিনারা হয়না।

[6-30 – 6-40 P.M.]

এই অভিযোগ আমি করছি। আমরা নিশ্চয়ই শ্রমমন্ত্রী মহাশয়কে অসংখ্য ধন্যবাদ ও শ্রদ্ধা জ্ঞাপন করছি কারণ তিনি অনেক কনসিলিয়েশন করেছেন। কিন্তু আরও কতকগুলি শ্রমিকদের কল্যাণমূলক কাজের জায়গা আছে সেখানে হাত দিতে হবে এবং কঠোর হাতে সেটাকে পরিচালনা করতে হবে, সেই ডিপার্টমেন্টকে পরিচালনা করতে হবে। কি করেন ইন্সপেক্টাররা? আমি অসংখ্য কেস দিতে পারি যদি সময় থাকে, শুধু যান তাঁরা ভিজিট করতে এবং কিছু রোজগার করে নিয়ে আসে। সেখানে বোধ হয় কম্পিটিশন হয় কে কোথায় যেতে পারে, স্যার, শেষের দিকে আর একটা কথা বলি, আমি মন্ত্রী মহাশয়ের নজরে তা আগেই এনেছি। এখানে দেখুন তো পাঁচ কোটি টাকার বাজেটে কি করা যেতে পারে, টাকা না থাকলে কি করবেন? কিন্তু এটা ভাবতে হবে যে শ্রমিক আন্দোলনের ধারাটা পশ্চিমবাংলায় কি এবং আমরা এখানে দেখেছি যে শহরাঞ্চলের শ্রমিকরা আপনাদের টোটালি বিসর্জন দিয়েছে, একটা লোকও ইলেকটেড হয়নি লেবার ফ্রন্ট থেকে, এখানে আমাদের দায় দায়িত্ব কিছুটা আছে। কারণ এখান থেকে অর্থ তৈরি হয়, সম্পদ তৈরি হয়, যারা করে তারাই বঞ্চিত হচ্ছে। আইনের মধ্যে যেটুকু আছে অ্যাডমিনিস্ট্রেশনের দিক থেকেও তা করা প্রয়োজন। আমরা দেখলাম ২ লক্ষ টাকা ওয়লফেয়ার ফাণ্ডে আছে। আমার ধারণা বহু টাকা আদায় হয়, ১ টাকা করে শ্রমিকদের দেবার কথা এবং মালিকদের দেবার কথা কিন্তু এই টাকাটার হিসাব কোথায়? কি করে জানা যায় যে এত টাকা আমার বাৎসরিক রোজগার এবং এত টাকা শ্রমিকদের ওয়েলফেয়ারে ব্যয় হয়। এটা যদি শুধু স্ট্যাটাস এবং স্টাফ বজায় রাখার জন্য করা হয় তাহলে ব্যর্থ হবে। কাজেই কটা ওয়েলফেয়ার সেন্টার হচ্ছে, কটা হলিডে হোম হচ্ছে এইগুলি তো দেখা দরকার। টাকা নেই সুতরাং দেখতে হবে যে কোনও দিক থেকে এইগুলিকে করা যায়। মালিকদের তো বঞ্চনা নীতি থাকবে, কেন্দ্রীয় সরকারের শ্রমনীতি আমরা জানি, কিন্তু রি-ওরিয়েন্টেশন আমাদের রাজ্য থেকে যদি না হয় তাহলে শ্রমিকদের আশা ভঙ্গ হতে বাধ্য। এর পর হচ্ছে ইণ্ডাস্ট্রিয়াল হাউসিং স্কীম বলে একটা বস্তু আছে। যারা আন-অথরাইসড, গুণ্ডা সণ্ডারা তার মধ্যে গিয়ে বসে আছে ইণ্ডাস্ট্রিয়াল ওয়ার্কার হয়ে। এমন কি লক্ষ লক্ষ টাকা উপার্জন করে, ব্যবসায়ীরা, সরকারি কর্মচারিরা, যাদের এর মধ্যে ঢোকার কথা নয়, তারা এই সমস্ত জায়গায় বাস করছে। কি করে স্যাংশন নিয়ে বাস করছে আমি জানিনা। তাদের টেলিফোন, মোটর গাড়ি, এমন কি তাদের ভিতরের যে পার্টিশন ওয়াল ছিল সেগুলি ভেঙ্গে দিয়ে বড় বড় ঘর করে বসে আছে। এর নাম হচ্ছে ইণ্ডাস্ট্রিয়াল হাউসিং স্কীম। আমি একথা বলতে চাই যে আমরা যে নীতিতে শ্রম বিরোধ যেভাবে দেখি, সেই বিরোধের যেভাবে মীমাংসা করছি তাতে অন্যান্য যে সমস্ত ডিপার্টমেন্ট আছে সেই ডিপার্টমেন্টগুলিকে নূতন ভাবে সাজাবার দরকার হলে তা করতে হবে, নইলে কঠোরভাবে তাদের পরিবর্তনের মধ্যে দিয়ে যা আছে আমার ক্ষমতায় সেইটুকু দিয়ে যাতে আমি কারেক্ট ডাইরেকশনে নিয়ে যেতে পারি তারজন্য বিধিব্যবস্থা করব। অসংখ্য ভরসা আমাদের দেশের মানুষের এই বামফ্রন্ট সরকারের প্রতি এবং আমরা তাই নিয়ে ঘাটে মাঠে রাস্তায় কাজ করে যাচ্ছি। যা ক্ষমতা আছে তার মধ্যে দিয়ে আমাদের যতখানি করণীয়, যা তারা উপার্জন করছে, এখানে শুধু তা নয়, যে সম্পদ সৃষ্টি করছে, তারা আমাদের দেশের স্রষ্টা, সেই ইজ্জতটুকু দিয়ে আমরা যদি

কিছুটা পরিমাণে এই সমাজ ব্যবস্থার মধ্যে দিয়ে একটু পরিবর্তন আনতে পারি তাহলে আমি মনে করব যে আমাদের দেশ থেকে যে মহারাষ্ট্র, এমন কি বিহার, এমন কি গুজরাট অথবা তামিলনাড়ু বা উড়িষ্যা, যারা আমাদের শ্রমিকদের থেকে অ্যাভারেজে বেশি রোজগার করছে, তাদের কাছে আমাদের পশ্চিমবঙ্গ সরকার একটা আদর্শ হিসাবে উপস্থিত হবে। এই কথা বলে আমি পুনরায় এই বাজেটকে অভিনন্দন জানাচ্ছি এবং শ্রমমন্ত্রীকে অভিনন্দন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অশোককুমার বোস ঃ** অন এ পয়েন্ট অব ইনফর্মেশন, স্যার, আজকে সান্ধ্য দৈনিক হিন্দুস্থান স্ট্যাণ্ডার্ডে সংবাদ প্রকাশিত হয়েছে তাতে আমার নাম এবং ডঃ মিত্রের নাম জড়ানো হয়েছে, দুইজনই এই সভার সদস্য। এই সংবাদে বলা হয়েছে যে ডঃ মিত্রের বনাম আমার দলের সমর্থকদের মধ্যে নাকি কাল চেতলায় একটা সংঘর্ষ হয়েছে। ঘটনাটা হল এই—গত কাল দুপুরে একদল সমাজ বিরোধী চেতলা হাটরোডে যায় এবং সেখানে গিয়ে দোকানপাটের উপর আক্রমণ করে। কিন্তু এটাকে কেন্দ্র করে যে সংবাদ পরিবেশন করা হয়েছে, যেভাবে চিত্রিত করা হয়েছে, এটা অসত্য, বিভ্রান্তিকর, উদ্দেশ্য প্রণোদিত, উর্বর মস্তিষ্কপ্রসূত সংবাদ সন্দেহ নাই। আমি আপনার কাছে আবেদন জানাব এই ধরনের সংবাদ যাতে না পরিবেশিত হয়, সেদিকে আপনি দৃষ্টি দেবেন।

**श्री रविशंकर पान्डे :** माननीय स्थानापना अध्यक्ष महोदय, मैं इस बजट का विरोध करते हुए यह कहना चाहता हूँ कि वामफ्रान्ट की सरकार जैसे और विभागों में वाँझ का सबूत दिया हैं वैसे ही इस श्रमिक विभाग मे भी इसने वाँझ पन का सबूत दिया है। इस सरकार के शासन काल में श्रमिक हित के लिए नतो कोई काम हुआ है और नतो उनकी–उन्नति और भलाई की ओर ही ध्यान दिया गया है। आज जो कुछ भी काम हो रहा है, वह श्रमिक विरोधी काम हो रहा हैं। कारपोरेशन में ८०२ स्थान रिक्स थे लोग ट्रनिंग करके वैटे हैं, अनशन कर रहे हैं लेकिन उनका काम नहीं दिया जा रहा है। यह श्रमिक विरोधी काम नहीं हो रहा है तो और क्या हो रहा हैं? जो लोग ट्रेनिंग करके आये, उनको काम क्यों नहीं दिया जा रहा हैं?

वड़ा टिटारो पीटा जा रहा हैं जूट मिल के हड़ताल के संवंध में। पहले जू० मिल के मालिक ४५ रु० देते थे और अव ६५ रु- देते हैं। लेकिन आपलोग क्या जानते हैं–इस ६५ रुपया के वदले इन श्रमिकों को एक हजार रुपया गवाँना पड़ा है। हड़ताल के अवधि का पैसा यानि ८५ दिन की तन्ख्वाह कट गई। ६५ रु० वढ़ोत्तरी करके मिलकि मालिक को ५ वर्ष के लिए इतना पैसा दिलवा दिए कि वे अव चैन की वंसी वजायेंगे। आपलोगों ने मजदूरों का वेतन कटवा दिया। इससे बंगाल के मजदूरों का और बंगाल का कितना नुकशान हुआ हैं, इसका अन्दाजा नहीं लगाया

जा सकता हैं। मालिक आराम करेगा और श्रमिक आपनी मेहनत कमाई से मालिकों की तिजोरी को भरेगा। जूट मिल के हड़ताल से वास्तविक में देखा जायतो श्रमिको का कोई कल्याण नही हुआ हैं। आपका टिटारा पीव्रा व्यर्थ हैं, आपलोगों ने तो मालिकों का ही वैंक वैलेन्स वढ़ाये हैं।

[6-40 – 6-50 P.M.]

सूताकल में अभी हड़ताल होने जा रहा हैं। अभी हड़तालको टालने की चेष्टा हो रही हैं। इसके लिए १४ तारीख को समझौता वर्त्ता का दिन निश्चित किया गया हैं। अगर समझौता वर्ता विफल रहा तो १५ ता० से सूताकल में हड़ताल होगा। मेरा कहना यह हैं कि इस तरह का षढ़यन्त्र न करें। अगर हड़ताल का ऐसा ही क्रम चलता रहा तो बंगाल के उत्पादन का ह्रास होगा और यहा की अर्थनैतिक अवस्था खराव हो जायगी।...... (व्यवधान) दलाली तो आपलोग कर रहे हैं। माननीय स्थापना अद्यक्ष महोदय, वंगाल में आज जो श्रमिक नीति चल रही हैं, वह श्रमिक-हित के लिए वड़ा घातक हैं। जनता पार्टि कि गद्दी पर वैठ ने के पहले आप लोगों ने श्रीमती इन्दिरा गाँधी को साष्ठांग प्रणाम किया हैं और उनके २० सूची कार्यक्रम का समर्थन किया हैं। आज आप लोगों को लज्ञा नहीं आती हैं। वड़ी वड़ी वातें करते हैं। मैं आप लोगों के सामने सुझाउ रखना चाहता हूँ कि आप लोग श्रमिक हित के लिए कानून वनाइए–श्रमिकों की भलाई के लिए काम कीजिए। टीटागढ़ जूट मिल नम्बर वन के लगभग ३ हजार श्रमिक आज भी वेकार वैठे हुए हैं। उनमें से एक हजार श्रमिकों को दूसरी जगह मालिक ट्रान्स्फर कर दिया हैं। दो हजार श्रमिक अनाहर–भूखों मर रहे हैं। आपकी सरकार और आपके श्रम-मंत्री वड़ी-वड़ी वातें करते हैं, किन्तु सामने नहीं आते हैं। श्रमिकों के सामने जाने में इन्हें शर्म लगती हैं। अगर कोई समझौता वार्ता होती है तो केवल सीटू का ही प्रश्न सामने आता हैं और उसी पर महत्व ज्यादा दिया जाता हैं। अगर आइ० एन० टी० यू० सी० या अन्य यूनियन के सम्वन्ध में कोई वार्ता होती हैं तो उसे विफल करने की चेष्टा की जाती हैं। एक मात्र सीटू का ही काम चालू रखा जाता हैं।

जव यह बामफ्रान्ट की सरकार गद्दी पर वैठी तो बंगाल के श्रमिकों ने वड़ी उम्मीद की थी कि हमलोगों की ग्रेचूएटी और वोनस का सवाल अवहल हो जायगा। लेकिन आजभी यह समस्या ज्यो-की-त्यों वनी हुई हैं। अगर किसी कर्मचारी की नौकरी छूट जाती हैं तो उसे ग्रेचूएटी २-२-३-३ बर्ष तक नहीं मिलती हैं। उसे दफ्तरों

में चक्कर लगाते–लगाते उसके जूते घिस जाते हैं। अन्त में वह वेचारा असहाय हो कर वैठ जाता हैं और मालिक लोग उसके पावना को खा जाते हैं। आज विना घूस दिए कोई नहीं होता हैं। कहने के लिए बजट का ९० प्रतिशत उत्पादन बढ़ने के लिए खर्च किया जा रहा हैं। लेकिन वेसी भाग पुलिस खाते में व्यय किया जा रहा हैं जो श्रमिक आन्दोलन को दबाने में मदद करती हैं सिटू को छोड़कर और दूसरी पार्टी यूनियनों को दबाने का काम आज लेवर दफ्तर कर रहा हैं। (व्यवधान)

कानपुर में हमने मजदूरों का प्राभिडेन्टफण्ड दिलवा दिया। लेकिन आपलोग टीटागढ़ और और और जगहों में क्या कर रहे हैं?

हमारी एक जगह यूनियन हैं। वह हैं आनन्द रेस्टूरेन्ट सेन्ट्रल एभन्यू पर। श्रमिक मंत्री के नालेज के विना चीफ मिनिस्टर ज्योति वसु ने वहाँ आर्डर करके पुलिस को भेज दिया और जो वेकार श्रमिक शान्ति पूर्वक वाहर में इडली-धोसा वनाकर अपना पेट पालते थे, उन्हें मालिक लोग हटा दिए। मजदूरों को वहाँ से खदेड़ दिया गया। उनके वर्तनों को उठवा कर वहू वाजार थाने मे रखवा दिया गया। आप लोग श्रमिकों को सुविधा क्या देंगे, उनके उपर तो आप लोग डन्डा वरसाते हैं। इससे वड़ा कल्याणकारी काम यह वाम-फ्रान्ट की सरकार और क्या कर सकती हैं? (व्यवधान)

आपलोग कानपुर की वात को यहाँ वार-वार क्यों उठा रहे हैं? वहाँ तो सरकार ने श्रमिकों का सव पावना दिलवा दिया था, किन्तु आप लोग क्या यहाँ गोली नहीं चलवा रहे हैं? श्रमिकों की भलाई के लिए श्रम-दफ्तर कोई काम नहीं कर रहा हैं। कलकत्ता में श्रमिको के रहने के लिए कहीं भी मकान नही वना हैं। उनके लिए मकान अवश्य वनना चाहिए। गद्दी में और गोदामों में तथा घरों में काम करने वाले कर्मचारियों की दशा वड़ी शोचनीय हैं। उनके उपर डण्टा वरस रहा हैं। उनके साथ मालिक वेइमानी करता है और कर्मचारियों को उनके पावना को दिए विनाही भगा देता हैं। सरकार की ओर से इनको सुविधा मिलनी चाहिए, इनके लिए भी कानून वनना चाहिए। किन्तु सरकार इनके वारे में कोई चिन्ता ही नहीं करती हैं। टेला और रिक्सा वालों की भी हालत वड़ी दयनीय हैं। कलकत्ते के आवागमन में ये सुविधा प्रदान करते हैं। कलकत्ते की तरक्की में इनका भी योगदान हैं। परन्तु ये आज भी उपक्षित वने हुए हैं। पुलिस का डण्टा इनके उपर वरसता ही रहता हैं। ये मजदूर खून-पसीना बहा कर काम करते हैं किन्तु इनको कोई भी सुविधा नहीं मिल रही हैं। म० इस्माल साहव इनके लिए वड़ा आँसू वहाते थे, इनके लिए आन्दोलन करते

थे किन्तु इसके वावजूद इनको मारा जा रहा हैं, इनको घसीटा जा रहा हैं। इनके लिए यह सरकार जो अपनेको मजदूरों की दर्दी कहती हैं–क्या कर रही हैं?

लेवर दफ्तर में कोई डिस्प्यूट लेकर जाइए, उसको सुलझाने में ६ वर्ष का समय लग जाता हैं। हाई कोर्ट में इसके लिए अलग से कोई जज नहीं हैं। इसलिए हाई कोर्ट में भी १०-१२ वर्ष का समय लग जाता हैं। लेवर ट्राइव्यूनल की हालत भी वैसी हैं। कोई सुनवाई ही नहीं हैं। लेवर कमिशनर के दफ्तर में मालिक पक्ष आता हि नहीं चाहता हैं। आफसर भी समझाता कराने में देर करते हैं। राइटर्स विल्डिंग में भी श्रमिक विभाग अकर्मन्व हो गया हैं। सरकारी अफसर लोग सिर्फ मंत्रियों का जी हजूरी इसलिए करते हैं कि कहीं मन्त्री लोग नाखुश होकर ट्रान्स्फर न कर दें। इसीलिए सरकारी पार्टी की यूनियन का ही ध्यान अधिक रखा जाता हैं। इस तरह की थाँधली आज चल रही हैं। विवाद जो खड़े हो गए हैं, वे खड़े ही हैं। बंगाल में जो श्रमन्नीति चालू हैं, उससे कोई लाभ नहीं हो रहा हैं। उल्टे श्रमिक पक्ष का नुकशान ही हो रहा हैं। यह सरकार जो वीस महीने से गद्दी पर वैठी हैं, श्रमिक-हित की वड़ी वड़ी वातें करती हैं। लेकिन केवल वातों से ही काम नही होनेवाला हैं। मैं सरकार से अनुरोध करूँगा, अध्यक्ष महोदय, कि यह श्रमिको की भलाई के लिए जल्द से जल्द कानून वनावे। सभी यूनियनों को मिलाकर ही कोई समझौता कर्नी चाहिए, केवल सी० टू० को ही प्रमुखता नहीं देनी चाहिए। मजदूरों की भलाई के लिए ही सभी पार्टियो की यूनियनें हैं। सिर्फ आपकी पाकिट यूनियन ही मजदूरों की भलाई नहीं करती हैं, इसका आपको ख्याल रखना चाहिए। श्रमिक दफ्तर का काम श्रमिकों की भलाई करने का  हैं। उसे सी० टू० की ही पक्षपात नहीं करना चाहिए।

चूँकि यह वजट श्रमिक-विरोधी वजट हैं इसलिए मैं इसका समर्थन नहीं कर पाता हूँ–मैं इस वजट का विरोध करता हूँ।

**শ্রী রাজকুমার মণ্ডল :** মাননীয় চেয়ারম্যান, স্যার, আমি আপনার মাধ্যমে আমাদের শ্রমমন্ত্রীর বাজেট সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। কিছুদিন যাবৎ দেখা যাচ্ছে দুটি কংগ্রেস এবং জনতা পার্টির সদস্যারা এক সঙ্গে বেশ মিলেই চলছেন। এই মিলন বেশ কিছুদিন ধরেই পরিলক্ষিত হচ্ছে এবং তারই পরিণতিতে দেখা গেল কয়েকদিন আগে এখানে অনশন হল, তারপর সহাবস্থান, মালা বিনিময়ে এই পরিণতির শেষ হল। আমরা আশা করছি নিশ্চয় এই মিলনের মাধ্যমে একটা কিছু নতুন জন্ম নেবে। যাই জন্ম নিক না কেন, আমাদের পশ্চিমবাংলার শোষিত জনসাধারণ, শ্রমিক, কৃষক, মধ্যবিত্ত, যারা বুকের রক্ত ঢেলে এই বামফ্রন্ট সরকার তৈরি করেছে তারা তাদের চোখের মণির মতো এই সরকারকে রক্ষা করবে। চটকল শ্রমিকদের আন্দোলন সম্পর্কে জনতা পার্টির মাননীয় সদস্য রবিশঙ্কর পাণ্ডে

মহাশয় বললেন, চটকল শ্রমিকরা ৫০ দিনের মতো যে ধর্মঘট করলেন তাতে নাকি শ্রমিকরা তেমন কিছু পান নি, মালিকদেরই তাতে উপকার হয়েছে।

[6-50 – 7-00 P.M.].

চটকল শ্রমিক এবং শ্রমিক শ্রেণী যখন লড়াই-এ নামেন তখন শুধু টাকা পয়সার কথা তারা চিন্তা করেন না। ৪৭ টাকা চটকল মালিকরা দিতে চেয়েছিলেন ঠিকই কিন্তু তার সঙ্গে যে কতকগুলি শর্ত তারা আরোপ করেছিলেন তারফল ছিল শ্রমিক ছাঁটাই। শ্রমিকরা আমি এর আগেই বলেছি সব সময় টাকা পয়সার কথা চিন্তা করে না, তারা রাজনীতি করেন এবং নীতি নিয়ে লড়াই করতে জানেন। তাই আমরা দেখি চটকল শ্রমিকরা এর আগে অনেকবার দীর্ঘস্থায়ী আন্দোলন করেছেন, এবারেও সেই নীতির জন্য লড়াই করেছেন। তারা টাকা নিয়ে কারখানায় যাবে আর তার কিছুদিনের মধ্যেই শ্রমিক ছাঁটাই হবে এই নীতিতে তারা রাজি হন নি, তারজন্যই এই আন্দোলন, এই লড়াই দীর্ঘস্থায়ী হয়েছিল। কিন্তু এটা ঠিকই দীর্ঘস্থায়ী লড়াই-এর পর আমরা যে মাহিনা নিয়ে ফিরেছি তাতে সেখানে আমাদের যে দাবি ছিল ১০ দফা—তারমধ্যে কয়েকটা দাবি নিয়ে আমরা ফিরেছি। তারজন্য পশ্চিমবাংলার চটকল শ্রমিকরা গর্বিত। যেমন গ্রাচুয়িটির ব্যাপার। গ্রাচুয়িটি আইনে লেখা থাকলো ১৫ দিন কিন্তু আমরা চটকল শ্রমিকরা বছরে ১৩ দিন হিসাবে পেয়ে আসছিলাম। এই দীর্ঘস্থায়ী আন্দোলনের মধ্যে দিয়ে আমরা সেই ১৫ দিনের গ্রাচুয়িটি আদায় করে নিয়েছি। এই লড়াই-এ স্পেশ্যাল বদলির ক্ষেত্রে যেখানে এর আগের এগ্রিমেন্টে ছিল ১৫ সেখানে এবারে আমরা সেটাকে ২০তে বাড়াতে পেরেছি। আর শিফটিং, কাজের বোঝা, গ্রেডেশন ইত্যাদির ব্যাপারগুলি কমিটির কাছে চলে গিয়েছে। মালিকরা যেটা চেয়েছিলেন যে আমরা শ্রমিকরা ছাঁটাইকে মেনে নিয়ে কাজে যাবে টাকার লোভ নিয়ে সেটাকে আমরা আপাতত রুখতে পেরেছি। স্যার, এই ধনতান্ত্রিক সমাজ ব্যবস্থার যেটা ফল সেটা আমাদের চটকল শ্রমিকদের ক্ষেত্রে কেন সব শিল্পের ক্ষেত্রেই দেখেছি মাহিনা বাড়লেও সেটা আমাদের হাতে থাকে না, বিভিন্নভাবে চলে যায়, আবার সেখানে শ্রমিকদের সংখ্যাও কমে যায়। চটকল শ্রমিকদের সংখ্যা আগে যা ছিল সেটা ক্রমান্বয়ে কমতে কমতে এখন সওয়া দু' লক্ষে এসে পৌঁছেছে এবং তারমধ্যে নারী শ্রমিকের সংখ্যা অত্যন্ত কমে গিয়েছে। মাননীয় চেয়ারম্যান মহাশয়, আমি তাই আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীর কাছে আবেদন করব, চটকলে নারী শ্রমিকের সংখ্যা যা আছে বর্তমানে সেটা যাতে আরও হ্রাস না পায় সে দিকে তিনি নজর রাখুন এবং তার সঙ্গে সঙ্গে যাতে নারী শ্রমিকের সংখ্যা বাড়ানো যায় তার চেষ্টা করুন। স্যার, মাননীয় শ্রমমন্ত্রী মহাশয় যে বাজেট রেখেছেন সেই বাজেটকে আমি সমর্থন করছি। কারণ এই ধনতান্ত্রিক সমাজ ব্যবস্থার মধ্যেও তিনি বাজেটে যে বক্তব্য রেখেছেন সেটা খুবই আনন্দের কথা। বাজেটের মধ্যে এ কথা বলেন নি যে আমরা বর্তমান ধনতান্ত্রিক সমাজ ব্যবস্থার মধ্যে শ্রমিকদের সমস্ত কিছু করে দেব। তিনি বাজেটের মধ্যে যে বক্তব্য রেখেছেন এবং ইতিমধ্যে বামফ্রন্ট সরকার আসার পরে তার কিছু কার্যকরি হয়েছে। যেমন এমার্জেন্সির সময়ে রাজনৈতিক কারণে যে সমস্ত শ্রমিকদের চাকুরি গিয়েছিল তাদের পূনর্বহাল করা হয়েছে। মূল্যায়নের সঙ্গে শ্রমিকদের মহার্ঘভাতার সমতা আনার চেষ্টা হয়েছে। তারপর বন্ধ ইউনিটগুলি খোলার জন্য তিনি বক্তব্য রেখেছেন। এই প্রসঙ্গে আমি কয়েকটি কথা বলতে চাই। আমার কাছাকাছি কতকগুলি কারখানা বন্ধ হয়ে

রয়েছে। সেগুলি সম্পর্কে এই বাজেটের মধ্যে কোনও কিছু দেখতে পাইনি। সেগুলি সম্পর্কে মাননীয় শ্রমমন্ত্রী মহাশয়ের দৃষ্টিতে আনতে চাই। প্রেমচাঁদ জুট মিল ২ বছর বন্ধ হয়ে গেছে। এখানে ৪ হাজার শ্রমিক কাজ করতেন। ভারত জুট মিল বন্ধ হয়ে গেছে এবং এখানে শ্রমিকের সংখ্যা আমি ঠিক বলতে পারছি না। আই. পি. এল. বন্ধ হয়ে আছে তিন থেকে চার বছরের মতো। সেখানে শ্রমিকের সংখ্যা ২ শত মতো। জেটিয়া কটন মিল বন্ধ হয়ে আছে। কারন্যাকে কারখানা বন্ধ হয়ে আছে। এগুলি যাতে শীঘ্র খোলা যায় এবং মালিকরা যাতে খোলেন তার জন্য চেষ্টা করা কিম্বা সরকার অধিগ্রহণ করে এই কারখানাগুলি খোলা যায় তার জন্য আবেদন করছি। এ ছাড়া যাতে ই. এস. আই সম্পর্কে এই কথা বলতে চাই যে তাঁদের দুরবস্থা প্রচুর আছে। সেই দুরবস্থা দূর করার জন্য তিনি কয়েকটা ব্যবস্থা নিয়েছেন এই বাজেটের মধ্যে। ই, এস. আই. সম্পর্কে আমি যে কথা বলতে চাই, এই ই. এস. আই স্কীমে একেবারে সর্বনিম্ন যে ব্যবস্থা সেটা হচ্ছে প্যানেল ডাক্তার থেকে শুরু করে হেড অফিস যেটা গনেশচন্দ্র অ্যাভিনিউতে রয়েছে এবং হসপিটালে এমন একটা চরম দুরবস্থা হয়ে আছে যা বলে বোঝানো যায় না। প্যানেল ডাক্তাররা ঠিকমতো আসে না। সপ্তাহের মধ্যে দু' একদিন দুই এক ঘন্টার জন্য আসেন এবং কাজ করে চলে যাবেন। তারপর ঔষধ পাওয়া যায় না, হাসপাতালে ঠিকমতো চিকিৎসা হয়না, পথ্য নেই, ডাক্তারের অভাব, বেডের অভাব, এক্স-রে মেশিনের অভাব, অ্যাম্বুলেন্সের অভাব এবং কয়েকটা হসপিটালে গাইনো ডিপার্টমেন্ট খোলা হয়নি। এই রকম অবস্থায় চলছে। ই. এস. আই ইত্যাদিতে এই যে অবস্থা চলছে, এটা দূরীকরণের জন্য ব্যবস্থা নিয়েছেন এটা আনন্দের বিষয়। আমি যেগুলি সম্পর্কে বললাম আশা করব মাননীয় মন্ত্রী মহাশয় সেগুলির দিকে একটু নজর দেবেন। আজকে চটকলের কাছে কিছু শ্রমিক বস্তি থাকে, সুতাকলের কাছে শ্রমিক বস্তি থাকে, ইঞ্জিনিয়ারিং কারখানার কাছে শ্রমিকদের বস্তি থাকে, এই সমস্ত ওয়ার্কারদের সম্পর্কে বাজেটে সেই রকম কিছু দেখতে পাচ্ছি না। কিন্তু এই বস্তিগুলোর দুরবস্থা এত চরম যে সেই ইংরাজ আমলে যেমন চটকল এলাকায় যে সমস্ত বস্তিগুলো আছে, ইংরাজ আমলে তৈরি হয়েছিল, তারা তৈরি করেছিলেন, তাদের দৃষ্টিভঙ্গি দিয়ে, আমরা সকলেই ওয়াকিবহাল যে তারা আমাদের মানুষ বলে মনে করতেন না, তাই আমাদের থাকার জন্য, শ্রমিকদের থাকার জন্য সামান্য কোয়ার্টার তারা করেছিলেন।

[7-00 – 7-10 P.M.]

সেই কোয়াটার একেবারে পায়রার খোপের মতো, একটাও জানালা নেই, এই অবস্থায় ঘরগুলো তৈরি হয়েছিল। তারপর গত ৩০ বছরের এই কংগ্রেস রাজত্বেও কিছু হয়নি। আজকে আমাদের এই বামফ্রন্ট সরকার আসার পর শ্রমিকরা একটু পরিবর্তন চায় যেমন, আমরাও সেই রকম একটু পরিবর্তন চাই। তাই মাননীয় শ্রমমন্ত্রীর কাছে আবেদন করব এই সমস্ত বস্তিগুলোর উপর তিনি একটু নজর দিন। সেই ঘরগুলো এবং তার স্যানিটেশন, পানীয় জলের ব্যবস্থা, এসমস্ত দিকে একটু নজর দিনৈ, তার জন্য তাঁর কাছে আবেদন জানাব। এবার এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের ব্যাপারে একটু বলি। প্রাইভেট যে সমস্ত ফ্যাক্টারিগুলো আছে, তারা মাত্র নোটিশ পাঠিয়ে দেয়। তারা নাকি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ মারফত লোক ভর্তি করতে আইনত বাধ্য নন। তারা শুধু মাত্র একটা নোটিশ পাঠিয়ে দেন। আমি বলব এই আইনকে

সংশোধন করে যাতে প্রাইভেট ফ্যাক্টরিগুলোতে তাদের লোক ভর্তির ব্যাপারে তারা যাতে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ মারফত নিতে বাধ্য হন তার ব্যবস্থা করুন। আর একটা কথা বলতে চাই, ছোট ছোট যে সমস্ত ইঞ্জিনিয়ারিং কারখানা আছে, ইঞ্জিনিয়ারিং কারখানার এগ্রিমেন্টের সময় যেগুলো বাদ রাখা হয়েছে, সেই সমস্ত ছোট ছোট কারখানার শ্রমিকরা ভীষণ ভাবে বঞ্চিত হচ্ছে। সেই সমস্ত শ্রমিকরা যাতে ফ্যাক্টারি অ্যাক্টের আওতায় আসে, এবং সেই মতো যাতে তারা মাইনে এবং অন্যান্য সুযোগ সুবিধাগুলো পায় তার জন্য ব্যবস্থা করার ব্যাপারে আমি মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ রাখছি। অবশেষে একটা কথা বলব, মাননীয় হরিপদ ভারতী মহাশয় বলেছেন, এই বাজেটের মধ্যে শ্রমিকদের মঙ্গল এবং কর্মে নিয়োগের কোনও ব্যবস্থা দেখছি না। আমি আশা করব, তিনি সমস্ত বিষয়টা জানেন, অন্য কথা তিনি বলেছেন, কারণ এটা তিনি নিশ্চয়ই জ্ঞাত আছেন, আমাদের রাজ্য সরকারের হাতে সীমিত অর্থ এবং রাজনৈতিক ক্ষমতা। সমস্ত ক্ষমতাটা শিল্প নীতি, জাতীয় মজুরি নীতি ইত্যাদি ব্যাপারে কেন্দ্রীয় সরকারের হাত রয়েছে, সমস্ত ক্ষমতা কেন্দ্রীভূত। অতএব আমি বলতে চাই একটা কথা, এর আগে যখন ৩০ বছর ধরে কংগ্রেস রাজত্ব করে গেছে, তখন আমাদের দেশের বেকার সংখ্যা এবং শিল্পের অবস্থা সম্পর্কে তিনি কি ওয়াকিবহাল ছিলেন না? অতএব সেই অবস্থার মধ্যে আমাদের এই বামফ্রন্ট সরকারকে কাজ করতে হচ্ছে। এই সময়ের মধ্যেই কি তিনি সমাজতান্ত্রিক দেশের শ্রমিকদের মতো উন্নতি আশা করছেন? অতএব আমি মনে করি, তিনি সমস্ত কিছু জেনে বিরোধিতা করার জন্য বিরোধিতা করছেন। আমি আর বিশেষ কিছু বলতে চাই না। আমি যে কয়টি কথা বললাম, মন্ত্রী মহাশয় যেন সেইগুলোর দিকে একটু নজর দেন এই আশা রেখে, মাননীয় শ্রমমন্ত্রী কর্তৃক আনীত যে শ্রম বাজেট, তাকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আমি শ্রমমন্ত্রীর এই বাজেটকে সমর্থন করতে গিয়ে দু-একটি কথা বলতে চাই। দুঃখের বিষয় হচ্ছে আমাদের বিরোধী দলে যাঁরা আছেন তাঁদের মধ্যে শ্রমিক নেতা হিসাবে শ্রমিক এলাকা থেকে কেউ নির্বাচিত হতে পারেননি। এখানে মালিক নেতা লেবার বাজেটের বিতর্কে অংশগ্রহণ করেছেন। দু' দিন আগেও ভারতী বাবু বড়বাজারে যখন মুটে মজুররা লড়াই করছিল তখন শেঠজীদের অনেক আশীর্বাদ করেছেন। এখানে তিনি জনতা দলের নেতা, এখানে জনতা দল মুটে-মজুরদের মধ্যে নেই, কল-কারখানার মজুরদের মধ্যে নেই, এখানে ওঁদের জনতা হচ্ছে কোম্পানির বোর্ড অফ ডাইরেক্টরের মধ্যে, শেঠজীর মধ্যে। উনি জনতা পার্টীর একজন নেতা, অতএব উনি যখন লেবার বাজেটে বক্তৃতা করলেন তখন তাদের কথা মাথায় রেখেই বক্তৃতা করলেন। গত এক বছর ধরে আমাদের দেশে, বিশেষ করে পশ্চিমবঙ্গের উপর যে ধরনের আক্রমণ নামিয়ে নিয়ে আসা হয়েছিল তাতে তাদের লক্ষ্য ছিল সমস্ত শ্রমিক আন্দোলনগুলিকে, সাধারণ মেহনতি মানুষের আন্দোলনগুলি কে সম্পূর্ণ গুঁড়িয়ে দেওয়া। তছনছ করে দেওয়া সংগঠনগুলিকে যাতে শ্রমিক, কৃষক, কোনও গণতান্ত্রিক মানুষ কোনও লড়াই, কোনও আন্দোলন করতে না পারে। অথচ আজকে জুট আন্দোলন হয়ে গেল, আমরা দেখলাম ৫০ দিন ধরে এই আন্দোলন চলল ২ লক্ষ শ্রমিক এই আন্দোলনে বা ধর্মঘটে অংশগ্রহণ করেছিল, কিন্তু আমরা কোথাও কোনও অপ্রিতিকর অবস্থার খবর পাইনি। কাজেই সুস্থ একটা পরিবেশের মধ্যে দিয়ে ৫০ দিন

ধরে ২ লক্ষ শ্রমিক আন্দোলন চালিয়ে গেছে। কিন্তু আজকে তিন চার বছর আগে বা ৫ বছর আগে, যখন ফ্যাসিস্ট সন্ত্রাসের রাজত্ব কায়েম হয়েছিল বা ইমার্জেন্সী কায়েম হয়েছিল, তখন এখানে আমরা কি চেহারা দেখেছি? পুলিশ, গুণ্ডা, মিশা, ছাঁটাই ইত্যাদি দেখেছি। সারা ভারতবর্ষ জুড়ে যে রেল ধর্মঘট হয়েছিল তাতে আপনাদের নিশ্চয়ই মনে আছে যে, সেখানে রেল শ্রমিকদের শুধু নয়, তাদের মায়েদের বোনেদের ছোট ছোট ছেলে-মেয়েদের পর্যন্ত আক্রমণ করা হয়েছিল, কেউ আক্রমণের হাত থেকে রেহাই পায়নি। রেল কলোনিগুলি থেকে তাদের তাড়িয়ে দেওয়া হয়েছিল, তাদের আশ্রয় নিতে হয়েছিল জঙ্গলে বা অন্যান্য মানুষের কাছে। নিজেদের কলোনি ছেড়ে গিয়েও তারা রেহাই পায়নি, যেখানে তারা গেছে সেখানেই তাদের উপর হামলা করা হয়েছে। আজকে একটা সুস্থ পরিবেশ ফিরে এসেছে, সুস্থ পরিবেশের মধ্যে দিয়ে শ্রমিকরা তাদের যে সমস্যাগুলি আছে, যে অভাব অভিযোগগুলি আছে সেগুলি মালিকদের কাছে তুলতে পারছে, আলাপ-আলোচনা করার জন্য মালিকদের চাপ দিতে পারছে। সমস্ত রকম ভাবে বোঝাবার পরেও মালিক যদি সুষ্ঠু মীমাংসার পথ না বোঝে পরিশেষে তখন শ্রমিকরা বাধ্য হয়ে লড়াই ধর্মঘটের পথে যাচ্ছে। লড়াই ধর্মঘট নিয়ে আমাদের এখানে অনেক কিছু বলা হয়েছে, গেল গেল রব আমরা বহু দিন থেকে শুনছি যে, সব চলে গেল, পশ্চিমবঙ্গের কলকারখানা চলে গেল, পশ্চিমবঙ্গ থেকে সমস্ত মূলধন বাইরে চলে যাচ্ছে, সমস্ত কলকারখানা বন্ধ হয়ে যাচ্ছে, শান্তি শৃঙ্খলা চলে যাচ্ছে। কিন্তু শ্রমিকরা এমন কি একটা বাড়াবাড়ি করেছে, কি এমন একটা আদায় করেছে গত কয়েক বছর ধরে লড়াই করে? আমি আপনাকে বলতে চাই যে, এখানে আপনি দেখুন—আমি ৩০ বছরের পুরো হিসাব দিতে চাই না, "লেবার ইন ওয়েস্ট বেঙ্গল, ১৯৭৮; এই বইটিতে আপনি দেখতে পাবেন যে, এতে বলা হচ্ছে ১৯৬০ সালে যে বেতন ছিল, পার ক্যাপিটা আর্নিংস, ১৯৭৫ সালে সেটা তিন গুণ বেড়েছে। তখন ছিল ১২৯০ টাকা, এখন হয়েছে সেটা ৩৭৮২ টাকা। তিন গুণ মাইনে বেড়েছে শ্রমিকদের এবং এটা লড়াই আন্দোলন করেই হয়েছে। কিন্তু চেয়ারম্যান সাহেব, আপনি যদি দেখেন যে রিয়েল আর্নিংস কত বেড়েছে, তাহলে দেখতে পাবেন যে, ১৯৬০ সালে যেখানে রিয়েল ইনকাম ছিল ১০০ আজকে সেখানে '৭৫ সালে রিয়েল ইনকাম হচ্ছে ১০১.৫৩। তার মানে তিন গুণ মাইনে শ্রমিকদের বেড়েছে এবং সেটা লড়াই আন্দোলনের জন্যই বেড়েছে, কিন্তু '৬০ সালে, অর্থাৎ ১৮ বছর আগে শ্রমিকদের রিয়েল ইনকাম যা ছিল আজকেও রিয়েল ইনকাম তাই আছে, একই জায়গায় দাঁড়িয়ে আছে।

[7-10 – 7-20 P.M.]

বৃদ্ধির কিছু মাত্র পায়নি। ১ পারসেন্ট মাত্র বেড়েছে এবং আমি জানি না ১৯৭৮ সালে দাঁড়িয়ে এই রিয়েল ইনকাম কতখানি বেড়েছে। ফলে এইটুকু বলতে পারি বর্তমানে যারা এই সরকারে আছেন এই বামফ্রন্টের সরকার এই সরকারের আমলে আজকে শ্রমিকেরা তারা আজকে বিভিন্ন জায়গায় বিভিন্ন ইণ্ডাস্ট্রিতে দাবি তুলেছেন, আওয়াজ তুলেছেন যে তাদেরকে একটা নির্দিষ্ট মিনিমাম ওয়েজ দিতে হবে। জুটে ৫০ দিন লড়াইয়ের পরে একটা চুক্তি স্বাক্ষরিত হয়েছে, প্রেসে কিছুটা হয়েছে, স্টিল ইণ্ডাস্ট্রিতে আজকে লড়াই চলছে, সেখানে কিছুটা বাড়ার দিকে আছে—সুতরাং এই সবদিকে এই বামফ্রন্ট সরকার থাকে। আমাদের একটা আশা এই যে, ১৫ বছর ধরে শ্রমিকদের উপর যে প্রবঞ্চনা করা হয়েছে এই প্রবঞ্চনার হাত

থেকে রক্ষা করে শ্রমিকদের মাইনা কিছুটা বাড়িয়ে তাদের রিয়েল ইনকাম কিছুটা বাড়াতে পারি। সেইজন্যই ওদের এত গাত্রদাহ। ১৯৭৫-৭৬ সালে যখন ইমারজেন্সি হয়েছিল তখন এই যুক্তি দেওয়া হয়েছিল যে প্রডাকশন বাড়লে দেশের সমৃদ্ধি বাড়ে—বুর্জোয়া গোষ্ঠী এবং পুঁজিপতির দালালরা চিরকালই এইকথা বলে যে, উৎপাদন বাড়াও দেশের শ্রী বৃদ্ধি হবে। উৎপাদন যখন বাড়ানো হয়েছিল তখনও শ্রমিকদের উপর জবরদস্তী চালিয়ে, জুলুম চালিয়ে—তখন কি হয়েছিল—১৯৭২ সাল থেকে আরম্ভ করে পশ্চিমবঙ্গে যখন আধা-ফাসিস্ট সরকার কায়েম করা হয় তখন থেকে ১৯৭৬-৭৭ সাল পর্যন্ত আমরা দেখেছি পুঁজিপতিদের যে মুনাফা ছিল সেই মুনাফা প্রায় দ্বিগুণ হয়ে গেছে—ঐ পিরিওডের মধ্যে যদিও ঐ পিরিওডের মধ্যে অসংখ্য ছাঁটাই হয়েছে, লে-অফ হয়েছে, ক্লোজার হয়েছে, লক-আউট হয়েছে এবং বদনাম দেওয়া হয়েছে যে, শ্রমিকদের অশান্তির ফলেই হয়েছে। আর এমারজেন্সির সময়ে শ্রমিকদের কোনও রকম কোনও কথা বলার যখন অধিকার ছিল না, লড়াই করার বা আন্দোলন করার কোনও রকম যখন অধিকার ছিল না, সমস্ত কিছুই যখন কেড়ে নেওয়া হল তখন যদি আপনি দেখেন মাননীয় সভাপতি মহাশয়—যে কিভাবে করা হয়েছে—১৯৭৪ সালে যেখানে ক্লোজারের জন্য লোক ইনভল্‌ভ ছিল ৬ হাজার ২০৪ জন, লক-আউটের জন্য ইনভল্‌ভ ছিল ৪১ হাজার ৮৬৭ জন সেখানে ১৯৭৫ সালে বেড়ে ক্লোজারের জন্য দাঁড়িয়েছে ৬ হাজারের জায়গায় ১০ হাজার ৬৯৭ জন আর লক-আউট ৪১ হাজারের জায়গায় ৬৪ হাজার। ১৯৭৬ সালে ক্লোজারের জন্য লোক ইনভল্‌ভ দাঁড়িয়ে গেল ৭ হাজার ৯২২ জন কিন্তু লক-আউটের জন্য ৬৪ হাজার থেকে বেড়ে দাঁড়িয়ে গেল ১ লক্ষ ৪০ হাজার অর্থাৎ ১৯৭৫-৭৬ সালে এই ২ বছরে লক-আউট বেড়েছে, ক্লোজার বেড়েছে, শ্রমিক অশান্তি বেড়েছে। ২৫০ থেকে ৩০০ কোটি টাকা কলমের এক খোঁচায় মালিকদের পাইয়ে দেওয়া হল। বোনাস কেটে নেওয়া হল ইন্দিরা গান্ধী বোনাস কেটে নিয়েছেন। সুচক সংখ্যা কমিয়ে নিয়ে এসে ডি. এ. কেটে নেওয়া হল এবং নানা-রকমভাবে শ্রমিকদের উপর উৎপীড়ন করা হতে লাগল। ফ্যাক্টরিতে যেসব স্যাংশণ্ড স্ট্রেন্থ ছিল তাঁরা তা মেনটেন করলেন না। তার জায়গায় যে শূণ্য পদগুলি রয়ে গেল সেই শূন্য পদগুলিতে লোক নিয়োগ করা হল না। বরঞ্চ কম লোকের উপর আরও বেশি কাজের বোঝা চাপিয়ে দেওয়া হল। এইভাবে ঐ পিরিওডে রেকর্ড প্রফিট করে গেছেন—এই হচ্ছে আমাদের ইতিহাস। আজকে এই অবস্থা থেকে শ্রমিকেরা মুক্তি পেয়েছে, সুস্থ পরিবেশ ফিরে এসেছে। আজকে এই যে বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে চক্রান্ত হচ্ছে, ষড়যন্ত্র হচ্ছে তার বিরুদ্ধে প্রতিবাদ জানাতে প্রায় ১ লক্ষ শ্রমজীবী মানুষ বিধানসভার বাইরে এসেছেন। তারা বলছেন এই সমস্ত চক্রান্তকারী যারা, ষড়যন্ত্রকারী যারা, আবার যারা শ্রমিকদের রক্তকে গোটা পশ্চিমবাংলায় রঞ্জিত করতে চাচ্ছে, কারাগারেতে মিসায় শ্রমিকদের ভর্তি করতে চাচ্ছে তাদের বিরুদ্ধে সাবধান বাণী উচ্চারণ করছেন। আমি এখন কয়েকটি জিনিস বলতে চাই সেটা হচ্ছে এই যে, আমাদের এখন কয়েকটি জিনিস গভর্নমেন্টকে একটু দেখতে হবে। যেমন, আমি প্রথমে ছোট-খাট ইণ্ডাস্ট্রির কথা বলি—এখানে অনেকে বলেছেন অরগানাইজড ইণ্ডাস্ট্রি আর আন-অরগানাইজড ইণ্ডাস্ট্রি সম্বন্ধে। আন-অরগানাইজড ইণ্ডাস্ট্রিতে শ্রমিকদের আরও অসুবিধা। কারণ ছোট-খাট মালিকদের আন্ডারে অল্প শ্রমিকেরা তারা এত বিরাট-বিরাট আন্দোলন করতে পারে না যেটা সংগঠিত ক্ষেত্রে হতে পারে। ফলে তাদের উপর আরও বেশি নির্যাতন হচ্ছে, শোষণ চলেছে। তাদের

জন্য প্রথমে কিছু করা দরকার। যে সমস্ত ছোট-খাট ইণ্ডাস্ট্রি আছে তাদেরকে আমরা কিভাবে বাঁচাতে পারি রাঘব-বোয়াল যারা আছে বিরাট বিরাট তাদের হাত থেকে সেটা আমরা দেখব এবং ছোটখাট ইণ্ডাস্ট্রিতে শ্রমিকেরা যাতে ন্যায্য বেতন পায় এবং অন্যান্য সুযোগ-সুবিধা পায় সেটা দেখতে হবে।

এ বিষয়ে পশ্চিমবঙ্গ সরকারকে চিন্তা করতে হবে এবং বিভিন্ন যেসব বড় বড় কলকারখানা যারা বহু রকম অর্ডার দিয়ে থাকে যাদের অর্ডারের উপর চলে তাদের সঙ্গে কথা বলতে হবে। প্রাইভেট সেক্টর যেসব আছে বিশেষ করে ভারত সরকারের দ্বারা পরিচালিত তাদের সঙ্গেও কথা বলা দরকার এবং এর জন্য কিছু নূতন আইন করা দরকার। দুর্গাপুরের মতো জায়গায় যেখানে ৩০ কোটি টাকার মাল কেনা হয় সেখানে এক দেড় দুই হাজার মাইল দূরে সেইসব অর্ডার দেয়। সেখানকার ছোট ছোট কারখানা সেইসব অর্ডার পায় না। দুর্গাপুর স্টিলে এক কোটি টাকার মতন মাল কেনা হয় কিন্তু ছোট ছোট কারখানায় সেইসব শেয়ারে মাত্র ১৬ থেকে ১৮ লক্ষ টাকা পায়। এইসব শেয়ার বেশি পেলে সেখানে ছোট ছোট কারখানায় হতে পারত এবং অনেক লোক তাতে চাকরি পেত। এগুলি গুরুত্ব সহকারে দেখতে হবে। এই সরকার প্রাইভেট এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ তুলে দিয়েছে, এতদিন পর্যন্ত এই প্রাইভেট এক্সচেঞ্জগুলিতে লোকে নাম লেখাত না, এম. এল. এ'দের ৩০ জন করে কোটা ছিল এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ যেগুলি সেখানকার অফিসাররা ভয়ে সন্ত্রস্ত থাকতেন, কিন্তু আজকাল এই এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে লোক নেওয়া হচ্ছে আগে ১০০০, ২০০০ টাকায় চাকরি বিক্রি হত এবং কংগ্রেস এম. এল. এদের পকেটে সই করা অ্যাপয়েন্টমেন্ট লেটার অক্সন হত। সেইজন্য আগে লোকে এখানে নাম লেখাত না এখন এই সরকার আসার পর আস্থা ফিরে এসেছে বলে ১২ লক্ষ থেকে ১৭ লক্ষ হয়েছে, এবং সকলেই এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম লেখাচ্ছে। প্রশ্ন হচ্ছে এই বেকার কেন হল? রাশিয়া, চিনে গিয়ে দেখে আসুন সেখানে বেকার নেই। ৩০ বছর ধরে আপনারা কেন এই সমস্যার সমাধান করতে পারেন নি? আপনারা বলেছেন পুঁজির অভাব, কিন্তু আপনারাই আধুনিক যন্ত্রপাতি নিয়ে এসে যেখানে ৫০টা লোক কাজ করছে সেখানে ৫০ হাজার লোক নিয়োগ হতে পারত। আপনাদের লেবার ইনজেনসিভ যা ছিল তার উপরে অটোমেশন, ইলেকট্রিক মেকানিজম ইত্যাদি এনেছেন। শুধু তাই নয় চাকরিতে যারা আছে তাদের অবস্থা কি করেছেন? তাদের কিছু কেনার ক্ষমতা আছে। কারখানা করলেন কিন্তু তার মাল বিক্রি হচ্ছে না কারণ লে-অফ ক্লোজার ইত্যাদি লেগেই আছে। বেকার সমস্যার সমাধান যদি করতে চান তাহলে যদি সাহস থাকে রাশিয়ায় যান সেখানে কি হচ্ছে দেখে আসুন। সেখানে পুঁজিবাদ নেই বলে বেকার নেই, পুঁজিবাদ থাকলেই বেকার থাকবে। আপনারা জানেন ইন্টার ইউনিয়ন রাইভালরি আমাদের ট্রেড ইউনিয়নের অনেক সর্বনাশ করেছে, একটা কারখানায় ১০/১৫টা ট্রেড ইউনিয়ন এবং তারা সকলেই দাবি করছে আমারাই এখানকার শ্রমিকদের প্রতিনিধি। এটা আগে হয়নি এখন দেখা যাচ্ছে। আমি বলব এর একটা সুষ্ঠু মীমাংসা হওয়া চাই, কে রেকগনাইজ, কে নয় এটা ঠিক হোক সিক্রেট ব্যালটের মাধ্যমে। একটা কারখানায় ৫০০০ ওয়ার্কার থাকলে ১৫টা ইউনিয়নের নাম দিয়ে একটা ব্যালট পেপার হোক, এবং কোনও ইউনিয়নকে সেই শ্রমিক রেকগনাইজ করতে চায় সেটা ভোটের মাধ্যমেই ঠিক হোক।

[7-20 – 7-30 P.M.]

এর চেয়ে গণতান্ত্রিক ব্যবস্থা আর কি হতে পারে? ভেরিফিকেশন লিস্ট সম্বন্ধে কিছু বলব। যতদিন কংগ্রেস গভর্নমেন্ট ছিল ততদিন লাল ঝাণ্ডা ইউনিয়ন সে যতই শক্তিশালী হোকনা কেন সে রেকগনিশন পায়নি, পেপার ইউনিয়ন সেই রেকগনিশন পেয়েছে। এই ভেরিফিকেশন লিস্টের মধ্যে অনেক কারচুপি আছে যেটা তুলে দিতে হবে। আমরা শুনছি মহারাষ্ট্র বিধানসভায় একটা বিল আনা হচ্ছে তাতে বলা হচ্ছে রেকগনিশন সিক্রেট ব্যালটের মাধ্যমে করতে হবে। শ্রমিক সংগঠন যেগুলি আছে তারা বড় আন্দোলনের জন্য তৈরি হয়ে আছে তারাও সরকারকে এ বিষয়ে নিশ্চয় সাহায্য করবে। আজকে স্ট্যান্ডিং অর্ডারে অনেক জিনিস হচ্ছে। মানুষকে বিনা চার্জশীটে ছাঁটাই করা হচ্ছে। দুর্গাপুরে এইরকম জিনিস ঘটছে—মিহির রায় কংগ্রেসের একজন নেতা তাঁকে এইভাবে ছাঁটাই করা হয়েছে, এর আগে মানস মুখার্জিকে ছাঁটাই করা হয়েছিল, এর জন্য আমরা ট্রাইব্যুনালে যখন গেলাম তখন ট্রাইব্যুনাল বলল স্ট্যাণ্ডিং অর্ডার রয়েছে বিনা চার্জশীটে ছাঁটাই করতে পারবে। এই জিনিসটা ট্রেড ইউনিয়নকে বিশেষ ভাবে ক্ষতিগ্রস্ত করছে, এর পরিবর্তন হওয়া দরকার। শ্রমিকদের কতকগুলি সুবিধা এবং অসুবিধার ব্যাপার আছে যেগুলি দেখতে হবে। এ বিষয়ে হাউসিংয়ের ব্যাপার আমি বলব, শ্রমিকদের সস্তায় ঘরবাড়ি এবং অ্যামেনিটিস দেওয়া যায় কিনা সেটা চিন্তা করতে হবে। ছোট মাঝারি শিল্পের পক্ষে দেওয়া সম্ভব নয়, বড়রা এটা করতে পারে। আমি জানি এমনও হয়েছে এই ব্যাপারে কেন্দ্র থেকে টাকা এসেছে কিন্তু আগেকার সরকার তা খরচা করতে পারেননি। এই ব্যাপারে আরও টাকা নিয়ে আসতে হবে এবং তার জন্য সংগ্রাম করতে হবে। শ্রমিকদের এর জন্য কি করতে হবে তা বলা দরকার, তাহলে তারাও সরকারের সঙ্গে সহযোগিতা করবে। হাউসিংয়ের ব্যাপারে অনেক দুর্নীতি চলছে দুর্গাপুরে ৩/৪ হাজারের মতো হাউসিং বা কোয়ার্টার আছে। কতকগুলি ভাড়া দিচ্ছে আবার কতকগুলি ভাড়া দেয়না, কতকগুলি আনঅথরাইজ। এ বিষয়ে একটা এনকোয়ারি কমিশন করে কিছু করা দরকার। পরিশেষে বলতে চাই পশ্চিমবাংলায় কলে কারখানায় শ্রমিকরা যা আন্দোলন করছে তাতে মালিকরা ভীত। সেইজন্য আজ তারা ননারকম ষড়যন্ত্রে লিপ্ত হয়েছে, আমাদের এমনও সন্দেহ হচ্ছে যে চক্রান্তকারী মালিক একসঙ্গে মিলে এই সমস্ত আন্দোলনকে একটা বদনাম দেবার চেষ্টা করছে এবং এরজন্য তারা এজেন্ট, প্রভোকেটার লাগিয়ে দিয়েছে। এইরকম ব্যবস্থা আমরা সাঁওতালডিতে দেখেছি এরূপভাবে সেখানে দিনের পর দিন পাওয়ার সেক্টারে একটা সাবটেজ চলছে। এর বিরুদ্ধে পশ্চিমবাংলার মানুষের মধ্যে একটা বিক্ষোভ দানা বেঁধে উঠেছে। সেইজন্য বলতে চাই যে মালিক এবং বিভিন্ন গোষ্ঠী যারা মালিকদের সঙ্গে হাত মিলিয়ে এখানে আগুন জ্বালাবার চেষ্টা করছেন সেই আগুনে তাদের হাত পুড়বে কেউ তাদের রক্ষা করতে পারবেন না। এই বলে এই বাজেট কে সমর্থন করে আমি বক্তব্য শেষ করছি।

**মিঃ চেয়ারম্যান ঃ** এই ব্যয়বরাদ্দের দাবির উপর আলোচনার সময় নির্দিষ্ট সময়সূচি অনুযায়ী ৭-২৮ মিঃ শেষ হওয়ার কথা, কিন্তু এই সম্পর্কে বাকি আলোচনার জন্য আরও কিছু সময়ের প্রয়োজন। তাই পসিচমবঙ্গ বিধানসভা কার্য পরিচালনা নিয়মাবলির ২৯০ নং নিয়মানুযায়ী ব্যয় মঞ্জুরি দাবির উপর আলোচনার সময় আরও ৩০ মিঃ বাড়ানোর জন্য সভার

সম্মতি চাইছি। আশা করি এতে সকল সদস্যের সম্মতি আছে। সুতরাং সদস্যদের সম্মতিক্রমে আলোচনার সময় আরও ৩০ মিঃ বাড়ানো গেল।

**শ্রী রেণুপদ হালদার ঃ** মাননীয় চেয়ারম্যান মহাশয়, মাননীয় শ্রমমন্ত্রী যে বাজেট পেশ করেছেন সেই বাজেট বিতর্কে অনেকে তাঁর শ্রমনীতি সম্পর্কে বলেছেন। আমি বলতে চাই যে বামপন্থী সরকারের যে শ্রম নীতি সেই শ্রম নীতির ফলে দেশের শ্রমিক আন্দোলন চাষী আন্দোলন মজুর আন্দোলন শক্তিশালী হচ্ছে কিনা এটা বিশেষ করে দেখতে হবে। কারণ, এটা শুধু কাগজে লেখা থাকলেই হবে না, তিনি কি নীতি ঘোষণা করেছেন সেই নীতি কথায় যদি লেখা থাকে তাহলে তা দিয়ে হবে না, বাস্তবে সেটা প্রতিফলিত হচ্ছে কিনা শ্রমিক আন্দোলনকে শক্তিশালী করার ক্ষেত্রে সরকারের পক্ষ থেকে তাদের উৎসাহিত করা হচ্ছে কিনা সেইসব বিষয় দেখা দরকার। আমার মনে হয় সরকার পক্ষ থেকে শ্রমিক আন্দোলনকে শক্তিশালী করার জন্য সেই রকম কোনও পথ বা সেই রকম কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়নি। অনেকে সাম্প্রতিক চটকল শ্রমিক ধর্মঘটের কথা বলেছেন এবং সেই ঐতিহাসিক ঘর্মঘট যে বিজয় অর্জন করেছে সে সম্পর্কে বলেছেন। আমিও বলতে চাই যে আজকে এই চটকল শ্রমিকরা যে ধর্মঘটের পথে নেমেছিলেন, সেই ধর্মঘটে যে সমস্ত দাবি তাঁরা রেখেছিলেন তার মধ্যে একটি অন্যতম দাবি ছিল কংগ্রেসি আমলে ১৯৭৪ সালে ডি আই আর করে তাদের যে দাবি থেকে বঞ্চিত করা হয়েছিল এবং তাদের ডি এ ১৬ টাকা নামিয়ে দেওয়া হয়েছিল সেটাকে যাতে প্রত্যাহার করে নেওয়া হয়। তারা এই সরকারের কাছে আশা করেছিল যে ডি আই আর প্রত্যাহার করলে অটোমেটিক্যালি তাদের ৬৫ টাকা ৭৫ পয়সা মাইনে বেড়ে যাবে, এজন্য বেশি কিছু করার দরকার নেই। অথচ দেখলাম ডি আই আর প্রত্যাহার করার জন্য যে ব্যবস্থা গ্রহণ করা দরকার সেটা সরকার পক্ষ থেকে করা হয়নি। তাঁরা যখন ধর্মঘটের পথে নামেন তখন তাঁদের সম্পর্কে বিভিন্ন পত্র পত্রিকায় আমরা দেখলাম, এমনকি আমাদের মুখ্যমন্ত্রী একটা বণিক সভায় বলেন যে চটকলে যে ধর্মঘট হতে চলেছে এরজন্য আমরা অত্যন্ত দুঃখিত। আমরা দেখলাম যে শ্রমমন্ত্রী বারে বারে মীমাংসার ব্যাপারে বলেছেন যাতে মীমাংসা হয়ে যেতে পারে, আবার বলেছেন মীমাংসার কোনও আশা নেই। তাদের এই ধর্মঘট সম্পর্কে যে সমস্ত দাবি-দাওয়া ছিল, যেমন ভট্টাচার্য্য কমিশন-এর যে সুপারিশ ছিল সেই সুপারিশ অনুসারে তাদের ডি এ হওয়া দরকার, মাইনে যেভাবে হওয়া দরকার সে সম্পর্কে কোনও গুরুত্ব দেওয়া হয়নি।

[7-30 – 7-40 P.M.]

এই বদলি শ্রমিকদের ক্ষেত্রে রঘুনাথ রেড্ডী যে সুপারিশ করেছিলেন সেই সুপারিশ বদলি শ্রমিকদের ক্ষেত্রে কার্যকরি করা হয়নি। আমরা দেখলাম তাদের ওয়ার্কলোড বাড়িয়ে দেওয়া হল। শ্রমিকরা যেখানে সপ্তাহে ১৮ শিফ্ট কাজ করত মালিকরা সেখানে বলল ২১ শিফ্ট কাজ করতে হবে। আমাদের শ্রমমন্ত্রী তখন মীমাংসা করে বলে দিলেন ২০ শিফ্ট করা হোক এবং তার ফলে সেটা ১৮ থেকে ২০ হল। আমরা দেখলাম এইভাবে তাদের ওয়ার্ক লোড বাড়িয়ে দেওয়া হল এবং শ্রমিকদের বেশি করে কাজ করতে হল। তাদের ছুটি কাটা যাবে, তাদের বেশি সিফ্ট কাজ করতে হবে এবং সেই বেশি শিফ্টের জন্য তারা কিছু

পায়না। এদের সম্পর্কে যে সুপারিশ ছিল, এই ব্যাপারে যে অ্যাওয়ার্ড হয়েছিল এবং রঘুনাথ রেড্ডীর যে রেকমেণ্ডেশন ছিল সেসব কিছু মেনে নেওয়া হয়নি, চটকল শ্রমিকদের আন্দোলনে তাদের যে জয় হয়েছে তাতে আমি মনে করি তাদের ঐক্যবদ্ধ সংগ্রামের ফলেই এই জয় সুনিশ্চিত হয়েছে। আমি বলতে চাই তাদের যেটুকু হয়েছে সেটা তাদের আন্দোলনের জোরেই হয়েছে, তাদের শক্তির জোরে, তাদের তাগদের জোরেই হয়েছে—এতে সরকারের কতটুকু অবদান আছে সেটা সরকারই জানেন। সরকার পক্ষ থেকে বলা হয়েছে যে সমস্ত শ্রমিকদের ছাঁটাই করে দেওয়া হয়েছে তাদের কাজে নেবার জন্য আমরা মালিকদের বলছি। আমি গতবার বলেছিলাম হিন্দুস্থান আয়রন অ্যাণ্ড স্টিলের শ্রমিকদের ক্ষেত্রে লেবার কমিশনার রায় দিয়েছিলেন যে, এই সমস্ত ছাঁটাই শ্রমিকদের কাজে নিতে হবে। কিন্তু তা সত্ত্বেও আমরা দেখলাম তাদের নেওয়া হলনা। আমি জানি এর মধ্যে এখনও ২৫১ জন শ্রমিককে কাজে যোগ দিতে দেওয়া হচ্ছে না। গতবার তারা এইজন্য গেট মিটিং করেছিলেন, আন্দোলন করতে নেমেছিলেন এবং তারজন্য পুলিশ নানাভাবে তাদের হয়রান করেছে। কিন্তু এই সমস্ত শ্রমিকরা যাতে কাজ পায় তারজন্য কোনও ব্যবস্থা আজও পর্যন্ত হলনা। তারপর, হিন্দুস্থান ন্যাশনাল গ্লাসের ৫৪ জন শ্রমিক ১৯৭৭ সাল থেকে ছাঁটাই হয়ে রয়েছে, অথচ তাদের কাজের ব্যবস্থা হলনা। স্যার, কৃষ্ণাগ্লাস সরকার অধিগ্রহণ করেছেন অথচ সেই কৃষ্ণা গ্লাসে যাঁরা কাজ করতেন তাদের মধ্যে অনেকে এখনও চাকুরি পায়নি, তাদের মধ্য থেকে ধরে ধরে, দেখে দেখে নেওয়া হয়েছে।

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বুঝতে পারছিনা আপনি নির্দিষ্ট সময়ের মধ্যে কিকরে শেষ করবেন? এখন ঘড়িতে ৭টা ৩৫ মিনিট অর্থাৎ ১০ মিনিট যেটা বেড়েছিল সেটাও শেষ হয়ে গেছে। আমাকে বলবার জন্য তো কিছু সময় দিতে হবে।

**মিঃ চেয়ারম্যান ঃ** আপনি তাড়াতাড়ি শেষ করুন।

**শ্রী রেণুপদ হালদার ঃ** স্যার, যে কথা বলেছিলাম সেটাই আবার বলছি, ওই কৃষ্ণা গ্ল্যাস সরকার অধিগ্রহণ করার পরও দেখছি সরকার সেই বিরাট সংখ্যক কর্মচারিদের এখনও কাজে নিয়োগ করতে পারেননি। তারপর দুর্গাপুরে যে লেবার ওয়েলফেয়ার কমিটি রয়েছে সেখানে কো-অর্ডিনেশন কমিটিতে কয়েকটি ইউনিয়নকে ডাকা হয়েছে, অন্য ইউনিয়নকে ডাকা হয়নি। নেওয়া হয়নি, এ সম্পর্কে আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। তাঁরা দেখবেন এই ধরনের যাতে না হয় এবং যতগুলি শ্রমিক সংগঠন আছে, তারা যাতে তাদের ভূমিকা পালন করতে পারে, তার জন্য তাদের সেই সুযোগ থাকা দরকার। আর ইঞ্জিনিয়ারিং ছোট ছোট যে সমস্ত কোম্পানি আছে তাদের শ্রমিকদের দাবি দাওয়া সম্পর্কে বিবেচনা করা হচ্ছে না। তাদের আনঅর্গানাইজড সেক্টার বলে ফেলে রেখে দেওয়া হচ্ছে, তার ফলে অসংখ্য শ্রমিক—অনেক সদস্য এখানে উল্লেখ করেছেন, তাদের দাবি থেকে বঞ্চিত হচ্ছে, যাতে তারা তাদের দাবি দাওয়া আদায়ের অধিকার পায় সরকারের যাঁরা আছেন, তাঁরা ব্যবস্থা করবেন। আমি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ সম্পর্কে বলব যে এখানে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জগুলির জন্য একটা কমিটি আছে, তাতে আমি আমাদের তরফ থেকে সদস্য হিসাবে আছি, আমি সেখানে মিটিং-এ গেলে তাদের যে বেকারের লিস্ট আছে, যেগুলি পূরণ করা হয়েছে, সেগুলি আমাদের

কাছে দেখান, সামনে এনে রাখেন, আমি যেহেতু এই কমিটিতে আছি, তাই আমার মতামত দেবার অধিকার আছে, এটা সম্বন্ধে এখানে দেওয়া হয়নি। এখানে এল সি অফিস করা হয়েছে ডায়মণ্ড হারবারে, এই অফিস পরিচালনার ব্যাপারে যে ব্যবস্থা গ্রহণ করা দরকার, তা করা হয়নি। বিড়ি শ্রমিকদের ক্ষেত্রে একটা কথা বলব, এবং বলেই শেষ করব। যে সমস্ত বিড়ি শ্রমিক এখানে আছে তাদের ন্যূনতম যে দাবি তা পূরণের কোনও ব্যবস্থা করা হচ্ছেনা। যারা মালিক তারা সমস্ত অন্য লোকের হাতে দিয়ে দিচ্ছে, ব্যবসা তাদের হাতে তুলে দিচ্ছে। এই সমস্ত করার ফলে তাদের মজুরি থেকে তারা বঞ্চিত হচ্ছে। এখানে তারা যাতে তাদের ন্যায্য মজুরি পেতে পারে, তার জন্য সরকার পক্ষ থেকে ব্যবস্থা নেওয়া দরকার। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** মাননীয় সভাপতি মহাশয়, আমার হাতে যে সময় আছে তাতে সব কথা বলা সম্ভব নয় এবং আমি মনে করি বলার প্রয়োজনও নাই। কারণ আমাদের সপক্ষে যাঁরা মাননীয় সদস্য আছেন, তাঁরাই অনেক কথার জবাব দিয়ে দিয়েছেন। আর রেণুপদবাবু যেকথা বললেন, ওঁর পার্টির তরফ থেকে এই রকমই বলে থাকেন, এটা ময়দানে বললেই পারতেন, একথা এখানে না বলাই ভাল, সুতরাং ওটা কোনও কথা নয়। আমি মাননীয় হরিপদ ভারতী মহাশয় যা বলেছেন সেকথা দিয়ে শুরু করি, যদিও সেকথার জবাব আমাদের মাননীয় সদস্য নিখিল দাস মহাশয় দিয়েছেন। সেটা হচ্ছে শ্রমিক সম্পর্কে আমাদের নীতি কি, এটা নাকি ব্যাখ্যা করা হয়নি। আমার বক্তৃতার শেষ কথায় সেটা ব্যাখ্যা করা আছে। "কেবল মাত্র তাদের আর্থিক অবস্থার উন্নতিবিধানের জন্যই নয়, শ্রমজীবী জনগণের সামাজিক এবং অর্থনৈতিক জীবনে রূপান্তর ঘটানোর চূড়ান্ত লক্ষ্য অর্জনের পথে বামফ্রন্ট সরকার শ্রমিক আন্দোলনের প্রতি সর্বদা সক্রিয় সাহায্য ও সহযোগিতার হস্ত প্রসারিত করবেন।" একথা গতবারে বাজেটের সময়ও বলেছিলাম, গতবারে ওঁদের সুর নরম ছিল, কারণ তখনও মনে ছিল আমাদের সাথে এক সাথে হয়ে ইন্দিরা গান্ধীকে আমরা পরাজিত করেছি গণতান্ত্রিক সংগ্রামে এক পর্যায়ে আমরা জয়যুক্ত হয়েছি।

[7-40 – 7-50 P.M.]

এখন বোধহয় আমার মনে হচ্ছে আমরা সেকথা অনেক জায়গায় ভুলে গিয়েছি গণতন্ত্রের জন্যই তো সংগ্রাম। শ্রমিক শ্রেণীর গণতান্ত্রিক অধিকার—গণতান্ত্রিক অধিকার মানে শুধু এইটুকু নয় যে কয়েকটা মিটিং করতে পারলো কিনা, তার যে সমস্ত অধিকার নষ্ট হয়েছে অতীতে জরুরি অবস্থার সময় সেটা ফিরানো গেল কিনা, তার মজুরির উপর যেসব আঘাত এসেছে সেগুলি আমরা তাদের রিটার্ন করতে পারছি কিনা, তাদের সাহায্য করতে পারছি কিনা এবং তার যে অধিকার সেই অধিকারের জন্য সে সংগ্রাম করছে তার পাশে আমরা দাঁড়িয়েছি। এটা অত্যন্ত স্পষ্ট কথা, একথার মধ্যে তো ঘোরালো কিছু নেই। এই নিয়েই তো আমরা দাঁড়িয়েছি, গতবারও দাঁড়িয়েছিলাম, এবারও দাঁড়িয়েছি এবং ভবিষ্যতেও দাঁড়াব। এই হচ্ছে গণতান্ত্রিক অধিকার আমরা যা বুঝি এবং রাজ্যে সেই গণতান্ত্রিক অধিকারের জন্য আমরা সেখানে সংগ্রাম করছি। মেহনতি মানুষ সংগ্রাম করছে আমরা তার পাশে দাঁড়িয়ে। এখানে শান্তি শৃঙ্খলার কথা উঠেছে। কোনও কোনও মাননীয় সদস্য বলছেন যে পশ্চিমবঙ্গে

শান্তি শৃঙ্খলা নেই। তা আমি অনুরোধ করব—বিগত কয়েক মাসে আমার কাছে কিছু কিছু বিভিন্ন রাজ্যের শ্রমমন্ত্রীরা এসেছেন, তাঁরা শান্তি শৃঙ্খলার কথা জিজ্ঞাসা করেনি, তাঁরা জিজ্ঞাসা করেছেন আপনাদের রাজ্যে শান্তি বজায় আছে কি করে আমরা বুঝতে পারি না। এই রকম শান্তিপূর্ণ অবস্থা তো কোনও জায়গায় নেই। আমি ওঁদের অনুরোধ করব যে ওঁরা মহারাষ্ট্রে যান, বম্বে যান, গুজরাটে যান, গাজিয়াবাদে যান, ফরিদাবাদে যান, পন্থনগরে যান, দেখবেন সেখানে শান্তি শৃঙ্খলা কি রকম আছে আর পশ্চিমবঙ্গে কি রকম আছে। এমন কি তামিলনাড়ুতে যান দেখে আসুন কি রকম অবস্থা। সেখানে কংগ্রেস সরকার আছে, জনতা সরকার আছে, যেহেতু তারা শ্রমিক শ্রেণীর আস্থাভাজন নয় সেইজন্য সেখানে শান্তি শৃঙ্খলা থাকেনা। পুলিশ আক্রমণ করে জনতাকে, আক্রমণ করে শ্রমিককে, আক্রমণ করার ফলে শ্রমিকরা আক্রান্ত হচ্ছে। আমরা সেই আক্রমণের বিরুদ্ধে এবং সেইজন্যে মালিক শ্রেণী যখন আক্রমণে উদ্যত হয় তখন আমরা মালিক শ্রেণীকে সমর্থন করিনা, শ্রমিক শ্রেণীকে সমর্থন করি এবং একথা অত্যন্ত জোরালোভাবে আমি বলতে চাই। একটা কথা উঠেছে—ওঁরাও অস্বীকার করেননি যে অনেকগুলি ডিসপিউট মিটে গিয়েছে এবং ইণ্ডাস্ট্রিয়াল রিলেশন খারাপ না, কেউ কেউ বলেছেন প্রেস ধর্মঘটের কি হল? কি হল জানেন? মালিকদের যদি ইচ্ছা থাকত নিশ্চয়ই তারা তা মিটাতে পারতেন। আর তাদের আমি ডেকেছি, বারবার ডেকেছি। বার বার ডাকা তো অন্যায় নয়, একটা বিরোধ হলে মীমাংসার জন্য আমি ডাকি এটাই আমাদের নীতি। বারবার ডাকব, বিরোধ যদি মীমাংসা না হয়, শ্রমিকরা যদি ধর্মঘট করেন আমি বলব ঠিক আছে আমি তোমাদের পাশে আছি তা সত্ত্বেও মীমাংসার চেষ্টা করছি। চটকলে তাই হয়েছে, আমি মালিকদের ডেকেছিলাম। এখানে বড় বড় দুটি সংগঠন আছে, কি একটা কনভেনশন আছে, আর একটা মাস্টার প্রিনটার্স অ্যাশোসিয়েশন আছে। তাঁরা বললেন ১০ টাকা দিতে পারি তার বেশি দিতে পারিনা। ইতিহাসটা কি, ব্যাক গ্রাউন্ডটা কি? ১৬ বৎসর ধরে ছাপাখানার শ্রমিকরা এক পয়সাও পায়নি। এমন কি কংগ্রেসি আমলে গোপাল দাস নাগ যখন শ্রমমন্ত্রী ছিলেন তখন ১৬ টাকা ডি. পি. আর. করে দেওয়া হয়েছিল তাও প্রেস শ্রমিকরা পায়নি। হাইকোর্টে গিয়ে সেটা বাধা পেয়েছে। তা অন্যায় করেছি আমি? আমি তাদের বেতনের একটা রিভিসন করে অন্যায় তো করিনি এবং আজকে দেখতে পাচ্ছি সব শ্রমিকরা, সব প্রেস মালিকরা একথা মেনে নিচ্ছেন। এটা কারুর কারুর ক্ষেত্রে দুঃখের কথা হতে পারে কিন্তু আমার ক্ষেত্রে এটা সুখের কথা। শেষ পর্যন্ত শ্রমিক শ্রেণীর বিক্ষোভ জয়লাভ করেছে আমাদের সাহায্যে, সমর্থনে। এখানে বলা হয়েছে প্রেস অন্য রাজ্যে চলে গেছে। আপনারা দেখান তো এখান থেকে কয়টা প্রেস অন্য রাজ্যে চলে গেছে? একটাও যায়নি। আমি তো দেখছি তাদের যাবার জায়গা নেই কারণ এখানকার ইণ্ডাস্ট্রিয়াল ক্লাইমেট এবং ওখানকার ইণ্ডাস্ট্রিয়াল ক্লাইমেট এক নয়। আমাদের এখানে অনেক শান্তিপূর্ণ অবস্থা চলছে। মাননীয় সভাপতি মহাশয়, আর একটা কথা যা উঠেছে সেটা ওঠা উচিত ছিলনা। কথাটা বলেছেন মাননীয় সদস্য হরিপদবাবু। অবশ্য তাঁর পক্ষে এটা জানা সম্ভব নয় কারণ তিনি ট্রেড ইউনিয়ন আন্দোলন করেননা এবং তিনি নিজেও একথা বলেছেন যে, আমি ট্রেড ইউনিয়ন আন্দোলন করিনা আমি ট্রেড ইউনিয়ন আন্দোলনের সঙ্গে যুক্ত নই। তাহলে আপনি জয়ার কথা কেন বললেন? জয়ার ডিসপুট আজ থেকে নয়, ১৯৭৩ সাল থেকে এটা চলছে। সেখানে দুটি ইউনিয়ন আছে এবং তার একটা হচ্ছে সিউয়িং মেশিন এবং আর একটা হচ্ছে ফ্যান ফ্যাক্টরি। কিন্তু সিউয়িং মেশিনের কোনও

রকম এগ্রিমেন্ট পূরণ করা হয়নি। ১৯৭৩ সালে এগ্রিমেন্টে সহি হল কংগ্রেস আমলে। কিন্তু সেই মুহূর্তে লালা চরতরাম বললেন আমি ইঞ্জিনিয়ারিং অ্যাশোসিয়েশন থেকে পদত্যাগ করলাম, আমি এটা মানিনা। ৩০ টাকা ডি আই আর করে দেওয়া হল এবং সিউয়িং মেশিনে এটা করে দেবার পর ৬ বছর ইনক্রিমেন্ট বন্ধ রইল। এটাকে কি দেওয়া বলে? এতে শ্রমিকরা বিক্ষুব্ধ হবেনা? কিন্তু তা সত্ত্বেও তারা সংযমের সঙ্গে চলেছে এবং শেষ পর্যন্ত জয়ার মালিক এসে আমাদের বললেন আমি মীমাংসা করতে রাজি। ৬/৭ মাস কারখানা বন্ধ রইল, শ্রমিকরা না খেয়ে মরল। আমি তখন তাঁকে বললাম এটা কেন আগে আপনি বললেন না? যাই হোক, শেষ পর্যন্ত সন্তোষজনক মীমাংসা হয়েছে। বেকার সমস্যা সম্বন্ধে অনেক কথা এখানে উঠেছে। আমরা একথা কখনও বলিনি যে, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে এই বেকার সমস্যার সমাধান হবে। বামফ্রন্ট সরকার কোনওদিন একথা বলেনি। বর্তমান ধনতান্ত্রিক এবং আধা সামন্ততান্ত্রিক এই কাঠামোর মধ্যে বেকার সমস্যার সমাধান হতে পারেনা। কি হতে পারে? না, যেটুকু, আমাদের কর্মসংস্থান আছে তাকে ন্যাশনালাইজড ওয়েতে সমবন্টন করতে পারি কিনা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে এবং আমাদের সরকারি ক্ষেত্রে সেটা দেখতে হবে। বেসরকারি ক্ষেত্রের কথা বলবনা কারণ তারজন্য আইন পরিবর্তন করতে হবে। সরকারি ক্ষেত্রে সুষ্ঠু বন্টনের চেষ্টা করছি অ্যাকর্ডিং টু সিনিওরিটি এবং সেইভাবেই লোক নেওয়া হচ্ছে। তবে কোনও কোনও জায়গায় যদি এর ব্যতিক্রম হয়ে থাকে এবং দুর্নীতি প্রবেশ করে থাকে তাহলে সেটা সমর্থনযোগ্য নয়। এই ব্যাপারে আপনাদের যদি কোনও নির্দিষ্ট অভিযোগ থাকে তাহলে মুখ্যমন্ত্রীর কাছে সেটা দিন এবং তিনি তার ব্যবস্থা কববেন। আমি মনে করি এই পদ্ধতি ছাড়া অন্য কোনও পদ্ধতি হতে পারেনা। এখানে বারবার বলা হয়েছে বিড়ি শিল্পের কথা। বিড়ি শ্রমিকদের যে মিনিমাম ওয়েজ দেওয়া হয় সেটা কম। একজন প্রতিনিধি এখানে বলেছেন ৪টি স্টেট মিলে একটা জোন করে একটা আইন করুন যাতে সম পরিমাণ মজুরি দেওয়া যায়। বিড়ি শিল্পের মালিক কিন্তু শ্রমিকদের রিকগনাইজ করেনা। ধুলিয়ান এবং ঔরঙ্গাবাদে গিয়ে দেখবেন গরিব মানুষকে কিভাবে ঠকাতে হয় সেটা তারা ভালভাবেই আয়ত্ব করেছে।

[7-50 – 8-00 P.M.]

ধূলিয়ান, ঔরঙ্গাবাদের একটা বড় অংশ মুসলিম শ্রমিক। মালিক কোনও কারখানা রাখেন না। মালিক কন্ট্রাক্টরের হাতে দিয়ে দেন এবং সেই কন্ট্রাক্টর পাতা, তামাক বাড়ি বাড়ি দিয়ে আসেন। মুসলিম মহিলারা কাজ করে। যেখানে তাদের ৫/৬/৭ টাকা পাবার কথা সেখানে দু' টাকা আড়াই টাকা দিয়ে ঠকিয়ে নিয়ে আসেন। এই হচ্ছে আইন এর পরের হাল। এইজন্য বলি সংগঠন করুন। যদি গ্রামের মানুষ উইকার সেকশন অফ দি পিপলকে সংগঠিত করা না হয় তাহলে এই হয়। কলকাতায় মালিকরা এটা করতে পারে না, কারণ কলকাতায় শ্রমিকরা সংগঠিত। কিন্তু ধুলিয়ানে করা যায়, ঔরাঙ্গাবাদে করা যায়, মালদহে করা যায়, পুরুলিয়াতে করা যায়। আমাদের পশ্চিমবঙ্গে ৬ লক্ষ বিড়ি শ্রমিক আছে। এদের অর্গানাইজ করুন, সংগঠন করুন, আমরা গভর্নমেন্ট থেকে সাহায্য করব। আর একটা কথা বলি। পশ্চিমবঙ্গে বেকারের সংখ্যা ভয়াবহ। কিন্তু এটা নয় যে, ১৩ লক্ষ ছিল, এটা ১৮ লক্ষে এসে দাঁড়িয়েছে রেজিস্ট্রিকৃত বেকারের সংখ্যা। গোপাল দাস নাগের সময়েই ১৮ লক্ষ

ছিল। উনি ৫ লক্ষ রেজিষ্ট্রিকৃত বেকারের নাম কেটে দিয়েছিলেন। দেখানোর জন্য এই ৫ লক্ষ লোক চাকরি পেয়েছে। কিন্তু তারা একটাও পায় নি। কিন্তু এখন যখন বেকার ভাতা চালু করেছি, আমরা জানি এতে বেকার সমস্যার সমাধান হবে না, তখন এদের সংখ্যা বেড়েছে। আমরা এই বেকার ভাতা একটা সহানুভূতি হিসাবে দিই। হ্যাঁ, তোমার চাকরি হচ্ছে না, ঠিক আছে, ৫০ টাকা দিচ্ছি, তুমি চাকরির চেষ্টা কর, যাতায়াতের খরচা বাবদ এটা হতে পারে। সেইজন্য সহানুভূতি হিসাবে এটা আমরা ৫০ টাকা দিচ্ছি। কিন্তু কি অবস্থা? ইণ্ডাস্ট্রিয়াল পজিশন কি? পশ্চিমবাংলা তো ফাস্ট প্লেস ছিল, এখন সিক্সথ প্লেস কেন, সেটা কি আমাদের দোষে? ৩০ বছর রাজত্ব কি আমরা চালিয়েছি। এই যারা একটু আগে বসেছিলেন এখানে সেই সম্মিলিত কংগ্রেস, ইন্দিরা কংগ্রেস তাদের জিজ্ঞাসা করতে পারি কি যে এই ৩৫ বছর-এ আমাদের পজিশন সিক্সথ হল কেন। বোম্বাই ফার্স্ট প্লেস হয়, কেন গুজরাট সেকেণ্ড প্লেস হয়? এইটাই তো পলিটিক্স, পলিসি অফ ডিসক্রিমিনেশান। এই ডিসক্রিমিনেশান পলিসির জন্যই আমরা পশ্চিমবঙ্গের মানুষ পিছিয়ে আছি। ধরুন এখানে দুর্গাপুর অ্যালয় স্টিল, স্টিল তৈয়ারি হয়, তা সকলেই জানেন। কিন্তু অ্যালয় স্টিল থেকে যেসব জিনিষপত্র তৈয়ারি হয়, যেমন বাসন বলুন, মেডিক্যাল ইনস্ট্রুমেন্ট বলুন তার কোনও কারখানা পশ্চিমবঙ্গে আছে কি? কেন নেই? এইটাই তো কেন্দ্রের কাছে জিজ্ঞাস্য। ধরুন, পশ্চিমবাংলায় যে ক্লাইমেট, তাতে বস্ত্রশিল্প খুব ভালভাবে হতে পারে। বস্ত্রশিল্পের মালিকেরাও একথা স্বীকার করেন। কেন হয় না। ইকুইলাইজেশন অফ ফ্রেট। এখান থেকে যখন স্টিল বা কয়লা বোম্বাই বা আমেদাবাদে যাচ্ছে তখন একই দাম। কিন্তু আমরা যখন তুলো নেব তখন একই দাম নয়। অনেক বেশি দাম। ইকুইলাইজেশন অফ ফ্রেট নেই। ডিসক্রিমিনেশান অফ ফ্রেইটের ফলে পশ্চিমবঙ্গের বস্ত্রশিল্প মার খাচ্ছে। আমেদাবাদের বস্ত্রশিল্পগুলি এগোচ্ছে। কিন্তু কেন্দ্রে তো জনতা পার্টির সরকার। জনতা পার্টির এম. এল. এ., এম. পি. অনেক আছেন। তাঁরা অনেকে আপনাদের পরিচিত, বন্ধু। আপনারা বলুন না কেন্দ্রকে এইটুকু অন্ততঃ রিলিফ পশ্চিমবঙ্গের জন্য আপনারা আদায় করে দিন। তাহলে যেগুলো এন. ডি. সি. মিল আছে, রুগ্নশিল্প আছে, সেগুলো আমরা চালু করতে পারি কিনা, প্রফিট করতে পারি কিনা দেখতে পারি। তাহলে কিছু সংখ্যক মানুষের রুজি-রোজগার হবে, কর্মসংস্থান হবে। যদিও আমি শিল্পমন্ত্রী নয়, শ্রমমন্ত্রী—আমার বিচার্য বিষয় এটা নয়। কিন্তু তা সত্ত্বেও এই কথাগুলো ইনফরমেশান হিসাবে বিচার করবার জন্য আপনাদের কাছে উপস্থিত করছি। আর শুধু শ্রমিক স্বার্থ নয়—মাননীয় ভারতী মশাইকে বিরোধী দলের নেতা হিসাবে এটা বিচার করতে অনুরোধ করব জাতীয় স্বার্থ আর শ্রমিক স্বার্থ কোনওদিন পৃথক করে দেখেছেন? দেখা যায় নি। শ্রমিকরাই সমস্ত কিছু উৎপাদন করে।

**মিঃ চেয়ারম্যান ঃ** এই ব্যয় মজুরি দাবির উপর বিতর্কের সিদ্ধান্ত গ্রহণ ৭.৫৮ মিনিটে শেষ হবার কথা। কিন্তু এই সম্পর্কে বাকি আলোচনা শেষ করার জন্য আরও কিছু সময় প্রয়োজন। তাই আমি বিধানসভার কার্যপ্রণালী নিয়মাবলির ২৯০ নং ধারা অনুযায়ী ব্যয় মঞ্জুরি আলোচনার জন্য আরও ১৫ মিনিট সময় চাইছি। আশা করি সকল সদস্যেরই এতে সম্মতি আছে। সুতরাং আরও ১৫ মিনিট সময় বাড়িয়ে দেওয়া হল।

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** মাননীয় সভাপাল মহাশয়, আমি কাউকে কটাক্ষ করার জন্য

বলছি না, একটু নজর দেবার জন্য বলছি। আমাদের শিল্পের অবস্থাও তো খারাপ। শুধু মাত্র বৃহৎ শিল্পগোষ্ঠী তারাই বড় হচ্ছে কেন? বাঙালির ছোট শিল্পগুলি মার খাচ্ছে এবং যেসমস্ত ফিন্যান্সিয়্যাল ইনসটিটিউশন আছে তার একটির হেডকোয়াটার কলকাতায় নেই। আই. আর. সি. আই. ছাড়া কলকাতায় কোনও হেডকোয়ার্টার নেই। বম্বেতে এই সব হয়েছে। শিল্প চালাতে হলে টাকা পয়সা যে প্রয়োজন সেটা কিছুই না। তাসত্ত্বেও আমি বলব এই লিমিটেড অবস্থার ভিতর দিয়েও যাতে কিছু করা যায় তার জন্য শ্রমিক শ্রেণীর জীবন-যাত্রার মান বাড়াতে হবে, গ্রামের কৃষকদের জীবন যাত্রার মান বাড়াতে হবে। মাননীয় ভারতী মশাই বলেছেন জনতা পার্টি কৃষক বাজেট উপস্থিত করেছেন। আমি দুঃখিত, এটা মোটেই কৃষক বাজেট নয়। এই বাজেটকে কৃষক বাজেট বলে না। জমিদার, জোতদারদের বাজেট বলে, ক্যাপিটালিস্ট, ল্যাণ্ডলর্ডদের বাজেট বলে। এক কথায় একে কুলাকদের বাজেট বলে। বড় বড় শিল্পপতি, একচেটিয়া পুঁজিপতিদের সাহায্য করে, বিদেশি সাম্রাজ্যবাদী পুঁজিকে সাহায্য করে গ্রামাঞ্চলে শোষক শ্রেণীর সংখ্যা যা কিছু বাড়ে, জোতদার, জমিদারদের সংখ্যা যাতে কিছু বাড়ে তারই চেষ্টা হয়েছে। তার ফল কি হবে? কনসেন্ট্রেশন অব ল্যাণ্ড হবে কয়েকজন মানুষের হাতে এবং গ্রামের অসংখ্য দরিদ্র মানুষ দারিদ্র সীমার আরও অনেক নিচে চলে যাবে। দেশে যে মার্কেট আছে সেই মার্কেট আরও সঙ্কুচিত হবে, দেশের ভিতর অর্থনৈতিক সঙ্কট আরও ঘনীভূত হবে এবং তার সাথে যদি আবার ডেফিসিট বাজেট হয় তাহলে সেটা মিট আপ করার জন্য দেখা দেবে মুদ্রাস্ফীতি—নোট যদি আরও ছাপেন তাহলে সেই সঙ্কট আরও ঘণীভূত হবে—এই হচ্ছে জনতা সরকারের বাজেট-এর পরিণতি। আমি আজকে হুঁশিয়ারি দিয়ে বলতে চাই এই যে পরিণতি দেখা দিয়েছে এবং জনতা পার্টির সরকার যারা গড়ে তুলেছিলেন, যারা তাকে সমর্থন করেছিলেন গণতন্ত্র রক্ষার জন্য, গণতন্ত্রের স্বার্থেই তাদের এটা অপোজ করা উচিত। দেশের মানুষ যদি মরে যায় তাহলে গণতন্ত্র থাকে না, কৃষক, শ্রমিক যদি মরে যায় তাহলে গণতন্ত্র থাকে না। আমি আবেদন করব বিরোধী পক্ষের বন্ধুরা আজকে মনোযোগ দিয়ে এটা বিচার করুন, তাহলেই খুশি হব। আমি এই কথা বলছি না যে আমাদের মধ্যে কোনও গলদ নেই। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ একটা মৃত সংগঠন ছিল। বামফ্রন্ট সরকার গঠিত হবার পরে সেই সংগঠন জীবিত হয়ে উঠেছে। সকলেই বলছেন এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ কমিটিতে আমার নাম নেই কেন? হ্যাঁ, তবে এম. এল. এ. যখন হয়েছেন তখন নিশ্চয় কমিটিতে নাম দেব। আপনাদের তো পাঠিয়েছি, যাতে দুর্নীতি না হয় সেটা দেখুন। ঠিক নাম যাতে যায় সেই জন্যই তো আপনারা আছেন। সেখানে সব তো সি. পি. এম.-এর লোক নেই। জনতা পার্টির আছে, কংগ্রেসের আছে—আপনারা গিয়ে দেখুন সেখানে যেন কোনও রকম দুর্নীতি না হয়—দুর্নীতি হোক এটা আমি চাই না। দুর্নীতির একটু খানিও যদি কোথাও দেখা দেয় সেটা রোধ করার জন্য বামফ্রন্ট সরকারের শ্রমমন্ত্রী হিসাবে আপনাদের সর্বতোভাবে সাহায্য করব, এই প্রতিশ্রুতি নিশ্চয় দিচ্ছি।

[8-00 – 8-08 P.M.]

এরপর আমি আর একটি প্রবলেমের কথা বলব। এখানে ই. এস. আই.এর ব্যাপারে অনেকে অনেক কথা বলেছেন, আমি সেই ই. এস. আই-এর প্রবলেমের কথা বলব। ই.

এস. আই অ্যাক্ট পাস হয়েছিল ১৯৪৮ সালে এবং সেটা চালু হয়েছিল ১৯৫২ সালে। তাহলে এত যে জমে গেল দুর্নীতি, আবর্জনা তা কি ১/২ বছরের মধ্যে আমি পরিষ্কার করতে পারব? তা পারা যাবে না। আমরা দ্বিতীয় যুক্তফ্রন্টের সময়ই জানতাম যে এই ই. এস. আই'এর ভেতরে প্রচুর দুর্নীতি আছে। এর সমাধানের উপায় নির্ধারণের জন্য আমাদের সদস্য শ্রী নিখিল দাস মহাশয়ের—তখনও তিনি সদস্য ছিলেন—নেতৃত্বে একটি কমিটি তৈরি করেছিলাম। সেই কমিটি তার রায় দিয়েছে, তার ফাইনডিংস দিয়েছে। কিন্তু কংগ্রেস আমলে সেই ফাইণ্ডিংস নিয়ে কেউ কোনওদিন কোনও আলোচনা করেন নি। আমরা আবার এসে সেই নিখিল দাস কমিটির সুপারিশগুলি নিয়ে আলোচনা করেছি, ক্যাবিনেটে সেগুলি রেখেছি, ক্যাবিনেট অ্যাপ্রুভ করেছে, এখন এগুলি আস্তে আস্তে কার্যকর করতে হবে। এখন যেটা করতে হবে সেটা হচ্ছে, প্রথমত ই. এস. আই হাসপাতালের সংখ্যা বাড়াতে হবে। দ্বিতীয়ত ই. এস. আই-এর যে সমস্ত মেডিক্যাল অফিসারস তা আমার নিজস্ব বিভাগের হতে হবে, অর্থাৎ, ই. এস. আই মেডিক্যাল ক্যাডারস—নিজস্ব অফিসার হতে হবে। তৃতীয়ত ঔষধ আমার ই. এস. আই. মেডিক্যাল স্টোরস থেকে দিতে হবে। আমার দোকান—রাজ্য বিমা ঔষধালয় থাকবে। ওরা বলেন আমরা ১০টা থেকে ৫টা পর্যন্ত ডিউটি করব। এখন শ্রমিকরা কেউ ৬টায়, কেউ ৭টায় কাজে যায়, সেখানে ঔষধালয়ে ১০টা/ ৫টা ডিউটি করলে কি চলে? কিন্তু এটা কর্মচারিদের বোঝানো যাচ্ছে না। না বোঝানো যায় ঠিক আছে, তারা ১০টা/৫টা ডিউটি করুন। আমি নতুন যে রাজ্যবিমা ঔষধালয় খুলব সেখানে সেই নিয়মটা আমি পাল্টে দেব। সেখানে শপ অ্যাণ্ড এসটাবলিশমেন্ট অ্যাক্টের সেই জায়গায় আমি নোটিফিকেশন দিয়ে দেব। নতুন রাজ্যবিমা ঔষধালয় যা হবে সেগুলির মধ্যে কিছু দোকান সকাল ৭টা থেকে বেলা দুটো পর্যন্ত চলবে পাশাপাশি আরও দোকান থাকবে যেগুলি বেলা দুটো থেকে রাত ৮টা পর্যন্ত চলবে। তাহলে শ্রমিকরা যখনই যাবে তখনই ঔষধ পাবে, না পেলে রিপোর্ট করবে। ওখানে কমিটি তৈরি করে দেব—ই. এস. আই. লোক্যাল কমিটির কাছে তারা রিপোর্ট করবে। যেমন এম. এল. এ.দের নিয়ে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ কমিটি হয়েছে তেমনি এখানেও হবে। তাতে দুর্নীতি একেবারে বন্ধ করা না গেলেও খানিকটা বন্ধ করা যাবে। প্যানেল সিস্টেম তো দুর্নীতি আছে, কতটা আছে আমি জানি না, সেখানে প্যানেল সিস্টেমের পাশাপাশি আর একটা সিস্টেম দাঁড় করাতে হবে এবং তা করলেই জিনিসটা বোঝা যাবে। আমি এপ্রিল মাসে মাদ্রাজে যাব, সেখানে শুনেছি দুটি সিস্টেম পাশাপাশি কাজ করে—প্যানেল সিস্টেম এবং সার্ভিস সিস্টেম। সার্ভিস সিস্টেম ডিসপেনসারীর মানে হচ্ছে, একটা শ্রমিক গেল, সে রিপোর্ট করল, তার কার্ড দেখাল, তার যাবতীয় পরীক্ষা সেখানে শেষ হল এবং তারপর সে পাশের দোকান থেকে ঔষধ নিয়ে বাড়ি চলে গেল। এখানে কি হয়? প্যানেল ডক্টরস, তিনি যদি দুর্নীতি মুক্তও হন তিনি দেখলেন, দেখে তিনি বললেন যে অমুক জায়গায় আপনাকে যেতে হবে—ডায়গনসটিক সেন্টারে সে চলে গেল, স্পেশ্যালিস্টের কাছে। তারজন্য একদিন গেল। সেখানে স্পেশ্যালিস্টের রিপোর্ট নিয়ে আসতে আর এক দিন গেল, ইতিমধ্যে হয়ত তার অসুখ আরও বেড়ে গেল। আমি সেইজন্য চাই প্যানেল সিস্টেমের পাশাপাশি সার্ভিস সিস্টেম অব ডিসপেনসারী থাক। সেখানে কোনওটা ভাল, কোনওটা খারাপ এর ভেতর দিয়ে দেখে আমরা এগিয়ে যাব। এখানে যদি ট্রেড ইউনিয়নগুলি—যদি কেন বলব—এতে

ট্রেড ইউনিয়নগুলির একটা উদাসীন ভাব ছিল, এখন সমস্ত trade unions irrespective of political affiliation বা political opinion সে CITU, AITUC, VIVC, INTUC, জনতা যাই হোক না কেন সকলে যদি একসাথে আমরা এগিয়ে যাই তাহলে নিশ্চয় এই দুর্নীতি খানিকটা রোধ করার জন্য সংগ্রাম করা যাবে। গণতান্ত্রিক কাঠামোর ভেতরে দুর্নীতি মুক্ত হওয়া যায় না। কিন্তু দুর্নীতিকে কোনও ঠাসা যদি করা যায়, খানিকটা বেনিফিট যদি অর্জন করা যায়, এটা নিশ্চয়ই আমরা করতে পারি। আবার সিমিলারলি অন্যান্য ব্যাপারে যেগুলি বলেছেন, বয়লার সিস্টেম বলুন, ইন্সপেক্টর সিস্টেম বলুন, এগুলিতে ক্রমশ আমরা হাত দিতে পারি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আর বেশি সময় নিতে চাইনা, আমি এই কয়টি কথা বলে আমার বাজেট বরাদ্দ যেটা তাকে সমর্থন জানিয়ে এবং যতগুলি কাটমোশন এখানে এসেছে আমি সবগুলির বিরোধিতা করছি এবং এই হাউসের কাছে নিবেদন করব সমস্ত কাট মোশনকে প্রত্যাখ্যান করে আমার বাজেটকে গ্রহণ করা হোক। মাননীয় সভাপাল মহাশয়, আপনি আমাকে সময় দিয়েছেন সে জন্য আপনাকে ধন্যবাদ দিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ চেয়ারম্যান ঃ** এখন আমি সমস্ত ছাঁটাই প্রস্তাব ভোটে দিচ্ছি।

The motion of Shri Shamsuddin Ahmed, that the amount of the Demand be reduced to Re. 1/- was then put and lost.

The motion of Shri A. K. M. Hassan Uzzaman, that the amount of the Demand be reduced by Rs. 100/- was then put and lost.

The motion of Shri Krishna Pada Ghosh that a sum of Rs. 4,91,43,000/- be granted for expenditure under Demand No. 42, Major Head : "287—Labour and Employment", was then put and agreed to.

**মিঃ চেয়ারম্যান ঃ** কার্য উপদেষ্টা সমিতির সিদ্ধান্ত অনুযায়ী আগামী সোমবার, ১২ই মার্চ, ১৯৭৯ তারিখে এই সভার অধিবেশন হবে না। সভার অধিবেশন আগামী বুধবার ১৪ই মার্চ, ১৯৭৯ তারিখে বেলা ১টা পর্যন্ত মুলতুবি রইলো।

## Adjournment

The House was accordingly adjourned at 8.08 p.m. till 1.00 p.m. on Wednesday, 14th March, 1979 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Wednesday, the 14th March 1979 at 1.00 P.M.

### PRESENT

Mr. Speaker (Shri Syed Abul Mansur Habibullah) in the Chair, 18 Ministers, 4 Ministers of State and 157 Members.

[1-00 — 1-10 P.M.]

### Held Over Starred Questions

### (To which oral answers were given)

#### শংকরপুর কয়লা খনিতে অগ্নিকান্ড

*১। (অনুমোদিত প্রশ্ন নং *৩।) **শ্রী সুনীল বসু রায়** ঃ শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) আসানসোল কয়লাখনি ক্ষেত্রের পান্ডবেশ্বরের নিকটবর্তী শংকরপুর কয়লা খনিটিতে আগুন লাগার বিষয়ে সরকার অবগত আছেন কি;

(খ) এই অগ্নিকান্ডের ফলে গ্রামবাসীদের ক্ষতির পরিমাণ কত; এবং

(গ) এতদজনিত পরিস্থিতি মোকাবিলার জন্য ও গ্রামবাসীদের ক্ষয়ক্ষতি নিবারণের জন্য সরকার কোনও ব্যবস্থা বিবেচনা করছেন কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য** ঃ

(ক) হ্যাঁ।

(খ) এই অগ্নিকান্ডের ফলে গ্রামবাসীদের কোনও ক্ষতি হয় নাই কারণ গ্রামগুলি কয়লা খনির উত্তোলন এলাকা হইতে বহু দূরে অবস্থিত।

(গ) অগ্নিকান্ডজনিত পরিস্থিতি মোকাবিলার জন্য যথাযথ ব্যবস্থা অবলম্বন করা হইয়াছে। গ্রামবাসীদের কোনও ক্ষয়ক্ষতি না হওয়ায় তাহা নিবারণের প্রশ্ন ওঠে না।

**শ্রী সুনীল বসু রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয়ই জানেন, কোলিয়ারীর পাশে চাষের জমি থাকে। তার ফলে কোনও কোলিয়ারীর অভ্যন্তরে আগুন লাগলে সেই সব চাষের জমির ক্ষতি হয়। ওখানে কি রকম ক্ষতি হয়েছে, সেই সম্পর্কে আপনার কোনও তথ্য আছে কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** ঐ কোলিয়ারীতে আগুন লাগার পর চেষ্টা করা হয়েছিল আগুনটাকে আইসোলেট করার জন্য, কিন্তু আইসোলেট করতে পারা যায় নি। সেই জন্য কোলিয়ারীর যতগুলো মুখ ছিল, সেইগুলো সিল করে দেওয়া হয়েছে। এর ফলে আশা করা যাচ্ছে আগুন নিভে যাবে। আগুন নিভে গেলে চাষের জমির কোনও ক্ষতি হবে না। কিন্তু এটা যদি কনটিনিউ করে তাহলে ক্ষতি হতে পারে। তখন এই ব্যাপারে স্টেট গভর্নমেন্টকে বিচার বিবেচনা করতে হবে।

**শ্রী সুনীল বসু রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন কি যে এই কোলিয়ারীটা পুরানো কোলিয়ারী কি না এবং এই কোলিয়ারীতে আগে আগুন লেগেছিল কি না এবং এটা একটা ফায়ার প্রুফ কয়লা খনি এই ব্যাপারে কয়লা খনি কর্তৃপক্ষ নিশ্চিত ছিলেন কি না?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** আমার কাছে যা রিপোর্ট আছে তাতে এই কোলিয়ারীতে আগে আগুন লেগেছিল কি না তা নেই এবং আমারও জানা নেই, এই ব্যাপারে নোটিশ দিলে জানিয়ে দিতে পারব। যতদিন পর্যন্ত না এনকোয়ারী হয় এবং প্রমাণ হয় ততদিন পর্যন্ত কিছু বলা যাবে না, তবে আমার কাছে রিপোর্ট আছে, স্টেট গভর্নমেন্টের কাছে রিপোর্ট আছে আগুনটাকে আইসোলেট করা যেত, যদি আগে থেকে জানা যেত যে আগুনটা ওখানে লাগছে। এই সম্বন্ধে কর্তৃপক্ষ আগে থেকে যদি তৎপর হতেন তাহলে সমস্ত কোলিয়ারীর মধ্যে আগুনটা ছড়িয়ে যেত না। প্রায় ২১০০ বিঘা এরিয়াতে ছড়িয়ে যেত না।

**শ্রী লক্ষ্মণ বাগদি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে কয়লা খনিতে আগুন লাগল, এর কারণ কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** কারণটা আমি বলতে পারব না। সেটা তদন্ত করে তারা নির্দিষ্ট না করলে স্টেট গভর্নমেন্টের পক্ষে কোনও কিছু বলা সম্ভব নয়।

**শ্রী লক্ষ্মণ বাগদি ঃ** যে সব কয়লা খনিতে কয়লা তোলার কাজ হয়, তার ফলে কয়লার যে সমস্ত ময়লা, ডাস্ট জমে থাকে, এইগুলো পরিষ্কার করতে হয়, কয়েক দিন পর পর এই ডাস্ট পরিষ্কার করতে হয়, সেইগুলো একবারও পরিষ্কার হয়েছিল কি না, এই ব্যাপারে আপনার কাছে কোনও খবর আছে কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** এ সম্পর্কে আমাদের স্টেট গভর্নমেন্টের জবাব দেওয়া সম্ভব নয়, কারণ এটা ইস্টার্ন কোল্ড ফিল্ড-এর কাজ এবং সেটা কেন্দ্রীয় সরকারের। আমরা শুধু এটুকু বলতে পারি যে, যতখানি তৎপর হওয়া উচিত ছিল, আমাদের স্টেট গভর্নমেন্টের মনে হচ্ছে ততখানি তৎপর তাঁরা হতে পারেন নি, দিস ইজ আওয়ার ভিউ, তারপর তদন্ত হয়ে যা হবার হবে।

**শ্রী লক্ষ্মণ বাগদি ঃ** শংকরপুর কোলিয়ারী থেকে আধ মাইল দূরে শংকরপুর গ্রাম, সেই গ্রামেই এটা বেশি সাবসাইড করেছিল, এটা কি আপনি জানেন?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** এটা আমার জানা নেই, নোটিশ দিলে আমি বলতে পারব।

### হলদিয়ায় গঙ্গার নাব্যতা হ্রাস

***১২৬।** (অনুমোদিত প্রশ্ন নং *৫৯১।) **শ্রী নির্মলকুমার বসু ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, হলদিয়ার নিকট গঙ্গার নাব্যতা আশঙ্কা জনক ভাবে হ্রাস পেয়েছে; এবং

(খ) যদি (ক)-এর উত্তর 'হ্যাঁ' হয়, তবে এই অবস্থার প্রতিকারের জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

তবুও আমি বলছি যে, এ বিষয়ে আমরা শিপিং অ্যান্ড ট্রান্সপোর্ট মিনিস্টার (কেন্দ্রীয় সরকার)-এর দৃষ্টি আকর্ষণ করেছি, তিনি ওটা ড্রেজিং করে কেটে দেবেন বলেছেন। কিন্তু ঠিক এর অপোজিট দিকে, অর্থাৎ ইস্টার্ন ব্যানকে আর একটা ডিপ চ্যানেল তৈরি হয়েছে। সি. ডব্লু. সি.-র মেম্বাররা একটা রিপোর্ট দিয়েছিলেন, তাতে বলা হচ্ছে ইস্টার্ন সাইডে একটা চ্যানেল তৈরি হচ্ছে, বাঁধ দিয়ে সেই চ্যানেলটা বন্ধ করে দিলে ভাল হয়, হলদিয়ার ৮ মাইল উত্তরে যে চর পড়েছে সেটা কেটে দিলে সুবিধা হবে। এইভাবে তাঁরা ব্যবস্থা গ্রহণ করছেন।

**শ্রী নির্মলকুমার বসু ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে, ঐসব জায়গায় চর পড়ার ফলে কলকাতা বন্দরে বড় বড় জাহাজ আসতে অসুবিধা হচ্ছে কি?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** হলদিয়াতে বর্তমানে ৩৪ থেকে ৩৬ ফিট ড্রাফটের জাহাজ ঢুকতে পারে না, সেই জন্য বড় বড় জাহাজ কলকাতায় আসতে পারে না, তবুও আমরা বলেছি কিছু মাল হলদিয়াতে নামিয়ে দিয়ে বাকিটা কলকাতা বন্দরে পাঠাবার ব্যবস্থা করা হোক। কারণ আরও বেশি জাহাজ যাতে কলকাতায় আসতে পারে সেটা আমাদের দেখতে হবে, কারণ কলকাতা পোর্টের কাজ প্রাকটিক্যালি কমে গেছে। তবে নদীর নাব্যতায় এখনও চর পড়ে নি।

**শ্রী নির্মলকুমার বসু ঃ** ঐসব জায়গায় চর পড়ার ফলেই কি জাহাজ আসছে না?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** কোনও জাহাজের বিদেশ থেকে এসে হলদিয়াতে ঢুকতে অসুবিধা হচ্ছে না, তবে কলকাতা থেকে হলদিয়াতে বড় জাহাজের যেতে অসুবিধা হচ্ছে। কিন্তু তবুও চর যেটা পড়েছে ওটা কেটে দেবার জন্য আমি নিজে চাঁদরাম, কেন্দ্রীয় সরকারের শিপিং অ্যান্ড ট্রান্সপোর্ট মিনিস্টার-এর সঙ্গে গত বছর বোম্বাইতে কনফারেন্স করেছিলাম এবং এ বিষয়ে বলেছিলাম। তিনি ইতি মধ্যেই অ্যাকশন নিতে শুরু করেছেন।

**শ্রী নির্মলকুমার বসু ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি মনে করছেন ফারাক্কা থেকে আমাদের যে জল পাবার কথা ছিল সেই জল ঠিকমতো পাচ্ছি না, সেই জন্যই কি এই চর পড়ছে? এবং ইহা যদি সত্য হয় তাহলে এ বিষয়ে কি মাননীয় মন্ত্রী মহাশয় সংশ্লিষ্ট কর্তৃপক্ষের দৃষ্টি আকর্ষণ করেছেন?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** এ বিষয়ে বলা খুব কঠিন, কারণ আমি এ বিষয়ে কেন্দ্রীয় সরকারের প্রধানমন্ত্রীর সঙ্গে আলোচনা করেছিলাম এবং আপনারা এখন থেকে যে রিজলিউশন পাস করে দিয়েছিলেন তাতেও এ সম্বন্ধে বলা হয়েছে, আপনি জানেন গঙ্গা ওয়াটার ডিভিসন হয়ে গেছে, তাদের প্রপোরশন আপনাদের জানা আছে, সেই জন্য এ বিষয়ে আর কিছু বলতে চাইছি না।

## কান্দী মহকুমায় বাবলা নদীর বাঁধ

***১৭৩।** (অনুমোদিত প্রশ্ন নং *৭৫০।) **শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে —

(১) কান্দী মহকুমায় হরিনগর কলোনি হইতে গুসকরা পর্যন্ত বাবলা নদীর বাঁধের জমি সরকারি খাস নহে, ও

(২) উক্ত জমি খাস না হওয়ার ফলে উক্ত বাঁধের প্রতি বৎসর ভাঙ্গিয়া পড়া কিছু কিছু অংশের মেরামতের কাজ ব্যাহত হইতেছে কি; এবং

(খ) সত্য হইলে, উক্ত জমি অধিগ্রহণের জন্য সরকার কি চিন্তা করিতেছেন?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ**

(ক) হ্যাঁ, সত্য।

(খ) হ্যাঁ, হইতেছে। তবে এক্ষেত্রে ব্যক্তিগত মালিকানার জন্য সরকারি হস্তক্ষেপ সম্ভব নয়।

(গ) এই উদ্দেশ্যে জমি অধিগ্রহণের কোনও প্রস্তাব এই বিভাগে এখনও পাওয়া যায় নাই।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** আপনি (২) নং প্রশ্নের উত্তরে বললেন যে, হ্যাঁ, উহা সত্য। তাহলে খাস না হওয়ার কারণ কি এবং বাধাটা কোথায়?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** এখানে ব্যক্তিগত মালিকানা আছে, এটা খাস করা যায় না, অ্যাকুইজিশন করা যায়। অ্যাকুইজিশন করতে গেলে ওটার রিকোয়ারিং ডিপার্টমেন্ট থেকে প্রপোজাল আসা প্রয়োজন। কিন্তু আমরা ইরিগেশন ডিপার্টমেন্ট থেকে সেই রকম কোনও প্রপোজাল পাই নি। তা না হলে আমরা অধিগ্রহণ করতে পারি না।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** কাদের কাছ থেকে প্রপোজাল না এলে করা যাবে না, বলেন?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** সেচ দপ্তরের কাছ থেকে। সুতরাং সেচ দপ্তরে এ সম্বন্ধে প্রশ্ন করতে হবে।

[1-10 — 1-20 P.M.]

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** সেচ দপ্তর বলছে খাস করে আমাদের হ্যান্ড ওভার না করলে আমরা মাটি ফেলব না — এটা কি সত্যি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** ওটা খাস নয়। ওখানে আমরা এনকোয়ারি করে দেখেছি যে, এগুলি ব্যক্তিগত মালিকানায় রয়েছে। এখন ব্যক্তিগত মালিকানায় থাকলে পরে ঐ পারপাসে অ্যাকুয়ার করতে হবে, অ্যাকুয়ার করতে হলে রিকোয়ারিং — ডিপার্টমেন্টের প্রপোজাল

লাগবে। তবেই আমরা করব। তবে যদি মনে হয় গোলমাল আছে তাহলে আমরা এনকোয়ারি করে দেখতে পারি। এই প্রশ্নের যে উত্তর আমি জেলা থেকে পেয়েছি তাতে ঐ ল্যান্ড খাস নয়। ঐ ল্যান্ড ব্যক্তিগত মালিকানায়।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** ঐ জমির মাঝখানে ১ মাইল কেবল এই অবস্থায় আছে। সেইজন্য চাচ্ছি এটাকে খাস করে ইরিগেশন-এর হাতে দিয়ে দিলে এটা ইরেগেশন ডিপার্টমেন্ট মেনটেন করতে পারে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** আপনার পয়েন্ট আমি বুঝেছি। কিন্তু প্রশ্ন হচ্ছে, জমি যদি খাস হত তাহলে একরকম চেষ্টা হত, যেহেতু এখন পর্যন্ত ব্যক্তিগত মালিকানায় সেইজন্য এটা নিতে হলে অ্যাকুয়ার করা ছাড়া — অ্যাকুয়ার করার ইনেসিয়েটিভ ল্যান্ড রিফর্মস ডিপার্টমেন্ট নিতে পারে না এটা নিতে হয় রিকোয়ারিং ডিপার্টমেন্টকে।

**শ্রী বলাইলাল দাস মহাপাত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাচ্ছি যে ৭/৮ বছর আগে দুব্দা বেসিনের জন্য যে সব জমি অধিগ্রহণ করেছেন — সেটা কোনও প্রাইভেট সম্পত্তি নয়, সরকারই অধিগ্রহণ করেছেন কিন্তু তাদেরকে ক্ষতিপূরণ দেওয়া হয় নি — এটা মন্ত্রী মহাশয় কি জানেন?

**মিঃ স্পিকার ঃ** দি কোয়েশ্চেন ডাজ নট অ্যারাইজ।

## Starred Questions
## (To which oral answers were given)

### আমোদপুর চিনি কল

*২৯৭। (অনুমোদিত প্রশ্ন নং *৩৬৫।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) আমোদপুর চিনি কল বর্তমানে —

(১) কত পরিমাণ আখ মাড়াই হইতেছে,

(২) কত শ্রমিক ও কর্মচারী কাজ করিতেছে,

(৩) চিনির উৎপাদন কত, এবং

(৪) লাভ লোকসানের পরিমাণ কি;

(খ) মিলটির নিজের আখ উৎপাদনের ক্ষেত্র বাড়িয়াছে কি; এবং

(গ) মিলটি আরও বড় করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ**

(ক) (১) এই বছরের ফেব্রুয়ারি মাসের শেষ পর্যন্ত প্রায় ৩১,০০০ টন।

(২) ৬৬০ জন শ্রমিক ও কর্মচারী।

(৩) ফেব্রুয়ারি মাসের শেষ পর্যন্ত ২৭,৫০০ কুইন্টাল।

(৪) লোকসানের আনুমানিক পরিমাণ প্রায় ৫০ লক্ষ টাকা।

(খ) না।

(গ) হ্যাঁ।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই যে লোকসানের পরিমাণ বললেন প্রায় ৫০ লক্ষ টাকা এটা কোন সময় কালের?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** এ বছরের লোকসান।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই লোকসানের কারণগুলি কি কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** এই বৎসরে লোকসান হওয়ার মূল কারণ হচ্ছে, এখানে ৬০০ টন করে প্রত্যেক দিন আখ মাড়াই করা যায় কিন্তু আখের অভাবে ৪০০ টনের বেশি করা যায় নি। মুর্শিদাবাদ থেকে আখ আনার যে রাস্তা আছে সেই সমস্ত রাস্তা খারাপ হয়ে যাওয়ার দরুন মুর্শিদাবাদ থেকে আখ লরি করে আনা সম্ভব হয় নি — সেটা হচ্ছে মূল কারণ। আর দ্বিতীয় কারণ হচ্ছে, চিনির দাম হঠাৎ বেড়ে গেল যার ফলে লোকসান আরও বেশি হয়েছে। গত বছর বোধ হয় ৩৪ থেকে ৩৫ লক্ষ টাকা, এবারে ৫০ লক্ষ টাকা লোকসান হয়েছে। তাছাড়া ৩০ থেকে ৪০ লক্ষ টাকা সেন্ট্রাল গভর্নমেন্টকে একসাইজ ডিউটি বাবদ দিতে হচ্ছে।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই কারখানায় যে আখ লাগে সেই আখের কত অংশ মিল তার নিজের জমিতে উৎপাদন করে, আর কত অংশ বাইরে থেকে আনাতে হয়?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** ঠিক কতটা আমি বলতে পারব না, তবে বেশির ভাগ বাইরে থেকে, মুর্শিদাবাদ থেকে আনাতে হয়। নিজেদের কিছুটা জমি আছে এবং বীরভূমে কিছুটা আখ উৎপাদিত হয়; বীরভূম এবং মুর্শিদাবাদের আখ দিয়ে এই মিলটা চলে।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই লোকসানের হাত থেকে মিলটাকে উদ্ধার করার জন্য কি ব্যবস্থা নেওয়া হচ্ছে?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** মিলটার ৬ শো টন ক্রাসিং ক্যাপাসিটি, সেই ক্রাসিং ক্যাপাসিটি আনভায়েবল অর্থাৎ তাদের লোকসান হবে। সেটা সাড়ে ১২ শো টন করার জন্য প্রচেষ্টা হচ্ছে। সেটা দুটো ফেজে কাজ হবে — প্রথমে এটাকে ৯ শো টন করা হবে, তারপর সাড়ে ১২ শো টন করা হবে। ৯ শো টন করার ব্যাপারে প্রোজেক্ট রিপোর্ট তৈরি হয়ে সেন্ট্রাল গভর্নমেন্ট স্যাংশন করে দিয়েছেন। আমরা সমস্ত কিছু তৈরি করে আই. ডি. পি. আই. লোনের জন্য দরখাস্ত করেছি অ্যান্ড দ্যাট ইজ বিইং পারসুড।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** ৬ শো টন আখ যেখানে যোগাড় হচ্ছে না সেখানে সাড়ে ১২ শো টন কোথা থেকে যোগাড় হবে?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** সেটা যোগাড় করতে হলে নিজেদের ক্যাপটিভ ল্যান্ডের বন্দোবস্ত করতে হবে। তাছাড়া মুর্শিদাবাদে প্রচুর আখ হয়, আপনি নিশ্চয়ই জানেন ৫ লক্ষ টন আখ মুর্শিদাবাদে উৎপাদিত হয়, সেখানে ১।। লক্ষ টনের বেশি ব্যবহার হয় না, সেখানে চিনির কল নেই। মুর্শিদাবাদে ট্রান্সপোর্ট-এর বন্দোবস্ত ছিল না, সেই বন্দোবস্ত করে আখ আনাবার বন্দোবস্ত এবার হবে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আমেদপুরের চিনির কারখানা ১২ মাস চলে না, এটা সাধারণত সিজিন্যাল কারখানা। যে সময় লিন পিরিয়ড, আখের ক্রাসিং যখন হয় না সেই সময়ে এটাকে অন্য কিছু ভাবে চালাবার জন্য কোনও পরিকল্পনা আছে কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** কোনও পরিকল্পনা নেই।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আপনার সিজিন টাইমে এন্টায়ার পিরিয়ড যদি ওয়ার্ক হয় তাহলে এই লোকসান কি আর থাকবে না?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** যদি সাড়ে ১২ শো টন ক্রাসিং ক্যাপাসিটি করা যায় তাহলে এটার লোকসান মেক-আপ করা যাবে এটা আমাদের এক্সপার্টদের ওপিনিয়ন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** এই মিলের কমান্ড এরিয়া আখের জন্য যেটা ফিক্স করা আছে সেটা থেকে কতদিন আখের কারখানা চলতে পারে?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** সেটা নির্ধারিত ভাবে বলতে পারব না, তবে কম দিন চলতে পারে বলতে পারি। এই বীরভূমের মিলটিকে মুর্শিদাবাদের আখের উপর নির্ভর করতে হয়।

**শ্রী শশাঙ্কশেখর মন্ডল ঃ** এই যে বিরাট ক্ষতির অঙ্কের কথা মাননীয় মন্ত্রী মহাশয় বললেন এর কত অংশ আমরা পূর্ববর্তী সরকারের কাছ থেকে ইনহেরিট করেছি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** আমি আপনাদের বলেছি যে এই মিলটার ৬ শো টনের ক্যাপাসিটি ছিল না বলে লোকসান হবে। কারণ, ৬ শো টন ক্রাসিং ক্যাপাসিটির কোনও মিল ভায়েবল হতে পারে না, ভারতবর্ষের কোনও জায়গায় হয় নি। কাজেই এর ক্যাপাসিটি বাড়াতে হবে ভায়েবল করতে হলে। সেই ক্যাপাসিটি বাড়াবার আমরা চেষ্টা করছি। তবে মিলটাকে তো বন্ধ করে দেওয়া যায় না, লোকসান কেন হয়েছে তা জবাবে বলেছি।

**শ্রী শশাঙ্কশেখর মন্ডল ঃ** আমার প্রশ্ন হচ্ছে কংগ্রেস সরকারের হাত থেকে মিলটা ইনহেরিট করার পর কতটা ক্ষতি আপনার ঘাড়ে চেপেছে?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** এটার ব্যাপারে আপনাদের আগেই বলেছি যে এই মিলটার কিছু দায় দেনা আছে, সেগুলির একটা ইন্টারেস্ট দিতে হয়, সেই ইন্টারেস্ট আগেকার সরকার দিয়েছেন, এটা যখন অধিগ্রহণ করেন তখন এর যা দায় দেনা ছিল সেটা ওরা যেমন মিটিয়েছেন তেমনি আমাদেরও মেটাতে হবে। কাজেই কাউকে দোষারোপ করে লাভ নেই।

[1-20 — 1-30 P.M.].

**শ্রী হাজারি বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, কি বলবেন মুর্শিদাবাদ জেলার বহরমপুর থানার অধীনে হাতিনগর কেন্দ্রে যে সেন্টার রয়েছে এবং নওগা কেন্দ্রে যেটি রয়েছে সেটি বন্ধ করবার আপনার কোনও পরিকল্পনা আছে কিনা?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** নোটিশ চাই।

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি যে, বীরভূমে অনেক আখ আছে। সেখান থেকে না নিয়ে মুর্শিদাবাদ থেকে কেন কেনা হচ্ছে?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** আমরা বীরভূম থেকে সবটা কিনি তারপর যেটা কম পড়ে সেটা মুর্শিদাবাদ থেকে কিনি।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, বীরভূমের আখ নিয়ে মিলটি চালানো সম্ভব নয়, সেইজন্য আমরা মুর্শিদাবাদের আখ কিনি। তা হলে বিগত কংগ্রেস সরকার বীরভূমে যে মিলটি বসিয়ে ছিলেন সেটা ভুল করেছিলেন।

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** মিলটি বহুদিন আগে থেকে ছিল এবং এটি প্রাইভেট মিল ছিল। কংগ্রেস সরকার মিলটি অধিগ্রহণ করেছিলেন।

**সুন্দরবনের বাঘ**

***২৯৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৬১৫।) **শ্রী নির্মলকুমার বসু ঃ** বন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) সুন্দরবনে বর্তমানে বাঘের মোট সংখ্যা কত; এবং

(খ) এখানে বাঘের সংখ্যা বৃদ্ধির জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রী পরিমল মিত্র ঃ**

(ক) ১৯৭২ সালের আংশিক গণনা ব্যতীত সমগ্র সুন্দরবন এলাকায় বাঘের সংখ্যা গণনা করা হয় নাই।

১৯৭৬ সালের গণনা অনুসারে ব্যাঘ্র প্রকল্পের অন্তর্গত সুন্দরবনে বাঘের সংখ্যা ১৭৮।

(খ) বাঘের সংখ্যা বৃদ্ধির জন্য সুন্দরবন এলাকার বসিরহাট রেঞ্জে ব্যাঘ্র প্রকল্প কার্যকর রয়েছে। বাঘের সংখ্যা যাতে স্বাভাবিক ভাবে বৃদ্ধি পায় সেজন্য উক্ত প্রকল্পের মাধ্যমে অনুকূল পরিবেশ সৃষ্টি করা হচ্ছে।

**শ্রী নির্মলকুমার বসু ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে ১৯৭৬ সালের হিসাব মতো ১৭৮ বাঘ ছিল। ৩ বছর পার হয়ে গেল আপনার কোনও হিসাব আছে কিনা যে এই বাঘের সংখ্যা কমেছে কি বেড়েছে?

**শ্রী পরিমল মিত্র ঃ** আমার বক্তব্য হচ্ছে কি করে বাঘ গণনা হয়েছিল আমি জানি না। তবে ১৯৭৬ সালে বসিরহাট রেঞ্জে ১৮১টি বাঘের অস্তিত্ব ধরা পড়ে, তার মধ্যে দুটি বাঘ মনুষ্য এলাকার মধ্যে এসে মারা যায় আর একটি বাঘকে ঘুম পাড়ানোর ঔষুধ দিয়ে

ধরে চিড়িয়াখানায় রাখা হয়েছিল। সুন্দরবন এলাকা বাংলাদেশের সঙ্গে সম্পর্ক রয়েছে। কাজেই ঐ বাঘগুলি যে ওখানেই থাকবে তার কোনও মানে নেই। বাংলাদেশেও যেতে পারে সাঁতার কেটে আবার এদিকেও থাকতে পারে। সংখ্যা ১৮১টি হতেও পারে আবার ২৮৩টিও হতে পারে।

**শ্রী নির্মলকুমার বসু ঃ** মন্ত্রী মহাশয় একথা ঠিকই বলেছেন যে এটা গণনা করা সম্ভব নয়। আমার প্রশ্ন হচ্ছে আমাদের বাঘের সংখ্যা কমছে না বাড়ছে তার কোনও হিসাব আমাদের বন দপ্তরে আছে কি?

**শ্রী পরিমল মিত্র ঃ** বাড়ছে।

**শ্রী নির্মলকুমার বসু ঃ** মন্ত্রী মহাশয় বললেন আমাদের টাইগার প্রোজেক্ট যেটা রয়েছে সেখানে ট্যুরিস্টদের নিয়ে গিয়ে দেখাবার ব্যবস্থা করেছেন। আমার প্রশ্ন হচ্ছে আমাদের দেশের ট্যুরিস্টদের এবং বৈদেশিক ট্যুরিস্টদের এই ব্যাঘ্র প্রকল্প দেখাবার জন্য কি কি ব্যবস্থা করেছেন?

**শ্রী পরিমল মিত্র ঃ** ট্যুরিজম — এ এক একটি প্রদেশে ৩টি করে প্রোজেক্ট দেওয়া হয়েছে। কিন্তু আমরা একটি প্রোজেক্ট চেয়েছি। সুন্দরবনে ট্যুরিস্টরা গিয়ে যাতে দেখতে পারে তারজন্য আমরা লঞ্চের ব্যবস্থা করেছি। তবে গতকাল আমরা যে সিদ্ধান্ত নিয়েছি সেটা হচ্ছে সব সময়ের জন্য নয়, কিছুক্ষণের জন্য ট্যুরিস্টরা যাতে সেখানে গিয়ে থাকতে পারেন এবং দেখতে পারেন তার ব্যবস্থা করা। সেখানে টাওয়ার করা হবে এবং ট্যুরিস্টরা তার উপরে উঠে দেখবে।

**শ্রী যামিনীভূষণ সাহা ঃ** কিছুদিন আগে মন্ত্রী মহাশয় ঘোষণা করেছিলেন যে, বাঘের সংখ্যা গণনা করা সম্ভব নয় কাজেই পেছনে ছাপ দেবার ব্যবস্থা করব। এ সম্বন্ধে কোনও ব্যবস্থা করেছেন কি?

**শ্রী পরিমল মিত্র ঃ** কেউ রাজি হয় নি। যদি কোনও সদস্য রাজি হন তাহলে আমি তাঁকে পার্মিট দিতে পারি।

**শ্রী বীরেন বসু ঃ** মন্ত্রী মহাশয় এই যে ১৭৬টি বাঘের কথা বললেন তার মধ্যে বাঘ কয়টি এবং বাঘিনী কয়টি সেটা জানাবেন কি?

**শ্রী পরিমল মিত্র ঃ** এটা গণনা করে বলা সম্ভব নয়।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি এই বিষয়ে দায়িত্ব নিতে রাজি আছেন?

**শ্রী পরিমল মিত্র ঃ** না, আমি এই বিষয়ে কোনও দায়িত্ব নিতে পারি না।

**শ্রী বলাইলাল দাস মহাপাত্র ঃ** মন্ত্রী মহাশয় বললেন, আমাদের ব্যাঘ্র প্রকল্পে বাঘের সংখ্যা বেড়েছে। আমি জানতে চাই এটা কারা গণনা করেন এবং কি প্রণালীতে গণনা করা হয়?

**শ্রী পরিমল মিত্র ঃ** আমার ডিপার্টমেন্ট এটা গণনা করে বলেছে। তবে কিভাবে গণনা করে এটা বলেছে সেটা আমি জানি না। তবে মনে হয় পায়ের ছাপ দেখে করে। আমরা একটা ওয়াইল্ড লাইফ অ্যাডভাইসরি বোর্ড করেছি এবং সত্য বাপুলিকে দায়িত্ব দিয়েছিলাম বাঘ গণনা করবার জন্য।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মন্ত্রী মহাশয় বললেন ১৯৭৬ সালে কংগ্রেস আমলে তাঁরা ১৭৮টি বাঘের সংখ্যা রেখে গেছেন। আমার প্রশ্ন হচ্ছে এই বাঘের সংখ্যার মধ্যে কংগ্রেসিরা কি বাঘ এবং বাঘিনীর সংখ্যা আলাদা করে দেখিয়েছেন?

**শ্রী পরিমল মিত্র ঃ** বাঘ কংগ্রেসিরা রেখেছে কিনা আমি জানি না এবং বাঘ ও বাঘিনী কয়টা রেখেছে তাও আমি জানি না। তবে কতগুলো ওখানে রয়েছে সেটা সেন্সাস থেকে জানা যায়।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** অন এ পয়েন্ট অব প্রিভিলেজ। মন্ত্রী মহাশয় বললেন আমি ওই বোর্ডের সদস্য। তা, আমি মরে গেলে কি একটা বাঘের সংখ্যা কমে যাবে?

**(নো রিপ্লাই)**

*** ২৯৯ (হেল্ড ওভার)**

### বোয়ালঘাটা ফেরিঘাটের জেটি

***৩০০।** (অনুমোদিত প্রশ্ন নং *১০৩৪।) **শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) চব্বিশ পরগনা জেলার বারাসাত থানায় বোয়ালঘাটা ফেরিঘাটের জেটি তৈয়ারির কোনও স্কীম স্যাংশন হইয়াছে কি; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর যদি 'হ্যাঁ' হয়, উক্ত স্কীমটি কবে নাগাদ বাস্তবায়িত হইবে?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ**

(ক) সেচ ও জলপথ বিভাগের অধীনে এইরূপ কোনও স্কীম নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

[1-30 — 1-40 P.M.]

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মন্ত্রী মহাশয় বললেন যে বর্তমানে ফেরিঘাট করার কোনও স্কীম নেই, ভবিষ্যতে করার কোনও পরিকল্পনা আছে কিনা?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** আমি তদন্ত করে প্রয়োজন থাকলে করব।

**ফিডার ক্যানেলের পার্শ্ববর্তী জমি**

*৩০১। (অনুমোদিত প্রশ্ন নং *১২০৩।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, ফারাক্কা ব্যারেজ চালু হওয়ার পর ফিডার ক্যানেলের দুপাশের অনেক কৃষি জমি বৎসরের অধিকাংশ সময় জলমগ্ন থাকে;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে, উক্ত জলমগ্ন জমির মোট পরিমাণ কত; এবং

(গ) ফিডার ক্যানেলে মৎস্য চাষের কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ**

(ক) হ্যাঁ।

(খ) প্রায় কুড়ি বর্গ মাইল।

(গ) না।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** জমির পরিমাণটা কত বললেন?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** প্রায় ২০ বর্গ মাইল। এই ফিডার ক্যানেল করার জন্য এই অবস্থা হয়, এই ব্যাপারে সেন্ট্রাল গভর্নমেন্টের কাছে একটা স্কীম দিয়েছি যে কি করে জল বের করা যায়। এখানে হাজার হাজার চাষী ক্ষতিগ্রস্ত হচ্ছে সেইজন্য আমাদের স্কীম সেন্ট্রাল গভর্নমেন্ট পাস করেছেন। এই কাজ ১৯৮০ সাল থেকে শুরু করা হবে এবং ৮২ সালে শেষ করা হবে।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** যে লোকদের জমি কয়েক মাস জলের তলায় আটকে আছে এর জন্য সরকার ক্ষতি পূরণ তাদের দেবেন কি?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** এটা কেন্দ্রীয় সরকারের অধীনস্ত জমি সুতরাং এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারকে আমরা লিখেছিলাম, এটা তাদের বিচারাধীন আছে বলে জানিয়েছে। তবুও তারা একটা প্রস্তাব পাঠিয়েছিল ঐ এলাকায় ফিশারিস করতে চেয়েছিল। আমরা কঠোর ভাবে তার আপত্তি করায় সেই ফিশারিস করা বন্ধ করেছি এবং আমরা যাদের জমি তাদের ক্ষতিপূরণ দেবার জন্য লিখেছি।

**শ্রী মহম্মদ সোহরাব ঃ** চার বৎসর ধরে এই জায়গা ডুবে আছে এবং এ পর্যন্ত যে ফসল নষ্ট হয়ে গিয়েছে এর জন্য তাদের কমপেনসেশন দেবার জন্য সেন্ট্রাল গভর্নমেন্টকে বলেছেন কি?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** আমরা সেন্ট্রাল গভর্নমেন্টকে তাদের ক্ষতিপূরণ দেবার জন্য লিখেছি কিন্তু তারা এখন পর্যন্ত ফাইনালি উত্তর দেয় নি। তারা এখানে ফিশারিস করার প্রস্তাব দিয়েছিল কিন্তু আমরা আপত্তি করায় এই ফিশারিস বন্ধ আছে।

**শ্রী হাজারি বিশ্বাস ঃ** এই জলমগ্ন জমি থেকে সেচ পাম্প দিয়ে জল বের করে দিয়ে সেই সব জমি চাষযোগ্য করার কোনও পরিকল্পনা রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের কাছে দিয়েছেন কিনা?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** জল নিকাশের জন্য একটা স্কীম পাঠিয়েছি সেন্ট্রাল গভর্নমেন্ট সেটা অ্যাপ্রুভ করেছে। ১৯৮০ সাল থেকে আশা করছি এটা শুরু হবে এবং ১৯৮২ সালে কমপ্লিট হবে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে ফিডার ক্যানেলের সংলগ্ন সমস্ত জমি কেন্দ্রীয় সরকারের মালিকানাধীনে, এটা কি সত্য যে এর মধ্যে সাধারণ চাষীদের জমি কি নেই?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** আপনি নোটিশ দিলে সঠিক ভাবে বলতে পারব। তবে এটা ঠিক যে বহু চাষীর জমি এর মধ্যে ঢুকে রয়েছে, তাদের সংখ্যা সঠিক ভাবে বলতে পারব না।

**উত্তরবঙ্গের খনিজ পদার্থ**

***৩০৩। (অনুমোদিত প্রশ্ন নং *৯৫৪।) শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) উত্তরবঙ্গের বিভিন্ন এলাকার ভূগর্ভে দস্তা, তাম্র প্রভৃতি খনিজ পদার্থ আছে — এরূপ কোনও তথ্য পশ্চিমবঙ্গ সরকারের আছে কি; এবং

(খ) যদি থাকে, তবে পশ্চিমবঙ্গ সরকার উক্ত ধাতুসমূহ সংগ্রহের জন্য ভারত সরকারের সংশ্লিষ্ট দপ্তরকে কোনও ব্যবস্থা গ্রহণের জন্য লিখিয়াছেন কিনা?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ**

(ক) দার্জিলিং জেলায় গোরুবাথান এলাকায় সীসা, দস্তার অস্তিত্ব সম্বন্ধে সরকার অবগত আছেন।

(খ) পাঁচ বছরের বেশি গোরুবাথান এলাকায় ভারতের ভূতাত্ত্বিক সংস্থা (Geological Survey of India) সীসা, দস্তার জন্য ব্যাপক অনুসন্ধান কার্য (Prospecting) চালাইতেছেন। এ ছাড়া হিন্দুস্থান জিঙ্ক লিমিটেড (ভারত সরকারের একটি সংস্থা)-কে সীসা ও দস্তার জন্য খনি ইজারা (Mining Rolity)হওয়ার আদেশ দেওয়া হইয়াছে।

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** কয়লা এলাকা এখানে আছে এ সম্বন্ধে মন্ত্রী মহাশয় অবগত আছেন কিনা?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** আপনার প্রশ্ন ছিল দস্তা সম্বন্ধে।

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** উত্তরবঙ্গে বক্সারের কাছে যে কয়লা আছে, সে সম্বন্ধে সরকার অবগত আছেন কিনা?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** আমরা জানি লিগনাইট কোল কিছু আছে ছড়িয়ে এবং ছিটিয়ে, এগুলি ইউজ করা একটু ডিফিকাল্ট।

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** উত্তরবঙ্গে যে ডলোমাইট রিজার্ভ আছে তা সারা দেশের পক্ষে কাজে লাগানো যেতে পারে, এই ব্যাপারে সরকারের কোনও পরিকল্পনা আছে কিনা?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** এটা সম্বন্ধে এখানে বহুবার বলেছি যে এগুলি নানাভাবে কাজে লাগাবার বন্দোবস্ত করছি। আপনি স্পেসিফিক প্রশ্ন দেবেন, জবাব দেব।

**শ্রী নির্মলকুমার বসু ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয়ই অবগত আছেন যে উত্তরবঙ্গের বিরাট এলাকা — তরাই, ডুয়ার্স এবং দার্জিলিং-এ সামগ্রিক ভাবে জিওলজিক্যাল সার্ভে হয় নি, এখানে সামগ্রিক ভাবে কমপ্রিহেন্সিভ জিওলজিক্যাল সার্ভে করার জন্য ব্যবস্থা গ্রহণ করা হবে কিনা?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** কমপ্রিহেন্সিভ জিওলজিক্যাল সার্ভে করার জন্য সারা নর্থ বেঙ্গল প্রস্পেক্টিং ইউনিট করা আছে এবং তার কাজও শুরু হয়েছে।

### গ্রেট ইস্টার্ন হোটেল

***৩০৫।** (অনুমোদিত প্রশ্ন নং *১১৬৯।) **শ্রী জন্মেজয় ওঝা ঃ** পর্যটন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) গ্রেট ইস্টার্ন হোটেলের সীটের সংখ্যা কত;

(খ) সরকারি অধিগ্রহণের পর হইতে ৩১শে জানুয়ারি, ১৯৭৯ পর্যন্ত এই হোটেলের কত টাকা লাভ বা ক্ষতি হইয়াছে; এবং

(গ) সংস্থাটির পুনরুজ্জীবনের জন্য কোনও ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে কি?

**শ্রী পরিমল মিত্র ঃ**

(ক) বর্তমানে ১৯৭টি ঘর আছে। ইহাতে বেডের সংখ্যা ৩৫৪।

(খ) বৎসর ভিত্তিক লাভ ক্ষতি খসড়া হিসাব ঃ—

**(অডিট করা হয় নাই।)**

| ৯.৭.৭৫ | ১.৪.৭৬ | ১.৪.৭৭ | ১.৪.৭৮ |
|---|---|---|---|
| হইতে | হইতে | হইতে | হইতে |
| ৩১.৩.৭৬ | ৩১.৩.৭৭ | ৩১.৩.৭৮ | ৩১.১.৭৯ |
| নীট ক্ষতি | নীট ক্ষতি | নীট ক্ষতি | নীট লাভ |
| টাঃ ৬.৪৯ লক্ষ | টাঃ ১৫.৮৯ লক্ষ | টাঃ ৫.৫২ লক্ষ | টাঃ ২.৫০ লক্ষ |
| | | | (আনুমানিক) |

(গ) সংস্থাটির পুরুজ্জীবনের জন্য নিম্নলিখিত ব্যবস্থাদি গ্রহণ করা হইয়াছে ঃ—

(১) পুরাতন যন্ত্রপাতি, আসবাবপত্র, সাজসরঞ্জাম যথা সম্ভব মেরামতি করা হইয়াছে। যাহা একেবারে অকেজো তাহাও ক্ষেত্র বিশেষে বদলানো হইয়াছে। ইহার ফলে জল সরবরাহ শীততাপ নিয়ন্ত্রণ, খাদ্য প্রস্তুত ও সংরক্ষণ প্রভৃতি ব্যবস্থার যথেষ্ট উন্নতি করা সম্ভব হইয়াছে।

(২) ক্রয় পদ্ধতির সংস্কার বিভিন্ন প্রকার মাসুল ও মূল্য তালিকার পুনর্বিন্যাস, অপচয় রোধ প্রভৃতি ব্যবস্থা দ্বারা সংস্থাটির অর্থনৈতিক ভারসাম্য বজায় রাখিবার চেষ্টা করা হইতেছে।

(৩) শ্রমিক ও কর্মীদের অধিকতর আর্থিক সুবিধা দিয়া শ্রমিক সম্পর্কের উন্নতি করিয়া শ্রম দক্ষতা বৃদ্ধি করিবার চেষ্টা করা হইতেছে।

(৪) বিভিন্ন গুরুত্বপূর্ণ পদে বৃত্তিগত যোগ্যতা ও অভিজ্ঞতা সম্পন্ন কর্মী নিয়োগ করিয়া পরিচালনা ব্যবস্থার উন্নতি করা হইয়াছে।

(৫) হোস্টেলের আবাসিক ঘরগুলির পুনর্বিন্যাস ও সবার ব্যবহারের জন্য পশ্চিমবঙ্গ সরকারের মুখ্য স্থপতি (Chief Govt. Architect) একটি খসড়া প্রস্তাব প্রস্তুত করছে।

[1-40 — 1-50 P.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি বামফ্রন্ট সরকার পরিচালিত হোটেলে ক্যাবারে নৃত্য পরিচালিত হয় কিনা এবং তা কি সুষ্ঠ সংস্কৃতির পরিপূরক বলে মনে করেন?

**শ্রী পরিমল মিত্র ঃ** না।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** তা যদি না হয় তাহলে ক্যাবারে নৃত্য বন্ধের পরিকল্পনা বামফ্রন্ট সরকারের আছে কি? তথ্যমন্ত্রী একবার বলেছিলেন ক্যাবারে নৃত্য একেবারে যাতে বন্ধ হয় তার ব্যবস্থা করবেন।

**মিঃ স্পিকার ঃ** ক্যাবারে নৃত্য হয় কি?

**শ্রী পরিমল মিত্র ঃ** হ্যাঁ হয় বলে শুনেছি। তবে কোনও দিন দেখি নি, হয় এইটা শুনেছি। যারা এই হোটেল পরিচালনা করছেন তারা বলছেন ক্যাবারে নৃত্য একেবারে না করলে প্রতিযোগিতামূলক ব্যবস্থা ক্ষতিগ্রস্ত হবে। আমি আই অ্যান্ড পি, আরের মিনিস্টারের সঙ্গে তাদের দেখা করিয়ে দিয়েছি এবং আমি বলেছি এটা উঠিয়ে দিতে হবে।

**দক্ষিণ ভারতের পণ্যবাহী জাহাজ ও হলদিয়া বন্দর**

***৩০৬।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩২।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) লোকসানের ভয়ে দক্ষিণ ভারত থেকে পণ্যবাহী জাহাজ হলদিয়ায় আসতে চাইছে না, এ সম্পর্কে কোনও সংবাদ রাজ্য সরকারের আছে কি; এবং

(খ) থাকলে, এ সম্বন্ধে কিছু জানাবেন কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ**

(ক) রাজ্য সরকারের কাছে এ সম্পর্কে কোনও তথ্য নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**হলদিয়ায় জাহাজ নোঙ্গর**

*৩০৭। (অনুমোদিত প্রশ্ন নং *৬০৪।) **শ্রী নির্মলকুমার বসু ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) কিছুদিন হল হলদিয়া বন্দরের জন্য নির্দিষ্ট জাহাজ হলদিয়ায় না এনে বোম্বাই বন্দরে ভেড়ানো হচ্ছে এ সম্পর্কে কোনও সংবাদ রাজ্য সরকারের আছে কি; এবং

(খ) থাকলে, এ সম্বন্ধে কিছু জানাবেন কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ**

(ক) রাজ্য সরকারের কাছে এ সম্পর্কে কোনও সংবাদ নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** বর্তমানে পণ্যবাহী জাহাজ দক্ষিণ ভারত থেকে হলদিয়াতে আসছে কিনা?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** পণ্যবাহী জাহাজ দক্ষিণ ভারত থেকে নুন নিয়ে হলদিয়াতে আসছে এবং সাধারণত পণ্যবাহী জাহাজ দক্ষিণ ভারত থেকে নুন ছাড়া অন্য কিছু নিয়ে আসে না।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** এই সমস্ত জাহাজে লোকসান হচ্ছে তাই ভবিষ্যতে আসবে না — এই রকম কোনও ইনফরমেশন আছে কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** না, এই রকম কোনও ধরনের ইনফরমেশন আমরা পাই নি।

**ময়নাগুড়ির জরদা ও বাগজান নদীর ভাঙ্গন**

*৩০৮। (অনুমোদিত প্রশ্ন নং *১২৫৯।) **শ্রী তারকবন্ধু রায় ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) জলপাইগুড়ি জেলায় ময়নাগুড়ি শহরের জাতীয় সড়কের উত্তর অংশে জরদা ও বাগজান নদীর ভাঙ্গন রোধের কোনও পরিকল্পনা সরকারের আছে কি;

(খ) 'ক' প্রশ্নের উত্তর যদি 'হ্যাঁ' হয়, তবে কতদিনে উক্ত কাজ শুরু হবে; এবং

(গ) উক্ত কাজ সম্পূর্ণ করার জন্য কত পরিমাণ অর্থ মঞ্জুর করা হয়েছে?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ**

(ক) হ্যাঁ, আছে।

(খ) আগামী আর্থিক বৎসরে (১৯৭৯-৮০) কাজ শুরু হবে, আশা করা যায়।

(গ) কাজটির জন্য ৬ লক্ষ টাকা মঞ্জুর করা হচ্ছে।

[1-40 — 1-50 P.M.]

**শ্রী বিমলকান্তি বসু ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি এইসব বাঁধের কাজ করতে গিয়ে শালবোল্লা পাওয়া যাচ্ছে না এইজন্য কাজ করা সম্ভব হচ্ছে না — এইকথা কি ঠিক?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** এই বিষয়ে আমি নর্থ বেঙ্গল ফ্লাড কন্ট্রোল কমিশনের চেয়ারম্যান মিঃ শেশাদ্রির সঙ্গে কথা বলেছিলাম। এই উত্তর উনি লিখে দিয়েছেন আমার সামনে। তিনি যা লিখে দিয়ে গিয়েছেন তার উত্তরে জবাব দিচ্ছি। সুতরাং শালবোল্লা পাওয়া যায় নি সেইজন্য কাজ হয় নি সেকথা উনি বলেন নি। উনি বলেছেন টেকনিক্যাল মিটিং টেকনিক্যাল কমিটি কর্তৃক এটা পাস না করা পর্যন্ত এইটার কাজ আরম্ভ করা হয় নি।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি জরদা এবং বাগজান — এই দুটি নদীর ভাঙ্গন রোধের পরিকল্পনা ১৯৭৪ সালে পশ্চিমবঙ্গ সরকার থেকে করা হয় কিনা?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** সেটা আমার ঠিক জানা নেই। এইটা বোধ হয় তখন টেকনিক্যাল কমিটিতে পাস হয় নি। তাহলে কাজ বোধ হয় শুরু হত। কিন্তু এই বছর নর্থ বেঙ্গল ফ্লাড কন্ট্রোল কমিশনে সেটা পাস হয়েছে এবং তারপর কাজ শুরু করার ব্যবস্থা হচ্ছে।

### কোচবিহারে উৎপন্ন তামাক হইতে নিকোটিন

***৩০৯। (অনুমোদিত প্রশ্ন নং *৯৫৮।) শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** কুটির ও ক্ষুদ্র শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) কোচবিহারে উৎপন্ন তামাক হইতে নিকোটিন বা ঐ জাতীয় রাসায়নিক পদাথ নিষ্কাশনের কোনও পরিকল্পনা সরকার গ্রহণ করিয়াছেন কি; এবং

(খ) করিয়া থাকিলে, উক্ত পরিকল্পনা কতদিনে বাস্তবায়িত হইবে?

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ**

(ক) কুটীর ও ক্ষুদ্র শিল্প বিভাগে তামাক হইতে নিকোটিন বা ঐ জাতীয় রাসায়নিক পদার্থ নিষ্কাশনের একটি প্রকল্পের কথা পরীক্ষা করিয়া দেখা হইতেছে।

(খ) বিস্তারিত প্রকল্প তৈরি সম্পূর্ণ না হওয়া পর্যন্ত কোনও সঠিক দিন ধার্য করা সম্ভব নয়।

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** রাসায়নিক পরীক্ষাগারে যে পরীক্ষা হচ্ছে তাতে তামাক থেকে নিকোটিন নিষ্কাশন কি সম্ভব হয়েছে?

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ** স্কীম একটা আছে টোব্যাকো ওয়েস্ট থেকে নিকোটিন সালফেট তৈরি করা।

**ভরতপুর থানার জয় হিন্দ কোম্পানির জমি**

*৩১০। (অনুমোদিত প্রশ্ন নং *৯০৮।) **শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) মুর্শিদাবাদ জেলার ভরতপুর থানার জয় হিন্দ কোম্পানির অধীনে মোট কত জমি আছে;

(খ) উক্ত কোম্পানি কিভাবে এই জমির স্বত্ব পাইয়াছে;

(গ) উক্ত সংস্থা বর্গাদার হিসাবে বা অন্য কোনও ভাবে কোনও জমি ভোগ দখল করিতেছে কি; এবং

(ঘ) করিয়া থাকিলে, তাহার বিস্তৃত বিবরণ (জমির পরিমাণ সহ) কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ**

(ক) মোট ২৫.৫৮ একর।

(খ) বিভিন্ন তারিখের রেজিস্ট্রিকৃত পাট্টা বলে পাওনাদারের নিকট হইতে বন্দোবস্ত ল অনুযায়ী ঐ সম্পত্তির স্বত্ব পাইয়াছেন।

(গ) হ্যাঁ, বর্গাদার হিসাবে অন্য জমি ভোগ দখল করিতেছে।

(ঘ) ভরতপুর থানার রমনাবড় মৌজার খতিয়ান নং ৭৪৫, ৭৪৬, ৭৪৭, ৭৪৮, ৭৫১, ৭৫২ এবং ৭৫৫ অ্যাক্ট সাতটি খতিয়ানভুক্ত মোট ৬ হাজার জমি উক্ত সংস্থার বর্গাদারভুক্ত আছে।

আমি এই প্রশ্নের জন্য আপনাকে ধন্যবাদ দিচ্ছি আমি এটা এনকোয়ারী করতে দিয়েছি। ঐ জয়হিন্দ কোম্পানি থেকে ৬৫ একর বর্গা রেকর্ড থাকতে পারে — কিন্তু কিভাবে এটা হল সেটা সন্দেহজনক। আমি প্রশ্নটি পাবার পর সমস্ত ডিটেলস নিতে বলেছি। খোন্ডকার ইত্যাদিরা এক পরিবারভুক্ত এবং শরিক আছে কিনা সেটা তদন্ত করতে বলেছি।

## চিনি শিল্প প্রসারের কর্মসূচি

***৩১১।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩২৩।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) রাজ্যের চিনি শিল্পের প্রসার ও চিনির উৎপাদন বৃদ্ধির জন্য সরকার কোনও কর্মসূচি গ্রহণ করিয়াছেন কিনা; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে, ঐ কর্মসূচি কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ**

(ক) হ্যাঁ।

(খ) রাজ্য সরকার চিনি শিল্প প্রসারের উদ্দেশ্যে ১৯৭৩ সালের ৩০শে মে তারিখে ওয়েস্ট বেঙ্গল সুগার ইন্ডাস্ট্রিজ ডেভেলপমেন্ট কর্পোরেশন নামক একটি সংস্থা স্থাপন করিয়াছেন। চিনি শিল্প প্রসারের প্রথম পদক্ষেপ হিসাবে এই সংস্থা সরকারের অর্থ সাহায্য লইয়া বীরভূমের আহমেদপুরে বন্ধ ন্যাশনাল সুগার মিলটি অধিগ্রহণ করিয়াছে। ১৯৭৪-৭৫ সাল হইতে এই চিনি কল আহমেদপুর সুগার মিল নামে চিনি উৎপাদন শুরু করিয়াছে এবং প্রতি বৎসর চিনি উৎপাদন করিতেছে।

মিলটির বর্তমান দৈনিক আখ মাড়াইয়ের ক্ষমতা ৬০০ টন হইতে বাড়াইয়া ১২৫০ টন করার পরিকল্পনা এই সংস্থা হাতে নিয়াছে এবং ভারত সরকারের নিকট হইতে প্রয়োজনীয় লাইসেন্স পাওয়া গিয়াছে। উক্ত লাইসেন্স রূপায়ণে স্বল্প সুদে প্রয়োজনীয় ঋণের জন্য ইন্ডাস্ট্রিয়াল ফিনান্স কর্পোরেশন অব ইন্ডিয়ার নিকট দরখাস্ত যথা সময়ে পেশ করা হইয়াছে। ইহা ছাড়াও চিনি শিল্পের আরও প্রসার কিভাবে করা যায় তার জন্যও সরকারের সক্রিয় চিন্তা আছে।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** বেলডাঙ্গা চিনি কল যেটা অনেক দিন ধরে বন্ধ হয়ে আছে সেটা চালু করার কোনও কর্মসূচি আছে কিনা?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** এটা সরকারের নেবার ব্যাপার নিয়ে এনকোয়ারী করছি এবং চিন্তা করছি এটা খোলা যায় কিনা?

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** এখানে মিনি প্ল্যান্ট হবে বলে শোনা গিয়েছিল কিন্তু মিনি সুগার প্ল্যান্ট করার পরিকল্পনা আছে কিনা?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** মিনি সুগার প্ল্যান্ট করার চেয়ে বাংলা দেশে সুগার ইন্ডাস্ট্রি অত্যন্ত কম বলে যাতে এটা বাড়ানো যায় তার আমরা একটা বড় ধরনের পরিকল্পনা নিচ্ছি। মুর্শিদাবাদ জেলায় প্রায় ৫ লক্ষ টন আখ উৎপন্ন হয় এবং সেখানে অন্য কোনও ফসল করা সম্ভব নয়। সেইজন্য ঐ আখকে যাতে ঠিকমতো ব্যবহার করা যায় তার জন্য মুর্শিদাবাদ জেলায় আরও চিনি কল স্থাপন করা যায় কিনা এ সম্পর্কে সরকার চিন্তা করে একটা পরিকল্পনা গ্রহণ করছেন।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** আমেদপুর সুগার মিল এক্সটেন করার কোনও পরিকল্পনা আছে কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** ৬০০ থেকে ১২০০ করা হয়েছে।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** ঐ সুগার মিলের অধীনে আখ চাষ করার কোনও পরিকল্পনা আছে কিনা?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** কিছুটা আমাদের করতে হবে আর কিছুটা এগ্রিকালচারাল এক্সটেনশনের মাধ্যমে করতে হবে। সমস্তটা সরকার ক্যাপটিভ করতে পারে না।

[1-50 — 2-00 P.M.]

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** অজয় নদীর বেল্টে সুগার মিলের জন্য আখ চাষের পরিকল্পনা আগেকার সরকার যেটা নিয়েছিলেন তার কি হল?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** আগেকার সরকার পরিকল্পনা নিয়েছিল কিনা জানি না।

তবে সুগার ক্রাসিং ক্যাপাসিটি বাড়ানোর জন্য যে পরিমাণ আখের দরকার হবে সে সম্পর্কে আমাদের সরকার একটা পরিকল্পনা নিয়েছে। তার মধ্যে কিছুটা হচ্ছে ক্যাপটিভ জেনারেশন এবং কিছুটা চাষীদের দিয়ে করানো হবে।

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** উত্তরবঙ্গে তিস্তা ইত্যাদি পাশে যে লক্ষ লক্ষ একর জমি অনাবাদী হয়ে পড়ে আছে সেখানে আখ চায করবার কোনও পরিকল্পনা আছে কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** এ সম্পর্কে আপনি যদি কোনও পরিকল্পনা দিতে পারেন তাহলে আমরা সেটা বিবেচনা করে দেখব।

### অশ্লীল পত্রপত্রিকার প্রচার বন্ধের ব্যবস্থা

***৩১২।** (অনুমোদিত প্রশ্ন নং *৬০৯।) **শ্রী নির্মলকুমার বসু ঃ** তথ্য ও সাংস্কৃতিক বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, অশ্লীল পত্রপত্রিকার প্রচার বন্ধ করার জন্য রাজ্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ**

সাময়িক পত্র পত্রিকায় প্রকাশিত রচনাবলি অশ্লীলতা দোষে দুষ্ট কিনা ইহা পর্যালোচনা করার জন্য রাজ্য সরকার সাহিত্যিক ও সাহিত্যানুরাগী দশজন বে-সরকারি সদস্য ও একজন সরকারি আধিকারিককে নিয়ে শ্রী নারায়ণ চৌধুরির সভাপতিত্বে প্রকাশন সমীক্ষা পর্যদটি ২৯.৩.৭৮ তারিখে পুনর্গঠন করেছেন। এই পর্যদের কাজ হচ্ছে যে কোনও সাময়িক পত্র পত্রিকা অশ্লীলতা, সাম্প্রদায়িকতা, ধর্ম বিদ্বেষ বা সমাজ দ্রোহিতা ইত্যাদি দোষে দুষ্ট কিনা সে সম্পর্কে সরকারের কাছে তাঁদের সুপারিশ পাঠানো। প্রাপ্ত সুপারিশ সমূহের ভিত্তিতে আইনানুগ ব্যবস্থা অবলম্বনের সম্ভাব্যতা বিচার করা হয়।

**শ্রী নির্মলকুমার বসু ঃ** আমি জিজ্ঞাসা করছি এই কমিটি অশ্লীলতা দোষে দুষ্ট বলে কোনও পত্রিকার বিরুদ্ধে সুপারিশ করেছেন কিনা এবং করে থাকলে সেই পত্রিকার নাম কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** কমিটির পক্ষ থেকে সাধারণ ভাবে কিছু পত্র পত্রিকা এবং কিছু মাসিক পত্রিকা সম্বন্ধে মতামত পাঠানো হয়েছে। কিন্তু নির্দিষ্ট সুপারিশ আসে নি বলে সরকারি ভাবে কোনও আলোচনাও হয় নি।

**শ্রী নির্মলকুমার বসু ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন কিছু কিছু সাময়িক পত্র পত্রিকা রয়েছে — এখানে দু' রকমের পত্র পত্রিকা রয়েছে। কিছুদিন আগে ইন্ডিয়া টু ডে নামে দিল্লি থেকে একটি পত্রিকা বেরোয়। এই রকম অনেকগুলি অশ্লীল ইংরাজি পত্র পত্রিকা বেরোয়। এই সমস্ত পত্র পত্রিকা কলকাতা শহর বা পশ্চিমবঙ্গের অন্যত্র চলে কিনা, চললে এদের বিরুদ্ধে কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কিনা বলতে পারবেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** এই কমিটি ইন্ডিয়া টু ডে বা সানডে ইত্যাদি পত্রিকার বিভিন্ন লেখা সম্পর্কে আমাদের কাছে রিপোর্ট পেশ করেছে এবং আমরা সবটাই বিচার বিবেচনার মধ্যে রেখেছি।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, এই অশ্লীলের কোনও ডেফিনিশন আছে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** এই শ্রেণী বিভক্ত সমাজে সর্বজন গ্রাহ্য কোনও সংজ্ঞা নেই।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** আপনি কমিটি করেছেন, ভাল কথা। কিন্তু ইতিমধ্যেই কলকাতার ফুটপাত অশ্লীল পত্র পত্রিকায় যে ভরে গেছে সেটা বন্ধ করার জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করছেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্যের প্রশ্নের উত্তরে এই কথা বলছি ইচ্ছা করলেই কিছু করা যায় না। সরকারি ভাবে করতে গেলে আইন কানুন ইত্যাদি সব কিছু দেখে করতে হয়। বে-আইনি পত্র পত্রিকা কোনটা, আইনানুগ কোনটা ইত্যাদি ইমপ্লিকেশনের ব্যাপারে আমরা সবটাই বিবেচনা করছি। আইনগুলি আমরা দেখছি। কমিটির কাছে রেফার করা হয়েছিল। সবটাই এখন সরকারের আলাপ আলোচনা, বিচার বিবেচনার মধ্যে আছে। আর রাস্তাঘাটে কি হচ্ছে সেই সম্পর্কে আমরা সচেতন আছি এবং নজর রাখছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** আপনি কি শুধু আইনগত দিকটাই দেখবেন, আন্দোলনের ভাষায় কি দেখবেন না?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আইনের দিক থেকে দেখছি আর আপনার প্রশ্নের ভাষাতেই বলছি, আন্দোলনের ভাষায় কি বলব, সেটা তো আন্দোলনেই বলব।

## হিজলী টাইড্যাল ক্যানেল

***৩১৩।** (অনুমোদিত প্রশ্ন নং *১২৪৪।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, হিজলী টাইড্যাল ক্যানেলের সংস্কার ও নাব্যতার উন্নতির বিষয়ে সরকারের কোনও প্রস্তাব আছে কি?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ**

আছে।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** কিভাবে এই ইরিগেশন ক্যানেল সংস্কার করবেন, সেটা দয়া করে জানাবেন কি — আপনার প্রস্তাবগুলি কি কি?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** সেন্ট্রাল ইনল্যান্ড ওয়াটার কমিশন যে আছে আমরা তাদের কাছে বিষয়টি পাঠিয়েছিলাম। তারাই এটা করবার জন্য সুপারিশ করেছেন। তাতে তারা তিনটি ফেজে কাজ করতে বলেছেন। ফার্স্ট ফেজ হল মেদিনীপুরের মধ্যে, সেকেন্ড ফেজ মেদিনীপুর উড়িষ্যার বর্ডার, আর থার্ড ফেজ হল উড়িষ্যার মধ্যে —

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** ফার্স্ট ফেজের কাজ কবে শুরু হবে?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** সেটা এখনও ঠিক করা হয় নি। তবে এই কাজ আমাদের করতে হবে। এই হিজলী টাইড্যাল ক্যানেলের জন্য ৫০ লক্ষ টাকা লাগবে। আপাতত মেন্টিনেন্সের জন্য আমরা ১৯৭৮/৭৯ সালে ১ লক্ষ ৮০ হাজার টাকা লাগবে ধরেছিলাম, কিন্তু বন্যার জন্য সেটা করে উঠতে পারি নি। ১৯৭৯/৮০ সালের জন্য আমরা ১ লক্ষ ৯০ হাজার টাকা ধরে রেখেছি, এইবারে নিশ্চয় এই কাজটা করব।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** আপনি থার্ড ফেজে এই টাইড্যাল ক্যানেলের কাজ শেষ করবেন বলেছেন — এই কাজ শেষ হতে কতদিন সময় লাগবে?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** এটা সঠিক ভাবে বলা মুশকিল। আমার কাছে যা ইনফর্মেশন আছে তাতে আপনি যে পয়েন্টটা তুললেন থার্ড ফেজ সম্বন্ধে, সেটা এখানে নেই — তবে নোটিশ দিলে আমি এর উত্তর দিতে পারব।

**ডাঃ শাশ্বতীপ্রসাদ বাগ ঃ** মন্ত্রী মহাশয় বললেন এই খাল সংস্কারের পরিকল্পনা আছে, কিন্তু গত বছর এটা বন্যার জন্য সম্ভব হয় নি। ইরিগেশন ক্যানেল এবং নেভিগেশন ক্যানেল

হিসাবে যাতে ব্যবহৃত হয় সেদিকে দৃষ্টি রাখা হচ্ছে — কিন্তু এটা ইরিগেশন ক্যানেল হিসাবে কি ব্যবহৃত হচ্ছে?

**শ্রী প্রভাসচন্দ্র রায় :** এটা নেভিগেশন ক্যানেল হিসাবে টেক আপ করা হয়। কেন না আপনি জানেন এই ক্যানেলটি উড়িষ্যা পর্যন্ত চলে গেছে। উড়িষ্যা পর্যন্ত যাতে নৌকা যাতায়াত করতে পারে সেইভাবেই করা হবে।

**ডাঃ শাশ্বতীপ্রসাদ বাগ :** রূপনারায়ণ নদীর দিকে যে অংশটি আছে সেখানে বাঁধ দিয়ে স্লুইস গেটটি বন্ধ করে দেওয়া হয়েছে। সুতরাং এগ্রিকালচারের দৃষ্টিকোণ থেকে এটা ব্যবহার করার অযোগ্য হয়ে গেছে। এই ব্যাপারে আপনি কোনও ব্যবস্থা নেবার কথা ভাবছেন কি?

**শ্রী প্রভাসচন্দ্র রায় :** আমি এই বিষয়টি খোঁজ নিয়ে দেখব এবং দেখে তারপরে যা করার সেটা করব।

## Adjournment Motions

[2-00 — 2-10 P.M.]

**মিঃ স্পিকার :** আমি আজ শ্রী রজনীকান্ত দোলুই মহাশয়ের কাছ থেকে একটি মুলতুবি প্রস্তাবের নোটিশ পেয়েছি। শ্রী দোলুই বে-সরকারি বাসের ধর্মঘট ও রাস্তাঘাটের অবস্থা এবং তার ফলে জনসাধারণের দুর্ভোগের কথা আলোচনা করতে চেয়েছেন। বিষয়টি এমন গুরুত্বপূর্ণ নয় যার জন্য সভার বাজেট আলোচনার কাজ মুলতুবি রেখে এই বিষয়ে আলোচনা করা যেতে পারে। সুতরাং আমি এই মুলতুবি প্রস্তাবে অসম্মতি জ্ঞাপন করছি। তবে মাননীয় সদস্য মহাশয় ইচ্ছা করলে সংশোধিত মুলতুবি প্রস্তাবটি পড়তে পারেন।

**শ্রী রজনীকান্ত দোলুই :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল — "কলকাতায় যানবাহনের অব্যবস্থা ও রাস্তাঘাটের অবস্থা শহরের মানুষের দুর্গতিকে বাড়িয়ে তুলেছে। পেট্রোল ও ডিজেল এবং যাবতীয় মোটর পার্টসের দাম বাড়ার ফলে ট্যাক্সি ধর্মঘট এবং অধুনা বে-সরকারি বাস ধর্মঘট জনসাধারণকে দুর্ভোগের চরম সীমায় পৌঁছে দিয়েছে। সরকারি বাসের সংখ্যা এবং ট্রামের সংখ্যা প্রয়োজন মতো বাড়ে নি। সকলে স্কুল, কলেজ, অফিস ও অন্য কাজকর্মে ঠিকমতো যেতে পারেন নি। অবিলম্বে জনগণের এই দুরবস্থার অবসানের ব্যবস্থা করার বিষয়ে বিধানসভায় আলোচনা প্রয়োজন"।

**মিঃ স্পিকার ঃ** মাননীয় ট্রান্সপোর্ট মিনিস্টারকে আমি অনুরোধ করছি যদি সম্ভব হয় তাহলে এর উপর আজকে একটি বিবৃতি দিন।

**শ্রী মহম্মদ আমিন ঃ** স্যার, আমি কালকে দেব।

## Calling Attention On Matter Of Urgent Public Importance

**অধ্যক্ষ মহোদয় ঃ** আমি নিম্নলিখিত বিষয়ের উপর দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি। যথা ঃ—

১। গত ১২।৩।৭৯ তারিখে শিলিগুড়ির ভট্টাচার্য পাড়ায় কংগ্রেস(ই)-এর দলে সমর্থক জখম। ঃ শ্রী রজনীকান্ত দোলুই।

২। সূতাকল শ্রমিকদের প্রস্তাবিত সাধারণ ধর্মঘট। ঃ শ্রী রজনীকান্ত দোলুই।

৩। তফসিলী জাতি ও উপজাতিদের জন্য বরাদ্দীকৃত অর্থ কেন্দ্রে প্রত্যর্পণ। ঃ শ্রী রজনীকান্ত দোলুই।

৪। পশ্চিমবঙ্গের সর্বত্র কেরোসিন তেলের সঙ্কট। ঃ শ্রী রজনীকান্ত দোলুই।

৫। প্রাইভেট বাসের ধর্মঘট ও যানবাহনের দুর্গতি। ঃ শ্রী রজনীকান্ত দোলুই। শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ও শ্রী অমলেন্দ্র রায়।

6. Loadshedding in and around Calcutta. : Shri Rajani Kanta Doloi.

**মিঃ স্পিকার ঃ** আমি এই "সূতাকল শ্রমিকদের প্রস্তাবিত সাধারণ ধর্মঘট" — শ্রী রজনীকান্ত দোলুই যেটি এনেছেন সেই নোটিশটি মনোনীত করছি। সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয় যদি সম্ভব হয় ঐ বিষয়ের উপর একটি বিবৃতি দিতে পারেন অথবা বিবৃতি দেবার জন্য একটি দিন দিতে পারেন।

**শ্রী ভবানী মুখার্জি ঃ** স্যার, কালকে দেওয়া হবে।

## STATEMENT ON CALLING ATTENTION

**মিঃ স্পিকার ঃ** শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়কে মেদিনীপুর জেলার কিছু

সংখ্যক প্রাথমিক বিদ্যালয়ে পুষ্টি প্রকল্পের অধীন শিশুদের মধ্যে রুটি বিতরণের অব্যবস্থা সম্পর্কে একটি বিবৃতি দিতে অনুরোধ জানাচ্ছি। শ্রী বলাইলাল দাস মহাপাত্র ২রা মার্চ, ১৯৭৯ তারিখে উক্ত বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করেন।

**শ্রী পার্থ দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ২/৩/৭৯ তারিখে বিধানসভায় মাননীয় সদস্য শ্রী বলাইলাল দাস মহাপাত্র কর্তৃক উল্লেখিত একটি বিষয় সম্পর্কে আপনার অনুমতিক্রমে আমি নিম্নলিখিত তথ্যগুলি সভার অবগতির জন্য পেশ করিতেছি। মেদিনীপুর জেলায় শহরাঞ্চলে ও গ্রামাঞ্চলে যথাক্রমে ৩৪,০০০ ও ১,১৬,০০০ প্রাথমিক বিদ্যালয়ের ছাত্রছাত্রী স্টেট-প্ল্যান পুষ্টি প্রকল্পের অধীন। এই প্রকল্পাধীন ছাত্রছাত্রী পিছু বরাদ্দকৃত রুটির পরিমাণ ৭৫ গ্রাম, ১০০ গ্রাম নহে। কোন কোন বিদ্যালয় এই প্রকল্পের আওতায় আনা হইবে তাহা জেলা শিক্ষা পর্ষদই স্থির করেন। রুটি বিতরণে সরকারি সংশ্লিষ্ট নির্দেশ অনুসরণ করা হইয়াছে। পক্ষপাতিত্বের প্রশ্ন ওঠে না। এই প্রকল্প বহির্ভূত বিদ্যালয়ের ছাত্রছাত্রীরা প্রকল্পভুক্ত পার্শ্ববর্তী বিদ্যালয়ে ভীড় জমাইতেছে বলিয়া যাহা বলা হইয়াছে তাহা ঠিক নহে। স্কুলে পড়ার বয়স হয় নাই এবং ছেলে মেয়েরাই রুটি পাওয়ার আশায় প্রকল্পভুক্ত বিদ্যালয়ে ভীড় জমাইতে পারে। প্রকল্প বহির্ভূত বিদ্যালয়গুলির অস্তিত্ব বিপন্ন হইতেছে এবং সংশ্লিষ্ট বিদ্যালয় কর্তৃপক্ষ ও অভিভাবকগণ-এর মধ্যে রেষারেষি বাড়িতেছে এরূপ কোনও খবর জেলা কর্তৃপক্ষের নিকট নাই। বিদ্যালয়ের ছাত্রছাত্রীর গড়পড়তা শতকরা ৭০ জনের উপস্থিতি হারে রুটি বরাদ্দ করা হইয়াছে। ক্ষেত্র বিশেষে উপস্থিতির হার বৃদ্ধি পাইলে নির্দিষ্ট পরিমাণ রুটি উপস্থিত ছাত্রছাত্রীদের মধ্যে বিতরণ করা হয়। কোনও ছাত্রছাত্রীকে বঞ্চিত করা হয় না। পরবর্তীকালে উপস্থিতির হার দেখিয়া রুটি বরাদ্দের পরিমাণ নির্দিষ্ট সম্ভব হইতে পারে। স্টেট প্ল্যান পুষ্টি প্রকল্প ছাড়া 'কেয়ারের' সহযোগিতায় খাবার দেওয়ার ব্যবস্থাও আছে। ' কেয়ার' সাহায্য প্রাপ্ত বিদ্যালয়ে রুটি দেওয়ার ব্যবস্থা নাই। চিড়া, গুড়, ছোলা, বাদাম প্রভৃতি রুটির বিকল্প হিসাবে দেওয়ার ব্যবস্থারও কিছু কিছু অসুবিধা আছে। বিভিন্ন সময়ে উপরোক্ত খাদ্য দ্রব্যাদি সংগ্রহ, সংরক্ষণ ও বন্টনের সমস্যা দেখা দিতে পারে। দ্বি-প্রাহরিক আহারের (টিফিনের) বিষয়ে ছাত্রছাত্রীদের তীব্র আগ্রহ খুবই স্বাভাবিক এবং সরকার এই প্রকল্পে অধিক সংখ্যক ছাত্রছাত্রীকে সুযোগ দেওয়ার বিষয়ে সম্পূর্ণ সচেতন আছেন এবং অধিক সংখ্যক ছাত্রছাত্রীকে টিফিন সরবরাহের বিষয়টি সরকারের বিবেচনাধীন আছে। আশা করা যায় এই সুযোগের পরিমাণ বাড়ানো হইলে মাননীয় সদস্য যে সমস্যার প্রতি দৃষ্টি আকর্ষণ করিয়াছেন তাহা দূর হইবে। তবে সমস্ত প্রাথমিক বিদ্যালয়ের সমস্ত ছাত্রছাত্রীকে এখনই এই প্রকল্পের আওতায় আনা আর্থিক ও অন্যান্য দিক হইতে সম্ভব নহে। কোন জেলার কত ছাত্রছাত্রীকে এই প্রকল্পের অধীনে আনা সম্ভব হইবে তাহা সরকারের আর্থিক সঙ্গতির উপর নির্ভর করে। কিন্তু কোনও বিদ্যালয় যদি এই প্রকল্পের আওতায় বর্তমানে না আসিয়া থাকে তবে তাহার কারণ পক্ষপাতিত্ব নহে।

## STATEMENT ON CALLING ATTENTION

**মিঃ স্পিকার ঃ** স্বরাষ্ট্র পুলিশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে ২রা মার্চ ১৯৭৯

তারিখে কলকাতা বিমান বন্দরে দুই দল লোকের মধ্যে সংঘর্ষ সম্পর্কে একটি বিবৃতি দিতে অনুরোধ জানাচ্ছি। শ্রী সুনীল বসু রায় ৬ই মার্চ উক্ত বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করেন।

**গত ৭ই মার্চ, ১৯৭৯ তারিখে কলকাতা বিমান বন্দরে দুই দল লোকের মধ্যে সংঘর্ষ সম্পর্কে শ্রী সুনীল বসু রায় মহাশয়ের ৮ই মার্চ তারিখের দৃষ্টি আকর্ষণী প্রস্তাবের উপর মুখ্যমন্ত্রীর বিবৃতি**

**শ্রী জ্যোতি বসু ঃ**

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

গত ৭ই মার্চ তারিখে কলকাতা বিমান বন্দর এলাকায় ইন্দিরা পন্থী কংগ্রেসিদের নিজেদের মধ্যে মারামারি ও বিমান যাত্রীদের নিরাপত্তা বিঘ্নিত করা সম্পর্কে বিধানসভা সদস্য শ্রী সুনীল বসু রায়ের দৃষ্টি আকর্ষণী বিজ্ঞপ্তি প্রসঙ্গে আমি নিম্নরূপ বিবৃতি দিতে চাই।

গত ৭ই মার্চ শ্রীমতী ইন্দিরা গান্ধীর পূর্ব কর্মসূচি অনুযায়ী সকালে শিয়ালদহ স্টেশন থেকে দমদম এয়ার পোর্ট হোটেলে আসার কথা ছিল। সেজন্য সেখানে যথারীতি পুলিশি ব্যবস্থা করা হয়েছিল। সকাল সাড়ে সাতটা থেকেই শ্রী আব্দুস সাত্তার ও অন্যান্য কংগ্রেস (ই) নেতারা হোটেলের ওয়েটিং রুমে এসে হাজির হন। হোটেল চত্বরে তাঁদের অনেক সমর্থক হাজির ছিলেন। এর পর শ্রী গনিখান চৌধুরি ও সুব্রত মুখার্জির সমর্থক বেশ কিছু লোক হোটেলে এসে হাজির হয়। উভয় পক্ষে কিছু পরিচিত সমাজ বিরোধীও ছিল। বেলা ৯টা ৩০মিঃ নাগাদ শ্রীমতী গান্ধী, শ্রী গনিখান ও সুব্রত মুখার্জিকে সঙ্গে নিয়ে এসে পৌঁছোলে শ্রী সাত্তারের গোষ্ঠীর লোকেরা নানারূপ স্লোগান দিতে শুরু করেন। এর মধ্যে শ্রী বরকত গনিখানের বিরুদ্ধেও কিছু ধ্বনি ছিল। এর ফলে শ্রী গনিখানের সমর্থকদের মধ্যে বিরূপ প্রতিক্রিয়া হয়। এর পর সেখানে একটা বিশৃঙ্খলার সৃষ্টি হয়। শ্রীমতী গান্ধী নিজে গোলমাল থামাবার চেষ্টা করে ব্যর্থ হন। কিছু লোক শ্রীখান চৌধুরির ওপর চড়াও হয়। এই সময় ধাক্কা ধাক্কি এবং হৈ চৈ খুব বেড়ে যাওয়ায় অবস্থা আয়ত্বে আনতে পুলিশকে হস্তক্ষেপ করতে হয়। শ্রী সুব্রত মুখার্জিও এই ব্যাপারে পুলিশকে অনুরোধ জানান। শ্রীমতী গান্ধীকে হোটেলের সংরক্ষিত ঘরে পৌঁছে দেওয়া হয়। পুলিশ বাইরের ভীড়ও সরিয়ে দেয়।

এইসব হট্টগোলের মধ্যে হোটেলের কিছু আসবাবপত্র ছড়িয়ে ছিটিয়ে দেওয়া হয় কিন্তু বড় কোনও ক্ষতি হয় নি বলে হোটেল কর্তৃপক্ষ জানিয়েছেন। জানা গেছে যে শ্রী গনিখান তার বিরোধীদের হাতে নিগৃহীত হয়েছেন কিন্তু পুলিশের কাছে তিনি কোনও অভিযোগ করেন নি। কিছু বিদেশি যাত্রীসহ হোটেলের আবাসিকরা এই ঘটনার ফলে কিছুক্ষণের জন্য অসুবিধায় পড়েছিলেন।

**শ্রী শচীন সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় যে বিবৃতি পাঠ করলেন, সেই বিবৃতির একটি করে সাইক্লোস্টাইলড কপি যদি মাননীয় সদস্যদের মধ্যে বিতরণ করার ব্যবস্থা করেন তাহলে ভাল হয়।

[2-10 — 2-20 P.M.]

**শ্রী আব্দুস সাত্তার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী আমাকে জড়িয়ে একটা কথা বলেছেন। তিনি বলেছেন যে, শ্রী সাত্তার এয়ারপোর্ট হোটেলে সাড়ে সাতটার সময় গিয়ে হাজির হন। এটা সম্পূর্ণ অসত্য কথা। কারণ দার্জিলিং মেল যখন শিয়ালদায় আসে তখন প্রায় সোয়া আটটা কি সাড়ে আটটা বাজে, আমি সেই সময় শিয়ালদায় প্লাটফর্মে ছিলাম এবং ইন্দিরা গান্ধীর যে প্লাটফর্মে বক্তৃতা করার কথা ছিল সেখানে তাঁর সঙ্গে আমার দেখা হয়েছিল। সুতরাং আমি যখন এয়ারপোর্ট হোটেলে গিয়ে পৌঁছই তখন তার ৩ মিনিট, কি ৪ মিনিট পরে ইন্দিরা গান্ধী সেখানে পৌঁছেছিলেন, তখন ৯টা সাড়ে নটা বেজে গিয়েছিল। তাই আজকে উনি যেটা বললেন যে আমি সাড়ে সাতটার সময় এয়ারপোর্ট হোটেলে গিয়েছিলাম, এটা সম্পূর্ণ অসত্য। এটা ইন্দিরা গান্ধীকে জিজ্ঞাসা করলেও জানতে পারবেন। এই অসত্য ভাষণ মাননীয় মুখ্যমন্ত্রীর কাছ থেকে আসছে। তিনি বললেন সাড়ে সাতটার সময় সাত্তার সাহেব ছিলেন এবং সাত্তার সাহেবের লোকেরা মেরেছিল, এটাও অসত্য ভাষণ। তার কারণ আমি জানি যে কিছু সি. পি. এম.-এর লোকের অনুপ্রবেশ ঘটেছে এবং এই গোলমালের পিছনে কিছু সি. পি. এম.-এর লোকেরা আছে এবং তারা ঐ জ্যোতি বাবুর ইঙ্গিতে এই ঘটনা ঘটিয়েছে। সেই জন্য পুলিশ সেখানে ছিল না। আমার মনে হয় — আমার বিশ্বাস জ্যোতি বাবু তাঁর পুলিশ সেখানে রাখেন নি, কারণ কিছু অনুপ্রবেশকারী ঢুকিয়ে এই গোলমাল করবেন বলে। সুতরাং ঐ যে সাড়ে সাতটার সময় আমি গিয়েছি বললেন, ঐ অসত্য ভাষণ মুখ্যমন্ত্রী এই হাউসে দিয়েছেন, আমি স্যার, তা কনডেম করছি। আজকে যদি প্রমোদ বাবুর লোক জ্যোতি বাবুকে মারে তাহলে তাও আমি কনডেম করছি, জ্যোতি বাবুর লোক যদি প্রমোদ বাবুকে মারে তাও কনডেম করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এর আগেও আমি কনডেম করেছি, এখনও করছি। সমস্ত ঘটনা ঘটিয়েছে অনুপ্রবেশকারী সি. পি. এম. দলের লোকেরা।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্পিকার স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী আমাদের হাউসের লিডার, তিনি আমাদের হাউসে একটা স্টেটমেন্ট করেছেন এবং তার উপর সাত্তার সাহেবও একটা স্টেটমেন্ট করেছেন। সুতরাং আমার মনে হয় দুটো স্টেটমেন্টই একটা কমিটিতে দেওয়া উচিত। মুখ্যমন্ত্রী হাউসকে মিসলিড করলেন ডেলিবারেটলি অর ইনটেনশনালি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা প্রিভিলেজ কমিটিতে যাওয়া দরকার, কারণ এটা নিয়ে একটা পুর্ণাঙ্গ তদন্ত হওয়া প্রয়োজন। কারণ নিজেদের দোষ ঢাকবার চেষ্টা করা হচ্ছে। এর দ্বারা হাউসকে মিসলিড করা

হচ্ছে। সুতরাং আমার অনুরোধ এটা প্রিভিলেজ কমিটিতে পাঠান, দুটো স্টেটমেন্টই পাঠান। আর যদি মাননীয় মুখ্যমন্ত্রী অসত্য স্টেটমেন্ট করেন তাহলে সে বিষয়েও ব্যবস্থা নেওয়া উচিত।

**শ্রী নির্মলকুমার বসু ঃ** স্যার, কলিং অ্যাটেনশনের উত্তরে মন্ত্রীরা যে বিবৃতি দেন তার উপর কোনও আলোচনা হয় না। সাত্তার সাহেব একটা পার্সোনাল এক্সপ্লানেশন দিলেন। কিন্তু কলিং অ্যাটেনশনের জবাবে মন্ত্রীর বিবৃতি দেবার পর যদি কোনও সদস্যর কোনও বক্তব্য থাকে তাহলে সেটা উত্থাপন করবার অন্য পথ আছে। কলিং অ্যাটেনশনের বিবৃতির উপর আর কোনও বিবৃতি চলতে পারে না। এটাই আমার বক্তব্য।

## STATEMENT ON CALLING ATTENTION

**অধ্যক্ষ মহোদয় ঃ** এখন শিক্ষা (উচ্চতম) বিভাগের মন্ত্রী মহোদয়কে ১১ই মার্চ, ১৯৭৯ থেকে স্পন্সর্ড কলেজের কর্মীদের প্রস্তাবিত লাগাতার ধর্মঘট সম্পর্কে একটি বিবৃতি দিতে অনুরোধ জানাচ্ছি। শ্রী মহম্মদ সোহরাব ৯ই মার্চ, ১৯৭৯ তারিখে উক্ত বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করেন।

**শ্রী শম্ভুচরন ঘোষ ঃ** স্পন্সর্ড কলেজ সমূহের শিক্ষা কর্মীদের ২১শে মার্চ ১৯৭৯ হইতে প্রস্তাবিত লাগাতার ধর্মঘটের সম্পর্কে শ্রী মহম্মদ সোহরাব, এম. এল. এ. মহাশয়ের দৃষ্টি আকর্ষণ নোটিশ-এর উত্তরে নিম্নলিখিত বিবৃতিটি উপস্থাপিত—

সরকারি স্পন্সর্ড কলেজ কর্মচারী সমিতি তাহাদের দশ (১০) দফা দাবি লইয়া ২রা মার্চ, ১৯৭৯ তারিখে উচ্চ শিক্ষা মন্ত্রীর সাথে বিস্তারিত আলোচনা করিয়াছিলেন ঐ দাবিগুলি ছিল নিম্নরূপ ঃ—

১। চতুর্থ শ্রেণীর কর্মচারী নিয়োগের মাপকাঠি নিরুপণ;

২। অ্যাকউনটেন্ট এবং ক্যাশিয়ার পদ দুইটি ইউ. ডি. পোস্ট হিসাবে গণ্য করা;

৩। সিনিয়র লেবোরেটরি অ্যাসিস্টেন্ট এর পদ মঞ্জুর করা;

৪। যে সমস্ত কর্মীদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা অবলম্বিত হইয়াছে, তাহাদের পুনর্নিয়োগ করা;

৫। পুরুলিয়া জেলার চারিটি স্পন্সর্ড কলেজের কর্মীদের যে বেতন আটক করা হয়েছে, তাহা প্রত্যর্পণ করা;

৬। লাইব্রেরিয়ান এবং অ্যাসিস্টেন্ট লাইব্রেরিয়ান যাহারা ১।৪।৬৬ তারিখের পর নিযুক্ত

হইয়াছেন, তাহাদের শিক্ষাগত মান কম হইলেও তাহাদিগকে বিশ্ববিদ্যালয় মঞ্জুরি কমিশনের বেতনক্রম প্রদান করা;

৭। চতুর্থ শ্রেণীর কর্মচারিদের তৃতীয় শ্রেণীর কর্মচারীর পদে উন্নীত করিবার জন্য সরকারি আদেশনামা জারি করা;

৮। শিক্ষকদের ক্ষেত্রে যে "সার্ভিস সিকিউরিটি অ্যাক্ট" বলবৎ আছে, শিক্ষা কর্মীদের ক্ষেত্রেও অনুরূপ অ্যাক্টের প্রবর্তন করা;

৯। শিক্ষা কর্মীদের "রিটায়ারমেন্ট বেনিফিট স্কীম" ১৯৭৪ সালের এপ্রিল হইতে চালু করা;

১০। সরকারি কর্মচারিদের অনুরূপ "অ্যাড হক পে" শিক্ষা কর্মীদের ক্ষেত্রেও ১।৪। ৭৭ হইতে চালু করা।

প্রকাশ থাকে যে আলোচনান্তে সরকারের বক্তব্য ৩রা মার্চের চিঠির দ্বারা অ্যাশোসিয়েশন এর সেক্রেটারি মহাশয়কে জানাইয়া দেওয়া হইয়াছে। অ্যাশোসিয়েশন এর সেক্রেটারি তাহার ৫ই মার্চের চিঠিতে অন্য কোনও বিষয়ের সিদ্ধান্ত সম্বন্ধে আপত্তি জানান নি। শুধু ৮, ৯, এবং ১০ নং দফা বর্ণিত বিষয়ে আপত্তি দিয়েছের্ন।

প্রথম বিষয়টি আইনগত। অ্যাশোসিয়েশনকে জানানো হইয়াছে যে বিষয়টির সম্বন্ধে সরকার চিন্তা ভাবনা করছেন এবং আইনগত দিক বিশেষ ভাবে পরীক্ষা করিয়া দেখিবার পর উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হইবে।

৯ নং দফা সম্বন্ধে সরকারি সিদ্ধান্ত হইয়াছে রিটায়ারমেন্ট বেনিফিট স্কীম ১লা এপ্রিল ১৯৭৮ হইতে চালু করা। অ্যাশোসিয়েশন ইহা জানেন।

১০ নং দফা সম্বন্ধে বলা যায়, যে সরকার শিক্ষা কর্মীদের ক্ষেত্রে অ্যাড হক পে ১লা এপ্রিল ১৯৭৮ হইতে চালু করিয়াছেন।

## Mention Cases

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, লালগোলা শিয়ালদহ সেকশনে যে ট্রেনগুলি চলে এবং যেগুলি মুর্শিদাবাদ জেলার মানুষকে ব্যবহার করতে হয় সেগুলি কোনওটাই নিয়মিত ভাবে চলে না, শতকরা ৯০ ভাগ সেখানে অনিয়মিত ভাবে চলছে।

**মিঃ স্পিকার :** এটা এখানে উল্লেখ করছেন কেন?

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** এখানে উল্লেখ এই জন্য করছি যে, আপনি আপনার ক্ষমতা ব্যবহার করে রেলওয়ে কর্তৃপক্ষের কাছে চিঠি পাঠান যে বিধানসভায় এইরূপ মন্তব্য করা হয়েছে। তাছাড়া আমাদের ট্রান্সপোর্ট মিনিস্টারও আছেন তিনিও এ বিষয় নিয়ে রেলওয়ে কর্তৃপক্ষের সাথে আলোচনা করুন। তাহলে পরে ঐ এলাকার লক্ষ লক্ষ মানুষ উপকৃত হবেন। এইটাই আপনার কাছে বিনীত ভাবে নিবেদন করছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় এখানে উপস্থিত আছেন — আমি আপনার মাধ্যমে একটি মর্মান্তিক ঘটনার প্রতি তাঁর দৃষ্টি আকর্ষণ করছি। গত ৬ই মার্চ তারিখে মুর্শিদাবাদ জেলার নঁওদা থানার আমতলা এলাকায় স্কুল ফেরত একজন ছাত্রী যখন বাড়ি ফিরছিল তখন সেই ছাত্রীর প্রতি অশালীন আচরণ করা হয়। এর প্রতিবাদ করতে যখন মেয়েটির দাদা আসে তখন তাঁকে হত্যা করা হয়। তারপর অন্য দুই ভাই এর প্রতিবাদ জানাতে এলে তাদেরকে মারাত্মক জখম করা হয়েছে, মা-বাবাকে জখম করা হয়েছে। তাদেরকে বহরমপুর হাসপাতালে পাঠাতে হয়েছে। কিন্তু ঘটনা হচ্ছে যে, এই নঁওদা থানার পুলিশ যখন ইনভেসটিগেশনে এল তখন সেই দুর্বৃত্তদের সঙ্গে করে নিয়ে এবং এদের বিরুদ্ধে কোনও ব্যবস্থা নেওয়া হল না। এর প্রতিবাদে নঁওদা থানার সমস্ত স্কুল এবং বাজারে হরতাল হল, শিক্ষক শিক্ষিকা, ছাত্র ছাত্রীরা এর বিরুদ্ধে প্রতিবাদ জানাল অথচ সেখানে দেখা যাচ্ছে যে সেই সমস্ত দুর্বৃত্তরা বেপরোয়া ভাবে ঘুরে বেড়াচ্ছে, পুলিশ কোনও ব্যবস্থা গ্রহণ করে নি, ছাত্র ছাত্রীরা ধর্মঘট করে যাচ্ছে। আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি যে ঐ দুর্বৃত্তদের বিরুদ্ধে যথাযথ ব্যবস্থা গ্রহণ করতে হবে। কারণ দুর্বৃত্তরা অবাধে ঘুরে বেড়াবে এবং পুলিশ নিষ্ক্রীয় থাকবে এটা মেনে নিতে পারি না। ঐ থানার পুলিশ অফিসারদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করতে হবে। কারণ এ জাতীয় পুলিশি নিষ্ক্রয়তা বামফ্রন্ট সরকারকে হেয় প্রতিপন্ন করবে। তাই মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় এখন উপস্থিত আছেন — তিনি তাড়াতাড়ি ব্যাপারটি অনুসন্ধান করুন এবং দুর্বৃত্তদের ও নঁওদা থানার পুলিশ কর্মচারিদের বিরুদ্ধে ব্যবস্থা নেবার জন্য আমি দাবি জানাচ্ছি।

[2-20 — 2-30 P.M.]

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জাতীয় অধ্যাপক আচার্য সত্যেন্দ্রনাথ বসুর স্মৃতিপূতঃ সত্যেন্দ্রনাথ বসু ইনস্টিটিউট অব ফিজিক্যাল সায়েন্সেস প্রতিষ্ঠানটি যা কলকাতা বিশ্ববিদ্যালয় ১৯৭৪ সালে স্থাপন করেছিলেন এটা পূর্ব ভারতের একটি উল্লেখযোগ্য উচ্চ শিক্ষার ও গবেষণার কেন্দ্র বলে পরিগণিত। পশ্চিমবঙ্গের পঞ্চম পঞ্চ-বার্ষিকী পরিকল্পনায় এটাকে অঙ্গ করার কথা হয়েছিল এবং বিধান নগরীতে দশ একর জমি দেওয়ার সিদ্ধান্তও হয়েছিল। আমার কাছে একটা আবেদনপত্র এসেছে, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার কাছে সেটা আমি পেশ করছি, তাতে বলা হচ্ছে —

Some matters, which hinder not only any development but also the smooth functioning of the institute. The suggestion and steps for ratification.

আমরা আর একটা খবর দেখলাম পশ্চিমবঙ্গের শিক্ষা জগতে বিশিষ্ট নেতৃবৃন্দ আছেন, তাঁদের স্বাক্ষরিত একটা আবেদনপত্র দেখলাম, তাঁরা একটা কনভেনশন করেছিলেন, কলকাতা বিশ্ববিদ্যালয়ের যা নজর দেওয়া উচিত সেই ইনস্টিটিউটের প্রতি সেই নজর পড়ছেন কথা উঠেছে। আমি মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রীকে অনুরোধ করব তিনি যেন এই বিষয়ে খোঁজ খবর নিয়ে ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী যখন আছেন তখন তাঁর একটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। মন্দির বাজার ব্লকের জগদীশপুর গ্রাম পঞ্চায়েতে ১৬ জন সদস্যের মধ্যে ১৪ জন কংগ্রেস সদস্য জয়যুক্ত হয়েছে, ২ জন সি. পি. এম. সদস্য জয়যুক্ত হয়েছে। কিন্তু দুঃখের বিষয় সেই গ্রাম পঞ্চায়েতের প্রধানকে সমস্ত কাজ থেকে বঞ্চিত করা হয়েছে। এই বছরে যে প্রতি অঞ্চলে ৫০ হাজার টাকা দেওয়া হয়েছে পঞ্চায়েত সমিতির মাধ্যমে কাজ করানোর জন্য পঞ্চায়েত সমিতির মাধ্যমে যে কাজ হচ্ছে তা ২ জন যে সি. পি. এম. সদস্য জিতেছে তাদের দিয়ে সেই কাজ করানো হচ্ছে। প্রধান নোটিশ দিয়েছে, সই করার জন্য গ্রাম পঞ্চায়েতের সভ্যদের কাছে খাতা পাঠিয়েছে, সেই খাতার পাতা ছিঁড়ে দিয়ে তাকে মারধোর করে ঘর থেকে বের করে দেওয়া হয়েছে এবং সেই রেজলিউশনের খাতা কেড়ে নেওয়া হয়েছে। ব্লক পঞ্চায়েত সমিতি যেহেতু তাদের হাতে সেজন্য এই গ্রাম পঞ্চায়েতকে বাদ দিয়ে ঐ দুজন সি. পি. এম. সদস্যদের দিয়ে কাজ করা হচ্ছে। একটা হয়ত অনুদান দিতে হবে, তারজন্য ৫ দিন আগে নোটিশ সার্ভ করতে হবে, সেটা না করে হঠাৎ বলল যে তুমি দিয়ে দাও। আমি পঞ্চায়েতের নাম, ব্লক দিলাম, সেই গ্রাম পঞ্চায়েতকে কাজ করতে দেওয়া হচ্ছে না। সেখানে সি. পি. এম. মাত্র দুজন জিতেছে, বাকি সবাই কংগ্রেস জিতেছে, তাদের কাজ করতে দেওয়া হচ্ছে না। তারা মুখ্যমন্ত্রী মহাশয়কে চিঠি দিয়েছে, আমার কাছে একটা চিঠির কপি দিয়েছে, সেটা আমি আপনার কাছে পেশ করছি। যেখানে কংগ্রেস জিতেছে সেখানে কাজ করতে দেওয়া হচ্ছে না। অন্যান্য গ্রাম পঞ্চায়েত যেমন কাজ করতে পারে তেমনি মন্দির বাজার ব্লকের জগদীশপুর গ্রাম পঞ্চায়েতে কংগ্রেস জয়লাভ করলে, সেই এলাকার লোক ভোট দিয়েছে বলে কংগ্রেস জয়লাভ করেছে, তার জন্য তারা কাজ করতে পারবে না সেটা ঠিক নয়। সেজন্য মুখ্যমন্ত্রী যেন এটা দয়া করে দেখেন।

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বামফ্রন্ট সরকারের দৃষ্টি আকর্ষণ করছি আজকে সি. পি. এম. কিভাবে অর্গানাইজড ওয়েতে মানুষের উপর অত্যাচার করছে এবং গ্রামের মধ্যবিত্ত মানুষ, নিম্ন মধ্যবিত্ত মানুষ এবং সর্বহারা শ্রেণীর উপর হিংসার রাজত্ব চালিয়েছে। এঁরা মাঠের ধান বাড়িতে তুলতে দিচ্ছে না। এই ব্যাপারে আমি

যে টেলিগ্রাম পেয়েছি সেটা আমি আপনাকে পড়ে শোনাচ্ছি। টর্চার্স গোয়িং অন অ্যাট ঝাঁটি পাহাড়ী ডিস্ট্রিক্ট বাঁকুড়া। লেটার ফলোজ। জাতি পাহাড়ি পিপল। আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর কাছে এটা দিচ্ছি, জানি না কিছু হবে কিনা। তবে এরকম অত্যাচার চালালে গ্রাম বাংলার মানুষ বাঁচবে কিনা সন্দেহ হচ্ছে।

**শ্রী শেখ ইমাজুদ্দিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ ঘটনা জানাতে চাই এবং মুখ্যমন্ত্রী যখন এখানে রয়েছেন তখন অনুরোধ করছি তিনি ঘটনাটা শুনুন। মুর্শিদাবাদ জেলার হরিহরপাড়া ব্লকের খিদিরপুর গ্রাম পঞ্চায়েতের আমি একজন বাসিন্দা। সেখানকার গ্রাম পঞ্চায়েতের উপ নির্বাচন সি. পি. এম. এবং আর. এস. পি.-র প্রার্থী ছিল, কংগ্রেসের কোনও প্রার্থী ছিল না। সেই উপ নির্বাচনে শান্তিপূর্ণ ভাবেই ভোট শেষ হয়। কিন্তু বেলা সাড়ে পাঁচটা/ছটার সময় যখন নওদা পঞ্চায়েত সমিতির চেয়ারম্যান আসছিলেন তখন দেখা গেল সি. পি. এম.-এর কয়েকজন লোক এবং জেলা পরিষদের প্রার্থী এবং অন্যান্যরা ওই নওদা ব্লকের পঞ্চায়েত সমিতির চেয়ারম্যানের উপর চড়াও হয়ে তাঁকে বেদম প্রহার করে এবং তার ফলে সে অজ্ঞান হয়ে যায়। তারপর তাঁকে সেখান থেকে উঠিয়ে নিয়ে বহরমপুর হাসপাতালে দেওয়া হয় এবং সেখানে সে কঠিন অবস্থায় রয়েছেন। আমি অনুরোধ করছি এই ব্যাপারে সরকার খোঁজ খবর নিন। মুর্শিদাবাদ জেলায় এরকম ঘটনা ঘটছে কাজেই এই ব্যাপারে অবিলম্বে সজাগ হন এবং উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করুন।

## Voting On Demand For Grant

## Demand No. 74

### Major Head : "363 — Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Excluding Panchayat)"

**Shri Prasanta Kumar Sur :** Sir, on the recommendation of the Governor, I beg to move the a sum of Rs. 28,51,60,000/- only be granted for expenditure under Demand No. 74, **Major Head : "363— Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Excluding Panchayat)"** for the year 1979-80.

Sir, with your permission, I would like to take the opportunity for apprising the activities of the Department of Local government and Urban Development during the last year and, simultaneously, for listing what the Government proposes to do in the course of the next financial year.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার স্যার। গতবারও আমি এই পয়েন্ট তুলেছিলাম যে বাংলায় পড়ুন। আপনাদের যখন বাংলার প্রতি প্রবণতা দেখা যাচ্ছে তখন বাংলায় কেন বলছেন না?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** বাংলাটা এখনও ছাপা হয়ে এসে পৌছায় নি। ওটা এলেই আমি মাননীয় সদস্যদের কাছে পৌছে দেব। তবে এখন যে আমি ইংরাজিতে পড়ছি দিস ইজ অ্যাকর্ডিং টু রুলস।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** বাংলা ছাপা আসে নি সেটা আপনাদের অক্ষমতার পরিচয়। আমরা বুদ্ধদেব বাবুর বাংলা বই পেয়েছি কাজেই সেটা এখন আরম্ভ হোক।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** মাননীয় স্পিকার মহাশয়, বিরোধী পক্ষ যদি এইভাবে গোলমাল করে হাউসকে অন্য দিকে নিয়ে যেতে চায় তাহলে আমি আর কি বলব।

[2-30 — 2-40 P.M.]

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার স্যার, কয় দিন ধরে এই হাউসে লক্ষ্য করে দেখছি যে কোনও কিছু সিরিয়াসলি বললে, কোনও কিছু কনস্ট্রাকটিভ বললে সেটা ওঁরা চাচ্ছেন না। ওরা চাইছেন ওদের ফুল তুলে মারব। এখানে স্যার, বলা হচ্ছে যে আমরা হাউসকে অন্য দিকে নিয়ে যেতে চাচ্ছি। আমাদের দাবি হচ্ছে বাংলা কপি চাই। ইট ইজ আওয়ার প্রিভিলেজ টু গেট দি বেঙ্গলি কপি — স্যার উনি বলছেন আমরা হাউসকে অন্য দিকে নিয়ে যাচ্ছি। দিস ইজ নট প্রপার।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার প্রটেকশন চাইছি। আমি আইন বহির্ভূত কোনও কাজ করছি না, সদস্যদের দাবিও অন্যায় বলছি না। বাংলা ছাপা হয়ে আসছে, এলেই আমি দেব বলেছি। আমি সভার আইন অনুসারে ইংরেজিতে রাখতে পারি, এতে গোলমাল করবার কি আছে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** এই কথাটি উনি ভালই বলেছেন স্যার, তবে যে বললেন আমরা গোলমাল করতে চাই, মন্ত্রী মহাশয়ের এই আচরণে আমরা দুঃখিত।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** হ্যাঁ, আপনারা গোলমাল করতে চান।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্যার, আবার উনি বলছেন আমরা গোলমাল করতে চাই। হি শ্যুড উইথড্র দিজ ..... আমি আপনার প্রটেকশন চাইছি। আপনি রুলিং দিন। দিস ইজ অ্যান অ্যাসপারশন টু আস মন্ত্রীর আচরণে আমাদের দুঃখ হচ্ছে।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** স্যার, আমি আপনার অনুমতি নিয়েছি এবং পয়েন্ট অব অর্ডার তুলছি, তা সত্ত্বেও যদি আর একটি সদস্য উঠে দাঁড়িয়ে কথা বলতে শুরু করেন তা হলে মুশকিলের ব্যাপার। আমার পয়েন্ট অব অর্ডার হচ্ছে যখন মন্ত্রী মহাশয় বক্তৃতা দেন তখন সকলে মিলে দাঁড়িয়ে উঠে আপনার বিনা অনুমতিতে এইভাবে যদি বক্তব্য রাখেন তাহলে সেটা আইন সঙ্গত কিনা এবং নিয়ম বহির্ভূত কিনা সেটা যদি আপনি দেখেন তা হলে আমাদের প্রটেকশন দেওয়া হবে।

**শ্রী আব্দুস সাত্তার ঃ** স্যার, আমার পয়েন্ট অব অর্ডার হচ্ছে বর্তমান সরকার তাঁদের কার্যসূচি থেকে ইংরাজি তুলে দিচ্ছেন এবং আপনি এবং আপনার যে সমস্ত কাজকর্ম তা বাংলায় পরিচালনা করছেন। মাননীয় মন্ত্রী নিজে বাঙালি হয়ে বাংলা ভাষা জেনে বাংলায় বক্তৃতা না করে ইংরাজিতে বক্তৃতা করছেন এবং এই সরকার বলছেন পাঠ্যসূচিতে ইংরাজি থাকবে না, থাকবে না। অথচ সেই সরকারের মন্ত্রী হয়ে বাংলা ভাষায় না দিয়ে ইংরাজিতে ভাষণ দিচ্ছেন।

## Demand No. 26

### Major Head : "260 — Fire Protection and Control."

**Shri Prasanta Kumar Sur :** On the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 2,23,38,000/- be granted for expenditure under Demand No. 26, **Major Head : "260 — Fire Protection and Control."** for the year 1979-80.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার বাজেট বক্তৃতা এখানে মাননীয় সদস্যদের কাছে বিতরণ করে দেওয়া হয়েছে। আমি এখানে যে কথা বলতে চাই নূতন সরকার আসবার পর থেকে আমরা আমাদের বিভিন্ন মিউনিসিপ্যালিটি ও কর্পোরেশগুলিকে যাতে তারা কাজ পরিচালনা করতে পারে, তাদের অর্থাভাব একমাত্র সব চেয়ে বড় বাধা, এই অর্থাভাব কি করে দূর করা যায়, প্রশাসনকে কিভাবে দুর্নীতিমুক্ত করা যায়, এই সমস্ত কথা আমি বলেছি। সুতরাং আমি মনে করি বাজেট বক্তৃতা আমার বিশেষ কিছু দেবার নেই, এটা আমি সার্কুলেট করে দিয়েছি, মাননীয় সদস্যরা এর উপর এখন আলোচনা করতে পারেন।

**মিঃ স্পিকার ঃ** আপনি দুটোই একসঙ্গে মুভ করে দিন।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের সুপারিশ অনুযায়ী আমি ১৯৭৯-৮০ সালের জন্য ডিমান্ড নাম্বার ২৬, **মেজোর হেড ঃ "২৬০ — ফায়ার প্রটেকশন**

**অ্যান্ড কন্ট্রোল"** খাতে মোট ২,২৩,৩৮,০০০ টাকার ব্যয় বরাদ্দ মঞ্জুরির প্রস্তাব এই সভায় উত্থাপন করছি। শুধু মাত্র স্থানীয় শাসন এবং নগর উন্নয়ন বিভাগের অধীনে নির্বাপণ কেন্দ্রগুলি আছে তাদের পরিচালনা এবং সাধারণ ভাবে অগ্নি নির্বাপণ সংস্থার উন্নতি এবং নূতন কেন্দ্র প্রতিষ্ঠার জন্য এই বরাদ্দ ধরা হয়েছে। আমি এখানে যে কথা বলতে চাই যে আমাদের যেসব অগ্নি নির্বাপণ কেন্দ্র আছে যেগুলি লোক্যাল আরবান ডেভেলপমেন্ট-এর আন্ডারে সব ফায়ার সার্ভিস তারা পরিচালনা করে না, আমাদের সিভিল ডিফেন্স তারা কিছু পরিচালনা করে। সব সুদ্ধু আমাদের যা আছে তার চেয়েও বেশি দরকার। আমরা এখন চেষ্টা করছি আমাদের বড় বড় যেসব শহরগুলিতে অগ্নি নির্বাপণ কেন্দ্র হয় নি সেখানে আমরা করব। আমরা নূতন নূতন যন্ত্র আনব। আমাদের যন্ত্রপাতির খুব অভাব আছে যার জন্য আমাদের ফায়ার সার্ভিস অসুবিধায় পড়ে। আমি আমার বাজেট বক্তৃতা বিতরণ করে দিয়েছি, মাননীয় সদস্যরা এর উপর এখন আলোচনা করতে পারেন।

### Demand No. 74

**Shri Rajani Kanta Doloi :** Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re. 1/-.

**Shri Suniti Chattaraj :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

### Demand No. 26

**Shri A. K. M. Hassanuzzaman :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**Shri Rajani Kanta Doloi :** Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re. 1/-.

**শ্রী নবকুমার রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের অগ্নি নির্বাপণ ও নিয়ন্ত্রণ খাতে মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবি উত্থাপন করেছেন তখন তাঁর কথা শুনে দুঃখ পেলাম। কিছুক্ষণ আগে হাউসে তাঁর বক্তব্য নিয়ে আমাদের মধ্যে একটা সামান্য আলোড়ন হয়ে গেল। আমরা দেখেছি তিনি প্রথমে উঠে তাঁর বাজেটের ২৮ নং ডিমান্ড রাখতে গিয়ে ইংরাজিতে তাঁর বক্তব্য রাখবার চেষ্টা করেছিলেন। আমাদের এই দাবি নয় যে তিনি ইংরাজিতে বলতে পারবেন না কিন্তু বর্তমান্ সরকারের দাবি হল যে বর্তমানে ক্লাশ ফাইভ পর্যন্ত ইংরাজি উঠিয়ে দিচ্ছেন তখন আমাদের সিম্পল দাবি ছিল যে তিনি বাংলায় তাঁর বক্তব্য রাখুন।

[2-40 — 2-50 P.M.]

তিনি (মন্ত্রী মহাশয়) সেটা মেনে নিলেন কিন্তু তার আগে অবাধে একটা কটুক্তি করে তাঁর বক্তব্য রাখলেন। তিনি যে বাজেট আজকে রেখেছেন, তাতে দেখতে পাচ্ছি, তিনি একটা জিনিসের অভাব বোধ করেছেন, সেটা হচ্ছে অর্থের অভাব। এই অর্থ ছাড়াও আমাদের অগ্নি নির্বাপণ খাতে যে ডিমান্ড রয়েছে, এর কাল সুষ্ঠু ভাবে রূপায়িত হচ্ছে না। এই অর্থের বিশেষ প্রয়োজন, ফিনান্স কমিশন থেকে সেই অর্থ আসে নি এবং কিছু মোটর গাড়ি আছে যেগুলি পুরানো, এ দিয়ে কাজ করানো যায় না, এর পরিবর্তন দরকার, এর জন্য তিনি কিছু অর্থ চেয়েছেন। কিন্তু প্রশ্ন হল অর্থ হলেও অর্থ দিয়ে সব কাজ করানো যায় না, তার জন্য প্রশাসনিক দক্ষতা প্রয়োজন, প্রশাসনিক দক্ষতা ছাড়া কোনও কাজ সুষ্ঠু ভাবে রূপায়িত করতে পারবেন না। তিনি একটা জিনিস বলতে চেয়েছেন, কংগ্রেস সরকারের আমলে, বিদায়ী সরকারের আমলে, ফায়ার ব্রিগেড-এর যে সমস্ত কর্মচারী আছে, তাদের ইউনিয়ন করার অধিকার স্বীকৃত ছিল না, এই সরকার সেই স্বীকৃতি দিয়েছেন ইউনিয়ন করার জন্য এবং তাদের দাবি দাওয়া কিছু মেনে নিতে চাইছেন। দাবি দাওয়া আদায় করার জন্য ইউনিয়ন এবং সেটাকে ফেস করতে বিদায়ী সরকারের নিষেধ ছিল না, কিন্তু যখন তখন স্ট্রাইক করা যাবে, এতে আপত্তি ছিল, কারণ এটা সমাজের পক্ষে একটা গুরুত্বপূর্ণ ডিপার্টমেন্ট, আগুন লাগলে দেশের সম্পদ নষ্ট হয়ে যাবে এবং তখন সেই কাজের যখন বিশেষ প্রয়োজন সেই সময় যদি তারা স্ট্রাইক করে বসে তাহলে দেশের সম্পদ নষ্ট হতে পারে। সেজন্য কংগ্রেস সরকারের আমলে এটা তাঁরা বলেছিলেন যে তারা ইউনিয়ন করতে পারেঁ কিন্তু যখন তখন স্ট্রাইক করতে পারবে না, লক আউট ঘোষণা করতে পারবে না, মিছিল বার করতে পারবে না। কিন্তু এটাকে উনি বলে দিলেন কংগ্রেস আমলে তাদের দাবি দাওয়া পেশ করার অধিকার ছিল না, এই অসত্য বক্তব্য উনি রাখলেন। এর প্রয়োজনীয়তা কি সেটা আপনি লক্ষ্য করেছেন। আপনারা প্রতিটি কর্মচারীকে প্রতিটি ডিপার্টমেন্টে এক দিকে ইউনিয়ন করার অধিকার দিয়েছেন, অন্য দিকে তাদের অধিকার কার্টেল করে দিয়েছেন। আপনারা যখন বিরোধী দলে ছিলেন, তখন আপনাদের বক্তব্য ছিল সব সরকারি কর্মচারীকেই ইউনিয়ন করার, সংগঠন করার অধিকার দিতে হবে, একথা আপনারা বিরোধী দলে থাকাকালীন বার বার বলেছেন। কিন্তু আপনারাই যখন সরকারে এসেছেন, তখন কি দেখা গেল মুখ্যমন্ত্রী কিছু কিছু জায়গায় বিবৃতি দিচ্ছেন — কর্মচারিদের ইউনিয়ন করার অধিকার থাকলেও, তাদের হঠাৎ লক আউট বা ধর্মঘট করার অধিকার থাকবে না। এই হিসাবে তাঁরা বেছে নিয়েছেন হাসপাতালকে, ইউনিভার্সিটি কলেজকে। এখন একথা বলা যেতে পারে পরিষ্কার ভাবে যে ইউনিয়ন করার অধিকার থাকা ভাল, দাবি দাওয়া পূরণের জন্য কিন্তু সেই দাবি দাওয়া পেশ করবে বিশৃঙ্খল ওয়েতে নয়, শৃঙ্খল ওয়েতে। সেজন্য কংগ্রেস আমলে বলা হয়েছিল যে সংগঠন অনুযায়ী সাত দিন আগে তাদের মন্ত্রীদের কাছে জানাতে হবে, তখন না হলে ধর্মঘট করতে চাইলে সেটাও জানাতে হবে, কিন্তু মন্ত্রী মহাশয় বলে দিলেন কংগ্রেস আমলে নাকি

ফায়ার ব্রিগ্রেডের কর্মচারিরা ধর্মঘট করতে পারত না, ইউনিয়ন করতে পারত না। উনি এই যে কথাটা বলেছেন, এটা অসত্য কথা বলেছেন। আমি আগেই বলেছি শুধু টাকা দিলেই সুষ্ঠু ভাবে দেশ শাসন করা যাবে না। প্রতিটি সরকারি কর্মচারীর মধ্যে যতক্ষণ পর্যন্ত না দেশাত্ম বোধের চেতনা জাগবে, বাংলা দেশের মানুষের প্রতি সেবার মনোভাব না জাগবে, দেশের মানুষের প্রতি মর্যাদা বোধ না আসবে, ততক্ষণ পর্যন্ত ভাল কাজ হতে পারে না। ফায়ার ব্রিগ্রেড কর্মচারিদের উপর দেশের বিশেষ সম্পদ রক্ষার দায়িত্ব রয়েছে। মানুষের বাড়িতে যখন আগুন লাগে, সেই আগুন নেভানোর জন্য তাদের সেবার মনোভাব থাকতে হবে, তারা এখানে আমাদের সাহায্য করবে কিম্বা ফ্যাক্টরীতে যদি আগুন লাগে সেই আগুন নেভানোর জন্য সেবার মনোভাব থাকতে হবে। সরকারের কাছে শুধু ইউনিয়ন করার দাবি থাকলেই হবে না, সঙ্গে সঙ্গে তাদের মধ্যে দেশাত্ম বোধ জাগিয়ে তুলতে হবে, দেশ সেবার কাজে তাদের উদ্বুদ্ধ করতে হবে, এই আবেদন আপনারা করুন।

মাননীয় স্পিকার স্যার, আপনি একটা জিনিস লক্ষ্য করেছেন যে এই বাজেটে আমরা দেখেছি শহরাঞ্চলের মফস্বল শহরের কিছু জনবহুল এলাকায় সেখানে কিন্তু এখনও ফায়ার বিগ্রেড স্টেশন খোলা হয় নি। অনেক গ্রামে এখনও গ্রামবাসীরা এর সাহায্য পায় না। ফায়ার বিগ্রেড অনেক দূরে রয়েছে। তিনি বলেছেন যে কিছু নূতন জায়গায় করেছেন এবং বাকি জায়গায় কিছু দিনের মধ্যে করে দেবেন। ভাল কথা। যদি তাঁর সহৃদয়তায় বা দক্ষতায় এটা হয় তাহলে ভাল কথা। কিন্তু প্রশ্ন হল, কি হয়ে থাকে গ্রামাঞ্চলে। যদি কোনও ফ্যাক্টরিতে আগুন লেগে যায়, তাহলে ফায়ার বিগ্রেডকে খবর দিলে যত মাইল যাবে সেই মাইল অনুযায়ী পয়সা দিতে হয়। ধরুন কোনও জায়গায় যদি একটা পাটের গুদামে যদি আগুন লেগে যায়, তাহলে তার পাশাপাশি অনেক মাটির এবং পাকা বাড়ি থাকে বা বাজার দোকান থাকতে পারে বা স্কুল থাকতে পারে। তাহলে টাকা না দিলে ফায়ার বিগ্রেড না যায় তাহলে গ্রামের অন্যান্য যারা থাকবেন তারা আগুনে পুড়ে যাবে। তারা তাই সাহায্য পাচ্ছে না। আমি মন্ত্রী মহাশয়কে বলব, এই আগুনটা সর্ব শ্রেণীর লাগে — গরিব, বড় লোক, সি. পি. এম. বা কংগ্রেস বোঝে না। আগুন সর্ব শ্রেণীর মানুষের কাছে সর্বনাশা হয়ে দেখা দেয়। মফস্বল শহরে প্রাইভেট ফ্যাক্টরি যদি আগুন লাগে তারা যদি টাকা দিয়ে না নিয়ে যায় তাহলে পাশাপাশি দোকানপাট, বাড়ি ঘর সব পুড়ে যায়। সেজন্য এই নিয়ম থাকাটা উচিত নয়। আমি বলব, এই সংস্থার উচিত যেখানেই আগুন লাগুক না কেন, সংবাদ পেলেই যাতে যায় সে বিষয়ে লক্ষ্য করতে হবে এবং যে যে আগুন নির্বাপিত করবে এবং তা করবে কিনা পয়সাতে। তা না হলে বাড়ি ঘরদোর ধ্বংস হয়ে যাবে। অনেকেই একা পয়সা দিয়ে নিয়ে যেতে চায় না। সেইজন্য এইটুকু করুন। বিনা পয়সায় যাতে করা যায়, গরিব মানুষ, সাধারণ মানুষ যাতে এর সুযোগ পায়, সর্ব শ্রেণীর মানুষ যাতে এর সুযোগ নিতে পারেন এইটুকু চিন্তা করুন। আপনার একটা চিন্তা রয়েছে যে যে কর্মচারিরা রয়েছেন তাদের যদি সুযোগ সুবিধা দেওয়া হয়, তাহলে এরা হয়ত ভাল কাজ করতে পারে। কিন্তু প্রশ্ন হল যেটা সেটা

হচ্ছে সকলকে সেন্ট্রাল হারে মহার্ঘ ভাতা দিয়েছেন, কিন্তু প্রাইস ইন্ডেক্সের কথা চিন্তা করেছেন কি? সরকারি কর্মচারিদের সেন্ট্রাল হারে ডি. এ. বাড়ল, কিন্তু যদি জিনিসপত্রের দামও বাড়ে তাহলে তাদের কি সুবিধা হবে। তাই সেখানে প্রাইস ইন্ডেক্স অনুসারে বাড়াল সেটা ঠিক হবে। জিনিসপত্রের দাম বাড়লে ডি. এ. বাড়বে — এইটাই সবচেয়ে সুবিধা জনক নীতি। আর যেসব কথা আপনি বলেছেন, পুরানো কালের গাড়ি, ঠিকমতো মেন্টেন্যান্স হয় নি, মেন্টেন্যান্স করতে হবে। কিন্তু এই মেন্টেন্যান্স করতে গিয়ে পার্টিবাজিতে সমস্ত অর্থ চলে না যায়, সেইটা দেখতে হবে। এর আগে দেখেছি ভাল গাড়ি কনডেমন করে দিয়ে সেটা দেখিয়ে সারাইয়ের খরচার অনেক টাকা পার্টি ফান্ডে চলে যায়। সেইটা দেখতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ এখানে পেশ করেছেন তার বিরোধিতা করে এবং আমাদের সদস্য শ্রী সুনীতি চট্টরাজ যে ছাঁটাই প্রস্তাবগুলি দিয়েছেন সেগুলো সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2-50 — 3-00 P.M.]

**শ্রী শেখ ইমাজুদ্দিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় মাননীয় মন্ত্রী মহাশয় যে বাজেট উপস্থিত করেছেন তা আমি কেন সমর্থন করতে পারছি না তার কারণগুলি আমি বলছি। আমরা দেখছি এই সরকার মুখে যা বলেন কাজে তার উল্টো করেন। তাঁরা বলেছেন যে পশ্চিম বাংলায় বাংলা ভাষার প্রাধান্য হবে এবং ইংরাজি আস্তে আস্তে তুলে দিতে হবে। কিন্তু আমরা প্রতিটি ক্ষেত্রে দেখতে পাচ্ছি ইংরাজিতে বিল আনা হচ্ছে এবং যে দিন আলোচনা হবে সেদিন তার বাংলা ভাষায় অনুবাদ দিচ্ছেন। এই প্রাকটিস আপনারা ছাড়ুন যে ইংরাজি ভাষায় বিল দেবেন সেদিন বাংলা ভাষায় দিলে অনেকের পক্ষে আলোচনা করার সুবিধা হয়। যা হোক তিনি তাঁর বিবৃতিতে বলেছেন যে মিউনিসিপ্যাল ইলেকশন যা এখনও হয় নি সেটা আমরা কারেন্ট ইয়ারে করব। আপনি জানেন দীর্ঘ দিন গ্রাম পঞ্চায়েত এবং মিউনিসিপ্যাল ইলেকশন হয় নি। দলীয় রাজনীতি নিয়ে এসে গ্রাম পঞ্চায়েত ইলেকশন করলেন এবং গ্রাম বাংলায় দাঙ্গা হাঙ্গামা আনিয়ে দিয়ে মনে করছেন বিপ্লব এইভাবে নিয়ে আসবে। এক বর্গাদার আর এক বর্গাদারকে মারলেই বিপ্লব হবে। তাঁরা মিউনিসিপ্যাল ইলেকশন করতে সাহস পাচ্ছে না। কারণ এই সব জায়গায় সমস্ত শিক্ষিত লোক বাস করেন। এ সম্পর্কে বলতে গিয়ে তিনি বলেছেন ওয়ার্ডগুলি ডিলিমিটেশন করতে হবে। অর্থাৎ এমন ভাবে করা হবে যাতে সি. পি. এম. পাশ করতে পারে। এই চিন্তা করছেন বলেই ইলেকশন করছেন না। প্রতিটি মিউনিসিপ্যাল এলাকা থেকে তাঁদের ক্যাডারা রিপোর্ট দেবে যে সমস্ত কিছু ক্লিয়ার এখন ইলেকশন করুন তবেই ইলেকশন হবে। সেইজন্য তিনি ভাষা ভাষা বলেছেন যে এ বছর ইলেকশন করবেন। তিনি আর এক জায়গায় বলেছেন। অনেক মিউনিসিপ্যালিটিতে —

Misuse of power, including in corrupt practices favouitism and other malpractices.

আছে বলে তিনি এ সম্পর্কে একটা এস. ব্যানার্জি জাজ ক্যালকাটা হাইকোর্ট মহাশয়কে নিয়ে একটা কমিশন করেছেন। তাঁর কাছ থেকে রিপোর্ট পেলে তবে তিনি ব্যবস্থা করবেন। কমিশন সম্পর্কে জনসাধারণের কোনও ইচ্ছাই নাই। কেন্দ্রীয় সরকার লক্ষ লক্ষ কোটি কোটি টাকা খরচ করে অনেক কমিশন করেছেন। সুতরাং আপনারা আবার কমিশন বসিয়ে টাকার অপব্যয় কেন করছেন। কমিশন না করে উন্নয়ন মূলক কাজ করুন এবং আপনাদের ৩৬ দফা প্রতিশ্রুতিকে কার্য রূপায়িত করুন। কিন্তু সেদিকে দৃষ্টি না দিয়ে আপনারা শুধু বলছেন কমিশন বসাব। অর্থাৎ ৫ বছর ধরে কমিশন করে লোককে আপনারা মিসগাইড করতে চান। পাঁচ বছর পর যখন আবার আপনারা যখন জনসাধারণের কাছে যাবেন তখন তাঁরা আপনাদের ছুঁড়ে ফেলে দেবে এবং দেখা যাবে আপনারা মুষ্টিমেয় কয়েকজন এসেছেন। সুতরাং এই রকম ভাবে কমিশন বসানোকে আমি সমর্থন করতে পারি না। পে স্কেল সম্বন্ধে আপনি অনেক কথাই বলেছেন। পঞ্চায়েতে যারা কাজ করে তাদের পে স্কেল নিয়ে অনেক গোলমাল আছে। নূতন পঞ্চায়েত সমিতির একজন সেক্রেটারি বললেন সরকারি কর্মচারী হিসাবে তিনি ব্লকে কাজ করেন কিন্তু তাঁর বেতন অনেক কম। বি. ডি. ও. তাঁকে দিয়ে কাজ করিয়ে নেন। কিন্তু তিনি কম বেতন পান। ২২ টাকা থেকে ২০৮ টাকা বাড়িয়ে দিলেন।

কিন্তু এদের জন্য কি করেছেন? গ্রামে ৭০/৮০ জন লোক ক্ষেতমজুর ক্ষুদ্র প্রান্তিক চাষী যারা বাস করে তাদের জন্য কি করেছেন। অবশ্য এটা আপনার দপ্তর নয় আপনি শুধু শহর নিয়ে কারবার করেন বলে আপনাকে দোষ দিচ্ছি না। কিন্তু যারা গ্রামের মন্ত্রী আছেন তাঁরা গ্রামের দিকে একটু দেখুন। আর একটা বলেছেন ক্লিন ক্যালকাটা ক্যাম্পেনের কথা। আপনাকে মাঝে মাঝে দেখি বালতি ঝাড়ু নিয়ে রাস্তায় নেমে গেছেন। এটা নির্বাচনের ক্ষেত্রে আপনার লাগবে কারণ ফটোগ্রাফাররা আপনার এই অবস্থার ফটো নেবেন এবং যা থেকে প্রমাণ হবে যে আপনি নিচু কাজও করতে পারেন। এই সমস্ত ফটো আপনার নির্বাচনের কাজে লাগবে। আপনার দলের সমস্ত লোক যদি রাস্তা পরিষ্কার করে তাহলে নিশ্চয় কলকাতার রাস্তা পরিষ্কার হবে না। কিন্তু আপনার যেসব ঝাড়ুদার কর্মী আছে তাদের দিকে একটু দৃষ্টি দেন। আপনার একটা ঝাড়ু হাতে ছবি রাস্তা পরিষ্কার করা কাগজে প্রকাশিত হল কিন্তু তাতে ক্লিন ক্যালকাটা হল না। ইলেকশন ক্যাম্পেন অব দি ফ্রন্ট তার কাজে লাগবে। এর আপনি নগর শহর উন্নয়নের জন্য ২ কোটি ২৩ লক্ষ ৩৮ হাজার টাকা বরাদ্দ চেয়েছেন। আপনি জানেন শহরে অনেকগুলি ফায়ার সেন্টার আছে কিন্তু পল্লী গ্রামে একটিও নেই। এখানে আগুন লাগলে ভয়াবহ আকার ধারণ করে এবং স্থানীয় লোকেরা বালতি ঘটি নিয়ে আগুন নেভাবার চেষ্টা করেন। কিন্তু তাতে আগুন নেভে না বরং কোটি কোটি টাকার সম্পত্তি নষ্ট হয়ে যায়। আপনাকে অনুরোধ করব ফায়ার ব্রিগেডকে ব্লক লেবেল পর্যন্ত এক্সটেন করুন।

ফায়ার সেক্টার বাড়ানো দরকার। আশা করি আপনি এ দিকে দৃষ্টি দেবেন। তিনি বলেছেন যে সব যন্ত্রপাতি আছে সেগুলি সব অকেজো এবং পুরানো এবং সেটা আমরাও মানি। কিন্তু সেই সব পুরানো যন্ত্রপাতি তা দিয়ে কিভাবে সেগুলিকে ওয়েল ইকুইপড করা যায় সে সম্পর্কে আপনার বক্তব্য কিছু না। তিনি আর একটি কথা বলেছেন কেন্দ্রীয় সরকার যদি টাকা দেয় তাহলে ফায়ার ব্রিগেডের উন্নতি হবে। একথা প্রত্যেক মন্ত্রীরাই বলে থাকেন। কারণ আসলে তাদের নিজেদের ক্ষমতা নেই। সেইজন্য কেন্দ্রের ঘাড়ে দোষ দিচ্ছেন।

বর্তমানে কেন্দ্রীয় সরকার বামফ্রন্ট সরকারকে অনেক বেশি টাকা দিচ্ছেন, সিদ্ধার্থশঙ্কর রায়ের আমলেও এইভাবে কেন্দ্রীয় সরকার টাকা দিতেন না। তবুও আপনারা কেন্দ্রীয় সরকারের উপর দোষারোপ করছেন। আপনারা এখানেও বলেছেন কেন্দ্রীয় সরকার যদি সাহায্য না দেন তাহলে ভাল কাজ হবে না। আপনি এক জায়গায় বলেছেন গত বছর ১১ কোটি টাকার সম্পত্তি অগ্নিকান্ডে ধ্বংস প্রাপ্ত হবার মতো অবস্থা হয়েছিল, এর মধ্যে ৯ কোটি টাকার সম্পত্তি রক্ষা করতে পেরেছেন। এর জন্য আপনি গর্বিত, আনন্দিত, বলেছেন। আমি আপনাকে বলব ১১ কোটি টাকার সম্পত্তিই হয়ত নষ্ট হয়ে যেত, কিন্তু ফায়ার ব্রিগেডের কর্মীদের অক্লান্ত পরিশ্রমের ফলে ৯ কোটি টাকার সম্পত্তি রক্ষা করা সম্ভব হয়েছে। আর বাকি যে কয়েক কোটি টাকার সম্পত্তি নষ্ট হয়েছে সেটা আমাদের কাছে উদ্বেগের কারণ হয়ে দাঁড়িয়েছে। একটি সম্পত্তিও যাতে নষ্ট না হয় সেদিকে আপনি নজর দেবেন। ওয়েস্ট বেঙ্গল ফায়ার সার্ভিসেস মেন্টিনেন্স অ্যাক্ট আপনি অ্যামেন্ড করেছেন। এই সভায় আলোচনার সময় আমরা এই বিষয়ে কয়েকটি কথা বলেছিলাম। আপনি বলেছিলেন ফায়ার ব্রিগেডের কর্মীদের স্ট্রাইক, ধর্মঘট, হরতাল করার অধিকার আছে এবং সেই অধিকার আপনি তাদের দিয়েছেন। এটা খুব আনন্দের কথা। কিন্তু কোথাও যদি কোনও রকম বিপদ আসে তাহেল অবস্থাটা কি দাঁড়াবে? যেমন আমরা কয়েকদিন আগে দেখলাম পশ্চিম বাংলার সমস্ত বাস স্ট্রাইক চলছে। যাত্রীরা সব লাইন দিয়ে দাঁড়িয়ে আছে, বাস পাচ্ছে না। ফায়ার সার্ভিসের কর্মীরা হয়ত স্ট্রাইক ঘোষণা করলেন, আর সেই সময় দেখা গেল ৫/৭টি জায়গায় আগুন লেগেছে, তারা কেউ আগুন নেভাতে যাচ্ছে না। সেই অবস্থায় লোকের প্রচুর সম্পত্তি নষ্ট হবে, অনেক জীবনহানি হবে — আপনি নিশ্চয় সেটা ভেবে দেখেবেন। এরপর আমি ইনসিওরেন্সের ব্যাপারে আসছি। শহরে আগুন লেগে যদি সম্পত্তি নষ্ট হয়ে যায় তাহলে সব টাকা পেয়ে যায়। কিন্তু পল্লী গ্রামে আগুন লেগে নষ্ট হয়ে গেলে কিছুই পায় না। পল্লী গ্রামের লোকেরাও যাতে এই সুযোগ পায় সেদিকে আপনি নিশ্চয় দৃষ্টি দেবেন। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-00 — 3-10 P.M.]

**শ্রী শচীন সেন ঃ** মাননীয় স্পিকার স্যার, স্থানীয় স্বায়ত্ব শাসন ও পৌর বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী শ্রী প্রশান্ত শূর মহাশয় যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন আমি সেটা সম্পূর্ণ

সমর্থন করে আমার বক্তব্য রাখছি। আমি ভেবেছিলাম বিরোধী পক্ষের তরফ থেকে কিছু গঠন মূলক আলোচনা করবেন। কিন্তু তারা ধান ভানতে শিবের গীত গেয়ে গেছেন। যাই হোক যে দৃষ্টিভঙ্গি নিয়ে মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর বক্তব্য উপস্থিত করেছেন সেটা তাঁকে বলতে দেওয়া হয় নি, যেহেতু বাংলা ভাষায় জিনিসটা ছাপানো ছিল না। তবে একটি কথা তিনি বলেছেন পৌর সমস্যার মূল সমস্যা হল অর্থ সঙ্কট — এই সম্পর্কে নিশ্চয় কিছু বলা দরকার। বর্তমানে যে ব্যবস্থার মধ্যে আমরা আছি তাতে এই আর্থিক সঙ্কট পৌর ব্যবস্থায় থাকবেই। বর্তমানে আমাদের দেশে যেসব আইন চালু আছে স্থানীয় স্বায়ত্ব শাসনগুলি পরিচালিত করার জন্য — বর্তমানে যে সমস্যাগুলি আছে তা সম্পূর্ণ ভাবে দূর করা যাবে না, এটা আমরা জানি। কিন্তু তবুও এর মধ্যে কিছু কিছু কাজ করা যায়। আমাদের সরকার সেইগুলি ভেবে কার্যকর করার দিকে এগিয়ে যাচ্ছেন। আইনের বাধার জন্য পৌর ব্যবস্থা দিনের পর দিন অচল হয়ে আসছে। একে সম্পূর্ণ বদল করে পৌর ব্যবস্থাকে গণতন্ত্রীকরণ এবং স্থানীয় স্বায়ত্ব শাসন প্রতিষ্ঠানগুলি যাতে সত্যিকারে স্বয়ং শাসিত হয়, তাদের হাতে যাতে আরও বেশি ক্ষমতা থাকে, সরকার কিম্বা আমলাদের উপর নির্ভর করতে যাতে না হয়, সেই ব্যবস্থা তারা গ্রহণ করছেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই অর্থনৈতিক সঙ্কট কেন? কলকাতা শহরের মতন এই রকম একটা বিরাট শহর ভারতবর্ষের মধ্যে অত্যন্ত জরুরি একটি শহর। এই শহরের মানুষের সাধারণ দৈনন্দিন চাহিদা যদি পূরণ করতে হয় তাহলে বিশেষজ্ঞরা বলেছেন প্রতিটি শহরবাসীর দৈনন্দিন চাহিদা মেটাতে হলে পার ক্যাপিটা খরচ যা হবে তাতে অন্তত পক্ষে ১১৭ থেকে ১১৯ কোটি টাকার প্রয়োজন হবে। তা যদি করতে হয় তাহলে কলকাতা শহর এবং কলকাতা কর্পোরেশনের বাজেট যদি সেইভাবে তৈরি করতে হয় তাহলে আন্তত পক্ষে সেই জায়গায় ৭০ থেকে ৭৫ কোটি টাকার বাজেট করতে হয়। সর্ব নিম্ন বলতে আমি বলছি পানীয় জলের ব্যবস্থা, জঞ্জাল পরিষ্কারের ব্যবস্থা, সর্ব নিম্ন স্বাস্থ্যের ব্যবস্থা, প্রাথমিক শিক্ষার ব্যবস্থা এগুলি অতি প্রয়োজনীয় সাধারণ মানুষের কাছে। ৭০ থেকে ৭৫ কোটি টাকার বাজেট করলে এগুলি পূরণ করা যাবে। কিন্তু সেখানে আমরা দেখলাম, এবারে পৌরসভা ৩৬ কোটি টাকার মাত্র বাজেট উপস্থিত করেছেন। স্যার, এই প্রসঙ্গে বলি, কলকাতার সঙ্গে যদি অন্যান্য বড় বড় শহরের তুলনা করা যায় তাহলে দেখা যাবে যে কি দৈন্য অবস্থার মধ্যে এই কলকাতা কর্পোরেশন আছে। বোম্বেতে যান দেখবেন সেখানে বোম্বে কর্পোরেশন বাজেট তৈরি করে ৮৫ থেকে ৯০ কোটি টাকার — এ বছর তারা করবে। বিগত বছরে তাদের বাজেট ছিল ৭৯।। কোটি টাকার। সেখানে তারা সাধারণ মানুষকে সুযোগ সুবিধা দেবার জন্য এই টাকার বাজেট করেছে। অথচ দেখুন কলকাতা শহর বোম্বে শহরের তুলনায় খুব বেশি ছোট নয়, লোক সংখ্যাতেও খুব কম নয়। আর আমরা ৩৬ কোটি টাকার বেশি বাজেট করতে পারি না। এর কারণ কি? এর কারন হচ্ছে, মিউনিসিপ্যাল অ্যাক্ট যেটা আছে তাতে সেই আইনের মধ্যে যেটুকু ক্ষমতা দেওয়া হয়েছে কর্পোরেশনকে তাতে সেই ক্ষমতায় তার দৈনন্দিন

খরচ চালাবার জন্য তার নিজস্ব আয়ের ব্যবস্থা করার সুযোগ সুবিধা খুব কম। এইজন্যই কিছু আগে বলছিলাম এইসব দূরীকরণের জন্য আমাদের সরকার প্রচেষ্টা চালাচ্ছেন এবং একটা যুগান্তকারী পরিবর্তন আনবার চেষ্টা করছেন, এই বাজেট সেশনেই সেটা উপস্থিত হবে। সেখানে বর্তমান যে মিউনিসিপ্যাল আইন আছে তার একেবারে খোল নলচে সম্পূর্ণ পরিবর্তন করে পৌরসভাকে স্বয়ং সম্পূর্ণ করার ব্যবস্থা হচ্ছে। তা না হলে এই পৌর শাসনকে বজায় রাখা খুব কষ্টকর হবে। কয়েকটি ফিগার দিলেই আপনারা ব্যাপারটি বুঝতে পারবেন। টালিগঞ্জ সহ কলকাতা শহরে প্রায় ১ লক্ষ ৪৩ হাজার প্রেমিসেস আছে যার উপর ট্যাক্স ধার্য করা হয়। ক্যালকাটা মিউনিসিপ্যাল অ্যাক্টে যে স্ল্যাব সিস্টেম আছে বোম্বেতে সেই স্ল্যাব সিস্টেম নেই। এখানে এক থেকে এক হাজার পর্যন্ত একটা ভ্যালুয়েশন আছে। এক হাজার এক থেকে ৩ হাজার পর্যন্ত একটা আছে, তিন হাজার এক থেকে ১২ হাজার পর্যন্ত একটা আছে, ১২ হাজার এক থেকে ১৫ হাজার পর্যন্ত একটা আছে এবং ১৫ হাজার এক থেকে তার উপরে একটা আছে। সবচেয়ে বেসি যে পারসেন্টেজ সেটা হচ্ছে ৩৩ পারসেন্ট, সবচেয়ে কম হচ্ছে ১৫ পারসেন্ট।

[3-10 — 3-20 P.M.]

বোম্বের হার কিন্তু সবগুলোই প্রায় সমান। স্ল্যাব সিস্টেম নেই সেখানে প্রায় ৪৪।। পারসেন্ট দিতে হয়, তাছাড়া অ্যাডিশনাল সেস, এইগুলো আছে। এই স্ল্যাব সিস্টেম সবচেয়ে যেখানে বেশি পারসেন্টেজ ধরা হয়েছে তাতে মাত্র ২৬ শত বাড়ি আছে। তারপর আরও আছে, যেমন ১ হাজারের উপর ভ্যালুয়েশন হচ্ছে ৪৩ হাজার, তার উপর থেকে ৩ হাজার পর্যন্ত ৪২ হাজার, ৩ হাজার থেকে ১২ হাজার পর্যন্ত ১৬ হাজার। কিন্তু সবচেয়ে বেশি যেটা সেটা মাত্র ২।। হাজার প্রেমিসেস। ট্যাক্স ফাঁকি, কারচুপি এই সব এদের থেকেই হয়। কলকাতার যারা একচেটিয়া মালিক, বিত্তবান, তারা নানা কায়দায় এই মিউনিসিপ্যাল আইনের কতকগুলো ত্রুটির সুযোগ নিয়ে নানা ভাবে ট্যাক্স ফাঁকি দেয়। ট্যাক্স ফাঁকির আরও ঘটনা আছে, যেমন পলিটিকাল ব্ল্যাকমেল যারা করেন, তারা ট্যাক্স ফাঁকি দেন। গরিবরা কিন্তু ট্যাক্স ফাঁকি দিতে পারে না। তারা আইন কানুন বিশেষ বোঝেন না, তারা মামলা করতে পারে না, কারণ তার জন্য টাকা পয়সা দরকার। কিন্তু বড় লোকেরা নানা কায়দায় এই মিউনিসিপ্যাল আইনের যে ত্রুটিগুলো আছে সেইগুলোর সুযোগ নিয়ে মামলা করেন এবং বছরের পর বছর লক্ষ লক্ষ, কোটি কোটি টাকা বাকি ফেলেন এবং এই ভাবে ট্যাক্স ফাঁকি দেন। কয়েকদিন আগে সংবাদপত্রে বেরিয়েছিল লক্ষ লক্ষ টাকা তামাদি হয়ে যাচ্ছে, কারণ ১২ বছরের মধ্যে এই ট্যাক্স আদায় করা যাচ্ছে না। এই ভাবে কলকাতা শহরের বড় লোকেরা ট্যাক্স ফাঁকি দেওয়ার সুযোগ করে নেন। আমাদের সরকার এই ব্যবস্থা গ্রহণ করেছেন, যারা কায়েমী স্বার্থের লোক, একচেটিয়া পুঁজিপতি, যারা কলকাতা শহরের সম্পদটা ব্যবহার করছেন, তাদের উপর যাতে আরও বেশি ট্যাক্স ধার্য করা যায় এবং গরিবের ট্যাক্সের পরিমাণ যাতে আরও

কম হয়, সেই ভাবে ব্যবস্থা করছেন এবং যাতে কেউ ট্যাক্স ফাঁকি না দিতে পারেন তার জন্য আইনের পরিবর্তনের ব্যবস্থাও হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি শুনলে আশ্চর্য হবেন, পলিটিকাল ব্ল্যাকমেল কি ভাবে হয় শুনুন, আমাদের বিরোধী পক্ষের মাননীয় বন্ধুরা তো ৩৩ নং আলিমুদ্দিন স্ট্রিট সম্বন্ধে দৈনিক চিৎকার চেঁচামেচি করেন, ঐ ৩৩ নং আলিমুদ্দিন স্ট্রিট থেকে নাকি সব কিছু ব্যবস্থা হচ্ছে। ঐ ৩৩ নং আলিমুদ্দিন স্ট্রিটের বাড়ির জন্য এক পয়সাও ট্যাক্স বাকি পড়ে থাকে না। কিন্তু আপনি পাশাপাশি দেখুন, ৫৯ বি চৌরঙ্গী রোড, যেটা জনতা পার্টির অফিস, গত ৮/১০ বছর এই বাড়ির জন্য কর্পোরেশন ট্যাক্স বাকি পড়ে আছে। প্রায় ৪২ হাজার টাকা ট্যাক্স বাকি পড়ে আছে, এক পয়সাও জমা দেওয়া হয় নি, এইগুলো হচ্ছে পলিটিকাল ব্ল্যাকমেল। তারপর দেখুন, ৭৬ নং আচার্য জগদীশচন্দ্র বোস রোডের মালিকানা এখন কোনও বড় লোকদের হাতে জানি না, সুনীতি বাবুদের দখলে আছে কি না জানি না, সেই বাড়ির জন্য কর্পোরেশন ট্যাক্স বাকি পড়েছে ৬০ হাজার টাকা, এই টাকা তারা দেন নি। এই রকম ভাবে কায়েমী স্বার্থের লোকেরা পলিটিকাল ব্ল্যাকমেল করে ট্যাক্স ফাঁকি দিচ্ছেন। এইগুলোকে আমাদের সরকার আইন মাফিক করবার চেষ্টা করছেন। বর্তমানে আমাদের সুযোগ্য যে পৌর মন্ত্রী, তিনি পরিবর্তন আনছেন এবং তাকে বাস্তবে রূপায়িত করা হচ্ছে। শেখ ইমাজুদ্দিন সাহেব বললেন, কাগজে নাম ছাপাবার জন্য, ছবি দেখাবার জন্য পৌর মন্ত্রী রাস্তায় কাজ করছেন, কলকাতায় নাকি তিনি ক্যাম্পেন করছেন। এটা তিনি অপব্যাখ্যা করছেন, কলকাতায় যে বিরাট সমস্যাগুলো রয়েছে, তার মধ্যে জঞ্জাল সমস্যা হচ্ছে একটা প্রধান সমস্যা, সেখানে একজন মন্ত্রী উদ্যোগ গ্রহণ করে, কলকাতার জনসাধারণকে সঙ্গে নিয়ে, জনসাধারণের সহযোগিতায় নিজে শহরে নেমে কাজ করছেন। অতীতে এই ধরনের কোনও রকম দৃষ্টান্ত নেই। তবুও এটাকে এইভাবে ব্যঙ্গ করা হচ্ছে, সমালোচনা করা হচ্ছে। এটা ওদের পক্ষেই সম্ভব। ওরা দীর্ঘ ৩০ বছর ধরে পৌর সভাগুলিকে একেবারে জঞ্জালে পরিণত করেছেন। এই সব জঞ্জাল পরিষ্কার করতে হলে আমাদের সময় লাগবে এবং শুধু আমাদের পৌর মন্ত্রীর একার প্রচেষ্টায় সেটা সম্ভব হবে না।

তারপর পৌর সভাগুলির আর্থিক দুরবস্থার অনেক কারণ আছে। আমাদের মাননীয় পৌর মন্ত্রী যখন কলকাতা পৌর সভার মেয়র ছিলেন তখন তাঁর নেতৃত্বে তখনকার রাজ্য সরকারকে আমরা পৌর সভার আর্থিক দুরবস্থার কথা জানিয়েছিলাম এবং কেন্দ্রীয় সরকারের প্রধানমন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধীর কাছেও গিয়েছিলাম এবং তাঁর কাছে সমস্ত চিত্র তুলে ধরেছিলাম। তাঁকে বলা হয়েছিল, আমাদের মেয়র বলেছিলেন, দিল্লি শহরকে শুধু সুন্দর রাখবার জন্য, বিউটিফিকেশন অফ মিউনিসিপ্যাল সিটি করার জন্য যে টাকা খরচ করেন তার চেয়ে অনেক কম টাকা খরচ করে কলকাতা পৌর সভার সমস্ত ব্যয় ভার বহন করতে হয়। আমরা জানি এক দিল্লি মিউনিসিপ্যালিটিকে সুন্দর রাখবার জন্য, সেখানে পার্ক করার জন্য, রাস্তা করার জন্য সুয়েরেজ করার জন্য ২৬ কোটি টাকা খরচ করা হয়, শুধু দিল্লি শহরকে সুন্দর রাখবার জন্য। আর কলকাতা শহর, অত্যন্ত ঐতিহ্যপূর্ণ শহর তার সমস্ত

কিছুর জন্য মাত্র ৩৬ কোটি টাকার বাজেট। তার মধ্যে আবার ৩৪ হাজার শ্রমিক কর্মচারী আছেন, এদের পিছনে মাসে প্রায় ১ কোটি ৩০/৩২ লক্ষ টাকা শুধু এসটাবলিশমেন্ট খরচ হচ্ছে। এটা আজকে বুঝতে হবে। কাজেই স্পিকার স্যার, এটা যখন আমরা বোঝাবার চেষ্টা করেছিলাম তখন আমাদের মেয়র বলেছিলেন যে, কলকাতা শহরকে একটা মিছিল নগরী বলে উড়িয়ে দেওয়া চলবে না, এর ডেভেলপমেন্ট করতে হবে। তখনকার প্রধানমন্ত্রী তখন সেটা স্বীকার করেছিলেন, কিন্তু বাস্তবে তিনি সেই রাস্তায় আসেন নি। অনেকগুলি দাবির মধ্যে তাঁর কাছে একটা দাবি রাখা হয়েছিল, বোম্বাই শহর যেমন অকট্রয় ডিউটি পায় তেমন কলকাতা শহর কেন পাবে না? তখন সেটা স্বীকার না করে, পরবর্তী সময়ে সি. এম. ডি. এ.-র মাধ্যমে অকট্রয় চালু হল। সেটা চালু হবার পর সেখানে যে টাকা আদায় হয় কলকাতা কর্পোরেশনকে তার মাত্র ২৫ পারসেন্ট — প্রায় ১৫ কোটি টাকা আদায় হয়, ৪ কোটি টাকা দেওয়া হয়। অথচ বোম্বে কর্পোরেশন যেটা আদায় হয় তার সবটাই পায়। প্রায় ৫৬ কোটি টাকা পায়। কিন্তু কলকাতা কর্পোরেশন মাত্র ৪ কোটি টাকা পায়। এই রকম কতগুলি দৃষ্টান্ত আরও আমি দিতে পারে। কলকাতা শহরের সমস্ত মানুষকে পানীয় জল সরবরাহ করার জন্য সি. এম. ডি. এ. একটা সার্ভে করেছিল এবং তাতে দেখা গিয়েছিল যে প্রায় ৩০০ মিলিয়ন গ্যালন জল দরকার এবং সেটা হচ্ছে আনফিলটার্ড ছাড়াও শুধু ফিলটার্ড দিয়েই সেখানে ওয়াশিং ইত্যাদি করা যাবে। বর্তমানে আমাদের যে ব্যবস্থা আছে তাতে পলতা থেকে আমরা মাত্র ১৩৫ মিলিয়ন গ্যালন জল সরবরাহ করতে পারি এবং কলকাতা শহরে বড় বড় যে টিউবওয়েলগুলি আছে, বিগ টিউবওয়েল ২৪২টি আছে, এর মধ্যে ৪০/৪২টি গত বছর হয়েছে, সেগুলি দিয়ে কিছু সরবরাহ করা হয়। তবে আমাদের সি. এম. ডি. এ.-র মাধ্যমে যে পরিকল্পনা গ্রহণ করা হয়েছে তা ১৯৮২ সালে শেষ হবে তখন আমরা যে পরিমাণ জল সরবরাহ করতে চাই তা করা সম্ভব হবে। কিন্তু বর্তমানে অসুবিধা হচ্ছে। কাজেই প্রতিটি ক্ষেত্রে আজকে কর্পোরেশনকে সরকারের কাছে হাত পাততে হচ্ছে।

[3-20 — 3-30 P.M.]

রাজ্য সরকার আপ্রাণ চেষ্টা করছেন পৌর সভাকে ক্রমশ উন্নতির দিকে নিয়ে আসতে। আমি আশা করেছিলাম যে, সমালোচনা আসবে বিরোধী পক্ষের তরফ থেকে কিন্তু তারা সেইদিকে আলোচনা করলেন না, করলেন একদিকে। মাননীয় মন্ত্রী মহাশয় বুঝতে পারছেন যে, পৌর সভায় বর্তমানে যে আর্থিক দুরবস্থা সেই দুরবস্থা দূর করতে হলে পরে তাঁকে নূতন নূতন আয়ের ব্যবস্থা করতে হবে — যেখানে অপচয় হচ্ছে, অপব্যয় হচ্ছে তা দূর করতে হবে এবং যেখানে দুর্নীতি গড়ে উঠেছে তা দূর করতে হবে। সেটা আরম্ভ করা হয়েছে এবং এই কথাটা তাঁর বক্তৃতার মধ্যে আছে যে, পৌর সভায় যে ট্যাক্সগুলি ধার্য করা হয় — বর্তমানে যে ব্যবস্থা আছে — সেটা পরিবর্তন করা এবং সেটা নিরপেক্ষ ভাবে করার জন্য

সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ড তৈরি করা হয়েছে। বর্তমানে যে ব্যবস্থা চালু আছে তাকে পরিবর্তন করে অন্তত যাতে তারতম্য না হয় সেদিকে নজর দেওয়া হয়েছে কেন না আগে কলকাতা শহরের সুযোগ সুবিধা ভোগী, কায়েমী স্বার্থের লোকই সুবিধা পেত। যাই হোক, মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ উপস্থিত করেছেন তাঁকে সমর্থন করে এবং যে সমস্ত ছাঁটাই প্রস্তাবগুলি এসেছে তার বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় পৌর মন্ত্রী মহাশয় যে বাজেট উপস্থিত করেছেন তাকে আমি সমর্থন করছি। এই বাজেটকে সমর্থন করতে গিয়ে আমি দু-একটি কথা বলতে চাই। পশ্চিম বাংলায় বিগত কয়েক দশকে আমরা লক্ষ্য করেছি যে পশ্চিম বাংলার সমস্ত পৌরসভাগুলি এবং পৌর শাসন ব্যবস্থা ভগ্ন পায়। বিভিন্ন পৌর এলাকায় ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত যে সমস্ত গণতান্ত্রিক বডিগুলি ছিল, পৌর যেসব সভাগুলি ছিল সেইগুলিকে কংগ্রেসি আমলে নানা অছিলায় একের পর এক ভেঙ্গে দিয়ে সেখানে একজিকিউটিভ অফিসার বসানো হয়েছিল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাঁকুড়া জেলার বাঁকুড়া শহরের মিউনিসিপ্যালিটিতে একটা গণতান্ত্রিক সভা ছিল সেই মিউনিসিপ্যালিটির বডিকে কংগ্রেসিরা ভেঙ্গে দিয়ে সেখানে একজিকিউটিভ অফিসার আন্ডার সেকশন ৬৭(এ)-তে বসিয়েছিল। মহামান্য কলকাতা হাইকোর্টের নিদের্শে সেই একজিকিউটিভ অফিসার অপসারিত হয়েছিল, বে-আইনি ঘোষণা করেছিল ঐ কংগ্রেসি কার্যকলাপকে। সেখানে পৌরসভায় গণতান্ত্রিক নির্বাচনে পুনরায় ক্ষমতায় আসে কিন্তু পরবর্তী সময়ে দেখা যায় যে, সেখানে আবার সুপ্রীম কোর্টের একটা ডিসিসনকে কেন্দ্র করে — তার যে সময় সেই সময় অতিক্রম হয়ে যাওয়ায়— ফারদার এক্সটেনশন না দিয়ে পুনরায় সেখানে একজিকিউটিভ অফিসার বসানো হয়।

আমরা দেখেছি বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসীন হওয়ার পর যেখানে এগজিকিউটিভ অফিসার বসানো যায় সেই কালা আইন-এর পরিবর্তে সেখানে পুনরায় গণতান্ত্রিক পৌরসভার হাতে ক্ষমতা ন্যস্ত করেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাঁকুড়া, বিষ্ণুপুর, সোনামুখী পৌর এলাকায় আমরা দেখেছি সেখানে জলের পাইপ লাইন, অন্যান্য কন্ট্রাক্টরী কাজ, বিউটিফিকেশন অব বাঁকুড়া টাউনের নামে তাদের পকেটে লক্ষ লক্ষ টাকা দেওয়া হয় এবং টেন্ডার কল না করেই সেখানে আগেই কাজ দেওয়া হয়, এই রকম কাজ বিগত সময়ে ওঁরা করেছিলেন। আজকে তাঁদের সেই কুশাসন অপশাসন স্তব্ধ হয়েছে। আজকে অবশ্য সমস্ত মিউনিসিপ্যালিটি নির্বাচিত নয়, কিন্তু যে সমস্ত জায়গায় নির্বাচিত প্রতিনিধি ছিলেন সেগুলি এখনও ফাংশন করছে। আমি জানি বাঁকুড়া শহরে বাঁকুড়া মিউনিসিপ্যালিটির সেই নির্বাচিত বডি পূর্ণ উদ্যমে ফাংশন করছে। আমি একথাও জানি যেখানে আগে থেকে অর্থাৎ কংগ্রেস আমল থেকে অ্যাডমিনিস্ট্রেটর কিংবা এগজিকিউটিভ অফিসার বসে আছেন সেটা এখনও কন্টিনিউ করছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে আমাদের নূতন করে আজকে ভোটাধিকার দেওয়া হয়েছে, তার ফলে সেই সমস্ত ভোটার লিস্ট পুনরায় তৈরি হচ্ছে নূতন করে এবং সেইজন্য এই সমস্ত

মিউনিসিপ্যালিটিতে নির্বাচন এখনও সম্ভব হচ্ছে না। কয়েক মাসের মধ্যে এটা হবে বলে আমরা আশা করি। দীর্ঘ ৫ বছর ধরে ওঁরা কলকাতা কর্পোরেশন বা অন্যান্য জায়গায় নির্বাচন করতে পারেন নি। আমরা দেখেছি ৬/৭/৮ বছর ধরে যে সমস্ত মিউনিসিপ্যালিটিগুলিকে ভেঙ্গে দেওয়া হয়েছে কংগ্রেসি আমলে সেগুলির নূতন করে নির্বাচনের কথা তাঁরা চিন্তা করেন নি, তার প্রকৃষ্ট উদাহরণ আমরা কলকাতা শহর দেখতে পাই। এই সরকার ক্ষমতায় আসার পর সেখানে নির্বাচন করবেন এই প্রতিশ্রুতি দিয়েছেন। কিন্তু ২ বছর হয়েছে সেখানে নির্বাচন করা যাচ্ছে না একথা ওঁরা হয়ত বলবেন, কিন্তু ২১ বছরের পরিবর্তে ১৮ বছর, ভোটারের বয়স কমিয়ে দেবার ফলে সেখানে নূতন করে ভোটার লিস্ট তৈরি করতে হচ্ছে। সুতরাং এতে কয়েক মাস সময় লাগবে, কয়েক মাস পরে নির্বাচন হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গ্রাম বাংলায় পঞ্চায়েত নির্বাচন হয়েছে এবং আগামী কয়েক মাসের মধ্যে আমরা আশা করব ভোটার লিস্ট তৈরি হয়ে গেলেই এই সমস্ত পৌর এলাকার নির্বাচন সম্পন্ন হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কয়েকটি কথা মাননীয় পৌর মন্ত্রী মহাশয়কে বলি। পশ্চিমবঙ্গের পৌর সভাগুলি বিভিন্ন সমস্যা, বিশেষ করে অর্থনৈতিক সঙ্কটের মধ্যে আছে এটা নিশ্চয়ই তিনি অবগত আছেন। এই সীমিত ক্ষমতায় অর্থনৈতিক দিক থেকে তাদের সাহায্য করার তাঁর ইচ্ছা থাকলেও সঙ্গতি তাঁর নেই। কিন্তু এই সীমিত ক্ষমতার মধ্যেও যাদবপুর, হাবড়া, বেলডাঙ্গা বিভিন্ন জায়গায় নূতন নূতন মিউনিসিপ্যালিটি প্রতিষ্ঠিত করার দায়িত্ব এই সরকার নিচ্ছেন। আমি মাননীয় পৌর মন্ত্রী মহাশয়কে বলব কলকাতাকে যেমন করে সুন্দর করবার একটা চেষ্টা চলছে, কলকাতাকে নূতন করে গড়ে তোলার একটা প্রচেষ্টা চলছে তেমনি গ্রাম বাংলাকে গড়ে তোলার দিকে প্রচেষ্টা চালাতে হবে।

[3-30 — 4-05 P.M.] (Including Adjournment)

গ্রাম বাংলার দিকে তাকালে দেখব জেলা শহরে যে সমস্ত পৌরসভা রয়েছে সেই সমস্ত পৌরসভা কিন্তু সেইভাবে সাজানো হচ্ছে না। আমি আমাদের বাঁকুড়া শহরের কথা জানি সেখানে যে পৌর সভা রয়েছে তাতে দেখছি সেই পৌর এলাকার মধ্যে কোনও বড় বাগান নেই, বসার কোনও জায়গা নেই এবং সাধারণ মানুষ কোথাও বসে একটু মুক্ত বাতাস উপভোগ করতে পারে তার কোনও রকম ব্যবস্থা নেই। আমি মন্ত্রী মহাশয়কে বলব, সেখানে জায়গার কোনও অভাব নেই এবং একটা যে বিরাট এলাকা রয়েছে তাতে বন বিভাগের সঙ্গে সহযোগিতা করে মিউনিসিপ্যালিটির নিজের জায়গা যেটা রয়েছে সেটাকে নিয়ে যদি একটা বড় উদ্যানের ব্যবস্থা করেন, শহরের মানুষ সেখানে বসে যাতে একটু নিঃশ্বাস নিতে পারে তার ব্যবস্থা করেন তাহলে খুব ভাল হয়। তারপর, আমাদের পৌর মন্ত্রী নিশ্চয়ই অবগত আছেন পশ্চিম বাংলার বিভিন্ন পৌর সভায় আজকে যে বিদ্যুৎ সরবরাহ করা হয় সেখানে একটা বিরাট সঙ্কট দেখা দিয়েছে। অতীতে বিদ্যুতের যে হার ছিল তাতে দেখছি স্টেট ইলেক্ট্রিসিটি বোর্ড সেই রেট খুব বেশি বাড়িয়ে দিয়েছেন এবং তার ফলে বিশেষ করে বাঁকুড়া

পৌর সভার খবর জানি তাদের লক্ষ লক্ষ টাকার কর এই ইলেক্ট্রিসিটির জন্য দিতে হচ্ছে। এখন প্রশ্ন উঠেছে এই সমস্ত পৌরসভায় যদি সরকারি সাহায্য না দেওয়া হয় তাহলে তাদের নূতন করে কর বসাতে হবে। পৌরসভা আজ যদি নূতন করে কর আরোপ করে তাহলে সেটা নাগরিকদের ঘাড়ে বসবে। এক দিকে আমরা দেখছি কেন্দ্রীয় সরকারের কর, তারপর রয়েছে রাজ্য সরকারের কর এবং এর উপর আবার যদি নাগরিকদের মিউনিসিপ্যালিটিকে কর দিতে হয় তাহলে মানুষের খুবই অসুবিধা হবে। আমি জানি মন্ত্রী মহাশয়ের অর্থ সঙ্কট রয়েছে। কাজেই রাজ্য সরকারের সঙ্গে আলোচনা করে যাতে এই বিদ্যুতের হারের ক্ষেত্রে একটা সমঝোতা করা হয় তার জন্য চেষ্টা করুন। তারপর বিভিন্ন পৌর এলাকায় যে সমস্ত প্রাইভেট মার্কেট রয়েছে সেগুলি যাতে সরকার হাতে নেন এবং তারজন্য আইন সঙ্গত ব্যবস্থা করেন সেই অনুরোধ আমি রাখছি। আমি পৌর মন্ত্রীকে অনুরোধ করছি যে সমস্ত রিসোর্স রয়েছে সেই রিসোর্স অগমেন্ট করবার জন্য চেষ্টা করেন তাহলে সেখানকার পৌর সভাগুলি তাদের আর্থিক উন্নতি করবার সুযোগ পাবে। একথা বলে পৌর মন্ত্রী যে বাজেট পেশ করেছেন তাকে পূর্ণ সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**(At this stage the House was adjouned till 4-05 P. M.)**

[4-05 — 4-15 P.M.] (After Adjournment)

**শ্রী মতীশচন্দ্র রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বায়ত্ব শাসন এবং নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী আমাদের সামনে যে বাজেট পেশ করেছেন সেই বাজেটকে সমর্থন করতে দাঁড়িয়ে কয়েকটি কথা বলতে চাই। মাননীয় মন্ত্রী আমাদের বামফ্রন্ট সরকারের নগর পরিকল্পনার ক্ষেত্রে নাগরিকদের সুযোগ সুবিধা দেবার ক্ষেত্রে ৩৬ দফা কর্মসূচির মধ্যে যে অঙ্গীকার করা হয়েছে মাননীয় মন্ত্রী সেটাকে কার্যে রূপায়িত করবার জন্য চেষ্টা করছেন। এখানে বিরোধী .দলের বন্ধুরা অনেকগুলি বক্তব্য রেখেছেন — আমি পরিষ্কার ভাবে এই কথা আগেও বলেছি এবং এখনও বলতে চাই যে আমরা যে কথা বামফ্রন্টের তরফ থেকে বলেছি যে ক্ষমতায় আসার আগে পশ্চিম বাংলার পৌরসভার এবং কলকাতা শহরে কি অবস্থা ছিল। আমরা কি করতে চাই — সেটা আমরা বলেছি এবং মাননীয় পৌর মন্ত্রীও তার বাজেট বক্তৃতায় সে কথার উল্লেখ করেছেন। দৃষ্টিভঙ্গি হচ্ছে যে আমাদের সীমাবদ্ধ আর্থিক ক্ষমতা এবং এই আর্থিক ক্ষমতার মধ্যে থেকেই আমরা নাগরিকদের সুযোগ সুবিধা যাতে আরও বেশি দেওয়া যায়, রাস্তাঘাটের উন্নতি সাধন যাতে করা যায় সেই কথাগুলি আমরা বলবার চেষ্টা করেছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের বিরোধী দলের বন্ধুদের কাছে মাননীয় পৌর মন্ত্রী তার বাজেটের বিবৃতির দুই নম্বর পাতায় তিনি বলেছেন যে "আর্থিক অনটনের জন্যই তাঁরা নাগরিকদের প্রয়োজনীয় সুযোগ সুবিধার ব্যবস্থা করে উঠতে পারছেন না। পৌর সংস্থাগুলির অর্থ সংস্থানের প্রধান বাধা তাদের কর আদায়ের সীমিত সামর্থ। অধিকাংশ পৌর সংস্থাই নিম্ন

মধ্যবিত্ত শ্রেণীর নাগরিকদের কাছে উচ্চ হারে কর দাবি করতে পারে না। অনেক ক্ষেত্রে নাগরিকদের কর প্রদানের কোনও ক্ষমতাই নেই''। এই কথাগুলি বাস্তব সত্য, আর এই কথাগুলির মধ্যে দিয়ে আমরা বাস্তব চেহারা তুলে ধরবার চেষ্টা করেছি। তারপর মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে আমরা কি কি কাজ হাতে নিয়েছি এবং গত এক বছরের মধ্যে যে কাজগুলি আমরা করেছি তার একটা হিসাব তিনি তার বাজেট বক্তৃতায় বলেছেন। আমাদের আত্মসন্তুষ্টির কোনও কারণ নেই। এই কথা মাননীয় পৌর মন্ত্রী বলেছেন। কিন্তু বিরোধী পক্ষের বন্ধুদের কাছে আমি জিজ্ঞাসা করতে চাই ওরা যখন ক্ষমতায় ছিলেন পৌর সভার অবস্থা কি ছিল?

আজকে তার পরিবর্তন সাধিত হয়েছে কিনা তারা দৈনন্দিন কাজের মধ্যে দিয়েই সেটা দেখছেন। কলকাতার রাস্তাঘাটের কি ধরনের উন্নতি হচ্ছে এবং রাস্তার ফুটপাথের ক্ষেত্রেও যাতে অবাঞ্ছিত লোকেরা জবর দখল করে না বসতে পারে, নাগরিকদের যাতায়াতের কোনও অসুবিধা না করতে পারে পৌর মন্ত্রী মহাশয় সেই জায়গায় সুস্পষ্ট ভাষায় বলেছেন যে নগর পরিষ্কার পরিকল্পনার মধ্যে দিয়ে এই কাজটাকে আমরা ত্বরান্বিত করার চেষ্টা করব এবং আজও সেই কাজ চালিয়ে যাচ্ছেন। বিভিন্ন পৌর সংস্থার ক্ষেত্রে, তাদের কিছু আর্থিক সাহায্য দেবার ক্ষেত্রে পৌর মন্ত্রী মহাশয় সুস্পষ্ট কতকগুলি কথা বলেছেন এবং চেষ্টা চালিয়ে যাচ্ছেন। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের গোটা পৌর অঞ্চলের যে সমস্যা সেটা ১ বৎসর, ২ বৎসরের মধ্যে সমাধান করা সম্ভব নয়। গত ৩০ বৎসরে তাঁরা যে কাজ করতে পারেন নি আমরা ক্ষমতায় আসার পর আমরা সুনির্দিষ্ট পরিকল্পনা নিয়েছি যে এই বৎসরগুলির মধ্যে এই সুনির্দিষ্ট কর্মসূচির মাধ্যমে আমরা এই কাজগুলি করব, জন জীবনে এই সুযোগ সুবিধাগুলি বাড়াতে চাই, এইগুলি পৌর মন্ত্রী মহাশয় তাঁর বাজেট বক্তৃতায় বলেছেন যেটা বিরোধী দলের লোকেরা দেখেও দেখতে চাচ্ছেন না। আর একটা কথা বলতে চাই যে আজকে পানীয় জলের যে সমস্যা বিভিন্ন পৌর সভায় আছে। ইতিমধ্যে সি. এম. ডি. এ. এলাকাভুক্ত পানীয় জল সম্বন্ধে খুব অগ্রাধিকার দিয়ে সেই পরিকল্পনাকে কার্যকর করার চেষ্টা হচ্ছে। কিন্তু তা সত্ত্বেও, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি পৌর মন্ত্রী মহাশয়কে এই বাজেট সমর্থন করে আমি কয়েকটা বক্তব্য রাখছি। কয়েকটা কথা বলতে চাই যে কথাগুলির হচ্ছে যে পৌর আইনে যে দুর্বলতাগুলি আছে তিনি ইঙ্গিত করেছেন সেই দুর্বলতাগুলি যাতে কাটিয়ে উঠা যায় তার জন্য পৌর আইনের সংশোধনী আনছেন কিন্তু আমি তার কাছে আবেদন রাখছি যে শিল্প শ্রমিকদের জন্য যে বাড়ি তৈরি করার পরিকল্পনা আছে রাজ্য সরকারের বাড়ি তৈরি কিছু হয়েছে, আগামী দিনে আরও হবে কিন্তু পৌর শ্রমিকদের জন্য, যারা পৌরসভার অধস্তন কর্মচারী অর্থাৎ ধাঙ্গড় ম্যাথর আছে তাদের যে পরিস্থিতির মধ্যে দিন যাপন করতে হয়, আমরা মনে করি সভ্য জগতের কাছে এটা খুব অবাঞ্ছিত ঘটনা, পৌর মন্ত্রী মহাশয়কে এই অনুরোধ করি তিনি প্রত্যেকটি পৌরসভায় ধাঙ্গড় ম্যাথরদের কোয়ার্টার্স তৈরি করার জন্য কেন্দ্রের কাছ থেকে যেটা আছে — আমি শুনেছি,

তিনি আমার চেয়ে অভিজ্ঞ লোক, যে ট্রাইবাল ওয়েল ফেয়ার খাতে, কারণ তারা অধিকাংশই হরিজন ও আদিবাসী, তাদের জন্য টাকা আদায় করে, রাজ্য সরকার আর কিছু টাকা দিয়ে মানুষের বাসোপযোগী বাসস্থান যাতে তৈরি করা যায় তার সুনির্দিষ্ট পরিকল্পনা আমাদের গ্রহণ করতে হবে। পানীয় জলের সুযোগের ক্ষেত্রে আমি পৌর মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব বরানগর, কামারহাটি, দমদম, সাউথ দমদম এলাকা, পানিহাটিকে নিয়ে সি. এম. ডি. এ.-র অধীনে যে মাস্টার প্ল্যান তৈরি হয়েছে, জল সরবরাহ করার ক্ষেত্রে প্রায় এক কোটি টাকার প্ল্যান হয়েছে সেই প্ল্যান আগামী দিনে কার্যকর হওয়ার সম্ভাবনা থাকলেও শুধুমাত্র বরানগর -কামারহাটি যে জয়েন্ট ওয়াটার ওয়ার্কস স্কীম অতীতে ছিল সেটা সি. এম. ডি. এ. এসে বলছে যে ওটা কার্যকর করার এখন আর প্রয়োজন নেই, আমি পৌর মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি তিনি নিজে এটা বিবেচনা করুন। এখানে ইতিমধ্যে বিগত সরকারের আমলে ঐ স্কীমে প্রায় ৪০ লক্ষ টাকা খরচ হয়ে গিয়েছে এক ফোটা জল বরানগর কামারহাটির অধিবাসীরা পায় নি অথচ আমি খোঁজ নিয়ে জানলাম আরও ৮ থেকে ১০ লক্ষ টাকা খরচ করলেই নাকি সেই স্কীমটা চালু করা যায়। শুনেছি সেই দুটি পৌর সভার জনসাধারণ পানীয় জল পেতে পারেন, যেখানে ৪০ লক্ষ টাকা খরচ হয়ে গিয়েছে আর যদি ৮ থেকে ১০ লক্ষ টাকা খরচ করেন তাহলে সেই স্কীমটাকে চালু করা যায়। পৌর মন্ত্রী মহাশয় যেন সেই ব্যাপারে দৃষ্টি দেন। বিভিন্ন মিউনিসিপ্যালিটির এলাকাগুলিতে পুনর্বিন্যাসের প্রশ্ন উঠেছে, তিনি সেই কথা উল্লেখ করেছেন আমি তাকে এই প্রস্তাব ও এই চিন্তা করার জন্য ধন্যবাদ জানাচ্ছি। কারণ আজকে আরও একটা কথা বলতে চাই শুধু পুনর্বিন্যাস করলেই হবে না, বরানগর মিউনিসিপ্যালিটি, কামারহাটি মিউনিসিপ্যালিটি, দমদম মিউনিসিপ্যালিটি, সাউথ দমদম মিউনিসিপ্যালিটি, এইগুলির এলাকার পুনর্বিন্যাস হওয়া দরকার। ব্যারাকপুরে বহু মিউনিসিপ্যালিটি এই ধরনের আছে, উত্তরবঙ্গে এই রকম অবস্থা আছে, কিন্তু তা সত্ত্বেও পৌর মন্ত্রীকে আমি অনুরোধ করব, আবেদন করব যে ছোট ছোট মিউনিসিপ্যালিটি না রেখে কয়েকটা মিউনিসিপ্যালিটিকে একত্র করে আরও কয়েকটা কর্পোরেশন যদি আমরা পশ্চিমবঙ্গে স্থাপন করতে পারি, কর্পোরেশন যদি আমরা তৈরি করতে পারি, সেটা করার ক্ষেত্রে সুযোগ সুবিধা বেশি আছে।

[4-15 — 4-25 P.M.]

গোটা পরিকল্পনাকে যদি একটা সূত্রে গ্রথিত করা যায় তাহলে কলকাতা এবং হাওড়াকে বাদ দিয়ে পৌর আইনকে সংশোধন করে মিউনিসিপ্যালিটিগুলিকে একত্র করে পশ্চিমবঙ্গে আরও গুটিকয়েক কর্পোরেশন তৈরি করা যায়। কর্পোরেশন করলে সুবিধা হবে। আমরা জানি যে আমাদের পশ্চিম বাংলার যে সমস্ত প্রতিষ্ঠান আছে, তার কেন্দ্রের কাছ থেকে ছোট ছোট কর্পোরেশন এলাকা করে অনেক বেশি টাকা কেন্দ্রের কাছ থেকে আদায় করছে। আমাদের সেই দৃষ্টিভঙ্গি পরিবর্তন করে পশ্চিম বাংলায় আরও গুটি কয়েক কর্পোরেশন যাতে তৈরি

করা যায়, এবং পৌর এলাকার উন্নতি ত্বরান্বিত করা যায়, তার জন্য পৌর মন্ত্রীর কাছে আবেদন রাখছি। পৌর মন্ত্রী যে কথা বলেছেন পৌর কর্মচারিদের চাকুরি জীবনের সুযোগ সুবিধা বাড়ানোর জন্য বেতনের ক্ষেত্রে যে রিভিউ কমিটি করা হয়েছে, সেটার বয়স ইতিমধ্যে এক বছরের বেশি হয়ে গেছে। আমি পৌর মন্ত্রীর কাছে অনুরোধ করছি যে এই কমিটির রায় যাতে অবিলম্বে বার করা যায়, তার জন্য সংশ্লিষ্ট কর্তৃপক্ষের উপর চাপ যেন তিনি দেন। কারণ পৌর কর্মচারিরা সরকারের কাছে কিছু আশা করছেন, রাজ্য সরকারি কর্মচারিদের বেলায় যেমন অর্থমন্ত্রী মাগ্গী ভাতা অন্যান্য কিছু সুবিধার কথা ঘোষণা করেছেন, যদিও তাদের বেতন কমিটির রিপোর্ট এখনও বেরোয় নি, তেমনি যে রিভিউ কমিটি বসানো হয়েছে, সেই কমিটির মতামত যাতে বার করানো যায় তার জন্য পৌর মন্ত্রী সচেষ্ট হবেন বলে আমি মনে করি।

আর একটা কথা, পৌর সভায়•দুর্নীতি বাসা বেঁধে আছে ট্যাক্স নির্ধারণের ক্ষেত্রে। পৌর মন্ত্রী বলেছেন সুস্পষ্ট ভাষায় যে এ ব্যাপারে তাঁর অতীতের তিক্ত অভিজ্ঞতা আছে, এই সরকার যে সমস্ত স্তরে এই দুর্নীতি রয়েছে বলে মনে করবেন সেখানে যাতে পৌর মন্ত্রী শক্ত হাতে ব্যবস্থা নেন তার জন্য তাঁকে অনুরোধ করব এবং তাঁকে আরও অনুরোধ করব যে, যে আইন পাস করা হয়েছে, সেটা যাতে অবিলম্বে কার্যকর করে পৌর অঞ্চলগুলিতে যে সমস্ত শিল্প প্রতিষ্ঠান আছে, তাদের বেলায় আপাতত পৌর আইনে যে সমস্ত দুর্বলতা আছে প্রয়োগের ক্ষেত্রে, সেগুলিকে দূর করে যাতে পৌর সভার আয় বাড়ানো যায়, এবং শিল্পপতিরা কোটি কোটি টাকার কর যাতে ফাঁকি না দিতে পারে, সেইভাবে আইনটাকে কার্যকর করে ট্যাক্স ধার্য করুন এবং পৌরসভার আয় বাড়ান, এই অনুরোধ করি। আশা করি তিনি এ বিষয়ে সচেষ্ট হবেন এবং পৌরসভার কাজকে এগিয়ে নিয়ে যাবেন। একথা বলে, পৌর বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় যে বাজেট আজকে উত্থাপন করেছেন, আমি সেই বাজেটের মধ্যে তাঁর বিগত কার্যকলাপের মধ্যে অন্য কোনও অ্যাচিভমেন্ট দেখলাম না, একটা অ্যাচিভমেন্ট তাঁর দ্বারা হয়েছে দেখতে পাচ্ছি, সেটা হচ্ছে পৌর বিভাগের নামকরণের পরিবর্তন। পৌর শাসনের নামকরণের পরিবর্তন করে স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগ করা হয়েছে, এই নামকরণের পরিবর্তন হয়েছে। আমি বলি কানা ছেলেকে পদ্মলোচন না দিলেই কি সে পদ্মলোচন হয়ে যাবে? আজকাল এটাই হচ্ছে। সেদিন দেখলাম রাইটার্সে জ্যোতি বসু মহাশয় নির্দেশ দিয়েছেন গেজেটেড অফিসারস ল্যাভাটরিকে ক্লাশলেস করে দাও। দেখলাম ডিলাক্স বাসকে স্পেশ্যাল করে দিলেন, এই করলেই কি হয়ে যাবে? এই রকম চীপ স্টান্ট না দিয়ে যদি কাজের কাজ কিছু করতে পারতেন তাহলে মানুষ খুশি হত। যাই হোক যেকথা বলছিলাম অ্যাচিভমেন্ট বলতে গেলে তিনি স্বায়ত্ব শাসন বিভাগের নামকরণের পরিবর্তন করে রেখেছেন স্থানীয় শাসন ও নগর

উন্নয়ন। স্বায়ত্ব শাসন কতটা হল?

২১ মাস ক্ষমতায় থাকার পরও এখনও পর্যন্ত নির্বাচন অনুষ্ঠিত হল না। স্বায়ত্ব শাসন ব্যবস্থায় কি করলেন? ১৯৭২ সাল থেকে আপনারা জানেন কর্পোরেশন সুপারসিড হয়ে আছে। মিউনিসিপ্যালিটিগুলোতে আজ পর্যন্ত নির্বাচনের ব্যবস্থা হয় নি। এইবারের ভাষণে উনি বলেছেন আশা করছি এই বছর হয়ত নির্বাচন করা যাবে। নির্বাচন না করার অজুহাত কি? এরা নাকি গণতান্ত্রিক ব্যবস্থা করছে। ২১ থেকে ১৮ বছর করছেন — এইজন্য সময় লাগবে। দ্বিতীয় নম্বর, ডেলিমিটেশনের ব্যবস্থা আছে। আর তৃতীয় একটা সুযোগ এসে গিয়েছিল — বন্যা। এইসব কারণে করতে পারেন নি বলে বলেছেন। ২১ থেকে ১৮ করছেন — ভাল। কিন্তু এই করতে করতে ২১ মাস অফিসারদের দ্বারা চালিয়ে দিলেন। তা ওই ২১ বছর বয়সের ভিত্তিতেও যদি করতেন তাহলে এই রকম হত না। নামকরণের এই হচ্ছে তাৎপর্য। নামকরণ করলেন, নগর উন্নয়ন, নগর উন্নয়নের নমুনা দেখুন। উনি বাজেটে বলেছেন কলকাতাকে পরিষ্কার, পরিচ্ছন্ন রাখবেন। গত ২২শে জানুয়ারি থেকে শুরু হয়েছে। কি পরিচ্ছন্ন, চোখ আমাদের নষ্ট হয়ে গিয়েছে। এখনও দেখছি পর্বত প্রমাণ স্তূপীকৃত আবর্জনা রাস্তায় রয়ে গিয়েছে। সেগুলো সরাবার কোনও ব্যবস্থা নেই। ড্যাম্পিং ব্যবস্থা নেই। সেগুলো সরাবার জন্য ট্রান্সপোর্ট নেই। এই হচ্ছে অবস্থা। শৌচাগারের অবস্থা যদি দেখেন তাহলে দেখবেন মানুষ মরিয়া হয়ে না গেলে সেখানে কেউ ঢোকে না, ঢুকলে সেখানে পেটের নাড়িভুড়ি বেরিয়ে আসে। আজও আমাদের সেই অবস্থা। সবাই ভুক্তভোগী, এখানে চিৎকার করলে কি হবে, কেউ অস্বীকার করতে পারেন না। তিন নম্বর আমরা দেখতাম সকাল হলে রাস্তায় রাস্তায় জল দেওয়া হত। কোথায় গেল সেই ব্যবস্থা। অথচ গোটা কলকাতা শহর ক্রমাগত দূষিত হয়ে যাচ্ছে, গ্যাস, ধূলো, ধোঁয়ায়। এমন একটা পরিস্থিতির সৃষ্টি হয়েছে যে মানুষের লংজিবিটি কমে যাচ্ছে। যুগান্তরে দেখলাম একটা মানুষ মরে গিয়েছে, তার লাংস পরীক্ষা করে দেখা গিয়েছে দুটো লাংসেই শ্যাওলা পড়ে গিয়েছে — গ্যাস, ধূলো আর ধোঁয়ায়। আগামী দিনে ইলেকশন আছে সেইজন্য নূতন নামকরণ করে একটা স্ট্যান্ট দিচ্ছেন। সেইজন্য বলছেন নগর উন্নয়নের কথা, স্বায়ত্ব শাসন ব্যবস্থা উন্নতির কথা। দ্বিতীয়ত, বস্তি উন্নয়নের কথা বলেছেন। আমি এর একটা নমুনা দিচ্ছি। চেতলার কাছে একটা বস্তি উন্নয়নের ব্যবস্থা করেছেন প্রশান্ত বাবু। আলিপুর রোড সংলগ্ন ১৪ একর জমি। সেখানে বস্তি করে যারা ছিল তাদের উচ্ছেদ করে ৫ একর জমিতে কিছু বাড়ি করে বস্তিবাসী লোকদের সরিয়ে এনে রাখবার যে ব্যবস্থা করছেন সেটা হল ৮ ফিট বাই ৯ ফিট একটি ঘরে বস্তিতে যারা তিন চারটে ঘরে থাকত একটা পরিবারের ১০/১২ জন সবাই মিলে এক ঘরে থাকবে। এই বস্তি উচ্ছেদের মধ্যে একটা ব্যাপার আছে। এই বস্তি উচ্ছেদের বিরুদ্ধে কংগ্রেস আমলে আন্দোলন হয়েছিল। এই জমিটি আলিপুর সংলগ্ন। সেখানে অশোক মিত্র থেকে শুরু করে কানোরিয়া বাজোরিয়া — এইসব লোকেদের কাছে বিক্রি করবার জন্য এই উচ্ছেদ।

[4-25 — 4-35 P.M.]

১৯৭৪ সালে কংগ্রেস বস্তি উচ্ছেদ করেছিল তখন সেখানকার লোকেরা একটা প্রতিরোধ কমিটি করে একটা মামলা করেছিল যে মামলা পরিচালনা করেছিলেন সি. পি. এম.-এর সদস্য শ্রী সোমনাথ চ্যাটার্জি। অথচ আজকে সেখান থেকে তারা উচ্ছেদ হয়ে যাচ্ছে। কিন্তু যারা মান্তি ম্যান কংগ্রেস আমলে যারা রেহাই পেত কংগ্রেসের সেই কানাইলাল সরকার এবং তাঁর আত্মীয় স্বজন তারা সকলেই রেহাই পেয়ে গেলেন। এই হচ্ছে আপনাদের বস্তি উচ্ছেদের নমুনা। তার পর কর্পোরেশনের অ্যাপয়েন্টমেন্ট সম্বন্ধে বলি। আপনারা কিছু ইররেগুলার অ্যাপয়েন্টমেন্ট দিলেন ক্যাজুয়াল রাইটার হিসাবে। এদের প্রধান কাজ হচ্ছে ক্লারিকাল জব। কিন্তু এদের এইজন্য নেওয়া হয় নি।

Recruitment regulation under Municipal Act.

অর্থাৎ রিক্রুটমেন্টে কতকগুলি ব্যবস্থা আছে যা আইন অনুযায়ী পালন করতে হবে। কিন্তু নিজেদের লোক নেবার জন্য তাকে অ্যাভয়েড করে ক্যাজুয়াল রাইটার নেওয়া হল যাতে পরবর্তী পর্যায়ে তাদের ক্লার্ক করে নেওয়া যায়। প্রমোশনের ব্যাপারেও নিজেদের লোকজনদের প্রমোশন দেওয়া হচ্ছে সেখানেও কোনও যুক্তি নেই। সেটাকে জাস্টিফাই করার জন্য কোথায়ও সিনিয়রিটি কোথায়ও এফিসিয়েন্সি দেখানো হচ্ছে। অর্থাৎ যে যুক্তির দ্বারা নিজেদের দলের লোককে নেওয়া যায় সেইটাই করা হচ্ছে। তার পর ইন্টারন্যাশনাল বিসনেস মেশিন সম্বন্ধে কিছু বলব। কংগ্রেসের সময় যখন আই. বি. এম. বসাতে চেয়েছিল তখন সি. পি. এম.-এর ইউনিয়ন এর বিরুদ্ধে আন্দোলন করেছিল। আজকে নিজেরাই সেই আই. বি. এম. বসিয়েছেন। এইভাবে ডবল স্ট্যান্ডাড চলছে। তৃতীয় কথা ফোর্স রিটায়ারমেন্ট সম্বন্ধে কিছু বলব। ইমারজেন্সির সময় যে ২৮ জনকে বাধ্যতামূলক ভাবে অবসর নিতে হয়েছিল তাদের আপনারা রিইনস্টেটমেন্ট করলেন। কিন্তু সেখানে ডিফারেন্সিয়াল ট্রিটমেন্ট করা হল। অর্থাৎ তাদের বকেয়া টাকা দিচ্ছেন না। কো-অর্ডিনেশন কমিটির অরবিন্দ বাবু থেকে আরম্ভ করে সকলকেই আপনারা ১৯৭০ সাল থেকে বকেয়া পয়সা দিয়ে দিয়েছেন কিন্তু এখানে আপনারা তা করলেন না। আশা করি আপনি এর উত্তর দেবেন। ইউনিয়নের ক্ষেত্রে আপনারা গণতন্ত্রের কথা বলেন অথচ এখানেও ডিফারেন্সিয়াল ট্রিটমেন্ট করছেন। অর্থাৎ আপনার পছন্দ অনুযায়ী ইউনিয়নের সঙ্গে আপনি আলোচনা করেন অন্যদের সঙ্গে আপনি করেন না। যেমন টেকনিক্যাল অ্যাসোসিয়েশনের সঙ্গে আপনি কোনও আলোচনাতেই বসেন না। তারপর আপনার গ্রান্ট ডিস্ট্রিবিউশনে নেচার কি রকম সেটা দেখুন। আপনি বলছেন আপনার দৃষ্টিভঙ্গি গ্রামমুখী। কিন্তু দেখা যাচ্ছে গ্রান্টের লায়ন শেয়ার চলে যাচ্ছে শহরের দিকে। ২৮ কোটি টাকার মধ্যে ৬ কোটি টাকা পাচ্ছে মিউনিসিপ্যালিটি ২২ কোটি টাকা সি. এম. ডি. এ. এবং কর্পোরেশনের জন্য রেখে দিয়েছেন। ফলে এখানেও একটা ইনইকোয়াল ডিস্ট্রিবিউশন থেকে যাচ্ছে। এই বলে

আমি শেষ করছি।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মিঃ স্পিকার স্যার, মাননীয় পৌর মন্ত্রী যে ব্যয় বরাদ্দ উপস্থিত করেছেন তাকে আমি সমর্থন করতে পারছি না কি কারণে সেটা আমি বলছি। আমি প্রথমে তাঁর কতকগুলি অগণতান্ত্রিক কাজের নমুনা তুলে ধরছি যা দেখে তিনি এই পক্ষে বসতেন তাহলেও তিনিও এই বাজেট সমর্থন করতেন না। বর্ধমান মিউনিসিপ্যালিটি একটা ইলেকটেড বডি। এর বিরুদ্ধে কোনও সিরিয়াস অ্যালিগেশন কোনও সিরিয়াস প্রাইমাফেসি কেস নেই। ১৯৭৭ সালে উনি আসার পর প্রথম কাজ করলেন সেই ইলেকটেড বডি ভেঙ্গে দিয়ে তাঁর মনোমতো নমিনেটেড বডি না তিনি অ্যাডমিনিস্ট্রেটার বসালেন এবং এটা নিয়ে হাইকোর্ট হয়েছে এবং অনারেবল হাইকোর্ট জর্জ বলেছেন স্ট্যাটাসকো মেনটেন। জানি না উনি এটার কি মানে করেছেন। কোর্ট থেকে আপনার এই অগণতান্ত্রিক কাজকে সমর্থন করেন নি। তাঁর আর একটা অগণতান্ত্রিক কাজ আমি দেখাচ্ছি। বালি মিউনিসিপ্যালিটিতেও নমিনেটেড বডি করে তাঁর নিজের দলের লোককে চেয়ারম্যান করলেন যিনি হচ্ছেন সি. পি. এম.-এর এম. এল. এ. শ্রী পতিতপাবন পাঠক। তাঁর একটি কাজের নমুনা বলি সেখানে হরিজনদের নাইট সয়েল বিভাগে যে সমস্ত ম্যাথর এবং ধাঙ্গড় কাজ করত তাদের উপর অত্যাচার আরম্ভ করে দিলেন। বাল্মিকি এই বালি মিউনিসিপ্যালিটির হরিজনদের একজন নেতা। তার দোষ সে সি. পি. এম.-এর অগণতান্ত্রিক কাজকে সমর্থন করতে পারেন না সেইজন্য তাকে সাসপেন্ড করা হল উইদাউট এনি চার্জশিট উইদাউট এনি প্রপার অ্যালিগেশন। তৃতীয় কাজের নমুনা হিসাবে ক্যালকাটা কর্পোরেশন সম্বন্ধে বলছি। এই সরকারে আসার পর তাঁরা ঘোষণা করেছিলেন সমস্ত বেকারদের চাকুরি দেবেন এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে। কিন্তু এই মন্ত্রী·মহাশয় বামফ্রন্ট সরকারের মধ্যে থেকে সরকারের নীতিকে পদদলিত করে নিজের মনোমতো দলের ১২শত লোককে অ্যাপয়েন্টমেন্ট দিলেন। আমি একজন গণতান্ত্রিক মানুষ হয়ে স্যার, কি করে এই অগণতান্ত্রিক মন্ত্রীর ব্যয় বরাদ্দকে সমর্থন করি।

[4-35 — 4-45 P.M.]

তাই আমি একে সমর্থন করতে পারছি না। মাননীয় মন্ত্রী মহাশয় অর্থ সঙ্কটের কথা বলেছেন। অর্থ সঙ্কটের কথা আমি যুক্তি সঙ্গত বলে তখনই মানতাম যদি এই পৌর মন্ত্রী বালি মিউনিসিপ্যালিটির চেয়ারম্যান যে ডিরেকশন দিয়েছেন — সেখান থেকে ডেপুটেশন পাবার পরে এত অর্থ সঙ্কটে সৌখিনতার জন্য বিলাসিতার জন্য এখনই তুমি এত টাকা খরচ করে কোনও অ্যাম্বাসাডার কার ক্রয় কর না, এই কথা বলতেন — কিন্তু উনি তা বলতে পারেন নি। অর্থ সঙ্কটের কথা বলা হচ্ছে অথচ চেয়ারম্যানের চলার জন্য অ্যাম্বাসাডার কার কিনতে এত টাকা খরচ করা হচ্ছে। অর্থ সঙ্কটে এই এক্সট্রা ফিন্যান্সিয়াল লায়াবিলিটি

নেবেন? উনি হয়ত এখুনি উত্তর দেবেন এক্সট্রা ফিন্যান্সিয়াল লায়াবিলিটি নিতে হয় নি। আপনি যে ১২০০ লোককে অ্যাপয়েন্টমেন্ট দিয়েছেন, এটা কি এক্সট্রা ফিন্যান্সিয়াল ইনভলভমেন্ট নয়? আমি নিজে অর্থনীতিবিদ নই, কিন্তু যতটুকু সৎ বুদ্ধি আছে তাতে এটুকু বলতে পারি এই ১২০০ লোককে নিতে গেলে এক্সট্রা ফিন্যান্সিয়াল লায়াবিলিটি নিতে হবে। তাহলে কি করে বুঝব অর্থ সঙ্কট? ক্যালকাটা কর্পোরেশনের ভিতরে যাবার সৌভাগ্য আমার হয় নি, কিন্তু অর্থ সঙ্কটের দোহাই দিয়ে কর্মচারিদের সুবিধা দেওয়া হচ্ছে না, হরিজন এমপ্লয়িদের সাসপেন্ড করা হচ্ছে, যখন শ্রমিকদের বাসস্থানের জন্য নূতন বাসস্থান ঠিক করা যাচ্ছে না তখন কয়েক জায়গায় নিজেদের মনোমতো দলীয় লোকদের বিশেষ বিশেষ লাক্সারি কোয়ার্টার্সে রাখার জন্য বিলাস বহুল, সৌখিন কোয়ার্টার করার পরিকল্পনা হয়েছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব আপনি এইগুলি থেকে বিরত থাকুন — আপনি যদি এইগুলি না জানেন তাহলে জানবার চেষ্টা করুন, আর জেনে যদি না জানার ভান করেন তাহলে আমি বলব আপনি অন্যায় করেছেন।

(**ভয়েস ঃ প্রশান্তকুমার শূর ঃ** আপনার যদি সাহস থাকে তো নাম করুন)

জবাব দেবার সময় আপনি এই বিষয়ে উত্তর দেবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন রামপুরহাট, সিউড়ি, বর্ধমান মিউনিসিপ্যালিটিতে অ্যাডমিনিস্ট্রেটার বসিয়েছেন — এই সব মিউনিসিপ্যালিটিগুলি থেকে আপনার কাছে একটা পিটিশন গেছে, ডেপুটেশন দেওয়া হয়েছে। আপনি হয়ত বলবেন কোনও অভিযোগ পাই নি। আপনি ধীর স্থির ভাবে চিন্তা করুন — এই অভিযোগগুলি ন্যায় সঙ্গত। আপনি বিচার বিবেচনা করলেন না, অ্যাডমিনিস্ট্রেটারের কথামতো, আপনাদের মনোমতো বেছে বেছে কয়েকটি বাড়ির ভ্যালুয়েশন বাড়িয়ে দিচ্ছেন। অ্যাডমিনিস্ট্রেটারদেরও চাকরির ভয় আছে, ট্রান্সফার হবার ভয় আছে, তাই দলবাজি করার জন্য বেছে বেছে কয়েকটি বাড়ির ভ্যালুয়েশন বাড়িয়ে দেওয়া হচ্ছে। এই ভ্যালুয়েশন বাড়ার ফলে কি হবে? অটোমেটিক্যালি ট্যাক্স বাড়িয়ে দেবার চেষ্টা হচ্ছে — আমরা মনে করছি এই ভাবে ভ্যালুয়েশন বাড়িয়ে ট্যাক্স বাড়িয়ে দেওয়া হচ্ছে। আমরা কার কাছে অ্যাপিল করব? আপনি অ্যাডমিনিস্ট্রেটারের কাছে অ্যাপিল করতে বলেছেন। যিনি ভ্যালুয়েশন বাড়াচ্ছেন, মধ্যবিত্ত, নিম্ন মধ্যবিত্তদের উপর ট্যাক্স চাপানোর টর্চার শুরু করছেন তার কাছে অ্যাপিল করার জন্য বলেছেন। স্যার, অ্যাডমিনিস্ট্রেটর যদি অ্যাপিলেট অথারিটি হয়, রিভিউ অথরিটি হয় তাহলে তার কাছ থেকে ন্যায় বিচার পাওয়া যাবে না। তাই আমি একটি রিভিউ অথরিটি, অ্যাপিলেট অথরিটি করার জন্য চিন্তা করতে অনুরোধ করছি। কেন ট্যাক্স বাড়াবেন? মিউনিসিপ্যালিটিতে কোনও গঠনমূলক কাজ হয়েছে? আপনারা কি করছেন? যে সমস্ত রাস্তাগুলি ভেঙ্গে গেছে সেগুলি আপনাদের চোখে পড়ে? রামপুরহাট মিউনিসিপ্যালিটি, সিউড়ি মিউনিসিপ্যালিটিতে ওয়াটার সাপ্লাই আগে যাও বা নর্মাল ছিল — কংগ্রেস আমলে যদিও বা নর্মাল ছিল এখন টেল এন্ড বাড়িতে জল পৌঁছায় না, রাত্রি ১২ টার সময়ও

পৌঁছায় না। শুধু তাই নয়, সিউড়ি ওয়াটার অগমেন্টেশন স্কীম এটা পূর্বতন কংগ্রেস সরকারের, তারা এটা স্যাংশন করে দিয়ে গেছে — আপনি এটা জানেন না? এটা শুনে আমরা খুব দুঃখ পেলাম। ওয়াটার সাপ্লাই-এর এত স্কেয়ার্সিটি সেটার সমাধান করতে পারছেন না। আলিমুদ্দিন স্ট্রিট করে করে ক্যালকাটা কর্পোরেশন একেবারে শেষ হয়ে যাচ্ছে। আপনি মিউনিসিপ্যালিটিগুলি ঘুরে ঘুরে দেখার চেষ্টা করুন। মিউনিসিপ্যালিটিগুলি যে ওয়াটার স্কেয়ার্সিটির মধ্যে রয়েছে সেটা দেখার চেষ্টা করুন, স্ট্রিট লাইট যে নষ্ট হয়ে গেছে, বাল্ব নেই, এগুলি দেখার চেষ্টা করুন। অনেক জায়গাতে বাল্ব নেই, পিটিশন দিয়ে জানানো হয়েছে, মাসের পর মাস পড়ে আছে কিছু হয় নি। মাসের পর মাস স্ট্রিট লাইট নেই, বাল্ব নেই অ্যাডমিনিস্ট্রেটারকে জানানো হয়েছে, মিনিস্টারের কাছে চিঠি পাঠানো হয়েছে, কিন্তু মিউনিসিপ্যালিটির লোক বলে এতটুকু সময় পাওয়া যাচ্ছে না, এইগুলি ব্যবস্থা করার কোনও রকম চেষ্টা হচ্ছে না। ওয়াটার সাপ্লাই নেই, পাওয়ার নেই। ২৪ ঘন্টার মধ্যে দু-এক ঘন্টা যদিও বা পাওয়ার থাকে তার মধ্যে আবার অনেক ইন্টেরিয়র কর্ণার আছে যেখানে কোনও রকম স্ট্রিট লাইট থাকে না, ওয়াটার সাপ্লাই থাকে না। ৯/১২/১৪ নং ওয়ার্ডের বিভিন্ন জায়গায় এইগুলি দেখা দিয়েছে। এই ব্যাপারে আমরা বিভিন্ন পুলে চিঠি পত্র দিয়েছি থ্রু অ্যাডমিনিস্ট্রেটর, কিন্তু সেগুলির কোনও ব্যবস্থা হচ্ছে না।

তাহলে যেখানে ওয়াটার সাপ্লাই-এ এত গাফিলতি, যেখানে রাস্তা সংস্কারের ব্যাপারে কোনও চিন্তা নেই সেখানে মানুষের উপর আপনি ট্যাক্স বাড়াবেন আর মানুষ সেটা সহ্য করবেন সেটা হয় না, মানুষ সেটা সহ্য করবেন না। তারপর মিউনিসিপ্যালিটির ব্যাপারে আসুন। মিউনিসিপ্যালিটিগুলির ব্যাপারে আপনি কিছুই করছেন না, মিউনিসিপ্যালিটিগুলিতে যাবার সময় পর্যন্ত আপনার নেই। আপনি কলকাতার বুকে বসে আছেন। এখন কলকাতার ব্যাপারেই বা কি করছেন? আপনার গুণ কীর্তনের কথা কিছু বলি। হয়ত বলবেন অন্য ডিপার্টমেন্টের ব্যাপার, অন্য সময় আসবে কিন্তু আমরা দেখছি, আজকে কলকাতাকে আপনি ধোঁয়ায় ভরিয়ে দিচ্ছেন। আপনি আসার পর আমি এক্সপার্টদের সঙ্গে কথা বলেছি। প্রোপোরশনেটলি তারা বলেছেন, এই ডিপার্টমেন্টের গাফিলতির জন্য এই কলকাতা শহর স্মোকে একদম ভরে যাচ্ছে। সেখানে আগে সমস্ত কলকাতায় যা স্মোক হত এখন তার দ্বিগুণ হয়ে গিয়েছে। আপনি হাসছেন, কিন্তু আমি আপনাকে বলব, আপনার কোনও চিন্তা নেই, পরিকল্পনা নেই। তারপর মাননীয় মন্ত্রী মহাশয় কলকাতাকে পরিচ্ছন্ন করার কথা বলেছেন। আমি তাঁকে বলব, কলকাতাকে পরিচ্ছন্ন করার কাজ তো অনেক লাঘব করে দিয়েছে সি. এম. ডি. এ. এবং পাতাল রেল। আজ কলকাতা কর্পোরেশনের এক্তিয়ারে দুই/তৃতীয়াংশ রাস্তা হয় সি. এম. ডি. এ. না হয় পাতাল রেল খুঁড়ে রেখেছে আর এক চতুর্থাংশ রাস্তা আপনার জন্য পড়ে আছে, সে রাস্তা পরিষ্কার করতেও আপনি হিমসিম খেয়ে যাচ্ছেন। আপনি চিন্তা করে দেখুন, আপনি সদস্যদের কি রকম ভুল বোঝাচ্ছেন। আজকে পাতাল রেল এবং সি. এম. ডি. এ. কলকাতার রাস্তাগুলি এই অবস্থা করা সত্ত্বেও আপনি রাস্তা পরিষ্কার

করতে পারছেন না। আপনি রাস্তা পরিষ্কার বলতে কি বোঝেন? আপনি অত্যন্ত পরিষ্কার রাজনীতি করেন, আপনি অনেক জায়গায় রাস্তা পরিষ্কার বলতে যা বোঝেন সেটা হচ্ছে, যেমন ধরুন কসবা থেকে কংগ্রেসি মানুষদের তাড়িয়ে দেওয়া — তার নাম রাস্তা পরিষ্কার, টালিগঞ্জ থেকে কংগ্রেসি মানুষদের সরিয়ে দেওয়া — তার নাম রাস্তা পরিষ্কার কিম্বা চেতলা থেকে কংগ্রেসি মানুষদের সরিয়ে দেওয়া তার নাম হচ্ছে রাস্তা পরিষ্কার। কিন্তু আমি বলব, এটা রাস্তা পরিষ্কার নয়। আজকে আপনি ফ্রি স্কুল স্ট্রিটে যান, দেখবেন সেখানকার মানুষ সেই রাস্তা দিয়ে যাতায়াত করতে পারে না। সেখানে রাস্তায় জঞ্জাল মাসের পর মাস পড়ে আছে। আপনি কাগজে ফলাও করে বলছেন যে রাস্তার জঞ্জাল পরিষ্কার হচ্ছে কিন্তু আপনি আমার সঙ্গে কালকেই চলুন আমি দেখিয়ে দেব কি অবস্থা চলছে। সেখানে মাত্র এক চতুর্থাংশ রাস্তাও আপনি পরিষ্কার করতে পারছেন না। মাননীয় স্পিকার মহাশয়, তাই আমি বলছি, মাননীয় মন্ত্রী মহাশয় অগণতান্ত্রিক কাজ করছেন এবং পশ্চিম বাংলার মিউনিসিপ্যাল এলাকার মানুষদের জন্য তিনি কোনও চিন্তা করছেন না। তা ছাড়া কলকাতা কর্পোরেশনে থেকে তিনি, রাজনীতি এবং দলনীতি ছাড়া কোনও পরিষ্কার কাজ করার চেষ্টা করছেন না। সেখানে শ্রমিকদের জন্য বসত স্থাপনের কোনও চিন্তাও তিনি করছেন না। এই যেখানে অবস্থা সেখানে সেই মন্ত্রীর ব্যয় বরাদ্দ ২৮ কোটি টাকা থেকে ৮ কোটি টাকাতে রূপান্তরিত করা উচিত, তা না হলে অর্থের অপব্যয় হবে। তারপর স্যার, ফায়ার প্রটেকশনের কথা আমি আর বলছি না, অন্যান্য বন্ধুরা বলে গেছেন, আমি শুধু বলছি, এদের কাজ আগুন জ্বালানো, আগুন নেভানোর পরিকল্পনা এদের নেই। যাদের নীতি শুধু আগুন জ্বালানো তারা আগুন নেভাবেন কি করে? আমি স্যার, এই কথা বলে যে দুটি অ্যামেন্ডমেন্ট এনেছি সেগুলি মুভ করছি।

To discuss about growing indiscipline in Calcutta Corporation and to discuss about the failure of Government in maintaining discipline and encourage healthy trade union activities in the Calcutta Corporation.

আমি এই দুটি অ্যামেন্ডমেন্ট মুভ করে আমার বক্তব্য শেষ করছি। জয় হিন্দ। বন্দেমাতরম।

**শ্রী নারায়ণ মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পৌর মন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন তা আপনার মাধ্যমে সমর্থন করে দু/একটি কথা বলছি। স্যার, এতক্ষণ ধরে পর পর দুজন বিরোধী দলের মাননীয় সদস্য যে বললেন বাজেটের উপর তাতে আমাদের এই ধারণাই হয়েছে যে তাঁরা এই বাজেটকে প্রকারান্তরে সমর্থন করেছেন। এই বাজেটের যে মূল কথা সেগুলির সমালোচনা না করে, সেই দিকে না গিয়ে মাননীয় সুনীতি বাবু বললেন কোন ওয়ার্ডে কোন নাম্বারের পোস্টে বাল্ব নেই, কোনও জায়গায় অ্যাডমিনিস্ট্রেটার বসানো হয়েছে দুর্নীতির জন্য ইত্যাদি ইত্যাদি।

[4-45 — 4-55 P.M.]

কিন্তু বাজেটে এই সব কথা বলা হয়েছে, হয়ত উনি দেখেন নি ভাল করে সেই জন্য

নানা কথা বলে ঢাকবার চেষ্টা করছেন। আর দেবপ্রসাদ বাবু যা বললেন তার মধ্যে বাজেটের মধ্য বলা কথাগুলো সম্বন্ধে কিছু নেই। কিন্তু যাঁরা জানেন, মিউনিসিপ্যালিটি সম্পর্কে যাদের চেতনা আছে, ধারণা আছে, তারা এটা বুঝতে পারছেন যে আগে ৪ বছরে এক একটা পৌর সভায় যে কাজ হয় নি, গত ১ বছরে তার থেকে অনেক বেশি কাজ হয়েছে। রাস্তাঘাট বলুন, নর্দমা বলুন, — ঐ হরিজনদের কথা যিনি বললেন, হরিজনদের জন্য যে ঘর তৈরি হয়েছে বিভিন্ন মিউনিসিপ্যালিটিতে গত ১।। বছরের মধ্যে, উনারা জানেন কি না জানি না, গিয়ে দেখে আসবেন, সেই হরিজনরা বলছে, এমনটি আমরা কখনও দেখি নি। এমন কি ওঁদের কংগ্রেস দলের একজন কমিশনার, তিনি ২০/২৫ বছর ধরে আছেন, তিনি বলছেন, বামফ্রন্ট সরকার তথা পৌর মন্ত্রী যে টাকা বিভিন্ন মিউনিসিপ্যালিটির উন্নয়নের জন্য দিচ্ছেন, আমি এই রকম কখনও জীবনে দেখি নি। আমি আরও একটা কথা বলতে পারি, শুধু কংগ্রেসের লোক নয়, রাস্তাঘাটে, ট্রামে, বাসে, আমরা দেখি — ওঁরা অবশ্য অন্য সমালোচনা করছেন, কিন্তু আমরা দেখছি অনেক রাস্তাঘাটের সংস্কার হচ্ছে, পরিষ্কার পরিচ্ছন্ন হচ্ছে, শহরে একটা উন্নয়ন হচ্ছে, এই ব্যাপারে কিন্তু অতি বড় শত্রুও স্বীকার করতে বাধ্য হচ্ছেন। আমি এই বাজেট এই জন্য সমর্থন করি। প্রথমত বাজেটটা অত্যন্ত বাস্তব, অলীক স্বপ্ন এর মধ্যে নেই, বড় বড় কথা নেই, প্রকৃত সমস্যার প্রকৃত চিত্র এই বাজেটের মধ্যে তুলে ধরা হয়েছে। যেমন কতকগুলো সমস্যার কথা তুলে ধরা হয়েছে। মিউনিসিপ্যালিটিগুলোর নির্বাচন পিছিয়ে দেওয়া হয়েছে, ওঁরা খবর রাখেন কি না জানি না, সেখানে একটা বিরাট অসুবিধা রয়েছে, যেমন কোনও ওয়ার্ডে একজন প্রতিনিধি ৩।। হাজার ভোটারের ভোটে নির্বাচিত হচ্ছেন, আবার কোনও ওয়ার্ডে ১৫০০ ভোটারের ভোটে একজন প্রার্থী নির্বাচিত হচ্ছে। এই অবস্থার মধ্যে তাড়াহুড়ো করে ভোট করে এই অসামঞ্জস্য রাখা ভাল, না, কয়েক মাস পিছিয়ে দিয়ে সামঞ্জস্য বিধান করে ভোট করা ভাল। এই ক্ষেত্রে ১৮ বছর বয়স হলে ভোটাধিকার প্রয়োগ করতে পারবে, এই নীতি কম গুরুত্বপূর্ণ নয়। এই অধিকার দান করা হচ্ছে, এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ। আমি মনে করি ডিলিমিটেশনের কথা যেটা এখানে বলা হয়েছে, এটা নিশ্চয়ই গুরুত্বপূর্ণ। অ্যাসেসমেন্টের কথা বলেছেন পৌর মন্ত্রী, আমি যে মিউনিসিপ্যালিটির এলাকার কথা বলছি, সেখানকার যে অ্যাসেসমেন্ট, যে ভ্যালুয়েশন অব ল্যান্ড বিল্ডিংস, তা ঠিক হয় না। বড় বড় বাড়ির ট্যাক্স যত, ছোট বাড়িরও ট্যাক্স তত, কোনও পার্থক্য নেই। বড় বাড়ির ট্যাক্স কম, ছোট বাড়ির ট্যাক্স বেশি। সেইজন্য মন্ত্রী মহাশয় যেটা বলেছেন তাঁর বাজেটে, যে সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ড সেট আপ করা দরকার। তিনি আরও কতকগুলো কথা বলেছেন বাজেটের মধ্যে, আরও গণতন্ত্রীকরণ করা দরকার। পঞ্চায়েতের মধ্যে যে অধিকারগুলো দেওয়া হয়েছে, মিউনিসিপ্যালিটিগুলোর মধ্যে সেই রকম অধিকার দেওয়া নেই, সেই পুরানো আইন চলছে। সুতরাং এই আইনের সংশোধন দরকার। আরও বেশি ক্ষমতা দেওয়া দরকার, গণতন্ত্রীকরণ দরকার, সেই ইঙ্গিত তিনি দিয়েছেন। এই ক্ষেত্রে ওঁদের বলার কিছু নেই, কারণ এই সব তো তাঁরা দেখেন নি। স্বাধীনতার পর থেকে আমাদের পশ্চিমবঙ্গের মিউনিসিপ্যালিটিগুলোর কি অবস্থা ছিল? আমাদের এখানে মিউনিসিপ্যালিটিগুলোতে একমাত্র

প্রপার্টি ট্যাক্স, সম্পত্তি কর ছাড়া আর কিছু ছিল না, কিছু পেশা কর ছিল, সেটা খুব কম ছিল, এই ছিল একমাত্র আয়ের পথ।

এটাই তাদের একমাত্র আয়ের পথ। আমি ১৫/১৬ বছর ধরে দেখে আসছি সরকার থেকে পাওয়া যায় মোটর ভেইকেলসের টাকা আর ডেভেলপমেন্টের জন্য কিছু টাকা। আর গত ২ বছর ধরে চুঙ্গী কর বাবদ কিছু টাকা পাওয়া যাচ্ছে। এ ছাড়া আর কিছু দেখছি না। যেখানে ৪২ মাইল রাস্তা রয়েছে সেখানে সেই রাস্তার ১/৪ অংশও মেন্টেনেন্স হয় না, সব রাস্তা তো দূরের কথা। কিন্তু গত দেড় বছরে যে টাকা মিউনিসিপ্যালিটিগুলিতে খরচ করা হয়েছে সেই পরিমাণ টাকা তার আগে তিন বছর ধরেও খরচ করা হয় নি। সুতরাং আজকে এগুলি দেখতে হবে। গত দেড় বছর ধরে পৌর এলাকাগুলিতে যে সমস্ত রাস্তাঘাট হয়েছে, ড্রেন হয়েছে, যে সমস্ত সুইপারদের কোয়ার্টার হয়েছে, হরিজনদের ঘর হয়েছে, সেটা সত্যিই উল্লেখ করার মতো। এসবের জন্য বিভিন্ন মিউনিসিপ্যালিটি প্রচুর টাকা খরচ করেছে এবং তারা বলছে এত টাকা আমরা খরচ করব কি করে? আজকে আমরা দেখছি অনেক জায়গায় ইঞ্জিনিয়ার নেই, প্ল্যান ঠিকমতো হচ্ছে না। এই সব নানা রকম বাধা রয়েছে। কিন্তু তারা এই বিভাগ থেকে বা সরকারের কাছ থেকে অনেক বেশি টাকা গত দেড় বছরে পেয়েছে। ওঁরা এসব খবর রাখেন না, এগুলির খবর নিতে হবে। তবে অন্য রাজ্যের তুলনায় পশ্চিম বাংলার মিউনিসিপ্যালিটিগুলির রেভিনিউ খুবই কম, এটা আমরা বিভিন্ন রাজ্যের স্ট্যাটিস্টিক্স নিয়ে দেখেছি। এর ফলে পশ্চিম বাংলার এক্সপেন্ডিচারও কম। তাই আমি বলব শুধু সবকারি সাহায্য বা অনুদান দিয়ে বা লোন দিয়ে সমস্যার সমাধান হবে না। তাই আমি মাননীয় মন্ত্রী মহাশয় বাজেটকে সমর্থন করে মাননীয় মন্ত্রী বাজেটের মধ্যে যে অঙ্কগুলি দিয়েছেন সেই অঙ্কগুলিকে ভিত্তি করে আমার কতগুলি ব্যক্তিগত অভিমত মন্ত্রী মহাশয়ের কাছে উপস্থিত করছি। আমরা দেখেছি বন্যার সময় ক্ষতিগ্রস্ত এলাকায় ঘর বাড়ি করার জন্য যে টাকা দেওয়া হয়েছে সেই টাকা দিয়ে হয়ত যে পরিমাণ ক্ষতি হয়েছে তা পূরণ করা সম্ভব হয় নি, তবুও ঐ সমস্ত বিধ্বস্ত ঘর বাড়িগুলির কিছু কিছু সংস্কার হয়েছে। এটা আমাদের মনে রাখতে হবে। একজন মাননীয় সদস্য ক্লিনার ক্যালকাটা ক্যাম্পেন নিয়ে কয়েকটা কথা বললেন। এর দ্বারা যে রাতারাতি কলকাতার রাস্তা ঝক-ঝকে তক-তকে হয়ে যাবে তা নয়, কিন্তু এই প্রোগ্রামের দ্বারা রাস্তা জুড়ে যে সব দোকান হয়েছিল, ফুটপাথে যেসব দোকান হয়েছিল সেগুলি তুলে দিয়ে অনেক পরিষ্কার করা হয়েছে রাস্তাকে এবং এর ফল খুব ভাল হয়েছে। এই কাজ দেখে অন্যান্য পৌর সভাগুলিও অনুপ্রাণিত হচ্ছে।

আমরা জানি আমাদের পৌর সভা এবং আশপাশের পৌর সভাগুলি ক্যাম্পেন শুরু করে দিয়েছে এবং সপ্তাহের এক দিন, ছুটির দিন অর্থাৎ রবিবার শুধু কমিশনার এবং কর্মচারিরা নয় বিভিন্ন নাগরিকদের নিয়ে, ২০০/২৫০ লোক নিয়ে পরিষ্কার পরিচ্ছন্নতার কাজ হচ্ছে। সুতরাং এর ফল খুব ভাল হয়েছে। এরপর আমি আমার কতগুলি সাজেশন রাখছি।

১৯৩২ সালের মিউনিসিপ্যালিটি আইন এখনও আমাদের এখানে চলছে এবং আমরা জানি আজকে মিউনিসিপ্যালিটিগুলির পঞ্চায়েতের চেয়েও কম ক্ষমতা আছে। সুতরাং কিছু কিছু ক্ষমতা বাড়ানো দরকার। সব চেয়ে বড় কথা পৌরসভাগুলি আজকে সরকারের কাছ থেকে টাকা পাচ্ছে বটে, কিন্তু বিভিন্ন পৌরসভাতে আমরা দেখছি সেই টাকা দিয়ে কাজ করার জন্য ইঞ্জিনিয়ার নেই। কোথাও হয়ত একজন সাব অ্যাসিস্টেন্ট ইঞ্জিনিয়ার আছে, অর্থাৎ ওভারসিয়ার আছে। কিন্তু ইঞ্জিনিয়ার না থাকার ফলে প্ল্যানিং ইত্যাদির কাজে খুবই অসুবিধা হচ্ছে। সেই জন্য সি. এম. ডি. এ.-র মাধ্যমে তাদের যে ইঞ্জিনিয়ারিং সেল আছে তাদের সেই সেলের কিছু কিছু আঞ্চলিক শাখা করা দরকার যাতে অল্প সময়ের মধ্যে মিউনিসিপ্যালিটিগুলিকে তারা সাহায্য করতে পারে প্ল্যানিং ইত্যাদি বিভিন্ন ব্যাপারে। আর একটা কথা হচ্ছে বিভিন্ন মিউনিসিপ্যালিটিগুলিতে রিফিউজি কলোনি আছে, কিন্তু সেই কলোনিগুলির কোনও ডেভেলপমেন্ট হয় নি। এগুলি অবশ্য সরকারের আলাদা বিভাগের আওতায় আছে। যদি এগুলিকে পৌর সভাগুলির হাতে হ্যান্ড ওভার করা হয় তাহলে এই সব কলোনিগুলির উন্নয়নমূলক কাজ পৌরসভা করতে পারে। সুতরাং এগুলিকে পৌরসভার হাতে হ্যান্ড ওভার করা দরকার।

[4-55 — 5-05 P.M.]

আর একটি কথা বলছি — এটা অবশ্য বিতর্কমূলক—এটা ভেবে দেখবেন মাননীয় পৌর মন্ত্রী মহাশয়, সেটা হচ্ছে এই যে, মিউনিসিপ্যালিটির ক্যাবিনেটে বর্তমানে যে আইন আছে — ১৯৩২ সালের আইন — এর দ্বারা মিউনিসিপ্যালিটির চেয়ারম্যানের হাতে সম্পূর্ণ ক্ষমতা কেন্দ্রীভূত হয়ে আছে। যদিও ভাইস-চেয়ারম্যানের হাতে কিছু ক্ষমতা আছে কিন্তু সম্পূর্ণ ক্ষমতা চেয়ারম্যানের হাতে। কিন্তু আমার কথা হচ্ছে এই যে ৩ থেকে ৪ জন কিম্বা ৫ জন নিয়ে এই যে ক্যাবিনেট করলেন এদের হাতে যদি কিছু একজিকিউটিভ প্রাওয়ার থাকে তাহলে আমার মনে হয় খুব ভাল হয়। এটা আপনি ভেবে দেখবেন। আর একটি কথা বলতে চাই, রুর‍্যাল টাইপ আরবান এলাকা বা যে সমস্ত শিল্পাঞ্চল এলাকা আছে সেখানে পানীয় জলের একটা মস্ত বড় সমস্যা। এই সমস্যাগুলি সমাধান হচ্ছে না। এই সমস্যার সমাধান করতে গেলে লক্ষ লক্ষ টাকার দরকার কিন্তু এত টাকা মিউনিসিপ্যালিটির নেই। এইদিক দিয়ে আমাদের একটু বেশি তৎপর হওয়া দরকার আছে বলে মনে করি।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পৌর মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবি এই সভায় পেশ করেছেন তা আমি সমর্থন করছি এবং সর্ব প্রথম অন্য কোনও বিষয় বলবার আগে মাননীয় পৌর মন্ত্রীকে আমি অভিনন্দন জানাচ্ছি। আমাদের বামফ্রন্ট সরকার ক্ষমতাসীন হওয়ার পরে পশ্চিম বাংলায় একদিকে যেমন গ্রামাঞ্চলে নূতন ধরনের একটা কর্মযোগ্য চলছে ঠিক তার পাশাপাশি শহরাঞ্চলের পৌর এলাকাগুলিতেও আর এক ধরনের জীবনের স্পন্দন লক্ষ্য করছি। যারা এই বামফ্রন্ট সরকারের নির্দয় সমালোচক

বিরোধী পক্ষ আছেন, বাইরে আছেন বা যেসব সংবাদপত্রগুলি যারা বামফ্রন্ট সরকারের সমালোচনার কোনও ক্ষেত্র পেলেই তার সুযোগ ছাড়েন না তাদেরকে আমরা দেখছি পশ্চিম বাংলার এই বামফ্রন্ট সরকারকে এবং এই মন্ত্রীর উদ্দেশ্যে অনেক প্রশংসা করছেন। জনগণের ধন্যবাদের অনেক কথা সেইসব সংবাদপত্রগুলিতে আমরা পড়ছি। সুতরাং এটা ব্যক্তিগত ভাবে মাননীয় মন্ত্রী শ্রী প্রশান্তকুমার শূরের অভিনন্দন নয় — বাংলা দেশের এই বামফ্রন্ট সরকার একটা পরিবর্তন করে একটা সুস্থ নাগরিক জীবন যে কামনা করেছিলেন তার প্রতিনিধি হিসাবে আমাদের এই মন্ত্রী মহাশয় সেই শুভেচ্ছা এবং ধন্যবাদ লাভ করেছেন। আজকে শহরাঞ্চলের যে বাস্তব চিত্র এবং নগর উন্নয়নের যে দায়িত্ব হাতে নিয়েছেন তার অনেকগুলি কথা তিনি তাঁর বাজেট বক্তৃতায় তুলে ধরেছেন। তিনি তুলে ধরেছেন তাঁর ব্যক্তিগত অভিজ্ঞতার মধ্য দিয়ে এবং সামগ্রিক অভিজ্ঞতার মধ্য দিয়ে। বিরোধী পক্ষের মাননীয় সদস্যদের সকলের বক্তব্য শোনার সৌভাগ্য আমার হয় নি কিন্তু সুনীতি বাবুর বক্তৃতা একটু শোনবার চেষ্টা করেছিলাম। যে আদর্শ, লক্ষ্য এবং নীতি নিয়ে এই বামফ্রন্ট সরকার এসেছে — আমাদের মূল লক্ষ্যের সঙ্গে মিলিয়ে যদি আমাদের বর্তমান কার্যকলাপকে কেউ যদি বিচার করতে চান তাহলে নিশ্চয়ই কেউ কেউ খুশি হবেন না। আমরা বাস্তববাদী, পরিস্থিতির প্রয়োজনে সিদ্ধান্ত গ্রহণ করতে আমরা সক্ষম। আজকে পশ্চিম বাংলার পৌর এলাকাগুলির যে বাস্তব চিত্র সেই চিত্র তুলে ধরা হয়েছে। আজকে বাজেট বিবৃতিতে বলা হয়েছে যে আমাদের যে প্রবলেম সেটা হচ্ছে প্রবলেম অফ গ্রোথ। আজকে নগর উন্নয়নের যে দায়িত্ব সরকার নিয়েছেন তা আইনের যে সমস্ত বেড়াজাল রয়েছে সেই আইনের বেড়াজালে আবদ্ধ হয়ে যাচ্ছে।

যদিও বি. এম. অ্যাক্টে প্রভিশন আছে যে নাগরিক উন্নয়নের জন্য, ভায়েবল ইকনমিক ইউনিটস হিসাবে পৌরসভাকে গড়বার জন্য শহরের পাশাপাশি এলাকায় যেখানে ইন্ডাস্ট্রিয়াল এস্টেটসে মানুষ বাস করে যেখান থেকে ভাল আয় হতে পারে সরকার সেই সমস্ত এলাকাকে অন্তর্ভুক্ত করতে পারেন। দেখা যাচ্ছে আমাদের দেশে আইন ব্যবস্থা, বিচার ব্যবস্থা এখনও পুঁজিপতি শ্রেণীর স্বার্থে পরিচালিত, তার ফলে সরকারের শুভ ইচ্ছা বাধাপ্রাপ্ত হয়। বিরোধী পক্ষের মাননীয় সদস্য সুনীতি বাবু অনেক কথা বললেন, তিনি যখন মন্ত্রী ছিলেন, সংক্ষিপ্ত সময় হলেও তাঁর হাতে দপ্তর ছিল না, তিনি জানেন কি হিন্দুস্থান মোটর কারখানা যদি মিউসিসিপ্যালিটি এলাকার মধ্যে আসে তাহলে তাকে কোয়াটারলি ১ লক্ষ টাকা মিনিমাম ট্যাক্স দিতে হবে এইজন্য পাঁচ বছর ধরে আপনাদের যখন সরকার ছিল আপনারা হাইকোর্টে এসে সেই মামলাকে চাপা দিয়ে রেখেছিলেন? আমাদের বামফ্রন্ট সরকার এসে আমাদের মন্ত্রী মহাশয়ের প্রত্যক্ষ হস্তক্ষেপের ফলে সেই মামলায় বিড়লা কর্তৃপক্ষ পরাজিত হয়েছে সুপ্রীম কোর্ট পর্যন্ত। আমি প্রশ্ন করেছিলাম আগের কমিশনারকে যে এই ব্যাপারে আপনারা বি. এম. অ্যাক্টে অ্যাকশন নেন নি কেন? তখন বললেন অর্থনৈতিক কারণে এটা তো আপনি জানেন, আগের সরকারের নীতি আর আপনাদের সরকারের নীতির মধ্যে অনেক পার্থক্য আছে,

আমাদের কাজ হচ্ছে পৌরসভার কাজকে রূপায়ণ করা। এই কথা তিনি উল্লেখ না করে বালি মিউনিসিপ্যালিটির কথা বললেন। বালি মিউনিসিপ্যালিটি সম্পর্কে তাঁর কিছু বিশেষ খবরাখবর আছে আমি জানি, কারণ, তাঁর ওখানে বিশেষ যোগাযোগ আছে। কিন্তু দুঃখের বিষয় যে তিনি আসল খবর জানেন না। যে বাড়ির সঙ্গে আপনার সম্পর্ক সেই বাড়ির মানুষ দু' হাত তুলে বালি পৌরসভার কাজকে আশীর্বাদ জানিয়েছে। আমার বাড়ি পাশেই উত্তরপাড়ায়, আমি জানি এবং সেখানকার মানুষ সেকথা বলবে যে বালি পৌরসভা সেই পচা নর্দমা, জঘন্য রাস্তাঘাট সমস্ত কিছুর চেহারা পাল্টে দিয়েছে। একটা অ্যাম্বাসাডর গাড়ি এল তার জন্য এত বুকে ব্যথার কোনও কারণ নেই, আসল ঘটনা ভাল করে খোঁজ নিয়ে দেখা উচিত ছিল। তারপর বর্ধমান মিউনিসিপ্যালিটির কথা উঠেছে। একটু লজ্জা হওয়া উচিত ছিল, দুঃখ হওয়া উচিত ছিল শিবশঙ্কর চৌধুরি স্মৃতিপুতঃ যে বর্ধমান মিউনিসিপ্যালিটি, ভবতোষ রায় স্মৃতিপুতঃ যে বর্ধমান মিউনিসিপ্যালিটিকেই বর্ধমান মিউনিসিপ্যালিটিতে ১৯৭২ সালের নির্বাচনে কারচুপির মহড়া হয়েছিল। এই কথা স্বীকার করতে যারা সাহস পায় না তাদের মুখে নিশ্চয় এইসব কথা শোভা পায়। এমন অনেক পৌর সভা আছে যেখানে দিনের পর দিন নির্বাচন ঠেকিয়ে রাখা হয়েছে। আগের আমলে একবার নোটিফিকেশন হয়েছে নির্বাচনের, পরবর্তী কালে আর একটা অর্ডার যায় নির্বাচন স্থগিত রাখ। এইভাবে কাটিয়ে দেওয়া হয়েছে ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সালের জুন মাস পর্যন্ত। আমাদের দেরি হয়ে গেছে, বন্যা না হলে আমার ধারণা আমাদের পৌর এলাকার নির্বাচন এতদিনে হয়ে যেত। মাননীয় মন্ত্রী মহাশয় উল্লেখ করেছেন, আমি তাঁকে অনুরোধ করব যে বি. এম. অ্যাক্টের সংশোধন নিশ্চয়ই প্রয়োজন, কিন্তু তারজন্য অপেক্ষা না করে যেমন গ্রামাঞ্চলে পঞ্চায়েত নির্বাচন করে আমাদের সুবিধা হয়েছে, সরকার অনেকটা নিশ্চিন্ত হয়েছেন, গ্রামাঞ্চলে তারা নিজেরা দায়িত্ব গ্রহণ করে নূতন কর্মযজ্ঞ নিজেদের নিয়োজিত করেছেন, তেমনি কলকাতা কর্পোরেশন, সমস্ত পৌর এলাকায় নির্বাচন আর বিলম্বিত হওয়া উচিত নয়, যে আইন আছে সেই আইনের মধ্য দিয়ে নির্বাচন করে ফেলা উচিত। ১৮ বছর বয়স পর্যন্ত ভোটাধিকারের যে আইন হয়েছে এখনও সেই ভোটার লিস্ট ইনকমপ্লিট কোনও কোনও জায়গায় মাননীয় বন্ধুরা বলেছেন ডেলিমিটেশনের প্রবলেম, সেগুলি রয়ে গেছে।

[5-05 — 5-15 P.M.]

এগুলি নিয়ে আর দেরি করা উচিত নয়। আমি অনুরোধ করছি তাড়াতাড়ি নির্বাচনের কাজ সমাধা করা যায় তার ব্যবস্থা করুন, কারণ এর সঙ্গে পৌর এলাকার উন্নয়নের সমস্যা রয়েছে। আমি জানি সি. এম. ডি. এ.-কে বাদ দিয়ে, সরকারি সাহায্য বাদ দিয়ে আজকে পৌর এলাকার উন্নয়নের কথা ভাবা যায় না। কলকাতা নিশ্চয়ই ভারতবর্ষের মধ্যে একটা গুরুত্বপূর্ণ নগরী। কলকাতার সমস্যা পর্বত প্রমাণ এবং সেই সমস্যা সঙ্কুল কলকাতাকে সুন্দর ভাবে গড়ে তোলার জন্য যে ব্যবস্থা হচ্ছে তাকে আমি নিশ্চয়ই সাধুবাদ জানাব। কিন্তু এই

সঙ্গে সঙ্গে অন্যান্য পৌর এলাকার দিকেও আমাদের দৃষ্টি দিতে হবে। বিগত বন্যায় আমার বাস্তব অভিজ্ঞতা রয়েছে। আমি দেখেছি এই বন্যার ফলে গ্রামাঞ্চলে যেমন ক্ষতিগ্রস্ত হয়েছে পৌর এলাকাগুলিও তেমনি ক্ষতিগ্রস্ত হয়েছে। আমি জানি আমার এলাকার ১২টি মিউনিসিপ্যালিটি থেকে মানুষদের উদ্ধার করতে হয়েছে। অনেক কলকারখানার ক্ষতি হয়েছে, প্রোডাকশন হ্যাম্পার করেছে এবং দেখা গেছে আনপ্ল্যান্ড ডেভেলপমেন্ট যেটা হয়েছিল তার ফলে ওই ড্রেনেজ সিস্টেম কার্যত কিছু ছিল না। কাজেই এরজন্য আমাদের টাকার দরকার এবং সি. এম. ডি. এ.-র সাহায্য মিলিয়ে আমাদের ভাবা দরকার আগামী ১০ বছরে আমাদের পপুলেশন কোথায় যাবে এবং সেই পপুলেশনকে সামনে রেখে আমাদের ডেভেলপমেন্ট স্কীম ইত্যাদি নিয়ে ভাবতে হবে। তারপর এই যে আমাদের মান্ধাতার আমলের পৌর আইন রয়েছে একে পরিবর্তন করতে হবে একথা নিশ্চয়ই সরকার পক্ষ এবং বিরোধী পক্ষ অনুভব করেছে না। একে পরিবর্তন করবার জন্য আমরা বিধানসভায় আলোচনার অবকাশ পাব কাজেই সরকার পক্ষে এবং বিরোধী পক্ষে যে সমস্ত সদস্যরা রয়েছেন তাঁদের সকলের এটাকে ভালভাবে গ্রহণ করা উচিত এবং এই ব্যাপারে বাস্তব ডিফিকাল্টি যেটা রয়েছে বিভিন্ন ব্যাপারে সেই প্রাক্টিক্যাল ডিফিকাল্টিস কিভাবে এলিমিনেট করা যায় সেকথা চিন্তা করে এই আইন পরিবর্তন করবার দিকে এগিয়ে যাওয়া উচিত। আর একটা ব্যাপারে আমি পৌর মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আগের বারের বাজেট বক্তৃতায় পড়েছিলাম এবং এবারেও দেখছি লেখা রয়েছে ফায়ার সার্ভিসের কথা। তাদের উপর অনেক দায়িত্ব রয়েছে এবং সেই দায়িত্ব তাঁদের পালন করতে হয়। কিন্তু তারা তাদের জীবনের ঝুঁকি নিয়ে যে সমস্ত অসুবিধার মধ্যে কাজ করেন সেটা আমরা জানি। অনেক জায়গায় দেখেছি ফায়ার ব্রিগেডের বাড়িগুলি কোথায়ও বা ভাড়া করা, কোথায়ও বা রিকুইজিশন করা এবং সেই বাড়িগুলি মান্ধাতার আমলের তৈরি, সেগুলি ভেঙ্গে যাচ্ছে, সেখানে থাকবার কোনও ব্যবস্থা নেই এবং কর্মচারিদের যে কোয়াটার্স রয়েছে সেখানে কোনও সভ্য নাগরিক বাস করতে পারে না। আমি আশা করি জনগণের বন্ধু এই সরকার এগুলি দেখবেন। একথা বলে এই দাবি সমর্থন করে আমি বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, খুব দুঃখের বিষয় বিরোধী দলের সদস্যরা যারা সমালোচনা করেন বা আলোচনায় যোগদান করেন কিন্তু যখন উত্তর দেওয়া হয় তখন তারা উপস্থিত না থাকলে সেই আলোচনা মোটেই ফলপ্রসূ হয় না। যাই হোক, প্রথম বক্তা মাননীয় সদস্য নবকুমার বাবু বললেন যে, আমরা ট্রেড ইউনিয়ন অধিকার হরণ করেছি। আমি তাঁকে বলতে চাই ট্রেড ইউনিয়ন অধিকার হরণ করা হয় নি। এই ধরনের ইরেসপন্সিবল বক্তব্য যদি রাখেন, না জেনে না শুনে সদস্য হয়ে আসেন, কিছুই পড়াশুনা করেন না, কিছুই জানেন না। আমি ধারাটা পড়ে দিচ্ছি। ওরাই আইনটি পাস করে গণতন্ত্র অধিকার হরণ করেছিলেন, আমরা সেটা রিপিল করেছি। আমি পড়ে দিচ্ছি .....

No member of the Fire Brigade shall, without the express sanction

of the State Government or of the authority prescribed under the Act, be a member or be associated with any trade union, labour union, political association or with any class of trade unions, labour unions or political associations ..... এই রকম irresponsible is the member in this House. যদি হয় আমি আরও পড়ে দিচ্ছি ..... cannot be a member or be associated in any way with any other association, institution, organisation that is not recognised as part of the Fire Brigade of which he is a member or is not purely a social, religious and recreational in nature.

এই সব কথা ওরা কেন বলেন, কেন এই সব আলোচনা করেন, আমি বলি এইসব বক্তব্য বলার আগে সদস্যদের জানা উচিত এবং তাঁদের কিছু অভিজ্ঞতা থাকা দরকার। এইসব বক্তব্য বলে লাভ কি আমি বুঝতে পারি না। আমাদের অর্থমন্ত্রী সবই বলেছেন সীমিত ক্ষমতার মধ্যে যা করার দরকার তা আমরা করছি। কিন্তু উনি বলে গেলেন যে পশ্চিম বাংলার গ্রামের সর্বত্র বিনা পয়সায় করতে হবে। তা হলে বিড়লার বাড়িতে আগুন লাগলে, টাটার বাড়িতে আগুন লাগলে বিনা পয়সায় করে দিতে হবে, এটাই কি আপনারা চান? আমরা সেটা করছি না বলে আপনাদের এত রাগ। আপনি জানেন স্যার, আগুন যখন লাগে শহর অঞ্চলে যেখানে ঘন বসতি সেখানেই বেশি ক্ষতি হয়, বেশি ধ্বংস হয়। সেইজন্যই অগ্নি নির্বাপক কেন্দ্র বেশি স্থাপন করা হয় এবং চেষ্টা করা হয় সম্পদ রক্ষা করবার জন্য। অথচ উনি বললেন যে বিনা পয়সায় কেন করেছেন না। আমরা প্ল্যানিং কমিশনের কাছে বলেছি ফায়ার ব্রিগেডের জন্য বাজেটে আরও কিছু বেশি টাকা যাতে তারা দেন, যাতে আমরা প্রত্যেকটি শহরে শহরে এই রকম নির্বাপক কেন্দ্র স্থাপন করতে পারি। আপনাদের সময় আপনারা পারেন নি কেন? প্রফুল্লচন্দ্র সেন যখন আপনাদের মুখ্যমন্ত্রী ছিলেন তখন কি আরামবাগে ফায়ার স্টেশন-এর ব্যবস্থা করতে পেরেছিলেন? অথচ আমরা করেছি। যখন ঐ এলাকার সদস্য আমার কাছে অ্যাপ্রোচ করলেন আমি নিজে জায়গা সিলেক্ট করে বন্দোবস্ত করেছি এবং সেখানে নির্বাপক কেন্দ্র খোলা হয়েছে। কিন্তু আপনাদের মুখ্যমন্ত্রী তিনি করতে পারেন নি। কেন পারেন নি তিনি?

**(শ্রী মহম্মদ সাহরাব : আপনারা কয়টা করেছেন?)**

আর একটি কথা আমি এখানে বলতে চাই, এখানে বললেন আপনি আপনার বক্তব্য বাংলা ভাষায় বক্তৃতা শুরু করলেন না কেন? গতবার আমি বাংলায় লিখে ছিলাম তখন মাননীয় সদস্যরা চিৎকার করে উঠে বলল্লু কোথায় আমাদের ইংরাজি। এবার যখন ইংরাজিতে শুরু করলাম তখন চিৎকার শুরু করলেন কোথায় আমাদের বাংলা, আপনাদের চরিত্র কিভাবে বুঝব।

[5-15 — 5-25 P.M.]

তিনি আপত্তি করলেন, ওয়ার্ড রিসাফলের কথা বললেন কি দরকার। আপনারা জানেন কোথায়ও ৫০০ জনের একটা ওয়ার্ড আছে আবার কোথায়ও ৩।। হাজার জনের একটা আছে, সুতরাং একটা কমিশনার যখন ইলেকটেড হয়ে যায় তখন একজন ৫০০ নাগরিকদের প্রতিনিধিত্ব করে, আর একজন ৩।। হাজার লোকের করে, সুতরাং আমাদের এটা চেষ্টা করতে হবে যে এদের মধ্যে একটা সঙ্গতিপূর্ণ ব্যবস্থা করা। এখন এইগুলি কেন করা হয়েছে? তার পিছনে যুক্তি ছিল, তারা ইচ্ছা করেই এইগুলি করেছে যে যাতে একটা ছোট এলাকা থাকলে চিরদিন বংশানুক্রমে আমি, আমার পুত্র, আমার পৌত্র যেমন ইন্দিরা গান্ধী শুরু করেছিলেন জহরলাল নেহেরু, ইন্দিরা গান্ধী, সঞ্জয় গান্ধী এই ডাইনাস্টি সিস্টেমটা চেষ্টা করেছিলেন, অল্প পরিসর জায়গার মধ্যে যদি রাখা যায় তাহলে আমাদের সুবিধা হবে। এইগুলি বোঝা উচিত আপনাদের। আর উনি খুব চটেছেন যে জঞ্জাল সাফাই করছেন কেন। তবে আমি আপনাদের বলি আপনাদের জঞ্জাল সাফাই করতে পারবে না এত সহজে। পুঁজিবাদী ব্যবস্থায় আপনাদের মতো জঞ্জাল যা পুঞ্জিভূত হয়েছে, যে জঞ্জাল জমে গিয়েছে পৌর প্রতিষ্ঠান এবং মিউনিসিপ্যালিটিগুলিতে সেই জঞ্জাল আমরা সাফ করতে পারব না। তবে একথা আমরা বলি যে রাস্তাঘাটের জঞ্জাল সেটা কিছু কিছু সরাবার চেষ্টা করছি কিন্তু তা সত্ত্বেও বিপদ, এই বিপদটা জানা দরকার। ধরুন, আজকে শিয়ালদায় ফ্লাই ওভারের জন্য আমরা ২৪০ জন হকারকে, তাদের সঙ্গে চুক্তিবদ্ধ হয়ে, তারা যেমন যেমন বলেছে আলাপ আলোচনা করে, আমাদের এখানকার দুজন সদস্য, সমর রুদ্র এবং নলিনী গুহ, তাদের দিয়ে একটা কমিটি করে ৮ মাস ধরে আলোচনা করে তাদের মধ্যে চুক্তি হল যে তারা ছেড়ে যাচ্ছে। সাড়ে তিন লক্ষ টাকা ব্যয় করে তাদের সরিয়ে দেওয়া হল। তারপর ফ্লাই ওভারের জন্য আরও হকার সরানোর দরকার হল, তাদের জন্য ৯ লক্ষ টাকা ব্যয় করে ঘর করা হল। এখন সবাই মিলে এসে ঐ মাইক লাগিয়েছে দেখবেন শিয়ালদার মোড়ে দু' মাস ধরে বামফ্রন্টের শ্রাদ্ধ এবং ব্যক্তিগত ভাবে আমারও শ্রাদ্ধ করে বলছে যে আমরা উঠব না এখান থেকে। এটা বোঝা দরকার। বিকল্প তাদের জন্য ব্যবস্থা করে আমরা বসিয়ে তারপর বলছি, অঙ্গীকার করেছি, প্রতিশ্রুতি দিয়েছি, লিখিত দিয়েছি যে যখনই আমাদের শিয়ালদা কমপ্লিট বা ফ্লাই ওভার হয়ে যাবে তার নিচে যে জায়গা পাওয়া যাবে সেখানে অগ্রাধিকার দিয়ে আপনাদের ব্যবস্থা করা হবে। কিন্তু জনতা, কংগ্রেস, কংগ্রেস (আই), এস. ইউ. সি. মিলে আপনারা প্রতিদিন ওখানে প্রচার করে বাধা সৃষ্টি করতে চাচ্ছেন যাতে কোনও রকম কাজ না হতে পারে। আপনারা জানেন শিয়ালদা স্টেশন পৃথিবীর মধ্যে সর্ব বৃহৎ স্টেশন, সেখানে ৭/৮ লক্ষ মানুষ যাতায়াত করে, প্রতি ঘন্টায় ৫০ হাজার থেকে ৬০ হাজার মানুষ রাস্তা পারাপার হয় ঐ সার্কুলার রোডে এই রকম একটা জায়গায় আপনারা বাধা সৃষ্টি করে বলছেন যে আমরা কোনও হকার এখান থেকে সরাবো না, যদিও ১১।। লক্ষ টাকা ব্যয় করে আমরা তাদের জন্য বিকল্প ব্যবস্থা করেছি। এইগুলি কি আপনাদের ভাল কাজ হচ্ছে?

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার স্যার, হুকার তুলে দেবেন দিন, আমাকে দেখাচ্ছেন কেন, জঞ্জাল পরিষ্কার করে পকেট বোঝাই করুন।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** কি করে ইট আপনার নামে ছাপানো হয়? ইমাজুদ্দিন সাহেব বলেছেন কমিশন বসান। আমি কতকগুলি বলতে পারছি না। বস্তা বস্তা আছে, আজকে কমিশন বসিয়েছি বলে, সুনীতি বাবুর মুখ এক্ষুণি বন্ধ করে দিতে পারতাম, কিন্তু আমি চাই না এই জিনিসগুলি এক্ষুণি পরিষ্কার করে দিই। কমিশনের সামনে অনেককে হাজির হতে হবে, অনেককে উত্তর দিতে হবে, অনেককে যেতে হবে। এই জিনিস আমার কাছে আছে, দলিল দস্তাবেজ আছে আমার কাছে, আমি সেকথা বলতে চাচ্ছি না, সে আজকে আপনাকে দেব না, আমি জানি কোথায় কখন কাকে ধরতে হয়।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় ভয় দেখাবার চেষ্টা করলেন, বললেন অনেকে ওর মধ্যে আছে, উনি স্যার, শালীনতা রেখেছেন, কমিশন উনি করুন। আমার পয়েন্ট অব অর্ডার হচ্ছে ১৯৭৭ সাল থেকে এখন পর্যন্ত দুর্নীতির পাহাড় হয়ে আছে যা ৩০ বছরের দুর্নীতিকেও ছাড়িয়ে যাবে।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** মাননীয় দেবপ্রসাদ সরকার বলেছেন কানা ছেলের নাম পদ্মলোচন, তবে কি অন্ধ ছেলের নাম ত্রিলোচন দিতে হবে? এটা বুঝা দরকার, এই পশ্চিম বাংলার, কলকাতার পৌর উন্নতি তিনি কিছুই দেখেন নি। কিছুই কি দেখেন নি, কিছুই কি জানেন না? এই অন্ধ লোচন দিয়ে তবে কি হবে? তিনি বললেন ২১ মাস হয়ে গেলে নির্বাচন করা গেল না। তিনি কি জানেন না এই হাউসে ঘোষণা করেছিলাম ১৮ই ডিসেম্বর নির্বাচন হবে, কিন্তু তার মধ্যে গত আগস্ট সেপ্টেম্বরে সারা পশ্চিম বাংলায় বিধ্বংসী বন্যা হয়ে গেল, সেগুলি তিনি কি ভুলে গেছেন? আমার বাজেট বক্তৃতায় দেখবেন আমরা ২১ এর জায়গায় ১৮ করেছি, তারপরে ডিলিমিনেশন করছি, করে সমতা বজায় রেখে, তাদের এনরোলমেন্ট করব ১৮ বছর বয়সের ভিত্তিতে। সময়টা তো লাগবে, সে সময়টা দিতে হবে। এগুলি জেনে শুনে কথা বলা ভাল নয় কি? উনি চেতলা উন্নয়নের কথা বলেছেন।

[5-25 — 5-35 P.M.]

এইটা কেন বলেছেন, আমি একটু বলে দিই। এই রহস্যটা আপনাদের সকলেরই জানা দরকার। এই বস্তি উন্নয়ন, চেতলা বস্তি ডেভেলপমেন্ট স্কীম অর্থাৎ বস্তির পাশাপাশি খালি জায়গা থাকে সেখানে হয়ত তিন চার তলা বাড়ি করে তাদের চোখের সামনে যে বস্তি থাকে সেখান থেকে তুলে নিয়ে গিয়ে রাখা হয়, আর বস্তিতে যেখানে খালি হয় সেখানে নূতন করে খেলার মাঠ, স্কুল, রিক্রিয়েশন ক্লাব ইত্যাদি হয়। এখানে বস্তি উচ্ছেদ বিরোধী কমিটির কথা বলছেন। এটা বোঝা দরকার। এই বস্তির মধ্যে তিন রকমের ওনারশিপ আছে। একটা,

ল্যান্ড লর্ড — জমির মালিক, একজন ঠিকা টেনেন্ট, স্ট্রাকচারের মালিক, আর একজন টেনেন্ট। আপনারা জানেন আমাদের এখানে ঘনবসতি বলে বাড়ি ঘর পাওয়া যায় না। কিন্তু এই যে ঠিকা টেনেন্ট বা স্ট্রাকচারের টেনেন্ট এরা সবচেয়ে ভয় দেখাত। ভাড়া যত খুশি বাড়িয়ে দিত। এই যে কমিটি এটা ঠিকা টেনেন্টদের কমিটি, মালিকদের কমিটি। এই কমিটি যখন দেখল বস্তিতে যেসব লোক বসবাস করছে তারা এখানে ভালভাবে থাকতে পাচ্ছে, জল পাচ্ছে, আলো পাচ্ছে, স্যানিটারি ল্যাট্রিন পাচ্ছে, এরা বাস করা শুরু করছে, যখন দেখল সমস্ত বস্তি ভেঙ্গে একটা শহর হবে, তখন ঠিকা টেনেন্টদের অর্গানাইজেশন প্রতিবাদ করছে, আর শ্রী দেবপ্রসাদ সরকার তাদের নেতৃত্ব দিয়ে এখানে বক্তৃতা দিচ্ছেন, তাদের প্রতিনিধিত্ব করছেন, এটা বোঝা দরকার।

**(শ্রী দেবপ্রসাদ সরকার ঃ ডঃ কানাইলাল সরকারের ব্যাপারটা বলুন না।)**

তিনি কংগ্রেসের, না কংগ্রেস (আইয়ের) আমি জানি না। এটা ঠিক কানাইলাল সরকারের বাড়ি বেরিয়ে গিয়েছে। এই পরিকল্পনা আমাদের সরকার আসার আগে ১৯৭৪ সালে হয়েছিল। কানাইলাল সরকার তাঁর বাড়ি বের করে নিয়ে যান। আপনাদের বন্ধুদের যাদের সাথে একসাথে বেরিয়ে যান তাদের জিজ্ঞাসা করুন। কেন বলেন এইসব কথা?

**মিঃ স্পিকার ঃ** এই ব্যয় বরাদ্দের দাবি দুটোর জন্য সময় বরাদ্দ ছিল ৫-২৯ মিনিট পর্যন্ত। সেই সময় শেষ হওয়ার কথা ছিল। কিন্তু মন্ত্রীর বক্তৃতা এখনও বাকি আছে। তাই ১৫ মিনিট সময় বাড়াবার জন্য আপনাদের সম্মতি আছে কিনা জানতে চাইছি।

**(সদস্যগণ একযোগে ঃ বাড়ানো যেতে পারে।)**

সকলের সম্মতি আছে। অতএব ১৫ মিনিট সময় বাড়ল।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** ওঁরা ক্যাজুয়াল রাইটার নেওয়ার জন্য খুব ক্ষুব্ধ হয়েছেন। আমি সুনীতি বাবুকে জিজ্ঞাসা করি ২৪ কোটি টাকা বিল বাকি রেখে কেন গিয়েছিলেন এবং রেজুলেশন যেটা আছে সেটার অনুযায়ী করলে ফুল বেনিফিট দিতে হয়। আর ক্যাজুয়াল রাইটার যাদের নিয়েছি তারা যেদিন আসবেন সিদিন পাবেন, যেদিন আসবেন না, সেদিন পাবেন না। এর চেয়ে সস্তায় কিভাবে দায়িত্বপূর্ণ কাজ করাতে পারি, তা আমি জানি না। আমরা ক্যাজুয়াল রাইটারদের রেজুলেশন অনুযায়ী সুবিধা সুযোগ দিচ্ছি না। আমরা বলেছি ডেইলি ওয়েজেসের ভিত্তিতে তোমরা কাজটা তুলে দাও। আর অ্যাপয়েন্টমেন্টের কথা বলছেন, আপনারা ১.১.৭৬ তারিখে ১৮শো শ্রমিককে ছাঁটাই করেছেন। আজকে সেইজন্য আমাদের কনজারভেন্সি সার্ভিসের জন্য কিছু মজদুর নিতে হচ্ছে। আপনারা বলছেন, ১২শো নিয়েছি। ১৮শো নিই নি এবং এটা নিয়ে অন্যায় করি নি।

**(শ্রী সুনীতি চট্টরাজ : ছাঁটাই লোক নিয়েছেন, না, অন্য লোক নিয়েছেন।)**

ছাঁটাই করে গিয়েছেন আপনারা, আর ছাঁটাই করা লোক নিতে হবে আমাদের।

ওঁরা বলছেন ইউনিয়নের সঙ্গে আমি এই রকমভাবে ডিসক্রিমেনেশন করি কেন? ৯০/৯৯টি ইউনিয়নের সঙ্গে যদি বসা যায় তাহলে প্রশাসন চালানো যায় না। ১০।১২টি ইউনিয়ন যারা মেজর সেকশন রিপ্রেজেন্ট করে তাদের সঙ্গে বসে আমরা দেখেছি যে সেখানে নিয়ম শৃঙ্খলা রেখে কাজ করা যায়। সুতরাং ছোট ছোট ইউনিয়নের সঙ্গে আলোচনা না করে বড় বড় ইউনিয়নের সঙ্গে আলোচনা করে আমরা সেখানে কাজ করতে পারছি। সুনীতি বাবু বললেন কলকাতা শহর ছাড়া আমি নাকি অন্য মিউনিসিপ্যালিটি দেখি না। আমি চ্যালেঞ্জ করে বলতে পারি আমি ছাড়া কোনও কংগ্রেস মন্ত্রী কলকাতা শহরের বাইরে গিয়ে মিউনিসিপ্যালিটি দেখেন নি। আমি কবে কোথায় কোনও মিউনিসিপ্যালিটিতে গেছি সব বলতে পারি। অল্প কয়েকটি মিউনিসিপ্যালিটি ছাড়া বেশির ভাগ মিউনিসিপ্যালিটি আমি পরিদর্শন করেছি। আমি যখন জলপাইগুড়ি মিউনিসিপ্যালিটিতে গেছি তখন সেখানকার কংগ্রেস চেয়ারম্যান বললেন জীবনে আমরা কখনও শুনি নি মন্ত্রী স্বেচ্ছায় এসে মিউনিসিপ্যালিটি পরিদর্শন করছেন। কারণ আমরা মন্ত্রীদের ডেকেও পাই না। আমি সম্প্রতি ওয়েস্ট বেঙ্গল মিউনিসিপ্যাল অ্যাশোসিয়েশনের যে সভা বাঁকুড়ায় হয়েছিল সেখানে গিয়েছিলাম। সেখানকার ডেপুটি চেয়ারম্যান আমাকে বললেন আপনারা কলকাতাকে পরিষ্কার করছেন দেখে আমরা উদ্বুদ্ধ অনুভব করছি। আমরা এই হকার বা অপরিষ্কার যেখানে আছে তা কিভাবে পরিষ্কার করব একটু বলে দিন। আমি ডি. এম.-কে ডেকে বললাম যেখানে ভেস্টেড ল্যান্ড আছে সেগুলি দেওয়া যায় কিনা দেখুন। এইভাবে কলকাতার কাজ দেখে বিভিন্ন মিউনিসিপ্যালিটি উদ্বুদ্ধ হচ্ছে এবং কিছু যে করা দরকার সেটা তারা মনে করছেন। আজ এই শহর উন্নয়ন শুধু সরকার পুলিশের উপর এই ব্যাপারে নির্ভর করলে চলবে না। সাধারণ নাগরিক যে যে এলাকায় বসবাস করে সেখানকার ছাত্র যুবক এবং বিভিন্ন স্তরের মানুষ যদি উদ্যোগী হন তাহলে আমরা এই শহরকে পরিষ্কার রাখতে পারি। আমার মনে হয় এখানে রাজনীতির কোনও কারণ নেই। কলকাতা পৌর সভা উন্নয়নের ব্যাপারে সকলের দায়িত্ব আছে এবং এই কাজ সকলের করা দরকার। এই সময়ের মধ্যে আমাদের সীমিত অর্থের মধ্যে যত টাকা আমরা দিয়েছি এত টাকা ইকুইটেবল ডিস্ট্রিবিউশন কংগ্রেস আমলে হয়। এই কথা বলে সমস্ত ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

## Demand No. 74

The motion of Shri Rajani Kanta Doloi that the amount of the Demand be reduced to Re. 1/- was then put and lost.

The motion of Shri Suniti Chattaraj that the amount of the Demand be reduced by Rs. 100/- was then put and lost.

The motion of Shri A. K. M. Hassanuzzaman that the amount of the Demand be reduced by Rs. 100/- was then put and lost.

The motion of Shri Prasanta Kumar Sur that a sum of Rs. 28,40,12,000 be granted for expenditure under Demand No. 74, **Major Head : "363 — Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Excluding Panchayat)"**, was then put and agreed to.

**৭৪ নং দাবির উপর ভোট গ্রহণ**

**মিঃ স্পিকার :** ৭৪ নং দাবির উপর সমস্ত ছাঁটাই প্রস্তাব নিয়মানুগ ভাবে উত্থাপিত হয়েছে বলে ধরে নেওয়া হচ্ছে। ১ নং থেকে ৭ নং ছাঁটাই প্রস্তাব অগ্রাহ্য হল। ৭৪ নং দাবি গৃহীত হল।

[5-35 — 5-45 P.M.]

**Demand No. 26**

The motion of Shri Rajani Kanta Doloi that the amount of the Demand be reduced to Re. 1/- was then put and lost.

The motion of Shri Prasanta Kumar Sur that a sum of Rs. 2,23,38,000/- be granted for expenditure under Demand No. 26, **Major Head : "260 — Fire Protection and Control"**, was then put and agreed to.

**২৬ নং দাবির উপর ভোট গ্রহণ**

**মিঃ স্পিকার :** ২৬ নং দাবির উপর সমস্ত ছাঁটাই প্রস্তাব নিয়মানুগ ভাবে উত্থাপিত হয়েছে বলে ধরে নেওয়া হচ্ছে। ১ নং থেকে ৪ নং ছাঁটাই প্রস্তাব অগ্রাহ্য হল। ২৬ নং দাবি গৃহীত হল।

**শ্রী জয়নাল আবেদিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী সভার সদস্যরা এখানে

উপস্থিত আছেন, বিশেষ করে মাননীয় অর্থ মন্ত্রী এখানে রয়েছেন। আমি এই বিশেষ বিষয় সম্বন্ধে বলতে চাই যদিও এটা মেনশন আওয়ার নয়। কিন্তু সঙ্কট অ্যাকিউট বলে আমি দৃষ্টি আকর্ষণ করছি। ছোটখাট চাষীরা ডিজেল পাচ্ছে না কেরোসিন একেবারে উবে গেছে। এদিকে একটু দৃষ্টি দিন। দেখুন কোথায় এই সাপ্লাই লাইন আটকে গেছে। হাটে বাজারে যদিও এক দুই লিটার পাচ্ছে তাও খুব দাম। এনটায়ার নর্থ বেঙ্গলে এটা একটা সর্বজনীন সঙ্কট। সরবরাহ মন্ত্রী মহাশয় এখানে নেই। এই সমস্যা নিয়ে আমি সকলের সঙ্গে আলোচনা করেছি। এখানে পাওয়া যাচ্ছে অথচ দেশে কেন পাওয়া যাচ্ছে না। ডিজেলের ব্যাপারে চাষ খুব ব্যাহত হচ্ছে। কেরোসিনের অভাবে মানুষ হাপিত্তেস করছে। সরকার এদিকে একটু দৃষ্টি দিন এই সরবরাহ লাইনে কোথায় বটল নেক হচ্ছে জানি না। ডিজেল এবং কেরোসিনের দাম বেড়েছে ঠিকই কিন্তু সরবরাহ কেন ব্যাহত হচ্ছে সেটা একটু দেখুন।

## PRESENTATION OF REPORT

### 38th Report Of The Business Advisory Committee

**মিঃ স্পিকার ঃ** আমি এখন বিসনেস অ্যাডভাইসারি কমিটির ৩৮তম প্রতিবেদন পেশ করছি। ১৪।৩।৭৯ তারিখে আমার কক্ষে এই সভা অনুষ্ঠিত হয়। এই বৈঠকে সুপারিশ করা হয়েছে শুক্রবার ১৬ই মার্চ ১৯৭৯ বিদ্যুৎ খাতে ব্যয় বরাদ্দ দাবির পর উদ্বাস্তু সম্বন্ধে ৪৪ নং এবং ৪৭ নং ব্যয় বরাদ্দের দাবি এখানে উত্থাপন করা হবে। এই ব্যয় বরাদ্দের দাবির জন্য মোট আড়াই ঘন্টা সময় নির্দিষ্ট হোক। আমি এটি পরিষদীয় মন্ত্রীকে সভায় পেশ করার জন্য অনুরোধ করছি।

**শ্রী ভবানী মুখার্জি ঃ** বিধান সভায় কার্য উপদেষ্টা কমিটির ৩৮তম প্রতিবেদনে যে সুপারিশ করা হয়েছে তা গ্রহণ করার জন্য আমি এই সভায় প্রস্তাব উত্থাপন করছি।

**মিঃ স্পিকার ঃ** আমি ধরে নিচ্ছি এই প্রস্তাবে কারও আপত্তি নেই। অতএব এই প্রস্তাব গৃহীত হল।

### Demand No. 41

### Major Head : "285 — Information and Publicity, 485 — Capital Outlay on Information and Publicity, and 685 — Loans for Information and Publicity".

**Shri Buddhadev Bhattacharjee :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 4,54,41,000/- be granted

for expenditure under Demand No. 41, **Major Head : "285 — Information and Publicity, 485 — Capital Outlay on Information and Publicity, and 685 — Loans for Information and Publicity".**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৪১ নং অনুদানের অধীন মুখ্যখাত **"২৮৫ — তথ্য ও প্রচার"** খাতে ৩,৯৭,৯৪,০০০ টাকা, **"৪৮৫ — তথ্য ও প্রচারের জন্য মূলধনী বিনিয়োগ"** খাতে ২৭,০২,০০০ টাকা এবং **"৬৮৫ — তথ্য ও প্রচারের জন্য ঋণ"** খাতে ২৯,৪৫,০০০ টাকা মঞ্জুর করা হোক। আমি প্রস্তাবটি সম্পূর্ণ পড়ছি না, মাননীয় সদস্যরা আলোচনা করার পরে যদি কিছু প্রয়োজন হয় আমি আলোচনা করব।

**Shri A. K. M. Hassnauzzaman :** Sir, I beg to move that the amount of the demand be reduced by Rs. 100/-.

**ডাঃ বিনোদবিহারী মাজী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবি এখানে পেশ করেছেন আমি তার বিরোধিতা করছি। আমরা আশা করেছিলাম তথ্য মন্ত্রী সঠিক তথ্য পরিবেশন করবেন। কিন্তু অত্যন্ত দুঃখের সঙ্গে জানাচ্ছি তিনি বেঠিক তথ্য পরিবেশন করেছেন। প্রথমেই আমি তাঁর বক্তৃতা পড়ে শোনাচ্ছি। তিনি বলেছেন, "দেড় বছরের কিছু বেশি হল বর্তমান বামফন্ট সরকার ক্ষমতায় অধিষ্ঠিত হয়েছে। এই অল্প সময়ের মধ্যে সরকার যেসব কর্মসূচি গ্রহণ করেছেন তা শুধু এই রাজ্যের নয় সারা দেশের গণতান্ত্রিক মানুষের মধ্যে বিপুল উৎসাহের সঞ্চার করেছে। সারা দেশের জনসাধারণ অসীম আগ্রহ নিয়ে এই সরকারের কার্যকলাপ লক্ষ্য করছেন, তাঁদের কাছে সঠিক তথ্য পৌঁছে দেবার দায়িত্ব এই বিভাগের"। আপনি কি জানেন পল্লী গ্রামে পঞ্চায়েতের মাধ্যমে দলতন্ত্র চলেছে এবং অর্পারেশন বর্গার নামে বর্গীর হাঙ্গামা চলেছে? আপনি এই সমস্ত সংবাদ কি জানেন? শিক্ষা ক্ষেত্রে অরাজকতা এবং পার্টিবাজি যে চলেছে, এটাও কি আপনি জানেন? আজকে কি সঠিক তথ্য পরিবেশন করা হচ্ছে? আপনি যে সমস্ত তথ্যের কথা বলেছেন সেগুলি আগে বিভিন্ন কেন্দ্রের মাধ্যমে পরিবেশন করা হত। আজকে সংস্কৃতি কেন্দ্রের মাধ্যমে যে তথ্য পরিবেশন করা হয় সেগুলি সমস্ত অসত্য এবং এগুলিতে কেবল সরকারেই গুণগান করা হয় এবং সরকারের যে সমস্ত ক্রটি বিচ্যুতি আছে সেগুলি পরিবেশিত হয় না। অসত্য তথ্য পরিবেশন করে জনসাধারণকে বিভ্রান্ত করা হচ্ছে। জনসাধারণ মনে করছে সরকার বোধ হয় তাদের খুব উপকার করছে। আমি এই ব্যাপারে দুটি একটি দৃষ্টান্ত দিতে পারি। ফুড ফর ওয়ার্ক সম্বন্ধে পশ্চিমবঙ্গ পত্রিকায় বলা হয়েছে ৭৫ হাজার নাকি কর্মসংস্থান বেড়েছে। এই পশ্চিমবঙ্গ পত্রিকাটি হচ্ছে সরকারের একটা প্রোপাগান্ডার মাধ্যম। কারণ এই পত্রিকাটি জনসাধারণের কাছে প্রকৃত তথ্য পরিবেশন করছে না। আপনি জানেন

এই ফুড ফর ওয়ার্কের কাজ কর্ম পল্লী গ্রামে যেটা চলেছে তার সমস্ত গমই কেন্দ্রীয় সরকার দিচ্ছেন। কিন্তু এই পশ্চিমবঙ্গ পত্রিকায় কেন্দ্রীয় সরকারের কোনও ছবি দেখানো হয়েছে কি? এতে বলা হয়েছে ফুড ফর ওয়ার্কে গ্রামের খুব উপকার হয়েছে এবং গ্রামাঞ্চলে কাজকর্ম খুব হচ্ছে। কিন্তু গ্রামে যারা বাস করেন যা গ্রামাঞ্চলে থেকে যে সমস্ত মাননীয় সদস্য এখানে এসেছেন তারা জানেন এই ফুড ফর ওয়ার্কের মাধ্যমে কি কাজ হচ্ছে — একে ফুড ফর ওয়ার্ক না বলে ফুড ফর নো ওয়ার্ক বলাই ভাল। এর দ্বারা কাজ কিছু হচ্ছে না, অকাজই হচ্ছে। ফুড ফর ওয়ার্কে যে সমস্ত রাস্তা হচ্ছে, সেগুলি যদিওবা ভাল ছিল, এখন দেখা যাচ্ছে খারাপ হয়ে যাচ্ছে। আগে এই কাজ হত পে মাস্টার, মুহুরী ইত্যাদির মাধ্যমে, এখন কোনও পদ্ধতি নির্বাচন করা হয় নি। খালি দলের লোকদেরই নেওয়া হচ্ছে, পে মাস্টার, মুহুরী ইত্যাদি নির্বাচিত করা হয় না। সেন্টার গম দিচ্ছে এবং যে টাকা দিচ্ছে তার দ্বারাই ফুড ফর ওয়ার্ক হচ্ছে। এর দ্বারা কোনও উপকার হচ্ছে না, বরং সমস্ত কাজ নষ্ট হচ্ছে, দলবাজি হচ্ছে। মিনিকিট প্রভুত দেখানো হয়েছে। পশ্চিমবঙ্গ পত্রিকায় বলা হয়েছে চাষের খুব উন্নতি হয়েছে। আমার এলাকায় কি হয়েছে? যাদের জমি নেই সেই সমস্ত লোকেরা মিনিকিট পেয়েছে।

[5-45 — 5-55 P.M.]

সেখানে সেই মিনিকিটে যে সার এবং বীজ দেওয়া হয়েছে চাষ করবার জন্য, তাদের তো জমিই নেই, চাষ করবে কোথায়, সেই সমস্ত মিনিকিটের গম তারা নিজেরাই খেয়ে ফেলেছে। সেখানে চাষ করা তো দূরের কথা কোনও রকমে তারা পেট চালিয়েছে এটাই বলা যায়। এই সমস্ত ক্ষেত্রেও দলবাজি হয়েছে। এই সমস্ত ঘটনা যদি 'পশ্চিমবঙ্গ' পত্রিকার মাধ্যমে প্রকাশ করে জনসাধারণকে জানানো যেত তাহলে সত্য ঘটনা প্রকাশিত হতে পারত। মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, সরকার যে সমস্ত অঘটন ঘটাচ্ছেন, যে সমস্ত অসত্য কাজ করছেন সেগুলি প্রকাশ করুন, তা করলে সরকারের মঙ্গল হবে বলেই আমরা মনে করি। পরে তিনি লিখেছেন, "আমরা বিরোধী সংবাদপত্রের বক্তব্য ধৈর্যের সঙ্গে শুনছি এবং সমগ্র দেশে সংবাদপত্রের স্বাধীনতাকে ও সৎ সাংবাদিকতার ধারাকে অক্ষুন্ন রাখা আমাদের দায়িত্ব। আমার এই বিভাগ এই ধারাকে বজায় রাখার জন্য সর্ব প্রকারে প্রচেষ্টা চালিয়ে যাচ্ছে"। কিন্তু প্রকৃত পক্ষে আমরা কি দেখছি? আমরা দেখছি এই বিধানসভাতে যে যখন কোনও পত্রিকা বামফ্রন্ট সরকারের সত্যিকারের ঘটনা, সরকারের ত্রুটি বিচ্যুতি তুলে ধরেন তখনই তারা তাদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণের কথা বলেন, তার সমালোচনা করেন। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় তো আনন্দবাজার পত্রিকার উপর চটেই আছেন। প্রায়ই তিনি বলেন, এই পেপারে যে সমস্ত ঘটনা বেরোয় তা সম্পূর্ণ অসত্য। আমিও একদিন একটি বক্তব্য রাখতে গিয়ে আনন্দবাজারে প্রকাশিত একটি ঘটনার কথা উল্লেখ করেছিলাম, তাতে লেখা ছিল, "শরিক দল ফরোয়ার্ড ব্লক বলেছিল যে বামফ্রন্ট সরকার আমরা চাই কিন্তু সি. পি. এম.-এর খবরদারি আমরা চাই না"। আমি যখন এই কথার উল্লেখ করছিলাম তখন দেখেছি, ওঁরা চেঁচিয়ে উঠলেন এই

বলে যে ও তো আনন্দবাজারে বেরিয়েছে, ও সব অসত্য কথা। তারপর মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে সমস্ত পত্রিকা প্রকাশিত হয় তা সে বিরোধী পক্ষেরই হোক বা যে পক্ষেরই হোক তাদের আমরা সুযোগ দিই। কিন্তু বাস্তব ক্ষেত্রে আমরা কি দেখছি? আমরা সেখানে দেখছি, তাদের সেই সমস্ত সুযোগ দেওয়া হয় না। এই প্রসঙ্গে বলি, শ্রী বরুন সেনগুপ্ত একজন নির্ভিক সাংবাদিক সেকথা আপনারা সকলেই জানেন, তিনি একটা বক্তব্য রাখলেন যে শিক্ষা ক্ষেত্রে অরাজকতা এবং পার্টিবাজি চলছে এবং তিনি একথা বলতে গিয়ে নানান তথ্যও সেখানে দিলেন। কই মাননীয় তথ্য মন্ত্রী মহাশয় তো বলতে পারেন নি এইসব ঘটনা সত্য। তিনি জনসাধারণকে না বলুন অন্ততপক্ষে সরকার পক্ষের লোকদের তো বলতে পারতেন যে এই সমস্ত ঘটনা সত্য, এগুলির প্রতি সাবধান হওয়া উচিত। তারপর তিনি আর একটি কথা বলেছেন যে "সর্ব স্তরে সরকারি কাজ মাতৃভাষার মাধ্যমে হবে একথা বলেছিলাম"। কিন্তু একটু আগেই দেখলাম মাননীয় পৌর মন্ত্রী মহাশয় ইংরাজিতে বলেছেন। তা ছাড়া এখানকার যাঁরা মাননীয় সদস্য আছেন তাঁরা জানেন, যে সমস্ত গভর্নমেন্ট অর্ডার যায় তা সমস্তই ইংরাজিতে। যেখানে মাননীয় শিক্ষা মন্ত্রী মহাশয় ইংরাজি তুলে দিয়েছেন সেখানে আমরা দেখছি আজ পর্যন্ত একটা নির্দেশও বাংলায় যায় নি। উনি অবশ্য বলেছেন, সেখানে টাইপ রাইটার ইত্যাদির অসুবিধা আছে। কিন্তু আমি তাঁকে এই প্রসঙ্গে বলব, যদি সত্যিকারের বাংলা ভাষার মাধ্যমে সরকারি কাজ করতে চান তাহলে আপনাদের আরও এ ব্যাপারে সচেষ্ট হতে হবে। তারপর তিনি বলেছেন, "আন্তর্জাতিক শিশুবর্ষ উপলক্ষে এই বিভাগ থেকে কিছু কর্মসূচি নেওয়া হয়েছে। এর মধ্যে আছে শিশুদের জন্য কিছু পুস্তক প্রকাশ এবং কিছু শিশু চলচ্চিত্র নির্মাণ। শিশুদের জন্য একটি মঞ্চ নির্মাণের পরিকল্পনা নেওয়া হয়েছে"।

মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি বলি, আপনি জানেন আমাদের ভারতবর্ষে শিশু মৃত্যুর হার পৃথিবীর যে কোনও দেশের থেকে সব চেয়ে বেশি। সুতরাং আজকে এই শিশু মঞ্চ, শিশু চলচ্চিত্র না করে এই মৃত্যু হার কি ভাবে কমানো যায়, সেই দিকে দৃষ্টি দিন। শিশু মৃত্যুর হার কমাতে হলে মা বাবাদের আগে শিক্ষিত করে তুলতে হবে। আপনি জানেন যে ভিটামিন এ-র অভাবে সাধারণত শিশুদের চোখ নষ্ট হয়ে যায়, সেই রোগ যাতে না হয় তার জন্য কতকগুলো পথ আছে, সেইগুলো মা বাবাদের শিখিয়ে দিতে হবে, যেমন সামান্য কিছু অসুখ প্রয়োগ বা টোমাটো বা অন্যান্য যে সমস্ত ফল আমাদের দেশে জন্মায়, সেইগুলো যদি শিশুদের খাওয়ানো যায় তাহলে এই রোগের হাত থেকে শিশুরা বাঁচতে পারে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে এই সব শিশু মঞ্চ, শিশু চলচ্চিত্র, না করে এই শিশু বর্ষে শিশু মৃত্যুর হার যাতে কমে, এই ব্যাপারে সমস্ত তথ্য সংগ্রহ করুন, কি ভাবে এই রোগ হয় এবং তার প্রতিকার কি, এই সব তথ্য সংগ্রহ করে প্যামফ্লেট আকারে পল্লী গ্রামের মা এবং বোনেদের মধ্যে ছড়িয়ে দিন। আর একটা কথা বলতে চাই, বিভিন্ন মাধ্যমে হয়ত তথ্যমন্ত্রী নানা তথ্য প্রকাশ করবার চেষ্টা করেছেন। কিন্তু দুঃখের বিষয় আমাদের পল্লী গ্রামে কি ভাবে সংবাদ

পরিবেশিত হবে তার প্রচেষ্টা আমি দেখতে পাচ্ছি না। আমাদের পল্লী গ্রামের অধিকাংশ লোক অশিক্ষিত, তাদের শিক্ষার বই ছাপালে কিন্তু তারা উপকৃত হবে না, তাদের যে সমস্ত সংস্কৃতি আছে, যাত্রার মাধ্যমে যদি তাদের উৎসাহিত করা যায়, গঠনমূলক, শিক্ষামূলক যাত্রা পালা যদি করা যায়, তার মাধ্যমে যদি পল্লী গ্রামকে শিক্ষিত করা যায় তাহলে বহু ভাবে পল্লী গ্রাম উপকৃত হবে। যে সমস্ত সাংস্কৃতিক অনুষ্ঠানগুলো পল্লী গ্রামে আছে সেইগুলো যদি বিকশিত করা যায় তাহলে উপকার হয়। পল্লী গ্রামে যে যাত্রা অনুষ্ঠান হয় তার জন্য মাত্র সরকার থেকে ১০০ টাকা করে অনুদান দেওয়া হয়, বিভিন্ন ব্লকে যে যাত্রা কমপিটিশন হয়, যে ফার্স্ট হয়, সেই দলকে ১০০ টাকা করে দেওয়া হয়, কিন্তু বর্তমান যুগে যে কোনও যাত্রা করতে গেলে ৩/৪/৫ শত টাকার বেশি খরচ হয়ে যায়। সুতরাং এই অনুদান যাতে আরও বেশি করে দেওয়া যায় তার ব্যবস্থা করুন। যাত্রার মাধ্যমে বা অন্যান্য যে সমস্ত পল্লী গ্রামের সাংস্কৃতিক অনুষ্ঠান আছে তার মাধ্যমে পল্লী গ্রামের মানুষকে শিক্ষিত করবার জন্য এবং অন্যান্য বিষয়ে ওয়াকিবহাল করবার জন্য আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শেখ ইমাজুদ্দিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ দাবি পেশ করেছেন, তিনি তাঁর সেই ব্যয় বরাদ্দ দাবির বিবৃতি এখানে পাঠ করলেন না। আমরা ইতিপূর্বেও দেখেছি লিখিত বিবৃতি যেটা সভায় দেওয়া হয়, সেটা মন্ত্রী মহাশয়রা অনেক কষ্ট করে পড়েন, কিন্তু বুদ্ধদেব বাবু তা করলেন না এবং পূর্বতন মন্ত্রী মহাশয়ও করলেন না। মনে হয় এটা একটা রেওয়াজ হয়ে যাবে। যাই হোক আমি তাঁর বিবৃতিটা পড়েছি। তিনি প্রথমে জরুরি অবস্থা সম্পর্কে কয়েকটি কথা বলেছেন, তিনি বলেছেন সেই সময় সংবাদপত্রের কণ্ঠ রোধ করা হয়েছিল। এখনও কি তা থেকে বঞ্চিত হচ্ছে? কয়েকটি সংবাদপত্র যারা নির্ভিক ভাবে সঠিক সংবাদ প্রকাশ করছেন, তাদের মুখ্যমন্ত্রী ধমকাচ্ছেন, তথ্য মন্ত্রী ধমকাচ্ছেন। আগে যে ভাবে স্বাধীন ভাবে সংবাদ প্রকাশিত হত, তারা এখন তা করতে পারছে না।

[5-55 — 6-05 P.M.]

আমরা দেখেছি আনন্দবাজার পত্রিকা প্রথম প্রথম বিভিন্ন খুনের ঘটনা বর্গা সম্পর্কে হামলার ঘটনা ছেপেছিল। কিন্তু বর্তমানে দেখছি তাঁদের ডাকলে তাঁরা অন্য দিক দিয়ে চলে যান। কারণ আমরা জানি তাঁরা যদি আমাদের কথা শুনে নিরপেক্ষ ভাবে সংবাদ পরিবেশন করেন তাহলে সি. পি. এম.-এর গুন্ডারা তাঁদের উপর হামলা করে। এই হামলার ভয়ে সাংবাদিকরা নিরপেক্ষ ভাবে কাজ করতে পারছে না। যদি কোনও সংবাদ কাগজে তাঁরা প্রকাশ করেন তাহলে তাঁদের উপর হামলা হবে।

মন্ত্রী মহাশয় আর একটা কথা আকাশবাণী এবং দূরদর্শন সম্পর্কে বলেছেন। আমরা জানি এটা কেন্দ্রীয় সরকারের পরিচালনাধীন এবং সম্প্রতি কেন্দ্রীয় সরকার বলেছেন এই দুটিকে স্বয়ং শাসিত প্রতিষ্ঠান করবেন। এতে আমাদের অমত নেই। কিন্তু আমাদের মন্ত্রী মহাশয় বলছেন যে, রাজ্য সরকারগুলির এ সম্পর্কে কিছু কর্তৃত্ব থাকা দরকার, কারণ তাহলে রাজ্য সরকারের মতামত কিছু কিছু প্রচার করা যায় সেই জন্য। এ বিষয়ে আমরা বুঝতে পারছি রাজ্য সরকারের একটা নিশ্চয়ই উদ্দেশ্য আছে, যাতে তাদের প্রচার ঠিকমতো হয়। কিন্তু এটা করা খুবই অন্যায়। তবে এই বাজেটের মধ্যে একটা খুব বাস্তব জিনিস আছে, যেটা আপনারা অনেকে লক্ষ্য করেন নি, উনি একটা জিনিস সৃষ্টি করেছেন সেটা হচ্ছে বিভিন্ন বিভাগের যে প্রচার ব্যবস্থা ছিল তা উঠিয়ে দিয়ে, বিভিন্ন মন্ত্রীর প্রচার বিভাগ তিনি নিজেই নিয়ে নিয়েছেন। সব প্রচার তাঁর দপ্তর থেকে হবে। আজকে আমি এ বিষয়ে আর. এস. পি., ফরোয়ার্ড ব্লক এবং ফ্রন্টের অন্যান্য দলকে ভাবতে বলছি যে, আপনাদের নিজেদের প্রচার আর হবে না, এমন কি আপনাদের হাতে যেসব দপ্তর আছে সেখান থেকেও আপনাদের ইচ্ছা অনুযায়ী প্রচার হবে না, প্রচার শুধু একটা দলের হবে এবং সেই ব্যবস্থাই মন্ত্রী মহাশয় সুচতুর ভাবে করেছেন। সরকারের ভেতর বিভিন্ন পার্টি থাকলেও সব পার্টির যাতে প্রচার না হয়, তার জন্য এই ব্যবস্থা এবং ওঁর পার্টির প্রচার যাতে সব বিভাগ থেকেই হতে পারে তার জন্যও এই ব্যবস্থা করেছেন। তারপর উনি এই বিভাগের ভারপ্রাপ্ত হবার পর প্রথমেই বলেছিলেন যে, ব্লক ও মহকুমা স্তরে তথ্য কেন্দ্র খোলা হবে। আজকেও সেই কথা বলেছেন। এটা করা দরকার, কেন না জেলা স্তরে ঠিকমতো প্রচার হয় না। কিন্তু দুঃখের বিষয় হচ্ছে এত দিন হয়ে গেল উনি এটা করতে পারলেন না। আশা করি উনি এটা শীঘ্র করতে পারবেন। আর একটা বিষয় হচ্ছে, উনি একটা বিষয়ে ক্ষোভ প্রকাশ করেছেন যে, আমাদের রাজ্য সরকারের বক্তব্য অন্য রাজ্যে প্রচার করার কোনও হাতিয়ার নেই। উনি চান আমাদের রাজ্য সরকার পশ্চিমবঙ্গে যা করছে তা শুধু পশ্চিমবঙ্গের লোকে জানবে, দেখবে তা হতে পারে না, অন্য রাজ্যেও যাতে তার প্রচার হতে পারে তা করা দরকার। এ বিষয়ে উল্লেখ করে উনি ক্ষোভ প্রকাশ করেছেন। আসলে ওঁর উদ্দেশ্য হচ্ছে পশ্চিমবঙ্গের সি. পি. এম. সরকার তার বক্তব্য অন্য রাজ্যে প্রচার করে সেখানে তাদের সমর্থক সৃষ্টি করতে চাইছে। এটা যদি হয় তাহলে তিনি খুবই আনন্দিত হবেন, কিন্তু তা নেই বলেই তিনি ক্ষোভ প্রকাশ করেছেন এবং এই ক্ষোভ প্রকাশের যথেষ্ট কারণ রয়েছে। তারপর উনি বলেছেন আগে যে ঋণ প্রথা ছিল তা তুলে দিয়ে তিনি পরিচালকদের অনুদান দেবেন। সেই প্রসঙ্গে তিনি যে সব পরিচালকদের নাম ঘোষণা করেছেন তাদের মধ্যে আমরা কাদের দেখতে পাচ্ছি? তিনি নাম দিয়েছেন, মৃণাল সেন, রাজেন তরফদার, উৎপল দত্তর। কিন্তু আমার ওঁর কাছে প্রশ্ন নাম তো আরও আছে, শুধু এদের নাম করলেন কেন? উৎপল দত্তর নাম করলেন কেন, তিনি একটা নামকরা পার্টির ক্যাডার বলে? তিনি সম্প্রতি চিনে গিয়ে মার্কসবাদের উদ্দেশ্য সম্পর্কে শিক্ষা নিয়ে জেনে এসেছেন বলে?

আরও তো পরিচালক আছেন তাদেরকে নিয়ে করলেন না কেন? সত্যজিৎ রায় মহাশয় আছেন — তিনি তো আন্তর্জাতিক খ্যাতি সম্পন্ন ব্যক্তি — তাঁকে দেন নি কেন? আর একটি কথা বলতে চাই সেটা হচ্ছে বন্য সম্পর্কে যে তথ্যচিত্র তুলেছেন সেটা পর্যাপ্ত হয় নি বলে আমি মনে করি। গ্রামাঞ্চলের যে সমস্ত বন্যার তথ্যচিত্র তুলেছেন সেইগুলিকে প্রকাশ করার দিকে দৃষ্টি দেবেন। আমার অঞ্চলে বন্যার তথ্যচিত্র দেখলাম না। আমি শুনেছি এইসব তথ্যচিত্র দিল্লিতে দেখানো হয়েছে, বোম্বেতে দেখানো হয়েছে এবং অন্যান্য রাজ্যে দেখানো হয়েছে কিন্তু পশ্চিম বাংলায় যে সমস্ত অঞ্চলে বন্যা হয়েছে সেখানে তেমন দেখানোর প্রয়োজন নেই কিন্তু যে সব অঞ্চলে বন্যা হয় নি সেখানে দেখানো দরকার। আপনারা দিল্লিতে দেখিয়েছেন, মনে করেছেন যে পুঁজিপতিরা টাকা দেবে। বোম্বেতে দেখিয়ে চিত্র তারকাদের আকৃষ্ট করেছেন। সম্প্রতি কলকাতায় এদের নিয়ে ক্রিকেট খেলা হল যাতে প্রচুর টাকা পাওয়া যায়। মাতৃ ভাষার সাহায্যে অফিসের সব কিছু কাজকর্ম হবে এই ছিল সরকারের ঘোষিত নীতি কিন্তু সেই নীতি পালন করা হচ্ছে না। একটু আগে দেখলাম মাননীয় পৌর মন্ত্রী মহাশয় ইংরাজি ভাষণ পাঠ করলেন কারণ তার বাংলা ভাষণ নাকি রেডি হয় নি। মনের দিক থেকে তাগিদ নেই। সুতরাং আপনারা মুখে বলছেন বাংলা চালু করবেন কিন্তু কাজে তা করছেন না। আমি দায়িত্ব নিয়ে বলতে পারি যে, অনেক মন্ত্রী মহাশয়ের ছেলে মেয়েদের ইংরাজি স্কুলে ভর্তি করার জন্য সুপারিশ করা হচ্ছে এবং ভর্তি করা হচ্ছে। অনেক পল্লী গ্রামের মন্ত্রী আছেন যারা পাড়া গ্রামের স্কুলে কিম্বা পাঠশালায় পড়াত মন্ত্রী হওয়ার পর তারা তাদের ছেলে মেয়েদের ইংলিশ মিডিয়াম স্কুলে ভর্তি করার চেষ্টা করছেন এবং ভর্তি করেছেন। তাহলে আপনারা মুখে এক রকম কথা বলছেন এবং কাজে এক রকম করছেন কেন? জনসাধারণকে ভাঁওতা দেওয়াই কি বামফ্রন্ট সরকারের নীতি? আর একটি কথা বলতে চাই, পৌর মন্ত্রী জোরের সঙ্গে বললেন যে, তিনি কংগ্রেসিদের জঞ্জাল দূর করতে পারবেন না। তিনি যা বলেছেন তার কথা ঠিকই। কংগ্রেসি মনোভাব মানুষের মনে দিনের পর দিন বাড়ছে এবং কংগ্রেসি আদর্শ বেশি বেশি গ্রহণ করছে। সেইজন্য বলছি কংগ্রেসি জঞ্জাল বাড়বে এবং এই বিধানসভায় সংখ্যা গরিষ্ঠতা লাভ করে আসবে। যাই হোক, এই যে ব্যয় বরাদ্দ মাননীয় মন্ত্রী মহাশয় পেশ করেছেন তাকে আমি সমর্থন করতে পারছি না। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[6-05 — 6-15 P.M.]

**শ্রী অতীশচন্দ্র সিনহা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবি উত্থাপন করেছেন আমি তাকে সমর্থন করতে পারছি না। তার কারণ, গত প্রায় ২ বছর ধরে পশ্চিম বাংলার গ্রামাঞ্চলে এবং শহরে প্রকৃত পক্ষে যে অবস্থা চলছে তা তাঁর দপ্তরের মাধ্যমে প্রকাশিত যে সমস্ত পুস্তক এবং তারপর ডাঃ বিনোদবিহারী মাজী আমার আগে বলে গেছেন, কি ধরনের কান্ড কারখানা, দলবাজি, চুরি,

কংগ্রেসিদের উপর অত্যাচার গ্রামাঞ্চলে শহরাঞ্চলে হয়েছে তার কোনও তথ্য এই পুস্তকের মধ্যে নেই এবং এই দপ্তরের মাধ্যমে যে সমস্ত প্রচারের ব্যবস্থা আছে তার মাধ্যমে আমরা দেখতে পাচ্ছি না। দিনের পর দিন খুন হচ্ছে, আমাদের বহু কর্মী খুন হয়েছে, সামবিয়াং-এ খুন হয়েছে, মরিচঝাঁপিতে খুন হয়েছে, কাশীপুরে খুন হয়েছে, সেই সমস্ত খবর, তার যে চিত্র সেই চিত্র আপনার দপ্তরের কোনও পুস্তকে বা আপনার দপ্তরের কোনও প্রচারে ফুঠে উঠে নি। সেজন্য আপনি আজকে যে ব্যয় বরাদ্দের দাবি উত্থাপন করেছেন তাকে সমর্থন করতে পারছি না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত বন্যার সময় আমরা খুব ক্ষোভের সঙ্গে লক্ষ্য করেছি, শুধু আমাদের দলের তরফ থেকে নয়, অন্যান্য বামফ্রন্টের শরিক দলের তরফ থেকে এই প্রশ্ন নানা ভাবে তথ্য মন্ত্রীকে করা হয়েছিল, গত বন্যার সময় মুর্শিদাবাদ জেলার কাঁদি সাব ডিভিসনের ব্যাপারে আমরা আশ্চর্য হয়ে গেলাম যে প্রথম ১০/১২ দিন কোনও খবর কাগজে বেরুল না, রেডিওর মাধ্যমে জানতে পারলাম না, সরকারের তরফ থেকে কোনও প্রচারের ব্যবস্থা হল না যে সেখানকার প্রকৃত তথ্য কি। আমি যে দিন কাঁদিতে যাচ্ছি ৮ তারিখে, তার আগে ২ তারিখে মুখ্যমন্ত্রীর সঙ্গে দেখা করে বললাম এত বড় বন্যা হচ্ছে বলে মনে হচ্ছে, কারণ, তখন তিলপাড়া ব্যারেজ ভেঙ্গে গেছে, সুতরাং একটা ভয়ানক অবস্থা হচ্ছে, আপনার কি প্রকৃত তথ্য আছে আমাকে বলুন, তিনি বললেন আমার কাছে কোনও তথ্য নেই, সেখানে কি অবস্থা হচ্ছে আমি জানি না। ২৭/২৮ তারিখে তিলপাড়া ব্যারেজ ভেঙ্গে গেছে, ২ তারিখে মুখ্যমন্ত্রীর কাছে গিয়ে কোনও খবর পেলাম না। আমরা বললাম কি করে সেখানে যাব, সেখানে যাবার কোনও ব্যবস্থা করতে পারছি না, তিনি বললেন কোনও দিক দিয়ে রাস্তা আমি জানি না। এই যেখানে প্রচার দপ্তরের অবস্থা সেখানে কি করে বলব যে তথ্য দপ্তর খুব ভাল ভাবে কাজ করছে? আমি যেদিন ৮ তারিখে গেলাম সেদিন যুগান্তরে বেরুল কাঁদি শহর বন্যায় ভাসছে, আমি সেখানে অনেক কষ্টে উপস্থিত হয়ে দেখলাম শুকনো খটখটে, কাঁদি শহরে কোনও জল নেই, তার আশপাশে জল। কাজেই এই রকম ধরনের ভুল তথ্য যদি প্রচারিত হয়ে থাকে বা প্রকৃত তথ্য জনসাধারণকে পরিবেশন করতে আপনার দপ্তর অসমর্থ হয়ে থাকে তাহলে কি করে বলব যে আপনার দপ্তর ভাল ভাবে চলছে? তাহলে কি করে আপনার দপ্তরের ব্যয় বরাদ্দকে আন্তরিক ভাবে সমর্থন জানাতে পারব? তাই আমি আপনার কাছে অনুরোধ করব যাতে সত্যিকারের চিত্র বিশেষ করে এই রকম ধরনের যখন কোনও ঘটনা ঘটবে, বন্যা বা সেই রকম ধরনের কোনও ঘটনা যখন ঘটবে তখন সাধারণ মানুষ যাতে প্রকৃত তথ্য যত তাড়াতাড়ি সম্ভব পেতে পারে তার ব্যবস্থা আপনি নিশ্চয়ই করবেন। দ্বিতীয় আর একটা কথা মন্ত্রী মহাশয় বলেছেন সাংবাদিকদের স্বাধীনতা অক্ষুন্ন রাখার চেষ্টা তিনি করবেন, সেটা না কি তাঁর দায়িত্ব।

ভাল কথা এবং আমরাও সব সময় চাই যে সংবাদপত্রের স্বাধীনতা অক্ষুন্ন থাকুক। কিন্তু অত্যন্ত দুঃখের সঙ্গে লক্ষ্য করছি এবং আপনারাও জানেন যে, কয়েক দিন আগে মরিচঝাঁপিতে কয়েক জন সাংবাদিককে আপনারা গ্রেপ্তার করেছেন। আনন্দবাজার পত্রিকা

অফিসে কিছু দিন আগে হামলা হল এবং বরুন সেনগুপ্তের বিরুদ্ধে হামলার চেষ্টা চলল। যেহেতু এই পত্রিকা আপনাদের গুণগ্রাহী নয়, আপনাদের মোসায়েবী করে না, আপনাদের নানা রকম ক্রিটিসাইজ করে কাজেই এই পত্রিকার উপর আপনাদের গাত্রদাহ বেশি। আপনারা মরিচঝাঁপিতে সাংবাদিকদের গ্রেপ্তার করলেন তারপরও বলছেন আমরা সংবাদপত্রের স্বাধীনতা এবং ধারাকে অক্ষুন্ন রাখতে চাই। একথা বলতে আপনাদের এতটুকু লজ্জা হল না? অন্যান্য পত্রিকাকে দেখছি আপনারা আপনাদের পার্টির প্রচার পট্টকে পরিণত করেছেন এবং এই যে ছোট্ট বাজেট বক্তৃতা পেশ করেছেন এটাও দেখছি আপনাদের একটা প্রচার পট্টক। আপনারা সাংবাদিকদের স্বাধীনতা রক্ষার জন্য সচেষ্ট আছেন এটা আমার মনে হয় না। যাঁরা আপনাদের লাইন ধরে চলবে, সি. পি. এম. ভাল সরকার এবং এরকম আইন শৃঙ্খলা ভারতবর্ষের আর কোথাও নেই এরকম কথা যাঁরা বলবেন তাঁদের নিয়ে আপনারা নাচবেন। কিন্তু মরিচঝাঁপি, কাশীপুরের হত্যাকান্ডের কথা যদি কোনও সংবাদপত্র লেখে তাহলে তাদের বিরুদ্ধে আপনারা জেহাদ ঘোষণা করবেন। এটা কি সাংবাদিক বা সংবাদপত্রের স্বাধীনতা রক্ষা করা? এসব দেখে আমার তো হাসি পায়। "পশ্চিমবঙ্গ পত্রিকা" মাঝে মাঝে আমরা পাই এবং সেটা দেখে আমার যা মনে হয় তাতে ওই একই কথার পুনরাবৃত্তি করতে হয় যে, এটাও আপনাদের পার্টির প্রচার পত্রিকায় পরিণত হয়েছে। আজ পশ্চিম বাংলার নানা দিকে নানা রকম অঘটন যেটা ঘটে চলেছে, পঞ্চায়েতে যা হয়েছে সেটা তো এখানে দেখছিল। এটাও আপনাদের সি. পি. এম.-এর গুণগানের কেন্দ্র হয়ে দাঁড়িয়েছে। তারপর, বিজ্ঞাপনের ক্ষেত্রে দেখছি গ্রামে গঞ্জে অনেক ছোট ছোট সংবাদপত্র বের হয় কিন্তু তারা যদি সি. পি. এম.-এর গুণগ্রাহী না হয় তাহলে তাদের বিজ্ঞাপন পাওয়া থেকে বঞ্চিত করা হচ্ছে। অথচ তারা সেখানে একটা সুষ্ঠু ভূমিকা পালন করছে এবং যে সমস্ত খবর জনসাধারণ পেত না সেটা তারা এখন তাদের মাধ্যমে পাচ্ছে। মুর্শিদাবাদ জেলার অনেক সদস্য একটি কাগজ পান যেটি কমিউনিস্ট বিরোধী কাগজ এবং প্রাণরঞ্জন চৌধুরি এটি বার করেন। আমি মুর্শিদাবাদের গ্রামে গিয়ে সেই কাগজটি দেখেছি। কিন্তু সেই কাগজে সি. পি. এম. সরকার কোনও বিজ্ঞাপন দেন না। এর কারণ হচ্ছে তিনি সি. পি. এম.-কে ক্রিটিসাইজ করেন, সরকারের ভুল ত্রুটি যেগুলি আছে তা লেখেন, এঁরা যে সমস্ত অকাজ করছেন তা লেখেন এবং সেইজন্য তাকে বিজ্ঞাপন দেওয়া হয় না। শুধু এই কাগজই নয়, আনন্দবাজার পত্রিকা, স্টেটসম্যানকেও বিজ্ঞাপন দেওয়া হচ্ছে না। বসুমতী, গণশক্তি যেগুলি সরকারের মুখপত্র তাদের বিজ্ঞাপন দিচ্ছেন। স্যার, বসুমতী সম্পর্কে আমি দু-একটা কথা বলব। এই সরকার আসার পর আপনারা এডিটর হিসেবে নিয়োগ করেছেন প্রশান্ত সরকারকে। কিন্তু এই ভদ্রলোক ইতিমধ্যেই তাঁর নিজের ভাই যিনি আগে সরকারের উচ্চ পদে ছিলেন এবং এখন রিটায়ার করেছেন তাঁকে বসুমতীতে নিয়োগ করেছেন। শুধু তাই নয়, তিনি তাঁর শ্যালক শিবাজী বসুকে ফটোগ্রাফার হিসেবে নিয়োগ করেছেন। আপনারা যদি কেউ দৈনিক বসুমতী পড়েন তাহলে দেখবেন সেখানে যে সমস্ত ফটো বের হয় সেগুলি কালো ব্লটিং পেপারের ছাপের মতো এবং ফটো বলে চিনতেই পারবেন না। অথচ এই প্রশান্ত সরকার তাঁর শ্যালক শিবাজী বসুকে সেখানে

ফটোগ্রাফার হিসেবে নিয়োগ করেছেন। অ্যাডমিনিস্ট্রেটর হিসেবে সেখানে বসিয়েছেন একজন রিটায়ার্ড আই. পি. এস. অফিসারকে, যাঁর নাম হচ্ছে দীপকুমার সেন। কংগ্রেসি আমলে এই ভদ্রলোকের চাকুরি গিয়েছিল, অথচ তাঁকে অ্যাডমিনিস্ট্রেটর হিসেবে এই কাগজে নিয়োগ করলেন।

[6-15 — 6-25 P.M.]

এই সব অকাজ এবং কুকাজের প্রতিবাদে সেখানকার প্রিন্টার, পাবলিশার এবং জেনারেল ম্যানেজার তারা চাকরি ছেড়ে দিয়ে চলে গেছেন। বসুমতী পরিচালনায় যে সমস্ত গলদ ছিল সেটা তদন্ত করবার জন্য কমিটি করা হয়েছিল। কমিটির সদস্যগণ সলিল গাঙ্গুলী, সৌরেন ভট্টাচার্য এবং অমর চক্রবর্তী মহাশয় ছিলেন। তাঁরা যে রিপোর্ট দিয়েছেন সেই রিপোর্টে কি আছে আমরা জানি না। সেই রিপোর্টে মাথা-মুন্ডু-ঘোড়ার ডিম কি আছে আমরা জানি না। সেখানকার পরিচালন ব্যবস্থায় কিছু গলদ এবং ত্রুটি বের করবার জন্য তদন্ত কমিটি করা হয়েছিল এবং তারা যে রিপোর্ট দিয়েছে সেটা আমাদের সামনে পরিবেশন করবেন এই অনুরোধ আমি রাখব। এই কাগজ সম্বন্ধে আর একটি তথ্য আমি বলতে চাই, এই কাগজ কোন স্তরে নেমে গিয়েছে এটা শুধু প্রচার পটুক হয় নি এই কাগজের ফটোগুলি ব্ল্যাক স্পটের মতো ছবি বেরোয়। স্যার গত ৯ তারিখে আমাদের একটি মিছিল বিধানসভা অভিযানে আসে এবং সি. পি. এম.-এর ও একটি মিছিল আসে এবং সেই সি. পি. এম.-এর মিছিলে মাননীয় মুখ্যমন্ত্রী ভাষণ দিয়েছিলেন সেই ভাষণ বসুমতীতে ছাপা হয়েছিল এবং প্রথম পৃষ্ঠা হেডিং ছিল "চক্রান্ত রয়েছে শুরুতে নজর রাখুন" — এই বলে মাননীয় মুখ্যমন্ত্রীর ভাষণ রাখা হয়েছিল এবং সেখানে লেখা ছিল "প্রথম পৃষ্ঠার ভাষণের শেষে লেখা ছিল শেষ অংশ ৬ পৃষ্ঠায় দেখুন"। স্যার সেই পৃষ্ঠায় মুখ্যমন্ত্রীর বক্তব্যের শেষ অংশ দেখতে গিয়ে দেখলাম সেখানে একটি অশ্লীল গল্প লেখা হয়েছে "নীলিমা চলে গেল তার পিছনে জয়" — এই রকম দিয়ে আরম্ভ। একটি অশ্লীল গল্প সেটা হচ্ছে প্রথম পৃষ্ঠার শেষ অংশ যেটা মুখ্যমন্ত্রী ভাষণের শেষ অংশ বলা হচ্ছে। কাজেই এই হচ্ছে প্রচারের ব্যবস্থা। সুতরাং এই ব্যয় বরাদ্দের দাবি আমি কোনও প্রকারেই সমর্থন করতে পাচ্ছি না। স্যার তারপরে আমি বলতে চাই আমাদের চিত্র শিল্প পশ্চিম বাংলায় এক কালে এবং এখনও বোধ হয় একটি বিশেষ শিল্প হিসাবে পরিচিত। ভারতবর্ষের মধ্যে পশ্চিম বাংলার চিত্র শিল্প একটি বিশেষ স্থান অধিকার করে আছে। কিন্তু খুবই দুঃখের কথা এই শিল্প, অন্যান্য শিল্পের মতো পশ্চিম বাংলায় অধঃপতনের দিকে যাচ্ছে। এই শিল্পকে বাঁচানোর জন্য আমাদের তথ্য এবং সাংস্কৃতির দপ্তরের দিক থেকে যে ধরনের চেষ্টা করা উচিত ছিল আমার মনে হয় এই বাজেটের মধ্যে তা কিছু দেখতে পাচ্ছি না। আমার অনুরোধ পশ্চিম বাংলায় এই মৃত প্রায় শিল্পকে যাতে

আবার পুনরায় স্বগৌরবে প্রতিষ্ঠিত করা যায় তার জন্য মন্ত্রী মহাশয় যতদূর সম্ভব চেষ্টা করবেন এবং তাদের যতটা অর্থ সাহায্য দিতে পারেন তার জন্য চেষ্টা করবেন। আর একটি কথা বলতে চাই মাননীয় মন্ত্রী মহাশয় এই তথ্য জনসংযোগ নাম পরিবর্তন করে তথ্য সাংস্কৃতিক দপ্তর করেছেন, ভাল করেছেন। পশ্চিম বাংলায় সংস্কৃতি সমৃদ্ধ একটি রাজ্য। অথচ এখানকার কবি গান, বাউল নানা রকম সাংস্কৃতিক আমাদের গ্রামে গঞ্জে আছে সেগুলি আস্তে আস্তে সঙ্কুচিত হয়ে যাচ্ছে। আগে যারা সংস্কৃতির ধারক ও বাহক ছিলেন সেই সমস্ত রাজা মহারাজা এবং জমিদার তাদের পৃষ্ঠপোষকতা করতেন তখন তাদের মোটামুটি আর্থিক ও সামাজিক অবস্থা সচ্ছল ছিল। কিন্তু আজকে অর্থনৈতিক এবং সামাজিক অবস্থার পরিবর্তন হচ্ছে এবং আপনারা শ্রেণীহীন সমাজের দিকে এগিয়ে চলেছেন কিন্তু বাংলার এই সাংস্কৃতিক ধারক এবং বাহক যারা ছিলেন তাদের অবস্থা দিন দিন কাহিল হয়ে পড়ছে। চিত্র শিল্পীদের সাহায্য করবার প্রস্তাব এখানে রাখা উচিত ছিল। আমি আপনার কাছে সবিনয়ে একটি সাজেশন হিসাবে রাখছি বিশেষ করে এই সমস্ত কবি গান এবং বাউল গান যারা করেন, বীরভূমে যারা প্রসিদ্ধ তাদের দিকে নজর দেবেন।

কাজেই আপনি যেমন চিত্র শিল্পে কিছু কিছু যারা কর্মচারী আছে তাদের সাহায্য করবার প্রস্তাব এই বাজেটের মধ্যে রেখেছেন সেইরকম আপনার কাছে এটাও একটা সাজেশন রাখছি দেখবেন, বিশেষ করে এই সমস্ত যারা কবি গান করেন বা বাউল গান করেন, বীরভূমে যারা প্রসিদ্ধ, মুর্শিদাবাদে যারা প্রসিদ্ধ, আমি তো জানি যে কবি গান মুর্শিদাবাদে যারা লম্বদর গোমানী তারা একটা বিশিষ্ট স্থান সংস্কৃতিতে পশ্চিম বাংলায় অধিকার করে আছে। তাদের নাম সংরক্ষার্থে কিছু যদি করা যায় বা তাদের যারা পরবর্তী কালে পুষ্ট করে চলেছে তাদের বাঁচিয়ে রাখা যায় তার জন্য আপনি যথা সম্ভব আর্থিক সাহায্যই হোক বা কোনও পরিকল্পনা হোক আপনি নিশ্চয়ই করবেন। শেষ কালে একটা কথা বলে আমি আমার বক্তব্য শেষ করব, এটা হচ্ছে আপনার অপসংস্কৃতির কথা। আমি আপনার মুখ থেকে এবং এই সরকারের মুখ থেকে বহুবার শুনেছি এই অপসংস্কৃতি দূর করতে হবে। কলকাতা এবং বিভিন্ন জায়গাতে বহু দেওয়াল লিখনও আমরা পড়েছি যে অপসংস্কৃতির বিরুদ্ধে আপনারা জেহাদ ঘোষণা করেছেন। অপসংস্কৃতিটা নিশ্চয়ই দূর করতে হবে কিন্তু আমরা দেখেছি সরিষার মধ্যেই ভূত রয়েছে। অর্থাৎ আপনারা এই বাজেটে ক্যাবারের উপর দেখি বেশি ট্যাক্স বসিয়েছেন সত্য কথা। আমরা যখন সরকারে ছিলাম তখন আমরাও ক্যাবারের উপর, মদের উপর প্রচুর ট্যাক্স বসিয়েছিলাম কিন্তু বেশি ট্যাক্স বসালেই ক্যাবারে বা মদ খাওয়া দেশ থেকে উঠে যায় নি, তারা সগৌরবে সেখানেই বিরাজ করছে। যেখানে আগে ক্যাবারে দেখতে গেলে হয়ত ৫০ টাকা লাগত এখন এই সমস্ত ট্যাক্স বাড়াবার ফলে সেখানে

১০০ টাকা লাগছে কিন্তু দেখার লোকের সংখ্যা কমতি হচ্ছে না। বরং দিন দিন বেড়েই চলেছে। সুতরাং শুধু ট্যাক্স বসিয়ে টাকার অঙ্ক বাড়িয়ে দিয়ে যদি অপসংস্কৃতি দূর করতে চান সেটা কিছুতেই সম্ভব হবে না। যদি সত্যিই যেটা আপনারা বলছেন সেটা যদি মনে প্রাণে করতে চান তাহলে নিশ্চয়ই আমি মনে করি যে আপনাদের এইগুলিকে একেবারে তুলে দিতে হবে। নইলে আপনারা ঐ দেওয়ালে লিখে মানুষকে শুধু বিভ্রান্ত করা এবং একটা ভাল শ্লোগানের মতো শুধু আপনাদের বুলি আওড়ান এটা পরিত্যাগ করার চেষ্টা করুন। আপনারা সেটা করতে পারেন নি এইজন্য আমি এই বাজেটকে সমর্থন করতে পারছি না। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রভাসচন্দ্র ফদিকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, প্রথমেই আমি মাননীয় তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় তাঁর ব্যয় বরাদ্দের উপর যে ভাষণ রেখেছেন তাকে সমর্থন করছি। আজ থেকে দেড় হাজার বৎসর আগে জনৈক অতীশ দীপঙ্কর বুদ্ধদেবের বাণী ভারতবর্ষ এবং ভারতবর্ষের বাইরে প্রচারের জন্য গিয়েছিলেন, আজকে এই দেড় হাজার বৎসর পরে জনৈক অতীশ দীপঙ্করের নবতম সংস্করণ, তিনি আজকে পশ্চিমবঙ্গের এই জনপ্রিয় সরকারের তথ্য ও সংস্কৃতি বিভাগের যে কার্যবলি, তা সমর্থন করতে না পেরে তিনিও প্রচারে বেরিয়ে পড়েছেন। গায়ে তার বিরোধিতার নামাবলি, যে নামাবলিতে লেখা আছে ''এশিয়ার মুক্তি সূর্য'' যুগ যুগ জিয়ো, যে নামাবলিতে লেখা আছে ''কথা কম কাজ বেশি'', যে নামাবলিতে লেখা আছে ''দেশ এগিয়ে চলেছে''। আজকে যারা আছেন তাদের নামাবলিতে অদৃশ্য অক্ষরে কি লেখা আছে সেটা একটু বোঝা মুশকিল আছে। কারণ তারা তারের খেলায় নামছেন, তারের খেলায় ব্যালান্সের খেলা দেখাচ্ছেন। স্যার, প্রতিভাশালী এবং পাগলকরা এই সূক্ষতম পার্থক্যটা একটু বোঝার দরকার আছে। এদের মাঝখানে সূক্ষ একটা রেখা আছে সেই রেখার কেউ ওদিকে চলে যায় আবার কেউ এদিকে চলে আসে, এরা পরস্পর স্থান বদল করে ডিফারেনশিয়েশন বোঝাবার জন্য। সুতরাং আজকে ঐ বন্ধুরা সূক্ষ তারের খেলায় নেমেছেন বলেই কখন এ পন্থী, কখন ও পন্থী এবং নামাবলির অদৃশ্য অক্ষরে নানা কথা খুঁজে বেড়াচ্ছেন।

[6-25 — 6-35 P.M.]

যেকথা বলছিলাম আজকে জনৈক মাননীয় সদস্য প্রশ্নোত্তরকালে একটা প্রশ্ন রেখেছিলেন অশ্লীলতা কাকে বলে? সেই সময় প্রশ্ন শুনে ভাবলাম বিধানসভায় আমরা মাঝে মাঝে দেখছি কার্ত্তিত পুচ্ছ, মুক্ত কচ্ছে নটরাজের নাটুকেপনা, সত্যনারায়ণের পাঁচালী দেখি, তার মধ্যে কিছু কিছু অশ্লীলতার রূপ দেখতে পাই, একথাটা আমাদের ভদ্রলোকদের স্মরণ করিয়ে দেবার

দরকার। আমি যে কথা বলতে চাই মন্ত্রী মহাশয়কে আমি প্রথমেই অভিনন্দন জানাচ্ছি এই বিভাগের নাম তথ্য এবং সংস্কৃতি বিভাগ রাখার জন্য, উদ্দেশ্য হচ্ছে এই — এই সরকারের কার্যাবলি, কৃষ্টির যে মূল লক্ষ্য, তার যে প্রধান কাজ, এ কাজ শুধু পশ্চিম বাংলাতেই নয়, বিভিন্ন রাজ্যে যারা উদগ্রীব আকাঙ্খা নিয়ে আগ্রহ নিয়ে অপেক্ষা করছে জানার জন্য, তাদের কাছে সঠিক ভাবে পৌছে দেবার গুরু দায়িত্ব রয়েছে এই বিভাগের এবং এই দায়িত্ব সঠিক ভাবে পালন করার জন্য এই কাজগুলির মূল কেন্দ্রীভূত ভাবে এই তথ্য এবং সংস্কৃতি বিভাগে রেখেছেন এবং বিভিন্ন বিভাগের যে কাজ তার সঠিক তথ্য পরিবেশন করা এই বিভাগের দায়িত্ব। আমি যখন বলছি দেখছি মাননীয় বন্ধুরা চলে যাচ্ছেন। আবার তারের খেলায় নাচবেন।

**(শ্রী সুনীতি চট্টরাজ ঃ জল খেয়ে আসছি।)**

মাঝে মাঝে এই রকম জল খাওয়ার দরকার পড়ে। সংস্কৃতি সম্বন্ধে দুই একটি কথা বলতে চাই। সংস্কৃতির আগে যে কথাটা ছিল তা হল কৃষ্টি, যারা চাষ করে যারা তাঁত বোনে, যারা জাল ফেলে, সেই গ্রামীণ মানুষ যারা, তাদের জীবনে যে মূল্যবোধগুলি তার কিছু কিছু গ্রামের মধ্যে ধীরে ধীরে বিকশিত হয়ে উঠত, সেই বোধগুলি ধীরে ধীরে নষ্ট হয়ে যাচ্ছে বুর্জোয়া সংস্কৃতির প্রভাবে, ইয়াঙ্কি সংস্কৃতির প্রভাবে। তাই আমরা দেখছি, মূল কৃষির সঙ্গে যারা যুক্ত ছিল, তাদের কৃষ্টি বিকশিত হয়ে উঠবার সুযোগ পাচ্ছে না। উপরন্তু কৃষ্টির নামে বুর্জোয়া সংস্কৃতি উচ্চবিত্তদের বৈঠকখানায়, তাদের গ্রীন রুমে আশ্রয় নিচ্ছে। যদিও এই দপ্তরের প্রধান কাজ হচ্ছে গ্রামীণ সংস্কৃতিকে বিকশিত করে তোলা, তার জন্য সাধারণ মানুষের চিন্তা ভাবনার জগতে আলোড়ন সৃষ্টি করার ব্যবস্থা করে দিয়ে, তাঁরা যেটা করতে চান, যা বুঝাতে চান, জীবন যন্ত্রণা তাঁদের কি আছে, সমস্ত কিছু সুস্থ চিন্তায় চিন্তিত হয়ে তাঁদের গ্রামীণ সংস্কৃতিকে নূতন করে গড়ে তুলতে পারেন এবং সেই মুল্যবোধকে সঠিক ভাবে চারিদিকে ছড়িয়ে দিতে পারেন, সেই কর্তব্য এবং দায়িত্ব এই বিভাগ সঠিক ভাবে পালন করবেন বলে আমার বিশ্বাস। আমার বিশ্বাস এই দপ্তর সঠিক ভাবে গুরুত্ব দিয়েছেন বলেই এর নামকরণ হয়েছে তথ্য এবং সংস্কৃতি বিভাগ, এজন্য আমি মন্ত্রী মহাশয়কে আবার অভিনন্দন জানাচ্ছি। এই নামকরণ হয়েছে বলে জনৈক সদস্য যেন হঠাৎ ভূত দেখলেন, তিনি আমাদের বামফ্রন্ট-এর কোনও কোনও দলকে সাবধান করে দিতে চাইলেন, অন্য দপ্তরের মন্ত্রীদের যে কার্যাবলি, তা সঠিক ভাবে যাতে প্রচার না হয় তার জন্য উদ্দেশ্য মূলক ভাবে এই মন্ত্রীর উপর কেন্দ্রীভূত দায়িত্ব দেওয়া হয়েছে, তিনি এই ইঙ্গিত করলেন। আমি তাঁর উদ্দেশ্যে বলতে চাই — "আশঙ্কসে যদগ্নিং তদিদং স্পর্শক্ষমং রত্নম"। যেটাকে আগুন বলে মনে করছেন, এটা মোটেই আগুন নয়, আপনি স্পর্শ করে দেখুন, দেখবেন স্পর্শ যোগ্য

শীতল রত্ন বলে মনে হবে। আজকে উদ্দেশ্য হচ্ছে সমস্ত তথ্য সঠিক ভাবে পরিবেশন করা, এবং সেই উদ্দেশ্যকে সফল করার জন্য সমস্ত কাজকে কেন্দ্রীভূত করে এই দপ্তরে আনা হয়েছে, এই তথ্য এবং সংস্কৃতি বিভাগে আনা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে যে প্রধান কাজ, মূল লক্ষ্য এবং মূল দায়িত্বের কথা এই ভাষণে বলা আছে, সেগুলি যদি আমরা একটু বিচার করে দেখি, তাহলে দেখব যে আতঙ্কিত হবার কারণ আছে বিরোধী পক্ষের বন্ধুদের। তার কারণ, সঠিক তথ্য যদি পরিবেশন করতে হয়, আমরা দেখতে পাচ্ছি যে সমস্ত সাংবাদিকদের বিগত জরুরি অবস্থার সময় অন্ধকারের মধ্যে মুখ লুকিয়ে রাখার মতো অবস্থা হয়েছিল, আজকে অন্ধকারাচ্ছন্ন অবস্থা পার হয়ে যাবার পর, আমরা চাচ্ছি যে, সত্য সংবাদ পরিবেশিত হোক, সৎ সাংবাদিকতার আদর্শ অক্ষুন্ন রাখা হোক, যে সমস্ত সংবাদপত্র কায়েমী স্বার্থের সেবা করে, তাদের কাছে অনুরোধ করতে চাই যে পশ্চিম বাংলার খেটে খাওয়া মানুষের জীবন যন্ত্রণা সঠিক ভাবে তুলে ধরার দায়িত্ব ও কাজ তাদের আছে।

তাদের জীবন যন্ত্রণার উপশম করতে হলে তাদের জন্য যে সংস্কৃতির বিকাশ ঘটাতে হবে সেটা জনগণতান্ত্রিক সংস্কৃতি। এই কথাটা সবচেয়ে উপরে তুলে ধরার দরকার আছে। সেই কথাই চিন্তা ভাবনা করুন, তাদের কলম দিয়ে সেই কথাই বেরোক। কারণ, একথা আমরা জানি যে বুর্জোয়া ধনতন্ত্র যখন গাড্ডায় গিয়ে পড়ে, তার অবক্ষয় যখন শুরু হয়ে যায়, তখন তাকে রক্ষা করার জন্য দুটো জিনিস এগিয়ে আসে — এক নম্বর ফ্যাসিবাদ, দু' নম্বর অপ-সংস্কৃতি। ফ্যাসিবাদের যে কি রূপ হতে পারে সেটা বিগত দু-তিন বছর আগে আমরা দেখেছি। আমি সেদিকে আর যাচ্ছি না। অপ-সংস্কৃতি জিনিসটা গোটা দেশটাকে বিশেষ করে দেশের যুবক বন্ধুদের গ্রাস করে ফেলেছে, তাদের চিন্তা ভাবনা লুপ্ত করে দিচ্ছে, উপরন্তু তাদের একটা বিধ্বংসী দিকে ঠেলে দিচ্ছে। এক দিকে এক শ্রেণীর মানুষ ভাবছেন, এক ধরনের যুবক বন্ধুরা ভাবছেন, এই ব্যবস্থায় কিছু হতে পারে না, সমস্ত চূর্ণ-বিচূর্ণ করে দিতে হবে, সমস্ত ধ্বংস করে দিতে হবে। তা না হলে নূতন কিছু আসবে না। এই অলীক চিন্তা থেকেই তারা সমস্ত কিছু ভেঙ্গে গুড়িয়ে দিতে চাইছেন। স্কুল বিল্ডিংস ভেঙ্গে দিয়ে শিক্ষা ব্যবস্থার পরিবর্তন করতে চাইছেন। আর এক দল বন্ধু তারা বিভ্রান্ত হয়ে গিয়ে চেষ্টা করছেন, এলোমেলো করে দেমা, লুটেপুটে খাই। এইভাবে আমরা দেখব, সমস্ত শিল্পী, সাহিত্যিকদের বুর্জোয়া চিন্তা ধারা দ্বারা আচ্ছন্ন করে দিয়ে তাদের কলম দিয়ে নূতন নূতন জিনিস সৃষ্টি করে যুব সমাজকে বা তাদের চিন্তাকে সংস্কৃতির উল্টো দিকে ঠেলে দেওয়া হচ্ছে। আজকে একটা অদ্ভুত জিনিস দেখি যখন আমরা গান শুনি। সেই সব গানে কোনও কোনও জায়গায় অদ্ভুত একটা ইঙ্গিত দিচ্ছে। আমি একটা গানের উল্লেখ করতে চাইছি — 'এমন একটা মানুষ খুঁজে পেলাম না, যার প্রাণ আছে, যার হৃদয় আছে'। এই গানটার মধ্য দিয়ে এই কথাটা বোঝা

যাচ্ছে যে এই পৃথিবীতে আমরা সমস্ত যেন একা। আমার মনের কথা বোঝাবার মতো এমন হৃদয়বান মানুষের সন্ধান আমি পাচ্ছি না। এই গানটাতে এইটা বোঝা যাচ্ছে যে, মানুষের একার শক্তিই আসল। তার যৌথ ভাবের মধ্যে যে শক্তি রয়েছে সেটা বোধ হয় আসল নয়। তারা ঘুমিয়ে কি প্রচার করতে চাইছেন যে "ঈশ্বর বাবু আসবেন না, আর বিপ্লব বাবুও আসবেন না"। মানুষ তার নিজস্ব চিন্তার, নিজস্ব যন্ত্রণার মধ্যে ঘুরপাক খাবে। আজকে আমরা একথাই বলতে চাই, সুস্থ সংস্কৃতি যদি আমরা উপরে তুলে ধরতে চাই, জনগণতান্ত্রিক সংস্কৃতির যদি আমরা বিকাশ ঘটাতে চাই, তাহলে একথা বোঝার দরকার আছে যে, মানুষের যে একক রূপ সেটা সত্যি নয়, মানুষের যৌথ বোধ শক্তি সেটাই আসল রূপ এবং যৌথ বোধ শক্তির মাধ্যম দিয়ে, সুস্থ সংস্কৃতির চিন্তা ভাবনার উপর, সেই কাঠামোর উপর দাঁড়িয়ে জনগণতান্ত্রিক সংস্কৃতিকে যদি আমরা বিকশিত করে তুলতে পারি তাহলে আগামী দিনে সমাজ গড়ার যে স্বপ্ন, শ্রেণীহীন, শোষণহীন সমাজ গড়ার স্বপ্ন, সেই স্বপ্ন সার্থক হওয়ার পথ আমরা খুঁজে পাব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কাজেই এই দপ্তর সঠিক ভাবে ব্রতী হয়েছে। তারা যে কথাটা বলতে চেয়েছেন — গণ মাধ্যম, যেটা আমাদের সরকারি কার্যকলাপ সাধারণ মানুষের কাছে পৌঁছে দেওয়ার জন্য যে দুটো মাধ্যম আছে, তা হচ্ছে — আকাশবাণী এবং দূরদর্শন। এই দুটো মাধ্যমের উপর রাজ্য সরকারের কোনও নিয়ন্ত্রণ নেই। রাজ্য সরকারের কোনও সাজেশনস সেখানে রাখার সুযোগ নেই। সুতরাং সরকারি কার্যবলি সঠিক ভাবে সহজ ভাবে এই গণ মাধ্যম — দূরদর্শন এবং আকাশবাণীর মধ্য দিয়ে যেহেতু প্রচার হওয়ার সম্ভাবনা নেই, তাই সরকার অন্যভাবে চিন্তা ভাবনা করছেন। সুখের কথা, আনন্দের কথা, কেন্দ্রীয় সরকার, এই দুটো মাধ্যমকে স্বশাসিত ব্যবস্থার মধ্য দিয়ে পরিচালনা করতে চাইছেন—একথা আমরা মেনে নিচ্ছি। কিন্তু সঙ্গে সঙ্গে আমাদের একটা কথা সেখানে বলার আছে, সরকার একথা মনে রাখছেন, কোনও একটা রাজ্যে, কোনও একটা অঞ্চলের যে স্বকীয় বৈশিষ্ট, তার যে নিজস্ব সমস্যা রয়েছে, সেই সমস্যা সঠিক ভাবে বোঝাবার জন্য এই গণ মাধ্যমের কার্যাবলি নিয়ন্ত্রণ, তার মধ্যে আমাদের বক্তব্য রাখার সুযোগের দরকার আছে।

পরিশেষে, আমরা অবাক বিস্ময়ে লক্ষ্য করলাম, ঠিক যখন আমরা আমাদের কথা বলি, বিরোধী পক্ষের আচরণের মধ্যে বিশেষ করে যে ডাক্তার বাবু দাওয়াইয়ের ব্যবস্থা করে গেলেন, আর যে সমস্ত বন্ধুরা সকলে আসন শূন্য করে একটু আগে চলে গেলেন তাদের উদ্দেশ্যে একটা কথাই আমি বলি, বিদ্যাসাগরের দ্বিতীয় ভাগের প্রথম তিনিটি শব্দের কথা। খুব বেছে বেছে বিদ্যাসাগর মশাই এই তিনটি শব্দ আমদানি করেছিলেন, শব্দগুলি লিখেছেন। বিদ্যাসাগর মশাইয়ের দ্বিতীয় ভাগের প্রথম কথা — ঐক্য, তারপর বাক্য, তারপর বোধ হয় মাণিক্য।

[6-35 — 6-45 P.M.]

বিরোধী পক্ষকে এই কথাই বলব যে পশ্চিম বাংলা বা ভারতবর্ষের যুবকদের যদি বাঁচাতে হয় সুষ্ঠু সংস্কৃতি যদি গড়ে তুলতে হয় তাহলে বিদ্যাসাগরের দ্বিতীয় ভাগের ঐ তিনটি কথাই উচ্চারণ করতে হয়। আসুন ঐক্যবদ্ধ ভাবে বাক্য বলি এবং বাক্য বললে মাণিক্য লাভ করব। আর তা হলে সব কুজঝটিকা। এই বলে এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই বাজেট সমর্থন করতে গিয়ে প্রথমেই আমি একটি বৃদ্ধ ব্যাঘ্রের গল্প দিয়ে আরম্ভ করব। বিরোধী দলের কথা শুনে সংস্কৃতের সেই গল্পের কথা আমার মনে পড়ছে। এক ব্যাঘ্র সারা জীবন মানুষ খেয়ে শেষ কালে যখন বৃদ্ধ হয়ে গেল তখন পুকুরের কাদার মধ্যে সারা দিন ক্ষুধার জ্বালায় ছটফট করতে করতে শেষ কালে সে তার পেটের মধ্যে থেকে একটা সোনার বালা বের করল এবং সেখান দিয়ে যত সব পথিক যাচ্ছিল তাদের বলতে লাগলো 'ইদম সুবর্ণ কংকনং গৃহ্যতাম'। আমি এই সোনার বালা দান করতে চাই। আমি এই সোনার বালা দিয়ে পুণ্য অর্জন করতে চাই। কোনও লোকই তার কাছে যায় না পাছে সে খেয়ে ফেলে এই ভয়ে। কিন্তু একটা বোকা লোক সে লোভে পড়ে যেই মাত্র বালা আনতে গেছে অমনি বাঘটি তাকে ভক্ষণ করল। বিরোধী দলও সেই রকম 'ইদম সুবর্ণ কংকনং গৃহ্যতাম' এই কথা বলছে। কিন্তু পশ্চিম বাংলার মানুষ সচেতন তাঁরা তাঁদের এই সুবর্ণ কংকনে প্রলুব্ধ হবে না। জনতা দলের ডাক্তার বন্ধু এফ. এফ. ডব্লিউ. মিনিকিট দিয়ে আরম্ভ করলেন এবং ভাবলাম মরিচঝাঁপি দিয়ে শেষ করবেন। কিন্তু দেখলাম অতীশ বাবুই মরিচঝাঁপি দিয়ে শুরু করলেন। এঁরা কেউই পশ্চিম বাংলায় যেসব কাজ হচ্ছে তা দেখতে চান না, উপলব্ধি করতেও চান না। ওঁরা যখন হাসেন আমরা তখন কাঁদি, আর আমরা যখন হাসি ওঁরা তখন কাঁদেন। বিরোধী দল বড় লোকের দল আমরা বামপন্থীরা গরিবের দল "পশ্চিম বাংলায়" লক্ষ্য করলে দেখতে পাবেন যে এর মধ্যে বর্গাদার শ্রমিক খেটে খাওয়া মানুষের ছবি আছে আর ওঁদের "পশ্চিম বাংলায়" বড় লোক জোতদারদের ছবি থাকত। ওঁদের সময় কত বিক্রি হত জানি না তবে আমাদের সময়ে সপ্তাহে ৭৫ হাজার বিক্রি হচ্ছে। প্রেসের স্বাধীনতা নিয়ে ওঁরা কুম্ভীরাশ্রু বর্জন করছেন, সাংবাদিকদের স্বাধীনতায় ওঁদের চোখের জলে বন্যা বয়ে যাচ্ছে — বরুন বাবুর ওঁরা প্রশংসা করছেন — কিন্তু ওঁকেই ওঁরা বিনা বিচারে মিসায় কারারুদ্ধ করেছিলেন। সেদিন ওঁদের এই কুম্ভীরাশ্রু কোথায় ছিল। গত সেশনে সাংবাদিকদের অধিকার স্বীকার করবার জন্য আমরা যখন এই হাউসে আইন রিপিল করেছিলাম তখন ওঁরা এর বিরোধিতা করেছিলেন। সুতরাং আজকে ওঁনারা পশ্চিম বাংলার মানুষকে কি বলতে চাচ্ছেন আমি বুঝতে পারছি না। ওঁরা এখন পাগলা কুকুর হয়ে গেছেন। পশ্চিম বাংলায় ৩০ বছর শাসন ক্ষমতায় থাকার

পর তা থেকে উৎখাত হয়ে গিয়ে তাদের মস্তিষ্কের বিকৃতি ঘটেছে। আমার বন্ধু বললেন বন্যায় এই সমস্ত খবর আছে যা "পশ্চিম বাংলা" স্বীকার করে না এবং তিনি কাঁদির কথা বললেন। কলকাতায় পাবলিসিটি ডিপার্টমেন্ট ইমফরমেশন ডিপার্টমেন্ট তখন জলের তলায়। মন্ত্রীরা সব সাঁতরে জলের তলা দিয়ে যাচ্ছেন। তখন তিনি শীততাপ নিয়ন্ত্রিত কক্ষে বসে তিন তলায় বসে বন্যার খবর চাইছেন। পশ্চিম বাংলার খেটে খাওয়া মানুষ ক্ষেত মজুর এস. ডি. ও. বি. ডি. ও. ডি. এম. সকলেই জলের তলায় ইলেক্ট্রিকের লাইন জলের তলায় — লোকে নৌকা করে যাচ্ছে খবর কি করে আসবে? সমস্ত রকম অবাস্তব তথ্য ওনারা দিনের পর দিন এই হাউসে রাখছেন আর আমাদের সেই সব কথা শুনতে হবে। এটা অত্যন্ত দুঃখের কথা পরিতাপের কথা। আমি আপনার মাধ্যমে দু-একটা কথা বলতে চাই। উনি উৎপল দত্তের কথা বলেছেন। তিনি তাঁর সম্বন্ধে কিছুই জানেন না। তিনি কোনও পার্টি করেন না। তিনি খেটে খাওয়া মানুষ ক্ষেত মজুরদের কথা বলে তাই ওঁদের এত অভিমান ওনার প্রতি। তিনি দল করেন নিশ্চয় দলবাজি করেন তবে সেই দল নিপীড়িত নিষ্পেশিত মানুষদের দল। সেই জন্য জরুরি অবস্থার সময় দিনের পর দিন গুন্ডাদের দিয়ে ছাত্র পরিষদের ছেলেদের দিয়ে তাদের উৎখাত করেছিলেন। গণতন্ত্র স্বাধীনতার কথা বললেন কিন্তু এই আইন সভায় বিরোধীরা যারা ছিলেন তাদের একটি কথাও আপনারা বলতে দিতেন না এই আইন সভায় ফ্যাসিবাদ একনায়কত্বের কথা হত। আর শুধু পশ্চিম বাংলা নয় সারা ভারতবর্ষে এশিয়ার মুক্তি সূর্য ইন্দিরা গান্ধীর কথা হত। আজকে তাই খেটে খাওয়া মানুষদের কথা বলছি তখনই ওঁদের এত উষ্মা। ওঁরা এই বিবৃতি পড়েন নি পশ্চিম বাংলার তথ্য বিভাগ কি কি কাজ করছে সে সব কথা বলেন নি। বসুমতীকে ওঁরা চিবিয়ে রস নিঙড়ে বার করে ফেলেছেন। আজকে দুই বছরে সরকার বসুমতীকে একটা উন্নত ধরনের কাগজে পরিণত করবে সেটা সম্ভব নয়। আনন্দবাজার যুগান্ত তিন পাতা করে খবর বের করে তাহলে ওদের নিউজপ্রিন্টগুলো যায় কোথায়। আর স্টেটসম্যান ১০ পাতা করে খবর বের করে। যে নিউজপ্রিন্ট অ্যালট করা হয় সেটা চোরা পথে যায় কিভাবে সে কথা তো বললেন না সে বিষয়ে কেন্দ্রকে বলুন। ওঁরা বড় বড় মালিকদের কথা বললেন ছোট ছোট জারনালিস্টদের কথা বললেন না।

[6-45 — 6-55 P.M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আর এক মিনিট সময় নিয়ে আমার বক্তব্য শেষ করছি। পশ্চিম বাংলার শিল্প এবং সাংস্কৃতিক জীবনে মাননীয় মন্ত্রী মহাশয় এক যুগান্ত সৃষ্টি করেছেন এবং এত কম টাকায় যে নূতন দৃষ্টিভঙ্গি নিয়ে পশ্চিম বাংলার সত্যিকারে সংস্কৃতি এবং কালচার যে প্রকাশিত হয়েছে সেই জন্য আমি তাকে আন্তরিক অভিনন্দন জানিয়ে এবং তার বক্তব্যকে আর একবার সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রী শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য মহাশয় যে বাজেট বরাদ্দ পেশ করেছেন তাকে সমর্থন করে সংক্ষেপে কয়েকটি কথা আমি বলতে চাই। বিরোধী পক্ষ যেসব বক্তব্য রেখেছেন তার কোনও জবাব দেবার দরকার নেই, কেন না শ্রদ্ধেয় অনিল দা তাঁর বক্তৃতার মধ্য দিয়ে সেই সব কথার জবাব দিয়ে দিয়েছেন, বুদ্ধদেব বাবুরও আর খুব বেশি জবাব দেবার কিছু দায়িত্ব থাকছে না। আকাশবাণী এবং দূরদর্শন সম্পর্কে তিনি যে বক্তব্য রেখেছেন আমি প্রথমেই সেটাকে সমর্থন জানাই। আমরা দেখেছি কেন্দ্রীয় সরকার গ্রহণ করেছেন ভার্গিস কমিটির রিপোর্ট। তাদের রেকমেন্ডেশনের মধ্য দিয়ে এই কথা বলা হয়েছে আকাশবাণী এবং দূরদর্শনকে স্বশাসিত কর্পোরেশনে রূপান্তরিত করতে হবে — নিশ্চয় আমাদের পশ্চিমবঙ্গ সরকারের তরফ থেকে এই দাবি তুলতে হবে এবং একে কার্যকর করতে হবে। পশ্চিম বাংলার বিশেষ ভৌগোলিক, সামাজিক, সাংস্কৃতিক যে অবস্থান, তার প্রচারের জন্য রাজ্য সরকারের সঙ্গে আকাশবাণী এবং দূরদর্শন যাতে সংযোগ রক্ষা করে, মন্ত্রী মহাশয় যে দাবি জানিয়েছেন আমি তাকে পূর্ণ সমর্থন জানাই। সঙ্গে সঙ্গে মন্ত্রী মহাশয়ের একটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করতে চাই। পার্লামেন্টের তথ্য ও প্রচার মন্ত্রকের বিবৃতি এবং সেই সঙ্গে সেখানকার বিতর্কের বিবরণ আমি পড়ছিলাম। আকাশবাণী এখন যে নামটি ব্যবহার করা হচ্ছে, সেখানে অনেক সদস্যই এই আকাশবাণীর জায়গায় 'আকাশভারতী' কথা ব্যবহার করেছেন। আমার বক্তব্য হচ্ছে আকাশবাণী রবীন্দ্রনাথ প্রদত্ত নাম এবং সর্ব ভারতীয় ক্ষেত্রে রবীন্দ্রনাথ প্রদত্ত নামটি পরিবর্তন করে 'আকাশভারতী' করবার চেষ্টা চলেছে। আমার মনে হয় পশ্চিমবঙ্গ সরকারের তরফ থেকে এর প্রতিবাদ করা উচিত। আকাশবাণী নামটি কত শ্রুতি মধুর, অত্যন্ত মাধুর্যপূর্ণ নাম — এটা পরিবর্তনের কোনও প্রয়োজন নেই। এই দিকে মন্ত্রী মহাশয় একটু নজর দেবেন এবং পশ্চিমবঙ্গ সরকারের প্রতিবাদ উচ্চ কণ্ঠে তুলে ধরবেন। আমি কয়েকটি সংবাদপত্রে পড়ে দেখলাম আকাশবাণী কলকাতা কেন্দ্রে রবীন্দ্র সঙ্গীতের সময় সীমা কমিয়ে দেওয়া হচ্ছে। সেই পাক্ষিকপত্র পত্রিকাগুলি পড়ে আমি লক্ষ্য করেছি যে এদিক থেকে একটা বিরাট চক্রান্ত চলেছে এবং সকালে রবীন্দ্র সঙ্গীতের সময় সীমা কমিয়ে দেবার প্রচেষ্টা চলেছে এবং অনেক সময় কমিয়েও দেওয়া হয়েছে। পশ্চিমবঙ্গ সরকারের তরফ থেকে প্রতিবাদও জানানো হয়েছে। রবীন্দ্র সঙ্গীতের ব্যাপক প্রচারের প্রয়োজনীয়তা আছে। বিশেষ করে এই অপসংস্কৃতির বিরুদ্ধে লড়াই করতে গেলে রবীন্দ্র সঙ্গীতের ব্যাপক প্রচার প্রয়োজন ব্যক্তিগত ভাবে আমি এটা মনে করি এবং রবীন্দ্র সঙ্গীত ছাড়া এর বিরুদ্ধে লড়াই করা সম্ভব নয়। তবে পশ্চিমবঙ্গবাসীদের সেই ক্ষেত্রে মাঝে মাঝে ঠুংরী, খেয়াল শুনতে খারাপ লাগে না। নূতন জিনিস হিসাবে এর নিশ্চয় একটা মাধুর্য আছে। কিন্তু সেই সঙ্গে সঙ্গে গজল, ঠুংরী, খেয়ালের সংখ্যা বাড়ানোর যে প্রচেষ্টা চলেছে তাকে দূর করার জন্য আমাদের চেষ্টা করতে হবে এবং এই বিষয়টি অনুসন্ধান করে দেখার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। মাননীয় অধ্যক্ষ

মহাশয়, পশ্চিমবঙ্গ প্রকাশন এবং অন্যান্য পাক্ষিক পত্র-পত্রিকাগুলি আমরা লক্ষ্য করে দেখেছি কংগ্রেস আমলের চেয়ে অনেক উন্নত মানের, এই সম্পর্কে নিশ্চয় কারও দ্বিমত থাকবে না। পশ্চিমবঙ্গ এবং যুব মানস পত্রিকা ইতি মধ্যেই স্বতন্ত্র মর্যাদা অর্জন করেছে। এই ক্ষেত্রে একটা দৃষ্টিভঙ্গির পার্থক্য আছে। আমরা যারা সংস্কৃতি করি আমাদের একটা সুস্থ ভাবনা চিন্তা আছে এবং তারই পরিস্ফুটন ঘটেছে এই সমস্ত পত্র পত্রিকায়। বাস্তব অবস্থা সম্পর্কে যাদের একটা ধারণা আছে বন্যার সময় যারা গ্রামাঞ্চলে ছিলেন এবং যারা কেবল কলকাতায় বসে বন্যা দর্শন করেন — যারা প্রকৃত পক্ষে বন্যা এলাকার মানুষ ছিলেন তারা জানেন অতর্কিতে হঠাৎ বন্যার জল চলে এল — কাজেই যারা কলকাতায় বসে বন্যার বিভীষিকা দেখেছেন তাদের পক্ষে এই সমস্ত অভিযোগ রাখা স্বাভাবিক। কিন্তু মানুষ এই সব কথা বিশ্বাস করে না। পশ্চিমবঙ্গে যেভাবে নিষ্ঠার সঙ্গে তথ্য পরিবেশিত হয়েছে দেশের মানুষ সে সম্পর্কে কোনও প্রশ্নই রাখে নি, বক্তব্যই রাখে নি।

এখানে আর একটি কথা যোগ করতে চাই যে, এই মফস্বলের পত্র পত্রিকার মূল্যায়নের জন্য মাননীয় তথ্য মন্ত্রী যে একটি তথ্য অনুসন্ধানী কমিটি গঠন করেছেন তাতে শ্রী শশাঙ্ক শেখর সান্যাল, শ্রী সুধীন সেন প্রমুখ লোকদের নিয়েছেন, আমি মাননীয় মন্ত্রী বন্ধুবর শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য সম্পর্কে শ্রদ্ধাশীল, তিনি সাংস্কৃতিক মানুষ, তাঁর কাছে আমরা আশা করব এই তথ্য অনুসন্ধানী কমিটিটি একটু ব্যাপক করবেন। সেখানে যে নামগুলি রাখা হয়েছে নিঃসন্দেহে তাঁরা গুণী লোক, কৃতি লোক, এর সঙ্গে আরও দু-একটি নাম যোগ করে এটাকে ব্যাপক করার দৃষ্টিভঙ্গি তাঁর থাকা উচিত। আমরা কামনা করব পরবর্তী কালে এ সম্পর্কে তিনি চিন্তা ভাবনা করবেন। দ্বিতীয়ত, পশ্চিমবঙ্গের চলচ্চিত্র সম্পর্কে তিনি ভাবছেন, তার যে সঙ্কট সে সম্পর্কে তিনি ভাবছেন আশার কথা। সেখানে যাঁরা গুণী পরিচালক — মৃণাল সেন, রাজেন তরফদার, তাঁদের দিয়ে বই তৈরি করাচ্ছেন। সেখানে একেবারে সাধারণ মানুষের, খেটে খাওয়া মানুষের যে জীবনের কথা এবং তাদের জীবনের সংগ্রাম গড়ে তোলার সঙ্গে সঙ্গে ভারতবর্ষে সামাজিক পরিবর্তনের ক্ষেত্রে যে উষার দিক সেই দিকগুলি এই চলচ্চিত্র শিল্পের মাধ্যমে গড়ে উঠবে এবং মানুষ তাতে অনুপ্রাণিত হবে এটাই আমরা আশা করব। আজকে এই চলচ্চিত্র শিল্পের মূল যে সমস্যা সেই সমস্যার দিকে দৃষ্টি দিয়ে যদি শক্ত ভাবে লাগাম আমরা ধরতে না পারি তাহলে পশ্চিম বাংলার চলচ্চিত্রের যে সঙ্কট সেই সঙ্কট থেকেই যাবে। এটা সকলেই জানেন যে ডিস্ট্রিবিউটাররা আজকে গোটা পশ্চিম বাংলায় এমন ভাবে এই চলচ্চিত্র পরিবেশনার কাজটি করেন যাতে এই চলচ্চিত্রের মূল চাবিকাঠিটি তাদের হাতে থেকে যায়। এরা সমস্ত গ্রামে গঞ্জে, শহর, শহরতলীতে—সর্বত্র হিন্দি বই-এর ব্যাপক প্রচারের ব্যবস্থা করেন। তারা ভাল বাংলা বইগুলি প্রচার করতে চান না। সে দিন থেকে মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, সরকার থেকে তাদের বাধ্য করতে পারেন কিনা দেখুন যে অন্তত শতকরা ৫০ ভাগ ভাল বাংলা বই তারা যাতে রিলিজের ব্যবস্থা করেন। আমি এই

দিকে মাননীয় মন্ত্রী মহাশয়কে দৃষ্টি দিতে বলব। তারপর সংবাদপত্রের স্বাধীনতা সম্পর্কে এখানে অনেক কথা বলা হয়েছে। স্যার, আমাদের এই সমাজ ব্যবস্থায় সংবাদপত্রকে আমরা যে দৃষ্টিভঙ্গিতে আশা করি সেটা আমরা পেতে পারি না। সেখানে মুক্ত বুদ্ধি নিয়ে একবারে সমাজ মনস্ক হয়ে সংবাদপত্র পরিচালিত হবে এটা আমরা এই সমাজ ব্যবস্থায় আশা করতে পারি না। তবুও যে যার দৃষ্টিভঙ্গি মতন সংবাদ পরিবেশন করছেন। সংবাদপত্রকে প্রকৃতপক্ষে সমাজ মনস্ক হয়ে পরিচালিত হতে হলে, সাধারণ মানুষ, খেটে খাওয়া মানুষের, শ্রমজীবী মানুষের হাতিয়ার হয়ে প্রকাশিত হতে হলে যে ব্যবস্থা থাকা দরকার সেই সমাজ ব্যবস্থা আজকে আমাদের নেই। আজকে ভারতবর্ষের বৃহৎ পুঁজিপতি গোষ্ঠীর মালিকানাধীন থেকে যদি সংবাদপত্রকে ছিন্ন করা না যায়, যদি না সাংবাদিক এবং কর্মচারিদের ম্যানেজমেন্টের মধ্যে আনা যায় তাহলে সে ব্যবস্থা গড়ে তোলা যায় না। সামাজিক পরিবর্তনের সঙ্গে প্রশ্নটা সম্পর্কিত। তবুও আমরা বলব, সেটা যখন সম্ভব নয় তখন আপনারা আপনাদের দৃষ্টিভঙ্গি থেকে প্রকাশ করুন, মানুষ সেটা যাচাই করবেন, সত্য অসত্য ঠিক করে নেবেন। এই ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয়ের সঙ্গে গলা মিলিয়ে বলতে চাই, হ্যাঁ, এ ব্যাপারে আমাদের সহনশীলতা আছে এবং থাকবে। মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন, নেপালি ভাষার বিকাশ এবং সেখানে নেপালি অ্যাকাডেমি দার্জিলিং-এ গড়ে তোলা হচ্ছে। তাঁকে আমি সাধুবাদ জানাই, সমর্থন করি। নেপালিরা পশ্চিম বাংলার সঙ্গে যুক্ত হয়ে গিয়েছেন। পশ্চিম বাংলার মানুষের সংস্কৃতির যে ধারা, সংস্কৃতির যে সমন্বয় সেখানে পশ্চিমবঙ্গবাসীর সঙ্গে নেপালি মানুষের সংস্কৃতির সমন্বয় ঘটবে। তাতে সংস্কৃতির আরও উত্তরণ ঘটবে, আরও সঞ্জীবনী শক্তি গড়ে উঠবে এটাই আমরা আশা করি। কিন্তু সঙ্গে সঙ্গে সাঁওতাল মানুষ যারা আছেন, তাদের যে সংস্কৃতি, সেই সংস্কৃতির স্ফুরণের জন্য, বিকাশের জন্য উপযুক্ত ব্যবস্থা থাকা উচিত ছিল। সংস্কৃতির বিকাশ তো এমনি করেই ঘটবে। নানান সংস্কৃতির সম্মীলনের মধ্যে দিয়েই নূতনতর সংস্কৃতির সৃষ্টি হয়। সেই ক্ষেত্রে নেপালি সংস্কৃতির, সাঁওতালী সংস্কৃতির সঙ্গে সঙ্গে লৌকিক সংস্কৃতি বলতে আমরা যেটা বুঝি — গ্রামের মানুষের যে সংস্কৃতি সেই সংস্কৃতির উন্নয়ন করার প্রচেষ্টা আমাদের চালাতে হবে। সেখানে অজস্র লোকগীতির যে ধারা এখনও গ্রামে গঞ্জে ছড়িয়ে রয়েছে তার উন্নয়নের জন্য, প্রসারের জন্য যথেষ্ট নজর দিয়েছেন, আরও দেবেন এই আশা করছি। এই কথা বলে এই বাজেট বরাদ্দকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

[6-55 — 7-05 P.M.]

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রী শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য মহাশয়-এর বাজেট ভাষণ খুব মনোযোগ দিয়ে পড়লাম। বিগত দুটি অধিবেশনে তিনি যে বক্তব্য রেখেছিলেন, তিনি যে জেহাদ ঘোষণা করেছিলেন অপসংস্কৃতির

বিরুদ্ধে, আজকে তাঁর এই লিখিত ভাষণের মধ্যে কোথাও বললেন না যে অপসংস্কৃতি কমল না বাড়ল। এই অপসংস্কৃতির বিরুদ্ধে বুদ্ধদেব বাবুর জেহাদ থেকে গেল কি না বুঝতে পারলাম না। আমরা বাস্তবে যেটা দেখতে পাচ্ছি, তিনি প্রথম প্রথম অপসংস্কৃতির বিরুদ্ধে সংগ্রাম শুরু করলেও — যে ভাবে তিনি অপসংস্কৃতির ব্যাখ্যা করেছিলেন, ঠিক সেই ভাবেই অপসংস্কৃতি রয়ে গেছে। এখনও বাজারে অশ্লীল বই পাওয়া যাচ্ছে, এখনও দেখতে পাচ্ছি বাজারে অশ্লীল নাটকের বই পাওয়া যায় বা অন্য অনেক কিছু আছে। এমন অনেক দেখা গেছে যে পুরানো যে চিন্তা ধারা ছিল তার থেকে কোনও পরিবর্তন হয় নি। রক্তাক্ত কারবালা বলে একটা নাটক সম্প্রতি অভিনীত হতে যাচ্ছে, যে সম্পর্কে মুসলমান সম্প্রদায়ের পক্ষ থেকে মুখ্যমন্ত্রী জ্যোতি বসুর কাছে অভিযোগ করা হয়েছে যে এই রকম রক্তাক্ত কারবালা নাটক অভিনীত হোক, তাতে অন্তত ইমাম হাসান এবং হোসেনের চরিত্রের উপর কোনও রকম আলোকপাত হোক, এটা তারা চান না। তা সত্ত্বেও সেই নাটকটি এখনও পর্যন্ত ব্যান্ড করা হয় নি। এই ভাবে তিনি অপসংস্কৃতি কি ভাবে রোধ করতে চাইছেন আমি বুঝতে পারছি না। অন্তত তাঁর ভাষণের মধ্যে কোথাও নেই যে তিনি অপসংস্কৃতির বিরুদ্ধে সংগ্রাম থামিয়ে দিলেন কি না। আরও উদাহরণ দেওয়া যেতে পারত কিন্তু আমার সময় অল্প। দু' নং প্রশ্ন হচ্ছে, তিনি যেটা বলেছেন, সাংবাদিকদের স্বাধীনতা তিনি চান, সেটা সম্পর্কে আমি তাঁকে সাধুবাদ জানাই। কিন্তু একটা জিনিস, সাংবাদিকদের স্বাধীনতা মানে সংবাদ সংগ্রহেরও স্বাধীনতা। যেমন মত প্রকাশের স্বাধীনতা তেমন সংবাদ সংগ্রহেরও স্বাধীনতা। গত বন্যার সময় অনেক সাংবাদিককে সঠিক তথ্য সংগ্রহে বাধা দেওয়া হয়েছিল বলে অভিযোগ আছে। মরিচঝাঁপিতে সাংবাদিকরা গেলেন, তাদেরকে অ্যারেস্ট করা হল। আর সাংবাদিকদের যদি অ্যারেস্ট করা হয় তাহলে কি করে সংবাদপত্রের স্বাধীনতা থাকবে? এখনও কি সাংবাদিকদের মরিচঝাঁপিতে যেতে দেওয়া হচ্ছে? যদি কোনও সাংবাদিক মরিচঝাঁপিতে বাস্তব অবস্থা দেখতে যায় — মরিচঝাঁপি একটা কন্ট্রোভার্সিয়াল ইস্যু হয়ে গেছে। সেই কথা বলছি না, আমরা তো চাইব সেখানে সংবাদপত্রের প্রতিনিধিরা যান। সেখান থেকে তথ্য সংগ্রহ করে নিয়ে আসুন, এবং জনসাধারণের কাছে তুলে ধরুন। অবশ্য সাংবাদিকরা যে সব সময় তথ্যনিষ্ঠ হন, সেই কথা বলছি না। কারণ সাংবাদিকদের বিরুদ্ধে অভিযোগ আমাদেরও আছে, আমাদের সংখ্যা লঘু সম্প্রদায়েরও আছে। পশ্চিমবঙ্গের জনসংখ্যার একটা বৃহৎ অংশ সংখ্যা লঘু হওয়া সত্ত্বেও প্রায় ২৫ ভাগ সংখ্যা লঘু হওয়া সত্ত্বেও, তথাকথিত জাতীয়তাবাদী পত্রিকাগুলোতে আমরা দেখি না যে তাদের আশা আকাঙ্খার কথা, ব্যাথা বেদনার কথা তাতে সঠিক ভাবে প্রতিফলিত হল। সংবাদপত্রে স্থান পেল। তাদের অনেক আশা আকাঙ্খার কথা, অনেক চিঠি চাপাটি, অনেক লেখা তারা সাপ্রেস করেন। কিন্তু সেই প্রসঙ্গটা আলাদা। সংবাদপত্রের স্বাধীনতা মানে যেমন কেবল মত প্রকাশের স্বাধীনতা, তেমনি এটাও আমরা ধরে নেব সংবাদ সংগ্রহেরও স্বাধীনতা। কিন্তু সেই ক্ষেত্রে সর্বত্র এই নীতি অনুসৃত হচ্ছে বলে আমি মনে করি

না। আনন্দবাজার পত্রিকার উপর হামলার কথা বিরোধী দলের নেতা কাশীকান্ত মৈত্র মহাশয় একদিন বলেছিলেন, ফিজিক্যাল অ্যাসাল্টের কথা ছেড়ে দিন, কিন্তু সংবাদ সংগ্রহের যে নীতি এবং রীতিগুলো আছে, সেই নীতি এবং রীতিগুলোর ক্ষেত্রে যদি সরকার বাধা দেন এবং সরকার যদি সেখানে কার্যকর না করেন তাহলে সংবাদপত্রের পরিপূর্ণ স্বাধীনতা কি ভাবে তিনি আশা করতে পারেন? দূরদর্শন এবং আকাশবাণী সম্পর্কে তিনি যে কথা বলেছেন, সেখানে কেন্দ্রীয় সরকার একটা স্বশাসিত সংস্থা হিসাবে করে দিচ্ছেন, সেটাকে আমরা স্বাগত জানাই। আমরা এটা মনে করি রাজ্য সরকারের সেখানে কিছু সেয়িং থাকা দরকার। তার জন্য দূরদর্শন এবং আকাশবাণীতে সর্ব দলীয় একটা অ্যাডভাইসারি কমিটি থাকার দরকার। যেখানে আকাশবাণী, দূরদর্শনকে তারা সেখানে পরামর্শ দিতে পারে। এবারে প্রচার পুস্তকের কথা, 'পশ্চিমবঙ্গ' এর কথা বা অন্যান্য কাগজের কথা, — তার সংবাদপত্র যেমন ৭৫ হাজার বেড়েছে, তারা সেটা বলেছেন, আমি সেটা স্বীকার করি। কিন্তু একটা কথা সরকার প্রকাশিত যে সব পত্রিকা, সেইগুলো কি সব সরকারের জয়গান করার জন্য প্রকাশিত হয়? বিধানসভায় বিরোধী সদস্যারা অনেক বিষয়ে আলোচনা করেন, অনেক গঠন মূলক সমালোচনা করেন, কিন্তু কোনও দিন দেখলাম না, সেগুলি 'পশ্চিমবঙ্গ' পত্রিকায় বা সরকার প্রকাশিত অন্য কোনও পত্রিকায় স্থান পেয়েছে। আজকেই দুটো 'পশ্চিমবঙ্গ' পত্রিকা সদস্যদের মধ্যে বিধানসভা মহাকরণ থেকে বিলি করা হয়েছে, কিন্তু এই দুটি সংখ্যাতেই শুধু সরকারের জয়গান দেখতে পাবেন। এগুলি যদি জনগণের পত্রিকা হয় তাহলে সেখানে সরকারি বক্তব্য যেমন স্থান পাবে সেরকম বিরোধী দলের সঠিক সমালোচনা, পর্যালোচনাও স্থান পাওয়া উচিত। কিন্তু আমরা কোনও দিন দেখলাম না যে, সেসব কথা 'পশ্চিমবঙ্গে' বা অন্য কোনও সরকারি প্রচার পুস্তিকায় স্থান পেয়েছে।

মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে, সংবাদপত্রে সরকারি বিজ্ঞাপন প্রকাশের নীতি সরকারের গণতান্ত্রিক মনোভাবের দ্বারা পরিচালিত। কিন্তু কোনও দৃষ্টিভঙ্গি থেকে তিনি একথা বললেন তা আমরা বুঝতে পারছি না! এখানে দেখতে পাচ্ছি ছোট সংবাদপত্রে সরকারি বিজ্ঞাপন দেওয়া হয় না এবং যেখানে দেওয়া হয়ও সেখানে অনেক কম দেওয়া হয়, বিশেষ করে যে সংবাদপত্রগুলি সরকারের সমালোচনা করেন, সরকারের সঙ্গে এক মত হতে পারেন না সেগুলিকে কম দেওয়া হয়। আমরা এবং আপনারা সকলেই বলি যে বিগত সরকার কমিটেড জুডিসিয়ারি চেয়েছিলেন, তাহলে আপনারা কি কমিটেড সংবাদ চাইছেন? যারা আপনাদের প্রচার করবে তাদেরই কি শুধু বিজ্ঞাপন দেবেন? তারপর কতগুলি মুসলিম সংবাদপত্র আছে, সাপ্তাহিক পত্রিকা 'মীযান' এবং দামাল', সেখানে সরকারের বিজ্ঞাপন পৌছায় না। মাসিক পত্রিকা অনেক আছে, ছোট ছোট পত্রিকা আছে, যেমন 'বুলবুল' থেকে আরম্ভ করে 'কোরআন প্রচার' ইত্যাদি ছোট ছোট পত্রিকাগুলিকে অ্যাডভার্টাইসমেন্ট দেওয়া হয় না। উর্দু কাগজগুলিকে ডিউ শেয়ার দেওয়া হয় না, তারা পান না। তাঁরা আমাদের কাছে

অভিযোগ করেছেন, তাঁদের যতটুকু অ্যাডভার্টাইজমেন্ট পাওয়া দরকার তাঁরা তা পাচ্ছেন না। একটা দৈনিক পত্রিকা আছে 'জনতা' বলে, তারা কিন্তু জনতা দলের সমর্থক নয়। এই পত্রিকার সম্পাদক তাপস সাহা বলে ভদ্রলোক আমাদের কাছে বলেছেন যে, আমরা বার বার সরকারের কাছে ধর্ণা দিয়েও অ্যাডভার্টাইজমেন্ট পাই না।

তারপর আমরা প্রতি বছরই শুনি প্রত্যেক সরকারি বিভাগের কাজকর্ম এবার থেকে বাংলায় চলবে। এটা ১৯৬১ সাল থেকে শুনে আসছি। রবীন্দ্র জন্ম শতবার্ষিকী থেকে এই স্লোগান শোনা যাচ্ছে, তখন এটা উঠেছিল যে, বাংলার মাধ্যমে সমস্ত সরকারি কাজকর্ম চলবে। আমার মনে আছে ১৯৬৫ সালে আমি একটি চিঠিতে প্রশ্ন তুলেছিলাম একটি বিল সম্পর্কে এবং তৎকালীন মন্ত্রী অজয় মুখার্জি আমাকে বাংলায় উত্তর দিয়েছিলেন। আর এখানকার মন্ত্রীরা বাংলার পরিবর্তে ইংরাজিতে জবাব দিচ্ছেন। কিছু বললেই টাইপ রাইটার ইত্যাদির কথা উঠবে। আমরা জানি নিশ্চয়ই কিছু সমস্যা থাকবে, তবুও যাতে বাংলা প্রচলিত হয় সেদিকে আমাদের চেষ্টা করতে হবে। আমরা চাই বাংলা প্রচলিত হোক। কিন্তু আমরা শুনেছি আমাদের বিধানসভায় ইংরাজি ভাষায় বিল ইত্যাদি না এলে সেগুলি নাকি আইন সিদ্ধ হবে না, তাই শুধুমাত্র বাংলায় বিলের অনুলিপি দেওয়া হয়। কিন্তু সেটা পরিপূর্ণ আইন সিদ্ধ নয়। যত দিন না বাংলা ভাষায় আইন পরিচালিত হবে না ততদিন সঠিক ভাবে বাংলা ভাষা সরকারি কাজে চালু হওয়া সম্ভব নয়।

নেপালি ভাষা এবং সংস্কৃতির বিকাশের জন্য মন্ত্রী মহাশয় নেপালি অ্যাকাডেমি করবার সিদ্ধান্ত নিয়েছেন। আমি সেটাকে স্বাগত জানাচ্ছি। এটা নিশ্চয়ই ভাল প্রস্তাব। জয়ন্তকুমার বিশ্বাস মহাশয় সাঁওতালী সংস্কৃতি সম্পর্কে বললেন এবং আর এক জন আর. এস. পি.-র সাঁওতালী সদস্য নাথানিয়াল মুর্মু বক্তৃতা দিলেন সাঁওতালী ভাষা সম্পর্কে। কিন্তু মন্ত্রী মহাশয়ের বক্তৃতার মধ্যে সে বিষয়ের কোনও উল্লেখ পাচ্ছি না।

উর্দু ভাষা আজকে পশ্চিমবঙ্গের একটা বিরাট জনসংখ্যার ভাষা, কিন্তু সে বিষয়ে কি প্রচারের ব্যবস্থা করেছেন, মন্ত্রী মহাশয় সে সম্পর্কে একটা কথাও বললেন না। উর্দু গান গজল ইত্যাদির প্রচারের সম্পর্কেও তিনি একটাও কথা বলেন নি। নেপালি সম্পর্কে যা বলেছেন সে রকম উর্দু গান গজল নিয়ে লোকগীতি রচনা লোক সাহিত্য প্রচারের কি ব্যবস্থা করেছেন মন্ত্রী মহাশয়, তা আমরা তাঁর ভাষণের মধ্যে দেখতে পেলাম না।

[7-05 — 7-15 P.M.]

পরিশেষে আর একটি কথা বলি, বাংলার লোক-সংস্কৃতি সম্পর্কে। সংস্কৃতির যদি জাত

না থাকে — জানি না মাননীয় মন্ত্রী মহাশয় মানেন কি না — এই সংস্কৃতি সম্পর্কে তিনি সর্ব দলীয় লোক যুক্ত করতে পারেন। তিনি সংস্কৃতির যে প্রোগ্রাম করছেন তার যে অ্যাডভাইসারি কমিটি করেছেন তাতে বিরোধী দলের সদস্যরা স্থান পেয়েছেন কিনা আমি জানি না। লোকগীতি প্রচারের জন্য ব্যাপক ব্যবস্থা হওয়া দরকার। বাউল, ফক সঙস প্রভৃতি এগুলি প্রচারের জন্য মাননীয় মন্ত্রী মহাশয় কি ব্যবস্থা নিয়েছেন তা আমি জানতে পারি নি। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** আমাদের এই আলোচনার সময় শেষ হওয়ার কথা ৭-১০ মিনিটে কিন্তু এ সম্পর্কে এখনও মন্ত্রীর জবাব বাকি আছে। সুতরাং আরও কিছু সময়ের প্রয়োজন। তাই আমি পশ্চিমবঙ্গ বিধানসভার কার্যপ্রণালী ও পরিচালনা নিয়মাবলির ২৯০ ধারা অনুযায়ী ব্যয় মঞ্জুরি দাবির উপর আলোচনার সময় আরও ৩০ মিনিট বাড়ানোর জন্য সভার সম্মতি চাইছি। আশা করি সভার সম্মতি আছে।

**(সবাই সম্মতি জানালেন)।**

এখন মাননীয় মন্ত্রী তার ভাষণ দেবেন।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বিরোধী পক্ষের সদস্যদের বক্তব্য মন দিয়ে শুনেছি। সাধারণত যে কয়েকটি জবাব দেওয়ার প্রয়োজন সেই কয়েকটি দেব। প্রথম কথা, বিরোধীরা এই দাবির বিরোধিতা করতে গিয়ে তাদের একটা প্রধান সুর ছিল যে সুরটা ঠিক ধরতে পারছি না বা মানেও বোঝা যাচ্ছে না। বিরোধীরা যেভাবে সরকারকে দেখছেন, তাঁদের কার্যাবলি তাঁরা যা পর্যালোচনা করছেন সেইটা কেন সরকারি প্রচার হচ্ছে না — এইটা ওঁনাদের বক্তব্য। আমি বলব সেটা হয় না, হওয়া সম্ভব নয়। সরকারের একটা কর্মসূচি আছে, ৩৬ দফা কর্মসূচি। গত দেড় বছর ধরে সরকারের কর্মসূচির মূল বিষয় আমরা এর মধ্যে দিয়ে রূপায়িত করেছি — বিভিন্ন ক্ষেত্রে, — কৃষি ক্ষেত্রে, শ্রম ক্ষেত্রে, শিল্প ক্ষেত্রে, শিক্ষার ক্ষেত্রে প্রভৃতি বিভিন্ন ভাবে সেই সম্পর্কে মূল্যায়ন আছে। স্বভাবতই সরকারের বক্তব্য সরকারি বক্তব্য হবে, বিরোধী পক্ষের বক্তব্য সরকারি বক্তব্য হবে না। এখন প্রশ্নটা হচ্ছে যে, আমরা সেই তথ্য সেই বক্তব্য প্রচার করতে গিয়ে যেটা দাবি করছি এই প্রস্তাবে সেটা এই যে, আমরা বিগত সরকারের মতন চোখ বুঝে দেশ এখন এগিয়ে চলেছে এই বাস্তবতার উপর দাঁড়িয়ে আমরা এটা করছি না — যখন সারা দেশ সর্বনাশ হয়ে যাচ্ছে, যখন একটা দেশ তাদের শাসক গোষ্ঠীকে ধিক্কার জানাচ্ছিল তখন তাদের তথ্য বিভাগ চোখ বুজে বলছে দেশ এখন এগিয়ে চলেছে। আমরা এই বাস্তবতার উপর দাঁড়িয়ে কাজ করছি না। আমরা বলার চেষ্টা করছি যে আমরা যা করছি তা আমরা বিনা দ্বিধায় বলব, আমাদের সার্থকতা,

সাফল্যগুলি খোলাখুলি বলব, কি করতে পেরেছি তা খোলাখুলি বলব, এবং তার পাশাপাশি আমাদের সামনে সমস্যাটা কি, আমাদের সামনে সীমাবদ্ধটা কি, কাজ করতে গিয়ে আমাদের সামনে কি কি সমস্যা আছে এগুলিও বলব। এই আলোচনা করতে গিয়ে বিরোধী পক্ষ সরকারের কাজকর্ম প্রসঙ্গ তুলেছেন। তারা বলতে চাচ্ছেন বর্গাদার আইন এবং তার ফল সারা রাজ্যে মারাত্মক ক্ষতি করেছে। আমরা বলছি না এটা করে নি, আমরা দাবি করছি যে করে নি। গত ১০ বছর ধরে বিগত দিনের সরকার তারা বর্গাদারদের সামগ্রিক যা করতে পেরেছেন আমরা দেড় বছরে মধ্যে আমাদের বর্গাদার আইনে বর্গাদারদের স্বার্থ রক্ষা করতে পেরেছি, রেকর্ড করাতে পেরেছি — এই সাফল্য আমরা দাবি করছি। তারা বলছেন গোটা বর্গাদার আইন কৃষির স্বার্থ বিরোধী কাজ — ওদের কথা আমাদের সঙ্গে মিলবে না — হতে পারে এই রকম আইনে অমুক জায়গায় ক্ষতি হয়েছে — সেগুলি আমরা বিচার করে দেখছি যে, কোথায় ভুল হয়েছে, কোথায় ক্ষতি হয়েছে কিন্তু গোটা বর্গাদার আইন ভুল হয়েছে এটা আমরা মানছি না। আমরা এই বাস্তবতার উপর দাঁড়িয়ে আমাদের বক্তব্য সরকারি বক্তব্য হিসাবে প্রচার করছি। ফুড ফর ওয়ার্ক সম্বন্ধে জনতা পার্টির মাননীয় সদস্য বললেন যে, সর্বনাশ করে দিয়েছেন আপনারা। আমাদের কেন্দ্রীয় সরকার গম সাহায্য দেন আর রাজ্য সরকার টাকা সাহায্য দেন। আমি দাবি করছি আমাদের রাজ্য ভারতবর্ষের যে কোনও রাজ্য থেকে সবচেয়ে বেশি সাফল্য জনক ভাবে ফুড ফর ওয়ার্ক-এর কাজ করেছে। কেন্দ্রীয় সরকার নিজে বলেছেন জনতা পার্টি শাসিত অন্যান্য রাজ্য থেকে পশ্চিম বাংলার সরকার সবচেয়ে সাফল্যজনক ভাবে ফুড ফর ওয়ার্কের কাজ করতে পেরেছেন। সুতরাং এই দাবি আমরা করছি।

সেটা করতে গিয়ে কোথায় কি ভুল ক্রটি হয়েছে, কোথায় কি হয় নি — কিন্তু আমাদের দাবি হচ্ছে ফুড ফর ওয়ার্ক যে কোনও রাজ্যের চেয়ে আমরা সাফল্যজনক ভাবে করতে পেরেছি এটা আমাদের তথ্য, এটা প্রচারের মধ্যে থাকবে। এগ্রিকালচারাল প্রোডাকশন নিয়ে অনেক কথাবার্তা উঠেছে। আমরা নিম্নতম দাবি করেছি, আমরা বলি নি যে পশ্চিমবঙ্গে কৃষিতে সবুজ বিপ্লব হয়েছে, আমরা শুধু এটাই দাবি করেছি যে এবছর কৃষি উৎপাদন যে কোনও বছরের থেকে রেকর্ড ছাপিয়ে গেছে। এটা অস্বীকার করতে পারবেন, তথ্য দিয়ে প্রমাণ করতে পারবেন যে না হয় নি? আমরা বলেছি তথ্য আমাদের কাছে আছে যে, যে কোনও বিগত বছরের থেকে বর্তমানে যে কৃষি উৎপাদন হয়েছে তা অতীতের রেকর্ডকে ছাড়িয়ে গেছে। আইন শৃঙ্খলা নিয়ে অনেক হৈ চৈ। বিরোধী পক্ষের সদস্যরা বলেছেন কাশীপুর, আরও অনেক জায়গায় কি হয়েছে না হয়েছে, আমার সব কথা মনে থাকে না, আমি শুধু বিনয়ের সঙ্গে এটা বলছি ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সালে যা হয়েছে তাতে গোটা দেশের মাথা হেঁট হয়েছে, গোটা পশ্চিমবঙ্গ রক্তাক্ত হয়েছে। আমরা ১৯৭৭ সালে আসার পর গত পাঁচ বছরের আইন শৃঙ্খলার সঙ্গে তুলনা করলে দেখা যাবে এখনকার আইন শৃঙ্খলা যে

কোনও বছরের থেকে ভাল আছে। এটা আমরা দাবি করেছি। ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত পশ্চিমবঙ্গে যে রাজনৈতিক হানাহানি, মিটিং ভাঙ্গা, রাস্তায় গুলি, জেলখানায় গুলি, তার তুলনায় বর্তমানে পশ্চিমবঙ্গে রাজনৈতিক ক্ষেত্রে আইন শৃঙ্খলা বিচার করুন, আমরা নিঃসন্দেহে দাবি করতে পারি অনেক ভাল। তাছাড়া সমাজ বিরোধী কার্যকলাপ আছে, আমরা তো বলি নি যে পশ্চিমবঙ্গে সমাজ বিরোধী নেই, গুন্ডামী হচ্ছে না, ছিনতাই হচ্ছে না, কিন্তু আমরা এটা দাবি করেছি সেই রাজ্যের চেয়ে এমন কি রাজধানী দিল্লির থেকে পর্যন্ত আমাদের পশ্চিমবঙ্গে খুন জখম এই সমস্ত সাধারণ সমাজ বিরোধী কার্যকলাপ কমেছে। গোটা আইন শৃঙ্খলা পরিস্থিতি বিচার বিবেচনা করে বলেছি গত পাঁচ বছরে তাঁদের সরকারের আমলে যা হয়েছে, তাঁদের নিজেদের পার্টির মধ্যে যা হয়েছে, সরকার যাঁরা পরিচালনা করেছেন তাঁদের মধ্যে যা হয়েছে তার তুলনায় আমরা বলেছি অনেক কম। এই মূল বক্তব্যগুলি নিয়ে তাঁরা বলেছেন, তাঁদের সঙ্গে আমাদের মিলছে না। এগ্রিকালচারাল প্রোডাকশন যে কোনও বছরের থেকে বেশি হয়েছে এটা আমরা বলেছি, তাঁরা বলছেন না। কোনটা সরকারি বক্তব্য? বর্গাদার আইন মূলত আমরা বলেছি ঠিক করেছি, ১০ বছরে আপনারা যা বর্গাদারকে রেকর্ড করাতে পারেন নি আমরা দেড় বছরে তা করেছি। আমাদের যেটা বক্তব্য সেটাই বক্তব্য, সেটাই প্রচারিত হবে। ওঁরা বলছেন, না, এটা সবটাই বাগাড়ম্বর হয়েছে, সবটাই ভুল হয়েছে, এটাই সরকারি বক্তব্য বলে বলছেন। আমি বলছি তা হতে পারে না। এখন কথা হচ্ছে বিরোধী পক্ষরা যে যে বিষয় নিয়ে সমালোচনা করছেন সেগুলি সম্পর্কে সরকার যথাযথ গুরুত্ব দিচ্ছেন কিনা, সে সম্বন্ধে আমি বলছি বিরোধী সদস্যরা যদি একটু ধৈর্যের সঙ্গে লক্ষ্য করার চেষ্টা করেন তাহলে দেখবেন সরকার বিভিন্ন ভাবে দিচ্ছেন, আমাদের পত্র পত্রিকা আছে, প্রেস নোট আছে, বুলেটিন আছে, ফিল্ম আছে, বিভিন্ন ভাবে বিরোধী পক্ষের বক্তব্য বিরোধী পার্টির নাম করে আমাদের সংবাদপত্রতে তো আছেই, বিভিন্ন পত্র পত্রিকা কি বলছে, আমরা তো লিখছি পশ্চিমবঙ্গ পত্রিকায় "অন্যরা কি বলছে" আমাদের এই হচ্ছে ক্যাপশন, আপনারা যা বলছেন আমরা তো তাই লিখছি। বিরোধী দলের মূল কথাগুলি আমরা লিখি। কিন্তু বিরোধী দলের বক্তব্য সরকারি বক্তব্য হিসাবে বলতে হবে এই দাবি কোনও দিন আমরা শুনি নি, জানি না। দ্বিতীয় প্রশ্ন হচ্ছে, পত্রিকার সঙ্গে সম্পর্ক নিয়ে কয়েকটা কথা এখানে উঠেছে এবং কয়েকজন মাননীয় সদস্য আনন্দবাজার পত্রিকার নাম টেনে এনেছেন এবং আনতে গিয়ে কয়েকটা চমকপ্রদ কথা বলেছেন। বিরোধী পক্ষ বলেছেন ওঁরা আমাদের বামফ্রন্ট সরকারের মোসাহেবী করছে না বলে আমরা ওঁদের বিরুদ্ধে যাচ্ছি। আনন্দবাজার সম্পর্কে আমাদের নূতন করে কিছু বলার নেই। আমরা পশ্চিমবঙ্গের বামপন্থীরা জন্ম লগ্ন থেকে আনন্দবাজারকে চিনি। শুধু এটাই বলছি যে আনন্দবাজার শুধু নয়, যে কোনও পত্র পত্রিকার সাংবাদিকদের সঙ্গে আমাদের সরকারের মধুর সম্পর্ক। বিগত দিনের সরকার যা করতেন, সাংবাদিকদের সঙ্গে যে সম্পর্ক তাঁরা তৈরি করেছেন তা না করে সমস্ত স্তরের সমস্ত

সাংবাদিকদের সঙ্গে একটা বন্ধুত্বপূর্ণ সম্পর্ক নিয়ে আমরা চলেছি। তাঁরা বললেন তাঁদের যে অধিকার আছে সমস্ত অধিকারে হস্তক্ষেপ হচ্ছে। তিনি কি বলতে চান আমি বুঝতে পারলাম না দেশের একটা সাধারণ আইন কানুন আছে, সেই আইন কানুনের বাইরে কি সাংবাদিকরা? মরিচঝাঁপির ঘটনাতে যে সাংবাদিক গ্রেপ্তার হয়েছেন সেটা দুঃখজনক। কিন্তু দেশের আইন তাঁদেরও মানতে হবে। লক্ষ্য করে দেখুন প্রধানমন্ত্রী দিল্লি থেকে বলছেন যে প্রতিনিধিরা আসবেন পার্লামেন্টরি ডেলিগেশন তাঁদেরও রাজ্য সরকারের অনুমতি নিয়ে ওখানে যেতে দেবেন, তার বাইরে কিছু করবেন না। আমরা মনে করিছ তাই, ওখানকার আইন মেনে চলতে হবে। এখানে এসে অনশন করতে বলে গেলাম, আইন যা আছে তা মানলাম না। আইন আছে এখানে স্পিকারের পার্মিশন নিয়ে বসতে হবে। সেই মতটা মানলেন না। যেমন মনে করুন রাইটার্স বিল্ডিংসে সংবাদ সংগ্রহের অধিকার — বন্যার সময় এমন কোনও সাংবাদিককে আমি জানি না যিনি সরকারের কাছে এই অভিযোগ করেছেন যে সংবাদ গোপন করা হচ্ছে, সংবাদ সংগ্রহ করতে দেওয়া হচ্ছে না। আমি দায়িত্ব নিয়ে বলছি যে কোনও একজন সাংবাদিক যে কোনও একটা পত্রিকার তিনি বলুন যে সরকার তাঁকে সংবাদ সংগ্রহ করতে বাধা দিয়েছেন, একজনের নাম বলতে পারলে আমি খুশি হব। তাই বলছিলাম যে সাংবাদিকদের সংবাদ সংগ্রহ করার অধিকার সব সময় আছে, কিন্তু দেশের আইনের বাইরে গিয়ে নয়। সাংবাদিকরা রাইটার্স বিল্ডিংসে আসেন, অ্যাসেম্বলিতে আসেন, কিন্তু সব জায়গায় একটা নিয়ম আছে, সেই নিয়মের বাইরে তাঁরা নন। সাংবাদিকরা অনেক সময় ফোর্ট উইলিয়ামে যান, অনেক সময় সামরিক বাহিনীর এলাকায় যান, সেখানকার আইন তাঁদের মেনে চলতে হয়। ফরেস্ট ডিপার্টমেন্টের যে আইন আছে সেটা সাংবাদিকদের বাইরে নয়। আমি শুধু বলতে পারি মরিচঝাঁপিতে সেদিন যে ঘটনা ঘটেছে সেই ঘটনা দুঃখজনক ঘটনা।

[7-15 — 7-20 P.M.]

কারণ সেখানে গিয়ে গ্রেপ্তার হয়েছে। আমি বিনয়ের সঙ্গে বলছি তাঁরা পরবর্তী সময়ে এই ধরনের কোনও কাজ করতে গেলে এবং ওই এলাকায় রিপোর্ট নিতে গেলে সরকারের সঙ্গে আলোচনা করবেন এবং আমরা সমস্ত কিছু আলোচনা করে একটা পথ বার করব কিভাবে যেতে পারে নি। আনন্দবাজার পত্রিকা সম্বন্ধে জনতা পার্টির একজন সদস্য একটা অদ্ভুত কথা বললেন যে আনন্দবাজার পত্রিকা যা লিখছে সেটা আমরা মেনে নিচ্ছি না কেন? কি করে মানব। আনন্দবাজার পত্রিকা ১৯৭৭ সালের আগে, নির্বাচনের আগে পর্যন্ত প্রতিদিন ইন্দিরা গান্ধী এবং সঞ্জয় গান্ধীর ছবি আকাশে তুলে ছাপত। আমরা দেখেছি আনন্দবাজার পত্রিকা প্রতিদিন প্রথম পৃষ্ঠায় সঞ্জয় গান্ধী এবং ইন্দিরা গান্ধীর ছবি ছাপত। সঞ্জয় কলকাতায় এলে কে তাকে ডাব খাওয়াচ্ছে, কোনও মন্ত্রী তার গাড়ি চালাচ্ছে সেই ছবি আনন্দবাজার পত্রিকা ছাপত। তখন সেটা আপনারাও মানেন নি, আমরাও মানি নি। আনন্দবাজার পত্রিকা

যা লিখবে তাই আমাদের মেনে নিতে হবে এটা হতে পারে না। আমাদের নীতি হচ্ছে যার যা ইচ্ছা লিখুন, যা লিখবেন লিখুন, পশ্চিম বাংলার মানুষ সচেতন। সরকার আপনার লেখার জন্য, আপনার সমালোচনার জন্য, আপনার এডিটোরিয়ালের জন্য, আপনার সংবাদ বিকৃতির জন্য আপনার বিরুদ্ধে কোনও ব্যবস্থা নেবে না। আমরা এই গণতান্ত্রিক ব্যবস্থা গ্রহণ করেছি এবং সেই নীতিতে আজও দাঁড়িয়ে আছি। তবে আমি আপনাদের কাছে বলছি ওই ধরনের পত্রিকার জবাব সরকারের বিজ্ঞাপন বন্ধ করা নয়, যেটা করতে গিয়ে আগেকার সরকার ভুল করেছিলেন, ওই ধরনের পত্রিকার জবাব একজন সাংবাদিককে জেলে পাঠান নয় — এই ধরনের পত্রিকার জবাব আমাদের রাজ্যের মানুষ বারে বারে দিয়েছে। অল ইন্ডিয়া রেডিও এবং টি. ভি. সম্বন্ধে এখানে কথা উঠেছে। আমি আপনাদের বলছি একটা অদ্ভুত পরিস্থিতি রয়েছে সেখানে। এটা এখনও সরকারি দপ্তরে রয়েছে, কিন্তু কেন্দ্রীয় সরকার বলছেন এটাকে অটোনমাস কর্পোরেশন করবেন। অটোনমাস কর্পোরেশন এখনও হয় নি কাজেই একটা ট্রানজিশনাল পিরিয়ড চলছে। এখানে কার দায়িত্ব বেশি সেটা বোঝা যাচ্ছে না এই অবস্থা এখন চলছে। তারপর, বিরোধী পক্ষের অতীশ বাবু বললেন বন্যার সময় মুর্শিদাবাদের খবর বার হয় নি। এই ব্যাপারে সরকারের বিশেষ কোনও ভূমিকা ছিল বলে আমি মনে করি না। সরকার কি স্বার্থে কান্দীর কথা বলবেন না? কেন সরকার কান্দীর কথা গোপন করবেন? বন্যার সময় একটা লন্ডভন্ড অবস্থা ছিল এবং ভয়ানক বিশৃঙ্খল অবস্থা ছিল। তবুও আমরা সারা রাজ্য থেকে যেটুকু সংবাদ পেয়েছি, যখন যা পেয়েছি তা পরিবেশন করেছি। তখন রাইটার্স বিল্ডিংস — এ একটা নিউজ ব্যুরো ছিল দিন রাত কাজ করত এবং অল ইন্ডিয়া রেডিওর কাছে আমরা নিয়মিত সংবাদ পাঠিয়েছি। তারপর, আমাদের কাছে আর একটা মূল সমস্যা হচ্ছে রেডিও এবং টি. ভি.-তে যে প্রোগ্রাম হয় সেই প্রোগ্রাম করার ব্যাপারে রাজ্য সরকারের কার্যত কোনও বক্তব্য নেই। এই পরিস্থিতির পরিবর্তন হওয়া দরকার, বিশেষ করে নিউজ, বুলেটিনে এটা পরিবর্তন হওয়া দরকার।

[7-20 — 7-28 P.M.]

এই নিয়ে আমরা দিল্লির সঙ্গে কথা বলছি সুতরাং এই বিষয় নিয়ে আমি আর বেশি সময় দিতে চাচ্ছি না। সাধারণ ভাবে কয়েকটি কথা এখানে উঠেছে — শিশুবর্ষের ব্যাপারে মাননীয় সদস্য বলেছেন যে, আপনারা কি করছেন, সিনেমা করছেন, ফুটবল করছেন, শিশুরা খেতে পারছেন না, শিশু মৃত্যুর হার বেড়ে যাচ্ছে — আমি বলি সমস্যাটাকে এইভাবে দেখে লাভ নেই। একটা শিশু বৎসর পালন করে শিশু মৃত্যুর হার ঠেকানো যায় না। শিশু মৃত্যুর হারের পিছনে আমাদের গোটা সমাজের অনেক সঙ্কটের প্রশ্ন জড়িয়ে আছে। গোটা সঙ্কটের মুক্তি ছাড়া আমাদের দেশে শিশু, বৃদ্ধ, যুবকদের জীবনে সঙ্কটের মুক্তি ঘটবে না। কথাটা হচ্ছে শিশুবর্ষে আমাদের সরকার একটি কমিটি করেছেন তাতে কিছু নিউট্রিশন প্রোগ্রাম, হেলথ

প্রোগ্রাম, এডুকেশন প্রোগ্রাম সব কিছুই আছে, তার সঙ্গে কিছু সাংস্কৃতিক প্রোগ্রাম রয়েছে, ছাত্রদের কিছু ফ্লিম করা, বই বের করা এই সব মিলিয়ে একটু কিছু করা। দ্বিতীয় কথা এখানে কংগ্রেসের একজন সদস্য বললেন উৎপল দত্তকে কেন গ্রান্ট দেওয়া হচ্ছে? ভয়ঙ্কর ব্যাপার। তিনি চিন থেকে ফিরে এসেছেন। আমি বলি সব আলোচনা করতে গেলে একটু লক্ষ করবেন যার সম্বন্ধে করছেন সেটা সঠিক মূল্যায়ন হচ্ছে কিনা তার সম্পর্কে। আমি শুধু এই কথা বলতে পারি যাদের আমরা বই করতে দিয়েছি — তিনজন ব্যক্তি সম্পর্কে তিন জনই স্বনামধন্য পরিচালক। তিনি বলছিলেন সত্যজিৎ রায়ের কথা, আমার সঙ্গে তার গত সপ্তাহে কথা হয়েছে.আমাদের শিশুবর্ষের যে চলচ্চিত্র সেটা তিনি করবেন এবং তাতে তিনিও আছেন তাকে বাদ দিয়ে আমরা ভাবতেও পারি না। আগামী সপ্তাহে তার সঙ্গে আমাদের কাজ হবে। অর্থাৎ এই রাজ্যের নামী গুণী সমস্ত পরিচালক এমন কি বাইরের রাজ্যের আপনারা জানেন শ্যাম বেনেগল আসছেন আগামীকাল। আমরা এই রাজ্যে এবং বাইরের রাজ্যের যারা বুদ্ধিমান, সচেতন, প্রগতিশীল যত পরিচালক সবাইকে চেষ্টা করছি যাতে আমাদের এই ফ্লিম-এর গ্রান্ট তারা নেন এবং এই রাজ্যে যাতে ভাল বই তোলেন সেই ব্যবস্থা করছি। বসুমতীর ব্যাপারে কিছু কথা উঠেছে মাননীয় সদস্য অতীশ বাবু বলেছেন — আমি সব কথা জানি না, তবে একটি কথা বলি যে বিগত সরকার আমাদের দেশে অনেক জায়গায় অন্ধকার জমিয়ে গিয়েছেন। যেমন শিক্ষায়তনে তেমনি সংবাদপত্রের অফিসেও, সেই সমস্যা কত দিনে দূর করতে পারব জানি না। চেষ্টা করছি এবং চেষ্টা করব। তবে একটা কথা বলছি তিনি যে কতগুলি তথ্য দিলেন সেটা ঠিক নয়। আমরা জানি প্রশান্ত বাবু যিনি এডিটর আছেন তাঁর দানা না কি অ্যাডভাইজার হয়েছেন তা ঠিক নয়। যিনি ওখানে সাধারণ ভাবে হালে অ্যাডভাইজার ছিলেন তিনি হঠাৎ চলে গেলেন। এমন সমস্ত গোলমাল হয়েছিল তিনি টেম্পোরারি ছিলেন, আমরা সম্প্রতি নূতন অ্যাডভাইজার অ্যাপয়েন্ট করেছি কিন্তু তিনি প্রশান্ত সরকারের দাদা নন। ছোট পত্রিকা সম্পর্কে কয়েকটি কথা উঠেছে। মাননীয় মুসলিম লীগের সদস্য তিনি বললেন যে বিজ্ঞাপন চাইবেন তাকেই দিতে হবে। তাতে দেওয়া যায় না, বিজ্ঞাপন দেওয়াটা তো সরকারের দরিদ্র নারায়ণ সেবা নয়, বিজ্ঞাপন দেওয়ার একটি সুস্পষ্ট নীতি আছে। কারা বিজ্ঞাপন পাবেন কিভাবে পাবেন, এবং কেন পাবেন। যারা বিজ্ঞাপন পাবেন কয়েকটি কনডিশন আর শর্ত পালন করতে হবে তাদের। মফস্বলে এবং গ্রামগুলির ক্ষেত্রে এবং শহরগুলির ক্ষেত্রেও আমাদের নীতি হচ্ছে বিজ্ঞাপন যারা সরকারি আইন কানুন মেনে নেন, নীতি মেনে নেন, তারা বিজ্ঞাপন পাবেন। আমাদের সরকার এখনও পর্যন্ত কোনও রাজনৈতিক কারণে কোনও সংবাদপত্রে বিজ্ঞাপন বন্ধ করে দেন নি। এখানে যে অভিযোগ উঠেছে এগুলি জেলা স্তরে যে কমিটি আছে তারা রিজেক্ট করেছেন। ওরা বলেছিলেন ওরা শর্ত ফুলফিল করেন নি। তিন মাসে একবার বেরোয় — আমাদের কনডিশন আছে মিনিমাম ৬০০ শত পত্রিকা বের করতে হবে, অন্তত মাসিক কাগজ দুই মাস অন্তর

বের করতে হবে। তিনি ৬ মাস অন্তর বের করলেন বিজ্ঞাপন তাহলে তিনি পাবেন কি করে। যারা নিয়ম কানুন মেনে চলেন তারাই বিজ্ঞাপন পান।

**(জনৈক কংগ্রেস সদস্য ঃ** গণশক্তি পাচ্ছে।)

গণশক্তি ৫ বছর পায় নি, ৭৭ সাল থেকে পাচ্ছে তার আগে তারা পায় নি। এখানে উর্দু একাডেমি সম্বন্ধে কথা উঠেছে। আমাদের বাজেটে বলা হয়েছে। আমরা বাজেটে বলেছি নেপালী একাডেমি করা হয়েছে। ভানু ভক্তের নামে একটি অ্যাওয়ার্ড দেওয়া হয়েছে। এই সরকার উর্দু একাডেমি করেছে এই সংবাদ আপনারা নিশ্চয়ই জানেন এবং সাঁওতালী ভাষার ব্যাপারে স্ক্রীপ্টের ব্যাপারে যে কমিটি হয়েছে সেটাও আশা করি মাননীয় সদস্যারা জানেন। আমরা অনুসন্ধান চালাচ্ছি একটি ব্যবস্থা আগামী দিনে নেওয়া যাবে।

উর্দু একাডেমিক কাউন্সিল এর মধ্যেই ব্যবস্থা হয়েছে। উর্দু একাডেমিক কাউন্সিলের মিটিং-এর ভিত্তিতে কর্মসূচি তৈরি হবে। আমার বক্তব্য আর দীর্ঘ করবো না। আমি সব শেষে এটা বলব অপসংস্কৃতি নিয়ে কয়েকজন সদস্য একটা কথা বলেছেন। আমার একথার সুর শুনে মনে হয়েছে যে ব্যাপারটা বোধ হয় এই রকম যে একটা জায়গায় কয়েকটি শত্রু বসে আছে তাদের সরিয়ে দিতে পারলেই, কয়েকটা ফাইলে সই করতে পারলেই বা ৪/৫টা বই ছেপে বের করতে পারলেই, কয়েকটি হোটেল ৪/৫টা ক্যাবারে যা হয় এটা বন্ধ করে দিতে পারলেই এই অপসংস্কৃতি দূর হয়ে যাবে। আমরা বামপন্থীরা যারা সরকারে আছি আমাদের দৃষ্টিভঙ্গি একটু অন্য। যে সময় অর্থনৈতিক সঙ্কটে জর্জরিত, শ্রেণী বিভক্ত সমাজ, তার সাংস্কৃতিক জীবনও কলুসিত, তার বিরুদ্ধে লড়াই হচ্ছে আদর্শের লড়াই। এই লড়াই দীর্ঘদিন চলবে, বাইরেও চলবে মধ্যেও চলবে এবং বাইরের লড়াই-এর সঙ্গে ভিতরের লড়াই মিলাতে হবে। সরকারের মধ্যে যারা আমরা আছি আইন কানুন হাতে নিয়ে, যতটা পারছি আমরা পুঙ্খানুপুঙ্খ ভাবে দেখছি কোন কোন জায়গা থেকে সরকারি হস্তক্ষেপ করা যায় সেই ব্যবস্থা আমরা করিছ। একটা হচ্ছে হস্তক্ষেপের দিক, আর একটা হচ্ছে পাল্টা সুস্থ সংস্কৃতির বিকাশকে সাহায্য করা, ভাল ফিল্ম তৈরি করা, ভাল নাটক, গ্রুপ থিয়েটারকে সাহায্য করা, লোক সংস্কৃতিকে সাহায্য করা, সুস্থ সাহিত্যকে সাহায্য করা, এই সব প্রগতিশীল জিনিসকে সাহায্য করার দিক দিয়ে যদি একটা পাল্টা পরিবেশ আমরা তৈরি করতে পারি। আমাদের রাজ্যে সংস্কৃতির দুটি শিবির তৈরি হয়ে গিয়েছে। একদিকে বলতে পারি অপসংস্কৃতি, আর একটা পাল্টা সুস্থ সাংস্কৃতিক শিবির। সরকারের অবস্থান হচ্ছে যেটা সুস্থ সাংস্কৃতিক শিবির তাদের পক্ষেই এবং তাদের পক্ষেই আমরা প্রয়োজনীয় কাজ করে যাব। এটা হচ্ছে একটা দীর্ঘস্থায়ী ব্যাপার, দীর্ঘ দিনের সংগ্রামের ব্যাপার, আদর্শগত সংগ্রামের ব্যাপার। এটা একটা আইন করে দুটো ক্যাবারে বন্ধ করে হয় না। আমাদের যে দায়িত্ব আছে আমরা তা আপ্রাণ চেষ্টায়

চালিয়ে যাচ্ছি। এই হচ্ছে আমাদের কথা। আমার দাবির প্রতি আর একবার সমর্থন জানানোর অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি এবং যে সমস্ত ছাঁটাই প্রস্তাব করা হয়েছে তার বিরোধিতা করছি।

The motion of Shri A. K. M. Hassanuzzaman that the amount of the Demand be reduced by Rs. 100/- was then put and lost.

The motion of Shri Buddhadev Bhattacharjee that a sum of Rs. 4,54,41,000/- be granted for expenditure under Demand No. 41, **Major Heads : "285 — Information and Publicity, 485 — Capital Outlay on Information and Publicity, and 685 — Loans for Information and Publicity"** was then put and agreed to.

## ADJOURNMENT

The House was then adjourned at 7.28 P.M. till 1 P.M. on Thursday, the 15th March, 1979 at the Assembly House, Calcutta.

# Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Thursday, the 15th March, 1979 at 1.00 p.m.

## PRESENT

Mr. Speaker (Shri Syed Abul Mansur Habibullah) in the Chair, 17 Ministers, 6 Ministers of State and 170 Members.

## Held over Starred Questions (to which oral answers were given)

[1-00—1-10 P.M.]

**মিঃ স্পিকার ঃ** প্রশ্ন নং ৭০, ১৮৮, ১৯২, ২৪৯ স্থগিত রহিল।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** এ কি স্যার, হেল্‌ড ওভার প্রশ্ন আবার হেল্‌ড ওভার হচ্ছে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এটা সত্যই দুঃখের ব্যাপার যে হেল্‌ড ওভার কোয়েশ্চেন আবার হেল্‌ড ওভার হচ্ছে। প্রশ্নটা এমনভাবে করা হয়েছে যে সমস্ত খবরগুলি নেওয়া কঠিন হয়ে উঠেছে, একটা প্রশ্নের জন্য অন্যগুলিরও উত্তর দিতে পারছি না, এই হয়েছে অবস্থা।

## Starred Questions (to which oral answers were given)

### পরিবারকল্যাণ কর্মসূচি

*২৫০। (অনুমোদিত প্রশ্ন *৩১৬।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, পরিবার কল্যাণ পরিকল্পনায় বর্তমান সরকার কী কর্মসূচি গ্রহণ করেছেন?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** পরিবারকল্যাণ পরিকল্পনায় বর্তমান সরকার যে সমুদয় কর্মসূচি গ্রহণ করেছেন তাহার একটি বিশদ বিবরণী সংশ্লিষ্ট করা হল।

প্রসঙ্গক্রমে উল্লেখ করা যেতে পারে যে এই পরিকল্পনাটি কেন্দ্রীয় সরকারের আনুকূল্যে রূপায়িত এবং এর সমুদয় ব্যয় উক্ত সরকারই বহন করে থাকেন। এই কার্যনীতিও কেন্দ্রীয় সরকার নির্ধারণ করেছেন।

### Statement referred to in reply to Starred Question No. 250.

জাতীয় স্তরে ১৯৮২-৮৩ সালের মধ্যে জন্মহার হাজার প্রতি ৩০এ নামিয়ে আনার লক্ষ্যমাত্রা স্থির হয়েছে। পরিবারকল্যাণ প্রকল্পটিকে সামগ্রিক স্বাস্থ্য সেবা, বিশেষ করে মাতৃমঙ্গল

ও শিশুকল্যাণ কর্মসূচির অঙ্গ হিসাবে রূপায়িত করা হচ্ছে। এই পরিকল্পনার অগ্রগতির জন্য সরকার নিম্নলিখিত কর্মসূচি গ্রহণ করেছেন—

(১) কেন্দ্রীয় সরকার পরিবার কল্যাণ কর্মসূচির বিভিন্ন পদ্ধতির ক্ষেত্রে যে লক্ষ্যমাত্রা স্থির করে দিয়েছেন তা পশ্চিমবঙ্গের জেলায় জেলায় ভাগ করে দেওয়া হয়েছে।

(২) পরিবার কল্যাণ কর্মসূচির গণমাধ্যমের সাহায্যে প্রচার ও গণশিক্ষার ওপর বিশেষ জোর দেওয়া হয়েছে। এজন্য একদিকে যেমন রেডিও, টেলিভিসন, সংবাদপত্র ইত্যাদির সাহায্য নেওয়া হচ্ছে অন্যদিকে আবার থিয়েটার, যাত্রা ও স্থানীয় সাংস্কৃতিক অনুষ্ঠানের মাধ্যমেও পরিবারকল্যাণ সম্পর্কে শিক্ষা দেওয়া হচ্ছে। এছাড়া পরিবারকল্যাণ কর্মীরা ব্যক্তিগত যোগাযোগের মাধ্যমে দম্পতীদের এই পরিকল্পনা সম্পর্কে প্রেরণা দিচ্ছেন। এই পরিকল্পনা রূপায়নের ক্ষেত্রে কোনও জোরজবরদস্তির স্থান নেই। এটি গ্রহণ করা বা না করা সম্পূর্ণরূপে জনসাধারণের ইচ্ছার উপর নির্ভর করে।

(৩) পরিবারকল্যাণ পদ্ধতিগুলির মধ্যে ভ্যাসেকটমি, টিউবেকটমি ও লুপ পদ্ধতি যাঁরা গ্রহণ করবেন তাঁদের সরকারি অনুদান দেওয়া হচ্ছে। এই সমস্ত পদ্ধতি গ্রহণ করানোর ব্যাপারে যে সমস্ত চিকিৎসক ও অন্যান্য স্বাস্থ্য কর্মী জড়িত আছেন তাঁদেরও সরকারি অনুদান দেওয়া হচ্ছে।

(৪) যে সমস্ত ব্যক্তি স্থায়ী পদ্ধতিগুলি গ্রহণের জন্য জনসাধারণকে বুঝিয়ে নিয়ে আসবেন তাঁদেরও রাজ্য সরকারের তরফ থেকে অনুদান দেওয়া হচ্ছে।—তবে কয়েকটি বিশেষ শ্রেণীর সরকারি ও বেসরকারি প্রতিষ্ঠানের কর্মীরাই এই অনুদান পেয়ে থাকেন।

(৫) পরিবারকল্যাণ পরিকল্পনার অগ্রগতির জন্য সরকারি উদ্যোগের সঙ্গে বে-সরকারি উদ্যোগকেও উৎসাহ দেওয়া হচ্ছে। তাছাড়া স্বাস্থ্য বিভাগসহ সরকারের সমস্ত বিভাগ যাতে এই পরিকল্পনার ব্যাপারে সাহায্য করেন এবং সমস্ত ধরনের প্রশিক্ষণ কেন্দ্রে যাতে পরিবারকল্যাণ সম্পর্কে শিক্ষা দেওয়া হয় তারও ব্যবস্থা করা হচ্ছে।

এ ছাড়া সরকার শিল্পসংস্থার কর্মীদের মধ্যে এই পরিকল্পনার প্রসারের বিশেষ ব্যবস্থা করছেন। নবনির্বাচিত পঞ্চায়েতগুলি, ইন্ডিয়ান মেডিক্যাল অ্যাশোসিয়েশন, অন্যান্য সমাজসেবামূলক সংস্থাগুলিকে এবং বে-সরকারি চিকিৎসকদেরকেও এই কাজের ব্যাপারে সাহায্য করার জন্য সরকারের তরফ থেকে বিশেষ অনুরোধ জানানো হয়েছে।

(৬) পরিবারকল্যাণের ব্যাপারে উল্লেখযোগ্য কাজের জন্য সরকার বিভিন্ন সরকারি সংস্থা ও বিভিন্ন স্তরে পঞ্চায়েতগুলির জন্য পুরস্কার ঘোষণা করেছেন।

এ ছাড়া ব্যক্তিগতভাবেও উল্লেখযোগ্য কাজের জন্যও সরকারের পক্ষ থেকে পুরস্কার দেওয়া হচ্ছে।

(৭) জনসাধারণ যাতে সহজেই পরিবারকল্যাণ কর্মসূচির অন্তর্গত বিভিন্ন পদ্ধতি গ্রহণ করতে পারেন এবং মাতৃমঙ্গল ও শিশুকল্যাণ কর্মসূচির সাহায্য পান সেজন্য সমস্ত পরিবারকল্যাণ কেন্দ্রে পর্যাপ্ত পরিমাণে ওষুধপত্র, সাজ সরঞ্জাম ও যন্ত্রপাতি সরবরাহ করা হচ্ছে।

(৮) যাতে জনসাধারণ তাঁদের বাড়ির কাছাকাছি এই পরিকল্পনার সমস্ত রকম সুযোগ পান সেইজন্য সমস্ত সরকারি চিকিৎসকের সহযোগিতায় বিভিন্ন অঞ্চলে ক্যাম্প (শিবির)-এর মাধ্যমে পরিবারকল্যাণ পদ্ধতিগুলি পৌঁছে দেওয়ার বন্দোবস্ত হচ্ছে।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** পরিবার পরিকল্পনা রূপায়িত করার জন্য কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কত টাকা পেয়েছেন?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** টাকার ব্যাপারটা উল্লেখ [illegible]ই।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** কেন্দ্রীয় সরকার যারা এই পরিবারকল্যাণের ব্যয়ভার বহন করছেন, সেই কেন্দ্রীয় সরকারের নির্দেশমতো কি কি কাজ করছেন?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এই রাজ্যের বিভিন্ন জেলার জন্য লেভেল অব পারফরম্যান্স ঠিক করা হয়েছে। দু'নম্বর হচ্ছে—জবরদস্তির রাস্তা নেওয়া হয়নি। তিন নম্বর হচ্ছে—স্বেচ্ছায় যারা জন্ম নিয়ন্ত্রণ সংক্রান্ত বিধি ব্যবস্থা গ্রহণ করতে চাইবে, তারা সেটা গ্রহণ করতে পারবে। ৪র্থ নম্বর হচ্ছে—যারা জন্ম নিয়ন্ত্রণ পদ্ধতি গ্রহণ করবে বিশেষ করে ভ্যাসেক্টমি, টিউবেকটমি, লুপ-এর ক্ষেত্রে অ্যাকসেপ্টারস্ মানি কম্পেনসেট করার জন্য তারা যা ধার্য করে দিয়েছে, এখানেও এটা ধার্য করা আছে।

কমপেনসেশন টু অ্যাকসেপ্টার ভ্যাসেকটমি, টিউবেকটমি পার কেস ৭০ টাকা। এই সমস্ত ট্রান্সপোরেট কস্ট, ড্রাগ, ড্রেসিং ইত্যাদি বাবদ ধরা হয়েছে ভ্যাসেকটমির ক্ষেত্রে একশো টাকা, টিউবেকটমির ক্ষেত্রে ১২০ টাকা, আই. ইউ. ডি.র ক্ষেত্রে ৬০ টাকা। এইগুলো যারা জন্ম নিয়ন্ত্রণ পদ্ধতি গ্রহণ করবে তাদের সম্পর্কে বলা হল। এছাড়া, ডাক্তারবাবু বা প্যারা-মেডিক্যাল স্টাফ এই ব্যাপারে যারা সাহায্য করবেন তাদের জন্যও বরাদ্দ ধরা হয়েছে এবং যারা প্রমোটার্স তাদের জন্য একটা বরাদ্দ ধরা হয়েছে।

**শ্রী নির্মলকুমার বসু ঃ** আমাদের দেশে জন্ম নিয়ন্ত্রণ একান্ত প্রয়োজনীয়—এই বিষয়ে কোনও সন্দেহ নেই। অল্পদিন পূর্বে শ্রী সঞ্জয় গান্ধীর নেতৃত্বে এই পরিকল্পনা একটা বিভৎস রূপ ধারণ করেছিল। মন্ত্রী মহাশয় বললেন জোর-জুলুম নয়, বুঝিয়ে-সুঝিয়ে করা হচ্ছে। মন্ত্রী মহাশয় কি বলতে পারেন ইতিপূর্বে সঞ্জয় গান্ধীর পদ্ধতিতে যেভাবে পরিকল্পনা হচ্ছিল, তার থেকে এখন বুঝিয়ে-সুঝিয়ে করাতে ফলটা কি ভাল পাচ্ছেন?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** পূর্বতন সরকারের আমলে ফ্যামিলি প্ল্যানিং যেরকম জবরদস্তিতে

হয়েছে তারজন্য সেটব্যাক হয়েছে। সেই সেট ব্যাক এখনও আমরা সামলে উঠতে পারিনি বুঝিয়ে-সুঝিয়ে করলেও। সেটা লেভেল অফ পারফরমেন্স-এর নিচে থেকে গিয়েছে।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** আপনি বললেন ভ্যাসেকটমি, টিউবেকটমিতে টাকা দেওয়া হবে। আগেকার যারা কনটিজেন্সীর হিসাব দেননি, যাদের বিরুদ্ধে কেস আছে এই রকম সি. এম. ও. (এইচ.), তাদের কেস কি অবস্থায় আছে জানাবেন কি?

**মিঃ স্পিকার ঃ** এই প্রশ্ন এ প্রশ্ন থেকে আসে না।

**শ্রী নবকুমার রায় ঃ** মন্ত্রী মহাশয় বললেন পূর্বতন সরকারের আমলে এই জন্ম নিয়ন্ত্রণ জবরদস্তি করা হয়েছিল। এমন কি প্রমাণ দিতে পারবেন যে পূর্বতন সরকারের আমলে জবরদস্তি হয়েছিল?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এইটা প্রমাণের দরকার পড়ে না।

**শ্রী নবকুমার রায় ঃ** পশ্চিমবাংলায় এমন কোনও ঘটনা ঘটেছে যে জন্ম নিয়ন্ত্রণের ক্ষেত্রে জবরদস্তি করা হয়েছে? এই রকম প্রমাণ আছে কি আপনার কাছে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** আমি আগেই বলেছি এটা প্রমাণের দরকার করে না। নির্বাচনের ফলে তা অনেক বোঝা গিয়েছে। তাছাড়া, দু'নম্বর ব্যাপার আছে.....

**শ্রী নবকুমার রায় ঃ** মন্ত্রী মহাশয় কি বলবেন জন্ম নিয়ন্ত্রণ-এর ব্যাপারে যা হয়েছে সেজন্য আপনারা নির্বাচনে জিতে এসেছেন?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** দু'নম্বর ব্যাপার আছে। এমন কিছু কেস আমরা পেয়েছি যেখানে কোরাপশন বা নানা ধরনের ব্যাপার জড়িত আছে। সুতরাং সেই কেস চলছে, তদন্ত হচ্ছে।

**শ্রী নবকুমার রায় ঃ** কোরাপশনের কথা বললেন সেটা হেল্‌থ ডিপার্টমেন্টে থাকতে পারে। কিন্তু জোর-জুলুম করা হয়েছে মানুষের উপর জন্ম নিয়ন্ত্রণের ব্যাপারে এই রকম কোনও অভিযোগ আছে কি আপনার কাছে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এই রকম অভিযোগ বহু আছে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মন্ত্রী মহাশয় কি জানাবেন আগের চেয়ে এখানে জন্ম নিয়ন্ত্রণের পরিকল্পনা কমেছে, না বেড়েছে?

[1-10—1-20 P.M.]

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** পরিকল্পনা কমে বাড়ে না সংখ্যাটা কমে বাড়ে। আমি আগেই বলেছি যে পূর্বতন সরকারের আমলে সারা উত্তর এবং পূর্ব ভারতে তথা পশ্চিমবাংলাতেও এই পরিবার কল্যাণ পরিকল্পনা সেট ব্যাক হয়েছিল। বুঝিয়ে-সুঝিয়ে রাজি করা বা যে কোনও কারণেই হোক এটা সেট ব্যাক হয়েছে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই যে ১০০ টাকা বা ১২০ টাকা দেওয়া হচ্ছে এটা অ্যালিওর করে দেবার অর্থাৎ তুলে দেবার কোনও পরিকল্পনা এই সরকারের আছে কিনা?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্য নিশ্চয় শুনেছেন যে এটা কেন্দ্রীয় সরকারের পবিকল্পনা এবং তাঁদের ডিরেকশন অনুসারে এগুলি আমাদের করতে হচ্ছে। বামফ্রন্ট সরকারের আলাদা কিছু করার সুযোগ খুব কম আছে।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অবগত আছেন কি যে, যে সমস্ত ভ্যাসেকটমি করা হয়েছে তা অধিকাংশ ক্ষেত্রে ব্যর্থ হয়েছে, সঠিক হয়নি এবং সেইজন্য লোকের মনে উৎসাহ কমেছে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এটা বলা খুবই মুশকিল মতের ব্যাপার। তবে এই রকম ব্যর্থ হয়েছে এবং তার জন্য সেট ব্যাক হতে পারে।

**শ্রী বিনোদবিহারী মাঝি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন যে কেন্দ্রীয় সরকার কর্তৃক দেয় টাকা এই বছর বাজেটের মধ্যে যা ধরা হয়েছে তার সবটা খরচ করা সম্ভব হবে কিনা কিংবা অন্যান্য খাতের মতো ফেরত যাবে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** সেটা এখনই বলা সম্ভব নয়। নোটিশ দিতে হবে।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন জন্ম নিয়ন্ত্রণের সংখ্যা কমে যাচ্ছে। আমার প্রশ্ন হচ্ছে এই জন্ম নিয়ন্ত্রণকে সুষ্ঠু করার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে আপনারা কোনও সাজেশন রেখেছেন কিনা?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** কেন্দ্রীয় সরকারের হেল্‌থ কাউন্সিলের মিটিংয়ে আমি বলেছিলাম মটিভেশনের উপর জোর দিতে হবে এবং এর জন্য হেল্‌থ এডুকেশন দরকার এবং আমরাও মটিভেশনের উপর জোর দিয়ে চলেছি।

**শ্রী বীরেন বসু ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে কংগ্রেসের আমলে সঞ্জয় গান্ধী যেভাবে জোর জবরদস্তি করে এই সমস্ত কাজ করেছিল তার ফলে অনেক ব্যক্তি পঙ্গু অক্ষম হয়ে গেছে এই রকম কোনও রিপোর্ট আপনার জানা আছে কিনা?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** অক্ষম হয়েছে এই রকম রিপোর্ট আছে এবং এখানেও অনেককে তার জন্য কমপেনসেশন দেওয়া হয়েছে। হয়তো কিছু ক্ষেত্রে বাকি থাকতে পারে।

**ডাঃ গোলাম ইয়াজদানি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়কে আপনার মাধ্যমে জিজ্ঞাসা করি যে সমস্ত ভ্যাসেকটমি কেস হয়েছে পরে তাদের অনেকের সন্তান মরে গেছে। তাদের রি-ইউনিয়ন করার কোনও ব্যবস্থা আছে কিনা?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** হ্যাঁ, রি-ইউনিয়নের কিছু ব্যবস্থা আছে এবং কিছু কেস করা হয়েছে।

**ডাঃ গোলাম ইয়াজদানি ঃ** কোথায় কিভাবে হয়েছে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এত বিস্তারিত রিপোর্ট পেতে হলে নোটিশ দিতে হবে।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** আগে যে সমস্ত কেস হয়েছে তার মধ্যে অনেক কিছু কারচুপি হয়েছে এইরকম রিপোর্ট মন্ত্রী মহাশয়ের আছে কিনা?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** কিছু কিছু কারচুপি হয়েছে বলে অভিযোগ আছে।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে এই বছর ফেব্রুয়ারি মাস পর্যন্ত কতগুলি ভ্যাসেকটমি কেস হয়েছে এবং কতগুলি টিউবেকটমি কেস হয়েছে এবং টারগেট কি ছিল সেটা ফুলফিল হয়েছে কিনা?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** সম্পূর্ণ একটা লিস্ট টেবলে দেওয়া আছে, সেটা আপনি জেনে নেবেন। সেখানে লেভেল অব পারফরমেন্স, টার্গেট ইত্যাদি সব কিছু দেওয়া আছে।

### বিধানসভার সদস্যদের জন্য পেনশন ব্যবস্থা

***২৫৫।** (অনুমোদিত প্রশ্ন নং *১২২৪।) **শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** স্বরাষ্ট্র (পরিষদীয়) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, পশ্চিমবঙ্গ বিধানসভার সদস্যদের জন্য পেনশন ব্যবস্থা চালু করার কোনও সিদ্ধান্ত রাজ্য সরকারের বিবেচনাধীন আছে কিনা?

**শ্রী ভবাণী মুখার্জি ঃ** পশ্চিমবঙ্গ বিধানসভার সদস্যদের জন্য পেনশন ব্যবস্থা চালু করার কোনও প্রস্তাব রাজ্য সরকারের বিবেচনাধীন নাই।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি অবগত আছেন কেবলমাত্র কংগ্রেস(ই) শাসিত রাজ্যগুলিতে এই পেনশন প্রথা চালু আছে?

(নো রিপ্লাই)

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** একমাত্র পশ্চিমবঙ্গ ছাড়া ভারতবর্ষের সর্বত্র এই ব্যবস্থা চালু আছে, আপনি কি এই বিষয়ে অবগত আছেন?

**শ্রী ভবানী মুখার্জি ঃ** মাননীয় সদস্যরা ভারতবর্ষের সব রাজ্যগুলির কথা যে বলছেন—আমার কাছে যে তথ্য আছে তাতে দেখছি সবগুলি রাজ্য এই ব্যবস্থা চালু নেই। নিম্নলিখিত রাজ্যগুলিতে এই ব্যবস্থা চালু আছে, যথা হিমাচলপ্রদেশ, হরিয়ানা, তামিলনাড়ু, কেরালা, রাজস্থান, মহারাষ্ট্র এবং ত্রিপুরা।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** ত্রিপুরাতে এই যে পেনশন ব্যবস্থা চালু হয়েছিল সেটা কি বর্তমান ত্রিপুরা সরকার চালু করলেন—বামফ্রন্ট সরকারের সময়ে এটা হল, না কংগ্রেসের সময়ে হয়েছিল?

**শ্রী ভবানী মুখার্জি ঃ** বামফ্রন্ট সরকারের আমলে হয়নি। আমাদের যে রিপোর্ট সংগৃহীত

হয়েছে তাতে দেখছি এই সরকার আসার আগেই হয়েছে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** বামফ্রন্ট সরকার এটাকে নাকচ করার জন্য কোনও কিছু পরিকল্পনা নিয়েছেন কিনা—মন্ত্রী মহাশয় বলবেন কি?

**শ্রী ভবানী মুখার্জি ঃ** এই সংবাদ আমার জানা নেই।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন—যে অ্যালাওয়েন্স দেওয়া হচ্ছে জনগণের অর্থ কি তাতে অপচয় হচ্ছে না?

**শ্রী ভবানী মুখার্জি ঃ** এই প্রশ্নের সঙ্গে আপনি যে প্রশ্নটি করলেন তার কোনও সঙ্গতি নেই।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** পার্লামেন্টে আপনাদের পার্টির লোকেরা পেনশন খাচ্ছেন, আর ত্রিপুরাতেও পেনশন খাচ্ছেন—এই পেনশন না নেবার কোনও পরিকল্পনা আপনাদের আছে কি?

(নো রিপ্লাই)

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** পেনশন দিচ্ছেন ত্রিপুরায় বামফ্রন্ট সরকার, এটা ঠিক। জনগণের রিপ্রেজেন্টেশন দেবার জন্য এম. এল. এ.দের মন্ত্রীদের কাছে অনেক চিঠিপত্র দিতে হয়। এম. এল. এ.দের সার্ভিস স্ট্যাম্প দেবার কোনও পরিকল্পনা মন্ত্রী মহাশয়ের আছে কি?

**শ্রী ভবানী মুখার্জি ঃ** পেনশনের সঙ্গে আপনি যে প্রশ্নটি করলেন আমি তার সঙ্গে এর কোনও সঙ্গতি দেখতে পাচ্ছি না।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** এম. এল. এ.দের ফ্রি টেলিফোন ব্যবস্থাও কি আপনার বিবেচনাধীন আছে?

**শ্রী ভবানী মুখার্জি ঃ** আপনার এই প্রশ্ন সম্বন্ধে আলাদা নোটিশ দেবেন, তখন আমি উত্তর দেব।

### খড়গপুর স্টেট মেডিক্যাল ইউনিটে অচল পরিবার কল্যাণ বিভাগ

***২৫৬।** (অনুমোদিত প্রশ্ন নং *১০৪৪।) **শ্রী কৃষ্ণদাস রায় ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে,

(১) খড়গপুরে স্টেট মেডিক্যাল ইউনিটে পরিবার পরিকল্পনা বিভাগটি অচল অবস্থায় আছে,

(২) উক্ত ইউনিটে যাদের অপারেশন হচ্ছে তাদের ইনসেনটিভ টাকা দেওয়া হচ্ছে না; এবং

(খ) যদি (ক) প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হয়, তা হলে ইহার প্রতিকারের কোনও ব্যবস্থা সরকার গ্রহণ করিয়াছেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য, ঃ**

(ক) (১) খড়গপুরে স্টেট মেডিক্যাল ইউনিটে পরিবার কল্যাণ বিভাগটি অচল অবস্থায় আছে একথা সম্পূর্ণ সত্য নয়, তবে বর্তমানে এই বিভাগের কাজকর্ম সন্তোষজনক নয়। উক্ত বিভাগটির সার্বিক উন্নতিকল্পে যথাযথ ব্যবস্থা নেওয়া হচ্ছে।

(২) একথা সত্য নয়। তবে কতিপয় ক্ষেত্রে বকেয়া পাওনা থাকতে পারে। এ বিষয়ে যথাযথ ব্যবস্থা নেওয়া হয়েছে।

(খ) (ক) (১) নং প্রশ্নের উত্তর দ্রষ্টব্য।

[1-20—1-30 P.M.]

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** এই যে ত্রুটি-বিচ্যুতি করেছেন, যে সব খবর আসছে ত্রুটি-বিচ্যুতির সেগুলি দূর করার জন্য আপনি কি ব্যবস্থা নিয়েছেন মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** ত্রুটি-বিচ্যুতি পুরানো অভ্যাসের জের হিসাবে রয়েছে। বিগত সরকারের আমলের ত্রুটি-বিচ্যুতির বহু জের আছে। তারমধ্যে একটা হচ্ছে, ওখানে কয়েকটি পরিবারকল্যাণ কেন্দ্রে তিনটি টিউবেকটমি অপারেশন হয়, তাদের সেই অনুদান তারা পাননি, এইরকম রিপোর্ট পাওয়া যায়। তারা সত্বর যাতে সেই অনুদান পান আমরা সে ব্যবস্থা করছি। সেখানে এনকোয়ারি চলছে যাতে ঐ কেন্দ্রটিকে ঠিক জায়গাতে নিয়ে আসতে পারা যায়।

**পাহরার স্বাস্থ্যকেন্দ্র**

***২৬২।** (অনুমোদিত প্রশ্ন নং *১১৬৫।) **শ্রী বঙ্কিমবিহারী পাল ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মেদিনীপুর সদর থানার অন্তর্গত পাহরার স্বাস্থ্যকেন্দ্রটি ডাক্তার ও ঔষুধ বিহীন অবস্থায় আছে, এবং

(খ) সত্য হইলে, এ বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করা হইতেছে—

**শ্রী ননী ভট্টাচার্য ঃ**

(ক) পাহরার নামে কোনও স্বাস্থ্যকেন্দ্র নাই। তবে ঐ থানায় পাখরা উপ-স্বাস্থ্য কেন্দ্রে ডাক্তার নিযুক্ত আছেন এবং ঐ কেন্দ্রে নিয়মিত ঔষধপত্র সরবরাহ করা হয়।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** এটা পাথরাই হবে।

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এই প্রসঙ্গে আপনাকে আরও জানাই, ওখানে ডাক্তার পোস্টিং সবই দেওয়া আছে, তবে মাঝে মাঝে অনুপস্থিত থাকার ব্যাপারটি অনুসন্ধান করে দেখা হচ্ছে।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, ওখানকার ডাক্তার কি কন্ট্রাক্ট বেসিসের ডাক্তার?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** নোটিশ চাই।

**জাঙ্গপাড়া ব্লকের রাজারহাট গ্রামে ৬ শয্যাবিশিষ্ট উপস্বাস্থ্যকেন্দ্র নির্মাণ**

***২৬৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৭২।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি--

(ক) ইহা কি সত্য যে, হুগলি জেলার জাঙ্গিপাড়া ব্লকের রাজারহাট গ্রামে একটি ৬ শয্যাবিশিষ্ট উপস্বাস্থ্যকেন্দ্র নির্মাণের জন্য স্থানীয় গ্রামবাসীরা ২.৯৬ একর জমি ও ৭১ হাজার টাকা রাজ্য সরকারকে দান করিয়াছেন, এবং

(খ) সত্য হইলে, (১) উক্ত স্বাস্থ্যকেন্দ্রের কাজ আরম্ভ হইয়াছে কি, এবং (২) না হইয়া থাকিলে, কারণ কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ**

(ক) হুগলি জেলার জাঙ্গিপাড়া ব্লকের রাজারহাট গ্রামে ৬ শয্যা বিশিষ্ট উপ স্বাস্থ্যকেন্দ্র নির্মাণের কোনও প্রস্তাব রাজ্য সরকারের কাছে নেই। তবে ঐ ব্লকের রাজবলহাট গ্রামে ৬ শয্যা বিশিষ্ট উপ-স্বাস্থ্যকেন্দ্র স্থাপনের প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে। এই বাবদ সরকার ২.৯৬ একর জমি ও নগদ ৭১ হাজার টাকা পেয়েছেন।

(খ) (১) না।

(২) ১৯৭৭ সনের এপ্রিলে রাজবলহাট গ্রামে পথ্যবিহীন ২-শয্যা বিশিষ্ট উপ-স্বাস্থ্য কেন্দ্র নির্মাণের অনুমোদন দেওয়া হইয়াছে। কিন্তু স্থানীয় জনসাধারণ ঐ উপ-স্বাস্থ্য কেন্দ্রটিকে ৬ শয্যাবিশিষ্ট কেন্দ্র করার দাবি জানিয়েছেন। এই দাবি সরকারের বিবেচনাধীন আছে।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, এই যে ২.৯৬ একর জমি এবং ৭১

হাজার টাকা গ্রহণ করেছেন ওখানকার লোকেদের কাছ থেকে তাহলে এখানে কোনও ৬ শয্যা বিশিষ্ট উপস্বাস্থ্য কেন্দ্র নির্মাণ করতে পারছেন না, কোন অসুবিধা আছে সেটা জানাবেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** আমি বলেছি যে জমি আগে নেওয়া হয়েছে। অনেক জমি উল্টোপাল্টা নির্বাচনের দরুন আমরা টাকা ফেরত দেবার জন্য সিদ্ধান্ত নিয়েছি এবং জমিও ফেরত দেবার জন্য সিদ্ধান্ত নিয়েছি। কিন্তু এটা হবে এবং সেই কাজ আরম্ভ হয়েছে।

**মেদিনীপুর জেলার হাসপাতাল ও উপহাসপাতালের গৃহনির্মাণ**

***২৬৭।** (অনুমোদিত প্রশ্ন নং *১০৬২।) **শ্রী বঙ্কিমবিহারী মাইতি ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলায় যেসমস্ত প্রাইমারি হাসপাতাল ও উপহাসপাতালগুলি অনুমোদিত হইয়া রহিয়াছে তাহার গৃহ নির্মাণের কাজ বর্তমান বৎসরে শুরু হইবে কি; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হইলে, কোন্ কোন্ হাসপাতালের গৃহনির্মাণের কাজ আরম্ভ হইবে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ**

(ক) হ্যাঁ।

(খ) নিম্নলিখিত স্বাস্থ্যকেন্দ্রগুলির কাজ ইতিমধ্যেই শুরু হয়েছে ঃ

| ব্লক | স্বাস্থ্যকেন্দ্রের নাম |
|---|---|
| শালবনী | পিরাকাটা উপ-স্বাস্থ্যকেন্দ্র |
| গড়বেতা-১ | নোহারী উপ-স্বাস্থ্যকেন্দ্র |
| পিংলা | বোয়ালিয়া উপ-স্বাস্থ্যকেন্দ্র |
| খড়গপুর-২ | খেমাসোল উপ-স্বাস্থ্যকেন্দ্র |
| দাঁতন | জুরুঙ্গী উপ-স্বাস্থ্যকেন্দ্র |
| কেশিয়াড়ি | গনসরিষা উপ-স্বাস্থ্যকেন্দ্র |
| মোহনপুর | মোহনপুর (বান্দা) প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র |
| মোহনপুর | ঘাটসান্দ-বেগুনিয়া উপ-স্বাস্থ্যকেন্দ্র |
| গোপীবল্লভপুর | ধারসোল উপ-স্বাস্থ্যকেন্দ্র |
| কাঁথি-১ | মাজনা প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র |
| কাঁথি-২ | বাসন্তিয়া প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র |
| এগরা | গঙ্গাধরবাড় প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র |

| | |
|---|---|
| নন্দীগ্রাম-১ | নন্দীগ্রাম প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র |
| নন্দীগ্রাম-৩ | বারায়ুনী উপ-স্বাস্থ্যকেন্দ্র |
| ময়না | গড়ময়না প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র |
| ময়না | রামচন্দ্রপুর উপ-স্বাস্থ্যকেন্দ্র |
| সুতাহাটা-১ | বেগুনবেড়িয়া উপ-স্বাস্থ্যকেন্দ্র |
| মহিষাদল-১ | খেজুরবেড়িয়া প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র |
| চন্দ্রকোণা-১ | খীরপাই প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র |

**বন্যাক্লিষ্ট এলাকায় সমবায় সমিতির সদস্যদের ঋণ ও অনুদান প্রদান**

*২৬৯। (অনুমোদিত প্রশ্ন নং *১২২৮।) **শ্রী বঙ্কিমবিহারী মাইতি ঃ** সমবায় বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্যের বন্যা ও জলবন্দী এলাকায় যেসমস্ত সমবায় সমিতির সদস্যগণ সমবায় সমিতির মাধ্যমে আর্থিক ঋণ লইয়াছিলেন তাঁহাদের ঋণ মকুবের কোনও পরিকল্পনা সরকারের আছে কি;

(খ) উক্ত এলাকায় উক্ত সমিতির সদস্যদের বিনা সুদে ঋণ দেওয়ার কোনও পরিকল্পনা আছে কি; এবং

(গ) সমবায় সমিতিগুলিকে অধিক পরিমাণে অনুদান দেওয়ার কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রী ভক্তিভূষণ মণ্ডল ঃ**

(ক) না।

(খ) না।

(গ) না।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে কো-অপারেটিভের লোন নিয়েছেন তাঁদেরকে বিনা সুদে ঋণ দেওয়া বা ঋণ মকুব করার কোনও পরিকল্পনা নেই কেন, তাঁদের কি ঋণ দিতে চান না?

**শ্রী ভক্তিভূষণ মণ্ডল ঃ** এই কো-অপারেটিভের যে লোন সেটা হচ্ছে ইনস্টিটিউশনাল ফাইন্যান্স। কাজেই এটা রিজার্ভ ব্যাঙ্ক-এর ব্যাপার, সেন্ট্রাল গভর্নমেন্টের ব্যাপার। আমরা কেবল তাঁদেরটা নিয়ে লোককে দিই। কাজেই লোন ছেড়ে দেওয়া, ইন্টারেস্ট ছেড়ে দেওয়া এগুলি হতে পারে না। তবে সাবসিডির কথাটা আমরা ভাবছি, এটা করা যায় কি না দেখছি। আর একটা কনভারসন করার কথাও ভাবছি এবং ৭ কোটি ৬৩ লক্ষ টাকা কনভারসন

করছি মিড টার্মে।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** এই ৭ কোটি ৬৩ লক্ষ টাকার কনভারসন করা হচ্ছে মিড টার্মে। এটা দীর্ঘ মেয়াদী হবে না।

**ডাঃ শাশ্বতীপ্রসাদ বাগ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি না বলছেন। কিন্তু সমবায় সমিতির সদস্যদের বিনা সুদে ঋণ দেবার অসুবিধাটা কোথায় সেটা জানাবেন কি?

**শ্রী ভক্তিভূষণ মণ্ডল ঃ** এই যে টাকাটা লোন দেওয়া হয় এই সমস্ত টাকাটাই ঐ institutional finance of the Reserve Bank. কাজেই আমরা কি করে টাকাটা বিনা সুদে দেব।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে সুদের হার কমাবার জন্য বা সুদ মকুব করে দেবার জন্য চিন্তা করছেন কি না?

**শ্রী ভক্তিভূষণ মণ্ডল ঃ** রিজার্ভ ব্যাঙ্কের সঙ্গে এবং সেন্ট্রাল গভর্নমেন্টের সঙ্গে এই ব্যাপারে বাদ প্রতিবাদ করে আমরা প্রায় ২ পারসেন্ট সুদ কমিয়েছি। আগে ছিল সাড়ে তেরো পারসেন্ট সেটা সাড়ে এগারো পারসেন্ট এনেছি এবং আমরা আরও ২ পারসেন্ট কমাবার কথা ভাবছি।

**শ্রী হরিপদ জানা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যাঁরা সমবায় সমিতি থেকে লোন নিয়েছে তাঁদের সরকারের অন্য কোনও দপ্তর থেকে লোন দেওয়া হবে না বলে একটা সার্কুলার ইস্যু করা হয়েছে। কিন্তু দেখা যাচ্ছে যে সমবায় সমিতি থেকেও লোন নিচ্ছে, আবার অন্য দপ্তর থেকে লোন নিচ্ছে। সেইরকম ক্ষেত্রে আপনি কি ব্যবস্থা নেবেন সেটা জানাবেন কি?

**শ্রী ভক্তিভূষণ মণ্ডল ঃ** এখন চুরি অনেকে করতে পারেন কিন্তু ধরা পড়লে বিপদ হবে।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে তাঁদের কি শাস্তির ব্যবস্থা করবেন?

**শ্রী ভক্তিভূষণ মণ্ডল ঃ** সেটা আমি কি করে করব? তার জন্য জুডিশিয়াল ডিপার্টমেন্ট আছে, পুলিশ ডিপার্টমেন্ট আছে। আমি শুধু কেসটা পুট আপ করে দেব।

**উত্তরবঙ্গ মেডিক্যাল কলেজ হাসপাতালের চিকিৎসক**

***৩১৪। (অনুমোদিত প্রশ্ন নং *৫৯৭।) শ্রী নির্মলকুমার বসু ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) উত্তরবঙ্গ মেডিক্যাল কলেজ হাসপাতালে বর্তমানে মোট কতজন চিকিৎসক আছেন; এবং

(খ) উহাদের মধ্যে কতজনকে 'প্রাইভেট প্র্যাকটিসের' অনুমতি রাজ্য সরকার দিয়েছেন?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ**

(ক) ১০৬ জন।

(খ) নিয়মানুযায়ী ২৫ জনকে প্রাইভেট প্র্যাকটিস করতে অনুমতি দেওয়া হয়েছে।

[1-30—1-40 P.M.]

**শ্রী নির্মলকুমার বোস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে এইরকম কোনও খবর আছে কি, যাদের প্রাইভেট প্র্যাকটিসের অনুমতি দিয়েছেন, তারা ছাড়াও অন্য অনেকে প্রাইভেট প্র্যাকটিস করছেন?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এই রকম কোনও খবর আমার কাছে নেই, এই রকম অভিযোগ আছে বলে মনে হচ্ছে না।

**শ্রী নির্মলকুমার বোস ঃ** এই রকম কোনও খবর আছে কি, এদের মধ্যে কেউ কেউ নন-প্র্যাকটিসিং, কলকাতায় প্রতি সপ্তাহে আসেন এবং চেম্বার ক্লিনিক ইত্যাদি মেন্টেন করেন, একেবারে উইকলি প্যাসেঞ্জার হয়ে গেছেন?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এই রকম অভিযোগ আছে। তবে সবকারিভাবে, অফিসিয়ালি কোনও রিপোর্ট আমার হাতে আসেনি।

**শ্রী নির্মলকুমার বোস ঃ** মন্ত্রী মহাশয় বললেন যে এই রকম অভিযোগ রয়েছে, এই অভিযোগ সম্পর্কে তদন্ত করে, কোনও কিছু ব্যবস্থা নিচ্ছেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** সেখানে যখন গিয়েছি—সংশ্লিষ্ট শিক্ষক, ডাক্তারদের সঙ্গে এই ব্যাপারে কথাবার্তা হয়েছে, তাঁরা বলেছেন ওখানে যাতে নন-প্র্যাকটিসিং ডাক্তাররা উপস্থিত থাকেন তার ব্যবস্থা করবেন।

**শ্রী বীরেন বোস ঃ** মাননীয় মন্ত্রী মমহাশয় কি জানাবেন, নির্মলবাবু যে প্রশ্ন করলেন তার পরিপ্রেক্ষিতে আমি বলতে চাই, নর্থ বেঙ্গল মেডিক্যাল কলেজের বহু ডাক্তার যারা শিলিগুড়িতে এসে প্র্যাকটিস করেন? নর্থবেঙ্গল মেডিক্যাল কলেজের রেসিডেন্সিয়াল মেডিক্যাল অফিসার তিনি শিলিগুড়িতে থাকেন এবং সেখানে বিরাট সাইন বোর্ড দিয়ে প্র্যাকটিস করেন ওপেনলি, অথচ তিনি নন-প্র্যাকটিসিং. ডাক্তার, এই রকম কোনও অভিযোগ আছে কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** অভিযোগ এই রকম কিছু আমার কাছে আছে, তবে কংক্রিটলি বললে সেইগুলো আমি বলতে পারব না।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে ১০৬ জনের মধ্যে ২৫ জনকে অনুমতি দিয়েছেন, এই ২৫ জনকে অনুমতি দেওয়ার কারণ কি?

**শ্রী ননী ভট্টাচার্য :** ওয়েস্ট বেঙ্গল হেল্‌থ সার্ভিসে দুই ধরনের ডাক্তার আছেন, কেউ প্র্যাকটিসিং অপ্‌ট করতে পারেন, কেউ নন-প্র্যাকটিসিং টার্মে থাকতে পারেন। সেই হিসাবে ২৫ জন প্র্যাকটিসিং অপ্‌ট চেয়েছেন। সুতরাং সেই নিয়ম অনুসারে ২৫ জন প্রাইভেট প্র্যাকটিস করছেন।

**শ্রী বলাইলাল দাস মহাপাত্র :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, যারা প্র্যাকটিসিং ডাক্তার, তাদের সরকারকে কত দিতে হয়, কত পারসেন্ট দিতে হয়?

**শ্রী ননী ভট্টাচার্য :** যারা প্র্যাকটিসিং ডাক্তার, সরকার থেকে তাদের মূল বেতনের থেকে ১৫ টাকা হারে কেটে নেওয়া হয়। যারা কলকাতায় প্রাইভেট প্র্যাকটিস করেন তারা উন্নত ব্যবস্থা ছাড়াও স্পেশ্যালিস্টস পে এবং টিচিং অ্যালাউয়েন্স থেকে বঞ্চিত হন।

**শ্রী বলাইলাল দাস মহাপাত্র :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানেন, যারা প্র্যাকটিসিং ডাক্তার, তারা ডেলি এক হাজার, দু'হাজার টাকা রোজগার করেন, তাদের সম্বন্ধে মন্ত্রী মহাশয় কি ব্যবস্থা নিচ্ছেন?

**শ্রী ননী ভট্টাচার্য :** আপনারা জানেন, আমি বাজেটের সময় বলেছি, টিচিং ক্যাডার যারা, তাদের নন-প্র্যাকটিসিং-এর দিকে আমরা ঝুঁকছি, সেইভাবে ব্যবস্থা করা হচ্ছে, তাদের পুরো নন-প্র্যাকটিসিং করে দেওয়া হবে। এছাড়াও আমরা চিন্তা করছি, সে সম্বন্ধে একেবারে চূড়ান্ত সিদ্ধান্তে এখনও পর্যন্ত আসতে পারিনি, সেটা হচ্ছে গোটা সার্ভিসটাকেই নন-প্র্যাকটিসিং করা।

**ডাঃ গোলাম ইয়াজদানি :** এই যে ২৫ জনকে প্রাইভেট প্র্যাকটিস করার অনুমতি দিয়েছেন এদের মধ্যে টিচিং স্টাফ কত জন আর নন-টিচিং স্টাফ কত জন?

**শ্রী ননী ভট্টাচার্য :** সেটা নোটিশ দিলে বলতে পারব। তবে ঐ টিচিং কলেজে নিযুক্ত ২৫ জন ডাক্তারকে প্রাইভেট প্র্যাকটিস করার অনুমতি দেওয়া হয়েছে, যেহেতু তাঁরা প্রাইভেট প্র্যাকটিস করার জন্য অপশন দিয়েছেন।

**Shri Deo Prakash Rai :** Will you please let me know the reason why the serious case patients from Darjeeling district are being sent to the Calcutta Hospitals, especially P.G. Hospital but not to the North Bengal Medical College Hospital?

**শ্রী ননী ভট্টাচার্য :** এই রকম কোনও খবর নির্দিষ্টভাবে আমার কাছে আসেনি। তবে দার্জিলিং জেলা হাসপাতাল থেকে সোজা পি. জি. হাসপাতালে রোগী যেতে পারে এবং মেডিক্যাল কলেজ হাসপাতাল বা অন্যান্য হাসপাতালেও যেতে পারে। আবার নর্থ বেঙ্গল মেডিক্যাল কলেজ হাসপাতালেও যেতে পারে। এই হল ঘটনা।

**Shri Deo Prakash Rai :** I feel it a pertinant question. You know that the North Bengal Medical College is within the Darjeeling district.

Therefore all the serious case patients should be admitted into the North Bengal Medical College Hospital instead of being sent to Calcutta Hospital which entails a huge expenditure. There was a big fanfare at the time of setting up of the North Bengal Medical College. So I want to know when the North Bengal Medical College is well equiped why the patients are being sent to Calcutta Hospital?

**Shri Nani Bhattacharya :** I fully share the feeling of the hon'ble Member but at the same time I am not aware of the fact whether the patients are directly sent to Calcutta Hospital from Darjeeling district. However, if the hon'ble member furnishes some facts, I will take note of it for taking necessary action.

**কান্দী মহকুমায় লঙ্গরখানা**

*৩১৫। (অনুমোদিত প্রশ্ন নং *৭৫৭।) **শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** ত্রাণ ও পুনর্বাসন (ত্রাণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত বন্যার সময় কান্দী মহকুমায় কয়টি লঙ্গরখানা চালু করা হইয়াছিল; এবং

(খ) উক্ত লঙ্গরখানার জন্য সরকার হইতে কি পরিমাণ চাউল এবং নগদ কত টাকা সরবরাহ করা হইয়াছিল?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ**

(ক) ৩৬টি।

(খ) চাউল ৯৬০.০৮ কুইন্টাল ও নগদ টাকা ২৮,৩৫৬.৮৬ টাকা সরবরাহ করা হইয়াছিল।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** লঙ্গরখানায় ভাত রান্না করে না খাইয়ে শুধু চাল বিলি করা হয়েছিল, এমন কোনও অভিযোগ সেই সময় মন্ত্রী মহাশয়ের কাছে ছিল কি?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ** না, এই রকম কোনও অভিযোগ ছিল না। ৩৬টি লঙ্গরখানায় ১,৩৮,৮৩৭ জনকে রান্না খাবার দেবার ব্যবস্থা করা হয়েছিল।

[1-40—1-50 P.M.]

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই অভিযোগের ভিত্তিতে কান্দী মহকুমার সেকেন্ড অফিসার এনকোয়ারি করতে গিয়ে দেখেছিলেন যে, শুধু চাল বিলি হয়েছে, লঙ্গরখানা খোলা হয়নি—এই রিপোর্ট দেখেছেন কি?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ** এই রকম কোনও রিপোর্ট আমার হাতে এখন পর্যন্ত আসেনি।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** আমার সঙ্গে এনকোয়ারি করতে গিয়ে সেকেন্ড অফিসার দেখেন যে শুধু চাল বিলি হয়েছে লঙ্গরখানা খোলা হয়নি—তাহলে আমার প্রশ্ন হচ্ছে সেই অফিসারকে এ সম্বন্ধে জিজ্ঞাসা করবেন কি?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ** আমি নিশ্চয়ই জিজ্ঞাসা করব। কান্দী মহকুমায় যে ৩৬টি লঙ্গরখানা খোলা হয়েছে তার নাম বলে দিতে পারি।

### Construction of roads in the Tribal areas under I.T.D.P. Programme

***316.** (Admitted question No. *1239.) **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Scheduled Castes and Scheduled Tribes Department be pleased to state—

(a) the number of roads that have been proposed to be constructed in the Tribal areas under I.T.D.P. Programme during the current year;

(b) whether there is any other programme under I.T.D.P. in the Tribal areas; and

(c) if so, what are these programmes?

**Dr. Sambhunath Mandi :**

(a) Under State sector programme of the Public Works (Roads) Department for tribal Sub-Plan areas 59 Roads had been proposed to be constructed and under Special Central Assistance programmes of this Deptt. 4 Roads have been proposed to be constructed during 1978-79.

(b) Yes.

(c) 1. Agriculture including Land Records, Minor Irrigation Horticulture and Pisciculture.
2. Irrigation
3. Animal Husbandry and Vety. Services.
4. Forests;
5. Power;
6. Village Industries;
7. Education;
8. Health;
9. Rural water supply;

10. Housing;
11. Nutrition;
12. Co-operation.

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে আই. টি. ডি. প্রোগ্রাম অনুযায়ী ট্রাইবালদের উন্নতির জন্য অনেকগুলি স্কীম নেওয়া হয়েছে। এই যে ১২টি স্কীম নেওয়া হয়েছে এই স্কীমগুলি ইমপ্লিমেন্ট করবার জন্য স্পেশ্যাল সেন্ট্রাল অ্যাসিস্ট্যান্স কত টাকা পেয়েছেন এই আর্থিক বছরে?

**ডাঃ শম্ভুনাথ মাণ্ডি ঃ** আপনি যে কোয়েশ্চেন করেছেন সেই বেসিসে নোটিশ দিন তাহলে আমি পরে বলে দেব।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** এই আই. টি. ডি. প্রোগ্রাম নেওয়া হয়েছে এটা ওয়েস্ট বেঙ্গলের কোন কোন জেলায় নেওয়া হয়েছে এবং কত টাকা খরচ করা হয়েছে?

**ডাঃ শম্ভুনাথ মাণ্ডি ঃ** আপনি যে প্রশ্ন করেছেন এটা আন-স্টার্ড লিখিতভাবে আসতে পারে—এটা হিউজ প্রোগ্রাম পড়লে সময় লাগবে।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** এই যে ৪টি রাস্তা বলেছেন এটা স্পেশ্যাল সেন্ট্রাল অ্যাসিস্ট্যান্স থেকে হচ্ছে আর ৫৯ যে ট্রাইবাল এরিয়ার কথা বলেছেন এটা আন্ডার স্টেট সেক্টর প্রোগ্রাম থেকে হচ্ছে এবং কত টাকা খরচ হয়েছে?

**ডাঃ শম্ভুনাথ মাণ্ডি ঃ** আমাদের যে টাকা দেওয়া হয়েছে তার সবটাই খরচা করতে চলেছি এবং আশা করি সবই খরচ করব।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** আপনি টোটাল ফিগারটা বলুন কত টাকা খরচ হয়েছে?

**ডাঃ শম্ভুনাথ মাণ্ডি ঃ** ২৯ লক্ষ ২৩ হাজার ৩০৪ টাকা। প্রায় সবই খরচ হয়ে গেছে। মার্চ মাসের আর ১৫দিন বাকি আছে, সবই খরচা হয়ে যাবে।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** ইন্ডাস্ট্রিয়াল খাতে ৭৮-৭৯ সালের জন্য যে টাকা বরাদ্দ করেছিলেন সেন্ট্রাল তার কত পরিমাণ টাকা রিটার্ন গেছে?

**ডাঃ শম্ভুনাথ মাণ্ডি ঃ** এ প্রশ্ন আসে না, তবে আমরা সমস্ত টাকা খরচ করেছি।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** এডুকেশন এবং হোস্টেল গ্রান্টের জন্য কত টাকা ফেরত গেছে?

**ডাঃ শম্ভুনাথ মান্ডি ঃ** সমস্তই খরচ হবে।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** ১৩ তারিখের আনন্দবাজারে লার্জ অ্যামাউন্ট অফ টাকা ফেরত গেছে এ সম্পর্কে যে খবর বেরিয়েছে তা জানেন কি?

**মিঃ স্পিকার :** আমি কোয়েশ্চেন দেখেই বুঝতে পারছি, সেইজন্য ওঁকে আগামীকাল একটা স্টেটমেন্ট দিতে বলছি।

### বিভিন্ন শ্রমিকদের ন্যূনতম মজুরি

***৩১৭।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩৯০।) **শ্রী শচীন সেন, শ্রী সুমন্তকুমার হীরা এবং শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় :** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) চালকল, চাকীকল, হাড্ডিকল (বোন মিল), সিল্ক প্রিন্টিং এবং দর্জির কাজে নিযুক্ত শ্রমিকদের জন্য ন্যূনতম মজুরি আইনে কোনও নির্ধারিত মজুরি আছে কি;

(খ) থাকিলে, কোন ক্ষেত্রে তাহার পরিমাণ কত; এবং

(গ) বর্তমানে এই মজুরির হার পরিবর্তনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ :**

(ক) হ্যাঁ, আছে।

(খ) মজুরির পরিমাণ সম্পর্কীয় তথ্যাদি লাইব্রেরির টেবিলে রাখা হইয়াছে।

(গ) হাড়কল ও দর্জির কাজের মজুরির পুনর্বিন্যাস ইতিপূর্বেই করা হইযাছে। সিল্ক প্রিন্টিং ও চাকী মিলের মজুরি পুনর্বিন্যাসের ব্যাপারটি বিবেচনাধীন আছে। চালকদের মজুরির পুনর্বিন্যাস ১৯৮০ সালের পর বিবেচনা করা হইবে।

**শ্রী নিরঞ্জন মুখার্জি :** সিল্ক প্রিন্টিং বা অন্যান্য প্রিন্টিং শিল্পে নিম্নতম মজুরির ব্যবস্থা করা হবে কি?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ :** তা আমি এখন বলতে পারব না।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান :** সিল্ক প্রিন্টিং ইন্ডাস্ট্রিতে আনস্কিল লেবারদের ৫৫ টাকা দেওয়া হয়, সেখানে তাদের পে-স্কেল রিভাইজ করার কথা চিন্তা করবেন কি?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ :** প্রশ্ন করবার নাম করে বক্তৃতা দিয়ে লাভ কি।

### স্বেচ্ছাসেবী কর্মী

***৩১৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১২৯৯।) **ডাঃ মোতাহার হোসেন :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কেন্দ্রের স্বেচ্ছাসেবী গ্রামীণ স্বাস্থ্য প্রকল্প কর্মসূচি অনুযায়ী রাজ্যে স্বেচ্ছাসেবী কর্মী (কমিউনিটি হেল্‌থ ওয়ারকার) নিয়োগ করা হচ্ছে; এবং

(খ) সত্য হলে, উক্ত স্বেচ্ছাসেবী কর্মী নিয়োগে কি পদ্ধতি অনুসরণ করা হবে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ**

(ক) হ্যাঁ।

(খ) এ সম্পর্কে কেন্দ্রীয় সরকারের নীতি অনুযায়ী গ্রাম পর্যায়ে গ্রামীণ সংস্থা ও ব্লক পর্যায়ে নির্বাচিত জনপ্রতিনিধিদের সহায়তায় স্থানীয় জনসাধারণের আস্থাভাজন অন্তত অষ্টম মান পর্যন্ত লেখাপড়া জানা কোনও সমাজকর্মীকে নির্বাচিত করা হয়।

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** তালিকা কারা করছেন এবং কিভাবে হচ্ছে?

[1-50—2-00 P.M.]

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** কেন্দ্রীয় সরকারের অন্তর্নিহিত যা উদ্দেশ্য সেগুলি সামনে রেখেই এ কাজ করা হচ্ছে। ১৫টা হেল্‌থ সেন্টারের প্রথমেই এই তালিকা তৈরির দায়িত্ব এক-একটা ব্লকে এক-একজন এম. এল. এ.র উপর দেওয়া হয়েছে। যে সমস্ত কৃষক সংগঠন আছে তাদের মারফত বা তাদের সঙ্গে পরামর্শ করে স্বেচ্ছাসেবী তাঁরা ঠিক করবেন। তাঁদের আমরা ট্রেনিং দিচ্ছি, গ্রামীণ স্বাস্থ্য প্রকল্পে এই সমস্ত স্বেচ্ছাসেবীদের গ্রহণ করা হবে।

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** ৫০ টাকা করে এদের দেবার কথা হয়েছে—এই ৫০ টাকায় ঔষধপত্রের খরচা নিয়ে বাদ দিয়ে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এরা সরকারি কর্মচারী নয়, শুধুমাত্র পকেট খরচা বাবদ ৫০ টাকা দেওয়া হয়—এর সঙ্গে ঔষধের কোনও সম্পর্ক নেই।

**শ্রী মহঃ সোহরাব ঃ** আপনি বললেন কৃষক সংগঠনের সঙ্গে আলাপ আলোচনা করে এম. এল. এ.রা ঠিক করবেন বলেছেন কিন্তু যারা বিরোধী দলের এম. এল. এ. তাদের সঙ্গে আলোচনা করা হচ্ছে না এটা কি জানেন?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** প্রত্যেক জেলায় হেল্‌থ সেন্টার ধরে সেই হেল্‌থ সেন্টার যে ব্লকের মধ্যে পড়ছে সেখানে ১৫ জন বিভিন্ন দলভুক্ত এম. এল. এ.দের উপর তালিকা তৈরির ভার দেওয়া হয়েছে। এইভাবে ১৫টি স্বাস্থ্যকেন্দ্র যেগুলি নির্বাচিত করা হয়েছে তার মধ্যে কংগ্রেস, জনতা, গোর্খালীগ এবং এস. ইউ. সি.র মেম্বারও আছেন। আমরা পুরানো পলিশি গ্রহণ করি না।

**শ্রী মহঃ সোহরাব ঃ** মুর্শিদাবাদ জেলায় ২৬টি ব্লকে প্রাইমারি হেল্‌থ সেন্টারগুলিতে যেখানে করা হচ্ছে সেখানে বিরোধী দলে না করে অন্য এম. এল. এ.দের করা হচ্ছে এটা কি জানেন?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** প্রথম যখন আরম্ভ হয় তখন ১৫টি ব্লক নিয়ে আমরা আরম্ভ করি এবং তখন কিভাবে পলিশি নিয়ে তালিকা তৈরি করব এটা নিয়ে চিন্তা করা হয়েছিল কিন্তু এখন দেখা যাচ্ছে অনেক হেল্‌থ সেন্টার থেকে সর্বসম্মত তালিকা আসছে না, এই নিয়ে অনেক ঝগড়া চলছে। সুতরাং এখন আমাদের ঠিক করতে হবে কিভাবে নির্বাচন করা যায়।

**শ্রী বলাইলাল দাস মহাপাত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি যে ১৫টি হেল্‌থ সেন্টার ঠিক করেছেন সেগুলির নাম কি কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** নামগুলি আমার কাছে এখানে নেই, প্রথমে শুরু করার সময় যে ১৫টি হেল্‌থ সেন্টার নির্বাচন করেছেন তার দু'একটার নাম বলছি যেমন, মুর্শিদাবাদ জেলার নবগ্রাম, জলপাইগুড়ি জেলার ময়নাগুড়ি, ওয়েস্ট দিনাজপুর জেলাব তপন, দার্জিলিং জেলার বিজনবাড়ি ইত্যাদি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** প্রথম ১৫টিতে একটা নির্দিষ্ট নীতি গ্রহণ করা হয়েছিল যে এম. এল. এ.রা তালিকা প্রণয়ন করবেন, পরবর্তীকালে কমিউনিটি হেল্‌থ ওয়ারকার হেল্‌থ সেন্টারে নেওয়া হবে। সে সম্পর্কে নীতি নির্ধারণ এখনও করে উঠতে পারেননি। আমার জিজ্ঞাসা প্রতিটি জেলাতে একই নীতি অনুসৃত হবে কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** সেটা এখনও বুঝে উঠতে পারিনি। কারণ, বিভিন্ন জেলা থেকে বিভিন্ন রিপোর্ট আসছে, এমনকি দুর্ভাগ্যের বিষয় তার মধ্যে আমাদের জনপ্রতিনিধি কেউ কেউ আছেন, তাঁরা মনে করছেন এটা একটা সরকারি চাকরির ব্যাপার। সুতরাং বিভিন্ন জেলা থেকে বিভিন্ন ধরনের রিপোর্ট পাচ্ছি, সেই রিপোর্ট নিয়ে বসে আমরা নিশ্চয়ই চেষ্টা করব ঐ তালিকা তৈরি করার ব্যাপারে একই পলিসি নিতে।

### পুরুলিয়া জেলায় আদিবাসী সাব-প্ল্যানের অর্থ ব্যয়

***৩১৯।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩৩৬।) **শ্রী সুধাংশুশেখর মাঝি ঃ** তফসিলি জাতি ও উপজাতি কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পুরুলিয়া জেলাতে আদিবাসী সাব-প্ল্যানের (ট্রাইবাল সাব-প্ল্যান) অর্থ কি কি কাজে খরচ হইতেছে;

(খ) ইহা কি সত্য যে, উক্ত আদিবাসী সাব-প্ল্যানের অর্থে নন-ট্রাইব্যাল এলাকাগুলিতে কাজ হইতেছে; এবং

(গ) সত্য হইলে, কোন্ কোন্ জায়গাতে কি কি কাজ চলিতেছে?

**শ্রী শম্ভুনাথ মাণ্ডি ঃ**

(ক) ১। বৃহদায়তন বহুমুখী সমবায় সমিতি স্থাপন;

২। পশু পালন ও পশু চিকিৎসা;

৩। ক্ষুদ্র সেচ;

৪। প্রাথমিক শিক্ষা-প্রাক প্রাথমিক শিক্ষাসহ প্রাথমিক বিদ্যালয় স্থাপন ও বিদ্যালয় গৃহ নির্মাণ ইত্যাদি;

৫। বন প্রকল্প;

৬। ক্ষুদ্র ও কুটির শিল্প (লাক্ষা শিল্প উন্নয়ন প্রকল্প);

৭। জল সরবরাহ।

৮। জমির স্বত্বাধিকারের নবীকরণ।

৯। কৃষি প্রকল্প।

১০। বীরহোড়দের জন্য বিশেষ প্রকল্প।

(খ) না।

(গ) প্রশ্ন ওঠে না।

**কম্পোজিট স্কীম ফর রুর‍্যাল রেস্টোরেশন প্রোগ্রামে কর্মরত ওয়ার্ক অ্যাসিস্ট্যান্টদের স্থায়ীকরণ**

***৩২০।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩৯৭।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, রাজ্যের বিভিন্ন ব্লকে কম্পোজিট স্কীম ফর রুর‍্যাল রেস্টোরেশন প্রোগ্রাম (আর. আর. পি) দীর্ঘদিন যাবৎ কর্মরত 'ওয়ার্ক অ্যাসিস্ট্যান্টদের' স্থায়ীকরণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ** কম্পোটিজ স্কীম ফর রুর‍্যাল রেস্টোরেশন প্রোগ্রাম (আর. আর পি.) সাম্প্রতিক বন্যার পর মাত্র কয়েক মাস আগে চালু করা হয়েছে। সুতরাং এই প্রোগ্রামে দীর্ঘদিন যাবৎ কর্মরত কোনও কর্মী নেই।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন রুর‍্যাল রেস্টোরেশন প্রোগ্রাম এর পুরানো নাম ছিল, রুর‍্যাল ওয়ার্কস প্রোগ্রামে সেখানে দীর্ঘদিন যাবত ওয়ার্ক অ্যাসিস্ট্যান্ট কাজ করতেন, তাঁদের স্থায়ীকরণ সম্পর্কে বিবেচনা করবেন কিনা?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ** এটা ডেভেলপমেন্ট অ্যান্ড প্ল্যানিং ডিপার্টমেন্টের আন্ডারে ছিল, বন্যার পর অক্টোবর মাসে আমার ডিপার্টমেন্টে এসেছে। রুর‍্যাল ওয়ার্কস যেটা সেটা আলাদা আছে, সেটার সঙ্গে এটার কোনও সম্পর্ক নেই।

**টেক্সটাইল মিলের শ্রমিক ও কর্মচারিদের চার্টার অব ডিমান্ডস্**

***৩২১।** (অনুমোদিত প্রশ্ন নং *১৫১০।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্যের টেক্সটাইল মিলগুলির শ্রমিক ও কর্মচারিবৃন্দ মালিকদের নিকট সম্প্রতি যে 'চার্টার অব ডিমান্ডস্' পেশ করিয়াছেন রাজ্য সরকার কি তাহার প্রতিলিপি পাইয়াছেন;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে, ঐ চার্টারের মধ্যে কি কি বিষয় অন্তর্ভুক্ত হইয়াছে; এবং

(গ) সরকার এ বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ**

(ক) হ্যাঁ।

(খ) দাবিসম্বলিত একটি স্বতন্ত্র বিবরণী লাইব্রেরি টেবিলে রক্ষিত হল।

(গ) বিরোধ মীমাংসার জন্য উভয়পক্ষের সঙ্গে আলাপ-আলোচনা শেষ হইয়াছে এবং সন্তোষজনক মীমাংসা হইয়াছে।

## Starred Questions

(to which written answers were laid on the Table)

### ২৪ পরগনা জেলায় তফসিলি জাতি ও উপজাতি ছাত্রছাত্রীদের জন্য ছাত্রাবাস নির্মাণ

***৩২৩।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩৭৪।) **শ্রী প্রবোধ পুরকাইত ঃ** তফসিলি জাতি ও উপজাতি কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ১৯৭৮-৭৯ সালে ২৪ পরগনা জেলায় তফসিলি জাতি ও উপজাতি সম্প্রদায়ের ছাত্রছাত্রীদের জন্য আশ্রম টাইপ ছাত্রাবাসের অনুমোদন দেওয়া হয়েছে; এবং

(খ) সত্য হইলে,—

(১) কোথায় কোথায় ঐরূপ অনুমোদন দেওয়া হয়েছে, ও

(২) ঐরূপ ছাত্রাবাসগুলি কবে নাগাদ স্থাপন করা হবে বলে আশা করা যায়?

**তফসিলি জাতি ও উপজাতি কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) প্রবর্তক আশ্রম, ফ্রেজারগঞ্জ, নামখানা, ২৪ পরগনা এবং শ্রীপল্লী প্রিয়নাথ নিম্ন উচ্চ (জুনিয়র হাই) বিদ্যালয় শ্রী পল্লী, বারাকপুর, ২৪ পরগনা।

(২) সরকারি আদেশনামায় বলা হয়েছে দুই বৎসরের মধ্যে ছাত্রাবাসের নির্মাণ কার্য সম্পূর্ণ করতে হবে। আশা করা যায় ইহার পূর্বেই ছাত্রাবাস দুটি স্থাপিত হবে।

### নয়াবাহাদুরপুর মৌজায় নতুন উপস্বাস্থ্যকেন্দ্র স্থাপন

***৩২৪।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩৮৯।) **শ্রী মহঃ সোহরাব ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার সুতী ১ নং ব্লকের অধীন নুরপুর গ্রাম পঞ্চায়েতের নয়াবাহাদুরপুর মৌজায় একটি নতুন উপস্বাস্থ্যকেন্দ্র স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকিলে, কতদিনের মধ্যে নির্মাণকার্য আরম্ভ হইবে বলিয়া আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) নুরপুরে উপস্বাস্থ্য কেন্দ্র স্থাপনের একটি প্রস্তাব ছিল। কিন্তু বর্তমান নতুন নীতি অনুযায়ী এখানে উপস্বাস্থ্য কেন্দ্র স্থাপনের প্রশ্ন ওঠে না।

(খ) প্রশ্ন ওঠে না।

**চিকিৎসকবিহীন স্বাস্থ্যকেন্দ্র**

***৩২৬।** (অনুমোদিত প্রশ্ন নং *১৪৫৫।) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, রাজ্যের বহু স্বাস্থ্যকেন্দ্রে এখনও কোনও চিকিৎসক নাই;

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হইলে, তাহার কারণ কি, এবং

(গ) এই সম্পর্কে সরকার ইতিমধ্যে কি কি ব্যবস্থা অবলম্বন করিয়াছেন?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (ক) চিকিৎসকের অভাব এবং তাঁদের গ্রামাঞ্চলে কাজ করার অনিচ্ছা।

(গ) অ্যাড হক্ ভিত্তিতে ডাক্তার নিয়োগ করা হচ্ছে। ইতিমধ্যে পাব্লিক সার্ভিস কমিশন একটি নির্বাচিত ডাক্তারের প্রার্থী তালিকা পাঠিয়েছেন। ঐ তালিকা হতে ডাক্তার নিয়োগ করা হবে। ১-৮-৭৪ থেকে গ্রামীণ ভাতা বৃদ্ধি করা হয়েছে। এক বৎসর কাল স্বাস্থ্যকেন্দ্রে কাজ করার জন্য অতিরিক্ত ইনক্রিমেন্ট প্রদান। চাকরিতে চিকিৎসকদের স্নাতকোত্তর কোর্সে ভর্তির জন্য মফস্বলে কাজ করা আবশ্যিক করা হয়েছে। ১৯৭৩-৭৪ শিক্ষাবর্ষে যাঁরা মেডিক্যাল কলেজগুলিতে ভর্তি হয়েছেন তাঁদের পশ্চিমবঙ্গের যে কোনও স্থানে কমপক্ষে তিন বৎসর কাজ করা বাধ্যতামূলক করা হয়েছে।

## Unstarred Questions

(to which written answers were laid on the Table)

**বর্ধমান জেলার গ্রাম বৈদ্যুতিকরণ**

**৮৬।** (অনুমোদিত প্রশ্ন নং ৬।) **শ্রী সুনীল বসু রায় ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ৩১এ জানুয়ারি পর্যন্ত বর্ধমান জেলার অন্তর্গত (১) জামুরিয়া-১, (২) জামুরিয়া-২, (৩) বরাবনী, (৪) সালানপুর, (৫) কুলটি, (৬) হীরাপুর ব্লকগুলির কতগুলি মৌজায় বৈদ্যুতিকরণ করা হইয়াছে; এবং

(খ) উক্ত ব্লকগুলির অবশিষ্ট মৌজাগুলিকে বিদ্যুতায়িত করার জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পরিসংখ্যান থানা ভিত্তিক রাখা হয়।

| | থানার নাম | ৩১-এ জানুয়ারি, ১৯৭৯ পর্যন্ত বৈদ্যুতিকৃত মৌজার সংখ্যা |
|---|---|---|
| ১। | জামুরিয়া | ৩০ |
| ২। | বরাবনী | ২০ |
| ৩। | সালানপুর | ২৮ |
| ৪। | কুলটি | ২৮ |
| ৫। | হীরাপুর | ১২ |

(খ) বর্তমানে কোনও পরিকল্পনা নেই।

**এস. এফ. ডি. এ. প্রকল্প অনুযায়ী ক্ষুদ্র চাষী হিসাবে নামের অন্তর্ভুক্তি**

**৮৭।** (অনুমোদিত প্রশ্ন নং ১৯০।) **শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকারি এস. এফ. ডি. এ. প্রকল্প অনুযায়ী বারাসত ২ নং ব্লকের (১) ফলতি-বেলিয়াঘাটা, (২) দাদপুর ও (৩) শাসন অঞ্চলসমূহের কতজন চাষীর নাম ক্ষুদ্র চাষী হিসাবে অন্তর্ভুক্ত হইয়াছে;

(খ) এই সমস্ত চাষীকে এ পর্যন্ত কি কি সাহায্য দেওয়া হইয়াছে; এবং

(গ) ভবিষ্যতে তাহাদিগকে কি কি সাহায্য দেওয়ার পরিকল্পনা আছে?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) (১) ফলতি-বেলিয়াঘাটা অঞ্চলে ২৭১ জন, (২) দাদপুর অঞ্চলের ৪৮১ জন ও (৩) সাসন অঞ্চলের ৩৩৯ জন ক্ষুদ্র প্রান্তিক চাষী ও কৃষি-শ্রমিকের নাম এস. এফ. ডি. এ.র পঞ্জীভুক্ত হইয়াছে।

শ্রী জানা ও শ্রী রানার প্রস্তাব দুটি আইন ও শৃঙ্খলার প্রশ্নের সঙ্গে জড়িত। প্রচলিত আইনের মধ্যে এর প্রতিকার আছে। তাছাড়া সদস্যরা আজ পুলিশ খাতে বাজেট বিতর্কে এ সম্পর্কে আলোচনা করার যথেষ্ট সুযোগ পাবেন।

শ্রী সোহরাবের প্রস্তাবের বিষয়টি এমন গুরুত্বপূর্ণ নয় যার জন্য সভার বাজেটের কাজ মুলতুবি রাখা যেতে পারে। তাছাড়া সদস্য শিক্ষা খাতে বাজেট বিতর্কের সময় এ বিষয়ে আলোচনা করার যথেষ্ট সুযোগ পাবেন।

সুতরাং আমি ৩টি প্রস্তাবেই আমার অসম্মতি জ্ঞাপন করছি।

তবে সদস্যরা ইচ্ছা করলে মুলতুবি প্রস্তাবের সংশোধিত অংশটুকু পড়তে পারেন।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি আমার মুলতুবি প্রস্তাব পড়তে অনুমতি দিয়েছেন বলে আমি কৃতজ্ঞ এবং আপনাকে তারজন্য ধন্যবাদ দিচ্ছি। আমি বিষয়টি পড়ছি—'জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য আপাতত এই সভা তার কার্য মুলতুবি রাখছে। বিষয়টি হল, মেদিনীপুর জেলার ভগবানপুর থানার মাসুরিয়া গ্রামের জনৈক ব্যক্তির পুকুর হইতে স্থানীয় এক রাজনৈতিক দলের কর্মীরা মাছ ধরিয়া লইয়াছে এবং তার পুকুরের পারে দখল সাব্যস্ত করিবার জন্য বেআইনিভাবে কাজ করিয়া চলিয়াছে। উক্ত ব্যক্তি এবং তার সমর্থকদের জন মজুর বয়কট করিয়াছে এবং মিথ্যা মামলা সৃষ্টি করিয়া উক্ত গ্রামের লোকদের মধ্যে সন্ত্রাস সৃষ্টি করিয়া চলিয়াছে।' স্যার, আমি জনৈক ক্ষুদিরাম হাজরার নাম বলেছিলাম যিনি অন্য লোকের কাছ থেকে পুকুর কিনেছিল। রাজনৈতিক দল বলতে আমি সি. পি. এম.-কে বলছি। তারা জোর করে পুকুর দখল করবার চেষ্টা করছে এবং জাল ফেলে মাছ ধরবার চেষ্টা করছে। কয়েকদিন আগে ঘরে আগুন লাগিয়ে দিয়েছিল। এই ব্যাপার নিয়ে স্থানীয় পুলিশকে খবর দেওয়া হয়েছিল কিন্তু পুলিশ সম্পূর্ণরূপে নীরব।

**শ্রী সন্তোষ রানা ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার অনুমতি নিয়ে মুলতুবি প্রস্তাব পড়ছি। গত ১১-৩-৭৯ তারিখে গোপিবল্লভপুর থানার বিহার সীমান্তবর্তী বোরা গ্রামে বহরাগোড়ার জমিদার অস্ত্রশস্ত্রে সজ্জিত হয়ে গ্রামবাসীদের আক্রমণ করে এবং সমস্ত গ্রাম লুঠ করে, যে সমস্ত মহিলা ছিল তাদের উপর অত্যাচার করে। এইজন্য বহরাগোড়া এবং গোপীবল্লভপুরের জনজীবনে নিরাপত্তার অভাব দেখা দিয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি বলেছেন এটা ল অ্যান্ড অর্ডারের প্রশ্ন কাজেই আমি পুলিশ বাজেটে এই সম্বন্ধে আলোচনা করতে পারি। কিন্তু স্যার, এটা আমাদের পশ্চিমবাংলার ব্যাপার নয়, অন্য রাজ্যের পুলিশ অস্ত্র নিয়ে আমাদের এখানে এসে আক্রমণ করেছে। কাজেই বলছি স্টেট গভর্নমেন্টের তরফ থেকে অবিলম্বে স্টেপ নেওয়া উচিত। আমি যে চিঠি দিয়েছি তাতে আমি জীপ নম্বর এবং জোরদারের নাম লিখে দিয়েছি।

**মিঃ স্পিকার ঃ** আমি চিফ মিনিস্টারকে বলব, তিনি যদি স্টেপ নেন নেবেন।

**শ্রী মহম্মদ সোহরাব ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি

নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল—

বর্তমান সরকার ক্ষমতাসীন হওয়ার পর রাজ্যের শিক্ষাক্ষেত্রে নৈরাজ্যে ও বিশৃঙ্খলার সৃষ্টি হয়েছে। শত শত বিদ্যালয়ের ম্যানেজিং কমিটি বাতিল করে দলীয় লোক কিংবা মনোমতো অফিসারকে প্রশাসক নিয়োগ করা হয়েছে। বেশিরভাগ ক্ষেত্রেই এই সমস্ত প্রশাসকগণ স্বৈরাচারী মনোভাব নিয়ে প্রধান শিক্ষক এবং অন্যান্য শিক্ষক শিক্ষা কর্মীদের উপর অত্যাচার ও নিপীড়ন চালাচ্ছেন। সম্প্রতি হাওড়া জেলার বেলুড় মঠের লালবাবা বিদ্যালয়ে প্রশাসক নিযুক্ত হয়েছে—একজন অফিসার। প্রশাসকের গাফিলতির জন্য প্রধান শিক্ষক, শিক্ষক ও শিক্ষাকর্মীরা মাইনে ও অ্যালাউন্স পাচ্ছে না—তিনি বিদ্যালয়ের অর্থও অপচয় করছেন এবং এইভাবে বিদ্যালয়ের আবহওয়াকে দূষিত করছেন। এই গুরুত্বপূর্ণ বিষয়ে আজকের সভায় আলোচনা করা হোক।

**শ্রী পতিতপাবন পাঠক ঃ** স্যার, এখানে একটি ভুল কথা মাননীয় সদস্য বলেছেন, সেটা একেবারে অসত্য কথা। আমি তথ্য দিয়ে কাগজ দিয়ে দেখাতে পারি আমার এলাকার ব্যাপার একেবারে ভুল তথ্য, অসত্য কথা বলেছেন। আমি এর প্রতিবাদ করছি।

## CALLING ATTENTION

**মিঃ স্পিকার ঃ** আমি নিম্নলিখিত বিষয়ের উপর দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি, যথা ঃ-

১। পশ্চিমবাংলার বিদ্যুৎ বিভাগের ব্যর্থতা—শ্রী সুনীতি চট্টরাজ

২। কারখানার শিক্ষা নবীশদের চাকুরির দাবিতে আন্দোলন—শ্রী সুনীতি চট্টরাজ

৩। স্টেট ওয়ারহাউসিং কর্পোরেশনের হেড অফিসের জনৈক কর্মীকে ইন সার্ভিস বর্তমানে সিলেক্ট করা—শ্রী সুনীতি চট্টরাজ

৪। বালী থানা এলাকায় জনৈক শ্রী অনিল ধরের বাড়ি আক্রান্ত—শ্রী সুনীতি চট্টরাজ

৫। হাওড়ার জেনারেল হাসপাতালে এক কিশোরীর মৃত্যুকে কেন্দ্র করে সংশ্লিষ্ট এলাকায় অশান্তি—শ্রী মহম্মদ সোহরাব

৬। দোলের দিন শিলিগুড়ির সুভাস পল্লীর বাজারে গুলির আঘাতে যুবকের মৃত্যু—শ্রী মহম্মদ সোহরাব

৭। কলকাতা বন্দরের বিভিন্ন ধরনের ধর্মঘটজনিত পরিস্থিতিতে পাটজাত দ্রব্যের রপ্তানি বিঘ্ন হওয়া—শ্রী মহম্মদ সোহরাব

৮। কলকাতা, হাওড়া ও ২৪ পরগনায় বাসের একাংশের ধর্মঘট চলায় যাত্রীদের দুর্ভোগ—শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান

৯। বাস স্ট্রাইক অ্যান্ড প্রোপোসড দত্ত কমিশন—শ্রী জন্মেজয় ওঝা

আমি বাস স্ট্রাইক অ্যান্ড প্রোপোসড দত্ত কমিশন বিষয়টির উপর শ্রী জন্মেজয় ওঝা কর্তৃক আনীত নোটিশ মনোনীত করেছি।

সংশ্লিষ্ট মন্ত্রী মহোদয় যদি সম্ভব হয় আজকে ঐ বিষয়ের উপর একটি বিবৃতি দিতে পারেন অথবা বিবৃতি দেবার জন্য একটি দিন দিতে পারেন।

**শ্রী ভবানী মুখোপাধ্যায় ঃ** ২২ তারিখে দেব।

## STATEMENT ON CALLING ATTENTION

**মিঃ স্পিকার ঃ** জনস্বার্থে গুরুত্বপূর্ণ জরুরি বিষয়ের উপর দৃষ্টি আকর্ষণ ও বিবৃতি প্রদান।

আমি শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়কে বিবৃতি দেওয়ার জন্য অনুরোধ করছি।

**শ্রী শম্ভু ঘোষ ঃ** মাননীয় সদস্য জন্মেজয় ওঝা ৭ই মার্চ যে দৃষ্টি আকর্ষণী নোটিশ দিয়াছেন তাহার উত্তরে নিম্নলিখিত বিবৃতি দিতে চাই—

এই বৎসরে বি.এ., বি.এসসি. পার্ট ওয়ান পরীক্ষায় মোট পরীক্ষার্থীর সংখ্যা ছিল প্রায় ৯২০০০, ইহার মধ্যে ৮০০০০ পরীক্ষার্থীর ফলাফল প্রকাশিত হইয়াছিল। অপ্রকাশিত ফলাফলের মধ্যে (১) প্রায় ৭০০০ পরীক্ষার্থীর ফলাফল স্থগিত রাখা হইয়াছিল এবং (২) ৫০০০ পরীক্ষার্থীর ফলাফল অসম্পূর্ণ ছিল। ফলাফল প্রকাশ স্থগিত রাখার প্রধান কারণ এই যে, কিছু পরীক্ষার্থীর তাহাদের কলেজে উপস্থিতির হার সংক্রান্ত অতি প্রয়োজনীয় তথ্যাদি সময়মতো না পাওয়া, প্রচলিত নিয়ম অনুযায়ী পরীক্ষার্থীগণকে তাহাদের কলেজে প্রদত্ত লেকচারের অন্তত শতকরা ৭৫টিতে উপস্থিত থাকিতে হইবে। বিগত বর্ষগুলিতে পঠনপাঠনের ক্ষেত্রে বেশ অস্বাভাবিক পরিস্থিতি থাকায় কলকাতা বিশ্ববিদ্যালয় কাউন্সিল শতকরা ৭৫ ভাগের পরিবর্তে উপস্থিতির হার অনার্সের ক্ষেত্রে শতকরা ৫০ ভাগ এবং পাশ কোর্সের ক্ষেত্রে শতকরা ৪০ ভাগ ধার্য করেন। ১৯৭৮ সালের জুন মাসের উপস্থিতির হার শিথিল করিবার সিদ্ধান্তটি একটি বিজ্ঞপ্তি প্রচারের মাধ্যমে কলেজগুলির গোচরে আনা হয়। এই বিজ্ঞপ্তি অনুসারে যে সমস্ত পরীক্ষার্থীর উপস্থিতি শতকরা ৭৫ ভাগের কম, তাহাদিগকে মাথা পিছু ১৫ টাকা ফি সহ প্রয়োজনীয় মকুবের জন্য প্রাকস্নাতক কোর্সের ব্যাপারে গঠিত কাউন্সিলের সেক্রেটারির নিকট (টু দি সেক্রেটারি, কাউন্সিল অব আন্ডার গ্রাজুয়েট স্টাডিজ) আবেদন করিতে হইবে। প্রায় অধিকাংশ কলেজ বিশ্ববিদ্যালয়ের সহিত এই ব্যাপারে সহযোগিতা করেন। অবশিষ্ট কলেজগুলির মধ্যে কেহ কেহ আবেদনপত্র প্রয়োজনীয় ফি প্রদান করেন নাই, কেহ কেহ ভুল খাতে অর্থ জমা দেন এবং কেহ কেহ এই ব্যাপারে এখনও পর্যন্ত কিছুই করেন নাই। ৮০০০০ পরীক্ষার্থীর স্বার্থ বিবেচনা করিয়া বিশ্ববিদ্যালয়কে এই সমস্ত পরীক্ষার্থীর ফল প্রকাশ স্থগিত রাখার সিদ্ধান্ত গ্রহণ করিতে হইয়াছে।

গত বৎসর এই রাজ্যে বিধ্বংসী বন্যার ফলে বিজ্ঞান বিষয়ে প্রাকটিক্যাল পরীক্ষাগুলি নির্ধারিত সময়সূচি অনুযায়ী গ্রহণ করা সম্ভব হয় নাই। এই পরীক্ষাগুলি গ্রহণ এই বৎসরের জানুয়ারির আগে শেষ হয় নাই। এই সমস্ত পরীক্ষার্থীর ফলাফল সময়মতো সম্পূর্ণ করা সম্ভব হয় নাই।

বিশ্ববিদ্যালয় কাউন্সিল এই সমস্ত ব্যাপারে পুরোপুরি ওয়াকিবহাল আছেন এবং পরীক্ষাসমূহের নিয়ামককে এ বিষয়ে তৎপর হইতে এবং অসম্পূর্ণ ফলাফলকে যত শীঘ্র সম্ভব সম্পূর্ণ করিতে নির্দেশ দিয়াছেন।

এই প্রসঙ্গে উল্লেখযোগ্য যে সংশ্লিষ্ট অধ্যক্ষগণের নিকট হইতে প্রয়োজনীয় তথ্যাদি প্রাপ্ত হওয়ায় শতকরা ৫০ ভাগ ক্ষেত্রে প্রয়োজনীয় ফলাফল ইতিমধ্যে ঘোষণা করা হইয়া গিয়াছে। বর্তমান পরিস্থিতি নিম্নরূপ ঃ-

ফলাফল প্রকাশ স্থগিতের ঘটনা—১০০০

ফলাফল অসম্পূর্ণের ঘটনা—১৫০০

(বি.এ., বি.এসসি.)

আশা করা যায় যে সংশ্লিষ্ট সকলের সক্রিয় সহযোগিতায় ফলাফল প্রকাশ শীঘ্রই সম্পূর্ণ হইয়া যাইবে। বিশ্ববিদ্যালয় ইহাও সিদ্ধান্ত করিয়াছেন যে ভবিষ্যতে যে সব পরীক্ষার্থীর আবেদনপত্রে সম্পূর্ণ তথ্য থাকিবে না তাহাদের প্রবেশপত্র (অ্যাডমিট কার্ড) দেওয়া হইবে না।

রাজ্য সরকার মনে করেন যে ফলাফল স্থগিত রাখা মোটেই সন্তোষজনক ব্যবস্থা নহে। ইহাতে ছাত্রদের অযথা হয়রান হইতে হয়। ফি আদায় করিবার জন্য সময়োচিত ব্যবস্থা গ্রহণ করিলে এই পরিস্থিতি এড়ানো যাইত। বিশ্ববিদ্যালয়কে এই ঘটনার পুনরাবৃত্তি যাহাতে না ঘটে তাহার জন্য প্রয়োজনীয় ব্যবস্থাদি গ্রহণ করিতে অনুরোধ করা হইয়াছে।

[2-10—2-20 P.M.]

## STATEMENT ON CALLING ATTENTION

**মিঃ স্পিকার ঃ** এখনি আমি শ্রমমন্ত্রীকে শ্রী দোলুই কর্তৃক আনীত দৃষ্টি আকর্ষণীর উপর বিবৃতি দিতে অনুরোধ করছি।

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** শ্রী রজনীকান্ত দোলুই মহাশয় যে দৃষ্টি আকর্ষণী নোটিশ দিয়েছেন, তার উত্তরে আমি নিম্ন লিখিত বিবৃতি দিতে চাই। সূতি ও বস্ত্র শিল্পের সঙ্গে সংশ্লিষ্ট ৮টি শিল্প ভিত্তিক ট্রেড ইউনিয়ন সংস্থা সম্মিলিতভাবে তাঁদের ৯ দফা মূল দাবির সমাধান না হলে ১৫-৩-৭৯ তারিখ থেকে যে ধর্মঘটের নোটিশ দিয়েছিলেন তা গতকাল এক ত্রি-পাক্ষিক চুক্তির ভিত্তিতে প্রত্যাহৃত হয়েছে। বিরোধের সুষ্ঠু মীমাংসা হয়েছে। বিরোধভুক্ত বিষয়সমূহের সমাধান-সূত্র নির্দেশ করা ছাড়াও এই চুক্তি বলে কর্মীরা ১লা মার্চ থেকে বেতন ও মহার্ঘভাতা

বাবদ মাসিক ৪৯.৩০ টাকা অতিরিক্ত পাবেন।

### Statements under rule 346

**মিঃ স্পিকার ঃ** এখন আমি পরিবহন মন্ত্রীকে ৩৪৬ নং নিয়মানুসারে বিবৃতি দিতে অনুরোধ করছি।

**Shri Md. Amin :** Mr. Speaker Sir, Taxation proposals announced in the Central Budget have resulted in an enhancement of price of high speed diesel oil by 12p. per litre. The price of a truck or bus chassis has also increased by about Rs. 2,000/- to Rs. 2,500/- because of increased excise duties. The State Government has been seriously concerned in the matter and our attempts to have the proposals reviewed by the Government of India have not yielded any result so far.

On 8.3.79, the Bengal Bus Syndicate informed that the bus operators and minibus operators of Calcutta, 24-parganas and Howrah would suspend their services from 12-3-79 if their demands were not met. The demands included a 25% increase in bus fares with a minimum fare of 30 P. and a minimum enhancement of 8 p. per Km. in respect of minimum fares. I held discussions on 8-3-79 and 9-3-79 with the Convenors of the Joint Action Committee of buses and mini buses. I assured them that the Government was considering the various issues and requested them not to withdraw buses and minibuses from the routes as such suspension would cause immence hardship to the Commuters. Some of the bus operators unfortunately did not respond to my request and partial suspension of bus services took place in Calcutta and 24-parganas on 12-3-79. However, the minibuses plied normally and from available reports, the number of buses on the road is fast returning to normalcy but there are still some areas where the buses are off the road. I would like to renew my appeal to the bus operators who have not put their buses on road till date not to prolong public suffering by their action. The Government remains deeply concerned in the matter and, as is already known, suitable measures are under consideration of the Government. It is expected that the bus operators will see reasons and call off the strike immediately.

### STATEMENT UNDER RULE-346

**মিঃ স্পিকার ঃ** এখন আমি খাদ্যমন্ত্রী শ্রী সুধীন কুমারকে কেরোসিনে দুষ্প্রাপ্যতার উপর বিবৃতি দিতে অনুরোধ করছি।

**শ্রী সুধীন কুমার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল এই সভায় উল্লিখিত হয়েছে যে

উত্তরবঙ্গে কেরোসিন দুষ্প্রাপ্য হয়েছে এবং তারজন্য মানুষের খুবই কষ্ট হচ্ছে। সরকার কিছুই করছেন না বলে অভিযোগ উঠেছে। এই সম্বন্ধে আমি একটা বিবৃতি রাখতে চাই। ডিজেলেও কথাও উঠেছে। কিন্তু ডিজেল সরবরাহ বিভাগের দ্বারা নিয়ন্ত্রিত হয় না। এই ব্যাপারে সংশ্লিষ্ট বিভাগকে অনুসন্ধান করে হাউসকে জানাতে বলব। গত ৮ তারিখে সরবরাহ বিভাগের যে বাজেট পেশ করেছিলাম তখন যে অবস্থা ছিল কেরোসিনের সেটা জানা ছিল। কিন্তু আমরা প্রকাশ্যে বলিনি। আমরা একটা বাধোবাধোভাবে উল্লেখ করেছিলাম। কারণ যেদিন জানাব যে ঘটনাটা কোনদিকে গড়াচ্ছে এবং কে কে সংশ্লিষ্ট আছে তখন ওই বাজারে একটা সুযোগ পেয়ে যাবে। আগামী দিনে যে অভাব ঘটছে বা ঘটবে তাতে যে যেখানে পারে দাম চড়াবে, তার সুযোগ নেবে। ৮ তারিখে আমরা জানতাম। আমরা ভাষাভাষা জানিয়েছিলাম। আজকে স্পষ্ট জানিয়ে দিই। অবস্থাটা সেদিন কি ছিল। অবস্থাটা হচ্ছে, আমরা লক্ষ্য করেছিলাম, আমাদের ৪৫ হাজার কিলোলিটার কেরোসিনের প্রয়োজন এবং এই পরিমাণ কেরোসিন আমাদের এই কয়লা সঙ্কটের মধ্যে যদি না পাই তাহলে কিছুদিন ধরে আমাদের খুবই সঙ্কটের মধ্যে চলতে হবে। কিন্তু কেন্দ্রীয় সরকারকে এইটা বলা সত্ত্বেও, কেরোসিন দেবার ব্যাপারে বলেছেন, বাড়াতে পারবেন না এবং সম্ভবত আগামী দিনে কমে যেতেও পারে এবং এই সম্ভাবনা দূর করে দেওয়া যায় না। এই রকম আশঙ্কা আছে। এই রকম অবস্থা জেনে গত ফেব্রুয়ারি মাসে উত্তরবঙ্গে তার যেটুকু দেবার কথা তার ৩৫ ভাগ সরবরাহ করেছি, বাকিটা করিনি।

[2-20—2-30 P.M.]

এতো গেল এক কথা। ফেব্রুয়ারির শেষ পর্যন্ত এবং মার্চের ৮ তারিখ যে দিন আমি বাজেট প্লেস করি সেদিন পর্যন্ত এক ছটাক কেরোসিন তেল উত্তর বঙ্গে পৌঁছায়নি। এখন এই কথা যদি আমি সেদিন সেই কথা উল্লেখ করতাম তাহলে যে দামে পাওয়া যাচ্ছে তার চেয়েও অনেক বেশি দাম দিয়ে কিনতে হত। ১০ তারিখ পর্যন্ত কোনও কেরোসিন সাপ্লাই করা হয়নি। গভর্নমেন্টের নির্দিষ্ট সাপ্লাইকারক হচ্ছে ইন্ডিয়ান অয়েল কোম্পানি এবং তারা কি সাপ্লাই করেছে সেটা বলে দিচ্ছি। কোটা ছিল ৯০০ কিলো লিটার সেখানে পাওয়া গেছে ৫৭৪, মালদায় ৮৫০ কিলো লিটার সাপ্লাই করার কথা সেখানে সাপ্লাই হয়েছে ৫০২, দার্জিলিঙে ৯০০ কিলো লিটার সাপ্লাই করার কথা সেখানে সাপ্লাই হয়েছে ৫৮২, জলপাইগুড়িতে ১১৫০ সেখানে সাপ্লাই হয়েছে ৭৮৪, আর কুচবিহারে ৭৫০ কিলো লিটার সাপ্লাই কবার কথা সেখানে সাপ্লাই হয়েছে ৫৩১। এখন এই যে হিসাব এটা নিয়মিত যেমন যেমন সাপ্লাই হচ্ছে সেটা যদি সপ্তাহে আমাদের বলে দিতো তাহলে আমরা খোঁজ রাখতে পারতাম তত্ত্বাবধান করতে পারতাম। আনাবার ব্যবস্থা করতে পারতাম। কিন্তু অনেক পরিশ্রম করে ক্রস একজামিন করে জোর করে এই তথ্য আমাদের সরবরাহ করতে হয়। এখন এই ঘটনা ঘটবার পরবর্তীকালে এগুলি আমরা বলি। শুধু তাই নয় এর পরে একটি ঘটনা ঘটেছে। পরে হয়তো মেনশন হবে তাইজন্য আমি বলে দিচ্ছি। কেরোসিনের অনেক ডিলার ঐ এম. আর. ডিলারই রয়েছেন। এবং এই এম. আর. ডিলাররা গত ৮ই মার্চ থেকে অন্যায়ভাবে সারা উত্তরবঙ্গে ধর্মঘট করেছে। এই ইতিহাসটি আপনাদের শোনানো দরকার আছে। কারণ এই নিয়ে আপনাদের নিশ্চয় চিন্তা হবে এবং আমাদেরও জানানো দরকার আছে কারণ বিকৃত সংবাদ বেরুলে সেটা

যেন চাপা পড়ে তার জন্য। ওরা আমাদের একটা সিদ্ধান্ত জানিয়েছে যে আমাদের এই এই দাবি আছে এই দাবিগুলি যেগুলি আমরা সরকারের কাছ পাঠাচ্ছি এই দাবিগুলি পূরণ না হলে সরকার যদি সন্তোষজনক পজেটিভ রেসপন্স না করেন আমাদের আবেদন যদি সমবেদনার সঙ্গে বিবেচনা না করেন তাহলে আমরা ধর্মঘট করব। এই দাবিগুলির মধ্যে আমি দু-একটি উল্লেখ করব। আমরা জানি যে এম. আর. ডিলারদের এবং বিধিবদ্ধ এলাকার রেশন ডিলারদের রেশন ব্যবসায় ঘাটতি হয়েছে বিশেষ করে চিনি চলে যাবার পর। চিনি একটা খুব লাভজনক ব্যবসা ছিল এবং কি করে ছিল সেটা আপনারা জানেন এবং সেই চিনি চলে যাবাব পর খুব একটা অসুবিধা হয়েছে। আমরা চেষ্টা করছি এদের কি করে কি করা যায় এবং কিছু কিছু সিদ্ধান্তও আমরা নিয়েছি। এম. আর. ডিলারদের অন্য রকম ব্যবসা করাতে কোনও বাধা নাই তারা স্বচ্ছন্দে অন্য ব্যবসাও করতে পারে। রেশন বিক্রি বাদে অন্য রকম ব্যবসা করারও অনুমতি আছে যারা কলকাতা বা বিধিবদ্ধ রেশন এলাকার ডিলাব নয়।

দ্বিতীয় কথা হচ্ছে ওরা এমন সমস্ত জিনিস চাইছে সেগুলি শুনলে অবাক হতে হয়। ব্যক্তিগত রেশন কার্ড চালু করা চলবে না এটা হল একাট দাবি, আমাদের সরকারি কর্মচারী হিসাবে গ্রহণ করতে হবে, এবং এছাড়া ব্যাঙ্ক থেকে টাকা দিয়ে ব্যবসা করাব সুব্যবস্থা করে দিতে হবে। আমরা বলেছি তাও আমরা আলোচনা করব কিন্তু ওরা আলোচনাতে আসেনি। তারা বলেছে সরকারের কাছে যে রেজলিউশন আমরা দিয়েছি সেখানে যদি আমরা সমবেদনার আশ্বাস না পাই তাহলে আমরা স্ট্রাইক করব। তাদের এই রেজলিউশন ভেঙে তারা স্ট্রাইক শুরু করেছে। এবং স্ট্রাইক চালিয়ে যাচ্ছে। কেরোসিনের দাম সেখানে বেড়েছে এবং ডিস্ট্রিবিউশন হচ্ছে না এটা হল তার একটা কারণ। এই এম. আর. ডিলাররা অবিবেচনার মতো বেআইনিভাবে স্ট্রাইক করেছে। সরকার যে কোনও ব্যবস্থা গ্রহণ করেনি এটা ঠিক নয়। আমরা যত তাড়াতাড়ি এটা পূরণ করতে পারি যত তাড়াতাড়ি সম্ভব যারা কাজ করছে তাদের বাতিল করে নতুন করে ব্যবস্থা নেবার চেষ্টা করছি।

সেটা সম্পূর্ণ না হলে হয়ত এই বিপদ পুরোপুরি কাটবে না, এটা আপনাদের জানানো দরকার এবং এম. আর. ডিলাররা সংখ্যায় খুব কম নয়। ওরা চাইছে সমস্ত জায়গায় অকারণে আর একটা সঙ্কট তৈরি করতে। আমরা আলোচনা করতে রাজি হওয়া সত্ত্বেও আমাদের এখানে কলকাতার হোলসেল মার্কেটে তারা যেমন একটা গণ্ডগোল সৃষ্টি করেছিল এবং আরও অনেক রকম গণ্ডগোল সৃষ্টি করেছিল—আমি এখানে কিছু উল্লেখ করছি যে হয়ত এর পিছনে একটা কিছু ষড়যন্ত্র আছে। আমরা আলোচনা করব। আমরা ওদের জন্য কনসার্নড—আপনারা জানেন আমরা পাবলিক স্টেটমেন্ট দিয়েছি। কেন্দ্রীয় সরকারের কাছে বলেছি যে এখানে ডিলারের ভায়াবিলিটি নষ্ট করবেন না। চিনির ব্যাপারে বলেছি, হুইট, গমের ব্যাপারেও বলেছি যে ভায়াবিলিটি দরকার—পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেম রাখতে গেলে এটা দরকার। তা সত্ত্বেও যখন করছেন না তাহলে এর মধ্যে অন্য আরও কিছু আছে। তবে সরকার এই ব্যাপারে মোকাবিলা করার জন্য সম্পূর্ণ তৈরি।

**শ্রী নবকুমার রায় ঃ** স্যার, অন এ পয়েন্ট অব ইনফর্মেশন, নর্থ বেঙ্গলের ওদের অ্যাশোসিয়েশনের প্রেসিডেন্ট, জেনারেল সেক্রেটারির সঙ্গে আমি দেখা করেছিলাম। ওরা

বলেছেন মন্ত্রী মহাশয় যদি ডেট দেন তাহলে আমরা যেকোনও দিন আলোচনায় বসতে রাজি আছি।

**শ্রী জন্মেঞ্জয় ওঝা ঃ** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার। স্যার, মন্ত্রী মহাশয় কেরোসিন এবং ডিজেল ডিলারদের সম্পর্কে যে স্টেটমেন্ট দিলেন সেখানে উনি এই বিষয়ে বলতে গিয়ে রেশন ডিলারদের সম্পর্কে বলে গেলেন—রেশন ডিলাররা কি অটোমেটিক্যালি কেরোসিনের ডিলার হয়? এর জন্য আলাদা ডিলারশিপ আছে। সুতরাং এর সাথে তার সম্পর্ক কি আছে?

**মিঃ স্পিকার ঃ** ওঁর ইনফর্মেশন উনি পেশ করেছেন। আপনার ইনফর্মেশন অন্য রকম আপনি রেখেছেন। আপনার ইনফর্মেশন আলাদা থাকতে পারে। উনি বলেছেন কেরোসিন ডিলার, রেশনের ডিলার তারা সবাই ধর্মঘট করেছেন।

**শ্রী বলাইলাল দাস মহাপাত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার একটা বক্তব্য আছে। মাননীয় মন্ত্রী মহাশয়রা যে লিখিত বিবৃতি দেন তার কপি আমাদের দেওয়া হয় না। আপনি একটু অনুগ্রহ করে বলে দিন যেন প্রত্যেকটি লিখিত বিবৃতি আমাদের দেওয়া হয়। গতকাল শিক্ষামন্ত্রী একটি বিবৃতি দিয়েছেন মিড ডে মিল সম্পর্কে, সেটাও আমাদের দেওয়া হয়নি। আজকেও ২/৩ জন মন্ত্রী বিবৃতি দিলেন, তার কপিও যেন আমাদের দেওয়া হয়, আপনি সেই ব্যবস্থা করুন।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** স্পিকার মহাশয় অনুমতি না দিলে অটোমেটিক্যালি কপি দেওয়া হয় না।

**মিঃ স্পিকার ঃ** মাঝে মাঝে অফিস থেকে কপি করে দেওয়া হয়, সব সময় সব বিবৃতি বিলি করা সম্ভব হয় না। রিটিন বিবৃতি স্টেনসিল করে সাইক্লোস্টাইল কপি দেওয়া যায়, কিন্তু কেরোসিনের উপর মাননীয় মন্ত্রী তো ওরাল বিবৃতি দিলেন—ওরা যদি সেটা আমাকে দেন তাহলে আমি দেব।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার, এই ডিলার সংক্রান্ত ব্যাপারে আমি ১৫১-এ একটি মোশন দিয়েছি, আপনি নিশ্চয়ই সেটা পেয়েছেন—এর সঙ্গে একটু বলে দিলে ব্যাপারটি হয়ে যায়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটু আগে মাননীয় খাদ্যমন্ত্রী শ্রী সুধীনকুমার মহাশয় একটি বিবৃতি দিলেন। মুশকিল হচ্ছে উনি বিবৃতি দিয়ে আর থাকেন না, কায়দা করে চলে যান। উনি থাকলে সুবিধা হত। উনি যেটা বললেন সেটা ঠিক নয়—অসত্য বলেছেন। আমার কাছে একটি টেলিগ্রাম এসেছে। আমি সেটা পড়ে দিচ্ছি।

To move the government for an early discussion with the association for settlement of M. R. Dealers demand till the period of discussion. Strike continues in whole of North Bengal. Your kind help is solicited. Surya Sarkar, General Secretary, M. R. Dealers Association.

[2-30—2-40 P.M.]

সে টেলিগ্রাম দিয়ে জানিয়েছে যে ডিসকাশন করতে চাচ্ছে, ডিসকাশন না করার জন্য তারা স্ট্রাইক কন্টিনিউ করছে, অথচ মন্ত্রী মহাশয় বললেন, আলোচনায় আসছেন না। সেখানে স্যার, তারা আলোচনা চাইছেন। নবকুমারবাবু যা বললেন সেটা ঠিকই বললেন, এই টেলিগ্রামটাই তার প্রমাণ। উনি যেটা বললেন সেটা ঠিক নয়।

**মিঃ স্পিকার ঃ** উনি তো বললেন যে উনি যে ডেট দিয়েছিলেন সেই ডেটে তারা আসেননি।

## Mention Cases

**ডাঃ গোলাম ইয়াজদানী ঃ** মাননীয় স্পিকার মহাশয়, মালদহ জেলার চাঁচল থানাতে যে প্রাইমারি হেল্‌থ সেন্টার আছে সেখানে অ্যাম্বুলেন্সের দারুণ সঙ্কট, সেই ব্যাপারেই আমি মেনশন করতে চাই। স্যার, মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি, তিনি জানেন, চাঁচল একটি উন্নতশীল জায়গা, সেখানে সমস্ত সরকারি অফিস রয়েছে, সেখানকার পপুলেশনও অনেক বেড়ে গিয়েছে। সেখানে যে প্রাইমারি হেল্‌থ সেন্টার আছে তাতে কোনও অ্যাম্বুলেন্সের ব্যবস্থা নেই বহুদিন যাবত। তাঁকে বলার পর ফ্যামিলি প্ল্যানিং-এর একখানি গাড়ি তিনি সেখানে পাঠিয়ে দেবার ব্যবস্থা করলেন কিন্তু তার পেট্রোলের কোনও ব্যবস্থা নেই। এর ফলে সেই গাড়িখানি বসেই থাকে, ব্যবহৃত হয় না। সেখানে কোনও এমার্জেন্সি কেসে, অ্যাকিউট কেসে বা লেবার কেসে অ্যাম্বুলেন্স পাবার কোনও সুযোগ নেই। ৪ বছর আগে থেকে সেখানে একটি নতুন হাসপাতাল তৈরি হচ্ছে সেটি এখন সমাপ্তির পথে। আমার প্রস্তাব হল, সেই হাসপাতালে তো অ্যাম্বুলেন্স যাবেই, কাজেই সেই অ্যাম্বুলেন্সটি আগাম পাঠিয়ে দেওয়া হোক। এটা যদি করা হয় তাহলে স্থানীয় লোকরা অ্যাম্বুলেন্সের অভাব থেকে রেহাই পেতে পারে।

**Shri Dawa Narbu La :** Mr. Speaker, Sir, on 10-3-78 Gram Panchayat Election was held at Hyder Para, Rajganj Block, Jalpaiguri near Siliguri. In that election congress(I) candidate Shri Jibon Roy was declared elected defeating his rival C. P. M. candidate by 110 votes. Immediately after the result was announced the C.P.M. supporters attacked and assulted congress(I) supporters, in which Samir Bhattacharjee sustained stabbing injury and was hospitalised. Moreover the houses of the congress(I) candidate and 16 other congress(I) supporters were attacked and burnt by the C.P.M. suporters and all the family members had to flee away to save their lives and have not yet been able to return back to their houses. Moreover Sir, the Sub-Inspector of Police as well as 4 constables on duty who tried to intervene were also beaten up by the C.P.M. supporters. If these supporters of the present government do not believe in the parliamentary democracy then let there be no election, let the C.P.M. nominate their members at every Panchayat

**শ্রী শান্তশ্রী চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এম. বি. বি. এস. ফার্স্ট ইয়ার কোর্সে ভর্তির ব্যাপারে ক্যান্ডিডেটদের রেসিডেন্সিয়াল সার্টিফিকেট যোগাড় করতে গিয়ে দারুণ হয়রানির সম্মুখীন হতে হচ্ছে। সেখানে যে প্রেসক্রাইবড ফর্ম দেওয়া হয়েছে তাতে বলা হয়েছে এস. ডি. ও., ডি. এম. অথবা অ্যাসিস্ট্যান্ট সেক্রেটারি বা তার উপরের র‍্যাঙ্কের কোনও অফিসারের সার্টিফিকেট ছাড়া অন্য কোনও সার্টিফিকেট এন্টারটেন করা হবে না। ছাত্ররা যখন এইসব অফিসারদের কাছে যাচ্ছেন তখন স্বাভাবিক কারণেই তাঁরা বলছেন, আপনি যেখান থেকে আসছেন সেখানকার জনপ্রতিনিধির কাছ থেকেই হোক বা পঞ্চায়েত থেকে হোক অথবা মিউনিসিপ্যাল থেকে হোক চিঠি আনুন। সেখানে একটি সার্টিফিকেট যোগাড় করতে গিয়ে আমরা দেখছি আমাদের হুগলি জেলাতে, এক একটি ক্যান্ডিডেটকে ৮ থেকে ১০ দিন এইভাবে হয়রান হতে হচ্ছে। স্যার, আমি সিলেকশন কমিটির চেয়ারম্যানকে চিঠি দিয়েছিলাম, তিনি জবাব দিয়েছেন, আমার কিছু করণীয় আছে, আমার অনুরোধ, তিনি অনুগ্রহ করে এই ব্যাপারটি একটু দেখুন যাতে পরবর্তীকালে ছাত্রছাত্রীদের এইভাবে হয়রান হতে না হয়।

**শ্রী হরিপদ জানা (পিংলা) ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হল জনসাধারণের জীবন যাত্রার পক্ষে সরকারি অফিসারদের গাফিলতি। গত বছর ১৯৭৮ সালের সেপ্টেম্বর-অক্টোবর মাসে বিধ্বংসী বন্যায় মানুষ গৃহহারা, সর্বহারা হয়েছিল এবং সেই সময় চাষ নষ্ট হয়েছিল। তারপর সরকার থেকে চাষাবাদ করার জন্য জল সরবরাহ করার প্রতিশ্রুতি দিলেও গ্রামবাসীরা নদীতে বাঁধ বেঁধে যাতে করে মাঠে জল উঠতে পারে সেই ব্যবস্থা করার জন্য সরকারের কাছে আবেদন করেও নিজেরা বাঁধ দেয় কায়িক পরিশ্রমের দ্বারা এবং জলচক ইত্যাদি ৫টি মৌজাতে চাষাবাদ করেছেন অন্তত ৩ একর জমিতে। এই পর্যন্ত সরকারের কোনও আদেশ নামা পায়নি। কিন্তু বি. ডি. ও., এস. ডি. ও.-এর কাছে তাদের খরচের জন্য আবেদন করা হয়েছে কিন্তু সেই গরিব চাষীরা এক পয়সাও পায়নি। আমি অনুরোধ করব যে এই ব্যাপারে যেন দৃষ্টি দেওয়া হয়। এই আবেদনপত্রটি আমি আপনার কাছে দিয়ে দিচ্ছি।

**শ্রী সন্তোষকুমার দাস ঃ** মাননীয় স্পিকার, স্যার, গত রাত্রে একটা বিভৎস কাণ্ড হয়েছে আমি সেটা আপনার মাধ্যমে তুলে ধরতে চাই। পাঁচলা থানার বনোইপুর পঞ্চায়েতের ওখানে দিন মজুরদের উপর যাঁরা শিডিউল্ড কাস্ট, ভাণ্ডারী পাড়ায় বেশ কিছু জমিদার-জোতদার এবং তাদের ভাড়া করা গুণ্ডারা ঐ দিন মজুরদের ব্যাপার নিয়ে ওদের উপর অত্যাচার চালিয়ে যাচ্ছে। প্রাক্তন কংগ্রেস এম. এল. এ.দের চক্রান্তে এই ঘটনা ঘটছে বলে প্রকাশ পেয়েছে। সারা রাত ধরে গুণ্ডামী করার পরে তারাই আবার থানায় গিয়ে বসে আছে। আমি এর চূড়ান্ত নিষ্পত্তির দাবি করছি এবং সেইসঙ্গে আরও জানাতে চাইছি যে ঐ প্রাক্তন কংগ্রেস এম. এল. এ.-র আমল থেকে এইরকম অত্যাচার চলে আসছে তফসিলি জাতির উপর। এই ভাণ্ডারী পাড়ায় বহুদিন ধরে এই রকম গণ্ডগোল হয়েছে। সাময়িকভাবে বছর দুয়েক শান্ত ছিল। কিন্তু এখন আবার আরম্ভ হয়েছে। আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে দাবি করছি, তিনি এই সভায় উপস্থিত আছেন, কাজেই আজই একটা তদন্ত করাব জন্য নির্দেশ দেবার অনুরোধ জানাচ্ছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, নওদা ব্লক পঞ্চায়েতের চেয়ারম্যান, তামিজুদ্দিন শেখ, হরিহর পাড়াতে একটা নির্বাচন শেষ করে যখন ফাঁকা মাঠের ভিতর দিয়ে আসছিলেন তখন তাঁর পিছনে কয়েকজন আমাদের আর. এস. পি.র কর্মী ছিলেন এবং তাদের মধ্যে একটু দূরত্ব ছিল। সেই সময়ে তাঁকে কাপুরুষের মতো পিছন থেকে আক্রমণ করা হয়। তামিজুদ্দিন শেখ, আর. এস. পি.র নেতা, তিনি গুরুতর আহত অবস্থায় বহরমপুর হাসপাতালে আছেন। ঘটনা হচ্ছে যে থানায় জানানো সত্ত্বেও এবং কারা মেরেছে সেটা জানানো সত্ত্বেও তাঁদেরকে এখনও পর্যন্ত গ্রেপ্তার করা হয়নি। মাননীয় মুখ্যমন্ত্রী বার বার বলেছেন যে দলমত নির্বিশেষে যারা দাঙ্গাবাজ, যারা লুটেবা, যারা সমাজবিরোধী তাদের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হবে। তিনি উপস্থিত আছেন, আমি তাঁর কাছে দাবি করছি যে একজন জননেতা, কৃষক নেতা, কংগ্রেস আমলে যিনি মিসা খেটেছেন, দীর্ঘদিন ধরে যিনি গরিব মানুষের জন্য লড়াই করেছেন, আজকে বামফ্রন্ট সরকারের জমানায় তার উপর আক্রমণ হবে, আর পুলিশ নির্বিকার থাকবে সেটা বামফ্রন্ট সরকার নিশ্চয়ই মেনে নেবে না। আমি এর প্রতিবিধানের জন্য দাবি করছি।

**শ্রী শেখ ইমাজুদ্দিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ব্যাপারটা আমি এর আগে উল্লেখ করেছিলাম। উনি নাম বলেননি। সেখানে সি. পি. এম.এর লোকেরা তাঁকে মেরেছে। জেলা পরিষদের ছেলেরা, সি. পি. এম.-এর লোকেরা এইসব গণ্ডগোলের মধ্যে ছিলেন। আরও কয়েকজন গ্রাম পঞ্চায়েতের মেম্বার, তাঁরাও মেরেছে। এইরকম ঘটনা ঘটেছে। আপনি তদন্ত করে দেখবেন এবং সি. পি. এম. এই গণ্ডগোলের সঙ্গে জড়িত বলে ব্যবস্থা নেওয়া হচ্ছে না। আমি সেখানে ছিলাম, পার্টিওয়াইজ সকলকে ডাকা হয়েছে। কাজেই এটা আপনার মাধ্যমে আমি জানাচ্ছি।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে একটা টেলিগ্রাম পেয়েছি সেটা একটু পড়ে দিচ্ছি। পশ্চিমবাংলায় আইন-শৃঙ্খলার অবনতি যে ঘটেছে তার একটা প্রকৃষ্ট উদাহরণ দিচ্ছি। পশ্চিমবাংলার পুলিশ সি. পি. এম.এর বিরুদ্ধে অ্যাকশন নিতে পারছে না এটা আমরা লক্ষ্য করছি। জয়ন্তবাবু যে কথা পুলিশ সম্পর্কে বললেন সেই বিষয়ে আমি এক মত। আমি টেলিগ্রামটি পড়ে দিচ্ছি। স্যার,—

House of Amarnath SCO General Secretary Sonamukhi Town Congress Bankura raided motivated over a trifling issue on 13-3-79 at noon by 200 armed miscreants and C.P.M. hooligans for an hour intending assult and murder of inmates on the very nose of local police and DSP No police action as yet. Pray raising question in the Assembly for immediate action.

স্যার, পশ্চিমবাংলা ল অ্যান্ড অর্ডার নেই। মাননীয় মুখ্যমন্ত্রী এখানে আছেন, তাঁকে অনুরোধ করছি যাতে এই ব্যাপারটা একটু দেখেন।

## Voting on Demands for Grants

Demand No. 21

**Major Head : 255—Police**

**মিঃ স্পিকার ঃ** এখন ব্যয় বরাদ্দের উপর আলোচনা এবং ভোট গ্রহণ। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে ২১ নং দাবি উত্থাপন করার জন্য অনুরোধ করছি।

[2-40—2-50 P.M.]

**শ্রী জ্যোতি বসু ঃ**

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

মাননীয় রাজ্যপালের সুপারিশক্রমে আমি ১৯৭৯-৮০ সালের জন্য ২১ নং অভিযাচন (ডিমান্ড)-এর অধীন মুখ্য খাত ২৫৫—পুলিশ বাবদ প্রয়োজনীয় 'ব্যয় নির্বাহের উদ্দেশ্যে থেকে ৬৩,৮৬,৬১,০০০ (তেষট্টি কোটি ছিয়াশি লক্ষ একষট্টি হাজার) টাকা মঞ্জুর করার প্রস্তাব উত্থাপন করছি।

১৯৭৮-৭৯ সালের বাজেটে পুলিশ খাতে ব্যয়ের থেকে পরিমাণ ৬০,৬৮,৬৫,০০০ (ষাট কোটি আটষট্টি লক্ষ পঁয়ষট্টি হাজার) টাকা। আগের বছরের চেয়ে ১৯৭৯-৮০ সালে ব্যয় বৃদ্ধির পরিমাণ ৩,১৭,৯৬,০০০ (তিন কোটি সতেরো লক্ষ ছিয়ানব্বই হাজার) টাকা। যদিও পুলিশ কর্মচারীর সংখ্যায় কোনও উল্লেখযোগ্য বৃদ্ধি ঘটেনি, তথাপি পুলিশ কর্মচারিদের মাহিনা বৃদ্ধির দরুনই এই বৃদ্ধি ঘটেছে।

যেহেতু এখানে এই নীতি আমাদের এখানে চলছে, লিখিত যে বিবৃতি দিয়েছি, সেটা এখানে লিপিবদ্ধ হবে বলে ধরে নিচ্ছি এবং এই সভাতে কয়েকটি বিষয়ের প্রতি সদস্যদের দৃষ্টি আকর্ষণ করছি। প্রথমত আইন-শৃঙ্খলার অবস্থা এবং পুলিশের কার্যক্রম, এই আলোচনা নিশ্চয়ই এখানে হওয়ার প্রয়োজন আছে এবং সদস্যরা তা করবেন। কিন্তু আইন-শৃঙ্খলা সম্বন্ধে আলোচনা করতে হলে প্রথমে আমাদের একটু মনে করা দরকার যে ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত যতক্ষণ না আমাদের বামফ্রন্ট সরকার গঠিত হয়েছে, কি অবস্থা পশ্চিমবাংলায় ছিল। ওটা যদি মনে না রাখি তাহলে এখনকার অবস্থা পর্যালোচনা করা যাবে না, কোনও সিদ্ধান্ত নেওয়া যাবে না বর্তমান অবস্থা সম্পর্কে। ১১ শত মার্কসবাদী কমিউনিস্ট পার্টির সদস্য এবং সমর্থকদের পশ্চিমবাংলায় খুন করা হয়েছে কংগ্রেসি গুণ্ডা দিয়ে। এছাড়া অন্য বামপন্থী দলের আরও অনেককে এইভাবে খুন করা হয়েছে। ২০ হাজার মানুষকে তাদের বাড়িঘর থেকে বিতাড়িত করা হয়েছিল, পুলিশকে পাশে দাঁড় করিয়ে রেখে। ৩৫০টি ট্রেড ইউনিয়নকে জোর করে দখল করা হয়েছিল। অনেক শ্রমিককে, অনেক কর্মচারিদের অনেক শিক্ষককে তাদের কাজের জায়গায় যেতে দেওয়া হয়নি এবং তাদের পরিবর্তে সেখানে অন্য লোককে নিয়োগ করা হয়েছিল। কলেজ ইউনিয়নের ইলেকশনের সেই কয়েক বছর ধরে হয়নি। জোর করে, যারা বিরোধী ছিলেন, তাদের বাধা দেওয়া হয়েছে যাতে কংগ্রেস পক্ষের লোকেরা সমস্ত কলেজ ইউনিয়ন দখল করতে পারেন। পরীক্ষা হবে কিনা কেউ জানত না। যদি বা হত ফল বেরোবে কি না কারোর জানা ছিল না এবং কংগ্রেসিরা

আমাদের যুব সম্প্রদায়কে বিপথে পরিচালিত করবার জন্য তারা গণ টোকাটুকি বলে একটা জিনিস শিখিয়ে ছিলেন। ঐ সময় আমি বলতে পারি, আমাদের বামফ্রন্টের ৫০০ থেকে হাজার লোককে ঐ কয়েক বছর বিনা বিচারে আটক করে রেখেছিলেন। কেউ ছাড়া পেয়েছে, আবার কেউ নতুন করে ধরা পড়েছে, আবার হয়ত সেই পুরোনো লোকই ধরা পড়েছে। এইভাবে চলত। হাজার হাজার মিথ্যা মামলায় মানুষকে জড়িয়ে দেওয়া হত। রুজি-রোজগারের আন্দোলন যাঁরা করতেন, গণতান্ত্রিক আন্দোলন যাঁরা করতেন তাঁদের বিরুদ্ধে মিথ্যা মামলা করতে হত। পাড়া এবং এলাকাগুলি মস্তানদের হাতে ছেড়ে দেওয়া হয়েছিল, গণতন্ত্রকে ক্ষতম করবার পথ কংগ্রেস সরকার নিয়েছিল। যে কারণে আমাদের মত রাজনৈতিক দলগুলির আইন-সঙ্গতভাবে যে কাজ করা উচিত ছিল, তা আমরা করতে পারিনি। আমাদের আমলে এই অবস্থার একটা বিরাট পরিবর্তন এসেছে এই সমস্ত ক্ষেত্রে। আমার বিবৃতির মধ্যে আমি কিছু কিছু বলেছি এবং সেগুলির আর পুনরাবৃত্তি করছি না। এখন যেটা আমরা যখন ঐ সময়ে বিরোধী ছিলাম তখন ছিল না, কয়েক বছর ধরে ছিল না।

পুলিশের বিরুদ্ধে একটা অভিযোগ হয় যে, তারা নিরপেক্ষ নয়, পক্ষপাতিত্বের দোষ তাদের আছে, এই বলে বলা হয় এবং এটা দু'পক্ষ থেকেই বলা হয় এ বিষয়ে কোনও সন্দেহ নেই। যাঁরা সরকার পক্ষের তাঁরা বলেন পুলিশ পুরোনো অভ্যাস এবং পুরোনো পদ্ধতি ভুলতে পারছে না, সেই জন্য তারা আমাদের ওপর আক্রমণ করে বা আমাদের বিরোধী পক্ষের লোকেরা যখন আমাদের বিরুদ্ধে অন্যায় করছে তখন আমরা সরকারে থাকলেও পুলিশের সাহায্য পাই না। এই রকম কিছু কিছু জায়গা থেকে তারা আমার কাছে অভিযোগ আছে। এখানেও সেইসব অভিযোগের কথা বলা হয়েছে। তেমনি বিরোধী পক্ষ থেকে এই রকম অভিযোগ আসে যে, পুলিশ নিরপেক্ষ থাকতে পারছে না, কারণ সরকার পক্ষের লোকেরা অন্যায় করলেও পুলিশকে তাদের সমর্থন করতে হয় বা অন্যায় করলেও পুলিশ সেখানে কোনও ব্যবস্থা অবলম্বন করে না। এটা একেবারেই ঠিক নয়। কারণ আমার কাছে সব পরিসংখ্যান আছে এবং আমি ইতিপূর্বে প্রশ্নোত্তরের সময়ও বলেছিলাম যে, আমাদের পক্ষের কত মানুষ গ্রেপ্তার হয়েছে, কত মামলা হয়েছে। অবশ্য এ বিষয়ে আমি আবার পরে বলব, এখন সময় নষ্ট করছি না। ঠিক তেমনি বিরোধী পক্ষ অন্যায় করলেও তাদের বিরুদ্ধে মামলা হয়েছে, তারা গ্রেপ্তার হয়েছে এবং এটা আমি বলতে পারি যে, এর যদি আমরা পরিসংখ্যান দেখি তাহলে কেউই এই সিদ্ধান্তে পৌঁছতে পারবেন না যে, পুলিশ ঐভাবে পক্ষপাতিত্ব করেছে। তবুও যেরকম বলা হয়েছে সেরকম নির্দিষ্ট ঘটনা আছে। তথাপি এর থেকে কোনও সাধারণ সিদ্ধান্তে আসবার মতো অবস্থা আমাদের নেই। যে পরিসংখ্যান আমার কাছে আছে তার থেকেও ঐরকম সিদ্ধান্তে আসা যায় না।

আর একটা কথা বলা হয় যে, পুলিশ নিষ্ক্রিয়। কিন্তু আসল ঘটনা কি? তবে নির্দিষ্ট অনেক ঘটনা আছে, যেখানে এই অভিযোগ সত্য যে পুলিশ সময় মতো হয়ত ব্যবস্থা কিছু করেনি। কিন্তু তার মানে এটা নয় যে, বিরোধী পক্ষকে একভাবে আর সরকার পক্ষকে আর একভাবে পুলিশ তাঁদের সম্পর্কে ব্যবস্থা অবলম্বন করেছে। এই নিষ্ক্রিয়তার ব্যাপারে এখানে একটা জিনিস আমরা দেখি যে, পুলিশকে দিয়ে এত খারাপ কাজ করানো হয়েছে গত ৩০ বছর ধরে—আমি বলতে পারি যে, কোনও কোনও পুলিশেরা বলেন, নিজেদের মধ্যে আলোচনা

করেন, সেসব খবর আমরা পাই যে, এত কুকীর্তি আমাদের দিয়ে করাবার পর জানি না আবার কি হবে, আবার কোনও বিপদে আমরা পড়ব! এইভাবে তাঁরা এখন কথা বলেন, সেইজন্য আমরা এর থেকে সিদ্ধান্ত গ্রহণ করতে পারি না যে, সমস্ত ক্ষেত্রেই ওঁদের পক্ষে বা এঁদের পক্ষে পুলিশ নিষ্ক্রিয়, কোনও অঙ্কের হিসাবে এটা মিলবে না পরিসংখ্যান যা আমার কাছে আছে তাতে।

আর যদি গ্রেপ্তারের সংখ্যা ধরা যায় তাহলে আমি দেখেছি যে পরিসংখ্যান আছে তাতে যে, বামফ্রন্ট দলগুলির সঙ্গে সংশ্লিষ্ট অনেক মানুষই ধরা পড়েছেন এবং তার মধ্যে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির লোক অনেক বেশি গ্রেপ্তার হয়েছে। তাহলে কি করে প্রমাণ হয় যে, পুলিশ সম্পর্কে আগে যা বলা হত এখনও সেই জিনিস চলছে? তবুও এখনও বলছি, আর একবার বলছি যে, আমরা সব কিছু বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গি নিয়ে বিচার করি। মন্ত্রী বদলালেই সব কিছু বদলে যাবে, প্রশাসন বদলে যাবে, পুলিশ বদলে যাবে, রাতারাতি সমস্ত কিছুর পরিবর্তন হয়ে যাবে এবং তারা সব সৎ হয়ে যাবে, আমাদের সরকারের যে কার্যসূচি আছে সেই কার্যসূচিকে রূপায়িত করবে, যাঁর কোনও বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গি আছে সে একথা বলতে পারব না। এটা অসম্ভব ব্যাপার। সুতরাং অনেক খড়-কুটো পোড়াতে হবে, অনেক কিছু করতে হবে খানিকটা পরিবর্তন করবার জন্য।

[2-50—3-00 P.M.]

কারণ এটা সহজ কথা, পুলিশকে দিয়ে এমন সব কাজ করানো হয়েছে যেটা শর্মা সরকার কমিশনে কিছু কিছু বেরিয়েছে, শাহ কমিশনে কিছু কিছু বেরিয়েছে। পুলিশকে দিয়ে এমন সব কাজ করানো হয়েছে যে, পুলিশের পক্ষে হঠাৎ একটা বিরাটভাবে পরিবর্তন আসা সম্ভব নয়—সরকারে যেমনভাবে পরিবর্তন এসেছে সেইরকমভাবে আসা সম্ভব নয়—এটা সময় সাপেক্ষ। এটা ঠিক, পুলিশকে দিয়ে গণতন্ত্রকে হত্যা করার জন্য ব্যবহার করা হয়েছে, গণতন্ত্রকে রক্ষা করার জন্য কখনও ব্যবহার করা হয়নি। আর আজকে পুলিশের সম্বন্ধে বলা হচ্ছে অথচ পুলিশের সঙ্গে যাদের যোগাযোগ, যাদের সঙ্গে ব্যবস্থা এত বছর ধরে হয়েছে সেটা সবটাই লিঙ্কস—সেটা হঠাৎ দূর করা যায় না—এটা সম্ভব নয়, সময় লাগবে—এটা আমি বুঝতে পারছি। এখন বিনা বিচারে আটক করা যায় না। আগে বিনা বিচারে আটক করে যেমন ধরা হতো রাজনৈতিক দলের সমর্থকদের তেমনি সমাজ-বিরোধীদের। বিভিন্ন জেলে গ্রেপ্তার করে রাখা হয়েছে—হাজার হাজার লোককে রেখে দিয়েছিলেন। এখন আর একটি কথা উল্লেখ করছি এখন বেল পাওয়া সহজ হয়ে গেছে। ৭৭ দিন পরে বেল দিতে হবে যদি না তার বিরুদ্ধে কোনও রূপ প্রমাণ পাওয়া যায়। ঐ বিগত দিনের কংগ্রেসিরা এরা জেলের মধ্যে রেখে দিতেন, বেল দিতেন না—বিভিন্ন ধারায় তাদেরকে জড়িয়ে দিতেন—১৪টি ১৫টি ধারা লাগিয়ে দিতেন—একটিতে খালাস পেলে আর একটিতে লাগিয়ে দিতেন—আমরা এর বিরুদ্ধে লড়াই করেছিলাম—পশ্চিমবাংলার সমস্ত জায়গায় লড়াই করেছিলাম যে, বেল পাওয়ার যে অধিকার এটা মেনে নিতে হবে এবং সেই অধিকারটাকে মেনে নেওয়া হয়েছে সেইজন্য ওনারা অখুশি। সমাজবিরোধী সম্বন্ধে ব্যবস্থা করার অসুবিধা হচ্ছে কিন্তু তবুও উপায় নেই—সেই অবস্থা কংগ্রেসিরা সৃষ্টি করেছিল। ইনভেস্টিগেশনের যে ব্যাপারটি আছে

সেই ইনভেস্টিগেশন কি করে করতে হবে সমাজ বিরোধীদের উপর সেটার ব্যাপারে নজর রাখতে হবে—নতুন ব্যবস্থা করা উচিৎ। কিছু কিছু ইনভেস্টিগেশন হচ্ছে—সব হয়তো রদ করা যাচ্ছে না কিন্তু ইনভেস্টিগেশন করে পরবর্তীকালে ধরা পড়ছে—যদিও আমি সন্তুষ্ট হতে পারছি না কিন্তু কিছু উন্নতি হয়েছে। আমি দেখেছি এইসব গোলমাল সৃষ্টি হয়েছে জমি সংক্রান্ত ব্যাপারে—এটা বোধ হয় কিছু হবে—কারণ আমরা যারা নিচের তলার মানুষ গরিব চাষী, ক্ষেত-মজুর এদের দাবি-দাওয়া যদি মেনে নিই, এদেব যে অধিকার সেই অধিকার যদি রক্ষা করতে চাই তাহলে যারা কংগ্রেসে আছে, যারা জনতা পার্টিতে আছে—যারা মোটামুটিভাবে জোতদারদের দিকে, কায়েমী স্বার্থের দিকে তারা গোলমাল সৃষ্টি করবার ব্যবস্থা কববেন। তবে আমি বলি যে, শান্তিপূর্ণভাবে সমাধান করার ব্যবস্থা করা উচিৎ আমাদের। কারণ ঐ রকম পরিবর্তন আমরা যেটা গ্রামে করতে চাচ্ছি সেই বড় রকমের পরিবর্তন কখনই হতে পারবে না যদি এইভাবে দেখি ২/৪টি রাজনৈতিক দল বা রাজনৈতিক দলের কিছু অংশ যারা কায়েমী লোক তারা এইভাবে সমর্থন করে চলেছে আমাদের সঙ্গে হাতে হাত না মিলিয়ে অন্য চেষ্টা করছে। তবে আমি বলব যে আইন-শৃঙ্খলা এখন অনেক ভাল কেন না কত অসংখ্য আন্দোলন হচ্ছে—শ্রমিক আন্দোলন ছাত্র-যুব আন্দোলন প্রভৃতি কত আন্দোলন হচ্ছে কিন্তু সেই আন্দোলনগুলি মোটামুটি শান্তিপূর্ণভাবে হচ্ছে এবং হয়েছে। হাজার হাজার লক্ষ লক্ষ পরিবাব আমাদের এই ১৮ মাসের মধ্যে তাদের দাবি--দাওয়া আদায় করে নিয়েছে। স্ট্রাইক হয়েছে, জেনারেল স্ট্রাইক হয়েছে— চটকলেব শ্রমিকেরা প্রায় ৪৯ দিন স্ট্রাইক করেছিল শান্তিপূর্ণভাবে এবং তাদের. দাবি দাওয়া আদায় হয়েছে। ইঞ্জিনিয়ারিং শিল্পে প্রায় ৪ লক্ষ শ্রমিক তাদের দাবি-দাওয়া আদায় করে নিয়েছেন-- সেখানে কোনও গণ্ডগোল হয়নি আইন-শৃঙ্খলার অবনতির কথা আমরা শুনিনি।

সেইভাবে সুতোকল নিয়ে বিনা হরতালে সেখানে মিটমাট হয়ে গেছে, চা-বাগানে গত বছরেই মিটমাট আমরা করে এসেছি, মানুষ নিশ্চয় আন্দোলন করবে, গণতান্ত্রিক অধিকার যেটা আমরা চেয়েছিলাম সেই অধিকারএবং আন্দোলনে আমাদের সরকার সমর্থন করবে। এখানে হরিজন নিয়ে কোনও গোলমাল হয়নি। সাম্প্রদায়িক প্রীতি এখানে আছে, কিছু লোক উস্কানি দেবার চেষ্টা কবছে, কিন্তু সেরকম কোনও দুর্ঘটনা এখানে ঘটেনি, মহিলারা এখানে সন্ধ্যাবেলা দলে দলে বেরোতে পারেন যেটা তাঁরা দিল্লিতে পারেন না। দিল্লির পুলিশ আমাকে বলেছেন সেখানে এটা অসম্ভব ব্যাপার, কয়েকদিন আগে দিল্লিতে দেখলাম সেখানকার কলেজের মেয়েরা একটা মিছিল করে যাচ্ছে এই কারণে যে তাঁরা বাসে বা অন্যকোনও যানবাহনে চড়তে পারেন না কারণ সমাজ বিরোধীরা তাঁদের অপমান করে। সেখানে এইসব বন্ধ করার চেষ্টা করা হচ্ছে। দিল্লির উপর এ নিয়ে আমি দোষারোপ করছি না, যাইহোক আমাদের আত্মসন্তুষ্টির কিছু নেই, কারণ যে সামাজিক অর্থনৈতিক অবস্থার মধ্যে আমরা কাজ করছি এবং কংগ্রেসিরা ৩০ বছর ধরে যে ধরনের সমাজবিরোধী তৈরি করে গেছেন তাতে আমরা জানি এ কাজ সহজ নয়। এই কাজে জনসাধারণের সহযোগিতা দরকার, সাধারণ মানুষের কাছে আমাদের যাওয়া দরকার। পুলিশ বলছে অন্যায় কাজগুলো আমাদের দিয়ে করানো হয়েছে, আমরা বলছি সাধারণ মানুষের সঙ্গে আপনারা যোগাযোগ করুন তাহলেই আপনারা কাজের সমর্থন পাবেন এবং সাধারণ মানুষের সঙ্গে এই যে বিচ্ছিন্নতা সেটা দূর হবে।

আমরা সমস্ত পুলিশবাহিনীর উপর দোষারোপ করছি না, সমস্ত পুলিশবাহিনীর বিরুদ্ধে আমরা নই, কিন্তু যা আছে তা থেকে তাড়াতাড়ি আমরা যাতে উদ্ধার পেতে পারি সেই ব্যবস্থা করতে হবে। আমাদের সরকার মনে করেন কিছু কিছু জায়গা আছে যেখানে ওয়াগন ভাঙা হয় সেটা নিয়ে আমরা আলাদাভাবে কিছু করবার চেষ্টা করছি। সাধারণভাবে এটা করা যায় না কারণ এটা ডাকাতির ব্যাপার নয়, যে গ্রামে করে আরেক গ্রামে চলে গেল। কতকগুলি নির্দিষ্ট জায়গা আছে যেখানে দিনের বেলায় ওয়াগন ভাঙা হয়। এসব বন্ধ করার জন্য একটা অর্গানাইজেশন সেটআপ করতে হবে, এ নিয়ে আমরা আলোচনা করছি যাতে এটা বন্ধ করা যায়, শুধু ওয়াগন ভাঙাই নয়, এদের একটা গ্যাং আছে যারা মানুষের উপর অত্যাচার করে, জোর জুলুম করে, আমরা সমস্ত তালিকা পেয়েছি এবং রেলওয়ে মিনিস্ট্রির সঙ্গে যোগাযোগ করে এর একটা ব্যবস্থা করছি। তারপর দুর্নীতির ব্যাপারে আমি কি বলতে পারি যে সমস্ত দুর্নীতি দূর হয়ে গেছে? সমাজের ওপরতলা থেকে নিচু পর্যন্ত দুর্নীতি ভর্তি যেটা কংগ্রেসিরা ৩০ বছর ধরে করে গেছেন সেটা এই অল্প সময়ের মধ্যে দূর করা সম্ভব নয়। দুর্নীতি এখন আছে তবে ঘুস নিতে তারা এখন একটু ভয় পান, জনসাধারণের সজাগ দৃষ্টি এদিকে রাখতে হবে এবং তাহলেই এই জিনিস কম হবে।

শেষকালে আমি একটা কথা বলতে চাই, দুই কংগ্রেস এবং জনতা দলের কি অধিকার আছে আইন-শৃঙ্খলা সম্বন্ধে কথা বলার? সেদিন অ্যাসেম্বলীর মধ্যে আপনার অনুমতি না নিয়েই একটা জিনিস তাঁরা করলেন, আমি নিজে ৭ দিন এখানে আশ্রয় নিয়েছিলাম, কারণ আমার বাড়িতে আমাকে গ্রেপ্তার করতে গেলে এখানে পালিয়ে এসে আমি আশ্রয় নিই, আমি স্পিকারকে তখন বলেছিলাম, ডাঃ রায় আমাকে গ্রেপ্তার করতে যাচ্ছেন সুতরাং আপনি আমাকে এখানে থাকতে দিন। অনুমতি নিয়ে আমি এখানে ছিলাম কিন্তু ওঁরা এখানে চ্যালেঞ্জ করে চলে গেলেন, স্পিকারকে জিজ্ঞাসা করেছিলাম কিনা জানি না, কিন্তু আপনাকে জিজ্ঞাসা করায় আপনি বলেছিলেন যে আমার অনুমতি কেউ চায়নি। পরবর্তীকালে গেটে দারোয়ান ইত্যাদি যারা থাকে তাদের ঠেলে ফেলে দিয়ে তাঁরা ফলের রস নিয়ে এসেছেন অথচ ওঁরাই আজকে আইন-শৃঙ্খলার কথা শেখাতে এসেছেন। আর একটি কথা বলতে চাই, সম্প্রতিকালের একটি ঘটনা নিয়ে আমি গতকাল একটা বিবৃতি দিয়েছি সাত্তার সাহেব একজন নেতা—তিনি বহুদিন এখানে আছেন, মানুষ তাঁকে শ্রদ্ধা করে, এখন কি করে জানি না। কিন্তু গতকাল তিনি এখানে বললেন ইন্দিরা গান্ধীর সামনে প্রয়োজন হয় আপনি আমার সঙ্গে চলুন এবং তিনি বললেন আমার বিবৃতি ভুল। আমি সাড়ে সাতটার সময় শিয়ালদহ স্টেশনে ছিলাম (গোলমাল) আমি এয়ারপোর্টে ছিলাম না, এটা যদি ঠিক না হয় সাড়ে সাতটার জায়গায় সাড়ে দশটা লিখে দিলাম (গোলমাল) কিন্তু কথা হচ্ছে মারপিট হয়ে গেল দুটো কংগ্রেসের মধ্যে, কিন্তু তিনি বললেন যে সি. পি. এম. মারপিট করল, এইরকম দায়িত্বজ্ঞানহীন উক্তি যিনি করেন, তাঁর কথার কোনও মূল্য নেই। ওঁরা এখানে একরকম ব্যবহার করেন আর মানুষকে উপদেশ দেন অন্যরকম, সেই মানুষই তাঁদের ঘৃণাভরে প্রত্যাখ্যান করেছে। আমরা গণতন্ত্র রক্ষা করব রক্ষা করে চলেছি রাইটার্স বিল্ডিংয়ে কংগ্রেসিরা যদি ইটপাটকেল মারে, সোডা ওয়াটারের বোতল ছোঁড়ে তবে তাদেরই কিভাবে শায়েস্তা করতে হয় সেটা আমরা জানি। শেষে আমি এই কথা বলছি যে ব্যয় বরাদ্দ অনুমোদনের জন্য আমার প্রস্তাব মাননীয় সদস্যদের সামনে আমি রাখছি।

(Printed Speech of Shri Jyoti Basu is taken as read)

পুলিশ বাজেটে সাধারণভাবে প্রয়োজন আইন-শৃঙ্খলা পরিস্থিতি সম্পর্কে আলোচনা করা এবং পুলিশের কার্যকলাপ ও ভূমিকা বিবরণ উপস্থিত করা। তা করার আগে সংক্ষিপ্তভাবে আমি গত ৬ বছরের (১৯৭১-৭৭) পরিস্থিতির একটি বিশেষ দিক সম্পর্কে কিছু বলতে চাই। এই সময় গণতন্ত্রকে ধ্বংস করার জন্য প্রশাসন ও পুলিশবাহিনীকে যথেচ্ছভাবে ব্যবহার করা হয়েছিল। বিরোধীদের দমিয়ে রাখা হয়েছিল। এগারো শতাধিক কর্মীদের হত্যা করা হয়েছিল। ২০ হাজার লোককে বাড়ি ছাড়া করা হয়েছিল। বিরোধীদের পার্টি এবং গণসংগঠনের অফিস দখল করা হয়েছিল। বহু সভা সমিতি ভেঙে দেওয়া হয়েছিল। ছাত্রদের ইউনিয়নে স্বাধীনভাবে নির্বাচন করার অধিকারও কেড়ে নেওয়া হয়েছিল। এই পরিস্থিতির পবিবর্তন আমরা করতে পেরেছি। প্রাক্তন শাসকদলের মন্ত্রী ও বিধানসভার সদস্যরা তাদের নিজেদের দলের লোকদের হাত থেকেও নিরাপত্তার জন্য পুলিশের সাহায্যেই ঘোরাফেরা করতেন। এই পরিস্থিতিও এখন নেই। সম্পূর্ণভাবে আইনের শাসনকে উপেক্ষা করে রাস্তায়, বাড়িতে, থানায়, লক-আপে, জেলখানায় সরকারের নির্দেশে পুলিশ যে অমানবিক অত্যাচারের নজির সৃষ্টি করেছিল তারও পরিবর্তন করেছি।

বর্তমানে বিরোধীরা কেউ কেউ বলছেন এখনও নাকি পুলিশ পক্ষপাতিত্ব করছে। আমি সুস্পষ্টভাবে বলতে পারি বিগত শাসকদল যে নীতি নিয়ে চলেছিলেন আমরা কিছুতেই তার পুনরাবৃত্তি করব না। আমাদের লক্ষ্য হবে আইনের শাসনকে ফিরিয়ে আনা, গণতন্ত্রকে পুনঃপ্রতিষ্ঠা করা। অপরাধ প্রমাণিত হলে তিনি যে পক্ষেরই হোন পুলিশ তার উপযুক্ত দায়িত্ব পালন করবে। ইতিমধ্যেই অনেকগুলি ঘটনায় যেমন বিরোধীপক্ষরাও গ্রেপ্তার হয়েছেন সরকারের সমর্থকদেরও গ্রেপ্তার করতে আমরা দ্বিধা করিনি।

কিছু কিছু ক্ষেত্রে পুলিশের নিষ্ক্রিয়তা সম্পর্কেও অভিযোগ আসছে। এই অভিযোগ আসছে সরকার এবং বিরোধীদের দু'পক্ষ থেকেই। এর জন্য মূলতঃ দায়ী পুলিশবাহিনীর কর্মতৎপরতার অভাব। তারা অনেক ক্ষেত্রে হয়তো প্রয়োজনীয় দায়িত্ব পালন করতে দেরি করছেন বা পারছেন না কিন্তু সরকারি নীতি খুব সুস্পষ্ট। আইনের শাসনকে দৃঢ়ভাবে প্রতিষ্ঠা করা।

কিন্তু এই কাজ খুব সহজ কাজ নয় এবং এই সম্পর্কে আমরা আত্মসন্তুষ্ট হয়েও বসে থাকতে পারি না। শ্রেণী-বিভক্ত সমাজ-ব্যবস্থায়, সঙ্কটাপন্ন অর্থনৈতিক সামাজিক পরিবেশের মধ্যে আমরা কাজ করছি। এই পরিবেশই জন্ম দিয়েছে সমাজবিরোধীদের এবং অজস্র অপরাধের। তাই অপরাধ এবং সমাজবিরোধীদের কার্যকলাপকে সচেতনভাবে সমাধান করতে হলে চাই সর্বস্তরের উদ্যোগ। গ্রামাঞ্চলে আইন-শৃঙ্খলা বজায় রাখার জন্য গ্রামের পঞ্চায়েত এবং সাধারণ মানুষকে এগিয়ে আসার জন্য আমি আবেদন করব পুলিশবাহিনীকে সাহায্য করতে। শহরাঞ্চলেও বিভিন্নভাবে সমাজবিরোধীরা যে দৌরাত্ম্য করছে তার প্রতিকারের জন্য আমরা চাই গণতন্ত্রপ্রিয় সাধারণ মানুষের সহযোগিতা। আমরা মনে করি এই সমাজকাঠামোর মধ্যেই সমস্ত সামাজিক অপরাধের অবসান হওয়া সম্ভব নয় কিন্তু পুলিশ প্রশাসনের সঙ্গে জনসাধারণের সহযোগিতা পেলে আমরা এই সমাজবিরোধী কার্যকলাপের বিরুদ্ধে সুস্থ স্বাভাবিক

পরিবেশকে বজায় রাখতে নিশ্চয়ই খানিকটা সাফল্যলাভ করব।

আমি পুলিশবাহিনীর কাছেও আবেদন করব দীর্ঘদিন ধরে বিগত শাসকদল তাদের যেভাবে ব্যবহার করতে চেয়েছিল তার ফলে জনসাধারণের সঙ্গে তাদের সম্পর্কের এক বিরাট ব্যবধান সৃষ্টি হয়েছে। সাধারণ মানুষ অনেক দুর্ভোগ লাঞ্ছনা অত্যাচার সহ্য করেছেন। এর জন্য দায়ী আমাদের পূর্ববর্তী শাসকদলের নীতি। আমরা আন্তরিকভাবে চাই এই পরিস্থিতির পরিবর্তন হোক। সারাদেশে যে পরিবর্তন হয়েছে মানুষের চেতনারও যে পরিবর্তন হয়েছে তার পরিপূর্ণ তাৎপর্য উপলব্ধি পুলিশবাহিনীকেও করতে হবে। জনসাধারণের সঙ্গে তাদের এই ব্যবধান ঘুচিয়ে ফেলতে হবে। এই ব্যাপারে সরকার আন্তরিকভাবে উদ্যোগ নেবেন যাতে সত্যিই পুলিশবাহিনী জনসাধারণের সেবার কাজে তাদের যথোপযুক্ত ভূমিকায় পুনঃপ্রতিষ্ঠিত হতে পারে।

প্রস্তাবিত ব্যয়বরাদ্দ মঞ্জুরি প্রসঙ্গে আমাদের পুলিশবাহিনীর গত বৎসরের কাজকর্মের কিছু বিবরণ উল্লেখ করছি।

মজুতদার ও চোরাচালানকারিদের বিরুদ্ধে পুলিশের এনফোর্সমেন্ট শাখা গত বৎসর ১০,২৬১টি মামলা রুজু করে এবং ১১,৬৬৮ জনকে গ্রেপ্তার করে। প্রচুর পরিমাণ খাদ্যশস্য, তৈল ও তৈলজাত দ্রব্য, চিনি, সার, বেবীফুড ইত্যাদি আটক করে যার আনুমানিক মূল্য তিন কোটি চৌষট্টি লক্ষ টাকা। গত বৎসর পুলিশ ৬০০টি আগ্নেয়াস্ত্র, ৩,৬৩৭টি কার্তুজ, ১,৫৪৫টি বোমা ও পটকা এবং প্রায় নয় কেজি বোমা তৈরির মশলা উদ্ধার করে।

আপনারা অবগত আছেন যে, গত বৎসর অভূতপূর্ব বন্যায় এবং প্রাকৃতিক দুর্যোগে পশ্চিমবাংলার জনজীবন এবং অর্থনীতি বিপর্যস্ত হয়ে পড়ে। এই বিপর্যয়ের মোকাবিলা করতে আমাদের পুলিশবাহিনীর কর্মীরা সাহস ও দৃঢ়তার সঙ্গে এগিয়ে এসেছে এবং তাদের অক্লান্ত পরিশ্রম ও কর্তব্যনিষ্ঠার ফলে বহু বিপন্ন নরনারীর প্রাণ রক্ষা পেয়েছে। ত্রাণ সামগ্রীর সুষম বন্টনের ক্ষেত্রে ও নিত্যপ্রয়োজনীয় জিনিসের মূল্যমান স্থিতিশীল রাখতে পুলিশবাহিনীর ভূমিকা প্রশংসার দাবি রাখে। পুলিশবাহিনীর সাধারণ কর্মীরা দারুণ প্রাকৃতিক বিপর্যয়ের দিনে জনসাধারণের পাশে এসে দাঁড়িয়ে বন্ধুরূপে দেখা দিয়েছেন। পুলিশি শাসনের পক্ষে এ এক শুভ সূচনা। আমাদের সরকারের লক্ষ্য হল এই মৈত্রী ও জনসংযোগ সুদৃঢ় করে তোলা।

পশ্চিমবাংলার জনজীবনে গত বৎসরের আর একটা উল্লেখযোগ্য ঘটনা হল পঞ্চায়েত নির্বাচন। এইরূপ নির্বাচন পশ্চিমবাংলায় ইতিপূর্বে অনুষ্ঠিত হয়নি; আর এই নির্বাচনকে কেন্দ্র করে জনসাধারণের মধ্যে প্রচুর উৎসাহ ও উদ্দীপনা দেখা দেয়। আমাদের পুলিশবাহিনীর সফল ও নিরপেক্ষ ভূমিকার জন্য এই নির্বাচন শান্তিপূর্ণভাবে সম্পন্ন হয়।

সদ্যসমাপ্ত ফসল কাটার মরশুমেও আমাদের পুলিশবাহিনীর ভূমিকা উল্লেখযোগ্য। সাধারণ মানুষের ন্যায্য অধিকার যাতে ক্ষুণ্ণ না হয় তারই দিকে পুলিশ বিশেষ দৃষ্টি রাখে। ফসলকাটাকে কেন্দ্র করে জোতদার ও ভাগচাষীর মধ্যে বিবাদ নিরসনের জন্য পুলিশকে বিশেষ নির্দেশ দেওয়া হয় যাতে সমাজের দুর্বল শ্রেণী তাদের ন্যায্য পাওনা থেকে বঞ্চিত না হয়। এর ফলে

ধানকাটার মরশুমে কোনও বড় ধরনের আইন-শৃঙ্খলার সমস্যা দেখা দেয়নি। প্রসঙ্গত বলা যেতে পারে যে, ১৯৭৭-৭৮ সালের ফসলকাটার মরশুমে শৃঙ্খলাভঙ্গের ঘটনার সংখ্যা ছিল ১৫০টি আর ১৯৭৮-৭৯তে ঐ সংখ্যা দাঁড়ায় ১২৬-এ। জমির মালিক ও উৎখাত বর্গাদারের বিরোধকে কেন্দ্র করে বিভিন্ন রাজনৈতিক দলের কর্মীদের মধ্যে কিছু কিছু সংঘর্ষ হয়। এইসব ক্ষেত্রেও পুলিশ সম্পূর্ণ নিরপেক্ষভাবে আইনানুগ ব্যবস্থা গ্রহণ করে।

মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, জরুরি অবস্থার সুযোগ নিয়ে মালিকপক্ষ সাধারণ শ্রমিক কর্মচারীর অর্জিত অধিকার অনেক ক্ষেত্রে খর্ব করে। আর তাই বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার সাথে সাথেই সাধারণ শ্রমিক কর্মচারী তার হারানো অধিকার পুনরুদ্ধারে সক্রিয় এবং সচেষ্ট হয়। এর ফলে স্বাভাবিকভাবেই বহু ক্ষেত্রে মালিক এবং শ্রমিক কর্মচারির মধ্যে বিরোধ দেখা দেয়। শ্রমিক মালিক বিরোধের ফলে চটকল, ছাপাখানা, জয় ইঞ্জিনিয়ারিং ওয়ার্কস, বাটা সু কোম্পানির মতো বড় বড় সংস্থাতেও ধর্মঘট হয়। এই সকল সমস্যার ক্ষেত্রে আমাদের পুলিশবাহিনীর ভূমিকা বিশেষ গুরুত্বপূর্ণ ছিল। সরকার এবং পুলিশের সঠিক ভূমিকার ফলে এইসব বিরোধ কোনও বড় ধরনের আইন-শৃঙ্খলা সমস্যায় পরিণত হতে পারেনি।

কিছু কিছু বিরোধকে কেন্দ্র করে বিভিন্ন রাজনৈতিক দলের মধ্যে সংঘর্ষ হয়েছে অথবা কোনও রাজনৈতিক দলের কর্মী আইনভঙ্গ করেছেন। এইসব ক্ষেত্রেও পুলিশ আইন অনুযায়ী ব্যবস্থা গ্রহণ করেছে এবং প্রয়োজনে তাদের গ্রেপ্তার করেছে। এ ব্যাপারে পুলিশের ভূমিকা ছিল নিরপেক্ষ এবং পুলিশ যাদের গ্রেপ্তার করেছে, তাদের মধ্যে প্রায় সকল রাজনৈতিক দলেরই কর্মী আছেন।

অপরাধের পরিসংখ্যান থেকে দেখা যায় যে, কোনও কোনও ক্ষেত্রে অপরাধের সংখ্যা অল্প হারে বৃদ্ধি পেয়েছে। এই প্রসঙ্গে আমি বলতে পারি যে, বর্তমান সরকার যে কোনও লোকের—তা সে যত বড় অপরাধী হোক না কেন—বিনা বিচারে আটকের বিরোধী। আর তাই মিসায় আটক সকলকেই মুক্তি দেওয়া হয়েছে। ছাড়া পাওয়া কিছু সমাজবিরোধী অপরাধে লিপ্ত হয়েছেন। রাজনৈতিক উদ্দেশ্যেও তাদের দিয়ে অপরাধ করানো হয়েছে। এর ফলে কোনও কোনও ক্ষেত্রে অপরাধের পরিসংখ্যান বৃদ্ধি পেয়েছে। কিন্তু এগুলি বিক্ষিপ্ত ঘটনা ছাড়া আর কিছু নয়। সাধারণ মানুষের মনে যে নিরাপত্তাবোধের কোনও অভাব নেই, তার প্রমাণ সারা পশ্চিমবঙ্গে খেলার মাঠে, যাত্রা, থিয়েটার, প্রদর্শনীর আসরে, পূজা-পার্বণে বিপুলসংখ্যক জনসাধারণের স্বতঃস্ফূর্ত অংশগ্রহণ। আজ বর্তমান সরকারের প্রতি জনসাধারণের সম্পূর্ণ আস্থা আছে এবং বিভিন্ন সম্প্রদায়ের মানুষের মধ্যে সম্প্রীতি পূর্ণ মাত্রায় বজায় রয়েছে। কোনও ক্ষেত্রেই সাম্প্রদায়িক সম্প্রীতি ক্ষুণ্ণ হয়নি। কোনও কোনও ক্ষেত্রে অপরাধের পরিসংখ্যান বৃদ্ধির আর এক কারণ বিগত সরকারের আমলে জনসাধারণ পুলিশের ওপর আস্থা হারিয়ে ফেলেছেন, এবং পুলিশ তাদের কাছে এক ভীতির বস্তু ছিল। এর ফলে অনেক ক্ষেত্রেই জনসাধারণ অপরাধের ঘটনা কর্তৃপক্ষের নজরে আনত না। কিন্তু বর্তমান সরকার ক্ষমতায় আসার পর পুলিশ ও জনসাধারণের মধ্যে সহযোগিতার মনোভাব বৃদ্ধি পেয়েছে এবং আজ পুলিশের প্রতি জনসাধারণ আস্থাশীল। আর তাই জনসাধারণও অপরাধের যে

কোনও ঘটনা পরিসংখ্যানভুক্ত করায় আগ্রহী। পুলিশও অপরাধ নিবারণে তৎপর রয়েছেন।

রেলপথে অপরাধ নিবারণের উদ্দেশ্যে ইতিমধ্যেই কয়েকটি বিশেষ ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। যেমন দূরপাল্লার গাড়িতে সশস্ত্র পুলিশ প্রহরার ব্যবস্থা, বিশেষ বিশেষ স্টেশনে সাদা পোশাকের পুলিশ মোতায়েন করা ইত্যাদি। রেলপথের অপরাধীদের বিরুদ্ধে পুলিশি অভিযান ব্যাপক করা হয়েছে। এইসব ব্যবস্থার ফলে গত বৎসর ৫,৩৮০ জন অপরাধী ধরা পড়ে এবং প্রায় দু'লক্ষ আঠাশ হাজার টাকা মূল্যের রেলসম্পত্তি উদ্ধার করা হয়।

বিদ্যুৎ সরবরাহের তামার তার চুরি নিরোধের উদ্দেশ্যেও ব্যাপক পুলিশ প্রহরা ও তল্লাশির ব্যবস্থা করা হয়েছে। এইসব ব্যবস্থার ফলে প্রায় এক কোটি আঠারো লক্ষ আটান্ন হাজার টাকা মূল্যের চোরাই তামার তার উদ্ধার করা হয়েছে।

গ্রামরক্ষীবাহিনীগুলিকে পুনর্বিন্যাস করার প্রয়োজনীয়তা সরকার অনুভব করেছেন। নতুন করে এই বাহিনীকে পুনরুজ্জীবিত করার প্রচেষ্টায় স্বভাবতই আমরা গ্রাম পঞ্চায়েতসমূহের সাথে আলোচনায় প্রবৃত্ত হব। সর্বনিম্নস্তরেও এইভাবে রক্ষীবাহিনীর সাথে জনগণের প্রতিনিধিদের সংযোগ স্থাপন আমাদের লক্ষ্য হবে।

সরকার শাসনব্যবস্থাকে দুর্নীতিমুক্ত করার ওপর বিশেষ গুরুত্ব আরোপ করেন। এ ব্যাপারে সর্বস্তরের পুলিশ কর্মচারিদের মধ্যে দুর্নীতি দূর করার জন্য সরকার সজাগ আছেন। প্রসঙ্গত উল্লেখ করতে পারি যে, দুর্নীতি, কর্তব্যে গাফিলতি ইত্যাদি অপরাধের জন্য ১৯৭৮ সালে মোট ৮০৬ জন পুলিশ কর্মচারির বিরুদ্ধে তদন্ত শুরু হয়। এর মধ্যে ৩০ জনকে বরখাস্ত করা হয়, ১২ জনের পদাবনতি বা বেতন হ্রাস ঘটে এবং ১৭০ জন অন্যান্য শাস্তি পায়। ৫২৯টি ক্ষেত্রে এখনও তদন্ত চলছে।

সততা ও দক্ষতার সঙ্গে যেসমস্ত পুলিশ কর্মচারী তাঁদের কর্তব্য পালন করেন, তাঁরা যথাযথ পুরস্কৃত হন। গত বৎসর রাষ্ট্রপতি পুলিশ পদক পেয়েছেন ১ জন, বিশেষ সাহসিকতার জন্য পুলিশ পদক পেয়েছেন ৩ জন এবং কৃতিত্বপূর্ণ কাজের জন্য পুলিশ পদক পেয়েছেন ৮ জন।

পুলিশ কর্মচারিদের কল্যাণ সাধনের প্রতি সরকার সজাগ আছেন। এদের সমস্যা বহুবিধ, তার মধ্যে বাসস্থানের সমস্যা অন্যতম। এই সমস্যা সমাধানের উদ্দেশ্যে সরকার তার সীমিত ক্ষমতার মধ্যে যথাযথ ব্যবস্থা করেছেন। এই প্রসঙ্গে উল্লেখ করা যেতে পারে যে, এ বছরেও ১৯৭৯-৮০ সালে) পুলিশের নতুন গৃহ নির্মাণের জন্য পূর্ত বিভাগের বাজেটে আনুমানিক ৮ লক্ষ টাকা ধরা হয়েছে। পুলিশ কর্মচারিদের উপযুক্ত চিকিৎসার ব্যাপারে হাসপাতালের সংস্কার এবং চিকিৎসার সুযোগসুবিধার উন্নতির ব্যাপারেও সরকার সজাগ আছেন।

সাধারণ পুলিশ কর্মচারিদের অনেক অভাব অভিযোগের কাহিনী আমাদের দৃষ্টিতে আনা হয়েছে। নিচুতলার এই অসংখ্য কর্মীদের বিভিন্ন দাবিদাওয়া সম্পর্কে আগে দৃষ্টিপাত করা হয়নি। পুঞ্জীভূত এই অভাব অভিযোগ স্বভাবতই হতাশার সৃষ্টি করেছে, সুষ্ঠুভাবে কর্তব্য পালনে যা অনেকটা অন্তরায় হয়ে দাঁড়িয়েছে। আমরা চিন্তা করছি কিভাবে এই অভাব

অভিযোগসমূহ দূর করে সুস্থ পরিবেশ সৃষ্টি করা যায়। এই পরিপ্রেক্ষিতে পি আর বি এবং পি আর সি-এর সংশোধনও অনেক ক্ষেত্রে প্রয়োজনীয় হয়ে পড়েছে। পি আর বি পি আর সি-এর সংশোধন এবং পরিবর্তনের জন্য আমরা একটি কমিটি নিযুক্ত করব।

অপরাধ নিবারণের ক্ষেত্রে পুলিশবাহিনী যাতে আরও যোগ্যতার সঙ্গে কাজ করতে পারে তার জন্য পুলিশবাহিনীকে উপযুক্ত পরিমাণ গাড়ি ও সাজসরঞ্জাম সরবরাহের ব্যবস্থা করা হয়েছে। প্রয়োজন অনুযায়ী নতুন থানা, ফাঁড়ি বা পুলিশ ক্যাম্প বসানোর প্রস্তাবও সরকার বিবেচনা করেন।

মাননীয় সদস্যরা অবগত আছেন যে, জুয়া ও ফাটকা নিবারণের জন্য আমাদের সরকার সংশ্লিষ্ট আইনটির সংশোধন করে শাস্তিদানের ধারাগুলিকে আরও কঠোর করেছে। ১৯৭৮ সালে ১৩,১১০ জনকে সাট্টা প্রভৃতি জুয়াখেলায় লিপ্ত থাকার দরুন কলকাতায় গ্রেপ্তার করা হয়। এই সময়ে চোলাই মদের ব্যবসায়ে জড়িত থাকার কারণে কলকাতায় ৪,৯২০ জনকে গ্রেপ্তার করা হয়। আইন বহির্ভূতভাবে আগ্নেয়াস্ত্র এবং বোমা প্রভৃতি বিস্ফোরক দ্রব্যাদি যাদের কাছে পাওয়া গেছে তাদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা নেওয়া হয়েছে।

আমি আশা করব যে, পুলিশবাহিনী ও জনসাধারণের মধ্যে সহযোগিতার ক্ষেত্রে উত্তরোত্তর বিস্তৃত হবে এবং পরিবর্তিত সামাজিক পরিস্থিতিতে পুলিশবাহিনীর কর্মীরা তাদের ভূমিকার গুরুত্ব উপলব্ধি করবেন এবং সাধারণ মানুষের—বিশেষ করে দুর্বলতর শ্রেণীর মানুষের ন্যায়সঙ্গত অধিকার এবং স্বার্থরক্ষার কাজে নিজেদের নিয়োগ করবেন।

একথা স্মরণ রাখা প্রয়োজন যে, পারিপার্শ্বিকতা থেকে বিচ্ছিন্ন করে আইন-শৃঙ্খলা সমস্যা বিশ্লেষণ করা অনুচিত। অর্থনৈতিক অনগ্রসরতা, মূল্যমানের ক্রমাগত ঊর্ধ্বমুখী গতি, বেকার সমস্যা, অবহেলিত জনসাধারণের আত্ম অধিকার প্রতিষ্ঠার দাবি প্রভৃতি সামাজিক এবং অর্থনৈতিক কারণসমূহ অশান্তির সৃষ্টি করে। আর অনেক সময়েই সামান্য কারণেই এইসব অশান্তি আইন-শৃঙ্খলা সমস্যায় রূপান্তরিত হয়। আমি আশা করব যে, পুলিশবাহিনীর কর্মীরা সংযম এবং সহানুভূতির সঙ্গে পারিপার্শ্বিকতা বিচার করে এইসব সমস্যার প্রতি নজর দেবেন আর তার ফলে এইসব সমস্যার সুষ্ঠু সমাধান সম্ভব হবে।

মাননীয় সদস্যদের আমি অনুরোধ করব যে পুলিশবাহিনীর উন্নতিবিধান কল্পে তাঁরা তাঁদের সুচিন্তিত গঠনমূলক প্রস্তাব এই সভায় রাখবেন।

এই কথা বলে আমি আমার দপ্তরের ব্যয়বরাদ্দ অনুমোদনের জন্য আমার প্রস্তাব মাননীয় সদস্যদের সামনে রাখছি।

**মিঃ স্পিকার ঃ** এখন শ্রীরাম চ্যাটার্জি মহাশয় তাঁর ২৭ নং দাবি উত্থাপন করেছেন।

**Demand No. 27**

**Major Head** : 265-Other Administrative Services

[3-00—3-10 P.M.]

**শ্রী রাম চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের সুপারিশক্রমে আমি ২৭ নং অভিযাচন "২৬৫—অপর প্রশাসন কৃত্যক" মুখ্যখাতে ১৯৭৯-৮০ সালের ব্যয়বরাদ্দের জন্য মোট ১০,১২,৭৮,০০০ টাকার মঞ্জুরি প্রস্তাব উত্থাপনের অনুমতি প্রার্থনা করছি।

অসামরিক প্রতিরক্ষাখাতে বরাদ্দকৃত ৩,৩৪,৩০,০০০ এবং হোমগার্ড বাহিনী খাতে বরাদ্দকৃত ২,৮৮,৯১,০০০ টাকা উক্ত মোট ব্যযবরাদ্দের অন্তর্গত।

আজকে এই ব্যয়বরাদ্দের জন্য আমি হাউসের অনুমতি প্রার্থনা করছি। হোমগার্ড আর সিভিল ডিফেন্স যেটা ছিল এর আগে যদিও জিনিসপত্রের দাম আক্রা তবুও মাত্র তাদের ৫ টাকা দেওয়া হত। বামফ্রন্ট সরকার সর্বনিম্ন মজুরি ৮-১০ টাকা করাতে প্রথমে ক্ষেত মজুরদের সেটা দেওয়া হল। তারপর নানা জোতদার হাইকোর্টে অ্যাপিল করার পর ওটা কার্যকর হচ্ছে না। কিন্তু তার পরবর্তীকালে কিযাণদের বামফ্রন্ট সরকার ৮-১০ টাকা মজুরি দিচ্ছেন। অনেক আগেতে আমাদের পশ্চিমবঙ্গ এ ক্যাটিগোরিতে ছিল, কিন্তু তারপর একে বি ক্যাটিগোরি করে দেওয়া হল কংগ্রেসেব সময়ে। তার কারণ তাঁরা পশ্চিমবঙ্গকে ছোট করে দেখতে লাগলেন। তাই আমাদের পশ্চিমবঙ্গকে ছোট করে তাঁরা বোম্বেকে এ ক্যাটিগোরি করলেন। তারপর এখান থেকে আমরা গিয়েছিলাম দিল্লিতে, গিয়ে ওখানকার মন্ত্রীর সঙ্গে কথাবার্তা হল। এতদিন ধরে কংগ্রেস সরকার পশ্চিমবঙ্গের কলকাতা শহরকে বি ক্যাটিগোরি করে রেখেছিলেন, এখন এটাকে এ ক্যাটিগোরি করা হয়েছে, সেখানে পশ্চিমবঙ্গেব ৪/৫টি জেলা এ ক্যাটিগোরি হয়েছে। ছোট ছোট সিভিল ডিফেন্সের যে অফিস ছিল সেগুলির প্রত্যেকটা চালু হবে। কারণ, আমরা মনে করি এই স্পুটনিক এজে এক মিনিট সময় লাগে না একটা জায়গা থেকে আর একটা জায়গায় আসতে। সেজন্য এটাকে বি ক্যাটিগোরি করার কোনও যুক্তি নেই। সাথে সাথে আজকে ৩ ব্যাটেলিয়ান ফোর্স সেন্ট্রাল থেকে দিতে চেয়েছিলেন। কংগ্রেসের সিদ্ধার্থবাবু বলেছিলেন ব্যাটেলিয়ানের দরকার নেই, সেই ব্যাটেলিয়ান ফেরত গেল। আমরা সেখানে গিয়ে বললাম আমাদের সীমান্ত দীর্ঘ, সেই সীমান্তের জন্য ব্যাটেলিয়ানের প্রয়োজন আছে। কংগ্রেসিরা বলেছিলেন ৬ ফুট ৭ ইঞ্চি বাঙালি সাধারণত হয় না, অতএব বাংলাদেশের কোনও লোক ব্যাটেলিয়ানে যেতে পারবে না।

[3-10—3-50 P.M.]

(Including Adjournment)

কিন্তু আমরা বললাম মিলিটারিতে যদি ৫ ফুট সাড়ে ছয় ইঞ্চি অবাধে চলে তাহলে এখানে কেন হবে না? কেন্দ্রীয় সরকার একথা শুনে সেটা অ্যাকসেপ্ট করেছেন। আজকে প্রতিটি টাউনে হোমগার্ড বাহিনীর জন্য ১টি করে জিপ মেনে নিয়েছে এবং প্রতিটি সেন্টারে একটি করে মোটর সাইকেল মেনে নিয়েছে। হোমগার্ডের পার্মানেন্টের কথা বলা হয়েছে। এটা হচ্ছে স্বেচ্ছাসেবক বাহিনী, কাজেই এদের পার্মানেন্ট হবার কোনও স্কোপ নেই। ওঁরা এঁদের ঠ্যাঙ্গাড়ে বাহিনী করবার চেষ্টা করেছিল। ওঁদের আমলে ওঁরা আমাদের অনেক কর্মীকে খতম করেছিল এবং তাদের কম মাইনে দিয়ে কাজ করাতে চেয়েছিল। কিন্তু আমরা বলেছি বেশি

মাইনে নিয়ে মানুষের সেবা কর। আমরা তাদের বলেছি যে হাতে তোমরা মানুষ খুন করেছিলে সেই হাতে এখন মানুষের সেবা কর। সেইজন্য আমরা দেখছি আজকে হোমগার্ড বাহিনী, সিভিল ডিফেন্স বাহিনী আর্তের সেবা করছে। আমরা দেখেছি গত বন্যার সময় এই সিভিল ডিফেন্সের লোক কাজ করেছে, মানুষের সেবা করেছে এবং দেখেছি মানুষের কাঁধে কাঁধ মিলিয়ে কাজ করেছে। আমরা জানি সরকার এদের যেভাবে চালায় সেইভাবে এরা চলে। আগেকার সরকার এঁদের দিয়ে খুন করাতে শিখিয়েছিল, যা কিছু দুষ্কার্য সেটা করাতে শিখিয়েছিল। কিন্তু এই সরকার তাদের সেবা করতে শিখিয়েছে। আমরা দেখেছি সাধারণ মানুষকে ভালভাবে চালিত করলে তারা ভালভাবে চালিত হয়। আমি বিশ্বাস করি সাধারণ মানুষকে যদি আর্তের সেবায় হস্ত প্রসারিত করতে বলা হয় তাহলে তারা ভালভাবে কাজ করতে পারে। এই সরকার গরিবদের সঙ্গে অঙ্গাঙ্গীভাবে জড়িত এবং মানুষের যা কিছু তা ভাল সেটা করবার জন্য এই সরকার দৃঢ় প্রতিজ্ঞ। আজকে ছোট থেকে আরম্ভ করে বড় যারা রয়েছে তারা সকলেই আমাদের সঙ্গে হাত মিলিয়েছে। আপনারা তাদের পার্মানেন্ট করবার কথা যা বলেছেন তাতে বলছি, এদের পার্মানেন্ট করা যায় না কারণ এরা স্বেচ্ছাসেবক বাহিনী। এঁদের দিয়ে খুন করার, অকাজ-কুকাজ করাবার সেটা আমাদের ইচ্ছা নয়। এঁরা গরিব এবং মধ্যবিত্ত শ্রেণী থেকে এসেছে। তাদের প্রেসটিজ অনুসারে আমরা তাদের টাকা দিতে পারছি না। তবে ওঁরা গরিব মানুষের রুটি কেড়ে নিয়েছিল, আমরা সেটা ফিরিয়ে দিয়েছি। ওঁরা গরিব মানুষের বিপক্ষে কাজ করেছে, কিন্তু আমরা যা কিছু গরিব মানুষের পক্ষে তার সঙ্গে হাত মিলিয়েছি এবং যেটা গরিবের বিরুদ্ধে আমরা তার বিরোধিতা করি এবং এটাই হচ্ছে ওঁদের সঙ্গে আমাদের ফান্ডামেন্টাল ডিফারেন্স। ওঁদের উদ্দেশ্য এক, কিন্তু আমাদের উদ্দেশ্য আর এক। একথা বলে এই ব্যয় বরাদ্দ আপনারা পাস করবেন এই অনুরোধ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

(At this stage the House was adjourned till 3-40 P.M.)

[3-40—3-50 P.M.]

**(After reccess)**

**Demand No. 21**

**Shri Suniti Chattaraj :** Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re. 1/-.

**Shri Balailal Das Mahapatra :** Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re. 1/-.

**Shri A. K. M. Hassanuzzaman :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**Shri Prabodh Purkait :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**Demand No. 27**

**Shri A. K. M. Hassanuzzman :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**শ্রী হরিপদ ভারতী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমে পশ্চিমবাংলার মাননীয় মুখ্যমন্ত্রী তথা পুলিশ মন্ত্রী মহাশয়কে আন্তরিক অভিনন্দন জ্ঞাপন করছি, পুলিশ বাজেট প্রসঙ্গে তিনি একটি অল-টাইম ইন রেকর্ড আজকে এই সভায় স্থাপন করলেন বলে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, অখণ্ড বাংলাদেশে কি খণ্ডিত পশ্চিম বাংলায় এ তাবৎ পশ্চিমবাংলায় বা বাংলার কোনও কোনও মন্ত্রী এমন বিরাট অঙ্গে পুলিশ বাজেট কখনো উপস্থাপিত করেননি। অতএব সেই দিক থেকে একটি নতুন রেকর্ড স্থাপনের গৌরব মাননীয় মুখ্যমন্ত্রী আজকে অর্জন করলেন এবং সেইজন্য তাঁকে সাধুবাদ প্রদান করব, এমনকি ইমার্জেন্সির কথা মাননীয় মুখ্যমন্ত্রী তিনি বার বার তাঁর বক্তৃতার মধ্যে বলেছেন এবং যেদিন সত্যি পুলিশি রাজত্ব চলেছিল এই বাংলাদেশে, যেদিন সত্যি মানুষের মানবিক অধিকার বিপন্ন ছিল, যেদিন সত্যি মানুষের ব্যক্তি স্বাধীনতা ছিল না সেদিনের সেই পুলিশি সন্ত্রাসের দিনেও তদানীন্তন মুখ্যমন্ত্রী যে পুলিশ বাজেট পেশ করেছিলেন তার অঙ্কেও আজকের শান্তির দিনে মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতিবাবুর বাজেট অনেক কোটি টাকা অতিক্রম করেছে। আজকে ৬৪ কোটি টাকার যে বাজেট উপস্থাপিত করেছেন শুধু পশ্চিমবাংলার ক্ষেত্রে এটা অল-টাইম রেকর্ড নয়, আমার বিশ্বাস, আমার ধারণা এটা একটি অল-ইন্ডিয়া রেকর্ডও বটে এবং সেই রেকর্ড-এর জন্য আমি তাঁকে সাধুবাদ জানাব। অথচ মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন এখানে ইমার্জেন্সি দিনের কথা। কিন্তু সেই ইমার্জেন্সির দিনে, পুলিশি রাজত্বের দিনে পুলিশের বাজেট বরাদ্দ কম ছিল আর আজ যখন মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতিবাবু পশ্চিমবাংলার পুলিশ মন্ত্রী আছেন এবং বামফ্রন্ট সরকার এখানে প্রতিষ্ঠিত আছেন, আজ যখন গণতান্ত্রিক অধিকার ফিরে পেয়েছে এবং যখন সর্বত্র শান্তি খেলার মাঠে, যাত্রার আসরে, কি সিনেমা হলে, থিয়েটার হলে সর্বত্র, আজ যখন অবাধে নর-নারী নিশ্চিন্তে সর্ব স্থানে ঘুরেফিরে বেড়াতে পারে তখন কেন অকস্মাৎ পুলিশি বাজেট এমন আকাশ ছোঁয়া হল। এই কথা আমি বিশেষ করে বুঝতে পারি না। তাই নিজে বুঝতে না পারলেও মাননীয় মুখ্যমন্ত্রীকে আমি আন্তরিক অভিনন্দন জানিয়েছি রেকর্ড-এর জন্য। আমি এই বিধানসভা প্রসিডিংস কিছু কিছু পাঠ করছিলাম, পাঠ করতে করতে দেখলাম ১৯৫৪ সালে যখন তদানীন্তন মুখ্যমন্ত্রী ডাঃ বিধানচন্দ্র রায় ৫ কোটি ৯৭ লক্ষ টাকা পুলিশ বাজেট এই বিধানসভা কক্ষে পেশ করেছিলেন। তখন বিরোধী দলের অন্যতম নেতা রূপে জ্যোতিবাবু সেদিন সেই বাজেট প্রসঙ্গে বলেছিলেন যে দেশের সরকার পুলিশ বাজেটে এত টাকা বরাদ্দ করে, যে দেশের সরকার এইভাবে বছরে বছরে পুলিশ খাতে বরাদ্দ বাড়িয়ে চলে সেই দেশের সরকারকে ওয়েলফেয়ার স্টেট বলব না পুলিশি স্টেট বলব।

[3-50—4-00 P.M.]

আজকে জ্যোতিবাবুর সেই পদাঙ্ক অনুসরণ করে বিরোধী দলের বক্তব্য হিসাবে যদি একথা ৬৪ কোটি টাকার বাজেট প্রণেতা জ্যোতিবাবুকে উপহার দিই যে এই রাজত্ব ওয়েলফেয়ার স্টেট নয়, পুলিশি স্টেট তাহলে আমি নিশ্চয়ই খুব একটা অপরাধীরূপে চিহ্নিত হব না বলে

ব্যক্তিগতভাবে আমি মনে করছি, এবং মাননীয় মুখ্যমন্ত্রী আজকে যিনি আছেন, তিনি সেদিন বিরোধী দলের নেতারূপে আর একটা কথা বলেছিলেন—যে সরকার জনগণের আস্থাভাজন নয়, যে সরকারকে জনগণ বিশ্বাস করে না বরং জনগণের মধ্যে সন্ত্রাস থাকে, সেই সরকার অধিক পরিমাণে পুলিশ নির্ভর হয়, আর এই পুলিশি নির্ভরতার জন্য বাজেটে অধিক বরাদ্দ করে। আমি আজকে আশ্চর্যের সঙ্গে মাননীয় মুখ্যমন্ত্রীর বক্তৃতা শুনছিলাম, অতীতেও শুনেছি এবং ভাবছিলাম মাননীয় মুখ্যমন্ত্রীর সরকার তো জনগণের সরকার, জনগণের ভোটে এখানে বিপুল আসন নিয়ে এসেছেন, মাননীয় মুখ্যমন্ত্রী বহুবার একথা করেছেন যে জনগণ তাঁর পেছনে আছে, থাকবে এবং জনগণের সহযোগিতায় ও আশীর্বাদে তিনি দীর্ঘদিন সরকার পরিচালনা করবেন। জনগণ তাঁকে বিশ্বাস করে, তিনি জনগণকে বিশ্বাস করেন, এই অবস্থায় এতখানি পুলিশ-নির্ভর কেন হলেন, এই বাজেটে টাকা কমিয়ে গরিব মানুষের জন্য, সাধারণ মানুষের জন্য কোনও পরিকল্পনা খাতে কেন ব্যয় করলেন না, এই প্রশ্ন আমার কাছে সত্যই একটা সমস্যা, বোধ করি রহস্যাবৃত, আর সেকথা আমি এখন উপস্থিত করতে চাই না। অতএব আমি মনে করি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন, সেই বাজেটের মধ্যে সরকারের রাজনৈতিক চরিত্রের প্রতিফলন ঘটেছে, এই বাজেট জনগণতান্ত্রিক নয়, প্রগতিশীল নয়, এই সরকার জনগণের সরকার নয়, এই সরকার পুলিশি সরকার, যে সরকার জনগণকে বিশ্বাস করে না, পুলিশ শক্তিতে শক্তিমান হয়ে নিজেকে দূরে সরিয়ে রাখতে চান। তাঁর বাজেট থেকে আমার অন্তত একথাই মনে হয়েছে। যখন মাননীয় মুখ্যমন্ত্রী বিরোধী দলে ছিলেন তখন বার বার একটা কথা বলতেন, আমি পড়েছি, টপ হেভি অ্যাডমিনিস্ট্রেশন, পুলিশ খাতে বক্তৃতা করতে গিয়ে তিনি একথা বলতেন, কিন্তু তাঁকে আজকে জিজ্ঞাসা করি, তাঁর পুলিশের মধ্যে কোথাও কি তিনি পরিবর্তন তৈরি করার চেষ্টা করছেন? বরং টপ হেভি করার জন্য তিনি পরিকল্পনা গ্রহণ করেছেন। আমি দৃষ্টান্তস্বরূপ আমি ডি এ বৃদ্ধির কথা বলতে পারি। আমরা শুনছি বামফ্রন্ট সরকার, জ্যোতি বসুর সরকার গরিব মানুষের সুহৃদ, গরিবের বন্ধু, কিন্তু যে ডি এ বাড়ালেন তাতে নিচের যে পুলিশ কর্মচারী তাদের ভাগ্যে জুটবে মাত্র ২২ টাকা, আর যাঁরা বেশি মাইনে পায়, তাঁদের ভাগ্যে জুটবে ২০৭ টাকা পর্যন্ত, এটা কোন্ ধরনের প্রগতিশীলতা, জনগণতান্ত্রিক মানসিকতা, সেটা দরিদ্র মানুষের প্রতি অধিকতর দৃষ্টি নিক্ষেপের কি রকম পরিচয়, সেটা আমি ব্যক্তিগতভাবে বুঝতে পারি না। আমি র‍্যাডিক্যাল চেঞ্জ নয়, কিন্তু রেটের পরিবর্তন করে নিচের তলার মানুষদের ডি এ বাড়িয়ে, উঁচু তলার মানুষদের ডি এ কমিয়ে অর্থনৈতিক বৈষম্য দূর করার জন্য কিছু পদক্ষেপ গ্রহণ করতেন আমরা তাঁকে নিশ্চিত সাধুবাদ দিতাম, কিন্তু তা দেবার সুযোগ মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় দেননি। আমি দুঃখিত এবং সঙ্গে সঙ্গে একথা বলছি এই যে বিরাট ঢাক বাজিয়ে পুলিশ বাজেট মাননীয় মুখ্যমন্ত্রী আমাদের সামনে উপস্থিত করেছেন, তার উদ্দেশ্য কি? লক্ষ্য কি? দেশবাসী কিভাবে এর দ্বারা উপকৃত হবে এই প্রশ্ন নিশ্চয়ই আসবে এবং সেই প্রশ্নের অবতারণা করতে চাই। মাননীয় মুখ্যমন্ত্রী বহুবার বলেছেন, তাঁর পক্ষের সদস্যরাও বহুবার বলেছেন দৃপ্ত ভঙ্গীতে, আমাদের এখানকার মতো দিল্লিতে আইন-শৃঙ্খলা নেই, বহুবার দিল্লির কথা বলেছেন, দিল্লির পুলিশ কমিশনারের বিবৃতি দিয়েছেন এবং ওঁরা বলেছেন সেখানে নারী ধর্ষণ থেকে সব কিছু হচ্ছে, এবং মাঝে মাঝেই বলেন বিহারে আইন-শৃঙ্খলা নেই, উত্তর প্রদেশে নেই, দিল্লিতে নেই, কেবলমাত্র পশ্চিমবঙ্গে আছে, এখানে স্বর্গরাজ্য

প্রতিষ্ঠিত হয়েছে। আমি বলব যদি তাই হয়ে থাকে, আমি প্রতিবাদ করছি না, শুধু একথা বলতে চাই, যদি তাই সত্য হয়, তাহলে এত বড় পুলিশ বাজেট-এর আবশ্যকতা কি ছিল? শান্তির দিনে বাজেট কমিয়ে দিলেই হত, কিন্তু কমানোর কোনও চেষ্টা নাই বরং আরও বাড়িয়েছেন, আপনাদের ১৫ মাসের রাজত্বের মধ্যে ১৭ কোটি টাকা পুলিশ খাতে বরাদ্দ বাড়িয়েছেন, এটা নিশ্চয়ই কারও দৃষ্টি এড়িয়ে যাবার কথা নয়। এত শান্তি এত নিরাপত্তা, নির্বিঘ্ন জীব, তবু পুলিশ খাতে ১৭ কোটি টাকা ১৫ মাসের মধ্যে বাড়িয়েছেন মুখ্যমন্ত্রী মহাশয়, আমরা সেভাবেই এটাকে দেখব।

কিন্তু সঙ্গে সঙ্গে আমার প্রশ্ন আইন-শৃঙ্খলার অবস্থা সত্যই কি পশ্চিমবাংলায় এমন আছে যারজন্য পশ্চিমবাংলার মাননীয় মুখ্যমন্ত্রী খুব গর্ব করতে পারেন। এই তো আমি বিধানসভায় বসে বসে শুনেছি, প্রতিদিন খবরের কাগজে পড়ে, আজকের কাগজেও চারটে খুন। প্রতিদিন সংবাদপত্রে বেরোয় কোনও ফ্লাটে যুবতী বধূ নিহত, কোনও পার্কে রক্তাক্ত তরুণীর মৃতদেহ, কোনও লেকের ধারে বা অন্য কোনও স্থানে বস্তাবন্দি বা বাক্সবন্দি কোনও নারীর মৃতদেহ। প্রতিদিন সংবাদপত্রে পাই কোনও না কোনও জায়গায় এই রাজনৈতিক লড়াই, মস্তানদের লড়াইয়ে কোনও একজন নিহত হয় এক দলের, আর বদলাস্বরূপ আর একজন নিহত হয় কিছুক্ষণ বাদে। এই রক্তাক্ত কাণ্ড প্রতিদিন চলছে, সর্বত্র চলছে। আরও কত রকম অপকীর্তি প্রতিদিন চলছে। অতএব যদি মাননীয় মুখ্যমন্ত্রী গর্ব করে বলেন আইন-শৃঙ্খলার অবস্থা অত্যন্ত সন্তোষজনক, উত্তরপ্রদেশে নেই, বিহারে নেই, কোথাও নেই—এতো ভাল অবস্থা। কিন্তু কোথাও নেই, নানা জায়গার তুলনা দেবার সময় তিনি যে কত অপোলজেটিক হয়ে যান। ডিফেন্সিভ হয়ে যান—এই কথা তিনি নিজেও মাঝে মাঝে বুঝতে পারেন। যে দেশের আইন-শৃঙ্খলা ভাল, সে দেশের মুখ্যমন্ত্রীকে এতো অপোলজেটিক হতে হবে কেন, অন্য দেশের সঙ্গে নজির দিতে হবে কেন, অন্য রাজ্যের সঙ্গে তুলনা করবেন কেন, আমরা তো পশ্চিমবাংলার মানুষ গর্বিত হয়ে মুখ্যমন্ত্রীকে ধন্যবাদ দেব। অন্য স্থানে যা হোক পশ্চিমবাংলায় শান্তি বিরাজিত। কিন্তু তা নেই একথা সত্য এবং আজকে ১৫ মাসে ১৩শো খুনের কথা এই বিধানসভায় উচ্চারিত হয়েছে। এই নমুনা যে খুব শান্তির নমুনা নয়, আইন-শৃঙ্খলার স্বর্গ রাজত্বের পরিচয় নয়, একথা নিশ্চয় বক্তৃতা করে কাউকে বোঝাতে হবে না। কিন্তু তথাপি কয়েকটি বিষয়ে দৃষ্টি মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর আকর্ষণ করছি। কিছুদিন আগে আট মাস হয়ে গেল, হাওড়ার বেলুড় অঞ্চলে জনতা নেতা এবং বিশিষ্ট নেতা অন্যান্য সময়ের শ্রী জহর ঘোষ প্রকাশ্য দিবালোকে তার বাড়ির সামনে নির্মমভাবে নিহত হয়েছিলেন এবং সেই হত্যার পরে অনেক পুলিশ এসেছে, সুপার এসেছে, ম্যাজিস্ট্রেট এসেছে, আমার বন্ধু সি. পি. এম.এর বালির যে এম. এল. এ. বন্ধুবর শ্রী পতিত পাবন পাঠক গিয়েছেন, সভা হয়েছে, প্রতিবাদ মিছিল হয়েছে, সবকিছু হয়েছে, কিন্তু আজ আট মাস আততায়ী গ্রেপ্তার হয়নি, তার বিচার হয়নি এটা কি সুষ্ঠ শাসন ব্যবস্থার নমুনা—মাননীয় মুখ্যমন্ত্রীকে এই প্রশ্নটা আমি করতে চাই। সেদিন ২১শে ফেব্রুয়ারি এই কলকাতা বিধান সরণীতে সামনে বিদ্যাসাগর কলেজ, ওদিকে ঠনঠনিয়া কালীবাড়ি প্রকাশ্য রাজপথে, জনাকীর্ণ রাজপথে পুলিশ প্রহরা থাকে সেখানে স্বদেশি শিল্পের যে প্রতিষ্ঠান তার মধ্যে দোকানে হঠাৎ আকস্মিক দুর্ধর্ষ ডাকাতিতে এক লক্ষ টাকার উপর সম্পত্তি লুঠ হয়ে

গেল। পুলিশ আজ পর্যন্ত কাউকে ধরতে পারেনি। ধরবার কোনও ব্যবস্থা নেই, কোথায় এই ব্যবস্থা, কে করবে। এটা কি সত্যই আমাদের আইন-শৃঙ্খলার জন্য গর্ব করবার মতো পরিবেশ—আমি এই প্রশ্ন তুলতে চাইছি। আর একবার এখানে কথা হয়েছে রাণা চৌধুরির কথা। কোন্ দলের ছেলে, কোন্ পার্টির ছেলে, আমি সে প্রশ্নের মধ্যে যাব না। কারণ সে যে দলেরই ছেলে হোক, অন্য দলের ছেলে হোক—আমি ঠিক এইভাবে দাঁড়িয়ে এই সভাতে দাঁড়িয়ে তার প্রতিবাদ করব। কারণ রাজনৈতিক মতবাদের স্বাধীনতা প্রতিটি মানুষের থাকে। কেউ কোনও বিশিষ্ট মতবাদী বা কোনও বিশেষ, মতের অনুসরণকারী হলেই তার তো মৃত্যু হতে পারে না, তাকে তো হত্যা করা চলে না। আইন-শৃঙ্খলার মানে তো তা নয়। কেউ কল্পনা করতে পারেন, কলকাতা শহরের জনাকীর্ণ রাসবিহারী অ্যাভিনিউ, দিয়ে অসংখ্য বাস চলছে, আর অসংখ্য যাত্রীর মধ্যে ওই বাস থেকে তাকে টেনে নামানো হয়েছে। সে আর্ত কণ্ঠে চিৎকার করছে,—বাঁচাও, বাঁচাও বলছে, পথচারীরা দেখছে, কারও সাহস নেই তাকে বাঁচাবার জন্য।

[4-00—4-10 P.M.]

এবং ট্যাক্সি করে তাকে ঐ রাজপথ দিয়ে নিয়ে যাওয়া হচ্ছে এবং সে আত্মকণ্ঠে চিৎকার করছে বাঁচাও বাঁচাও বলে পুলিশ আছে ট্রাফিক আছে কিন্তু কেউ তাকে বাঁচাবার জন্য এগিয়ে আসেনি। আমি শুনেছি এবং কাগজে পড়েছি যে বালিগঞ্জের সি. পি. এম. এম. এল. এ. বন্ধু, উনি এখানে বসে আছেন উনি অনেক চেষ্টা করেছিলেন থানায় যোগাযোগ করে ঐ ছেলেটিকে বাঁচাবার জন্য কিন্তু বাঁচানো যায়নি। নির্মমভাবে নিহত হয়েছে এবং তার মৃতদেহ বস্তাবন্দি করে তার নিজের বাড়ির সামনে রেখে তার মায়ের ও বোনের কাছে গিয়ে আততায়ী একটি বিশেষ সৎ কর্ম করেছি বলে পুরস্কার পাবার জন্য, আনন্দ করবার জন্য জোর করে টাকা নিয়েছে এবং তার পর তাদেরই নির্দেশিত জায়গায় দৃষ্টিপাত করে ঐ মৃতদেহকে উদ্ধার করা হয়েছে। আজ পর্যন্ত রাণা চৌধুরির আততায়ী গ্রেপ্তার হয়নি—বিচার হতে পারেনি। এই বিবরণ আমি আপনার সামনে রাখছি এবং আরও বহু দৃষ্টান্ত আমি দিতে পারি। একটি দৃষ্টান্ত আমি কাল তুলেছি ডায়সেসিয়ান স্কুলের একটি তরুণী ছাত্রী বাড়ি থেকে স্কুলে যাবার জন্য বেরিয়েছিল এবং বেরোবার পর সে স্কুলে যায়নি বাড়িও ফেরেনি। চার চার দিন হয়ে গেল—রিপোর্ট পেয়ে বিরোধী দলনেতা শ্রী কাশীকান্ত মৈত্র আই. জি. পুলিশ কমিশনার এবং পুলিশের যত বড় বড় অফিসার আছে তাদের সঙ্গে যোগাযোগ করেছে। কিন্তু আজ চার দিন অতিক্রান্ত হয়ে গেল সেই তরুণীর কোনও খোঁজ কেউ জানে না সে কোথায়, জীবিত না মৃত কি অবস্থায় আছে কেউ জানে না। নিঃসন্দেহে এটি একটি দুর্ভাগ্যজনক ঘটনা এবং এর জন্য আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আরও কতশত দৃষ্টি আমি আনতে পারি—কিন্তু আনবার প্রয়োজন নেই আমার বক্তব্য অহেতুক দীর্ঘায়িত করতে চাই না আর তার প্রয়োজনও নেই। গ্রামাঞ্চলে প্রতিদিন কত ঘটনা ঘটে এই বিধানসভায় কত আলোচনা হয় কত ব্যাপার আপনার দৃষ্টি আকর্ষিত হয়। আমি পূর্বে একটি টেলিগ্রাম পড়ে শুনিয়েছি যে সেখানে কি ঘটছে। আমরা এইসব বললে বলা হয় আমরা দালালি করছি আমরা নাকি জোতদারদের দালাল। মুখ্যমন্ত্রী এইসব বলে আত্মতুষ্টি লাভ করতে পারেন এবং দালালি কথাটা ব্যবহার করাটা আজকাল রাজনীতিতে একটা রেওয়াজ

হয়ে দাঁড়িয়েছে। আমি এর মধ্যে যাব না আমি কাউকে দালাল বলি না নিজেও দালাল একথা আমি মনে করি না। কিন্তু যে যাই কথাই বলি আসল কথা হচ্ছে আমরা একটা পরিবর্তন চাই নিঃসন্দেহে চাই নিচের তলার মানুষ উঁচু তলায় উঠুক, পিছিয়ে পড়া মানুষদের উন্নতি হোক, সমাজের পরিবর্তন হোক। আমি অন্তত ব্যক্তিগতভাবে চাই। স্থিতিস্থাপকতায় আমার বিশ্বাস নাই, গতানুগতিকে আমার বিশ্বাস নাই। আমি বিশ্বাস করি কিছু কিছু কলরোল উঠবে যখন কোনও নতুন আসে এবং নতুন জামানা আসে, নতুন অধ্যায় রচিত হয়। আমি বিশ্বাস করি সমাজ যখন নব জাতকের জন্ম দেয় তখন গর্ভ যন্ত্রণা উঠে। কিন্তু সেই গর্ভ যন্ত্রণা হওয়াটাই যদি এমন হয় যে দুষ্ট ছেলে নিকৃষ্ট ধরনের সন্তান তার নখদন্ত বিস্তার করে সমাজ জীবনকে ক্ষতবিক্ষত করছে অহেতুক আর সন্তানের ঐ আক্রমণে জননী কেবলমাত্র চিৎকার করছে আর্তনাদ করছে তাহলে আমি অন্তত সেখানে সেই নবজাতকের প্রসব যন্ত্রণা বলে মনে করতে প্রস্তুত নই। একথা আজকে স্পষ্ট করে জানিয়ে দিতে চাই। আমার ধারণা আজকে যে ঘটনা ঘটছে গ্রামাঞ্চলে সেটা নব জাতকের গর্ভ যন্ত্রণা নয় অনুন্নত মানুষকে উন্নত করবার জন্য নয় একটা অরাজকতা সন্ত্রাস দলবাজির একটা চরম পরাকাষ্ঠা অবস্থা। এই কথা আজকে আমি স্পষ্ট করে বলে দিতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আসলে যত ঘটনা ঘটছে তার মধ্যে দৃষ্টিভঙ্গি যদি সজাগ থাকে তাহলে দেখতে পাওয়া যাবে এই চিত্র ফুটে উঠে সাধারণ মানুষ বিচার পায় না, গরিব মানুষ বিচার পায় না, রাণা চৌধুরির মায়েরা শুধু কাঁদে, বিচার পায় না প্রতিকার পায় না। আর লর্ড পরিবারের শিশু রহস্যজনকভাবে মৃত্যু হলে তখন পুলিশ তৎপর হয়, আর সেই লর্ড সিংহ পরিবারের বন্ধু মুখ্যমন্ত্রীর কাছে এসে দেখা করে চোখের জলে আবেদন করলে মুখ্যমন্ত্রী চঞ্চল হন।

তিনি আদেশ দিন পুলিশকে তৎপর হবার জন্য—আমি তার জন্য মাননীয় মুখ্যমন্ত্রীকে সাধুবাদ দিই। কিন্তু আমার প্রশ্ন যে তলার মানুষ কোনদিনও মুখ্যমন্ত্রীর কাছে যেতে পারে না, যে নিহত সন্তানের মায়েরা রাজ বধূ নয়, লর্ড সিংহ পরিবারের বধূ নয় বলেই মুখ্যমন্ত্রীর দর্শন পাবে না, পেতে পারে না, তাঁর কাছে তাদের মনোবেদনা জানাতে পারে না, তারা প্রতিকার পাবে, না কি পাবে না—আপনারা গরিব মানুষের কথা বলবেন, সাধারণ মানুষের কথা বলবেন, আর লর্ড সিংহ পরিবারের মতো পরিবারের দিকে তাকিয়ে তাকিয়ে আপনাদের পুলিশকে তৎপর হতে বলবেন—গরিব মানুষ বিচার পাবে না? আমার মুখ্যমন্ত্রীর কাছে আবেদন যেন সমস্ত মানুষ, ধনপতি নির্বিশেষে, আভিজাত্য নির্বিশেষে, প্রতিটি নাগরিকই যেন আপনার কাছে সুবিচার পায়, আপনার পুলিশের কাছে সুবিচার পায়—এই কথা আমি আপনার কাছে নিবেদন করতে চাইব। আসল কথা হল পুলিশ অক্ষম নয়, কর্মকুশলতার অভাব তাদের মধ্যে নেই, তৎপরতার অভাব নেই। অপদার্থ বাহিরে থেকে যা মনে হয়, তারা কিন্তু তা নন—তার প্রমাণ আমরা নকশাল জমানায় দেখেছি, তার প্রমাণ আমরা ইমার্জেন্সি পিরিয়ডে দেখেছি। আমরা দেখেছি কিভাবে তারা আইনের চোখে ধুলো দিয়ে মানুষকে নির্যাতন করতে পারেন, কত তৎপরতার সঙ্গে কত গোপন সংবাদ তারা সংগ্রহ করতে পারেন, কিভাবে নির্মম তারা হতে পারেন—পুলিশ তা পারেন, কিন্তু এখন পারেন না আর্তকে বাঁচাতে, উৎপীড়িতদের উৎপীড়নের হাত থেকে রক্ষা করতে পারেন না। তাহলে কেন তারা গরিব মানুষকে মুক্তির স্বাদ দিতে পারে না, গরিব মানুষের বন্ধু হতে পারে না

কেন? সেই কেন-র উত্তর তাদের দুর্বল মানসিকতা, তাদের ট্রেনিং। আমি সকল পুলিশ সম্বন্ধে বক্তব্য রাখছি না। কিন্তু অধিকাংশ পুলিশই বোধ করি এখন সেই মানসিকতা অবলম্বন করে চলেছেন, যে মানসিকতা বৃটিশ সাম্রাজ্যবাদ থেকে উদ্ভুত এবং এখনও তারা মনে করেন শাসক দল আছে, আর শোষিত বলে আর এক দলের মানুষ আছে। শাসক দল হল তাদের প্রভু। তাদের সমস্ত ইচ্ছাই পূরণ করা হল তাদের কাজ। তাদের সঙ্গে তাদের প্রভু-ভৃত্যের সম্পর্ক, আর জনগণ—হোক ৩২ বছরের স্বাধীনতা, তবুও তারা শোষিত, তাদের জাত আলাদা। তাদের সম্বন্ধে এদের কোনও করণীয় নেই, এই তফাৎ রয়েছে এবং এই মানসিকতা পুলিশের রয়েছে যে মানসিকতায় যখন যেই গদিতে এসে বসেন, যিনিই শাসক হন সেই দলের হয়ে মানসিকতাকে আরও স্পষ্ট করে তোলেন, বর্দ্ধিত করে তোলেন—পুলিশকে তারা নিয়ন্ত্রণ করবার লোভ সংবরণ করতে পারেন না। এই ব্যাপারে বহু দৃষ্টান্ত রয়েছে আমি দেখাতে পারি—কিন্তু আমি একটি দৃষ্টান্তের কথা আপনার কাছে বলব। দীনবন্ধু মহাবিদ্যালয়ের প্রিন্সিপ্যাল, মিঃ ঘোষাল, প্রিন্সিপ্যালের ঘরের মধ্যেই তিনি পুলিশ কর্তৃক গ্রেপ্তার হন। চার্জশিট নেই, ওয়ারেন্ট নেই, কলেজের প্রিন্সিপ্যালের রুমের মধ্যে ঢুকে পুলিশ তাকে গ্রেপ্তার করে নিয়ে গেল থানায়। কয়েক ঘন্টা আটক রেখে বিনা চার্জশিটে নিঃশর্তভাবে মুক্তিদান করল। কারণ, অপরাধ নেই। আমি জানি না, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি কোনওদিন এই ধরনের ঘটনার কথা শুনেছেন কিনা বা জানেন কিনা। আপনি দীর্ঘদিনের সংগ্রামী নায়ক, আমি আপনার কাছে নিবেদন করতে চাই, আমিও দীর্ঘদিন রাজনীতির সঙ্গে যুক্ত আছি। ইংরাজ আমলে কখন কোনও প্রিন্সিপ্যাল তার ঘরের মধ্যে এইভাবে পুলিশ কর্তৃক গ্রেপ্তার হয়েছেন বলে আমার জানা নেই। আপনার পুলিশ এই কাজ করেছে। পরবর্তীকালে সেই পুলিশ অফিসার—ওসি স্বীকার করেছেন অধ্যক্ষের কাছে—'আমি কি করব, আমার গ্রেপ্তার করা ছাড়া কোনও উপায় ছিল না, কারণ আমাকে চাপ দেওয়া হচ্ছে—রাজনৈতিক চাপ—এই চাপের কাছে আমাকে নতি স্বীকার করে গ্রেপ্তার করতে হয়েছে এবং পরবর্তীকালে যেহেতু কোনও চার্জশিট নেই সেইহেতু তাকে মুক্ত করে দেওয়া হয়েছে।' এমনি ঘটনা ঘটেছে। পুরুলিয়ার ঘটনা নিয়ে কত কোলাহল হয়েছে, আমরা এখান থেকে চলে যাবার পরে শুনেছি, কাগজে পড়েছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন মাননীয় মুখ্যমন্ত্রী এই ব্যাপারে একটি বিবৃতি দিয়েছেন এবং সেই বিবৃতির কথা সেদিন তিনি আমাকে ব্যক্তিগত সাক্ষাৎকারে বলেছেন। অবশ্য তিনি যেভাবে, যেভাষায় বলেছেন—আমি দুঃখিত, এভাবে এভাষায় বলতে আমি অভ্যস্ত নই। কিন্তু তিনি বলছেন একটি লোক বাউড়ির সঙ্গে অবৈধ প্রেম করবে, তার জন্য সে যদি নিহত হয় তাহলে তাকে কি আপনারা আইন-শৃঙ্খলার প্রশ্ন বলে তুলবেন? কিন্তু আসলে তার বিবৃতিটি অসত্য—তার সম্বন্ধে আমি একটি টেলিগ্রাম পেয়েছি, আপনার সামনেই সেটা পড়ে শোনাচ্ছি। আমাদের টেলিগ্রাম করেছে। Malati legally Nemai's wife. She has two years old son. Jyoti Basu's statement wrong. Situation is grave village police taking no action.

[4-10—4-20 P.M.]

আমি টেলিগ্রামটি পড়ে শোনালাম। মাননীয় সভাপাল মহাশয়, এই পরিপ্রেক্ষিতে আমার বক্তব্য হচ্ছে, আমরা সংবাদ পেয়েছিলাম এবং বিধানসভায় সেটা উত্থাপন করেছিলাম। বিরোধী

দলের নেতা হিসাবে জ্যোতিবাবুও অনেকবার অনেক কিছু উত্থাপন করেছেন, আমরাও করেছি। সরকারকে হেয় করবার জন্য আমরা এই বিবৃতি দিইনি। আমরা সেদিন চেয়েছিলাম তিনি একটি বিবৃতি দিন, কিন্তু তিনি আমাদের প্রার্থনায় কর্ণপাত করেননি। আমরা এখান থেকে চলে যাবার পর তিনি বিবৃতিটা দিয়েছেন। এর মাধ্যমে মনে হয় বিরোধী দলকে কোনও মর্যাদা তিনি দিতে চাননি। জ্যোতিবাবু তাঁর বাজেট ভাষণে একটি কথা বলেছেন যে আইন-শৃঙ্খলার কথা বলবার কোনও অধিকার কংগ্রেস ও জনতা দলের নেই। কংগ্রেস বন্ধুদের কথা তাঁরা বলবেন, আমি জনতা দলের কথা বলবার জন্য, মাননীয় মুখ্যমন্ত্রীর কথার জবাব দেবার জন্য উঠে দাঁড়িয়েছি তাই আমি জনতা দলের কথাই বলব। তিনি বলেছেন, আমাদের কোনও অধিকার নেই আইনশৃঙ্খলার কথা বলার। কারণ আমরা বিধানসভায় অনশন করেছিলাম মাননীয় স্পিকার মহাশয়ের অনুমতি না নিয়েই। স্যার, আমরা জানি শাস্ত্রের কথা। আমরা কিঞ্চিত পড়াশুনা করি, আমরা জানি মহাজনরা যে পথে যান সেই পথই পথ। হ্যাঁ, জ্যোতিবাবু ঠিকই ব্যক্তিগতভাবে নিজের অ্যারেস্টকে অ্যাভয়েড করার জন্য স্পিকার মহাশয়ের অনুমতি নিয়ে এই বিধানসভায় ৭ দিন ছিলেন কিন্তু তাঁর সঙ্গে যাঁরা এখন সরকারের মন্ত্রী রূপে আছেন তাঁরাও ১৯৬০ সালে যে অনশন করেছিলেন এখানে তাতে মাননীয় স্পিকারের অনুমতি নেননি। আজকের অনেক মন্ত্রী আছেন যাঁরা সেদিন সেই কাজ করেছিলেন। তাঁরা যদি ১৯৬৩ সালে সেই কাজ করতে পেরে থাকেন তাহলে আমরা তো মহাজনের পদাঙ্ক অনুসরণ করব। তারপর ধরমবীর যখন রাজ্যপালরূপে বিধানসভায় ভাষণ দিতে ঢুকেছেন তখন এঁরা বিরোধী দলের সদস্যরূপে সেদিন এখানে শুয়ে রাজ্যপালকে বিধানসভায় ঢুকতে দেননি এও কি আইনানুগ ছিল? তাঁরা করলে আইন ঠিক থাকে আর আমরা করলেই আইন ঠিক থাকে না। স্যার, বাংলায় একটা প্রবাদ আছে—"দেবতার বেলায় লীলাখেলা আর পাপ লিখেছে মানুষের বেলায়।" ওঁরা করলে ভাল কাজ হয় আর আমরা করলেই দোষের হয়ে যায়। মাননীয় সভাপাল মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় ইমার্জেন্সির কথা বলেছেন, অনেক পুলিশি নির্যাতনের কথা বলেছেন। তাঁর দলের অনেক ছেলের উপর নির্যাতন হয়েছে সেকথা তিনি বলেছেন। আমি তাঁর সঙ্গে বিন্দুমাত্র দ্বিমত এ বিষয়ে পোষণ করি না। কিন্তু আমার প্রশ্ন, মাননীয় সভাপাল মহাশয়, আপনার কাছে এবং আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে যে সেই পুলিশ অফিসারগুলি যারা এই অত্যাচার করেছে, ওঁদের দলের ১১/১২শো ছেলেকে নাকি লিক্যুইডেট করে দিয়েছে সেই পুলিশ অফিসারদের কোনও শাস্তির ব্যবস্থা কি হয়েছে? তাদের কি সাময়িকভাবে বরখাস্ত করেছেন? বরং আমরা জানি তাদের অনেককে প্রমোশন দিয়েছেন এবং প্রমোশনের ব্যাপারে জ্যোতিবাবু স্বাক্ষর করেছেন।

শা কমিশনের কথা বলা হয়েছে। শা কমিশনে যে সমস্ত অফিসারের উপর সন্দেহ এসেছে, অভিযোগ এসেছে তাঁরা সাসপেন্ডেড আছেন টিল দি ফাইন্ডিংস অব দি কোর্ট। আপনার এখানে কমিশন বসেছে, অভিযোগ এসেছে, পুলিশ অফিসারদের কথা হয়েছে কিন্তু না, তাঁরা কেউ সাসপেন্ডেড নয়, তাঁরা আরও প্রোমোশন পেয়ে যাচ্ছে। এটাতে আর যাঁরা সৎ কর্মচারী ছিলেন, নিচু তলার কর্মচারী ছিলেন, যাঁরা উপর তলার কর্মচারিদের আদেশ পালন করতে চাননি, ইমার্জেন্সি পিরিয়ডে জনগণের উপর নির্মম হতে চাননি এবং এই কারণে উপরওয়ালার বিরাগ ভাজন হয়েছিলেন, সাসপেন্ডেড হয়েছিলেন, আজকে দেখছি

তাঁরা যে তিমিরে ছিলেন সেই তিমিরেই আছেন। আর উপরওয়ালার আদেশে যাঁরা এই কাজ করেছেন তাঁরা দিব্যি বহাল তবিয়তে প্রোমোশন পেয়ে সরকারের আস্থাভাজন হয়ে আছেন। আজকে এই দৃশ্য আমরা দেখছি। এই প্রসঙ্গে আমি একটা নাম এখানে বলতে চাই। হাড়োয়া থানার ও.সি., দেবদাস চট্টোপাধ্যায়, তিনি সাসপেন্ড হয়েছিলেন, তাঁর প্রোমোশন বন্ধ হয়েছিল। কারণ ওপরওয়ালার আদেশে ইমার্জেন্সির সময়ে তিনি মানুষের উপর অত্যাচার করতে চাননি। অনেক কেস তৈরি হয়েছিল, কিন্তু সেই প্রসঙ্গে আমি দেখেছি, আমার কাছে কাগজপত্র আছে। মাননীয় মুখ্যমন্ত্রীও তাঁর প্রতি সহানুভূতিশীল, তিনিও অ্যাডভোকেট জেনারেলের কাছে লিখেছেন তাঁর মতামতের জন্য এবং অ্যাডভোকেট জেনারেলও মতামত দিয়েছেন। তিনিও এর জন্য লিখেছেন যাতে ওঁর প্রোমোশন হয়, যাতে পুনর্বহাল হলে, সব কিছু হয়। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, সব চিঠি আমার কাছে আছে, তার ফটোস্ট্যাট কপিও আমার কাছে আছে কিন্তু তবুও কিছুই হচ্ছে না ওপর ওয়ালার এমনই মহিমা, এমনই ব্যুরোক্রাটের মহিমা যে কিছুতেই হয়নি। এমন কি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় ইচ্ছা করলেও সেই অবিচার রোধ করতে পারবেন না। এই জিনিস চলছে। পরিশেষে আর একটা কথা মাননীয় সভাপাল মহাশয়, আপনার কাছে নিবেদন করতে চাই, সেটা হচ্ছে মরিচঝাঁপির কথা। গতকাল এখানে মাননীয় তথ্য এবং জনসংযোগ বিভাগের মন্ত্রী, তিনি একটা বক্তব্য রেখেছিলেন। মাননীয় বুদ্ধদেববাবু এখানে বলেছিলেন যে কোনও সাংবাদিক অনুমতি চেয়েছেন ওখানে যাবার জন্য কিন্তু তাকে অনুমতি দেওয়া হয়নি—এই জিনিস হয়নি। আমি মাননীয় বুদ্ধদেববাবুর বিরুদ্ধে বক্তব্য রাখছি যে বহু সাংবাদিক যেতে চেয়েছিলেন কিন্তু তাঁরা যেতে দেননি। সাংবাদিকরা যাবার অনুমতি পাননি। যুদ্ধ ক্ষেত্রে সাংবাদিকরা যায়, ভারতবর্ষে এমন কোনও স্থান নেই যেখানে সাংবাদিকরা যেতে পায় না, আর এই মরিচঝাঁপি আউট অব বাউন্ড, কোনও সাংবাদিক সেখানে যেতে পারবে না।

আপনারা সংবাদপত্রের স্বাধীনতার জন্য জ্বালাময়ী বক্তৃতা দিচ্ছেন, আর আজকে সরকারের এই কি বক্তব্য? আমি এই কথা বলতে চাই যে আজকে মরিচঝাঁপিতে কি ঘটনা ঘটছে সেটা সাংবাদিকরা জানলে আপনারা ভীত কেন? আজকে পুলিশ সেখানে অত্যাচার করছে, পুলিশ গ্রেপ্তার করছে, নানাভাবে ঘটনা ঘটছে। এর আগে দণ্ডকারণ্য থেকে আগত উদ্বাস্তুদের উপর কাশিপুরে নির্মমভাবে গুলি চালানো হয়েছে। আমরা একটা ইনকোয়ারি চেয়েছি—এর আগে যখন জ্যোতিবাবু বিরোধী দলে ছিলেন তখন তাঁরা ইনকোয়ারি চাননি? তাঁরা প্রতিটি ইনকোয়ারি কমিশনে নিজেদের সদস্যদের রাখতে চেয়েছিলেন। আর আমরা চাইলেই অপরাধ হয়ে যাবে। আজকে এর জন্য বিচার হওয়া দরকার। মরিচঝাঁপির উদ্বাস্তুরা থাকবে কি যাবে সেকথা আমরাও বলেছি সেটা একটা আলাদা সমস্যা। আমি আগেও আমার বক্তব্যে বলেছি, পুলিশ গুলি করবে, অত্যাচার করবে, অন্যায়ভাবে গ্রেপ্তার করবে, নারী ধর্ষণ করবে, তার বিচার হবে কিনা সেটা আমরা জানতে চাই। সেই প্রশ্নের বিনিময়ে আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়, আপনার কাছে আবেদন রাখছি, আপনি এর বিচার করবেন, তদন্ত করবেন।

[4-20—4-30 P.M.]

আজকে আপনি আমাদের কিছু ভীতি প্রদর্শন করেছেন, আপনি আমাদের নানাভাবে

উপদেশ দিয়েছেন, আইন-শৃঙ্খলা আমরা ভঙ্গ করেছি বলেছেন, আইন-শৃঙ্খলা আপনারাও কম ভঙ্গ করছেন না, আপনারা ১৪৪ ধারা এলাকার মধ্যে ভাষণ দিয়েছেন, বক্তৃতা দিয়েছেন, আপনারা যদি আইন ভঙ্গ করতে পারেন, আপনাদের মতো মহাজনদের পদাঙ্ক অনুসরণ করতে আমরা হয়তো একটু উৎসাহ পাই। মাননীয় সভাপাল মহাশয়, আমার বক্তব্য এখানে শেষ করবার আগে আমি বলতে চাই এই পুলিশ বাজেট জনবিরোধী বাজেট, এই পুলিশ বাজেট পশ্চিমবাংলার স্বার্থ বিরোধী বাজেট, এই পুলিশ বাজেট বাংলাদেশের অর্থনৈতিক উন্নয়নের পথে বাধা স্বরূপ, কাজেই আমি এর প্রতিবাদ করে, বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় সভাপাল মহাশয়, আমি প্রথমে আন্তরিকভাবে ধন্যবাদ জানাচ্ছি আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে, কারণ গত ৩০ বছর পরে তিনি বুঝতে পেরেছেন, তিনি যে সব কথা বলেছেন এতদিন এবং এতদিন যে সব কাজ করেছেন, সেইগুলো ভুল, সেইগুলো অন্যায় হয়েছে। কারণ গত ৩০ বছর ধরে তিনি বলে গেছেন, যখনই তিনি পুলিশের ব্যয় বরাদ্দের উপর আলোচনায় অংশগ্রহণ করেছেন—পুরানো প্রসিডিংস থেকে দেখতে পাচ্ছি, তিনি বিরাট সমালোচনা করেছেন এবং বলেছেন এত টাকা পুলিশ খাতে ব্যয় না করে গ্রামীণ উন্নয়ন খাতে ব্যয় করা হচ্ছে না কেন। আজকে তাঁর বক্তব্যের মধ্যে এবং তিনি যে বাজেট বিবৃতি আমাদের সামনে দিয়েছেন তাতে দেখতে পাচ্ছি ২০ মাসের মধ্যে ১৪ কোটি টাকা বাড়িয়েছেন পুলিশ ব্যয় বরাদ্দ খাতে এবং আরও আশ্চর্যের কথা যে টাকা গত ফাইন্যান্সিয়াল ইয়ারে এখানে অ্যাপ্রুভড হয়েছিল পুলিশ খাতে, সেই টাকার অঙ্কের থেকেও অনেক বেশি খরচ হয়ে গেছে। এইসব দেখে মনে হচ্ছে আমাদের মাননীয় পুলিশ মন্ত্রী পুলিশের খপ্পরে পড়ে গেছেন এবং যেটা গণতন্ত্রের পক্ষে সত্যই বিপদজ্জনক। তিনি পুলিশি রাজ কায়েম করতে চলেছেন। তাঁর এই বর্তমান পুলিশ খাতে বরাদ্দ বাড়ানো দেখে আমাদের মনে হচ্ছে তিনি পুলিশি রাজ কায়েম করতে চাইছেন। মাননীয় সভাপাল মহাশয়, ইতিহাস থেকে তাঁকে আমি শিক্ষা নিতে বলব, যে রাজনৈতিক নেতা পুলিশের উপর নির্ভর করে চলেছেন, সেই পুলিশ তাদের খতম করেছে এটা নিশ্চয়ই পুলিশ মন্ত্রী জানেন, আফ্রিকা এবং ল্যাটিন আমেরিকার ইতিহাস থেকে তিনি এই শিক্ষা গ্রহণ করুন।

(গোলমাল)

**শ্রী সুনীতি চট্টোরাজ ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার, বিরোধী পক্ষ থেকে যখন বক্তব্য রাখা হয় তখন সরকারি দলের ১৭৮ জন কন্টিনিউয়াস ইন্টারাপশন করেন। এইরকমভাবে যদি ইন্টারাপশন চলতে থাকে, বক্তব্য বলতে না দিয়ে বক্তব্যকে ডিস্টার্ব করা হয় তাহলে আমরাও কিন্তু ওঁদের বক্তব্য রাখতে দেব না।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় সভাপাল মহাশয়, আমি ধন্যবাদ জানাব আর একবার মাননীয় মুখ্যমন্ত্রীকে, কারণ তাঁর বক্তব্য যখন আমরা বাইরে শুনি এবং ভিতরেও শুনি, তখন তিনি বলেন পুলিশ হবে জন দরদী, কর্মনিষ্ঠ, পুলিশকে দিয়ে অনেক ভাল কাজ করানো যাবে সমাজের মঙ্গলের জন্য। অথচ গত ২০ মাসে দেখলাম পুলিশের ধর্ম একটুও পাল্টায়নি।

লোকে ঠাট্টা করে এখন বলে পুলিশ সিদ্ধার্থ রায়ের আমলে ঘুস নিত এবং সেটা ইর্‌রেগুলার ছিল। বর্তমানে জ্যোতি বসুর রাজত্বে সেটা রেগুলারাইজ্‌ড হয়ে গেছে, এই কথা মানুষ ঠাট্টা করে এখন বলেন।

মাননীয় সভাপাল মহোদয়, সমাজ বিরোধীদের কথা প্রতিদিন খবরের কাগজ খুললেই দেখতে পাই। যেকথা একটু আগে হরিপদবাবু বললেন যে, প্রতিদিন খবরের কাগজ খুললেই আমরা দেখতে পাচ্ছি কোন্ ব্যবসায়ীর গদি লুট হয়েছে, কোথাও ডাকাতি হয়েছে, হাওড়ায় দুটো খুন হয়েছে, মুর্শিদাবাদে একটা খুন হয়েছে। এসব জিনিস নিত্য-নৈমিত্তিক ঘটনা। তা সত্ত্বেও আমরা দেখছি মাননীয় মুখ্যমন্ত্রী তাঁর নিজের বক্তব্যে অত্যন্ত সন্তুষ্ট এবং নিজের প্রশস্তি গেয়েছেন। তিনি বলেছেন আইন-শৃঙ্খলা অন্য রাজ্যের তুলনায় ঠিকমতো রয়েছে। মাননীয় সভাপাল মহাশয়, কিভাবে পশ্চিমবঙ্গে খুনের রাজত্ব এবং আতঙ্কের রাজত্ব কায়েম হতে চলেছে, তার একটা হিসাব আমি দিচ্ছি। ১৯৭৮ সালের জানুয়ারি থেকে সেপ্টেম্বর মাস পর্যন্ত এই ৯ মাসে ৭৮৯ জন খুন হয়েছে। ঐ বছর অক্টোবর থেকে ১৯৭৯ সালের ফেব্রুয়ারি পর্যন্ত এই ৫ মাসে ৪১৩ জন খুন হয়েছে। অর্থাৎ টোটাল খুন হয়েছে ১৪ মাসে ১৪০০ মতো মানুষ। এই হিসাব যদি অসত্য হয় তাহলে মাননীয় মুখ্যমন্ত্রী নিশ্চয়ই হিসাব দেখেন যে, কত খুন হয়েছে, কত রাহাজানি হয়েছে।

মাননীয় সভাপাল মহাশয়, ১৯৭০-৭১ সালকে ক্রাইমের পিক পিরিয়ড বলে আমরা জানি। ১৯৭০-৭১ সালকে যদি স্ট্যান্ডার্ড ধরি তাহলে '৭৬ সালে আমরা দেখেছি ক্রাইম ইনক্রিস করেছে মাত্র ০.৯ শতাংশ। কিন্তু আমরা দেখছি এখন রাহাজানি এবং খুন বেড়েছে ৪ শতাংশ। পশ্চিমবঙ্গে গড়ে প্রতিদিন খুন হচ্ছে ৩.৮ জন মানুষ। এইভাবে পশ্চিমবঙ্গে খুনের রাজত্ব চলছে। অথচ মাননীয় মুখ্যমন্ত্রী বলছেন যে, না, ঠিক আছে, আইন-শৃঙ্খলার অবনতি ঘটেনি।

মাননীয় সভাপাল মহাশয়, চুরি-ডাকাতি রাহাজানির ঘটনার কথা আমরা এই বিধানসভায় বহুবার বলেছি এবং আমরা এ বিষয়ে প্রশ্ন করেছিলাম, সেই প্রশ্নের উত্তরে মাননীয় মুখ্যমন্ত্রী স্বীকার করেছেন যে, আগের তুলনায় এসব অনেক বেড়েছে।

মাননীয় সভাপাল মহাশয়, গ্রামাঞ্চলের কথা যদি বলি—সেখানে কি ধরনের আতঙ্ক, কি ধরনের আইন-শৃঙ্খলার অবনতি ঘটছে তা শুনলে আপনি নিশ্চিত আঁত্‌কে উঠবেন। আমরা বার বার বলেছি যে, গ্রামাঞ্চলে গণ-আদালত বসানো হয়েছে। মেদিনীপুর জেলার কেশপুর, নারায়ণগড়, ভগবানপুর প্রভৃতি এরিয়াতে গণ-আদালত বসেছে এবং সি. পি. এম. ছাড়া অন্য দলের মানুষদের সেখানে নিয়ে গিয়ে বিচার করা হচ্ছে, তাদের জরিমানা করা হচ্ছে, কান ধরে ওঠ-বোস করানো হচ্ছে। এই ধরনের ঘটনার উল্লেখ আমরা লিখিতভাবে মুখ্যমন্ত্রীর কাছে করেছি। পুলিশ সেখানে নিষ্ক্রিয়, পুলিশের কাছে ডায়রি করতে গেলে পুলিশ বলছে সি. পি. এম.এর ক্যাডাররা না বললে আমরা ডায়রি নেব না, আপনারা ডায়রি করতে আসবেন না। মাননীয় সভাপাল মহাশয়, এমন কি সি. পি. এম. ছাড়া অন্য কোনও দলের লোকের সঙ্গে পুলিশ কথা বলতে ভয় পায়, কথা বলতে চায় না, চাকুরি চলে যাবে বলে

বামফ্রন্ট সরকার তথা সি. পি. এম. তাদের রাজত্ব কায়েম করতে চাইছে এবং সেটা তারা গ্রামাঞ্চলে আতঙ্ক সৃষ্টি করে করতে চাইছে। আজকে এইভাবে গ্রামাঞ্চলের মানুষকে গ্রাম ছাড়া করা হচ্ছে, গৃহ-হারা করা হচ্ছে। আমি ইতিপূর্বে এবিষয়ে বহুবার আপনার মাধ্যমে সভায় উল্লেখ করেছি। নারায়ণগড়, কেশপুর, ভগবানপুরের বহু মানুষ আজকে গ্রাম ছেড়ে শহরের দিকে যাচ্ছে। আজকে গ্রামাঞ্চলে এই জিনিস করা হচ্ছে কেন? কারণ মাননীয় মুখ্যমন্ত্রী জানেন শহরে বেশি অশান্তি, বিশৃঙ্খলা গণ্ডগোল সৃষ্টি হলেই তার পাবলিসিটি হবে এবং তাতে তাঁদের রাজত্ব কায়েম করায় অসুবিধা হতে পারে এবং আইন-শৃঙ্খলার অবনতি তাতে সহজেই প্রমাণ হয়ে যেতে পারে। কিন্তু আমাদের ক্যাডারদের দিয়ে গ্রামাঞ্চলে যদি মানুষের উপর অত্যাচার করি, আমাদের ক্যাডার ছাড়া যে সমস্ত অন্য পার্টির সমর্থক মানুষ আছে তাদের যদি আমরা সামাজিক বয়কট করি, মজুরি বাড়াবার নামে যদি মজুরি বন্ধ করে দিই এবং পুলিশকে ইনঅ্যাকটিভ করে রাখি, ও. সি., ডি. এস. পি., সি. আই. সবাই যদি ইনঅ্যাকটিভ হয়ে থাকে তাহলে আমাদের কাজ উদ্ধার হবে, ভয়ে মানুষ আমাদের পতাকার তলে আসবে, আমাদের স্ট্রেন্থ বাড়বে, সারা রাজ্যে আমরা লাল-পতাকা কায়েম করতে পারব, লাল সাম্রাজ্য কায়েম করতে পারব। এটাই মূল কারণ।

[4-30—4-40 P.M.]

মাননীয় সভাপাল মহাশয়, বাজেটে টাকা বাড়ানো হয়েছে কিন্তু প্রশাসনের কোনওরকম উন্নতি হয়নি। প্রত্যেকটি জেলায় আমরা দেখতে পাচ্ছি সেখানে সিনিয়র এবং জুনিয়র পুলিশ অফিসারদের মধ্যে লড়াই চলেছে। ডাইরেক্ট আই. পি. এস. যারা তারা ৩/৪ বছরের মধ্যে প্রোমোশন পাচ্ছে ১০/১২ বছরের মধ্যে এস. পি. হয়ে যাচ্ছে কিন্তু ডব্লু. বি. পি. এস. থেকে যারা পাশ করে আসছেন তাদেরকে ১৪/১৫ বছর ধরে ওয়েট করতে হচ্ছে, তাদের প্রমোশন হচ্ছে না অথচ বাইরে থেকে আই. পি. এস. অফিসারকে এনে পশ্চিমবঙ্গে বসানো হচ্ছে—ডি. এস. পি. র‍্যাঙ্কে যারা আছেন তাদের কথা মাননীয় পুলিশমন্ত্রী ভাবছেন না। তাদেরকে ডি. এস. পি.তেই রিটায়ার করতে হচ্ছে। মাননীয় সভাপাল মহাশয়, আরও লক্ষ্য করছি, যে সমস্ত পুলিশ কনস্টেবল আছে, এস. আই., এ. এস. আই. হাবিলদার আছে তাদের প্রোমোশনের কোনও ব্যবস্থা নেই। একজন হাবিলদার, একজন এস. আই. এবং একজন এ. এস. আইকে তাদের ঐ পোস্টেই রিটায়ার করতে হয়। ফলে পুলিশ বিভাগ থেকে যে কাজ আমরা আশা করব—সৎ, একনিষ্ঠ, কর্মনিষ্ঠ প্রভৃতি আচরণ দেখবার আশা করব তা নিশ্চয়ই পাব না। তাই মাননীয় মুখ্যমন্ত্রীকে বলব যে, এ বিষয়ে সজাগ দৃষ্টি দিন। মাননীয় সভাপাল মহাশয়, কলকাতা পুলিশের দুর্নীতি বেড়েছে। কলকাতা পুলিশের যারা পুরোনো অফিসার ছিলেন তারা পুরানোই রয়ে গেছেন। মাননীয় মুখ্যমন্ত্রী কয়েকদিন আগে ১৪ জন ও. সি.কে বদলি করলেন কিন্তু তার মধ্যে একজন ও. সি.—যিনি তালতলার ও.সি. ছিলেন, নাম হচ্ছে কালিকা ব্যানার্জি—তার তদ্বিরের জোরে তিনি টিকে গেলেন এবং তাঁকে ফুল-বাগানের ও.সি. হিসাবে ট্রান্সফার করানো হয়। সুতরাং দেখতে পাচ্ছি যে, কালিকাবাবু প্রমাণ করলেন এই বামফ্রন্ট সরকার এই রকম তদ্বির এবং স্বজন-পোষণের রাজ্য। তিনি প্রমাণ করলেন যে, এইভাবে তদ্বির করলে এবং আত্মীয়-স্বজন দিয়ে কনভিন্স করানো গেলে দাবি আদায় করা যায়। কলকাতা শহরে এখন প্রত্যেকদিন খুন-রাহাজানি, ডাকাতি—যেটা আমরা খবরের কাগজে

দেখছি কিম্বা বিভিন্ন সূত্র থেকে আমাদের কাছে আসছে সেখানে দেখছি যে, এই ব্যাপারে যিনি দায়িত্বে আছেন সেই ডি. সি. ডি. ডি. তিনি—আমরা জানি, লালবাজারে থাকেন না—তার কোয়ার্টার অন্যত্র আছে—তিনি সর্বক্ষণই শুনি নাচ, গান, বাজনা, সিনেমা ইত্যাদিতে ব্যস্ত থাকেন—মাননীয় মুখ্যমন্ত্রী সবই জানেন—জানি না কেন তিনি এনাকে রেখেছেন। যদিও এটা সত্য যেহেতু তিনি সি. পি. এম.-এর সমর্থক, যেহেতু তিনি সি. পি. এম.কে সাপোর্ট করেন, এই পার্টির হয়ে কাজ করেন সেইজন্য বোধ হয় মাননীয় মুখ্যমন্ত্রী তাকে কিছু বলছেন না, চটাতে চাইছেন না। মাননীয় সভাপাল মহাশয়, আমরা জানি, ১৯৬৭ সালে যখন পুলিশ অ্যাশোসিয়েশন হয়েছিল তখন মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় স্বরাষ্ট্র মন্ত্রী ছিলেন। সেই সময়ে দেখেছি পুলিশ অ্যাশোসিয়েশনের বিরুদ্ধে অ্যাকশন নিয়েছিলেন। তখন দেখেছি তিনি সুবোধ দত্তকে সাসপেন্ড করেছিলেন। কিন্তু এখন দেখছি পুলিশ অ্যাশোসিয়েশনের মধ্যে পুরোপুরি সি. পি. এম.এর ইনফিলট্রেশন হয়েছে। যে সমস্ত কর্মকর্তা ছিল তারা ঐ পুলিশ অ্যাশোসিয়েশনের মধ্যে থেকে সমস্ত কাজকর্ম করান এবং এই অ্যাশোসিয়েশনকে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় নিজে মদত দিচ্ছেন। মাননীয় সভাপাল মহাশয়, আমরা জানি আমাদের দলের সমর্থক না হলে তাকে বদলি করা যাবে না, তাকে ভাল ব্যবস্থায় রাখা হবে। কলকাতার জয়েন্ট পুলিশ কমিশনার শ্রী প্রকাশ ভট্টাচার্য মহাশয়ের বিরুদ্ধে ভিজিলেন্স হয়েছে, সি. বি.' আই.তে প্রমাণিত হয়েছে কিন্তু তাসত্ত্বেও যেহেতু সি. পি. এম.এর সমর্থক, সেহেতু তার ভাই সি. পি. এম. দলের এক্সিকিউটিভ বডির মেম্বার সেহেতু তাকে জয়েন্ট কমিশনার পদে রাখা হয়েছে।

একথা কি আপনি অস্বীকার করতে পারেন? আমি জানি প্রতিটি থানায় খুন, ডাকাতি এবং রাহাজানির যেন ডায়রি না নেওয়া হয় এই বলে নির্দেশ দেওয়া হয়েছে। কেননা তা নিলে একটা হিসাব প্রকাশ পেয়ে যাবে। পঞ্চায়েতের কথা উনি অনেকবার বলেছেন যে পঞ্চায়েতের মাধ্যমে বিভিন্ন কাজ হচ্ছে। পঞ্চায়েতে এইভাবে নির্দেশ দেওয়া হয়েছে যে কেউ কাউকে মেরেছে বা কেউ কারুর জমি দখল করেছে এই নিয়ে কেউ যদি ডায়রি করতে যায় তাহলে পঞ্চায়েতের পারমিশন নিতে হবে, গ্রাম প্রধানের নির্দেশ নিতে হবে, এইভাবে গ্রামাঞ্চলের মানুষ নিয়ে রাজনীতি করা হচ্ছে। আপনি বললেন শিক্ষা প্রতিষ্ঠান বা গণতান্ত্রিক আন্দোলনের উপর পুলিশ হস্তক্ষেপ করবে না, আপনি এখানে যেসব কথা বলেন বাইরে গিয়ে সেসব জিনিস উল্টে যায়। শিক্ষাপ্রতিষ্ঠানের কথা হরিপদবাবু বললেন আমিও বলছি এইরকম একটা শিক্ষা প্রতিষ্ঠানে একটি মহিলা ছাত্রী পুলিশের দ্বারা নিগৃহীত হয়েছে। জয় ইঞ্জিনিয়ারিংয়ে ভূমিকা আপনারা জানেন কিন্তু সেখানে পুলিশ এদের ইউনিয়ন করতে দিচ্ছে না। মরিচঝাঁপি আন্দোলন কি গণতান্ত্রিক আন্দোলন নয়? সেখানকার উদ্বাস্তুদের বাড়ির মেয়েরা জল আনতে গেলে পুলিশ গিয়ে তাদের জলের কলসী উল্টে ফেলে দিচ্ছে বা লঞ্চে তুলে এনে তাকে ডুবিয়ে মারছে। তিনি বললেন স্পেশ্যাল ব্রাঞ্চের পলিটিক্যাল পার্টির কার্যকলাপ দেখার জন্য যে সমস্ত শেল ছিল সেগুলিকে স্ক্যাচ করে দেওয়া হয়েছে কিন্তু আমরা জানি নন-অফিসিয়্যাল ইনস্ট্রাকশন হচ্ছে কংগ্রেস আই.এর কাজকর্ম দেখতে হবে এবং সেখানে নিজেদের কন্ট্রোলে পুলিশ অ্যাশোসিয়েশনের লোক বসানো হয়েছে এটা কংগ্রেস হুডলাম সেল নামে পরিচিত হয়েছে এবং তারা রীতিমতো কাজ করছে। আশা করি মুখ্যমন্ত্রী এ বিষয়ে তাঁর বক্তব্য

রাখবেন। তিনি বলেন কারু টেলিফোনে আড়ি পাতা হয় না, কিন্তু সেদিনেও কাশীবাবু বললেন তাঁর টেলিফোনে আড়ি পাতা হচ্ছে এবং আমাদের টেলিফোনেও এই কাজ করা হয়। আধুনিকীকরণের নাম করে কিছু মডার্ন ইলেকট্রনিক গেজেট বিদেশ থেকে আমদানি করবার কথা তিনি চিন্তা করছেন, এই জিনিসগুলি এনে অ্যান্টি ক্রিমিন্যাল কাজে ব্যবহার করেন তাহলে আমরা তাঁর সমর্থন করি। কিন্তু বিরোধী দলের প্রতি যেন এই জিনিস ব্যবহার করা না হয়। কোর্টের অর্ডার পুলিশ মানছে না, হয়ত পুলিশকে এই রকমই নির্দেশ দেওয়া হয়েছে, লোয়ার কোর্টের অর্ডার ছেড়েই দিলাম হাইকোর্টের অর্ডারও পুলিশ মানছে না। যখন একটা জমির উপর ইনজাংশন হয়ে গেল তখন পুলিশের সহযোগিতায় সি. পি. এম.রা বলছে হাইকোর্টের অর্ডার হাইকোর্টেই থাকবে, অমরা এইসব মানি না। সেইজন্য ২ জন বিচারপতি শ্রী সব্যসাচী মুখার্জি এবং শ্রী সলিল মিত্র বলেছেন যে হাইকোর্টের অর্ডার মানতেই হবে। নেতাজী কলেজের অধ্যক্ষ শ্রী পীযুষ মুখার্জি হাইকোর্টের অর্ডার দেখিয়ে পুলিশের সাহায্য চেয়েছিলেন কিন্তু পুলিশ তাকে কোনও সাহায্য করেনি।

[4-40—4-50 P.M.]

গুলি চলার ব্যাপারে আজকের মুখ্যমন্ত্রী তখনকার দিনের বিরোধী দলনেতা হিসাবে সবসময় বিচার বিভাগীয় তদন্তের জন্য দাবি করেছিলেন কিন্তু আমরা যখন বলি মরিচঝাঁপিতে গুলি চলল, ভগবানপুরে গুলিতে দু'জন নিহত হল, কালিয়াচকে নিহত হল তখন আমরা বিচার বিভাগীয় তদন্ত চাইলে তিনি আমাদের আবেদনে কর্ণপাত করেন না। পরিশেষে আমি বলব কেন্দ্রীয় সরকার পুলিশ কমিশন বসিয়েছেন সেই রিপোর্ট পাওয়া পর্যন্ত আমাদের অপেক্ষা করতে হবে, কারণ এটা ভারতীয় ব্যবস্থা কিন্তু আমি ওঁকে অনুরোধ করব রাজ্যের স্বার্থে আপনি একটা পৃথক কমিশন বসান যাতে এই রাজ্যের পুলিশকে আরও জোরদার করা যায় এবং তাদের কাছ থেকে ভাল কাজ পাওয়া যায়, সেইজন্য আমি বলব সেন্ট্রাল গভর্নমেন্টের রিপোর্ট আসার আগেই এখানে একটা পুলিশ কমিশন করা হোক। তিনি যেভাবে বক্তব্য রেখেছেন কংগ্রেস সম্বন্ধে পুলিশ সম্বন্ধে এবং যেভাবে তিনি পুলিশের খপ্পরে পড়ে গিয়েছেন তাতে এই পুলিশ বাজেটের বিরোধিতা আমাকে করতেই হবে। এই বলে আমি শেষ করছি।

**শ্রী অনিল মুখার্জি ঃ** স্যার, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয় নিবেদন করতে চাই। ১২ এবং ১২সি বাসের শ্রমিকরা একমাস তেরো দিন যাবত ধর্মঘট করে আছে, তারা আজকে এই বিধানসভায় এসে মুখ্যমন্ত্রী এবং পরিবহন মন্ত্রীকে একটা মেমোরেন্ডাম দিচ্ছেন। আমি আপনার মাধ্যমে ওঁদের কাছে অনুরোধ করব এই বিষয়টা যাতে তাড়াতাড়ি নিষ্পত্তি হয় সেদিকে ওঁরা লক্ষ্য রাখবেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় সভাপাল মহাশয়, পুলিশ মন্ত্রী যে বাজেট পেশ করেছেন আমি সেটাকে সি. পি. এম. পার্টির বাজেট বলে আখ্যা দিতে চাই। কারণ আমরা জানি এই সরকার হবার পর ৬৫-৬৬ সালে যে বাজেট বরাদ্দ ছিল ৭৯-৮০ সালে তার বরাদ্দ ৩০ পারসেন্ট বেড়ে গেছে। সুস্থ আইন-শৃঙ্খলা, সুস্থ পরিবেশের এটা একটা নমুনা। এর দ্বারাই আমরা বুঝতে পারছি সরকার পুলিশবাহিনীকে নতুনভাবে তৈরি করার জন্য ভালভাবে সাজানোর জন্য দলীয় কাজে ব্যবহার করার জন্য আরও অতিরিক্ত ১৪-১৫ কোটি

টাকার বেশি প্রয়োজন হয়েছে।

**(শ্রী জগদীশচন্দ্র দাস ঃ অন এ পয়েন্ট অফ অর্ডার স্যার, মাননীয় সদস্য বললেন ১৫ কোটি টাকা বেশি এটা অসত্য, কারণ এবারে বাজেটে মাত্র দেড়-দুই কোটি টাকা বেশি আছে।)**

সভাপাল মহাশয়, মাননীয় সদস্য বোধ হয় জানেন না ১৯৭৫-৭৬ সাল থেকে ১৯৭৯-৮০ সাল পর্যন্ত যোগ করলে অঙ্ক শাস্ত্রে এটাই দাঁড়ায়। উনি অঙ্ক শাস্ত্র একটু শিখে নিন। মাননীয় সভাপাল মহাশয়, আজকে বক্তৃতা রাখতে গিয়ে, আমি ভাবছিলাম, পুলিশ মন্ত্রী যে রকম উগ্র মনোভাব দেখালেন তাতে বিরোধী দলের এখানে কিছু বলার আছে বলে তিনি বিশ্বাস করেন না। কারণ, তাঁর মতে বিরোধী দল থাকা উচিত নয়। অবশ্য মার্কসবাদে উনি বিশ্বাসী, চিনে কোনও বিরোধী দল নেই, রাশিয়ায় কোনও বিরোধী দল নেই, কমিউনিস্ট পার্টি নীতিতে বিরোধী দলের কোনও ভূমিকা নেই, সেই শিক্ষায় উনি শিক্ষা পেয়েছেন, সেই আদর্শে উনি দীক্ষিত, সেই আদর্শে উনি মানুষ হয়েছেন, সুতরাং বিরোধী দলের সমালোচনা, বিরোধী দলের কোনও কথা যে থাকা উচিত এটা উনি বিশ্বাস করেন না। পশ্চিমবঙ্গের অত্যন্ত দুর্ভাগ্য যে একজন অত্যন্ত উগ্র মস্তিষ্কের মন্ত্রীকে পুলিশের দায়িত্ব দিয়েছেন যিনি নিজের বক্তব্য রাখতে গিয়ে বিরোধী দলের সমালোচনা করতে গিয়ে যে সমস্ত উক্তি করেছেন ইতিপূর্বে কোনওদিন কোনও পুলিশ মন্ত্রীর মুখ থেকে আমরা শুনিনি। পশ্চিমবঙ্গের দুর্ভাগ্য যে তিনি পুলিশ মন্ত্রী আবার মুখ্যমন্ত্রী। স্যার, ১৯৬৭, ১৯৬৯ সালের কথা যদি না বলি তাহলে মাননীয় মুখ্যমন্ত্রী যে ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সালের যে কথা বলেছেন তার উত্তর দেওয়া হয় না। ১৯৬৭, ১৯৬৯ সালে উনি যে রক্তের হোলি খেলে ছিলেন, রক্ত নিয়ে জঙ্গলের রাজত্ব পরিণত করেছিলেন, পশ্চিমবঙ্গের রাজনীতিকে কোথায় নিয়ে গিয়েছিলেন, পশ্চিমবঙ্গের পুলিশকে কিভাবে তৈরি করা হয়েছিল, পশ্চিমবঙ্গের পুলিশকে কোথায় নিয়ে যাওয়া হয়েছিল তারজন্য তাঁর চেয়ে বড় গুরুদেব বোধ হয় আর কেউ নেই। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় কমিশনের ভয় দেখান, এমন একদিন আসবে যখন পুলিশ মন্ত্রীকে কমিশনের সম্মুখীন হতে হবে। ১৯৬৭, ১৯৬৯ সালে কত লোক নিহত হয়েছে তার ইতিহাস আমাদের জানা আছে। উনি বার বার বক্তৃতা দেবার সময় সি. পি. এম. কত খুন হয়েছে সেকথা বলেন, ২ হাজার কংগ্রেস কর্মীকে ১৯৬৭, ১৯৬৯ সালে হারাতে হয়েছে, আমাদের হাজার হাজার কংগ্রেস কর্মীকে আপনারা ঘরছাড়া করেছিলেন। আমি জানি ১৯৬৭, ১৯৬৯ সালে উনি যে জঙ্গলের রাজত্ব তৈরি করেছিলেন, যে জঙ্গলের বিভীষিকা পশ্চিমবঙ্গে এনেছিলেন, পুলিশকে যেভাবে কুৎসিত কাজে নামিয়েছিলেন তাতে তার ফল ওঁকে ভোগ করতে হয়েছিল। উনি যখন পুলিশ মন্ত্রী ছিলেন তখন পুলিশ ওঁকে ঘরে তাড়া করেছিল, স্পিকার পালিয়ে গিয়েছিলেন, সেটা বেশি দিনের ইতিহাস নয়, পুলিশবাহিনী পুলিশ মন্ত্রীকে আক্রমণ করে এটা এই বিধানসভায় হয়েছে। আমরা জানি তিনি এই পুলিশ নিয়ে খেলা করেছিলেন, পুলিশ নিয়ে রাজনীতি শুরু করেছিলেন, তাই পুলিশ তার জবাব দিয়েছিল। আবার শুরু করেছেন পুলিশ নিয়ে রাজনীতি। আমরা জানি পুলিশ নিয়ে যাঁরা রাজনীতি করেন তাঁরা তার জবাব এইভাবে পান, দে উইল বি পেড ব্যাক বাই দেয়ার ওন কয়েন। আমরা জানি পশ্চিমবঙ্গের মানুষ অত্যন্ত আনন্দে আছে, কোথাও আইন-শৃঙ্খলার অবনতি নেই। আমি বলি আইন-শৃঙ্খলার অবনতি নেই যদি তাহলে মুখ্যমন্ত্রী কেন হিসাব দিলেন না তাঁর ভাষণে কতগুলি

ডাকাতি হয়েছে, কতগুলি চুরি, খুন, রাহাজানি হয়েছে? তিনি বলেছেন বেড়ে গেছে। যদি বেড়ে গিয়ে থাকে তাহলে আইন-শৃঙ্খলার উন্নতি হয়েছে এই রকম কথা যদি কোনও পুলিশ মন্ত্রী হাউসকে বোঝাবার চেষ্টা করেন তাহলে আমি বলব এর চেয়ে অসত্য ভাষণ পশ্চিমবঙ্গের বিধানসভায় কোনও পুলিশ মন্ত্রী এর আগে দেননি। তিনি যে ভাষণ দিয়েছেন তাতে পশ্চিমবঙ্গের আইন-শৃঙ্খলার অবনতি ঘটেছে।

[4-50—5-00 P.M.]

মুখ্যমন্ত্রী এই যে বেশি টাকা চাচ্ছেন দুঃর্ভাগ্যজনক। ১৯৭৫-৭৬ সালে এবং ১৯৭৬-৭৭ সালে কংগ্রেস ১ কোটি টাকা বরাদ্দ কমিয়ে দিয়েছিল এবং তাতে কংগ্রেস প্রমাণ করেছিল যে, পুলিশ খাতে টাকা কমিয়ে দিয়ে দেশে আইন-শৃঙ্খলা ভালভাবে চালানো যায়। কিন্তু আজকে তিনি টাকা বাড়িয়ে প্রমাণ করতে চাচ্ছেন তিনি সুস্থ প্রশাসন চালাচ্ছেন, পুলিশ ভালভাবে প্রশাসন চালাবে। আমি জানি তিনি টাকা নেবেন, কিন্তু আমি একটার পর একটা উদাহরণ দিয়ে দেখাচ্ছি অবস্থাটা কি। আপনারা মরিচঝাঁপির কথা বললেই চিৎকার করেন। আপনারা মরিচঝাঁপিতে সাধারণ মানুষের জল, খাদ্য বন্ধ করবার জন্য এবং সাংবাদিকদের সেখানে ঢোকা বন্ধ করবার জন্য ৮০০ পুলিশ নিয়োগ করেছিলেন। এবং তারজন্য আপনাদের প্রতিদিন ১ লক্ষ টাকা খরচ হয়েছে। দিনে ১ লক্ষ টাকা খরচ করবার জন্য আমরা কি পুলিশ বাজেটে টাকা দেব? কাশীপুরে ১৮ রাউন্ড গুলি চলেছিল, কিন্তু এঁরা বললেন কেউ হতাহত হয়নি। অথচ আমরা জানি মাননীয় সদস্য ভোলা সেন মহাশয় নিজে একটি মৃতদেহ পুলিশের হাতে দিয়েছেন। আপনারা ক্ষমতায় আসার পর পুলিশ ১৫৬ বার গুলি করেছে এবং ৬৬৬ জনকে হত্যা করেছে গুলি করে। আপনারা জবাব দিতে পারেন কোনও সরকার দেড় বছরের মধ্যে এত লোককে গুলি করে মেরেছে। বৃটিশ সাম্রাজ্যবাদ দিলে বলুন তো আর কোনও সরকার ১৫ মাসের মধ্যে এত লোককে গুলি করে মেরেছে? আমরা দেখছি নির্বিচারে গুলি চালাচ্ছেন। আপনারা বলেছিলেন পুলিশ কখনও গণতান্ত্রিক আন্দোলন বন্ধ করবে না। কিন্তু সাম্বিয়ানে এই যে হত্যা করা হল তার কোনও জবাব নেই। আমাদের পুলিশ মন্ত্রী তখন শিলিগুড়িতে থাকা সত্ত্বেও সেখানে তিনি যেতে পারেননি। সাম্বিয়ানে ৭-৮টা খুন হল অথচ আজ পর্যন্ত তার কোনও জবাব নেই। আপনার পুলিশ প্রশাসন আজকে আইন-শৃঙ্খলাকে এমন জায়গায় নিয়ে গেছেন যে দেশের লোকের আর আইন-শৃঙ্খলার উপর বিশ্বাস নেই, লোকেরা এখন আর আইন বিশ্বাস করে না। এর কারণ হচ্ছে আপনারা নিজেরাই আইন-শৃঙ্খলা নষ্ট হবার পথ প্রস্তুত করেছেন। পুলিশবাহিনীর মাধ্যমে আপনারা পশ্চিমবাংলার গণতান্ত্রিক আন্দোলন স্তব্ধ করবার ইতিহাস রচনা করেছেন। আপনারাই বলেছিলেন গণতান্ত্রিক আন্দোলনে পুলিশ যাবে না। কিন্তু আমরা দেখেছি ছাত্র পরিষদের নির্বাচনের সময় ছাত্রপরিষদের ছেলেদের পুলিশ দিয়ে অত্যাচার করেছেন, শ্রমিক ধর্মঘট করেছে সেখানে আপনারা পুলিশকে লাগিয়ে দিয়েছেন। আপনারা বলেছিলেন বিশ্ববিদ্যালয়ের চত্বরে পুলিশ যাবে না কিন্তু আমরা দেখেছি আপনারা সেখানে পুলিশ পাঠিয়েছেন, যেখানে গণতান্ত্রিক আন্দোলন হয়েছে সেখানে পুলিশ পাঠিয়েছেন। আপনারা মুখে বলছেন এক কথা, কিন্তু কাজে করছেন অন্য জিনিস। আপনাদের মতো নগ্ন চরিত্র ইতিহাসে আর নেই।

গত দেড় বছরে আপনারা পুলিশকে যেভাবে চালিয়েছেন তাতে আপনাদের সম্বন্ধে ওই কথাই বলা যায়। ট্যাক্সি চালকরা আপনাদের কথা মানল না, কিন্তু আপনারা তাদের শাস্তি না দিয়ে ভাড়া বাড়াতে দিলেন। কার স্বার্থে এটা করলেন? বাস্ আপনাদের কেয়ার করছে না, তারা বাস বন্ধ করে বসে আছে। অথচ কংগ্রেস আমলে দেখেছি ১ পয়সা ট্রামের ভাড়া বেড়েছিল বলে এই মুখ্যমন্ত্রী আন্দোলন করেছিলেন এবং তার ফলে গুলি পর্যন্ত চলেছে, বহু ট্রাম পুড়েছে। শুধু তাই নয়, কেরোসিনের দাম এক পয়সা বেড়েছিল বলে গুলি পর্যন্ত চলেছে। আপনি বলুন তো, সি. পি. এম.এর কোনও লোকের বিরুদ্ধে যদি কেউ কেস করে তাহলে আপনারা সি. পি. এম.এর কোনও লোককে আবদ্ধ করেছেন কিনা? যখনই দেখা গেছে সি. পি. এম.এর লোক তখন তার বিরুদ্ধে কোনও অ্যাকশন নেওয়া হয়নি। আমি দেখেছি মথুরাপুরে পুলিশের উপস্থিতিতে ভাগ চাষীর ধান কেটে নিয়ে গেছে। আমরা বললাম ধান ধরে পুলিশের জিম্মা করে রাখুন। তাঁরা বললেন, আমাদের ক্ষমতা নেই—লাল পতাকা রয়েছে। আপনার পুলিশ নীরব দর্শকের ভূমিকা পালন করেছে, গ্রামের চাষীর পাশে কখনও তারা দাঁড়ায়নি। তবে একটা জিনিস দেখেছি আপনি পুলিশ প্রশাসনকে পুরোপুরি কব্জা করতে পারছেন না, যত নিচে তাদের নামাতে চান তত নিচে তাদের নামাতে পারছেন না।

তার একটি প্রমাণ, আপনি মেদিনীপুরের এস. পি.কে করলেন? আপনাদের যে শ্রমিক সমিতি, কৃষক সমিতি তারা ধান লুঠ করছিল, পুলিশকে মারধোর করেছে, পুলিশের গাড়ি ভেঙে দিয়েছে তার ফলে কি হল—পুলিশ গুলি চালিয়েছিল যেহেতু দুই জন সি. পি. এম. কমরেড পুলিশের গুলিতে নিহত হয়েছে তাই ও. সি. থেকে সমস্তকে ট্রান্সফার করে দিলেন, এস. পি. ট্রান্সফার। ২৪ ঘন্টার মধ্যে তাঁকে সাসপেন্ড করা হয়েছিল। নগ্ন পরিচয় দিলেন কৃষক আন্দোলনের নামে, চাষী আন্দোলনের নাম করে, তাই এস. পি.কে সাসপেন্ড করলেন। পশ্চিমবাংলার অনেক ইতিহাস আপনার কাছে আছে। আমি আপনাকে আবার স্মরণ করিয়ে দিই যে, কমিশনার অব পুলিশ কিছুদিন আগে একটি বিরূপ রিপোর্ট দিয়ে ছিল। কিন্তু দুর্ভাগ্য ক্রমে আপনি বললেন পশ্চিমবাংলার খুব উন্নতি হয়েছে। আইন-শৃঙ্খলার সার্টিফিকেট এবং দিল্লির সার্টিফিকেট গায়ে দিয়ে আপনি বসে আছেন। কিন্তু কিছুদিন আগে পুলিশ কমিশনার নিজে স্বীকার করেছেন এই রাজ্যের আইন-শৃঙ্খলার অবনতি হয়েছে, চুরি-ডাকাতি-খুন বেড়ে গেছে। আজকে আপনি মুখ্যমন্ত্রী এবং বিধানসভায় যে বক্তব্য রাখলেন যার সঙ্গে সত্যের কোনও মিল নেই। দুঃখের বিষয় আজকে আমি জানি আপনারা চেষ্টা করছেন পশ্চিমবাংলার মানুষকে বোঝাতে যে মজুরদার-মুনাফাখোরদের রুখতে এই বাজেট। কিন্তু আমি জানি ১লা এপ্রিল থেকে জিনিসপত্রের দাম বাড়বে কিন্তু জিনিসপত্রের দাম আজকে সব জায়গায় বাড়িয়ে দিয়ে লোকের কাছ থেকে মজুতদার-মুনাফাখোররা যে বেশি টাকা নিচ্ছেন সেই মজুতদার-মুনাফাখোরদের আজকে কি আপনি অ্যারেস্ট করেছেন? আপনার বিবৃতির মধ্যে কোথাও এই কথা নেই। আপনি যে লিখিত বিবৃতি দিয়েছেন সেই বিবৃতিতেও নেই। আপনি এখানে উত্তেজিত. হয়ে যে অসত্য বিবৃতি এখানে দিলেন তার মধ্যেও এই বিষয়ে আপনি একটুও কটাক্ষপাত করেননি। আপনি ইন্টেলিজেন্স অব দি পুলিশকে নষ্ট করে দিয়েছেন। পুলিশের যে ইন্টেলিজেন্সি ছিল আপনি নষ্ট করে দিয়েছেন দিনের পর দিন আপনার পার্টির কাজে লাগাবার ব্যাপারে। যেখানে পুলিশ আপনার পার্টির হয়ে কাজ করেননি, যেখানে পুলিশ

আপনার পার্টিকে সাহায্য করেনি, সেখানে ও. সি. ট্রান্সফার হয়েছে, সেখানে ও. সি. সাসপেন্ড হয়েছে। রাতারাতি ট্রান্সফার করে দিয়েছেন, কিন্তু সেখানে পুলিশ আপনাকে সাহায্য করেছে তারা বহাল তবিয়তে আছে। আপনার শরিক দল আর. এস. পি., ফরোয়ার্ড ব্লক-এর বন্ধুরা এখানে না বলুক আমরা জানি তাঁরাও নিগৃহীত হয়েছে পুলিশের দ্বারা, আপনারা আপনার পুলিশের দ্বারা এবং পার্টির দ্বারা। কিন্তু সেখানে কোনও বিচার হয়নি। আমরা জানি আজকে আমাদের এখানে যেখানে যেখানে অত্যাচার হয়েছে। আমরা তার প্রতিবাদ করেছি, আইন-শৃঙ্খলার অবনতির কথা বলেছি, কিন্তু আপনি বিধানসভায় যতবার বিবৃতি দিয়েছেন বলেছেন সব ঝুট হ্যায়, একটাও সত্যি কথা নেই কিন্তু আজকে মাননীয় পুলিশ মন্ত্রীকে স্মরণ করিয়ে দিতে চাই আমরা যত অভিযোগ করেছি—মানুষ মারা গেছে, তার মা কাঁদছে সেটা কিছু নয়, কিন্তু আজকে একটি কথা সব মিথ্যা কথা প্রমাণিত হয়েছে—একটি কথা সত্য প্রমাণিত হবে যদি মুখ্যমন্ত্রী কোনদিন আততায়ীর হাতে নিহত হন সেদিন তিনি বলবেন মুখ্যমন্ত্রী মরেছেন কিন্তু এই মুখ্যমন্ত্রী এই বিধানসভায় আর হাজির হতে পারবেন না—সেদিন হয়তো ওঁর স্ত্রী কেঁদে বলবেন এই ঘটনাটি সত্যি আর সব মিথ্যা। আমি জানি পশ্চিমবাংলার হাজার হাজার মানুষের সর্বনাশ হয়ে গেল তার কোনও কিছু হয় না। কিন্তু চন্দনের বাক্স চুরি গেল, অ্যাটাচি কেস চুরি হয়ে গেল তার জন্য পুলিশ কমিশনার থেকে আরম্ভ করে ২৬ জন পুলিশ তদন্ত শুরু করল। আজকে মানুষের জীবন নিয়ে ছিনিমিনি খেলা হচ্ছে, মানুষের জীবন নিয়ে, ধন-সম্পদ নিয়ে ছিনিমিনি খেলা হচ্ছে নগ্ন চিত্র এই পশ্চিমবাংলার কাছে তুলে ধরেছেন, পুলিশ প্রশাসনকে নিজেদের কব্জা করেছেন তার জন্য জনগণ একদিন জবাব দেবে।

[5-00—5-10 P.M.]

মাননীয় সভাপাল মহাশয়, শুধু সমালোচনা যদি করি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় জবাবি ভাষণ দেবার সময় বলবেন আর্টিসটিক কায়দায়, বিরোধী পক্ষের অনেক কিছু আশা করেছিলাম কিন্তু পেলাম শুধু সমালোচনা, আমি তাঁকে উপদেশ দিতে চাই না, উপদেশ দেবও না, তিনি তো মুখ্যমন্ত্রী কিছু বলতে উঠলেই বলবেন বসুন। আমি বলতে চাইছি, সাজেশন হিসাবে তাঁর কাছে রাখছি, রিক্রুটমেন্ট রুলস-এর পরিবর্তন করুন, রিক্রুটমেন্ট অব কনস্টেবল এবং সিপাইদের যখন রিক্রুট করবেন তখন পরীক্ষার মাধ্যমে করুন, লক্ষ লক্ষ বেকার পড়ে আছে, যদি পরীক্ষার মাধ্যমে নেন তবে—ইউনিভার্সিটি পরীক্ষার মাধ্যমে যেমন এস. আই.দের নেবার জন্য পরীক্ষা করেন, সেইরকম পরীক্ষা কনস্টেবল এবং সিপাইদের বেলায় করুন। এটা নিলে পর শুধু আপনাদের পার্টির লোকেরাই ঢুকতে পারবে না, মান বাড়বে, বাংলার পুলিশ প্রশাসন দক্ষ হবে, আরও ভাল হবে। মাননীয় সভাপাল মহাশয়, আমি আর একটা কথা বলব—ডিসিপ্লিন ইন পুলিশ ফোর্স, পুলিশে এটাই সব চেয়ে বড় কথা, ডিসিপ্লিনকে তো আপনারা পার্টিবাজিতে নিয়ে গেছেন, সার্ভিসে ডিসিপ্লিন থাকা খুব দরকার, এস. আই. অব পুলিশ রিক্রুট করার সময় সেটা পাবলিক সার্ভিসু কমিশনের থ্রুতে করুন, কমিশনের সুপারিশও তাই, এটা যদি করেন অ্যাপয়েন্টমেন্ট থ্রু পাবলিক সার্ভিস কমিশন করেন, তাহলে অনেক বেটার কোয়ালিটির লোক পাবেন তারা নিরপেক্ষ দৃষ্টিভঙ্গি নিয়ে ভালভাবে কাজ করবে, ভাল ভাল ছেলেরা এই কাজে আসবে। এই সঙ্গে বলব—

If the training of the young constable is the foundation on which the general inefficiency of the police rests, discipline is the cement which holds the force together.

এটা স্মরণ রেখে যদি করেন তো যে সমস্ত পুলিশকে থানায় নিয়ে গিয়ে বসাবেন তাতে নিরপেক্ষ ছেলেরা আসতে পারবে আর থ্রু পি এস সি করলে পরীক্ষার মাধ্যমে করলে নিশ্চয়ই ফাউন্ডেশনও ভাল হবে, কনস্টেবল সিপাই এদের যদি পরীক্ষার মাধ্যমে নেন তো ফাউন্ডেশন ভাল হবে, এবং থানার পরিচালনাও ভাল হবে, পুলিশ প্রশাসন দক্ষ হবে, এবং দক্ষ প্রশাসন দিয়ে অনেক এগিয়ে নিয়ে যেতে পারবেন। এই কথা বলে সুনীতিবাবু যে কাটমোশন এনেছেন তার প্রত্যেকটি গ্রহণ করার জন্য অনুরোধ করছি এবং মাননীয় পুলিশ মন্ত্রী মহাশয় যে পুলিশ বাজেট এনেছেন তার পূর্ণ বিরোধিতা করছি।

**শ্রী অশোককুমার বসু ঃ** মিঃ চেয়ারম্যান স্যার, কংগ্রেস দলের পক্ষ থেকে আইন-শৃঙ্খলার অবনতি সম্পর্কে যে কথা বলা হয়েছে, আমি মনে করি তাদের একথা বলার কোনও নৈতিক অধিকার নাই। কারণ ১৯৭১ সাল থেকে ১৯৭৭ সাল, এই ৬৬ বছর ধরে এঁরা যে সন্ত্রাসের রাজত্ব কায়েম করেছিলেন, যে মস্তানের রাজত্ব কায়েম করেছিলেন, যে অরাজকতা সৃষ্টি করেছিলেন, পশ্চিমবঙ্গের জনগণ যে মুহূর্তে সুযোগ এসেছে, এঁদের ইতিহাসের আস্তাকুঁড়ে নিক্ষেপ করেছে এবং বামফ্রন্টকে বিপুল ভোটাধিক্যে জয়যুক্ত করেছে। আমি একথা বলতে চাই যে মুখ্যমন্ত্রী জ্যোতি বসু মহাশয় বাজেট পেশ করার সময় যে কথা বলেছেন, সেটা অত্যন্ত সঠিক যে ১৯৭১ থেকে ১৯৭৭ পর্যন্ত ভয়ঙ্কর দিনগুলির কথা যদি আমরা স্মরণ না করি, সেগুলি ভুলে যাই, আজকে যে অবস্থার উন্নতি হয়েছে সেটা আমরা উপলব্ধি করতে পারব না। এঁরা যে সোনার রাজত্বের কথা প্রায়শই বলে থাকেন, সন্ত্রাস এবং কারচুপির মধ্য দিয়ে ক্ষমতায় আসীন হবার পর, মাত্র তিন বছরের মধ্যে যে রাজত্ব চলছিল, সে সম্পর্কে দৈনিক সংবাদপত্রের রিপোর্ট থেকে উধৃতি দিচ্ছি।

২০শে আগস্ট, ১৯৭৪ এ যুগান্তর পত্রিকায় এই রিপোর্ট প্রকাশিত হয়। তাতে বলা হচ্ছে, 'শুধু বিজন বসুই নয়, গত তিন বছরে পশ্চিমবাংলায় দুর্বৃত্তদের শাণিত ছুরিতে ১৩০ জন ট্রেন যাত্রীর প্রাণ গিয়েছে।' অর্থাৎ ১৯৭২, ৭৩, ৭৪। এখানেই শেষ নয়। এছাড়া, ওদের আরও রেকর্ড কাহিনীতে উল্লেখ করা হয়েছে, ওই পত্রিকার রিপোর্টে। তাতে বলা হয়েছে, সারা দেশে কোনও রাজ্যে ট্রেনে হত্যাকাণ্ড এত বেশি ঘটেনি। শুধু তাই নয়, সেদিন যারা ট্রেনে চড়তেন সেই যাত্রীদের অবস্থা কি ছিল। তারা কতখানি অসহায় ছিলেন, কি পরিমাণ অদৃষ্টের উপর নির্ভরশীল ছিলেন সেই সম্পর্কে উল্লেখ করে যুগান্তরের রিপোর্টে আরও লিখছে, 'রাত্রে ট্রেনে মানুষ নিরাপত্তাহীন এক কামরায় বসে ইষ্টনাম জপ করতে করতে বাড়ি ফেরে।' এই ছিল তখনকার অবস্থা। শুধু তাই নয়, ওই রিপোর্টে আরও বলা হয়েছে, যে সমস্ত ওয়াগান ব্রেকার এই সমস্ত কাণ্ড সংগঠিত করে যে সমস্ত স্বভাব দুবৃত্তরা রয়েছে তাদের সাথে একদল বেকার যুবকও যুক্ত রয়েছে এবং এই বেকার যুবকদের হাতে ওই রাজনৈতিক দাদারা অস্ত্রশস্ত্র তুলে দিয়েছিলেন। তাই যুগান্তরের রিপোর্টে আরও বলা হচ্ছে যে, রাজনৈতিক সূত্রে পাওয়া মাল-মশলা এদের হাতে আছে। এরা সেদিন বেকারদের

শিখিয়েছিল যে এইটাই হল পথ, বেকার সমস্যা সমাধানের এই হল পথ, এই পথে রুজি-রোজগার হতে পারে। এরা সেদিন বেকারদের শিখিয়েছিল কৃষকরা তোমার শত্রু, শ্রমিকেরা তোমার শত্রু। তাই ওরা দিকে দিকে আওয়াজ তুলেছিলেন যে ওই অঞ্চলের বেকার যুবকদের ওই অঞ্চলের কারখানায় চাকরি দিতে হবে। শ্রমিক কর্মচারিদের কাজ ৮ ঘন্টা থেকে কমিয়ে দিয়ে বেকার যুবকদের কাজ দিতে হবে, চেয়ার দখল করতে হবে। শ্রমিকেরা ধর্মঘট করলে সে জায়গায় বেকারদের চাকরি দিতে হবে। অর্থাৎ ইন্দিরা রাজত্বকে স্থায়ী করার জন্য, স্বাশত করার জন্য এরা সেদিন যুবকদের এইভাবেই বিভ্রান্ত করেছিল। শুধু ট্রেনেই নয়, সেদিন যে কি ভয়ঙ্কর অরাজকতার রাজত্ব ওরা সৃষ্টি করেছিল। তাই সেদিন একটা দৈনিক পত্রিকার সম্পাদকীয়তে বলা হয়েছিল, ২৬শে আগস্ট, ১৯৭৪এ সম্পাদকীয়তে বলা হয়েছে, 'পশ্চিমবঙ্গে শ্রী সিদ্ধার্থশঙ্কর রায়ের সরকার শান্তি-শৃঙ্খলা ফিরিয়ে এনেছেন, চলন্ত ট্রেনে, পথে ও রাস্তাঘাটে ছিনতাইকারীদের হাতে উদ্ধত ছুরি ও বন্দুক প্রতিদিন সেই মিথ্যা আত্মপ্রসাদের গর্বকে ভেঙে খান খান করে দিচ্ছে।' আপনাদের রাজত্বে ছুরি, বন্দুক, আর রিভলবারের আস্ফালন, আর হত্যা—এই ছিল নৈমত্তিক ঘটনা। শুধু তাই নয়, নারীর ইজ্জত, নারীর সম্ভ্রম বলে কিছু ছিল না। তাই সম্পাদকীয়তে উল্লেখ করা হয়েছে, 'গভীর উদ্বেগের কথা এই যে ক্রমবর্ধমান অরাজকতা এখানে নারীর সম্ভ্রমকে আঘাত করছে। শ্রীচা, গনেযণ নামে কলকাতার একজন মহিলা ব্যাঙ্ক কর্মী নিরুদ্দেশ হয়ে যাওয়ার ঘটনা, ১০ই আগস্ট রাত্রে বালিগঞ্জ স্টেশন থেকে একজন তরুণীর অপহরণ, নিকটবর্তী একটা পোড়ো বাড়িতে তার উপর বলাৎকার-এর ঘটনা—এইটা অত্যন্ত গুরুতর ব্যাপার। শুধু তাই নয়, আপনারা পুলিশী নিষ্ক্রীয়তার অভিযোগ করেন বারে বারে, সেই রিপোর্টে উল্লেখ করা হয়েছে যে, এই ঘটনাগুলি ঘটে যাওয়ার পরও এই কুৎসিত ঘটনার পরও ১৫ দিন পরে পুলিশ কোনও রকম ব্যবস্থা গ্রহণ করেনি, কোনওরকম তদন্তের ব্যবস্থা করেনি। কারণ সেখানে উপরওয়ালার চাপ ছিল। এরজন্য দায়ী কে, এরজন্য সেদিন দায়ী ছিল অন্য কেউ নয়, জনসাধারণ নয়, সেদিন দায়ী ছিল, আপনাদের যে উপদল, সেই উপদলীয় কোন্দল। সে সম্পর্কে লক্ষ্য করে ওই পত্রিকার রিপোর্টে বলা হয়েছে, 'আজকের অরাজকতার পটভূমিকায় রয়েছে কংগ্রেসের উপদলীয় কোন্দল বেড়ে বেড়ে প্রচণ্ড বিরোধে পরিণত হচ্ছে, অন্যদিকে তেমনি সমাজ বিরোধীরা, মস্তানরা ওই সব উপদলের কোনও না কোনওটার প্রশ্রয় পাচ্ছে।' আমি একথাই বলতে চাই যে, আজও আবার সেই ঘটনাই ঘটছে। বিশেষ করে জনতা দলের যে বিভ্রান্তকর নীতি, তাদের অর্থনীতির ক্ষেত্রে কংগ্রেসের ছেঁড়া জুতোয় পা গলিয়ে চলার ফলে জনসাধারণের মনে যে বিভ্রান্তির সৃষ্টি হচ্ছে, তাদের নিজেদের মধ্যে যে ঘরোয়া কোন্দল তার ফলে বিশেষ করে চিকমাগালুরে ইন্দিরা গান্ধীর জয়লাভ সম্ভব হয়েছে এবং তারপরে যেসব ঘটনা ও সুযোগ হচ্ছে তা আবার নতুন করে রাজ্যে কংগ্রেসকে মাথাচাড়া দেবার চেষ্টায় সাহায্য করছে।

[5-10—5-20 P.M.]

এই রাজ্যে তার ব্যতিক্রম নেই এবং সেই কারণে আবার নতুন করে কংগ্রেসের যে নীতি যে চক্রান্ত সেটা মাথা চাড়া দিয়ে উঠেছে সেইসব গুণ্ডাদের কালো ছায়া নতুন করে বাড়তে শুরু করেছে। কংগ্রেসের অন্তর্দ্বন্দ্ব পথে-প্রান্তরে বিভিন্ন জায়গায় বিভিন্ন রকম ঘটনা ঘটাতে শুরু করেছে। আমি এইকথা বলতে চাই যে এইসব ঘটনা একটা লজ্জাজনক জায়গায়

গিয়ে পৌঁছেছে। এই সেদিন এয়ার পোর্টে ইন্দিরা গান্ধীর উপস্থিতিতে এই বিধানসভার সদস্য গনিখান চৌধুরিকে দৈহিক নির্যাতন করা হয়েছে এবং সেই ঘটনা এমন অবস্থায় গিয়ে পৌঁছেছিল যে যথা সময়ে পুলিশ যদি হস্তক্ষেপ না করতো তাহলে ঐ ঘটনা অবাঞ্ছিত অবস্থায় গিয়ে পৌঁছাতো। ঐ গনিখান চৌধুরি মহাশয়ের যে সুন্দর কেস যা আমাদের সকলের ইর্ষার কারণ সেই কেস নাকি টেনে ধরা হয়েছিল। আমি এর জন্য দুঃখ প্রকাশ করি। তিনি এখানে উপস্থিত নেই তাঁর মাথাটা আমার এখনও দেখার সৌভাগ্য হয়নি। আমি এর জন্য নিশ্চিতভাবে বেদনা বোধ করি। ওঁরা সেদিন স্বীকার করেছিলেন যে বিভিন্ন জায়গায় খুন জখম হচ্ছে—সেই ১৯৭২-৭৪ সালে তখন সিদ্ধার্থশঙ্কর রায় ঘোষণা করলেন যে গ্রামে গ্রামে শান্তি কমিটি করতে হবে। সেই শান্তি কমিটি গঠিত হল কিন্তু আজকে সেটা অস্বীকার করার উপায় নাই যে তৎকালীন বিধানসভার সদস্য শ্রী জগদানন্দ রায়—১৯৭৩ সালের বিধানসভার প্রসিডিংস খুললে দেখা যাবে সেখানে বলেছিলেন কোতোয়ালি থানায় ঐ শান্তি কমিটি ১৪-১৫টি হত্যাকাণ্ড করেছে। শুধু কোতোয়ালি থানায় নয় পশ্চিমবাংলার গ্রামে গ্রামে এই শান্তি কমিটিকে দিয়ে এইভাবে হত্যাকাণ্ড করানো হয়েছে এটা আজকে অস্বীকার করার উপায় নেই। আমাদের রজনী দোলুই মহাশয় তাঁর বক্তব্যের মধ্যে দু'একটা অংশ কোথা থেকে পাঠ করে শোনালেন। ওটা শুনে আমার মাথায় কিছু গেল না। তিনি আবার যখন তার ব্যাখ্যা করলেন তারও কোনও কিছু বুঝতে পারলাম না।

**(এ ভয়েস ফ্রম কংগ্রেস বেঞ্চ—অসুবিধা হয়েছে?)**

হ্যাঁ অসুবিধা আছে। এক ভদ্রলোক এক জায়গায় দেখলেন জঞ্জাল সাফ করিও, না করিলে শাস্তি হবে। তিনি সেইভাবেই পড়লেন জঞ্জাল সাফ করিও না, করিলে শাস্তি হবে। আজকে জনতা দলের পক্ষ থেকে বিভিন্ন রাজ্যের সম্পর্কে বলা হচ্ছে। এখানে আমি এই কথা বলতে চাই যে পশ্চিমবাংলায় আইন-শৃঙ্খলার যে পরিস্থিতি সেই পরিস্থিতি অত্যন্ত ভাল। কারণ বিহারে যে ঘটনা ঘটছে তা অত্যন্ত ভয়াবহ। আমি তার একটা তালিকা এখানে উপস্থিত করছি। সেখানে প্রতি ২১ মিনিটে ৩টি করে চুরি হয়, প্রতি ৩০ মিনিটে একটি করে রাহাজানি হয়, প্রতি তিন ঘন্টায় একটি করে ডাকাতি হয়, প্রতি চার ঘন্টায় একটি করে হত্যা হয় এবং এক ঘন্টা ১০ মিনিটে একটি করে দাঙ্গা হয়। আমি এটা আমার কথা বলছি না আমি ওখানকার সরকারি হিসাব থেকে এটা বলছি। এখানে জনতা পার্টির সমালোচনা করছেন দলবাজির কথা বলছেন আমি তাঁদের সম্পর্কে বলতে চাই যে জনতা দলের ২১৪ জন এম. এল. এ. ওখানে রয়েছে। তাদের বিরুদ্ধে অপরাধ-গ্রাহ্য মামলা রয়েছে। শুধু তাই নয়, যৌন কেলেঙ্কারির সঙ্গে এম. এল. এ.রা যে জড়িত, মন্ত্রীরাও তার সঙ্গে নিজেদের যুক্ত করেছেন, বিভিন্ন সংবাদপত্রে এটা প্রকাশিত হয়েছে। আমি একটু পড়ে শুনিয়ে দিই।

The Ministers, M.P.'s and M.L.A.'s of Bihar are amongst the most blatant law breakers. Mr. Baidyanath Mishra, Minister for Excise and Shamsher Jung Bahadur, Minister for Labour, ordered their staff to forcibly occupy vacant bungalows at 12, Strand Road—which had been originally allotted to M.L.A.'s of the Opposition.

আর আপনাদের কংগ্রেস এম. এল. এ., এম. পি. যারা থাকেন তাদের দখল করার জন্য আপনাদের যাত্রীরা কিভাবে কার্যকলাপ সংঘটিত করছেন তার একটা উদ্ধৃতি দিলেই বুঝতে পারবেন। শুধু তাই নয়, কংগ্রেস এম. এল. এ., এম. পি. যারা রয়েছেন তাদের গুলি করে হত্যা করেছে। সেখানে ডাইয়িং ডিক্লারেশন দিয়েছে ধরবার জন্য, কিন্তু ধরা যাচ্ছে না। সেই সম্পর্কে উল্লেখ করে বলা হয়েছে—

Congress worker Chandeshwar Yadav, reportedly succumbed to injuries when a Janata M.P. shot at him with a country made gun. The dying declaration of Mr. Yadav, naming the M.P. as his assailant, was recorded by the police—but the M.P. is now missing.

শুধু তাই নয়, বিহারে এম. পি.দের যে অস্ত্রশস্ত্র আছে—তাদের রিভলবার আছে, সেই রিভলবার ঐ দুর্বৃত্ত, ডাকাত যারা রয়েছে তাদের অস্ত্রাগার থেকে পুলিশ উদ্ধার করেছে।

**শ্রী জন্মেঞ্জয় ওঝা ঃ** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার। মাননীয় সদস্য এমন সব লোকের নাম করছেন যারা এই হাউসে অনুপস্থিত—সুতরাং তিনি এই কথা বলতে পারেন না।

**শ্রী অশোককুমার বসু ঃ** মাননীয় স্পিকার, স্যার, ওরা প্রতিদিনই এই সভায় সাংবাদিকদের জন্য চোখের জল ফেলেন। সাংবাদিক বন্ধুদের ওরাও বোঝেন, আমরাও বুঝি। কিন্তু বিহারে কি ঘটনা ঘটছে? বিহারে সাংবাদিকদের সম্পর্কে আপনারা কোনও ব্যবস্থা গ্রহণ করেছেন? সেই সম্পর্কে লেখা হচ্ছে—

The agriculture minister Kapil Dev Singh threatened to stop Government advertisements to newspapers that published reports of the incident.

বিহারে জনতা পার্টির সরকার রয়েছে। বিহার অথবা উত্তরপ্রদেশই হোক, সেখানে সাংবাদিক সম্পর্কে তারা যে দৃষ্টিভঙ্গি গ্রহণ করে থাকেন আমি তার উল্লেখ করছি। আমি এই কথা বলতে পারি তারা যে দৃষ্টিভঙ্গি গ্রহণ করে থাকেন আর আমাদের এখানকার যে দৃষ্টিভঙ্গি, তার সঙ্গে আকাশ পাতাল পার্থক্য রয়েছে, এটা ওদের স্বীকার করার প্রয়োজন রয়েছে। আমরা বিহারের পথ অনুসরণ করতে চাই না। ওরা ধর্ষণের কথা বলছেন—আমি বলছি নিশ্চিতভাবে এইগুলি যদি ঘটে থাকে তাহলে অন্যায় হয়েছে। ডিসেম্বর ১৯৭৭ সালে জামতাড়া কেন্দ্রে ধর্ষণ হয়েছে। সেখানে ১৬ জন নারী মারা গেছে, তারা পাশবিক অত্যাচারের শিকার হয়েছে। কিন্তু সেখানে এখন পর্যন্ত কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়নি। ওরা যেখানে যেখানে রাজত্ব করছেন সেখানে আইন-শৃঙ্খলার এই অবনতি ঘটেছে। উত্তরপ্রদেশে প্রতি ৩ মিনিটে একটি করে অপরাধ সংঘটিত হয়, প্রতি ৪৫ মিনিটে একটি করে দাঙ্গা হয়, প্রতি ঘন্টায় একটি করে সশস্ত্র ছিনতাই হয়, প্রতি দু'ঘন্টায় একটি করে ডাকাতি হয়। ১৯৭৬ সালে উত্তরপ্রদেশে হত্যাকাণ্ডের সংখ্যা ছিল ৪ হাজার ২৮৬টি, ১৯৭৭ সালে সেই হত্যাকাণ্ডের সংখ্যা বেড়ে দাঁড়িয়েছে ৫ হাজার ২০২তে—১৯৭৬ সালে যে পরিমাণ মানুষ মারা গেছে

১৯৭৭ সালে তার চেয়ে এক হাজার জন বেশি মানুষ উত্তরপ্রদেশে মারা গেছে।

[5-20—5-30 P.M.]

দিল্লিতে যেখানে কেন্দ্রীয়ভাবে শাসন পরিচালিত হয় সেখানকার কথা বলছি। দিল্লিতে প্রতি ১০০ স্কোয়ার কিলোমিটারে ১ হাজার ৩৭৫ জন পুলিশ রয়েছে। বম্বে, কলকাতা, মাদ্রাজ এই তিনটি জায়গায় একশো স্কোয়ার কিলোমিটারে এর চেয়ে কম পুলিশ রয়েছে। দিল্লিতে প্রতি ১০ হাজার লোকে ৪০ জন পুলিশ রয়েছে, কলকাতায় প্রতি ১০ হাজার লোকে ২০ জন পুলিশ আছে। পুলিশের জন্য ব্যয়ের ব্যাপারে হরিপদবাবু খুব সুললিত ভাষায়, আবেগকম্পিত কণ্ঠে অনেক কথা বললেন। তিনি কি জানেন একথা যে দিল্লিতে মাথাপিছু পুলিশের জন্য ব্যয় হয় ৩৫ টাকা, বোম্বেতে মাথাপিছু পুলিশের ব্যয় ৩০ টাকা সেই তুলনায় কলকাতায় মাথাপিছু পুলিশের ব্যয় হল ২০ টাকা। তিনি কি জানেন, দিল্লিতে সম্প্রতি পুলিশ খাতে ব্যয় বৃদ্ধি হয়েছে। তিনি কি জানেন, দিল্লিতে নতুন একজন পুলিশ কমিশনার নিয়োগ করা হয়েছে যা বৃটিশ রাজত্বেও ছিল না। উনি আবার মাথাভারী শাসন ব্যবস্থার কথা বলছেন। শুধু তাই নয়, দিল্লিতে প্রতি ৩০ ঘন্টায় একজন করে মারা যায় এবং দিল্লিতে মৃত্যুর সংখ্যা হল প্রতি এক লক্ষে ৩.৩ জন। সংখ্যাতত্ত্ব রজনীবাবু দিচ্ছিলেন। আমি তাঁকে বলি, আমেদাবাদে মারা যায় ২.৭ জন, বোম্বেতে মারা যায় ২.৩ জন, মাদ্রাজে মারা যায় ২.৫ জন আর সেই তুলনায় কলকাতায় মারা যায় ১.৮ জন। এটা হচ্ছে প্রতি এক লক্ষের হিসাব। আমি সরকারি স্ট্যাটিসটিক্স দিচ্ছি। "ইন্ডিয়া টু ডে" সেই পত্রিকায় যা খবর বেরিয়েছে সেই পরিসংখ্যান আমি উপস্থিত করছি। শুধু তাই নয়, আমাদের এই পশ্চিমবঙ্গে আপনারা দেখেছেন প্রতিদিন নানান সঙ্গীত অনুষ্ঠান হচ্ছে, গ্রামবাংলায় যাত্রাগান হচ্ছে, কোথাও কোনও বিঘ্নের সৃষ্টি হচ্ছে না। কিন্তু আপনারা কি জানেন মহারাষ্ট্রের কথা? মহারাষ্ট্রের কথা সংবাদপত্রে প্রকাশিত হয়েছে যে সেখানে এক সঙ্গীত অনুষ্ঠানকে কেন্দ্র করে নারী ধর্ষণ পর্যন্ত হয়েছে। নারীদের বিবস্ত্র করা হয়েছে, গুণ্ডামী হয়েছে, লুঠতরাজ হয়েছে এবং সেখানে সমস্ত অনুষ্ঠানটি পণ্ড করে দেওয়া হয়েছে এবং প্রচণ্ড একটি কেলেঙ্কারির কথা হয়েছে। তারপর হায়দ্রাবাদে যে জাতীয় ক্রীড়া হয়েছে সেই জাতীয় ক্রীড়ায় মহিলাদের উপর দৈহিক নির্যাতন করা হয়েছে, সেখানে সমস্ত খেলাধুলা বন্ধ হয়ে গিয়েছে। অথচ আপনারা জানেন, আমাদের এখানে অতবড় স্টেট ক্রিকেট খেলা অত্যন্ত শান্তিপূর্ণভাবে হয়েছে। এই সেদিন এখানে ন্যাশনাল উইমেন্স স্পোর্টস হয়ে গেল। কই সেখানে তো কোথাও কোনও গণ্ডগোল হয়নি। কাজেই আইন-শৃঙ্খলা এখানে রয়েছে, অন্য রাজ্যের তুলনায় অনেক ভাল নিশ্চয় রয়েছে সেকথা আমরা বলতে পারি। কলকাতার অবস্থার কথা নিশ্চয় বলব। সারা ভারতবর্ষের ক্রাইমের যে রিপোর্ট—সরকারি পরিসংখ্যান—সেটা পেতে নিশ্চয় শাস্ত্রী মহাশয়ের কোনও অসুবিধা নেই। অল ইন্ডিয়া বেসিসে ক্রাইমের যে রিপোর্ট তাতে কোয়ার্টার এন্ডেড ৩১-৩-৭—বোম্বেতে ৮ হাজার ৮৪০, দিল্লিতে ১০ হাজার ৬২৩, কলকাতায় ৩ হাজার ৩৭৫। অর্থাৎ কলকাতার তুলনায় বোম্বেতে অপরাধের সংখ্যা বেশি হল ২৬০ পারসেন্ট, দিল্লিতে অপরাধ সংগঠিত হয় তার চেয়ে বেশি ৩০০ পারসেন্ট। শুধু তাই নয়, সেকেন্ড কোয়ার্টার অব ১৯৭৮ তাতে দেখা যাচ্ছে মোটর গাড়ি চুরি হয় বোম্বেতে একটা কোয়ার্টার ৩৪৪, দিল্লিতে ৩৩১ আর কলকাতায় ৯১। অর্থাৎ কলকাতার তুলনায় বোম্বেতে গাড়ি চুরির সংখ্যা হল তিন গুণের বেশি, দিল্লিতে ৪ গুণের বেশি। পুলিশ

গ্রাহ্য অপরাধ বোম্বেতে হচ্ছে ৯ হাজার সাত শত, দিল্লিতে ১০,৫১৫টি আর কলকাতায় ৩,১৮৯টি। অর্থাৎ কলকাতার তুলনায় অপরাধমূলক কার্যের সংখ্যা হচ্ছে বোম্বেতে ৩ হান্ড্রেড পারসেন্ট বেশি, আর দিল্লিতে তার থেকেও বেশি। শুধু তাই নয়, কলকাতার তুলনায় দিল্লিতে, বোম্বেতে অনেক বেশি। গৃহস্থ বাড়িতে চুরির কথা বলেছেন এবং দোকানে ডাকাতের কথা উল্লেখ করেছেন। কেন্দ্রীয় সরকারের যে পরিসংখ্যান সেটা যদি হরিপদবাবু দেখতেন তাহলে উনি দেখতে পেতেন যে কলকাতায় যখন এই ঘটনা ঘটেছে ১১৮টি তখন বোম্বেতে ঘটেছে ৬৪১টি অর্থাৎ ফাইভ হান্ড্রেড পারসেন্ট বেশি এবং দিল্লিতে ৮০৮টি অর্থাৎ সেভেন হান্ড্রেড পারসেন্ট বেশি। এই তো পরিসংখ্যান, এতে কলকাতার অবস্থা অনেক ভাল ঐ সমস্ত রাজ্যের তুলনায়। আর চুরি, ডাকাতি এগুলিতো আছে, এর জন্য কি করা যাবে? রাতারাতি এগুলি তো উঠে যাবে না। রাতারাতি মহাভারতের শান্তি পর্ব এসে যাবে এটা কি আপনারা আশা করেন? মৌলিক পরিবর্তন আসার আগে কি এটা কখনও ঘটতে পারে? আমরা তা প্রত্যাশা করি না। তবে আগের তুলনায় এগুলি অনেক কমেছে, এটা আপনাদের আমি নিশ্চিতভাবে বলতে পারি। পশ্চিমবাংলার কথা বলেছেন। আমি পশ্চিমবাংলার উদাহরণ দিচ্ছি এবং এটা হরিপদবাবু জেনে রাখুন, ১৯৭৭ সালে কেন্দ্রীয় সরকার এই পরিসংখ্যান প্রকাশ করেছেন। এই পরিসংখ্যানে বলা হয়েছে যে প্রতি এক লক্ষ লোকের অপরাধের পরিসংখ্যান হল দিল্লিতে ৭৬৩, পণ্ডিচেরিতে ৫৩৭, চণ্ডীগড়ে ৫০১ এবং আন্দামান নিকোবরে ৫০১। এই চারটে সব থেকে শীর্ষে রয়েছে এবং এই চারটিই কেন্দ্র শাসিত অঞ্চল এবং অপরাধের দিক থেকেও এই চারটি সকলের শীর্ষে রয়েছে। তারপর সব থেকে জনাকীর্ণ শহর উত্তরপ্রদেশ এবং বিহার সেখানে যথাক্রমে ৪১২ এবং ২১৮। এমন কি মহারাষ্ট্রে ২৬৫ এবং পশ্চিমবাংলার স্থান দ্বাদশ। সেখানে প্রতি এক লক্ষে ১৭৭টি অপরাধ সংঘটিত হয়েছে। এই হল কেন্দ্রীয় সরকারের পরিসংখ্যান। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওঁরা তো আমাদের কথা বিশ্বাস করে না, আমি যুগান্তর পত্রিকায় যা বেরিয়েছে সেটা আপনার কাছে পড়ে দিচ্ছি। এই কাগজ তো সহজে আমাদের কথা লেখেন না। যখন দেখেন কোনও উপায় নেই তখন লেখেন। ৪ঠা নভেম্বর, ১৯৭৮ তারিখে যুগান্তর পত্রিকাতে লিখছে, মাশেক শা কয়েকদিন আগে ব্যক্তিগত পর্যায়ে আলোচনার সময় এই সাংবাদিককে বলেছিলেন যে সারা ভারতবর্ষের মধ্যে আইন-শৃঙ্খলার প্রশ্নে দেখা যাচ্ছে কলকাতা এবং পশ্চিমবাংলা সুশাসিত। সেই পত্রিকাটিতে একথাও উল্লেখ করেছেন, ফিল্ড মার্শাল ভারতের স্পোর্টস কাউন্সিলের চেয়ারম্যান হিসাবে বিভিন্ন রাজ্য ঘুরেছেন। কারুকে খোসামোদ করা তাঁর অভ্যাস নেই।

আমি নিশ্চিতভাবে বলতে পারি, যে জঘন্য সাম্প্রদায়িক দাঙ্গা সংঘটিত হয়েছে সেটা ভারতবর্ষের পক্ষে লজ্জার ব্যাপার। শুধু তাই নয়, এই ঘটনাগুলিতে তাঁরা ইন্ধন যুগিয়েছেন। তাঁরা অন্ধ্রের ঘটনায় তামিলনাডুর ঘটনায়, বিহারের ঘটনায় ইন্ধন যুগিয়েছেন। ওঁরা আমাদের কথা বিশ্বাস করেন না। সুতরাং আমি সংবাদপত্র থেকে একটা উদ্ধৃতি দিচ্ছি এবং পত্রিকাটির নাম বলে দিচ্ছি। এটা একটা পলিটিক্যাল অ্যান্ড ইকোনমিক উইকলি, ১৯৭৮। এটা আমাদের মুখপত্র নয়, আমি সেখান থেকে পড়ে দিচ্ছি।

Since the ruling Janata Party is itself an amalgamation of several groups, the scale of this interference has increased. During the recent

riots in Aligarh the most distressing features noticed were (i) the use of strongarm methods by a ruling Party office-bearer to secure the release of some anti-social elements taken into custody by the police as a preventive measure; (ii) the visit by State Ministers to Kotwalis (local police stations) and blatant interference with the arrest and detention of people involved or likely to be involved in communal riots; and (iii) the participation by senior Ministers in RSS parades in full para-military uniforms.

[5-30—5-40 P.M.]

এই যে দাঙ্গা সংঘটিত হয়েছে, সেখানে পুলিশ যখন সমাজ বিরোধীদের গ্রেপ্তার করতে যাচ্ছে তখন সেখানে অস্ত্রশস্ত্র নিয়ে এম.পি.রা, মিনিস্টাররা যাচ্ছেন এবং দাঙ্গা করছেন এবং মন্ত্রীরা এইসব দাঙ্গায় ইন্ধন যোগাচ্ছেন, এই অভিযোগ আমি উপস্থিত করছি। বেলচির ঘটনা আপনারা সকলেই জানেন সেখানে ১১ স্কোয়ার মিটার জমিতে একজন হরিজন চাষ করত, সেই হরিজনকে হত্যা করা হয়েছে এবং আরও ১৬ জনকে হত্যা করা হয়েছে, তার মধ্যে একজন ১৬ বছর বয়সের বালকও ছিল। সেই ঘটনা সেখানেই থেমে থাকেনি, সেই এলাকা থেকে সমস্ত হরিজনদের চলে যেতে হয়েছে। ইকনমিক অ্যান্ড পলিটিক্যাল উইকলি, ফেব্রুয়ারি ১৯৭৯, তাতে বলছে, "Eleven males including a boy of fourteen—none of them harijans and all agricultural labourers—were burnt to death by a gang of rich kurmi farmers. But that is not the only reinder of the massacre. The surviving family members of the victims live in an atmosphere of constant threats emanating from those killers who managed to escape arrest as well as those arrested who have recently been released on bail."

অর্থাৎ যারা হত্যাকাণ্ড সংঘটিত করল, তারা গ্রেপ্তার এড়িয়ে গেল এবং যাদের গ্রেপ্তার করা হয়েছিল তাদের বেলে ছাড়িয়ে আনলেন আপনাদের মিনিস্টাররা। শুধু তাই নয় এই ধরনের জঘন্য ঘটনা ঘটেছে পাপরিতে, যেখানে হরিজনদের নেতা জগজীবনরামের বাড়ি, সেখানেও হরিজনদের উপর হত্যাকাণ্ড সংঘটিত হল, যে হরিজন ভদ্রলোকের ভাইপো মারা গেলেন, তিনি পুলিশে গিয়ে যখন খবর দিয়ে বাড়ি ফিরে এলেন, তখন দেখলেন যে তার ভাইকেও হত্যা করা হয়েছে, সেই ভাইকে নিয়ে আবার তাকে শ্মশানে যেতে হল। আমি এই কথা বলতে চাই, পশ্চিমবাংলায় যে কোনও মৃত্যু ঘটেছে আজ পর্যন্ত—হয়তো দুই দল গুণ্ডার মধ্যে, সমাজ বিরোধীদের মধ্যে, ওয়াগান বেকারের মধ্যে মারামারি হল, কেউ হয়তো মারা গেল, সেই মৃত ব্যক্তিকে তারা নিজেদের সমর্থক বলে দাবি করেছেন। আপনারা জানেন গত ৪ঠা মার্চ ১৯৭৯ সালে কেশব সেন স্ট্রিটে একটা ঘটনা ঘটেছিল, কংগ্রেস আই-এর সৌমেন মিত্র এবং সুব্রত মুখার্জির দলের মধ্যে মারামারি হল, তাতে একজনের মৃত্যু ঘটল। কংগ্রেস দল থেকে বলা হল ঐ মৃত ব্যক্তি তাদের সমর্থক, জনতার পক্ষ থেকে দাবি করা হল, ঐ মৃত ব্যক্তি তাদের দলের সমর্থক। সুতরাং মৃত্যু হলেই ওদের দল থেকে দাবি করা হয় যে মৃত ব্যক্তি তাদের সমর্থক ছিলেন। এটাই হচ্ছে আজকে উনাদের নীতি। এই কথা

বলে, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় পুলিশ খাতে যে ব্যয় বরাদ্দ দাবি পেশ করেছেন, তাকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অনিল মুখার্জি :** মাননীয় সভাপাল মহাশয়, আমি এতক্ষণ ধরে বিরোধী পক্ষের বন্ধুদের বক্তব্য শুনছিলাম। কংগ্রেসিদের বিরোধিতা করা—আমরা তার একটা অর্থ খুঁজে পাই, বিশেষ করে ইন্দিরা কংগ্রেসের বিরোধিতার সুর আমরা জানি। কিন্তু জনতা বন্ধুদের বিরোধিতার সুরটা আমরা বুঝতে পারলাম না। বিশেষ করে হরিপদবাবুর বক্তব্য শুনে আমার মনে হল, সেই 'চাঁদ উঠেছে, ফুল ফুটেছে, কদম তলায় কে?/হাতি নাচ্ছে, ঘোড়া নাচ্ছে, সোনামণির বে,' ইট কনটেন্স নো সাবস্ট্যান্স। এর ভেতর কোনও বক্তব্য আমি খুঁজে পেলাম না। জনতা দলের হরিপদবাবু একজন অধ্যক্ষের কথা বলেছেন, মাননীয় বিরোধী দলের সদস্যকে আমি জিজ্ঞাসা করি, তিনি কি পাটনা বিশ্ববিদ্যালয়ে যে দু'জন অধ্যাপককে হত্যা করা হয়েছিল, সেই খবর নিশ্চয়ই তিনি জানেন এবং পাটনা বিশ্ববিদ্যালয়ে সেই দু'জন অধ্যাপকের খুনকে কেন্দ্র করে সর্ব ভারতীয় নেতা জয়প্রকাশ নারায়ণ বিহারে বলেছিলেন, বিহারে এতটুকু আইন-শৃঙ্খলা নেই।

পাটনা বিশ্ববিদ্যালয়ের এই তথ্য আপনার জানা আছে; আপনি জানেন যে সেখানে কি অব্যবস্থা আজকে চলছে। মাননীয় সভাপতি মহাশয়, আপনার কাছে আমি গত সপ্তাহের একটা সংবাদ উল্লেখ করছি, বিহারে জনতা দলের এম. এল. এ.র নেতৃত্বে কিভাবে মানুষ খুন হয়েছে। ঘটনাটি হচ্ছে এই রকম—Fifty-seven people have been murdered in a year and the main architect of this terror, Surya Deo Singh, a Janata trade unionist-MLA from adjoining Jharia, is behind bars.

মাননীয় সভাপতি মহাশয়, এক সপ্তাহে ৫ জনকে খুন করা হয়েছে।

মাননীয় সভাপতি মহাশয়, এই প্রসঙ্গে আমি আর একটা ঘটনা আপনার মাধ্যমে এখানে উল্লেখ করছি কিভাবে জনতা এম. এল. এ. ট্রেড ইউনিয়ন করার জন্য চাঁদা আদায় করেছেন। শ্রমিকরা যখন মাইনে নিচ্ছিলেন তখন জনতা এম. এল. এ. এবং ট্রেড ইউনিয়ন লিডার শ্যাম নারায়ণ রায় এক দল গুণ্ডা নিয়ে গিয়ে বলে—Any more bastards here who don't want to give us subscriptions? Growls the gang leader as he looks contemptuously at the cowering workers. Satisfied at the panic that is only too evident in the colliery, the gunmen drive out.

তারপর কি হয়েছে দেখুন, In the meantime, five days later, gunfire reverberates in Jharia right outside the residence of AITUC leaders, S. K. Rai. Two of Rai's aides and a passerby are riddled with bullets.

এরপর ফাইভ ডেড বডির জাস্ট ইন এ উইক সেখানে পাওয়া গেছে। তাহলে আমরা এখানে দেখতে পাচ্ছি যে, জনতা এম. এল. এ. ট্রেড ইউনিয়ন লিডার সেখানে গিয়ে এই রকম একটা নারকীয় ঘটনা ঘটালেন। শুধু বিহারে নয় সারা ভারতবর্ষের যে ছবি আমাদের বন্ধু অশোকবাবু দিলেন, বিভিন্ন প্রদেশের ছবি, সেই ছবি আজকে জনতা বন্ধুদের বোঝা

উচিত যে, এর পেছনে কারা রয়েছে। আজকে এই যে হত্যার রাজনীতি আমদানি করা হচ্ছে এর ফলে বিভীষিকা এবং সন্ত্রাস সৃষ্টি হচ্ছে, এটা অবশ্য ইন্দিরা কংগ্রেসের লোকেরা বুঝতে পারবে না, কিন্তু জনতা বন্ধুদের বোঝা উচিত। আমরা এটা স্বীকার করি এবং আমাদের মুখ্যমন্ত্রীও বলেছেন যে, রাতারাতি আমরা স্বর্গ-রাজ্য করে দিতে পারব না, সেটা সম্ভবও নয়। কারণ ৩০ বছর ধরে ঐ কংগ্রেসিরা দিনের পর দিন, মাসের পর মাস, বছরের পর বছর সমস্ত পুলিশ যন্ত্রকে যেভাবে ব্যবহার করেছে, পুলিশ যন্ত্রকে যেভাবে নিজেদের স্বার্থে কাজ করিয়েছে, আজকে দেড় বছর দু'বছরের মধ্যে সেটার পরিবর্তন সম্ভব নয়। মাননীয় সভাপতি মহাশয়, একথা আমি আপনার কাছে বলতে চাই যে, একটা ছুরি দিয়ে যেমন মানুষকে হত্যা করা যায় আবার সেই ছুরি দিয়ে তেমনি মানুষের প্রাণ রক্ষা করা যায়।

যেভাবে একটা প্রদীপ দিয়ে যেমন অন্ধকার দূরীভূত করা যায় তেমনই আবার প্রদীপ দিয়ে আগুন লাগানো যায়। সেই রকম ওঁরা কি করেছেন? আগুন লাগানোর কাজ করেছেন, ওঁরা পুলিশকে দিয়ে হত্যার কাজ করেছেন। আমরা পুলিশকে দিয়ে ভাল কাজ করাতে চাই, অন্ধকার দূর করতে চাই, মানুষকে বাঁচাতে চাই। আমরা দেখেছি বন্যার সময় পশ্চিমবঙ্গের পুলিশ কর্মচারিরা নিজেদের জীবন বিপন্ন করে কাজ করেছে। পুলিশ ভাল কাজ করেছে। আসল কথা হল ব্যবহার। অস্ত্রের ব্যবহারের দ্বারা মানুষের জীবন রক্ষা করা যায়, আবার সেই অস্ত্র দিয়ে খুনও করা যায়। এটা আজকে আপনাদের বুঝতে হবে। পুলিশকে ব্যবহার করার উপায় সব কিছু নির্ভর করছে। আমরা উপযুক্তভাবে ব্যবহার করে বন্যার কাজে লাগিয়ে লক্ষ লক্ষ বিপন্ন মানুষকে সাহায্য করেছি।

[5-40—5-50 P.M.]

মাননীয় সভাপতি মহাশয়, গত ৩০ বছর ধরে এই অবস্থা ওনারা করেছেন। সুতরাং ভোঁতা ছুরি দিয়ে এই রকম অপারেশন করতে সময় লাগবে। জোতদার-জমিদারদের স্বার্থ রক্ষা করার জন্য তারা সেই পুলিশকে ব্যবহার করেছেন। আমাদের মাননীয় জনতা পার্টি দলের বন্ধু তিনি তাঁর বক্তব্যে এই কথা স্বীকারও করেছেন। মাননীয় সভাপতি মহাশয়, আমি দু-একটি ঘটনা আপনার সামনে উপস্থিত করতে চাই—সেই অন্ধকার দিনগুলির কথা কিছু বলতে চাই। ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত যে অবস্থা তারা সৃষ্টি করেছিল তা আমি বলছি। মানুষেরা বাজারে বেরুতো না, মানুষেরা ভয় পেত, ট্রামে বাসে কেউ কথা পর্যন্ত বলতে পারত না, মানুষকে ভীত-সন্ত্রস্ত করে তুলে ছিল। সমগ্র মানুষের মেরুদণ্ড ওনারা ভেঙে দিয়েছিলেন। তার ফলে হয়েছিল একনায়কতন্ত্র, স্বৈরাচারী শাসন-সেই ইন্দিরা সরকার। আমি আপনার কাছে কয়েকটি ঘটনা তুলে ধরছি—ইন্দিরা কংগ্রেসের সময়ে কি বিভৎস জিনিস, ঘটেছিল। জমিদাররা কিভাবে অত্যাচার করেছে। এই ঘটনা মাননীয় জনতা দলের বন্ধুরা হয়তো কিছুটা উপলব্ধি করতে পারবেন যে কংগ্রেসের আমলে কি হয়েছিল—ইন্দিরা কংগ্রেসের বন্ধুদের উপলব্ধি হবে না—সেটা আমি জানি তবুও উল্লেখ করছি। পূর্ণিয়া জেলায় সেখানে কিভাবে কংগ্রেসি জমিদাররা অত্যাচার করেছিল সেটা আমি পড়ছি

The landlords' men bolted and locked the doors from outside and set fire to the hutments. In a bid to escape some of the younger

Santhals broke open the doors or jumped over the walls of their burning homes, but many were shot dead or severally wounded. At least four of the Santhals, including two women, and one child and an old man, were roasted alive in the hutments and their charred bodies were recovered on November, 24. Meanwhile, a group of Santhals, armed with bows and arrows, shot it out with their assailants. The skirmish lasted from about 3-30 p.m. to 6-30 p.m. after which no less than ten bodies of the Santhals, killed on the spot, were placed in a tractor brought by the Zamindars' men, dumped in the bed of the Kosi, about 20 miles away from the scene of the tragedy. The police recovered the bodies and seized the tractor some 48 hours after the killings. The police subsequently arrested a former Congress Speaker of the Bihar State Assembly, L. N. Sudhangsu, and his son in connection with the incident. এই হল কংগ্রেসের চরিত্র। আজকে ইতিহাসের পাতায় এইকথা লেখা রয়েছে। যেমন লেখা রয়েছে সঞ্জয় গান্ধীর কথা, যেমন লেখা রয়েছে ইন্দিরা গান্ধীর কথা তেমনি তাদেরই উপযুক্ত এইসব কংগ্রেসি স্পিকার এবং তার উপযুক্ত ছেলের কথা লেখা হয়েছে। একজন জনতা পার্টির বন্ধু বললেন যে, মুখ্যমন্ত্রী মহাশয় আমাদের গালাগালি করলেন জমিদার-জোতদার বলে—কিন্তু আমি বলি এই তথ্য কোথায় হয়—এই জিনিস কারা করে—আমি হরিপদবাবুকে চ্যালেঞ্জ করে বলছি, আপনি দেখুন আমাদের মুখ্যমন্ত্রী মহাশয় কি সত্য ভাষণ দিয়েছেন—এই তথ্য পুলিশের তথ্য—এটা কেশ হয়েছে ডায়রি হয়েছে—কংগ্রেসি জমিদার এবং জোতদাররা তারা কিভাবে মানুষকে রোস্টেড আলাইভ মানে জীবন্ত পুড়িয়ে মেরেছে। মাননীয় সভাপতি মহাশয়, আপনার নিশ্চয়ই মনে আছে বিগত দিনের সেই বরানগরের কাহিনীর কথা। বরানগরের রাস্তায় যখন শোভাযাত্রা বেরোয়, তখন এই কংগ্রেসিরা ছোট ছোট ভাইদের সামনে সেদিন কুড়াল দিয়ে, লাঠি দিয়ে বন্দুক দিয়ে খুন করে এবং খুন করে গঙ্গার জলে নিক্ষেপ করেছেন। তারা আজকে নির্লজ্জভাবে আইন-শৃঙ্খলার কথা বলছেন, দেশের অবস্থার কথা বলছেন, রক্ত পিপাসু দানবের মতন যারা পশ্চিমবাংলাকে সর্বনাশ করে আজকে তারা পশ্চিমবাংলার জন্য ভাবছেন, আইন-শৃঙ্খলার কথা বলছেন—লজ্জা করে না? মাননীয় সভাপতি মহাশয়, এই চিত্র শুধু আমরা এখানেই দেখেনি এই চিত্র দেখেছি দিল্লিতেও।

আমি জনতা দলকে বলছি এর পিছনে কোনও যুক্তি আছে? খুনের রাজনীতিতে আমরা বিশ্বাস করি না। হরিপদবাবু বললেন যেসব পুলিশ ১১০০ ছেলেকে খুন করেছে তাদের আপনারা বরখাস্ত করলেন না কেন, ঐ সেই 'ফুল ফুটেছে কদম তলায় কে?' এই রাজনীতি ওঁরা করছেন। আমরা ছুরি কে ধারাল করে প্রাণ উদ্ধার করতে চাই, পশ্চিমবাংলায় অনেক যুবকের রক্ত আপনারা পান করেছেন। পশ্চিমবাংলার মানুষের কথা বলবেন না তারা আপনাদের চেনে। আপনারা খুনের রাজনীতি করেছেন, ইন্দিরা গান্ধীর কালো হাত শক্ত করেছেন, স্বৈরতন্ত্র প্রতিষ্ঠা করেছেন, সারা ভারতবর্ষকে আপনারা জেলে পরিণত করেছিলেন সেদিন এক পুলিশ অফিসারের কনফেসন খবরের কাগজে দেখলাম। একজন পুলিশ অফিসার মিসার যুগে ইন্দিরা গান্ধীর যুগে আইন শৃঙ্খলা কিরকমভাবে ভুলে গিয়েছিলেন সেই কথাই বললেন, একথা কোনও অর্ডিনারি পুলিশ অফিসারের নয়, স্বয়ং পুলিশ কমিশনার স্টেটসম্যানে

২৮শে ফেব্রুয়ারি, ১৯৭৯ সালে বলেছেন—

The Police Commissioner told reporters on Tuesday that the standard of investigation must improve. We have forgotten how to investigate, frame charge-sheets and pursue a case in the Court.

পুলিশ অফিসাররা আইন ভুলে গিয়েছিল ইনভেস্টিগেশন ছেড়ে দিয়েছিল যে কোনও কারণেই মিসায় ধরে হাজতে তারা থাকতে কোনও প্রসিডিংস অ্যাডোপ করা হত না, ডি. এম. একটা সই করে দিতেন, কোনও চার্জশিট নেই, কেস হিস্ট্রি, কেস ডায়রি কিছুই লেখা হত না। এইভাবে তাঁরা সমস্ত ভুলে গিয়েছিলেন। পশ্চিমবাংলার আইনশৃঙ্খলাকে কোথায় তাঁরা নিয়ে গিয়েছিলেন পুলিশ কমিশনার নিজেই তা বলেছেন। আর দু-একটি কথা বলে আমি শেষ করব। সেদিন আনন্দবাজারে একটা এডিটোরিয়ালে কলকাতার সঙ্গে দিল্লির তুলনা করা হয়েছিল। মুখ্যমন্ত্রী যে কথা বলেছেন এবং এডিটোরিয়ালে যেটা লেখা হয়েছে তা থেকেই বোঝা যাচ্ছে এখানে নারীর সম্ভ্রম রক্ষিত হচ্ছে না অথচ পশ্চিমবাংলার অনেক রাত পর্যন্ত সাধারণ মানুষ, মহিলারা ঘুরে বেড়াতে পারেন। আইন-শৃঙ্খলার ব্যাপারে জোতদার, জমিদাররা, প্রটেকশন পাচ্ছে না। পুলিশ নিয়ে বর্গাদারদের উপর, শ্রমিকদের উপর তারা গুলি করতে পারছে না, সেইজন্যই তাঁরা বলছেন যে আইন-শৃঙ্খলা পশ্চিমবাংলায় নেই। এমন কি এমার্জেন্সির সময়েও খুন বেড়েছিল, এটা সরকারি রিপোর্ট ১৯৭৫-৭৬ সালে ইন্দিরা গান্ধীর সময়ে মার্ডার বেড়েছিল। অতএব আমি বলতে চাই মুখ্যমন্ত্রী যে বাজেট এনেছেন তাকে পূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-50—6-00 P.M.]

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় সভাপাল মহাশয়, মুখ্যমন্ত্রী যে ব্যয়বরাদ্দ পেশ করেছেন তাকে আমি সমর্থন করছি। এই বিতর্কে বিরোধী দলের নেতা হরিপদবাবু যে বক্তব্য রাখলেন সেই বক্তব্য শোনবার পর মনে হল মুখ্যমন্ত্রী তাঁর বক্তব্যের একেবারে শেষের দিকে যেকথাগুলি বলেছেন সেগুলি উলুবনে মুক্তা ছড়ানোর মতো হয়েছে। তিনি বলেছেন, "মাননীয় সদস্যদের আমি অনুরোধ করব যে, পুলিশবাহিনীর উন্নতিবিধান কল্পে তাঁরা তাঁদের সুচিন্তিত গঠনমূলক প্রস্তাব, এই সভায় রাখবেন।" একটা গঠনমূলক প্রস্তাব তাঁর বক্তব্যের মধ্যে নেই। রজনীবাবু এবং সতাবাপুলি মহাশয় অবশ্য কিছু কিছু বলেছেন, আজকে এই বক্তব্যের মধ্যে মুখ্যমন্ত্রী যেটা বলেছেন সেটা আমার মতে অবজেকটিভ এবং ম্যাটার অফ ফ্যাক্ট। এইভাবে কোনও বক্তব্য ইতিপূর্বে এই বিভাগের বাজেট পেশ করবার সময় কেউ রেখেছেন কিনা সন্দেহ আছে। আমি অনেক বাজেট পড়ে দেখেছি তাতে আমার এই কথাই মনে হয়েছে। মূল বিষয় যেটা সেটা নিয়ে উভয় পক্ষেরই চিন্তা করবার আছে। নতুবা স্ট্যাটিসটিক্স দিয়ে, খুন, ডাকাতি বেশি হল কিনা এটা নিশ্চয়ই একটা মামলা নয়। মামলা কি সেটা গোড়ার দিকে মুখ্যমন্ত্রী বলেছেন—আমাদের লক্ষ্য হবে আইনের শাসনকে ফিরিয়ে আনা, গণতন্ত্রকে পুনর্প্রতিষ্ঠা করা। অপরাধ প্রমাণিত হলে তিনি যে পক্ষেরই হোন পুলিশ তার উপযুক্ত দায়িত্ব পালন করবে।" ইতিপূর্বে কেউ এ কথা বলেননি। তারপর আরও পরিষ্কার করে তিনি বলেছেন—"সরকারি নীতি খুব স্পষ্ট। আইনের শাসনকে দৃঢ়ভাবে প্রতিষ্ঠা করা।" পরের পাতায় দ্বিতীয় পৃষ্ঠায়

তিনি আরও পরিষ্কার করে বলেছেন—"কিন্তু এই কাজ খুব সহজ কাজ নয় এবং এই সম্পর্কে আমরা আত্মসন্তুষ্ট হয়েও বসে থাকতে পারি না। শ্রেণী বিভক্ত সমাজ ব্যবস্থায় সঙ্কটাপন্ন অর্থনৈতিক সামাজিক পরিবেশের মধ্যে আমরা কাজ করছি। এই পরিবেশই জন্ম দিয়েছে সমাজবিরোধীদের এবং অজস্র অপরাধের। তাই অপরাধ এবং সমাজবিরোধীদের কার্যকলাপকে সচেতনভাবে সমাধান করতে হলে চাই সর্বস্তরের উদ্যোগ।" এই দৃষ্টিভঙ্গি সামনে রেখে হরিপদবাবু আলোচনা করবেন এটা আশা করেছিলাম। কংগ্রেসের কাছ থেকে কেউ আশা করে না, কারণ তাঁদের কাছ থেকে চিন্তা করবার কিছু নেই, হরিপদবাবুরা নতুন দল করেছেন কাজেই দৃষ্টিভঙ্গি এতদিন যা ছিল সেটাই থাকবে না তার পরিবর্তন হবে সেটা আমরা জানতে চাই।

সেই দৃষ্টিভঙ্গি পাল্টান না পাল্টানোর সঙ্গে সারা দেশের আসল যে মৌলিক সমস্যা আইন-শৃঙ্খলার সমস্যা সেটা নির্ভর করছে, সেই কথা নিয়ে একটা কথাও তিনি উল্লেখ করলেন না। এই সমস্ত মৌলিক বিষয়ে কেউ বলেছেন যে পরিসংখ্যান দিন। এর থেকে পরিষ্কার ভাষায় আর কি বলা যাবে, উনি পরিষ্কার করে বলেছেন অপরাধের পরিসংখ্যান থেকে দেখা যায় যে কোনও কোনও ক্ষেত্রে অপরাধের সংখ্যা অল্প হারে বৃদ্ধি পেয়েছে। বৃদ্ধি যদি পেয়ে থাকে আজকে এই পরিবেশের ভেতরে তাহলে কেন বেড়েছে সেটা বড় কথা, কটা বেড়েছে সেটা বড় কথা নয়। কারণ, বেড়েছে যাঁরা আলোচনা করেছেন, কয়টা বেড়েছে সেই সঙ্গে সঙ্গে কেন বেড়েছে সেই জিনিসটারও আলোচনা হওয়া দরকার। পুলিশকে ধরবার আগে আপনাদের ধরবে, কারণ, ব্যবস্থাটা আপনাদের, আপনারাই এটা সৃষ্টি করেছেন ৩০ বছর ধরে। কাজেই গোড়ার কথা বাদ দিয়ে শেষের কথা আলোচনা করে কোনও লাভ হবে না। সেজন্য পরিষ্কার ভাষায় বলেছেন অল্প-স্বল্প বেড়েছে। এই প্রসঙ্গে আমি বলতে পারি যে বর্তমান সরকার যে কোনও লোকের—তা সে যত বড় অপরাধী হোক না কেন—বিনা বিচারে আটকের বিরোধী। আর তাই মিসায় আটক সকলকেই মুক্তি দেওয়া হয়েছে। ছাড়া পাওয়া কিছু সমাজবিরোধী অপরাধে লিপ্ত হয়েছেন। রাজনৈতিক উদ্দেশ্যেও তাদের দিয়ে অপরাধ করানো হচ্ছে। এর ফলে কোনও কোনও ক্ষেত্রে অপরাধের পরিসংখ্যান বৃদ্ধি পেয়েছে। কিন্তু এগুলি বিক্ষিপ্ত ঘটনা ছাড়া আর কিছু নয়। পরিষ্কার করে বলেছেন এগুলি বিক্ষিপ্ত ঘটনা, ৫টা বিক্ষিপ্ত ঘটনা এখানে এসে নাটকীয় ভঙ্গীতে বলবেন—আপনি ৫টা ঘটনার কথা বলেছেন, আমি ৫০টা ঘটনার কথা বলতে পারি, কাজে কাজেই বিক্ষিপ্ত ঘটনা নয়, শুধু নাটক সৃষ্টি করলে সমস্যার সমাধান হবে না। সেজন্য বিহার, দিল্লি, মধ্যপ্রদেশ-এর কথা উঠেছে, আর ওঁরা বলছেন ওয়েস্ট বেঙ্গলের কথা কেন বলছেন। এটা সার্বিক, সারা দেশে ডাকাতি, চুরি, জোচ্চুরি, ছিনতাই, নারী ধর্ষণ, এটা শুধু এখানে হয়নি, সারা ভারতবর্ষ জুড়ে এটা চলছে। কাজে কাজেই সারা দেশের অবস্থা কোন জায়গায় এসে দাঁড়িয়েছে সেটা দেখতে হবে। কিন্তু ওঁরা সেটা দেখতে রাজি নন, ওঁরা চোখ বুজে থাকবেন, বালির মধ্যে মুখ গুঁজে থাকবেন, এই হচ্ছে ওঁদের নীতি। এছাড়া হরিপদবাবু বললেন ১৯৭২ সালে সুব্রত মুখার্জি পুলিশ মন্ত্রী ছিলেন, পুলিশ বাজেটে বক্তৃতা দিতে গিয়ে বলেছিলেন বামপন্থীরা বরাবর এই পুলিশ খাতে টাকা বাড়ানো হচ্ছে বলে স্লোগান দিয়ে এসেছে, কিন্তু কেন এই টাকা বাড়াতে হবে সেইসব ওঁরা দেখবেন না। আপনারা আগে কি বলেছেন, এখন কি বলছেন সেটা বড়

কথা নয়, বড় কথা হচ্ছে একবার লেজ তুলে দেখলেন না যে এটা এঁড়ে, কি বক্‌না। কেন পুলিশ খাতে টাকা বাড়ানো হয়েছে সেটা পরিষ্কার ভাষায় পুলিশ মন্ত্রী স্বরাষ্ট্র দপ্তর বলেছেন যে তথাপি পুলিশ কর্মচারিদের মাহিনা বৃদ্ধির দরুন এই বৃদ্ধি ঘটেছে। এটা ওঁদের নজরে পড়ল না এবং উনি নিচের তলার কর্মচারিদের দুঃখে একবারে প্রায় কাঁদ কাঁদ ভাষায়, প্রায় কেঁদে ফেলে বললেন এদের জন্য আপনারা কিছু করলেন না, আপনারা শুধু উপর তলার বড় বড় কর্মচারিদের দেখছেন। আপনারা মাগ্গীভাতা উপরের তলায় বাড়ালেন, আর এই রকমভাবে এদের মারলেন।

[6-00—6-10 P.M.]

সেটা তাঁরা পড়েননি। হরিপদবাবু একথা বললেন না যে এটা তাদের মাইনে বৃদ্ধি করবার জন্য হয়েছে। এঁরা যদি বিগত ১০ বছরের পুলিশ বাজেট খতিয়ে দেখতেন তাহলে দেখতে পেতেন খরচ প্রোগ্রেসিভলি প্রত্যেক বছর বেড়েছে, বাজেটের টাকা ১ বছরও কমেনি। আপনারা যদি সিদ্ধার্থশঙ্কর রায়ের ৫ বছরের বাজেট আলোচনা করেন তাহলে দেখবেন এটা বেড়েছে এবং তাতে সুব্রতবাবুকে ডিফেন্ড করতে হয়েছে এই বলে যে, পুলিশের অভাব অভিযোগ, দুঃখ কষ্ট দূর করবার জন্য এটা বাড়াতে হয়েছে এবং এই কথাগুলি তিনি কেঁদে কেঁদে বলেছিলেন। কিন্তু এর আগে কোনও মুখ্যমন্ত্রী এরকম পরিষ্কার ভাষায় বলেছেন কি যে, "সাধারণ পুলিশ কর্মচারীর অনেক অভাব-অভিযোগের কাহিনী আমাদের দৃষ্টিতে আনা হয়েছে। নিচু তলার এই অসংখ্য কর্মচারিদের বিভিন্ন দাবি-দাওয়া সম্পর্কে আগে দৃষ্টিপাত করা হয়নি। পুঞ্জীভূত এই অভাব-অভিযোগ স্বভাবতই হতাশার সৃষ্টি করেছে এবং সুষ্ঠুভাবে কর্তব্য পালনে যা অনেকটা অন্তরায় হয়ে দাঁড়িয়েছে। আমরা চিন্তা করছি কিভাবে এই অভাব-অভিযোগসমূহ দূর করে সুস্থ পরিবেশ সৃষ্টি করা যায়। এই পরিপ্রেক্ষিতে পি. আর. বি. এবং পি. আর. সি. সংশোধনও অনেক ক্ষেত্রে প্রয়োজনীয় হয়ে পড়েছে। পি. আর. বি. এবং পি. আর সি.র সংশোধন এবং পরিবর্তনের জন্য আমরা একটা কমিটি নিযুক্ত করব।" স্যার, পরিষ্কার ভাষায় বলা হয়েছে ওই নিচু তলার পুলিশ কর্মচারিদের যদি আমরা শান্তি দিতে না পারি তাহলে তাদের দিয়ে এতবেশি সামাজিক দায়িত্ব পালন করানো সম্ভব নয়। ব্রিটিশ ইমপিরিয়ালিস্ট—এর আমলে তাদের স্বার্থে পুলিশের বিরুদ্ধে যে নীতি ইনভল্‌ভ করেছিল তাতে পুলিশের মধ্যে একটা ইন-বিল্ট রেজিসটেন্স ছিল। আমরা পুলিশকে দিয়ে ভাল কাজ করাতে চাই এবং আমরা আমাদের নীতি ঘোষণা করেছি যে, গণতান্ত্রিক আন্দোলনে পুলিশ কোনও হস্তক্ষেপ করবে না। নীতি হিসেবে বলুন তো এটা কি কোনও সমালোচনা করবার মতো নীতি? আপনারা এই নীতি নেননি, আমরা এটা নিয়েছি। ১৯৭২ সাল থেকে ৫ বছর সিদ্ধার্থশঙ্কর রায়ের শাসনকালে বিশ্বনাথবাবু তখন পি. ডি. এ.তে ওঁদের অ্যালি ছিলেন। কিন্তু তা সত্ত্বেও আমরা দেখেছি তখন বিশ্বনাথবাবুকে এবং কমিউনিস্ট পার্টিকে সমালোচনা করতে হয়েছিল। আপনাদের দলের লোকেরাই বলেছে যে, জোতদারদের হয়ে পুলিশকে কাজে লাগানো হয়েছে এবং পুলিশ গরিব চাষী এবং মজুরদের উপর অত্যাচার করেছে। আপনাদের নীতিই ছিল এটা। কিন্তু আজকে সেই সমস্ত জিনিস উপেক্ষা করে এখানে এইভাবে আলোচনা করলেন। তারপর এখানে খুনের হিসেব নিয়ে আলোচনা করেছেন। মাননীয় সদস্য সত্যরঞ্জন বাপুলি। মুখ্যমন্ত্রী এখানে একটা হিসেব দিয়েছেন। মুখ্যমন্ত্রী যেহেতু

বলেছেন আমাদের এত কর্মী খুন হয়েছে অমনি সত্যবাবু বললেন আমাদের দলেরও ২০০০ কর্মী খুন হয়েছে ১৯৬৭ সাল থেকে ১৯৬৯ সালের মধ্যে। সিদ্ধার্থশঙ্কর রায় ১৯৭৪ সালে বিধানসভায় যে খতিয়ান দিয়েছিলেন খুনের তাতে একটা কথাও নেই যে আমাদের দলের এত লোক খুন হয়েছে। তিনি বলেছেন, ১৯৬৭ সালে ৬৯১, ১৯৬৯ সাল সম্বন্ধে বলেছেন ১৯৬৭ সাল থেকে ১০০ বেশি, অর্থাৎ ৭৯১, ১৯৭০ সালে ১২৫৪, ১৯৭১ সালে ২২১৩ এবং ১৯৭৩ সালে ৯৪১। তাহলে ওই ২০০ তাঁদের দলের তিনি কোথায় পেলেন? একটি দলের দায়িত্বশীল মুখপাত্র যদি এই ধরনের মন্তব্য বিধানসভায় করেন এবং এইভাবে কথা বলেন তাহলে তাঁকে বোঝা সত্যসত্যই কঠিন এবং তাঁর কথা শুনলে মাথা বিগড়ে যাওয়া অসম্ভব নয় একথা তাঁর মনে রাখা উচিত। তারপর আর একটা ভাল কথা বলেছেন সত্যবাবু। এটা তো আসবেই যে কি অবস্থা ছিল, কি অবস্থা হয়েছে এবং কি অবস্থা হবে। আমাদের রিয়্যালিটির উপর দাঁড়াতে হবে এবং সেইজন্যই মুখ্যমন্ত্রী ১৯৬৭ এবং ১৯৬৯ সালের কথা তুলেছেন। সত্যবাবুও যখন ১৯৬৭ এবং ১৯৬৯ সালের কথা তুলেছেন তখন সেটা আমাদের আর একবার দেখতে হয় কারণ সেই আলোচনা না করলে এঁরা কিভাবে পুলিশকে কাজে লাগিয়েছিল, গণতান্ত্রিক আন্দোলন ধ্বংস করেছিল সেটা পরিষ্কার হবে না।

সেইজন্য আজকে মনে পড়ছে যে ৬৯ সালের সেই কাহিনী অজয়বাবু যখন বারো দফা দিয়ে বললেন তার মধ্যে গোটা ২০/২৫ খুনের একটি হিসাব ছিল—সেটা দেখিয়ে তিনি বলেন যে অসভ্য সরকার, বর্বর সরকার আর এই সরকারকে আমি রাখব না—এই সরকারকে আমি ছেড়ে দিলাম এবং এর পর নতুন সরকার এলেন—সিদ্ধার্থবাবু নতুন সরকাব তৈরি করলেন। তারপর সিদ্ধার্থবাবুর সরকার তৈরি হওয়ার পর ৭২ সাল থেকে ৭২, ৭৩, ৭৪ সাল পর্যন্ত বিধানসভার প্রসিডিংস-এর বই বেরিয়েছে, ৭৪-এর কোনও বই বেরোয়নি। ৭২, ৭৩, ৭৪ সালের পুলিশ বাজেট থেকে আমি বলছি ওঁরা কি বলেছিলেন, সেটি সেখানে গিয়ে ভাল করে সেল্‌ফ এক্‌জামিনেশন করবার জন্য, আর একবার সেটা খুঁটিয়ে খুঁটিয়ে আপনারা দেখুন। দেখলে আজকে অবস্থা কি সেটা আপনাদের কাছে পরিষ্কার হয়ে যাবে। আমি ৭৪ সালের হিসাবটি এখানে রাখতে চাইছি এটি তখনকার মাননীয় মুখ্যমন্ত্রী সিদ্ধার্থশঙ্কর রায় দিয়েছিলেন। তিনি বলেছিলেন প্রকৃতপক্ষে আজকে পুলিশের যারা বিরোধিতা করছেন তাদের বলার পক্ষে কিছু নেই। এক মুহূর্তের জন্য জবাব দিচ্ছেন,—এক মুহূর্তের জন্য বলব না যে শ্রদ্ধেয় অজয় মুখার্জি বললেন যে পশ্চিমবাংলা স্বর্গ রাজ্যে পরিণত হয়েছে। অজয় মুখার্জি মহাশয় কিন্তু সে কথা বলেননি, অজয় মুখার্জি মহাশয় সেদিন যে কথা বলেছিলেন সেটি হচ্ছে যে এটি স্বর্গ রাজ্য নয়। ৭৩ সালে আবার উনি সেই বারদফা খুলে সেই কাহিনী বিধানসভায় উত্থাপন করে সেখানে বলেছিলেন কিন্তু তাঁকে যেমন জোঁকের মুখে নুন দিতে হয় ঠিক সেইভাবে যখন তার পাল্টা ৩০ দফা বিশ্বনাথ মুখার্জি মহাশয় চাপিয়ে দিলেন তখন তিনি ঠাণ্ডা হলেন। অজয় মুখার্জি মহাশয়ের সেই বক্তব্য ছিল না। সিদ্ধার্থবাবুও বলতে চেয়েছিলেন যে স্বর্গ রাজ্য করে ফেলেছি আমিরা ৬৭ এবং ৬৯ সালের তুলনায় এবং তিনি যে হিসাব দিলেন সেই হিসাবে আমরা কি দেখলাম। এর সঙ্গে আপনারা তখনকার হিসাব মিলিয়ে নিন। খুনের ক্ষতিয়ান দিয়েছেন ১৯৬৭ সালে ৬৯১ জন, ১৯৬৯ সালে তার থেকে একশো বেশি, ১৯৭০ সালে ১২৫৪ জন, ১৯৭১ সালে ২২১৩ জন এবং এটাকে উনি

বলেছেন সিদ্ধার্থ রায়ের এই ছিল জঙ্গলের রাজত্ব। কিন্তু কে এই জঙ্গলের রাজত্ব কায়েম করেছিল সেটা কিন্তু তিনি বলেননি চুপ করে গেলেন। ইন্দিরা গান্ধীর নেতৃত্বের, রিসার্চ অ্যান্ড অ্যানালেসিস উইং-এর নেতৃত্বে পশ্চিমবাংলার রাজনীতিতে ৭৬ সালে ক্ষমতাচ্যুত হওয়ার পর, ৬৯ সালে ক্ষমতাচ্যুত হওয়ার পর যেন তেন প্রকারেণ বাই হুক অর বাই ক্রুক মার্ডার করতে হয় মার্ডার কর, যেকোনও উপায়ে হোক পশ্চিমবাংলার ক্ষমতা আমার হাতে চাই। ইন্দিরা গান্ধীর এই যে আদেশ সেই আদেশকে পালন করবার জন্য র-এর নেতৃত্বে পশ্চিমবাংলার রাজনীতিতে সেদিন যে খুনোখুনির আমদানি করা হয়েছিল, সেই খুনোখুনি, সেই জঙ্গলের রাজত্ব যা সিদ্ধার্থ রায়, ইন্দিরা গান্ধী এবং র-এর যৌথ নেতৃত্বে পশ্চিমবাংলায় ঘটে চলেছিল এই হচ্ছে ১৯৭১ সালে ২২১৩ জন খুন, ৭৩ সালে সিদ্ধার্থবাবু বাজেটে বললেন ৯৪১ জন। তারপর তিনি যুক্তি দিচ্ছেন সেই যুক্তিটা মনে রাখার কথা উঠেনি। কিন্তু ওরা ভুলে গিয়েছে আজ যদি সর্বভারতীয় পরিসংখ্যানের সঙ্গে তুলনা করি তাহলে দেখব পশ্চিমবাংলার খুনের যে সংখ্যা সেটা স্বাভাবিকভাবে অনেক প্রদেশেই ঘটেছে—অনেক প্রদেশে এর থেকে বেশি ঘটেছে। ডাকাতির হিসাব দিয়েছেন ১৯৬৭ সালে ৪০০টি, ৬৮ সালে ৭০০টি, ৬৯ সালে ৮০০, ৭১ সালে ১৪৮১টি।

[6-10—6-20 P.M.]

তার থেকে এখন অনেক কমে গিয়েছে, এ বিষয়ে কোনও সন্দেহ নাই। কলকাতায় খুনের হিসাব দিই।

**কলকাতায় খুন ঃ-**

১৯৬৬ সালে — ৪১

১৯৬৭ সালে — ৬৭

১৯৭০ সালে — ১৫৭

১৯৭১ সালে — ২৭০

১৯৭৩ সালে — ৬১

**অবস্থা অনেক ভাল হয়েছে। নাক্‌শালাইট ভাইওলেন্স মফস্বলে ঃ -**

১৯৭১ সালে — ২৬০২

১৯৭৩ সালে — ৫৪

**ইন্টার পার্টি ক্লাসেস ঃ -**

১৯৭১ সালে — ৮৬৫

১৯৭৩ সালে — ২২৪

**পলিটিক্যাল মার্ডার ঃ -**

১৯৭১ সালে — ১০০৯

১৯৭৩ সালে — ৬৭

**আনঅথরাইজড ইউজ অব এক্সপ্লোসিভ্স ঃ**

১৯৭১ সালে — ১৫৫৪

১৯৭৩ সালে — ২৯৮

**আনঅথরাইজড ইউজ অব ফায়ার আরম্স ঃ -**

১৯৭১ সালে — .৯৩০

১৯৭৩ সালে — ১৬৯

**স্ন্যাচিং অব ফায়ার আর্মস ঃ -**

১৯৭১ সালে — ৭৭০

১৯৭৩ সালে — ৯৫

এছাড়া আরও অনেকগুলি ঘটনা আছে, যা থেকে বুঝা যাবে শান্তি ফিরে এসেছে। মিসাতে ১৯৭২ সালে কেস হয়েছিল ৭৩১০টি, বিনা বিচারে মিসাতে আটক করে রেখে দেওয়া হয়েছিল এবং সিদ্ধার্থবাবু বলেছিলেন—আমরা নীতি নিয়েছিলাম ছেড়ে দিতে হবে। কাকে ছাড়লেন? বেছে বেছে ছেড়ে দিলেন অমিয় বসুর ছেলেকে, আমেরিকায় পাঠিয়ে দেবেন বললেন, ছেড়ে দেওয়া হল, তাই এই আটকের সংখ্যা ১৯৭৩ সালে—৩৩৩২। আর একটা তথ্য দেওয়া দরকার।

পুলিশ খুন কলকাতায় এবং পশ্চিমবঙ্গে এই দুই জায়গায়, ১৯৭০ থেকে ১৯৭৪ সালের ফেব্রুয়ারি পর্যন্ত পশ্চিমবাংলায় ১৩৬ এবং কলকাতায় ৩৮। এছাড়া পশ্চিমবাংলায় এবং কলকাতায় সংখ্যা হচ্ছে এইরূপ ঃ

| **পশ্চিমবাংলায় ঃ** | **কলকাতায় ঃ** |
|---|---|
| ১৯৭০ — ৩২ | ১৯৭০ — ১৭ |
| ১৯৭১ — ৭৮ | ১৯৭১ — ১৬ |
| ১৯৭২ — ৯ | ১৯৭২ — ৩ |
| ১৯৭৩ — ১৩ | ১৯৭৩ — ১ |
| ১৯৭৪ (আপ টু ডেট) — ৪ | ১৯৭৪ — ১ |

এই অবস্থার সঙ্গে বর্তমান অবস্থা দেখে নেবেন এবং এতে করেই বুঝে নেবেন পশ্চিমবাংলার অবস্থার কতখানি উন্নতি হয়েছে, এ সম্বন্ধে বক্তৃতা দেবার দরকার নাই।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় সভাপাল মহাশয়, আজকে পুলিশ বাজেটের উপর আলোচনা হচ্ছে। এটা বরাবরই দেখেছি পুলিশ বাজেটে যে ভাষণগুলি হয় তা অত্যন্ত উত্তপ্ত হয়, আশা করি এটা সবাই স্বীকার করবেন। আমার যে অভিজ্ঞতা এই বিরোধী পক্ষ থেকে

আজকে যাঁরা সরকারি বেঞ্চে বসেছেন, তাঁরা বরাবরই পুলিশ বাজেটে ব্যয় বৃদ্ধি করার বিরুদ্ধে তীব্র সমালোচনা করেছেন এবং কারেক্টলিই করেছেন, সে বিষয়ে সন্দেহ নাই।

**(সরকারি বেঞ্চ থেকে নতুন কথা বলুন)**

এটা নতুন না হলেও ঘটনাটা খুব জরুরি, এটা এড়িয়ে যেতে পারেন না। এখন প্রশ্ন হচ্ছে যে এই যে পুলিশ বাজেট সম্বন্ধে এখন যাঁরা বামফ্রন্ট সরকারে বসেছেন অতীতে তাঁরাও এর সমালোচনা করেছেন পুলিশ বাজেটে বক্তৃতার সময়, কিন্তু আজকে সরকারি ক্ষমতায় বসে যে হারে পুলিশ বাজেট বৃদ্ধি করছেন তা অতীতের কংগ্রেস সরকারকেও লজ্জা দেবে। আজকে আপনারা অনেক পড়াশুনা করেছেন, অনেক নথিপত্র খুলে দেখালেন, আমি বেশি নথিপত্র দেখাব না, অজকে ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে পুলিশ খাতে যে বরাদ্দ করেছেন, তার সব কিছুকেই পশ্চিমবাংলা ডিঙিয়ে যাচ্ছে। প্রমাণ ছাড়া কথা বলব না।

(তুমুল গোলমাল)

আপনি স্যার, ওদের থামাবার চেষ্টা করুন।

**মিঃ চেয়ারম্যান ঃ** যখন ওঁরা বক্তৃতা করছিলেন এরা বাধা দিচ্ছিলেন। তখন ওরা বলছিলেন কেন করছেন। আবার এরা যখন বক্তৃতা দিলেন ওরা বাধা দিচ্ছিলেন, আপনারাও তখন বাধা দিয়েছেন। কাজেই যে কাঠায় মাপাবেন সেই কাঠায় শোধ হবে। কাজেই সকলেই আপনারা প্রত্যেকে প্রত্যেকের পদ্ধতিটা ঠিক করে নিন। প্রত্যেককেই আমি একথা বলছি।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্যার, অন এপয়েন্ট অফ অর্ডার। মাননীয় সভাপাল মহাশয়, অত্যন্ত বিনয়ের সঙ্গে নিবেদন করছি, আপনি হয়তো ইনডাইরেক্টলি ওপেন ইন্ধন যোগালেন বা আমাদের ইন্ধন যোগালেন—আমি বুঝতে পারছি না। আমি একটা কথা বলছি, যখন আমরা বক্তব্য রাখব ওঁরা স্যার ১৭৮ জন ওঁরা বাধা দিন। আমি বলছি, মাননীয় সদস্য শ্রী দেবপ্রসাদ সরকার উনি কোনও বাধা দেননি। আমরা যখন বক্তব্য রাখব বাধা দেবেন, আমরা তার মোকাবিলা করব। উনি বক্তব্য রাখছেন ওঁকে বক্তব্য রাখতে দিন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** তাহলে কি এইটাই চলবে? ওঁরা ব্রুট মেজরিটি। তাহলে আমার টাইমটা আপনি অ্যাডজাস্ট করবেন।

**মিঃ চেয়ারম্যান ঃ** কেউ কারও টাইম অ্যাডজাস্ট করবে না।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় সভাপাল মহাশয়, অন এপয়েন্ট অফ অর্ডার। এই মাত্র কংগ্রেস দলের সদস্য সুনীতিবাবু উঠে যে ভাষায় কথা বললেন যে আপনি ইন্ধনের কথা বললেন, এই রকমভাবে যে কথাটা বলা হয়েছে, সেই কথাটা বলা চলে না এবং আপনি এই কথাটা এক্সপাঞ্জ করে দেবেন। এইটা আপনার কাছে আমার অনুরোধ। অথবা উনি উইথড্র করে নিতে পারেন। উনি যদি চেয়ারকে এইভাবে বলেন যে আপনার কথায় ইন্ধন দেওয়া হল গোলমাল করার জন্য—এর চাইতে আপত্তিকর শব্দ এই বিধানসভায় ব্যবহার করা যায় না। এইসব জিনিস সংযত হওয়া দরকার। এইসব জিনিস সংযত ভাষায় করা

দরকার বলে আমি মনে করি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় সভাপাল মহাশয়, আপনি হাউসকে কন্ট্রোল করছেন। আমরা খুবই আনন্দিত আপনি সকলকেই পরামর্শ দিয়েছেন। সুনীতি চট্টরাজ যেটা বলেছেন সেটা হচ্ছে, এতে সকলেই যেন আমরা ইন্ধন পেয়েছি। এতে আপত্তি করি না, আমাদের বেলায় করলেই আপত্তি নেই। আমি বুঝতে পারলাম না, উনি অমলবাবু একজন বিশেষজ্ঞ লোক, অনেকদিন হাউসে আছেন, এতে ওঁর সেন্টিমেন্টে লাগার কি কারণ থাকতে পারে।

**মিঃ চেয়ারম্যান :** প্রথম কথা হচ্ছে, এইটা শুনে নিন। সুনীতিবাবু যেকথা বলেছেন সেকথা হচ্ছে এই কথায় ইন্ধন যোগানো হচ্ছে। সত্যবাবু বললেন উভয় পক্ষকেই বলা হয়েছে। যখন যিনি কথা বলবেন, অন্য পক্ষ যেন শোনেন। যদি বাধা দেন, সেটা যদি বন্ধ করতে হয়, বিরোধী পক্ষ যখন বাধা দেওয়ার চেষ্টা করেন, সেটাও বন্ধ করতে হয়। কিন্তু তা তো চলছে না। সবাই দাবি করছে, আমি যখন বলব সবাই চুপ করে থাকবে, কিন্তু অন্য পক্ষ যখন বলবে তখন আমি বাধা দেব। সেটা হচ্ছে অধিকার। সেইজন্য আমি বলব, প্রত্যেকে প্রত্যেকের অধিকার এবং প্রত্যেকই পদ্ধতি মেনে চলবেন। সুতরাং এটা ইন্ধন যোগানোর নয়। সুতরাং এটা ভাল হয় সুনীতি যদি এই কথাটা প্রত্যাহার করে নেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় সভাপাল মহাশয়, আপনি যেটা বললেন আমি তো তা বুঝতে পারলাম না। অমলবাবু বললেন, আর আপনি বললেন সুনীতিবাবু উইথড্র করে নেন যদি ভাল হয়। সুনীতিবাবু বলেছেন আপনি যা বলেছেন তাতে যে ওঁরাও ইন্ধন পেত, আমরাও ইন্ধন পেতে পারি।

**মিঃ চেয়ারম্যান :** কোনও পরামর্শের দরকার নেই। যদি উনি এটা প্রত্যাহার করে না নেন, এটা আমাকে এক্সপাঞ্জ করার জন্য বলতে হবে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** ওঁর কথাটা যদি উপর করে করা হয়েছে। আপনি টেপ বাজিয়ে শুনুন। উনি বলেছেন, যদি এই রকম হয়। যদির উপর এই রকম হয় না। উনি বললেন, আর আপনি বললেন। আপনি দরকার হয় টেপ শুনবেন, এক্সপাঞ্জ করবেন।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় সভাপাল মহাশয়, আমার একটা কথা আছে। পারস্পরিক হয়তো বাদানুবাদ হতে পারে। কিন্তু আপনি চেয়ারে আছেন। এটা তো কোনও অ্যাসেম্বলি, কোনও বিধানসভার রীতি নয়। আমি চেয়ারের কাছ থেকে এক্সপেক্ট করি, বিরোধী পক্ষের সদস্য, সরকার পক্ষের সদস্য—উভয় পক্ষের সমস্ত সদস্যই তাঁরা যেন স্বাধীনভাবে তাঁদের বক্তব্য রাখতে পারেন।

[6-20—6-30 P.M.]

মিঃ চেয়ারম্যান স্যার, আপনি যে কথা বললেন যদি উভয় পক্ষকে আপনি কন্ট্রোল না করেন তাহলে হাউস কি করে চলবে? আপনি যদি বলেন আপনারা করছেন ওরাও করছে তাহলে সলিউশনটা কোথায়। বিরোধী পক্ষের কাজই হল সরকারের নীতির সমালোচনা করা।

আপনি যেভাবে বলছেন তাহলে তো বিরোধী পক্ষ তার কোনও বক্তব্য রাখতে পারবেন না প্রশমিত হয়ে চলবে?

**মিঃ চেয়ারম্যান ঃ** আমরা বক্তব্য তা নয়, আপনারা যখন বক্তৃতা করেন তখন যদি কিছু সে সম্বন্ধে বলার থাকে তাহলে নিশ্চয় অন্য পক্ষ কোয়েশ্চেন তুলতে পারেন। আর ইন্টারাপ্ট করার রীতি আছে। কিন্তু তাই বলে একটা হট্টগোলের সৃষ্টি করবেন এটা কখনই হতে পারে না। আর একটা কথা এখন গোলমাল সৃষ্টি হয় আপনাদের বক্তৃতার উপর। আপনারা একটু প্রশমিত হয়ে বললেই আর সেটা হয় না এটা আমি উভয় পক্ষকেই বলছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** বিরোধী পক্ষের ভূমিকাই হচ্ছে সরকারি নীতির সমালোচনা করা এখন তার জন্য যদি সরকার গোলমালের সৃষ্টি করেন তাহলে আপনি আমাদের প্রোটেকশন দেবেন না?

(গোলমাল)

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** তাহলে আমরা আর উত্তেজিত হয়ে কথা বলব না। আমরা একটু কম বিরোধিতা করব এটা কি রকম কথা আপনি বলছেন। এই রকমভাবে রুলিং হয় না। আমরা কঠোর ভাষায় সমালোচনা করব, This is our fundamental right. We can go upto any length provided it is parliamentary.

**মিঃ চেয়ারম্যান ঃ** কেউ যদি বক্তৃতা করেন সেখানে কোয়েশ্চেন তোলার অধিকার আপনাদের সবাইয়েরই আছে এবং সেখানে স্পিকারের রুলিং দেবারও অধিকার আছে। কিন্তু তা নিয়ে একটা হট্টগোল সৃষ্টি করবেন এ তো হতে পারে না।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আমরা সকলেই জানি পার্লামেন্টারি প্রসিডিওরে এটা আছে এবং নিশ্চয় আমরা এখানে আনপার্লামেন্টারি ওয়ার্ড ব্যবহার করতে পারি না কিন্তু তাই বলে আমরা তীব্র ভাষায় সমালোচনা করতে পারব না। সরকার যা তা করে যাবে আমরা তার কঠোর সমালোচনা করব।

**মিঃ চেয়ারম্যান ঃ** আপনারা তা করতে পারেন। কিন্তু আপনারা যখন বলবেন তখন ওঁরা কিছু বলতে পারবেন না আর ওঁরা যখন কিছু বলবেন তখন আপনারা ইন্টারাপ্ট করবেন এ হতে পারে না। সকলেই কোয়েশ্চেন তুলতে পারেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আমার বক্তব্য হচ্ছে You are the Custodian of the House. আমাদের সমালোচনা করার অধিকার আছে। এই প্রিভিলেজ আমাদের আছে। আপনি সেটা দেখুন।

**শ্রী জন্মেঞ্জয় ওঝা ঃ** আমরা বার বার দেখতে পাচ্ছি বিরোধী দলের কোনও বক্তা উঠলেই অমনি ওঁরা গোলমাল শুরু করে দেন। আমার পয়েন্ট অব অর্ডার হচ্ছে এইটাই কি হাউসের রীতি যে বিরোধী পক্ষকে এইভাবে গ্যাগ করা। তাহলে কি আমরা আমাদের কোনও বক্তব্য রাখতে পারব না?

**মিঃ চেয়ারম্যান ঃ** নিশ্চয় পারবেন। কিন্তু আপনারা যখন বলবেন তখন ও পক্ষ কোনও কোয়েশ্চেন তুলতে পারবেন না আর সরকার যখন বলবেন তখন আপনারা কোয়েশ্চেন তুলতে পারবেন এটা তো হয় না। আপনাদের নিশ্চয় অধিকার আছে আলোচনা সমালোচনা করা এবং এ পক্ষের কোনও বক্তা যদি কিছু বলে তার বিরুদ্ধে প্রশ্ন তোলার এবং ও পক্ষেরও সেই একই অধিকার আছে। এবং এটা পার্লামেন্টারি রীতি। এইটাই হচ্ছে আমার কথা। আপনারা সকলে বসুন। এখন দেবপ্রসাদ সরকার বলুন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় সভাপাল মহাশয়, আমি আবার বাজেট ভাষণে ফিরে যাচ্ছি। আমাদের এই পুলিশ বাজেট ভারতবর্ষের বিভিন্ন রাজ্যের বাজেটকে কতখানি ছাড়িয়ে যাচ্ছে তারই একটা দৃষ্টান্ত হিসাবে আমি কিছু স্ট্যাটিসটিক্স আপনার সামনে তুলে ধরছি। রিজার্ভ ব্যাঙ্ক বুলেটিন, ১৯৭৮, সেপ্টেম্বর সংখ্যা থেকে বলছি—সেখানে বলা হচ্ছে অ্যাডমিনিস্ট্রেটিভ সার্ভিস ইনক্লুডিং পুলিশ-এর একটা হিসাবের খরচ, আর তার সঙ্গে পুলিশের খরচ, দুটো পাশাপাশি রেখে দেখা যাচ্ছে ওয়েস্ট বেঙ্গলে ৯৬ লক্ষ টাকা হচ্ছে—আমি অবশ্য কারেন্ট পাইনি, কারণ অন্যান্য রাজ্যে দরকার। তাই আমি গত বছরের বাজেট অর্থাৎ ১৯৭৮-৭৯ সালের বাজেট এস্টিমেটের কথাই বলছি। বাজেট এস্টিমেটের স্ট্যাটিসটিক্সে বলা হচ্ছে ৯৬ কোটি ৯৪ লক্ষ টাকা ওয়েস্টবেঙ্গলের টোটাল অ্যাডমিনিস্ট্রেটিভ এক্সপেনসেস, আর পুলিশ বাজেটে ৫৮ কোটি ৫৪ লক্ষ টাকা—দুটো পাশাপাশি ধরে দেখা যাচ্ছে কত বিরাট পারসেন্টেজে গিয়ে দাঁড়াচ্ছে। অ্যাডমিনিস্ট্রেটিভ এক্সপেন্ডিচার যেটা দিচ্ছেন তার কি পারসেন্টেজ, আর পুলিশ এক্সপেন্ডিচার যেটা দিচ্ছেন তাতে দেখা যাচ্ছে ওয়েস্টবেঙ্গলে ৬০ শতাংশ অ্যাডমিনিস্ট্রেটিভ এক্সপেন্ডিচারের পারসেন্টেজ যা সেখানে পুলিশ এক্সপেন্ডিচারের পারসেন্টেজ হচ্ছে ৬০ শতাংশ। পাশাপাশি অন্য রাজ্যের কমপ্যারেটিভ স্টাডি করে দেখা যাক ওয়েস্টবেঙ্গলের পুলিশ বাজেটের সঙ্গে—মহারাষ্ট্রে ৩৩ শতাংশ, হিমাচলপ্রদেশে ৪১ শতাংশ, মেঘালয়ে ৪১ শতাংশ, হরিয়ানায় ৪২ শতাংশ, অন্ধ্রপ্রদেশে ৪৩ শতাংশ, তামিলনাড়ুতে ৪৪ শতাংশ, ওড়িশায় ৪৬ শতাংশ, জম্মু ও কাশ্মীরে ৪৪ শতাংশ, পাঞ্জাবে ৫২ শতাংশ, কেরালায় ৫২ শতাংশ, কর্ণাটকে ৫২ শতাংশ, রাজস্থানে ৫৪ শতাংশ, বিহারে ৫৬ শতাংশ, মধ্যপ্রদেশে ৫৭ শতাংশ, গুজরাটে ৫৭ শতাংশ, আর আমাদের পশ্চিমবাংলায় ৬০ শতাংশ—অন্যান্য রাজ্যের পুলিশ বাজেটের থেকে আমাদের এই পশ্চিমবাংলার পুলিশ বাজেট ছাড়িয়ে চলে যাচ্ছে। ওয়েস্টবেঙ্গলের পুলিশ বাজেটে ৬৩ কোটি ৮৬ লক্ষ ৬১ হাজার টাকার কথা বলা হয়েছে। এর সঙ্গে আরও একটু যোগ হবে—প্রভিসন ফর পুলিশ আন্ডার ২৫৯ পাবলিক ওয়ার্কস ১০ লক্ষ ৮৮ হাজার টাকা, প্রভিসন ফর পুলিশ আন্ডার ৪৫৯ পাবলিক ওয়ার্কস ১ কোটি ৮৯ লক্ষ ৭২ হাজার টাকা, তারপরে প্রভিসন ফর পুলিশ আন্ডার হাউস বিল্ডিং ৫ লক্ষ ৭১ হাজার টাকা, তারপরে প্রভিসন ফর পুলিশ আন্ডার ৪৮৩ হাউসিং ২ কোটি ৩১ লক্ষ ৫৩ হাজার টাকা—এইগুলি সব যোগ করলে অ্যাকচুয়্যাল ফিগার দাঁড়াবে ৬৮ কোটি ১৪ লক্ষ ৪৫ হাজার টাকা। এইভাবে হিউজ টাকা পুলিশ বাজেটে বাড়ানো হয়েছে। আমি অন্য কথা ছেড়েই দিলাম। কংগ্রেসের কথা বলেছেন। তারা তো পুঁজিপতি শ্রেণীর চিহ্নিত দল এবং তারা তো গত ৩০ বছর ধরে পুঁজিপতি শ্রেণীর স্বার্থেই সরকার পরিচালিত করেছেন। তারা পুলিশ বাজেটে টাকা বাড়িয়েছে, আপনারা তার সমালোচনা করেছেন। কিন্তু কংগ্রেসের

সেই ইমার্জেন্সী পিরিয়ডের যে পুলিশ বাজেট সেই বাজেটকেও আপনারা ছাড়িয়ে চলে গেছেন। বলতে পারেন তখন একটা পুলিশি রাষ্ট্র ছিল। তারাও কিন্তু ১৯৭৬-৭৭ সালে ৪৭ কোটি টাকার পুলিশ বাজেট রেখেছিল। আপনারা তাকে সারপ্লাস করে ৬৮ কোটি টাকাতে নিয়ে এসেছেন। এটার কি এক্সপ্ল্যানেশন আপনারা দেবেন? পুলিশ বাজেট কার্টেল করছেন না, ক্রমাগত বেড়েই চলেছে। ইন্সিডেন্স অব ক্রাইম কমেছে? কমেনি। তবে স্বীকার করেছেন এই ব্যবস্থার মধ্যে হবেই—এইভাবে বলে উড়িয়ে দেওয়া হয়েছে। ইন্সিডেন্স অব ক্রাইম মারাত্মকভাবে বেড়েছে। প্রতিদিন কাগজ খুললেই র‍্যান্ডাম স্যাম্পলিং বেরিয়ে আসছে—আমি আনন্দবাজার অথবা যুগান্তর কাগজের নাম বলতে চাই না, আপনাদেরই সত্যযুগ কাগজের একটি সংবাদ পড়ে শোনাচ্ছি। আজকের কাগজে কতগুলি খুন হয়েছে তার একটা হেডিং দিয়েছে। ব্যারাকপুরে খুন হয়েছে, মথুরাপুরে খুন হয়েছে।

[6-30—6-40 P.M.]

তারপর আবার দেখছি এখানে রয়েছে পার্ক স্ট্রিটে এক ব্যক্তি খুন। আবার ৪-এর পাতায় দেখছি শিলিগুড়িতে জোড়া খুন। তাহলে ক'টা হল। ৫ খুনের খবর এক 'সত্যযুগেই' বেরিয়েছে। ডাকাতির খবর শুনুন। আর একটা ক্যাপশন আছে 'ডাকাতি ও চুরি বাড়ছে'। "ধর্মদহ ও সাধনপাড়ী অঞ্চলের গ্রামগুলিতে চুরি, সিঁদেল চুরি, ছিনতাই ও ডাকাতি বেড়ে চলেছে।" তারপর আবাব একটি ক্যাপশন—"ডাকাতি বাড়ছে।" তাতে বলা হচ্ছে, "মুর্শিদাবাদ জেলায় ডাকাতি ও রাহাজানি কয়েক মাস কমে গিয়েছিল কিন্তু বিগত দু' সপ্তাহকাল ডাকাতির সংখ্যা মুর্শিদাবাদ জেলায় ক্রমবর্ধমান।" এগুলি যে এখন ডেলি ইন্সিডেন্ট এটা কেউ অস্বীকার করতে পারবেন না। এসব খবর 'সত্যযুগে' বেরিয়েছে। আমি আপনাদের সুবিধার জন্য 'আনন্দবাজার' বা 'স্টেটসম্যান' থেকে উদ্ধৃতি দিইনি, আমি 'সত্যযুগের খবর আপনাদের কাছে পড়ে শুনিয়েছি।' এত যেখানে পুলিশ বাজেট বাড়ছে সেখানে এই হচ্ছে পশ্চিমবাংলার অবস্থা। তারপর স্যার, ওঁরা ল অ্যান্ড অর্ডারের কথা বারে বারেই বলেন, সেখানে দেখুন কি রকম কন্ট্রাডিকটরি কথাবার্তা ওঁরা বলেন। ওঁরা বলেন ল অ্যান্ড অর্ডার পশ্চিমবঙ্গে সবচেয়ে ভাল। এতই যদি ভাল ভারতবর্ষের অন্যান্য সমস্ত রাজ্য থেকে তাহলে পশ্চিমবাংলার পুলিশ বাজেট এত বাড়ানো হচ্ছে কেন? কি জাস্টিফিকেশন এর পেছনে আছে? এখানে দেখা যাচ্ছে স্যার, কোনও যুক্তিই ওঁদের ধোপে টিকছে না। দ্বিতীয়ত হচ্ছে, খুন, রাহাজানি এইসব বাড়ছে। পুলিশ কমিশনার সুধাংশুবাবু একটি স্টেটমেন্ট করে বলেছেন যে কিভাবে প্রতি বছর খুন ডাকাতি বাড়ছে। আমি সেই সমস্ত কথা বলতে পারি কিন্তু আমার সময় নেই তাই আমি সেদিকে যাচ্ছি না। স্যার, আজকাল প্রায়ই দেখছি জ্যোতিবাবু পুলিশের প্রশংসা করেন, তাদের সার্টিফিকেট দেন। এই বাজেট ভাষণে ও তাঁর এই সার্টিফিকেট আছে। সেখানে এই পুলিশবাহিনীকে প্রশংসনীয় ভূমিকা নিয়েছিল গত বন্যার সময় সেকথা তিনি বলেছেন। এইসব সার্টিফিকেট আজকাল পাওয়া যাচ্ছে। এটা অবশ্য স্বাভাবিক কারণেই হচ্ছে, আমরাও দেখতে পাচ্ছি পুলিশের এই দিক থেকে রেসিপ্রোকেট করতে সৌজন্যবোধের অভাব ঘটে না। তাই দেখলাম লালবাজারে তাঁকে 'বঙ্গবীর' উপাধিতে ভূষিত করতে পুলিশবাহিনী কার্পণ্য করেনি। তারপর স্যার, ওঁরা বলছেন, পুলিশ নিরপেক্ষ ভূমিকা নিচ্ছে। কিন্তু সেখানে যেভাবে বিরোধী দলের উপর পুলিশি আক্রমণ হচ্ছে, জনমত সংগঠনে বাধা দেওয়া হচ্ছে তাতে এটা খাটে

না। সেখানে স্যার, জ্যোতিবাবুর কেন্দ্র সাতগাছিয়াতে প্রচার করতে গিয়ে আমাদের দলের কর্মীরা আক্রান্ত হয়েছেন। মরিচঝাঁপির উদ্বাস্তুদের উপর পুলিশের নির্মম আক্রমণের বিরুদ্ধে জনমত গঠনের জন্য সেখানকার পাত্রপাড়ায় পথসভা করতে গিয়েছিলেন আমাদের দলের কর্মীরা, সেখানে সি. পি. এম. গুণ্ডারা বাধা দেয়, তাদের মাইক কেড়ে নেবার চেষ্টা করে। তখন আমাদের দলের কর্মীরা বলেন, আপনাদের যদি কোনও বক্তব্য থাকে তাহলে আপনারা মাইকে এসে বলুন। কেন আপনারা আমাদের জনমত গঠনের ব্যাপারে বাধার সৃষ্টি করছেন? তারা সে কথা শোনে না, লাঠি, লোহার রড, ছোরা নিয়ে তারা আমাদের কর্মীদের আক্রমণ করে, এতে আমাদের একজন কর্মী রবিয়াল সেখ-সহ কয়েকজন আহত হন।

যে কথা বলছিলাম যে সাত গাছিয়ায় গণতান্ত্রিক আন্দোলন দমন, শিলিগুড়িতে আপনি জানেন যে সেখানে উত্তরবঙ্গের একটি মাত্র হাসপাতাল, সেই হাসপাতালের যে বাস রুট মেডিক্যাল কলেজে যাবার, সেখানে প্রাইভেট বাসের ভাড়া ২৫ পয়সা থেকে ৪০ পয়সা বাড়িয়ে দেওয়া হল এবং তার ফলে পথযাত্রী, মেডিক্যাল কলেজের ছাত্র, সাধারণ মানুষ তার বিরুদ্ধে প্রতিবাদ জানিয়েছে, সরকারের কাছে আবেদন নিবেদন করেছেন কিন্তু কোনও প্রতিকার হয়নি। এই অসহায় অবস্থায় শেষ পর্যন্ত তাঁরা পথের উপর অবরোধ করে প্রতিবাদ জানাতে চেয়েছিল কিন্তু জ্যোতিবাবুর সরকার, জ্যোতিবাবুর পুলিশ সেখানে নির্মমভাবে তাঁদের উপর লাঠি চার্জ করেছেন, টিয়ার গ্যাস চালিয়েছেন এবং সেখানে ৩৮ জনকে গ্রেপ্তার করা হয়েছে। আপনারা গণতান্ত্রিক আন্দোলনের ক্ষেত্রে পুলিশকে ব্যবহার করেছেন। দ্বিতীয় কথা হচ্ছে, আজকে পুলিশের চরিত্র যদি পাল্টানো না যায়, পুলিশের আচরণ বিধি একেবারে ঔপনিবেশিক ঐতিহ্যবাহী দমন পীড়নমূলক চরিত্র। কারণ এই পুলিশ মূলত ব্রিটিশ আমলে স্বাধীনতা আন্দোলনকে দমন করার জন্য, সাধারণের আশা-আকাঙ্খাকে দাবিয়ে দেবার জন্য পুলিশকে সৃষ্টি করা হয়েছিল। আজকেও পুলিশ সেই ঐতিহ্য বহন করে চলেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে আগে মিথ্যা মামলা হত এবং থানার লক--আপে নিয়ে গিয়ে সেখানে থার্ড ডিগ্রি মেথড অ্যাপ্লাই করা হত। আজও সেই একই জিনিস চলে আসছে। আর একটা কথা বলতে চাই যে, যেখানে জ্যোতিবাবু এই রকম সার্টিফিকেট দিচ্ছেন—ভারত সরকার নিযুক্ত যে পুলিশ কমিশন এবং যার চেয়ারম্যান হচ্ছেন শ্রী ধরমভীরা। তিনি গত ডিসেম্বর মাসে কলকাতায় এসে একটা স্টেটমেন্ট করেছিলেন। তিনি এখানকার দুই একটা থানার লক-আপ দেখে বলেছিলেন, এটা শুয়োরের খোঁয়াড়। এটা অত্যন্ত লজ্জার কথা। আজকে স্বাধীন দেশের নাগরিকদের এই শুয়োরের খোঁয়াড়ে থাকতে হয়। তিনি আরও বলেছেন, আজও পুলিশ সেই ঔপনিবেশিক ঐতিহ্য বহন করে চলেছে, তাঁরা যেভাবে দমনপীড়ন মূলক আচরণ করে থাকে। আমি শেষে আর একটা কথা বলতে চাই, আজকে যে পুলিশ কাস্টোডিয়ান অব ল অ্যান্ড অর্ডার, সেই পুলিশ আজকে আইনের সেবক নয়। আজকে পুলিশ সরকারি দলের সেবক হিসাবে পরিণত হয়েছে। কাজেই আজকে সমস্যা হচ্ছে সেইখানে এবং বামফ্রন্ট সরকার পুলিশকে সেইভাবে ব্যবহার করে চলেছেন, এই কথা বলে এই জনবিরোধী বাজেটকে বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী গুণধর চৌধুরি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় পুলিশ খাতে যে ব্যয়বরাদ্দ পেশ করেছেন, তাঁকে আমি সমর্থন করছি। এই সমর্থন করতে গিয়ে কয়েকটি

কথা আমি এখানে বলতে চাই। মাননীয় বিরোধী দলের সদস্যরা বলেছেন যে পশ্চিমবাংলায় আইন-শৃঙ্খলা নেই এবং অবনতির কথাও অনেকে বলেছেন। মুখ্যমন্ত্রী মহাশয়ের বাজেট ভাষণে একটা কথা বলেছেন, প্রাক্তন শাসক দলের মন্ত্রী ও বিধানসভার সদস্যরা তাঁদের নিজেদের দলের লোকেদের হাত থেকে নিরাপত্তার জন্য পুলিশের সাহায্যে ঘোরাফেরা করতেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৭২ থেকে ১৯৭৭ সালের পর আমরা যাঁরা বর্তমানে শাসক দলে আছি, তাঁরা কেউ জেলখানায় ছিলাম, কেউ আত্মগোপন করেছিলেন, সেই সময় কেউ বিধানসভায় ছিলাম না, বাইরেতে ছিলাম। তখন শুধু নিজেদের দলের লোকেদের কাছ থেকে আত্মরক্ষার জন্য পুলিশ পাহারায় তাঁরা ঘুরতেন। এই হচ্ছে তাঁদের আইন-শৃঙ্খলার নমুনা। তাঁরা আবার এখানে এসে আইন-শৃঙ্খলার কথা বলেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আর এই প্রশ্নের মধ্যে যেতে চাই না কারণ বিরোধী পক্ষের বক্তব্য শুধু বিরোধিতা করার জন্য তাঁরা এই ধরনের কথা বলছেন। এখানে কেউ বললেন না যে সরকারের পুলিশের দৃষ্টিভঙ্গির পরিবর্তন হয়েছে। আজকে পুলিশের দৃষ্টিভঙ্গির পরিবর্তন হয়েছে, নীতির পরিবর্তন হয়েছে। আজকে গণতান্ত্রিক কাজে, জনকল্যাণমূলক কাজে পুলিশকে ব্যবহার করা হচ্ছে। কোনও গণতান্ত্রিক আন্দোলনের উপর পুলিশ ব্যবহার করা হবে না। আজকে সাধারণ মানুষের কাজে পুলিশকে ব্যবহার করা যাবে। আমরা একথা বলিনি যে সমস্ত পুলিশকে একসঙ্গে কাজে লাগানো গেছে বা তাদের পরিবর্তন হয়েছে। কিন্তু এটা কেন সম্ভব নয় তা কেউ বলেননি। ইংরেজ আমল থেকে সাম্রাজ্যবাদী ইংরেজ দেশের মানুষকে মানুষ বলে গ্রাহ্য করত না এবং পুলিশকে তাঁরা সেইভাবেই শিখিয়েছিল।

[6-40—6-50 P.M.]

এবং স্বাধীনতার পরবর্তীকালে গত ৩০ বছর ধরে জমিদার এবং ধনীক শ্রেণী এবং পুঁজিপতিদের স্বার্থ রক্ষার জন্য তারা পুলিশকে ব্যবহার করেছেন। কৃষক, সাধারণ মানুষের বিরুদ্ধে ঘুস দিয়ে তাদের দুর্নীতিগ্রস্ত করে তুলেছেন। এমনকি ১৯৭০, ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত বিশেষ করে জরুরি অবস্থার সময় তারা খুনী, গুণ্ডাবাহিনী সমাজ বিরোধী এবং চোর ডাকাতদের সঙ্গে এই পুলিশকে একসঙ্গে একাকার করে সমস্ত বিরোধী রাজনৈতিক দলের বিরুদ্ধে লড়িয়ে দিয়েছেন এবং সমস্ত গণ-আন্দোলনকে ধ্বংস করবার জন্য তারা পুলিশকে দিয়ে নারকীয় অত্যাচার চালিয়েছে, সেই পুলিশের আচার-আচরণ একদিন পরিবর্তন হবে, এক বছরে, দু'বছরে পরিবর্তন হবে, এই বিশ্বাস আমরা করি না। এই সরকার আসার ফলে নীতির পরিবর্তন হয়েছে, দৃষ্টিভঙ্গির পরিবর্তন হয়েছে, সুতরাং এই পুলিশদের যে শিক্ষা ব্যবস্থা তার পরিবর্তন করা দরকার। পুলিশের উপর তলার একটা বড় অংশ আছেন যারা এখনও অসহযোগিতা করে যাচ্ছেন, কিন্তু পুলিশের নিচের তলার যারা কর্মচারী যারা মধ্যবিত্ত, সাধারণ ঘরের ছেলে তারাও কেন এইরকম ব্যবহার করেন, সাধারণ মানুষের প্রতি কেন অসৎ ব্যবহার করেন, অশ্রাব্য ভাষা কেন ব্যবহার করেন? আমরা জানি, এইসব কর্মচারীকে সমাজবিরোধীদের সঙ্গে কারবার করতে হয়, কিন্তু সমাজবিরোধীদের সঙ্গে কারবার করতে হয় বলে অশ্রাব্য ভাষা ব্যবহার করতে হবে কেন? এটা সেই ইংরাজ আমলের শিক্ষা, এবং গত ৩০ বছরে কংগ্রেস সরকারও এই শিক্ষা এইসব পুলিশ কর্মচারিদের দিয়ে এসেছেন। সেইজন্য পুলিশের এই শিক্ষা ব্যবস্থার পরিবর্তন হওয়া প্রয়োজন। পুলিশের যে ট্রেনিং ব্যবস্থা আছে,

তার পরিবর্তন হওয়া প্রয়োজন। পুলিশ ট্রেনিং জনকল্যাণমুখী হওয়া প্রয়োজন। সেইজন্য এই সরকারের কাছে, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে আমি সাজেশন রাখব যাতে এইভাবে চিন্তা-ভাবনা করে পুলিশের শিক্ষা ব্যবস্থা এমন ভাবে পরিবর্তন করা দরকার যাতে তাদের জনকল্যাণমূলক কাজে লাগানো যায়। আমরা দেখেছি এখনও পুলিশের ভিতর একাংশ আছেন, যারা এই সরকারের নীতির বিরুদ্ধে কাজ করেন। আমরা স্বীকার করি না যে সমস্ত পুলিশবাহিনী খারাপ, তেমনি একাংশ যে এইভাবে সরকারের নীতি বিরোধী কাজ করেন, কৃষকদের আন্দোলনে, শ্রমিকদের গণ-আন্দোলনকে দমন করবার জন্য জমিদার এবং পুঁজিপতিদের পক্ষ নিয়ে দমনমূলক আচরণ করেন ঐ ধনিক শ্রেণীর স্বার্থে। আমি বাঁকুড়া জেলার কয়েকটি ঘটনা বলছি যাতে বোঝা যাবে পুলিশ কি আচরণ করছে সাধারণ মানুষদের বিরুদ্ধে। বাঁকুড়া জেলার জয়পুর, কোতলপুর, বড়জোড়া থানার কয়েক জায়গায় পুলিশ ইন্সপেক্টার, ও. সি. কিভাবে কাজ করছে জানাচ্ছি। কোতলপুর থানার অভিজ্ঞতার কথা বলি, বন্যার সময় পুলিশবাহিনী সেখানে প্রশংসনীয় কাজ করেছে বন্যার্ত মানুষদের উদ্ধার করার জন্য, তার জন্য তাদের আমি অভিনন্দন জানাচ্ছি, তাদের কাজের প্রশংসা করছি। সেই সঙ্গে বলি পুলিশবাহিনীর একাংশ তারা কি রকম অসহযোগিতা করেছে দেখুন, কোতলপুরে বন্যার্ত মানুষরা যখন সঙ্কটাপন্ন অবস্থায় রয়েছে, তখন বি. ডি. ও. সাহেব ঐ কোতলপুর থানায় ডি. এম.কে একটা রেডিওগ্রাম করার জন্য মেসেজ পাঠায়, কিন্তু সেই রেডিওগ্রাম না করে বি. ডি. ও. অফিসে সেই মেসেজটি ফেরত পাঠিয়ে দেওয়া হয়। তেমনি আবার দেখুন বড়ঝোড়া থানায় গত মরশুমে যখন ক্ষেত-মজুররা আন্দোলন করছিল জোতদারের বিরুদ্ধে তখন সেই জোতদারের পক্ষ নিয়ে পুলিশ সেই সমস্ত ক্ষেত-মজুর, বর্গাদারদের বিরুদ্ধে সাজানো মামলা করে দিলেন। আবার দেখুন, জয়পুর থানায় কয়েকদিন আগেকার ঘটনা, সেখানকার জমিদার জোতদার এবং একটা বিরাট হাটের মালিক, কোতলপুর হাটের মালিক, তার ক্ষেত-মজুররা এতদিন কথা বলত না। সেই ক্ষেত-মজুররা বর্গাদার আন্দোলন করছে, সেই আন্দোলনকে দমন করতে পারছেন না তিনি। জয়পুর থানার ও. সি.র সাহায্য নিয়ে কেস করেছে, এমন কি মার্কসবাদী কমিউনিস্ট পার্টির কৃষক সংগঠন, কৃষক সমিতির সদস্য এবং অঞ্চল পঞ্চায়েতের সদস্য তার বিরুদ্ধেও মিথ্যা মামলা সাজানো হয়েছে। এর জন্য দায়ী কংগ্রেস দল। যারা গত ৩০ বছর ধরে পুলিশের একাংশকে এইভাবে কাজে লাগিয়েছেন, সেই পুলিশবাহিনীকে দিয়ে কোনও জনকল্যাণমুখী কাজ, গণ আন্দোলনে পুলিশ ব্যবহার না করার যে নীতি এই সরকার নিয়েছেন, সেই নীতিকে কার্যকর করতে হলে এই পুলিশের যে শিক্ষা ব্যবস্থা, তাকে পরিবর্তনের প্রয়োজন আছে।

আমরা মনে করি না একদিনে সমস্ত কিছুর পরিবর্তন হয়ে যাবে। এই যে অবস্থা চলছে, এই অবস্থার পরিবর্তনের জন্য—আমরা মনে করি পুলিশের হাতে কিছু ক্ষমতা থাকার নিশ্চয়ই দরকার আছে, কিছু ক্ষমতা থাকবে, সমাজবিরোধীদের দমন করতে হবে। কিন্তু আমরা কি দেখছি? আমরা দেখছি জয়পুর থানায় একজন লোক চুরির ঘটনার বিষয়ে থানায় ডায়রি করতে গিয়ে দেখল যার বিরুদ্ধে ডায়রি করতে গেছে সেই লোকের সঙ্গে থানার ও. সি. চেয়ারে বসে চা খাচ্ছে। এই অবস্থা যদি হয় তাহলে কি হবে? তাই পুলিশের হাতে সর্বময় কর্তৃত্ব থাকবে, সে যা খুশি তাই করতে পারবে, এটা চলতে পারে না। সেইজন্য

আইন-কানুনের পরিবর্তনের দরকার আছে, যেকথা কেউ বললেন না। এই ব্যয়-বরাদ্দকে সমর্থন করতে গিয়ে আমি বলব যে, পুলিশবাহিনীকে অনেক রকমের কাজ করতে হয়, কিন্তু আমরা দেখছি যে, নিচের তলার পুলিশ কর্মচারিদের উপর-তলার অফিসারদের গৃহে আর্দালির কাজ করতে হয় বা একজন অফিসারের বাগানে ২০/২৫/৩০ জন কর্মচারী মালি হিসাবে কাজ করছে। এই যে অবস্থা চলছে এর পরিবর্তনেরও দরকার আছে। তারপর পুলিশ ব্যারাকগুলিতে সাধারণ পুলিশরা যেভাবে থাকে তাও খুবই খারাপ ব্যবস্থা। বিষ্ণুপুর থানার পুলিশ ব্যারাকে আমরা দেখেছি সাপ এবং মানুষকে একই সঙ্গে থাকতে হয়। ব্যারাক-গুলির উন্নতির ব্যাপারে ৩০ বছর ধরে কংগ্রেসিরা কিছুই করেনি। আগে ইংরাজ আমলে যে ব্যবস্থা ছিল, এখনও সেই ব্যবস্থাই রয়েছে। ওরা পুলিশকে ঘুস নিতে শিখিয়েছে, নিজেরা ঘুস দিয়েছে, ঘুস দিয়ে অন্যায় করিয়েছে, জুলুম করিয়েছে, অত্যাচার করিয়েছে। মানুষ হিসাবে মানুষের কল্যাণে পুলিশকে ব্যবহার করতে চায়নি। আজকে বামপন্থী সরকার যে দৃষ্টিভঙ্গি নিয়ে চলছে তাতে আমরা আশা করব পুলিশবাহিনীকে সেইভাবে ঢেলে সাজাবার জন্য আইন-কানুনের সংশোধন করা হবে এবং নিচের তলা থেকে উপরতলা পর্যন্ত সমস্ত পুলিশবাহিনীকে গণমুখী করে সাধারণ মানুষের কাজে লাগাতে হবে। সে বিষয়ে কয়েকটি সাজেশন আমি মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে এই সরকারের কাছে রাখতে চাই এবং সেগুলি সম্বন্ধে চিন্তা-ভাবনা করে মাননীয় মুখ্যমন্ত্রী যাতে আইন-কানুনের পরিবর্তন করেন, তার জন্য তাঁকে অনুরোধ করছি। পুলিশবাহিনীর যে সংগঠন আছে সেই সংগঠনের নিচের তলার কর্মচারিরা যদি মাঝে মাঝে আলোচনসভা করতে পারেন তাহলে তাদের কাজ করতে কি অসুবিধা হচ্ছে, না হচ্ছে, তাদের কি সমস্যা আছে এবং জনকল্যাণমূলক কাজ করার পথে কি অসুবিধা ইত্যাদি নিয়ে তারা নিজেরাই আলাপ-আলোচনার মাধ্যমে সেগুলি দূর করার চেষ্টা করতে পারেন। এইভাবে তাঁরা যদি একটা পত্রিকা প্রকাশ করতে পারেন তাহলে তাঁরা কি কাজ করেছেন এবং কি কি অসুবিধার সম্মুখীন হচ্ছেন, কোথায় কি সাহায্য পাওয়া তাঁদের দরকার আছে ইত্যাদি সাধারণ মানুষের কাছে পত্রিকার মাধ্যমে তুলে ধরা সম্ভব হয় এবং এর ফলে তাঁদের সঙ্গে সাধারণ মানুষের যোগাযোগ ঘটবে এবং সহযোগিতা বাড়বে। আজকে কিছু কিছু অ্যাশোসিয়েশন হয়েছে, সংগঠন হয়েছে সেই সংগঠন যাতে কার্যত পরিচালিত হতে পারে তার জন্য জেলা হেড কোয়াটারের পুলিশ লাইনে তাঁরা যাতে তাঁদের সংগঠনের জন্য একটা করে অফিস করতে পারেন তার ব্যবস্থা করার দরকার আছে। গণতান্ত্রিক অধিকার মতো যাতে তাঁরা তাঁদের কাজকর্ম করতে পারেন, সেটার ব্যবস্থা করতে হবে। এস. আই. পদের কর্মীদের পদোন্নতির পথে অনেক বাধা আছে, দীর্ঘদিন তাঁদের একই জায়গায় পড়ে থাকতে হয়। সেইসব ক্ষেত্রে যাতে তাড়াতাড়ি বিচার-বিবেচনা করে পদোন্নতির ব্যবস্থা করা যায় সেদিকেও আমাদের দৃষ্টি দিতে হবে। সেই রকম কনস্টেবল এবং ড্রাইভারদের বেতনের ব্যাপারে অনেক ক্ষেত্রে সমতা নেই, সেই সমতা যাতে থাকে তার জন্য ব্যবস্থা করার দরকার আছে। তারপর আমরা যেমন সরকারি কর্মচারিদের ক্ষেত্রে আইন করেছি কোনও কর্মচারী মারা গেলে তাঁর উপযুক্ত আইন করেছি কোনও কর্মচারী মারা গেলে তাঁর উপযুক্ত ছেলেমেয়ে বা কোনও একজন আত্মীয়কে চাকরি দেওয়া হবে। এই ব্যবস্থা পুলিশ কর্মচারিদের ক্ষেত্রেও হওয়া প্রয়োজন। যদি পুলিশবাহিনীর কোনও পুলিশ কর্মচারী কর্মরত অবস্থায় মারা যায় তাহলে তাঁর যদি কোনও যোগ্যতাসম্পন্ন ছেলেমেয়ে বা আত্মীয় থাকে

তাহলে তাঁকে চাকরিতে নিয়োগের ব্যবস্থা থাকা দরকার। তারপর পুলিশ কর্মচারিদের রেশন দেবার ব্যবস্থা আছে, কিন্তু অনেক পুলিশ কর্মচারীর ফ্যামিলি অনেক দূরে থাকে এর ফলে তাদের এ ব্যাপারে অনেক অসুবিধা ভোগ করতে হয়। সুতরাং সেবিষয়ে আমাদের চিন্তা-ভাবনা করার দরকার আছে। আমাদের পুলিশ বিভাগের জন্য দীর্ঘদিন ধরে, ইংরাজ আমল থেকে যে আইন চলে আসছে সেই আইন দীর্ঘ ৩০ বছর ধরে সংশোধন করা হয়নি, সেই আইন-কানুন, নিয়ম পদ্ধতির পরিবর্তনের দরকার আছে।

[6-50—7-00 P.M.]

এই নিয়ম পরিবর্তন করার জন্য আইন পরিবর্তন করা দরকার এবং তারজন্য একটা উচ্চ ক্ষমতাসম্পন্ন কমিটি করে তার মাধ্যমে আইনের কি কি সংশোধন করা যায় সেগুলি বিচার-বিশ্লেষণ করার জন্য ব্যবস্থা করা হোক। তেমনি এ. সি. আর. নামে একটা আইন আছে। এই আইনের দ্বারা নিম্ন কর্মচারিদের জন-বিরোধী কাজে নিয়োগ করতে বাধ্য করা হয়। সুতরাং এর বিলোপ দরকার আছে বলে আমি মনে করি। পুলিশ ইউনিয়ন কর্মীদের এবং নেতৃবৃন্দদের প্রায়ই বিভিন্ন স্থানে বিচ্ছিন্নভাবে বদলি করা হয়। গণতন্ত্রের স্বার্থে তাদেরকে দ্রুত বদলি করা উচিত নয়। পুলিশ কর্মচারিদের মধ্যে একটা বেশ বড় অংশকে নিজস্ব কাজে ব্যবহার করা হয়। আমি বলব সেটা সম্মানজনক নয়। এর বিলোপ দরকার। তাহলে জনকল্যাণমূলক কাজে আরও কর্মী পাওয়া যাবে। পরিশেষে আমি আর একটি কথা বলি, শ্রেণী বিভক্ত সমাজে সমস্ত অন্যায়কে দূর করা যাবে না তা সত্ত্বেও যেটুকু জনকল্যাণমূলক কাজ করা যায় সেইদিকে নিয়ম নির্ধারণ করবেন—এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিনয় ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন তার উপর দু'একটি কথা বলতে চাই। গত বছরের বাজেট এবং এ বছরের বাজেট যদি একসঙ্গে পর্যালোচনা করা যায় তাহলে দেখব গত বছরের বাজেটে যে বাজেট প্রভিসন ছিল তা সব ক্ষেত্রেই প্রায় বেশি খরচ হয়েছে শুধু একটি মাত্র ক্ষেত্রে হয়নি সেটা হচ্ছে মর্ডানাইজেশন অফ পুলিশ ফোর্স। আর এক বছরের বাজেটে প্রায় এক-তৃতীয়াংশ টাকা তিনি মাত্র ব্যয় করেছেন মর্ডানাইজেশন অফ পুলিশ ফোর্সের জন্য। মাত্র ৪০ পারসেন্ট সংস্থান করেছেন। এই বাজেট যিনি তৈরি করেছেন তার মানসিকতার পরিচয় যে কি—তিনি কি করতে চান—ঐ ঘটনার উপর ভিত্তি করে বলা যায় যে তিনি কিছুই করতে চাননি। আমরা প্রভাতী কাগজ খুললে দেখতে পাব যে, খুন-জখম, রাহাজানি, ডাকাতি, রাজনৈতিক কর্মীদের উপর হামলা, রাজনৈতিক কর্মীদের প্রকাশ্য দিবালোকে জনসমক্ষে হত্যা প্রভৃতি প্রতিদিনই হচ্ছে। এ সম্বন্ধে আমি বিশেষ কিছু বলব না, বলব না শুধু একটি কারণে—আমরা যাই বলি না কেন মুখ্যমন্ত্রী তার জবাবে বলবেন সব ঝুটা কথা। আমাদের দলীয় কর্মীরা যদি খুন হয়, কিম্বা বিরোধী পক্ষের কোনও কর্মী যদি খুন হয় তাহলে তিনি বলবেন কোনও স্ত্রী-লোক সংক্রান্ত ব্যাপারে জড়িত ছিল। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় তিনি তরুণী ঘটিত সম্পর্কে অভিজ্ঞ, হত্যা সম্পর্কে অভিজ্ঞ নন—সুতরাং তাঁর কথা আমরা মেনে নিচ্ছি। আমি শুধু সমস্ত পশ্চিমবাংলার কথা বলছি না, সমস্ত ভারতবর্ষের স্টাটিসটিক্স আমাদের সরকার পক্ষের যারা

তুলে ধরেছেন তা আমি রাখছি না, রাখছি না এই কারণে যে তথ্য তারা রেখেছেন তার বিশ্লেষণ করতে গেলে বিভিন্ন প্রদেশের বাজেট প্রভিসন কত, লোক-সংখ্যা কত, পুলিশের পার রেশিও এফিসিয়েন্সি কত—এগুলি একসঙ্গে ধরে বিশ্লেষণ করলে পরকৃত তথ্য জানা যাবে—কত খুন হয়েছে, কত বেশি মারা গেছে।

. গত ৫ বছরে কলকাতা শহরে খুন, ডাকাতি, রাহাজানি কত হয়েছে তার একটা কমপ্যারেটিভ স্টাডি দিচ্ছি। ১৯৭৪ সালে খুন হয়েছে ৬৭, ডাকাতি ১০, রাহাজানি ৬৬৬, ১৯৭৫ সালে খুন ৫৭, ডাকাতি ১১, রাহাজানি ৬৬, ১৯৭৬ সালে খুন ৭৫, ডাকাতি ১১, রাহাজানি ৪৬, ১৯৭৭ সালে খুন ৬৪, ডাকাতি ১৯, রাহাজানি ৯৮, ১৯৭৮ সালে খুন ৯৮, ডাকাতি ৪০, রাহাজানি ১৫১। হরিপদবাবু বললেন এতবেশি বাজেট এর আগে হয়নি, তিনি রেকর্ড করেছেন। আমি বলব সেইরকমভাবে খুন ডাকাতি, রাহাজানি রেকর্ডের দাবি মুখ্যমন্ত্রী করতে পারেন এবং আমরাও সেটা অকুণ্ঠচিত্তে সমর্থন করব। এই সর্বপ্রথম বাজেটে দেখলাম একটা ডিপার্টমেন্টের কর্মচারিদের জনসমক্ষে হেনস্থা করা হল, প্রথম পাতায় তিনি বলেছেন এর জন্য মূলতঃ দায়ী পুলিশ বিভাগের কর্মতৎপরতার অভাব। এবার আমি পার রেশিও এফিসিয়েন্সির কথা বলব। কলকাতা পুলিশ, শুধু ভারতবর্ষের সারবস্তু ছিল না, সমস্ত বিশ্বের ঈর্ষার বস্তু ছিল। ফিঙ্গার প্রিন্ট প্রথম এখান থেকেই বের হয়। অনেকের ধারণা কলকাতার পুলিশ লণ্ডন মেট্রো পুলিশের আদর্শে গঠন করা হয়েছে কিন্তু এটা ভুল, কারণ কলকাতা পুলিশের আদর্শেই লণ্ডন মেট্রোপলিটন পুলিশ সংগঠিত হয়েছে। পুলিশকে এতটা নিচুস্তরে কারা নিয়ে গেছেন? এবং মুখ্যমন্ত্রী তাঁদের এইভাবে হেনস্থা করলেন। তিনি বললেন শ্রমিক এবং মালিকের যখন আন্দোলন হবে কৃষক এবং জোতদারদের যখন সংঘর্ষ হবে তখন পুলিশ কৃষক এবং শ্রমিকের স্বার্থে কাজ করবে। তাঁর এই কথা শুনে সাম্রাজ্যবাদী বেনটিকের উক্তি আমার মনে পড়ছে। তিনি স্টেট সেক্রেটারিকে একটা নোট পাঠিয়েছিলেন যে পুলিশ জোতদার, জমিদারদের স্বার্থে কাজ করবে। কিন্তু বেনটিক সাহেব এবং মুখ্যমন্ত্রী উভয়েই বলেননি They must be faithful to the Constitutional Law of the Country.

একমাত্র সাম্রাজ্যবাদীরা এবং টোটালেটেরিয়ান থেকেই এইসব কথা বলতে পারেন। মুখ্যমন্ত্রী বিগ্রেড প্যারেড গ্রাউন্ডে বক্তৃতা দিয়ে বলেছিলেন যে তিনি চান জনসাধারণের সঙ্গে পুলিশের একটা মধুর সম্পর্ক হোক। কিন্তু এটা কিভাবে হবে সেকথা তিনি তাঁর বাজেটের মধ্যে বলেননি। বিভিন্ন পুলিশ কমিশন যে সমস্ত রিপোর্ট দিয়েছেন—এ. সি. সেন, আই.সি.এস., হীরেণ সরকার, মাথুর সাহেবের যে রিপোর্ট আছে সেইসব রিপোর্ট তাঁরা গ্রহণ করেননি।

[7-00—7-10 P.M.]

সেইসব গ্রহণ করে পুলিশ ফোর্সকে এফিসিয়েন্ট করবার কোনও ব্যবস্থাই তাঁরা করেননি। কেউ কেউ বলেছেন গঠনমূলক সাজেশন দিতে। গঠনমূলক সাজেশন ঐ সব পুলিশ কমিশনের রিপোর্টের মধ্যেই আছে যা তাঁরা গ্রহণ করেননি। আমি সেদিন অস্ত্রাগার সম্বন্ধে যে প্রশ্ন করেছিলাম আজ পর্যন্ত তাঁর কিছুই হয়নি। আপনি বললেন জনতা পার্টির লোকেদের ব্যক্তি স্বাধীনতার কথা বলবার অধিকার নেই, কিন্তু আমি বলব জনতা পার্টির হাজার হাজার লোক যদি সেদিন কারাবরণ না করতেন তা হলে আপনারা এখানে আসতে পারতেন না, কারণ

আপনারা সেদিন নিষ্ক্রীয় ছিলেন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** মাননীয় স্পিকার মহাশয়, এই বাজেট বক্তৃতার উপর আমি অনেক পরিসংখ্যানের লড়াই শুনলাম, যা থেকে বোঝা গেল সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলায় আইন-শৃঙ্খলা আছে এবং পশ্চিমবাংলাই ভারতবর্ষের মধ্যে সবচেয়ে ভাল। বিরোধীপক্ষ থেকে চ্যালেঞ্জ করে কেউ বললেন না যে ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলার অবস্থা সবচেয়ে খারাপ। মুখ্যমন্ত্রী তাঁর বক্তৃতায় বলেছেন যে কতকগুলি কনভেনশনাল ক্রাইমস আছে। অপরাধ দু'রকমের হয়—এক রকম সংগঠিত অপরাধ যা বিহার, উত্তরপ্রদেশ, মধ্যপ্রদেশে হচ্ছে। অর্থাৎ সংগঠিতভাবে হরিজন হত্যা, অগ্নিসংযোগ ইত্যাদি। আজকে শুনলাম জনতাপার্টির রাজ্য আসামে সংগঠিতভাবে একটা বিশেষ সম্প্রদায়কে বিদায় দেওয়া হচ্ছে যারা উত্তরবঙ্গের কুচবিহার জলপাইগুড়িতে এসে আশ্রয় নিচ্ছেন। রাজশক্তির সাহায্যে এইসব সংগঠিত অপরাধ হয়ে থাকে। আরেকটা চুরি, ডাকাতি এগুলো ইন্ডিভিজুয়াল ক্রাইম। এই দুটি অপরাধের মধ্যে প্রভেদ রেখে আলোচনা করা দরকার। এ ছাড়াও অন্যান্য অনেক অপরাধের কথা বলা হয়েছে এবং গরিব মানুষের প্রতি অনেক দরদের কথাও বলা হয়েছে।

আর এই ক্ষেত্রে সবচেয়ে বড় প্রমাণ হচ্ছে কোন সরকার সবচেয়ে নিচের তলার মানুষের প্রতি ভাল নজর রাখে, কোন রাজ্যের মধ্যে সবচেয়ে সাম্প্রদায়িক সম্প্রীতি বেশি আছে, সবচেয়ে সমাজের নিচের তলার লোকের প্রোটেকশনের ব্যবস্থা আছে। আমি কোনও কাগজের নাম বলব না, নাম বললেই আপনারা রাগ করবেন, তবে আমি সূত্রটা বলছি, লোকসভায় ২১শে ফেব্রুয়ারি ১৯৭৯ তারিখে ২৪৭ নং প্রশ্নের লিখিত উত্তর, এটার মধ্যে যা আছে তাতে বলা আছে যে গোটা ভারতবর্ষে ৪১২ জন হরিজন হত্যা হয়েছে এক বছরের মধ্যে। এর মধ্যে রেকর্ড হচ্ছে উত্তরপ্রদেশ, বিহার, মধ্যপ্রদেশ, কর্ণাটক। উত্তরপ্রদেশে হত্যার সংখ্যা হচ্ছে ২১৯, মারাত্মক আঘাত হচ্ছে ৬১৩, পাশবিক অত্যাচার ১৮৮, অগ্নিসংযোগ হচ্ছে ৪২৫, বিহারে হত্যা হচ্ছে ৪৯, মারাত্মক আঘাত ১২১, পাশবিক অত্যাচার ৬৩, অগ্নিসংযোগ ১৮৬, এইভাবে আছে, কিন্তু পশ্চিমবঙ্গের সংখ্যা হচ্ছে হত্যা শূন্য, মারাত্মক আঘাত ২, পাশবিক অত্যাচার শূন্য, অগ্নিসংযোগ শূন্য। এই হচ্ছে হরিজনদের প্রতি সরকারের প্রোটেকশনের ব্যবস্থা, এর থেকে একটা সরকারের চরিত্রের পরিচয় পাওয়া যায়। এর থেকে একটা প্রমাণিত হয় কোথায় আইন-শৃঙ্খলা বেশি আছে। ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গে যে সবচেয়ে বেশি আইন-শৃঙ্খলা আছে এটা ঠিক। কিন্তু এতে কি আমরা সন্তুষ্ট? বিরোধী পক্ষ বলেছেন খুব হয়েছে, এইসব ঠাট্টা করে লাভ নেই। কিন্তু কোনও অবস্থায় পশ্চিমবঙ্গকে বামফ্রন্ট সরকার পেয়েছেন সেটা দেখতে হবে। একটা দেশকে সিজ করে রেখেছিল একটা শক্তি, সেই অবস্থায় বামফ্রন্ট সরকার একটা দেশ হাতে পেয়েছে। পদার্থ বিজ্ঞানে একটা কথা আছে কোনও জিনিসের উপর যদি প্রবল চাপ সৃষ্টি করা যায়, তারপর সেই চাপ সরালে হঠাৎ পদার্থগুলি বিচ্ছুরিত হওয়ার সম্ভাবনা থাকে, তেমনি একটা পারিবারিক অবস্থার টেম্পারেচারকে যদি ম্যানিপুলেট করা যায় তাহলে সেই পারিবারিক অখণ্ডতাকে রক্ষা করা যায় না। সিদ্ধার্থবাবু জরুরি অবস্থায় দেশকে যে অবস্থায় রেখে ছিলেন তাতে হাজার হাজার মানুষ ভয়ে সন্ত্রস্ত হয়ে ছিল। তখন পুলিশের হাতে মিসা, কোনও কনভেনশনাল বিচারের সুবিধা ছিল না, চারিদিকে খুনোখুনি, বিনা বিচারে জেলে আটক, এই ভীতির মধ্যে দেশের

মানুষকে রাখা হয়েছিল। যখন বামপন্থী সরকার এলেন তখন সমস্ত মানুষকে জেল থেকে ছেড়ে দেওয়া হল। এত লোককে ছেড়ে দেওয়া হল যে তার সঙ্গে সমাজবিরোধীদেরও ছেড়ে দেওয়া হল এই আশায় যে অন্য কোনও পরিবেশ সৃষ্টি করে আমাদের পশ্চিমবঙ্গকে আস্তে আস্তে স্বাভাবিক করা যাবে। তার উল্লেখযোগ্য প্রচেষ্টা হয়েছে পশ্চিমবঙ্গে। তাই মিসার আসামী আজকে জেলের বাইরে, জেলে আজকাল বেশি আসামী নেই। সেজন্য পুলিশ বাজেট যেমন বেড়েছে তেমনি জেল বাজেট কমেছে, জেলে এত লোক নেই। মানুষকে যদি বিনা বিচারে ধরে রাখা যায়, জনতাকে কন্ট্রোল করার জন্য যদি গুলি করার হুকুম দেওয়া যায় তাহলে পুলিশের বেশি দরকার হয় না। কিন্তু এখন পশ্চিমবঙ্গে সেই অবস্থা নেই। কংগ্রেসি আমলে কিছু সমাজ বিরোধীদের ওরা আটক রেখেছিলেন, সেটা ওদের নিজেদের জন্য, ঐ নেপাল রায়, চণ্ডী মিত্র মারা গেছেন নিজেদের মধ্যে দলাদলি ছিল বলে।

[7-10—7-20 P.M.]

এইভাবে আমরা দেখেছি কংগ্রেসের মধ্যে অভ্যন্তরীণ কোন্দল ছিল। তবে পশ্চিমবাংলার মানুষের সৌভাগ্য যে সেদিন কিছু কিছু সমাজবিরোধীদের গ্রেপ্তার করা হয়েছিল। তবে এত লোককে এবারে জেল থেকে বার করা সত্ত্বেও আমরা দেখছি পশ্চিমবাংলাতে মানুষ ঘোরাফেরা করছে এবং এখানে কোনও অঘটন ঘটেনি। আমরা দেখেছি আমাদের এখানে পেলের ফুটবল খেলা হল, আন্তর্জাতিক টেস্ট ম্যাচ হল যেটা ভারতবর্ষের অন্য প্রান্তে হল না। কিন্তু পশ্চিমবাংলায় এটা যে হয়েছে তার মধ্যে দিয়ে প্রমাণ হচ্ছে এখানে মানুষ সুষ্ঠু অবস্থার মধ্যে রয়েছে। তবে সমাজবিরোধীদের সংখ্যা কম হওয়া সত্ত্বেও যে চুরি, ডাকাতি, রাহাজানি কমছে না তার কারণ হচ্ছে এখনও যে কংগ্রেস আমাদের দেশে রয়েছে। আমরা দেখেছি গ্রামে ডাকাতির সময় বন্দুক ব্যবহার করা হয়। এটা তারা কোথা থেকে পায়? এটা বামফ্রন্ট সরকার তাদের নতুন করে দেয়নি, অনেক আগে থেকেই এটা তাদের দেওয়া হয়েছে। আপনারা দেখান তো ক্ষেতমজুর এবং কৃষকদের ঘরে কয়টা বন্দুক রয়েছে? সমস্ত বন্দুক রয়েছে জোতদারদের ঘরে এবং সেইজন্যই দেশের মধ্যে এখনও সমাজবিরোধীরা রয়েছে। তবে এসব সত্ত্বেও পশ্চিমবাংলাকে যে মুক্ত অবস্থার মধ্যে শাসন করা সম্ভব হচ্ছে তারজন্য আমি পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার এবং পুলিশ বাজেটকে সমর্থন করছি এবং এই কথাগুলি বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কিরণময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পুলিশমন্ত্রী ১৯৭৯-৮০ সালের জন্য পুলিশ খাতে ৬৩ কোটি ৮৬ লক্ষ ৬১ হাজার টাকা বরাদ্দ চেয়েছেন এবং সেই দাবি বিধানসভায় পেশ করেছেন। কিন্তু এই দাবি আমরা পাস করব কিনা সেটা ভাববার কথা। আমি আপনার মাধ্যমে পুলিশমন্ত্রীকে জিজ্ঞাসা করছি বর্তমানে পশ্চিমবাংলাতে এই পুলিশ দপ্তর রাখার কোনও প্রয়োজন আছে কি? ওঁরা সারা ভারতবর্ষের বিভিন্ন প্রদেশের নজির এখানে তুলে ধরেছেন। তাঁরা যে নজির তুলে ধরেছেন তাতে কি এটাই প্রমাণ হয়নি যে আর কিছু থাক না থাক অন্তত অন্যান্য প্রদেশের নাগরিকদের স্বাধীনতা রয়েছে এবং নাগরিকদের সেই সৎসাহসও রয়েছে যে, সেখানে যদি কোনও ঘটনা ঘটে এবং তা যদি সরকারি দলের বিরুদ্ধেও যায় তাহলে স্থানীয় পুলিশ ক্যাম্প বা থানায় গিয়ে তারা ডায়রি করতে পারে এবং

থানা সেটা গ্রহণ করে। সেই সমস্ত প্রদেশের তথ্যের উপর ভিত্তি করে অশোকবাবু এখানে পরিসংখ্যান দাখিল করেছেন। আমি পুলিশ মন্ত্রীকে জিজ্ঞাসা করছি তাঁর কি এই সৎসাহস আছে, তিনি কি হাউসে একথা বলতে পারেন যে পশ্চিমবাংলার কোনও নাগরিক যদি উৎপীড়িত হয়, অত্যাচারিত হয় এবং সেই উৎপীড়িত এবং অত্যাচার যদি সি. পি. এম.এর দলের লোকের হাতে হয় তাহলে আই. জি. বা হোম সেক্রেটারির পর্যন্ত কি হিম্মত আছে তার বিরুদ্ধে ব্যবস্থা নেবার এবং দোষীর বিচার করার? আমি জানি সেই সৎসাহস তাঁদের নেই। পশ্চিমবাংলার কোনও লোক যদি কোনও অভিযোগ নিয়ে থানায় ডায়রি করতে যায় তাহলে প্রথমেই তাকে জিজ্ঞাসা করা হয় যে অভিযুক্তকারী কোন দলের লোক? সেখানে যদি দেখা যায় সে সি. পি. এম.এর অন্তর্গত তাহলে তার অভিযোগপত্র ছিঁড়ে ফেলে দেওয়া হয়, সেটা নেওয়া হয় না। এই ব্যাপারে আমি তাঁকে চ্যালেঞ্জ করতে পারি। আমি মুখ্যমন্ত্রীর কাছে যে সমস্ত অভিযোগ, সুনির্দিষ্ট অভিযোগ দিয়েছি তাতে তাঁর যদি সৎসাহস থাকে তাহলে তিনি তদন্ত করে প্রমাণ করুন ওই যে অভিযোগ করেছি সেগুলি কোনও জোতদার, জমিদারের হয়ে আমি ওকালতি করেছি। তিনি যদি তা প্রমাণ করতে পারেন তাহলে বলব জনতা দলের সম্পর্কে তিনি যে অভিযোগ করেছেন সেটা সত্য। বর্গাদারের ধান কেটে নিয়ে যাওয়া হয়েছে লুট করা হয়েছে—শারিরীক নির্যাতন করা হয়েছে—এই সমস্ত অভিযোগ যদি করি তাহলে সেই অভিযোগের বিচার হওয়া দূরের কথা তার উত্তর পর্যন্ত পাইনি। কিছুদিন পূর্বেও পুলিশমন্ত্রী একটা উত্তর অন্তত পাঠিয়ে দিতেন যে, অভিযোগপত্র পেয়েছি, তদন্ত করছি। কিন্তু এখন সেই সৌজন্যমূলক ব্যবহারটুকুও দেখিনি যে, 'আপনার অভিযোগ পেয়েছি, তদন্ত করা হচ্ছে।' আপনি যদি এগুলি তদন্ত করে দেখতেন তাহলে দেখতেন এগুলি সব সত্য ঘটনা। আমরা বিধানসভায় যে সমস্ত তথ্য পরিবেশন করি না তারপর পুলিশ থেকে যে তথ্য পরিবেশন করা হয় সেটা যদি শাসক দলের মনের মতো না হয় তাহলে অফিসারকে ধমক দেওয়া হয়।

বিধানসভার বিরোধীপক্ষের সদস্যরা কোনও অভিযোগ করলে সেটা অসত্য এটা প্রমাণ করবার জন্য অফিসারদের বসিয়ে মনের মতো রিপোর্ট লেখানো হয়। মাননীয় পুলিশমন্ত্রীকে অবশ্য বাহাদুরি দিই আপনারা পশ্চিমবাংলায় সরকার গঠনের পর কিছু জনের আপনারা উপকার করেছেন, কিছুজনের বিনীদ্র রাজনীতিতে আবার নিদ্রার ব্যবস্থা করে দিয়েছেন—একথা অস্বীকার করতে পারি না। যাদের রাত্রে ঘুম হত না তাদের রাত্রে ঘুমাবার ব্যবস্থা করে দিয়েছেন—কারা তারা? লুটেরা, গুণ্ডাদের, ডাকাতদের। পশ্চিমবাংলায় আগে রাত্রে ডাকাতি হত, গভীর অন্ধকারের অমানিশাতে ডাকাতি হত। এখন ডাকাতদের রাত্রি জেগে ডাকাতি করতে হয় না, তারা দিনের আলোকে ডাকাতি করে। তার কারণ, ডাকাতরা যদি জানে যে ডাকাতি করলেও আমার কোনও শাস্তি হবে না, আমাদের মামলা তুলে নেওয়া হবে, তাহলে কেন তারা ঘুম নষ্ট করে রাত্রি বেলায় ডাকাতি করবে? আমরা সংবাদপত্রে দেখি বেলা বারোটার সময় পার্ক স্ট্রিটে ডাকাতি, বেলা ১টাঁর সময়ে ভবানীপুরে ডাকাতি, দুপুর ২টার সময় শ্যামবাজারে ডাকাতি, দুটোর সময়ে বনগাঁয়ে ডাকাতি—কোনও জায়গায় দেখি না রাতে ডাকাতি হয়েছে। সুতরাং ঐসব ডাকাতদের বিনীদ্র রাত্রির অবসান ঘটিয়ে দিনের বেলায় ডাকাতি করবার সুযোগ করে দিয়েছেন। তাই পশ্চিমবাংলায় রাতের ডাকাতি হয় না। খুনকে

রাজনৈতিক স্বীকৃতি, ডাকাতিকে রাজনৈতিক স্বীকৃতি, নারী ধর্ষণকে রাজনৈতিক স্বীকৃতি দেওয়া হয়েছে। তাই পশ্চিমবাংলায় ২০ হাজার মামলা যে ট্রায়াল এবং আন্ডার ট্রায়াল-এর অবস্থায় ছিল সেগুলিকে তুলে নিয়ে অপরাধকে রাজনৈতিক স্বীকৃতি দেওয়া হয়েছে। তাই আজকে নারী ধর্ষণ, মানুষ খুন, ডাকাতি, রাহাজানি, লুঠতরাজকে পলিটিক্যাল স্বীকৃতি দিয়েছেন। আমি অশোক বসু মহাশয়কে জিজ্ঞাসা করছি তিনি কি বলতে পারেন আর কোনও স্টেট এইভাবে সমাজবিরোধীদের রাজনৈতিক স্বীকৃতি দিয়েছেন? এবং কোন্ স্টেটে কত মামলা প্রত্যাহার করা হয়েছে সমাজ বিরোধীদের বিরুদ্ধে? তাহলে বুঝতাম তিনি একটি কমপারেটিভ স্টেটমেন্ট দিয়েছেন। তিনি কি দেখাতে পারেন যে অভিযোগকারীদের বিরুদ্ধে যে অভিযোগ দায়ের করা হয়েছে আর কোনও সরকার সেই সমস্ত অভিযোগ তুলে নিয়েছেন—এইরকম অন্য কোনও প্রদেশে হয়নি। আপনারা যেভাবে বলেছেন যে এখানে আপনাদের বিরুদ্ধে লাঞ্ছনা হয়েছে, আপনাদের কর্মীদের গ্রেপ্তার করা হয়েছে—উত্তরপ্রদেশ, বিহার, রাজস্থান যেখানে এখন জনতা সরকার হয়েছে সেখানকার কর্মীরাও কি বিগত ইন্দিরা শাসনের তারা লাঞ্ছিত হননি, তারা অত্যাচারিত হননি। আপনি কি একটা নজিরও দেখাতে পারবেন সেখানকার সরকার তাদের বিরুদ্ধে মামলা তুলে নিয়েছেন। আদালতের প্রতি তাদের বিশ্বাস আছে। আদালতে কেউ যদি ছাড়া পায়, সে নির্দোষ বলে প্রমাণিত হবে। কিন্তু রাজনৈতিক সুবিধা দিয়ে মামলা তুলে নেওয়া তার মানে খুন ডাকাতিকে পলিটিকাল কালার দিয়ে তাকে সমর্থন করা। তাই আজকে পশ্চিমবাংলায় খুনের পরিমাণ বেড়ে গেছে। এই তেরো মাসে তেরশো খুন হয়েছে, ডাকাতি, রাহাজানি তার পরিমাণ যে কত যা মুখ্যমন্ত্রী বিধানসভায় হিসাব দিয়েছেন তার নজির আপনারা কি খুঁজে পাবেন কোথাও? তাছাড়া কয়টি ঘটনা রেকর্ডভুক্ত হচ্ছে? থানায় যদি অভিযোগ করা হয় তাহলে পাল্টা অভিযোগ লিপিবদ্ধ করা হয়। আমি জিজ্ঞাসা করি কৃষকদের কয়টি অভিযোগ লিপিবদ্ধ করা হয় বর্গাদারদের কয়টি অভিযোগ লিপিবদ্ধ করা হয়েছে? মাননীয় মুখ্যমন্ত্রী বললেন জোতদাররা নাকি সব আমাদের দিকে আর তাদের দিকে নাকি সব সর্বহারা। আমি বিধানসভায় চ্যালেঞ্জ করে বলছি যদি হিম্মৎ থাকে তাহলে যে ২৯৪ জন সদস্য আমরা বিধানসভায় আছি এবং বারবার জোতদার বলে আমাদের যে বলার চেষ্টা হচ্ছে, যদি হিম্মৎ থাকে তাহলে এই ২৯৪ সদস্যদের প্রত্যেকের ব্যক্তিগত সম্পত্তি এবং তার মূল্য, তার কত আয় বিধানসভায় প্রকাশ করুন। তাহলেই দেখা যাবে কোন দলের জোতদার বেশি? আমি এই হাউসে চ্যালেঞ্জ করে বলছি যে মুখ্যমন্ত্রী সেটা প্রকাশ করুন করে সেটা জনসাধারণকে জানতে দিন। আজকে শহরের সম্পত্তির সীমা নির্ধারণ করছেন না কেন? কারণ, কোটি কোটি টাকার মালিক শ্রেণী আপনাদের দলে আছে। এখানে বার বার বলা হয়েছে সমাজ বিরোধীরা নাকি আমাদের দলে আশ্রয় নিচ্ছে। মাননীয় অশোকবাবু এখানে বহু কাগজের ফিরিস্তি দিলেন আমি একটি সংবাদের কথা বলছি যেটি সংবাদপত্রে প্রকাশ হয়েছে। সেটা জনতা পার্টির ভাষ্য নয়, আপনাদের পার্টির ভাষ্য। আপনি জানেন কিছুদিন আগে হাওড়াতে একটি ঘটনা ঘটেছিল। সেখানে একজন মার্ডার হয়েছিল এবং এই হাউসে দাবি করা হয়েছিল যে তিনি সি. পি. এম.এর লোক এবং কংগ্রেস আই তাকে মার্ডার করেছিল। কংগ্রেস আই-এর সমাজ বিরোধীরা তাকে মার্ডার করেছে। খুব ভাল কথা।

[7-20—7-30 P.M.]

কিন্তু হাওড়ার এস. পি. মহোদয় ঐ ঘটনা সম্পর্কে কি জানিয়েছেন? হ্যাঁ, হাওড়ায় ঘটনা ঘটেছে, মার্ডার হয়েছে ঠিক কিন্তু তা কোনও দল যুক্ত নয়, দু'দল সমাজ বিরোধীদের মধ্যে দ্বন্দ্ব হয়েছে এবং তার পরিণতি স্বরূপ আর একজন সমাজ বিরোধী মারা গিয়েছে। এটা হাওড়ার এস. পি.র কথা। কিন্তু গত ৬ই মার্চ ২১শে ফাল্গুন যুগান্তর পত্রিকায় বেরিয়েছে, হাওড়ার এস. পি. বলছেন—পরিকল্পনামাফিক সঞ্জীবকে হত্যা করা হয়েছে। ওদিকে রটে যায় এটা দুটো রাজনৈতিক দলের কর্মের সংঘর্ষ, জেলা শাসক পুলিশ সুপার দু'জনেই একথা অস্বীকার করেন। তাঁদের মতে সমস্ত ঘটনা সমাজ বিরোধীদের কাজ। পুলিশ সুপারের বক্তব্য—আমরা জানি যে সমস্ত সমাজ বিরোধীরা কংগ্রেসের ছত্রছায়ায় আশ্রয় নিয়েছিল, সেই সমস্ত সমাজ বিরোধীরা লাল পতাকার নিচে আশ্রয় নিয়েছে পশ্চিমবাংলার যত রকম রাহাজানি, গুণ্ডামি তারাই এই সমস্ত শুরু করেছে, এ কথা আমরাও জানি এবং পশ্চিমবাংলার সমস্ত নাগরিকেরাও জানে। তাই আজকে সমাজ বিরোধীরা সমস্ত সি. পি. আই. (এম) দলে আশ্রয় নিয়েছে, একথা অস্বীকার করবার উপায় নাই। সংবাদ পত্রের কথা বলেন? হিন্দুস্থান স্ট্যান্ডার্ডে সংবাদ প্রকাশিত হয়েছে "সি. পি. এম. গ্রুপস অ্যাক্ট ওয়ার", অশোক মিত্রের সাথে অশোক বোসের দ্বন্দ্ব। অশোক বসু মহাশয় সাথে সাথে দাঁড়িয়ে এখানে বললেন এটা মিথ্যা খবর, সংবাদপত্রে যেকথা প্রকাশিত হয়েছে, সেটা অস্বীকার করছি। নিজেদের বিরুদ্ধে সংবাদপত্রে যদি কিছু বেরোয়, সেটা অস্বীকার করবেন, আর অন্য পক্ষের যদি কিছু বেরোয় সেটাকে সাফাই হিসাবে গাইবেন। আজকে জনতা সি. পি. এম. দলে সংঘর্ষ নয়, অশোক বসুতে এবং অশোক মিত্রে সংঘর্ষ লেগেছে, কে কার এলাকাকে কন্ট্রোলে রাখবেন। এটা জানি যে সংঘর্ষ আরও বিরাট আকারে ছড়াবে, প্রমোদবাবুর সাথে জ্যোতিবাবু, জ্যোতিবাবুর সাথে প্রমোদবাবুর.....(নয়েজ) এভাবে সংঘর্ষ বাড়বে, কেননা সমাজ বিরোধীরা সি. পি. এম.এর বিভিন্ন গ্রুপিং-এর মধ্যে সীমাবদ্ধ। স্যার, আমাকে এক মিনিট সময় দেবেন। আমি একটা কথা বলতে চাই। এঁরা বলছেন আজকে বিভিন্ন জায়গায় রাজনৈতিক কার্যকলাপ সুষ্ঠুভাবে চলেছে, কিন্তু এটা জানানোর জন্য বলছি যে কংগ্রেসি রাজত্বে যা ছিল, এই রাজত্বেও তা কোনও অবস্থাতেই কম নয়, সিদ্ধার্থশঙ্কর রায়ের মন্ত্রিসভায় যা ছিল, জ্যোতি বসুর মন্ত্রিসভাতেও তাই আছে, সেদিনও রাজনৈতিক দলের মিটিং করার অধিকার ছিল না, আজও নাই। আমার অঞ্চলে জন্মেঞ্জয় ওঝা মহাশয় ১৬ই জানুয়ারিতে একটা মিটিং করতে গেছলেন, সি. পি. এম. -এর লোকেরা তাঁকে ৭ ঘন্টা ঘেরাও করে রাখে, সেখানে তাঁরা এই স্লোগান দিয়েছিল জনতা এম. এল. এ.কে ছাড়ছি না, ছাড়ব না। আমাদের পারমিশন ছাড়া সভা করছে, সভা করতে দেব না, তোমাদের মুণ্ডু চাই। আমি চ্যালেঞ্জ দিয়ে বলে যাচ্ছি যে এটা যদি সত্য না হয়, তাহলে বিধানসভার সদস্যপদ থেকে আমি ইস্তফা দেব, আর যদি সত্য হয়, আশা করি পুলিশ মন্ত্রী ইস্তফা দেবেন। আজকে পশ্চিমবাংলায় রাজনৈতিক কর্মীদের সভা করার অধিকার নাই, যদি তারা সরকার বিরোধী দলের সদস্য হয়। আমি শেষে এই কথা বলতে চাই যে বিভিন্ন জায়গায় আজকে সমাজ বিরোধীরা ৬১টি মসজিদ দখল রেখেছে, এই সমস্ত মসজিদ থেকে সমাজ বিরোধীদের তুলে নেবার জন্য আজ পর্যন্ত কোনও ব্যবস্থা করা হয়নি। তাই আজকে বলছি, এই যে বাজেট সম্পূর্ণ গণ-বিরোধী বাজেট, পশ্চিমবাংলার সি. পি. এম.

সমাজ বিরোধীদের রক্ষা করার জন্য এবং তার স্বার্থে পুলিশকে ব্যবহার করার জন্য এই বাজেট, এটা পশ্চিম বাংলার সমস্ত দুর্নীতিকে মদত দেবার জন্য বাজেট, এই বাজেট সম্পূর্ণ জন-বিরোধী বাজেট। তাই এই বাজেটের জনতা দলের পক্ষ থেকে সম্পূর্ণ বিরোধিতা করছি এবং সাথে সাথে পুলিশ বাজেট সম্পর্কে যে অ্যামেন্ডমেন্ট দিয়েছি, তার সমর্থন করছি।

**শ্রী জগদীশ দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন তাকে সমর্থন করে দুই একটি কথা বলতে চাইছি। এই বাজেটের সমালোচনা বিভিন্ন দিক থেকে হয়েছে বিরোধী পক্ষ থেকে। বাজেটে পুলিশের খরচ বেশি হচ্ছে—এই সমস্ত কথা বলা হয়েছে। কংগ্রেস বেঞ্চ থেকে এবং জনতা বেঞ্চ থেকে এই অভিযোগ তোলা হয়েছে। আমি শুধু কয়েকটি অঙ্ক আপনার সামনে তুলে ধরতে চাইছি। ১৯৭৪-৭৫ সালে কংগ্রেস গভর্নমেন্ট পুলিশ খাতে খরচ করেছিলেন ৪২ কোটি ৮৯ লক্ষ টাকা, আর ১৯৭৫-৭৬ সালে খরচ করেছিলেন ৫০ কোটি ৫৭ হাজার টাকা, কাজেই খরচ বাড়ছে, প্রতি বছরেই বাড়ছে এবং এই বাড়তি যেদিন থেকে তাঁরা সরকারে এসেছেন সেদিন থেকেই শুরু হয়েছে এবং তাঁরা যতদিন ছিলেন, ততদিনই বাড়িয়েছেন। বাড়াবার পরে আজকে ওঁরা এই কথা বলছেন। যখন এই বারের বাজেটে গত বারের তুলনায় এক কোটি ছ'লক্ষ টাকা হয়েছে, সেখানে ওরা বলছেন খরচ বেড়েছে। শ্রী হরিপদ ভারতী মহাশয় তিনি ১৯৫৪ সালে মাননীয় মুখ্যমন্ত্রী তখন বিরোধী দলে ছিলেন্ন তাঁর বক্তৃতা উল্লেখ করে বলেছেন মাননীয় মুখ্যমন্ত্রী তখন এর বিরোধিতা করেছিলেন। যদি উনি হিসাবটা দেখতেন তাহলে দেখতেন খরচ বাড়েনি বরঞ্চ কমেছে। জিনিসের দাম বাড়ছে, পুলিশের গাড়ির খরচ নিশ্চয় বাড়বে, চালাবার খরচ বাড়বে। কাপড়ের দাম বাড়ছে, পুলিশের ইউনিফর্মের খরচ নিশ্চয় বাড়বে, মাহিনা বৃদ্ধি হয়েছে—এইসব দিক থেকে খরচ বেড়েছে। কিন্তু সেদিক বাদ দিয়ে সামগ্রিকভাবে যদি দেখা যায় বাজেটের খরচ কমেছে। ১৯৫৪ সালের বাজেটে যে মোট খরচ হয়েছে পুলিশ খাতে খরচ হয়েছে তার ৬.৫ শতাংশ। আর আজকে ১৯৭৯-৮০ সালে পুলিশ খাতে খরচ হচ্ছে মোট বাজেটে যে টাকা ধরা হয়েছে তার শতকরা মাত্র ৫ ভাগ। কাজেই খরচটা যদি গোটা বাজেটের হিসাবে ধরা হয় তাহলে শতকরা দেড়ভাগ মাননীয় মুখ্যমন্ত্রী কমাতে পেরেছেন। অতএব এটা ঠিক যে উনি যেদিক থেকে সমালোচনা করেছিলেন সেদিকে তিনি সঠিক পদক্ষেপ নিয়েছেন। এটা বলা যেতে পারে যে পুলিশের বিরুদ্ধে বিভিন্ন অভিযোগ আছে—পক্ষপাতিত্বের অভিযোগ আছে, নিষ্ক্রীয়তার অভিযোগ আছে। অভিযোগগুলি যে আছে সেকথা মাননীয় মুখ্যমন্ত্রী তাঁর বক্তৃতার মধ্যে উল্লেখ করেছেন। পক্ষপাতিত্বের অভিযোগ আরম্ভ করি। কারণ দীর্ঘদিন ধরে কংগ্রেস গভর্নমেন্ট সমাজ বিরোধীদের সঙ্গে পুলিশের যে যোগসূত্র করে দিয়েছিলেন আজও তা বহাল আছে। যেখানে সমাজ বিরোধীদের প্রশ্ন আছে পুলিশ অনেক ক্ষেত্রে আজকেও পক্ষপাতিত্ব করে থাকে। তার থেকে সরানোর চেষ্টা চলছে। এর পিছনে থাকে কংগ্রেসি লোকেরা। স্বভাবতই আজকে এই প্রশ্নটা বিচার করতে হবে সামাজিক, অর্থনৈতিক পটভূমির দিক থেকে। যে সামাজিক, অর্থনৈতিক পটভূমি কংগ্রেসিরাই তৈরি করেছে এবং পুলিশবাহিনী তৈরি হয়েছে সেটা বাদ দিয়ে এটা বিচার করা যায় না। আজকে যে পক্ষপাতিত্বের অভিযোগ উঠেছে সেটা সেই পুরানো ঐতিহ্যের জন্য। পুলিশ গড়ে উঠেছে ইংরাজদের সাম্রাজ্যবাদী ঐতিহ্য এবং কংগ্রেসিদের পুঁজিবাদী, সামন্ততান্ত্রিক ঐতিহ্যের

পটভূমিকায়। যতদিন সেই ঐতিহ্য থাকবে ততদিন এইসব অভিযোগ থাকবে। আমার গভর্নমেন্ট চেষ্টা করছে তাকে সেখান থেকে বের করে আনবার জন্য। সফলতা নির্ভর করছে সকলের সহযোগিতার উপর। পুলিশের বিরুদ্ধে একদিকে নিষ্ক্রীয়তার অভিযোগ আছে, আবার অপরদিকে অতি সক্রীয়তার অভিযোগও আছে। পুলিশের হাতে মিসা তুলে দিয়ে তার সমস্ত কাজকর্মকে বন্ধ করে দেওয়া হয়েছিল। সমস্ত জায়গায় মিসা প্রয়োগ করে ঘটনার তদন্ত পুলিশ কিছু করত না। যার ফলে পুলিশ নিষ্ক্রীয় হয়ে গিয়েছে। তার হাত থেকে আজকে মিসা চলে গিয়েছে। তারা আজকে খেটেখুটে কাজ করছে না। পুলিশ সরল পন্থা ধরেছিল। আজ সেখান থেকে বেরিয়ে আসা অনেক কষ্টের ব্যাপার। শান্তি-শৃঙ্খলার প্রশ্নে অনেক কথা বলা হয়েছে। শান্তি-শৃঙ্খলা নাকি পশ্চিমবঙ্গে নেই। মাননীয় সদস্য অশোক বসু মহাশয় সর্বভারতীয় পরিসংখ্যান দিয়েছেন, তার থেকে অনেকটা বুঝতে পারবেন। কিন্তু আপনারা তো পশ্চিমবঙ্গেই বাস করেন। আড়াই লক্ষ চটকল শ্রমিকদের ধর্মঘটে কোনও জায়গায় একটি ঘটনাও ঘটেছে কি? ১৯৭৪-৭৫ সালে কংগ্রেস গভর্নমেন্ট থাকার সময়ে এই ধর্মঘটে বার বার লাঠি চার্জ হয়েছে। কংগ্রেসি গুণ্ডারা কর্মীদের উপর আক্রমণ করেছে, এম. পি.দের উপর পর্যন্ত আক্রমণ হয়েছে।

[7-30—7-40 P.M.]

আড়াই লক্ষ শ্রমিক ৫০ দিন ধরে ধর্মঘট করেছে। কিন্তু পুলিশে সেখানে কিছুই করেনি। নিশ্চয় সেখানে শান্তি-শৃঙ্খলা আছে। আপনারা মেয়েদের চুলের ঝুঁটি ধরে পুলিশকে দিয়ে অত্যাচার করেছেন। আর সেই কথা পার্লামেন্টে তোলা হয়েছে। প্রেস ধর্মঘটের ব্যাপারে আজকে কংগ্রেসদেরই ইঙ্গিতে সেটা সমাধান করা যায়নি একথা সবাই জানে। আজকে কংগ্রেসদের লজ্জা হওয়া উচিত। আজকে শহরে গ্রামেগঞ্জে গিয়ে দেখুন চারিদিকে যাত্রাগান করে সব বেড়াচ্ছে এবং হাজার হাজার মহিলা শিশু সেই গান শুনতে যাচ্ছে দেখবেন সেখানে কোনও শান্তিশৃঙ্খলার অভাব ঘটেনি। আজকে দেখুন হরিজন সংখ্যালঘু সম্প্রদায় শান্তিপূর্ণভাবে বসবাস করছে। যে সরকারের প্রতি জনগণের আস্থা নেই তাদের শান্তিশৃঙ্খলা বজায় রাখার জন্য জনগণের প্রতি গুণ্ডা দিতে হয়। কিন্তু এই সরকারের প্রতি জনগণের পূর্ণ আস্থা আছে। তাই আজকে তাদের ঐ ব্যবস্থা করতে হয় না। কংগ্রেস গুণ্ডা লেলিয়ে দিয়ে পুলিশ লেলিয়ে দিয়ে লোকের প্রতি নিপীড়ন করেছে আবার আজকে তারাই শান্তিশৃঙ্খলা নাই বলে চিৎকার করছেন। আজকে জনগণের মধ্যে সেন্স অব সিকিউরিটি ডেভেলপ করেছে আজকে তাদের মধ্যে সেন্স অব সিকিউরিটি ফিরে এসেছে। ওঁরা বলছেন যে আমরা নাকি পুলিশকে দলীয় স্বার্থে ব্যবহার করি। মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি শুধু একটি ইস্তাহার আপনার সামনে তুলে ধরতে চাই। এটি প্রকাশ করেছেন শ্রীমতী ভারতী রাণী দোলুই সাং রামদাসপুর লঙ্কাগড়। এটা পড়লেই বুঝতে পারবেন কিভাবে ওঁরা পুলিশকে ব্যবহার করতেন। ইস্তাহারটি পড়ছি। ''আমি শ্রীমতী ভারতী রাণী দোলুই সাং রামদাসপুর, লঙ্কাগড় বিবৃতি প্রকাশ করিতেছি যে গত ৩-১২-৭৮ তারিখে লঙ্কাগড় হতে আমার পারিবারিক ঘটনাকে কেন্দ্র করে আমার জ্যাঠতুতো দাদা স্থানীয় কংগ্রেস(ই) এম. এল. এ. শ্রী রজনীকান্ত দোলুই মিথ্যা সংবাদ জানিয়ে পুলিশ আনিয়ে আমাকে ও স্থানীয় কিছু শান্তিপ্রিয় মানুষকে হয়রানি করার চেষ্টা করে। ঐ ঘটনাকে রাজনৈতিক চক্রান্ত বলে বিভিন্ন খবরের কাগজে প্রকাশ করা হইয়াছে। এমন কি বিধানসভায় কংগ্রেস(ই) এম. এল. এ.রা ঐ ঘটনাকে নিয়ে সি. পি. এম. পার্টির নামে মিথ্যা হামলা

করেছে। আমি শান্তি ও স্থির মস্তিষ্কে প্রকাশ করিতেছি যে ঘটনা কোনও রাজনৈতিক ব্যাপার নয়। আমার জ্যাঠতুতো দাদা কংগ্রেস(ই) এম. এল. এ. শ্রী রজনী দোলুই-এর মিথ্যা প্রচারের প্রতিবাদে আমি ঘটনার বিশদ বিবরণ প্রকাশ করেছি। রজনীবাবু শ্রী বিষ্ণুপদ দোলুই নামক একটি ছেলেকে (বর্তমানে আমার স্বামী) ১৫ দিনের মধ্যে চাকরি করে দেওয়ার প্রতিশ্রুতিতে গত ১৩৮১ বাংলা সালে আমাকে স্ত্রীরূপে গ্রহণ করতে বাধ্য করে। কিন্তু প্রায় তিন বছরের মধ্যে চাকরি দেয় না। শুধু তাই নয়, রজনীবাবু তিন বছরের পর নিজের বাড়ি থেকে আমার স্বামীসহ আমাকে লঙ্কাগড়ে হাটের একটি বাড়িতে চলে আসতে বাধ্য করে। তারপর আমরা স্বামী-স্ত্রী একটি ছোট চায়ের দোকান করে জীবন চালাই। এর পর বন্যায় স্যার, বন্যার সময় রজনীবাবুর বাড়িতে আশ্রয় নিলে রজনীবাবু পুলিশকে দিয়ে তার উপর অত্যাচার করে। এইভাবে তারা পুলিশকে কাজে লাগিয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আর দু'মিনিট সময় চাইছি। আমি আরও কয়েকটি জিনিস মুখ্যমন্ত্রীর গোচরে আনতে চাই। শর্মা সরকার কমিশনের ইন্টারিম রিপোর্ট আমরা পেয়েছি। তার মধ্যে ২/৩/৪/৬/৭/৮/৯/১০ নং কেসগুলি পুলিশ কর্মচারিদের বিরুদ্ধে অভিযোগ সংক্রান্ত—আমি দাবি করছি তাদের বিরুদ্ধে আইনগত ব্যবস্থা নেওয়া হোক। শর্মা সরকার কমিশনের ফাইন্ডিংসে যাদের দোষী সাব্যস্ত করা হয়েছে তাদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করা হোক। দ্বিতীয়ত মুখ্যমন্ত্রী রেলওয়ে ওয়াগন ব্রেকারদের সম্পর্কে বলেছেন। আমাদের কাঁচড়াপাড়ায় একটি বড় রেলের কারখানা আছে। সেখানে বড় বড় মাল চোর আছে। শেঠজী হয়েছেন এমন একজন ইন্দিরা কংগ্রেসের নেতা, তিনি সম্প্রতি তাঁর মেয়ের বিয়ে দিয়েছেন দেড় লক্ষ টাকা খরচ করে। এই চোরটি দীর্ঘদিন ধরে টাকা চুরি করে আসছেন। এদের সম্পর্কে আপনি একটা ব্যবস্থা নিন। তৃতীয়ত ১৯৭২ সালে কংগ্রেস যে সমস্ত লোকের হাতে অস্ত্র তুলে দিয়েছিল তাদের হাতে এখনও বহু অস্ত্র আছে, সেগুলি প্রত্যার্পণ করেনি। আমরা পুলিশকে সেই অস্ত্রগুলি দেখার জন্য বলেছি, কিন্তু আজ পর্যন্ত তারা কিছুই করেনি। এদিকে আপনি একটু নজর দিন এবং যাদের হাতে অস্ত্র আছে তাদের হাত থেকে এইগুলি যেন কেড়ে নেওয়া হয়। এই কথা বলে মাননীয় মুখ্যমন্ত্রী যে বাজেট বিবৃতি দিয়েছেন আমি তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** স্যার, অন এ পয়েন্ট অব পার্সোনাল এক্সপ্ল্যানেশন—মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য একটু আগে একটি লিফলেট পড়লেন। এই লিফলেটটি ওকে উদ্দেশ্যপ্রণোদিতভাবে দেওয়া হয়েছে। এই ব্যাপারে আলোচনা আমরা করেছি। ঘটনাটি সম্পূর্ণ অসত্য। আমি মুখ্যমন্ত্রীর এই ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করেছিলাম। মুখ্যমন্ত্রী ব্যাপারটি সবই জানেন। উনি অ্যাকশন নিয়েছেন এবং আমার ঘর যে জোর করে দখল করে নিয়েছিল অ্যাকশন নেবার পরে ছেড়ে দেওয়া হয়েছে। এই লিফলেটটি উদ্দেশ্য প্রণোদিতভাবে বিলি করা হয়েছে।

**মিঃ স্পিকার ঃ** এই আলোচনা ৭-৪০ মিনিটে শেষ হবার কথা। কিন্তু এখনও দু'জন বক্তা আছেন। এর পরে রিপ্লাই আছে, ডিভিসন, ভোট আছে। সুতরাং অন্তত আরও এক ঘন্টা সময় বাড়াতে হবে। আমি ধরে নিচ্ছি সদস্যদের সকলেরই এতে সম্মতি আছে। অতএব

আরও এক ঘন্টা সময় বাড়ানো হল।

**শ্রী গৌরাঙ্গ সামন্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী পুলিশ খাতে বরাদ্দের যে বাজেট এখানে পেশ করেছেন আমি তাকে সমর্থন করছি। ১৯৭১ সাল ( ১৯৭৭ সাল পর্যন্ত কংগ্রেস কিভাবে পুলিশকে নিজেদের রাজনৈতিক কাজে ব্যবহার কর সেই কথা মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী উল্লেখ করেছেন। তারা এই পুলিশ প্রশাসনের সাহায্য লোককে খুন করেছে এবং পুলিশকে অসামাজিক কাজে লাগিয়েছে। আমাদের সরকার পুলিশকে এখনও সামাজিক কাজে লাগাচ্ছেন। বন্যার সময় এই পুলিশকে উদ্ধারের ক লাগিয়েছেন। এই বিষয়ে মুখ্যমন্ত্রী দু'একটি দৃষ্টান্ত তার বাজেট বক্তৃতায় উল্লেখ করে বন্যার সময় পুলিশ অত্যন্ত প্রশংসনীয় কাজ করেছে। পুলিশ ধান কাটার মরশুমে নির ছিল বলেই অনেক কেস কম হয়েছে। স্ট্রাইকের সময় মালিক শ্রমিক সংঘর্ষের জন্য প সঠিক নীতি অনুসরণ করে কাজ করেছে—সেখানে তাই ল অ্যান্ড অর্ডারের প্রশ্ন ওঠে আমরা পুলিশকে জনগণের মঙ্গলের কাজে নিয়োজিত করেছি। এই কথা বলে আমি বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[7-40—7-50 P.M.]

**শ্রী জ্যোতি বসু ঃ** স্পিকার মহাশয়, আমি আমার বাজেট বরাদ্দ পেশ করার সময় কথাগুলি বলে দিয়েছিলাম এবং যে সব নিয়ে তর্ক-বিতর্ক হয়, যে সব অভিযোগ পুলি সম্বন্ধে বা সরকার সম্বন্ধে থাকে সেগুলি আগেই আমি মনে করি তার জবাব দিয়ে দিয়েছি কিন্তু আমি দেখলাম না বিরোধী দলের কোনও বক্তব্যে তারা সেগুলি খণ্ডন করতে পেরে হিসাবপত্র দিয়ে বা বক্তব্য রেখে তারা তা পারেননি। যেমন পক্ষপাতিত্বের কথা, নিষ্ক্রিয় কথা এই সমস্ত আমি বলেছিলাম। কাজেই তার পুনরাবৃত্তি করার আমার আর দরকার কারণ বিরোধী দল থেকে বিশেষ কিছু বলা হয়নি। সেইজন্য আমি খুব সংক্ষেপে যে কয় কথা উঠেছে, যেগুলি তখন বলা হয়নি সেগুলি আমি বলছি। শ্রী হরিপদ ভারতী মহ বললেন, পুলিশের জন্য এত কেন খরচ করা হয়েছে? আবার তিনিই বললেন, মাগ্গী কিন্তু দিতে হবে পুলিশকে। তবে তিনি বললেন, উপরের দিকে একটু কম দিন, নিচের একটু বেশি দিন। উনি বক্তৃতা দিতে আরম্ভ করলেন কিন্তু আমি যেটা বলেছি তা না না পড়েই বক্তৃতা দিলেন। কাজেই এইভাবে বক্তৃতা দিলে ঐ রকমই বক্তৃতা হবে। পরিষ্কারভাবে বলেছি যে পুলিশের জন্য এই যে তিন কোটি টাকা বেশি খরচ হচ্ছে বেশিরভাগই হচ্ছে—আমি হিসাবও বলে দিতে পারি, তার প্রায় ৭৫ ভাগ এই তিন টাকার, ঐ ভাতা, মাহিনা ইত্যাদি এইসব দেবার জন্য। উনি কি বলবেন আমি এটা দেব আমি অন্য সরকারি কর্মচারিদের দিচ্ছি, আমি ৭ লক্ষ মানুষকে দিচ্ছি সরকার থেকে সে তার থেকে পুলিশকে আমি বাদ দেব কি করে? আমি যদি বাদ দিতে পারতাম তাহলে কোটি টাকা কমে যেত, অন্তত আড়াই কোটি টাকা কমে যেত। সেটা তো আমি পারি ওঁরও এত দরদ পুলিশের জন্য কাজেই উনিও নিশ্চয় এ বিষয়ে আমাকে সমর্থন কর যে এটা তাদের দিতেই হবে। তারপর বাকি যেটা থাকল—ঐ ৭৪/৭৫ ভাগের পর গাড়ি মেরামত, পেট্রোল, রক্ষণাবেক্ষণ এই গাড়িগুলির বা এদের যা সরঞ্জাম আছে সে

ব্যাপারে খরচ করতে হচ্ছে। কাজেই এখানে কোথায় আমি কমাব? এখানে তো কমানো যায় না। সেটা কিন্তু উনি বললেন না যে কোথায়, কিভাবে আমি কমাতে পারি। তারপর নন-প্ল্যান রেভিনিউ এক্সপেন্ডিচার আমাদের যা হয়েছে এই তিন-চার বছর ধরে তাতে এটা দেখা যাচ্ছে হিসাবে যে ১৯৭৬-৭৭ সালে সর্বসাকুল্যে যা খরচ হয়েছে নন-প্ল্যান এক্সপেন্ডিচারে তার ৮.৯৩ ভাগ খরচ হয়েছে পুলিশের জন্য। তার পরের বছর ১৯৭৭-৭৮ সালে ৮.৮৪, একটু কমে গেল, ১৯৭৮-৭৯ সালে ৮.১২, আরও একটি কমে গেল, ১৯৭৯-৮০ সালে ৭.৫০, আরও কমে গেল। এটা আছে হিসাবে। হিসাবে যখন আছে তখন আমি আর কি করতে পারি। এটা যদি তাঁরা পড়ে বক্তৃতা করতেন তাহলে ভাল হত। তবে একথাটা আমি বলতে চাই যে প্রায় ১০ বছর আমি দেখছি—যখন আমি যাই বিভিন্ন জায়গায়—সেটাতে এখন বিরোধী দল কি বলবেন আমি জানি না, যে পুলিশের বাড়িঘরদোর মেরামত করা, নতুন বাড়ি তৈরি করা এসব হয়নি। আমার তো লজ্জা করে যখন গিয়ে এসব দেখি যে তারা ছেলেমেয়ে নিয়ে কি অবস্থার মধ্যে আছে। ঐ ব্যারাকপুর থেকে আরম্ভ করে যেখানেই গিয়েছি, যে জেলাতেই গিয়েছি, ওরা বলেন, দেখুন, আমরা কোন জায়গায় থাকি, কিভাবে থাকি। সৌভাগ্যবশত এবারে কেন্দ্রীয় সরকারের সঙ্গে অনেক আলাপ-আলোচনা করবার পর বোধহয় ১৮ কোটি টাকার মতন পাওয়া গিয়েছে যেটা কয়েক বছরে আমরা খরচ করতে পারব। ঐ পুলিশের বাড়িঘর ইত্যাদি তৈরি করার ব্যাপারে। এটাতে কি বিরোধী দল, বিশেষ করে জনতা পার্টি বলবেন যে এটা ঠিক হবে না—এই ১৮ কোটি টাকা খরচ করাটা, ৫ কোটি টাকা খরচ করব? এটা নিশ্চয় তাঁরা বলবেন না। বাড়িঘরদোর যা হয়নি গত ১০-১৫ বছর ধরে তা এখন আমাদের করতে হবে।

আমাদের কলকাতা এবং পশ্চিমবাংলা নিয়ে ৬৫ হাজার পুলিশ সদস্য আছেন। এটা তো বাড়াইনি। আমাকে উভয় পক্ষ থেকে সদস্যরা বলেন, যখন কোনও কোনও অঞ্চলে নানা রকম ঘটনা ঘটছে পুলিশ কিছু করতে পারছে না। কারণ ওদের হয়ত জীপ নেই, গাড়ি নেই, বা ভাঙা জীপ, বা এখানে ক্যাম্প তৈরি করুন—এ কথা আমাকে অনেকে বলেন। এখন আমাদের যদি সঙ্গতি থাকত তাহলে দুই, দশটা জায়গায় আমাদের বাড়ানো উচিত ছিল। কিন্তু আমাদের সেই সঙ্গতি নেই, সেজন্য বাড়াতে পারিনি। তারপর হরিপদবাবু বললেন যে আমরাও তো সমাজের পরিবর্তন চাই। কিন্তু তিনি পরবর্তীকালে যা বললেন সেটা ঠিক উল্টো। তিনি বললেন, গ্রামে যা হচ্ছে সেটা অরাজকতা, সেটা সত্যিকারের পরিবর্তন নয়। এখন এটাই হচ্ছে ভয়েস অব রিঅ্যাকশন, এখানে শোনা যাচ্ছে। এক লক্ষ, দেড় লক্ষ যাঁরা ভাগচাষী তাঁরা যদি নাম লেখায়, রেকর্ড করে তাহলে সেটা হচ্ছে অরাজকতা, যদি ক্ষেতমজুররা আট টাকা দশ পয়সা মজুরি দাবি করে এবং সেটা না দিলে যদি হরতাল করে, বয়কট করে তাহলে সেটা হচ্ছে অরাজকতা জনতা দলের কাছে, কংগ্রেস দলের কাছে। আমরা তো সেটা মানতে পারি না। এই পরিবর্তন আমাদের আনতেই হবে এবং এর বিরুদ্ধে ব্যবস্থা আমাদের করতেই হবে, এর কোনও উপায় নেই। তারপর উনি চটে গেলেন কেন জানি না। ঐ লর্ড সিন্‌হা বাড়ির শিশুরা খুন হয়ে গেল। তাঁদের বাড়ির যে বৌমা, অ্যাংলো ইন্ডিয়ান মহিলা, তিনি আমার সঙ্গে দেখা করতে এসেছিলেন। তাঁকে ওরা আলাদা রেখে দিয়েছেন, তিনি ওখানে থাকেন না। তিনি এসেছেন আমার সঙ্গে দেখা করতে—এটাও নাকি আমার অপরাধ।

লর্ড সিন্‌হা পরিবারের সঙ্গে আমি দেখা করব? তাঁদের ছেলেমেয়েদের মেরে ফেলেছে একজন মেরেছে বা কোনও একটা ব্যাপার হয়েছে, এই ব্যাপারে মামলা চলছে। সেই অ্যাংলো ইন্ডিয়ান মহিলা আমার কাছে এসেছিলেন এবং তিনি আমাকে বলেছিলেন যে আমার এই দূরাবস্থা, আমাকে একটু দেখুন। আমার কাছে তো কত লোক আসেন। হরিপদবাবুও তো আসেন, তাঁরও হয়ত বেশি পয়সা আছে, আরও কোটিপতি লোকেরা আসেন, যাঁরা নিঃস্ব তাঁরাও আসেন, সকলের সঙ্গে দেখা করতে হয়। বাড়িতে সারাদিন দেখা করি, অফিসে এসেও দেখা করি, আবার বিধানসভায় এসেও দেখা করি। তারপর বললেন এমন কি ঘটনা যে একজন প্রিন্সিপ্যাল অ্যারেস্ট হয়ে গেলেন, এমন কথা কেউ কখনও শুনেছেন? মাননীয় স্পিকার, স্যার, ওঁকে জিজ্ঞাসা করুন, উনি কখনও শোনেননি কিন্তু আমরা অনেক শুনেছি আমি জিজ্ঞাসা করি যে আমরা কোন ওয়ারেন্টে অ্যারেস্ট হয়েছি? কোনও ওয়ারেন্ট দেখিনি রাত ৩টার সময় বাড়ি থেকে, বিছানা থেকে টেনে উঠিয়ে জেলে ভরে দিয়েছে। কত আমরা গ্রেপ্তার হয়েছি, কিন্তু কোনও দিন ওয়ারেন্ট দেখিনি। আর উনি একথা শোনেননি। রাজনীতিতে উনি অল্পদিন এসেছেন কিনা সেজন্য শুনবেন কি করে, তাও আবার মাঝখানে ছেড়ে দিয়েছিলেন কানেই না শোনার মতো। ঘটনাটা কি? একজন প্রাক্তন প্রিন্সিপ্যাল তাঁর বিরুদ্ধে নানা রকম অভিযোগ ছিল এবং সেই সব অভিযোগের ভিত্তিতে আমরা অর্ডার দেই এনফোর্সমেন্ট ব্রাঞ্চ গিয়ে সেখানে দেখুক, চুরি-জোচ্চুরি এইসব অভিযোগ ছিল, সত্য মিথ্যা জানি না সেটা বিচার হবে। এখন কলেজে গিয়ে কাগজপত্র এনফোর্সমেন্ট ব্রাঞ্চ থেকে সীজ করেন। এখন সেদিন ওখানে গিয়ে তিনি কাগজপত্র ঘাঁটাঘাঁটি শুরু করেন বাকি যা ছিল। সেই সময় ছাত্র, সাধারণ মানুষ টের পেয়ে যায় যে প্রাক্তন প্রিন্সিপ্যাল এই কলেজে ঢুকেছেন। আসল প্রিন্সিপ্যাল যাঁকে নিয়োগ করা হয়েছে তিনি ছিলেন না। তখন পুলিশকে ডাকা হয় এবং পুলিশ এসে তাঁকে বেল করে দেয়। পুলিশের কাছে তিনি ক্ষমা চান এবং বলেন যে আমি কোনও কাগজ নিতে আসিনি, আমি এমনি ঢুকেছিলাম, আমি চলে যাচ্ছি। এই হচ্ছে ঘটনা। আর উনি ভয়ঙ্কর একটা ভাষায় কি সব বলতে লাগলেন যে আইন-শৃঙ্খলা আর এখানে নেই। আর ওঁকে যদি এইভাবে বের করে আনা না হত তাহলে বোধ হয় আইন-শৃঙ্খলা থাকত? একটা বিচার হবে, এনফোর্সমেন্ট ব্রাঞ্চ থেকে গেছে, আর সেখানকার কাগজপত্র এইভাবে ঘাঁটবার চেষ্টা করবে—এটা হতে পারে নাকি? হরিপদবাবুর মতো লোকেরা এটা সমর্থন করতে পারে, আর কেউ এটা সমর্থন করতে পারে না। তারপর পুরুলিয়ার ব্যাপারে উনি যা বলেছেন আমি তদন্ত করে দেখব যে ঠিক কিনা। এটা রিপোর্টের ভিত্তিতে করা হয়েছে যেটা সেদিন বলেছিলেন। তাছাড়া অন্য কোনও রিপোর্ট নেই। তবে এটা ঠিক যে ছেলে থাকতে পারে কারণ অবৈধ প্রেমেও ছেলে হয়। তবে হয়েছে কি না হয়েছে জানি না। আমাদের কাছে এই রিপোর্ট, তার স্বামী বেঁচে আছেন।

**(এ ভয়েস—ছি ছি)**

[7-50—8-00 P.M.]

সুনীতিবাবু আবার ছি ছি করছেন। আমার কথা সেটা নয়, আমি হরিপদবাবুকে কোনওদিন বলিনি, আমার ঘরে যখন গিয়েছিলেন জনতা দলের প্রতিনিধিদের নিয়ে—এটা নিয়ে আপনারা

হৈ চৈ করছেন কেন, তা বলিনি। আর একটা ছিল তার মধ্যে, এটা তো কোনও রাজনৈতিক ব্যাপার নয়, এটা অন্য ব্যাপার। এবং এটাও বলেছিলাম, উনি হয়তো ভুলে গেছেন, আমি অ্যাসেম্বলিতেও বলেছিলাম, এই রকম কোনও ব্যাপার হলে, এটা কি আমরা সমর্থন করতে পারি, যে খুন হয়ে যাবে একটা লোক? অবশ্য ওখানে যে ঘটনা ঘটেছে, তার জন্য আমরা সবাই দুঃখিত, এই রকম খুন হওয়া উচিত নয়, এই রকম আক্রমণ হওয়া উচিত নয়। নিন্দা করা যায় তাকে, তাকে আমরা এক ঘরে করতে পারি, সমাজের লোকের যদি পছন্দ না হয়, এই কথা আমি বলেছি, সেটা উনি চেপে গেছেন। যেন আমি বলেছি এই রকম কথা, খুন হয়ে গেলে কোনও ক্ষতি নেই। এই রকম দায়িত্বজ্ঞানহীন কথা আমি কোনওদিন বলি না। আজকেও আমি বলছি না, সেদিনও আমি বলিনি। উনি বললেন যে উনি নাকি আমাদের কাছ থেকে শিখেছেন, আমরা আগে যখন বিরোধী পক্ষে ছিলাম, তার থেকে শিখেছেন—বেআইনি কাজ ঐভাবে স্পিকারের অনুমতি না নিয়ে করা যায়। আমি বলি, আমাদের থেকে ভালগুলো একটু শিখুন না। খারাপগুলো শিখছেন কেন? কোন্ কথা উনি বলছেন তা আমি জানি না অবশ্য। কিন্তু আমার বিষয়টা নিশ্চয়ই উনি জানেন যে আমি অনুমতি নিয়েছিলাম, ওখানে থাকবার জন্য। আমি আর অন্য কথার মধ্যে যেতে চাই না। আবার শুনলাম, রজনী দোলুই মহাশয় গণতন্ত্রের কথা বলছেন, অনেক আশ্চর্য সব কথা এখানে আমাকে শুনতে হচ্ছে, এও একটা আশ্চর্য ব্যাপার। তবে উনি নিশ্চয়ই বলবেন, আমি তো সিদ্ধার্থশঙ্কর রায়ের চেয়ে ভাল, আমি আপনাকে তো বিনা বিচারে আটক করিনি। তারপর আমার কথা হচ্ছে—আমি পরিসংখ্যান ইত্যাদির মধ্যে যাচ্ছি না, কিন্তু একটা কথা না বলে পারছি না, সেটা হচ্ছে, কেউ কেউ বলছেন ওদিক থেকে, কাগজ খুললেই নাকি দেখতে পাওয়া যায় খুন হচ্ছে, এখানে ওখানে কিছু গোলমাল হচ্ছে, ছিনতাই বা ডাকাতি হচ্ছে। এটা দেখবেনই তো, আমাদের যখন ১১শ খুন হয়ে গেল, তখন তো এইগুলো প্রথম পাতায় বেরোত না। এইগুলো হয় বেরোত না, নয়, এমন জায়গায় বেরোত যে আপনাদের নজরে পড়ত না। এখন সব স্বাধীন হয়েছে, কাজেই ফলাও করে প্রথম পাতায় বেরোয়। আমি তখন চেয়েছিলাম এবং দু'একটা কাগজকে বলেছিলাম এই যে খুনগুলো হয়ে যাচ্ছে দিয়ে দিন না একটু প্রথম পাতায়, তাহলে জনসাধারণের নজরে পড়বে, এতে কিছু হতে পারে। সরকার পক্ষ থেকে তারা কিছু করবেন, কিন্তু সেই সব হয়নি। ভাল হয়েছে এইগুলো আমাদের নজরে এসে, প্রথম পাতায় খবর বেরিয়ে। আগে খুন, জখম, রাহাজানি, এইসব প্রথম পাতায় খবর ছিল না, তার রাজনৈতিক কারণ আপনারাও বোঝেন, আমরাও বুঝি, আমি তার মধ্যে যাচ্ছি না। এখানে সত্যরঞ্জন বাপুলি মহাশয়ের কথা না বলাই ভাল, কারণ তিনি যা বলেছেন, সব অসত্য কথা বলেছেন। আমি আর দু'একটা কথা বলব, আর সময় বেশি নিচ্ছি না, সেটা হচ্ছে পক্ষপাতিত্ব ইত্যাদি যে সব বলা হয়েছে। যেমন আমি একটা হিসাব দেখলাম, ১৯৭৮ সালে একটা হিসাব—

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** অন এ পয়েন্ট অব অর্ডার স্যার, মুখ্যমন্ত্রী মহাশয় বললেন আমি যা বলেছি সব অসত্য। কিন্তু আমি তাঁকে দুটো পয়েন্ট দিয়েছিলাম রিগার্ডিং রিক্রুটমেন্ট অ্যান্ড ডিসিপ্লিন অব দি পুলিশ, সেটা কি অসত্য? এটা আমি তাঁর কাছ থেকে ক্লারিফিকেশন চাইছি।

**শ্রী জ্যোতি বসু ঃ** এখন আমি একটা হিসাব দিচ্ছি, ১৯৭৮ সালে তথাকথিত সি. পি. এম.এর যারা সমর্থক এই রকম পার্টির মধ্যে গোলমালের কথা যেটা বলা হয়, যে রেকর্ড আমাদের রাখা হয়, তাতে ৩০৬ জন অ্যারেস্ট হয়েছিল, ইন্দিরা কংগ্রেসের ২৪০ জন অ্যারেস্ট হয়েছিলেন, তারা সবাই যে ইন্দিরা কংগ্রেস তা বলতে পারি না। কারণ এই রকম রিপোর্ট আসে, আমি তার থেকে এটা বলছি।

জনতা পার্টির ৩৮ জন অ্যারেস্ট হয়েছিল, ফরওয়ার্ড ব্লক (মার্কসিস্ট) ৬ জন, কংগ্রেস ৬০ জন, ফরওয়ার্ড ব্লক ৪৫ জন, সি. পি. আই. ৪৯ জন, এস. ইউ. সি. ১৪ জন, আর. এস. পি. ৩৯ জন, সি. পি. আই. (এম. এল.) ২১ জন, মুসলিম লীগ ২ জন। এই হচ্ছে '৭৮ সালের হিসাব। এটা হচ্ছে পার্টির মধ্যে বিবাদ, ঝগড়া, মারামারির হিসাব। কাজেই এটাতে কি প্রমাণ হয় ঐ রকম ভাবে পক্ষপাতিত্ব হচ্ছে? বরং ঐ ডাইরেকশন আমরা দিয়েছি যে কোনও দলেরই হোক, যেই হোক—সবাই সবার নেতার কথা শুনে চলবে, তা নয়, সেই জন্য এই রকম হলে, এটা পরিষ্কার কথা তাদের গ্রেপ্তার হতে হবে, মামলা তাদের বিরুদ্ধে করতে হলে, হবে। কারণ এই রকম জিনিস আমরা চাই না। কারণ আমরা শুধু সরকারি পক্ষের কথা বলছি না, যে পার্টির লোকই করুক তাতে সেই পার্টির অসুবিধা হবে, এটুকু শিক্ষা কি আমরা কংগ্রেসের কাছে পাইনি? কত ছিল, আর এখন ঐ ক'জন মাত্র বসে আছেন। তারপর কলকাতার আমি সব লিস্ট দিচ্ছি না, তবে এটা ঠিক যে, কলকাতায় এই রকম কার্যকলাপ, সমাজবিরোধী ইত্যাদি অপরাধমূলক কার্যকলাপ কিছু বেড়েছে। সেটা হচ্ছে গত বছর থেকে এ বছর শতকরা ২ ভাগ বেড়েছে। ২ ভাগ বাড়াও উচিত নয়, এতে আমরা সন্তুষ্ট হতে পারি না। আমরা বলছি যে, ২ ভাগ কমেনি কেন? সুতরাং সেটা আমাদের কমাবার চেষ্টা করা উচিত, তাই নিয়ে পুলিশকে বসতে হবে। আমি সমস্ত রিপোর্ট চেয়েছি; সেটা হচ্ছে কোন্ কোন্ থানায় বেড়েছে, কারা কারা দায়ী এবং সেই দায়িত্ব তাদের নিতে হবে এবং রিপোর্ট দিতে হবে কেন বেড়েছে। আর যাঁরা কমিয়েছেন তাঁদের পুরস্কৃত করা উচিত। এইভাবে আমাদের চলা উচিত। আমি আর দীর্ঘ সময় এসব ব্যাপারে নিচ্ছি না। আমি বলেছি হিসাব যদি আমরা করি তাহলে দেখব যে, পশ্চিমবাংলায় হয়ত ডাকাতি কিছু বেড়েছে, হয়ত রবারি যাকে বলে সেটা কমেছে, চুরি যাকে বলে সেটা কিছু কমেছে, খুন কিছু কমেছে, ৬ মাসের মধ্যে রায়টিং যাকে বলে সেটা একটু বেড়েছে। তারপর বোম মারামারি, তারও একটা হিসাব থাকে, সেটা একটু কমেছে। তারপর পার্টির মধ্যে যে ঝগড়া-বিবাদ বা মারামারি সেটা বেড়েছে। এই রকমভাবে কিছু হিসাব আমার কাছে আছে। সেইজন্য আমি বলছি কোনও ক্ষেত্রে একটু বেড়েছে এবং কোনও ক্ষেত্রে একটু কমেছে। কিন্তু যেটুকু কমেছে তাতে সন্তুষ্ট হওয়া উচিত নয়। কারণ আমরা চাই এইসব জিনিসের মধ্যে যেগুলি কমানো যায় সেগুলি কমানো দরকার। এ বিষয়ে আর বিশেষ কিছু আমার এখানে বলার নেই, কারণ লিখিত বিবৃতিতে আমি যা কিছু ছিল সব পরিষ্কারভাবে লিখে দিয়েছি, যেটুকু আত্ম সমালোচনার দরকার ছিল করেছি, কিন্তু আশা করি তা বিরোধী দল বুঝবেন না, কিন্তু ওঁরা না বুঝুন পশ্চিমবাংলার জনগণ বুঝবেন। তবে ওঁদের যেসব অসুবিধা হচ্ছে, সেসবের জন্য আমরা দুঃখিত, আমাদের কিছু করবার নেই। কাজেই আমার ব্যয়-বরাদ্দ যদি সদস্যরা গ্রহণ করেন তাহলেই আমি ধন্য। এই কয়টি কথা বলে সমস্ত ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা

করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** এখন ব্যয়-বরাদ্দের উপর ভোট গ্রহণ। আমি ধরে নিচ্ছি ১/৪/৫/৬/৯/১০/১৩ এবং ১৫ নং ছাঁটাই প্রস্তাবের উপর ডিভিসন দাবি করা হবে। সুতরাং আমি ২/৪/৫/৬/৯/১০/১৩ এবং ১৫ নং ছাঁটাই প্রস্তাবগুলি ছাড়া অন্য প্রস্তাবগুলি ভোটে দিচ্ছি।

The motion of Shri Suniti Chattaraj that the amount of the Demand be reduced to Re. 1/- was then put and lost.

The motion of Shri Balailal Das Mahapatra that the amount of the Demand be reduced to Re. 1/- was then put and lost.

The motion of Shri A. K. M. Hassan Uzzaman that the amount of the Demand be reduced by Rs. 100/- was then put and lost.

The motion of Shri Prabodh Purkait that the amount of the Demand be reduced by Rs. 100/- was then put and lost.

[8-00—8-10 P.M.]

**মিঃ স্পিকার ঃ** এখন আমি ২, ৪, ৫, ৬, ৯, ১০, ১৩, ১৫ নম্বর ছাঁটাই প্রস্তাব ভোটে দিচ্ছি।

The motion of Shri Balailal Das Mahapatra that the amount of Demand be reduced to Re. 1/- was then put and a division was taken with the following result :

**Noes**

Abdul Bari, Shri Md.
Abdul Quiyom Molla, Shri
Abul Hassan, Shri
Adak, Shri Nitai Charan
Anisur Rahman, Shri
Bagdi, Shri Lakhan
Bandyopadhyay, Shri Gopal
Bandyopadhyay, Shri Balai
Banerjee, Shri Amiya
Banerji, Shri Radhika Ranjan
Basu, Shri Bimal Kanti
Basu, Shri Debi Prosad

Basu, Shri Gopal
Basu, Shri Jyoti
Basu Ray, Shri Sunil
Bhattacharya, Shri Kamal Krishna
Bhattacharya, Shri Nani
Bhattacharyya, Shri Gopal Krishna
Bhattacharyya, Shri Satya Pada
Biswas, Shri Hazari
Biswas, Shri Jayanta Kumar
Bose, Shri Ashoke Kumar
Chakraborti, Shri Subhas
Chakraborty, Shri Deb Narayan
Chattarjee, Shrimati Nirupama
Chatterjee, Shri Tarun
Chattapadhyay, Shri Sailendra Nath
Chattopadhyay, Shri Santasri
Chaudhuri, Shri Subodh
Choudhury, Shri Gunadhar
Dakua, Shri Dinesh Chandra
Das, Shri Banamali
Das, Shri Jagadish Chandra
Daud Khan, Shri
De, Shri Partha
Ghosh, Shri Malin
Goswami, Shri Subhas
Gupta, Shri Sitaram
Hazra, Shri Haran
Kar, Shri Nani
Khan, Shri Sukhendu
Koley, Shri Barindra Nath
Let (Bara), Shri Panchanan
Mr. Ansar-Uddin, Shri
Mahato, Shri Nakul Chandra
Maity, Shri Hrishikesh

Majhi, Shri Pannalal
Majhi, Shri Raicharan
Majumdar, Shri Sunil Kumar
Mal, Shri Trilochan
Malik, Shri Purna Chandra
Mandal, Shri Gopal
Mandal, Shri Sudhangshu
Mandal, Shri Sukumar
Mandal, Shri Suvendu
Mazumdar, Shri Dilip Kumar
Mazumder, Shri Dinesh
Ming, Shri Patras
Mitra, Dr. Ashok
Mohammad Amin, Shri
Mohanta, Shri Madhabendu
Mojumdar, Shri Hemen
Mondal, Shri Kshiti Ranjan
Mondal, Shri Raj Kumar
Mostafa Bin Quasem, Shri
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Joykesh
Mukherjee, Shri Mahadeb
Mukherjee, Shri Narayan
Mukherjee, Shri Niranjan
Mukherjee, Shri Rabin
Mukhopadhyay, Dr. Ambarish
Munsi, Shri Maha Bacha
Neogy, Shri Brajo Gopal
Nezamuddin Md., Shri
Pal, Shri Bijoy
Pathak, Shri Patit Paban
Phodikar, Shri Prabhas Chandra
Pramanik, Shri Abinash
Pramanik, Shri Radhika Ranjan

Ray, Shri Achintya Krishna
Ray, Shri Birendra Narayan
Roy, Shri Amalendra
Roy, Shri Banamali
Roy, Shri Hemanta Kumar
Roy, Shri Pravas Chandra
Roy Barman, Shri Khitibhusan
Roy, Chowdhury, Shri Nirode
Saha, Shri Jamini Bhuson
Samanta, Shri Gouranga
Satpathy, Shri Ramchandra
Sen, Shri Lakshmi Charan
Sen, Shri Sachin
Sing, Shri Buddhadeb
Singh, Shri Chhedilal
Singh, Shri Khudiram
Singha Roy, Shri Jogendra Nath
Sinha, Dr. Haramohan
Sinha, Shri Khagendra Nath
Sinha Roy, Shri Guru Prasad

**Ayes**

A. K. M. Hassan Uzzaman, Shri
Banerjee, Shri Binoy
Bapuli, Shri Satya Ranjan
Bharati, Shri Haripada
Chattaraj, Shri Suniti
Das Mahapatra, Shri Balai Lal
Doloi, Shri Rajani Kanta
Golam Yazdani, Dr.
Jana, Shri Hari Pada (Pingla)
Mahanti, Shri Pradyot Kumar
Md. Sohrab, Shri
Motahar, Hossain, Dr.
Nanda, Shri Kiranmay

Ojha, Shri Janmejay
Pal, Shri Bankim Behari
Pal, Shri Ras Behari
Ramzan Ali, Shri
Ray, Shri Naba Kumar
Roy, Shri Sada Kanta
Shaikh Imajuddin, Shri
Shamsuddin Ahmed, Shri
Shastri, Shri Vishnu Kant
Sinha, Shri Atish Chandra
Sinha, Shri Prabodh Chandra

**Absts : (1) Bauri, Shri Bejoy, (2) Halder, Shri Renupada, (3) Purkait, Shri Prabodh, (4) Sarkar, Shri Deba Prasad.**

The Ayes being 24 and Noes 101, the motion was lost.

The motions of Shri Shamsuddin Ahmed, Shri A. K. M. Hassan Uzzaman, Shri Krishnadas Roy and Shri Suniti Chattaraj that the amount of Demand be reduced by Rs. 100/- were then put and a division was taken with the following result :

**NOES**

Abdul Bari, Shri Md.
Abdul Quiyom Molla, Shri
Abul Hassan, Shri
Adak, Shri Nitai Charan
Anisur Rahman, Shri
Bagdi, Shri Lakhan
Bandyopadhyay, Shri Gopal
Bandyopadhyay, Shri Balai
Banerjee, Shri Amiya
Banerji, Shri Radhika Ranjan
Basu, Shri Bimal Kanti
Basu, Shri Debi Prosad
Basu, Shri Gopal
Basu, Shri Jyoti
Basu Ray, Shri Sunil

Bhattacharya, Shri Kamal Krishna
Bhattacharya, Shri Nani
Bhattacharyya, Shri Gopal Krishna
Bhattacharyya, Shri Satya Pada
Biswas, Shri Hazari
Biswas, Shri Jayanta Kumar
Biswas, Shri Kanti Chandra
Bose, Shri Ashoke Kumar
Bose, Shri Biren
Chakraborti, Shri Subhas
Chakraborty, Shri Deb Narayan
Chatterjee, Shrimati Nirupama
Chatterjee, Shri Tarun
Chattapadhyay, Shri Sailendra Nath
Chaudhuri, Shri Subodh
Choudhury, Shri Gunadhar
Dakua, Shri Dinesh Chandra
Das, Shri Banamali
Das, Shri Jagadish Chandra
Das, Shri Nimai Chandra
De, Shri Partha
Goswami, Shri Subhas
Gupta, Shri Sitaram
Hazra, Shri Haran
Hira, Shri Sumanta Kumar
Jana, Shri Manindra Nath
Kar, Shri Nani
Khan, Shri Sukhendu
Koley, Shri Barindra Nath
Let (Bara), Shri Panchanan
M. Ansar-Uddin, Shri
Mahato, Shri Nakul Chandra
Maity, Shri Hrishikesh
Majhi, Shri Pannalal

Majhi, Shri Raicharan
Majumdar, Shri Sunil Kumar
Mal, Shri Trilochan
Malik, Shri Purna Chandra
Mandal, Shri Gopal
Mandal, Shri Sukumar
Mandal, Shri Suvendu
Mandi, Shri Sambhunath
Mazumdar, Shri Dilip Kumar
Mazumder, Shri Dinesh
Ming, Shri Patras
Mitra, Dr. Ashok
Mohammad Amin, Shri
Mohanta, Shri Madhabendu
Mojumdar, Shri Hemen
Mondal, Shri Kshiti Ranjan
Mondal, Shri Raj Kumar
Mostafa Bin Quasem, Shri
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Joykesh
Mukherjee, Shri Mahadeb
Mukherjee, Shri Narayan
Mukherjee, Shri Niranjan
Mukherjee, Shri Rabin
Mukhopadhyay, Dr. Ambarish
Munsi, Shri Maha Bacha
Neogy, Shri Brajo Gopal
Nezamuddin Md., Shri
Pal, Shri Bijoy
Pathak, Shri Patit Paban
Phodikar, Shri Prabhas Chandra
Pramanik, Shri Abinash
Pramanik, Shri Radhika Ranjan
Ramjan Ali, Shri

Ray, Shri Achintya Krishna
Ray, Shri Birendra Narayan
Roy, Shri Amalendra
Roy, Shri Banamali
Roy, Shri Hemanta Kumar
Roy, Shri Pravas Chandra
Roy, Shri Sada Kanta
Roy Barman, Shri Khitibhusan
Roy, Chowdhury, Shri Nirode
Saha, Shri Jamini Bhuson
Samanta, Shri Gouranga
Satpathy, Shri Ramchandra
Sen, Shri Dhiren
Sen, Shri Lakshmi Charan
Sen, Shri Sachin
Sing, Shri Buddhadeb
Singh, Shri Chhedilal
Singh, Shri Khudiram
Singha Roy, Shri Jogendra Nath
Sinha, Dr. Haramohan
Sinha, Shri Khagendra Nath
Sinha Roy, Shri Guru Prasad

**Ayes**

A. K. M. Hassan Uzzaman, Shri
Banerjee, Shri Binoy
Bapuli, Shri Satya Ranjan
Bharati, Shri Haripada
Chattaraj, Shri Suniti
Das Mahapatra, Shri Balai Lal
Doloi, Shri Rajani Kanta
Golam Yazdani, Dr.
Jana, Shri Hari Pada (Pingla)
Mahanti, Shri Pradyot Kumar
Md. Sohrab, Shri

Motahar Hossain, Dr.
Nanda, Shri Kiranmay
Ojha, Shri Janmejay
Pal, Shri Bankim Behari
Pal, Shri Ras Behari
Ramzan Ali, Shri
Ray, Shri Naba Kumar
Roy, Shri Sada Kanta
Shaikh Imajuddin, Shri
Shamsuddin Ahmed, Shri
Shastri, Shri Vishnu Kant
Sinha, Shri Atish Chandra
Sinha, Shri Prabodh Chandra

**ABST :**

Bauri, Shri Bijoy
Halder, Shri Renupada
Purkait, Shri Prabodh
Sarkar, Shri Deba Prasad

The Ayes being 24 and Noes 107 the motion was lost.

The motion of Shri Jyoti Basu that a sum of Rs. 63,86,61,000 be granted for expenditure under Demand No. 21, Major Head : "244—Police", was then put and a division was taken with the following results : -

**AYES**

Abdul Bari, Shri Md.
Abdul Quiyom Molla, Shri
Abul Hassan, Shri
Adak, Shri Nitai Charan
Anisur Rahman, Shri
Bagdi, Shri Lakhan
Bandyopadhyay, Shri Gopal
Bandyopadhyay, Shri Balai
Banerjee, Shri Amiya
Banerji, Shri Radhika Ranjan
Basu, Shri Bimal Kanti

Basu, Shri Debi Prosad
Basu, Shri Gopal
Basu, Shri Jyoti
Basu Ray, Shri Sunil
Bhattacharya, Shri Kamal Krishna
Bhattacharya, Shri Nani
Bhattacharyya, Shri Gopal Krishna
Bhattacharyya, Shri Satya Pada
Biswas, Shri Hazari
Biswas, Shri Jayanta Kumar
Bose, Shri Ashoke Kumar
Chakraborti, Shri Subhas
Chakraborty, Shri Deb Narayan
Chattarjee, Shrimati Nirupama
Chatterjee, Shri Tarun
Chattopadhyay, Shri Sailendra Nath
Chattopadhyay, Shri Santasri
Chaudhuri, Shri Subodh
Choudhury, Shri Gunadhar
Dakua, Shri Dinesh Chandra
Das, Shri Banamali
Das, Shri Jagadish Chandra
Daud Khan, Shri
De, Shri Partha
Ghosh, Shri Malin
Goswami, Shri Subhas
Gupta, Shri Sitaram
Hazra, Shri Haran
Hira, Shri Sumanta Kumar
Kar, Shri Nani
Khan, Shri Sukhendu
Koley, Shri Barindra Nath
Let (Bara), Shri Panchanan
M. Ansar-Uddin, Shri

Mahato, Shri Nakul Chandra
Maity, Shri Hrishikesh
Majhi, Shri Pannalal
Majhi, Shri Raicharan
Majumdar, Shri Sunil Kumar
Mal, Shri Trilochan
Malik, Shri Purna Chandra
Mandal, Shri Gopal
Mandal. Shri Sudhangshu
Mandal, Shri Sukumar
Mandal, Shri Suvendu
Mazumdar, Shri Dilip Kumar
Mazumder, Shri Dinesh
Ming, Shri Patras
Mitra, Dr. Ashok
Mohammad Amin, Shri
Mohanta, Shri Madhabendu
Mojumdar, Shri Hemen
Mondal, Shri Kshiti Ranjan
Mondal, Shri Raj Kumar
Mostafa Bin Quasem, Shri
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Joykesh
Mukherjee, Shri Mahadeb
Mukherjee, Shri Narayan
Mukherjee, Shri Niranjan
Mukherjee, Shri Rabin
Mukhopadhyay, Dr. Ambarish
Munsi, Shri Maha Bacha
Neogy, Shri Brajo Gopal
Nezamuddin Md., Shri
Pal, Shri Bijoy
Pathak, Shri Patit Paban
Phodikar, Shri Prabhas Chandra

Pramanik, Shri Abinash
Pramanik, Shri Radhika Ranjan
Ray, Shri Achintya Krishna
Ray, Shri Birendra Narayan
Roy, Shri Amalendra
Roy, Shri Banamali
Roy, Shri Hemanta Kumar
Roy, Shri Pravas Chandra
Roy Barman, Shri Khitibhusan
Roychowdhury, Shri Nirode
Saha, Shri Jamini Bhuson
Samanta, Shri Gouranga
Satpathy, Shri Ramchandra
Sen, Shri Lakshmi Charan
Sen, Shri Sachin
Sing, Shri Buddhadeb
Singh, Shri Chhedilal
Singh, Shri Khudiram
Singha Roy, Shri Jogendra Nath
Sinha, Dr. Haramohan
Sinha, Shri Khagendra Nath
Sinha Roy, Shri Guru Prasad

**NOES**

A. K. M. Hassan Uzzaman, Shri
Banerjee, Shri Binoy
Bapuli, Shri Satya Ranjan
Bharati, Shri Haripada
Chattaraj, Shri Suniti
Das Mahapatra, Shri Balai Lal
Doloi, Shri Rajani Kanta
Golam Yazdani, Dr.
Jana, Shri Hari Pada (Pingla)
Mahanti, Shri Pradyot Kumar
Md. Sohrab, Shri

Motahar, Hossain. Dr.
Nanda, Shri Kiranmay
Ojha, Shri Janmejay
Pal, Shri Bankim Behary
Pal, Shri Rash Behari
Ramzan Ali, Shri
Ray, Shri Naba Kumar
Roy, Shri Sada Kanta
Shaikh Imajuddin, Shri
Shamsuddin Ahmed, Shri
Shastri, Shri Vishnu Kant
Sinha, Shri Atish Chandra
Sinha, Shri Prabodh Chandra

**Absts : (1) Bauri, Shri Bejoy, (2) Halder, Shri Renupada, (3) Purkait, Shri Prabodh, (4) Sarkar, Shri Deba Prasad.**

The Ayes being 101 and Noes 24 the motion was agreed to.

**Demand No. 27**

**মিঃ স্পিকার ঃ** ২৭ নং দাবির উপর একটি ছাঁটাই প্রস্তাব আছে প্রস্তাবটি আমি ভোটে দিচ্ছি।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** অন এ পয়েন্ট অফ অর্ডার স্যার, মিনিস্টার এখানে নেই, সেইজন্য আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী জ্যোতি বসু ঃ** অধ্যক্ষ মহাশয়, উনি আমাকে বলে একটু আগে চলে গেছেন, আমি আপনার অনুমতি নিয়ে ২৭ নং দাবির উপর যে ছাঁটাই প্রস্তাব আছে তার বিরোধিতা করছি এবং মূল ব্যয় বরাদ্দের দাবি অনুমোদনের জন্য সভার কাছে রাখছি।

The motion of Shri A.K.M. Hassanuzzaman that the amount of Demand be reduced by Rs. 100/- was then put and lost.

**Demand No. 27**

The motion of Shri Ram Chatterjee that a sum of Rs. 10,12,78,000/- be granted for expenditure under Demand No. 27, Major Head : "265—Other administrative Services", was then put and agreed to.

**Adjournment**

The House was then adjourned at 8.11 p.m. till 1 p.m. on Friday the 16th March, 1979 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Friday, the 16th March, 1979 at 1-00 P.M.

### PRESENT

Mr. Speaker (Shri Syed Abul Mansur Habibullah) in the Chair, 12 Ministers, 4 Ministers of State and 178 Members.

[1-00—1-10 P.M.]

### Held Over Starred Questions (to which oral answers were given)

**দাঁতন থানায় কানুনগো মহাশয় ঘেরাও**

* ২৮৯। (অনুমোদিত প্রশ্ন নং *১০৬৬।) **শ্রী প্রদ্যোৎকুমার মহান্তি ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত ৬ই ফেব্রুয়ারি ১৯৭৯ তারিখে সরকারি কার্যে যাইবার পথে দাঁতন থানার ২৫৫নং হল্কার (চাউলিয়া) ভারপ্রাপ্ত কানুনগো মহাশয়কে ঘেরাও করার বিষয়ে সরকারের কোনও তথ্য আছে কি ; এবং

(খ) থাকিলে, সরকার এই বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) ও (খ) দাঁতন থানায় ৬-২-৭৯ তারিখে কানুনগো মহাশয়কে ঘেরাও করার কোনও ঘটনা ঘটেনি। তবে ঐদিন সকালবেলা স্থানীয় কানুনগো সেরাই বাজারের কাছে যখন রাস্তা দিয়ে যাচ্ছিলেন তখন কয়েকজন লোক তাকে পঞ্চায়েত সমিতির চেয়ারম্যানের সঙ্গে কথা বলবার জন্যে অনুরোধ করেন। পঞ্চায়েত সমিতির চেয়ারম্যান শ্রী অলোক নন্দী তখন তার কাছে জানতে চান যে নয়াবসান মাধবপুর অঞ্চলে কয়েকটি জমি স্থানীয় লোকজনদের জিজ্ঞাসাবাদ না করে কেন একতরফা ভাবে রেকর্ড করা হয়েছে। কানুনগো শ্রী নন্দীর কথামতো এবং তার উর্ধতন অফিসারদের আদেশ নিয়ে ব্যাপারটি পুনরায় অনুসন্ধান করতে যান। তখন কয়েকজন তাকে মধু বারিক এবং মাধব বারিকের নামে বর্গা সার্টিফিকেট ইস্যু করার জন্যে বলেন। কানুনগো তাতে রাজি হন না কারণ ঐ বারিকদের নাম আগে থাকতেই বর্গা রেকর্ড থেকে বাদ গিয়েছে। খবর নিয়ে তারাও জানতে পারেন তার কথা সত্য। এরপর কানুনগো ঘটনাস্থল ত্যাগ করেন।

**শ্রী প্রদ্যোৎকুমার মহান্তি ঃ** আমি জানি না মন্ত্রী মহাশয় যে উত্তরটা দিলেন সেই উত্তরে

তিনি নিজেই সন্তুষ্ট হয়েছেন কিনা। যে দুটি লোকের নাম আগে থেকে বাদ গেছে সেই দুটি লোকের নাম রেকর্ড করার জন্য সেখানে তাকে ঘিরে প্রেস দিচ্ছিল যে ওটাকে রেকর্ড করা হোক। তিনি রেকর্ড না করার জন্য তাকে ঘেরাও করে রেখেছিল এবং উনি সাদা কাগজে সই করেছেন, পঞ্চায়েত সমিতির সভাপতি তার কাছে এসেছিলেন এই খবর কি মন্ত্রী মহাশয়ের জানা আছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমার কাছে সেই খবর থাকলে সেইভাবে লিখতাম। আপনি ইনফর্মেশন না নিয়ে ইনফর্মেশন দিচ্ছেন, আমি আবার খোঁজ নেব।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যে দুজন লোকের নাম বললেন মধু বারিক এবং মাধব বারিক, তারা কি কৃষক সমিতির সদস্য?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমার জানা নেই।

## Starred Questions

## (to which oral answers were given)

### পাথরঘাটা বস্তিকে পার্বত্য অঞ্চল উন্নয়ন প্রকল্পের অন্তর্ভুক্তীকরণ

* ৩২৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৩।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** উন্নয়ন ও পরিকল্পনা (পার্বত্য অঞ্চল উন্নয়ন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, দার্জিলিং জেলার আদিবাসী অধ্যুষিত পাথরঘাটা বস্তি (শিলিগুড়ি থেকে ৬ মাইল দূরে শালবাড়ি বস্তির নিকট পর্যন্ত) দার্জিলিং পার্বত্য অঞ্চল উন্নয়ন প্রকল্পের অন্তর্ভুক্ত করা হয়েছে কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** না।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কোন কোন অঞ্চল উন্নয়ন পরিকল্পনার মধ্যে পড়েছে, পার্বত্য উন্নয়ন প্রকল্পের মধ্যে পড়েছে সেটা জানাতে পারবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** এটা তো এমনভাবে বলা যায় না। দার্জিলিং-এর যে পার্বত্য অঞ্চল আছে সেগুলি এই আইনের আওতায় পড়ে না। কাজেই এটা অন্যান্য অঞ্চলে আছে যেমন আন্ডার দি দার্জিলিং হিল এরিয়াস ডেভেলপমেন্ট কাউন্সিল অ্যাক্ট ১৯৭৬।

### সাবওয়ে নির্মাণ

* ৩২৯। (অনুমোদিত প্রশ্ন নং *৬৮।) **শ্রী শশাঙ্কশেখর মন্ডল ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে,—

(১) রেলপথের উপরস্থ লেভেল ক্রসিংগুলির উন্নতিকরণ, ওভারব্রিজ বা আন্ডারব্রিজ

নির্মাণ ইত্যাদি নিরাপত্তামূলক কার্য সম্পাদনের জন্য কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারকে রেলওয়ে সেফটি ওয়ার্কস ফান্ড হইতে বেশ কিছু অর্থ প্রদান করেন এবং বিশেষ বিশেষ ক্ষেত্রে রাজ্য সরকার ও রেল কর্তৃপক্ষের যৌথভাবে প্রস্তুত কোনও পরিকল্পনার জন্য এই সংস্থান যথেষ্ট বিবেচিত না হইলে রেল কর্তৃপক্ষ নিজ ব্যয়েই উক্ত নিরাপত্তামূলক কার্যগুলি সম্পাদন করেন, ও

(২) রামপুরহাট মহকুমার রামপুরহাট রেল স্টেশনের উত্তর, নলহাটির দক্ষিণ, তকীপুরের পশ্চিম, চাতরার দক্ষিণ ও মল্লারপুরের দক্ষিণে প্লাটফর্ম সংলগ্ন-প্রায় লেভেল ক্রসিং সমূহ যানবাহন চলাচলের পক্ষে অত্যাবশ্যকীয় সড়কের উপর অবস্থিত এবং রেল চলাচলের প্রয়োজনে দিনের মধ্যে বেশ কয়েক ঘণ্টা বন্ধ থাকে ; ফলে জনসাধারণের চরম অসুবিধা হয় ; এবং

(খ) সত্য হইলে, ঐ সকল এলাকায় ওভারব্রিজ বা সাবওয়ে নির্মাণের জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন বা করিতেছেন?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ**

(ক) (১) রেলওয়ে প্রদত্ত অর্থ দিয়ে কেন্দ্রীয় সরকার রেলওয়ে নিরাপত্তামূলক কার্য সম্পাদনের জন্য রেলওয়ে সেফটি ওয়ার্কাস ফান্ড সৃষ্টি করিয়াছেন। অর্থ কমিশনের সুপারিশ অনুযায়ী কেন্দ্রীয় সরকার উক্ত তহবিলের অর্থ রাজ্য সরকারের নামে প্রতি বৎসর বরাদ্দ করেন।

যৌথভাবে প্রস্তুত প্রকল্পের জন্য যৌথভাবেই অর্থব্যয় হয়। নিজ অংশ বাবদ রাজ্য সরকার কর্তৃক প্রাথমিকভাবে প্রদত্ত অর্থ সেফটি ফান্ড হইতে পাওয়া যায়।

যৌথভাবে প্রস্তুত প্রকল্পের জন্য অর্থ সংস্থানের অভাব আজ পর্যন্ত না হওয়ায় নিরাপত্তামূলক উক্ত প্রকল্প রেলকর্তৃপক্ষ কর্তৃক নিজ ব্যয়ই সম্পাদন করার ঘটনা জানা নাই।

(২) প্রশ্নে উল্লেখিত ক্ষেত্রে ওভারব্রিজ বা সাবওয়ে নির্মাণ রেলওয়ে নিরাপত্তামূলক কার্য নহে ; সুতরাং উহা রেলওয়ে সেফটি ওয়ার্কাস ফান্ড স্কীমের আওতায় পড়ে না।

(খ) এরূপ ক্ষেত্রে ওভারব্রিজ বা সাবওয়ে নির্মাণ করিতে হইলে সমস্ত ব্যয়ভার রাজ্য সরকারকেই বহন করিতে হইবে। অর্থাভাবে বর্তমানে তাহা সম্ভব নহে।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি যে, সেফটি ওয়ার্ক যেটা বলা হল সেই সেফটি ওয়ার্ক-এর মধ্যে কোন কোন কাজগুলি অন্তর্ভুক্ত করেছেন এই রেল-এর মধ্যে।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** রেল-এর নিরাপত্তামূলক কাজের নিয়ম এবং আইনকানুন অত্যন্ত

জটিল, রেলওয়ে যদি কোনও কাজকে নিরাপত্তামূলক কাজ না বলে গণ্য করেন তাহলে সেই কাজের জন্য রাজ্য সরকার কোনও আর্থিক সাহায্য পায় না। নিরাপত্তা ভান্ডারের টাকা রেলওয়ে দেন। এবং কেন্দ্রীয় সরকার তাহা বণ্টন করেন। রেলওয়ের নিরাপত্তা মূলক যদি হয় তা নির্ণয় এবং কাজ সম্পাদন করার প্রাথমিক দায়িত্ব রেল-এর।

**শ্রী অমলেন্দ্র রায় :** ওভার ব্রিজ-এর কাজগুলি সেফটি ওয়ার্ক-এর মধ্যে পড়ে কিনা?

**শ্রী যতীন চক্রবর্তী :** না।

**শ্রী অমলেন্দ্র রায় :** কোন কোন ওভার ব্রিজগুলি সেফটি ওয়ার্ক-এর মধ্যে ধরা হয়?

**শ্রী যতীন চক্রবর্তী :** লেভেল ক্রসিংগুলি পড়ে। এগুলি উন্নতি করার দায়িত্ব রেলওয়ের।

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে, ন্যাশনাল হাইওয়ে, স্টেট হাইওয়ে, মেজর ডিস্ট্রিক রোড যেগুলি রেল লাইন ক্রস করে সেগুলি কি সেফটি ওয়ার্ক-এর মধ্যে পড়বে?

**শ্রী যতীন চক্রবর্তী :** না পড়বে না।

## Water Pollution

***330.** (Admitted Question No. *1341.) **Shri Rabin Mukherjee :** Will the Minister-in-charge of the Public Works. (M.D.) Department be pleased to state—

(a) whether the Government is aware of the studies on water pollution of river Hooghly made by,—

(i) Dr. T.R. Bhaskaran of the All India Institute of Hygiene and Public Health ;

(ii) National Enviornmental Engineering Research Institute (NEERI) ;

(b) if so—

(i) what are the salient features of these studies, and

(ii) whether the findings reveal a degree of pollution in the main source of water much different from the permissible limits ;

(c) what is the present state of pollution of river Hooghly and what measures have been taken by the Government to stop the pollution ;

(d) whether the giant water treatment plant now under construction at Howrah and Garden Reach will face any difficulty to treat the river water by normal water treatment processes on account of high pollution of river H.ughly ;

(e) if so, whether it would necessitate any modification of the above plants thereby raising the expenditure on that account ;

(f) if it is a fact that the study made by NEERI revealed that even after spending crores of rupees on improvement of sanitary condition of slums and residential areas, the overall sanitary condition has not imporved much and this resulted in the deterioration of the water of river Hooghly ; and

(g) if so, what steps have been taken or proposed to be taken by the Government in this matter ?

**Shri Jyoti Basu :**

(a) (i) No.

(ii) Yes.

(b) (i) A Statement indicating the salient features of the studies made by NEERI is enclosed.

The salient features of the studies made by N.E.E.R.I. are stated below :-

**Present condition of river Hooghly—**

Critical dissolved oxygen levels (Do 4mg/1) existed at some stations practically throughtout the estuary between Kalyani and Birlapur for a period of 6 months (Jan-June). This was more so during high tide conditions.

The BOD values of individuals samples collected from a number of sampling stations across the width of the estuary were 3.0 mg/1 and in some cases greater than 3 mg/1. This clearly indicates that the estuary is polluted in several stretches. However, the average BOD values were generally low (1 mg/1) in the entire stretch of the estuary.

Toxic heavy materials such as Lead, Copper, Zinc is found in the water samples.

Quality and quantity of waste water discharged in river Hooghly between Kalyani and Birlapur—

1) **Domestic :**

The daily discharge is about 50 million gallons contributing 37 tonnes of Bio-chemical Oxygen Demand and 136 tonnes of suspended solids to the river.

2) **Industrial :**

The daily discharge is about 97 million gallons contributing nearly 52 tonnes of Bio-chemical Oxygen Demand and 278 tonnes of suspended solids to the river.

(ii) The pollution is generally within tolerance limit but at certain stretches it is beyond such limit.

(c) To prevent & Control water pollution a Board namely West Bengal Prevention and Control of Water pollution Board has been established under the Water (Prevention & Control of Pollution) Act, 1974. Since April 1978, the Board has set up four monitoring stations at Baranagar. Palta, Serampore and Uttarpara. Samples are drawn once in a month and analysed in Board's laboratory. From the analysis, it appears that there is no direct evidence of increase in pollution of water of river Hooghly.

Prevention and control of water pollution, specially arising out of the discharge of effluents from the industries, are being taken care of by the State Board by way of asking the industries to take effective measures for control of pollution to the water courses.

Actions, as per provision of the Water Act. 1974 are also being taken by the State Board.

The industries are being requested to adopt control measures by persuasion through personal contact or negotiation and whenever necessary notices in terms of provisions of the Act are being issued.

Monitoring of river water at four different stations and surviellance of the quality and quantity of the industrial effluent are being conducted.

The major polluters have been identified. Most of the major polluters have been served with notice to stop pollution. Only a few polluters have started adopting control measure and some of the polluters are reported to have engaged consultants to

prepare schemes for control measures.

(d) The giant water works now under construction at Howrah and Garden Reach will draw water from the river Hooghly and as such they will have to treat the water properly before supplying it to the city and the municipalities. There is no special difficulty in treating the water because of pollution.

(e) Does not arise.

(f) It would not be correct to say that there has been a deterioration of the water of the river Hooghly in recent years. It is a fact, however, that domestic water from Howrah Municipality and Garden Reach etc., areas are being discharged into the river for many years, thus adding to its polluation.

(g) The Government continues to make all possible efforts to control discharge of effluents and municipal wastes into the river.

**Shri Rabin Mukherjee :** If it is a fact that Dr. T.R. Bhaskaran of the All India Institute of Hygiene & Health made a lot of survey on water pollution. If so, will the Government collect a copy of the said Report and let us know the details contained therein ?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি বলেছি এটার উত্তরে ভাষ্করণ অব দি অল ইন্ডিয়া ইনস্টিটিউট অব হাইজিন অ্যান্ড পাবলিক হেলথ, এর যে বক্তব্য সেটা আমি জানি না, উনি যখন বলছেন খোঁজ করব, কিন্তু ন্যাশনাল এনভাইরনমেন্টাল ইঞ্জিনিয়ারিং রিসার্চ ইনস্টিটিউশন-এর বক্তব্য আমাদের কাছে আছে, সেজন্য আমরা কিছু ব্যবস্থা অবলম্বন করেছি।

**শ্রী রবীন মুখার্জি ঃ** এই যে ন্যাশনাল এনভাইরনমেন্টাল ইঞ্জিনিয়ারিং রিসার্চ ইনস্টিটিউটের কথা বলছেন, তারা রিভার রূপনারায়ণ সার্ভে করতে অস্বীকার করেছে, যদি করে থাকে তাহলে এই যে ওয়াটার পলিউট হচ্ছে সে বিষয়ে ওয়েস্ট বেঙ্গল প্রিভেনশন অ্যান্ড কন্ট্রোল অব ওয়াটার পলিউশন বোর্ডের কাছে দেওয়া হয়েছে কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** এই সম্বন্ধে প্রশ্ন থাকলে বলতে পারতাম।

**শ্রী রবীন মুখার্জি ঃ** ওয়াটার ট্রিটমেন্টের কথা আছে, বিশেষ করে গার্ডেন রিচ এই সমস্ত জায়গায় প্রিক্লোরিনেশন দরকার হয় তার জন্য কি পরিমাণ খরচ পড়বে এবং তার জন্য অন্যান্য কি দরকার হবে?

**শ্রী জ্যোতি বসু ঃ** এটাতো একেবারেই সম্ভব নয় আমার পক্ষে বলা, আপনি নোটিশ দেবেন, ভাল করে উত্তর দিয়ে দেব।

**শ্রী রবীন মুখার্জি ঃ** এই যে প্রশ্নটা ছিল হোয়েদার দি ফাইন্ডিংস রিভিল এ ডিগ্রি অব

পলিউশন, এর জবাব পেলাম না, যে এই যে জায়েন্ট ওয়াটার ট্রিটমেন্ট প্ল্যান্টে হাওড়া এবং গার্ডেনরিচে আছে, তাতে ওয়াটার পলিউশনের যে ডিফিকাল্টি তৈরি হচ্ছে, সেটা নর্মাল ওয়াটার সাপ্লাইয়ের পক্ষে অসুবিধা সৃষ্টি করবে কিনা এবং এটা ট্রিটমেন্ট করার জন্য কী পরিমাণ খরচা পড়বে?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি ডি-এর উত্তরে বলেছি The giant water works now under construction at Howrah and Garden Reach will draw water from the river Hooghly and as such they will have to treat the water properly before supplying it to the city and the municipalites. There is no special difficulty in treating the water because of pollution.

**শ্রী রবীন মুখার্জি ঃ** এই প্ল্যান্টের প্রিক্লোরিনেশন কস্ট কী পরিমাণ বাড়বে?

**শ্রী জ্যোতি বসু ঃ** নোটিশ দিলে বলতে পারি।

## মূর্তি প্রতিষ্ঠা

*৩৩২। (অনুমোদিত প্রশ্ন নং *৮৮৬।) **শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত পাঁচ বৎসরে পূর্ত বিভাগ কর্তৃক কতগুলি সম্মানীয় ব্যক্তির মূর্তি প্রতিষ্ঠা করা হইয়াছে ;

(খ) এই মূর্তিগুলির মুল্য এবং প্রতিষ্ঠা বাবদ কত টাকা ব্যয় হইয়াছে ; এবং

(গ) ঐ একই সময়ে পল্লীগ্রামে রাস্তা তৈয়ারি বাবদ কত টাকা খরচ হইয়াছে ?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ**

(ক) ৭ (সাত)।

(খ) ১৩,৩৪,২৫৫ (তের লক্ষ চৌত্রিশ হাজার দুই শত পঞ্চান্ন টাকা)।

(গ) ১৮,৬১,৬৮,৪০০ টাকা (আঠার কোটি একষটি লক্ষ আটষটি হাজার চার শত টাকা)।

[1-20 — 1-30 P.M.]

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** মাননীয় মহাশয় কি জানেন পূর্ত দপ্তরের বেলদায় মহাত্মা গান্ধীর একটা স্ট্যাচু আছে। সেই স্ট্যাটু একেবারে নষ্ট হয়ে গিয়েছে। সেই মূর্তিটি ওখান থেকে সরিয়ে নেবার বা আবার নতুন করে দেবেন কি?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** যদি এটা পূর্ত দপ্তর তৈরি করে থাকে তাহলে পূর্ত দপ্তর নিশ্চয় সেটা সরিয়ে দেবে বা মেরামত করিয়ে দেবে। আমার যতদূর জানা আছে ওটা পূর্ত দপ্তর থেকে তৈরি করা হয় নি।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** সম্মানিত ব্যক্তিদের মূর্তি রক্ষণাবেক্ষণের জন্য বছরে কত টাকা খরচ হয় জানাবেন কি?

**মিঃ স্পিকার ঃ** এ প্রশ্ন থেকে এই প্রশ্ন আসে না।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** এই মূর্তি রক্ষণাবেক্ষণের জন্য স্পেশ্যালি কতজন স্টাফ নিযুক্ত আছেন?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** স্পেশ্যালি স্টাফ নিযুক্ত থাকে না। আমার দপ্তরের পক্ষ থেকে রেগুলার কাজ হিসাবে এটা করা হয়ে থাকে।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** কোনও কোনও সম্মানিত ব্যক্তির স্ট্যাচু যদি নোংরা হয়ে থাকে সেটা দেশের পক্ষে অসম্মানজনক এটা কি মনে করেন?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** সেখানে যে সমস্ত মাননীয় সদস্য থাকেন তারা যদি এদিকে দৃষ্টি দেন তাহলে কাজটা আমাদের পক্ষে সহজ হয়।

**শ্রী সুনীল বসু রায় ঃ** বেলদায় গান্ধীজির যে মূর্তি আছে সেটার সম্পর্কে প্রশ্ন হল ওটা কংগ্রেস আমলে ভেজাল মাল দিয়ে তৈরি করা কিনা—এই সম্পর্কে তদন্ত করবেন কি?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** আমি তো পারছি না নোটিশ না দিলে। আমাকে নোটিশ দিলে তদন্ত করে দেখব।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** মন্ত্রী মহাশয় কি বলবেন রেড রোডের কাছে মহাত্মা গান্ধীর মূর্তির কাছে এখনও পর্যন্ত আলো দেওয়া সম্ভব হয় নি কেন? সেটা তাড়াতাড়ি দেওয়ার ব্যবস্থা করবেন কি?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** সেখানে কে বলল আলো নেই। আগে যে স্পেশ্যাল আলো ছিল সেটা নেই। কিন্তু অন্য আলোর বন্দোবস্ত করা হয়েছে। প্রত্যেকটি মূর্তিতেই রেড রোডের আশেপাশে মাতঙ্গিনী হাজরা থেকে মহাত্মা গান্ধীর মূর্তি পর্যন্ত প্রত্যেক জায়গায় আলোর বন্দোবস্ত করা হয়েছে এবং এমন কোনও মাননীয় সদস্য যদি থাকেন সেখানে গিয়ে উপস্থিত হয়ে দেখেন তার যে রঙ তাতে মূর্তির সামনে আলো দেওয়া সত্ত্বেও সেটা যদি নিষ্প্রভ হয়ে যায় তাহলে আমি নিশ্চয়ই সে সম্বন্ধে বন্দোবস্ত করব।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** আপনি বললেন সাত জন সম্মানীয় ব্যক্তির মূর্তি স্থাপন করা হয়েছে। এই সাত জন সম্মানীয় ব্যক্তির নাম দয়া করে বলবেন কি?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** শ্রী অরবিন্দ, শ্রী রবীন্দ্রনাথ ঠাকুর, শ্রী সূর্য সেন, শ্রী বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়, শ্রী ভূপেন বোস, স্বামী বিবেকানন্দ, শ্রীমতী মাতঙ্গিনী হাজরা।

**শ্রী নকুলচন্দ্র মাহাতো ঃ** ১৯৪২ সালে পুরুলিয়া জেলায় যে গুলি চলেছিল তাতে পুলিশের গুলিতে দুজন থানা প্রাঙ্গনে মারা যায়। তাদের নাম হচ্ছে শহিদ চুনারাম মাহাতো

এবং গোবিন্দ মাহাতো। এদের সম্পর্কে মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে কিছু ব্যবস্থা করবেন কি?

**মিঃ স্পিকার ঃ** এ প্রশ্নের সঙ্গে এ প্রশ্ন আপনি করতে পারেন না।

**শ্রী বলাইলাল দাস মহাপাত্র ঃ** মেদিনীপুরের বেলদায় যে গান্ধীজির মূর্তি আছে মাননীয় সদস্য বললেন কংগ্রেসের সময়ে সেটা ভেজাল দিয়ে তৈরি হয়েছে কিনা সেটা আমি জানি না। তবে ওটা সাধারণ মানুষ চাঁদা তুলে তৈরি করেছিল। বর্তমানে মূর্তিটি অত্যন্ত কুৎসিত অবস্থায় আছে এবং এটা জাতির পক্ষে অসম্মানজনক। আমি পূর্ত মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি আপনি সেটা ভেঙ্গে নতুন করে মূর্তি প্রতিষ্ঠা করবেন কি?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় মাননীয় সদস্য যে প্রশ্ন করলেন তাতে অনেকগুলি কথা আছে। মূর্তিটি ভেজাল দিয়ে তৈরি হয়েছে কিনা সেটা আমি জানি না ওরা বলতে পারেন আর দ্বিতীয় যেটা করেছেন he is asking me for some action স্যার এটা কি কোয়েশ্চেন হতে পারে আপনি কি এই কোয়েশ্চেন অ্যালাউ করবেন?

**মিঃ স্পিকার ঃ** আপনি আলাদাভাবে আলোচনা করতে পারেন। বহু জায়গায় নেতাজি গান্ধীজির মূর্তি বিভিন্নভাবে স্থাপন করা হয়েছে। এবং এইভাবে মূর্তি স্থাপন করে সত্যিকারের তাদের প্রতি সম্মান দেখানো হয় কিনা জানি না। তবে সমস্তগুলি যদি গভর্নমেন্টের উপর এসে চড়ে তাহলে খুব বিপদ।

### নতুন উপনগরী স্থাপন

***৩৩৩।** (অনুমোদিত প্রশ্ন নং *৩০২।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** পূর্ত (মহানগর উন্নয়ন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কলকাতার দক্ষিণ শহরতলীর বৈষ্ণবঘাটা পাটুলি এলাকায় সি এম ডি এ প্রায় ৩৭৬ একর জমির ওপর একটি নতুন উপনগরী পত্তন করার পরিকল্পনা গ্রহণ করেছেন ; এবং

(খ) সত্য হলে—

(১) ঐ "প্রকল্প" আনুমানিক কত টাকা ব্যয় করা হবে, ও

(২) উক্ত কাজ কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায়?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) এই কাজের জন্য আনুমানিক খরচ ধরা হয়েছে ৯ কোটি ২ লক্ষ টাকা।

(২) জমি তৈরি করবার কাজ ১৯৮২ সালের মার্চ মাস নাগাদ শেষ করবার কথা।

**শ্রী রজনীকান্ত দোলুইঃ** মন্ত্রী মহাশয় বললেন যে কলকাতার দক্ষিণ শহরতলী বৈষ্ণবঘাটা-পাটুলি এলাকায় যে উপনগরী করার পরিকল্পনা গ্রহণ করা হবে তাতে কি কি কর্মসূচি রয়েছে?

**শ্রী জ্যোতি বসুঃ** আমি মোটামুটি বলে দিচ্ছি—এই উপনগরীতে প্রায় ৪০ হাজার লোকের বাসস্থান হতে পারে। জমি বন্টনের সময় শতকরা ৮২ ভাগ জমি নিম্ন আয় বিশিষ্ট লোকদের জন্য বরাদ্দ থাকবে। এখানে প্রাথমিক বিদ্যালয় মাধ্যমিক বিদ্যালয় স্বাস্থ্যকেন্দ্র বাজার, পুলিশ স্টেশন দমকল কেন্দ্র পোস্ট অফিস এবং হাসপাতালের ব্যবস্থাও রাখা হবে। বৈষ্ণবঘাটা-পাটুলি কলকাতা শহরের কেন্দ্র থেকে প্রায় ১৫ কিলোমিটার দক্ষিণ পূর্বে অবস্থিত। উপনগরীতে শিল্প স্থাপনের উপযোগী জমি থাকবে এবং জল নর্দমা, রাস্তা এবং বিদ্যুৎ সরবরাহের ব্যবস্থাও থাকবে। বাড়ি তৈরির জন্য ঋণের ব্যবস্থাও থাকবে। একেবারে নিম্ন আয়ের লোকদের জন্য রাত্রিবাসের ব্যবস্থাও রাখা হবে। মধ্য এবং উচ্চ আয়ের লোকেদের কাছে অপেক্ষাকৃত বেশি দামে জমি বিক্রি করা এবং নিম্ন আয়ের লোকেদের ভরতুকি দিয়ে জমি বিক্রি করার পরিকল্পনাও সি এম ডি এ-র আছে। বৈষ্ণবঘাটা-পাটুলি উপনগরী প্রকল্পে প্রায় ২১২ জন বর্গাদার ক্ষতিগ্রস্ত হবেন। ইহাদের ক্ষতিপূরণের ব্যবস্থা হিসাবে কন্ট্রাক্টরের অধীনে মাটি কাটার কাজ অথবা সমবায়ের ভিত্তিতে মাটি কাটার কন্ট্রাক্ট দিবার ব্যবস্থা করা হইতেছে।

[1-30 — 1-40 P.M.]

**শ্রী রজনীকান্ত দোলুইঃ** আপনি বললেন ৯ কোটি ২ লক্ষ টাকা খরচ করা হবে, আনুমানিক একটা এস্টিমেট হয়েছে। এটা কি সব সি এম ডি এ-র টাকা?

**শ্রী জ্যোতি বসুঃ** হ্যাঁ, এটা তো সি এম ডি এ-র প্রকল্প।

**শ্রী রজনীকান্ত দোলুইঃ** আপনি বললেন ১৯৮২ সাল নাগাদ জমি তৈরির কাজ শেষ হবে। জমি তৈরি করার কাজ শেষ হবার পরে এই কাজগুলি গ্রহণ করতে আর কত সময় লাগবে?

**শ্রী জ্যোতি বসুঃ** সেটা এখন বলা যায় না, আগে কাজটা শেষ হোক—আমরা ইতিমধ্যেই ব্যবস্থা করে নেব এবং টার্গেটগুলি পরে আপনাদের জানিয়ে দিতে পারব।

### বালিরঘাটে সেতু নির্মাণ

***৩৩৪। (অনুমোদিত প্রশ্ন নং *১১৮২।) শ্রীমতী ছায়া ঘোষ ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার বালিরঘাটে সেতু নির্মাণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) থাকিলে,—

(১) এই সেতু নির্মাণের দায়িত্ব কোন সংস্থার উপর অর্পিত হইয়াছে বা হইবে,

(২) কবে নাগাদ ইহার নির্মাণের কাজ শুরু হইবে, ও

(৩) ইহার জন্য কত টাকা অনুমোদিত হইয়াছে?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ**

(ক) হ্যাঁ, আছে।

(খ) (১) M/s Ruby Construction Co., Calcutta

(২) এই মার্চ মাসের শেষ নাগাদ সেতুটির নির্মাণ কার্য শুরু হইবে বলিয়া আশা করা যায়।

(৩) ৪৬,৮০,০০০ (ছেচল্লিশ লক্ষ আশি হাজার টাকা)

**শ্রী জ্যোতি বসু ঃ** এই প্রশ্নটির জবাব আমি আগেই দিয়ে দিয়েছি।

**বরহমপুর শহরে বিদ্যুৎ সরবরাহ**

***৩৩৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৪৭।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে,—

(১) বহরমপুর শহরে বিদ্যুৎ সরবরাহ ব্যবস্থার অবনতি ঘটিয়াছে, ও

(২) ঐ শহরে সরবরাহ খারাপ হওয়া সত্ত্বেও গ্রাহকদের অতিরিক্ত মূল্য দিতে হইতেছে ;

(খ) সত্য হইলে, ইহাদের কারণ কি ; এবং

(গ) বিদ্যুৎ সরবরাহ ব্যবস্থার উন্নতিকল্পে কি কি আশুপ্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হইতেছে?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) (১) এই ব্যাপারে সম্প্রতি কোনও অভিযোগ পাওয়া যায়নি।

(২) বহরমপুর ইলেকট্রিক সাপ্লাই কোম্পানি বিদ্যুৎ সরবরাহের হার বৃদ্ধির প্রস্তাব সম্বলিত একটি নোটিশ গত ২৩-৮-৭৮ তারিখে রাজ্য সরকারের নিকট পাঠিয়েছিল এবং সেই মর্মে উক্ত কোম্পানি ১লা জানুয়ারি ১৯৭৯ হতে বর্দ্ধিত হারে বিদ্যুতের মাসূল আদায় করবে বলে স্থানীয় খবরের কাগজে বিজ্ঞাপন দিয়েছিল। কিন্তু জানা

গিয়েছে যে, উক্ত প্রস্তাব এখনও কার্যকর করা হয়নি। সরকারের তরফেও প্রস্তাবিত বিদ্যুতের হার কার্যকর না করার জন্য অনুরোধ করা হয়েছে।

(খ) পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ হতে উক্ত কোম্পানিকে বর্দ্ধিত হারে বিদ্যুৎ ক্রয় করতে হচ্ছে এবং সরবরাহ ও আনুষঙ্গিক ব্যয় বৃদ্ধি পেয়েছে। এই সব কারণে বিদ্যুতের মূল্য বর্দ্ধিত হারে গ্রাহকদের নিকট হতে আদায় করবার প্রস্তাব উক্ত কোম্পানি দিয়েছে।

(গ) জানা গিয়েছে যে, বহরমপুর শহরের যে সব অঞ্চলে ভোল্টেজ এখনও কম আছে সেসব অঞ্চলের ডি সি সাপ্লাইকে এ সি সাপ্লাইতে পরিবর্তন করে অতিরিক্ত Transformer বসিয়ে এবং প্রয়োজনমতো সরবরাহের তার অধিক বিদ্যুৎ বহন করবার উপযোগী করে বিদ্যুৎ সরবরাহ ব্যবস্থার উন্নতি সাধনের চেষ্টা চলছে।

## মোরগ্রাম হইতে সালকিয়া রাস্তা

*৩৩৬। (অনুমোদিত প্রশ্ন নং *১২২৬।) **শ্রী রাইচরণ মাঝিঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাদশাহী সড়কের (বর্ধমান হইতে মালদা পর্যন্ত পুরাতন রাস্তা) বর্ধমান জেলার মোরগ্রাম হইতে সালকিয়া রোড পর্যন্ত অংশের সংস্কারের কাজ কবে নাগাদ আরম্ভ হইবে ;

(খ) ঐ রাস্তার কাজ সম্পূর্ণ হইতে কতদিন সময় লাগিবে ;

(গ) ঐ রাস্তার কাজ মজলিশপুর (মুর্শিদাবাদ) পর্যন্ত হইয়া বন্ধ আছে কি ; এবং

(ঘ) হইয়া থাকিলে, তাহার কারণ কি ?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ**

(ক) মোরগ্রাম থেকে সালকিয়া (বা গ্রাম সালিকা) পর্যন্ত অংশটি মুর্শিদাবাদ জেলায় ; ঐ রাস্তার বন্যায় ক্ষতিগ্রস্ত অংশগুলিতে সংস্কারের কাজ চলছে।

(খ) ১৯৭৯ সালের জুন মাসের মধ্যে সম্পূর্ণ হইবে বলিয়া আশা করা যায় ;

(গ) না ;

(ঘ) সুতরাং প্রশ্ন ওঠে না।

## সি এম ডি এ-এর অন্তর্ভুক্ত এলাকায় রাস্তা উন্নয়ন বা নির্মাণে কমিটি

*৩৩৭। (অনুমোদিত প্রশ্ন নং *৪৫৭।) **শ্রী সরল দেবঃ** পূর্ত (মহানগর উন্নয়ন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সি এম ডি এ-র অন্তর্ভুক্ত এলাকায় রাস্তা উন্নয়নের জন্য বা নতুন রাস্তা তৈরি করার জন্য কোনও কমিটি গঠিত হইয়াছে কি ; এবং

(খ) হইয়া থাকিলে, উক্ত কমিটি কাহাদের লইয়া গঠিত হইয়াছে ?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) না, এরকম কোনও কমিটি গঠিত হয় নি।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী সরল দেব ঃ** আমি কয়েকজন অফিসারকে জিজ্ঞাসা করেছিলাম, তারা বলেছেন, একটি কমিটি হয়েছে চুঁচুড়া মিউনিসিপ্যালিটি এবং কামারহাটি মিউনিসিপ্যালিটির চেয়ারম্যানদের নিয়ে। এই কমিটি স্ক্রুটিনি করবেন এবং তারপর কোন রাস্তাটা নেওয়া হবে না হবে সে সম্পর্কে সিদ্ধান্ত গৃহীত হবে। তারা যে এইরকম একটা মন্তব্য করেছেন এ সম্পর্কে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় কোনও আলোকপাত করতে পারেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমার যা খবর তাতে কমিটি গঠিত হয়নি। আপনাকে যদি বলে থাকে আমি খোঁজ নেব কারা করলেন সেই কমিটি।

### কুচবিহার জেলায় ৩১নং জাতীয় সড়ক নির্মাণ

***৩৩৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১২৩৭।) **শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কুচবিহার জেলার পুন্তিবাড়ি ও ঘোকসার ডাঙ্গা হইয়া ৩১ নং জাতীয় সড়ক নির্মাণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) থাকিলে,—

(১) উক্ত অংশের জন্য ১৯৭৯-৮০ সালে কত টাকা ব্যয় বরাদ্দ ধরা হইয়াছে, ও

(২) সত্বর এই কাজ আরম্ভ করার জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে বা হইতেছে?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ**

(ক) হ্যাঁ। তবে কেন্দ্রীয় সরকার এখনও পর্যন্ত প্রকল্পটি অনুমোদন করেন নাই।

(খ) (১) এবং (২) প্রশ্ন ওঠে না। যেহেতু প্রকল্পটি এখনও পর্যন্ত কেন্দ্রীয় সরকার অনুমোদন করেন নাই।

### জরুরি অবস্থাকালীন আতিশয্য বিষয়ে তদন্ত

***৩৩৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৫৭৭।) **শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা ঃ** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) জরুরি অবস্থার সময়ে বাড়াবাড়ি এবং ক্ষমতার অপব্যবহার ইত্যাদি বিষয়ে ব্যবস্থা গ্রহণের জন্য কতগুলি ঘটনা শাহ্ কমিশন পশ্চিমবঙ্গ সরকারের নিকট প্রেরণ করিয়াছেন ;

(খ) উক্ত বিষয়ে পশ্চিমবঙ্গ সরকার কোনও ব্যবস্থা গ্রহণ করিয়াছেন কি ; এবং

(গ) যদি 'খ' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হয়, তাহা হইলে কতগুলি ঘটনায় চূড়ান্ত ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) জরুরি অবস্থার সময়ে বাড়াবাড়ি, ক্ষমতার অপব্যবহার, ঘরবাড়ি ভাঙ্গা, বিনা বিচারে আটক, অন্যায়ভাবে গ্রেপ্তার, নির্বীজকরণ ও বন্ধ্যাকরণ, পীড়ন, দুর্নীতি, অসামাজিক কার্যকলাপ, চাকুরি থেকে বরখাস্ত, রাজনৈতিক ও পুলিশি অত্যাচার ইত্যাদি বিষয়ে মোট ১৪৮২টি অভিযোগ শাহ্ কমিশন রাজ্য সরকারের নিকট প্রেরণ করেছেন।

(খ) হ্যাঁ। শাহ্ কমিশনারের নির্দেশ বিবেচনা করে উক্ত অভিযোগগুলির মধ্যে ২১৮টি অভিযোগ "জরুরি অবস্থাকালীন অতিশয্য বিষয়ে তদন্ত প্রাধিকার, পশ্চিমবঙ্গের" Emergency Excesses Inquiry Authority, West Bengal) নিকট তথ্যানুসন্ধান ও যথাযথ সুপারিশের জন্য প্রেরণ করা হয়েছে। অবশিষ্ট ১২৬৪টি অভিযোগ রাজ্য সরকার ও কেন্দ্রীয় সরকারের সংশ্লিষ্ট দপ্তরসমূহে যথোপযুক্ত ব্যবস্থার জন্য প্রেরণ করা হয়েছে।

(গ) উক্ত প্রাধিকার পূর্বোক্ত ২১৮টি অভিযোগের মধ্যে ১০৭টি অভিযোগ সম্পর্কে সুপারিশ সহ্ উহার প্রতিবেদন শাহ্ কমিশনের নিকট পাঠিয়েছেন। তন্মধ্যে ৪৮টি প্রতিবেদন শাহ্ কমিশন পশ্চিমবঙ্গ সরকারের কাছে পুনরায় প্রেরণ করেছেন। এই ৪৮টি প্রতিবেদন সম্পর্কে চূড়ান্ত ব্যবস্থা বর্তমানে সরকারের বিবেচনাধীন। উহা ছাড়া উক্ত প্রাধিকার সম্প্রতি পশ্চিমবঙ্গ সরকারকে সরাসরি দুই দফায় ঐ ২১৮টি অভিযোগের অন্তর্ভুক্ত আরও ২৪টি অভিযোগ সম্পর্কে সুপারিশ সহ্ প্রতিবেদন পাঠিয়েছেন। সমস্ত প্রতিবেদনই বর্তমানে সরকারের বিবেচনাধীন।

[1-40 — 1-50 P.M.]

**শ্রী প্রবোধচন্দ্র সিনহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে এর সঙ্গে বিগত মন্ত্রী সভার কারা কারা জড়িত ছিল, সেই সমস্ত বিষয়ে তথ্য আছে কিনা যাদের ইনভাইট করা হয়েছে কমিশনের কাছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** এই রকম ভাবে ডিটেল বলা যাবে না। এটাতে নোটিশ ছাড়া বলা যাবে না।

### গ্রান্ড ট্রাঙ্ক রোডের ডাইভার্শন

*৩৪০। (অনুমোদিত প্রশ্ন নং *১২৪৮।) **শ্রী সুনীল বসু রায় ঃ** পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) আসানসোল শহরের নিকটবর্তী কালিপাহাড়ি নুনিয়া ব্রিজ হইতে জি টি রোডের যে ডাইভার্শন রোড নির্মিত হইতেছে তাহা বর্তমানে কি অবস্থায় আছে ;

(খ) ঐ কার্য সমাপ্ত হইতে কতদিন সময় লাগিবে ;

(গ) পথটি নির্মাণের জন্য প্রাথমিক ব্যয় বরাদ্দের পরিমাণ কত ছিল ; এবং

(ঘ) বর্তমান হিসাব অনুযায়ী ঐ ব্যয় বরাদ্দের পরিমাণ কত হইবে?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ**

(ক) প্রায় ১৫ মাইল দীর্ঘ রাস্তাটির আনুমানিক ৪ মাইল সাধারণ পিচ করা হইয়াছে। বাকি অংশে মাটির কাজ শেষ হইয়াছে।

(খ) আনুমানিক আরও ২ বৎসর।

(গ) অনধিক এক কোটি আট লক্ষ টাকা। (১,০৮,০০,০০০ টাকা)

(ঘ) আনুমানিক তিন কোটি তেতাল্লিশ লক্ষ টাকা। (৩,৪৩,০০,০০০ টাকা)

### ময়নাগুড়ি শহরে ৩১নং জাতীয় সড়কের উপর অপ্রশস্ত সেতু

* ৩৪২। (অনুমোদিত প্রশ্ন নং *১২৫৮।) **শ্রী তারকবন্ধু রায় ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ময়নাগুড়ি শহরে ৩১নং জাতীয় সড়কের উপর একটি অতি অপ্রশস্ত সেতু আছে যাহার উপর দিয়া দুটি ট্যাক্সি পাশাপাশি যাইতে পারে না ; এবং

(খ) সত্য হইলে, এই সেতুটি প্রশস্ত করার জন্য সরকার কি চিন্তা করিতেছেন?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ**

(ক) ও (খ) ময়নাগুড়ি শহরে জাতীয় সড়ক ৩১-এর পরিত্যক্ত পুরাতন পথে (Old alignment) এই সেতুটি অবস্থিত। ঐ শহরের সন্নিকটে জর্দা নদীর উপর একটি প্রশস্ত আধুনিক সেতু জাতীয় সড়ক ৩১-এর নতুন পথে (New alignment) চালু আছে। কাজেই পুরাতন সেতুটি প্রশস্ত করার প্রশ্ন ওঠে না।

### "নেতাজি জীবিত" প্রসঙ্গে সমর গুহের বিবৃতি

* ৩৪৩। (অনুমোদিত প্রশ্ন নং *২৯৬।) **শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, সংসদসদস্য শ্রী সমর গুহ বিগত ২৫এ জানুয়ারি

তারিখে এক বিবৃতি প্রসঙ্গে দাবি করিয়াছেন যে নেতাজি সুভাষচন্দ্র বসু জীবিত আছেন ; এবং

(খ) অবগত থাকিলে, এই দাবির পরিপ্রেক্ষিতে এ বিষয়ে কোনও নতুন তদন্ত করার জন্য সরকারের কোনও পরিকল্পনা আছে কি?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) না, শ্রী গুহের ২৫শে জানুয়ারি কোনও বিবৃতি সরকারের গোচরে আসে নাই। তবে গত ২৩শে জানুয়ারি কলকাতার কোনও কোনও সংবাদপত্রে প্রকাশিত এ সম্পর্কে তাহার একটি বিবৃতি সরকারের গোচরে এসেছে।

(খ) না।

**শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, তার সরকারি গোয়েন্দা দপ্তরে নেতাজি জীবিত থাকার ব্যাপারে কোনও খবর আছে কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** সমর বাবুর কাছে কোনও খবর আছে কিনা জানিনা তবে আমার কাছে এই রকম কোনও খবর নেই।

**সাম্প্রদায়িক সম্প্রীতি বজায় রাখার ব্যবস্থা**

* ৩৪৪। (অনুমোদিত প্রশ্ন নং *১০০৪।) **শ্রী বলাই বন্দ্যোপাধ্যায় ঃ** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের বিভিন্ন অঞ্চলে আনন্দমার্গী, আর এস এস, "আমরা বাঙালি" ইত্যাদি সংগঠনগুলির কার্যকলাপ, বিশেষ করিয়া সাম্প্রদায়িক সম্প্রীতি নষ্ট করার বিষয় সম্পর্কে সরকারের কাছে কোনও তথ্য আছে কি ;

(খ) থাকিলে, কোন কোন অঞ্চলে কিভাবে উক্ত সংগঠনগুলি তাদের কার্যকলাপ চালাইতেছে ; এবং

(গ) সাম্প্রদায়িক সম্প্রীতি বজায় রাখার জন্য সরকার উক্ত সংগঠনগুলির বিরুদ্ধে কি কোনও ব্যবস্থা অবলম্বন করার কথা চিন্তা করছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) পশ্চিমবঙ্গে আর এস এস, আনন্দমার্গ, "আমরা বাঙালি" সংগঠন সমূহের সরাসরিভাবে সাম্প্রদায়িক সম্প্রীতি বিঘ্নকারী কোনও কার্যকলাপ সরকারের নজরে আসে নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

**শ্রী বলাই বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, মরিচঝাঁপিতে যে দাপাদাপি চলছে, সেখানে আনন্দমার্গী এবং আমরা বাঙালি এই সংগঠনগুলো সাম্প্রদায়িক সম্প্রীতি বিঘ্ন করার চেষ্টা করছে কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** মরিচঝাঁপিতে তো সবাই যাচ্ছে, জনতা যাচ্ছে, কংগ্রেস যাচ্ছে, সেখানে সেইভাবে সাম্প্রদায়িক সম্প্রীতি বিঘ্নের বিষয় কিছু আসেনি।

**আই পি এস ও ডবলিউ বি পি এস**

*** ৩৪৫।** (অনুমোদিত প্রশ্ন নং *১০২১) **শ্রী অনিল মুখার্জি ঃ** স্বরাষ্ট্র (কর্মিবৃন্দ এবং প্রশাসনিক সংস্কার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গে—

(১) আই পি এস,

(২) ডবলিউ বি পি এস-এর কেডার স্ট্রেংথ কত ;

(খ) এই পর্যায়ে সরকারি কর্মচারিদের বদলির জন্য কি কি নিয়মাবলি আছে ; এবং

(গ) এই বিভাগের অন্যান্য কর্মচারিদের বদলির জন্য কি কি নিয়মাবলি আছে?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) (১) ২০৪, (২) ১৩৪।

(খ) এই সকল সরকারি কর্মচারিদের বদলি সম্পর্কিত কয়েকটি রীতি-নির্দেশ আছে। সাধারণভাবে এই নির্দেশসমূহ পালিত হয়।

(গ) এই সাধারণ রীতি নির্দেশ ব্যতিরেকে কলকাতা পুলিশের পুলিশ ইনস্পেক্টর ও তাহার নিম্নপদস্থ পুলিশ কর্মচারিদের বদলি সম্বন্ধে নিয়মাবলি কলকাতা পুলিশ রেগুলেশনের সপ্তদশ অধ্যায়ের ২৮ নম্বর রেগুলেশনে বর্ণিত হয়েছে। এবং পশ্চিমবঙ্গ পুলিশের ইনস্পেক্টর, সাব ইনস্পেক্টর প্রভৃতিদের বদলি সম্বন্ধে নিয়মাবলি পি অর বি ভলিউম-এক-এর ৮৩৬ নম্বর রেগুলেশনে বর্ণিত আছে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** পুলিশ ডিপার্টমেন্টে নির্দিষ্ট পদে থাকার ব্যাপারে যে নিয়মের কথা বললেন, সেই থাকার নীতি কত বছর পর্যন্ত জানাবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** কোয়েশ্চেনে পদের ব্যাপারে কিছু নেই।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** আমি জিজ্ঞাসা করছি, বদলির নিয়মাবলি সম্পর্কে, আমাদের জানা ছিল ৫ বছর একটা নির্দিষ্ট পদে থাকতে পারে।

**শ্রী জ্যোতি বসু ঃ** আপনার প্রশ্নটা হচ্ছে নির্দিষ্ট কোনও জায়গায় কতদিন থাকতে

পারে। হ্যাঁ এই ব্যাপারে একটা নিয়ম আছে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের এটা জানা আছে কি, এই রকম নির্দিষ্ট জায়গায় থাকার যে নীতি রয়েছে, তার থেকে বেশি সময় রয়েছে এক একজন অফিসার?

**শ্রী জ্যোতি বসু ঃ** এই রকম কিছু কিছু রিপোর্ট আমার কাছে আছে, বেশ কিছু জায়গায় এই রকম আছে।

[1-50 — 2-00 P.M.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে, আই পি এস অফিসারদের মধ্যে কতজন বাঙালি আই পি এস অফিসার বর্তমানে পশ্চিমবাংলায় আছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** আপনি নোটিশ দিলে আমি খোঁজ করব কত বাঙালি, কত অবাঙালি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কি জানা আছে যে, আই জি পুলিশের সুপারিশ থাকা সত্ত্বেও ডেপুটি কমিশনার র‍্যাঙ্কের তিন জন পুলিশ অফিসারের বদলির সময় উত্তীর্ণ হওয়া সত্ত্বেও তাদের বদলি করা হচ্ছে না?

**শ্রী জ্যোতি বসু ঃ** আই জি-ই বলুন আর পুলিশ কমিশনারই বলুন, এই রকম কিছু কিছু তথ্য আমাদের কাছে আছে যে, নির্দিষ্ট সময়ের চেয়ে বেশি সময় একই জায়গায় পোস্টিং আছে। এগুলির কিছু কিছু পরিবর্তন করেছি, তবে এখনও সবগুলি করতে পারিনি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে, মেদিনীপুর জেলার এস পি-কে সাসপেন্ড করা হয়েছে, তাতে আই পি এস অফিসারদের সাসপেন্ড করতে গেলে যে রুল আছে সেটা মেনটেন করা হয়েছে কি না?

**শ্রী জ্যোতি বসু ঃ** এর থেকে এই প্রশ্ন আসে না। তবুও আমি বলছি যে, ঐ পুলিশ অফিসার এসব বিষয়গুলি জানেন, তিনি দুবার কোর্টে হেরেছেন এবং হাইকোর্টে গতকালও হেরেছেন। কাজেই তার বিষয়ে আপনাকে না ভাবলেও চলবে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আমার স্পেসিফিক কোয়েশ্চেন মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে যে, রুল মেনটেন করা হয়েছে কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** সেটা হাইকোর্টে বিচার করে দিয়েছে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** হাইকোর্টে কোন পয়েন্টে হেরেছে, কোন পয়েন্টে হারেনি, সেটা আমার জানার বিষয় নয়, আমার প্রশ্ন হচ্ছে রুল যেটা আছে সেটা মেনে সাসপেন্ড করা হয়েছে কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমরা আইনের অনুশাসন মানি, সেই জন্য হাইকোর্টের কথা মেনে নিয়েছি।

## কানপুর-বহুতালি রাস্তা

*** ৩৪৭।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩৮৮।) **শ্রী মহঃ সোহরাব ঃ** ২১এ এপ্রিল, ১৯৭৮ তারিখে প্রশ্ন নং *১৪৯ (অনুমোদিত প্রশ্ন নং *১১৭০)-এর উত্তর উল্লেখে পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার কানুপুর-বহুতালি রাস্তা নির্মাণের বিষয়টি বর্তমানে কি অবস্থায় আছে ; এবং

(খ) কতদিনের মধ্যে এই রাস্তাটির নির্মাণকার্য শেষ হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ**

(ক) রাস্তার প্রথম মাইলে ঝামা মাড়াই শেষ হইয়াছে এবং দ্বিতীয় মাইলে মাটির কাজ চলিতেছে। ফরাক্কা ফিডার ক্যানেলের জল নিকাশ না হওয়ায় পরবর্তী দুই মাইল কাজ করা সম্ভব হয় নাই। তবে বীরভূমের দিকে শেষ প্রান্তে রাস্তায় কিছু কিছু কাজ চলিতেছে।

(খ) ফরাক্কা ফিডার ক্যানেলের জল সরিয়া যাওয়ার উপর নির্ভর করিতেছে।

## পেট্রোলের চোরাকারবার

*** ৩৪৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১২৭৯।) **শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) নিউ আলিপুরে গোবিন্দ আড্ডি রোড এলাকায় এক শ্রেণীর চোরাকারবারী পেট্রোলের চোরাকারবার চালাইয়া যাইতেছেন—এইরূপ কোনও তথ্য সরকারের নিকট আসিয়াছে কি ; এবং

(খ) আসিয়া থাকিলে,—

(১) এই ব্যাপারে কতজন জড়িত থাকার অভিযোগ পাওয়া গিয়াছে, ও

(২) ইহাদের বিরুদ্ধে কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ**

(ক) পেট্রোলের কোনও চোরাকারবারের ঘটনা জানা নেই, তবে ২নং গোবিন্দ আড্ডি লেনের একটি দোকান থেকে বেশ কিছু হিসাব বহির্ভূত ব্ল্যাক অয়েল পুলিশ উদ্ধার করেছে।

(খ) (১) তিনজন, (২) নিউ আলিপুর থানায় একটি কেস রুজু করা হয়েছে। মামলাটি তদন্তাধীন।

## কাগ্রাম-শিমুলিয়া রাস্তা

**৩৪৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৮৮৯।) **শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার কাগ্রাম-শিমুলিয়া রাস্তার মাঝে একটি রেলগেট বসাইবার বিষয়টি বর্তমানে কি অবস্থায় আছে ; এবং

(খ) উক্ত রাস্তাটি বহরমপুর হইতে কাটোয়া বা বীরভূম জেলায় যাওয়ার সহজতম পথ—এই বিবেচনায় উক্ত রাস্তাটির বোলপুর পর্যন্ত অংশ চওড়া করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ**

(ক) পূর্বরেল কর্তৃপক্ষকে প্রাক্কলন ও নক্সা তৈয়ারি করিতে বলা হইয়াছে ; উহা এখনও পাওয়া যায় নাই ;

(খ) কাগ্রাম শিমুলিয়া রাস্তাটি বোলপুর পর্যন্ত বিস্তৃত নয় এবং সেই হেতু বোলপুর পর্যন্ত অংশ উক্ত রাস্তার অংশ হিসাবে চওড়া করার প্রশ্ন ওঠে না।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এখন পর্যন্ত রেল গেটের কোনও সমস্যার সমাধান হয়নি কেন?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** আমি তো বলেই দিয়েছি, এটা করবার দায়িত্ব রেল-কর্তৃপক্ষের। রেল-কর্তৃপক্ষ যতক্ষণ পর্যন্ত না এস্টিমেট এবং প্ল্যান দিচ্ছেন যেটা আমরা চাচ্ছি ততক্ষণ পর্যন্ত কিছু করা সম্ভবপর নয়।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** ঐ রাস্তা থেকে একটা রাস্তা বন্দর পর্যন্ত গেছে যেটা তৈরি হচ্ছে আন্ডার কনস্ট্রাকশন সেই রাস্তা হয়ে গেলে কাটোয়া যাওয়া যাবে কাজেই ঐ রাস্তা চওড়া করা যাবে না কেন?

**মিঃ স্পিকার ঃ** এ বিষয়ে স্পেসিফিক কোয়েশ্চেন করতে হবে।

## সুদামডি হইতে সাঁওতালডিতে জল আসা বন্ধ

*** ৩৫০।** (অনুমোদিত প্রশ্ন নং *৩০৮।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) স্থানীয় কিছু যুবকের আন্দোলনের ফলে বিহারের সুদামডি পাম্প হাউস থেকে সাঁওতালডিতে জল আসা বন্ধ হয়ে গিয়েছে এবং ফলে সাঁওতালডি বিদ্যুৎ-উৎপাদন কেন্দ্রের দুটি ইউনিট বন্ধ হবার উপক্রম হয়েছে—এই মর্মে কোনও সংবাদ সরকারের গোচরে আসিয়াছে কি ; এবং

(খ) আসিয়া থাকিলে, সরকার ঐ ব্যাপারে কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন?

**শ্রী জ্যোতি বসু :**

(ক) হ্যাঁ, সুদামডিতে কিছু যুবক বিক্ষোভ দেখিয়েছিল। কিন্তু তার ফলে জল আসা বন্ধ হয় নাই বা তার জন্য কোনও ইউনিট বন্ধ হয় নাই।

(খ) বর্তমানে ঐ স্থানে কোনও বিক্ষোভ বা আন্দোলন নাই এবং সংশ্লিষ্ট বিষয়টি এই রাজ্য সরকার এবং বিহারের রাজ্য সরকারের মধ্যে আলোচনাধীন আছে।

**শ্রী রজনীকান্ত দোলুই :** যুবককেরা বিক্ষোভ দেখিয়েছিল যেটা আপনি বললেন আমার প্রশ্ন হচ্ছে, বিক্ষোভ দেখানোর কারণগুলি কি কি?

**শ্রী জ্যোতি বসু :** আমার কাছে যে রিপোর্ট আছে তাতে ওরা বলছে যে, ওদের চাকুরি দিতে হবে কেন না ওরা স্থানীয় লোক বলে।

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, জলের কোনও ট্রাবল হয়নি এবং ইউনিট বিকল হয়নি আমার প্রশ্ন হচ্ছে কটা ইউনিট চালু আছে?

**মিঃ স্পিকার :** এ প্রশ্ন ওঠে না।

### হলদিয়া-ফরাক্কা জাতীয় সড়ক

*** ৩৫১।** (অনুমোদিত প্রশ্ন নং *১১৭১।) **শ্রী অমলেন্দ্র রায় :** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হলদিয়া হইতে ফরাক্কা পর্যন্ত একটি জাতীয় সড়ক নির্মাণের কোনও প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কি ; এবং

(খ) থাকিলে, কোন অ্যালাইনমেন্টে ঐ রাস্তা সংক্ষিপ্ততম হইবে বলিয়া সরকার মনে করেন?

**শ্রী যতীন চক্রবর্তী :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

### চাকুরিতে মুসলমানদের আসন সংরক্ষণ

*** ৩৫২।** (অনুমোদিত প্রশ্ন নং *৮১৫।) **শ্রী এ কে এম হাসানুজ্জামান :** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গ সরকারের অধীন চাকুরি ও পদে মুসলমানদের জন্য আসন সংরক্ষণ করিবার কোনও প্রস্তাব পশ্চিমবঙ্গ সরকারের আছে কি ; এবং

(খ) থাকিলে, কবে নাগাদ ইহা কার্যকর হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

[2-00 — 2-10 P.M.]

**শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** নানা ঐতিহাসিক কারণে মুসলমান ভাইরা পিছিয়ে আছে, সেখানে সংরক্ষণের ব্যবস্থা না থাকলে তাদের এগিয়ে নিয়ে যাবার জন্য কোনও পরিকল্পনা আছে কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** এটা হয় না, কারণ এটা কোয়েশ্চেন অফ ওপিনিয়ন।

**শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** সংবিধানের ১৬৪ ধারা অনুযায়ী মুসলমান সম্প্রদায় অর্থনৈতিক দিক থেকে অনুন্নত বলে মনে করেন কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** বিভিন্ন ধর্মের মানুষ আছে যারা অনুন্নত, আবার একই ধরনের মানুষ আছে যাদের কেউ উন্নত, কেউ অনুন্নত। সুতরাং এটা আলোচনার ব্যাপার এ থেকে প্রশ্ন আসে না।

### অনাথ আশ্রম দখল

*** ৩৫৩।** [অনুমোদিত প্রশ্ন নং *১৬৫৬ (এস এন)] **শ্রী অশোককুমার বসু ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কলকাতার বলরাম ঘোষ স্ট্রিটস্থ সরকারি অনুদানপ্রাপ্ত অনাথ আশ্রমটি ১৯৭২ সালে কংগ্রেস দল কর্তৃক দখল করা হইয়াছে ; এবং

(খ) সত্য হইলে, সরকার ঐ ব্যাপারে কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন বা করিতেছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) ও (খ) উক্ত অনাথ আশ্রমের কার্যকর সমিতির ২৯-২-৭২ তারিখের সভার সিদ্ধান্ত অনুযায়ী আশ্রমের নিচতলার চারখানি ঘর অসঙ্গতভাবে কংগ্রেস কমিটির শ্রী বারিদবরণ দাসকে বন্দোবস্ত দেওয়া হয়।

গত ২৫-৬-৭৮ তারিখে আশ্রম কর্তৃপক্ষ উত্তর কলকাতা কংগ্রেস কমিটিকে ঘর ছেড়ে দেবার নোটিশ দেন কিন্তু ঘরগুলোর দখল এখনও ছাড়া হয় নি।

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** যারা বে আইনিভাবে দখল করে আছেন তাদের সরিয়ে দেবার কি ব্যবস্থা করছেন এবং এরা কোন কংগ্রেসের লোক?

**শ্রী জ্যোতি বসু ঃ** কে, কি কংগ্রেসের তা জানি না, তবে আমরা নোটিশ দিয়েছি এবং অপেক্ষা করছি, দেখি কি হয়।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** এদের অনুমতি কে দিয়েছিলেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** ওদের একটা কমিটি আছে, তারাই একজনের নামে অনুমোদন দিয়ে ছিলেন, তবে এটা আমরা অন্যায় বলে মনে করছি।

**শ্রী গুণধর চৌধুরি ঃ** যারা অনাথ আশ্রম গ্রহণ করেছিলেন তারা কি অনাথ ছিলেন?

(কোনও উত্তর নাই)

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** আপনার নির্দেশ অনুযায়ী আমরা কোয়েশ্চেন আওয়ার শেষ করলাম, কিন্তু দেখা যাচ্ছে আজকের কোয়েশ্চেন আমরা পেলাম না এটা আমাদের একটা প্রিভিলেজের প্রশ্ন, যাইহোক ভবিষ্যতে আর এই রকম হবে না এই অ্যাসিওরেন্স আপনি দেবেন কি?

**মিঃ স্পিকার ঃ** ছাপাখানা বিগড়ে গেলে কি করা যাবে।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** বি জি প্রেসে লোডশেডিং হয়েছে বলে সেখানে ছাপা হচ্ছে না, এটা একটু লক্ষ্য করার বিষয়।

**মিঃ স্পিকার ঃ** আমি অফিসকে বলেছি, অফিস তাদের একটু তাগাদা করবে যাতে তাড়াতাড়ি হয়।

## ADJOURNMENT MOTION

**মিঃ স্পিকার ঃ** আমি আজ সর্বশ্রী রজনীকান্ত দোলুই, এ কে এম হাসানুজ্জামান, সামসুদ্দিন আহমেদ, নবকুমার রায় ও কিরণময় নন্দর কাছ থেকে পাঁচটা মুলতুবি প্রস্তাবের নোটিশ পেয়েছি।

শ্রী রজনীকান্ত দোলুই ও শ্রী সামসুদ্দিন আহমেদ পশ্চিমবঙ্গে বিশেষত মেদিনীপুর জেলায় অরাজক অবস্থার বিষয়ে আলোচনা করতে চেয়েছেন। শ্রী এ কে এম হাসানুজ্জামান বারাসাত থানার কোটরা গ্রাম পঞ্চায়েত প্রধানের বাড়ি আক্রমণের ঘটনা সম্পর্কে আলোচনা করতে চেয়েছেন। এবং শ্রী নবকুমার রায় বর্ধমান মেডিক্যাল কলেজে পুলিশ অত্যাচারের কথা আলোচনা করতে চেয়েছেন। চারটি মুলতুবি প্রস্তাবই আইন ও শৃঙ্খলার প্রশ্নের সহিত সংশ্লিষ্ট। প্রচলিত আইনের দ্বারাই এর প্রতিকার সম্ভব।

শ্রী কিরণময় নন্দ অপারেশন বর্গার ব্যাপারে বে আইনি কার্যকলাপের কথা আলোচনা করতে চেয়েছেন। এটা অতি সাম্প্রতিক কোনও ঘটনা নয়। তাছাড়া সদস্য মহাশয় বাজেট বিতর্কে এ সম্পর্কে আলোচনা করার যথেষ্ট সুযোগ পাবেন। উপরোক্ত কারণে আমি পাঁচটি মুলতুবি প্রস্তাবেই আমার অসম্মতি জ্ঞাপন করছি। তবে সদস্যরা ইচ্ছা করলে প্রস্তাবের

সংশোধিত অংশগুলো পড়তে পারেন। শ্রী দোলুই ও শ্রী আহমেদের মুলতুবি দুটির বিষয় এক। কাজেই আমি শ্রী সামসুদ্দিন আহমেদকে তার মুলতুবি প্রস্তাব পড়বার অনুমতি দিচ্ছি।

**Shri Shamsuddin Ahmed :** This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence, namely, the law and order situation in the State of West Bengal has deteriorated. An ex-MLA of the Midnapore district, Shri Rabin Bera, was prevented from cultivating his own land by some anti-social elements. He was seriously wounded in the presence of police officials and has not yet got police protection. Labourers are being dissuaded to work in his house hold. Similar incidents are the day to day affairs in the district of Midnapore.

**শ্রী মহঃ নিজামুদ্দিন ঃ** মন্ত্রীরা যখন ভাষণ দেন ইংরাজিতে তখন দাবি করা হয়েছিল যে বাংলায় পড়া হোক, কিন্তু এখন তিনি ইংরেজিতে পড়ছেন কেন?

**মিঃ স্পিকার ঃ** ইংরেজিতে লেখা থাকলে কি হবে?

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** একটা কেস সম্বন্ধে পুলিশ বহু ধারা দিয়েছে, পুলিশের সামনেই তাকে আহত করা হয়েছে কিন্তু কিছুই করা হচ্ছে না। তিনি একজন প্রাক্তন এম এল এ তিনি তার নিজের জমি চাষ করতে যাচ্ছিলেন, তখন তাকে মারা হয় পুলিশের সামনেই এই জিনিস ঘটেছে, বার বার মুখ্যমন্ত্রীকে এই ব্যাপারে জানানো হয়েছে যে তিনি আজ পর্যন্ত নিজের জমিতে যেতে পারছেন না, অথচ কোনও অ্যাকশন নেওয়া হচ্ছে না।

[2-10 — 2-20 P.M.]

**শ্রী সামসুদ্দিন আহমেদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পুলিশ অনেকগুলি ধারা দিয়েছে এবং সেখানে অনেক নাম আছে। মুখ্যমন্ত্রীকে যে চিঠি দিয়েছে তার কপি আমার কাছে আছে। এখন পর্যন্ত একজনও অ্যারেস্ট হল না। এক্স এম এল এ উন্ডেড, তার কোনও ব্যবস্থা হল না। এই সব বিষয়ে আমি আপনার মাধ্যমে প্রোটেকশন চাচ্ছি।

**শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল—গতকাল যখন আমরা এই বিধানসভায় পুলিশ বাজেটের উপর আইন-শৃঙ্খলা নিয়ে আলোচনা করছিলাম ঠিক সেই সময় ১৫-৩-৭৯ তারিখে বারাসাত থানার কোটরা গ্রাম পঞ্চায়েত প্রধানের পাকা বাড়ি আক্রান্ত হয়। এক রাজনৈতিক দলের নেতৃত্বে হাবড়া, অশোকনগর প্রভৃতি এলাকা হইতে ৫/৭শো লোকজন আসিয়া পেট্রোল দিয়ে তার বাড়ি জ্বালাইয়া দেয়। এখনও সেই বাড়ি জ্বলছে। জিনিসপত্র সবই লুঠ হয়। তাকে খুন করার চেষ্টা করা হয়। এই ঘটনায় বহু লোক আহত হয় এবং এখনও অনেকে হাসপাতালে ভর্তি আছেন। ফলে চতুর্দিকে জনসাধারণের মধ্যে আতঙ্ক বিদ্যমান। এই অবস্থায় এমন একটা প্যানিক সৃষ্টি হয়েছে যে দ্বিতীয় সাঁই বাড়ির ঘটনা সৃষ্টি হতে চলেছে। কিন্তু প্রশ্ন হচ্ছে

সেখানে একটা ভয়াবহ পরিস্থিতির সৃষ্টি হয়েছে, জটিল অবস্থার সৃষ্টি হয়েছে। এটা স্যার, বর্গা উচ্ছেদের প্রশ্ন নয়, এটা পঞ্চায়েত প্রধানের বাড়ি জ্বালানোর প্রশ্ন। সেখানে পুলিশ পিকেট বসেছে কিনা জানি না, আমার যতদূর খবর সেখানে পুলিশ পিকেট বসেনি, এখনও সেই প্যানিক সেখানে বর্তমান। আমি আপনার মাধ্যমে পুলিশ মন্ত্রীর কাছে জানতে চাই এইভাবে কি আইন-শৃঙ্খলা চলতে থাকবে?

**শ্রী কিরণময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাছ মুলতুবি রাখছেন। বিষয়টি হল—

অপারেশন বর্গার দ্বারা প্রকৃত বর্গাদারকে রেকর্ডভুক্ত করার পরিবর্তে বহু জায়গায় প্রহসন হইতেছে। এক বিশেষ রাজনৈতিক দল ছাড়া অন্য কোনও রাজনৈতিক দলের মতামতকে মূল্য দেওয়া হইতেছে না। বর্গা করানোর ব্যাপারে অর্থ আদান প্রদানের অভিযোগ উঠিয়াছে। অর্থ আদান প্রদানের মাধ্যমে বহু ভুয়া বর্গা রেকর্ড হইতেছে অথবা বর্গা উচ্ছেদ হইতেছে। কোনও জমির মালিক টাকা দিতে অস্বীকার কারণে তার নিজ হাতে চাষের জমিতে ভুয়া বর্গাদার করার ভয় দেখানো হইতেছে। কোনও কোনও জায়গায় ভারপ্রাপ্ত সরকারি কর্মচারী এই অর্থ আদান প্রদানের কাজে জড়িত হইয়াছেন। পটাশপুর থানার আড়গোয়াল অঞ্চলে কে জি ও উৎকোচ গ্রহণের সময় কাঁথির এস ডি পি ও কর্তৃক হাতে নাতে ধৃত হন। জনসাধারণ ঐ এলাকার অপারেশন বর্গার কাজ যা হইয়া গিয়াছে তা বাতিল করার দাবি জানাইয়াছেন।

**শ্রী নবকুমার রায় ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয় আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন—বিষয়টি হল গত ১৩ মার্চ বর্ধমান মেডিক্যাল কলেজের ডাক্তার ও ছাত্ররা একটি রাজনৈতিক দল সমর্থিত সমাজবিরোধীদের দ্বারা আক্রান্ত হন। মেয়েদের উপর হামলা হয়েছে। পুলিশ আইন-শৃঙ্খলা রক্ষা করতে ব্যর্থ হয়েছে। এই সমাজ বিরোধীদের হাত থেকে বাঁচবার জন্য তারা ধর্মঘট করেছেন কিন্তু পুলিশ মেডিক্যাল কলেজে গিয়ে ডাক্তার এবং ছাত্রদের উপর লাঠি চার্জ করেছেন। এই অবস্থা চললে হাসপাতাল বন্ধ হয়ে যেতে পারে।

## Calling Attention of Matters on Urgent Public Importance

**অধ্যক্ষ মহাশয় ঃ** আমি নিম্নলিখিত বিষয়ের উপর দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি যথা—

১. তারকেশ্বর খড়ের ঘাট রাস্তায় দুইপাশে নালা ভরিয়া যাওয়ায় বর্ষকালে জল জমিয়া যাওয়া : শ্রী অজয়কুমার দে

২. আরামবাগ পারুল গ্রামে গভীর নলকূপ দ্বারা সেচ সেচিত না হওয়ায় এলাকাকে সেচহীন বলিয়া ঘোষনা : শ্রী অজয়কুমার দে

| | | |
|---|---|---|
| ৩. | বর্ধমান মেডিক্যাল কলেজে ডাক্তার ও ছাত্র-ছাত্রীদের উপর আক্রমণ | : শ্রী সামসুদ্দিন আহমেদ, শ্রী কাজি হাফিজুর রহমান এবং শ্রী নবকুমার রায় |
| ৪. | ১৪-১-৭৯ তারিখে স্মিথ স্ট্যালিস্ট্রিটের কোম্পানির অপসারন | : শ্রী সেখ ইমাজুদ্দিন, শ্রী সামসুদ্দিন আহমেদ, শ্রী কাজী হাফিজুর রহমান |
| ৫. | বিভিন্ন জেলায় গ্রাম পঞ্চায়েত ও পঞ্চায়েত সমিতি কর্মচারী ছাঁটাই | : শ্রী সেখ ইমাজুদ্দিন<br>: শ্রী সামসুদ্দিন আহমেদ, শ্রী কাজী হাফিজুর রহমান |
| ৬. | Indefinite strike by the workers of Titagar paper Mill. | : Shri Sk. Imajuddin |
| ৭. | Reported surrender of few lakhs of rupees by the Scheduled castes and tribes Welfare Department of the Centre | : Shri Amiya Banerjee |
| ৮. | Police Firing at village in Bhagabanpur Block-II | : Shri Haripada Jana<br>Shri Kironmoy Nanda<br>Shri Janmejoy Ojha |
| ৯. | ফুড ফর ওয়ার্কসের মাধ্যমে নির্মিত মানিকপাট গ্রামের রাস্তার নামকরণ গ্রাম পঞ্চায়েত সদস্যের নামে করায় বিক্ষোভ | : শ্রী অজয়কুমার দে |
| ১০. | ফুড ফর ওয়ার্কসের মাধ্যমে রাস্তা করার সময় বিক্ষোভ | : শ্রী অজয়কুমার দে |
| ১১. | খানাকুল, আরামবাগ থানার অন্তর্গত মৌজায় ট্রান্সফরমার মেরামত না হওয়ায় জলের অভাবে রবি ফসল নষ্ট | : শ্রী অজয়কুমার দে |
| ১২। | পশ্চিমবঙ্গ বিদ্যুৎ পর্ষদকে দুইভাগে বিভক্ত করার প্রস্তাব | : শ্রী এ কে এম হাসানুজ্জামান |

আমি Indefinite strike by the workers of Titagarh বিষয়ের উপর Shri Sk. Imajuddin কর্তৃক অনীত নোটিশ মনোনীত করেছি।

সংশ্লিষ্ট মন্ত্রী মহোদয়, যদি সম্ভব হয় আজকে ঐ বিষয়ের উপর একটি বিবৃতি দিতে পারেন অথবা বিবৃতি দেবার জন্য একটি দিন দিতে পারে।

**Shri Bhabani Mukherjee:** On the 22nd March, 1979.

[2-20 — 2-30 P.M.]

## STATEMENT UNDER RULE-346

**ডাঃ শম্ভুনাথ মান্ডি ঃ** ১৩ই মার্চ, ১৯৭৯ তারিখের আনন্দবাজার পত্রিকায় প্রকাশিত বিশেষ প্রতিনিধির 'বরাদ্দ বহু লক্ষ টাকাই ফেরত চলে গিয়েছে' শীর্ষক বক্তব্যের বিরুদ্ধে বিভাগীয় প্রতিবাদ।

বিশেষ প্রতিনিধির বক্তব্যের শুরুতেই বলা হয়েছ 'তফসিলি ও তফসিলি উপজাতীয় লোকদের জন্য বরাদ্দ লক্ষ লক্ষ টাকা বামফ্রন্ট সরকার ১৯৭৮-৭৯ সালে খরচা করতে পারেন নি। টাকাগুলি দিল্লিতে বা কলকাতার রাজকোষে ফেরত চলে গিয়েছে আনন্দবাজারের বিশেষ প্রতিনিধির উপরোক্ত মন্তব্য ভিত্তিহীন।

বিশেষ প্রতিনিধি মন্তব্য করেছেন 'তফসিলি ছাত্র-ছাত্রীদের বৃত্তি দেওয়ার জন্য যে টাকা বরাদ্দ করা হয়েছিল তার ভেতরে ১০ লক্ষ টাকা ফেরত চলে গিয়েছে'। এটি আদৌ ঠিক নয়।

প্রথম চলতি আর্থিক বছরের বাজেটে বৃত্তি প্রদানের জন্য যে টাকা ধরা হয়েছিল তার জন্য কেন্দ্রীয় সরকার আজ পর্যন্ত কোনও অর্থ মঞ্জুর করেন নি।

দ্বিতীয়ত বর্তমান প্রয়োজনের ভিত্তিতে ১৯৭৮-৭৯ সালের সংশোধিত বাজেটে পূর্ব নির্ধারিত অর্থের তুলনায় ১০ লক্ষ টাকা কম বরাদ্দ করা হয়েছে। বিশেষ প্রতিনিধির মন্তব্য যে ভিত্তিহীন তা এই সব তথ্য থেকেই সুস্পষ্টভাবে বোঝা যায়।

তফসিলি ছাত্রীদের হোস্টেল নির্মাণের বিষয়ে যে মন্তব্য করা হয়েছে সে বিষয়ে প্রকৃত ঘটনা নিম্নরূপ ঃ—

তফসিলি ছাত্রীদের প্রকৃত প্রয়োজনের ভিত্তিতে ১৯৭৮-৭৯ সালের বাজেটে ১৫ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছিল। এই বরাদ্দের যৌক্তিকতা প্রমাণ করে কেন্দ্রীয় সরকারকে বরাদ্দকৃত সমুদয় অর্থ মঞ্জুর করার জন্য অনেকবার দাবি পেশ করা হয়। কিন্তু আজ পর্যন্ত কেন্দ্রীয় সরকার ঐ প্রকল্পে মাত্র ২.৫ লক্ষ টাকা মঞ্জুর করেছেন। রাজ্য সরকার আশা করছেন যে ভারত সরকার পূর্ব প্রদত্ত অর্থের সমপরিমাণ অনুদান পুনরায় মঞ্জুর করবেন এবং সেই কারণেই সংশোধিত বাজেটে ৫ লক্ষ টাকা রাখা হয়েছে।

তফসিলি উপজাতির ছাত্রীদের হোস্টেল নির্মাণের ক্ষেত্রে একইভাবে বলা যায় যে প্রকৃত প্রয়োজনের ভিত্তিতে ১৯৭৮-৭৯ সালের বাজেটে ৮ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছিল এই সমুদয় অর্থ মঞ্জুর করার জন্য কেন্দ্রীয় সরকারকে অনেকবার বলা হয়েছিল। ভারত সরকার প্রশাসনিক অনুমোদন পত্রে ৪ লক্ষ টাকা মঞ্জুর করা হবে বলে জানিয়েছেন, কিন্তু আজ পর্যন্ত কোনও অর্থই প্রদান করেননি। এই অবস্থার পরিপ্রেক্ষিতে সংশোধিত বাজেটে ৪ লক্ষ টাকা রাখা হয়েছে।

অনুরূপভাবে উপজাতি গবেষণার বিষয়ে উল্লেখ করা যায় যে সাংস্কৃতিক গবেষণাগারের নিজস্ব গৃহ নির্মাণ বাবদ প্রয়োজনীয় টাকা বাজেটে ধরা হয়েছিল এবং এব্যাপারেও নিজস্ব গৃহ নির্মাণ বাবদ প্রয়োজনীয় টাকা বাজেটে ধরা হয়েছিল এবং এব্যাপারেও ভারত সরকারকে পৃথকভাবে একাধিকবার অর্থ মঞ্জুর করার জন্য অনুরোধ জানানো হয়েছিল। কিন্তু ভারত সরকার প্রশাসনিক অনুমোদনপত্রে জানিয়েছেন যে তারা এবাবদ ১৯৭৮-৭৯ সালে মাত্র ২.৫ লক্ষ টাকা মঞ্জুর করবেন যদিও এবাবদ কেন্দ্রীয় সরকারের কাছ থেকে এখনও পর্যন্ত কোনও টাকা পাওয়া যায় নি।

বর্তমানে বিশ্লেষণের ভিত্তিতে বলা যায় যে বিশেষ প্রতিনিধির রিপোর্টে উল্লিখিত কেন্দ্রীয় সাহায্য বাবদ প্রাপ্ত অর্থ ফেরত চলে যাওয়া বা খরচ না হওয়ার অভিযোগ সম্পূর্ণ অমূলক।

রাজ্য পরিকল্পনার অন্তর্ভুক্ত কোন কোন কর্মসূচিতে সম্পূর্ণ অর্থ খরচ না হওয়ার যে অভিযোগ বিশেষ প্রতিনিধি তার রিপোর্টে করেছেন সে বিষয়ে বলা যায় যে অপেক্ষাকৃত জরুরি ও প্রয়োজনীয় প্রকল্পের জন্য অপেক্ষাকৃত কম প্রয়োজনীয় খাতের বরাদ্দ কোন কোন সময় ছাঁটাই করতে হয় এবং সেই অর্থ বিশেষ প্রয়োজনীয় খাতে ব্যয় করতে হয়। এই কারণেই সংশোধিত বাজেট তৈরির ব্যবস্থা চালু আছে। বরাদ্দকৃত কোনও টাকা এখনও পর্যন্ত ফেরত যায় নি।

সাধারণ মানুষের একটা বিরাট অংশকে বিগত তিরিশ বছর ধরে অশিক্ষার অন্ধকারের রেখে দেওয়া হয়েছে। তফসিলি জাতি ও আদিবাসীদের ক্ষেত্রে এই অন্ধকার আরও বেশি। বর্তমান বামফ্রন্ট সরকার সকলের সহযোগিতায় এব্যাপারে অগ্রণী হয়েছেন। মানুষ এখন অনেক সচেতন হয়েছে। এইটিই আমাদের বিরোধীদের গাত্রদাহের কারণ হয়েছে। তারা নানাভাবে বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে অপপ্রচার চালিয়ে যাচ্ছে। আর এক শ্রেণীর খবরের কাগজ এতে মদত দিচ্ছে। আনন্দবাজারে প্রকাশিত এই খবরটি তারই একটি দৃষ্টান্ত।

পরিশেষে বলি, বিকৃত তথ্যে পরিপূর্ণ এই ভিত্তিহীন খবর শুধু বিভ্রান্তিকরই নয়, রীতিমতো অভিসন্ধিমূলক বলে মনে হচ্ছে। জনমানসে এই জনপ্রিয় সরকারকে হেয় প্রতিপন্ন করার এটা একটা প্রয়াস।

আমি প্রকাশিত এই খবরের প্রতিবাদ করছি।

## METION CASES

**শ্রী অজয়কুমার দে :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বিধানসভার প্রথম অধিবেশনে আরামবাগ তারকেশ্বর রাস্তার উপর জনগণের স্বার্থে সংকীর্ণ যে ১৮টি সেতু ছিল, সেগুলির অবিলম্বে পাকা করার জন্য মাননীয় পূর্তমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করেছিলাম। সুখের কথা এই যে দলমতের ঊর্ধ্বে থেকে তিনি জনগণের অসুবিধার কথা চিন্তা করে অবিলম্বে সেখানে কাজ আরম্ভ করে দিয়েছেন। আমি সেজন্য তাঁকে আমার আন্তরিক কৃতজ্ঞতা জানাচ্ছি। সেই সঙ্গে আমি আরও জানাচ্ছি ঐ যে সেখানে সংকীর্ণ ১৮টি সেতু যে সমস্ত কাঠগুলি বাতিল করা হচ্ছে সেগুলি আরামবাগ-এর রাস্তার দু পাশে রাস্তা করার পর ফ্রাঙ্কগুলিতে যে নদী

নালার মতো হয়ে যায় সেগুলি বর্ষার সময় এমন জলে ভরে যায় যাতে ঐ খানে শীতলপুর, আরাণ্ডি, চকভেদো, ধামসা এই গ্রামগুলি একেবারে যোগাযোগ বিচ্ছিন্ন হয়ে যায়, সেজন্য স্বল্প খরচে সেখানে এই উপকরণগুলি দিয়ে গ্রামগুলির যোগাযোগ ব্যবস্থা যাতে করা যায়, সেজন্য তার প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। এই সঙ্গে আমি আরও বলি যে তারকেশ্বর মায়াপুরের মোড়ে যে ত্রিকোণ জায়গাটা পূর্ত বিভাগ থেকে সংরক্ষিত আছে, সেখান থেকে অনেকেই জানেন কয়েক কিলোমিটার দূরে রাজা রামমোহন রায়ের জন্ম স্থান, অনেকে যারা বাইরে থেকে আসেন জানেন না, তার আমি প্রস্তাব করছি এবং অনুরোধ রাখছি যে ঐ ত্রিকোণ দ্বীপে পূর্ত বিভাগ থেকে রাজারামমোহন রায়ের একটি মর্মর মূর্তি স্থাপন করুন। এই বলে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** আপনি এত বলবেন জানলে আমি সম্মতি দিতাম না, এগুলি লিখে তো পাঠিয়ে দিতে পারেন।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** আপনি লিখে দেবেন।

**শ্রী অজয়কুমার দে ঃ** ঠিক আছে আমি লিখে দিয়ে দেব।

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পুরলিয়া জেলায় জনতা পার্টি শেকড় গাড়তে না পেরে, সাম্প্রতিক নির্বাচনে পরাস্ত এবং পর্য্যুদস্ত হয়ে, নিমাই কর্মকারের মার্ডার নাম দেওয়ার পর, ২৪ ঘণ্টাব্যাপী অনশন করার পরেও পুরুলিয়ায় কোনও সাড়া জাগাতে না পেরে, জনতা পার্টির একাংশ সেখানে জাতিতে জাতিতে, সম্প্রদায় সম্প্রদায়ের মধ্যে সংঘর্ষ বাঁধাবার প্রচেষ্টা করছে। পুঞ্চে থানায় জনতা পার্টির একাংশ কেরিয়াদের নিয়ে মিটিং করেছে যাদের মধ্যে বেশ কিছু সংখ্যক ক্রিমিন্যালস আছে। তাদের নিয়ে মাঝিদের বাড়িতে সাঁওতালদের বাড়িতে ডাকাতি করার জন্য প্ররোচনা দিচ্ছে, অন্য দিকে সেখানে সাঁওতালদের সংঘর্ষে লিপ্ত করার জন্য অপপ্রয়াস চালাচ্ছে। ব্যাপার অত্যন্ত গুরুতর এবং কোনও কোনও ক্ষেত্রে হরিজনরা প্রধান নির্বাচিত হওয়ার পর তাদের বিরুদ্ধে এই সমস্ত সমাজবিরোধীদের এবং ব্র্যান্ডেড ক্রিমিন্যালদের প্ররোচিত করছে। এই ব্যাপারে যেন অবিলম্বে দৃষ্টি দেওয়া হয় এবং মুখ্যমন্ত্রীকে আমি অনুরোধ করব যে যদি তিনি এই ব্যাপারে এক্ষুণি ব্যবস্থা না নেন, অবস্থা এমন হতে পারে যে বিহারে যে ঘটনা ঘটেছে, ইউ পিতে যে ঘটনা ঘটেছে, পুরুলিয়ার মাটিতে ও ওরা সেই অবস্থা করার চেষ্টা করছে। আমি তাই আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী মহাশয়কে অবিলম্বে ব্যবস্থা নেবার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী অতীশচন্দ্র সিনহ ঃ** স্যার গতকাল এনেছিলাম কিন্তু আজকে সেই টেলিগ্রামটা আনিনি, তবু আমি আপনার মাধ্যমে বলতে চাইছি পাওয়ার লুম ইন্ডাস্ট্রিতে একটা ধর্মঘট চলছে, আপনি জানেন, গতকাল যে টেলিগ্রাম এনেছিলাম সেটা হচ্ছে, নদীয়াতে পাওয়ার লুম অ্যাশোসিয়েশন-এর কাছ থেকে জানিয়েছে যে সেখানে ধর্মঘটের ফলে পাওয়ার লুমে যে সমস্ত যন্ত্রপাতি আছে, কলকব্জা আছে, এমন কি দরজা জানালা পর্যন্ত সমস্ত ক্ষতিগ্রস্ত হচ্ছে। সেজন্য আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকষর্ণ করছি যাতে এই ঘটনার পুনরাবৃত্তি না ঘটে, সম্পত্তি রক্ষা পায়, তার জন্য যথোপযুক্ত ব্যবস্থা অবলম্বন করুন।

**শ্রী ব্রজগোপাল নিয়োগী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, হুগলি সদর মহকুমায় এবং আরামবাগ মহকুমায় ১৫, ১৭, ১৮, ২০ রুটের বাস গত দুদিন ধরে বন্ধ আছে। বাসের মালিকরা অহেতুক বাস বন্ধ রেখে জনজীবনে একটা বিপর্যয় সৃষ্টি করার চেষ্টা করছে। আজ থেকে আবার স্কুল ফাইনাল পরীক্ষার ওয়ার্ক এডুকেশন পরীক্ষা শুরু হচ্ছে, কিন্তু বাস না থাকায় ছাত্র-ছাত্রীরা যেতে পারছে না, সেখানে রোগীকে আনা যাচ্ছেনা, ডেইলি প্যাসেঞ্জার, কেরানি অফিসে আসতে পারছে না। এ বিষয়ে আমি সংশ্লিষ্ট পরিবহন মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং এই ব্যাপারে হস্তক্ষেপ করে যাতে এর একটা ব্যবস্থা করা হয় এবং স্বাভাবিক জীবন ফিরে আসে সেই ব্যবস্থা করার জন্য অনুরোধ জানাচ্ছি।

[2-30 — 2-40 P.M.]

**শ্রী মাধবেন্দু মহান্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীকে একটা গুরুত্বপূর্ণ এবং মর্মান্তিক ঘটনা সম্পর্কে দৃষ্টি আকর্ষণ করছি। নদীয়া জেলার তেহট্ট-করিমপুর সংলগ্ন নওদা থানার আমতলা গ্রাম গত ৬ই মার্চ তারিখে একটা ছাত্রীর প্রতি অশোভন আচরণ করার প্রতিবাদে একজন শিক্ষিত তরুণ দুস্কৃতকারীদের আক্রমণে খুন হয়েছে এবং তিনি একা নন, আরও কিছু লোক সেখানে আহত হয়েছে। এই তরুণ একটা দরিদ্র পরিবারের লোক। দুস্কৃতকারীরা নদীয়া জেলার ফাজিলনগর-পিয়ালপুর গ্রামের অধিবাসী। এই দুস্কৃতকারীদের মধ্যে একজন মোল্লা বক্স, পিতা হাজী ইমান আলি। এই মোল্লা বক্স কয়েক বছর আগে বাংলাদেশে বা পাকিস্তানে চলে গিয়েছিলেন। তিনি আবার এখানে ফিরে এসেছেন। ওখানে নানারকম সমাজবিরোধী কার্যকলাপের জন্য তিনি এখানে এসেছেন। আর একজন তাহেরপুরের অধিবাসী, তার নাম আব্দুল রসিদ। এই দুজন দুষ্কৃতকারী তারা সেখানে অঘটন ঘটিয়েছে এবং এরা কংগ্রেস (আই) এবং মুসলিম লিগের আশ্রয়পুষ্ট। এই ঘটনা হওয়ার ফলে সেখানকার হিন্দু-মুসলমান মানুষের দারুণ বিক্ষোভ এবং বেদনার সৃষ্টি হয়েছে এবং সঙ্গে সঙ্গে পুলিশের তরফ থেকে এদের গ্রেপ্তার করা হয়েছিল। এই আসামীদের কিন্তু অত্যন্ত বিস্ময়ের কথা তারপরেই এই অপরাধীদের ছেড়ে দেওয়া হয়েছে। যার ফলে শুধু ওই এলাকাতেই নয়, সংলগ্ন নদীয়া জেলার তেহট্ট-করিমপুর এলাকা পর্যন্ত তার প্রতিক্রিয়া দেখা দিয়েছে এবং লক্ষ্য করা যাচ্ছে, ওখানকার সাম্প্রদায়িক শক্তি, প্রতিক্রিয়াশীল শক্তি এই ঘটনাকে কেন্দ্র করে ওই এলাকার হিন্দু-মুসলমান মানুষের মধ্যে বিভেদ সৃষ্টি করার চেষ্টা করছে এবং আমরা লক্ষ্য করছি বামফ্রন্ট সরকার গঠিত হওয়ার পর থেকে বিশেষ করে আমাদের নদীয়া জেলার ওই অঞ্চলে এবং মুর্শিদাবাদের একটা বিরাট অংশ সাম্প্রদায়িক শক্তি বিভিন্ন চক্রান্তে লিপ্ত রয়েছে। সেইজন্য মাননীয় মুখ্যমন্ত্রীকে আবেদন করব, কঠোর হস্তে এই সমস্ত প্রতিক্রিয়াশীল, সাম্প্রদায়িকশক্তিকে দমন করার দরকার, অপরাধীদের গ্রেপ্তার করা দরকার। আমি মনে করি অপরাধীদের যদি গ্রেপ্তার করা না হয় তাহলে ওই এলাকার মানুষের মধ্যে যে ক্ষোভ, বেদনা এবং অসন্তোষের সৃষ্টি হয়েছে তাকে প্রশমিত করা যাবে না। সেইজন্য আজকে শান্তি-শৃঙ্খলা রক্ষার জন্য হিন্দু-মুসলমানের সম্পত্তি রক্ষার খাতিরে ওই সমস্ত দুস্কৃতকারীদের বিরুদ্ধে কঠোর ব্যবস্থা গ্রহণ করবার জন্য আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আবেদন করছি।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, দক্ষিণ কলকাতার রাজেন্দ্র বিদ্যাভবনের আট জন শিক্ষক ও শিক্ষাকর্মী গত ২৮শে ফেব্রুয়ারি থেকে রিলে করে অনশন ও অবস্থান করে যাচ্ছেন। তারা গত আট মাস ধরে বেতন পাচ্ছেন না। বিগত সরকারের আমলে এরা সবাই ভিকটিমাইসড হয়েছিলেন এবং আমাদের সরকার আসার পর তাদের রিইনস্টেন্টমেন্ট অর্ডার দেওয়া হয়েছিল। তারা সেইমতো সেখানে জয়েন করেছিলেন এবং বেতন পেয়ে যাচ্ছিলেন। কিন্তু ডি আই তিনি বদলি হওয়ার পর তাদের বেতন বন্ধ করে দিয়েছেন এবং বছর শেষ হয়ে যাচ্ছে, ৩১শে মার্চ শেষ হয়ে যাচ্ছে। এর মধ্যে যদি তারা বেতন না পান তাহলে তারা চরম সঙ্কটের মধ্যে পড়বেন। আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুনীল বসু রায় ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আসানসোল শিল্পাঞ্চল, বিশেষ করে কয়লাখনি অঞ্চলে সম্প্রতি লক্ষ্য করা যাচ্ছে যে স্থানীয় কর্তৃপক্ষ কয়লাখনির এবং তাদের নিযুক্ত কিছু সমাজ বিরোধী লোক তারা শ্রমিকদের উপর নানা রকম অত্যাচার চালাচ্ছে, নিপীড়ন চালাচ্ছে এবং শান্তি-শৃঙ্খলা ভঙ্গ করবার জন্য চেষ্টা করছে।

গত ৮ই মার্চ ১৯৭৯ আসানসোল মহকুমার বনজেমেহাটের কলিয়ারিতে শ্রমিক ও নিকটবর্তী জেমেরি গ্রামের অধিবাসীদের উপর খনি কর্তৃপক্ষের প্রশ্রয়ে কিছু সমাজ বিরোধী গুন্ডা প্রকৃতির লোক মারাত্মক অস্ত্রশস্ত্র সহ আক্রমণ করে। স্থানীয় সি আই টি ইউ কর্মী সুধীর বিশ্বাস এই আক্রমণে আহত হয়ে হাসপাতালে আছে। সমাজবিরোধীরা ও খনির ম্যানেজার মিঃ খান্না শ্রমিক ও গ্রামবাসীদের বিরুদ্ধে আগ্নেয়াস্ত্রও ব্যবহার করেছেন। আরও ঘটনা এই যে এরা কয়লার ব্যবসায়ীদের কাছ থেকে ট্রাক প্রতি দুশো আড়াইশো টাকা সেলামি আদায় করে থাকে। এদের দাপটে ব্যবসায়ীরা ও সাধারণ মানুষ অতিষ্ঠ হয়ে উঠেছেন। এই সমাজবিরোধীদের বেশির ভাগই কলিয়ারিতে লোডিংবাবু ইত্যাদি পদে নিযুক্ত। এরা প্রাইভেট মালিকানার সময় মালিকদের লেঠেল বাহিনীর সর্দার ছিল।

এই সমাজবিরোধীদের অবিলম্বে দমন করার জন্য প্রশাসন ও ই সি এলকে যৌথভাবে কাজ করতে হবে।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মেদিনীপুর জেলায় গত পরশু এবং কালকেও অধিকাংশ বাস রাস্তায় চলে নি। সেখান ধর্মঘট হয় নি ডিজেলের অভাবে এটা ঘটেছে। যে সামান্য বাস চলেছিল সেগুলিও মাঝপথে বন্ধ হয়ে যায় ডিজেলের অভাবে। সেখানে কেরসিনের দারুণ অভাব দেখা দিয়েছে। এবং নিত্যপ্রয়োজনীয় জিনিসের দাম ক্রমাগত বেড়েই চলেছে। সুপারি এবং কাপড়ের দাম এখনও বেড়ে চলেছে। মুনাফাখোররা রাতারাতি স্বর্গরাজ্য পেয়ে গেছে। আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব এই সব মুনাফাখোরদের শায়েস্তা করে যাতে নিত্যপ্রয়োজনীয় জিনিস ঠিকমতো দরে পাওয়া যায় তারজন্য ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী রাইচরণ মাঝি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ

বিষয়ের প্রতি ত্রাণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ৮-৩-৭৯ তারিখে বর্ধমান জেলায় কেতুগ্রাম থানার অধীন পালিটা, পান্ডুয়াগ্রাম, বিল্লেশ্বর অঞ্চলে ভীষণ শিলা বৃষ্টি হয়ে গিয়েছে। একে তো এগুলি বন্যা পীড়িত অঞ্চল এবং এখনও সেখানে মানুষ ঘরবাড়ি তৈরি করতে পারে নাই এর পর আবার এই প্রাকৃতিক বিপর্যয়। এই শিলা বৃষ্টির ফলে এখানকার গম মুসুর, ছোলা, পিঁয়াজ প্রভৃতি ফসলের দারুণ ক্ষতি হয়েছে। কৃষকদের খয়রাতি সাহায্য দেওয়ার দরকার। তাই আমি ত্রাণ মন্ত্রী মহাশয়কে জানাব অবিলম্বে সেখানে কৃষকদের খয়রাতি সাহায্য হিসাবে কাপড় জামা ত্রিপল খাদ্য ইত্যাদি পাঠানো হোক।

**শ্রী শেখ ইমাজুদ্দিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি জরুরি বিষয় এখানে উল্লেখ করছি। গত তিন সপ্তাহ আগে মধ্য শিক্ষা পর্ষদের সচিব কাগজে একটি বিজ্ঞপ্তি দিয়েছেন যে যেসব স্কুল আন রেকগনাইজড ক্লাশ-৯ এবং ক্লাশ-১০ হিসাবে যেখানে ১০ ক্লাশ পর্যন্ত পরীক্ষা দিতে পারত সেটা আর পারবে না। তাদের সার্টিফিকেট দিয়ে তাড়িয়ে দিতে হবে। এইভাবে মুর্শিদাবাদ জেলায় অনেক স্কুল থেকে ছাত্র-ছাত্রীদের ছাড়িয়ে দেওয়া হয়েছে। এবং তার পার্শ্ববর্তী যেসব রেকগনাইজড স্কুল আছে সেখানে বেশি করে ভর্তি হতে পারছে না। তারা সব চারিদিকে ছুটোছুটি করছে। আমি আমার স্কুলে কিছু ভর্তি করেছি কিন্তু সব নিতে পারি নি। এই রকম কয়েক হাজার ছেলে মুর্শিদাবাদে এই ভাবে ভর্তি হতে পারছে না। শুধু মুর্শিদাবাদ কেন পশ্চিমবাংলায় কয়েক হাজার ছেলে ভর্তি হতে পারছে না। এটি একটি গুরুত্বপূর্ণ বিষয় এ বিষয়ে আমি বিভাগীয় মন্ত্রী মহাশয়কে ব্যবস্থা গ্রহণ করার জন্য অনুরোধ করছি।

**মিঃ স্পিকার :** এই ব্যাপারটি গুরুত্বপূর্ণ আমি পার্লামেন্টারি মিনিস্টারকে রিকোয়েস্ট করছি তিনি যেন এডুকেশন মিনিস্টারকে এ ব্যাপারে একটি স্টেটমেন্ট দিতে অনুরোধ করেন। আমার এলাকা থেকেও খবর পেয়েছি

[2-40 — 2-50 P.M.]

**শ্রী সামসুদ্দিন আহমেদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, উত্তরবাংলা থেকে আমি ফিরে এলাম। সেখানে ডিজেলের ভীষণ অভাব দেখে এলাম। আমার কালিয়াচক এলাকায় ধুলিয়ানের ওপারে গিয়ে সাইকেল করে ৩ টাকা লিটার দরে ডিজেল কিনে নিয়ে আসতে হচ্ছে। বোরো ধান সব শুকিয়ে যাচ্ছে। ডিজেলের এই অবস্থার উন্নতি না হলে ধান সব শুকিয়ে শেষ হয়ে যাবে। ঐ অঞ্চলে বহু পাম্প সেট আছে। একেই তো ইরেগুলার পাওয়ার সাপ্লাই, এই আছে এই নেই, তারপরে আবার ডিজেলও যদি ইরেগুলার সাপ্লাই হয় তাহলে তো স্যার, চাষীদের সব ফসল নষ্ট হয়ে যাবে। তাই আমি এই বিষয়ে আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী হরিপদ জানা** (ভগবানপুর) **:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে একটি গুরুত্বপূর্ণ বিষয় উপস্থাপিত করছি। মেদিনীপুর জেলার ভগবানপুর থানার অন্তর্গত কোটবাড় গ্রাম· সি পি এম নামে খ্যাত ব্যক্তিগণের অত্যাচার দিনদিন বেড়ে চলেছে। নুরজাহান বিবি নামে এক ভদ্রমহিলাকে পাঞ্জাব নামে এক সি পি এম কর্মী

জাল দলিল প্রদর্শন করে তাকে ঠকিয়েছে এবং তাকে তার বাস্তুভিটা থেকে উক্ত পাঞ্জাব সেক বিতাড়িত করেছে। উক্ত গ্রামের কেতাব খাঁ, কেদার মল্লিক প্রভৃতিকে তাদের বাস্তুভিটা থেকে উক্ত গ্রামে সি পি এম কর্মীরা ঘরছাড়া করেছে। ভীত সন্ত্রাস অবস্থায় তারা অন্যত্র পরিবারবর্গ নিয়ে বাস করছে। দল্লাষ খাঁ ও সেক খাঁদুকে লাইসেন্সপ্রাপ্ত খাস জমি থেকে উচ্ছেদ করেছে। সেক আবুলকে তার শেষ সম্বল বাস্তু বিক্রয় করে দেবার জন্য স্থানীয় সি পি এম কর্মীরা তাকে পীড়াপীড়ি করছে। শুধু তাই নয়, ওখানে সি পি এম কর্মীদের দৌরাত্ম খুব বেড়ে চলেছে, এই বিষয়ে আমি হাউসে বহুবার বলেছি। আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে বলব উক্ত স্থানে যে সমস্ত ঘটনা ঘটছে এগুলি বন্ধ করার ব্যবস্থা করুন। ঐ এলাকায় বহু লোকের নামে ওয়ারেন্ট ইস্যু হয়েছে এবং ৬০০ লোকের নামে কোর্টে ওয়ারেন্ট আছে। এই সমস্ত লোকদের পুলিশ গ্রেপ্তার করছে না, বরং তাদের সঙ্গে বন্ধুত্ব স্থাপন করে এই সমস্ত অসামাজিক লোকদের অ্যান্টি সোশ্যাল কাজ করতে উৎসাহ দিচ্ছে। ভগবানপুর থানায় যে সমস্ত ওয়ারেন্ট ওয়ালা লোক ঘুরে বেড়াচ্ছে তাদের গ্রেপ্তারের ব্যবস্থা করুন এবং পুলিশের উপর কর্তৃত্ব বজায় রাখার চেষ্টা করুন।

**শ্রী যোগেন্দ্রনাথ সিংহ রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে জলপাইগুড়ি জেলার একটি প্রাইমারি স্বাস্থ্যকেন্দ্র সম্পর্কে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। জলপাইগুড়ি জেলার পাসকেলগুড়ি প্রাথমিক স্বাস্থ্য বিভাগ ৪ মাস ধরে বন্ধ আছে। উক্ত স্বাস্থ্যকেন্দ্রের চিকিৎসককে জিজ্ঞাসা করলে তিনি বলেন বাড়ি থেকে যদি খাবার আনতে পারেন তাহলে আপনাদের চিকিৎসা করা হবে। এই প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রটির দৌরাত্ম ঘটানোর পর থেকে আজ পর্যন্ত সেখানে কোনও রান্নার লোক দেওয়া হয়নি। এছাড়া অনেক স্টাফের অভাব আছে। এই বিষয়ে সি এম ও এইচকে বলা হয়েছে, কিন্তু আজ পর্যন্ত তিনি কোনও ব্যবস্থাই গ্রহণ করেন নি। এই অব্যবস্থা যাতে দূরীভূত হয় সেই জন্য আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রী ও মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী বলাইলাল দাস মহাপাত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মৎস্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কেন্দ্রীয় সরকারের অর্থ সাহায্যে দিঘার সমুদ্রোপকূলে রামনগর ১নং এবং ২ নং ব্লকের ১৪ খানি মৎস্যজীবী অধ্যুষিত গ্রামকে একটি সর্বাত্মক প্রকল্পের অন্তর্ভুক্ত করে বৎসরাধিক কাল পূর্বে মৎস্যজীবীদের আর্থিক ও সামাজিক উন্নয়নের এবং মৎস্য শিল্পের ব্যাপক অগ্রগতি কর্মসূচি গ্রহণ করা হয়েছে। এই পরিকল্পনা অনুসারে মৎস্যজীবীদের আর্থিক এবং সামাজিক উন্নয়নের জন্য সেখানে পানীয় জল সরবরাহ, রাস্তাঘাট শিক্ষা, বাসস্থান ইত্যাদির সঙ্গে সঙ্গে তাদের বৃত্তির উন্নতির জন্য জাল, সূতা, নৌকা প্রভৃতি দেওয়ার কথা আছে। সেখানে মৎস্য শিল্পের প্রসারের জন্য জেটি নির্মাণ এবং প্রাকৃতিক বিপর্যয় লঞ্চ ইত্যাদির নিরাপদ আশ্রয়ের জন্য পোতাশ্রয় গঠন, বোট নির্মাণের জন্য কারখানা স্থাপন, দিঘার মোহনা থেকে দিঘা রোড পর্যন্ত সংযোগ-রক্ষাকারী পথ নির্মাণ, লঞ্চ হইতে মৎস্য অবতরণের স্থান ইত্যাদি বিভিন্ন কর্মসূচি রয়েছে। কিন্তু দুঃখের বিষয় এক বছর হয়ে গেল এখন পর্যন্ত এই কাজ হচ্ছে না। সেন্ট্রাল গভর্নমেন্ট টাকা দেবেন বলেছেন, তা সত্ত্বেও কাজ হচ্ছে না। এই প্রকল্প যদি সফল করা যায় তাহলে লক্ষ লক্ষ মণ মাছ দিঘা সমুদ্রোপকূল থেকে পাওয়া যাবে এবং পশ্চিমবাংলার মৎস্য সঙ্কটের অনেক সমাধান হবে। কিন্তু সেখানকার

স্থানীয় কর্তৃপক্ষ একেবারে উদাসীন রয়েছেন। পশ্চিমবাংলার এই তীব্র মৎস্য সঙ্কটের কথা বিবেচনা করে এই পরিকল্পনাটি যাতে সফল হয় সেই দিকে আমি মাননীয় মৎস্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী বীরেন বোস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, শিলিগুড়ি শহরের অন্যতম রাস্তা শিলিগুড়ি শহরের মধ্যে অবস্থিত অন্যতম রাস্তার উপর যে রেলগেটটি আছে সেই রেলগেটটির দ্বারা শিলিগুড়ি শহর দুটি ভাগে বিভক্ত হয়ে পড়েছে। এক অংশে শিলিগুড়ি কোর্ট কাছারি, হাসপাতাল এবং অপর অংশে শিলিগুড়ি থানা অবস্থিত। এই রেলগেটটি সারাদিনে ১২ বার বন্ধ হয় এবং ৬ ঘণ্টা বন্ধ থাকে। এর ফলে মানুষের চলাফেরা বা আসা যাওয়ার একটা দুর্বিষহ অবস্থার সৃষ্টি হয়। এমন উদাহরণ আছে যে মুমূর্ষু রোগীদের হাসপাতালে ভর্তি করার জন্য রিক্সা করে বা গাড়ি করে আনা হচ্ছে সেখানে রেল গেটটি বন্ধ হয়ে যাবার ফলে সেই রোগী সেখানেই মারা গিয়েছে। গত ৩০ বছর ধরে এই রেল গেটটির অপসারণের জন্য এবং শহরের মধ্যে থেকে রেল লাইন সরানোর জন্য বহু চেষ্টা হয়েছে। তবে সেখানে এ ব্যাপারে তখনকার কংগ্রেসি সরকার কোনও রকম সাহায্য করেন নি, উদ্যোগ গ্রহণ করেন নি। আমাদের শিলিগুড়ির সাধারণ মানুষের দাবি হচ্ছে রেল লাইনটা ওখান থেকে তুলে দেওয়া হোক এবং শহরের বাইরে দিয়ে যাওয়া হোক। সেটা করলে একটা বিরাট সমস্যার সমাধান হতে পারে। এ ব্যাপারে সেখানে একটি সর্বদলীয় কমিটি তৈরি হয়েছে এবং তারা গত ১৫ তারিখ থেকে আন্দোলন শুরু করেছেন। মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আমি আবেদন করব, কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথা বলে এ ব্যাপারে একটা ব্যবস্থা অবলম্বন করুন।

**শ্রী যামিনীভূষণ সাহা :** মাননীয় অধ্যক্ষ মহাশয় গত ১২ তারিখ থেকে প্রায় ৫০ হাজার পাওয়ার লুমের শ্রমিক ধর্মঘট করে আছেন। সরকার ডিসেম্বর মাস থেকে ন্যূনতম বেতন ঘোষণা করেছেন কিন্তু মালিকদের অনমনীয় মনোভাবের জন্য দু' মাস হয়ে গেল এখনও তারা সেটা মানেন নি। এর ফলে স্যার, শ্রমিকরা ধর্মঘট করেছেন। এই প্রসঙ্গে কিছুক্ষণ আগে মাননীয় সদস্য অতীশবাবু যে কথা বললেন যে মালিকরা টেলিগ্রাম করেছে রানাঘাট থেকে যে কারখানার দরজা জানলা থাকছে না সেটা স্যার, সম্পূর্ণ অসত্য কথা। এমন শান্তিপূর্ণ ধর্মঘট এর আগে কখনও হয়নি। মাননীয় শ্রমমন্ত্রীর কাছে আমার অনুরোধ, তাড়াতাড়ি এই সমস্যার সমাধানের চেষ্টা করুন। যেমন তিনি চেষ্টা করে গত ১৪ তারিখের সুতাকল ধর্মঘট এড়াতে পেরেছেন, একটা ভাল চুক্তি সেখানে হয়েছে সেইরকম এখানেও চেষ্টা করুন এই অনুরোধ রাখছি।

**শ্রী কিরণময় নন্দ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, মেদিনীপুর জেলার ইটাবেড়িয়া গ্রাম পঞ্চায়েত এলাকায় জনতা পার্টির কর্মী শ্রী দুর্গাপদ ভট্টাচার্যকে ৪ ঘণ্টা আটক করে রাখা হয় এবং তার উপর দৈহিক নির্যাতন চালানো হয়। তার অপরাধ তিনি ঐ এলাকায় সি পি এম যে সব সন্ত্রাসমূলক কাজ চালাচ্ছে এবং ওখানকার জনতা পার্টির এম এল এ শ্রী জন্মেজয় ওঝার উপর যে আক্রমণ হয়েছে সে সম্পর্কে প্রচার করেছিলেন। এই অভিযোগে তার উপর

আক্রমণ করা হয়। শুধু তাই নয়, তার উপর যে কোনও ভাবে প্রতিশোধ নেবার হুমকি দেওয়া হচ্ছে এবং তার প্রাণ নাশের হুমকি দেওয়া হচ্ছে। তিনি একটি দরখাস্ত পাঠিয়েছেন আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে সেটা দিচ্ছি এবং সেই সাথে 'বজরপুরের কাহিনী' সম্পর্কে যে বিবৃতি সেটাও দেওয়া আছে। আমি এগুলি স্যার, আপনার কাছে দিচ্ছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, কিছুদিন আগে রবীন বেরা, প্রাক্তন এম এল এ তার উপর সি পি এম গুন্ডাদের অত্যাচারের কথা আপনারা শুনেছেন। সেই বিষয় নিয়ে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে ৭টি চিঠি তিনি লিখেছেন। আমি চিঠিগুলির কপি পড়ে দিচ্ছি সেখানে "the matter has been forwarded to the District Magistrate for taking action : the matter has been forwarded to the S.P. for taking action ; the matter has been forwarded to the District Magistrate, Midnapore, for taking action ; the matter has been forwarded to the District Magistrate for taking action ; the matter has been forwarded to District Magistrate, Midnapore, for taking action ; the matter has been forwarded to District Magistrate for taking action ; the matter has been forwarded to the District Magistrate, Midnapore, for taking action" ; এই করে ৭টি চিঠি মাননীয় মুখ্যমন্ত্রীর ডিপার্টমেন্ট থেকে ডেপুটি সেক্রেটারি দিয়েছেন। আমি আপনাকে সেগুলি কপি করে দিচ্ছি। আজ পর্যন্ত সে স্যার, বাড়িতে যেতে পারছে না এবং সেখানে তাকে হত্যা করার চক্রান্ত চলছে। আজ সকালবেলাতে তিনি আমার কাছে এসেছিলেন এবং এসে আমাকে বললেন, আমার বাড়িতে এই করেছে আমাকে মারধোর করেছে, আমি হাসপাতাল থেকে বেরিয়ে আসছি, কিন্তু সেখানে একটি আসামিও ধরা পড়ে নি। সেখানে একটি আসামি ধরা পড়ে নি তার কারণ সব আসামিরা হল সি পি এম-এর লোক। স্যার, আমি আপনার কাছে সব চিঠির কপি করে দিয়ে দিচ্ছি, দয়া করে এটার যাতে একটা ব্যবস্থা হয় তার ব্যবস্থা করুন।

[2-50 — 3-00 P.M.]

**শ্রী বিজয় পাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের বামফ্রন্ট সরকার খেলাধূলা সম্পর্কে এবং স্টেডিয়াম সম্পর্কে যে সিদ্ধান্ত গ্রহণ করেছেন তাকে অভিনন্দন জানাচ্ছি এবং এই প্রসঙ্গে এ কথা বলতে চাই যে এমন একটা এলাকা যাকে রূঢ় অব ইন্ডিয়া বলা হয়, সেই রকম একটা এলাকায় কোনও স্টেডিয়াম নেই। আমি মনে করি অবিলম্বে সেখানে স্টেডিয়াম হওয়া দরকার। এই স্টেডিয়ামের কথা বলতে গিয়ে আমি এই কথা বলতে চাই যে জেলায় জেলায় যেভাবে স্টেডিয়াম-এর কথা হয়েছে সেটা নিশ্চয়ই করা হোক। কিন্তু কলকাতার বাইরে দুটি জায়গার উপর বিশেষ করে জোর দেবার কথা আমি বলতে চাই। একটা হচ্ছে নর্থ বেঙ্গলে এমন একটা স্টেডিয়াম করা যাতে উত্তরবঙ্গের সমস্ত জেলা কভার করা যেতে পারে। দ্বিতীয় হচ্ছে, আসানসোল এমন একটা জায়গায় স্টেডিয়াম করা যাতে পার্শ্ববর্তী সমস্ত জেলা কভার করা যেতে পারে সে দিকে দৃষ্টি দেবার জন্য আমি আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আর একটি কথা এই সঙ্গে বলতে চাই,

কোল বেল্ট রির্সোসসেস সম্পর্কে একজন মিনিস্টার থাকা উচিত এবং সেই বিষয়ে বিবেচনার জন্য অনুরোধ করছি।

**শ্রী খগেন্দ্রনাথ সিনহা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিম দিনাজপুর জেলার করনদীঘি থানায় কংগ্রেসের (আই) শ্রী কঙ্গনাথ সিংহ নামে একজন সমাজবিরোধী গত ১৩ তারিখে সি পি এম-এর একজন কর্মীকে বন্দুক দেখিয়ে তার দলবল নিয়ে তুলে নিয়ে যায় এবং রাস্তায় তাকে মারাত্মক ভাবে জখম করে এবং পরে হাসপাতালে সে মারা যায়। এই ঘটনা পুলিশকে জানাবার ৪ ঘণ্টা পরে পুলিশ ঘটনাস্থলে উপস্থিত হয় এবং ঐ এলাকাতে সেই সমাজ বিরোধী কঙ্গ সিংহ উপস্থিত থাকা সত্ত্বেও পুলিশ তাকে অ্যারেস্ট করেন। আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে সেই সমাজবিরোধী অবিলম্বে অ্যারেস্ট করা হয় এবং যে পুলিশ নিষ্ক্রিয় থেকেছে তার বিরুদ্ধে প্রয়োজনীয় ব্যবস্থা অবলম্বন করার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী এ কে এম হাসানুজ্জামান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মুলতুবি প্রস্তাবের মাধ্যমে আমি যেটা মেনশন করেছিলাম সেই সম্পর্কে আনন্দবাজার পত্রিকায় একটা সংবাদ বেরিয়েছে এবং তাতে বলছে, খবর পেয়ে পুলিশ বারাসাত থানা থেকে ঘটনাস্থলে যায়। কিন্তু বারাসাত থানার উপস্থিতিতে আগুন লাগানো হয়—এটাই আমার খবর। এই বিষয়ে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে তদন্ত করার জন্য অনুরোধ করছি।

**শ্রী সরল দেব :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি বর্ধমানের মানুষ এবং বর্ধমানের অনেক এম এল এ এখানে আছেন। বিগত কংগ্রেসি আমলের সময় ১৯৭২ সাল থেকে বিধান এক্সপ্রেস, কোল্ড ফিল্ড এক্সপ্রেস, ব্ল্যাক ডায়মন্ড প্রভৃতি এই যে কয়েকটি ট্রেন যাতায়াত করে, এই ট্রেনে ফার্স্ট ক্লাশে আপটু বর্ধমান পর্যন্ত উইদাউট টিকিটে বহু লোক যাতায়াত করে এবং তারা পরে সেখানে টিকিট করেন তারা যাতায়াত করতে পারেন না। এবং সেখানে টিকিট চেকারকে বললে তিনি বলেন, আমি বললে আমার জীবন যাবে। আমরা অনেক এম এল এ-রা বলেছি কিন্তু তারা বলেন, এটা বললে মার খাব। কাজেই এই রকম একটা ল লেস চলছে। যাদের টিকিট থাকে তারা ভয়ে কিছু বলতে পারেন না। যারা ফার্স্ট ক্লাশের টিকিট কেটেছেন তারা যাতায়াত করতে পারছেন না। এই অবস্থা শুরু হয়েছে ১৯৭২ সাল থেকে। এটাকে বন্ধ করার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি।

**শ্রী পতিতপাবন পাঠক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত পরশুদিন ১৪ তারিখে মাননীয় সদস্য সুনীতি বাবু কতকগুলি কথা বলেছেন প্রশান্তবাবুর বাজেট বক্তৃতার সময় এবং তিনি আমার নাম করেছেন, আমি তার উত্তর দেবার প্রয়োজনীয়তা মনে করি যদিও উনি সব ভুল বকেছেন। তিনি বলেছেন, মিউনিসিপ্যালিটি আমি চেয়ারম্যান হবার পর একজন হরিজনকে উইদাউট এনি নোটিশ তাকে সাসপেন্ড করা হয়েছে। কিন্তু উনি নামটা জানেন না। আমি প্রসিডিংসের কপি দেখেছি, উনি কি যে বলেন তা তার খেয়াল থাকে না। তিনি নির্ভেজাল অসত্য কথা বলেছেন। উনার যদি সৎসাহস থাকে তাহলে উনি বালিতে যাবেন, আমি ফাইল দেখিয়ে দেব। উনি আর একটা কথা বলেছেন, সেটা হচ্ছে অ্যামব্যাসাডার গাড়ি কেনার কথা।

একটা অ্যামবাসাডার গাড়ি কেনা হয়েছে তিনি বলেছেন, আমি তাকে বলি, তিনি আর যে সব গাড়ি কেনা হয়েছে সেইগুলো বলেন নি। শুধু একখানা অ্যামব্যাসাডার গাড়ি কেনা হয়নি, তার সঙ্গে দুটো অ্যাম্বুলেন্স ভ্যান কেনা হয়েছে, একটা ট্রাক্টার কেনা হয়েছে। এবং উনি জেনে রাখুন আর একটা অ্যামব্যাসাডার গাড়ি কেনা হবে যদি দরকার হয়। এই সব ব্যাপারে উনার কোনও চিন্তা করবার দরকার নেই। তবে উনি যদি ঐ গাড়িতে চাপতে চান তাহলে আমার কাছে যাবেন।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটু আগে একটা দরখাস্ত পেলাম, আমি আপনাকে এই দরখাস্তটা দিচ্ছি, আপনি মুখ্যমন্ত্রীকে দিয়ে দেবেন। প্রশাসনকে নিষ্ক্রিয় করে কি অত্যাচার চলছে গ্রামে গঞ্জে, এই দরখাস্তে তাই লেখা আছে।

**মিঃ স্পিকার ঃ** এখন ৬৭ নং দাবি পেশ, আমি ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়কে এই দাবি উত্থাপন করার জন্য অনুরোধ করছি।

## VOTING ON DEMAND FOR GRANTS

## DEMAND NO. 67

**Major Head :** 734—Loans for Power Projects

**Shri Jyoti Basu :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 59,53,00,000 be granted for expenditure under Demand No. 67, Major Head : "734—Loans for Power Projects". আমি যেহেতু আমার বক্তব্য লিপিবদ্ধ করে সদস্যদের মধ্যে বিতরণ করেছি, সেই জন্য আমি আর এটা পড়ছি না। তবে আমি অল্প সময়ের জন্য কয়েকটি কথা বলতে চাই এবং পরে প্রয়োজন হলে এখানে যে প্রশ্ন উত্থাপন করা হবে আলোচনার মধ্যে তার জবাব দেবার চেষ্টা করব। এটা মনে করিয়ে দেওয়া দরকার। আমরা উত্তরাধিকার সূত্রে কংগ্রেস সরকারের হাত থেকে যা পেয়েছিলাম বিদ্যুৎ প্রকল্পগুলোর ব্যাপারে, বিদ্যুতের ব্যাপারে, এখনও আমরা সেই অবস্থা থেকে আমাদের নিজেদের উদ্ধার করতে পারিনি, এই বিষয়ে কোনও সন্দেহ নেই। আমাদের অসুবিধা কি ছিল? আমরা এসে দেখলাম যে বিদ্যুৎ প্রকল্পে এমনভাবে এমন সব মানুষকে নেওয়া হয়েছে, কর্মীদের নিয়োগ করা হয়েছে যা অন্যায়। রাজনীতিগত ভাবে নেওয়া হয়েছে, পার্টিকে সমর্থন করবার জন্য লোক নিয়োগ করা হয়েছে। প্রকল্পে কি হবে না হবে, ভাল মন্দ এই সব দেখেন নি। দ্বিতীয়ত আমরা দেখেছি যে, হিসাব পর্যন্ত ছিল না, বিদ্যুতের চাহিদা কত করে বাড়বে প্রতি বছর এবং সেই অনুযায়ী কি ব্যবস্থা অবলম্বন করতে হবে সরকারকে এবং এই রকম হিসাব যখন ছিল না, স্বাভাবিক ভাবে তখন কত টাকা নিয়োগ করতে হবে, কত টাকা ইনভেস্ট করতে হবে এই প্রকল্পগুলো রূপায়ণ করবার জন্য আগামী দিনে, তার বিশেষ কোনও হিসাব ছিল না। বরং ওরা যে ভাবে টাকা খরচ করেছে—ওদের ধারণা ছিল বিদ্যুতের চাহিদা বাড়বে না, সুতরাং বিদ্যুতের জন্য বেশি টাকা খরচ করবার দরকার নেই।

(The Printed Speech of Shri Jyoti Basu is taken as read)

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৬৭ নং দাবির অধীনে মুখ্য খাত ৭৩৪—বিদ্যুৎ প্রকল্প বাবদ ঋণ সম্পর্কে ব্যয় নির্বাহের জন্য ৫৯,৫৩,০০,০০০ (উনষাট কোটি তিপ্পান্ন লক্ষ টাকা) মঞ্জুর করা হোক। যোজনা ক্ষেত্রে এবং যোজনা-বহির্ভূত ক্ষেত্রে বিভিন্ন ধরনের কর্মপ্রকল্প রূপায়ণের জন্য পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ এবং ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশনকে যে টাকা কর্জ দেওয়া হবে তা এই দাবির মধ্যে ধরে নেওয়া হয়েছে।

২। এই সভায় মাননীয় সদস্যবৃন্দ অবগত আছেন যে, ১৯৭৭ সালের জুন মাসে আমরা যখন কার্যভার গ্রহণ করেছিলাম, তখন পূর্ববর্তী কংগ্রেসি সরকারের কাছ থেকে অন্যান্য বিষয়ের সঙ্গে সঙ্গে তীব্র বিদ্যুৎ সঙ্কটের বিষয়টিকেও আমাদের উত্তরদায় হিসাবে গ্রহণ করতে হয়েছিল। সেই সঙ্কট আমরা এখনও কাটিয়ে উঠতে পারি নি। এর কারণ এই যে, আমাদের পূর্বসূরীদের মধ্যে দূরদৃষ্টির যে অভাব ছিল তার ফলেই পশ্চিমবঙ্গে আমাদের চাহিদামতো বিদ্যুৎ উৎপাদন এখনও সম্ভব হচ্ছে না। তার ওপর, আমাদের মাননীয় পূর্বসূরিদের আমলে দামী দামী সব প্ল্যান্ট এবং যন্ত্রপাতির রক্ষণাবেক্ষণও পুঙ্খানুপুঙ্খ পরীক্ষণের দিকটা নিদারুণভাবে উপেক্ষিত হয়েছিল। যাই হোক, এই সঙ্কট যাতে কাটিয়ে ওঠা যায় সেজন্য দীর্ঘ মেয়াদী এবং স্বল্প-মেয়াদী ব্যবস্থাদি ইতিমধ্যে গ্রহণ করা হয়েছে।

৩। প্রথমে আমি আমাদের বর্তমান অবস্থার কথা সংক্ষেপে বলতে চাই। আমাদের প্রধান বিদ্যুৎ উৎপাদনকেন্দ্রগুলি পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ এবং ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশন লিমিটেডের পরিচালনাধীন। ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশন লিমিটেড কিন্তু একটি বেসরকারি কোম্পানি। পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদের তাপবিদ্যুৎ কেন্দ্রগুলি সাঁওতালডিহি ও ব্যান্ডেলে অবস্থিত। আর ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশনের এধরনের কেন্দ্রগুলি কলকাতায় এবং তার আশেপাশে ছড়িয়ে আছে। কিছুদিন আগে পর্যন্ত সাঁওতালডিহিতে দুটি বিদ্যুৎ উৎপাদন প্ল্যান্ট ছিল, যার প্রত্যেকটির উৎপাদন সামর্থ ১২০ মেগাওয়াট। গত জানুয়ারি মাসে অনুরূপ উৎপাদন সামর্থবিশিষ্ট একটি তৃতীয় ইউনিটের উদ্বোধন করা হয়। দুর্ভাগ্যবশত, এই ইউনিটটিকে এখনও যথেষ্ট পরিমাণে পোক্ত করে তোলা যায় নি। আর তাই সেখানে ব্যবসায়িক প্রয়োজনে বিদ্যুৎ উৎপাদন করা যাচ্ছে না। তবে আমরা আশা করছি যে, অদূর ভবিষ্যতে এই ইউনিটটিতে ব্যবসায়িক প্রয়োজনে বিদ্যুৎ উৎপাদন করা সম্ভব হবে। ব্যান্ডেলে ইউনিট রয়েছে চারটি, যার প্রত্যেকটির উৎপাদন-সামর্থ হচ্ছে ৭৫ মেগাওয়াট। প্ল্যান্ট ইত্যাদি পুঙ্খানুপুঙ্খভাবে পরীক্ষা করে দেখার জন্য প্রতি বছর স্বভাবতই প্রায় যে তিন মাস সময় চলে যায় এবং দৈনন্দিন রক্ষণাবেক্ষণ ও মেরামতের জন্য যতটা সময় লাগে তা বাদ দিলেও অন্যান্য সময়ে সাঁওতালডিহি দুটি ইউনিট এবং ব্যান্ডেলের তিনটি ইউনিট থেকে আমরা নিশ্চিত এবং নিয়মিতভাবে বিদ্যুৎ-সরবরাহ আশা করতে পারি। এভাবে এই পাঁচটি ইউনিট থেকে নীট প্রায় ৩৬০ মেগাওয়াট বিদ্যুৎ পাবার সম্ভাবনা রয়েছে। রাজ্য সরকারের পরিচালনাধীন প্রতিষ্ঠান দুর্গাপুর প্রোজেক্টস লিমিটেড থেকে পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদকে ৮০ মেগাওয়াটের মতো বিদ্যুৎ সরবরাহ করার কথা। কিন্তু দুর্ভাগ্যক্রমে এই প্রতিষ্ঠানটি বেশ কিছুদিন যাবৎ নানাবিধ সমস্যায় জর্জরিত, যার ফলে এর কাজকর্ম খুব সন্তোষজনক বলে

মনে হচ্ছে না। প্রতিষ্ঠানটির ঐসব সমস্যা দূর করতে আমরা যথাসাধ্য চেষ্টা করছি। তবু ঠিক এই মুহূর্তে দুর্গাপুর প্রোজেক্টস লিমিটেড থেকে পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদের জন্য ৫০ মেগাওয়াটের বেশি বিদ্যুৎ সরবরাহ করা যাবে বলে আমরা বিশ্বাস করতে পারছি না। আসলে বড় ধরনের একটি উৎপাদন ইউনিটে সম্প্রতি যে বিপত্তি ঘটে গিয়েছে তার ফলেই দুর্গাপুর প্রোজেক্টস লিমিটেড পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদকে আপাতত কোনও বিদ্যুৎ সরবরাহ করতে পারছে না। সুতরাং দুর্গাপুর প্রোজেক্ট লিমিটেড থেকে ৫০ মেগাওয়াট বিদ্যুৎ সরবরাহের সম্ভাবনাকে স্বীকার করে নিলেও পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ বর্তমানে মোট ৪১০ মেগাওয়াটের মতো বিদ্যুৎ পেতে পারে। এর থেকে ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশন লিমিটেডকে প্রায় ২০০ মেগাওয়াট বিদ্যুৎ দেওয়া যাবে। ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশন ২৩০ মেগাওয়াটের মতো বিদ্যুৎ উৎপাদন করে যাচ্ছে। আর এই উৎপাদনের মাত্রা মোটামুটি সুস্থির ও নিয়মিত। দামোদর ভ্যালি কর্পোরেশন থেকে ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশনকে ৯৫ মেগাওয়াট বিদ্যুৎ সরবরাহের কথা থাকলেও দামোদর ভ্যালি কর্পোরেশন থেকে নিয়মিতভাবে একটা বিদ্যুৎ পাওয়া যাবে বলে আমার মনে হয় না। বাস্তব অবস্থার প্রতি লক্ষ্য রাখলে, ৬০ মেগাওয়াটের বেশি বিদ্যুৎ আশা করা আমাদের পক্ষে উচিত হবেনা। অতএব ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশনের জন্য মোট ৪৯০ মেগাওয়াটের মতো বিদ্যুৎ পাওয়া যেতে পারে, অথচ কলকাতার সর্বমোট চাহিদা হচ্ছে প্রায় ৫৬০ মেগাওয়াট। বিধিবদ্ধ রেশনিং ব্যবস্থা প্রবর্তন করে বিদ্যুতের চাহিদা প্রায় ১৫ শতাংশ ছাঁটাইয়ের পরেও কলকাতার জন্য ঐ ৫৬০ মেগাওয়াট বিদ্যুৎ দরকার। বর্তমান পরিস্থিতিতে আমরা তাই দেখতে পাচ্ছি যে, সবচেয়ে বেশি প্রয়োজনের মুহূর্তে কলকাতায় প্রায় ৭০ মেগাওয়াট বিদ্যুৎ ঘাটতি থেকে যাচ্ছে। কখনও কখনও পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদের সাতটি ইউনিটেই হয়তো বিদ্যুৎ উৎপাদন করা সম্ভব হতে পারে। সময় সময় দুর্গাপুর প্রোজেক্টস লিমিটেড এবং দামোদর ভ্যালি কর্পোরেশনও হয়তো যথাক্রমে ৫০ এবং ৬০ মেগাওয়াট বিদ্যুৎ সরবরাহ করতে পারে। তখন কলকাতায় বিদ্যুৎ ঘাটতির পরিমাণও আনুপাতিকভাবে কমে আসবে। ঠিক এভাবেই অন্য কোনও সময় আবার অভাবিতপূর্ব বিপত্তিও দেখা দিতে পারে। আর তখন বিদ্যুৎ ঘাটতির পরিমাণ আনুপাতিকভাবে বেড়ে যেতে পারে। বস্তুত দুর্গাপুরের এ ধরনের একটি বিপত্তির ফলই যে আমাদের এখনও পর্যন্ত ভোগ করতে হচ্ছে, একথা আমি আগেই জানিয়েছি।

৪। আমি এতক্ষণ যে পরিস্থিতির বিবরণ দিলাম সেটা যে খুব সুখবহ নয় তা স্বীকার করতেই হবে। তবে, এর সমাধানের পথও খুব স্পষ্ট, অর্থাৎ আমাদের বিদ্যুৎ উৎপাদনের সামর্থ বাড়াতে হবে এবং আমাদের যাবতীয় প্ল্যান্ট ও যন্ত্রপাতি ঠিকমতো দেখে শুনে রাখতে হবে। এই শেষোক্ত বিষয়ে আমি বলতে পারি যে, অতীতে যে সমস্ত বয়লার ও টারবাইনের প্রতি কোনওরকম যত্ন নেওয়া হয় নি, আমরা দরকার বুঝে সেগুলি খুঁটিয়ে পরীক্ষা করে দেখতে শুরু করেছি। কোনও কোনও ক্ষেত্রে কিছুমাত্র বিরাম না দিয়ে বয়লারগুলিকে একনাগাড়ে প্রায় তিন বৎসর ধরে চালানো হয়েছিল। আমাদের রক্ষণাবেক্ষণ কর্মসূচি অনুসারে ইতিমধ্যে সাঁওতালডিহি কেন্দ্রের একটি ইউনিট এবং ব্যান্ডেলের দুটি ইউনিটের পুঙ্খানুপুঙ্খ পরীক্ষণের গুরুত্বপূর্ণ সব কাজ ব্যাপকভাবে সম্পন্ন করা হয়েছে। সাঁওতালডিহির দ্বিতীয় ইউনিটের পুঙ্খানুপুঙ্খ পরীক্ষা খুব অল্পদিনের মধ্যেই শুরু করা হবে বলে আশা করা যাচ্ছে। এই

পরীক্ষা-কর্মসূচির জন্য কিছুটা বেশি সময় হাতে রাখতে আমরা বাধ্য হয়েছি। কেন না সামূহিক বিদ্যুৎ-ঘাটতির পরিপ্রেক্ষিতে এককালে একটির বেশি ইউনিটকে বন্ধ করে রাখা আমরা সমীচীন বলে মনে করি না।

৫। আমাদের বিদ্যুৎ উৎপাদনের সামর্থ বাড়ানোর ব্যাপারে দীর্ঘমেয়াদী এবং স্বল্পমেয়াদী কিছু কিছু ব্যবস্থা নেওয়া সম্ভব। আমাদের জলবিদ্যুৎ উৎপাদনের ব্যবস্থা পর্যাপ্ত নয় বলে পশ্চিমবঙ্গে আমাদের প্রায় সর্বাংশেই তাপবিদ্যুতের ওপর নির্ভর করতে হয়। আপনারা সবাই জানেন যে, কোনও তাপবিদ্যুৎ প্রকল্পই অন্তত চার বছরের আগে ফলপ্রসূ হতে পারে না। পশ্চিমবঙ্গে এই ফলপ্রসূতার কাল যে আরও দীর্ঘায়িত হয়েছে এজন্য আমাদের পূর্বসূরীরা অনেক ধন্যবাদ পেতে পারেন। পশ্চিমবঙ্গের বিশেষ পরিস্থিতিতে জরুরি ধরনের স্বল্পমেয়াদী ব্যবস্থা গ্রহণ করাই যে প্রয়োজন এ বিষয়ে কোনও সন্দেহ নেই। তাই বিদ্যুৎ উৎপাদনের জন্য গ্যাস টারবাইন সেট বসানোই আমাদের কাছে একমাত্র সম্ভব ও বাস্তব ব্যবস্থা বলে মনে হয়েছিল। এই গ্যাস-টারবাইন সেট অপেক্ষাকৃত কম সময়ের মধ্যেই বসানো যেতে পারে এবং প্রায় স্বয়ংক্রিয় ইঞ্জিনের মতোই দরকার বুঝে চালানো এবং বন্ধ করা যেতে পারে। বিশ্বের অনেক দেশ থেকে টেন্ডার আহ্বান করার পর আমরা শেষ পর্যন্ত ইংল্যান্ড থেকে এরকম পাঁচটি সেট আনিয়েছি। এর প্রত্যেকটির উৎপাদন সামর্থ হচ্ছে ২০ মেগাওয়াট। প্রায়োগ দিক থেকে এ সমস্ত সেটের উৎকর্ষ প্রামাণিক। আর দামেও এগুলি সবচেয়ে সস্তা। ব্রিটিশ সরকার এই সেটগুলি ভারত সরকারকে উপহার দিয়েছেন এবং ভারত সরকারের কাছ থেকে এগুলি আমাদের কিনে নিতে হবে। এখন ঐ পাঁচটি সেটই বসানোর কাজ চলছে। আমরা আশা রাখি যে, ১৯৭৯ সালের আগস্ট-সেপ্টেম্বরের মধ্যেই সেটগুলি চালু করা সম্ভব হবে। অবশ্য এগুলি যদি আরও আগেই চালু করা যায় তাহলে সেটা হবে একটা বাড়তি লাভ আর এই বাড়তি লাভ পশ্চিমবঙ্গ যোগ্যভাবেই দাবি করতে পারে। এই সেটগুলির মধ্যে দুটি বসানো হবে কসবায় এবং দুটি হলদিয়ায়। এই চারটি সেট থেকে ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশনের বিদ্যুৎ সরবরাহ ৮০ মেগাওয়াট বিদ্যুৎ যোগান দেওয়া হবে। একটি সেট বসানো হবে শিলিগুড়িতে আর একটি উত্তরবঙ্গের বিদ্যুৎ সরবরাহ ব্যবস্থার কাজে লাগবে। এ সমস্ত গ্যাস টারবাইন সেট এইচ এস ডি তেল দিয়ে চালানো হবে। তাপবিদ্যুৎকেন্দ্রে ব্যবহৃত কয়লার চেয়ে এই তেল অনেক বেশি দামী জ্বালানি। ফলে, গ্যাস-টারবাইন সেট থেকে এক ইউনিট বিদ্যুৎ উৎপাদনের খরচা অনেকটা বেশি হবে এবং বিদ্যুৎ উৎপাদনের এই যে অতিরিক্ত খরচা, এটা উচ্চচাপের বিদ্যুৎ ব্যবহারকারীদেরই বহন করতে হতে পারে। বাস্তুকর্ম সমেত ঐ পাঁচটি গ্যাস-টারবাইন সেট বসানোর মোট খরচা গিয়ে দাঁড়াবে প্রায় ৩০ কোটি টাকা।

৬। আমরা যখন ভারত সরকারকে দিয়ে আমাদের গ্যাস-টারবাইন প্রকল্প অনুমোদন করিয়ে নিতে চেষ্টা করছিলাম, তখন এই রাজ্যের মানুষদের দুর্ভোগ হ্রাসের জন্য বিকল্প কোনও ব্যবস্থা করা যেতে পারে কিনা সেটাও আমরা ভেবে দেখেছি। আমরা শুনেছিলাম যে, উড়িষ্যার কিছু উদ্বৃত্ত বিদ্যুৎ আছে। কিন্তু দুর্ভাগ্যের কথা, উড়িষ্যা ও পশ্চিমবঙ্গের বিদ্যুৎবাহী তারজালির মধ্যে সরাসরি কোনওরকম সংযোগ নেই। অতএব উড়িষ্যা থেকে পশ্চিমবঙ্গে বিদ্যুৎ আনার ব্যাপারটি তখন অসম্ভব বলেই মনে হয়েছিল। তবে আমি এখন আনন্দের সঙ্গে

একথা জানাতে পারি যে, আমাদের অফিসাররা উড়িষ্যা, বিহার এবং দামোদর ভ্যালি কর্পোরেশনের অফিসারদের সঙ্গে পরামর্শ করে এমন একটা বন্দোবস্ত করতে পেরেছিলেন যাতে উড়িষ্যার উদ্বৃত্ত বিদ্যুৎ প্রথমত বিহারে তারপর দামোদর ভ্যালি কর্পোরেশন এবং সেখান থেকে পশ্চিমবঙ্গে নিয়ে আশা সম্ভব হয়েছিল। প্রথম দিকে এ ধরনের বন্দোবস্ত বেশ কিছুটা অসুবিধা হচ্ছিল। কেন না, আগে তো কখনও এভাবে কাজ হয়নি। কিন্তু অল্পদিনের মধ্যেই ঐ বন্দোবস্ত অনুসারে সুস্থিরভাবে কাজ চলতে লাগল। এবং অত্যন্ত দুঃসময়ে আমরা যে সাহায্য পেয়েছিলাম তার জন্য উড়িষ্যা সরকারের প্রতি আমাদের পশ্চিমবঙ্গবাসীদের অবশ্যই কৃতজ্ঞতা জানানো উচিত। উড়িষ্যা ও পশ্চিমবঙ্গের মধ্যে সরাসরি সংযোগ স্থাপনের কথা আমরা এখন ভেবে দেখছি তবে এরকম সংযোগ স্থাপিত না হওয়া অবধি গত বছরের বন্দোবস্তমতোই কাজ চলতে থাকবে। আমাদের পূর্বসূরীরা যদি এ সম্বন্ধে ভাবনা-চিন্তা করে কার্যকর কিছু কিছু ব্যবস্থা গ্রহণ করে যেতেন তা হলে সত্যিই খুব ভালো হত।

৭। দীর্ঘ-মেয়াদী ব্যবস্থাগুলির কথা বলতে গিয়ে আমি আপনাদের জানাতে পারি যে, সাঁওতালডিহির ১২০ মেগাওয়াট বিদ্যুৎ-উৎপাদনক্ষম নতুন ইউনিট ১৯৮০ সালের মার্চ মাসের মধ্যে, ব্যান্ডেলের ২১০ মেগাওয়াট বিদ্যুৎ-উৎপাদনক্ষম পঞ্চম ইউনিট ১৯৮০ সালের শেষার্ধে, কোলাঘাটের তিনটি ইউনিট—যার প্রত্যেকটিতে ২১০ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদিত হবে—১৯৮২ সালের ডিসেম্বর মাসের মধ্যে, দুর্গাপুরের ১১০ মেগাওয়াট বিদ্যুৎ-উৎপাদনক্ষম ষষ্ঠ ইউনিট ১৯৮২ সালের মার্চ মাসের মধ্যে এবং টিটাগড়ে ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশনের চারটি ইউনিট—যার প্রত্যেকটিতে ৬০ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদিত হবে—১৯৮২ থেকে ১৯৮৬ সালের মধ্যে চালু করা সম্ভব হবে বলে আশা করা যায়। আমাদের পূর্ববর্তী সরকার যদি আন্তরিকতা নিয়ে তাদের কাজকর্ম চালিয়ে যেতেন তা হলে টিটাগড়ের ইউনিটগুলি ছাড়া আর সব ইউনিটের কাজ আমি যে সমস্ত তারিখ উল্লেখ করলাম তার অনেক আগেই শুরু করা যেত। ক্ষমতায় আসার পর আমরা লক্ষ্য করলাম, আমি যেসব প্রকল্পের কথা উল্লেখ করেছি তার প্রায় সবগুলির কাজই অনেকটা পিছিয়ে রয়েছে। উদাহরণ হিসাবে বলা যেতে পারে যে, কোলাঘাট প্রকল্প ১৯৭৩ সালে মঞ্জুর করা হয়েছিল এবং ১৯৭৭ সালের মধ্যেই এর কাজ শুরু করা উচিত ছিল। অথচ প্রকৃতপক্ষে এ ব্যাপারে কিছুই করা হয় নি এবং আমাদের একদম প্রায় গোড়া থেকেই কাজ শুরু করতে হয়েছে। কিন্তু দুর্ভাগ্যক্রমে আমাদের আমলেও কিছু কিছু গলতি ঘটে গিয়েছে। ১৯৭৮ সালে জুন মাসের মধ্যে সাঁওতালডিহির তৃতীয় ইউনিটটি চালু হয়ে যাবার কথা ছিল। অথচ দেরি হতে হতে তা শেষ পর্যন্ত গিয়ে চালু হল ১৯৭৯ সালের জানুয়ারি মাসে। একইভাবে, ব্যান্ডেলের পঞ্চম ইউনিটটি যেখানে ১৯৭৯ সালের ডিসেম্বরের মধ্যে চালু হয়ে যাওয়া উচিত ছিল, সেখানে সেটা অন্তত ১৯৮০ সালের জুন মাস অবধি পিছিয়ে দেওয়া হয়েছে। এর কারণ হচ্ছে পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদের সাংগঠনিক দুর্বলতা এবং পর্ষদের ঠিকাদার ও শ্রমিকদের মধ্যে উদ্ভূত নানান সমস্যা। আমরা অবশ্য পর্ষদের ঐ সাংগঠনিক দুর্বলতা দূর করার জন্য চেষ্টা করছি। ঠিকাদারদের বেশ কিছু গুরুত্বপূর্ণ কাজের দায়িত্ব দেওয়া হয়েছিল। অথচ ব্যান্ডেলে দুজন বড় ঠিকদার নিজেদের ইচ্ছামতো কাজ বন্ধ রেখে আমাদের অকূল দরিয়ায় ঠেলে দেন। শ্রমিক-সংক্রান্ত সমস্যাগুলি আমরা সমাধান করতে পেরেছি এবং মনে হয়, পরিস্থিতি এখন

মোটামুটি আয়ত্তের মধ্যে।

৮। দুর্ভাগ্যের কথা, কোনও বিদ্যুৎ-উৎপাদনকেন্দ্র চালু হবার সঙ্গে সঙ্গেই আমরা স্বস্তির নিঃশ্বাস ফেলতে পারি না। এখনও পর্যন্ত প্ল্যান্ট, যন্ত্রপাতি ও সাজসরঞ্জামের জন্য ভারত সরকারের পরিচালনাধীন একটি বৃহদায়তন প্রতিষ্ঠানের ওপর আমাদের একান্তভাবে নির্ভর করতে হচ্ছে। এইসব যন্ত্রপাতি এবং সাজসরঞ্জামের কাজকর্ম সর্বদা সন্তোষজনক নয়। ত্রুটিপূর্ণ সাজসরঞ্জামের জন্যই সাঁওতালডিহির তৃতীয় ইউনিটটি চালু করতে কিছুটা দেরি হয়েছিল। চালু করার পরেও তা থেকে অব্যাহতভাবে বিদ্যুৎ পাওয়া আমাদের পক্ষে সম্ভব হচ্ছে না। গোলমাল সেখানে লেগেই আছে ঠিক কবে থেকে যে ঐ তৃতীয় ইউনিট থেকে আমরা নিশ্চিত ও নিয়মিতভাবে বিদ্যুৎ পাব সেটা আমরা জানি না। এসব ঘটনা দুর্ভাগ্যজনক। কিন্তু সেগুলির দিকে আমাদের নজর দিতে হবে এবং আমরা ইতিমধ্যে ভারত সরকারকে এসব ঘটনার কথা জানিয়েছি।

৯। আর একটি সমস্যা হল কয়লার মান। এই সমস্যা নিয়ে আমাদের মাঝে মাঝেই মাথা ঘামাতে হয়। কয়লা নামক বস্তুটি কিন্তু পশ্চিমবঙ্গেই উৎপাদিত হয়, অথচ সবচেয়ে ভালোজাতের কয়লা আমাদের ভাগ্যে জোটে না। আমাদের বিভিন্ন বিদ্যুৎ উৎপাদনকেন্দ্রে যে কয়লা সরবরাহ করা হয় তাতে নাকি প্রচুর পরিমাণে ছাই থাকে এবং এই ছাইও নাকি ক্ষয়কারক প্রকৃতির। আর তারই ফলে আমাদের বয়লারে টিউবগুলি অকেজো হয়ে পড়ে। এই যে কয়লা, যার মান সম্বন্ধে সন্দেহের অবকাশ রয়েছে, তার পরিবহনের ক্ষেত্রেও অনেক সমস্যা আছে। এই ব্যাপারে তিনটি এজেন্সি জড়িত। তারা হচ্ছে সরবরাহকারী (অর্থাৎ ভারত সরকারের পরিচালানাধীন একটি প্রতিষ্ঠান) রেল বিভাগ এবং পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ। আপাতদৃষ্টিতে মনে হয়, এই তিনটি এজেন্সির কাজের মধ্যে পূর্ণ সমন্বয় এখনও গড়ে ওঠে নি।

১০। উত্তরবঙ্গের পরিস্থিতি বেশ জটিল। দক্ষিণবঙ্গ থেকে এ সম্পূর্ণ বিচ্ছিন্ন। উত্তরবঙ্গের সঙ্গে দক্ষিণবঙ্গের একটা সংযোগ স্থাপন করা যে খুবই প্রয়োজন সেটা অতীতের প্রাজ্ঞ ব্যক্তিদের মাথায় আসে নি। ফলে দক্ষিণবঙ্গ থেকে উত্তরবঙ্গে বিদ্যুৎ পাঠাতে চাইলেও তা আমরা পারব না। এখন অবশ্য বিদ্যুৎ প্রেরণের জন্য লাইন বসানো হবে। আমরা আশা করছি, ১৯৭৯-৮০ সালের মধ্যেই এই কাজ সম্পূর্ণ হয়ে যাবে ততদিন উত্তরবঙ্গে আমাদের বিহারের দেওয়া বিদ্যুৎ এবং বিভিন্ন ডিজেল স্টেশনের ওপরই নির্ভর করতে হবে। বিহার থেকে ১০ মেগাওয়াট বিদ্যুৎ সরবরাহের কথা। কিন্তু নিয়মিতভাবে আমরা তা পাই না। গত বছর শিলিগুড়িতে ৩.৫ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদনের ক্ষমতাসম্পন্ন একটি ডিজেল সেট বসানো হয়েছে। আগামী কয়েক মাসের মধ্যে ঐ রকম আরও একটি ডিজেল সেট বসানো হবে। আমরা আশা করছি যে, এক বছরের মধ্যেই আলিপুরদুয়ারের আরও দুটি ডিজেল সেট আমরা বসাতে পারব, যা থেকে ১.৭৫ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদিত হবে। এটাও অবশ্য সত্যি যে, আমাদের জলঢাকা জলবিদ্যুৎকেন্দ্র রয়েছে। কিন্তু সেখানেও মাঝে মাঝে বিভ্রাট দেখা দেয়। কারণ সেখানকার জলের বিশেষ ধরনের দরুন টারবাইনগুলি ঠিকমতো কাজ করতে পারে না। আমরা সম্প্রতি রিনচিংটনে ১ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদনের ক্ষমতাসম্পন্ন একটি ছোট

জলবিদ্যুৎ প্রকল্প চালু করেছি। ভবিষ্যতে রম্মামে আরও একটি জলবিদ্যুৎ কেন্দ্র স্থাপন করার কথা আমরা চিন্তা করে দেখছি। তা থেকে ৫০ মেগাওয়াট বিদ্যুৎ পাওয়া যাবে। আপাতত শিলিগুড়িতে কিছুদিনের মধ্যেই যে গ্যাস টারবাইনটি চালু করা হবে তাতে সমস্যার অনেকটা সুরাহা হবে বলে আশা করা যাচ্ছে। তারপর দক্ষিণ ও উত্তর বঙ্গের মধ্যে ১৩২ কে ভি লাইন স্থাপিত হওয়ার সঙ্গে সঙ্গেই আমরা সেখানে আরও বেশি করে বিদ্যুৎ পাঠাতে পারব।

১১। সুতরাং এই হল গিয়ে আমাদের বর্তমান অবস্থা। আমাদের সেসব সমস্যা রয়েছে সেগুলির মোকাবিলা করার জন্য আমাদের যথাসাধ্য চেষ্টা করতে হবে। কিন্তু বিদ্যুতের চাদিহা যে দিনের পর দিন বেড়েই যাবে সেকথা আমাদের ভুলে গেলে চলবে না এবং তার জন্য আমাদের পর্যাপ্ত রকমের ব্যবস্থা করতে হবে। বস্তুত, ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশনের বিদ্যুৎ উৎপাদনের সামর্থ যে যথা সম্ভব তাড়াতাড়ি বাড়ানো দরকার সেটা আমরা ক্ষমতায় আসার সঙ্গে সঙ্গেই বুঝতে পেরেছিলাম। আমাদের পুর্বসূরীরা এ বিষয়ের প্রয়োজনীয়তা নিয়ে আদৌ চিন্তা করছিলেন বলে মনে হয় না। কারণ, এ সম্বন্ধে তারা বিশেষ কিছু করে গিয়েছেন বলে তো দেখা যাচ্ছে না। তাই নিরবিচ্ছিন্ন প্রয়াস চালিয়ে আমরা ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশনের টিটাগড় প্রকল্পের জন্য ভারত সরকারের অনুমোদন আদায় করেছি। এই প্রকল্পের রূপায়ণে খরচ পড়বে ১০০ কোটি টাকারও বেশি। কিন্তু এত টাকা ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশনের নেই। সেজন্যই তাদের ৩০ কোটি টাকা ঋণ দিতে এবং সরকারি অর্থ-প্রতিষ্ঠান থেকে বাকি টাকা কর্জ করবার ব্যাপারে তাদের সাহায্য। করতে আমরা রাজি হয়েছি। এ থেকেই আপনারা বুঝতে পারছেন যে, উত্তরবর্তিতা সুত্রে আমরা অতীতের যে বিদ্যুৎ পরিস্থিতির সম্মুখীন হয়েছিলাম তাতে আমাদের কি পরিমাণ উদ্বিগ্ন হতে হয়েছে এবং সেই সঙ্কটজনক পরিস্থিতি কাটিয়ে ওঠার জন্য আমাদের কতটা ঐকান্তিকভাবে চেষ্টা করতে হয়েছে। টিটাগড় প্রকল্পের কাজ এখন ভালোভাবেই এগিয়ে চলেছে। রাজ্য সরকার এর সঙ্গে জড়িত রয়েছেন বলে ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশনের অধিকর্তৃ পর্ষদে আমরা আমাদের একজন প্রতিনিধিকেও রেখেছি।

১২। আমরা সঙ্গত কারণেই আশা করতে পারি যে, অদূরভবিষ্যতে বিদ্যুৎ উৎপাদনের জন্য পাঁচটি গ্যাসটারবাইন সেট এবং সাঁওতালডিহির চতুর্থ ইউনিট ও ব্যান্ডেলের পঞ্চম ইউনিট চালু করা হলে আমরা আমাদের বর্তমান সমস্যাগুলি কাটিয়ে উঠতে পারব। কিন্তু আমি একটু আগেই বলেছি শিল্পের বিকাশ ও সম্প্রসারণের সঙ্গে বিদ্যুতের যে চাহিদা অনিবার্যভাবে বেড়ে যাবে তা মেটানোর জন্য আমাদের পর্যাপ্ত রকম ব্যবস্থা করতেই হবে। তাই সপ্তম যোজনা কালে আমাদের যে পরিস্থিতির সম্মুখীন হতে হবে তার মোকাবিলা করার জন্য ষষ্ঠ যোজনায় কয়েকটি নতুন প্রকল্পের অন্তর্ভুক্তি সম্পর্কে আমরা প্রস্তাব দিয়েছিলাম। তার মধ্যে সবচেয়ে গুরুত্বপূর্ণ হল ৬৩০ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদনের জন্য আমাদের কোলাঘাট সম্প্রসারণ প্রকল্প। আমরা বলেছিলাম যে, ১৯৭৯-৮০ সালে আমরা এই প্রকল্পের কাজ শুরু করব। বস্তুত, এই প্রকল্পের জন্য টেন্ডার আহ্বান করে বিশ্বের অনেক দেশের কাছে আমরা প্রাথমিক নোটিশও পাঠিয়েছি। কেন না, প্রকল্পটির ব্যাপারে ভারত সরকার যে সম্মতি দেবেন না সেটা আমরা কখনও কল্পনা করতে পারি নি। দেখা গেল, আমরা যা ভেবেছিলাম তার সবটাই ভুল। ভারত সরকার যে শুধু আমাদের কোলাঘাট প্রকল্পটি বাতিল করে দিলেন তাই

নয়, যোজনা কালের শেষে, বিশেষ করে ফরাক্কা ও চুখা প্রকল্পের কথা বিবেচনা করে পূর্বাঞ্চলে বিদ্যুৎ উদ্বৃত্ত হবে, এই আশা নিয়ে ঐ যোজনা কালের জন্য আমরা অন্য যেসমস্ত প্রকল্পের প্রস্তাব করেছিলাম সেগুলি মেনে নিতেও তারা অসম্মত হলেন। আমি সঙ্গে সঙ্গে বিষয়টি নিয়ে যোজনা কমিশন ও বিদ্যুৎ মন্ত্রকের সঙ্গে যোগাযোগ করি। কেন্দ্রীয় বিদ্যুৎ কর্তৃপক্ষের নিজেদের তৈরি বার্ষিক বিদ্যুৎ সমীক্ষা রিপোর্ট থেকে পরিসংখ্যান তুলে ধরে আমি দেখাই যে, ফরাক্কা ও চুখা প্রকল্প সহ বর্তমানে সমস্ত চালু প্রকল্পকে যদি হিসেবের মধ্যে ধরাও হয় তাহলেও সপ্তম যোজনা কালে পশ্চিমবঙ্গে বিদ্যুতের ঘাটতি থেকে যাবে যদি না, যে প্রকল্পগুলির কথা আমরা উল্লেখ করেছি সেগুলি আমাদের ষষ্ঠ যোজনার মধ্যে অন্তর্ভূক্ত করা হয়। বিশেষ করে একটা জিনিস আমি জোর দিয়ে বোঝাতে চাইছি যে, বিদ্যুতের জন্য আমরা আর দামোদর ভ্যালি কর্পোরেশনের ওপর নির্ভর করে থাকতে পারি না। বর্তমানে কলকাতা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশনকে দামোদর ভ্যালি কর্পোরেশনের ৯৫ মেগাওয়াট বিদ্যুৎ সরবরাহ করার কথা। আর একটা কলকাতার যে মোট বিদ্যুৎ চাহিদা তা থেকে শতকরা প্রায় ২০ ভাগ কম। অথচ আমরা নিয়মিতভাবে ৫০/৬০ মেগাওয়াটের বেশি কখনও পাই না। দামোদর ভ্যালি কর্পোরেশন তার কার্যক্ষেত্রের বাইরে পশ্চিমবঙ্গের জন্য কিছুটা পরিমাণ বিদ্যুতের যোগান দেয়। তারা মনে করে ষষ্ঠ যোজনা কালের শেষে এই বিদ্যুতের চাহিদা আরও বেড়ে যাবে। আর সেইজন্য তাদের বিদ্যুৎ উৎপাদন করার ক্ষমতা আরও বাড়ানোর দরকার হতে পারে। আর সেই উদ্দেশ্যে আইনমতে যে মূলধন বিনিয়োগ করার প্রয়োজন ঘটবে, তার একটা অংশ আমাদেরকে বহন করতে হবে। অথচ, আমাদের প্রয়োজন যে পুরোপুরি মেটানো হবে সেরকম কোনও গ্যারান্টি আমরা পাব না। সুতরাং যত তাড়াতাড়ি সম্ভব আমাদের স্বনির্ভর হওয়ার প্রয়োজনীয়তা দেখা দিয়েছে। তাই প্রয়োজন সপ্তম যোজনা কালের মধ্যে আমাদের বিদ্যুৎ উৎপাদন ক্ষমতাকে উল্লেখযোগ্যভাবে বাড়িয়ে নেওয়া। চাহিদা আছে সেই তুলনায় যোগান কম। আর চাহিদা ও যোগানের মধ্যে এই ব্যবধান ঘোচানোর জন্যে যা হোক কিছু উপায় খুঁজে বার করতে আমরা অন্ধকারে হাতড়ে বেড়াব—এমন পরিস্থিতির মধ্যে আমরা আর নিজেদেরকে রাখতে পারি না। আর সেই কথাটাই আমি গুরুত্ব দিয়ে বোঝাতে চাইছি। অমি সানন্দে জানাই যে, কেন্দ্রীয় বিদ্যুৎমন্ত্রীর কাছ থেকে আমি সম্প্রতি একটি চিঠি পেয়েছি। তাতে তিনি বলেছেন যে, প্রাথমিকভাবে বিচার করে দেখা গেছে যে আমাদের কোলাঘাট প্রকল্পটি যুক্তিসঙ্গত এবং কেন্দ্রীয় বিদ্যুৎ কর্তৃপক্ষ তা আর একবার বিবেচনা করে দেখতে সম্মত আছেন।

১৩। বিদ্যুৎ শুধু উৎপাদন করলেই হল না। বিদ্যুৎ যারা ব্যবহার করেন তাদের মধ্যে যদি এই উৎপাদিত বিদ্যুৎ ঠিকভাবে বণ্টন না করা হয় তাহলে ঐ উৎপাদনের কোনও মূল্যই থাকে না। বিদ্যুৎ পৌছে দেওয়া এবং বণ্টনের যে ব্যবস্থা আমাদের আছে সামগ্রিকভাবে সেটিকে আরও শক্তিশালী করা দরকার। কেন না এই ব্যবস্থার মধ্যে এখনও অনেক দুর্বলতা রয়ে গেছে। উদাহরণ হিসেবে আমি উত্তরবঙ্গের পরিস্থিতির কথা বলতে পারি। তার কথা তো আমি আগেই বলেছি। বিদ্যুৎ পৌছে দেওয়া ও বণ্টনের জন্য আমাদের যে ব্যবস্থা রয়েছে তাকে আরও শক্তিশালি করে তুলতে আমরা আগ্রহী। শুধু আগামী বছরের বাজেটেই নয়, সমগ্রভাবে ষষ্ঠ যোজনাতে ঐ বাবদ যে অর্থ আমরা ব্যয় করার প্রস্তাব করেছি তার মধ্যে

দিয়ে আমাদের এই আগ্রহের ঐকান্তিকতা পরিস্ফুট। এই বছর যেখানে ২ হাজার ৯শত ১৮ লক্ষ টাকা খরচ হয়েছিল কেবল আগামী বছরের জন্য সে জায়গায় ৩ হাজার ৯শ ২০ লক্ষ টাকা খরচ করার প্রস্তাব করা হয়েছে। পঞ্চম যোজনা কালের মধ্যে যেখানে ১০ হাজার ৮শ ৫৬ লক্ষ টাকা বিনিয়োগ করা হয়েছিল সে জায়গায় সমগ্রভাবে ষষ্ঠ যোজনায় অনুমোদিত বিনিয়োগের পরিমাণ ২২ হাজার ৭শ ৩৫ লক্ষ টাকা। ১৯৭৯ সালের জুন মাসের মধ্যে ফরাক্কা ও খেজুরিয়াঘাটের মধ্যে যোগাযোগের লাইন টেনে নেওয়া যাবে বলে মনে হয়। ১৯৮০ সালের মধ্যে এই লাইন মালদা পর্যন্ত সম্প্রসারিত করা যাবে। ফলে উত্তরবঙ্গ ও দক্ষিণবঙ্গের মধ্যে অত্যন্ত গুরুত্বপূর্ণ সংযোগ গড়ে উঠবে। ১৯৮০ সালের মার্চ নাগাত দুর্গাপুর ও কসবার মধ্যে ২২০ কে ভি লাইন বসানো হবে বলে আশা করা যায়। তার পরেই ১৯৮০ সালে হাওড়া ও কোলাঘাটের মধ্যে ২২০ কে ভি লাইন বসানোর কাজও হয়ে যাবে। কোলাঘাট ও জীরাটের মধ্যে এবং কোলাঘাট ও দুর্গাপুরের মধ্যে ৪০০ কে ভি লাইন বসানোর কথা আমরা ভাবছি। শুধু তাই নয়, দুর্গাপুর-কসবা লাইনে একটি অতিরিক্ত সারকিট বসানো এবং বীরপাড়া ও ডালখোলার মধ্যে একটি নতুন লাইন বসানোর কথাও আমরা ভেবে দেখছি।

১৪। কৃষি-শিল্প (অ্যাগ্রো-ইন্ডাস্ট্রিজ), কুটির ও ক্ষুদ্র শিল্প এবং কৃষির উন্নতিসাধন করতে হলে বর্তমানে বিদ্যুৎ সরবরাহের যে ব্যবস্থা রয়েছে তাকে সমগ্র গ্রাম বাংলায় সম্প্রসারিত করাই আমাদের লক্ষ্য হওয়া উচিত। দুর্ভাগ্যক্রমে অত্যন্ত দুঃখের সঙ্গে বলতে হচ্ছে যে, পশ্চিমবঙ্গে গ্রামীণ বিদ্যুৎ-সংযোগ কর্মসূচি নিয়ে আমরা এখনও পর্যন্ত বেশি দূর এগোতে পারি নি। অবশ্য আমাদের পূর্বসূরীরা তাদের আমলে অতিরিক্ত প্রায় ১০,০০০ গ্রামে বিদ্যুৎ পৌছে দিতে পেরেছেন বলে বড় গলায় দাবি জানিয়েছিলেন। কিন্তু আমরা দেখে হতাশ হচ্ছি যে, ঐ ধরনের কোনও কিছুই করা হয় নি। বর্তমান অবস্থার একটা ছবি আপনাদের সামনে তুলে ধরছি ঃ—

| | |
|---|---|
| (ক) বিদ্যুৎ পৌছে দেওয়া হয়েছে এমন মৌজার সংখ্যা (শুরু থেকে) | ১১,৯৬৪ |
| (খ) বিদ্যুৎ চালিত পাম্প-সেটের সংখ্যা | ২১,৯২৩ |
| (গ) বিদ্যুৎ পৌছে দেওয়া হয়েছে এমন স্বাস্থ্যকেন্দ্রের সংখ্যা | ৩৭৯ |
| (ঘ) বিদ্যুৎ পৌছে দেওয়া হয়েছে এমন হরিজন বস্তির সংখ্যা | ১১৫ |
| (ঙ) বিদ্যুৎ পৌছে দেওয়া হয়েছে এমন আদিবাসী গ্রামের সংখ্যা | ৩৪৪ |

এই ছবি আদৌ উৎসাহব্যঞ্জক নয়। পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্যদের গ্রামীণ বিদ্যুৎ সংযোগ শাখাটিকে আমরা এখন শক্তিশালী করে তুলেছি এবং আগামী কয়েক বছরের জন্য আমরা প্রকল্প রচনা করেছি। অবশ্য এ ব্যাপারে আমাদের অনেক অসুবিধের সম্মুখীন হতে হচ্ছে, যেমন—কয়েকটি বিশেষ ধরনের ইস্পাত, অ্যালুমিনিয়াম কন্ডাকটর, সিমেন্ট ইত্যাদি পাওয়াই যাচ্ছে না। এইসব বাধা অতিক্রম করার জন্যও আমরা আমাদের যথাসাধ্য চেষ্টা করছি। আগামী বছরের মধ্যে গ্রামে বিদ্যুৎ পৌছে দেওয়ার জন্য আমরা ১৩.৫০ কোটি টাকা

খরচ করার প্রস্তাব করেছি। আশা করছি যে, এ দিয়ে ৩,০০০ মৌজাতে বিদ্যুৎ পৌঁছে দেওয়ার কাজ সমাধা করতে পারব। তাছাড়া, ১০,০০০ পাম্পকে বিদ্যুৎ-চালিত করতে পারব। সর্বভারতীয় ভিত্তিতে ২,০০০ মৌজাতে বিদ্যুৎ-পৌঁছে দেওয়ার যে লক্ষ্যমাত্রা রয়েছে আমাদের এই লক্ষ্যমাত্রা তার চেয়ে সামান্য কিছু বেশি।

১৫। এই বিষয়ে এখন আমি সম্পূর্ণ পৃথক একটি প্রসঙ্গের অবতারণা করছি। কেবল নতুন বিদ্যুৎ-উৎপাদনকেন্দ্র স্থাপন করাই যথেষ্ট নয়। সেইসঙ্গে ঐগুলি যাতে দক্ষতার সঙ্গে ও ভালোভাবে চালানো হয় সেদিকেও নজর রাখার বিশেষ প্রয়োজন আছে। দুর্ভাগ্যক্রমে সাঁওতালডিহি বিদ্যুৎ উৎপাদনকেন্দ্রে এই ধরনের কিছু সমস্যার সম্মুখীন আমাদের হতে হয়েছে। কিছু কিছু কর্মীই এই সমস্যার সৃষ্টি করেন। তাদের এই বিক্ষোভের সঙ্গে কোনও ট্রেড ইউনিয়ন কার্যকলাপের আদৌ কোনও সম্পর্ক ছিল না। আমরা দৃঢ়তার সঙ্গে এই অবস্থার মোকাবিলা করেছি। বিভিন্ন স্তরে আমরা কিছু কিছু প্রশাসনিক রদবদল করেছি। শুধু তাই নয়, একই সঙ্গে আমরা কর্মচারিদের মধ্যে সঙ্গত কারণে যেসব ক্ষোভ ছিল সেগুলির দিকেও নজর দিয়েছি। এইভাবে কাজ করে আমরা ভালই ফল পেয়েছি। সাধারণ কর্মচারী ও ইঞ্জিনিয়ারদের সক্রিয় সহযোগিতায় ১৯৭৮ সালের জুন মাস থেকে সাঁওতালডিহি বিদ্যুৎ উৎপাদনকেন্দ্রের কাজ বেশ ভালোভাবেই চলছে। ব্যান্ডেল বিদ্যুৎ উৎপাদনকেন্দ্রের কার্যোপযোগী পরিস্থিতি যথাযথভাবে বজায় রাখা হচ্ছে। এই কেন্দ্রের কাজকর্ম বেশ ভালভাবেই চলছে। কিন্তু, আমি স্বীকার করছি যে সামগ্রিকভাবে পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদের কাজকর্ম পরিচালনার ক্ষেত্রে কিছু কিছু ত্রুটি এখনও রয়েছে। বিভিন্ন বিভাগের কাজকর্মের মধ্যে সমন্বয়ের অভাব রয়েছে। ওপরতলা থেকে নিচুতলা পর্যন্ত স্তরেই এই সমন্বয়ের অভাব দেখা যাচ্ছে। গুরুত্বপূর্ণ প্রকল্পগুলি যাতে ঠিকমতো রূপায়িত করা যায় সেজন্য কোনও ব্যক্তিবিশেষের ওপর সমস্ত কাজের দায়িত্ব চাপিয়ে দেওয়া সম্ভব নয়। এই রকমের আরও অনেক সমস্যা রয়েছে। কিছু কিছু মৌল সমস্যার সমাধান আমরা করেছি আর অন্যগুলির দিকেও নজর দিচ্ছি। কোনও কোনও দিক থেকে পর্ষদের কর্মপদ্ধতির পুনর্বিন্যাস করা যায় কিনা সেটাও আমরা গভীরভাবে চিন্তা করে দেখছি। পরিচালন বিষয়ে যাতে সঠিক তথ্য পাওয়া যায় সে সম্পর্কে আমরা একটি ব্যবস্থা গড়ে তুলতে চাই। এজন্যে প্রয়োজনীয় সমীক্ষার কাজ চালিয়ে যাওয়া হচ্ছে। সবকিছুই আমরা করতে পারি। কিন্তু সবশেষেও থেকে যায় সেই কর্মীদের কথা। ক্ষোভ তাদের আছে। আর সেই ক্ষোভ দূর করার জন্যে আমরা ইতিমধ্যেই একটি মজুরি কমিটি ও একটি বেতন কমিটি নিযুক্ত করেছি। মজুরি কমিটির কাছ থেকে আমরা অন্তর্বর্তিকালীন কিছু কিছু সুপারিশ পেয়েছি। সেগুলি আমরা এখন পরীক্ষা করে দেখছি। ক্ষমতায় আসার পর ১৯৭৭ সালের সেপ্টেম্বর মাসে আমরা কর্মচারিদের কিছু কিছু অন্তর্বর্তিকালীন সুবিধা দিয়েছি। ১৯৭৪ সালের ১লা এপ্রিল থেকে ধরে তাদের ঐসব সুযোগসুবিধা দেওয়া হয়েছে। এর ফলে বকেয়া মেটাতে খরচ হয়েছে প্রায় এক কোটি আর প্রতি বছরে খরচ হবে আনুমানিক প্রায় ত্রিশ লক্ষ টাকা। তা সত্ত্বেও এক শ্রেণীর কর্মীর নেতিবাচক মনোভাব ও অসহযোগিতার ফলে পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ ও সরকারকে বেশ অসুবিধায় পড়তে হয়েছে। তবে আশার কথা, সুবিচারের জন্যে দাবি জানাতে গিয়েও বিপুল সংখ্যক কর্মী বিদ্যুৎ উৎপাদনের ক্ষেত্রে তাদের যে মূল্যবান ভূমিকা রয়েছে সে কথা এবং গুরুত্বপূর্ণ কর্মসূচিগুলি যে যথাসময়ে রূপায়িত করা প্রয়োজন

সেকথাও বিস্মৃত হন নি। তাদের সমস্ত সৎ কর্মপ্রচেষ্টায় আমরা সর্বদাই উৎসাহ জুগিয়ে যাব।

১৬। রাজ্যের সামগ্রিক কল্যাণ ও সমৃদ্ধির পক্ষে বিদ্যুৎ-শক্তি একান্ত গুরুত্বপূর্ণ। তাই এই বিদ্যুৎ শক্তির উৎপাদনের ব্যাপারে যারা জড়িত আছেন, আমাদের বর্তমান সমস্যার সমাধানে তাদের প্রত্যেককে নিরঙ্কুশ অঙ্গীকার নিয়ে এগিয়ে আসতে হবে।

[3-00 — 3-10 P.M.]

এইভাবে অনেক কিছু অসুবিধার মধ্যে তারা আমাদের রেখে গেছেন। বিশেষভাবে কোনও রকম টার্গেট পর্যন্ত ছিল না যে, কবে কোন প্রকল্পগুলি তারা রূপায়িত করবেন। আমি আগেও বলেছি ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশনের মেয়াদ বাড়িয়ে দেওয়া হয়েছিল, কিন্তু মেয়াদ বাড়াবার পর তাদের যে একটা বিরাট প্রকল্প টিটাগড়ে করবার কথা, তার জন্য কোনও ব্যবস্থা হল না, ফাইলে আমি দেখলাম ধুলো পড়ে আছে, সেখানে কিছু করা হয়নি। সেই রকম ফরাক্কার কথা আমরা বহু দিন ধরে শুনছিলাম, কিন্তু কেন্দ্রের সঙ্গে আমরা যখন আলোচনা করতে গিয়েছিলাম তখন ওরা বললেন, কোথায়, পশ্চিমবঙ্গ সরকার এসব নিয়ে কোনও কিছু আমাদের বলেন নি। সুতরাং এই রকম সম্পূর্ণ অব্যবস্থার মধ্যে সব কিছু ছিল। যাই হোক এখন আমরা যেটা বলতে চাইছি যে, এসব ব্যাপারে হিসাব-পত্র করে আমাদের চেষ্টা করে যেতে হবে। কিছু কিছু প্রকল্প করতে হবে এবং তার জন্য টাকার প্রয়োজন হবে। এসব ব্যাপারে আমরা খানিকটা এগিয়েছি এবং কিছু ব্যবস্থা আমরা করতে পেরেছি। এখানে আর একটা ব্যাপার আছে, সেখানে শ্রমিক-কর্মচারিদের যে দাবি দাওয়া ছিল সেগুলিও সঠিকভাবে দেখা হয়নি, আমরা এসে দেখলাম যে, তাদের দাবি-দাওয়া পড়ে আছে, ইঞ্জিনিয়ারদের দাবি, অফিসারদের দাবি, ৩০ হাজার কর্মীদের দাবি, এইরকম ভাবে নানা রকম দাবি-দাওয়া পড়ে আছে। এগুলি সম্বন্ধে আমরা খানিকটা নজর দিয়েছি এবং ম্যানেজমেন্টের অবস্থা যা আমরা এসে দেখলাম সেটা খুবই দুর্ভাগ্যজনক, সেখানে কোনও কো-অর্ডিনেশন নেই। কার দায়িত্ব যৌথভাবে, বা কার ব্যক্তিগতভাবে দায়িত্ব, এসব জিনিস একেবারে ছিলনা। নানা প্রকল্প হয়েছে, কিন্তু সেখানে ট্রেনিং-এর ব্যবস্থা বিশেষ কিছু ছিল না, আগে প্রথম দিকে ছিল, পরে সেটা ভেঙ্গে পড়েছিল। যাইহোক এসব ব্যাপারে আমরা কিছু কিছু নজর দিয়েছি। কিন্তু আমরা এটা স্বীকার করব যে আমাদের পর্ষদকে শক্তিশালী করা, বিদ্যুতের বিভিন্ন প্রকল্পকে শক্তিশালী করা এবং যেসবগুলি বাইরে আছে সেগুলিকে শক্তিশালী করা, এগুলি আমরা যতটা করব মনে করেছিলাম অন্তত ১৫/১৬ মাসের মধ্যে আমরা এখনও ততটা করতে পারিনি। তবে এবারে ভাল করে হাতে নিয়েছি, এখন ভাল করে সমস্যাটা বুঝেছি, আমরা করব এবং লোকের প্রয়োজন আছে, তার জন্য অভিজ্ঞ মানুষ আমরা খুঁজে বেড়াচ্ছি। আমরা হয়ত কিছু করতে পারব।

আমি শুধু উদাহরণ দেবার জন্য এটুকু বলতে চাই যে, আমার লিখিত বিবৃতির ৭ নং অনুচ্ছেদে আমরা বলেছি যে, যেমন ধরুন আমাদের কোলাঘাট প্রকল্প, অত্যন্ত গুরুত্বপূর্ণ প্রকল্প ১৯৭৩ সালে মঞ্জুর করা হয়েছিল এবং ১৯৭৭ সালের মধ্যেই এর কাজ শুরু করা উচিত ছিল। অথচ প্রকৃতপক্ষে এ ব্যাপারে কিছুই করা হয়নি এবং আমাদের একদম প্রায় গোড়া থেকেই কাজ শুরু করতে হয়েছে। কিন্তু দুর্ভাগ্যক্রমে আমাদের আমলেও কিছু কিছু গলতি

ঘটে গিয়েছে। যেমন ১৯৭৮ সালের জুন মাসের মধ্যে সাঁওতালডিহির তৃতীয় ইউনিটটি চালু হয়ে যাবার কথা ছিল। অথচ দেরি হতে হতে তা শেষ পর্যন্ত গিয়ে চালু হল ১৯৭৯ সালের জানুয়ারি মাসে। একইভাবে, ব্যান্ডেলের পঞ্চম ইউনিটটি যেখানে ১৯৭৯ সালের ডিসেম্বরের মধ্যে চালু হয়ে যাওয়া উচিত ছিল, সেখানে সেটা অন্তত ১৯৮০ সালের জুন মাস অবধি পিছিয়ে দেওয়া হয়েছে। আমি আগেই বলেছি, এর কারণ হচ্ছে পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদের সাংগঠনিক দুর্বলতা এবং পর্ষদের ঠিকাদার ও শ্রমিকদের মধ্যে উদ্ভূত নানান সমস্যা। আমরা অবশ্য পর্ষদের ঐ সাংগঠনিক দুর্বলতা দূর করবার জন্য চেষ্টা করছি। ঠিকাদারদের বেশ কিছু গুরুত্বপূর্ণ কাজের দায়িত্ব দেওয়া হয়েছিল। অথচ ব্যান্ডেলে দুজন বড় ঠিকাদার নিজেদের ইচ্ছামতো কাজ বন্ধ রেখে আমাদের অকূল দরিয়ায় ঠেলে দেন। শ্রমিক-সংক্রান্ত সমস্যাগুলি আমরা সমাধান করতে পেরেছি এবং মনে হয়, পরিস্থিতি এখন মোটামুটি আয়ত্তের মধ্যে। আর একটা বিষয় হচ্ছে আমাদের বিদ্যুতের ব্যাপারে একই সংগঠনের মধ্যে সবগুলি নেই, এটা মাননীয় সদস্যরা তো জানেন। এই জন্য আমরা কো-অর্ডিনেট করবার চেষ্টা করছি। বিভিন্ন যারা সংগঠনে আছেন তাদের মধ্যে আমরা মাসে একবার করে মিটিং করে এসব আমরা করব। কিন্তু অসুবিধা কিছু কিছু আমাদের হচ্ছে। যেমন উদাহরণস্বরূপ আমি বলতে চাই যে, আমাদের বিদ্যুৎ পর্ষদের যখন আমরা কিছু উন্নতি করছিলাম, সাঁওতালডিহির কিছু করছিলাম বা আমাদের নিজেদেরগুলির কিছু করছিলাম তখন আবার দেখলাম যে আমাদের আর একটা দুর্গাপুর, ডি পি এল একেবারে চূড়ান্ত খারাপ অবস্থার মধ্যে পড়ে গিয়েছে এই ক'মাসের মধ্যে। নতুন করে ম্যানেজিং ডিরেক্টর খুঁজে বের করতে হয়েছে নতুন করে ঢেলে সাজাতে হয়েছে যেখান থেকে ৬০ থেকে ৮০ মেগাওয়াট পাওয়ার কথা বিগত ২/৩ মাসের মধ্যে বেশিও হতে পারে সেখান থেকে আমরা কখনও পেয়েছি ২০ কখনও ২৫ মেগাওয়াট। এমন দিনও গেছে শূন্য পেয়েছি, এই সমস্ত জিনিস ঢেলে সাজাতে হয়েছে। ইউনিয়নকে ডেকে, কর্মীদের ডেকে কিম্বা তাদের প্রতিনিধিদের ডেকে এবং ম্যাজেনমেন্টদের ডেকে যারা নতুন এসেছেন আমরা এইসব ব্যবস্থা নিয়েছি। ডি ভি সি থেকে পাওয়ার কথা ৯৫ মেগাওয়াট কিন্তু সেটা পেলাম না তাদের নানা অসুবিধা ৫০ থেকে ৬০ এর বেশি উঠল না, বিগত কয়েকমাস ধরে এই জিনিস চলছে এবং আমাদের এমন কোনও রিসার্ভ নেই যাতে করে কাজকর্ম করা যেতে পারে। সুতরাং উপায় নেই, এই অবস্থার মধ্যে আমরা আছি। উত্তরবঙ্গে খারাপ অবস্থা। কারণ সেখানে আমাদের নির্ভর করতে হয়েছিল বিহারের বিদ্যুতের উপর। ১০ মেগাওয়াট দেবার কথা কিন্তু সেখানে ৫/৬ এর বেশি পাওয়া যায়নি। সেইজন্য সেখানে আমরা গ্যাস টারবাইন আনছি এবং বসাবার চেষ্টা করছি যেমন অন্য ৪টি জায়গায় করছি। সেইজন্য আজকে সেই কারণে ডিজেল সেটের উপর নির্ভর করতে হবে কিছুদিন যতক্ষণ না পর্যন্ত অন্য ব্যবস্থাগুলি নেওয়া হচ্ছে। ইতিমধ্যে আমরা উড়িষ্যার সঙ্গে ব্যবস্থা করেছিলাম উড়িষ্যা সরকারকে ধন্যবাদ জানাচ্ছি আমাদের নিজেদের কোনও ব্যবস্থা নেই যাতে করে সরাসরি আনতে পারি। সেইজন্য ডিভিসি-র মাধ্যমে যেটুকু পেয়েছিলাম তাতে কিছুটা উন্নতি হয়েছিল কিন্তু ডি ভি সি-র কিছু অসুবিধার জন্য গন্ডগোল হয়েছিল, ঠিকমতো পাচ্ছিলাম না। ফরাক্কার জন্য কেন্দ্রীয় সরকার অনুমোদন করেছেন। কাজ শুরু হয়ে গেছে কিভাবে কাজ হবে না হবে তা দেখবার জন্য আমি শীঘ্রই যাব। কোলাঘাট সম্বন্ধে বিশেষ কিছু সমস্যা আছে। কতটা বিদ্যুৎ দরকার হবে এইসব হিসাব-নিকাশ করে সপ্তম যোজনা কালে আমাদের

যে পরিস্থিতির সম্মুখীন হতে হবে তার মোকাবিলা করার জন্য ষষ্ঠ যোজনায় কয়েকটি নতুন প্রকল্পের অন্তর্ভুক্তি সম্পর্কে আমরা প্রস্তাব দিয়েছিলাম। কেন্দ্রীয় সরকার এগিয়ে না এলে উন্নতি হবে না। তার মধ্যে সবচেয়ে গুরুত্বপূর্ণ হল ৬৩০ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদনের জন্য আমাদের কোলাঘাট সম্প্রসারণ প্রকল্প। আমরা বলেছিলাম ১৯৭৯-৮০ সালে আমরা এই প্রকল্পের কাজ শুরু করব। বস্তুত এই প্রকল্পের জন্য টেন্ডার আহ্বান করে বিশ্বের অনেক দেশের কাছে আমরা প্রাথমিক নোটিশও পাঠিয়েছি। কেন না প্রকল্পটির ব্যাপারে ভারত সরকার যে সম্মতি দেবেন না সেটা আমরা কখনও কল্পনা করতে পারি নি। দেখা গেল, আমরা যা ভেবেছিলাম তার সবটাই ভুল। ভারত সরকার যে শুধু আমাদের কোলাঘাট প্রকল্পটি বাতিল করে দিলেন তাই নয়, যোজনা কালের শেষে বিশেষ করে ফরাক্কা ও চুখা প্রকল্পের কথা বিবেচনা করে, পূর্বাঞ্চলে বিদ্যুৎ উদ্বৃত্ত হবে এই আশা নিয়ে ঐ যোজনাকালের জন্য আমরা অন্য যে সমস্ত প্রকল্পের প্রস্তাব করছিলাম সেগুলি মেনে নিতেও তারা অসম্মত হলেন। আমি সঙ্গে সঙ্গে বিষয়টি নিয়ে যোজনা কমিশন ও বিদ্যুৎ মন্ত্রকের সঙ্গে যোগাযোগ করি। কেন্দ্রীয় বিদ্যুৎ কর্তৃপক্ষের নিজেদের তৈরি বার্ষিক বিদ্যুৎ সমীক্ষা রিপোর্ট থেকে পরিসংখ্যান তুলে ধরে আমি দেখাই যে, ফরাক্কা ও চুখা প্রকল্প সহ বর্তমানে সমস্ত চালু প্রকল্পকে যদি হিসেবের মধ্যে ধরাও হয় তাহলেও সপ্তম যোজনাকালে পশ্চিমবঙ্গে বিদ্যুতের ঘাটতি থেকে যাবে যদি না, যে প্রকল্পগুলির কথা আমরা উল্লেখ করেছি সেগুলি আমাদের ষষ্ঠ যোজনার মধ্যে অন্তর্ভুক্ত করা হয়। বিশেষ করে একটা জিনিস আমি জোর দিয়ে বোঝাতে চাইছি যে, বিদ্যুতের জন্য আমরা আর দামোদর ভ্যালি কর্পোরেশনের ওপর নির্ভর করে থাকতে পারি না। বর্তমানে কলকাতা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশনকে দামোদর ভ্যালি কর্পোরেশনের ৯৫ মেগাওয়াট বিদ্যুৎ সরবরাহ করার কথা। আর একটা কলকাতার যে মোট বিদ্যুৎ চাহিদা তা থেকে শতকরা প্রায় ২০ ভাগ কম। অথচ নিয়মিতভাবে ৫০/৬০ মেগাওয়াটের বেশি কখনও পাই না।

[3-10 — 3-20 P.M.]

দামোদর ভ্যালি কর্পোরেশন তার কার্যক্ষেত্রে বাইরে পশ্চিমবঙ্গের জন্য কিছুটা পরিমাণ বিদ্যুতের যোগান দেয়। তারা মনে করে ষষ্ঠ যোজনা কালের শেষে এই বিদ্যুতের চাহিদা বেড়ে যাবে। আর সেইজন্য তাদের বিদ্যুৎ উৎপাদন করার ক্ষমতা আরও বাড়ানোর দরকার হতে পারে। আর সেই উদ্দেশ্যে আইনমতে যে মূলধন বিনিয়োগ করার প্রয়োজন ঘটবে, তার একটা অংশ আমাদেরকে বহন করতে হবে। অথচ, আমাদের প্রয়োজন যে পুরোপুরি মেটানো হবে সেরকম কোনও গ্যারান্টি আমরা পাব না। সুতরাং যত তাড়াতাড়ি সম্ভব আমাদের স্বনির্ভর হওয়ার প্রয়োজনীয়তা দেখা দিয়েছে। আমি সানন্দে জানাই ইতিমধ্যে কেন্দ্রীয় বিদ্যুৎ মন্ত্রীর কাছ থেকে সম্প্রতি একটা চিঠি পেয়েছি। তাতে তিনি বলেছেন যে প্রাথমিকভাবে বিচার করে দেখা গেছে যে আমাদের কোলাঘাট প্রকল্পটি যুক্তিসঙ্গত এবং কেন্দ্রীয় বিদ্যুৎ কর্তৃপক্ষ তা আর একবার বিবেচনা করে দেখতে সম্মত আছেন। এটা আমাদের আশার কথা। আমি আর একটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি, সেটা হচ্ছে বিদ্যুৎ শুধু উৎপাদন করলেই হল না, বিদ্যুৎ যারা ব্যবহার করেন তাদের মধ্যে যদি এই উৎপাদিত বিদ্যুৎ ঠিকভাবে বণ্টন করা না হয় তাহলে ঐ উৎপাদনের কোনও মূল্যই থাকে না। বিদ্যুৎ পৌছে দেওয়া এবং বণ্টনের যে

ব্যবস্থা আমাদের আছে সামগ্রিকভাবে সেটিকে আরও শক্তিশালী করা দরকার। কেন না এই ব্যবস্থার মধ্যে এখনও অনেক দুর্বলতা রয়ে গেছে। উদাহরণ হিসেব আমি উত্তরবঙ্গের পরিস্থিতির কথা বলতে পারি। তার কথা তো আমি আগেই বলেছি। বিদ্যুৎ পৌঁছে দেওয়া ও বন্টনের জন্য আমাদের যে ব্যবস্থা রয়েছে তাকে আরও শক্তিশালী করে তুলতে আমরা আগ্রহী। আমরা যে আগ্রহী তা বোঝা যাবে আগের তুলনায় আমরা আরও বেশি টাকা খরচা করছি। তারপর যেটা খুব গুরুত্বপূর্ণ সেটা হল রুর‍্যাল ইলেকট্রিফিকেশন, আমরা এবার যতটা খরচা করব ভেবেছিলাম তার সবটা খরচা করতে পারব না এ বিষয়ে সন্দেহ নেই, কারণ সেখানে খুঁটির অভাব আছে বন বিভাগ থেকে খুঁটি পাওয়া যায় না, অন্যভাবে করতে হবে। সেখানেও অন্যভাবে করতে গেলে আমরা যে ম্যানুফ্যাকচার করব তাও আবার সিমেন্টের অভাব। কিন্তু এই দুর্বলতা থেকে যদি মুক্তি না পাই তাহলে ভয়ঙ্কর অবস্থার সৃষ্টি হবে। রুর‍্যাল ইলেকট্রিফিকেশন আমাদের পক্ষে কতটা গুরুত্বপূর্ণ সেকথা আমি ১৪ নম্বর অনুচ্ছেদে বলবার চেষ্টা করেছি। আগে ১০,০০০ গ্রাম বিদ্যুৎ নিয়ে যাওয়া হয়েছে বলে একটা হিসাব দেওয়া হয়েছিল কিন্তু আমরা দেখছি মোটামুটি হিসেব করে যে সেই হিসাব মোটেই মিলছে না। যাইহোক আমরা যতটুকু করব সেইটুকুই হিসাব দেব। যাইহোক আমাদের যে, ৩০,০০০ বিদ্যুৎ কর্মচারী আছে তাদের অনেক অসুবিধা আছে এটা আমরা জানি। তাদের আমরা গত বৎসর এককোটি টাকার উপর অন্তর্বর্তীকালীন দিয়েছিলাম এবার আমরা তাদের সম্বন্ধে একটা পে-কমিটি বসিয়েছি, তারা কয়েকদিন আগে একটা হিসাব দিয়েছেন সেই রিপোর্ট আমরা বিবেচনা করে দেখছি এবং অল্প কিছুদিনের মধ্যেই একটা কিছু ঠিক করব।

আমার মনে হয় তাতে সমস্ত কর্মচারিরাই লাভবান হবে, এই হিসাব দিতে গিয়ে আমি বলব আমরা যেমন বলছি উপর থেকে নিচু পর্যন্ত পুনর্গঠন দরকার, তেমনি আরেকটা কথা বলতে চাই যে এখানে সকলকে ব্যক্তিগতভাবে এবং যৌথভাবে দায়িত্ব নিতে হবে, যে দায়িত্বের অভাব আছে। এইগুলি যদি না করি তাহলে আমরা এগোতে পারব না। অসুবিধাগুলি যা আছে তা আমাদের দূর করা উচিত ছিল কিন্তু আমরা পারিনি। কারণ নতুন সমস্যা দেখা দিচ্ছে, এদিকে একটু উন্নতি হচ্ছে তো ঐদিকে অসুবিধা হচ্ছে, তবে এটা ঠিক কিছু কিছু কর্মচারী থাকতে পারে যাদের কোনও ট্রেড ইউনিয়ন থেকে দাবি করার নেই, কোনও কিছু বক্তব্য নেই, আছে শুধু আমাদের বিপদে ফেলা। কিন্তু বেশিরভাগ সম্বন্ধে বলতে পারি যাদের অভাব অভিযোগ আছে কিন্তু তারা আমাদের সমর্থন করছেন, এবং আমরা তাদের সহযোগিতা পাচ্ছি। আমি এখনও দেখেছি বিদ্যুতের দুরবস্থার মধ্যে হরতাল ডাকা হয়েছে, তখন যে সমস্ত কর্মচারী তারা নিজেদের দায়িত্ব বুঝে আমাদের সমর্থন করছেন, তারা বলেছেন এইরকম দায়িত্বজ্ঞানহীনদের হরতাল আমরা বলতে পারি না, তাতে আমরা বাধা দিচ্ছি। ঘাটতির মধ্যে আরও যাতে ঘাটতি না হয় তারজন্য তারা আমাদের সাহায্য করেছেন এবং আগামী দিনে আশা করছি তাদের ব্যাপক সহযোগিতা পাব এটা একটা আশার কথা। তাদের দাবি দাওয়ার কথাই তারা বলছেন না তারা বলছেন সরকারের কার্যসূচিকে রূপায়িত করা দরকার, তারা বলছেন বিদ্যুতের প্রয়োজনীয়তা আছে সেটা আমরা বুঝছি এবং আনশিডিউল লোডশেডিং আমাদের বন্ধ করতে হবে। শিল্পের সম্প্রসারণ চাই, কুটিরশিল্প চাই, পাওয়ালুম চাই সেখানে আমরা বুঝতে পারছি বিদ্যুৎ না হলে হবে না। সেইজন্য তারা আমাদের সহযোগিতা করছেন,

তবে বাধা এখন আছে যেটা উপরতলা থেকে আসছে। সেগুলি আমরা দেখছি এবং কিছুটা পরিবর্তন করেছি। আর একটা জিনিস বলছি যে দায়িত্ব নেওয়ার একটা লক্ষ্য হল কি হল না, কোথাও মেরামত হল কি হল না কোনও প্রকল্পের জিনিসপত্রের অভাব হল কি হল না সেটা আমরা দেখছি। ডি পি এলের সঙ্গে আলোচনা করতে গিয়ে দেখেছি জিনিসপত্র আমাদের এখানে পাওয়া যায় না যার জন্য অর্ডার দিতে হয়েছে বিলেতে। বিলেতের এই অর্ডারগুলি কেন্দ্রীয় সরকার অনুমোদন করেছেন কিন্তু আমাদের দেখতে হচ্ছে কবে জাহাজে মাল উঠছে, কবে আসবে, কোথাও কোনও বাধা হচ্ছে কিনা। এইসব দায়িত্ব নেবার কথাই আমরা বলছি, সেজন্য আমরা গ্যাস টারবাইনের ব্যবস্থা করেছি। সুতরাং ব্যক্তিগত এবং যৌথ দায়িত্ব যদি না থাকে তাহলে কিছুই হবে না, অর্থাৎ জুন মাসে বললে সেপ্টেম্বরে

[3-20 — 3-50 P.M. (including Adjournment)]

যাবে, সেপ্টেম্বর বললে ফেব্রুয়ারি মাসে যাবে। আমরা সি ই এস সিকে অনেক টাকা দিচ্ছি এবং ডাইরেক্টার বোর্ডে আমাদের প্রতিনিধি দিয়েছি, ওদের এবং আমাদের মধ্যে সমন্বয় করবার জন্য মাঝে মাঝে মিটিং হয় এবং প্রতি মাসেই আমাদের একটা করে রিভিউ করতে হচ্ছে কোনটা হল কোনটা হল না। আমি শুধু এই কথাই বলতে চাই আমরা এখন সঙ্কট থেকে মুক্তি পাইনি, তবে আমরা যথাসাধ্য চেষ্টা করছি এবং অভিজ্ঞ ইঞ্জিনিয়ারের খোঁজ করছি যাদের প্রয়োজন হলে বেশি টাকা দিয়েও রাখব। আমরা বিভিন্নভাবে যার যেখানে সাহায্য দরকার সেই সাহায্য নিচ্ছি। সাঁওতালডিহির থার্ড ইউনিট সম্বন্ধে আমরা বলছি ৬ মাস দেরি হয়ে গেল, দেরি হওয়ার পরও যখন চালু হল তখন আমরা এখনও এটাকে কমার্শিয়ালি চালু করতে পারলাম না। কারণ চালু হওয়ার পর ২/৩ বার খারাপ হয়ে গেল, টিথিং ট্রাবলের জন্য আমরা ভেলের সঙ্গে কনসাল্ট করলাম, ওরা এল এসে কিছু কিছু মেরামত করে দিলেন। আবার খারাপ হয়ে গেল, এজন্য টার্গেট ডেট সব সময় রাখা যায় না। এজন্য আমরা যে সামার শিডিউল করেছি বিদ্যুতের যে খারাপ অবস্থা গেছে সেটা ধরে নিয়ে যে মুহূর্তে থার্ড ইউনিট কমার্শিয়ালি চালু হবে সেই মুহূর্তে আর একটা বসিয়ে দিতে হবে। বিগত দিনে এটা হয়েছে যে ওভারহলিং কিছু হয়নি যে জন্য আজকে চরম সঙ্কটের মধ্যে পড়েছি। আমরা চাই না এগুলি হয়। এগুলি ক্রিমিন্যাল যদি এইভাবে মেশিন কাজ করে, তার শিডিউল অনুসারে যদি কাজ না করে, সময় মতো ব্যবস্থা না নেয়। যাইহোক, এটা আপনাদের কাছে বললাম, আমি আশা করি আমার ব্যয় বরাদ্দ আপনারা মঞ্জুর করবেন।

**মিঃ স্পিকার ঃ** এখন বিরতি, আবার আমরা ৩-৫০ মিনিট-এ মিলিত হব।

(At this stage the House was adjourned till 3-50 P.M.)

[3-50 — 4-00 P.M.] (After Adjournment)

**Shri Balailal Das Mahapatra :** Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re. 1/-.

**Shri Shamsuddin Ahmed :** Sir, I beg to move that the amount of the demand be reduced by Rs. 100/-.

**Shri Suniti Chattaraj :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**শ্রী বিষ্ণুকান্ত শাস্ত্রী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় মুখ্যমন্ত্রী বিদ্যুৎ সম্পর্কে যে বাজেট পেশ করেছেন আমি তার বিরোধিতা করবার জন্য দাঁড়িয়েছি। স্যার, আপনি নিশ্চয়ই লক্ষ্য করেছেন যে, মুখ্যমন্ত্রী তার বক্তৃতা প্রসঙ্গে এবছর বিশেষ ভাবে গুরুত্ব আরোপ করেছেন প্রাক্তন কংগ্রেসি সরকারের উপর। তারা নাকি সমস্ত কিছু বানচাল করে দিয়ে চলে গেছেন। সেই জন্য তিনি গত এক বছরে বিশেষ কিছু সুরাহা করতে পারেননি। একথাটা তিনি তার এই বক্তৃতায় অন্তত ৪টি প্রসঙ্গে উল্লেখ করেছেন। স্যার, আমি আপনার কাছে অনুরোধ রাখব আপনি যদি তার গত বছরের বক্তৃতা একবার খুলে দেখেন তাহলে দেখবেন এরকম সমস্যার কথা সেখানে ছিল না, শুধু একটা জায়গায় শেষের দিকে একথাটা উল্লেখ করেছিলেন। গত বছর যখন তিনি এই বক্তৃতা দিয়েছিলেন তখন তিনি আমাদের এখানে ৯ মাস ধরে রাজত্ব চালাচ্ছেন। কাজেই তখন তিনি নিশ্চয়ই জেনেছেন যে কংগ্রেস সরকার কি কুকীর্তি করে গেছেন। গত বছর তিনি যে কথা বলেছিলেন তাতে দেখছি আজ তিনি তার নিজের অকৃতকার্যতা, ব্যর্থতা ঢাকবার জন্য একটা স্কেপ গোট খুঁজেছেন এবং সেটাই তার বক্তৃতার শুরু থেকে পরিলক্ষিত হয়। মুখ্যমন্ত্রী বারে বারে বলেছেন, কে দায়িত্ব গ্রহণ করবে সেই জিনিস প্রাক্তন কংগ্রেসি বিধানে ছিল না কাজেই যে কাজ হচ্ছে না তারজন্য কাকে দায়ী করব? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বিনীতভাবে নিবেদন করছি সবচেয়ে বেশি দায়িত্ব এই ব্যাপারে মুখ্যমন্ত্রীর নিজের। কিন্তু এখন দেখছি তিনি চেষ্টা করছেন কিভাবে সেই দায়িত্ব এড়াবেন। আমি বলি, তিনি যে ব্যর্থ হয়েছেন সেটা তিনি অকপটে স্বীকার করুন এবং তিনি তার ত্যাগপত্র দিন এবং তার পরিবর্তে আর একজন বিদ্যুৎমন্ত্রী এসে এই কাজ করুন, আমাদের বিদ্যুৎ সমস্যার সমাধান করুন এবং আমি চাই পশ্চিমবঙ্গের ভাগ্যে সেই রকম একজন বিদ্যুৎমন্ত্রী জুটুক। যদি কারুর অকৃতকার্যতা এবং ব্যর্থতার জন্য এই জিনিস হয়ে থাকে তাহলে সেটা হচ্ছে মুখ্যমন্ত্রীর নিজের। আমি বলব পশ্চিমবাংলায় এই যে দুর্ভাগ্যজনক বিদ্যুৎ পরিস্থিতি তার জন্য সবচেয়ে বেশি দায়ী হচ্ছে পশ্চিমবঙ্গ সরকার। আপনারা সকলেই জানেন আমাদের এখানে যে ৪টি প্রতিষ্ঠান বিদ্যুৎ সরবরাহ করে তাদের নাম হচ্ছে, সি ই এস সি, ব্যান্ডেল, সাঁওতালডিহি, ডি পি এল এবং ডি ভি সি। আমাদের মুখ্যমন্ত্রী নিজেই বলেছেন এর মধ্যে সি ই এস সি কত মেগাওয়াট বিদ্যুৎ উৎপন্ন করে এবং সেই প্রসঙ্গে তিনি আরও বলেছেন এই কোম্পানি ভালভাবে কাজ করছে, ভালভাবে দায়িত্ব পালন করছে।

সুতরাং কোথায় আমাদের দুর্ভোগ ভোগ করতে হচ্ছে এবং কাদের জন্য? আমাদের দুর্ভোগ ভোগ করতে হবে ব্যান্ডেল সাঁওতালডিহি এবং ডি পি এল-এ যে সমস্ত সরকারের নিজস্ব কারখানাগুলি আছে, যে বিদ্যুৎ উৎপাদন কেন্দ্রগুলি আছে তার দুরবস্থার জন্য, তার জন্য লক্ষ লক্ষ কোটি কোটি বাঙালি, লক্ষ লক্ষ কোটি কোটি সাধারণ নাগরিককে এই দুর্ভোগ ভোগ করতে হচ্ছে। সুতরাং এটা পরিষ্কার বোঝা দরকার যে এর সমস্ত উত্তর দায়িত্ব পশ্চিমবাংলার বর্তমান বিদ্যুৎ মন্ত্রীর এবং তাতে যে সমস্ত অধিকর্তারা আছেন যাদের উপর

দায়িত্ব ন্যস্ত আছে, তাদের। আমি জানি জেনারেটিং ক্যাপাসিটি যদি ঠিকমতো থাকে, বিদ্যুৎ উৎপাদন করার ক্ষমতা যদি ঠিকমতো থাকে এবং ব্যবহারে আসে, আমাদের বাস্তবে যা প্রয়োজন সেটা মিটতে পারে। আপনি জানেন যে সি ই এস সি-এর যে সমস্ত উৎপাদন কেন্দ্র আছে তাতে বিশ্রাম দিতে হয়, মেনটেনান্সের জন্য বন্ধ করতে হয়, সেটা বন্ধ করে ২২০ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন করছে। ব্যান্ডেলে আমাদের চারটি সেট আছে, প্রতিটিতে ৮০ মেগাওয়াট উৎপাদন করার ক্ষমতা আছে, তার মানে ৩২০ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন করার ক্ষমতা আছে। আমি এটা স্বীকার করি যে একটা সেট বন্ধ করা উচিত মেনেটেনান্সের জন্য তার মানে অন্তত ২৪০ মেগাওয়াট আমাদের ব্যান্ডেল থেকে পাবার কথা। আমরা পাই বড় জোর ১৮০ থেকে ১৯০ মেগাওয়াট। সাঁওতালডিহিতে বিহারের তিনটি সেট কাজ করছে। মাননীয় মুখ্যমন্ত্রী যখন গত বছর বক্তৃতা দিয়েছিলেন, তখন একথা বলেছিলেন যে ৩য় সেটটি নিশ্চয়ই জুন মাসের মধ্যে আরম্ভ হবে, একথা তিনি স্বীকার করেছেন ১৯৭৯ সালের জানুয়ারি মাস থেকে চালু হয়েছে। আজকে চালু হবার পর যখন কমার্শিয়ালি কাজ করছে, বিদ্যুৎ উৎপাদন করছে, তখন ৩৮০ থেকে ১২০ মেগাওয়াট বাদ দিয়ে ২৪০ মেগাওয়াট বিদ্যুৎ অন্তত আমাদের পাবার কথা। সেখানে আমরা ১৫০ মেগাওয়াট পাচ্ছি না। আর ডি পি এল-এর কথা ছেড়ে দিই, ডি পি এল হচ্ছে— তিনি নিজেই স্বীকার করেছেন ব্যান্ডেলে কোনও ম্যানেজমেন্ট নাই, এর ক্যাপাসিটি ২৮৫ মেগাওয়াট, পাবার কথা ১৮৫ মেগাওয়াট পাওয়া যাচ্ছে ৪০ থেকে ৫০ মেগাওয়াট, কোনও কোনও দিন শূন্য। অথচ আমাদের গরিব দেশে যেখানে এত হেভি ইনভেস্টমেন্ট এই সমস্ত কারখানার গোড়া পত্তন করে, সেখানে এফিশিয়েন্সীর অভাবে পাওয়ার পাওয়া যাচ্ছে অত্যন্ত অল্প। এর জন্য অন্য কাউকে স্কেপ গোট করা যায় না। এর জন্য কংগ্রেসকে দোষ দেওয়া চলে না। আমি জানি কংগ্রেসের দোষ আছে, তারা হাজার হাজার লোককে অন্যায়ভাবে সুরাহা করে দিয়েছে, আমি তার তীব্র ভৎর্সনা ও নিন্দা করি, কিন্তু কংগ্রেসের উপর দোষ চাপিয়ে নিজেদের ব্যর্থতা, অকৃতকার্যতা গোপন করা চলে না, এটা পরিষ্কার হয়ে গেছে দিবালোকের মতো, বারে বারে প্রতিশ্রুতি দিয়েছেন আমাদের, আমরা আর লোড শেডিং হতে দেব না, বারে বারে এই প্রতিশ্রুতি দিয়ে আপনারা ব্যর্থ হয়েছেন। কাল আমাদের নেতা হরিপদ ভারতী মহাশয় আপনার সামনে তুলে ধরেছেন এরা সমস্ত ভারতে নতুন রেকর্ড করেছেন, পুলিশ বাজেট এত টাকা ধরার কোনও যুক্তি নাই। এরা আরও একটা বিশেষ কৃতিত্বপূর্ণ রেকর্ড করেছেন। ঘাটতি বিদ্যুতের ব্যাপারে। ঘাটতি পাঞ্জাবেও আছে, মহারাষ্ট্রে আছে, ইউ পি তেও আছে কিন্তু প্রত্যেক রাজ্যে একটা ডিসিপ্লিন আছে।

[4-00 — 4-10 P.M.]

তাদের একটা রুটিন আছে। তারা আগে থেকে বলে দিতে পারে এবং রুটিন করে দেওয়া হয় যে এতটা বিদ্যুৎ আছে, এর বেশি দেওয়া যাবে না। তারা আগে থেকে নির্দেশ দিয়ে দেয় যে অমুক দিন অমুক ঘণ্টা থেকে অমুক ঘণ্টা পর্যন্ত বিদ্যুৎ পাওয়া যাবে না। এর ফলে সেখানকার নিবাসীরা এবং যারা কলকারখানা চালায় তারা একটা রুটিন করতে পারে প্ল্যান করতে পারে। কিন্তু আমাদের পশ্চিমবাংলায় যেভাবে ইলেকট্রিক লোড শেডিং হচ্ছে তাতে দেখছি যখন ইচ্ছা তখন সব অন্ধকার করে দেওয়া হয়। এরকম দৃষ্টান্ত সারা ভারতবর্ষে

কোথাও নেই। আমি আপনাদের বলছি, আপনার যখন পুরোপুরি বিদ্যুৎ মানুষকে দিতে পারছেন না তখন যতটা পারেন তার একটা হিসেব রাখুন এবং রুটিন করে বলে দিন যে, অমুক পাড়ায় সকাল বেলায় বা দুপুর বেলায় বা রাত্রিবেলায় বিদ্যুৎ পাওয়া যাবে না এবং মানুষ সেইভাবে প্ল্যানিং করতে পারবে, যারা কলকারাখানা চালায় তারাও প্ল্যানিং করতে পারবে। কিন্তু সেটাও আপনারা পারছেন না কাজেই এর চেয়ে অকৃতকার্যতার প্রমাণ আর কি হতে পারে। কেন যে এটা করতে পারছেন না সেটা বিচার করা দরকার। রেশনিং করতে গেলে আপনি মিনিমাম কি পাবেন সেটা জানা দরকার। একটা জিনিসের রেশনিং আপনি তখনই করতে পারেন যখন তার ডিস্ট্রিবিউশনে মিনিমাম গ্যারান্টি আছে। কিন্তু দুর্ভাগ্যক্রমে এই ১৭/১৮ মাস পরেও মুখ্যমন্ত্রী এব্যাপারে নিশ্চিন্ত হতে পারেন নি। যে আজকে বা সামনের সপ্তাহে আমি এতটা মেগাওয়াট বিদ্যুৎ পাব। এই অনিশ্চয়তা এবং ব্যর্থতার জন্য দায়ী কে? এর জন্য কি কেন্দ্র দায়ী? যে চক্রান্তকারীদের কথা আপনারা বারবার বলেন তারাই কি এরজন্য দায়ী? আপনারা নিজেদের দোষ এড়িয়ে গিয়ে অন্যকে দোষী করতে পারেন না। পশ্চিমবাংলার নাগরিকরা জানে যে এইভাবে ভাঁওতা দিয়ে, নিজেদের দোষ অপরের গায়ে চাপিয়ে দিয়ে নাগরিকদের আপনারা বোকা বানাতে পারবেন না। আমি আপনাদের কাছে নিবেদন করছি, সমস্ত পশ্চিমবাংলায় কত বিদ্যুৎ পাওয়া যাবে সেটা নিশ্চিত হবার জন্য যে মেগাওয়াট প্রয়োজন তার উপরে আপনারা নজর দিন। আমি যে খবর পেয়েছি তাতে দেখছি মেন্টেনেন্স-এর দিকে যতটা লক্ষ্য দেওয়া দরকার আপনার দপ্তর ততটা দেয়নি। আমার খবর হচ্ছে আমরা মেনটেনেন্স শুধু একটা সিপ্টে করি। আমার বিশ্বাস রাউন্ড দি ক্লক যদি মেনটেনেন্স করার ব্যবস্থা করা হয় তাহলে সেই মেনটেনেন্স দিয়ে আমরা নিশ্চিন্ত হতে পারি যে আমি অন্তত এতটা বিদ্যুৎ এই সপ্তাহে পাব। কিন্তু সেই জিনিস না করে যদি মেনটেনেন্স কে উপেক্ষা করেন তাহলে ভুল করা হবে। আপনারা কংগ্রেসের উপর মেনটেনেন্স-এর উপেক্ষার দায়িত্ব চাপিয়েছেন। আমি আর একটা কথা বলতে চাই। বর্মন কমিশন পাওয়ার জেনারেশন অ্যান্ড সাপ্লাইর উপর একটা রিপোর্ট দিয়েছেন। এই রিপোর্টে তারা বলেছেন, পশ্চিমবংলায় যে বিদ্যুৎ পরিকল্পনা হয়েছিল সেটা ১৯৬৫ সাল পর্যন্ত ভালভাবে চলছিল, কিন্তু তারপর ১৯৬৬-৬৭-৬৮-৬৯ সালে বিদ্যুতের প্রতি নজর দেওয়া হয়নি এবং তার ফলে পশ্চিমবাংলায় বিদ্যুতের দুর্ভোগ বেড়েই চলেছে। আমি সেই রিপোর্টের ৩৩১ পাতা থেকে কিছুটা পাঠ করে আপনাদের শোনাচ্ছি। This would be evident from the fact that during the Third Plan terminating in March, 1966, the outlay on power made by the State Electricity Board was Rs. 77.31 crore and in the three annual plans following 1966, i.e., 1966-67, 1967-68, 1968-69, the West Bengal State Electricity Board incurred an expenditure of Rs. 32.79 crore only on power. The expenditure on power during the 4th Plan was Rs. 118.52 crore as against allocation of Rs. 80 crore. This is a clear indication that funds become available if thc projects are vigorously pursued under, of course, a given condition. This three-year peroid was the time when a decision had to be made as to the choice of priority for different sectors of economy within the overall draft 4th Plan ceiling which did not undergo subsequent change in later years. In

this State the axe had fallen on the power sector and the generation schemes were pruned drastically. ১৯৬৭ সালে কংগ্রেস তো ছিল না। ১৯৬৭ সালে আপনারা যুক্তফ্রন্ট তো রাজত্ব করছিলেন। ১৯৬৭ সালে যদি আপনারা পাওয়ারকে প্রুন করে থাকেন তবে তার দায়িত্ব শুধু কংগ্রেসের তো হতে পারে না। এতে বলছে, In 1968 the Govenment decided to have one unit of 120 m.w. capacity at Santaldih, whereas the aggregate capacity of the sanctioned scheme stood at 6-30 m.w. Earlier in 1967 a guilt edged chance of having a 150 m.w. unit at Durgapur financed under USAID loan was lost. ৬৩০ মেগাওয়াটের জায়গায় যদি ১২০ মেগাওয়াট সেট করে থাকেন তাহলে দায়িত্ব আপনার। এরজন্য কংগ্রেসকে কি দায়ী করতে পারেন? ১৫০ মেগাওয়াটের একটা পরিকল্পনা আপনারা পরিত্যাগ করলেন। এই যে জিনিস হয়ে গেল ১৯৬৬ থেকে ১৯৬৮ সালে যেখানে আপনারা দায়িত্বে আছেন আপনারা এটা ভাবতে পারেন নি যে ১৯৬৫ সালে পাওয়ারের যে চাহিদা ছিল সে চাহিদা কি রকম বাড়বে, কি রকম পশ্চিমবাংলায় ইন্ডাস্ট্রির জন্য, গ্রামোন্নয়নের জন্য প্রয়োজন হবে। সেটা ১৯৬৭, ১৯৬৯ সালে আপনারা ভাবতে পারেন নি এবং আপনারা যা করেছিলেন এখানে তার একটা অভিশাপ আছে। তার উপর মড়ার উপর খাঁড়ার ঘায়ের মতো এসে পড়ল বরকতের ঘা। কিন্তু আপনারা আপনাদের দায়িত্ব এড়াতে পারেন না। তাই আমি বলছিলাম, সমস্ত ভারতবর্ষে যখন বিদ্যুৎ বৃদ্ধির পরিকল্পনা করা হচ্ছিল সে রকম করা হয় নি এখানে। উদাহরণস্বরূপ আমি প্রতাপ সিং কাঁয়রোর নাম করতে পারি। তিনি গ্রামে গ্রামে বিদ্যুৎ সরবরাহ করেছিলেন, আমাদের পশ্চিমবাংলায় সেটা আপনারা করেন নি। আজকে আমরা দেখতে পাচ্ছি সারা ভারতে পার ক্যাপিটা হিসাবে পাঞ্জাবে সবচেয়ে বেশি হয়, তারপরে হরিয়ানাতে হয়েছে। পশ্চিমবাংলায় রুর‍্যাল ইলেকট্রিফিকেশনের কাজ যে তিমিরে সে তিমিরে। দেখা গেল গত বছরে তিনি যে আশ্বাস দিলেন যে তিনি গ্রামোন্নয়নের একটা বিশেষ পরিকল্পনা হাতে দেবেন, কিন্তু এই বছর করুণ সুরে স্বীকৃতি দিলেন, আমরা পারলাম না, আমরা পারছি না। তার দায় আপনারা কার উপর চাপাচ্ছেন, সরকারি কর্মচারিদের উচুঁ মহলের উপর আপনারা দায় চাপাচ্ছেন, আপনারা ক্ল্যারিকেল স্টাফ যারা তাদের উপর দায় চাপাচ্ছেন, যারা মজদুর তাদের উপর দায় চাপাচ্ছেন, কিন্তু আপনারা নিজেদের দায়িত্ব স্বীকার করছেন না। আপনাদের পরিকল্পনার ভুলে পশ্চিমবাংলার উন্নতি যে বানচাল হয়ে যাচ্ছে সে দায়িত্ব আপনাদেরই নিতে হবে। তা না হলে পশ্চিমবাংলার জাগ্রত জনগণ নিশ্চয় ক্ষমা করবে না। কালকে অমলবালু বললেন, হরিপদবাবু দোষ দেখলেন, কিন্তু কোনও কনস্ট্রাকটিভ সাজেশন দিলেন না। আমি আমার বক্তৃতায় কয়েকটি কংক্রিট সাজেশনস রাখবার চেষ্টা করছি। প্রথমত হচ্ছে, আপনারা জানেন তিনটি শিফটে সমস্ত ইণ্ডস্ট্রিতে কাজ করা হয় না। রাত্রে ১০টা থেকে ৬টা পর্যন্ত যে শিফট সেই শিফটে লোড সব চাইতে কম হয়। আপনারা শুনলে আশ্চর্য হবেন, আমাদের এই ভুল ভ্রান্তির জন্য পশ্চিমবাংলার প্রোডাকশন কি রকমভাবে ব্যাহত হচ্ছে।

[4-10 — 4-20 P.M.]

আমি শুধু জুট ইন্ডাস্ট্রির খবর নিয়েছি এবং তাতে মনে হচ্ছে অন্তত ৬০ কোটি টাকা

এই লোড শেডিংয়ের জন্য লোকসান দিতে হয়েছে। আমি বলছি যে সমস্ত হেভি ইঞ্জিনিয়ারিং এবং অন্যান্য কারখানাগুলি যারা রাত্রে কাজ করেন তাদের যদি স্পেশ্যাল রিবেট দেওয়া যেতো তাহলে তার ফল খুব ভাল হত। যদি থ্রি শিফটে কাজ করে তাহলে আমাদের উপর যে লোড-এর চাপ আছে সেটা কমতে পারত। দ্বিতীয় কথা আমি বলতে চাই মেনটেনেন্সের জন্য আমাদের রাউন্ড দি ক্লক করা উচিত। শুধু একটা শিফটে মেনটেনেন্স দিয়ে আমরা যেন খান্ত না হই। আমার তৃতীয় প্রস্তাব হচ্ছে আগেই বলেছিলাম যে একটা টাইম করে রেস্টিংয়ের ব্যবস্থা করতে হবে। বলে দিতে হবে আগেই যে কবে কোথায় কতটা বিদ্যুৎ পাব। সেই অনুযায়ী আমরা যেন আমাদের সমস্ত কাজ চালাতে পারি যেমন বম্বে, ইউ পি, পাঞ্জাবে হয়। আমাদের যে লং টার্ম প্ল্যানিং আছে সেটা খুব বেশি আশাপ্রদ নয়। আপনি নিজে স্বীকার করেছেন যে গ্যাস টারবাইন দিয়ে নিশ্চয় বিদ্যুৎ পেতে পারব। কিন্তু গ্যাস টারবাইন খুব কস্টলি এবং সেই কস্ট সম্পর্কে আমাদের সজাগ থাকা উচিৎ। এই যে টিটাগড় থার্মাল স্টেশন মতো যে স্কীম আছে সেই স্কীমের উপর জোর দিন, যেমন কোলাঘাটের কথা আপনি বললেন এবং আর একটা ভাল খবর দিলেন যে ভারত সরকার সেটা স্বীকার করেছেন। সেটা তারা দিতে আমরাও আশা প্রকাশ করছি। তাই আমি বলছি গ্রামে গ্রামে বিদ্যুৎ পৌছে দেবার যে পরিকল্পনা সেটা কি করে কাজে আনতে পারেন ভারত সরকার যে রুর‍্যাল ইলেকট্রিফিকেশন-এর জন্য যে সাহায্য করছে তার চিত্র কি করে আমাদের সামনে তুলে ধরতে পারেন কি করে আমরা উপলব্ধি করতে পারি সেটা আপনাদের ভেবে দেখা উচিত। আমি প্রস্তাব করছি যে রুর‍্যাল ইলেকট্রিফিকেশনের জন্য যে কন্ট্রাক্ট সিস্টেম করা হয়েছে সেটা বাতিল করে দিয়ে মেনটেনেন্সের যে স্টাফ আছে তাদের দিয়ে আপনাদের ঐসব কাজ করাতে হবে। শেষে আমি একটি কবিতা মাননীয় মন্ত্রী মহাশয়কে উপহার দিতে চাই। আমি সাহিত্যের অধ্যাপক, আমি জানি না ঐ দিকে যারা বসেছেন তাদের কত লোক কবিতার উপর অনুরাগী আছেন। কিন্তু এই কবিতায় আপনাদের নিজেদের চেহারা দেখতে পাবেন এবং বুঝতে পারবেন যে জনগণ কোন নজরে আপনাদের দেখছেন। কবিতাটি আমার লেখা নয়, শঙ্কর ঘোষের লেখা। আমি এটি মুখ্যমন্ত্রীকে উপহার দিচ্ছি।

"তুমি আর নেই সে তুমি,<br>
তুমি বললে মানবতা আমি বললে পাপ,<br>
বন্ধ করে দিয়েছে দেশ সমস্ত তার ঝাঁপ।<br>
তুমি বললে হিটলারি, ও জনপ্রেমে ভরা,<br>
আমি বললে গজদন্ত তুমি বললে ছড়া।<br>
তুমি বললে বাঁচার দাবি আমি বললে ছুতো,<br>
থামলে কেন এল সবাই দিব্বি খেত শুত।<br>
হোক না জীবন শুকনো খরা বন্ধ্যা বা নিষ্ফলা,<br>
আমি বললে সেপাই দিয়ে উপড়ে নেবে গলা।<br>
তুমি বললে দণ্ডকে নয় আপন দেশেই চাই,

আমি বললে ভন্ড কেবল লোক খেপাবার চাঁই।

চোখের সামনে ফুঁকলে মানুষ উড়িয়ে দেবে দিয়া,

তুমি বললে বিপ্লব আর আমি বললে প্রতিক্রিয়া।

প্রত্যেক ক্ষেত্রে আপনাদের শ্রী কণ্ঠ থেকে যদি বেরোয় সেটা হবে বিপ্লবের বাণী আর আমরা সামান্য মানুষের দুঃখের কথা দারিদ্রের কথা যদি বলি সেটা আপনাদের চোখে হবে চক্রান্ত। আপনাদের চোখে হতে পারে কিন্তু বিরাট জনগণের কাছে সেই চক্রান্ত ধরা পড়েছে যে আপনারা ক্ষমতায় এসে বসে তাদের সমস্ত আশা আকাঙ্খা ব্যর্থ করে দিয়ে ছিনিমিনি খেলছেন। তাই আমি দাবি করছি সম্পূর্ণভাবে ব্যর্থ হবার জন্য মুখ্যমন্ত্রী বিদ্যুৎ মন্ত্রী রূপে যে ব্যয় পত্র পেশ করেছেন তিনি না করে অন্য একজন বিদ্যুৎ মন্ত্রী নিয়োগ করুন।

**শ্রী সামসুদ্দিন আহমেদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ৬৭ নং দাবির অধীনে মুখ্য খাত ৭৩৪, বিদ্যুৎ প্রকল্প বাবদ ঋণ সম্পর্কিত ব্যয় নির্বাহের জন্য মন্ত্রী মহোদয় ৫৯ কোটি ৫৩ লক্ষ টাকা চেয়েছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যোজনা ক্ষেত্র এবং যোজনা বহির্ভুত. ক্ষেত্রে বিভিন্ন ধরনের গ্রামীণ প্রকল্প রূপায়ণের জন্য পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ এবং ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশনকে যে কর্জ দেওয়া হবে সেই অর্থও এই দাবির মধ্যে ধরে নেওয়া হয়েছে। স্যার, একটি আশ্চর্যের কথা হল ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশনকে টাকা কর্জ দেওয়া হবে। এই ক্যালকাটা ইলেট্রিক সাপ্লাই কর্পোরেশন সম্পর্কে একটি কথা আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে স্মরণ করিয়ে দিচ্ছি, আমাদের সময়ে তিনি বলেছিলেন এই ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশন হল একটি বিদেশি প্রতিষ্ঠান এই বিদেশি প্রতিষ্ঠানকে এখনও কেন অধিগ্রহণ করা হচ্ছে না? কিন্তু আমরা আশ্চর্য হয়ে যাচ্ছি মাননীয় অধ্যক্ষ মহাশয়, এরা দু বছর হয়ে গেল ক্ষমতায় এসেছেন, এখনও পর্যন্ত সেই বিদেশি প্রতিষ্ঠানকে লালন পালন করছেন, তাদের টাকা দিচ্ছেন। তারা কেন একে অধিগ্রহণ করছেন না? এর ভিতরে কি রহস্য আছে? একে অধিগ্রহণ না করে টাকা কর্জ দিয়ে এখনও পর্যন্ত কেন লালন পালন করছেন, সেই বিষয়ে মাননীয় মুখ্যমন্ত্রী যদি একটু অলোকপাত করতেন আমরা বুঝতে পারতাম বিদ্যুতের ব্যাপারটিতে কি রহস্য লুকিয়ে রয়েছে। মাননীয় অর্থমন্ত্রী তাঁর বাজেট ভাষণে বলেছেন," বিদ্যুৎ শক্তির উপস্থিত উৎপাদন ক্ষমতা ও চাহিদার মধ্যে পার্থক্য থাকার ফলে উদ্ভুত কঠিন সঙ্কট সরকারের পক্ষে গভীর উৎকণ্ঠার বিষয়"—এই কথা বলে তিনি বললেন" আমরা সাঁওতালডিহির চতুর্থ ইউনিট, ব্যান্ডেলের পঞ্চম ইউনিট কোলাঘাটের প্রথম তিনটি ইউনিট, টিটাগড়ের চতুর্থ ইউনিট চালু হলে রাজ্যের বিদ্যুৎ উৎপাদন শক্তি ১ হাজার মেগাওয়াট বৃদ্ধি পাবে।" ইকনমিক রিভিয়ুর পেজ ৩৭, শিডিউল্ড ১/৪ সেখানে অ্যাডিশন্যাল ইনস্টল্ড ক্যাপাসিটি ইন ওয়েস্ট বেঙ্গল কত হবে ইত্যাদি সব কিছু দেওয়া আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা ১৯৮৩ সাল পর্যন্ত টার্গেট দেখতে পাচ্ছি এবং ১৯৮৩ সাল পর্যন্ত আমাদের অপেক্ষা করতে হবে। টার্বাইনের কথা বলা হয়েছে, ডিজেল স্কীমের কথা বলা হয়েছে, রাম্মাম, জলঢাকার কথা বলা হয়েছে। ঐতে করে ২৫/৫০/৬০/১০০ মেগাওয়াট বিদ্যুৎ পাওয়া যাবে। ১৯৮০ সাল নাগাদ গ্যাস টারবাইন বসিয়ে ১০০ মেগাওয়াট বিদ্যুৎ পাওয়া যাবে, বলা হয়েছে। এই রকম অবস্থা যখন চলছে তখন কেন সুনির্দিষ্ট সময় বলা হচ্ছে? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা দেখতে পাচ্ছি ইকনমিক রিভিয়ুতে ইলেকট্রিসিটি

সম্বন্ধে বলা হয়েছে নাম্বার অব মৌজা ইলেকট্রিফায়েড ১১ হাজার ৯৬৪, আদিবাসী ভিলেজেস ৩৪৪টি। এই ইকনমিক রিভিয়ুর ১০৫ পাতায় একটি স্ট্যাটিসটিক্স দেওয়া আছে। তাতে দেখা যাচ্ছে ডিপ টিউবওয়েল ২ হাজার ৩৯৯, শ্যালো টিউবওয়েল ১৮ হাজার ২১, রিভার পাম্প ৭৫৮, হেলথ সেন্টার ইলেকট্রিফায়েড ৩৭৪ ছিল, আর ৫টি বেড়েছে বলছেন, তারপরে হরিজন বস্তি ইত্যাদি ১১১টি ছিল, সেখানে ১১৫ হয়েছে বলছেন। এই ১১৫টি কেন হল? নিশ্চয় সেখানে তার পড়েছে। ইকনমিক রিভিয়ুতে এইগুলি দেখা যাচ্ছে। আর বাহিরে বিদ্যুতের একটা চরম দুরবস্থা চলেছে। চারদিকে অন্ধকার চলেছে। কলকারখানা বন্ধ, কৃষি ক্ষেত্রে জল নেই, উৎপাদন ব্যহত হচ্ছে। ১৯৮৩ সাল পর্যন্ত এইভাবে যদি উৎপাদন ব্যহত হতে থাকে, কলকারখানা যদি এইভাবে বন্ধ হতে থাকে তাহলে তার মাঝখানে যে অবস্থার সৃষ্টি হবে, ইলেকট্রিকের যে সমস্ত সাজ সরঞ্জাম তৈরি হয় সেইগুলির উৎপাদন, তৈরিও বন্ধ হয়ে যাবে।

[4-20 — 4-30 P.M.]

এবং দিনের পর দিন সেই জিনিসগুলির দাম চরমে উঠবে। কেন মাননীয় মন্ত্রী মহাশয় বলছেন না একটা সময় সীমা বেঁধে দিয়ে যে এই সময়ের মধ্যে উন্নয়ন করা যাবে, ব্যবস্থা নেওয়া হবে। সেখানে বিশেষ করে যারা কৃষক তাদের সেচের জলের ব্যাপারে আপনি হিসাব করে বললেন যে এত শ্যালো টিউবওয়েল, ডিপ টিউবওয়েল চলছে। কিন্তু আমি বলব, চলছে না। যেগুলি ইলেকট্রিক পাম্প আছে তার একটাও চলছে না। হয়ত রাত্রিবেলাতে দু' একটা ঘণ্টা চলে কিন্তু দিনের বেলা চলার তো কোনও প্রশ্নই নেই। শ্যালো, টিউবওয়েল, ডিপ টিউবওয়েল, রিভার লিফট যা কিছু আছে তার সমস্তই এই অবস্থার ভেতর দিয়ে চলেছে। তারপর গ্রামে ইলেকট্রিফিকেশনের কথা বলেছেন। তিনি বলেছেন ১১ হাজার গ্রামের কথা। এখন কথা হল তার টেনে নিয়ে গেলেই কি ইলেকট্রিফায়েড হয়ে গেল? তাও তো খুঁটির অভাবে তার টানা যাচ্ছে না। আর লোড শেডিং তো মানুষের গা সওয়া হয়ে গিয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার সময় কম, আমি বেশি পয়েন্টের মধ্যে যাব না, খালি দু' একটি পয়েন্ট বলেই শেষ করব। স্যার, বহরমপুর ইলেকট্রিক সাপ্লাই-এর কি অবস্থা হয়েছে দেখুন। তারা বিদ্যুৎ পর্ষদের কাছ থেকে ১১ পয়সা দরে বিদ্যুৎ কেনে আর বাজারে সেটা বিক্রি করে ৪৪ পয়সা দরে। আবার ১লা জানুয়ারি থেকে ৬৮ পয়সা করার কথা বলা হচ্ছে। সেখানে কনজিউমার যারা আছেন তারা বলছেন না, এটা আমরা দেব না, এটা দিতে পারা যাবে না। এত তফাত কেন? আমার কাছে একটা বিজ্ঞপ্তি আছে, আমি তার থেকেই এটা বলছি। তারপর মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় রুর‍্যাল ইলেকট্রিফিকেশনের কথা বলতে গিয়ে একটা সংখ্যা দিয়েছেন যে কতগুলি মৌজা স্যাংশন্ড হয়ে আছে কিন্তু সেগুলিতে এখনও পর্যন্ত বিদ্যুৎ যায়নি। যায়নি ভাল কথা দিতে পারা যাচ্ছে না বিদ্যুৎ কিন্তু সেখানে কলকারখানাগুলি অবস্থা তো আপনি চিন্তা করবেন। তা ছাড়া সেচের জলের কথা তো আপনি চিন্তা করবেন। সেখানে কৃষিকার্যে যেগুলি ব্যবহৃত হয় শ্যালো টিউবওয়েল, ডিপ টিউবওয়েল, রিভার লিফট ইত্যাদি সব কিছু বাদ দিয়ে সেগুলিকে আলাদা করে বিদ্যুৎ দেওয়া দরকার। কারণ তা না হলে ধান শুকিয়ে যাবে, অন্যান্য ফসল শুকিয়ে যাবে। তারপর ডিজেলের অভাবে তো সব কিছু বন্ধ হয়ে আছে, সেখানে তো চাষীরা হাহুতাশ করছে। আমি স্যার, পরিশেষে এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় পশ্চিমবাংলায় কয়েকদিন ধরে আমি শুনেছিলাম মাননীয় মুখ্যমন্ত্রী প্রায়ই চক্রান্তের কথা বলছিলেন। আমি স্যার, মনে করেছিলাম, উনি হয়ত সবটা খারাপ বলছেন, ভুল বলছেন কিন্তু কালকে রাত্রে পর্যালোচনা করে আমি দেখলাম ওঁর কথাটা ঠিকই। একটা গভীর চক্রান্ত তার বিরুদ্ধে পশ্চিমবাংলার বাইরে হচ্ছে কিনা জানি না কিন্তু ভেতরে ঘরের ভেতরে হচ্ছে। কেন স্যার, একথা বলছি? আমি স্যার, কালকে 'পশ্চিমবঙ্গ' পত্রিকার বিভিন্ন ইস্যু ঘেঁটে ঘেঁটে দেখছিলাম। পশ্চিমবাংলার পত্রিকায় ইনফরমেশন ডিপার্টমেন্টের, বামফ্রন্ট সরকারের বিভিন্ন ডিপার্টমেন্টের গাফিলতি নয়, কিছু কিছু কাজের হিসাব দিয়েছে। কিন্তু ঐ পশ্চিমবাংলা পত্রিকার কারেন্ট ইস্যুতে পাওয়ার ডিপার্টমেন্টের কোনও উল্লেখ নেই। এটা একটা গভীর চক্রান্ত। স্যার, আরও চক্রান্ত লক্ষ্য করছি যে ইকোনমিক রিভিউ ১৯৭৮-৭৯ তে কাজের হিসাব অ্যাচিভমেন্ট বিভিন্ন দপ্তরের ৪/৫ পাতা করে স্থান পেয়েছে। কিন্তু মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে গভীর চক্রান্ত পাওয়ার ডিপার্টমেন্টের ব্যাপারে ২ লাইনে ১০৪ পাতায় সেরে দেওয়া হল। মুখ্যমন্ত্রী বলবেন এটা চক্রান্ত, কিন্তু আমি বলব এটা চক্রান্ত নয়। এই পাওয়ার ডিপার্টমেন্টে যখন থেকে তিনি হাত দিয়েছেন তখন থেকেই ডিপার্টমেন্টের জ্যোতি নষ্ট হয়ে গেছে। একথা কেন বলছি? আপনি লক্ষ্য করে দেখবেন মাননীয় মুখ্যমন্ত্রী যদি একটু অনুধাবন করার চেষ্টা করেন, তিনি বলেছেন, কারও নাকি কোনও দুরদৃষ্টি নেই। মাননীয় মুখ্যমন্ত্রীকে বলছি যে আপনি ঠিক কথাই বলেছেন। কারণ আয়নায় নিজের মুখটা একটু দেখে নিন। ১৯৬৭ সালে ডি পি এল-এ ১৫০ মেগাওয়াট স্থাপনের একটা পরিকল্পনা করা হয়েছিল আপনারা আমার আগে। আপনি বা আপনার সরকারের দুরদৃষ্টি না থাকার জন্য এসব আপত্তি করেছেন। আপনি বলছেন যে সিকস্থ ইউনিটের দরকার নেই। ১৫০ মেগাওয়াটের যে পরিকল্পনা সেটাকে বাতিল করে দেওয়া হোক। সত্যি, পশ্চিমবঙ্গের কিছু কিছু নেতাদের দুরদৃষ্টির অভাব আছে এবং সেজন্য পশ্চিমবাংলার আজকে দুরবস্থা। আমি তাই মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে বলছি, আপনি পুরানো দুরদৃষ্টির কথা ভুলে যান, পুরানো দুরদৃষ্টি ছিল না। আপনি নতুন ভাবে মুখ্যমন্ত্রী হয়েছেন, কিন্তু কিছুই কাজ আপনারা এই ২ বছরে করতে পারেন নি। সেজন্য বলছি, দুরদৃষ্টির পরিচয় দেবেন। আপনি দুরদৃষ্টির পরিচয় দেখাতে গিয়ে আবার হোঁচট খাচ্ছেন। আমি অন্য কথায় পরে যাচ্ছি। আপনার দুরদৃষ্টির অভাবের কথা আমি বলছি। আপনি গ্যাস টারবাইনের কথা বলেছেন। কিন্তু আপনি কি জানেন যে পশ্চিমবাংলায় এখানে ওখানে কি আলোচনা হচ্ছে? এটা গ্যাস টার্বাইন হচ্ছে না, এটা ডিজেল টার্বাইন হচ্ছে। কিছুদিন পরে এটা আপনিই স্বীকার করবেন। গ্যাসের দ্বারা এটা চালিত হবে না। এটা হাইস্পীড ডিজেলের দ্বারা চালিত হবে। আপনার দুরদৃষ্টির অভাবের জন্য পশ্চিমবাংলার মানুষকে ধোঁকা দিচ্ছেন—গ্যাস টার্বাইন, গ্যাস টার্বাইন বলে। এটা গ্যাস টার্বাইন নয়। কমরেড মুস্তাক মুরশেদ সাহেব লন্ডনে গিয়েছিলেন এই গ্যাস টার্বাইন সম্পর্কে আলোচনা করার জন্য। তিনি কে? তিনি কোনও এক্সপার্ট নন। তার সঙ্গে যে ৩ জন গিয়েছিলেন তারা সিভিল ইঞ্জিনিয়ার বা অন্যান্য ডিপার্টমেন্টের এক্সপার্ট। গ্যাস টার্বাইনের এক্সপার্ট তারা নন। আপনার দুরদৃষ্টির অভাবের জন্য সেন্ট্রাল গভর্নমেন্ট থেকে এক্সপার্ট নিলেন না, পশ্চিমাবংলার কোনও এক্সপার্ট দিলেন না তাদের সঙ্গে। এরা ভুল করে পোলান্ডের সঙ্গে আলোচনা না করে, লন্ডন বা অন্য জায়গার সঙ্গে আলোচনা করে নিজেদের মনোমতো কোনও বন্ধু কোম্পানির সঙ্গে আলোচনা করে এসেছেন। আমি আপনাকে

বলে দিচ্ছি, সুদুর ভবিষ্যতে আপনি যদি রাজনীতিতে থাকেন, মুখ্যমন্ত্রী হিসাবে থাকবেন কিনা জানি না, তবে রাজনীতিতে যদি থাকেন তাহলে আপনাকে স্বীকার করতে হবে এই বেঞ্চ থেকে আমি ভুল করে এসেছি। এটা আমার ভুল। মাননীয় মুখ্যমন্ত্রী আপনার এই হাউসে সত্যকে স্বীকার করার মতো সৎ সাহস নেই। আমরা জানি মাঝে মাঝে আত্মতুষ্টির জন্য এই হাউসে আপনি বলেছেন যে পশ্চিমবাংলার বাইরে উত্তরপ্রদেশে, হরিয়ানা, গুজরাট থেকে আমাদের পশ্চিমবাংলার আইন-শৃঙ্খলার অবস্থা দারুণ। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বিদ্যুতের ব্যাপারে তিনি তো এখানে অসত্য বিবৃতি দিতে পারলেন না। তিনি তো একথা বলতে সাহস করলেন না যে হরিয়ানা, উত্তরপ্রদেশে, গুজরাটের থেকে পশ্চিমবাংলায় বিদ্যুতের দারুণ অবস্থা। এটা কেন করলেন না? করলেন না, কারণ তিনি উপলব্ধি করতে শিখেছেন। তিনি কলকাতা নিয়েই হিমসিম খাচ্ছেন। আজকে কলকাতায় বিদ্যুতের টোটাল চাহিদা হচ্ছে ৬৫০ মেগাওয়াট এবং মাননীয় মুখ্যমন্ত্রী সেটা বলেছেন। উনি বলছেন ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই সাঁওতালডিহি, ইত্যাদি জায়গা নিয়ে টোটাল ৪৯০ মেগাওয়াটের বেশি দিতে পারছেন না। এবং উনি স্বীকার করেছেন যে আমাদের জেনারেশন বাড়ছে না, বিদ্যুৎ উৎপাদন বাড়ছে না, টোটাল ডিমান্ড অনুসারে সাপ্লাই বাড়াতে পারছেন না। কিন্তু কেন এটা হচ্ছে? ক্যালকাটার বুকে ৬৫০ এর জায়গায় ৪৯০ পাওয়া যাচ্ছে। আপনি বলেছেন, আগের সরকার কিছু করেনি। আমি সেকথায় পরে আসছি। কিন্তু বিষ্ণুকান্ত শাস্ত্রী মহাশয় রেশনিং সিস্টেমের যে কথা বলেছেন, আমি তার সঙ্গে একমত। আজকে ক্যালকাটায় সাপ্লাই নেই, কম মেগাওয়াট পাচ্ছেন। কিন্তু বিভিন্ন এলাকায় অবস্থা কি? আজকে বিভিন্ন এলাকায় উইদাউট নোটিশে এই যে অবস্থা হচ্ছে তার জন্য স্কুল কলেজের ছাত্রদের দারুণ অসুবিধা ফেস করতে হচ্ছে।

[4-30 — 4-40 P.M.]

আপনি যদি অলিতে গলিতে ঘোরেন এবং আপনাকে যদি জ্যোতি বসু বলে চিনতে পারে তাহলে আপনার সেই গলি থেকে ফিরে আসা কষ্টসাধ্য ব্যাপার হবে। লোকে যদি চিনতে পারে, আমি আপনাকে বলে দিচ্ছি—সন্ধ্যা ৬টা থেকে ৮টা পর্যন্ত আমাদের ছেলে মেয়েরা পড়াশুনা করে, তারপর তারা ঘুমিয়ে পড়ে, সেই ৬টা থেকে ৮টা পর্যন্ত লোড শেডিং। তার পরের দিন ভোরবেলা তারা স্কুলে যায়। আপনি হয়তো বলবেন যে স্কুলে যাওয়ার দরকার নেই। আমরা বিপ্লবকে রাস্তায় নামিয়ে দেব, পড়াশুনা করার দরকার নেই, ইংরাজি উঠিয়ে দিয়েছি, এবারে লেখাপড়া উঠিয়ে দেব, আমাদের বিপ্লবের লাইনটা নেব। সেটা বাস্তব কথা নয়। এবার আপনাকে চিন্তা করতে হবে, ডিমান্ড অনুসারে সাপ্লাই দিতে পারছেন না কেন, সাপ্লাই পশ্চিমবঙ্গে কেন কম হচ্ছে, কেন জেনারেশন কম হচ্ছে। আপনার ইকনমিক রিভিয়ু যদিও স্বীকার করেছেন ১৯৭৪-৭৫ সালের যেটুকু ছিল, ১৯৭৫-৭৬ সালে প্রোপোর্শন্যালি বেড়ে গেল, ১৯৭৬-৭৭ সালে বাড়তে আরম্ভ করল, ১৯৭৭-৭৮ সালে আপনার হাতে কি যাদু কাঠির স্পর্শ অছে, কি জিনিস আছে যে আপনি এই জেনারেশন টা কমিয়ে দিতে পারলেন? এটা একটা অদ্ভুত জিনিস, আমি বুঝতে পারছি না, যে বেড়ে বেড়ে আসছে, আপনার কি এমন অদ্ভুত ক্ষমতা আছে যে বাড়া জিনিসটাকে কমাতে আরম্ভ করলেন? কেন কমছে এটা চিন্তা করুন। সাঁওতালডিহি ব্যান্ডেলে যে সমস্ত এক্সপার্টস ছিল, চার্জম্যান, ইঞ্জিনিয়ার ছিলেন, ফোরম্যানরা ছিলেন, তাদের অপরাধ তারা পশ্চিমবাংলার মাকে মা বলে, ভারতবর্ষের

সংস্কৃতিকে তারা বিশ্বাস করে, জাতীয়তাবোধের আদর্শকে তারা বিশ্বাস করে, চিন বা রাশিয়ার সঙ্গে তাদের টিকি বাঁধা নেই, এই তাদের অপরাধ। সেই সমস্ত এক্সপার্টদের সরিয়ে দেওয়া হল। আপনি আপনার মনোমতো লোকদের আনলেন। তারা কাজ জানেনা, গরুর গাড়ির গাড়োয়ান, তাকে অ্যামবাসাডার গাড়ি চালাতে দিলেন, স্টিয়ারিং তো ভেঙ্গে ফেলে দেবে পাঁচনের বাড়িতে এবং তার স্টিয়ারিং ভেঙ্গে দিচ্ছে। বিভিন্ন জায়গায় যে এক্সপিরিয়েন্সড এক্সপার্টদের সরিয়ে দিয়ে, আপনারা নভিস ফোরম্যান বসাচ্ছেন, এক্সপার্টদের সরিয়ে দিয়ে নভিস চার্জম্যান বসাচ্ছেন, অটোম্যাটিক্যালি জেনারেশন কমতে বাধ্য। অতএব আপনাকে বলি, বিদ্যুৎ নিয়ে দলবাজি করবেন না, বিদ্যুতের উপর গোটা কান্ট্রি নির্ভর করছে, বিদ্যুতের উপর বেকার সমস্যার সমাধান নির্ভর করছে, বিদ্যুতের উপর ইরিগেশন নির্ভর করছে, এটাকে দলের উর্ধ্বে রাখুন। যার এক্সপার্ট, যারা এক্সপিরিয়েন্সড ম্যান, যারা এতদিন প্রোপোর্শন্যালি এতদিন ধরে বিদ্যুৎ জেনারেশন করে আসছে, সাঁওতালডিহি, ব্যান্ডেলে বিদ্যুৎ বাড়াবার চেষ্টা করে এসেছে—নাই বা হল আপনার মনোমতো লোক, নাই বা হল তারা আপনার বাড়ির বাজার করে দিতে, পারে না হয়তো আপনার মনোমতো কাজ তারা করতে, পারে না আপনার মনে খোরাক যোগাতে, পারে না কিন্তু তারা তো দেশের খোরাক যোগাচ্ছে, দেশের মন যোগাচ্ছে, ইন্ডাস্ট্রির খোরাক যোগাচ্ছে, আপনার মন যোগাতে পারছে না, তাদের ওখানে রাখুন, দেখুন জেনারেশন বাড়ে কি না। ভগবতী সরকার জেনারেশন চার্জম্যান ব্যান্ডেলের, এন এল সি সি-র প্রেসিডেন্ট ওখানকার, আপনি তাকে উইদাউট এনি অ্যালিগেশন, ট্রান্সফার করে দিচ্ছেন গোকর্ণে, এতে কি আপনার জেনারেশন বাড়বে? আপনি কাকে বসাবেন? কমঃ মুর্শেদের একজন মনোনীত লোককে সেখানে বসাবেন, যার কোনও অভিজ্ঞতা নেই, যার কোনও চয়েস নেই কাজ করার, যার কোনও জ্ঞান নেই, সেই লোককে সেখানে বসাবেন। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে বলছি এখন নিজের আয়নায় আপনার নিজের মুখ দেখার চেষ্টা করুন, এখনও জেনারেশন কেন কমছে, সেটা বোঝবার চেষ্টা করুন। সাঁওতালডিহিতে আপনি চক্রান্তের ভুত দেখেছেন, আপনার মাথায় একটা চক্রান্তের ভুত চেপেছে। ওঝা ডাকতে হবে। এই ওঝা হচ্ছে পশ্চিমবাংলার মানুষ, পশ্চিমবাংলার মানুষ ওঝা হিসাবে আপনার চক্রান্তের ভুতটাকে, আপনার মাথা থেকে নামাবেই। এই কথা আমি দায়িত্ব নিয়ে বলছি আপনার মাথায় এই চক্রান্তের ভুতটা থাকার ফলে সমস্ত জিনিসটাকে আপনি স্পয়েল করে দিচ্ছেন। আজকে আপনি অপরের দোষ ত্রুটি দেখবার চেষ্টা করবেন, কিন্তু আয়নায় নিজের মুখটা একটু দেখুন। আঁতকে উঠবেন। আজকে এই বিদ্যুৎ বিভাগ থেকে আপনি বিভিন্ন জায়গায় কাজের টেন্ডার দিচ্ছেন, এক্সপার্ট কোম্পানিকে দিচ্ছেন না, ভুল জায়গায় দিচ্ছেন, দিচ্ছেন কাদের? উইদাউট টেন্ডার, উইদাউট অ্যাডভার্টাইজমেন্ট কমলনাথকে দিচ্ছেন। কেন দিলেন কমলনাথকে? পশ্চিমবাংলার মানুষ দেখছে আপনি অকৃতজ্ঞ নন ; ইমার্জেন্সির টাইমে কমলনাথ আপনাকে জেলের হাত থেকে বাঁচিয়েছিল, জেলখানায় ঢুকতে দেয়নি। সেই কৃতজ্ঞতায় আপনি তাকে কাজ দিলেন। কিন্তু এতে আপনি পশ্চিমবাংলার সর্বনাশ করছেন, এটা পশ্চিমবাংলার মানুষ সহ্য করবে না। আমি অনুরোধ করছি, আপনি বেকার ইঞ্জিনিয়ারদের মধ্যে কো-অপারেটিভ করে তাদের কাজ দিন। অথবা যৈসব এক্সপিরিয়েন্স লোক আছেন, যারা এই কাজ করেন, তাদের কাজ দিন। আপনাকে আজকে চিন্তা করতে হবে পশ্চিমবাংলায় কি করে বিদ্যুৎ বাড়ানো যায়। কলকাতার কথা বাদ দিলেও গ্রামে-গঞ্জে আজকে বিদ্যুতের অভাবে ডিপ

টিউবওয়েল অকেজো হয়ে পড়ে আছে, লিফট ইরিগেশন অকেজো হয়ে আছে, কোনও নতুন হেলথ সেন্টার এনার্জাইসড হচ্ছে না। যেগুলি ছিল সেগুলিও পাওয়ার ক্রাইসিসের জন্য, পাওয়ার কার্টেলের জন্য ডিজেল দিয়ে চলছে। এই অবস্থায় গ্রামে-গঞ্জে আজকে কেরোসিনের চাহিদা বেড়ে চলেছে এবং আপনার ডিপার্টমেন্টের ব্যর্থতার জন্য কোরোসিনের ক্রাইসিস হচ্ছে। গ্রামে-গঞ্জে হারিকেনের চাহিদা, কেরোসিনের চাহিদা বেড়ে গেছে। আপনি গ্রামে-গঞ্জে বিদ্যুৎ পৌঁছে দিতে ব্যর্থ হয়েছেন। আমার মনে হচ্ছে আপনি পুলিশের খপ্পরে পড়ে গেছেন, তাদের খপ্পর থেকে বেরুতে পারছেন না, যার ফলে এত বড় গুরুত্বপূর্ণ দপ্তরের প্রতি টাইম দিতে পারছেন না, এর ওপর আবার আপনাকে দিল্লিতে যেতে হচ্ছে, বিভিন্ন জায়গায় যেতে হচ্ছে, তারপর পার্টি আছে, যার জন্য বিদ্যুৎ দপ্তরের কাজ করতে পারছেন না। সুতরাং আমি এই হাউসে আপনাকে সাজেশন দিচ্ছি যে, আপনার লেবার মিনিস্টার কৃষ্ণপদ ঘোষের যোগ্যতা আছে, তাকে এই ডিপার্টমেন্টার ভার দিয়ে দিন। আমাদের বিশ্বাস তিনি কিছু সমস্যার সমাধান করতে পারবেন। আমার আর একটা আপনার কাছে অনুরোধ যে, আপনি যদি পারেন স্টেট ইলেকট্রিসিটি বোর্ডের হেড অফিসে রিপন স্ট্রিট ও ডায়মন্ডহার্বারের অফিসে যেসব এমপ্লয়িরা আছেন তাদের দিয়ে যখন পাওয়ারই পাচ্ছি না তখন ও সব জায়গায় হ্যারিকেন এবং মোমবাতির ইন্ডাস্ট্রি করুন। কারণ আপনার ফোরসাইটেডনেসের অভাবে আপনার আমলেই সব ছাই হয়ে যাবে। ছাই হয়ে যাবার অগেই পশ্চিমবাংলার মানুষ যাতে হ্যারিকেন এবং মোমবাতি পায় তার ব্যবস্থা করুন। আপনার এই ব্যয় বরাদ্দের সম্বন্ধে যেকথা একটু আগে সামসুদ্দিন সাহেব বলেছেন তার সঙ্গে আমি সম্পূর্ণ একমত। তিনি বলেছেন এই ভদ্রলোক এক এক সময়ে এক এক রকম কথা বলেন। ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশন সম্বন্ধে বলেছিলেন যে, এর আর এক্সটেনশন করা হবে না। তখন উনি গদিতে আসবার জন্য ঐ কথা বলেছিলেন। আর এখন গদিতে এসে উনি ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশনকে লোন দিতে বলেছেন। কিন্তু আমাদের অভিমত হচ্ছে এত লোন দেবার দরকার নেই। ওরা ৫৯ কোটি টাকা চেয়েছে, এটা ৯ কোটি টাকায় কনভার্ট করা হোক। তা নাহলে টাকার অপচয় হবে। আমি আবার মুখ্যমন্ত্রী তথা বিদ্যুৎ মন্ত্রীকে অনুরোধ করছি যে, আপনি দয়া করে নিজের চেহারা দেখবার চেষ্টা করুন। এই কয়টি কথা বলে এই ব্যয় বরাদ্দের দাবির বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-40 — 4-50 P.M.]

**শ্রী বীরেন বোস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রী কর্তৃক আনীত বাজেটকে পূর্ণ সমর্থন করে আমার দু-একটি কথা এখানে রাখছি। আমার পূর্ববর্তী দুজন বক্তার মধ্যে একজন হচ্ছেন জনতার শাস্ত্রীজি যাকে আমি কংগ্রেসি-জনতা বলে অবিহিত করব, কারণ তিনি তাঁর সমস্ত বক্তব্য কংগ্রেসের সাপোর্টে করলেন। আর তারপর কংগ্রেসের সুনীতি চট্টরাজ বললেন। তিনি অনেক বার মুখ্যমন্ত্রীকে আয়নায় মুখ দেখতে বললেন। আমি তাঁকে বলি যে, তিনি নিজেদের মুখটা একবার দেখুন এবং দেখে বুঝুন যে, ৩০ বছর ধরে ক্ষমতায় থেকে তাঁরা কি অবস্থাটা করেছেন!

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওঁদের ৩০ বছরের কাজের কিছু উদাহরণ আমি আপনার

সামনে রাখছি। আমি বিশেষ করে উত্তরবাংলা সম্পর্কে বলব, কারণ পশ্চিমবাংলার মধ্যে সব চেয়ে অবহেলিত উত্তরবাংলা। এখানে প্রধানত কলকাতা এবং দক্ষিণ বাংলা নিয়ে আলোচনা হচ্ছে। আমি উত্তরবাংলার বিদ্যুৎ সমস্যার কথা আপনার মাধ্যমে এখানে বলতে চাইছি। প্রথম নম্বর হচ্ছে, জলঢাকা জলবিদ্যুৎ প্রকল্পের কথা আপনারা সকলেই তার নাম শুনেছেন। সেই জলঢাকা জলবিদ্যুৎ প্রকল্পের ৩টি ইউনিট আছে। ৯ মেগাওয়াট করে প্রত্যেক ইউনিটে বিদ্যুৎ উৎপাদন হিসাবে টোটাল ২৭ মেগাওয়াট প্রোডাকশন হবে বলে স্থাপিত হয়েছিল। যদিও সেই ব্যাপারে কমিশন বসিয়েছিল। তারা বলেছিলেন যে, যে জায়গা সিলেক্ট করা হয়েছে তা ঠিকমতো করা হয়নি। তাসত্ত্বেও কমিশনের মন্তব্যকে গ্রহণ না করে বহু শত কোটি টাকা ব্যয় করে জলঢাকা বিদ্যুৎ প্রকল্প তৈরি করা হয়েছে। ১৯৬৭ সালের ২টি ইউনিট ইনস্টল্ড হয় এবং ১৯৭২ সালে আরও একটি ইউনিট ইনস্টল্ড হয়। শুনলে আশ্চর্য হয়ে যাবেন, প্রথমদিকে সেখান থেকে ১০ মেগাওয়াটের উপরও পাওয়া গেছে কিন্তু এখন সেখানে ৬ মেগাওয়াট দাঁড়িয়েছে। ৩টি ইউনিট কোনওদিনও একসঙ্গে চলেনি। বিভিন্ন কারণ এর মধ্যে আছে উনি বললেন সাবোটাজের কথা আমিও তাই বলছি যেটা মুখ্যমন্ত্রী মহাশয়ের বক্তব্যের ভিতর রয়েছে। কিভাবে সাবোটাজ করা হয়েছে তার দু-একটি উদাহরণ আপনার সামনে তুলে ধরছি। সাধারণত ইউনিট রিপেয়ার করতে দেড় সপ্তাহ মতো লাগে কিন্তু এখানে দেড় মাস দু' মাস ব্যয়িত হয়েছে এই ইউনিট রিপেয়ারের ক্ষেত্রে। হাজার হাজার টাকা ওভারটাইম বাবদ চলে গেছে। সেখানে যে রিপেয়ারিং সেকশন আছে তা হচ্ছে ওয়ার্কার্স ইউনিয়ন, আই এন টি ইউ সি তারাই মেন মেনটেনান্সের জন্য আছেন। যদি অডিট করা হয় তাহলে দেখবেন হাজার হাজার টাকা ওভারটাইম বাবদ চলে গেছে। বিগত ১০ বছরের মধ্যে লক্ষ লক্ষ টাকার ওভারটাইম হিসাবে নিয়েছেন। যেখান থেকে জল আসে সেই বিন্দু ব্যারেজ থেকে সেখানে ট্যানেল করে কংক্রিট ট্যানেলে জল আসে লোহার জাল সেখানে দেওয়া আছে—তাসত্ত্বেও বড় বড় পাথরের টুকরো এর মধ্যে ঢুকে কি করে? আজও পর্যন্ত সেই রহস্য উৎঘাটিত হয়নি। এইভাবে সাবোটাজ করে আজকে উত্তরবাংলাকে অন্ধকারে পরিণত করা হয়েছে। যেখানে আজকে সাধারণ হিসাবে উত্তরবাংলার জন্য ১২০ মেগাওয়াট প্রয়োজন সেখানে আজকে সাকুল্যে জলঢাকায় রাশিয়ান ডিজেল আছে, এবং শিলিগুড়িতে ৪টি ছোট ছোট ইঞ্জিন আছে তার যে প্রোডাকশন এবং বিহার ১০ মেগাওয়াটের জায়গায় ৪ থেকে ৫ মেগাওয়াট দিয়ে থাকে তাহলে প্রোডাকশন হচ্ছে টোটাল ১২ থেকে ১৩ মেগাওয়াট। শিলিগুড়ি শহরের আশেপাশের অঞ্চলে পিক-আওয়ারে ১৩ মেগাওয়াট দরকার, প্রোডাকশন হচ্ছে ১২ মেগাওয়াট। উত্তরবাংলার বাকি জেলাগুলির জন্য ডিজেল ইঞ্জিন আছে। ১২০ মেগাওয়াট যেখানে এখন দরকার সেখানে টোটাল প্রোডাকশন হচ্ছে সম্পূর্ণ উত্তরবাংলার ৫টি জেলার জন্য ২২ থেকে ২৩ মেগাওয়াট। সুতরাং এই হচ্ছে সেখানকার অবস্থা। গনিখান চৌধুরি মহাশয় গ্রাম বাংলায় বৈদ্যুতিকরণের নামে জলপাইগুড়ির ফরেস্ট কেটে সাফ করে দিয়েছেন। ছোট ছোট শাল গাছগুলিকে কেটে সাফ করে দিয়েছেন। এই গাছ কাটার যে কন্ট্রাক্টররা ছিলেন তারা ছিলেন তার দলের লোক। তারা সেই শাল খুঁটি নিয়ে কি করেছেন তা কেউ বলতে পারবে না। ডি ভি সি-র বাড়তি বিদ্যুৎ নেওয়ার জন্য গ্রীভ লাইন তৈরি করা দরকার উত্তরবাংলার সাথে সংযোগ স্থাপন করার জন্য কিন্তু ২০-২৫ বছর ধরে ওনারা তা করেননি। অথচ বলছেন গ্রামে বৈদ্যুতিকরণ করবেন। লোককে মিথ্যা ভাঁওতা দিয়ে খুশি করবার চেষ্টা করেছিলেন।

শাল গাছগুলিকে কেটে হাজার হাজার টাকা অপচয় করেছেন বিগত সরকার।

আমি আপনার মাধ্যমে শিলিগুড়ির কিছু উদাহরণ দিচ্ছি, করাপশন কোন পর্যায়ে গেছে সে বিষয়ে বলব। ওদেরই এমপ্লয়িজ ইউনিয়নের সেক্রেটারি অরুন মজুমদার, শিলিগুড়িতে দুখানা বাড়ি করেছেন এবং তার ওয়াইফের নামে বিভিন্ন জায়গায় কানেকশন দিয়ে প্রাইভেট বিজনেস করতেন যার থেকে হাজার হাজার টাকা রোজগার করেছেন। আজ পর্যন্ত তাকে ট্রান্সফার করা হয় নাই, যদিও আমরা দাবি করছি যে এখুনি একে ট্রান্সফার করা হোক। এখুনি যদি তাকে ট্রান্সফার করা হয় তাহলে ঐ সুনীতিবাবুরা বললেন যে অভিজ্ঞ লোককে ট্রান্সফার করে এস ই বিকে শেষ করছেন। কিন্তু আমাদের অনুরোধ এখনই একে ট্রান্সফার করা হোক। এখন অডিট রিপোর্ট ধরা পড়েছে, যেখানে ১৬ লক্ষ টাকা সাপ্লাই করা হয়েছে সেখানে রেভিনিউ রিটার্ন হয়েছে মাত্র ৭ লক্ষ টাকা, অর্থাৎ মিটার রিডিং চুরি করা হত যেখানে ১২০০ টাকা হওয়া উচিত সেখানে রিডিং ঘুরিয়ে ৩০০ টাকা মাত্র দেওয়া হয়েছে, এই রকম অবস্থা তারা করেছিলেন আমাদের সরকার যখন চেষ্টা করতেন করাপশনের মূলে আঘাত করতে তখন তারা বলতেন জ্যোতিবাবুর আমলে সমস্ত শেষ হয়ে গেল। এমার্জেন্সির সময় লোকের কাছ থেকে বাহবা নেবার জন্য কোটি কোটি টাকার মেশিনগুলোকে রেস্ট না দিয়ে তারা এমন অবস্থা করেছিলেন যাতে সেগুলো ওভার অলিং বা মেনটেনেন্সের কাজও হয়নি, যার ফলে এগুলি সব সর্বনাশ হয়ে গেছে। মুখ্যমন্ত্রীর সৎসাহস আছে, তিনি স্বীকার করেছেন ক্রাইসিস আছে এবং বলেছেন ক্রাইসিস দূর করার আমরা চেষ্টা করছি। বিদ্যুৎ ছাড়া শিল্প কলকারখানা সম্ভব নয়, আনএমপ্লয়মেন্ট প্রবলেম সলভ হবে না, সেই সমস্যা দূর করার

[4-50 — 5-00 P.M.]

চেষ্টা এই সরকার করছেন, আজকে লজ্জার কথা জনতা পার্টি থেকে শাস্ত্রী মহাশয় বললেন কংগ্রেস আমলে ভাল ছিল যতটুকু খারাপ হয়েছে সেটুকু যুক্তফ্রন্টের আমলে ১৯৬৭ সালে এবং এখন। আমি তাকে বলছি আপনি জনতা পার্টি ছেড়ে দিয়ে কাল থেকে কংগ্রেস বেঞ্চে গিয়ে বসুন এবং তাহলেই ইন্দিরা গান্ধী আপনাকে একটা পদ দেবেন। আমার কথা হচ্ছে বিদ্যুতের অভাব যেটা আছে সেটা কংগ্রেসের ৩০ বছরের ফোরসাইডনেসের অভাবে এটা হয়েছে। তখন চাহিদা কত সে সব কিছু দেখা হয়নি, আমাদের উত্তরবাংলায় ২৫০টি চা-বাগানের মধ্যে গত ৩০ বছরে ৫০টির বেশি চা বাগানে ওঁরা বিদ্যুৎ সরবরাহ করতে পারেন নি। সুতরাং উত্তরবাংলার চাহিদা অনুযায়ী গ্যাস টারবাইন সেখানে বসানো হচ্ছে। থার্মাল এবং হাইড্রেলস করতে ১০ বছর সময় লাগবে সেই হিসাবে এখনই সমস্যার সমাধান করতে গেলে গ্যাস টারবাইনের দিকে আমাদের যেতে হবে। এত তাড়াতাড়ি গ্যাস টারবাইন করে বিদ্যুৎ সরবরাহ করলে ওদের পক্ষে আমাদের বিপক্ষে বলা অসুবিধা হবে বলে এখন তারা বলছেন এটা খুব কস্টলি হবে। মুখ্যমন্ত্রী তার বক্তৃতায় বলেছেন যারা পয়সাওয়ালা লোক, কল-কারখানায় যাদের বেশি পয়সা আছে তারা বেশি পয়সা দিয়ে গ্যাস টারবাইন থেকে বিদ্যুৎ পাবে, ডোমেস্টিক ব্যবহারে সাধারণ মানুষ এটা নিতে পারবে না। যদিও বিদ্যুৎ ব্যবহার করলে কয়লা বা ডিজেল থেকে অনেক বেশি সস্তায় হবে কিন্তু ডিজেলের দাম যখন কম ছিল তখন একটাও গ্যাস টারবাইন তারা করেন নি। রাম্মামের কথা বলা হয়েছে সেন্ট্রাল

গভর্নমেন্টের গ্রীণ সিগন্যাল এ বিষয়ে পাওয়া গেছে এটা হলে ৫০ মেগাওয়াট পাওয়া যাবে, এবং গ্যাস টারবাইন থেকে যদি ৩০ মেগাওয়াট পাওয়া যায় তাহলে আগামী দু' বছরের মধ্যে উত্তরবাংলার বর্তমান অবস্থার কিছুটা সমাধান হবে। এই প্রসঙ্গে জলঢাকা ক্ষেত্রে আমি দাবি করছি একটা উচ্চ ক্ষমতা সম্পন্ন কমিশন করে এনকোয়ারি করা হোক এর কোথায় সাবটেজ হচ্ছে। এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই ব্যয় বরাদ্দের দাবি সমর্থন করে দু-একটি কথা বলতে চাই, বিদ্যুৎ পরিস্থিতি যে খুব কঠিন এ বিষয়ে কোনও সন্দেহ নেই। আমরা জানি অতীত থেকে বর্তমান এবং বর্তমান থেকে ভবিষ্যত, কাজেই অতীতে যদি ঠিকমতো কাজ না হয়ে থাকে তাহলে তার ফলভোগ বর্তমানকে করতে হবে। পাওয়ার প্রোজেক্ট যেটা সেটা সেন্ট্রাল প্ল্যান। পাওয়ার প্রোজেক্ট আমাদের দেশে কিভাবে ডেভেলপ করবার পরিকল্পনা নেওয়া হয়েছিল এবং তাতে কি ত্রুটি ছিল সেটা আমি বলব। আমাদের সেকেন্ড প্ল্যানে টারগেট ছিল ৬.৯ মিলিয়ন কিলোওয়াট, অ্যাচিভমেন্ট ৫.৮ মিলিয়ন কিলোওয়াট, এ সম্পর্কে একজন বিশিষ্ট অর্থনীতিক বলেছেন" During the second plan period the progress of power schemes was seriously affected because of the difficulty in finding the required foreign exchange. থার্ড প্ল্যানে টারগেট ছিল এবং ইনস্টল্ড ক্যাপাসিটি ছিল ১২.৭ মিলিয়ন কিলোওয়াট, সেই জায়গায় অ্যাচিভমেন্ট টেন মিলিয়ন কিলোওয়াট। সুতরাং শর্টেজ পরিষ্কার। ফোর্থ প্ল্যানে ইনস্টল্ড ক্যাপাসিটি কোটা ছিল ১৪.৩ মিলিয়ন কিলোওয়াট, ইনস্টল্ড ইন দি এন্ড অফ মার্চ ৬৯, এখানে অ্যাডিশন হল ৯.৩ মিলিয়ন কিলোওয়াট। সেই ৯.৩ মিলিয়ন কিলোওয়াটের সঙ্গে ফোর্থ প্ল্যানে আমরা করেছি ৪.৩ মিলিয়ন কিলোওয়াট। এই অবস্থা সম্পর্কে একজন বিশিষ্ট অর্থনীতিবিদ বলেছেন This was surelly inadequate in the context of our growing needs and thus by the end of the 4th plan there was an acute power shortage. ফোর্থ প্ল্যানে মানে হচ্ছে এপ্রিল ১৯৬৬ থেকে ৩১শে মার্চ, ১৯৭১ পর্যন্ত ফোর্থ প্ল্যানে এই যে টোটাল ৮.৯ মিলিয়ন কিলোওয়াট শর্টেজ হল পাওয়ারে এবং পরবর্তীকালে আমরা দেখেছি ফিফথ প্ল্যানে প্রথম দু' বছরে অ্যাডিশন হল ৩.৫ মিলিয়ন কিলোওয়াট। কিন্তু তা সত্ত্বেও এইরকম একটা সাংঘাতিক অবস্থা থেকে গেল। সেজন্য দেখছি ১৯৭১ সাল থেকে পাওয়ার ক্রাইসিস আরম্ভ হল ভারতবর্ষ এবং পশ্চিমবাংলার বিভিন্ন জায়গায়। আমরা জানি ১৯৭২-৭৩ সালে ওয়ার্স্ট ক্রাইসিস হয়েছে, যারজন্য ৭৩ সালের ৩রা জানুয়ারি থেকে র‍্যাশন করতে হল, ট্যাগারিং করতে হয়েছে, চেম্বার অফ কমার্স থেকে বলেছে পাট, চা ইঞ্জিনিয়ারিং শিল্পে লোডশেডিংয়ের জন্য ১০০ কোটি টাকা লোকসান হয়েছে। ১৯৭৪ সালে বিধানসভা ১৪ই মার্চ লোডশেডিংয়ের জন্য আলো জ্বলেনি। সেইজন্য আমাদের মনে রাখতে হবে এই সমস্যার সমাধান করতে গেলে দীর্ঘমেয়াদী একটা পরিকল্পনা দরকার। ওরা বললেন যে জ্যোতি বাবুকে সরিয়ে দিয়ে আর একজনকে মন্ত্রী করে বসিয়ে দিন তাহলে ঠিক হয়ে যাবে। কি করে করবেন? আজকে মাল্টি পারপাস রিভার ভ্যালি প্রোজেক্ট করে যদি আপনাকে ইলেকট্রিফিকেশন করতে হয় তাহলে সেটা করতে কত সময় লাগে ধারণা আছে? আপনি সাহিত্যের অধ্যাপক, একটা থার্মাল পাওয়ার প্ল্যান্টে বসিয়ে সেটা থেকে পাওয়ার নিতে গেলে কত সময় লাগে সে সম্বন্ধে আপনার ধারণা আছে? আজকে জ্যোতি বাবুকে সরিয়ে দিলেই কি এই মুহূর্তে

আপনার সুবিধা হতে পারে? ৪ বছর, ৮ বছর, ১২ বছর আগে আপনারা কি করেছেন সেটা দেখতে হবে। সরকারের এই বিভাগের মন্ত্রী ছিলেন বরকত সাহেব, তার থিওরি শুনুন, তাহলে বুঝতে পারবেন। উনি ইরিগেশনের মন্ত্রী ছিলেন, জানি না পাওয়ারের সঙ্গে সম্পর্ক ছিল কিনা। আপনারা ভাল করে পাঁচ বছরের কাগজপত্র উল্টে দেখুন, কোনও কালে ৫০ পারসেন্ট অব দি ইনস্টল্ড ক্যাপাসিটির বেশি বাড়েনি। বরকত সাহেবের বিধান সভার বক্তৃতা আমার কাছে আছে। ডি পি এর-র ইনস্টল্ড ক্যাপাসিটি ২৮৫ মেগাওয়াট, এখানে কত পেয়েছেন আপনারা? বিগত ৫ বছর যবে থেকে এটা ইনস্টল্ড হয়েছে তার হিসাব নিয়েছেন? আজকে জ্যোতি বাবুকে ধরলে হবে, বামফ্রন্ট সরকারকে ধরলে হবে? ডি ভি সি সম্পর্কে কি চান, আমরা কি পাই, লায়েবিলিটি সমান, ওয়ান থার্ড ৫৪ পারসেন্ট বিহার পাচ্ছে, বাকিটা আমরা পাচ্ছি, কিন্তু অ্যাকচুয়ালি কি আমাকে দেওয়া হচ্ছে এগুলি যদি না জানেন তাহলে শুধু জ্যোতি বাবুকে ধরলে হবে? আপনাদের মন্ত্রী বরকত সাহেব কি বলেছেন, কাগজপত্র দেখুন, দেখে বলবেন, যেটা এখানে জ্যোতি বাবু পরিষ্কার তুলে ধরেছেন যে, ডি ভি সি-র উপর নির্ভর করার উপায় নেই, এমন একটা স্বয়ংসম্পূর্ণ ব্যবস্থা এখানে সৃষ্টি করতে হবে যাতে এই শর্টেজ আমরা নিজেরাই মোকাবিলা করতে পারি। বরকত সাহেবের হিসাব ৫০ পারসেন্ট অব দি ইনস্টল্ড ক্যাপাসিটি এর বেশি আপনারা করতে পারেন নি। এটা লুকিয়ে লাভ কি হয়েছে—এটা লুকিয়ে বামফ্রন্ট সরকারকে যতই গালাগালি করুন পাওয়ার ইজ সাচ এ থিং যে গালাগালি করলে চলবে না। তারপর দীর্ঘ মেয়াদী পরিকল্পনা কি করেছেন? ১৯৬৬ সালে অমুক করেননি, ১৯৬৯ সালে অমুক করেননি বলেছেন। ৪ বছর লাগে কি থার্মাল পাওয়ার প্ল্যান্ট কার্যকর করতে? আমাদের রিভার ভ্যালি প্রোজেক্ট, মাল্টি পারপাস স্কীম করতে কতবছর সময় লাগে সেটা হিসাব করে দেখুন। সেজন্য গ্যাস টারবাইন প্রথম হল আমাদের পশ্চিমবঙ্গে ভারতবর্ষের মধ্যে। এই জিনিসটা করা যায় বলে আমাদের বামফ্রন্ট সরকার এটা করেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বরকত সাহেব কি বলেছেন—বরকত সাহেব বলেছেন এক্সপ্যান্ডিং ইকনমিতে ঘাটতি দূর করা যাবে না। এটা একটা অদ্ভুত থিওরি। কনসেপ্ট অব প্ল্যানিং-এর কোনও মানে থাকে না। প্ল্যানিং হচ্ছে আগে থেকে দেখতে পারি কি সঙ্কট আসছে, আজকে কি করতে হবে, সেই যে ভবিষ্যতের সঙ্কট সেই সঙ্কটের মোকাবিলা করার জন্যই প্ল্যানিং সেটাই হচ্ছে কনসেপ্ট অব প্ল্যানিং। তিনি বলেছেন এক্সপ্যান্ডিং ইকনমিতে ঘাটতি দূর করা যাবে না। ১৯৭৩ সালের বাজেট বক্তৃতায় তিনি বলেছেন ইউনাইটেড স্টেটে ঘাটতি আছে, কাজেই ঘাটতি থাকবে। ওরা কি বলেছেন যে সব কিছুর জন্য আমরা দায়ী করব জ্যোতিবাবুকে? আমি বলছি আরও উনি কি বলেছেন। ৫০ পারসেন্ট অব দি ইনস্টল্ড ক্যাপাসিটির কথা আগেই বলেছি, উনি হাউসে নাকি বক্তৃতা করেছেন এবং এই রকম একটা কনফিউশন সৃষ্টি করবার চেষ্টা হয়েছে অ্যাজ ইফ দি প্রেজেন্ট গভর্নমেন্ট ইজ সোললি রেসপনসেবল, শুধু তাই নয়, আনফরচুনেটলি দি এমিনেন্ট মেম্বার লাইক শ্রী বিশ্বনাথ মুখার্জি কেবলই বলেছেন লোডশেডিং আজকে হচ্ছে। ১৯৬৬ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত কত মেগাওয়াট বাড়িয়ে ছিলেন, ইনস্টল্ড ক্যাপাসিটি ঠিকমতো কাজে লাগিয়ে ছিলেন কি কাজে লাগাতে পারেন নি সেটা ওয়ান অব দি কোয়েশ্চেনস।

[5-00 — 5-10 P.M.]

এফিসিয়েন্সি ছিল কিনা, অর্গানাইজেশন ঠিকভাবে ছিল কিনা, ল্যাক অব এফিসিয়েন্সি ছিল কিনা সেই সমস্ত প্রশ্ন নিশ্চয়ই উঠবে। কিন্তু তার পাশাপাশি আর একটা প্রশ্ন হচ্ছে পাওয়ার জেনারেশন বাড়াবার জন্য তারা কি করেছিলেন সেটা বলতে পারেন? যারা বড় বড় গলায় বলছেন এটা হয়নি, ওটা হয়নি তারা কি বলতে পারেন ১৯৬৬ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত কত মেগাওয়াট জেনারেশন তারা বাড়িয়ে ছিলেন? বরকত সাহেব সাঁওতালডিহির ১নং ইউনিট যে তারিখে ওপেন করবেন বলেছিলেন সেটা তিনি পারেন নি। অনেকদিন পরে প্রাইম মিনিস্টারকে দিয়ে পাবলিসিটি করে, ফ্যান ফেয়ার করে চালু করলেন। কিন্তু যেখানে ১২০ মেগাওয়াট হবার কথা সেখানে তিনি মাত্র ৪০ মেগাওয়াট করলেন। তারপর, বরকত সাহেব বড় গলায় ১৯৭৩ সালে প্রোগ্রাম ঘোষণা করে বললেন তাঁদের একটা ইউনিট হয়েছে। ১৯৭৩ সালে গ্রীন সিগন্যাল পেলেন তারপর নাকে তেল দিয়ে ঘুমোলেন কেন? সাঁওতালডিহির থার্ড ফোর্থ ইউনিটের কি হল? শুনেছিলাম ডালখোলা থেকে ২০০ মেগাওয়াট আনবেন, এক মেগাওয়াট এনেছেন কি? বলেছিলেন উড়িষ্যা থেকে আনবেন, এক মেগাওয়াট এনেছেন কি? আমরা উড়িষ্যার সঙ্গে কথা বলে কিছু আনবার চেষ্টা করছি। এলিমেন্টারি ল অব ইকনমিক্স বলে সাপ্লাই এবং ডিমান্ডের ধারা যেখানে এরকম সেখানে ন্যাচরালি এরকম হবে। যেখানে জেনারেশন বাড়েনি কিন্তু ডিমান্ড বেড়েছে সেখানে লোডশেডিং ইজ ইনএভিটেবেল। আমি আশ্চর্য হলাম একজন এক্স মিনিস্টার এই তথ্য জানতেন না। স্যার, ওই ৫ বছরের ফল এইভাবে আমাদের এখন ভুগতে হচ্ছে। তবে আমরা এর মোকাবিলা করবার জন্য চেষ্টা করছি। বরকত বলেছিলেন মনে হয় ১৯৭৯ সালে ডিমান্ড বেড়ে ১২৪২ মেগাওয়াট হবে। অবশ্য তখন আমরা আশা করছি ১২০০ মেগাওয়াট জেনারেশন করব এবং সেটা করতে পারলে দেখা যাচ্ছে কিছু পাওয়ার শর্টেজ থাকবে। তবে তার একমাত্র রাস্তা হচ্ছে যদি আমরা সুপার থার্মাল পাওয়ার প্ল্যান্ট করতে পারি। দি ইনএফিসিয়েন্সি অব দি প্রেজেন্ট গভর্নমেন্ট ইজ রেসপনসিবল ফর দি প্রেজেন্ট লোড শেডিং হুইচ ইজ নট কারেক্ট। ওই যে বলা হয়েছিল সুপার থার্মাল পাওয়ার তার কি করলেন? ১৯৭৩ সালে ঘোষণা করেছিলেন সুপার থার্মাল পাওয়ার ছাড়া এবং জেনারেশন না বাড়ালে কোনও উপায় নেই। তার কি হল? কাজেই আজকে আমাদের গাল দিয়ে পার পাবেন না। একথা বলে মুখ্যমন্ত্রী যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন তাকে আন্তরিকভাবে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিজয় বাউরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মুখ্যমন্ত্রী তথা বিদ্যুৎ মন্ত্রী আমাদের সামনে যে বাজেট পেশ করেছেন, আমি তার উপর আমাদের এস ইউ সি দলের পক্ষ থেকে কয়েকটি কথা বলতে চাই। প্রথম কথা হচ্ছে, আপনি জানেন, আজকে এমন একটা সময় বিদ্যুৎ সম্পর্কে আলোচনা হচ্ছে, যখন জলকল বন্ধ, পাখা বন্ধ, সংবাদপত্রের ছাপাখানা বন্ধ, ট্রেন বন্ধ এই রকম একটা পরিস্থিতিতে আজকে বিদ্যুৎ নিয়ে আলোচনা হচ্ছে। কাজেই এই রকম একটা পরিস্থিতিতে বিদ্যুৎ সম্পর্কে আলোচনা করতে গিয়ে যে কথা বলা প্রয়োজন সেটা হচ্ছে পশ্চিমবাংলায় বিদ্যুৎ উৎপাদনের ক্ষমতা কত এবং চাহিদা কত এবং বিদ্যুৎ কত উৎপাদন হচ্ছে, সেটা আমাদের দেখা দরকার, এবং তা যদি দেখি তাহলে দেখব যে পশ্চিমবাংলার বিদ্যুতের যে চাহিদা আছে তা অনেক বেশি উৎপাদন করার ক্ষমতা আছে,

তবুও আমরা দেখছি বিদ্যুৎ ঘাটতি সারা পশ্চিমবাংলায় থাকছে। কিন্তু এই বিদ্যুৎ ঘাটতির কারণটা কি এই সম্পর্কে বিদ্যুতের যে সমস্ত ইঞ্জিনিয়ার কাজ করেন, তাদের অ্যাশোসিয়েশন এবং যে শ্রমিক সংস্থা আছে সেই শ্রমিক ইউনিয়নগুলির অভিমত হচ্ছে, এই ঘাটতির কারণ হচ্ছে (১) নিম্ন মানের কয়লা সরবরাহ, (২) তদারকির অভাবে এবং (৩) পরীক্ষা না করে যন্ত্রপাতিগুলি বসানো (৪) নম্বর হচ্ছে পাওয়ার প্ল্যান্টের নির্মাণ ব্যবস্থা ও নক্সাগুলি ক্রটিপূর্ণ। আমি মনে করি এই যে পরিস্থিতিতে, এর মধ্যেও বর্তমান সরকার যদি সত্যিকারের কিছু পরিকল্পনা বা ব্যবস্থা গ্রহণ করেন তাহলে অনেকাংশ বিদ্যুৎ ঘাটতি কমানো সম্ভব। আমি জানি না সেই ব্যবস্থা তারা গ্রহণ করেছেন কি না, আমি আশা করি মাননীয় মুখ্যমন্ত্রী তাঁর জবাবি ভাষণে এ সম্পর্কে বলবেন। আমি এই সম্পর্কে কয়েকটি বিষয়ের প্রতি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং জানাতে চাচ্ছি যে এই সমস্ত ব্যবস্থাগুলি গ্রহণ করলে ঘাটতি অনেকাংশে কমানো যেত। সেই ব্যবস্থাগুলি হচ্ছে ঃ—

(১) বিদ্যুৎ উৎপাদন ও বণ্টনকারী সরকারি ও বেসরকারি সংস্থাগুলির কাজের সমন্বয় সাধন করা। আমরা শুনতে পাচ্ছি যেখানে এখনও তা সম্ভব হয়নি সেখানেও সরকার রাজ্য বিদ্যুৎ পর্ষদকে দু' ভাগে ভাগ করার কথা চিন্তা করছেন। আজকে আনন্দবাজার পত্রিকাতে প্রকাশিত হয়েছে, ইঞ্জিনিয়ারিং অ্যাশোসিয়েশন একথা বলেছেন, এটা যদি সত্যি হয় তাহলে অবস্থা আরও চরম অবনতির দিকে যাবে এবং তার জন্য এই সরকারই দায়ী থাকবেন, এটা ঠিক কিনা আশা করি, মাননীয় বিদ্যুৎ মন্ত্রী মহাশয় তার জবাবি ভাষণে বলবেন।

(২) রেলওয়ের মতো ২৪ ঘণ্টা ধরে বিদ্যুতের যন্ত্রপাতি ও ট্রান্সমিশন লাইন তদারকি করা।

(৩) এই কাজের জন্য অভিজ্ঞ কর্মী তৈরির জন্য উপযুক্ত প্রশিক্ষণ-এর ব্যবস্থা করা।

(৪) শ্রমিক ইউনিয়ন ও ইঞ্জিনিয়ারিং সংস্থার অভিমতের ভিত্তিতে কাজ করা।

(৫) যা বিদ্যুৎ পাওয়া যায় তার সুষম বণ্টনের জন্য পরিকল্পনা ব্যবস্থা করা।

(৬) বিদ্যুৎ সংস্থার মধ্যে দুর্নীতি ও অপচয় বন্ধ করা।

(৭) বিদ্যুৎ উৎপাদনকারী সংস্থা কোটি কোটি টাকার মাল কিনে ফেলে রেখেছে এবং তার থেকে বহু জিনিস চুরি যাচ্ছে, তা রোধ করার ব্যবস্থা করা। এই যে মাল চুরি যাচ্ছে বিভিন্ন সময়ে আমাদের দলনেতা কমরেড শ্রী দেবপ্রসাদ সরকার ইতিপূর্বে বিধানসভায় উল্লেখ করেছেন, এই চুরি বন্ধ করার জন্য ব্যবস্থা অবলম্বন করার জন্য।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে ব্যবস্থাগুলির কথা বললাম এগুলি যদি গ্রহণ করা যায় তাহলে আমি মনে করি যে বিদ্যুৎ সঙ্কট দেখা দিয়েছে তা অনেকাংশে রোধ করা সম্ভব হবে। কিন্তু আমরা জানি বামফ্রন্ট সরকার এই ব্যবস্থা গ্রহণ করেননি, তাদের প্রশাসনও এই

ব্যবস্থা গ্রহণ করেননি, তার জন্যই তাদের এই অপদার্থতা এবং ব্যর্থতা দেখা দিয়েছে। সেটা ঢাকবার জন্য তারা সমস্ত দায় দায়িত্ব শ্রমিক কর্মচারিদের ঘাড়ে চাপিয়ে দেবার চেষ্টা করছেন। এবং সেইজন্যই আমরা বিভিন্ন সময়ে দেখেছি এই কর্মচারিরা স্যাবোটাজ করছে বলে মুখ্যমন্ত্রী মহাশয় বলেছেন, কিন্তু কিভাবে স্যাবোটাজ করছে তা পরিষ্কারভাবে বলেন নি। এবং একই অজুহাতে এরা সাঁওতালডিহির মতো জায়গায় শ্রমিক কর্মচারিদের নির্যাতনের জন্য বিভিন্ন সময়ে পুলিশ মোতায়েন করেছেন, আমরা জানি ওখানে যেখানে ১১০০ শ্রমিক কাজ করে, সেখানে ২০০০ পুলিশ মোতায়েন করা হয়েছিল।

[5-10 — 5-20 P.M.]

ঠিক কংগ্রেসি কায়দায় অর্থাৎ কংগ্রেস সরকার যেভাবে শ্রমিক, কর্মচারিদের উপর দমন, পীড়ন এবং অত্যাচার চালাতেন আজকে বামফ্রন্ট সরকারও সেই একই কায়দায় বিভিন্ন কর্মচারিদের উপর দমন, পীড়ন এবং অত্যাচার চালাচ্ছেন। আমি এই ব্যাপারে উদাহরণ স্বরূপ বলতে চাই যে। আমরা কংগ্রেস সরকারের সময় দেখেছি সাঁওতালডিহিতে কর্মচারিদের আন্দোলনের সময় পুলিশ দিয়ে তখন তাদের দমন করবার চেষ্টা করা হয় তখন তার বিরুদ্ধে সেখানকার মহিলারা প্রতিবাদ করেছিলেন, তার বিরুদ্ধে আন্দোলন করেছিলেন, তারা মিছিল করেছিলেন। বর্তমান সরকার যখন সেখানে পুলিশ মোতায়েন করলেন তখন যাতে সেখানকার মহিলারা প্রতিবাদ করতে না পারেন, আন্দোলন করতে না পারেন সেইজন্য এরা সেখানে আগে থেকেই কয়েক শত মহিলা পুলিশ মোতায়েন করলেন। কাজেই দেখছি গত কংগ্রেস সরকারের সঙ্গে বর্তমান বামফ্রন্ট সরকারের বিদ্যুৎ নীতি সহ কোনও বিষয়ই তফাত নেই। বিদ্যুতের দাম সম্পর্কে আপনারা জানেন যখন কেন্দ্রীয় সরকার বিদ্যুতের দাম বৃদ্ধি করলেন তখন পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী তথা বিদ্যুৎ মন্ত্রী তার প্রতিবাদ করে বলেছিলেন, নিত্য প্রয়োজনীয় জিনিসের দাম বেড়ে যাচ্ছে কাজেই আবার যদি বিদ্যুতের দাম বাড়ে তাহলে নিম্ন মধ্যবিত্ত মানুষ এবং নিম্ন আয়ের লোক এই বিদ্যুৎ ব্যবহার করতে পারবে না। কিন্তু অত্যন্ত আশ্চর্য এবং লজ্জার কথা তার ঠিক পরেই দেখা গেল পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী বিদ্যুতের দাম বৃদ্ধি করলেন। তাই আজকে আমরা কেন্দ্রীয় সরকারের নীতির সঙ্গে বামফ্রন্ট সরকারের নীতির কোনও তফাত দেখছিনা। এই যে বিদ্যুতের দাম বাড়ানো হল এর ফলে মধ্যবিত্ত, নিম্ন মধ্যবিত্ত গরিব মানুষরা বিদ্যুৎ ব্যবহার করতে পারবেন না। এই ব্যাপারে বামফ্রন্টের খাদ্যমন্ত্রী তার বাজেট বক্তৃতায় যেকথা বলেছিলেন সেটা আমি এখানে তুলে ধরতে চাই। তিনি বাজেট বক্তৃতায় বলেছিলেন সব গ্রামে বিদ্যুৎ যাবে ভাল কথা, কিন্তু ৫০ পয়সা ইউনিট দিয়ে জোতদার ছাড়া আর কে এই বিদ্যুৎ ব্যবহার করতে পারবে? এই কথা বামফ্রন্ট সরকারের একজন মন্ত্রী এবং শরিকদলও বলেছেন অথচ মুখ্যমন্ত্রী তা সত্ত্বেও বিদ্যুতের দাম বাড়িয়েছেন। হলদিয়া এবং কলকাতায় কসবায় গ্যাস টার্বাইনের বসাবার কাজ শুরু করেছেন। কিন্তু এই গ্যাস টার্বাইন থেকে বিদ্যুৎ সরবরাহ করবার জন্য যে ট্রান্সমিশন লাইন বসানো প্রয়োজন সেটা কেন বর্তমান সরকারের প্রশাসন আগে থেকে চিন্তা করেননি? আমরা দেখছি এই কারণেই সেই কাজ শুরু হয়নি। সেই কাজ শুরু হলে আবার দেখা যাবে তা হতে এক বছর আরও লেগে যাবে। আমি বুঝতে পারছিনা এটা কি ধরনের অপদার্থ প্রশাসন হলে এ জিনিস হয়। প্রশাসন আগে থেকে চিন্তাই করল না যে গ্যাস টার্বাইন থেকে বিদ্যুৎ নিয়ে আসার জন্য

লাইন প্রয়োজন এবং তার ফলে ব্যবস্থা কিছু করা হল না। কাজেই চিন্তা করুন কি অযোগ্য এবং অপদার্থ এই প্রশাসন। এবারে আমি শেষ কথা বলব লোডশেডিং-এর উপরে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন এমনিতেই আমাদের দেশের সমাজ ব্যবস্থা হচ্ছে পুঁজিবাদী সমাজব্যবস্থা। এই পুঁজিবাদী সমাজ ব্যবস্থায় আমাদের নিয়মেই আজ কলকারখানায় লে অফ, লক আউট ক্লোজার, এবং ফলে শ্রমিক ছাঁটাই প্রতিনিয়তই হয় এবং এই বিদ্যুৎ সঙ্কট থাকার জন্য দেখছি সেটা আরও বেশি করে হচ্ছে। মালিক শ্রেণী এই লে অফ লক আউট-এর ফলে ছাঁটাই এবং ক্লোজারের ব্যাপারে সমস্ত দোষ শ্রমিকদের উপর চাপাচ্ছে এবং বিদ্যুতের দোহাই দিয়ে বিদ্যুৎ সঙ্কটের উপর চাপাচ্ছে। অর্থাৎ পুঁজিপতিদের উপর যে বিক্ষোভ মানুষের রয়েছে সেটা ঢাকবার জন্য তারা বিদ্যুতের উপর দোষ চাপাচ্ছে। আমি যেটা বলতে চাই তা হচ্ছে পুঁজিবাদের উপরে মানুষের যে বিক্ষোভ পুঞ্জিভূত হচ্ছে মুখ্যমন্ত্রী এই পুঁজিপতিদের সঙ্গে যোগসাজস করে তাদের উপর যাতে বিক্ষোভ সৃষ্টি না হয় সেইজন্য তাদের আড়াল করছেন এবং তাই বিদ্যুৎ সমস্যার সমাধান করছেন না এবং পুঁজিবাদের বিরুদ্ধে বিক্ষোভকে এইভাবে প্রশমিত করবার জন্য চেষ্টা করছেন এই প্রশ্ন যদি মানুষের মনে জাগে তাহলে তাকে কি উড়িয়ে দেওয়া যায়? আমি আশা করব মুখ্যমন্ত্রীর কাছে যেসব জিনিস জানবার জন্য রেখেছি, সে সম্পর্কে তার জবাবি ভাষণে তিনি তার বক্তব্য রাখবেন। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**অধ্যক্ষ মহাশয়, ঃ** আমাদের এই দপ্তরের আলোচনার কাজ ৫-২৪ মিনিটে শেষ করার কথা ছিল। কিন্তু এখনও পর্যন্ত একজন বক্তা বাকি আছেন এবং মুখ্যমন্ত্রীর জবাবি বক্তৃতা আছে এইজন্য সময় আরও লাগবে। এইজন্য ৪০ মিনিট সময় আরও বাড়াতে চাইছি। আশাকরি আপনাদের সকলের সম্মতি আছে (সদস্যবৃন্দ—হ্যাঁ।) ৪০ মিনিট সময় বাড়াল।

[5-20 — 5-30 P.M.]

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** মিঃ স্পিকার স্যার, আমি অনেকক্ষণ ধরে বিরোধী দলের নেতারা যে বক্তৃতা দিলেন বিদ্যুতের উপর তা শোনার চেষ্টা করেছি এবং এই ধরনের একটা গুরুত্বপূর্ণ বিষয়ে আলোচনা করার সময় কারও সাহিত্য, কারও ছড়া, আর কারও কবিতা পড়া দেখলাম। কেউ তো একটা ছড়াই পড়ে দিলেন। এই রকম দায়িত্বজ্ঞানহীন বক্তৃতা আশা করিনি বিরোধী দলের কাছ থেকে। এই ধরনের কথা আশা করিনি জনতা দলের নেতাদের কাছ থেকে। কংগ্রেস নেতা বললেন এই মুখ্যমন্ত্রী জ্যোতিবাবুকে এই দায়িত্ব দেওয়া ঠিক হয় নি এবং তাকে অপসারণ করা চাই। এইটা গুরুত্বপূর্ণ বিষয় যেটা কংগ্রেস সরকার গত ৩০ বছরে এই অবস্থার সৃষ্টি করেছে সেটা সম্পর্কে গুরুত্ব দিয়েছেন বলেই মুখ্যমন্ত্রী নিজেই বিদ্যুতের ব্যাপারটা তার নিজের দায়িত্বে রেখেছেন। এই কংগ্রেস দল তারা গত ৩০ বছর ধরে যে অপরাধমূলক কাজ করে এসেছে পশ্চিমবঙ্গে এবং সারা ভারতবর্ষে এবং তাদের সেই কাজের জন্য তারা এখানে যদি কিছু আত্মসমালোচনা করতেন, কিছু যদি দোষ স্বীকার করতেন তাহলে বুঝতে পারতাম জনসাধারণ যে তাদের বিতাড়িত করেছেন, জনসাধারণ যে ত্যাগ করেছেন, সে সম্পর্কে তারা কিছু উপলব্ধি করতে পেরেছেন। কিন্তু এখানে দেখলাম অত্যন্ত নির্লজ্জের মতো তারা তাদের যে সমস্ত দায়িত্ব ছিল সে দায়িত্ব যে তারা পালন করেন

নি, সে সম্পর্কে তারা একটা কথাও বললেন না। আমি শুধু এই কংগ্রেস সরকারের যে সমস্ত কমিশন বসিয়েছিল, সেই কমিশনই এইসব সম্বন্ধে কি বলেছিল তার একটা দুটো উদাহরণ উল্লেখ করতে চাই। আপনি জানেন স্যার, ১৯৭২ সালে অ্যাকশন গ্রুপ প্ল্যানিং কমিশন থেকে করা হয়েছিল এবং এই অ্যাকশন গ্রুপ ডি পি এল দেখে গিয়েছিল এবং ডি পি এল দেখে গিয়ে তারা এই কথা বলেছেন এটা ভারজ অফ কোলাপস হয়েছে এবং বলেছিলেন ডি পি এল সম্বন্ধে It appears that all the plants of the boiler and the associated equipments are virtually on the verge of collapse and the entire boiler house plants has taken a dismal look. ওখান থেকে আমাদের যে বন্ধু তিনি যে কমিশনের কথা বলেছেন, বর্মণ কমিশন তাতেও আছে। তিনি যেটুকু পড়ার দরকার তার পক্ষে সেটুকুই পড়েছেন, এইটুকু পড়েন নি এবং এইখানে বলেছেন এমনভাবে চালানো হয়েছে অবিলম্বে যদি ব্যবস্থা না করা হয় তাহলে ধ্বংস হবে এবং তখনকার কেন্দ্রীয় সরকারের যিনি মিনিস্টার ছিলেন তিনি শ্রী সিদ্ধার্থশঙ্কর রায়কে একটা চিঠি লিখেছিলেন। এবং সিদ্ধার্থশঙ্কর রায় ১৯৭৩ সালের জানুয়ারি মাসে চিঠি লিখলেন এবং তাতে তিনি বলেছেন If the Action Group visited the plant after 6 or 7 months they would notice the difference. কিন্তু ঘটনা হচ্ছে কি ডিফারেন্স আরও খারাপের দিকে গিয়েছে। এই অ্যাকশন গ্রুপ যে যে পরামর্শ দিয়ে গেল এবং ঐ অ্যাকশন গ্রুপ যে বক্তব্য রেখে গেল তাতে সিদ্ধার্থশঙ্কর রায় চিঠি লিখলেন এই প্রতিশ্রুতি দিয়ে যে ৬-৭ মাসের মধ্যে এসে দেখবেন আমি সব উল্টে ফেলেছি। তারপর বর্মণ কমিশন বসেছিল ১৯৭৪ সালের মে মাসে। তারা বলল We are very unhappy to see the condition of the plants. During the inspection we found that the findings of the Action Group as at that of 1972, Still continued অর্থাৎ ১৯৭২ সালের যে কথা বলেছিল তারা সেটা শুনল না তারপর তাদের তৈরি অ্যাকশন গ্রুপ হল এবং সিদ্ধার্থশঙ্কর রায় যে প্রতিশ্রুতি দিয়েছিল যে ৬-৭ মাসের মধ্যে পরিবর্তন হয়ে এমন অবস্থা হবে যে একেবারে ভাল হয়ে যাবে তারপর বর্মন কমিশন বসেছিল সেই একই অবস্থা যা ছিল তাই অবস্থা চলছে। এখন ওরা এই সব কথা বলছেন এটা যাদের কাজ ছিল দেখছি তাদের কোনও দায়িত্ব নেই। এখন ফ্রন্ট সরকার গঠিত হবার পর তারা আজকে দায়িত্বজ্ঞানহীনের মতো কথা বলছেন। এই যদি উক্তি হয় আমরা কি করতে পারি। এটা দায়িত্বশীল পার্টির কাছ থেকে এটা আমরা আশা করি নি। এছাড়া ১৯৬৬ সাল থেকে ১৯৭৪ সাল পর্যন্ত ৭-৮ বছর পর্যন্ত একটা নতুন প্ল্যান্ট হয়নি। কেন হয়নি তার জবাব তাদের দিতে হবে। বিদ্যুৎ প্রতি বছর বাড়াতে হবে। আজ থেকে ৫০ বছর পরে কি রকম বিদ্যুৎ দরকার হবে আজকে তার হিসাব যদি না করেন তাহলে দেশ তো ভুগবেই। আর ৫০ বছর তো দূরের কথা ৫ বছরের হিসাবও আপনারা করেন নি। ৭-৮ বছরের মধ্যে কোনও নতুন পরিকল্পনাই আপনারা করেন নি। এ দায়িত্ব কাদের ছিল। এর জন্য দায়ী কংগ্রেস সরকার। আজকে যা চলেছে তাতে এটা পরিষ্কার যে তারা দায়িত্বজ্ঞানহীনের মতো চলেছিলেন। আজকে জনতা পার্টি যা বলছে কংগ্রেস পার্টিও তাই বলছে। কারণ তারা তো একই সাথে ছিলেন। এটা তারা স্বীকার করুন যেমন অন্যান্য ব্যাপারে স্বীকার করেছেন। যা ছিল সেই একই অবস্থা আছে নতুন কিছু হয় নি। এই কয়েক দিন আগে আমি পাবলিক আন্ডারটেকিং কমিটির সঙ্গে ডি পি এল-এ গিয়েছিলাম। কোনও

পরিবর্তন দেখলাম না আগের মতোই অবস্থা আছে অ্যাকশন গ্রুপে যা হয়েছে। সেখানে এমন অবস্থার সৃষ্টি হয়েছে যে যেকোনও সময়ে আগুন ধরে যেতে পারে। কোনও রকম তেল বা ক্লিনিং বা মেনটেনেন্স করা হয় না কোনও পরিবর্তন হয়নি এই রকম নানা কারণ সেখানে রয়েছে। শুধু তাই নয় এই কংগ্রেস দল যখন ক্ষমতায় ছিলেন তখন সি ই এস সি ১৯৭৫ সালে নতুন পরিকল্পনা করার অনুমতি পেয়েছিল। কিন্তু সি ই এস সি-র টাকা নাই এই অজুহাত দেখিয়ে তারা করে নি। তারা সস্তা দরে ডি ভি সি-র কাছ থেকে বিদ্যুৎ কিনেছিল এবং অফটেক ট্যারিফ-এর নাম করে সস্তা দরে কিনে আমাদের সাধারণ মানুষদের বেশি দামে বিক্রি করে বেশি মুনাফা করেছে। তখন যারা গদিতে ছিলেন তারা নতুন প্ল্যান করাতে তাদের বাধ্য করান নি বা টাকা সাহায্য করার কথাও ভাবেন নি। কিন্তু এ দায়িত্ব কাদের? যাদের এটা দায়িত্ব ছিল তারা এর ব্যবস্থা করতে পারতেন। তা না করে ঐ বিদেশি কোম্পানিকে তাদের মুনাফা বাড়াবার ব্যাপারে সুযোগ করে দিয়েছেন। শুধু তাই নয়, আজকে জনতা পার্টির পক্ষ থেকে বলা হল তারা খুব চিন্তিত। এটা নিয়ে তারা খুব ভাবছেন। জনসাধারণের জন্য তাদের এত দরদ। কিন্তু এই বছর ২৭শে জানুয়ারি তারিখে জনতা দলের একজন ছাত্র নেতা ব্যান্ডেল তাপ বিদ্যুৎ কেন্দ্রে গিয়ে বলল, আজ ব্যান্ডেল বন্ধ ডিক্লেয়ার করা হোক—কিন্তু দুঃখের কথা তাদের একটিও ইউনিয়ন নেই, কোনও সংগঠন নেই। কিন্তু সেই ছাত্র নেতা দায়িত্বজ্ঞানহীনের মতো কিছু মস্তান লোক নিয়ে গিয়ে এই কথা বলল। তাদের মধ্যে দু-একজন এমন লোকও ছিল যাদের বিরুদ্ধে ১০/১২টি কেস আছে। নৈহাটির মস্তান শ্যামা সাউ, তার বিরুদ্ধে থানায় ১৮টি কেস আছে, সে গিয়ে বলল কাউকে ঢুকতে দেওয়া হবে না। ওদের কথা কেউ শুনল না। আই এন টি ইউ সি ইউনিয়ন আছে, তারাও এত দায়িত্বজ্ঞানহীন নয়, অন্যান্য আরও ইউনিয়ন আছে, তারাও কিন্তু দায়িত্বজ্ঞানহীন নয়—একজনও স্ট্রাইক করেনি। আপনারা বলছেন সহযোগিতা করছি? আপনারা কিছুতেই সহযোগিতা করছেন না। আপনারা চান কিভাবে বিদ্যুৎ সঙ্কট আরও জোরদার হতে পারে—তা নাহলে একটা পার্টির নেতা হঠাৎ ব্যান্ডেল বন্ধ-এর ডাক দিয়ে আসতে পারে কি করে? শুধু তাই নয়, ওখানকার ৫ম ইউনিটের ব্যাপারে কংগ্রেস বলছেন ১৮ মাস চলে গেল, এখন পর্যন্ত হল না। শুধু পাইলিং করতেই ১৮ মাস চলে গেল কেন, এই কথা কংগ্রেস আজকে বলছেন—সুব্রতবাবুর সমর্থক মস্তান আর লক্ষ্মী বসুর সমর্থক মস্তানদের ঝগড়ার জন্যই ব্যান্ডেলের ৫ম ইউনিটের পাইলিং-এর কাজ করতে ১৮ মাস চলে গেল—এর জন্য দায়ী কে? এর জন্য দায়ী হলেন ওরা। শ্রমিকরা মজুরি পাচ্ছে না, কম পয়সা নিয়ে তাদের বাড়িতে ফিরে যেতে হচ্ছে, চিকিৎসার যে ক্ষতি হচ্ছে এর জন্য তো দায়ী হল ওরা। ফ্রন্ট সরকার কি করেছে? ফরাক্কায় কি হয়েছে? ফরাক্কা নিয়ে তো আপনাদের দলাদলি হয়েছে। ওরা খবর রাখেন না, কিন্তু স্যার, আপনি জানেন ৫টি জয়েন্ট প্ল্যান্টের পরিকল্পনা হয়েছিল। ৩টি চালু হয়েছে, ফরাক্কারটি চালু হয়নি। এর কারণ কি? দুই মন্ত্রীর ঝগড়া—মন্ত্রী আবেদিন সাহেব তিনি চেয়েছিলেন প্ল্যান্টটি ডালখোলাতে হোক, আর গনিখান চৌধুরি চেয়েছিলেন ফরাক্কাতে হোক। দু' জনের মধ্যে ঝগড়া হয়ে দুটি দল হয়ে গেল। তারা এতই দায়িত্বজ্ঞানহীন যে দল হবার ফলে কিছুই করলেন না। এমন কি কেন্দ্রের কাছে ভাল করে প্রস্তাব পর্যন্ত তুললেন না। এটা না করে তারা শুধু দলাদলি শুরু করে দিলেন—এই অপরাধমূলক কাজ তারা করেছেন। আর আজকে বলছেন বামফ্রন্ট সরকারের দায়িত্ব আছে—দায়িত্ব তাদের নেই?

ডালখোলায় হবে না, ফরাক্কায় হবে, এইভাবে দলাদলি না করে যেখানে হোক একজায়গায় হলে তাতে পশ্চিমবঙ্গেরই তো সব চেয়ে বেশি লাভ হত। দুজন নেতা খালি ঝগড়া করেছেন প্রস্তাব পর্যন্ত তোলেন নি। আর আজকে আমাদের বিদ্যুৎ মন্ত্রী হিসাবে মাননীয় মুখ্যমন্ত্রী ফরাক্কার সেই প্রস্তাব আদায় করে নিয়ে এসেছেন। তার জন্য তাকে ধন্যবাদ দেওয়া দরকার। এর জন্য আপনারা মুখ্যমন্ত্রীকে ধন্যবাদ পর্যন্ত দিতে পারেন নি। আর আজকে আপনারা বলছেন বামপন্থী সরকারের বিদ্যুৎ মন্ত্রী বিদ্যুতের এই অবস্থা সৃষ্টি করেছেন। ওরা সাঁওতালডিহির কথা বলেছেন। এই বামপন্থী সরকার ক্ষমতায় না এলে সাঁওতালডিহি তো শ্মশানে পরিণত হত। আপনাদের সকলেরই নিশ্চয় মনে আছে সাঁওতালডিহি যখন শুরু করা হয়েছিল ইন্দিরা গান্ধী এসে উদ্বোধন করলেন তখন জেনারেশনই হয়নি—জেনারেশন ছাড়াই তিনি উদ্বোধন করে দিয়ে চলে গেলেন। সুতরাং যার জন্ম লগ্নই হল এই অবস্থায় সেখানে তো এটা একটা রুগ্ন প্রকল্পে দাঁড়িয়ে যাবেই। এই বামফ্রন্ট সরকার আসার পরে সাঁওতালডিহির দুটি ইউনিট ৯ মাস ধরে চলছে। এটাই হল সাফল্যের লক্ষণ এবং সাফল্যের পরিচয়।

[5-30 — 5-40 P.M.]

তারপর কংগ্রেস সরকার যেটা করতে পারেন নি সেটা বামফ্রন্ট সরকার এসে করলেন—সেখানে উড়িষ্যা থেকে বিদ্যুৎ আনার ব্যাপারে ব্যবস্থা করা হচ্ছে। তারপর ডি ভি সি-র যে বিদ্যুৎ দেবার কথা ছিল সেটা ডি ভি সি দিচ্ছে না। সেখানে ডি ভি সি গুরুত্ব দিলেন রেলকে, কয়লাকে এবং স্টিলকে কিন্তু পশ্চিমবঙ্গের চটশিল্পকে তারা গুরুত্ব দিলেন না, ইঞ্জিনিয়ারিং শিল্পকে গুরুত্ব দিলেন না, প্রায়রিটি দিলেন না। আজকে এখান থেকে দাবি ওঠা দরকার যে কলকাতায় যেখানে পশ্চিমবঙ্গের ৭০ ভাগ শিল্প রয়েছে তাদের প্রায়রিটি দিতে হবে। সেখানে প্রায়রিটি দিতে হবে চটশিল্পকেও, কারণ চটশিল্পের মাধ্যমে বিদেশ থেকে অনেক বৈদেশিক মুদ্রা সারা ভারতের জন্য আসে। স্যার, এসব কথা ওরা বললেন না। স্যার, গ্যাস টারবাইনের ব্যাপার নিয়ে অনেক বাগাড়ম্বর কংগ্রেস পক্ষ থেকে করা হল। তারা কিন্তু স্যার, এটা আনতে পারেন নি। আজকে খুব অল্প সময়ের মধ্যে গ্যাস টারবাইন আনা হয়েছে এবং চেষ্টা করা হচ্ছে যাতে আগস্ট মাসের মধ্যে করা যায়। এ ছাড়া স্যার, যেটা বলা দরকার সেটা হচ্ছে, স্টেট ইলেকট্রিসিটি বোর্ড আজকে যারা পরিচালনা করেন সেখানে এটা স্বীকার করা দরকার, ব্যান্ডেলে যে ফিফথ ইউনিট যেটা মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বললেন, সেখানে ইঞ্জিনিয়াররা অপরাধমূলক কাজ করছেন। এখনও সেখানে অনেক জিনিসের অর্ডার পর্যন্ত দেওয়া হয়নি। যদি এটা খুব জরুরি ব্যবস্থা হিসাবে গ্রহণ করা না যায় তাহলে যে টার্গেট আছে সেটা বজায় রাখা যাবে না। তারপর সেখানে স্যাবোটেজ করা হচ্ছে, চক্রান্ত করা হচ্ছে, সেখানে শীতকালীন যে সমস্ত মেনটেনেন্সের দরকার হয় সেই মেনটেনেন্স করা হয়নি, টাকা খরচ করা হয়নি। সেখানে কিছু কিছু জিনিস কেনা পর্যন্ত হয়নি। নানান ভাবে এই সমস্ত অফিসাররা, ইঞ্জিনিয়াররা এইভাবে যে চক্রান্ত করছেন সেগুলি এখন ধরা উচিত। আজকে যে ভাবে তারা চলছেন, যেভাবে কাজ করছেন ঐ ফিফথ্ ইউনিটের ব্যাপারে সেখানে খোঁজ নিলে দেখা যাবে ইঞ্জিনিয়াররা দায়িত্ব পালন করছেন না। স্যার, এইকথা বলে এই বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জ্যোতি বসু ঃ** স্পিকার মহাশয়, আমি খুব সংক্ষেপে কয়েকটা কথা বলতে চাই, কারণ আমি আমার প্রারম্ভিক বক্তৃতার সময় মূল কথাগুলি বলে দিয়েছি। তাছাড়া আমার লিখিত যে দলিল আছে সেখানেও সেসব পরিষ্কারভাবে লেখা আছে। তবে বিভিন্ন খাতে যখন আলোচনা হচ্ছে ব্যয় বরাদ্দের ব্যাপারে সেখানে আমি দেখছি, আমরা যে লিখিত বিবৃতি দিচ্ছি সেগুলি বিরোধীপক্ষ দেখবার কোনও প্রয়োজন মনে করছেন না। তারা সেগুলি দেখেন নি। তারা নিজেরা বক্তৃতা তৈরি করে এনেছেন বাড়ি থেকে সেগুলিই এখানে বলে যাচ্ছেন। কাজেই অসুবিধা হয়। এই সব আলোচনায় কোনও সিরিয়াসনেস আছে বলে মনে হয় না। শ্রী বিষ্ণুকান্ত শাস্ত্রী মহাশয় যেটা বলেছেন—উনি হঠাৎ বললেন যে আমি নাকি বলেছি গত বছর যে, আর লোডশেডিং হবে না। কোথায় বলেছি আর লোডশেডিং হবে না? কোথাও বলি নি। ঐ রকম বাজে কথা আমি বলি না। এমন একটা গুরুতর অবস্থার মধ্যে আমরা আছি সেটা কি আমরা বুঝতে পারছি না যে কি অবস্থা হচ্ছে? সেইজন্য আমি বলছি, এই হচ্ছে সব বক্তৃতার নমুনা। তারপর উনি খুব প্রশংসা করলেন সি ই এস সি-র। প্রাইভেট কোম্পানি তো, খুব ভাল লেগেছে। প্রশংসা করলেন খুব ভাল। (**শ্রী বিষ্ণুকান্ত শাস্ত্রী ঃ আপনিও করেছেন।**) আপনি আমার সঙ্গে একমত হয়েছেন মনে হচ্ছে। কিন্তু আমি এটাও বলেছি যে ব্যান্ডেলেও ভাল চলছে, এখন সাঁওতালডিহির ভাল চলছে। এগুলিতে আপনি একমত হলেন না। কারণ সেগুলি যে স্টেট সেক্টারে সেইজন্য তিনি সেগুলির কথা বললেন না। যাই হোক, আমি সেসব কথার মধ্যে যাচ্ছি না, আমি বলছি, দোষ কারুর উপর দিয়ে আমরা নিজেরা মুক্ত হতে পারি না। যেখানে দোযত্রুটি আছে—যেটা অমল রায় মহাশয় খুব ভাল ভাবে দেখিয়েছেন সেটা বলতে হবে। আমি আর সেটার পুনরাবৃত্তি করছি না, আমি বলেছি কোথায় সেই দোষত্রুটি ছিল এবং সেই দোযত্রুটি থেকে আমি এও বলেছি কোনও কোনও জায়গায় যেমন নিশ্চয় একটু মুক্ত হয়েছি তার থেকে তেমনি অনেক জায়গায় এখনও মুক্ত হতে পারি নি, আগামীদিনে আমাদের হতে হবে। আমি লিখিতভাবে সেখানে বলেছি যে কয়েকমাসে আমাদের যে অভিজ্ঞতা, আমাদের নেতিবাচক দিকগুলি ছিল। আমি তো কোনও জিনিস লুকিয়ে রাখছি না। হবার কথা ছিল এক মাসে কিন্তু ৬ মাস পরে হল। কারণ আছে সেজন্য হয়েছে, আমরা পারিনি, ঠিক কথা। সেজন্য বলছি যে বক্তৃতাটা পড়লে বলার কিছু থাকতো না। তারপর অন্যান্যরা সেই রকম বিশেষ কিছুই বলেন নি এবং আমারও বিশেষ কিছু বলার নেই। তবে এটা একটা গুরুত্বপূর্ণ বিষয় বলে আমি আবার পুনরাবৃত্তি করছি। এটা ঠিক যে আমরা উত্তরাধিকার সূত্রে যা পেয়েছি সেটা এখন আমাদের অসুবিধা ঘটাচ্ছে এই বিষয়ে কোনও সন্দেহ নেই এবং সমস্ত দিক থেকেই সেটা হয়েছে। যেভাবে শ্রমিকদের, কর্মচারিদের রিক্রুট করা হয়েছিল পশ্চিমবাংলার ইতিহাসে এই ধরনের রিক্রুটমেন্ট কোনও দিন হয়নি। এখন এই সব কথা বললে কিছু হবে? তাদের নিয়ে আমরা বিপদে আছি। তাদের মধ্যে অনেকে পরিবর্তিত হচ্ছে, আবার অনেকে হচ্ছে না, অসুবিধার সৃষ্টি হচ্ছে। উত্তরবাংলার যে বক্তৃতা শুনলেন বীরেন বোসের কাছে, তিনি সেটা বলেছেন। তার অভিজ্ঞতা আছে, তিনি আমাকে বারে বারে রিপোর্ট করেন কিন্তু আমাদের সরকার তো আর মানুষকে তার চাকুরি থেকে বরখাস্ত করতে পারেন না। আমরা চেষ্টা করছি তাদের বোঝাতে এবং যেখানে অ্যাকশন নেবার সেখানে নিচ্ছি। ৩০ হাজারের মধ্যে যদি ১২।। হাজার এইভাবে রিক্রুট করে থাকেন তাহলে এটা থেকে হঠাৎ আমরা মুক্ত হয়ে যাব সরকার বদল হয়েছে বলে—এটা কখনও

হতে পারে না। তবে আমরা বদ্ধপরিকর যে ব্যবস্থা আমাদের করতেই হবে। সাঁওতালডিহিতে শুরু করেছি, উত্তরবাংলায় আমি বলেছি, ওরা স্ট্রাইক ডেকেছিল কিন্তু আমাদের কর্মীরা সেখানে স্ট্রাইক হতে দেয়নি এবং সেখানে সেদিন আরও বেশি বিদ্যুৎ পাওয়া গেছে এবং সে জন্য আমি বলেছি যে অন্তত এই সমস্যাগুলিকে আইডেনটিফাই করা, নির্দিষ্ট ভাবে বলতে পাচ্ছি যে এই সমস্যা আমাদের সামনে আছে। আমরা হিসাব ঠিকমতো করতে পাচ্ছি। আগে হিসাব ছিলনা যে কত দরকার হবে, এই কত দরকার হবে, তারপরের বছরে কত দরকার হবে, চাহিদা কি করে বাড়বে, আমাদের প্রকল্পগুলির টার্গেট ডেট কি হবে, আমাদের জিনিসপত্রের জন্য অর্ডারগুলি কি ভাবে প্লেস করব, এগুলি এখন হচ্ছে। আমাদের উপর থেকে নিচু পর্যন্ত অর্গানাইজেশন দরকার। এটাতে একটু সময় লাগছে, ঠিক কিন্তু আমরা করছি। আগে এসব কিছু ছিলনা। তারপর গনিখান চৌধুরির বক্তৃতা থেকে আপনারা শুনলেন। আমি ভুলে গিয়েছিলাম, আমাকে মনে করিয়ে দিলেন। যাই হোক, এইভাবে সমস্তগুলি আমাদের দেখতে হবে। কিন্তু এটাতো বললেন না যে ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশনকে আপনারা মেয়াদ বাড়িয়ে দিলেন কিন্তু কিছু হল না। তারপরে ফাইলে দেখছি যে ধুলো পড়েছে। দিল্লির কাছে যেতে হবে, একই তো সরকার ছিলেন তখন। তাদের কাছে গিয়ে বলতে হবে, আলোচনা করতে হবে কিন্তু হল না। ওদের ঝগড়াঝাটি কি সব হয়েছে, আমাদের কাছে সেসব আসেনি— এটা অপরাধমূলক কাজ। তারপর সেই রকমভাবে দুই মন্ত্রীর মধ্যে ঝগড়া হল তার জন্য ফরাক্কার কোনও ব্যবস্থা হল না। তারপর সুপার থার্মাল-এর কথা বলা হয়েছে। আমরা এসে তো এই জিনিস করেছি, কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনা করে। সেখান থেকে যিনি এসেছিলেন আমাদের সঙ্গে দেখা করতে, তিনি বিবৃতি দিয়েছেন প্রেস

[5-40 — 5-50 P.M.]

কনফারেন্সে বলেছেন যে এত দ্রুত গতিতে পশ্চিমবঙ্গ সরকার এই ব্যবস্থা করেছেন সেটা প্রশংসনীয় এবং আই ওয়ান্ট ইট টু বি রেকর্ডেড। অন্য যে প্রোজেক্টগুলি করা হবে সেগুলি আমাদের আগেও দেরি হয়েছে এবং আমাদের সময়ে ২-৪ মাস দেরি হয়ে গেছে। আর যাতে দেরি না হয় তার জন্য আমরা ব্যবস্থা করছি বিভিন্ন দিক থেকে। তারপর গ্রামের ব্যাপারে সেখানে আমাদের কত টাকার লোকসান করিয়ে দিলেন। ওরা বিরোধী দল থেকে মানুষের জন্য দরদ দেখাচ্ছেন কিন্তু এই সমস্ত পোল করতে কত লোকসান করিয়ে দিয়েছেন সেটা ওরা ভাল ভাবেই জানেন। লোককে দেখাতে হবে যে এত কাজ করেছে সেই জন্য এমন সব পোল দিলেন চুরি জোচ্চুরি করে যে সেই সমস্ত পোল তুলে দিয়ে নতুন করে পোল লাগাবার জন্য আমাদের ১।। কোটি ২ কোটি টাকা খরচ হয়েছে। এই তো সব ব্যবস্থা হয়েছিল। কাজেই পুরানো কথা এই জনাই বলতে হয় এটা বলতে হবে কারণ এটার এক্সপ্ল্যানেশন দিতে হবে। এখনও সেই কমিশন চলছে, দত্ত কমিশন। এটা কবে শেষ হবে আমি জানি না—চুরি জোচ্চুরি ইত্যাদি এইসব নানা অভিযোগ আছে, কন্ট্রাক্টরের ব্যাপারে আছে, লোকের টাকা নিয়ে ছিনিমিনি খেলা হয়েছে, এগুলি মনে রাখা দরকার। সেজন্য বলতে হয় যে উত্তরাধিকার সূত্রে কি পেয়েছি। তারপর ওরা বলছেন এই রকম হয়ে গেল, আগে তো এত বিদ্যুৎ উৎপাদন হত, এখন হচ্ছে না কেন? জন্তু জানোয়ারেরও তো বিশ্রাম দরকার হয়। এই মেশিনগুলোকে বিশ্রাম না দিয়ে অবিরাম চালানো হয়েছে, ওভারহলিং এর সময়

ছিল ১৯৭৩ সাল এক নাগাড়ে ১৮ মাস চালানো যায়। কিন্তু জরুরি অবস্থার সময় মানুষকে দেখাতে হবে আলো জ্বলছে, অবস্থা ইমপ্রুভ করেছে, এইভাবে চার বছর ব্যবহার করা হয়েছে, তার ফলে এখন যা হচ্ছে তাই হবে। সব ভেঙ্গে পড়ছে। কাজেই এই কাজগুলো আমাদের করতে হচ্ছে। এখন আমাদের যে তৃতীয় ইউনিট হয়েছে সাঁওতালডিহিতে, সেটা যখন কমার্সিয়ালি ভায়েবল হবে, তখন বসিয়ে দিতে হবে আর একটা মেশিনকে। আমি আর বিশেষ কিছু বলতে চাই না, কারণ এটা খুব বড় সমস্যা এবং বিরোধীদের কাছে আবেদন করতে আমার খুব ভাল লাগে না, ওরা যদি একটু সাহায্য করতে পারেন, ওদের যদি কোথাও প্রভাব থাকে বা অন্যভাবে কিছু করতে পারেন তাহলে ওরা আমাদের সঙ্গে সহযোগিতা করুন, কারণ ওদের তো পশ্চিমবঙ্গের জন্য দরদ আছে, আমরা সানন্দে আপনাদের সেই সাহায্যকে গ্রহণযোগ্য বলে মনে করব, নিশ্চয়ই মনে করব। অবশেষে শুধু একটি কথা বলতে চাই, সুনীতিবাবু বলেছেন ব্যান্ডেল, সাঁওতালডিহিতে যে সমস্ত এক্সপার্টস ছিলেন, ইঞ্জিনিয়াররা ছিলেন, তাদের সবাইকে নাকি আমরা তাড়িয়ে দিয়েছি। কাউকে আমরা তাড়াইনি, সবাই স্বস্থানে আছেন। তবে ওকে আমি বলছি, উনি ইলেকট্রিসিটি বোর্ডের যে ৯ শত টাকা দুর্নীতি করেছেন, সেটা তিনি ফিরিয়ে দেবেন। এই বলে যে সমস্ত কাট মোশন এসেছে, সবগুলোর বিরোধিতা করে আমার যে ব্যয় বরাদ্দের প্রস্তাব এখানে পেশ করেছি, সেটা আশা করি মাননীয় সদস্যরা গ্রহণ করবেন, এই আশা রেখে বক্তব্য শেষ করছি।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** অন এ পয়েন্ট অব পার্সোনাল এক্সপ্লানেশন, মাননীয় মুখ্যমন্ত্রী একটা অসত্য বিবৃতি দিয়ে গেলেন, আমি আগেই চ্যালেঞ্জ করেছি এই ব্যাপারে স্টেট ইলেকট্রিসিটি বোর্ডের কাছে—উনি পার্সোনাল অ্যাটাক করলেন, উনার যদি হিম্মত থাকে, সৎসাহস থাকে তাহলে কোর্টে গিয়ে এই ব্যাপারে কেস করুন, আমি কোর্টে গিয়ে তার জবাব দেব।

**মিঃ স্পিকার ঃ** সমস্ত ছাঁটাই প্রস্তাব নিয়মানুগ ভাবে উপস্থিত হয়েছে। সুতরাং আমি এক থেকে ৬নং প্রস্তাব ভোটে দিচ্ছি।

The motion of Shri Balailal Das Mahapatra that the amount of the Demand be reduced to Re. 1/-, was then put and lost.

The motions of Shri Shamsuddin Ahmed and Shri Suniti Chattaraj that the amount of the Demand be reduced by Rs. 100/-, were then put and lost.

The motion of Shri Jyoti Basu that a sum of Rs. 59,53,00,000/- be granted for expenditure under Demand No. 67, Major Head: "734—Loans for Power Projects." was then put and agreed to.

## DEMAND NO. 44

Major Heads: 288—Social Security and Welfare (Relief and Rehabilitation of Displaced Persons and Repatriates),

488—Capital Oultay on Social Security and Welfare (Relief and Rehabilitation of Displaced Persons) and 688—Loans for Social Security and Welfare (Relief and Rehabilitation of Displaced Persons).

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে ৪৪ নং দাবীর অন্তর্গত "২৮৮ সামাজিক নিরাপত্তা ও কল্যাণ (শরণার্থী ত্রাণ ও পুনর্বাসন এবং প্রত্যাবসানকারী) ৪৮৮ সামাজিক নিরাপত্তা ও কল্যাণ মূলধনী বিনিয়োগ (শরণার্থী ত্রাণ ও পুনর্বাসন এবং ৬৮৮ সামাজিক নিরাপত্তা ও কল্যাণের জন্য ঋণ (শরণার্থী ত্রাণ ও পুনর্বাসন) মুখ্য খাত সমূহে ব্যয় নির্বাহের জন্য মোট ১৩ কোটি ৩৫ লক্ষ ৭ হাজার টাকা মঞ্জুর করা হোক।

**Demand No. 47**

Major Head: 289-Relief on account of Natural Calamities

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের সুপারিশক্রমে আমি ১৯৭৯-৮০ সালের ব্যয় বরাদ্দের ৪৭ নং দাবীর অন্তর্ভুক্ত "২৮৯—প্রাকৃতিক বিপর্যয়জনিত ত্রাণ" খাতে মোট ১৩ কোটি ৬০ লক্ষ টাকার ব্যয় মঞ্জুরি সংক্রান্ত প্রস্তাব পেশ করতে চাই।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, দুটি দপ্তরের বাজেট আমি উপস্থিত করেছি এবং মাননীয় সদস্যরা আলাদা অলাদাভাবে বা একত্রে এই দুটি বাজেট সম্পর্কে আলোচনা করবেন এবং সেইজন্য একটু সময় হয়ত প্রয়োজন হবে। সে কারণে আমি বাজেট উপস্থিত করার সময় আর নতুন করে কোনও বক্তব্য উপস্থিত করতে চাই না। ইতিমধ্যেই, বিধানসভার অধিবেশন আজকে শুরু হবার সময়েই আমি আমার বাজেটের লিখিত ভাষণ মাননীয় সদস্যদের কাছে উপস্থিত করেছি। আমি শুধু একটা আবেদনই করতে চাই যে, যে দুটি বিষয় নিয়ে আমি আজকে আপনাদের কাছে আমার বক্তব্য উপস্থিত করেছি এবং আপনাদের কাছে যে বাজেট উপস্থিত করেছি সে সম্বন্ধে আপনারা একটু শান্ত মনে একটু বাস্তব দৃষ্টিভঙ্গি নিয়ে আলোচনা করুন এবং তা যদি করেন তাহলে শরণার্থী খাতে উদ্বাস্তুদের ক্ষেত্রে একটা বাস্তব সম্মত পথ আমরা গ্রহণ করতে পারব এবং ত্রাণ খাতেও যে বক্তব্য উপস্থিত করেছি তা যদি একটু বাস্তব দৃষ্টিভঙ্গি থেকে নিজেদের অভিজ্ঞতা থেকে বিচার-বিবেচনা করে শান্তভাবে আলোচনা করতে পারেন তাহলে আগামী দিনে প্রাকৃতিক বিপর্যয়-এ বামফ্রন্ট সরকারের পক্ষে বা যে কোনও সরকারের পক্ষে মোকাবিলা করা অত্যন্ত সহজ হবে। তার জন্য আমি সকলের কাছে আবেদন করছি যে, শান্তভাবে আপনারা আলোচনা করুন এবং তার মধ্যে থেকে আপনাদের যা কিছু সমালোচনা করুন। এই বলে আমি আমার প্রাথমিক বক্তব্য শেষ করছি।

(Printed Speech of Shri Radhika Ranjan Banerjee is taken as read)

পশ্চিমবাংলার উদ্বাস্তু পুনর্বাসনের সরকারি নীতি ও কর্মসূচি কি তার একটি রূপরেখা আমি ব্যয় মঞ্জুরির দাবি পেশ করতে গিয়ে এই সভার সামনে উপস্থাপিত করছি।

২। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৭৮-৭৯ সালের বাজেট বক্তৃতায় আমি এই সভাকে জানিয়েছি যে, উদ্বাস্তু পুনর্বাসনের পুরো টাকাটাই কেন্দ্রীয় সরকারের দ্বারা নিয়ন্ত্রিত হওয়ায় রাজ্য সরকারকে এক কঠোর সীমাবদ্ধতার মধ্যে কাজকর্ম চালাতে হয়। উদ্বাস্তু পুনর্বাসনের ব্যাপারে কেন্দ্রীয় সরকার ও রাজ্য সরকারের দৃষ্টিভঙ্গির মধ্যে বিশেষ পার্থক্য আছে। বামফ্রন্ট সরকার এই দৃঢ়মত পোষণ করে যে, পশ্চিমবাংলার উদ্বাস্তু পুনর্বাসনের সমস্যাটি মোটেই একটি ছোটখাটো বকেয়া সমস্যা নয়। ভারত সরকার বহুদিন ধরে এই সমস্যাকে একটি বকেয়া সমস্যা আখ্যা দিয়ে আসলেও আমরা মনে করি, এটা একটা সর্বব্যাপী জ্বলন্ত জাতীয় সমস্যা—যার কিছু কিছু বিষয় এ পর্যন্ত বিক্ষিপ্তভাবে সমাধানের চেষ্টা করা হয়েছে মাত্র।

৩। অসংখ্য ছিন্নমূল উদ্বাস্তুর পুনর্বাসনকে বাস্তবায়িত ও যথার্থ করে তোলবার জন্য রাজ্য সরকার সপ্তম অর্থ কমিশনের কাছে একখানি স্মারকলিপিতে পাঁচশো কোটি টাকার পূর্ণাঙ্গ পরিকল্পনার এক সংক্ষিপ্তসার পেশ করেছেন। গোটা পুনর্বাসন সমস্যার বাস্তবভিত্তিক সমীক্ষার পটভূমিকায় সব পর্যায়ে উদ্বাস্তুর সর্বপ্রকার পুনর্বাসনের কথা এর অঙ্গীভূত এবং তা কেন্দ্রীয় সরকারের বিচার-বিবেচনার জন্য ইতিমধ্যে পাঠানো হয়েছে। এ বিষয়ে কেন্দ্রীয় সরকারের মনোভাব কি তা এখনও সঠিক জানা যায় নি।

৪। বিনামূল্যে জমির স্বত্বদান প্রকল্প অনুযায়ী উদ্বাস্তুদের মধ্যে পাট্টা-দলিল দেওয়ার বিষয়টি বেশ কিছুটা ব্যহত হয়েছে ; কোনওরকম বাধ্যবাধকতা না রেখে—গ্রাম্য এলাকা হোক, আর শহর বা পৌর এলাকাই হোক—উভয় এলাকার জমির ক্ষেত্রে নিরঙ্কুশ স্বত্বদানে ভারত সরকারের অনিচ্ছাই এর কারণ। আমাদের সব রকমের চেষ্টা সত্ত্বেও কেন্দ্রীয় সরকার কোনওরকম সুবিধা দেওয়ার বা তাদের আগেকার আদেশনামার শর্তাবলি কিছুমাত্র শিথিল করার মনোভাব প্রকাশ করছেন না। আমাকে দুঃখের সঙ্গেই বলতে হচ্ছে যে, নিঃশর্ত নিরঙ্কুশ স্বত্বের দলিল না থাকলে ব্যাঙ্ক কর্তৃপক্ষ উদ্বাস্তু কৃষিজীবী পরিবারগুলিকে এস এফ ডি এ প্রকল্প অনুযায়ী আর্থিক সাহায্য দিতে রাজি নন ; অথচ ভারত সরকার এই সব পরিবারের জন্য এ বাবদ মোটা টাকা বাজেটে বরাদ্দ করে রেখেছেন। আর এরই ফলে এই পরিবারগুলিকে দুর্দশা ও বঞ্চনা মাথায় নিয়েই চলতে হচ্ছে। এই অবস্থার কোনও প্রতিকার করা যায় নি তা রাজ্য সরকার আইন বিশেষজ্ঞদের পরামর্শ নিয়ে বিচার বিশ্লেষণ করে দেখছেন, যাতে করে পৌর এবং গ্রাম্য উভয় এলাকায় জমির জন্য নিঃশর্ত মালিকানার অধিকার উদ্বাস্তুদের দিয়ে দেওয়া যায়।

এর আর একটা দিকও আছে—এ বিভাগের জমির উপর গড়ে ওঠা শিক্ষা প্রতিষ্ঠান, হাসপাতাল, গ্রন্থাগার প্রভৃতিকে জমির পূর্ণ স্বত্ব বিনামূল্যে সত্বর না দিতে পারলে ঐ প্রতিষ্ঠানগুলি রাজ্য সরকারের সংশ্লিষ্ট বিভাগ থেকে অর্থসাহায্য বা অনুদান পাওয়ার যোগ্য বিবেচিত হচ্ছে না। নিঃশর্তভাবে স্বত্ব পেলে এইসব প্রতিষ্ঠান সরকারি সাহায্য নিয়ে যথাযথভাবে গড়ে উঠতে পারে। এতে করে শরণার্থী ত্রাণ ও পুনর্বাসন বিভাগের জমির ক্ষেত্রে বিনামূল্যে জমির নিরঙ্কুশ স্বত্বদানের বিষয়টি কত জরুরি তা আরও জোরদারভাবে প্রতিপন্ন হয়।

৫। মাননীয় অধ্যক্ষ মহাশয়, দীর্ঘদিন ধরে চিঠিপত্র লেখালেখির পর ভারত সরকারের সমাজকল্যাণ দপ্তর শিবির ও সদনে বসবাসকারী উদ্বাস্তুগণের পুনর্বাসনের ব্যয় যা কিনা তারা

বিগত ১লা এপ্রিল, ১৯৭৪ তারিখ থেকে রাজ্য সরকারের অনুকূলে মঞ্জুর করা বন্ধ রেখেছিলেন তা বহন করতে স্বীকৃত হয়েছেন। আর্থিক অসঙ্গতি এভাবে কিছুটা দূর হবে জেনে আমরা এসব সদনবাসী উদ্বাস্তু পরিবারগুলিকে বাস্তুজমি ক্রয় ও উন্নয়ন বাবদ ২,৮৪০.০০ টাকা, ২,০০০.০০ টাকা গৃহনির্মাণ এবং ৫,০০০.০০ টাকা ক্ষুদ্র ব্যবসায় ঋণ—সর্বমোট ৯,৮৪০.০০ টাকা পরিবার পিছু ব্যয় করে যাতে খুব তাড়াতাড়ি পুনর্বাসন দেওয়া যায় তার এক সর্বাত্মক প্রচেষ্টা চালাতে উদ্যোগী হয়েছি। এ বছর ৭৫০টি পরিবারকে পুনর্বাসন দেওয়ার লক্ষ্যমাত্রা ঠিক হয়েছে। যত যাই করা যাক না কেন, সদন বা শিবিরবাসী উদ্বাস্তু পরিবারগুলির পুনর্বাসন নির্ভর করে উপযুক্ত বাস্তুজমির সংস্থান, এবং তাদের শিবির বা সদন ছেড়ে পছন্দমতো জায়গায় পুনর্বাসন গ্রহণ করার আগ্রহের ওপর।

৬। পরিত্যক্ত শিবিরাঞ্চলে বসবাসকারী উদ্বাস্তুগণের স্বস্থানে পুনর্বাসনের কাজের অগ্রগতি ভারত সরকারকৃত জমির উর্ধ্বসীমা আইন ও ভূমি অধিগ্রহণের ব্যাপারে আধা-বিচার বিভাগীয় পদ্ধতি বিশেষভাবে ব্যহৃত করেছে। আমরা তবুও পূর্বতন শিবিরাঞ্চলে জমি অধিগ্রহণের ব্যাপারটিকে ত্বরান্বিত করার চেষ্টা চালিয়ে যাচ্ছি। এ বছরে (১৯৭৯-৮০ সালে) এরকম ৭৫৯টি পরিবারকে পুনর্বাসনের জন্য গৃহনির্মাণ ঋণ বাবদ পূর-অঞ্চলে ২,০০০ টাকা এবং গ্রামাঞ্চলে ১,২৫০ টাকা দেবার প্রস্তাব রেখেছি। বর্তমান বছরে অর্থাৎ ১৯৭৮-৭৯ সালে ৩৭৫টির কিছু বেশি পরিবারকে ১৫ লক্ষ টাকার মতো ব্যয়ে পুনর্বাসন দেবার কথা আছে।

৭। বাংলাদেশস্থিত ভারতীয় ছিটমহল থেকে আগত পরিবারগুলির কোচবিহার, জলপাইগুড়ি, পশ্চিম দিনাজপুর এবং দার্জিলিং (শিলিগুড়ি) জেলায় পুনর্বাসনের প্রকল্পটি ঘোষিত কর্মসূচি অনুযায়ী রূপায়িত হচ্ছে। আগের রিপোর্ট অনুসারে মাত্র ৩৪৩টি পরিবারকে পুনর্বাসন দেওয়া বাকি। এর মধ্যে ১০০টি পরিবারের পুনর্বাসন ১৯৭৮-৭৯ সালের মধ্যেই সম্পূর্ণ হবে বলে মনে হয় বাকিটা ১৯৭৯-৮০ সালের মধ্যে সম্পূর্ণ করবার আশা রাখি। যাহোক, একান্তভাবে কৃষিভিত্তিক এই প্রকল্পের রূপায়ণ ভারত সরকার নির্ধারিত মূল্যসীমার মধ্যে চাষযোগ্য। জমি পাওয়ার ওপর নির্ভরশীল। ছিটমহল উদ্বাস্তুগণের পরিবার প্রতি বাস্তুজমি ক্রয় সমেত গৃহনির্মাণ ঋণ বাবদ ২,০০০ টাকা, আর কৃষি ও কর্ষণযোগ্য জমি ক্রয় ঋণ হিসাবে ৮,৬৫০ টাকা পুনর্বাসন সাহায্য দেওয়া হয়।

৮। মাননীয় অধ্যক্ষ, মহাশয়, দুর্ভাগ্যের বিষয়, অধুনা পরিবর্জিত লেক মেডিক্যাল কলেজ ও হাসপাতালের বাড়িগুলিতে বসবাসকারী কিঞ্চিদধিক ৫০০ উদ্বাস্তু পরিবারের পুনর্বাসন সংক্রান্ত সমস্যা এখনও পর্যন্ত সমাধান করা সম্ভব হয় নি। যত শীঘ্র সম্ভব একটা রফায় যাতে আসা যায় তার যথাসাধ্য চেষ্টা আমরা করছি।

এ ছাড়া নিউ আলিপুরের, দুর্গাপুর সাহাপুরের এল আই সি-র জমি জবরদখলকারী প্রায় ৪০০ পরিবার আছেন। ভারত সরকারের কাছ থেকে প্রাপ্ত ১৯৫০ সালের পরবর্তী জবরদখল কলোনি বৈধকরণের আদেশবলে এইসব উদ্বাস্তু পরিবারের পুনর্বাসনের বিষয়টির বিহিত হবে বলে মনে হয়।

৯। কলোনিগুলির উন্নয়নের কাজ অতীতে খুবই মন্থর গতিতে পরিচালিত হত। এখন

কিছুটা গতিশীল হলেও ঈপ্সিত অগ্রগতি হয় নি। যাতে এই কাজ সম্পাদনের গতিমাত্রা উল্লেখযোগ্যভাবে বৃদ্ধি পায় সেজন্য (১) কনস্ট্রাকশন বোর্ড (২) পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং, (৩) পি ডব্লু ডি, (৪) সি এম ডি এ ছাড়াও মিউনিসিপ্যালিটিগুলিকে পঞ্চম এজেন্সি হিসাবে কলোনি উন্নয়নের কাজে নিযুক্ত করা হয়েছে। ইতিমধ্যে ৪৫টি উদ্বাস্তু কলোনির ৬৩৪৭টি বাস্তুজমির উন্নয়নের কাজে হাত দেওয়া হয়েছে। আশা করা যায় ১৯৭৯-৮০ নাগাদ প্রায় ৯০টি কলোনির উন্নয়নকার্য সমাধা করা সম্ভব হবে। প্রসঙ্গক্রমে এই সভার কাছে এ কথা বলে রাখা প্রয়োজন যে, ভারত সরকার এখনও পর্যন্ত প্লট-প্রতি উন্নয়ন ব্যয়ের সর্বোচ্চ সীমা অর্থাৎ পুর-অঞ্চলে সি এম ডি এ এলাকায় ২৫০০ টাকা এবং সি এম ডি এ আওতা-বহির্ভূত এলাকায় ১৭০০ টাকা থেকে বাড়াতে রাজি হন নি যদিও বাস্তবপক্ষে ঐ সর্বোচ্চ সীমা উন্নয়নের অঙ্গীভূত বিভিন্ন করণীয় কাজের পরিমাণ এবং গৃহাদি নির্মাণের মালমশলার বর্তমান বাজার দরের ক্রম-উর্ধগতির সঙ্গে নিতান্তই অসঙ্গতিপূর্ণ।

১০। খাটা পায়খানাগুলি মশামাছির কাছে অবারিত হওয়ায় পরিবেশগত এবং স্বাস্থ্য সংক্রান্ত এক অনিবার্য ও সাংঘাতিক বিপত্তির সৃষ্টি করে থাকে। স্বাস্থ্যবিধির দিক থেকে বলতে গেলে এই ব্যবস্থা আজকাল প্রায় সর্বত্রই অনুপোযোগী বা অচল এবং সেজনাই রাজ্য সরকার এগুলিকে স্যানিটারি ব্যবস্থায় রূপান্তরিত করার পক্ষে উৎসাহ দিচ্ছেন। সি এম ডি এ ইতিমধ্যে এই রূপান্তরকরণের জন্যে ১,৯০০ টাকা মূল্যে এক ধরনের ঢালাই করা স্যানিটারি পায়খানা তৈরি করেছেন। এ সুবিধা গ্রহণ করতে গেলে প্রত্যেকটি পরিবারকে ৪৭৫ টাকা জমা দিতে হবে, আর বাকিটা অর্থাৎ ১,৪২৫ টাকা সি এম ডি এ নিজে থেকে বহন করবেন। বর্তমানে ১৯৭৮-৭৯ সাল থেকেই এই প্রকল্পের সুবিধা উদ্বাস্তু পরিবারগুলির ক্ষেত্রে সম্প্রসারিত হয়েছে এবং এর মধ্যে সি এম ডি এ এলাকায় বসবাসকারী প্রায় ১,০০০টি উদ্বাস্তু পরিবার এ সুযোগ লাভ করেছেন। শরণার্থী ত্রাণ ও পুনর্বাসন বিভাগ উদ্বাস্তু পরিবারগুলির চরম দুঃস্থতা ও দুর্গতির কথা চিন্তা করে তাদের অংশ হিসাবে দেয় পরিবার প্রতি ৪৭৫ টাকা হারে ৪ লক্ষ ৭৫ হাজার টাকার সম পরিমাণ সহায়ক অনুদান এজন্য মঞ্জুর করেছেন। ১৯৭৯-৮০ সালে এই সুবিধা সাড়ে ৯ লক্ষ টাকা ব্যয়ে এ রকম আরও ২,০০০টি উদ্বাস্তু পরিবারকে দেওয়ার কর্মসূচি গ্রহণ করা হয়েছে।

১১। এই বিভাগের নিয়ন্ত্রণে ৪টি উৎপাদন কেন্দ্র আছে। হাবড়া ও উত্তরপাড়া কেন্দ্রে ধুতি-শাড়ি, মারকিন থান, ছিট কাপড়, পোশাক-পরিচ্ছদ, বিছানার ঢাকা, ইত্যাদি তৈরি হয়, টিটাগড় কেন্দ্রে হয় দড়ি, কাঠের আসবাবপত্র, বই ছাপা ও বই বাঁধানো, সাবান, পোশাক, পরিচ্ছদ ; আর কামারহাটি কেন্দ্রে বাঁশের ঝাঁটা, বেতের ঝুড়ি, অপ্রয়োজনীয় কাগজের ঝুড়ি, চিক, ইত্যাদি। এই কেন্দ্রগুলি সাধারণত উদ্বাস্তুদের, বিশেষভাবে সদনবাসী উদ্বাস্তুদের সরকারের উপর নির্ভরশীল না হয়ে স্বাধীনভাবে জীবিকার্জনের পথ প্রশস্ত করে দেবার জন্য পরিচালিত হয়। অতীতের কাজের ফলাফল এবং আগামী দিনের কাজের পরিমাণের দিকে লক্ষ্য রেখে এ বছর বাজেটে ২৩ লক্ষ টাকা ব্যয় বরাদ্দ ধরা হয়েছে।

১২। পুরানো ও নতুন (অর্থাৎ ১লা জানুয়ারি, ১৯৬৪ থেকে বসবাসকারী) উদ্বাস্তুদের চিকিৎসা-সংক্রান্ত সুযোগ-সুবিধা দেওয়ার প্রকল্পটি চালিয়ে যাওয়া হচ্ছে। পুরানো উদ্বাস্তুদের

জন্য ৪৫০টি টি বি বেড, ৫০টি নন-টি বি বেড, ৫টি ভ্রাম্যমাণ মেডিক্যাল ইউনিট-এর ব্যবস্থা ছাড়া কুমুদশঙ্কর রায় যক্ষ্মা হাসপাতালের বহির্বিভাগের এবং কলকাতা মেডিক্যাল কলেজ হাসপাতালের বাহিরে থেকে ও লক্ষণ দেখে চিকিৎসার সুযোগ-সুবিধা চালু আছে।

নবাগত উদ্বাস্তুদের জন্য হাওড়া সদর হাসপাতাল বরানগর হাসপাতাল, নদীয়া ও মালদা জেলা হাসপাতাল, শিলিগুড়ির উত্তরবঙ্গ জেনারেল হাসপাতাল প্রভৃতিতে ৩৩৭টি নন-টি বি বেড আর মেদিনীপুর ও হুগলি জেলা হাসপাতাল কামারহাটির সাগর দত্ত হাসপাতাল প্রভৃতিতে ১০৩টি বি টি বেড এবং ২টি টি বি আরোগ্যশালা স্থাপন করা হচ্ছে। এছাড়া আর জি কর হাসপাতালের বহির্বিভাগ, জলপাইগুড়ি জেলা হাসপাতালে অস্ত্রোপচার বিভাগ এবং মালদা জেলা হাসপাতাল গৃহ-নির্মাণের কাজ করা হচ্ছে। ইতিমধ্যে ১৭০টি নন টিবি বেড ও ৩৫টি টি বি বেড রোগীদের জন্য খোলা হয়েছে। হাবড়ায় ৩০টি বেডের একটি হাসপাতাল এবং শিলিগুড়িতে উত্তরবঙ্গ হাসপাতালে ৫০টি বেড তৈরির প্রকল্প অনুমোদন করা হয়েছে। চিকিৎসা বিষয়ক প্রকল্প রূপায়ণের জন্য ধার্য মোট ১৫১.৮৬ লক্ষ টাকা ব্যয় বরাদ্দের মধ্যে ১৯৭৮-৭৯ সালে ১৩০ লক্ষ টাকা স্বাস্থ্য ও পরিবার কল্যাণ দপ্তরের হাতে তুলে দেওয়া হয়েছে। বাকি ২১.৮৬ লক্ষ টাকা আলোচ্য বাজেট বছরে কাজে লাগানোর প্রস্তাব করা হয়েছে।

১৩। মাননীয় অধ্যক্ষ মহাশয়, উদ্বাস্তুগণের সন্তান-সন্ততিদের শিক্ষার জন্য সরকারি উদ্যোগে স্থাপিত ১,৫৮৩টি অবৈতনিক প্রাথমিক বিদ্যালয় পরিচালিত হচ্ছে এবং বেতন, বই কেনা, ইত্যাদির জন্য অর্থও দেওয়া হচ্ছে। এ ছাড়া ১৯৯টি মাধ্যমিক বিদ্যালয় ও ১০টি কলেজকে নবাগত উদ্বাস্তুদের সন্তান-সন্ততিদের পঠনপাঠন গৃহ ও আবাস তৈরি এবং বিজ্ঞান পঠন-পাঠনের সুবিধার্থে পরীক্ষাগার নির্মাণ ও সাজসরঞ্জাম ক্রয় বাবদ আর্থিক অনুদান দিয়ে সহায়তা করা হয়েছে। কেন্দ্রের কাছ থেকে প্রয়োজনীয় অর্থ পেলে আমরা সরকারি উদ্যোগে আরও বেশ কিছু সংখ্যক অবৈতনিক বিদ্যালয় স্থাপন এবং মাধ্যমিক বিদ্যালয় ও কলেজগুলিকে নবাগত ছাত্রছাত্রীদের পড়াশুনা ও থাকার জন্য ঘরবাড়ি ও আবাস নির্মাণ খাতে অর্থসাহায্য মঞ্জুর করতে পারি।

১৪। উদ্বাস্তুদের ঋণের বোঝা লাঘব করার জন্য কেন্দ্রীয় সরকার ১৯৬৪, ১৯৭৪ ও ১৯৭৮ সালে ঋণ মকুবের আদেশনামা আরও উদার করেছেন। এখন সকল প্রকার অ-প্রদায়ক (অর্থাৎ নন-কনট্রিবিউটরি) ঋণ পুরোপুরি মকুবযোগ্য। প্রদায়ক (কনট্রিবিউটরি) ঋণের ক্ষেত্রে ভারত সরকার তার সিদ্ধান্ত এখনও পর্যন্ত জানান নি। যা হোক, আমরা দৃঢ়তার সঙ্গে ব্যাপারটি অনুসরণ করে চলেছি এবং আশা করি, আমাদের প্রস্তাবটি কেন্দ্রীয় সরকারের যথাযোগ্য বিবেচনা লাভ করবে। প্রসঙ্গত জানাই যে, উদ্বাস্তুগণের কাছ থেকে বকেয়া ঋণ আদায়ের জন্য পি ডি আর অ্যাক্ট অনুযায়ী সব রকমের সার্টিফিকেট কেস পুনরাদেশ না দেওয়া পর্যন্ত স্থগিত রাখা হয়েছে। উদ্বাস্তুরা যাতে অনতিবিলম্বে বন্ধকী খাতে বন্ড অফ মর্টগেজ দায় থেকে মুক্ত হয় সেজন্য জেলাশাসকদের বলা হয়েছে উদ্বাস্তুদের ঋণ পুরোপুরি মকুব করার কাজে তৎপরতা অবলম্বন করতে।

১৫। মাননীয় অধ্যক্ষ মহাশয়, দন্ডকারণ্য ও অন্যান্য রাজ্য যথা মধ্যপ্রদেশ, মহারাষ্ট্র, বিহার, অন্ধ্রপ্রদেশ, উড়িষ্যা প্রভৃতি থেকে আবাস-ত্যাগী প্রায় ১ লক্ষ ২০ হাজার উদ্বাস্তুর পশ্চিমবঙ্গের ভেতরে আকস্মিক প্রবেশের ফলে আমরা এক তীব্র অস্বস্তিকর অবস্থার সম্মুখীন হতে বাধ্য হয়েছিলাম। রাজ্যের শরণার্থী পুনর্বাসনের প্রায় গোটা প্রশাসন যন্ত্রটাকে কয়েকমাস ধরে ব্যাপৃত রেখে এই বিশাল অথচ অতি সহজ-প্রতিক্রিয়াপ্রবণ সমস্যাটিকে সরকার সামলে উঠেছেন। এদের আশ্রয় খাদ্য, নগদ সাহায্য চিকিৎসার সুবিধা, ইত্যাদি দিয়ে ত্রাণকার্য পরিচালনার জন্য বিভিন্ন জেলায় ১০টি আশ্রয়শিবির খোলা হয়েছিল। উদ্বাস্তুদের বাস্তব ও আর্থিক পুনর্বাসনের পক্ষে এই রাজ্য এত সম্পৃক্ত যে পুনর্বাসনের জন্য আর উদ্বাস্তু গ্রহণ করা বা তাদের ঠাঁই দেওয়া সম্ভব নয়, আর তারা যদি এ রাজ্যে থেকে যান তাহলে ভারত সরকারও কোনওরূপ অর্থ সাহায্য রাজি হবেন না। তাই সঙ্গত কারণেই তাদের ছেড়ে আসা নিজ নিজ বাসভূমিতে ফেরত পাঠাবার সিদ্ধান্ত আমাদের নিতে হয়। এ পর্যন্ত তাদের ত্রাণ ও ফেরত পাঠানোর কাজে কম বেশি ৮৫.১১ লাখ টাকা ব্যয় মঞ্জুর করা হয়েছে এবং প্রায় ১ লক্ষ ১০ হাজার বাস্তুত্যাগীকে ফেরত পাঠানো হয়েছে। বাকি প্রায় ১০ হাজারের মতো বাস্তুত্যাগীর প্রায় সকলেই ইত্যবসরে সুন্দরবনের সংরক্ষিত বনাঞ্চলে মরিচঝাঁপিতে জোর করে ঢুকে পড়েছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি দুঃখের সঙ্গে বলতে বাধ্য হচ্ছি যে, বাংলাদেশ সীমান্ত বরাবর মরিচঝাঁপিতে ও আশে পাশে এই সব বাস্তুত্যাগীর ক্রিয়াকলাপ অবস্থাকে আরও ঘোরালো করে তুলেছে। সুপরামর্শ বা অনুরোধ উপরোধ এদের এ পর্যন্ত নিরস্ত বা নিবৃত্ত করতে পারে নি বরং তারা তাদের ক্রিয়াকলাপ হয়তো বা কোনও অশুভ প্রভাবে, তীব্রতর করেছেন, তাদের প্রতি আমাদের সকল প্রকার সহানুভূতি আছে ঠিকই, কিন্তু বাংলাদেশের আন্তর্জাতিক সীমান্তরেখার খুব কাছাকাছি মরিচঝাঁপির মতো একটি সংরক্ষিত এলাকায় এই সব বাস্তুত্যাগী উদ্বাস্তুর বেআইনি কাজকর্ম এবং ব্যাপার স্যাপারের প্রতি সরকার কি করে চোখ বুজে থাকেন? এ রকম একটি জায়গায় এদের একনাগাড়ে থাকাটা আন্তর্জাতিক স্তরে কোনও উত্তেজনা বা সঙ্কট সৃষ্টি করতে পারে বলে আশঙ্কা যে হয় না, তা নয়। যা হোক, মরিচঝাঁপি থেকে হাসনাবাদ বা মেদিনীপুরের দুধকুন্ডী আশ্রয়শিবিরে চলে আসলে আশ্রয় ও ত্রাণের সকল সুবিধাই এদের দেওয়ার ব্যবস্থা করা হয়েছে। পরে ঐ দু' জায়গা ট্রেনে করে তাদের আগেকার বাসভূমিতে ফেরত পাঠানো হবে। আমরা এখনও আশা করি, শুভ চেতনার প্রভাবে তারা আশ্রয়শিবিরে এসে তাদের আগেকার বাসস্থানে প্রত্যাবর্তনের সুযোগ গ্রহণ করবেন।

১৬। মাননীয় অধ্যক্ষ মহাশয়, দন্ডকারণ্য ও অন্যান্য রাজ্য থেকে এ রাজ্যে বাস্তুত্যাগী উদ্বাস্তুর বিপুল সংখ্যায় প্রবেশ এবং অভূতপূর্ব বন্যাজনিত প্রলয়ঙ্কর প্লাবনে বেশ কিছুদিন ধরে জলে আটকে থাকা অন্তত ১০টি জেলার মানুষের নিদারুণ অবস্থার জন্য আমাদের ১৯৭৮-৭৯ সালের পুনর্বাসন কর্মসূচি বিশেষভাবে বিঘ্নিত হয়েছে। এরই পাশাপাশি ভারত সরকারের কতকগুলি বিষয়ে কিছু সুবিধা দান বা কঠোরতা শিথিল করার ব্যাপারে রক্ষণশীল ও অনুদার মনোভাব আমাদের সংকল্প অনুযায়ী কার্য সম্পাদনের প্রয়াসকে আরও ব্যাহত করেছে।

১৭। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পুর্বতন পূর্ব পাকিস্তান (বর্তমান বাংলাদেশ) থেকে আসা

শরণার্থীদের বর্তমান পুনর্বাসন সমস্যাটি এত বিশাল ও ব্যাপক যে, কোনও দায়িত্বশীল সরকারের আন্তরিক সহানুভূতিপূর্ণ দৃষ্টি এর উপর না পড়ে পারে না। উদ্বাস্তু পুনর্বাসনের যে কাজগুলি হাত-না-দেওয়া অবস্থায় বহু বছর ধরে পড়ে আছে তার পরিমাণ এবং যুগব্যাপী এই অমীমাংসিত সমস্যার সন্তোষজনক সমাধানকল্পে পরিকল্পনা ও কার্যসাধনের উপায় সুপারিশ করার উদ্দেশ্যে লোকসভা সদস্য শ্রী সমর মুখার্জির সভাপতিত্বে একটি "উদ্বাস্তু পুনর্বাসন কমিটি" বিস্তৃত বিষয়কে বিবেচ্য করে গঠিত হয়েছে। সরকার অত্যন্ত গুরুত্ব সহকারে ভাবছেন নিম্ন আর্থিক অবস্থার সত্যিকারের উদ্বাস্তুদের মধ্যে বাস্তুজমি বিলি করার কথা এবং ইতিমধ্যে ঐ কমিটিকে অনুরোধও করেছেন এ বিষয়ে তাদের অভিমত বা সুপারিশ তাড়াতাড়ি জানাতে। পুনর্বাসনের ব্যাপারে আগেকার কাজগুলি বিশদভাবে পর্যালোচনা করে কমিটি আগামী ৩১-এ মে, ১৯৭৯ তারিখের মধ্যে তাদের রিপোর্ট ও সুপারিশ সরকারের কাছে পেশ করবেন। ভারত সরকারের বিবেচনাধীন ৫০০ কোটি টাকার উদ্বাস্তু পুনর্বাসনের সার্বিক পরিকল্পনা যদি প্রয়োজনীয় অনুমোদন লাভ করে তা হলে কমিটির সুপারিশগুলি কার্যকর করতে আমরা সক্ষম হব।

১৮। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পরিশেষে আমি সভার মাননীয় সদস্যদের নির্দ্বিধায় এ আশ্বাস দিতে পারি যে, প্রাক্তন পূর্ব পাকিস্তান থেকে ভিটেমাটি ছেড়ে চলে আসা উদ্বাস্তু ভাইবোনদের প্রতি আমাদের সহানুভূতি অন্য কারও চেয়ে কোনও অংশে এতটুকু কম নয়। আমরা বাস্তবিকই দেখতে চাই যে, উদ্বাস্তুদের যেন উদ্বাস্তু হয়ে, যেমন অতীতে থাকতে বাধ্য হতে হয়েছিল, তেমন আর না থাকতে হয়। তারা ভারতীয় যুক্তরাষ্ট্রের সুযোগ্য নাগরিকের পূর্ণ ভূমিকা গ্রহণ করে সার্থক জীবন যাপন করুন। আর জাতীয় গুরুত্বপূর্ণ এই ব্যাপক মানবিক কাজ সুসম্পন্ন করার প্রচেষ্টায় আমরা আপনাদের সকলের অকুণ্ঠ সহযোগিতা একান্তভাবে চাইছি।

## Demand No. 47

১৯৭৯-৮০ সালের ব্যয় বরাদ্দের ৪৭ নং অনুদানের অন্তর্ভুক্ত "২৮৯—প্রাকৃতিক বিপর্যয়জনিত ত্রাণ" খাতে ব্যয় বরাদ্দ মঞ্জুরির জন্যে ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী শ্রী রাধিকারঞ্জন বন্দ্যোপাধায় মহোদয়ের বাজেট বক্তৃতা।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের সুপারিশক্রমে আমি ১৯৭৯-৮০ সালের ব্যয় বরাদ্দের ৪৭নং অনুদানের অন্তর্ভুক্ত "২৮৯—প্রাকৃতিক বিপর্যয়জনিত ত্রাণ" খাতে মোট ১৩ কোটি ৬০ লক্ষ টাকার ব্যয়-মঞ্জুরি সংক্রান্ত প্রস্তাব পেশ করতে চাই।

সূচনাতে আমি গত বৎসরে বন্যার ফলে এবং বন্যায় উদ্ধারকার্য পরিচালনায় যারা প্রাণ হারিয়েছেন রাজ্য সরকারের পক্ষ থেকে তাদের সকলের পরিবারবর্গের প্রতি আমার আন্তরিক ও গভীর সমবেদনা জ্ঞাপন করছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, চলতি আর্থিক বৎসরের সবচেয়ে গুরুত্বপূর্ণ ও উল্লেখযোগ্য ঘটনা হল সাম্প্রতিক অভূতপূর্ব ও ভয়াবহ বন্যা। পর পর তিনবার এই বিধ্বংসী বন্যা এই রাজ্যের বারোটি জেলার ৩০ হাজার বর্গ কিলোমিটার এলাকার দেড় কোটির অধিক মানুষকে

চরম সঙ্কটে ফেলেছে। ৩৪ লক্ষ একর জমির ২০০ কোটি টাকার ফসল সম্পূর্ণ নষ্ট করেছে। শিক্ষায়তন, হাসপাতাল ও চিকিৎসাকেন্দ্র ছাড়া ১৩ লক্ষ ৪৪ হাজারের বেশি বসতবাড়ি সম্পূর্ণ বিনষ্ট বা ভীষণ ক্ষতিগ্রস্ত হয়েছে। বন্যার ফলে এক হাজার পাঁচশো ছিয়ানব্বই জন বিভিন্ন বন্যাকবলিত জেলায় প্রাণ হারিয়েছে ও দু' লক্ষেরও বেশি গবাদি পশু মারা গেছে। এ ছাড়া রাস্তাঘাট, সেতু, বাঁধ, বিদ্যুৎ রেলপথ, ভারী ও ক্ষুদ্র শিল্পগুলির প্রভূত ক্ষতির ফলে এই রাজ্যের অর্থনৈতিক কাঠামো একেবারে ভেঙ্গে পড়েছে। একথা অনস্বীকার্য যে, রাজ্যের বামফ্রন্ট সরকারের সমস্ত জনকল্যাণমূলক পরিকল্পনা ও উদ্যোগের মূলে এই বন্যা এক চরম আঘাত হেনেছে। ক্ষতিগ্রস্ত লক্ষ লক্ষ দুস্থ জনসাধারণের সঙ্কটমোচন, ও বন্যাক্লিষ্ট বিবিধ সমস্যা সমাধানে রাজ্য সরকারকে দীর্ঘদিন ব্যাপৃত থাকতে হয়েছে ও ভবিষ্যতেও থাকতে হবে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সর্বনাশা ভয়াবহ বন্যা পরিস্থিতি মোকাবিলার দায়িত্ব তাই স্বাভাবিক কারণে শুধুমাত্র ত্রাণ বিভাগের মধ্যে সীমাবদ্ধ ছিল না। মাননীয় মুখ্যমন্ত্রীর যোগ্য ও বলিষ্ঠ নেতৃত্ব, রাজ্য সরকারের সমস্ত বিভাগের সর্বস্তরের আধিকারিক ও কর্মীবন্ধুদের ঐকান্তিক ও নিরলস কর্মনিষ্ঠা, প্রতিরক্ষা, বিমান ও পুলিশ ও রক্ষিবাহিনীর অসাধারণ কর্মতৎপরতা, বিভিন রাজনৈতিক দল ও গণসংগঠন, পঞ্চায়েত, অসংখ্য দেশি ও বিদেশি ও কিছু আন্তর্জাতিক স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠান, বিভিন্ন রাজ্য ও কেন্দ্রীয় সরকার ও সর্বোপরি রাজ্যের আপামর জনসাধারণের স্বতঃস্ফূর্ত ও সক্রিয় সাহায্য এবং সহযোগিতার ফলেই আমরা সেই দুঃস্বপ্নের দিনগুলি অতিক্রম করে ক্ষিপ্রগতিতে সব প্রতিকূলতাকে অগ্রাহ্য করে ঐক্যবদ্ধভাবে এই বিরাট চ্যালেঞ্জের মোকাবিলা করতে পেরেছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, নজিরবিহীন এই বন্যায় মতো এত ব্যাপক প্রভূত ও দীর্ঘমেয়াদী ত্রানসাহায্যের নজিরও এই রাজ্যের ইতিহাসে নেই। তাই এই বিধ্বংসী বন্যার পর অতীতের মতো হাজার হাজার আতঙ্কিত সর্বহারা ছিন্নমূলের কাতর ও করুণ আর্তনাদ শহর ও রাজধানীর পথঘাটে একদিনও ধ্বনিত হয় নি। কোনও মহামারি বা অনাহার-মৃত্যু ঘটে নি, বন্যাকে কেন্দ্র করে কোথাও আইনশৃঙ্খলার সমস্যা দেখা দেয় নি, এবং বন্যার অজুহাতে সাধারণ মানুষকে অতি মুনাফার শিকার হতে হয় নি। এর মূল কারণ হল ঠিক উপযুক্ত সময়ে পর্যাপ্ত ত্রাণব্যবস্থা ছাড়াও প্রশাসনের সঙ্গে সাধারণ মানুষের গভীর যোগাযোগ। ত্রাণের ব্যাপারে জনসাধারণ যেভাবে প্রশাসনের সঙ্গে একাত্ম হয়েছেন এমনটি আর আগে দেখা যায় নি। এ থেকেই স্পষ্ট বোঝা যায় যে, রাজ্যের বামফ্রন্ট সরকারকে জনগণ নিজেদের প্রতিনিধিত্বের সরকার বলেই মনে করেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রলয়ঙ্করী এই বন্যায় অধিক ক্ষতিগ্রস্ত নটি জেলার মোট ২,৪০০টি গ্রাম পঞ্চায়েত ও ২৩২টি পঞ্চায়েত সমিতির অন্তর্ভুক্ত এলাকার ব্যাপক ও প্রভূত ক্ষতি হয়েছে। সঙ্কটময় মুহূর্তে ত্রাণ ও উদ্ধারের কাজে পঞ্চায়েতগুলির কাজ থেকে প্রশাসন যে প্রশংসনীয় সাহায্য ও সহযোগিতা পেয়েছেন সে অভিজ্ঞতার যথাযোগ্য মূল্যায়ন করে রাজ্য সরকার ত্রাণ, পুনর্বাসন ও পুনর্গঠনের বিবিধ কর্তব্যের দায়িত্ব পঞ্চায়েতগুলির উপর ন্যস্ত করেছেন।

বন্যার জল নামার সঙ্গে সঙ্গে গৃহহীন দুঃস্থ মানুষেরা যাতে নিজ নিজ এলাকায় ফিরে গিয়ে অবিলম্বে ক্ষতিগ্রস্ত বাড়িগুলির সামান্য সংস্কার করে বাসোপযোগী করতে পারেন তার জন্য প্রচলিত সমস্ত বিধি শিথিল করে প্রত্যেক পরিবারকে পঞ্চায়েত বা জেলা পরিষদ প্রধানদের সুপারিশে প্রাথমিক বা অন্তর্বর্তীকালীন সাহায্য হিসাবে ২০০ টাকা পর্যন্ত গৃহ-নির্মাণ অনুদান দেবার ব্যবস্থা করা হয়। এ ছাড়া এইসব দুঃস্থ পরিবার যাতে সামান্য রুজি-রোজগারে সক্ষম হন তার জন্য ব্যাপকভাবে "কাজের বিনিময়ে খাদ্য" প্রকল্প চালু করা হয়। অক্টোবর মাসেই গৃহনির্মাণ অনুদান হিসাবে ৫ কোটি টাকা ও "কাজের বিনিময়ে খাদ্য" প্রকল্প রূপায়ণের জন্য ১ কোটি ২১ লক্ষ ৭৪ হাজার টাকা ও ২৪ হাজার ৩৪৮ মেট্রিক টন গম বিভিন্ন জেলায় বরাদ্দ করা হয়।

বন্যাত্রাণের জরুরি ব্যবস্থাগুলি শেষ হতে না হতেই ক্ষতিগ্রস্ত মানুষদের সুষ্ঠু পুনর্বাসন ও বন্যায় বিনষ্ট বা ক্ষতিগ্রস্ত গ্রামীণ সম্পদগুলির পুনরুদ্ধারে বা সংস্কারের জন্য একটি গ্রামীণ পুনর্গঠন প্রকল্প রচনা করে তা অবিলম্বে রূপায়ণের ব্যবস্থা করা হয়। যাতে প্রতিটি দুঃস্থ ক্ষতিগ্রস্ত পরিবার সরকারের গৃহনির্মাণ অনুদান লাভে বঞ্চিত না হন সেই উদ্দেশ্যে সরেজমিনে তদন্ত করে প্রতি এলাকায় বিনষ্ট বা ক্ষতিগ্রস্ত বাড়ির তালিকা প্রণয়নের ব্যবস্থা করা হয়। ক্ষতির পরিমাণ অনুযায়ী বাড়িগুলিকে তিন ভাগে ভাগ করা হয়। যেসব বাড়ি সম্পূর্ণ বিনষ্ট বা ভীষণ ক্ষতিগ্রস্ত হয়েছে সেইসব বাড়ির মালিককে গৃহনির্মাণ সরঞ্জাম ক্রয় বাবদ যথাক্রমে নগদ ৪০০ ও ২০০ টাকা এবং আংশিক ক্ষতিগ্রস্ত বাড়ির মালিকের ক্ষেত্রে এই অনুদানের হার ১০০ টাকা ধার্য করা হয়। নিজ শ্রমে নিজেদের বাড়ি পুনর্নির্মাণ বা সংস্কারের উৎসাহিত করার জন্য প্রতিটি সম্পূর্ণ বিনষ্ট ও ভীষণ ক্ষতিগ্রস্ত বাড়ির মালিককে অনুদান অতিরিক্ত নগদ ৬০ টাকা ও ৯০ কেজি গম ও আংশিক ক্ষতিগ্রস্ত বাড়ির মালিককে ১৪ টাকা ও ২১ কেজি গম দেবার ব্যবস্থা করা হয়। গৃহনির্মাণ বা সংস্কারের জন্য মজুরি হিসাবে গম বিতরণে কেন্দ্রীয় সরকার সম্প্রতি আপত্তি করায় রাজ্য সরকার এই গম মজুরির পরিবর্তে গৃহনির্মাণ অনুদানের ভরতুকি হিসাবে দিচ্ছেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, সর্বশেষ সমীক্ষায় জানা গেছে যে, বন্যার ফলে বিভিন্ন জেলায় মোট ৩ লক্ষ ৪৯ হাজার ৫১৪টি বাড়ি সম্পূর্ণ বিনষ্ট হয়েছে, ৪ লক্ষ ৭৩ হাজার ৬৯৪টি বাড়ি বহুলাংশে ও ৫ লক্ষ ২১ হাজার ৪২টি বাড়ির আংশিক ক্ষতি হয়েছে। সর্বমোট এই ১৩ লক্ষ ৪৪ হাজার ২৫৪টি বাড়ির মালিককে আলোচ্য হারে গৃহনির্মাণ অনুদান দিতে ৩৪ কোটি ৩৩ লক্ষ ৩৭ হাজার টাকা ও ৮৫ হাজার মেট্রিক টন গমের প্রয়োজন। কেন্দ্র এই খাতে এ যাবদ অগ্রিম যোজনা হিসাবে মোট ১৮ কোটি টাকা বরাদ্দ করেছেন। কেন্দ্রকে অবিলম্বে অতিরিক্ত ১৬ কোটি টাকা বরাদ্দের জন্য অনুরোধ করা হয়েছে। এ পর্যন্ত গৃহনির্মাণ খাতে রাজ্য সরকার মোট ২৩ কোটি টাকা ও গৃহনির্মাণ ও গ্রামীণ সম্পদ পুনরুদ্ধার প্রকল্পগুলি রূপায়ণের জন্য মোট ৪৪ হাজার মেট্রিক টন গম বরাদ্দ করেছেন। কাজের বিনিময়ে খাদ্য, গৃহনির্মাণ ও গ্রামীণ পুনরুদ্ধার প্রকল্প রূপায়ণে নগদ অর্থের সঙ্গে সামঞ্জস্য রেখে যে পরিমাণ গমের প্রয়োজন, সেই গম এখনও আমরা কেন্দ্রের কাছ থেকে অনুরোধ সত্ত্বেও পাই নি। কেন্দ্রকে এ বিষয়ে পুনরায় অনুরোধ করা হয়েছে। স্বাভাবিক কারণে রাজ্য সরকারের আন্তরিক প্রচেষ্টা সত্ত্বেও পুনর্বাসন ও পুনর্গঠনের লক্ষ্যমাত্রায় পৌছানো সম্ভব হয়নি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি গৃহ-নির্মাণ প্রসঙ্গে মাননীয় সদস্যদের অবগতির জন্য কিছু বলতে চাই। বন্যা পরিস্থিতি সা॰ ন্য স্বাভাবিক হওয়ার পর কিছু বিদেশি স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠান যারা বন্যাত্রাণ ও উদ্ধারকার্যে প্রভূত সাহায্য করেছিলেন, তারা বিশেষ কয়েকটি গ্রাম নির্বাচন করে সেগুলি পুনর্গঠন ও ক্ষতিগ্রস্ত বা বিনষ্ট বাড়িগুলি নিজ উদ্যোগ পুনর্নির্মাণ বা সংস্কারের প্রস্তাব দেন। বিচ্ছিন্নভাবে কয়েকটি নির্দিষ্ট গ্রাম যদি এইসব বিত্তশালী বিদেশি প্রতিষ্ঠানের আনুকূল্যে বিশেষভাবে পুনর্গঠিত হয় তাহলে স্বাভাবিক কারণেই অন্যান্য ক্ষতিগ্রস্ত গ্রামের সাধারণ মানুষ ক্ষুব্ধ হবেন সে কথা বলাই বাহুল্য। তাই রাজ্য সরকার বিষয়টি যথাযোগ্য বিবেচনা করে এইসব প্রতিষ্ঠানকে নিজ উদ্যোগে গৃহনির্মাণের মাধ্যমে বস্তি উন্নয়নের পরিবর্তে সমষ্টি উন্নয়নের জন্য নলকূপ খনন, কৃষি সরঞ্জাম ও বীজ সরবরাহ, বিদ্যালয় ভবন, পাঠাগার ইত্যাদি পুনর্নির্মাণ বা সংস্কার প্রভৃতি পুনর্গঠনের কাজে উদ্যোগী হতে আহ্বান জানান। রাজ্য সরকারের প্রস্তাব সহৃদয়তার সঙ্গে বিবেচনা করে প্রতিষ্ঠানগুলি বিভিন্ন এলাকায় পুনর্গঠনে ব্রতী হয়েছেন। কয়েকটি সংস্থা বিনামূল্যে বেশ কিছু গৃহ-নির্মাণ সরঞ্জাম যেমন শালখুঁটি, বাঁশ, টালি খড় ইত্যাদি সরবরাহ করেছেন। ন্যায্যমূল্যে বা স্বল্প-মূল্যে ক্ষতিগ্রস্ত বাড়ির মালিকেরা যাতে শালখুঁটি, বাঁশ ইত্যাদি পেতে পারেন তার জন্য রাজ্যের বন বিভাগ বিভিন্ন জেলায় বেশ কিছু বিক্রয়কেন্দ্র খুলেছেন। প্রয়োজনীয় গমের অভাবে যাতে গৃহনির্মাণ অনুদান বণ্টন বিঘ্নিত বা বিলম্বিত না হয় তার জন্য জেলা শাসকদের গৃহ নির্মাণ অনুদানের নগদ অর্থ অবিলম্বে বণ্টনের নির্দেশ দেওয়া হয়েছে। প্রত্যেক পরিবারকে তার প্রাপ্য গম নির্দিষ্ট হারে প্রয়োজনীয় গম কেন্দ্রের কাছ থেকে পাওয়ার পর দেওয়া হবে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, নদীর ভাঙ্গনের ফলে মালদহ, মুর্শিদাবাদ, নদীয়া ও জলপাইগুড়ি জেলার ৬ হাজার ৭৫টি পরিবার সম্পূর্ণ বাস্তুচ্যুত হয়েছেন। এইসব পরিবারের অন্যত্র পুনর্বাসনের জন্য রাজ্য সরকার প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করেছেন। মালদহ, নদীয়া ও মুর্শিদাবাদ জেলায় এ বিষয়ে ইতিমধ্যেই কিছু অগ্রগতি হয়েছে। যাতে চলতি আর্থিক বৎসরেই এই কাজ সম্পন্ন করা যায় তার জন্য বিশেষ উদ্যোগ নেওয়া হয়েছে।

রাজ্য সরকার তার সীমিত সম্পদের মধ্যে যতদূর সম্ভব সাধারণ মানুষের দুর্দশা লাঘবের সঙ্গে সঙ্গে বিভিন্ন গ্রামীণ কর্মসূচির মাধ্যমে গ্রামগুলিতে সম্পদ সৃষ্টি বা বিনষ্ট সম্পদ পুনরুদ্ধারের ব্যবস্থা করেছেন। পয়লা এপ্রিল ১৯৭৮ থেকে ৩১শে জানুয়ারি ১৯৭৯ অবধি বিভিন্ন জেলায় এই প্রকল্পের মাধ্যমে, ৮,৩৪৩টি পুরাতন রাস্তা সংস্কার, ২৪৯টি নতুন রাস্তা নির্মাণ, ১,৩৪৪টি খাল ও পুষ্করিণী খনন, ১০৭টি বোরো অথবা জোড় বাঁধ নির্মাণ ও ২৭৪টি ক্ষতিগ্রস্ত বাঁধের সংস্কার করা হয়েছে। এ ছাড়া প্রায় ৭৫০টি ছোট ছোট পরিকল্পনা যেমন প্রাথমিক বিদ্যালয় সংস্কার, পথিপার্শ্বে বৃক্ষরোপণের জমি সমতল করা, কচুরিপানা অপসারণ ইত্যাদি বিবিধ কাজ করা হয়েছে। এইসব কাজের মাধ্যমে মোট ২ কোটি ৬০ লক্ষ ৫৮ হাজার ৫৬২ শ্রমদিবস সৃষ্টি হয়েছে। চলতি আর্থিক বৎসরে এইসব প্রকল্প রূপায়ণের জন্য ফেব্রুয়ারি মাস পর্যন্ত যে অর্থ ও গম বিভিন্ন জেলায় বরাদ্দ করা হয়েছে তার পরিমাণ হল ৮ কোটি ৮৫ লক্ষ টাকা ও ৯২ হাজার মেট্রিক টন গম।

বন্যাক্লিষ্ট মানুষদের সামান্য সুবিধা দেবার প্রয়াসে রাজ্য সরকার গ্রামীণ পুনর্গঠন প্রকল্পে

নিযুক্ত শ্রমিকদের দৈনিক মজুরির হার নগদ এক টাকা ও দুই কেজি গমের পরিবর্তে নগদ দুই টাকা ও তিন কেজি গম হিসাবে ধার্য করেন। "কাজের বিনিময়ে খাদ্য" প্রকল্পে নিযুক্ত শ্রমিকেরা যাতে সমহারে মজুরি পান সেইজন্য এই প্রকল্পের দৈনিক মজুরির হারও সম্প্রতি অনুরূপভাবে বৃদ্ধি করা হয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, শহরাঞ্চলে বা পৌর এলাকায় "কাজের বিনিময়ে খাদ্য" প্রকল্পের মাধ্যমে স্থানীয় দুঃস্থ মানুষদের সাময়িক দুর্গতিমোচনের ব্যবস্থা পূর্বে ছিল না। বিষয়টির গুরুত্ব বিবেচনা করে ত্রাণ বিভাগ পৌর এলাকাতেও প্রয়োজনে এই প্রকল্প চালু করার ব্যবস্থা করেছেন।

প্রশাসনের সকল বিষয়ে জনসাধারণকে অংশীদার করে যতদূর সম্ভব জনগণের সার্বিক কল্যাণ করাই বর্তমানে রাজ্য সরকারের একমাত্র লক্ষ্য। গ্রামাঞ্চলে পঞ্চায়েতগুলির সহযোগিতা ও দায়িত্ব গ্রহণের ফলে সরকারের এই প্রয়াস সফল হতে চলেছে। বন্যায় সময় পৌর এলাকাগুলিতে পৌরসদস্যগণও তাদের যথাযোগ্য ভূমিকা গ্রহণ করে ত্রাণ সাহায্য বিতরণ ও উদ্ধারকার্যে প্রশংসনীয় উদ্যোগ গ্রহণ করেছেন। ত্রাণ বিষয়ে প্রয়োজনমতো পরামর্শদান ও মতামত প্রকাশের জন্য ইতিমধ্যে প্রতিটি পৌর অঞ্চলে পৌরসভার সভাপতি, সহ-সভাপতি, পৌরসদস্য, বিধানসভার স্থানীয় সদস্য অথবা তার মনোনীত ব্যক্তিকে নিয়ে একটি উপদেষ্টা কমিটি গঠনের ব্যবস্থা করা হয়েছে। প্রয়োজনে পৌর এলাকায় "কাজের বিনিময়ে খাদ্য" প্রকল্প রচনা ও রূপায়ণের সময় তা তত্ত্বাবধান করার দায়িত্ব এই কমিটিকে দেওয়া হয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার স্মরণ থাকতে পারে যে, বিগত বাজেট অধিবেশনে আমি বর্তমান পরিবর্তিত পরিস্থিতির সঙ্গে সঙ্গতি রেখে এবং সুসংবদ্ধ ও সুপরিকল্পিতভাবে দুঃস্থ জনসাধারণের দুর্গতি মোচনের উদ্দেশ্যে বর্তমান "রিলিফ ম্যানুয়াল" সংশোধনের প্রস্তাব করেছিলাম। এ বিষয়ে আন্তরিক ইচ্ছা সত্ত্বেও অস্বাভাবিক বন্যা পরিস্থিতির জন্য উল্লেখযোগ্য অগ্রগতি সম্ভব হয়নি। এই "ম্যানুয়াল" সংশোধন বিষয়ে ত্রাণ বিভাগকে যথাযোগ্য পরামর্শদানের উদ্দেশ্যে ইতিমধ্যে লোকসভা, বিধানসভা, কৃষকসভা ও ট্রেড ইউনিয়ন সংস্থার ১২ জন মাননীয় সদস্যকে নিয়ে ইতিমধ্যে একটি উপদেষ্টা সমিতি গঠিত হয়েছে। আগামী বৎসরের মধ্যে "ম্যানুয়াল" সংশোধনে সকলের ঐক্যবদ্ধ প্রচেষ্টায় উল্লেখযোগ্য অগ্রগতির আশা পোষণ করি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, এই বিধংসী বন্যায় যে ব্যাপক ও প্রভূত ক্ষয়ক্ষতি হয়েছে তা পুনর্গঠন দুঃস্থ জনসাধারণেরর ত্রাণ ও সুষ্ঠু পুনর্বাসনের জন্য যে পরিমাণ অর্থের প্রয়োজন তা রাজ্য সরকারের নেই। কেন্দ্রকে তাই ৩৪৯ কোটি ৭৫ লক্ষ টাকা আর্থিক সাহায্য ও ৬ লক্ষ ৬০ হাজার মেট্রিক টন গম সরবরাহ করার জন্য রাজ্য সরকার বিশেষভাবে অনুরোধ করেছিলেন। এ ছাড়া কেন্দ্রের মধ্যস্থতায় যাতে ব্যাঙ্ক বা অন্যান্য সংস্থাগুলি প্রায় ১৩০ কোটি টাকা সংস্থাগত ঋণ হিসাবে মঞ্জুর করেন তার জন্যও কেন্দ্রকে অনুরোধ করা হয়। কেন্দ্র এ পর্যন্ত ৩০ কোটি টাকার স্বল্প মেয়াদী কৃষিঋণ ছাড়া শুধু ৮৮ কোটি ৯৩ লক্ষ টাকা মঞ্জুর করেছেন এবং এই বরাদ্দকৃত অর্থের মধ্যে এ যাবৎ মাত্র ৫০ কোটি টাকা পাওয়া গেছে। এ ছাড়া খয়রাতি সাহায্য হিসাবে ১ লক্ষ ১৫ হাজার মেট্রিক টন গম ও চাল [illegible] মেট্রিক টন মসুর ডাল এবং বিভিন্ন গ্রামীণ প্রকল্প রূপায়ণের জন্য দেড় লক্ষ টন

গম সরবরাহ করেছেন। বন্যার পর অবস্থার গুরুত্ব ও ক্ষয়ক্ষতির ব্যাপকতা সরেজমিনে পরিদর্শন করে রাজ্য সরকারের সাহায্যের দাবির যথার্থতা বিচারের জন্য এ পর্যন্ত কেন্দ্রকে চারবার সমীক্ষক দল পাঠাবার অনুরোধ করা হয় এবং চারবারই ঐ দল এসে বন্যাবিধ্বস্ত এলাকা পরিদর্শন করেছেন এবং সব পর্যায়ে আলাপ আলোচনা করে গেছেন। প্রয়োজনীয় অর্থের অভাবে পুনর্বাসন ও পুনর্গঠনের যে কাজগুলি ইতিমধ্যে হাতে নেওয়া হয়েছে সেগুলি যাতে মাঝপথে বন্ধ না হয় তারজন্য বিষয় পুনর্বিবেচনা করে শেষ যে কেন্দ্রীয় সমীক্ষক দল ফেব্রুয়ারি মাসে আসেন তাদের কমপক্ষে ৮৭ কোটি ৪৭ লক্ষ টাকা ও ২ লক্ষ মেট্রিক টন গম যাতে কেন্দ্র অবিলম্বে রাজ্য সরকারকে মঞ্জুর করেন সেই মর্মে সুপারিশের জন্য অনুরোধ করা হয়। প্রসঙ্গত উল্লেখ্যযোগ্য যে, প্রথমে কেন্দ্রকে রাজ্য সরকার গৃহনির্মাণ অনুদান হিসাবে ৪৫ কোটি ও অন্যান্য ত্রাণ খাতে মোট ৫০ কোটি টাকা বরাদ্দের জন্য অনুরোধ করেন। আগেই বলেছি কেন্দ্র এ যাবত শুধুমাত্র গৃহনির্মাণ অনুদান হিসাবে মোট ১৮ কোটি টাকা বরাদ্দ করেছেন এবং অন্যান্য ত্রাণ খাতে যা ত্রাণ বিভাগ কর্তৃক ব্যয়িত হয়েছে সেই বাবদে কিছুই মঞ্জুর করেন নি। যেহেতু প্রয়োজনীয় অর্থের অভাবে দুঃস্থ ক্ষতিগ্রস্ত সাধারণ মানুষের গৃহনির্মাণ ও সংস্কারের কাজ যথেষ্ট বিঘ্নিত ও বিলম্বিত হচ্ছে, সেইহেতু রাজ্য সরকার পুনর্বাসনের কাজকে অগ্রাধিকার দিয়ে অন্যান্য খাতে যথাসম্ভব ব্যয় সঙ্কোচ করে নিজ তহবিল থেকে সম্প্রতি ৫ কোটি টাকা বরাদ্দ করতে বাধ্য হয়েছেন। এই টাকা সমস্ত বন্যাবিধ্বস্ত জেলায় সঙ্গে সঙ্গে মঞ্জুর করা হয়েছে। এ যাবৎ বিভিন্ন ত্রাণ খাতে ত্রাণ বিভাগ যে অর্থ ব্যয় করেছেন তার সর্বমোট পরিমাণ হল প্রায় ৪৫ কোটি টাকা।

ত্রাণ বিভাগ কর্তৃক ব্যয়িত অন্যান্য খাতে কেন্দ্র কোনও অর্থ বরাদ্দ না করায় স্বাভাবিকভাবেই এই ব্যয়ভার রাজ্য সরকার বহন করতে বাধ্য হয়েছেন। ফলে রাজ্য সরকারের সামগ্রিক আর্থিক অবস্থার উপর এই ব্যয়ভার নিদারুণ চাপ সৃষ্টি করেছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিগত ২১ মাসে রাজ্যের বামফ্রন্ট সরকার তার সীমিত সম্পদের মধ্যে গরিব জনসাধারণের স্বার্থে সাধ্যমতো ত্রাণব্যবস্থা গ্রহণ করায় সারা রাজ্যের সাধারণ মানুষের মধ্যে একটা অভূতপূর্ব সাহায্য ও সহযোগিতার মনোভাব প্রকাশ পেয়েছে। আমি আগেই বলেছি দাতা ও গ্রহীতার সম্পর্কের পরিবর্তে সাধারণ মানুষ প্রশাসনের সঙ্গে সম্পূর্ণ একাত্ম হয়েছেন। সাধারণ মানুষের এই সহানুভূতি ও সহযোগিতা শুধুমাত্র এই রাজ্যের মধ্যেই সীমাবদ্ধ থাকে নি। অন্যান্য রাজ্যের সর্বশ্রেণীর অসংখ্য মানুষ সত্যিকারের সমব্যথী হয়ে সাহায্যের উদার হাত প্রসারিত করে এই রাজ্যের জনসাধারণ ও সরকারের পাশে এসে দাঁড়িয়েছেন। মাননীয় মুখ্যমন্ত্রীর ত্রাণ তহবিলে সংগ্রহের পরিমাণই আমার এই দাবির যৌক্তিকতার পক্ষে যথেষ্ট। এই সর্বনাশা বন্যায় আমরা এই রাজ্যের অনেক সম্পদ হারিয়েছি, কিন্তু যে সম্পদ আমরা আরও অনেক অনেক পরিমাণে বাড়াতে পেরেছি সেই অমূল্য সম্পদ হল রাজ্যের আপামর জনসাধারণের বর্তমান সরকারের প্রতি আন্তরিক সহানুভূতি ও অবিচল আস্থা। জনসাধারণের এই আস্থা ও আত্মবিশ্বাসকে পাথেয় করে আগামী দিনে আমরা সব প্রতিকূলতাকে অগ্রাহ্য করে নির্দিষ্ট লক্ষ্যে পৌঁছতে পারব এ বিশ্বাস আমার আছে। এছাড়া এই অভূতপূর্ব বন্যায় ত্রাণ ও পুনর্বাসনে যে অভিজ্ঞতা লাভ হয়েছে, সেই অভিজ্ঞতাও ভবিষ্যতে সামগ্রিক ত্রাণকার্য পরিচালনায় সবিশেষ সহায়ক হবে এবং গ্রামীণ

সম্পদ সৃষ্টি পুনর্গঠনের কাজগুলি আরও অনেক সুষ্ঠু সুসংহত ও সুপরিকল্পিতভাবে সম্পন্ন করা যাবে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, চলতি আর্থিক বৎসরে যে ব্যাপক ও দীর্ঘমেয়াদী ত্রাণব্যবস্থা গ্রহণ করা হয়েছে তা মাননীয় সকল সদস্যের আন্তরিক সহযোগিতার ফলেই সম্ভব হয়েছে সে কথা বলাই বাহুল্য। এই ব্যাপক ত্রাণব্যবস্থায় কোনও কোনও ক্ষেত্রে ত্রুটি-বিচ্যুতি ঘটা অসম্ভব নয়। নির্দিষ্টভাবে যেগুলি আমাকে জানানো হয়েছে আমি সেগুলি অনুসন্ধান করার ব্যবস্থা করেছি এবং দোষ-ত্রুটিগুলি দূরীকরণের সচেষ্ট হয়েছি। মাননীয় সদস্যদের কাছে আমার অনুরোধ যে, ত্রাণের বিষয়ে যদি কোনও ক্ষেত্রে তা নিয়মবহির্ভূত বা পক্ষপাতদুষ্ট মনে হয় এবং সেগুলি যদি আমাকে নির্দিষ্টভাবে জানান তা হলে আমি নিশ্চয়ই সেগুলি দূরীকরণে যথাযোগ্য ব্যবস্থা গ্রহণ করব। তবে প্রতিক্রিয়াশীল চক্র ত্রাণ-সাহায্য বিতরণকে কেন্দ্র করে সরকারের বিরুদ্ধে যে বক্তব্য উপস্থাপিত করছে সেগুলি উদ্দেশ্যপ্রণোদিত ও কায়েমী স্বার্থের একটি কৌশল মাত্র—জাগ্রত ও ঐক্যবদ্ধ জনগণ তা বোঝেন ও মোকাবিলা করার ক্ষমতা রাখেন।

আমার দৃঢ় বিশ্বাস চলতি বৎসরের মতো আগামী বৎসরেও আমি মাননীয় সদস্যদের কাছ থেকে ত্রাণ-সাহায্য বিষয়ে প্রয়োজনীয় সাহায্য ও সহযোগিতা পাব। ১৯৭৯-৮০ সালের উপরোক্ত খাতে আমার ব্যয়-বরাদ্দ মঞ্জুরির প্রস্তাবের অনুমোদনের অনুরোধ জানিয়ে আমি বক্তব্য শেষ করছি।

**অধ্যক্ষ মহাশয় :** মাননীয় সদস্যগণ, আমাদের এই ব্যয়-বরাদ্দের জন্য যে নির্দিষ্ট সময় আছে তাতেই আমাদের অনেক রাত হয়ে যাবে। তাই আমি আপনাদের সবাইকে অনুরোধ করছি যে, কিছু কিছু সময় আপনারা আমাকে ছেড়ে দেবেন।

## Demand No. 44

**Shri Balailal Das Mahapatra :** Sir, I beg to move that the amount of Demand be reduced to Re. 1.

## Demand No. 47

**Shri Balailal Das Mahapatra :** Sir, I beg to move that the amount of Demand be reduced to Re. 1.

**Shri Krishna Das Roy :** Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/-

**Shri A.K.M. Hassanuzzaman :** Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/-

[5-50 — 6-00 P.M.]

**শ্রী জন্মেজয় ওঝা :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় ত্রাণমন্ত্রী তার দুটি ব্যয়-বরাদ্দ

এখানে উপস্থিত করেছেন এবং সেই প্রসঙ্গে তিনি দুটি বিবৃতিও রেখেছেন। তার মধ্যে আমি প্রথমে ৪৭ নং অনুদানের কথায় আসছি এবং তারপর ৪৪ নং অনুদানের কথায় আসব। ৪৭ নং খাতে তিনি দাবি করেছন ১৩ কোটি ৬০ লক্ষ টাকার ব্যয় মঞ্জুরি। আমি মনে করি তিনি খুব বেশি টাকা চাননি। বরং আরও কিছু বেশি যদি চাইতে পারতেন তাহলে খুব ভাল হত। বন্যা এবং খরা এটা পশ্চিমবাংলায় নতুন কিছু নয়, অস্বাভাবিক কিছু নয়। এটা প্রতি বছরই আসে। এইজন্য মন্ত্রী থেকে আরম্ভ করে সকলকেই প্রস্তুত থাকতে হয় এর মোকাবিলা করবার জন্য। সেইজন্য আমি আশা করেছিলাম মন্ত্রী মহাশয়ের কাছ থেকে যে, প্রতি বছরই যখন আসে তখন এর একটা স্থায়ী ব্যবস্থা থাকা উচিত। যেমন ঘরে আগুন লাগলে সেই আগুন নেভাবার জন্য ফায়ার ব্রিগেড থাকে ঠিক তেমনি এর মোকাবিলা করবার জন্য ফ্ল্যাড ব্রিগেড রাখা উচিত। যেসব জায়গা এবং যেসব জেলা বন্যা প্রবন এলাকা সেখানে এই ফ্ল্যাড ব্রিগেড থাকলে পরে তারা তাড়াতাড়ি ত্রাণ ব্যবস্থা করতে পারেন, যোগাযোগ ব্যবস্থা করতে পারেন। এবারে দেখেছি বন্যা আসার ২-৩ দিন পর মন্ত্রী মহাশয় থেকে আরম্ভ করে সরকারি কর্মচারিরা একেবারে উদ্বিগ্ন হয়ে উঠেছিলেন, কারও মতের স্থির নেই, কেউই কিছু বুঝতে পারছেন না যে কি করবেন এই অবস্থা আমরা দেখেছি, একেবারে বিহুল অবস্থায় পড়েছিলেন। একজন উঁচু দরের রাজ কর্মচারীকে দেখেছি রাইটার্স বিল্ডিংসে হাফ প্যান্ট পরে ঘোরা-ফেরা করতে জানি না ওখানে বন্যা এসেছে কিনা। তার মানে হচ্ছে উনি দেখাতে চাচ্ছেন যে তিনি বন্যার কাজ করছেন। যখন ঐ মেদিনীপুর থেকে দারুণ দারুণ খবর আসছে তখন রাইটার্স বিল্ডিংসে যে ফ্ল্যাড কন্ট্রোল করা হয়েছে তারা সেই ম্যাসেজ নেবার সময় পর্যন্ত সময় পাচ্ছেন না, দেখার সময় পর্যন্ত পাচ্ছেন না, শুধু দেখাচ্ছেন যে তারা বিরাট কিছু কাজ করছেন। এর মোকাবিলা করতে পারছেন না। এই রকম অসহায় অবস্থা আমরা দেখেছি। মেদিনীপুরের কথা হয়তো মনে আছে, যখন দ্বিতীয়বার বন্যা হল কোলাঘাট যখন বিচ্ছিন্ন—কোলাঘাটে সেখানে কি করে সংযোগ স্থাপন করা যাবে এটা তারা বুঝতে পারছেন না। নদী সেখানে প্রবল আকার ধারণ করেছে সেখানে যাওয়া প্রায় অসম্ভব কোলাঘাটে যাওয়া যাচ্ছে না—সেদিন আমি ত্রাণ মন্ত্রীর সাথে দেখা করেছিলাম দুর্ভাগ্যক্রমে আমি আটকা পড়ে গিয়েছিলাম আমার এলাকায় যেতে পারিনি সেদিন দেখলাম মেদিনীপুরের জেলা ম্যাজিস্ট্রেট একটা ম্যাসেজ লিখেছেন, সেই ম্যাসেজ লেখা আছে যে, ঐ কোলাঘাটে সাথে মেদিনীপুরের সঙ্গে সংযোগ রক্ষা করা যাবে না। কিন্তু গেঁওখালি এবং কুকরাহাটি এপারে নুরপুর এবং ডায়মন্ড হারবারের সাথে ওদিকে যোগাযোগ করা যে যেতে পারে এটা ফ্ল্যাড কন্ট্রোল বুঝতে পারলেন না। কাজেই আমি মনে করি ফায়ার ব্রিগেডের মতোন ফ্ল্যাড ব্রিগেড রাখা উচিত। যখন মেদিনীপুরে প্রথম বন্যা হল জেলা ম্যাজিস্ট্রেট ঘাটালের সাথে দাশপুরের সংযোগ রক্ষা করতে পারেনি। যদিও কলকাতার সাথে সরাসরি সংযোগ রক্ষা করা যেতে পারত। সাংবাদিকরাও প্রথম খবর দিয়েছিল যে যোগাযোগ রক্ষা করা যায় কিন্তু তা সত্ত্বেও ৫-৭ দিন যোগাযোগ ব্যবস্থা হয়নি। কাজেই আমি মনে করি এর একটা স্থায়ী ব্যবস্থা থাকলে ভাল হয়। তাছাড়া এবার যে সমস্ত বিদেশি নৌকা পাওয়া গেছে এবং ভারত সরকারের কাছ থেকে যে সমস্ত নৌকা পাওয়া গেছে সেইসব নৌকাগুলি ভাল ভাবে রাখা উচিত যাতে করে বন্যার সময়ে ব্যবহার করা যেতে পারে। মাননীয় মন্ত্রী মহাশয় যে বিবরণ দিয়েছেন সেটা ভয়াবহ হলেও সত্য। ৩০ হাজার বর্গ কিলোমিটার ধংস হয়ে গেছে, তাতে ৩৪ লক্ষ একর জমি নষ্ট হয়েছে এবং ১৩

লক্ষ ৪৪ হাজার বসত-বাটি নষ্ট হয়ে গেছে। সেই সঙ্গে তিনি বলেছেন যে, কেন্দ্রীয় সরকার যে সাহায্য দিয়েছেন তা নাকি অকিঞ্চিৎকর। এবং যতটা চাওয়া হয়েছিল ততটা দেওয়া হয়নি, অর্থাৎ ৩৫০ কোটি টাকা চেয়েছিলেন তার পরিবর্তে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে তারা অর্ধেকের চেয়েও কম টাকা পেয়েছেন। তিনি যে হিসাব দিয়েছেন তার মধ্যে আরও কতকগুলি টাকা যে তিনি পেয়েছেন সেগুলি বলেন নি। তিনি বলেছেন ৮৮ কোটি ৯৩ লক্ষ টাকা পেয়েছেন, এর মধ্যে এসব ছাড়াও রবিশস্য, স্বল্পমেয়াদী ঋণ পেয়েছেন, প্রধানমন্ত্রীর জাতীয় তহবিল থেকে টাকা পেয়েছেন, অতিরিক্ত স্বল্প মেয়াদী ঋণ যেটা সাপ্লিমেন্টারি বাজেট পাস হলে পাবেন সেই ১৫ কোটি টাকা তারও হিসাব ধরেন নি। গম ৩২ কোটি টাকার মতো পেয়েছেন সেটাও হিসাবের মধ্য ধরেন নি, ১৯৮০ সালের মার্চ পর্যন্ত টাকা চেয়েছেন কিন্তু এটা ১৯৭৯ সালের মার্চ এর মধ্যেই প্রায় সব টাকাই পেয়ে গেছেন। সুতরাং আপনি যে কম পেয়েছেন তা আমরা মনে করিনা। হিসাব দিলে আরও টাকা পাবেন এই টাকা পাওয়া গেছে এ ছাড়াও পশ্চিমবাংলার নিজস্ব সামর্থ আছে, বাইরে থেকে এবং বিদেশ থেকেও যেসব টাকা পেয়েছেন সেসব এর মধ্যে ধরা হয়নি। আসল কথা হচ্ছে টাকা আপনারা কিভাবে খরচ করলেন, ঘরবাড়ি পুনর্নির্মাণের জন্য ২০০ টাকা এবং ১০০ টাকা বরাদ্দ করেছেন এবং এই টাকা পঞ্চায়েতের মাধ্যমে দেওয়া হচ্ছে। জিনিসপত্র কেনবার জন্য এই যে টাকা দিয়েছেন এটা অত্যন্ত কম। ২০০ টাকা দিয়ে ৪০ খানা বাঁশও হয় না, ১০০ টাকায় তারও কম হবে। সেদিক থেকে বিচার করলে এই টাকা দিয়ে কোনও ঘরই হল না বরং অধিকাংশ ক্ষেত্রেই এই টাকা তারা খেয়ে শেষ করে দিয়েছে। অতএব ঘর তৈরি হবে কিনা সে বিষয়ে আমাদের আশঙ্কা আছে। আপনারা হিসাব দিয়েছেন এতগুলো গবাদি পশু মারা গেছে, সেই গরুগুলি কেনবার জন্য আপনারা কোনও সাহায্য দেন নি, বলবেন টাকা কোথা থেকে আসবে, কারণ কেন্দ্রীয় সরকার এই টাকা দিয়েছেন এবং আমাদেরও আর্থিক সামর্থ নেই, আমি বলব এই টাকার দ্বারাই হত এবং এই যে হল না তার জন্য দায়ী আপনার মন্ত্রিসভা। যে টাকা আপনি পেয়েছেন সেই টাকা যেখানে বন্যা হয়েছে সেখানে দিয়েছেন এবং যেখানে হয়নি সেখানেও দিয়েছেন এর ফলে বন্যার্তরা কম টাকা পেয়েছে এবং যেখানে বন্যা হয়নি সেখানে হরির লুঠ হয়েছে। এটা না হলে গৃহনির্মাণের জন্য লোকেরা এক দুই হাজার টাকা পেত। আপনারা ফুড ফর ওয়ার্ক এবং জি আর দিয়েছেন, এইসব দিয়ে আপনারা বলেছেন আমার সমালোচনা করি এবং সেই সমালোচনা দ্বারা আমরা একটা প্রতিক্রিয়াশীল চক্র গঠন করছি। আমরা সমালোচনা করলেই প্রতিক্রিয়াশীল হয়ে গেলাম এবং আমরা সত্যি কথা বললেই সেটা হবে চক্রান্ত। কিন্তু আপনারা যে দলবাজি করেছেন সেই খবরের কাগজে অনেক বের হয়েছে এবং এই নিয়ে অনেক ভুরি ভুরি প্রমাণ আমরা দিতে পারি। এ সম্বন্ধে দু-একটি তথ্য আমি দেব। মেদিনীপুর জেলার রামনগরে রোহিনীবাবু বলে আপনাদেরই একজন কর্মী তিনি সরকারের ত্রাণ দ্রব্য জবরদস্তি করে বি ডি ওর কাছ থেকে নিয়ে গিয়ে বিতরণ করেন।

[6-00 — 6-10 P.M.]

এর জন্য তার বিরুদ্ধে কেস হয়েছিল, সবং থানায় আপনাদেরই এম এল এ, বি ডি ও, ও ডি এমের কাছ থেকে ত্রাণ সামগ্রী নিয়ে গিয়েছিলেন বলে তিনি সি পি এমের

ক্যাডারদের দ্বারাই প্রহৃত হয়েছিলেন। মেদিনীপুর জেলার রেডক্রস থেকে কাপড় চোপড় দুধ ইত্যাদি বিতরণের জন্য দিয়েছিল কিন্তু তার কি হাল হল শুনুন। রেডক্রস একটা আন্তর্জাতিক সংস্থা, পৃথিবীর বিভিন্ন সংস্থা থেকে এদের ব্যানারের মাধ্যমে মালপত্র বিতরণ করা হয়, কিন্তু জেলা ম্যাজিস্ট্রেট তাদের কাছ থেকে সমস্ত মালপত্র নিয়ে পার্টি ক্যাডারের মাধ্যমে সেই সমস্ত বিতরণ কর হল। ডেবরায় একটা মহিলা স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠান তাদের হাতে নিপীড়িত হয়েছিল। মুর্শিদাবাদ জেলার কাজেম আলি মির্জা, এম পি অভিযোগ করেন যে সেখানে ত্রাণ দ্রব্য নিয়ে দলবাজি করা হচ্ছে এবং যারা সি পি এমের অন্তর্ভুক্ত নন তারা ঠিকমতো জিনিসপত্র পাচ্ছেন না। তিনি যখন বি ডি ও, ডি এমের কাছে এই নিয়ে অভিযোগ করেছিলেন তখন তারা বলেছিলেন যে আমরা অসহায়। এইজন্য আমরা মন্ত্রী মহাশয়কে বলেছিলাম যে আপনি একটা সর্বদলীয় কমিটি করুন, কিন্তু আপনি তা করেন নি। লক্ষ লক্ষ কোটি কোটি টাকার ত্রাণ দ্রব্য যা কেনা হয়েছিল তার জন্য যে কমিটি হয়েছিল তার মধ্যে ৫ জন সি পি এমের সদস্য ছিল। কিন্তু আপনাদের গণতন্ত্র এইরকম যে আপনারা বিরোধীদের কাউকে সেখানে নেননি, কারণ আপনারা তাদের তাচ্ছিল্য করেন কিন্তু আপনাদেরই সরকারের অন্তর্ভুক্ত আর এস পি, ফরওয়ার্ড ব্লক, আর সি পি আই, তাদের কেন নেননি তা জানি না, রিলিফ মানুষের পরিবর্তন করার জন্য আপনারা যে কমিটি করেছেন তাতে আপনাদের দলীয় কৃষক সভার সদস্যদের নিয়েছেন, অন্য কোনও দলের কাউকেই সেখানে নেননি। আমাদের এবং কংগ্রেসের কথা বাদই দিলাম, কিন্তু আর এস পি, ফরওয়ার্ড ব্লক তাদের তো আপনারা নিতে পারতেন। আমি অভিযোগ করছি ত্রাণ দ্রব্য নিয়ে শুধু দলবাজি হয়নি, সেখানে সমস্ত জিনিস তছরূপ হয়েছে, টাকা, গম, কাপড়, ত্রিপল, ইত্যাদি সমস্ত জিনিস যা বিপন্নদের বিলি করবার কথা ছিল তার মধ্যে ত্রিপল খিদিরপুর ডক থেকে বিদেশে পাচার হচ্ছিল বলে ধরা পড়েছে এবং যা এখানেও বিক্রি হয়েছে। আমি অভিযোগ করছি মাস্টার রোলে যে সমস্ত সই বা টিপ তা অধিকাংশই জাল, যদি সাহস থাকে যে সমস্ত মাস্টার রোল আপনাদের কাছে জমা আছে তার কয়েকটা নিয়ে সমস্ত দলের এম এল এদের নিয়ে একটা কমিটি করে দেখুন সেগুলি সত্য কিনা। যদি সত্য প্রমাণিত হয় তাহলে এনফোর্সমেন্ট ডিপার্টমেন্টকে দিন, কেউ পরিত্রাণ পাবে না, জেল খাটতে হবে। ভূয়া সই দিয়ে যেসব টাকা তছরূপ করা হয়েছে তার বিচার একদিন হবেই, আমরা বিচার চাই। সেজন্য অনুরোধ করব আপনারা পরিচ্ছন্ন প্রশাসন করুন, তবেই কাজ করতে পারবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, উদ্বাস্তু পুনর্বাসনের কথা তারা বলেছেন। একথা সত্য যে কেন্দ্রীয় সরকার টাকা বরাদ্দ করেছেন, কিন্তু এখন পর্যন্ত সেই টাকা আসছে না। কেন আসছে না সেটা দেখা উচিত, আমরাও দেখব, আমরা কেন্দ্রীয় সরকারের কাছে বক্তব্য রাখব যে এখানে যে সমস্ত উদ্বাস্তুর পুনর্বসতি হয়েছে তাদের জন্য টাকা দেওয়া উচিত। পশ্চিম পাকিস্তান থেকে আগত উদ্বাস্তুদের জন্য যত টাকা দেওয়া হয়েছে, এনিমি প্রোপার্টির যেভাবে মূল্য দেওয়া হয়েছে সেইভাবে পূর্ব পাকিস্তান থেকে আগত উদ্বাস্তুদের সুযোগ দেওয়া উচিত, টাকা দেওয়া উচিত, এনিমি প্রোপার্টির মূল্য দেওয়া উচিত। মাননীয় মন্ত্রী মহাশয় এখানে উল্লেখ করেছেন জবরদখল কলোনিতে আগে যে সমস্ত উদ্বাস্তু বসে গিয়েছিল তাদের সমস্ত প্রোপার্টি তাদের জায়গাগুলি আইনানুগ করতে হবে, তাদের টাকা দিতে হবে, ঋণ দিতে হবে, পুনর্বাসনের ব্যবস্থা করতে হবে, এটা আমরাও সমর্থন করেছি। কিন্তু তা সত্ত্বেও আর একটা কথা বলব সেটা হচ্ছে মরিচঝাঁপি উদ্বাস্তুদের সম্বন্ধে এই রকম

ব্যবস্থা হল না কেন? এই জবরদখল কলোনিগুলিকে লিগালাইজ করছেন, এদের টাকা দিচ্ছেন, ঋণ দিচ্ছেন, সব দিচ্ছেন, কিন্তু ওদের বেলায় কেন দিচ্ছেন না? এরা চ্যাটার্জি, ব্যানার্জি, ঘোষ, বোস বলে আপনাদের সহানুভূতি পাচ্ছে, আর ওরা দাস, মন্ডল, শিডিউল্ড কাস্টের লোক বলে আপনাদের কাছে সহানুভূতি পায়নি? আমি ত্রান মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব।

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** পয়েন্ট অব অর্ডার, স্যার, মাননীয় সদস্য বক্তৃতা দেবার সময় বললেন যে মরিচঝাঁপিতে চ্যাটার্জি, ব্যানার্জি, ইত্যাদি নয়, সেজন্য তাদের পুনর্বাসন করা হচ্ছে না, শিডিউল্ড কাস্ট বলে তাদের অবহেলা করা হচ্ছে, এটা সংবিধান বিরুদ্ধ, এতে সাম্প্রদায়িক উস্কানি দেওয়া হচ্ছে।

**মিঃ স্পিকার ঃ** এটা পয়েন্ট অব অর্ডার নয়।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** কলকাতার আশে-পাশে যে সমস্ত কলোনি আছে তাকে আগে থেকে লিগালাইজ করেছেন, আমরাও তাকে সমর্থন করেছি। উদ্বাস্তুদের নিয়ে যে আন্দোলন হয়েছিল তাতে আমরাও আপনাদের সঙ্গে ছিলাম, আমারও বামফ্রন্টের সঙ্গে ছিলাম। তাদের লিগালাইজ করার জন্য টাকা দেবার জন্য আপনাদের সঙ্গে আমরাও সরকারের কাছে প্রস্তাব দিয়েছি। দিল্লি থেকে পশ্চিম পাকিস্তান থেকে আগত উদ্বাস্তুদের যে রকম টাকা দেওয়া হয়েছে সেই রকম টাকা এদের দেওয়ার জন্য বলেছি, এদের পুনর্বাসনের জন্য ইন্ডাস্ট্রিয়াল কমপ্লেক্স করা হোক, তাতে যেমন উদ্বাস্তুদের সুবিধা হবে তেমনি এখানকার স্থানীয় লোকের সুবিধা হবে, সেই প্রস্তাব আমরা দিয়েছি। সেই সুযোগ এখনও আছে, সেখান থেকে টাকা নিয়ে এসে একটা ইন্ডাস্ট্রিয়াল কমপ্লেক্স তৈরি করতে পারি, একটা লবন তৈরি করার কারখানা তৈরি করতে পারি, একটা ফিশারিজ তৈরি করতে পরি। ওখানে যারা এসেছে তারা চাকরি চাচ্ছে না, তারা উৎপাদন করবে, সেজন্য তাদের এখানে রাখা উচিত। আজকে পুনর্বাসন মন্ত্রী যখন এইসব দাবি উত্থাপন করেছেন তখন তাঁর লজ্জা হওয়া উচিত যে সেইসব দুঃখ পীড়িত মরিচঝাঁপির উদ্বাস্তুদের কথা তিনি একবারও বলেননি। তিনি কি জানেন গত সপ্তাহে ৩-৪টি শিশু ব্লাড ডিসেন্ট্রিতে মারা গেছে? গত ১০ তারিখে যে সপ্তাহ শেষ হয়েছে সেই সপ্তাহে ৩-৪টি শিশু ব্লাড ডিসেন্ট্রিতে মারা গেছে। আন্তর্জাতিক শিশু বর্ষে নাকি আমাদের মুখ্যমন্ত্রী মহাশয় কলকাতার বুর্জোয়াদের বড় বড় লোকদের মোটা মোটা শিশুদের নিয়ে ফটো তোলেন, সেই ফটো খবরের কাগজে ছাপা হয়। আর সেখানে দুর্ভাগ্য পীড়িত অনাহার ক্লিষ্ট উদ্বাস্তু শিশুরা দলে দলে মরছে সংক্রামক ব্যাধিতে, অনাহারে বিনা চিকিৎসায় তাদের বেলায় কোনও কিছু করছেন না এবং সেই সব নেই বলেই আপনি যে ব্যয়-বরাদ্দ করেছেন তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[6-10 — 6-20 P.M.]

**শ্রী শেখ ইমাজুদ্দিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ত্রাণ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবি এখানে উত্থাপন করেছেন সে সম্পর্কে আমি কিছু বলব এবং এখানে ত্রাণ বিভাগের ব্যয় বরাদ্দ এবং শরণার্থী এবং পুনর্বাসন দপ্তরের ব্যয় বরাদ্দ তিনি পেশ করেছেন।

প্রথমে অমি ত্রাণ বিভাগের সম্বন্ধেই কিছু বলব। ত্রাণ বিভাগের ব্যয় বরাদ্দের দাবি উত্থাপন করতে গিয়ে ত্রাণ মন্ত্রী প্রথমেই বললেন পশ্চিমবাংলার ভয়াবহ বন্যা হয়ে গিয়েছে এবং এইসব ভয়াবহ বন্যাতে আমরা মানুষের পাশে দাঁড়িয়ে ছিলাম এবং আমরা তাদের প্রয়োজন মতো সাহায্য দিয়েছি এটা খুব গর্বের সঙ্গে তিনি বলেছেন। এই সম্পর্কে আমি দু-একটি কথা আমি বলব। আমাদের মুর্শিদাবাদ জেলাতে বন্যা হয়ে গেল সেই সময়ে আমরা কি দেখেছি কোনও যোগাযোগ নেই, মানুষের কোনও রিলিফ নেই, তারা হাহাকার করেছে, কোনও খাওয়ার ব্যবস্থা নেই, সেখানে অঝরে বৃষ্টি পড়েছে, সেখানে কোনও ত্রিপল নেই, কোনও সামীয়ানা দেওয়ার ব্যবস্থা নেই। আমরা যারা এই জেলার এম এল এ ছিলাম এবং সরকার পক্ষের যারা এম এল এ ছিলেন তারা সেদিন অসহায় ভাবে জেলা শাসকের কাছে আবেদন করা সত্ত্বেও তিনি কিছুই করতে পারেন নি। এমনকি আপনি জানেন স্যার, সেই জেলার বন্যা সম্পর্কে কোনও সরকারি বিজ্ঞপ্তি বা আকাশবাণী থেকে এই বন্যা সম্পর্কে কোনও কিছুই প্রচার করা হয় নি। উপরন্তু আমরা দেখেছি ত্রাণের কার্যে অনেক গাফিলতি, অনেক কারচুপি, অনেক চুরির খবর পেয়েছি এবং রিলিফ নিয়ে আমরা অনেক দলবাজি দেখেছি। তখন জেলা স্তরে একটি সর্বদলীয় কমিটি ছিল, সেই সর্বদলীয় কমিটিতে কিছু কিছু আলোচনা হত—এটা আমার নিজের কথা নয়। একটা মিটিং-এর কথা বলি স্যার, কো-অর্ডিনেশন কমিটি জেলায় যেটা ছিল মাননীয় সরকার পক্ষের একজন সদস্য তিনি এখানে উপস্থিত আছেন তার নাম আমি বলব না, তিনি অভিযোগ করেছিলেন আজও সেটা আমার মনে আছে, তিনি বলেছিলেন সালার স্টেশনে যে খয়রাতি সাহায্য সেখানে যে গমের ১০০ কেজি বস্তা যেত সেটা সালার স্টেশন থেকে ভরতপুর পুলিশ স্টেশন ৫-৭ মাইল রাস্তা যেতেই সেই ১০০ কেজি গম ৬০-৬৫ কেজি হয়ে যেত। কিভাবে ৩০-৩৫ কেজি কমে যেত সেটা তিনি আমাদের কাছে জিজ্ঞাসা করেছিলেন। অথচ মাননীয় মন্ত্রী মহাশয় তিনি বললেন স্বচ্ছ প্রশাসন এবং সুন্দর ভাবেই তিনি সেই ব্যবস্থা করেছেন। এই কথা বলেই তিনি আত্মসন্তুষ্টি প্রকাশ করেছেন এবং বললেন যে এই সরকার বন্যার সময়ে পর্যাপ্ত পরিমাণে খয়রাতি সাহায্য দিতে পেরেছে। এখন বর্তমানে আমরা দেখছি যাদের ঘর বাড়ি পড়ে গেছে তাদের কিছু সাহায্য দিচ্ছেন, যাদের পুরো বাড়ি পড়ে গেছে তাদের ৪০০ টাকা, যাদের অল্প ক্ষতিগ্রস্ত হয়েছে তাদের ১০০ টাকা, যাদের মাঝামাঝি পড়ে গেছে তাদের ২০০ টাকা দিচ্ছেন। এই সামান্য সাহায্য তাদের কি হবে? আবার সেই সাহায্যের মধ্যেও অনেক কারচুপি আছে। আমরা দেখতে পচ্ছি সরকারের যারা ক্যাডার আছেন এবং সি পি এম-এর যারা ক্যাডার আছেন, যাদের কোনও ঘর-বাড়ি নেই এই রকম লোকের নাম লিখিয়ে খয়রাতি সাহায্য দেওয়া হচ্ছে এবং নিজেদের মধ্যে ভাগবাটোরা করে নিচ্ছেন। এইভাবে অনেক অভিযোগ এখানে এসেছে এবং আমরা ত্রাণমন্ত্রীর কাছে অনেক অভিযোগ দিয়েছি। ত্রাণমন্ত্রী তার ভাষণের শেষের দিকে বলেছেন, তিনি খুব জোরের সঙ্গে মাননীয় সদস্যদের কাছে বলেছেন যে, আমাদের অনুরোধ ত্রাণের বিষয় কোনও নিয়মবহির্ভূত বা পক্ষপাতীত্ব মনে হয় এবং সেগুলি যদি নির্দিষ্টভাবে জানান তাহলে আমি নিশ্চয়ই তার দূরীকরণের যথোযোগ্য ব্যবস্থা গ্রহণ করব। আমরা এখানে অনেক প্রশ্ন দিয়েছি, অনেক অভিযোগ দিয়েছি, মাননীয় সদস্য সুনীতি চট্টরাজ অনেক অভিযোগের লিস্ট দিয়েছেন এবং দেখিয়েছেন ৫-৭ জনের নামে খয়রাতি সাহায্য রেরিয়েছে। কিন্তু সেই নামে কোনও লোক নেই। সেগুলি তদন্ত করে কোনও ব্যবস্থা গ্রহণ করেছেন কিনা সে সম্বন্ধে

আমরা কোনও রিপোর্ট পাই নি। কাজেই তিনি যে বলেছেন যদি অভিযোগ আসে তাহলে ব্যবস্থা নেবেন—এই কথাটি আমরা বিশ্বাস রাখতে পারছি না। কেননা অনেক অভিযোগ আমরা মন্ত্রী মহাশয় দপ্তরে দিয়েছি কিন্তু এখন পর্য... ...নও উত্তর পাইনি, এমন কোনও ব্যবস্থা তিনি নিয়েছেন কিনা তা আমরা দেখতে পাই ... কাজেই তিনি যে কথা বলেছেন এই ব্যাপারে আমরা সন্তুষ্ট হতে পারছি না।

এবারের আমি শরণার্থী এবং ত্রাণবিভাগ সম্বন্ধে কিছু বলব। এই বিভাগ সম্বন্ধে মাননীয় মন্ত্রী মহাশয় প্রথমেই বলেছেন যে, শরণার্থীদের যে সাহায্য সেটা কেন্দ্রীয় সরকার দেন এবং এর নিয়ম-কানুন সব কেন্দ্রীয় সরকার করেন। কাজেই এই ব্যাপারে রাজ্য সরকারের বিশেষ কিছু করণীয় নেই। তবুও তার ভিতর তারা যা করেছেন বা করবেন বলে বলেছেন সেটাই আমি বলছি। আমরা জানি পূর্ববঙ্গ থেকে অনেক শরণার্থী এখানে আশ্রয় নিয়েছে, তারা জমি জবরদখল করে এখানে আশ্রয় নিয়ে আছেন, তারা এখন পর্যন্ত সেই জমি ছেড়ে দেন নি। আমি জানি আমাদের মুর্শিদাবাদ জেলায় হরিহরপুর থানার অধীনে খিদিরপুর বলে একটি কলোনি আছে। সেখানে বহুদিন থেকে অনেক শরণার্থী আছে এবং তারা সেখানে পার্শ্ববর্তী লোকদের জবরদখল করে আছে, কিন্তু সেই সব জমির খাজনা পত্র স্থানীয় লোকেরাই বহন করে। কিন্তু সেখানে সেই জমি খিদিরপুর কলোনির শরণার্থীরা ভোগ করেন। এইজন্য স্থানীয় লোকদের মধ্যে একটি ক্ষোভ সৃষ্টি হয়েছে। এখন পর্যন্ত তার কোনও ব্যবস্থা করা হয় নি। এই শরণার্থীরা পূর্ববর্তী সরকারের আমল থেকেই আছেন। কাজেই এখানকার লোকেরা বর্তমান সরকারের ত্রাণমন্ত্রীর কাছে আমার মারফত আবেদন করছে যে, এর একটা ফয়সালা হোক। তারা খাজনা দিচ্ছে অথচ জমি ভোগ করতে পারছে না। তারা বলে সরকার যদি ন্যায্যমূল্যে জমি নিয়ে তাদের ক্ষতিপূরণ দেয় তাহলে তারা বেঁচে যায় এবং খাজনা থেকেও তারা অব্যাহতি পায়। সেখানে উদ্বাস্তুরা বাড়ি-ঘরদোর তৈরি করে জমি আবাদ করে ভোগ করছে আর অপর লোকে খাজনা দিচ্ছে এটা ঠিক নয়। আমি আশা করছি মাননীয় মন্ত্রী মহাশয়, এ ব্যাপারে নিশ্চয়ই দৃষ্টি দেবেন। যদিও আমরা জানি যে বহু জায়গায় উদ্বাস্তুরা জবরদখল করে আশ্রয় নিয়েছে। কলকাতার লেক মেডিক্যাল কলেজে অনেক উদ্বাস্তু পরিবার আছে, আলিপুর দুর্গাপুরে অনেক উদ্বাস্তু পরিবার আছে। তাছাড়াও বহু জায়গায় অনেক উদ্বাস্তু আছে। মুর্শিদাবাদ জেলার ঘটনা তো আমি বললাম। উদ্বাস্তুরা পূর্ববাংলা থেকে চলে এসে কোনও আশ্রয় না পেয়ে অনেক জায়গায় আশ্রয় নিয়েছে। কলকাতার আশেপাশে এমন কি কলকাতার অনেক ধর্মস্থানে তারা আশ্রয় নিয়েছে। এবং এখানে আলোচনা হয়েছে অনেক মসজিদ এখন বে-দখল হয়ে আছে সেগুলি এখনও ছেড়ে দেন নি। সরকার নিশ্চয় এ ব্যাপারে ব্যবস্থা গ্রহণ করবেন এবং ধর্মস্থান যাতে আবার ফিরে আসে এবং ধর্ম আলোচনা হতে পারে সেদিকে নিশ্চয়ই দৃষ্টি দেবেন। সরকারি উদ্যোগে এই শরণার্থী শিবিরগুলিতে এবং

[6-20 — 6-30 P.M.]

কলোনিতে অনেক প্রাথমিক মাধ্যমিক এবং কলেজ স্থাপিত হয়েছে। কিন্তু হরিহর পাড়া ব্লক-এ অনেক শরণার্থী দীর্ঘদিন বাস করছে, সেখানে একটি স্কুল হওয়া দরকার। সেখানে একটি অবৈতনিক প্রাথমিক বিদ্যালয় আছে সেটা যাতে মাধ্যমিক বিদ্যালয় হয় তারজন্য অনুরোধ

করছি এবং সেখানকার লোকেরা যাতে লেখাপড়ার সুযোগ পায় তারজন্য নিশ্চয়ই মন্ত্রী মহাশয় দৃষ্টি দেবেন। তারপর মরিচঝাঁপি একটি প্রধান বক্তব্য হয়ে দাঁড়িয়েছে। আমরা শুনেছি মরিচঝাঁপিতে ১ লক্ষ ২০ হাজার উদ্বাস্তু দন্ডকারণ্য থেকে, উড়িষ্যা, অন্ধ্র এবং বিহার থেকে এসেছিল। তার মধ্যে ১ লক্ষ ১০ হাজারকে আপনারা বুঝিয়ে সুঝিয়ে ফেরত পাঠাতে পেরেছেন। তাহলে বাকি ১০ হাজার রয়ে গিয়েছে তাদের নিয়ে আপনাদের এত মাথা ব্যথা কেন? তাছাড়া পূর্ববাংলার সব কিছু ফেলে নিঃস্ব হয়ে তারা এদেশে এসেছে, তখনকার দিনে তাদের পশ্চিমবাংলায় তাদের স্থান দিতে পারা যায়নি, তাই তারা চলে গিয়েছিল সুদূর অন্ধ্রে বিহারে, সেখানে ভিন্ন পরিবেশে, ভিন্ন দেশে বসবাস করা তাদের পক্ষে অসুবিধা ঘটেছে, সেখানে তারা অ্যাডজাস্ট করতে পারেনি। তাই অনেক আশা নিয়ে তারা এখানে ফিরে এসেছে। এদের সংখ্যা খুব বেশি নয়, সামান্য সংখ্যক লোক আশা করছি, সরকার এদের জন্য ব্যবস্থা করবেন। তাছাড়া পশ্চিমবাংলায় শুধু বাঙালি নয়, এখানে অনেক দেশের লোক আছে—মাড়োয়ারি আছে, বিহারি আছে এবং তারা লক্ষ লক্ষ লোক এখানে বাস করছে, তারা যদি থাকতে পারে বাংলাদেশে, তবে যাদের জন্ম বাংলাদেশে, তাদের এখানে থাকার ব্যাপারে কেন তাদের উপর এত নিপীড়ন করছেন? আমার মনে হয় এটা ঠিক হচ্ছে না। যাই হোক, আমার সময় হয়ে গেছে, তাই এখানে আমার বক্তব্য শেষ করছি এবং আমি যে কটি সুপারিশ করেছি, আশা করি মাননীয় মন্ত্রী মহাশয় এব্যাপারে নিশ্চয়ই দৃষ্টি দেবেন। এই বলে বক্তব্য শেষ করছি।

**ডাঃ মোতাহার হোসেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় ত্রাণ মন্ত্রী শরণার্থী ত্রাণ ও পুনর্বাসন খাতে ১৩ কোটি ৪৫ লক্ষ ৭ হাজার টাকা এবং প্রাকৃতিক বিপর্যয়জনিত ত্রাণ খাতে ১৩ কোটি ৬০ লক্ষ টাকা, এই দুই মিলিয়ে ২৭ কোটি ৫ লক্ষ ৭ হাজার টাকা ১৯৭৯-৮০ সালের জন্য ব্যয় বরাদ্দ -এর জন্য দাবি পেশ করেছেন। তার এই ব্যয় বরাদ্দের উপর বক্তব্য রাখতে গিয়ে সমালোচনা না করে পারলাম না। মাননীয় ত্রাণ মন্ত্রীর চরম ঔদাসীন্য, শোচনীয় ব্যর্থতা, তার সরকারের সীমাহীন ঔদ্ধত্যের কথা না বলে পারা যায় না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, তিনি উদ্বাস্তু ত্রাণ খাতে ১৩ কোটি ৪৫ লক্ষ ৭ হাজার টাকা চেয়েছেন, কিন্তু কেন? তিনি বলেছেন পুনর্বাসন করবেন। মরিচঝাঁপি এবং কাশীপুরের কথা এখানে অনেক বলা হয়েছে, এ সম্পর্কে আমি একথা বলতে চাই—মাননীয় মন্ত্রী তার বক্তৃতায় বলেছে যে প্রাক্তন পূর্ব পাকিস্তান থেকে ভিটেমাটি ছেড়ে চলে আসা উদ্বাস্তু ভাইবোনদের প্রতি আমাদের সহানুভূতি অন্য কারও চেয়ে কোনও অংশে এতটুকু কম নয়। মাননীয় ত্রাণ মন্ত্রী উদ্বাস্তুদের জন্য কুম্ভীরাশ্রু ফেলেছেন। আসুন কয়েকদিন আগের ঘটনায় ফিরে যাই। বর্ধমানে কাশীপুর ত্রাণ শিবিরের কথা, সেখানে উদ্বাস্তু ভাই বোনেরা ভিটেমাটি ছেড়ে এসে আশ্রয় নিয়েছিল, সেখানে পানীয় জলের ব্যবস্থা নেই, চিকিৎসার ব্যবস্থা নেই, হঠাৎ একদিন আরম্ভ হল সরকারি জুলুম, একদিন রাত্রের অন্ধকারের দুর্যোগপূর্ণ আবহাওয়ায়, ঝড় জলের রাতে, সেখানে তাদের উপর চলল পুলিশের লাঠি, পুলিশের গুলি, উদ্বাস্তু ভাই মারা গেল, আমরা তার প্রতিবাদ জানালাম পশ্চিমবাংলার মানুষ ধিক্কার জানালেন। আমাদের দলের পক্ষ থেকে বলা হল বিচার বিভাগীয় তদন্ত চাই, কিন্তু বর্তমান সরকার তা শুনলেন না, বিচার বিভাগীয় তদন্ত হল না। আপনারা ভালভাবে জানেন এই সরকারের একজন মন্ত্রী দন্ডকারণ্য

গিয়ে সেখানে তাদের উস্কানি দিলেন, তাদের আসা ভরসা দিলেন, তাদের অনেক প্রলোভন দিলেন, তাই তারা ফিরে এসেছে। আপনি জানেন যে সর্বদলীয় কমিটি হয়েছিল এবং সেখানে গিয়েছিল, তাতে আমাদের দলের সদস্যও ছিলেন, উদ্বাস্তু ভাইবোনেরা একথা মৌখিক জানিয়েছে হ্যাঁ পশ্চিমবাংলার একজন মাননীয় মন্ত্রী এসে প্রলোভন দিয়েছেন, আশা ভরসা দিয়েছেন, ওখানে আসবার জন্য তাদের উদ্বুদ্ধ করেছেন। এটা ঘটনা যে এই সরকারের একজন মন্ত্রী ওখান থেকে আসবার জন্য প্রলোভন দিয়েছিলেন। তারা এখানে চলে এল তারপর তাদের উপর শুরু হল জোর জুলুম অত্যাচার। মরিচঝাঁপিতে পুলিশের গুলি চলেছে, কিন্তু বিচার বিভাগীয় তদন্ত হল না। সেখানে অর্থনৈতিক অবরোধ করা হল, সেখানে যোগাযোগ করতে দেওয়া হচ্ছে না, খাবার যেতে দেওয়া হচ্ছে না, ঔষধপত্র যেতে দেওয়া হচ্ছে না, পানীয় জলের ব্যবস্থা নেই, যে টিউবওয়েলগুলি ছিল সেগুলিও তুলে নেওয়া হয়েছে। তারা গাছ-পাতা শাক সব্জি খেয়ে থাকছে। তারপর মাননীয় মুখ্যমন্ত্রী একটা অসত্য বিবৃতি দিলেন বললেন সেখানে অর্থনৈতিক অবরোধ করা হয় নি। সেখানে বিরোধী সদস্যরা গিয়ে দেখে এলেন অর্থনৈতিক অবরোধ সেখানে চলছে, তাদের গাছ-পালা খেয়ে থাকতে হচ্ছে। দেখতে গিয়ে বিরোধী সদস্যরা সেখানে অত্যাচারিত হয়েছেন, লাঞ্ছিত হয়েছেন এবং গ্রেপ্তার হয়েছেন। সাংবাদিকবন্ধুরা বাদ পড়েননি—তারা গ্রেপ্তার হয়েছেন, লাঞ্ছিত হয়েছেন। কোনও গণতান্ত্রিক দেশে, কোনও সভ্য সরকারের আমলে এই রকম হয়েছে? এটা ইতিপূর্বে হয় নি, এটা নজিরবিহীন কাজ। তাই কোনও বিবেক সম্পন্ন মানুষ এই খাতে ব্যয় বরাদ্দের দাবিকে সমর্থন করতে পারে না। সেইজন্য আমি এই খাতে ব্যয় বরাদ্দের দাবির বিরোধিতা করছি।

প্রাকৃতিক বিপর্যয় খাতে ১৩ কোটি ৬০ লক্ষ টাকা দাবি করেছেন। তিনি যে বক্তৃতা দিয়েছেন তার একটি মাত্র জায়গায় একটি কথা অ্যাড করে গ্রহণ করা যায়। তিনি বলেছেন At the outset I offer my sincerest condolences to the families of these who lost their lives due to devastating floods and also of these who sacrificed their lives in rescue operation during the floods on behalf of the State Government. আমি এখানে একটু অ্যাড করতে চাই, সেটা হচ্ছে, on behalf of the honourable members of the opposition parties.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, তারপর তিনি বর্ণনা দিয়েছেন, কি ভয়ঙ্কর বন্যা হয়েছে পশ্চিমবাংলায়। হ্যাঁ, নিশ্চয় বন্যা হয়েছে ভয়ঙ্কর বন্যা হয়েছে এক বছরে বহুবার। প্রথম জলপাইগুড়ির 'তিস্তার বাঁধ ভেঙ্গে বন্যা হল। সরকারের তরফ থেকে ত্রাণ ব্যবস্থা করা হল না। তখন সেখানে বামফ্রন্ট সরকারের একজন মন্ত্রী ঘোষণা করলেন, এইখানে পঞ্চায়েত নির্বাচনে এরা কংগ্রেসকে সমর্থন করেছে, তাই এখানে কোনও ত্রাণ দেওয়া হবে না। এই কথা বলা হয়েছে জলপাইগুড়িতে। তারপর আমরা রাজ্যপালের কাছে ডেপুটেশন দিই আমাদের দলের তরফ থেকে। রাজ্যপাল তারপর হস্তক্ষেপ করেন এবং সেখানে কিছু ত্রাণ ব্যবস্থা হয়।

[6-30 — 6-40 P.M.]

তারপর সেপ্টেম্বর মাসে কিভাবে ত্রাণ দেওয়া হয় সেটা আমরা সকলেই জানি। প্রথমে অতিবৃষ্টি হল তারপর বন্যা হয়। কলকাতা শহরে অতিবৃষ্টিতে সমস্ত জনজীবন বিপন্ন হয়ে

পড়ল উদ্ধারের ব্যবস্থা নেই, ত্রাণের কিছু ব্যবস্থা হল না। জলবন্দি হয়ে পড়ল মানুষ চলাফেরা করতে পারল না। কোনও ত্রাণ ব্যবস্থা নেই। পাড়ার ছেলেরা চাল-ডালের ব্যবস্থা খাবারের ব্যবস্থা করেছে। সরকার থেকে কোনও ব্যবস্থা করা হয় নি। কলকাতা শহর এবং ১২টি জেলায় যে বন্যা হল তাতে সরকার থেকে কেবল প্যানিক সৃষ্টি করা হয়েছে, ওমুক শহর জলের তলায়, তমুক শহর বা জায়গা ভেসে গিয়েছে। এই ছাড়া কোনও কার্যকর ব্যবস্থা করা হয় নি। আমরা মুখ্যমন্ত্রীর সঙ্গে দেখা করে বলেছিলাম আমরা সহযোগিতা করতে চাই, আমরা তাকে সহযোগিতার আশ্বাস দিয়েছিলাম। আমি আর অতীশবাবু গিয়ে দেখা করেছিলাম গত ২রা অক্টোবর। আমরা তাকে বলেছিলাম আমরা জেলায় যেতে পারছি না ত্রাণ নিয়ে, যানবাহন নেই, ট্রেন নেই। আমরা জেলায় দুর্গত মানুষদের পাশে গিয়ে দাঁড়াতে চাই। তিনি আমাদের বললেন হেলিক্যাপটার ত্রাণ সামগ্রী নিয়ে যখন যাবে তখন আমাদের নিয়ে যাবে। তিনি আমাদের কলকাতার অ্যাডড্রেস আর ফোন নম্বর দিতে বললেন। আমরা আমাদের অ্যাডড্রেস আর ফোন নম্বর দিয়ে এলাম। কিন্তু আমাদের সঙ্গে আর যোগাযোগ করা হল না। আমরা বহু কষ্ট করে ৮ই অক্টোবর বীরভূমে গিয়ে পৌছলাম। সেখানে গিয়ে দেখলাম ধংসস্তুপ। লক্ষ লক্ষ মানুষ হাহাকার করছে। সেখানে দেখলাম স্থানীয় মানুষরাই ত্রাণের ব্যবস্থা করেছে মানুষ তাদের কাছে কৃতজ্ঞ এবং সরকারি অব্যবস্থায় তাদেরকে ক্ষোভ প্রকাশ করতে দেখেছি। ১২ই অক্টোবর জনৈক উচ্চপদস্থ জেলা কর্মচারির সঙ্গে দেখা হল এবং কথা হল। তিনি বললেন এখানে প্রথম ১০ দিন কোনও সাহায্য আসে নি। তারপর যেটুকু এসেছে সেটা প্রয়োজনের তুলনায় অত্যন্ত কম। আর রেডিও মারফত এয়ার ড্রপিং-এর সে খবর শুনেছেন, এয়ার ড্রপ দুদিন মাত্র হয়েছে, একদিন রাজ্য সরকারের জনৈক্য সি পি এম মন্ত্রী গিয়েছিলেন সেদিন এয়ার ড্রপ করা হয়, আর একদিন একজন কেন্দ্রীয় মন্ত্রী শ্রী সুরজিত সিং বারনালা। তাছাড়া, আর কোনও ত্রাণ সামগ্রী হয় নি। এই হচ্ছে এয়ার ড্রপ-এর নমুনা। তারপর ত্রাণ সামগ্রী বিলির ব্যাপারে যেটা হয়েছে সেটা সকলেই জানেন ত্রাণ বিলির ব্যাপারে সি পি এম পুরোপুরি দলবাজি করেছে। সরকারি নির্দেশে কো-অর্ডিনেশন কমিটির লোকেরা লাল ঝান্ডা নিয়ে সব জেলা শাসক অফিসে মহকুমা শাসক অফিসে বসে গেল। মনে হল এটা যে সরকারি অফিসই নয়, কো-অর্ডিনেশন কমিটির নামে সি পি এম-এর আর একটি শাখা অফিস সেখানে বসে গিয়েছে। যেন সি পি এম ছাড়া ত্রাণ কার্য করার জন্য কারও অধিকার নেই। এবং সেখানে সি পি এমদের পরামর্শে ত্রাণ বিলি আরম্ভ হল। সিউড়ি শহরে মিছিল করে সি পি এম সদস্যরা বলতে লাগল ত্রাণ ব্যবস্থা করছে কে সি পি এম ছাড়া আবার কে। জনসাধারণের টাকা নিয়ে এইভাবে দলীয় রাজনীতির জঘন্য নজির আর কখনও দেখা যায় নি। মুখ্যমন্ত্রী এবং ত্রাণ মন্ত্রী জানিয়েছিলেন যে দলবাজির কথা তাদের জানালে নিশ্চয় তারা প্রতিকার করবেন। এই প্রতিশ্রুতি দেওয়ায় মন্ত্রীদের জানানো সত্ত্বেও কোনও প্রতিকার হয় নি। মাননীয় অধ্যক্ষ মহাশয় দলবাজির আরও দু-একটি নজির আমি আপনার মাধ্যমে এই হাউসে তুলে ধরতে চাই। বীরভূম জেলার আমডোল গ্রামে যেখানে বন্যা হয় নি সেখানে গ্রাম পঞ্চায়েতের সদস্য শ্রী প্রদ্যোৎ নিয়োগীর মা সাবিত্রী বালা দেবী বন্যা ত্রাণের কাপড় পেয়েছে। এই রকম ভুরি ভুরি নজির আমার কাছে আছে। নন্দীগ্রাম গ্রাম পঞ্চায়েতের মাধ্যমে যে ত্রাণ বিলি হয়েছে সেখানে ৩০ খানি কাপড় কোথায় উধাও হয়ে গেল। এই কথা মুখ্যমন্ত্রী ও ত্রাণ মন্ত্রীকে জানানো হয়েছে কিন্তু তার কোনও প্রতিকার হয়

নি। জনৈক কংগ্রেস প্রধানের কাছে সি পি এম দলের সদস্যরা গিয়ে বলল আমাদের হাতে কাপড় দিন আমরা সব বিলি করে দেব। কিন্তু তিনি বললেন তা কি করে হয় এখানে টিপ সহি লাগবে আপনারা সব আইডেন্টিফাই করে দেবেন তারা এসে টিপ সহি করে দেবে তারপর কাপড় দেওয়া হবে। তারপর এক জায়গায় বন্যার অনেক পরে কাপড় গিয়ে পৌঁছালো এবং যা কাপড় গেল তার অর্ধেক বিলি করে বাকিটা সব বিক্রি করে নিজেদের পার্টিফান্ডেতে সেই সব টাকা জমা পড়ে গেল। এইভাবে সি পি এম দলবাজি করেছে। মুখ্যমন্ত্রী আশ্বাস দিয়েছিলেন কোনও নজির দিলে তিনি তার প্রতিকার করবেন। কিন্তু অনেক সংবাদ তাকে দেওয়া হয়েছে কোনওটাই প্রতিকার হয় নি। আমাদের ত্রাণ মন্ত্রী কোনও খোঁজ খবরই রাখেন না। তিনি সম্পূর্ণ উদাসীন হয়ে বসে আছেন। গত বিধানসভায় অধিবেশনে তাকে যখন প্রশ্ন করা হয়েছিল যে কত ক্ষয়ক্ষতি হয়েছে এবং কত প্রাণহানি হয়েছে তার সংখ্যা কত বলুন। তিনি যে তথ্য দিলেন এবং মুখ্যমন্ত্রী যে তথ্য দিয়েছিলেন তার সঙ্গে কোনও মিল নেই। তারপর বিরোধী সদস্যরা চেপে ধরলে তিনি বলেছিলেন মুখ্যমন্ত্রীর সংখ্যাটাই ঠিক। অর্থাৎ তিনি কোনও খবরই রাখেন না। কত প্রাণ হানি হয়েছে সেটা যদি তিনি বলতে না পারেন তাহলে তার চেয়ে ব্যর্থতা উদাসীনতার প্রমাণ আর কি হতে পারে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাজেট বক্তৃতায় তিনি বলেছেন গ্রাম পুনর্গঠনের কাজে টাকা দেওয়া হচ্ছে। সরকারি ঘোষিত নিজ যাদের বাড়ি সম্পূর্ণ নষ্ট হয়ে গেছে তাদের ৪০০ টাকা ও মজুরি হিসাবে ৩০ দিনের মজুরি দেওয়া হবে। আর যাদের সমস্ত বিধংস হয়ে গেলেও সামান্য কিছু বাঁশ, কাঠ খড়কুটো ফিরে পেয়েছে তাদের ২০০ টাকা অনুদান ও ৩০ দিনের মজুরি দেওয়া হবে আর যাদের অল্প নষ্ট হয়েছে তাদের ১০০ টাকা ও ৭ দিনের মজুরি দেওয়া হবে। কিন্তু বাস্তবে দেখা যাচ্ছে যারা সি পি এম সমর্থন তাদের দেওয়া হচ্ছে ৪০০ টাকা যারা আর এস পি ও ফরওয়ার্ড ব্লকের সমর্থক তাদের দেওয়া হচ্ছে ২০০ টাকা এবং যারা কংগ্রেস বা এই ধরনের বিরোধী দলের সমর্থক তাদের মধ্যে যারা ভাগ্যবান তাদের বেলায় ১০০ টাকা আর হতভাগ্যরা কিছুই পাচ্ছে না। এই রকম নির্লজ্জ জঘন্য রাজনীতি আমরা আর কখনও দেখি নি। আবার যেখানে দেখা গেছে কোনও রকম কিছু হয় নি সেখানকার টাকা সমস্ত সি পি এম-রা সব ভাগবাটোয়ারা করে নিয়েছে। বন্যার পরে অনেকে নিজেদের টাকা ও শ্রম দিয়ে সরকারি টাকা পাওয়ার আগেই বাড়ি তৈরি করে নিয়েছে সেক্ষেত্রে সরকারি মঞ্জুরি টাকার অর্ধেক টাকা তাকে দিচ্ছে, আর অর্ধেক টাকা সি পি এম সদস্যরা নিয়ে নিচ্ছে। এই রকম ভুরি ভুরি অভিযোগ আছে দলবাজি করার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, দলবাজি যাতে না করতে পারে সেই জন্য আমরা বারে বারে সরকারের কাছে আবেদন জানিয়েছিলাম যে সর্বদলীয় কমিটি সর্ব স্তরে করা হোক। ব্লক স্তরে সরকার রাজি হয় নি। রাজ্যস্তরে জেলা স্তরে করেছেন। জেলা স্তরে একটি মিটিং হয়েছে। আমাদের বীরভূম জেলাতেও হয়েছিল এবং একটা মিটিং-ও হয়েছিল। সেই মিটিং-এ আমরা সি পি এম-এর বিরুদ্ধে দলবাজির প্রশ্ন তুলেছিলেন এবং জনতা, কংগ্রেস, কংগ্রেস ((ই), সি পি আই-এর যারা সদস্য ছিলেন তারা সকলেই দায়িত্ব নিয়ে এই কথা সেখান বলেছিলেন সি পি এম দলবাজি করছে। গ্রামে চলুন আমরা প্রমাণ করে দেব। গ্রামে যাওয়া তো দূরের কথা, তারপরে থেকে আর একটি মিটিং-ও হচ্ছে না। মিটিং বন্ধ হয়ে গেছে। এই ধরনের দলীয় রাজনীতি চলেছে। ১৯৭৮-৭৯ সালে যে ধরনের কাজ কর্ম মন্ত্রী মহাশয়ের দেখেছি, তার ডিপার্টমেন্টের ব্যর্থতা, তার ব্যর্থতা,

উদাসীনতা আমরা যা দেখেছি তাতে করে জনগণের টাকা নিয়ে এইভাবে ছিনিমিনি খেলার প্রতিবাদে, পাইয়ে দেবার রাজনীতির প্রতিবাদে আমি ১৯৭৯-৮০ সালের জন্য প্রস্তাবিত এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি। জয় হিন্দ।

**শ্রী গৌরচন্দ্র কুন্ডু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রথমত মাননীয় মন্ত্রী যে দুটি বাজেট বরাদ্দ উপস্থিত করেছেন আমি তাকে পূর্ণ সমর্থন করে আপনার মাধ্যমে দু-চারটি কথা বলতে চাই। প্রথম কথা হচ্ছে দুটি ডিপার্টমেন্টের ভার এই মন্ত্রী মহাশয়ের উপর আছে এবং এই দুটি ডিপার্টমেন্ট অত্যন্ত সমস্যা সঙ্কুল। স্যার, আপনি খুব ভাল করে জানেন যে বামফ্রন্ট সরকার হবার সঙ্গে সঙ্গে আমাদের দেশে প্রাকৃতিক বিপর্যয় যেভাবে সৃষ্টি হয়েছিল তাতে করে এই বামফ্রন্ট সরকার না থাকলে পশ্চিমবাংলার ভাগ্যে যে কি ঘটত সেটা আমরা ভাবতেও পারি না, কল্পনাও করতে পারি না। আপনি লক্ষ্য করেছেন প্রথম বৃষ্টির জলে যখন দেশ বিপর্যস্ত হল তখন আমাদের মন্ত্রী যে যোগ্যতা, সততা এবং নিষ্ঠার সঙ্গে রিলিফের কাজ পরিচালনা করেছিলেন তার জন্য আমরা তাকে আন্তরিক ধন্যবাদ জানাই। পরবর্তীকালে যেভাবে বন্যা বিধ্বস্ত পশ্চিমবাংলাকে বাঁচাবার জন্য সামগ্রিকভাবে বামফ্রন্ট সরকার এবং পশ্চিমবাংলার জনগণ এগিয়ে এসেছিলেন—সেই কাজে মাননীয় মন্ত্রী যেভাবে অগ্রসর হয়েছিলেন যোগ্যতার সঙ্গে, তার জন্য আমি তাকে আন্তরিক ধন্যবাদ জানাই। আজকে জনতা পার্টি যারা রয়েছেন, কংগ্রেসের যারা রয়েছেন তারা এই রিলিফ নিয়ে অনেক কথা বলছেন। কিন্তু আমাদের অভিজ্ঞতা এই কথা বলে—আমরা দেখেছি কংগ্রেস রাজত্বে, স্টেট রিলিফের কাজে এক টাকার জায়গায় দেড় টাকা মজুরি আদায় করতে গিয়ে আমাদের জেলে যেতে হয়েছে, লাঠি খেতে হয়েছে এবং তাসত্ত্বেও সেটা আদায় করা সম্ভবপর হত না। একটি অঞ্চলে ৭খানির বেশি কাপড় কংগ্রেস সরকার কখনও কোনও সময়েই দেন নি। আর আজকে এক একটি অঞ্চলে ২-৩ হাজার কাপড়, চাদর, কম্বল যাচ্ছে। আজকে খাদ্যের বদলে কাজ প্রকল্প চালু হয়েছে, ম'র ডবলিউ স্কীম চালু হয়েছে। সেখানে ২ টাকা নগদ, আর ৩ কেজি গম দেওয়া হচ্ছে। এইসবগুলি তারা বেমালুম চেপে গেলেন। আজকে বামফ্রন্ট সরকার পশ্চিমবাংলার জনগণকে বাঁচাবার জন্য তাদের উদার হস্ত প্রসারিত করেছেন এবং গরিব মানুষকে বাঁচাবার জন্য তারা সর্বপ্রকার রিলিফ নিয়ে এগিয়ে এসেছেন, তারজন্য যে এতটুকু ধন্যবাদ জানানোর প্রয়োজন ছিল, সেই কাজও তারা করলেন না। কিন্তু এটা আমরা লক্ষ্য করলাম যে রিলিফ নিয়ে দলবাজি হয়েছে বলে চিৎকার করলেন। ওদের বক্তব্য হচ্ছে দুটি বিষয় নিয়ে—একটি হল রিলিফ নিয়ে দলবাজি, আর একটি হল ওরা ভেবেছিলেন বন্যার সময় সরকার রিলিফ দিতে পারবে না, সরকার বোধ হয় উল্টে যাবে কিন্তু দেখা গেল ৭ দিনের মধ্যে বন্যার সময় বিপর্যয়কে রোধ করার জন্য বামফ্রন্ট সরকারের সমর্থনে লক্ষ কোটি মানুষ এগিয়ে এলেন এবং বামফ্রন্ট সরকারও অত্যন্ত যোগ্যতার সঙ্গে এগিয়ে এলেন। তখন ওরা বিশেষ কিছুই করতে পারলেন না। তারপরে বললেন রিলিফ নিয়ে দলবাজি হচ্ছে। আমাদের বামফ্রন্ট সরকার বলেছিলেন আমরা কমিউনিস্ট, কংগ্রেস বুঝি না, পঞ্চায়েতের নির্বাচিত জন প্রতিনিধির মাধ্যমে রিলিফ বিলি করব, তখন ঐ চিৎকারে বিশেষ কিছু ফল হল না।

[6-40 — 6-50 P.M.]

ওদের এখন সব পুঁজিপাটা বেলেঘাটা হয়ে গিয়েছে এবং এখন উপস্থিত ওরা মরিচঝাঁপি নিয়ে ঝাঁপাঝাঁপি করছেন। আমি সেই মরিচঝাঁপির কথা পরে বলব। আমি বলতে চাই, এই সুযোগে মাননীয় মন্ত্রী মহাশয়কে যেমন ধন্যবাদ দেবার প্রয়োজন মনে করি তেমনি তার সঙ্গে সঙ্গে যে সমস্ত অফিসার বা সরকারি কর্মচারী আছেন তাদেরও ধন্যবাদ দেওয়ার প্রয়োজন মনে করি। সরকারি কর্মচারিদের সম্বন্ধে আমাদের অভিজ্ঞতা হচ্ছে এই যে, যখন বন্যা এল এবং বন্যার বিস্তীর্ণ জলরাশি গ্রামের পর গ্রাম প্লাবিত করে দিল এবং হাজার হাজার নয়, লক্ষ লক্ষ মানুষের জীবনে দুর্দশার সৃষ্টি করল তখন জনগণ এবং ঐ সরকারি কর্মচারী ও অফিসাররা যেভাবে আত্মনিয়োগ করেছিলেন সর্বস্তরের কর্মীরা যেভাবে আত্মনিয়োগ করেছিলেন তা আমরা ভুলতে পারি না। ওরা স্যার, সেই সময় বিশেষ সুবিধা করতে পারলেন না বলে চিৎকার চেঁচামেচি শুরু করে দিলেন, কিন্তু লোকে ওদের কথায় কান দিলেন না। সেখানে রিলিফের ব্যাপারে ত্রাণের ব্যাপারে আমাদের বামফ্রন্ট সরকার এবং আমাদের মন্ত্রীরা যেভাবে অবস্থার মোকাবিলা করেছেন তারজন্য আমি আর একবার ধন্যবাদ দিচ্ছি এবং এই বাজেটকে সমর্থন করছি। স্যার, এরপর আমি রিফিউজিদের ব্যাপারে দু-একটি কথা বলব। প্রথম কথা হচ্ছে, কংগ্রেসের লোকেরা অনেক কথা বললেন মরিচঝাঁপি নিয়ে কিন্তু এখনও আমাদের দেশে এই উদ্বাস্তু সমস্যাকে জিইয়ে রেখে দেওয়া হয়েছে। আমাদের অত্যন্ত দুর্ভাগ্যের সঙ্গে বলতে হচ্ছে যে ৩০ বছর পরেও এই উদ্বাস্তু বাজেট নিয়ে আমাদের আলোচনা করতে হচ্ছে। আমরা আশা করেছিলাম গত ৩০ বছর ধরে যারা রাজত্ব করেছিলেন কেন্দ্র এবং প্রদেশে তারা পশ্চিম পাঞ্জাবের উদ্বাস্তুদের ন্যায় এই দেশের উদ্বাস্তুদেরও একটা সুষ্ঠু ব্যবস্থা করবেন। কিন্তু দুঃখের সঙ্গে বলতে হচ্ছে তারা আমাদের সঙ্গে বিমাতৃসুলভ আচরণ করেছেন বা ব্যবহার করেছেন। পশ্চিম পাঞ্জাবে, যেখানে এরা ৩৩৩ কোটি টাকা খরচ করেছেন সেখানে আমাদের এখানে ৮৭ কোটি টাকা মাত্র খরচ করেছেন। পশ্চিম পাঞ্জাবের ক্ষেত্রে যেখানে তদানিন্তন সময় মাথাপিছু ১০ হাজার টাকা খরচ করেছেন এবং তা ছাড়াও শত্রুর সম্পত্তি হিসাবে অনেক টাকা পয়সা পেয়েছেন এখানে সেই তুলনায় তার কিছুই দেন নি। তার ফলে আমাদের দেশে লক্ষ লক্ষ কোটি কোটি উদ্বাস্তু এখনও পর্যন্ত রয়ে গিয়েছে। স্যার, আমার জেলা, নদীয়া জেলার কথা বলতে পারি, সেখানে যে মরিচঝাঁপি নিয়ে ওরা চোখের জল ফেলছেন সেখানে এইরকম অনেক মরিচঝাঁপি ওরা করে রেখে দিয়েছেন। ঐ কুপার্স ক্যাম্পের হাজার হাজার উদ্বাস্তুকে ওরা ২০ বছর ধরে কোনও সাহায্য দেন নি। সেখানে জলবন্ধ করে দিয়েছিলেন, পায়খানা বন্ধ করে দিয়েছিলেন, ঔষধ দেওয়া পর্যন্ত বন্ধ করে দিয়েছিলেন। ২০ বছর ধরে উদ্বাস্তুরা সেখানে এইভাবে ভুগছেন, এখনও পর্যন্ত তাদের জন্য কোনও সুষ্ঠু ব্যবস্থা কেন্দ্রীয় সরকার করছেন না। জনতা পার্টির আজকে যারা ওদের সমর্থন করছেন তাদের জেনে রাখা দরকার যে ঐ হাজার হাজার উদ্বাস্তু, যাদের ডোল বন্ধ হয়ে আছে, কংগ্রেসের জন্য সেই জনতা পার্টির কেন্দ্রীয় সরকারও তাদের প্রতি সুবিচার করছেন না, ন্যায় বিচার করছেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, এখনও পর্যন্ত হাজার হাজার উদ্বাস্তু পরিবার পড়ে আছেন ক্যাম্পে পুনর্বাসনের অপেক্ষায়। সেখানে কিছু পরিবারের ডোল চালু আছে, কিছু পরিবারের ডোল বন্ধ হয়ে আছে। তাদের ঘরগুলি সারানো সম্ভব হয়নি এইরকম

আরও বহুবিধ সমস্যা আছে। সেই সমস্যার সমাধান করে পশ্চিমবঙ্গের একজন নাগরিক হিসাবে তাদের যদি প্রতিষ্ঠিত করতে হয় তাহলে আমাদের বামফ্রন্ট সরকার এবং ইউ সি আর সি যে পরিকল্পনা পেশ করেছেন কেন্দ্রীয় সরকারের কাছে ৫০০ কোটি টাকা চেয়ে সেই টাকা পাওয়া দরকার। তা যদি পাওয়া যায় তাহলে তা দিয়ে সবাইকে পশ্চিমবঙ্গের অভ্যন্তরে সুষ্ঠুভাবে পুনর্বাসন দেওয়া যেতে পারে। কিন্তু কংগ্রেস সরকার সেই টাকা দেন নি। তখনকার যিনি মুখ্যমন্ত্রী ছিলেন সিদ্ধার্থবাবু, তিনি মাস্টার প্ল্যান তৈরি করে যে ১১৩ কোটি টাকা চেয়েছিলেন সেই টাকাও ওরা দেন নি। তারপর চেয়েছিলেন ৬৭ কোটি টাকা কিন্তু সেটাও তারা দেন নি। এর ফলে এখনও পর্যন্ত উদ্বাস্তুরা অত্যন্ত দুঃখ কষ্টের মধ্যে দিয়ে দিন কাটাচ্ছে। এই অবস্থায় পরিবর্তনের জন্য বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারের কাছে বলা হয়েছিল যে তোমরা কেন্দ্রে একজন রিফিউজি মন্ত্রী করে রিফিউজি ডিপার্টমেন্ট চালু করে এই সমস্যার সমাধানের প্রচেষ্টা কর, বামফ্রন্ট সরকারের সঙ্গে সহযোগিতা কর কিন্তু জনতা সরকার এখনও এ ব্যাপারে তাদের সহযোগিতার হস্ত প্রসারিত করেন নি'। এর ফলে এই সমস্যাটা পশ্চিমবঙ্গে একটা তীব্র আকার ধারণ করেছে। এ ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয় যে কি বিপদে পড়েছেন সেটা আমরা অনুভব করি। আজকে যেখানে পশ্চিমবঙ্গে অন্যান্য সমস্যা রয়েছে সেখানে এই উদ্বাস্তু সমস্যাটা তার সঙ্গে যোগ হয়ে বামফ্রন্ট সরকারের সামনে এক গুরুতর পরিস্থিতির সৃষ্টি করেছে।

কিন্তু মাননীয় মন্ত্রী মহাশয় তা সত্ত্বেও যেভাবে এগিয়ে যাচ্ছেন তার জন্য তাকে ধন্যবাদ জানাচ্ছি। আজকে বাজেট বরাদ্দে দেখলাম যে ৭৫০টি পরিবার-এর জন্য পুনর্বাসনের পরিকল্পনা করেছেন এবং ইতিমধ্যে আমরা দেখেছি যে বিভিন্ন জায়গায় ৬০ হাজার টাকা দিয়ে পুনর্বাসনের ব্যবস্থা করা হয়েছে। এই সম্পর্কে আমি এই কথা বলতে চাই, যেসমস্ত পরিবারের ২০ বছর ধরে বিভিন্ন জায়গায় ডোল বন্ধ হয়ে আছে, যে সমস্ত মাস্টার মশাইরা কাজে যোগদান করতে পারেন নি, যে সমস্ত সরকারি কর্মচারিরা কাজে যোগদান করতে পারেন নি, আমাদের বামফ্রন্ট সরকার এসে সেই সমস্ত লোকেদের পুনর্বহাল করেছেন এবং তাদের পূর্বতন বেতন পর্যন্ত দিয়ে দিচ্ছেন। অথচ এই উদ্বাস্তুরা কংগ্রেস আমলে লাঞ্ছিত হয়েছে, নির্যাতিত হয়েছে এবং ২০ বছর ধরে তাদের ডোল তারা দেননি। এই ২০ বছর ধরে এই সমস্ত উদ্বাস্তুরা লাঞ্ছিত, নিগৃহিত হয়ে এসেছে, আজকে তাদের প্রতি যাতে ন্যায় বিচার হয়, তারা যাতে সাত হাজার টাকা বা ১০ হাজার টাকা নিয়ে পুনর্বসতি পেতে পারে সেই সুযোগ যেন তাদের সৃষ্টি করে দেন, এই আমার অনুরোধ। কারণ তারা রিফিউজি, তারা পূর্ববঙ্গ থেকে এসেছেন, আজকে তারা কংগ্রেসের অত্যাচারের জর্জরিত হয়ে অত্যন্ত কষ্টের মধ্যে দিন যাপন করেছেন। তাদের প্রতি ন্যায় বিচার যাতে হয় তার জন্য কেন্দ্রীয় সরকারের মাধ্যমে অন্তত তারা যাতে পেতে পারে তার জন্য দৃষ্টি দেবেন। দ্বিতীয় কথা যেটা বলতে চাই সেটা হচ্ছে জবরদখল কলোনি সম্পর্কে। এই জবরদখল কলোনি সম্পর্কে একটা গুরুতর সমস্যা আছে। কতকগুলি জায়গায় জবরদখল কলোনি হয়ে পড়ে আছে। এই জবরদখল কলোনিগুলি আজকেও স্বীকৃতি পায়নি। সেখানে এমন অবস্থা দেখছি যে রিফিউজিরা নিজেদের চেষ্টা যারা পুনর্বাসন করে নিয়েছেন, টিনের ঘর চালা ঘর করে নিয়েছেন কিন্তু সেখানে তারা স্বীকৃতি পায়নি। আমাদের বামফ্রন্ট সরকার সেই স্বীকৃতি দেবার চেষ্টা করছেন। জনতা পার্টি এবং কংগ্রেস পার্টি সে কথা

একবারও বলেন নি। আজকে সেই জবরদখল কলোনিগুলির সঙ্গে মরিচঝাঁপির তুলনা করা হয়েছে। ১৯৫৪ সাল থেকে এরা সেই কলোনিগুলিতে জবরদখল করে আছে, সেখানে তারা ঘরবাড়ি তৈরি করেছে, তাদের স্বীকৃতি দেবার জন্য যখন বামফ্রন্ট সরকারের তরফ থেকে কেন্দ্রীয় সরকারের কাছে বলা হয়েছে এবং আমরা স্বীকৃতির জন্য অনুমোদন করেছি কিন্তু এখন পর্যন্ত তারা স্বীকৃতি পাচ্ছেন না। এদের মরিচঝাঁপির উদ্বাস্তুদের কোনও তুলনা করা চলে না। মরিচঝাঁপির উদ্বাস্তুদের দেশ হচ্ছে অন্য জায়গায়। তারা ভারতের নাগরিক। তাদের সেখানে যাতে সুষ্ঠু ব্যবস্থা হয় তার জন্য জনতা পার্টি এবং কংগ্রেসের তরফ থেকে ব্যবস্থা করা উচিত ছিল। এই পর্যন্ত কেন্দ্রে কংগ্রেস সরকার ছিলেন কিন্তু তারা কোনও ব্যবস্থা করেন নি। এদের সেখানে নিয়ে গেছেন এবং তাদের সঙ্গে পশুর মতো ব্যবহার করেছেন। আজকে তাদের নিজেদের দোষ ঢাকবার জন্য পশ্চিমবঙ্গ সরকারের উপর দোষ চাপাচ্ছেন। আর জনতা পার্টি যারা আজকে কেন্দ্রে আছেন তারাও দুই বছরের মধ্যে দন্ডকারণ্যের উদ্বাস্তুদের কোনও সুষ্ঠু ব্যবস্থা করেন নি এবং তারা নিজেদের দোষ ঢাকবার জন্য কংগ্রেসের সঙ্গে হাত মিলিয়েছেন দেখে আমি খুবই দুঃখিত হয়েছি। আমাদের এই বামফ্রন্ট সরকার পশ্চিমবাংলা সমগ্র মানুষের জন্য যে কর্মসূচি গ্রহণ করেছেন, সেই কর্মসূচিকে বানচাল করার জন্য ওরা যে চক্রান্ত করেছিলেন সেই চক্রান্তে দেশের লোক সাড়া দেয়নি এবং দেশের যে সমস্ত গরিব লোক, ছাত্র, যুবক, মধ্যবিত্ত কাউকে তারা পাননি। তাই আজকে তারা ওখান থেকে কিছু লোককে এনে একটা সমস্যা সৃষ্টি করতে চাচ্ছেন। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব যে আমাদের বিভিন্ন ক্যাম্পে ঘর-টর সরানোর ব্যাপারে অনেক গাফিলতি চলছে। এই বিষয়ে রিফিউজি রিলিফ ডিপার্টমেন্টের একটা বদনাম আছে। সেই দিকে যেন একটু দৃষ্টি দেন যাতে আমলাতান্ত্রিক গতানুগতিকতা বন্ধ হয়। এই অফিসাররা যাতে সত্যিকারের কাজ করেন সেদিকে যেন একটু নজর দেন। পরিশেষে এই সমস্যাসঙ্কুল অবস্থার মধ্যে দিয়ে যেভাবে তিনি এগিয়ে যাচ্ছেন সে জন্য এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[6-50 — 7-00 P.M.]

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এখানে যে বাজেট উপস্থাপন করা হয়েছে, আমি তাকে পূর্ণভাবে সমর্থন করি। আজকে কংগ্রেস এবং জনতা দলের পক্ষ থেকে এই বাজেট বরাদ্দকে সামনে রেখে একটা সত্যকে স্বীকার করতে পারেন নি, এটা অত্যন্ত দুঃখের কথা। কারণ পশ্চিমবাংলায় যে ভয়াবহ বন্যা দেখা দিয়েছিল তার জন্য মূলত পশ্চিমবাংলার সাধারণ মানুষ যদি দায়ী করেন, তাহলে ঐ কংগ্রেসকেই দায়ী করবেন। সেচ প্রকল্পে কেন্দ্রীয় সরকারের ব্যর্থতার ফলে আজকে এই অবস্থা দাঁড়িয়েছে। এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে বামফ্রন্ট সরকার যেভাবে বন্যার মোকাবিলা করেছেন, সেই মোকাবিলার কোনও তুলনা হয় না। সেই মোকাবিলার কথা কংগ্রেস এবং জনতা দলের পক্ষ থেকে বলতে পারেন নি, তাদের এটা বলা উচিত ছিল। সেই সঙ্গে আমি বলব, বন্যার মোকাবিলা করার জন্য যে একটা সুষ্ঠু পারিকল্পনা বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে রাখা হয়েছে, তাকে কি করে জোরদার করা যায়, তারজন্য সরকারকে সচেষ্টা হতে হবে। আজকে জনতা দলের এবং কংগ্রেস দলের পক্ষ থেকে যে কথা নিয়ে তারস্বরে চিৎকার করে বলা হয়েছে সেটা হচ্ছে মরিচঝাঁপির বিষয়। সেই মরিচঝাঁপি সম্পর্কে বলতে গিয়ে একটা কথা বলতে হয়। আজকে

গোটা দেশে যারা উদ্বাস্তু সমস্যার সৃষ্টি করেছে, তার জন্য প্রথমেই কংগ্রেসকে দায়ী করতে হয়, কারণ তারা দীর্ঘদিন ক্ষমতায় ছিলেন। আজকে মরিচঝাঁপি সম্পর্কে কেন্দ্রীয় সরকার এবং স্থানীয় জনতা পার্টির বক্তব্য দুরকম দেখতে পাচ্ছি। কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে মোরারজি দেশাই বক্তব্য রাখছেন এক রকম এবং স্থানীয় জনতা পার্টির পক্ষ থেকে অন্য রকম বক্তব্য রাখা হচ্ছে, দুটোর মধ্যে কোনও মিল নেই। আজকে সরকারের পক্ষ থেকে বক্তব্য রাখা হচ্ছে মরিচঝাঁপির উদ্বাস্তুদের দন্ডকারণ্যে ফিরে যেতে হবে। সরকার পক্ষ থেকে দন্ডকারণ্য ফিরে যাবার সময় ৩১শে মার্চ পর্যন্ত সময় নির্ধারণ করে দেওয়া হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন আজকে সেই ব্যবস্থাকে বিঘ্নিত করার জন্য যেভাবে চেষ্টা চালানো হচ্ছে, তার ফলে ঐ উদ্বাস্তুরা আরও বিপদগ্রস্ত হয়ে পড়বে। কারণ দন্ডকারণ্যে তাদের মাথা গোঁজবার স্থানটুকু হারাবে আজকে উড়িষ্যা বিধানসভার কিছু দায়িত্বশীল সদস্য প্রশ্ন তুলেছেন, আজকে কেন্দ্রীয় সরকারের যে বক্তব্য সেই বক্তব্যকে তুলে রেখে সেখানে তারা বলেছেন, দন্ডকারণ্যের যে জমি, সেই জমি সেখানকার আদিবাসীদের দিয়ে দেবার কথা সেখানে বলা হয়েছে। এই বক্তব্য উড়িষ্যা সরকারের বক্তব্য না হলেও, উড়িষ্যা বিধানসভার কিছু কিছু দায়িত্বশীল সদস্য এই কথা বলছেন। তাই আজকে বিরোধী পক্ষের বন্ধুদের জানাতে চাই, তারা যেভাবে এতদিন ধরে উদ্বাস্তু সমস্যার সৃষ্টি করেছেন, এবং আজকেও যে মরিচঝাঁপি নিয়ে একটা সঙ্কটের সৃষ্টি করছেন, এই রাজনীতি আপনারা বন্ধ করুন এই রাজনীতি বন্ধ করে দিয়ে এই সমস্যার মোকাবিলা করুন, দন্ডকারণ্যে উদ্বাস্তুদের ফিরে যেতে দিন। সেই সঙ্গে আর একটা কথা বলি, দন্ডকারণ্যে অবস্থা সম্পর্কে কিছু বলা দরকার, সেখানে কিছু কিছু অসুবিধা রয়েছে, সেখানে যে সাধারণ মানুষ আছে, তাদের চাকুরির ব্যবস্থা, তাদের জমি জমার ব্যবস্থা আরও দৃঢ়ভাবে করা দরকার। কারণ আগে যারা সরকারে ছিলেন পশ্চিমবঙ্গে, তারা এই ব্যাপারে কিছুই করেন নি। আজকের সরকার সেই সরকারের মতো নয়, সুতরাং সরকারকে দেখতে হবে সেখানে যাতে সুষ্ঠুভাবে সমস্ত ব্যবস্থা হয়, কেন্দ্রীয় সরকারের সঙ্গে এই ব্যাপারে আলোচনা করা যেতে পারে। সেখানে সমস্ত কিছু যাতে সুষ্ঠুভাবে গড়ে ওঠে তার জন্য এই সরকারকে আরও বেশি সচেষ্ট হতে হবে। আজকে আমি আর একটা সমস্যার কথা বলব, গ্রামাঞ্চলেব সাধারণ মানুষের কিছু কিছু অসুবিধা আছে, সেই অসুবিধার কথা বলে আমি আমার বক্তব্য শেষ করব। সেই অসুবিধা হচ্ছে আজকে গ্রামে সরকার পক্ষ থেকে সাহায্য দেওয়া হয়, গত ৩০ বছর রাজত্বে ঐ কংগ্রেস দেশে এমন একটা অবস্থার সৃষ্টি করে গেছেন, প্রতিটি ব্যাপারে সাহায্য ছাড়া গ্রামের মানুষ বাঁচতে পারে না। কাজেই এর মধ্যে দাঁড়িয়ে থেকে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার চেষ্টা করছে। তবুও আমি মাননীয় মন্ত্রীকে অনুরোধ করব যে, আজকে এই অবস্থার কথা চিন্তা করে গ্রামাঞ্চলের জি আর-এর পরিমাণ বৃদ্ধির সঠিক ব্যবস্থা করতে হবে। অন্য দিকে রিলিফ ম্যানুয়াল আজকে অত্যন্ত ত্রুটিপূর্ণ এবং এটা মাননীয় মন্ত্রীও বলেছেন, তাই আমি মাননীয় মন্ত্রীকে অনুরোধ করব যে এর পরিবর্তন ঘটিয়ে যাতে রিলিফের কাজকে আরও তরান্বিত করা যায় তার জন্য সচেষ্ট হোন। এই কয়টি কথা বলে এই বাজটকে পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রথম কথা হচ্ছে যে আমাদের বামফ্রন্ট সরকারের ত্রাণ ও পুনর্বাসন মন্ত্রী যে বাজেট উপস্থাপিত করেছেন তা সমর্থন করে

বলতে চাই এবং বিগত বন্যার সময় বামফ্রন্ট সরকার যে যথাযথভাবে মানুষের উপকার করতে পেরেছে আজকে কংগ্রেসের ভূমিকায় সেটা পরিস্ফুট হয়ে উঠেছে। কারণ সমালোচনা করার সেই সময়ের সংবাদপত্রে কিছু সংবাদ বেরিয়েছিল, রাস্তাঘাটে তারা কিছু কিছু চিৎকার করেছিলেন। কিন্তু যথা সময়ে, অর্থাৎ আজকের এই আলোচনার সময়ে কংগ্রেসের একজন লোকও এখানে নেই। জনতা পার্টির কেউ নেই, না, একজন আছেন দেখছি। এর থেকেই প্রমাণিত হয় যে, বলার ওদের কিছু নেই। তা ছাড়াও আমরা দেখলাম ঐ কংগ্রেস পক্ষ থেকে একমাত্র যিনি বললেন তিনি বললেন যে, কম খরচ ধরা হয়েছে কেন? ১৩ কোটি ৬০ লক্ষ টাকা, এত কম খরচ ধরা হয়েছে কেন? তা এবিষয়ে আমি একটা হিসাব দিচ্ছি ১৯৭৩-৭৪ সালে কংগ্রেসি আমলে এই প্রাকৃতিক বিপর্যয়জনিত ত্রাণ খাতে বরাদ্দ ছিল ৩ কোটি ৭৮ লক্ষ টাকা, ১৯৭৪-৭৫ সালে ছিল ৫ কোটি ৭৩ লক্ষ টাকা, ১৯৭৫-৭৬ সালে ছিল ৬ কোটি ৬২ লক্ষ টাকা, ১৯৭৬-৭৭ সালে ছিল ৬ কোটি ৩৫ লক্ষ টাকা, আর ১৯৭৭-৭৮ সালে ছিল ১০ কোটি টাকা আর ১৯৭৮-৭৯ সালে আমাদের আমলে এটা ছিল প্রথমে ৯ কোটি টাকা। তারপর আগামী বছরের জন্য এখানে বরাদ্দ ধরা হয়েছে ১৩ কোটি ৬০ লক্ষ টাকা। অর্থাৎ ১৯৭৯-৮০ সালে এই খাতে ব্যয় করা হবে ১৩ কোটি ৬০ লক্ষ টাকা। বামফ্রন্ট সরকারই একমাত্র সরকার, যারা এই ৩০ বছর পরে মানুষের উপকারের জন্য কিছু বেশি টাকার বরাদ্দ করেছেন। তবে প্রাকৃতিক বিপর্যয়ের জন্য অর্থ বরাদ্দ করা রাজ্য সরকারের পক্ষে কতটা সম্ভব সে বিষয়ে আমাদের বিচার বিবেচনা করা উচিত। আমরা ইতিপূর্বে দাবি করেছিলাম যে, এই কারণে যা কিছু ক্ষতি হবে এবং তার জন্য যা কিছু খরচ হবে সেটা কেন্দ্রীয় সরকারকে বহন করতে হবে। কারণ এটা রাজ্য সরকারের সঙ্গতির বাইরে। রাজ্য সরকারের সঙ্গতির বাইরে যে প্রাকৃতিক বিপর্যয় হবে সেই প্রাকৃতিক বিপর্যয়কে যদি রোধ করতে হয় তাহলে একমাত্র কেন্দ্রীয় সরকারের পক্ষেই তা সম্ভব। এর জন্যই আমার বলেছিলাম যে, পুরো টাকাটা কেন্দ্রীয় সরকারকে দিতে হবে। কিন্তু আমরা দেখলাম যে, ষষ্ঠ অর্থ কমিশন প্রাকৃতিক বিপর্যয়ের জন্য যে সুপারিশ করেছিলেন তাতে তারা বলেছিলেন যে, প্রাকৃতিক বিপর্যয়ের জন্য যে ক্ষতি হবে তার সম্পূর্ণ দায়-দায়িত্ব নিতে হবে রাজ্য সরকারকে। যেটা তৎকালীন কংগ্রেসি সরকারের মুখ্যমন্ত্রী সিদ্ধার্থশঙ্কর রায় মেনে নিয়েছিলেন। কিন্তু আমাদের বামফ্রন্ট সরকার ষষ্ঠ অর্থ কমিশনের এই বক্তব্যকে প্রত্যাখান করেন। তারা বলেন যে, না, পুরো টাকাটা দিতে হবে কেন্দ্রকে। বিশেষ করে আমাদের বামফ্রন্ট সরকারের বক্তব্য পরবর্তীকালে জনতা সরকার দ্বারা যে সপ্তম অর্থ কমিশন নিয়োগ করা হয়েছিল তাদের কাছে রাখা হয়েছিল। তারা তদন্ত করে সুপারিশ করল যে, অন্তত ৭০ ভাগ টাকা প্রাকৃতিক বিপর্যয়ের জন্য কেন্দ্রীয় সরকারকে দেওয়া উচিত। কিন্তু লজ্জার কথা বর্তমান কেন্দ্রীয় জনতা সরকার সপ্তম অর্থ কমিশনের বক্তব্য গ্রহণ করছেন না। এর থেকেই পরিষ্কার হয়ে যাচ্ছে যে, কেন্দ্রে এই ৩০ বছর ধরে যেরকম কংগ্রেসি সরকার ছিল, এখন সেই রকম জনতা সরকার আছে এবং ঐ প্রাকৃতিক বিপর্যয়ের ক্ষেত্রে তাদের উভয়ের বক্তব্য একই রকম তারা কোনও দায়-দায়িত্ব নিতে চাইছেন না। এই প্রথম দেখলাম ভারতবর্ষের মধ্যে একটা সরকার, এই পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার ঐ রকম বিপর্যয়ের সময়ে, যে বিপর্যয় আমাদের ধারণাতীত ছিল, যে বিপর্যয়ের মোকাবিলা কোনও সরকার করতে পারে না, যে বিপর্যয়ে লক্ষ লক্ষ কোটি কোটি মানুষ ক্ষতিগ্রস্ত হয়েছে সেই বিপর্যয়ের মধ্যে এই বামফ্রন্ট সরকার

মানুষকে বাঁচাবার জন্য সর্বস্তরের মানুষের কাছে সহযোগিতার আহ্বান জানিয়েছিলেন এবং আমরা গর্বের সঙ্গে বলতে পারি যে, আমাদের মুখ্যমন্ত্রী প্রথম দিনই বলেছিলেন, যে যেখানে আছেন মানুষকে বাঁচাবার চেষ্টা করুন, মানুষকে খাওয়াবার চেষ্টা করুন। মানুষকে খাওয়াবার চেষ্টা করা এবং একটাও লোক যাতে না খেতে পেয়ে মারা যায় তারজন্য চেষ্টা করার তিনি আহ্বান জানিয়েছিলেন এবং সেই আহ্বানে সাড়া দিয়ে লক্ষ লক্ষ আমাদের বামফ্রন্টের যে সমস্ত

[7-00 — 7-10 P.M.]

সমর্থক আছেন এবং কর্মী আছেন তারা এগিয়ে এসেছিলেন, মানুষকে উদ্ধার করেছিলেন। সেই সময় আমরা দেখেছি ঐ কংগ্রেসের এম এল এ-রা এবং জনতা পার্টির এম এল এ-রা যারা এত বড় বড় কথা বললেন তারা সেই সময়ে এম এল এ হোস্টেলে রইলেন। এই বামফ্রন্টের কর্মীরা বাঁচাবার জন্য এগিয়ে গিয়েছিলেন জীবন বিপন্ন করে এবং তারফলে আমাদের ৭ জন কর্মী আত্মহুতি দিয়েছিলেন এটা ওদের নজরে পড়ে না। আমাদের গর্বের বিষয় যে আমরা মানুষদের বাঁচাতে পেরেছি। এত বড় বিপর্যয়ে মাত্র ১ হাজার ৫৬৯ জনের মতো মানুষের প্রাণ গেছে। সরকারের যে হিসাব পেয়েছি তাতে এই রকম হবে। যখন আমরা বন্যার কবল থেকে উদ্ধার করলাম তখন ঐ বিরোধী পক্ষরা রিলিফের ব্যবস্থা করবার জন্য ঘোরা-ফেরা করতে লাগলেন কিন্তু বন্যার সময়ে তারা উদ্ধারের কাজ করেনি। এই যে এত লোকের প্রাণ গেল এত সম্পত্তি নষ্ট হয়ে গেল তা হত না যদি অতীতে কেন্দ্রীয় সরকার একটা পরিকল্পনা তৈরি করতেন। তারা মানুষকে বাঁচাবার জন্য কোনও পরিকল্পনা করেনি, বন্যা নিয়ন্ত্রণ করার জন্য যে বাঁধ ইত্যাদি তৈরি করা দরকার সেই ব্যবস্থা না করে কোটি কোটি টাকা আত্মসাৎ করেছেন। একটু বৃষ্টি হলেই সমস্ত বাঁধ চৌচির হয়ে যাচ্ছে এই হচ্ছে অবস্থা। একথা কংগ্রেস পক্ষ থেকে এবং জনতা পার্টির পক্ষ থেকে বললেন না। সুতরাং গর্বের সাথে বলতে পারি যে পশ্চিমবাংলা সরকারের বিরাট সাফল্য। একথা ভারতবর্ষের মানুষ স্বীকারও করেছেন। তারপর আর একটি ঘটনা দেখেছি, মানুষের সহযোগিতা শুধু নয় শুধু পশ্চিমবাংলার নয় বামফ্রন্ট সরকার আবেদন করেন যে মানুষকে বাঁচাতে হবে, টাকা সংগ্রহ করতে হবে—আমরা কেন্দ্রীয় সরকারের কাছে টাকা চেয়েছি তারা দেননি। এই যে ৩৫০ কোটি টাকা ক্ষতি হয়েছিল তা কেন্দ্রীয় সরকার দেননি। সেইজন্য মানুষের কাছে আবেদন জানানো হয়েছিল—আমরা দেখেছি পশ্চিমবাংলার সমস্ত শ্রমিক, পশ্চিমবাংলার সাধারণ মানুষ তারা নিজেরা শ্রম করে একদিনের বেতন মুখ্যমন্ত্রীর বন্যাত্রাণ তহবিলে সাহায্য করেছেন, সমস্ত দেশের মানুষ বামফ্রন্ট সরকারের আহ্বানে সাড়া দিয়ে তহবিল পূর্ণ করেছেন। শুধু পশ্চিমবাংলা নয়, সারা ভারতবর্ষের লোক সাহায্য করেছেন। মহারাষ্ট্র সরকার দিয়েছেন ৫০ লক্ষ টাকা। সেখানকার মানুষ একদিনের কাজ করে টাকা পাঠিয়েছেন। তারা ব্যাপকভাবে সর্বদলীয় কমিটি করে টাকা সংগ্রহ করেছেন, সেখানকার সূতাকলের শ্রমিকেরা এক দিনের শ্রম করে সমস্ত টাকা মুখ্যমন্ত্রীর কাছে পাঠিয়েছেন সুতরাং আমরা সহয়োগিতা পাচ্ছি আরও ৫০ লক্ষ টাকা সংগ্রহ করবার জন্য ওরা আশ্বাস দিয়েছেন। সুতরাং সমস্ত ভারতবর্ষের মানুষ দেখেছেন যে পশ্চিমবাংলার সরকার মানুষকে বাঁচাবার জন্য প্রচেষ্টা করছেন তারজন্যই তারা উৎসাহিত হয়েছেন, উজ্জীবিত হয়েছেন। সুতরাং এই হল প্রকৃত ঘটনা।

বিহার, ইউ পির মানুষ যখন বন্যাগ্রস্ত হল তখন সেখানকার জনতা সরকার তাদের সাহায্যের জন্য এগিয়ে আসেন নি, অন্ধ্রে যখন ৩৩০০০ মানুষ প্রাণ বিসর্জন দিল তখন সেখানকার সরকারের কাছে কেন্দ্রীয় সরকার থেকে সময় মতো সাহায্য নিয়ে যাওয়া হয়নি। কিন্তু আমাদের মুখ্যমন্ত্রী তাদের পাশে দাঁড়িয়ে আমাদের এখান থেকে সামান্যতম সাহায্য পাঠিয়েছেন, সুতরাং এই সরকারের জন্য সারা ভারতবর্ষের মানুষ আজ আস্থা জ্ঞাপন করছেন, কারণ একটা প্রাকৃতিক বিপর্যয়ের সময় এই সরকার সাধারণ মানুষের পাশে এসে দাঁড়িয়েছিলেন। চিনদেশে যখন ভূমিকম্পে লক্ষ লক্ষ মানুষ আশ্রয়হীন হয়ে গেল তখন সেখানকার পিকিং সরকার ঘোষণা করলেন সমস্ত দায় দায়িত্ব সরকার বহন করবেন। সেই সময় আমেরিকা জাপান প্রভৃতি দেশ তখন সাহায্য করবার জন্য এগিয়ে এসেছিল, তখন চিন সরকার ঘোষণা করেছিলেন আমরা আমাদের যা সামর্থ আছে তাই দিয়ে আমরা আমাদের মানুষকে দেখব সাম্রাজ্যবাদীর সাহায্যের প্রয়োজন নেই। আমাদের এই ছোট অংশের যদিও যে সামর্থ নেই, কিন্তু যে ছোট নমুনা বামফ্রন্ট সরকার দেখিয়েছেন তাতে মানুষের মধ্যে একটা আত্মবিশ্বাস নিশ্চয় তারা এনে দিয়েছেন। এই কৃতিত্বের জন্য আমি এই সরকারকে অভিনন্দন জানাচ্ছি। এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে আমি শেষ করছি।

[7-10 — 7-20 P.M.]

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার এই বাজেটের উপর বিরোধী দলের যেসব সদস্য কথা বলেছেন তা আমি অত্যন্ত ধৈর্যের সঙ্গে এবং বাস্তব দৃষ্টিভঙ্গি দেখে বোঝবার চেষ্টা করছি। আমি যেটা বুঝলাম তা হল প্রথম থেকেই একটা অমানবিক দৃষ্টিভঙ্গি নিয়ে বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে তারা চলছেন এবং শান্তিপ্রিয় মানুষকে খেপাবার উদ্দেশ্য নিয়ে তারা সমস্ত কথাবার্তা বলছেন। সেজন্য আমি সকলের কাছে আবেদন করছি বাস্তব দৃষ্টিভঙ্গির ভিত্তিতে এবং অভিজ্ঞতার ভিত্তিতে যদি আলোচনা করা যায় তাহলে আগামী দিনে পশ্চিমবাংলার জনসাধারণের বেশি সুবিধা আমরা করে দিতে পারব ত্রাণের ক্ষেত্রেই হোক কি পুনর্বাসনের ক্ষেত্রেই হোক। নিছক জলজ্যান্ত অসত্য কথা মোতাহার সাহেব বললেন যিনি কংগ্রেসের মন্ত্রী ছিলেন। তিনি বললেন দুবার মাত্র এয়ার ড্রপিং হয়েছে। অর্থাৎ একদিন হয়েছে যেদিন কেন্দ্রীয় মন্ত্রী ছিলেন আর একদিন যেদিন আমাদের মন্ত্রী ছিলেন। আমি আবার জানাচ্ছি যে বন্যা শুরু হবার পর ৩০-৯-৭৮ থেকে ১৫-১০-৭৮ পর্যন্ত হেলিকাপটার থেকে ২০০ বার খাদ্যদ্রব্য বিভিন্ন জায়গায় ফেলা হয়েছে। চিড়ে ফেলা হয়েছে ৩৫,৪০০ কেজি, গুড় ৯,৪৮৮ কেজি, ফুড প্যাকেট ১,৪৯,৮০৬ কেজি, রুটি ২২,৬১০ কেজি এবং মুড়ি ৭৯১ কেজি হেলিকাপটার থেকে এই সমস্ত অঞ্চলে আমাদের সরকারি কর্মচারিরা বামফ্রন্টের সমর্থক কর্মীরা এবং এমনকি বিরোধীদের কর্মীরা জনসাধারণকে বাঁচাবার জন্য এগিয়ে এসেছিলেন। যেখানে মানুষের যাওয়া অগম্য ছিল সেই সব জায়গায় হেলিকপ্টার যোগে এই ধরনের ফেলবার ব্যবস্থা হয়েছে। বার বার তারা আমার কাছে, মুখ্যমন্ত্রীর কাছে গেছেন তাতে আমার যতদূর মনে আছে বিরোধীদলের নেতাদের সঙ্গে পরামর্শ করে বিভিন্ন জায়গায় হেলিকপটার থেকে এই সমস্ত খাদ্য ফেলা হয়েছে অথচ কংগ্রেসের একজন নেতা হয়ে তিনি সত্যকে অস্বীকার করে অসত্য কথা এখানে পরিবেশন করলেন এবং বাস্তবকে উপেক্ষা করে জনসাধারণের কাছে মিথ্যা জিনিস উপস্থিত করে গেলেন। একটা জনকল্যাণকারী সরকারের

উপর পশ্চিমবাংলার সাধারণ মানুষের যে শ্রদ্ধা আছে এবং বন্যার পর তা কি পরিমাণে বেড়েছে তা আমি বন্যার পর ১০-১২টা জেলা ঘুরে দেখেছি। সাধারণ নির্বাচন বা পঞ্চায়েত নির্বাচনের সময় যে ধরনের সহযোগিতা সাধারণ মানুষ করেছিল বন্যার পর তার চেয়ে বেশি ত্রানের ব্যবস্থার ব্যাপারে সাধারণ মানুষ এই সরকারকে সাহায্য দিয়েছিল। সাধারণ মানুষের আশীর্বাদ কি পরিমাণে এই সরকারের উপর আছে তা নিজে না দেখলে, কানে না শুনলে বিশ্বাস করা যায় না, এই কারণে আমি আবেদন করব আপনারা এখন অভিজ্ঞতা থেকে শিক্ষালাভ করুন। সাধারণ মানুষকে বাঁচাবার ক্ষেত্রে যেসব ব্যবস্থা এই সরকার গ্রহণ করেছিল সেই সব ব্যবস্থাগুলির কথা আপনারা উপলব্ধি করুন এবং সরকারের সঙ্গে সহযোগিতা করুন না হলে জনসাধারণ থেকে আপনারা আরও বিচ্ছিন্ন হয়ে যাবেন।

ততবেশি এই সরকার সম্পর্কে একটা ষড়যন্ত্রমূলক একটা প্রতিক্রিয়াশীল চক্রান্তের দিকে আপনারা অগ্রসর হচ্ছেন। তাই বলি একটু ভাবুন একটু বাস্তব দৃষ্টিভঙ্গির দিকে আপনারা চোখ ফেরান, মানুষের সঙ্গে দরদ দিয়ে কথাবার্তা বলুন। কায়েমি স্বার্থের দিকে শুধু তাকিয়ে কথা বললে পশ্চিমবঙ্গের বাস্তব অবস্থা বুঝবেন না, এই সরকার এই ত্রাণের ব্যাপারে কতখানি কাজ করেন সে উপলব্ধি আপনাদের হবে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা ফিরিস্তি দিতে চাই, এক নজরে পশ্চিমবঙ্গে কি নিদারুণ ক্ষতি হয়েছে সে সম্পর্কে কিছু বলতে চাই। ৩০ হাজার বর্গ কিলোমিটার এলাকা বিধ্বংসী বন্যায় ক্ষতিগ্রস্ত হয়েছে, দেড় থেকে দুই কোটি মানুষ সঙ্কটাপন্ন হয়েছে, ফসল নষ্ট হয়েছে ৩৪ লক্ষ একর জমির ২০০ কোটি টাকা মূল্যের। ২০ হাজার একর জমিতে বালি পড়ে জমিকে কৃষির অনুপোযুক্ত করেছে। ৩ লক্ষ ৪৪ হাজার বসত বাড়ি ভেঙ্গেছে। অসংখ্য শিক্ষায়তন, হাসপাতাল রাস্তাঘাট, সেচ ব্যবস্থা, বিদ্যুৎ ব্যবস্থার প্রভুত ক্ষতি হয়েছে। লোক মারা গেছে ১ হাজার ৫০৯ জন, গবাদি পশু ২ লক্ষাধিক ক্ষতি হয়েছে। আমরা সরকারের পক্ষ থেকে ত্রাণের যে ব্যবস্থা করেছি, আমাদের দৃষ্টিভঙ্গি কি, এই প্রাকৃতিক দুর্যোগ যে ক্ষয়ক্ষতি হয়েছে গ্রাম বাংলার সেই গ্রামবাংলার পুনর্গঠন আমাদের করতে হবে। দেড় থেকে ২ কোটি মানুষ যারা ক্ষতিগ্রস্ত হয়েছে জমির যে ফসল নষ্ট হয়েছে তারজন্য আমাদের সেই গ্রামবাংলাকে পুনর্গঠন করতে হবে, সেই ২ কোটি লোকের পুনর্বসতি করতে হবে। আমরা কি করেছি সেটা এক নজরে বললে আপনারা বুঝতে পারবেন। আগস্ট থেকে নভেম্বর মাস পর্যন্ত ১ কোটি ৫৫ লক্ষের বেশি লোক খয়রাতি সাহায্য পেয়েছে। আমি বিনয়ের সঙ্গে বলতে পারি যে সারা ভারতবর্ষের বিভিন্ন প্রদেশগুলির দিকে যদি চেয়ে দেখেন তাহলে দেখবেন প্রাকৃতিক দুর্যোগ পশ্চিমবঙ্গের বেশি হয়েছে, কিন্তু অন্যান্য প্রদেশেও হয়েছে, কিন্তু কোনও প্রদেশে ১ কোটি ৫৫ লক্ষের বেশি লোককে খয়রাতি সাহায্য দেওয়া হয়নি। চলতি আর্থিক বছরের জানুয়ারি মাসে অবধি এই সাহায্য প্রাপকের সংখ্যা সমস্ত পশ্চিমবঙ্গে ২ কোটি ৪৬ লক্ষ, ইউনিট নয়, লোক। বন্যার পরে কাজের মাধ্যমে দুস্থ মানুষদের সাহায্যকল্পে ফুড ফর ওয়ার্ক যতদূর সম্ভব চালু করা হয়েছে, ফলে আগস্ট থেকে জানুয়ারি মাসের মধ্যে ১ কোটি ৯২ লক্ষ ৪৩ হাজার দুস্থ মানুষ কাজ পেয়েছে। চলতি আর্থিক বছরে এই সময় অবধি ২ কোটি ৬০ লক্ষ ৫৮ হাজার দুস্থ মানুষ এই প্রকল্পের মাধ্যমে কাজ পেয়েছে। এছাড়া কর্ম সংস্থানের মাধ্যমে গ্রামীণ সম্পদ পুনরুদ্ধারের যে প্রচেষ্টা নেওয়া হয়েছিল তার ফলে বিভিন্ন জেলার এ পর্যন্ত যা যা খবর

পাওয়া গেছে তাতে ৮ হাজার ৭৬০টি রাস্তা মেরামত হয়েছে, ৪১৬টি নতুন রাস্তা নির্মিত হয়েছে, ৪০৯টি খাল খনন বা সংস্কার হয়েছে, ১১৪টি বোরো ধানের জন্য জোড় বাঁধ নির্মাণ ও ক্ষুদ্র সেচ পরিকল্পনা রূপায়ণ হয়েছে। ২৭৪টি বাঁধ মেরামত হয়েছে ও ৭৭৭টি ছোট ছোট প্রকল্প রূপায়িত হয়েছে। পশ্চিমবঙ্গ সরকারের এই স্বল্পকালীন সময়ের মধ্যে এই কাজগুলি আমাদের বিরোধী দলের নেতারা বিরোধী দলের মাননীয় সদস্যরা বিচার বিবেচনার মধ্যে আনবেন না? বিরোধী দলে বসেছেন বলে সরকারের সঠিক জনকল্যাণমূলক কাজের আপনারা

[7-20 — 7-30 P.M.]

বিরোধিতা করে যাবেন? আমি আবার আপনাদের কাছে আবেদন করি আজ পর্যন্ত বিরোধিতা করেছেন, কিন্তু আগামী দিনে একটা বাস্তব ভিত্তির উপর বিবেচনা করে আপনারা আমাদের যে নীতি সেই নীতি গ্রহণ করবেন। এ পর্যন্ত ৮ কোটি ৯০ লক্ষ ৭৪ হাজার টাকা ও ৯২ হাজার মেট্রিক টন গম বিতরণ করা হয়েছে। ১৩ লক্ষ ৪৪ হাজার বাড়ির মধ্যে এখন পর্যন্ত যা সংবাদ পাওয়া গেছে তাতে ৫ লক্ষ ৩ হাজার ৫৮৭টি বাড়ি নতুন করে তৈরি বা মেরামত করা হয়েছে। টাকার অভাবে এই গৃহ নির্মাণ প্রকল্প যথেষ্ট ব্যহত হচ্ছে এই কথা আমার ভাষণে আছে। আমাদের রিলিফ বিভাগের পক্ষ থেকে, পশ্চিমবাংলা সরকারের পক্ষ থেকে আমরা ৩৫০ কোটি টাকা চেয়েছিলাম। আমরা এই গৃহ নির্মাণ বাবদ ৩৪ কোটি টাকা পেয়েছি। আমরা কেন্দ্রীয় সরকারের কাছে ১৩ লক্ষ ৪৪ হাজার বাড়ি যে ভেঙ্গে ছিল তার জন্য আমরা পেয়েছি—কি ধরনের বাড়িতে আমরা কত টাকা দেব তা আমরা আগেই বলেছি। কিন্তু অত্যন্ত দুঃখের সঙ্গে বলতে হয় কেন্দ্রীয় সরকার, জনতা সরকার একটা বিমাত্রিকসুলভ মনোভাব নিয়েছেন। তারা চার চার বার সমীক্ষক দল এখানে পাঠিয়েছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনার মাধ্যমে এই কথা বলছি চার চারবার কেন্দ্রীয় সরকার সমীক্ষক দল পশ্চিম বাংলায় পাঠিয়েছেন এই বন্যা কবলিত অঞ্চলগুলি পরিদর্শন করবার জন্য এবং কি পরিমাণ ক্ষয়ক্ষতি হয়েছে এবং সঙ্কট কত গভীর তা বোঝার জন্য। তারা নিজেরা চোখে দেখেছেন যে ১৩ লক্ষ ৪৪ হাজার বাড়ি ভেঙ্গে গিয়েছে, অন্যান্য প্রদেশগুলিতে যে হারে এই প্রাকৃতিক দুর্যোগের জন্য, ক্ষয়ক্ষতির জন্য, বন্যার জন্য কেন্দ্র যেভাবে গৃহ নির্মাণ বাবদ টাকা সাহায্য দিয়েছে বিহারে কিম্বা অন্যান্য প্রদেশগুলিতে পশ্চিমবাংলার ক্ষেত্রে তাও দেয় নি। তারা মাত্র ১৮ কোটি টাকা ৩৪ কোটি টাকার মধ্যে বরাদ্দ করেছেন। যেখানে ৩৪ কোটি টাকা প্রয়োজন এই ১৩ লক্ষ ৪৪ হাজার বাড়ি নির্মাণ ক্ষেত্রে সেখানে ১৮ কোটি টাকায় শতকরা ৫০ ভাগ বাড়ি নির্মাণ হতে পারে। আমি বারবার এই কথা বলেছি কেন্দ্রীয় সরকারের কাছে যে সম্পত্তি নষ্ট হয়েছে সেই অনুপাতে টাকা আমরা চাই। আমরা নিজেরা আমাদের পশ্চিমবঙ্গ সরকারের তহবিল থেকে তা খরচ করতে চাই। তবুও আমরা কম করে ৩৫০ কোটি টাকা কেন্দ্রীয় সরকারের কাছে চেয়েছিলাম। দুঃখের সঙ্গে বলতে হচ্ছে যে অন্যান্য প্রকল্পকে হয়তো ছাঁটাই করে আরও ৫ কোটি টাকা পশ্চিমবঙ্গ সরকার এই গৃহ নির্মাণ বাবদ দিয়েছেন অর্থাৎ ১৮ কোটি টাকা এবং ৫ কোটি এই ২৩ কোটি টাকা যেখানে আমাদের ৩৪ কোটি টাকার দরকার আমরা দিয়েছি। জেলা ম্যাজিস্ট্রেটের সঙ্গে যখন আলোচনা করেছি তারা বলেছে টাকাটা পরিপূর্ণ ভাবে যদি আমরা না পাই তাহলে সম্পূর্ণভাবে এ ঘরগুলি মেরামত করে দিতে পারিছ না। এবং যে প্রতিশ্রুতি আমরা দিয়েছিলাম সেই

প্রতিশ্রুতি আমরা পরিপূর্ণভাবে পালন করতে পারিছ না। আমি সেদিকে থেকে বিচার করে জনতা পার্টির সদস্যরা যারা এখানে উপস্থিত আছেন একথা ঠিক তারা আমাদের বাজেটকে সমর্থন করতে পারছেন না, তারা সমালোচনা করছেন, কিন্তু ১৩ লক্ষ ৪৪ হাজার বাড়ি ভেঙ্গেছে বেছে বেছে বামফ্রন্ট পার্টির সমর্থকদের বাড়ি ভাঙ্গেনি। আমি একথা বলতে পারি বেশি ভেঙ্গেছে মেদিনীপুর জেলায়। মেদিনীপুর জেলা থেকে জনতা পার্টি বিধানসভার সদস্য সংখ্যা কম নয়। আপনাদের অনুগত মানুষ এবং আপনাদের পার্টির সমর্থক তাদের বাড়িও কম ভাঙ্গেনি। আপনারা আমাদের প্রতি যে অভিযোগ তুলেছেন সেই অভিযোগ তুলে নিন। একটা মরোটেরিয়াম করুন। আমাদের সমালোচনা স্থগিত রাখুন। সাময়িক ভাবে আসুন আমরা উভয় মিলে এই ১৩ লক্ষ ৪৪ হাজার বাড়ি যাতে নির্মাণ করতে পারি সেই টাকাটা যাতে কেন্দ্রীয় সরকারের কাছে থেকে আনতে পারি তার জন্য আসুন আমরা সবাই মিলে চেষ্টা করি। এইটুকু জনকল্যাণমূলক মনোভাব কি আপনারা আজও রাখতে পারবেন না? আমি আবার বলি আমি আশা করি আপনারা বিবেকবান হবেন। আপনারা কায়েমি স্বার্থের জন্য কাজ করবেন না। আপনারা নির্বাচনের সময়ে অনেক প্রতিশ্রুতি জনগণকে দিয়েছেন সেটা ভুলে যাবেন না। আপনাদের বন্ধু মানুষ জনগণ আপনাদের বন্ধু কংগ্রেস নয়। আজ জনগণ থেকে বিচ্ছিন্ন হয়ে, জনগণকে পরিত্যাগ করে আজকে কংগ্রেসকে আপনারা দিচ্ছেন। প্রতিক্রিয়াশীলদের সঙ্গে আপনারা হাত মেলাচ্ছেন। সেইজন্য আমি আবেদন করি বারে বারে জনতা পার্টির নেতাদের কাছে আবেদন করছি এবং আপনাদের কাছেও আবেদন করছি যে আপনারা অভিজ্ঞতার মধ্যে দিয়ে শিখুন সেখানে কংগ্রেস লোকদেরও বাড়ি ভেঙ্গেছে, কংগ্রেসের লোকেরাও বন্যায় ক্ষতিগ্রস্ত হয়েছে। যাই হোক এই বিষয়ে সময় নিতে চাই না। আমি আর একটি কথা বলতে চাই, এখানে মাননীয় সদস্য জন্মেজয় ওঝা ম্যানুয়াল পরিবর্তনের কথা বলেছেন। এখানে তিনি ফায়ার ব্রিগেডের মতো বিগ্রেড করার কথা বলেছেন। আমি ঐ শব্দটা ব্যবহার করতে চাই না। আমরা এই সম্বন্ধে আগেই আলোচনা করেছি। এই বন্যায় মধ্যে বিভিন্ন জায়গা থেকে যে সমস্ত সাহায্য পেয়েছি। স্পিড বোর্ড, কান্ট্রি বোর্ড এবং অন্যান্য জিনিস সেগুলি বিভিন্ন জেলায় স্টক করে রাখার ব্যবস্থা করেছি। হঠাৎ যদি আগামী দিনে যদি বন্যা হয়, এক মুহূর্তের জন্যেও যাতে বিলম্ব না হয় সেদিকে থেকে আমরা সব ব্যবস্থা করে রেখেছি। জন্মেজয় বাবুর যে মনোভাব সেটা ভাল বলেই আমি মনে করি। সেইজন্য আমি তাকে ধন্যবাদ জানাচ্ছি। তিনি ম্যানুয়াল পরিবর্তনের কথা বললেন। আমার গত বছর বাজেট বক্তৃতার সময়ে বলেছি তখন এই বিধংসী বন্যা হয় নি। আমাদের পশ্চিমবাংলা যে ধরনের প্রাকৃতিক দুর্যোগ হল। এই বন্যা ত্রাণ ব্যবস্থার পরিচালনার ক্ষেত্রে আমরা সকলের সহযোগিতা পেয়েছি, সরকারি কর্মচারী, সাধারণ মানুষ আমাদের বিভিন্ন এম এল এ এবং অন্যান্য গণসংগঠনের সহযোগিতা ত্রাণকার্য পরিচালনা করতে গিয়ে আমরা দেখেছি এই ম্যানুয়াল যা আছে ১৯৪৯ সালে সেই ম্যানুয়াল অনুযায়ী এখনও কাজ চলছে। বিভিন্ন জেলার অফিসাররা এই ম্যানুয়ালের একচুল এধার ওধার যেতে চান না। আমি গতবার এই হাউসে প্রতিশ্রুতি দিয়েছিলাম যে ম্যানুয়ালকে পরিবর্তন করতে হবে। আমি আপনাদের কাছে আনন্দের সঙ্গে ঘোষণা করছি যে ম্যানুয়াল পরিবর্তন করবার জন্য একটি কমিটি করে দিয়েছে। এখানে অভিযোগ এসেছে যে আমরা নাকি সব আমাদের পার্টির লোকদের দিয়ে কমিটি ভরিয়ে দিয়েছি এটা অসত্য কথা। তবে এ কথা ঠিক বিরোধীদের কোনও সদস্যকে

এখনও নিই নি। তবে এই প্রতিশ্রুতি দিতে পারি যে মনোভাব তারা দেখাচ্ছেন, যে বিরোধিতার মনোভাব তারা দেখাচ্ছেন সব ব্যাপারে এ টু জেড পর্যন্ত বিরোধিতা যদি এ টু সি পর্যন্ত সহযোগিতা মনোভাব দেখান তাহলে যে কমিটি তৈরি করেছি সেই কমিটিতে আপনাদের আসতে কোনও বাধা নেই। কিন্তু আমাদের বামফ্রন্ট সরকারের সঙ্গে যে সমস্ত পার্টিগুলি জড়িত তাদের প্রতিনিধি নিয়েই আমি যে কমিটি করেছি এবং আমি বিশ্বাস করি, আমি মনে করি তারাই সব চেয়ে উপযুক্ত লোক হবে বামফ্রন্ট সরকারের যে মনোভাব সেই মনোভাবকে কার্যে রূপদান করার ক্ষেত্রে। ম্যানুয়ালের মধ্য দিয়ে তারা ভাল কাজ করতে পারবে। তবুও আপনারা যখন বলছেন আপনাদের যদি মনোভাব পরিবর্তন করেন, যদি কোনও রকম সাহায্য করতে পারেন এই রকম মনোভাব যদি প্রকাশিত হয় তাহলে আপনাদের মধ্য থেকেও দু-একজনকে নিতে পারি। এই কথা বলে ত্রাণ দপ্তরের ব্যয়-বরাদ্দ পেশ করে এবং ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে এবারে পুনর্বাসনের যে বাজেট সেই সম্পর্কে বলব।

[7-30 — 7-40 P.M.]

অধ্যক্ষ মহাশয়, আমি আমাদের বিরোধী দলের কাছে আবেদন রাখছি, বিশেষ করে জনতা পার্টির কাছে, কেন্দ্রে রয়েছেন জনতা সরকার, আমি আমার বাজেট বক্তৃতায় রেখেছি যা কিছু দায় দায়িত্ব কেন্দ্রীয় সরকারের। আমি শুধু এটুকু বলতে চাই যে গত ৩০ বছর ধরে কেন্দ্রীয় কংগ্রেস সরকার এবং পশ্চিমবঙ্গের কংগ্রেস সরকার-এর পুনর্বাসন কাজ বিলম্বিত করার জন্য জটিলতা আরও অনেক বেশি বেড়ে গিয়েছে। অন্তত মাননীয় সদস্য জন্মেজয় ওঝা যে সমস্ত কাজ সমাধান করার কথা বলেছেন, আমি তার কাছে আবেদন করছি, সেই সঙ্গে তার দলের কাছে আবেদন করছি, যদিনা আমরা কেন্দ্রীয় সরকারের মনোভাবের পরিবর্তন করতে পারি, নীতির একটা পরিবর্তন সংগঠিত করতে না পারি সমবেত প্রচেষ্টায় মধ্য দিয়ে তাহলে জন্মেজয় বাবু যে আশা করছেন উদ্বাস্তুদের প্রতি যতটা কাজ করতে চাচ্ছেন সেই কাজ সম্ভব হবে না। আমি দুই একটি নতুন সমস্যার কথা বলছি। আমাদের বিধানসভার সদস্য মাননীয় ননী কর হাবড়া টেনামেন্ট স্কীম সম্বন্ধে হাউসিং অ্যান্ড রিহ্যাবিলিটেশন মিনিস্টারের কাছে চিঠি লিখেছিলেন, সেকেন্দার বখত মহাশয়ের কাছে চিঠি দিয়েছিলেন, উনি ওর কাছে উত্তরে লিখলেন—এই ব্যাপারে আমাদের সঙ্গে আলোচনা করার দরকার নাই, বাড়ির মালিক যাতে হতে পারে তার জন্য পশ্চিমবঙ্গ সরকারের সঙ্গে কথা বলুন, ওরাই এ ব্যাপারে সর্বময় কর্তা, আমাদের কাছে ননীবাবু সেই চিঠি পাঠিয়েছেন, আমি এই চিঠি সম্বন্ধে এর আগেও কেন্দ্রীয় সরকারের কাছে চিঠি দিয়েছি এবং সেকেন্দার বখতের সঙ্গে কথাও বলেছি, আমি সরকার থেকে যে চিঠি দিয়েছি তাতে জানিয়েছি, ননীবাবু পশ্চিমবঙ্গের একজন বিধানসভার সদস্য, তার কাছে আপনি নিজে যেকথা লিখেছেন, সেটাই আমাদের ফর্মালি, আনুষ্ঠানিকভাবে জানান, আমি তার কাছে একথাও লিখেছি, আপনি যেটা লিখেছেন এটা কি সঠিক? তাহলে তো আমাদের অনেক কিছু সমাধান হয়ে যেতে পরে, এই চিঠির উপর ভিত্তি করে তো আমরা কিছু করতে পারি না। আজ পর্যন্ত এ বিষয়ে কেন্দ্রীয় সরকার নিশ্চুপ। ননীবাবুর চিঠির উত্তর যত তাড়াতাড়ি দিয়েছিলেন, পশ্চিমবঙ্গ সরকারকে তত বেশি বিলম্ব করছেন উত্তর দিতে। একটা সমস্যা দেখা দিয়েছে, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সমস্ত মাননীয় সদস্যদের কাছে বলতে চাই, অতীতে কংগ্রেসি কেন্দ্রীয় সরকারের যে নীতি

ছিল, সেই নীতি ছিল, সেই নীতির সঙ্গে আমাদের পশ্চিমবঙ্গ সরকারের উদ্বাস্তু নীতির কোনও সামঞ্জস্য নাই, আমরা তার বিরোধিতা করেছি, তারা বলেছিলেন এটা অবশিষ্ট সমস্যা, আমরা বলছি, না সমস্যা জীবন্ত পুনর্বাসন পশ্চিমবঙ্গে সংগঠিত হয়নি। তার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে জবর দখল কলোনি—সরকারি এবং বেসরকারি থেকে শুরু করে ১৯৫১ সালের আগে এবং ১৯৫০ সালের পরে সমস্ত কলোনিগুলি যা জবরদখল করেছে কিম্বা তাদের বসিয়েছে, তাদের রাইট অ্যান্ড টাইটল জমির দিয়ে দিতে চাচ্ছি। কেন্দ্রীয় সরকারের মন্ত্রী, কেন্দ্রীয় সরকারের সেক্রেটারি মানে রিলিফ সেক্রেটারি তাদের সঙ্গে কথা বলেছি, তাদের বললাম হাজার হাজার লক্ষ লক্ষ কৃষিজীবী পরিবার, সাধারণ উদ্বাস্তু পরিবার তারা যদি জমির মালিকানা না পায় তাহলে বাঁচা থেকে শুরু করে, শিক্ষার সুযোগ থেকে শুরু করে, সমস্ত ঋণ থেকে শুরু করে, রিলিফ থেকে শুরু করে—সমস্ত ব্যাপার থেকে তারা বঞ্চিত হয়ে যাচ্ছে। বারে বারে তাদের বোঝাবার চেষ্টা করেছি। বারে বারে আপনারা তাদের কাছে যে শর্ত দিচ্ছেন, সেগুলো গ্রামাঞ্চলের কৃষকদের ক্ষেত্রে তুলে দিন, গ্রামাঞ্চলে যে সমস্ত উদ্বাস্তু আছে, কি হোল্ড টাইটেল তাদের দিচ্ছেন না কেন, কেন একটা শর্ত জুড়ে দিচ্ছেন। দশ বছরের মধ্যে জমি হস্তান্তরিত করতে পারবেন না। লজিক কি? লজিক হল, উদ্বাস্তুদের জমির মালিক করে দিলেই সব উদ্বাস্তু জমি বিক্রি করে দেবে। এইটা কেন্দ্রের লজিক হতে পারে। আমি আপনার কাছে আবেদন করতে চাই, সার্টিফিকেট অফিসগুলো দেখুন, গ্রামাঞ্চলে হাজার হাজার জমির মালিক এক বছরে কত হাজার জমি হস্তান্তরিত হচ্ছে। তারা কি উদ্বাস্তু, তারা তো সাধারণ নাগরিক। সুতরাং মানুষের প্রয়োজনে বেচার অধিকার থাকার দরকার। কারণ তিনি যদি কোনও সুসম্পন্ন করতে চান তাহলে এমনকি নিজের বসতবাটি মর্টগেজ রাখতে হয় বা নিজের বসতবাটি বিক্রি করতে হয়। তা যদি শতকরা ১৬ ভাগ হয়ে থাকে, আমি মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার কাছে বলতে পারি উদ্বাস্তুদের ক্ষেত্রে ১৬ ভাগ হবে না। তিন থেকে চার ভাগের বেশি উদ্বাস্তু করবে না। সুতরাং আমরা তাদের কাছে আবেদন করেছিলাম, কিন্তু তারা শুনলেন না। কিন্তু না শুনে ফল কি দাঁড়ালো, কোনও উদ্বাস্তু জমির মালিকানা না পাওয়ার জন্য সমস্ত রকম সুযোগ-সুবিধা থেকে তারা বঞ্চিত হল। পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার বিভিন্ন শ্রেণীকে যে সমস্ত সুযোগ-সুবিধা দিচ্ছেন, উদ্বাস্তুদের মধ্যে সেই শ্রেণীর যারা উদ্বাস্তু তারা সেই সমস্ত সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে। তাই আমি মালিকানা উদ্বাস্তুদের ক্ষেত্রে শর্তহীন চাই। তারজন্য ঠিক করেছি আগামী ২০ শে তারিখে মাননীয় কেন্দ্রীয় মন্ত্রী সিকিন্দার বখতের সঙ্গে দেখা করব। তাকে জানিয়েছি। আমাদের আইনমন্ত্রী হাসিম আব্দুল সাহেব এবং আমি এবং আমাদের ডিপার্টমেন্টের অফিসারেরা যাচ্ছি তার সঙ্গে দেখা করতে এবং এই ব্যাপারে একটা ফয়সালা করতে চাই। কেন্দ্রীয় সরকার যদি অনমনীয় মনোভাব দেখান তাহলে আমরা বাধ্য হয়ে বিধানসভার কাছে আসব এবং আমাদের মনোভাব প্রকাশ করতে বাধ্য হব। তখন আপনারা যে সিদ্ধান্ত দেবেন সেই সিদ্ধান্ত অনুযায়ী আমরা এখানে চলব এবং ঠিক করব শর্তহীন দলিল দেব কিনা। আমরা মনে করি উদ্বাস্তুদের ক্ষেত্রে শর্তহীন দলিল দেওয়া যায়। এতদিন আমাদের মনে একটা সন্দেহ ছিল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে একথা বলতে পারি আইনের দিক থেকে কোনও বাধা নেই। এই ব্যাপারে সকলের সঙ্গে আমরা কথা বলেছি। আমরা বিশ্বাস করি এবং আমাদের অ্যাডভোকেট জেনারেল এল, আর রাজ্য সরকারের আইন বিশেষজ্ঞদের সঙ্গে আলোচনা

করেছি। আমাদের সুদৃঢ় অভিমত হল এই যে গ্রামাঞ্চলের ক্ষেত্রে নিরঙ্কুশ শর্তদানের সঙ্গে কোনও শর্ত আরোপ করা যায় না, আর শহর অঞ্চলের ক্ষেত্রে কোনও শর্ত সাপেক্ষে দান বা পাট্টা দেওয়া আইনগতভাবে অসঙ্গত। এই হল তাদের মত। তাহলে দেখা যাচ্ছে, আইনের দিক থেকে ব্যাপারটা পরিষ্কার করে নেওয়া হয়েছে। আমি আমাদের মাননীয় মুখ্যমন্ত্রীর অনুমতি নিয়ে দিল্লিতে কেন্দ্রীয় পুনর্বাসন মন্ত্রীর সঙ্গে কথা বলতে প্রয়াস করছি, যেকথা আমি আগে আপনাদের কাছে বললাম। কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনা করার পরে যে ফল

[7-40 — 7-52 P.M.]

হবে, তা বিধানসভায় পেশ করব। আপনারা যে সিদ্ধান্ত দেবেন, সেই সিদ্ধান্ত আমরা গ্রহণ করব। আমি আর দু-একটি কথা বলে আমার বক্তব্য শেষ করছি। আর একটি বাধা এসে উপস্থিত হয়েছে। ১৯৫০ সালেই বলুন আর তার পরেই বলুন উদ্বাস্তুদের পুনর্বাসনের ব্যাপারে সরকারের পক্ষ থেকে জমি অ্যাকুইজিশনের ক্ষেত্রে এল ডি পি অ্যাক্ট অনুসারে অ্যাকুইজিশন করা হয়। ১৯৪৬ সালে জমির যে মূল্য ছিল তাই দেওয়া যেত। কিন্তু সম্প্রতি হাই কোর্টের রায়ে এক বাধা উপস্থিত হয়েছে। হাইকোর্টের একটা কেসে যে রায় হয়েছে তাতে আছে বর্তমান বাজার দরে জমি অ্যাকুইজিশনে নোটিফিকেশনের যে তারিখ সেই তারিখে জমির যে বাজার দর থাকবে সেই দরে অ্যাকুইজিশন করতে হবে। পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে একটা পুনর্বাসন কমিটি করা হয়েছে সমর মুখার্জি এম পিকে চেয়ারম্যান করে। এবং আমরা কেন্দ্রের কাছ থেকে ৫০০ কোটি টাকা যা চেয়েছি এই রকম যদি অবস্থা হয় তাহলে পুনর্বাসনের ক্ষেত্রে কি হবে তা ভাবিয়ে তুলছে। আইনে যে সুযোগ সুবিধা ছিল তাতে পুনর্বাসনের ক্ষেত্রে সাহায্য হত এবং আমরা কিছু কিছু কেস ঐ কমিটিতেও রেফার করেছি। কিন্তু ঐ রায় একটা বিঘ্ন হয়ে দাঁড়িয়েছে। ৫০০ কোটি টাকার গ্রীন সিগন্যাল আমরা এখনও পাই নি। যদি আমরা কেন্দ্রের কাছ থেকে ঐ টাকা পাই এবং নোটিফিকেশনের তারিখের জমির মূল্য দিয়ে যদি আমরা অ্যাকুইজিশন করি তাহলে ঐ ৫০০ কোটি টাকা আমাদের জমি অধিগ্রহণ করতেই লাগবে। কিন্তু ১৯৪৬ সালের জমির মূল্য যা ছিল সেই অনুসারে আমরা ৫০০ কোটি টাকা চেয়েছিলাম। আমি বিরোধী দলের সদস্যদের আহ্বান করছি তারা তো মরিচঝাঁপি নিয়ে অশ্রু ফেলছেন, মায়া কান্না কাঁদছেন। কিন্তু উদ্বাস্তুদের পুনর্বাসনের ব্যাপারে কি হবে বলুন—কেন্দ্রীয় সরকার তো ১৯৪৬ সালের জমির মূল্য যা ছিল সেই দরে অধিগ্রহণ করতে হবে বলছেন। এবার আমি মরিচঝাঁপি দন্ডকারণ্য সম্পর্কে দু-একটা কথা বলে আমার বক্তব্য শেষ করব। স্যার, আমি আপনার মারফত অত্যন্ত আনন্দ ও গর্বের সঙ্গে ঘোষণা করতে চাই যে মরচিঝাঁপি সম্পর্কে বিরোধী দলের নেতারা এবং বিরোধী দলের পার্টিগুলি যে ধরনের ষড়যন্ত্র করছে এবং যে ধরনের বক্তব্য এই বিধানসভায় উপস্থিত করেছেন এবং আপনারাও জানেন কাগজে বেরিয়েছে দু-তিন দিন আগে জনতা পার্টি তাদের পার্টি অফিসে যে বসেছিল তাতে তারা সিদ্ধান্ত নিয়েছেন যে মরিচঝাঁপির উদ্বাস্তুদের দন্ডকারণ্যে ফিরে যাওয়ার ব্যাপারে তারা বিরোধিতা করবেন। আমি জানাতে চাই আজকে যারা এই মায়া কান্না কাঁদছেন ঐ কংগ্রেস দল এবং জনতা পার্টি এবং অন্যান্য দলের সদস্যরা আমরা তাদেরই নিয়ে অর্থাৎ বিধানসভায় সমস্ত দলের সদস্যদের নিয়ে আমি এবং মন্ত্রী হালিম সাহেব দন্ডকারণ্যে গিয়েছিলাম। আমাদের বামফ্রন্টের পক্ষের সমস্ত পার্টি আছে তাদের প্রতিনিধি

অর্থাৎ সমস্ত দলের বিধানসভার সদস্যদের নিয়ে সেখানে গিয়েছিলাম এবং সেখানকার উদ্বাস্তুদের সঙ্গে আলোচনা করেছিলাম আলোচনা করে ফিরে এসে দলমত নির্বিশেষে যুক্তভাবে আমর সহি করে এক আবেদন করেছিলাম যে না দন্ডকারণ্যের উদ্বাস্তুদের পশ্চিমবঙ্গে ফিরে যাওয়া চলবে না।

দন্ডকারণ্যের উদ্বাস্তু দন্ডকারণ্যেই থাকবে। তবে তাদের যা কিছু দাবি দাওয়া আছে তার জন্য তারা ওখানে বসেই লড়াই করবে। আমরা কেন্দ্রীয় সরকারের কাছে আবেদন করেছি তাদের যে সমস্ত কষ্ট আছে, তারা যে সমস্ত দুঃখ ভোগ করছেন, জমি সম্পর্কে তাদের যে অভিযোগ আছে, জল নিকাশি ব্যবস্থা সম্পর্কে তাদের যে অভিযোগ আছে, প্রাদেশিকতা সম্পর্কে তাদের যে অভিযোগ আছে বা অন্যান্য বিষয় সম্পর্কে তাদের যে অভিযোগ আছে এইগুলি বিবেচনা করতে এবং এই বিষয়ে আমরা কেন্দ্রীয় সরকারের কাছে নালিশ করেছি। উড়িষ্যা, মধ্যপ্রদেশ এবং অন্ধ্রপ্রদেশে তো জনতাপার্টি, কংগ্রেস সরকার প্রতিষ্ঠিত হয়েছে। সেখানকার সরকার যতটুকু প্রাদেশিকতা করতে চান, উদ্বাস্তুদের উৎপীড়ন করতে চান, বৈষম্যমূলক আচরণ করতে চান সেই জন্যই তো আমরা এখনকার কংগ্রেস প্রতিনিধি, জনতা পার্টির প্রতিনিধিরা সকলে মিলে কেন্দ্রীয় সরকারের কাছে আবেদন করেছিলাম এবং ওরা আমাদের সাথে সামিল ছিলেন এবং প্রথমের দিকে ওরা সই করেছিলেন তারপর হঠাৎ ভোল পাল্টে গেল। কায়েমি স্বার্থ দেখল পঞ্চায়েত নির্বাচনের পর পশ্চিমবাংলার রাজনৈতিক শক্তির ভারসাম্যে একটা দারুণ পরিবর্তন হয়ে গেছে এবং গরিব জনগণ, সাধারণ মানুষ বামপন্থী পার্টিগুলির পক্ষে ক্রমে ক্রমে আরও বেশি বেশি করে জড়ো হচ্ছে, ওরা গ্রামে বিচ্ছিন হয়ে যাচ্ছে, এই বিচ্ছিন্নতাবাদই ওদের মাথাটাকে ঘুরিয়ে দিয়েছে। এই বিচ্ছিন্নতাবাদই ওদের যে প্রতিশ্রুতি সেই প্রতিশ্রুতির প্রতি ওদের বিশ্বাসঘাতকতায় পর্যবসিত করেছে। তাই ওরা কায়েমি স্বার্থের সঙ্গে ষড়যন্ত্র করছেন। আমি ঘোষণা করছি ওদের শত বাধা, বিপত্তি, অশ্রু ঝরানো মায়া কান্না, কুম্ভীরাশ্রু বর্ষণ সত্ত্বেও মরিচঝাঁপি উদ্বাস্তুদের দন্ডকারণ্যে ফিরে যাবার যে সরকারি নীতি তা কিছুতেই বন্ধ করতে পারবে না। জনতা পার্টির নেতারা শুনে নিন, গত ২৪-২-৭৯ তারিখে ১০৪টি পরিবারের ৪৯২ জন লোক মরিচঝাঁপি থেকে দন্ডকারণ্যে ফিরে গেছে। আরও ২০৪টি পরিবারের ৮৯৪ জন লোককে আমরা বুঝিয়ে সুঝিয়ে পাঠাচ্ছি। ওদের দলের নেতা বিমান মিত্র কি বলেছিলেন, সেই কথা আপনারা একবার স্মরণ করে দেখুন। আপনারা যেখানে বসে আছেন সেইখানেই মাথা নিচু করে বসে থাকুন, মাথা উঁচু করার মতো সামর্থ আপনাদের থাকবে না। কেন্দ্রীয় সরকার এবং প্রধানমন্ত্রী ঘোষণা করেছেন পশ্চিমবাংলার জনতা দলের যে কার্যকলাপ মরিচঝাঁপি সম্পর্কে, সেটা তারা অনুমোদন করেন না। তাদের এই কার্যকলাপকে তারা অনুমোদন করেন নি, এই কথা লোকসভা, রাজ্যসভা পরিষ্কার বলে দিয়েছেন। তাই আজকে বাজেট বক্তৃতার মধ্যে, আমার ঠিক মনে পড়ছে না, একজন সদস্য ওদের দিকে অঙ্গুলি নির্দেশ করে বললেন ওরা হচ্ছেন জনতা কংগ্রেস। আমি বলি আপনারা যে নতুন নীতি গ্রহণ করেছেন তাতে করে জনতা আর জনতা নেই, তারা এখন জনতা কংগ্রেসে পর্যবসিত হয়েছে। আপনারা কংগ্রেস ছেড়ে ফেলুন, সঠিক নীতি গ্রহণ করুন—উদ্বাস্তু পুনর্বাসনের বাস্তব সঠিক নীতি গ্রহণ করুন। আমি এই আশ্বাস আপনাদের দিতে পারি, ওদের যত ষড়যন্ত্রই হোক আমরা যদি সুন্দরভাবে পরিবেশ সৃষ্টি করে পরিস্থিতির মোকাবিলা

[ 16th. March, 1979 ]

করতে পারি তাহলে মরিচঝাঁপি উদ্বাস্তুদের আমরা বুঝিয়ে সুঝিয়ে দন্ডকারণ্যে ফেরত পাঠাতে পারবই এবং কেন্দ্রীয় সরকারের যে নীতি, পশ্চিমবঙ্গ সরকারের যে নীতি সেই নীতি আমরা ঠিক করতে পারবই। এই কথা বলে ওরা যে ছাঁটাই প্রস্তাব এনেছেন তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** আমি এখন ৪৪নং দাবির অধীন যে ছাঁটাই প্রস্তাবগুলি ছিল সেগুলিকে ভোটে দিচ্ছি।

The motion of Shri Balailal Das Mahapatra that the amount of Demand be reduced to Re 1—was then put and lost.

The motion of Shri Radhika Ranjan Banerjee that the sum of Rs. 13,45,07,000 be granted for expenditure under Demand No. 44 major Head 288 Social Security (Relief and Rehabilitation of Displaced Persons and Repatriates), 485—capital outlay on Social Securing and Welfare (Relief and 688—Loans for Social Security and Welfare (Relief and Rehabilitation of Displaced persons)—was then put and agreed to.

## DEMAND NO. 47

**মিঃ স্পিকার ঃ** এখন আমি ৪৭ নং দাবির অধীন ছাঁটাই প্রস্তাব ভোটে দিচ্ছি।

The motion moved by Shri Balailal Das Mahapatra that the amount of Demand be reduced to Re. 1 was then put and lost.

The motions moved by Shri Krishna Das Roy, Shri Balailal Das Mahapatra and Shri A.K.M. Hassanuzzaman that the amount by Rs. 100/- was then put and lost.

The motion of Shri Radhika Ranjan Banerjee that the amount of Rs. 13,60,00,000 be granted for expenditure under Demand No. 47 major Head 289—Relief on account of Natural Calamities—was then put and agreed to.

## ADJOURNMENT

The House was then adjourned at 8-00 P.M. till 1 P.M. on 17th March, 1979 in the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Saturday, the 17th March, 1979 at 9-00 A.M.

**PRESENT**

Mr. Speaker (Shri Syed Abul Mansur Habibullah) in the Chair, 12 Ministers, 3 Ministers of State, and 120 Members.

[9-00 – 9-10 A.M.]

**শ্রী নবকুমার রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের উত্তর বাংলায় কয়েকদিন ধরে কেরোসিন সাপ্লাই নেই, কেরোসিন পাওয়া যাচ্ছে না। তবে ৫ টাকা কেরোসিনের লিটার দিলে পাওয়া যাচ্ছে। এখন কথা হচ্ছে, কেরোসিনটা আমাদের এম.আর. ডিলারের মাধ্যমে দেওয়া হয়। সেই এম.আর. ডিলাররা স্ট্রাইক করেছেন। তাঁরা কলকাতায় এসেছে। কালকে আমি মাননীয় সরবরাহ মন্ত্রী মহাশয়ের সঙ্গে আলোচনা করেছিলাম এবং বলেছিলাম যে এঁদের সঙ্গে একটু আলোচনা করুন, এঁরা ধর্মঘট উইথড্র করে নেবে। উনি বলেছেন, আমি কিছুতেই এম.আর.ডিলারদের সঙ্গে আলোচনা করব না। যদি আলোচনা না করেন তাহলে কি আমরা কেরোসিন পাবনা? উত্তরবাংলার মানুষ কি কেরোসিন পাবে না? এখানে উত্তর বাংলার অনেক সদস্য আছেন কিন্তু কেউ কোনও কথা বলছেন না। আমি আপনার মাধ্যমে অনুরোধ করছি এই ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয় যেন আলোচনা করেন।

**মিঃ স্পিকার ঃ** এটা পলিসি ম্যাটার, এটা গভর্নমেন্ট ডিসাইড করবে। আপনি এখন বসুন।

**শ্রী নবকুমার রায় ঃ** আমি এই কথা বলছি যে আলোচনা করে ধর্মঘটটা উইথড্র করান।

**মিঃ স্পিকার ঃ** এটা ইন্ডাস্ট্রিয়াল ওয়ারকারদের ব্যাপার নয়, এটা গভর্নমেন্টের পলিসির ব্যাপার—তাঁরা স্ট্রাইক করছে সরকারকে সেটা নেগোশিয়েট করতে আই ক্যান নট ফোর্স দেম।

**শ্রী নবকুমার রায় ঃ** তাহলে কি উত্তর বাংলার মানুষ সাফার করবে, তারা কেরোসিন পাবে না?

**মিঃ স্পিকার ঃ** আপনি গভর্নমেন্টের সেই পলিসি চেঞ্জ করার জন্য বক্তৃতা দিতে পারেন। কিন্তু ধর্মঘট করার পর আলোচনায় বসবে কি বসবে না That is a policy matter. You may request me but you have to understand that Govt. has its own policy. একদল লোক বেনিফিট নেবে, তারপর স্ট্রাইক করবে, তারপর বলবে যে এটা করুন— এটা হতে পারে না। It is a matter of policy. You may ask them to easing the situation but I cannot ask them to change their policy. It is a policy matter, and I cannot ask them to change their policy.

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যাঁরা নিত্য প্রয়োজনীয় জিনিস জনসাধারণের কাছে পৌঁছে দেবার দায়িত্বে আছেন, তাঁরা জনসাধারণকে যাতে অসুবিধায় ফেলা যায় তার জন্য এই সব করছেন। সে জন্য আমাদের এই সভা থেকে সদস্যদের বলা উচিত যে অবিলম্বে স্ট্রাইক তুলে নিতে হবে।

**শ্রী নবকুমার রায় ঃ** তাঁরা আলোচনা করতে চায় উইদাউট এনি কনডিশন।

**মিঃ স্পিকার ঃ** সেটা আপনি বলুন যে তাঁরা স্ট্রাইক উইথড্র করে আলোচনা করতে চায়।

**শ্রী নবকুমার রায় ঃ** আমি বলেছি যে তাঁরা উইদাউট এনি কনডিশন আলোচনা করতে চায় এবং তারপর স্ট্রাইক উইথড্র করে নেবে।

**মিঃ স্পিকার ঃ** আপনি বুঝতে পারছেন না, উইথড্র করে নেবে এই শর্তে আলোচনা হবেনা। উইথড্র করে যদি আলোচনায় বসতে চায় তাহলে হয়ত করতে পারে। আমি এই ব্যাপারে বলতে পারি না। কারণ It is a matter of policy. I cannot force them to change their policy.

**শ্রী বলাইলাল দাস মহাপাত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ৪৫০ জন ক্রাফট টিচারের পক্ষ থেকে এসপ্ল্যানেড ইস্টে কাল দুপুর থেকে আমরণ অনশন শুরু হয়েছে। তাদের দাবি হচ্ছে সেই ১৯৫৭ সাল থেকে তারা ৬০ টাকা মাইনে পেত, তারপর সকলের মাইনে বেড়েছিল এবং '৫৭ সালে তাদের ১৫ টাকা মাইনে বাড়ানো হয়েছিল। এখন পর্যন্ত তারা সেই অবস্থায় রয়েছে, অর্থাৎ ৭৫ টাকা মাইনে পাচ্ছে। এদের মধ্যে কারপেনটর, টেলর, ওয়েভার ইত্যাদি আছে। আগে ওটা সিনিয়র বেসিক স্কুল ছিল, এখন—ঐ '৫৭ সালে ১৫ টাকা মাইনে বাড়িয়ে দিয়ে ওটাকে জুনিয়র হাইস্কুলে পরিণত করা হয়। আজকে প্রত্যেক ক্ষেত্রে সকলের মাইনে বেড়েছে, সুইপারদের পর্যন্ত মাইনে বেড়েছে। অথচ এরা ৭৫ টাকা মাইনে পাচ্ছে। এরা গত ২৪-৪-৭৮ তারিখে ৪৮ ঘন্টার জন্য অনশন করেছিলেন, ২৫-১২-৭৮ তারিখে ৭২ ঘন্টার জন্য অনশন করেছিলেন। কাজেই আমি তাদের বেতনের হার সংশোধনের জন্য মাননীয় মুখ্যমন্ত্রী এবং অর্থমন্ত্রীকে অনুরোধ করছি। আমি আবেদন করছি এবং ব্যক্তিগতভাবে অনুরোধ করছি যে, তাদের দাবি সহানুভূতির সঙ্গে বিবেচনা করুন যাতে করুণ একটা অবস্থার সৃষ্টি না হয়।

**শ্রী পঞ্চানন দিগপতি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের আরামবাগ সাব-ডিভিসনের সমস্ত বাস বন্ধ হয়ে গেছে। আমরা দেখছি যে, আগে সেখানে শ্রমিকরা বাস বন্ধ করেছিল, এখন বাসের মালিকরা বাস বন্ধ করেছে। এর ফলে সেখানকার জনসাধারণ যাতায়াত করতে পারছে না। যাতে সেখানে বাসগুলি চালু হয় তারজন্য আমি আপনার মাধ্যমে মন্ত্রী সভাকে অনুরোধ করছি যে, তাঁরা এ ব্যাপারে অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করুন।

# LEGISLATION

## The West Bengal State Tax on Professions. Trades, Callings and Employments Bill, 1979.

**অধ্যক্ষ মহাশয়ঃ** এখন বিধি প্রণয়নঃ দি ওয়েস্ট বেঙ্গল স্টেট ট্যাক্স অন প্রফেশন, ট্রেড, কলিং অ্যান্ড এমপ্লয়মেন্ট বিল, ১৯৭৯ ; (পশ্চিমবঙ্গ পেশা, কারবার, বৃত্তি ও নিয়োজন রাজ্য-কর বিধেয়ক, ১৯৭৯; আমি অর্থ, উন্নয়ন এবং পরিকল্পনা ও আবগারি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ডঃ অশোক মিত্র মহাশয়কে উত্থাপন করার জন্য অনুরোধ করছি।

**শ্রী ভোলানাথ সেনঃ** Sir. I rise on a constitutional point.

**অধ্যক্ষ মহাশয়ঃ** উনি মুভ করার পরে আপনি বলবেন।

**শ্রী ভোলানাথ সেনঃ** কিন্তু আমার পয়েন্টটা হচ্ছে, দিস বিল ক্যাননট বি ইনট্রোডিউসড। নর্মাল কোর্সে বিলটি প্লেসড হয়েছে এবং তারপর আপনি ওঁকে কল করেছেন।

**অধ্যক্ষ মহাশয়ঃ** আগে ইনট্রোডিউস হয়ে যাক, তারপর আপনি বলবেন।

**ডঃ অশোক মিত্রঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, পশ্চিমবঙ্গ পেশা, কারবার, বৃত্তি ও নিয়োজন রাজ্য-কর বিধেয়ক, ১৯৭৯; (দি ওয়েস্ট বেঙ্গল স্টেট ট্যাক্স অন প্রফেশন, ট্রেড, কলিং অ্যান্ড এমপ্লয়মেন্ট বিল, ১৯৭৯;) এই বিধানসভায় উত্থাপন করবার অনুমতি চাইছি।

**ডাঃ জয়নাল আবেদিনঃ** মিঃ স্পিকার স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় যে বিল উত্থাপন করলেন তা এখানে উত্থাপিত হতে পারে না। এর প্রতি আমরা আপত্তি জানাচ্ছি, উই অপোস ইট।

**অধ্যক্ষ মহোদয়ঃ** বিধানসভার সচিব এখন বিলটির টাইটেল পাঠ করবেন।

(এর পর বিধানসভার সচিব বিলটির টাইটেল পাঠ করেন।)

**শ্রী ভোলানাথ সেনঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিলটি ইনট্রোডিউস করবার বা পাস করবার এই হাউসের এক্তিয়ার নেই যদি না এই বিলটি সংশোধন করা হয়, তার কারণ হচ্ছে আর্টিকেল ২৭৬ অফ দি কন্সটিটিউশন। আমি ঐ ধারাটি এখানে একটু পড়ছি।

[9-10—9-20 A.M.]

আর্টিকেল ২৭৬(২), তাতে বলছে The total amount payable in respect of any one person to the State or to any one municipality, district board, local board or other local authority in the State by way of taxes on professions, trades, callings and employments shall not exceed two hundred and fifty rupees per annum. স্যার তার মানে যদি স্টেট এবং মিউনিসিপ্যালিটি, ডিস্ট্রিক্ট বোর্ড বা অন্য কোনও লোকাল অথরিটি ট্যাক্সেস অন প্রফেশনস, ট্রেডস, কলিংস,

অ্যান্ড এমপ্লয়মেন্টস করেন, তাহলে সর্বসাকুল্যে ২৫০ টাকার বেশি বছরে হতে পারে না। কন্সটিটিউশনে পারে না। এখন বক্তব্য হল এই, কলকাতা কর্পোরেশন তারা ট্যাক্স আদায় করেন, সেলফ এমপ্লয়েড পিপল, প্রফেশন্যাল পিপল এর উপর এবং সেখানে ডিফারেন্ট স্কেলস আছে এবং হায়ার স্কেল হচ্ছে ২৫০ টাকা কর্পোরেশন থেকে করা হয় এবং এই ২৫০ টাকা ট্যাক্স কর্পোরেশনকে দেওয়া হয় এবং কর্পোরেশন সেটা আদায় করেন। এখন সেই লোককে, যারা কর্পোরেশনকে ট্যাক্স দেন, তাদের কিন্তু এই ট্যাক্স থেকে রেহাই দেওয়া হয়নি। আমি একটা উদাহরণ দিচ্ছি, এখন কর্পোরেশনকে যিনি ট্যাক্স দিচ্ছেন ২৫০ টাকা,

Profession of any of the persons mentioned above is—

| | | |
|---|---|---|
| less than two years | — | Rs. 50/- per annum |
| two years or more but less than five years | — | Rs. 100/- per annum |
| five years or more; | — | Rs. 150/- per annum |

তাকে যদি ছাড় না দেওয়া হয় তাহলে এটা ২৫০ টাকার বেশি হয়ে যায়। তার মানে আর্টিকল ২৭৬(২) .....

**শ্রী রাধিকারঞ্জন প্রামাণিক :** স্যার অন এ পয়েন্ট অব অর্ডার, উনি হাউসকে মিসলিড করছেন এবং যেটা বললেন আর্টিকল ২৭৬ এর ব্যাপারে—উনি অসত্য কথা বলছেন, এই হাউসকে মিসলিড করছেন।

**Mr. Speaker :** If you want you can make your submission later. Let him say.

**শ্রী ভোলানাথ সেন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার দ্বিতীয় পয়েন্ট, এর মধ্যে কোনও র‍্যাশনাল জাজমেন্ট নেই।

**মিঃ স্পিকার :** র‍্যাশনাল সম্বন্ধে এখানে আলোচনা হবে না।

**শ্রী ভোলানাথ সেন :** কিন্তু আর্টিকেল ফোর্টিনে বলছে, কোনও আইন পাস করা যাবে না, যেটা ডিসক্রিমিনেশন আছে—সব জায়গায় আছে, এখানে দেখুন, লেস দ্যান টু ইয়ার্স স্ট্যান্ডিং ইন দি প্রফেশন, সেখানে ৫০ টাকা রোজগার করুক বা নাই করুক, ১০০ টাকা দিতে হবে এবং টু ইয়ার্স মোর বাট লেস দ্যান ফাইভ ইয়ার্স, সেখানে যদি মাসে দু' হাজার টাকা রোজগার হয় বা চার হাজার টাকা রোজগার হয় তাহলে তাকেও ১০০ টাকা, আর সে যদি এক পয়সাও রোজগার না করে তাহলেও তাকে ১০০ টাকা দিতে হবে।

**মিঃ স্পিকার :** অল প্রফেশনাল ট্যাক্সেস, এইরকম আছে।

**শ্রী ভোলানাথ সেন :** প্রফেশনাল ট্যাক্স, ইনকাম ট্যাক্স একসঙ্গে কানেকটেড নয়। ইনকামের উপর বেস করে করা হয়। ইনকামের সঙ্গে বেসিস করা আছে কর্পোরেশন ট্যাক্স। যে যত

বেশি ইনকাম ট্যাক্স দেয় তাকে তত বেশি কর্পোরেশন ট্যাক্স দিতে হয়। আপটু রুপিজ টু হানড্রেড অ্যান্ড ফিফটি, বিকজ অফ দি কন্সটিটিউশন। তার মানে ম্যাক্সিমাম ফাইভ ইয়ার্সে যে মানুষ রোজগার করুক বা নাই করুক, তাকে ২৫০ টাকা দিতে হবে। আর যদি দু' লক্ষ, ৩ লক্ষ টাকা রোজগার করে তাকে ২৫০ টাকা দিতে হবে।

**মিঃ স্পিকার ঃ** ক্যালকাটা কর্পোরেশনেও ঠিক তাই।

**শ্রী ভোলানাথ সেন ঃ** ক্যালকাটা কর্পোরেশনে ঠিক তা নয়। ক্যালকাটা কর্পোরেশনের ট্যাক্সের যে সিলিং, সেটা ইনকাম ট্যাক্সের উপর বাঁধা। ইনকাম না করলে একটা জিনিস, আর ইনকাম যেহেতু আরম্ভ হয়ে গেল, তখন ইনকামের উপর বেস করে, ট্যাক্সের উপর বেস করে ট্যাক্স দিতে হয়।

যার সুপার ট্যাক্স হয় তাকে দিতে হয় ২৫০ টাকা, যার কম ট্যাক্স হয় তাকে ২০০ টাকা, যে কম ট্যাক্স দেয় তাকেও ২০০ টাকা দিতে হয় অর্থাৎ যিনি যত বৃদ্ধ হবেন তাঁকে তত ট্যাক্স দিতে হবে, যিনি অসুস্থ হয়ে বা করোনারী থম্বোসিসে আক্রান্ত হয়ে হাসপাতালে আছেন তাকেও ট্যাক্স দিতে হবে। কারণ এখানে বলা আছে স্ট্যান্ডিং ইন প্রফেশন নট ক্যারিং দি প্রফেশন, আর একটা জিনিস বলতে চাই যেটা হল জেনারেল অবজারভেশন, সমস্ত শিডিউল দেখলেই বোঝা যাবে এই শিডিউলের সঙ্গে The objects which it intends to achieve are the matters set out here having rational relationship and, therefore, it is contrary to article 14 of the Constitution and also this amounts to expropriation of the properties without compensation and also contrary to article 276(2) of the Constitution. These are my submissions.

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আমি ৭৩(১)-এর প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। ৭৩(১) অফ দি রুল যা আছে সেই রুলস অনুযায়ী আমি অপোজ করছি, আমার বক্তব্যের উত্তর ফাইন্যান্স মিনিস্টার দেবেন। আপনি প্রস্তাব করেছেন ৫০০ টাকার উপরে এই হাউসে আলোচনা হয়েছে এবং ট্রেড ইউনিয়ন নেতারাও আছেন, তাঁরাও জানেন অদক্ষ কর্মী যারা ৫০০ টাকা পায় এবং বহু ব্যবসায়ী আছে যে ব্যবসাগুলোর রেকর্ড নেই সেখানে Tax evasion is the problem of the day. Government has no machinery to keep record of the earnings and wages of the people. To day this has because a social evil. মন্ত্রী মহাশয় যেটা করতে যাচ্ছেন—Only recorded employees will be brought under the purview of this taxation measure and nobody else.

**ডঃ অশোক মিত্র ঃ** জয়নাল সাহেব যেটা বলেছেন সেটা বিলের সময় আলোচনা করতে পারেন।

**শ্রী রাধিকারঞ্জন প্রামাণিক ঃ** মাননীয় সদস্য এই হাউসে বললেন এই বিলটা সংবিধান বিরোধী এবং তিনি বললেন এই বিলটা এখানে আসতে পারে না, তিনি সংবিধানের ২৭৬

ধারাও এখানে পড়লেন ২৭৬(২) তে আছে The total amount payable in respect of any one person to the State or to any municipality, district board, local board or other local authorities in the State by way of tax on profession, trades, callings and employments, shall not exceed Rs. 250 per annum. তারা বাংলা তর্জমা করে বললেন এবং অরের বাংলা করা হয় না এবং যা ক্লারিফিকেশন করলেন তাতে ক্যালকাটা কর্পোরেশন করেছে স্টেট গভর্নমেন্ট কিভাবে করবে এই কথা বললেন, অর্থাৎ ক্যালকাটা কর্পোরেশন পারে, ডিস্ট্রিক্ট বোর্ড পারে, স্টেট গভর্নমেন্ট কিভাবে করতে পারে? এখানে অর আছে, মাননীয় সদস্য একজন আইনজীবী তিনি অরের বাংলা এবং করে এখানে ভুল ব্যাখ্যা করলেন, এইভাবে উনি হাউসকে মিসলিড করলেন।

[9-20—9-30 P.M.]

**ডঃ অশোক মিত্র ঃ** আমি নিজে আইনজ্ঞ নই, কিন্তু ভোলাবাবু যে বিষয়টা আলোচনা করেছেন সেটা আইনের ব্যাপার। মাননীয় সদস্য রাধিকাবাবু ইতিমধ্যে বলে দিয়েছেন ২৫০ টাকা পর্যন্ত আলাদা আলাদা ভাবে করা যায়। বিভিন্ন সংস্থা এই কর আরোপ করতে পারে। এ বিষয়ে সুপ্রীম কোর্টের একটা রায় আছে ২০.১২.৭৩ তারিখে কামতা প্রসাদের কেসের রায়ে আছে The words "the total amount payable in respect of any one person to the State or to any one municipality, district board, local board or other authority" mean that tax of and up to the sum of Rs. 250/- can be imposed by any one of the authorities mentioned. If the Constitution wanted the total taxes to be imposed by the State and other authorities to be Rs. 250/- the Constitution would have said that the total amount payable in respect of any one person by way of tax on professions, trades, callings and other employments shall not exceed Rs. 250/- per annum whether imposed by the State, municipality, district board, local board or any other local authority. Further, if the total of the taxes to be imposed be a sum of Rs. 250/- as contended by the counsel for the appellants it will mean that if a person is paying professional tax of Rs. 150/- to the State, the local authority can impose on him a similar tax up to the balance sum of Rs. 100/-. Thay may lead to two consequences. One is that one of the authorities will have to tax persons with lower income while those with higher income will escape any payment of taxes. The other is that, the authority will impose a tax of the balance sum left after considering the amount imposed by the State, all the authorities may not impose taxes. That will be entirely a wrong construction. The High Court was right in reaching the conclusion that the State as well as the authorities mentioned in article 276 can each impose tax up to a limit of Rs. 250/-. আর পড়ার দরকার নেই। ২ নম্বর কথা হচ্ছে উপার্জনের উপর কর নয়, সম্পত্তির উপর কর এবং সেইজন্য কারুর উপার্জন সেটা প্রাসঙ্গিক নয়। যে ধরনের রিজনেবল ক্লারিফিকেশন আমাদের সংবিধানে আছে সেইরকম ধরনের ক্লারিফিকেশন করেছি।

**মিঃ স্পিকার ঃ** এটা একটা আইনের ব্যাপার, যেটা ভোলা সেন বলেছেন আমি মনে করি এটা ঠিক নয়।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** তা হয় না, আমি যে অপোজ করছি আগে তার ফয়সালা হোক, You must obtain the consent of the House from the chair. I oppose it and so you cannot go to the next business. এটা ফয়সালা না করে আপনি করতে পারেন না।

**মিঃ স্পিকার ঃ** আমি ফয়সালা করেছি।

**Dr. Zainal Abedin :** Let it be put to vote or let there be a division. We oppose it. You cannot overrule 73(1). This should be decided first. How can you judge from the Chair that the supporters are greater than ours. I refer to rule 73(1). The Hon'ble Minister has introduced the Bill, and we have opposed it. This should be decided first.

**Mr. Speaker :** Under rule 73(1), if a motion for leave to introduce a Bill is opposed, the Speaker after permitting, if he thinks fit, a brief explanatory statement from the member who moves and from the member who opposes the motion, may, without further debate, put the question. Provided that where a motion is opposed on the ground that the Bill initiates legislation outside the legislation competance of the House, the speaker may permit a full discussion thereon.

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** মাননীয় সদস্য জয়নাল সাহেব বললেন যদি কন্সটিটিউশনের কোনও পয়েন্ট তোলা হয় তাহলে আপনি তা অপোজ করতে পারেন না আন্ডার ৭৩(১) Provided that where a motion is opposed on the ground that the Bill initiates legislation outside the legislature competence of the House, the speaker may permit a full discussion thereon. দি স্পিকার ডাজ নট পারমিট, স্পিকার পারমিট করেননি, অতএব কিছুই হবে না, উনি কমিট করছেন না।

**Dr. Zainal Abedin :** If such a matter be carried what does it mean unless you put the motion to vote how can you come to the decesion?

**মিঃ স্পিকার ঃ** গভর্নমেন্ট বিলে লিভ লাগবে না, প্রাইভেট মেম্বার্স বিলে লাগবে। এটা সার্কুলেটেড হয়েছে, ইট ইজ টু বি টেকেন 'দ্যাট ইজ গ্রান্টেড' দ্যাট ইজ দি ল।

**Dr. Zainal Abedin :** We oppose this and so you cannot proceed without putting it to vote.

**Mr. Speaker :** That is the rule with regard to Private Member's

Bill where prior approval of the House is necessary. But in case of Government Bill, as soon as the Bill is circulated it is taken that it is granted.

**Dr. Zainal Abedin :** Again we submit that we oppose the Bill.

**Mr. Speaker :** I have heard your submissions. Now I request the Minister-in-charge to move the Bill for consideration.

**ডঃ অশোক মিত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে পশ্চিমবঙ্গ পেশা, কারবার, বৃত্তি ও নিয়োজন রাজ্য-কর বিধেয়ক, ১৯৭৯, এই সভার বিবেচনার জন্য গৃহীত হোক এই প্রস্তাব আমি রাখছি।

স্যার, আমি যেটুকু বক্তব্য রাখব ভেবেছিলাম সেটা গৌরচন্দ্রিকায় বলা হয়ে গেছে। তবুও এই সম্বন্ধে দু'একটা কথা সংযোজন করব। এই বিলের উদ্দেশ্য হচ্ছে বর্ধিত পরিকল্পনা ব্যয় বাবদ অতিরিক্ত অর্থ সংগ্রহের উদ্দেশ্যে এবং বন্যার দরুন অতিরিক্ত দায়িত্ব বহনের পরিপ্রেক্ষিতে পেশা, কারবার, বৃত্তি ও নিয়োজনের উপর একটি ব্যাপক রাজ্য-কর আবশ্যক। অতিরিক্ত রাজস্ব সংগ্রহের উদ্দেশ্যে আরও রাজস্ব বিলের প্রস্তাব আমি রাখব যেটা আমি বাজেট বক্তৃতায় আগেই বলেছিলাম। যেহেতু এই সুযোগ আমি পেয়েছি সেজন্য খুব সংক্ষেপে ২/১টা সমস্যা সম্বন্ধে আমি মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করতে চাই। যে কোনও সরকারের বাজেটের দুটো দিক থাকে—একটা ব্যয়ের দিক, আর একটা আয়ের দিক। আমরা বলেছি যে ৩০ বছর পশ্চিমবঙ্গের উন্নয়নের জন্য ব্যয় করা হয়নি, আমরা ব্যয় করব, বিশেষ করে গ্রামের জন্য আমরা অনেক টাকা ব্যয় করব। যা যা করা হয়নি, যেমন শিল্পের ক্ষেত্রে আমরা ব্যয় করব, স্বাস্থ্যের ক্ষেত্রে আমরা ব্যয় করব, সাধারণভাবে রাস্তা-ঘাট, সেচ ব্যবস্থা ইত্যাদি সম্পর্কে আমরা ব্যয় করব, সেজন্য টাকা দরকার। আমরা যে ব্যয় করছি তার প্রমাণ আপনারা পেয়েছেন। ২ বছর আগে গ্রামাঞ্চলে সরকারি টাকা যত যেত ১৯৭৯-৮০ সালে অন্তত ২শো কোটি টাকা বেশি দিচ্ছি। উন্নয়নের টাকা সেটা তুলতে হবে, ব্যয় করতে হলে সরকারি আয়ের প্রয়োজন, সেজন্য বলেছি আয় চাই। কিন্তু সংবিধানের এমন নিগূঢ়ের মধ্যে আছি যে আমরা যথেষ্ট আয় সংগ্রহ করতে পারি না, কেন্দ্রের কাছ থেকে সংগ্রহ করতে পারি না। কিন্তু এখানে মুশকিল দেখা দেয় যে কেন্দ্র বলেছেন উন্নয়নের জন্য টাকা দেবেন, ২৮২ ধারায় টাকা দেন উন্নয়ন প্রকল্পের জন্য, কিন্তু সেখানে যে বিধি ব্যবস্থা আছে সেটাকে বলে গ্যাডগিল ফর্মুলা, সেই ফর্মুলার সূত্র হল যে যে রাজ্য রাজস্ব সংগ্রহে ভাল ফল দেখাবে তারা তুলনামূলকভাবে কেন্দ্রের কাছ থেকে সাহায্য অনুদান পাবে। সপ্তম অর্থ কমিশন একটা ফিরিস্তি দিয়েছেন ১৯৬০-৬১ সাল থেকে ১৯৭৬-৭৭ সাল পর্যন্ত বিভিন্ন রাজ্যে রাজস্ব কি পরিমাণে বৃদ্ধি পেয়েছে—পাঞ্জাবে ১৫ গুণ, মহারাষ্ট্রে ১২ গুণ, গুজরাটে ১৩ গুণ এই ধরনের এবং নিচের দিকে পশ্চিমবঙ্গ, মাত্র ৬ গুণ বেড়েছে। সুযোগ ছিল আমাদের এখানে প্রচুর, সম্পদশালী ব্যক্তি পশ্চিমবঙ্গে আছে, বড় লোক পুঁজিপতি আছে, ব্যবসাদার, মুনাফাখোর, জোতদার, মহাজন আছে, কিন্তু কর বসানোর কোনও চেষ্টা হয়নি ১৫/১৬ বছর ধরে। সে ক্ষেত্রে শ্রেণীগত কারণ আছে। আমরা এই ধরনের কর বসিয়ে পশ্চিমবঙ্গে যে রাজস্ব সংগ্রহ

[9-30—9-40 P.M.]

করব সেটা গ্রামের গরিব মানুষের জন্য খরচ করব। কর বসিয়ে কেন্দ্রকে দেখাব যে কর তুলেছি গ্যাডগিল ফর্মুলা অনুযায়ী তোমরা বাধ্য বাড়তি টাকা দিতে। সেই টাকা আমরা পশ্চিমবঙ্গের গরিব মানুষের জন্য খরচ করব এটা আমাদের প্রধান উদ্দেশ্য। কর বসবে যারা বিত্তবান সম্পদশালী তাদের উপর, সেই সূত্রে আমরা কতকগুলি প্রস্তাব রেখেছি এবং সেই সঙ্গে এই বৃত্তি করের যে প্রস্তাব সেই প্রসঙ্গে আসছি। আমি শুধু এটা বলছি যে কর্ণাটক, মহারাষ্ট্র, গুজরাট, কেরল আসাম এবং ত্রিপুরা পর্যন্ত এই ধরনের বৃত্তি কর আছে, আমরা পথ প্রদর্শক নই। জনতা সরকার যেখানে রাজত্ব চালাচ্ছেন এই বৃত্তি কর সেই গুজরাটে আছে, কংগ্রেস-জনতা মিলে যেখানে রাজত্ব চালাচ্ছেন সেই মহারাষ্ট্রে আছে। আসামেও আছে। যেদিন আমি এখানে বাজেট পেশ করেছিলাম সেদিন আসামের মুখ্যমন্ত্রী মহাশয়ের সঙ্গে দেখা হয়েছিল তিনি অবাক হয়ে গিয়েছিলেন যে, পশ্চিমবাংলায় এতদিন বৃত্তিকর ছিল না বলে। কেরালাতেও আছে। সুতরাং আমরা নতুন কিছু করছি না। আমাদের সংবিধানে যে সুযোগ দিয়েছে সেই সুযোগ ব্যবহার করছি। এখন আমি যে হারের কথা বলেছি, যেটা আরোপ করছি গোটা ভারতবর্ষের মধ্যে সবচেয়ে কম। কেরালায় ৩০০ টাকা উপার্জন থেকে এই কর দিতে শুরু হয়। মহারাষ্ট্র ও গুজরাটে ৪০০ টাকা থেকে শুরু হয়। আমাদের এখানে ৫০০ টাকা থেকে ৭৫০ টাকা পর্যন্ত দুই টাকা। কিন্তু মহারাষ্ট্রে ৫০০ থেকে ৬০০ পর্যন্ত ৪ টাকা, আর ৬০০ থেকে ৭০০ পর্যন্ত ৮ টাকা দিতে হয় এবং কেরালাতেও সেইরকম। সুতরাং পশ্চিমবঙ্গের হারের পরিমাণ সব চেয়ে কম এবং আমরা বলেছি যাদের কাছ থেকে নিচ্ছি— এখন অনেকেই বলতে পারেন এই করের বোঝা কাদের উপর পড়বে, আমাদের যে অরগানাইজ সেক্টর আছে অর্থাৎ যে আর্থিক ব্যবস্থা আছে তাতে শতকরা ৮৫ ভাগ পরিবারের উপার্জন ৫০০ টাকার কম। পশ্চিমবাংলা এতই গরিব যে ৫০০ টাকা মাসিক উপার্জন অরগানাইজ সেক্টর-এ শতকরা ৮৫ ভাগ, আর আন-অরগানাইজ সেক্টর-এ আমরা যদি ধরি তাহলে সেটা শতকরা ১৩ জন হবে। সুতরাং ৫০০ টাকা থেকে ৭৫০ টাকা পর্যন্ত যদি আমরা ধরি তাহলে শতকরা ৫ ভাগ লোকের উপর পড়বে। সুতরাং আমরা বলছি যে আপনারা দুই টাকা দিন। এই যে ৫০০ টাকা থেকে ৭৫০ টাকা যারা উপার্জন করেন মাসে, আমরা বলেছি এটা ভালবাসার দান। সেই টাকা আমরা গাঁয়ের মানুষের কাছে পৌছে দেব। আবার এখানে অনেকে বলতে পারেন যে আপনারা কেন্দ্রীয় হারে ভাতা দিবেন আর সঙ্গে সঙ্গে তা নিয়ে নিলেন। তাই কি? ৫০০ টাকা যিনি উপার্জন করেন তাকে এই বছর বাড়তি ৭৫ টাকা দিচ্ছি। যিনি ৭৫০ টাকা উপার্জন করেন তাকে বাড়তি আমরা ২০০ টাকা দিচ্ছি। আমরা তাদের কাছে মাত্র মাসে দুই টাকা ভিক্ষা চাচ্ছি। এটা অন্যায্য বলে মনে করি না এবং তারাও মনে করেন না। সুতরাং এর বাইরে আর বিশেষ কিছু বলার নেই কেননা ১ দফা আলোচনা আগেই হয়েছে, পরে মাননীয় সদস্যদের মন্তব্য শুনে এই বিতর্কের উপসংহারে আমি বাড়তি কথা নিবেদন করব। ধন্যবাদ।

**শ্রী বিনয় ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে ট্যাক্স বিলটা এখানে উপস্থিত করেছেন তার উপর আমি দু-একটি কথা বলতে চাই। সাধারণ মানুষ যে চোখে ট্যাক্স পজিশন দেখেন সেই দৃষ্টি নিয়ে আমি এখানে আলোচনা করব। ট্যাক্স কালেকশন যে

খরচা এবং টোটাল ট্যাক্স যা কালেকটেড হয় তার প্রপোরশনটা কি? আমরা দেখি
লোকের উপর একই কারণে বারবার ট্যাক্স ধার্য হচ্ছে। দেখব এটা প্রগ্রেসিভ ট্যাক্স কি
ট্যাক্স বেনিফিট রেশিও কি? এবং যাদের হাতে এই টাকা পৌঁছাবে তারা কত সু
ভালভাবে সেই টাকা ব্যয় করবার যোগ্যতা অর্জন করেছেন। তারপর সেই দৃষ্টিভঙ্গি
সমস্ত বাজেটটা আমরা আলোচনা করব। আমরা দেখছি মাননীয় মন্ত্রী মহাশয় ৯ লক্ষ
প্রভিসন রেখেছেন এই ডিপার্টমেন্ট চালাবার জন্য। আমি বলব ৯ লক্ষ টাকায় কি
কারণ, আর একবার ডি এ দিলে কিংবা আর একটি কিছু ব্যয় বাড়লে সেই ৯ লক্ষ
অনেক গুণ বেড়ে যাবে। এরপর আছে যারা কালেকটার হবেন তার একটি পারসেন
কোনও ট্যাক্স-এ তা পড়ে থাকে। এর একটি বিরাট অংশ পড়ে থাকে এবং নানারকম
সৃষ্টি হবে। আর নানারকম গাফিলতি আছে, তাদের অযোগ্যতা আছে, যারা কা
করবেন সেই সমস্ত কিউমুলেটিভ অ্যাফেক্ট একসঙ্গে ধরলে যে টাকা আদায় হবে তা
যে খরচা হবে সে খরচার যে প্রপোরশন এমন একটি জায়গায় গিয়ে পৌঁছাবে যা
ট্যাক্স এই রেভিনিউ আদায় করার কোনও তাৎপর্য থাকবে না। প্রফেশনাল ট্যাক্স যদি
ট্যাক্স না হয় সেটা বলবার কোনও প্রয়োজনীয়তা নেই। কারণ ২০১ টাকার উপরে
ট্যাক্স তাদের সবার ট্যাক্স ২৫০ টাকা, সুতরাং এটা প্রগ্রেসিভ ট্যাক্স হতে পারে না।
মন্ত্রী মহাশয় বললেন যে, আর্টিকেল ২৭৬ অনুযায়ী যদি করেন প্রগ্রেসিভ করতে চান
আর্টিকেল ২২৬ ভায়োলেট করবেন। এখানে তার হাত-পা বাঁধা। তা সত্ত্বেও বলি
প্রগ্রেসিভ ট্যাক্স নয় সেটা ধার্য করা উচিত নয়। ট্যাক্স বেনিফিট রেশিও সম্বন্ধে আমি
বলছি। ট্যাক্স যারা ব্যয় করবেন, যাদের হাতে এই ট্যাক্স গিয়ে পড়বে তারা কিভা
করবে তার উপর নির্ভর করে। মাননীয় অর্থমন্ত্রী যখন বাজেট পেশ করেছিলেন তখন
বলেছিলাম মাননীয় অর্থমন্ত্রী হয়ে তিনি অনেক অনর্থ করেছেন। তিনি ভুল স্ট্যাটিসটি
উপর ভিত্তি করে সমস্ত বাজেটটি পেশ করেছেন, নিজেদের যা কিছু গাফিলতি অ
ঢাকবার জন্য। এমন কি সেন্ট্রাল গভর্নমেন্ট যে টাকা তাঁদের দিয়েছিল ভাল ভাল
জন্য সেই টাকাও তিনি ব্যয় করতে পারেন নি। অ্যাসিড সয়েল টেস্ট করবার জন
৭৮, ৭৮-৭৯ সালের টাকা পর্যন্ত ইউটিলাইজ করতে পারেন নি। যেটা করলে
হাজার হেক্টর জমি কাজে লাগত এবং দেশের সম্পদ বাড়ত, কৃষির সম্পদ বাড়
পর্যন্ত তারা করতে পারেন নি এবং সঙ্গে সঙ্গে সেই টাকা সেন্ট্রাল গভর্নমেন্টকে ফেরৎ
তাও তারা দেন নি, তারা নানা কৌশল করে তুলে রেখে দিয়েছেন অপদার্থ এক কন্ট্রা
হাতে যার নাম কাটা গিয়েছিল, লাইসেন্স ছিল না তার হাতে টাকা আটকিয়ে রেখে দি
স্টেটমেন্ট অব অবজেক্টস অ্যান্ড রিজিনস-এ আমরা In order to raise resourc
increased plan outlays and in the context of the additional expen
commitments due to floods, it is considered necessary to introd
comprehensive state tax. এখানে ফ্লাড-এর কথা বলেছেন। ফ্লাড-এর কা
আমরা দেখছি দলবাজি এবং টাকা-পয়সা নিয়ে ছিনিমিনি এবং অপদার্থতার চরম
আমি শতশত এই ব্যাপারে উদাহরণ দিতে পারি। আমি সব এখানে বলব না, তবে
ঘটনাই তুলে ধরছি। মাননীয় মুখ্যমন্ত্রীর এরিয়া বজবজ (২) যারা পঞ্চায়েতের মিটিং
দুই দলের লোক একটি রেজোলিউশন করে বলেছেন যে, বীজ এবং সারের জন্য

দেওয়া হয়েছিল তা এমন সময়ে দেওয়া হল যখন কাজ শেষ হয়ে গেছে। তাই তারা রেজোলিউশন করে টাকাটা ফেরৎ দিয়েছে।

[9-40—9-50 A.M.]

তারপরে বজবজ ওয়ান, সেখান থেকে তারা বলছে এটা অতি খারাপ, অতি পচা এবং এ বিষয়ে পঞ্চায়েত থেকে রিজোলিউশন করে পাঠিয়েছে যে এটা এত খারাপ যে এ দিয়ে চাষ বাস করা যাবে না, এমন কি গরুকেও খাওয়ানো যায়না, সেটা পড়ে আছে। ফ্ল্যাডে অনেক বাড়ি ক্ষতিগ্রস্ত হয়েছে, প্রায় ৭ লক্ষ বাড়ি ভেঙেচুরে গেছে, ৪ লক্ষ বাড়ি সিরিয়াসলি ড্যামেজড হয়েছে, এক লক্ষ বাড়ি কিছু কিছু ক্ষতিগ্রস্ত হয়েছে। এটা একটা বিরাট ব্যাপার, বহু ভলান্টারি অর্গানাইজেশন আছে, তারা এসেছিল বাড়ি তৈরি করে দেবার জন্য, আপনারা প্রথমে স্বীকার করেছিলেন, অ্যাকসেপ্ট করেছিলেন কিন্তু তার পরমুহূর্তে বললেন না, নেবনা, স্কুল টুল যদি করতে চাও তো তোমাদের দিতে পারি। তার কারণ হিসাবে আপনারা দেখালেন ডিসপ্যারিটি দেখা দেবে বিভিন্ন অঞ্চলে। কিন্তু আপনারা যদি গাইড লাইন করে দিতেন, এইভাবে সমস্ত বাড়ি তৈরি করতে হবে, তাহলে ডিসপ্যারিটি থাকত না। কিন্তু তা সত্ত্বেও ভারতবর্ষে যে সমস্ত ভলান্টারি অর্গানাইজেশন আছে তারা ফ্ল্যাড প্রুফ বাড়ি তৈরি করে দিয়েছে বহু জায়গায়, কিন্তু আপনারা সেদিকে গেলেন না। আপনারা কলকাতা পরিষ্কারের নামে ৬০০ এমপ্লয়ীকে কাজে নামিয়ে দিলেন, নামিয়ে বিরাট টাকা, লক্ষ লক্ষ টাকা অপচয় করছেন। যে রিপোর্ট তাতে আপনারা কয়েকটি বড় বড় খাটাল পরিষ্কার করেছেন—প্রত্যেক ডিস্ট্রিক্টের হিসাব দিয়েছেন, যে খাটাল আপনারা বে-আইনি বলে কলকাতা থেকে তুলে দিতে চাইছেন, সেই খাটাল পরিষ্কারের জন্য কি উদ্দেশ্যে এত লক্ষ লক্ষ টাকা খরচ করলেন? তারপর আপনারা হকার তুলবার জন্য খুব ব্যস্ত, কিন্তু তারা ঠিকই বসে আছে। শুধু তাই নয় আবার নতুন হকার সৃষ্টি হচ্ছে, আগে পুলিশকে টাকা দিলেই খাটাল পেত, এখন আবার নতুন সোর্সকে টাকা দিতে হবে। একটা নতুন হকারদের বিরাট অংশ সেখানে বসছে। আপনারা কলকাতায় ফ্লাই ওভার করবেন, ওয়ার্ল্ড ব্যাঙ্ক আপনাদের কাছে হিসাব চেয়েছেন এবং অন্যান্য যে সব তথ্য আপনাদের কাছে চেয়েছেন, সেগুলি দিতে পারেননি। তার জন্য ওয়ার্ল্ড ব্যাঙ্ক বলছে আমরা টাকা দিতে পারব না। একথা বলার পর স্টেটসম্যান পত্রিকায় বেরিয়েছে, আপনারা বলছেন স্টেট রেভিনিউ থেকে টাকা খরচ করবেন, বেনিফিট কস্ট রেশিও-র কথা চিন্তা করুন, স্টেট রেভিনিউ থেকে খরচ করবেন বলছেন সাধারণ গরিবের ঘাড় ভেঙে যে ট্যাক্স আদায় করছেন, সেই টাকা খরচ করবেন কেন? আপনারা হকার কর্ণার তৈরি করেছেন, ১৫ লক্ষ টাকা ব্যয় হবে, শিয়ালদার সামনে, যা বৃটিশ আমলে হয়নি, হাসপাতালের সামনে ঘর তৈরি হবে, এটা তো আমরা কংগ্রেসি দুঃশাসনকে দেখিনি। আজকে দেখছি হঠাৎ নীলরতন সরকার হাসপাতালের সামনে, বি আর সিং হাসপাতালের সামনে ঘর তৈরি করা হচ্ছে, এই যে বিরাট টাকার অপচয় হচ্ছে, এতে আপনারা অপদার্থতার পরিচয় দিচ্ছেন, এই যে টাকা তুলবেন এর বেনিফিট কস্ট রেশিও কোনও দিন দিতে পারবেন না, ওয়ার্ল্ড ব্যাঙ্ককে দিতে পারেন নি। নতুন ট্যাক্স করে সাধারণ লোক, ছোট ছোট লোক যারা স্যালারি পাচ্ছে, তাদের কাছ থেকে নেবেন। ৫০০ টাকা পর্যন্ত যারা মাইনে পায় তাদের ডি এ দিচ্ছেন, তা থেকেও একটা পোরশন কেটে নেবেন। মাননীয় মন্ত্রী মহাশয় বলছেন তাতে

ক্ষতি হবেনা, তিনি বলছেন যেন সবাই তাকে একথা বলেছেন অ্যাজ পাবলিক ওপিনিয়ন হচ্ছে তাই, ইন্সটিটিউশন অব পাবলিক ওপিনিয়ন কি আপনার কাছে এটা সাপ্লাই করে দিয়েছেন, যার জন্য আপনি হাউসে একথা বলে যাচ্ছেন? আর একটা জিনিস অনেক দিন থেকে লক্ষ্য করছি এবং সে জন্যই আমি সেকশন ২৪ এর উপর আপনার দৃষ্টি আকর্ষণ করছি। এখানে আছে, No suit shall lie in any Civil Court against any assessment made or order passed under this Act. No suit, prosecution, or other legal proceedings shall lie against any authority under this Act or against any employer for anything under this Act or against any employer for anything which is in good faith done, or intended to be done আপনাদের আসবার পর যতগুলো বিল পাস হয়েছে সেখানে কোনও জুডিশিয়াল রিভিউয়ের স্থান আপনারা রাখেন নি। তার কারণ, আপনারা জুডিসিয়ারিকে ভয় পান। আপনারা ভাবেন, আমরা অনেক অন্যায় কাজ করি। যদি আবার কোর্টে যায় তাতে ভয় আছে। তাই এইভাবে করেছেন। আজকে হাউসিং অ্যান্ড আরবান ডেভেলপমেন্ট কর্পোরেশন হাজার হাজার, কোটি কোটি টাকা সমস্ত ভারতবর্ষের সমস্ত প্রভিন্সকে দিচ্ছে। আজকে যে হাউসিং প্রবলেম আছে এবং তারপর ফ্ল্যাড হয়ে বিপর্যস্ত হয়ে গিয়েছে সেইজন্য আরবান ডেভেলপমেন্ট প্রবলেমকে সলভ করার জন্য প্ল্যান করে সেই টাকা নেবার চেষ্টা আপনাদের নেই। আপনারা শুধু ট্যাক্স বাড়িয়ে লোকদের উপর অত্যাচার করে, অবিচার করে নতুন প্রবলেম করছেন, গরিব মানুষ, সাধারণ মধ্যবিত্ত মানুষদের উপর সেই ট্যাক্স বসছে এবং তাতে একটা অসুবিধার সৃষ্টি করছে। কোনও লোকই এইরকম ট্যাক্সকে সমর্থন করতে পারে না। এই ট্যাক্স দেখলাম মহারাষ্ট্রে চারশো টাকায় ছিল এবং তার উপর ট্যাক্স হয়েছে। আমি মাননীয় অর্থমন্ত্রীর কাছে বলব, সেই ট্যাক্স অ্যাক্ট পাস হয়েছে কোন সালে। সেটা বোধ হয় ১৯৬৬-৬৭ সালে পাস হয়েছে। এতদিন বাদে টাকার মূল্য অনেক কমে গিয়েছে। সেখানে ৫০০ টাকা এমন কিছু বেশি হয় নি। আপনি কেন্দ্রীয় সরকারের সমকক্ষ ডি. এ. দিচ্ছেন, এইসব দিয়ে তখনকার তুলনায় তাদের যে চারশো টাকার জায়গায় পাঁচশো করছেন, এটা কি ঠিক? আর একটা জিনিস বলি, মহারাষ্ট্র আর আপনার বিলের ভাষা, কথা সমস্ত কিছু ইন টোটো একই আছে। (ডঃ অশোক মিত্র ঃ—কাশীকান্তবাবুই বলেছিলেন।) কাশীবাবু যা বলে থাকেন, আপনি যদি তাই করে থাকেন, তাহলে তার জন্য আপনাকে আন্তরিক ধন্যবাদ দিচ্ছি। তাহলে এখন থেকে আমরা যা বলব আপনি তাই যদি শোনেন তাহলে ভাল হয়। এই কথা বলে আমি এই বিলের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে দি ওয়েস্ট বেঙ্গল স্টেট ট্যাক্স অন প্রফেশন, ট্রেডস, কলিংস অ্যান্ড এমপ্লয়মেন্টস বিল, ১৯৭৯ যেটা আমাদের সামনে উপস্থিত করেছেন এটা সম্পূর্ণ অযৌক্তিক, অন্যায়, অত্যাচার এবং সামাজিক অপরাধ। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী বলেছিলেন গতবারের বাজেট বক্তৃতায় যে উনি রাতের ঘুম, দিনের ঘুম কেড়ে নেবেন। সেই কথাই উনি রেখেছেন। রাতের ঘুম, দিনের ঘুম কেড়ে নিয়েছেন। তিনি বলেছিলেন যারা অধিক বিত্তবান তাদের রাতের ঘুম, দিনের ঘুম কেড়ে নেবেন। সেটা উলটো হয়েছে। তিনি রাতের এবং দিনের ঘুম কেড়ে নিয়েছেন ঠিকই, কিন্তু নিয়েছেন যারা সাধারণ মধ্যবিত্ত, নিম্ন মধ্যবিত্ত এবং মধ্যবিত্ত শ্রেণীর। মাননীয় অধ্যক্ষ

[9-50—10-00 A.M.]

মহাশয়, আমার একটা কথা মনে হয় এই প্রসঙ্গে সেটা মহম্মদ আলী জিন্নার উক্তি লর্ড ওয়াভেল প্রসঙ্গে। লর্ড ওয়াভেল যখন গভর্নর জেনারেল অফ ইন্ডিয়া ছিলেন তখন মহম্মদ আলী জিন্না ছিলেন পার্লামেন্টের সদস্য। তিনি বলেছিলেন তিনি যদি পার্লামেন্টের সদস্য না হতেন এবং মিঃ ওয়াভেন যদি গভর্নর জেনারেল না হতেন তাহলে আমি বলতাম মিঃ ওয়াভেন একজন প্রথম শ্রেণীর মিথ্যাবাদী। আজকে এই কথা বলছি যে মাননীয় অর্থ মন্ত্রী যদি ওখানে অর্থমন্ত্রী না হতেন এবং আমি যদি এখানে সদস্য না হতাম তাহলে বাইরে আমি বলতাম যে উনি একটি প্রথম শ্রেণীর মিথ্যাবাদী। তিনি নিজে লিখেছিলেন যে তিনি বিত্তবানের দিনের রাতের ঘুম কেড়ে নিয়েছেন। কিন্তু আসলে আমরা দেখতে পাচ্ছি যে তিনি মধ্যবিত্ত নিম্ন শ্রেণীর ঘুম কেড়ে নিয়েছেন। স্যার আপনি জানেন আজ মানুষ কিভাবে বাস করছে। ৫০০ টাকার উপার্জনক্ষম মানুষ আজকে বস্তীতেও বাস করতে পারে না। নিত্য প্রয়োজনীয় জিনিসের দাম ক্রমশ বেড়েই চলেছে এবং জিনিসের দামের ঊর্দ্ধগতি আপনারা রোধ করতে পারছেন না আবার তারপর বৃত্তিকর বসিয়েছেন—কোথায় আপনি টেনে নিয়ে যাচ্ছেন। আজকে যেখানে মানুষের হাড় মাংস খাওয়া হয়ে গেছে এখন সেই হাড় থেকে আপনি রক্ত চুসে খাচ্ছেন। এখানে আমার সেই ডাইনির গল্প মনে পড়ছে। ডাইনি যেমন মানুষের হাড়ের থেকে রক্ত চুসে খায় সেইরকম আমাদের অর্থমন্ত্রী বিভিন্ন রকম ট্যাক্স মানুষের উপর চাপিয়ে ডাইনির মতো হাড় থেকে রক্ত চুসে খাচ্ছেন। তিনি আজকে পশ্চিমবাংলায় ডাইনিরূপে উপস্থিত হয়েছেন। আমি মাননীয় অর্থ মন্ত্রীকে বলব দয়া করে তিনি যে সব টাকা পান সেগুলি ছেড়ে দিন। যেমন তিনি অ্যাডমিনিস্ট্রেটিভ স্টাফ কলেজ হায়দ্রাবাদ থেকে মাসে ২ হাজার টাকা পান, ওয়ার্ল্ড ব্যাঙ্ক ফাইন্যান্স থেকে ২ হাজার টাকা পান, তারপর হাউস রেন্ট পান, কার অ্যালাউন্স পান এবং তাদেরই পয়সায় বিদেশ ভ্রমণ করেন। এই সব টাকা ছেড়ে দিয়ে তিনি ৫০০/১০০০ টাকা নিয়ে বসবাস করে দেখুন বুঝুন যে মধ্যবিত্ত মানুষ কিভাবে থাকে, কিভাবে তারা জীবন যাপন করে। তাহলে তিনি আর এয়ার কনডিশন গাড়ি নিয়ে চলতে পারবেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় একটি বই বের করেছেন তার নাম হচ্ছে নবচেতনার ইতিহাস এবং এটি রূপায়ন কোম্পানি পাবলিশ করেছেন। সেই বইতে উনি বলেছেন যে আমি লেখাপড়া শিখেছি সুখে-স্বাচ্ছন্দে থাকব ভালভাবে থাকব সোশ্যালিজম আমার বিলাস আমি মাঝে মাঝে সমাজতন্ত্রের বুলি আওড়াব, লোকের বাহবা হাততালি পাব। মাননীয় অধ্যক্ষ মহাশয় আজকে এইসব কথা বললে ওনার গায়ে লাগবে ঠিকই কিন্তু উনি একথা বলেছেন। আবার তিনি বলেছেন যে তিনি গরিবদের সম্বন্ধে ফিল করেন। কিন্তু আমি বলছি স্যার, ওনারা যেমন আগেকার কংগ্রেস বড়লোকদের ফিল করত আজকে ওনারাই বড় লোকদের ফিল করেন গরিবদের ফিল করেন না। আমি স্যার উদাহরণ দিলে তা বুঝতে পারবেন।

এটা আমি কোনও প্রসঙ্গান্তরে যাচ্ছি না। মাননীয় অধ্যক্ষ মহোদয়, উনি কতকগুলি লিফলেট রেখেছেন। সেই লিফলেটে উনি ব্যঙ্গ করে বলেছিলেন, "সি.পি.এম. একটি সৌখিন পার্টি, আর সি.পি.এম. নেতাদের সম্বন্ধে বলেছিলেন, ওরা হচ্ছেন সৌখিন নেতা"—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই সব বুকলেট উনি বের করেছেন। আর আজকে উনি সাচ্চা মার্কসবাদী

হয়েছেন এবং সাচ্চা মার্কসবাদী হয়ে সি.পি.এম.-এর সঙ্গে মাথা মুড়িয়ে নিয়েছেন।

**মিঃ স্পিকার ঃ** আপনি বিল সম্বন্ধে বলুন।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** হ্যাঁ, স্যার, আমি বিল সম্বন্ধেই বলছি। উনি একটা ইকনমিক, অর্থনৈতিক ছল চাতুরীর কথা বলেছেন এই বিলের মধ্যে। স্যার, যাত্রা থেকে আরম্ভ করে চা-এর উপর পর্যন্ত যে ইনডাইরেক্ট ট্যাক্স নেওয়া হচ্ছে সেই কথা উনি বলছেন না। স্যার, গ্রামাঞ্চলের মানুষ যাত্রা এনজয় করে, তার উপর উনি ট্যাক্স বসিয়েছেন। সকাল বেলা প্রতিটি মানুষ যে চা পান করেন তার উপরও উনি ট্যাক্স বসিয়েছেন। স্যার, আমরা দেখতে পাচ্ছি এইভাবে উনি সব জিনিসের উপর ইনডাইরেক্ট ট্যাক্স বসিয়েছেন। উনি দুই প্লাস দুই ৪ দেখিয়েছেন কিন্তু মাইনাস ৪ করে নিয়েছেন। স্যার, আমরা এই কথা বলতে পারি, It is a simple and clean device to hoodwink the middle class.

**মিঃ স্পিকার ঃ** আপনি বিলের উপর মোটেই বলছেন না।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** হ্যাঁ, স্যার, আমি বিলের উপরই বলছি। ১৯৬০/৬১ সালের টাকার যে মূল্য-মান ছিল এখন সেটা সিকি পয়সাও নেই। তখন ৫০০ টাকার ভ্যালু যা ছিল এখন সেটা ১২৫ টাকায় এসে দাঁড়িয়েছে। তাহলে আমি বলব তখন ১২৫ টাকায় তো ট্যাক্স বসেনি, এখন কিন্তু সেই টাকার উপর ট্যাক্স বসানো হচ্ছে কেন? এই বিষয়ে আপনি নিশ্চয় জবাবি ভাষণে উত্তর দেবেন। মাননীয় অধ্যক্ষ মহোদয়, ১২৫ টাকা পর্যন্ত ইনকাম ফ্রি করা হয়েছে। কিন্তু আমরা দেখতে পাচ্ছি যে লোকটি ৬ হাজার ১২ টাকা ইনকাম করে—অর্থাৎ ৫০১ টাকা মান্থলি ইনকাম হলে ৬ হাজার ১২ টাকা ইনকাম হচ্ছে, তাকেও বৃত্তি কর দিতে বাধ্য করা হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, উনি ৮৪ কোটি টাকার ঘাটতি বাজেট দেখিয়েছেন। কাগজে কলমে আমরা আলাদা ভাবে দেখতে পাচ্ছি ১৩৪ কোটি টাকার মতো ঘাটতি হচ্ছে। এর মধ্যে ৯ কোটি টাকার মতো বৃত্তি কর আদায় হবে। এই ৯ কোটি টাকা তো ঘাটতির মধ্যে রাখলেই পারতেন—কিন্তু হঠাৎ কেন আবার বলছেন মানুষের প্রয়োজনে এটা করতে হচ্ছে? মাননীয় সভাপাল মহাশয়, সি.পি.এম.-এর হাওড়া শালকিয়ায় যে প্লেনাম হয়ে গেল সেই প্লেনামে সুন্দরাইয়া বলেছেন মিডল ক্লাশদের প্রভাব সি.পি.এম.-এর মধ্যে বেশি পড়েছে। যে মিডল ক্লাশ আপনাদের দলে আছে বলছেন সেই মিডল ক্লাশদের উপরই ট্যাক্সের বোঝা বেশি চাপাচ্ছেন। আগে আপনারা বলেছিলেন মিডল ক্লাশ আমাদের সঙ্গে নেই, গরিব মানুষ রয়েছে, এখন বলছেন মিডল ক্লাশ-এর প্রভাব আমাদের দলের মধ্যে বেশি পড়েছে। কাজেই সেই মিডল ক্লাশদেরই উপর আজকে সব চেয়ে বেশি আঘাত এসে পড়েছে। এখানে মুখ্যমন্ত্রী আছেন, তিনি এই বিষয়ে অর্থমন্ত্রীর সঙ্গে আলোচনা করে দেখুন। এখন আপনারা মিডল ক্লাশদের সঙ্গে আর থাকবেন কিনা সেটা আপনাদের চিন্তা করতে হবে। মনে রাখবেন এই মিডল ক্লাশরাই কিন্তু আপনাদের ক্ষমতায় নিয়ে এসেছে, অথচ তাদেরই মেরুদন্ড আপনারা একেবারে ভেঙ্গে শেষ করে দিতে চাইছেন। মাননীয় সভাপাল মহাশয়, মন্ত্রীদের যেখানে বই ইত্যাদি থেকে প্রচুর ইনকাম হচ্ছে সেখানে তাদের উপর কোনও ট্যাক্স বসবে কিনা অর্থমন্ত্রী নিশ্চয় সেটা বলবেন। মাননীয় সভাপাল মহাশয়, আমি আর একটি কথা বলে আমার বক্তব্য শেষ করছি। এখানে ৫০ টাকা থেকে আরম্ভ করে ১৫০ টাকা পর্যন্ত ৬টি স্ল্যাব করা হয়েছে।

আমি অর্থমন্ত্রীকে অনুরোধ করব এই ১ থেকে ৬টি স্লাব—অর্থাৎ ৫০০ টাকা থেকে ২ হাজার টাকা পর্যন্ত যাদের ইনকাম তাদের এই ট্যাক্স থেকে আপনি রেহাই দিন। ২০০১ টাকা থেকে তার উপরে যাদের ইনকাম তাদের উপর ট্যাক্স ইমপোজ করুন তাতে আমাদের আপত্তি নেই, কিন্তু ৫০০ টাকা থেকে ২ হাজার টাকা পর্যন্ত ট্যাক্স রেহাই দিন। আমি এই অনুরোধ রেখে যে বিলটি এসেছে এটি সম্পূর্ণ অন্যায় অযৌক্তিক এবং এটা অপরাধমূলক একটি বিল—কাজেই এই বিলের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[10-00—10-10 A.M.]

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় চেয়ারম্যান মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় আজকে যে বিল উত্থাপন করেছেন আমরা সর্বশক্তি দিয়ে সেই বিলের প্রতিবাদ, প্রতিরোধ এবং শেষ প্রতিহত করার চেষ্টা করছি। নিখিলবাবুর অট্টহাসি আমার কানে এসেছে। আমরা জানি ব্রুট মেজরিটি থাকার জন্য আজকে এই জাতীয় অযৌক্তিক, অসঙ্গতিপূর্ণ, অবিচারপ্রসূত লেজিসলেশন এখানে পাস করা যায় কিন্তু জনগণের যে আদালতের কথা আপনারা বলেন আমি চাইব আপনারা সেখানেও রেহাই পাবেন। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় আপনি কি দয়া করে উত্তর দেবেন, আপনাদের কার্যকালে—পশ্চিমবঙ্গের সমৃদ্ধি নির্ভর করে তার সেভিংসের পর, ক্যাপিটাল ফরমেশনের পর, একটা পোটেনশিয়ালিটি, একটা জাতির বিচার হয় তার এমপ্লয়মেন্ট পোটেনশিয়ালিটি কতখানি বাড়ছে by internal saving not by foreign—not by taking money from other sources আপনি নিজে যে তথ্য উপস্থিত করেছেন বাজেটের প্রাক্কালে, আপনি বললেন এখানে স্মল সেভিংস কম হয়েছে বলে আপনার বাজেটে ডেফিসিট গ্যাপ বেড়ে গিয়েছে। দু' নং হচ্ছে, আমাদের এখানে যে ইন্সটিটিউশনগুলি আছে—মানুষ তো সঞ্চয়ের আর একটা পথ দেখে বিশেষ করে স্যালারিড পিপল—লাইফ ইনসিওরেন্স, এর নাম্বার এবং অ্যামাউন্ট ইনসিয়োর্ড যদি ধরি তাহলে দেখবেন আপনাদের কার্যকালে হতাশাব্যঞ্জকভাবে number of policies and the amount insured কমে গেছে। It is two-third now of what it was. স্যার, জাতীয় ইকনমিতে এবং বোধ করি বিশ্ব ইকনমিতে 1979 has been the worst year আজকে আপনারা দাবি করছেন এখানে নাকি ৬.৭ পারসেন্ট বেড়ে গিয়েছে পার ক্যাপিটা ইনকাম অ্যাবাভ ন্যাশনাল অ্যাভারেজ দুটি সোর্সে সেভিংস আমরা দেখছি সেখানে জাতীয় আয় ইরোড করে গিয়েছে। তৃতীয়ত চ্যালেঞ্জ করে বলছি, কুটিরশিল্প মন্ত্রী যদি থেকে থাকেন, বৃহৎ শিল্প মন্ত্রী যদি থেকে থাকেন, আপনাদের কার্যকালে এখানে কোনও লগ্নি হয়নি—investment on the small, medium and large sections হয়নি। আরও চ্যালেঞ্জ করছি, আপনারা ভাঁওতা দিয়েছেন, সেখানে সরকার থেকেও কোনও লগ্নি হয়নি, আর আপনি ডেফিসিটের বহর দিন দিন বাড়িয়ে চলেছেন। মাননীয় অর্থমন্ত্রী মহাশয়, এই ৪টি অ্যাসপেক্টে যদি একটা রাজ্যের মানুষ, একটা ফেডারেশনের মধ্যে থেকে—India, after all, is a federal state. এই ফেডারেশনের মধ্যে থেকে আপনি দেখুন, আমরা পিছিয়ে যাচ্ছি কোথায়। অন্যদিকে মাননীয় চেয়ারম্যান মহাশয়, কিছু সস্তা বাহবা পাবার জন্য—মাননীয় অর্থমন্ত্রী মহাশয় কি জবাব দেবেন আপনাদের শিল্পমন্ত্রীর সঙ্গে পরামর্শ করে যে, এখানে শিল্প কারখানায় যে দক্ষতা এবং আমরা যে ইনপুট ব্যয় করি, লেবার দিই এবং তাতে যে ফিনিশ গুড়স হয় এবং তাতে যে ভ্যালু অ্যাডেড হয়, আপনি

কি অস্বীকার করতে পারবেন West Bengal is the lowest and it is further lowest during your regime. মাননীয় মুখ্যমন্ত্রী আর সিনিয়ার মিনিস্টাররা ছোটেন নি এইকথা বলতে যে কাজ কর তোমরা? স্যার, এই ৫টি পয়েন্ট যদি একটা রাজ্যের সামগ্রিক অবনতি ঘটে তাহলে তার সর্বনাশ বেশি দূর নয়। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় আছেন, আমরা কৃতজ্ঞ, উনি তো দরবার করতে গিয়েছিলেন তাঁর পলিটব্যুরোর সদস্যদের নিয়ে—সিদ্ধার্থবাবু একাধিকবার দিল্লি গেলে নিন্দনীয় হন আর জ্যোতিবাবু সপ্তাহে দিল্লি গেলে প্রশংসার পাত্র হন এটা আমরা দেখেছি। পলিট ব্যুরোর সদস্যদের নিয়ে আবদার করতে গিয়েছিলেন। এই পেট্রোলের দাম কমাবার ব্যাপারে পরামর্শ করে গেলেও আমরা নিজেরা হয়ত মনে করতাম, হ্যাঁ, উদ্ধত মুখ্যমন্ত্রী বিরোধীদের সঙ্গে পরামর্শ করার প্রয়োজনীয়তা মনে করলেন, কিন্তু তা তিনি করেন নি। পলিট ব্যুরোর সদস্যদের নিয়ে গেছেন সরকারি ব্যয়ে। দেশপ্রেম জ্যোতিবাবুর একচেটিয়া কিনা তাই আমাদের নিয়ে যাননি। আজকে আমাদের সঙ্গে পরামর্শ করার প্রয়োজনীয়তা মনে করেন নি। আপনাদের করভার এবং কেন্দ্রীয় সরকারের করভারে বিপর্যস্ত, জাতীয় জীবনে প্রতিটি নাগরিককে আপনারা হিট করেছেন। আপনারা কিছু স্লাব বাড়িয়েছেন এবং বলেছেন যে সেন্ট্রাল হারে মহার্ঘভাতা দেবেন। এক হাতে কিছু বাড়িয়ে দিলেন, অপর হাতে আপনারা একটা পারসেন্টেজ শিডিউল্ড টু-তে ফেরৎ নিলেন। আপনারা একদিকে জুতোদান করতে চেয়েছেন আবার অপর দিকে কাপড় জামা খুলে নেবার চেষ্টা করেছেন। মাননীয় মন্ত্রী মহাশয়, আমি কৃতার্থ হব, আপনারা যে রসিকতা, যে প্রবল উত্তেজনা নিয়ে এই জাতীয় আইন কার্যকর করতে যাচ্ছেন তাতে যদি সাকসেসফুল হতে পারেন তাহলে ইতিহাসে লেখা থাকবে। আর যদি পরাজিত হন তাহলে জানবেন যে ইতিহাস কাউকে ক্ষমা করে না। আজকে জিনিসের দাম অত্যাধিক বাড়ছে। আমি বলেছিলাম যে আমাদের এখানে ভ্যালু অ্যাডেড লোয়েস্ট, প্রোডাকটিভিটি লোয়েস্ট—মহারাষ্ট্রের যেখানে পার লেবারার, পার ওয়ার্কারের সাড়ে ছয় হাজার হয় সেখানে চার হাজার সাতশত-এর বেশি স্ট্যাটিসটিক্স দেখাতে পারবেন না এবং পারবেন না বলেই আজকে শুধু নয়, যখন এই পক্ষে ছিলেন তখন থেকেই এটাকে ক্ষিয়মান করে তুলেছেন। এখানে আপনারা ক্যাপাসিটি অব ওয়ার্ককে ইরোপ করেছেন মানুষকে পলিটিক্যাল স্লোগান দিয়ে, তাই, মহারাষ্ট্র আজকে অগ্রণী হয়েছে। মাননীয় অর্থমন্ত্রী মহাশয়, আজকে জিনিসের দাম বাড়ছে কিন্তু আলুর দাম কমছে। কৃষি মন্ত্রী মহাশয় সরকারি খাতে আলু কিনছেন। আর অন্য দিকে শিল্পজাত দ্রব্যের দাম এমন ভাবে বাড়ছে যার কোনও সঙ্গতি নেই। ইন্ডাস্ট্রিয়াল প্রোডাকশনের ব্যাপারে একটা পাম্প সেটের পার্টস, একটা ডিজেল পাম্প সেটের পার্টস, একটা কেমিক্যাল, একটা পেস্টিসাইডস, একটা ছোট্ট হ্যান্ডেল স্পেয়ার-এর আকাশ ছোঁয়া দাম। যেটা আগে ছিল ৭৫ টাকা সেটা এখন ৪৫০ টাকায় বাজারে পাওয়া যায়না। আজকে পরিবহনের ব্যবস্থা কি বৃদ্ধি পাচ্ছে? কৃষি সেক্টর বলুন আর অকৃষি সেক্টর বলুন সর্বক্ষেত্রে জিনিসের দাম বেড়েছে, ইনডাইরেক্ট ট্যাক্স অত্যন্ত বৃদ্ধি পেয়েছে। তার পরেও এইরকম একটা নতুন ট্যাক্স-এর প্রস্তাব করেছেন। মাননীয় অর্থমন্ত্রী মহাশয়, আমি আপনাকে জিজ্ঞাসা করছি, আপনি উত্তর দেবেন একটা অঞ্চল পঞ্চায়েত কিম্বা মিউনিসিপ্যালিটিতে দে আর কমপ্লিটেড—আপনি যা ট্যাক্স করছেন তাঁরাও অবিকল ধার্য করতে পারে। আপনি আপনার আন্ডারে ধার্য করবেন স্টেট লেভেলে, আবার পঞ্চায়েত কিম্বা মিউনিসিপ্যালিটি যদি একই কর ধার্য করে whether it is a question of double

taxation আপনি ধর্মে বিশ্বাস করেন কি না আমি জানিনা। (**ডঃ অশোক মিত্র ঃ ন্যায়ে বিশ্বাস করি। এই জিনিস তো আপনারাই করেছেন**) আপনি কি বললেন বুঝতে পারলাম না, আপনি একটু প্রকাশ্যে বলুন আমি উত্তর দেই। চ্যালেঞ্জ জানাই, ক্ষমতা থাকে দেখুন। আপনারা ৪ কোটি টাকা লোকসান রেখে গিয়েছিলেন, ৪।। কোটি টাকা প্রফিট দিয়েছি। স্টেট আন্ডারটেকিং-এ ৭ কোটি টাকা লোকসান ছিল, ৬।। কোটি টাকা পুরিয়ে এসেছি। রেকর্ড আছে, সেই

[10-10—10-20 A.M.]

হিসাব দেখবেন। ফেব্রিকেশনে আপনি বলেছিলেন তো কমিশন করবেন, জাল জুয়াচ্চোরি শেষ করে উঠতে পারেন নি, সেই জন্য জানতে পারছেন না। জাল জুয়াচ্চোরি শেষ হোক তারপর দেখা যাবে হিম্মত কার কতখানি। পার্সন্যাল অ্যাটাক করবনা, আপনার হাঁড়ি ফাঁস করে দেব। আপনি কোথাকার জল খান আমি জানি। ডোন্ট অ্যাটাক পার্সন্যালি, হিম্মত থাকে রেকর্ডে আসুন।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার, এই হাউসে দাঁড়িয়ে কোনও মাননীয় সদস্য অন্য কোনও মাননীয় সদস্যের প্রতি এইরকম ভাবে পার্সন্যাল অ্যাটাক করতে পারেন না। পার্সন্যাল চার্জ করা যুক্তি সঙ্গত নয়। কাজেই এইরকম ভাবে যাতে হাউসে আলোচনা না হয়, আপনি দয়া করে প্রটেকশন দেবেন। আমি আপনার কাছে অনুরোধ রাখছি অ্যাকর্ডিং টু রুলস।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার, অমলবাবু যে কথা বললেন, উনি সবটা না জেনে বলেছেন। শুড়শুড়ি দিয়েছেন অর্থমন্ত্রী, উনি পার্সন্যাল অ্যাটাক করার পর তার রিপ্লাই দেওয়া হয়েছে। এই বেঞ্চ থেকে যখন আসে তখন সেটা আমরা হাসি মুখে নিই, কিন্তু আমরা যখন দিই তখন ওঁদের মুখটা গোমড়া হয়ে যায়। এই ব্যাপারে আপনি ব্যবস্থা গ্রহণ করুন।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** অমলবাবু বারবার আসেন, বারবার ডিগবাজি খান। পার্লামেন্টারি ট্রাডিশন সম্পর্কে তার সীমাবদ্ধ অভিজ্ঞতা, তিনি তা রপ্ত করতে পারেন নি। আমি যে কথা বলছি, আপনারা কিছু বললে আপনাদের প্রশস্তি করে কবিতা গাইব—

**মিঃ চেয়ারম্যান ঃ** চেয়ারকে অ্যাড্রেস করুন, পার্সন্যাল অ্যাটাক করবেন না।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** দু' নং কথা হচ্ছে ডবল ট্যাক্সেশন হওয়ার সম্ভাবনা আছে কি না। আমার তিন নং কথা, আপনার এমন কি অ্যাপারেটাস আছে? আপনি আয়ের উপর করছেন, ওয়েজেসের উপর করছেন স্যালারির উপর করছেন, আপনার এমন কি অ্যাপারেটাস আছে, রেজিস্টার্ড কোম্পানি কিংবা এই জাতীয় গভর্নমেন্ট এস্টাবিলিশমেন্ট, আধা গভর্নমেন্ট এস্টাবলিশমেন্ট ছাড়া কি করে অ্যাসার্টেন করবে কার আয় ৫০০ টাকা, কার আয় ৫০০ টাকা নয়। কারণ কংগ্রেস সরকারের ওয়েলফেয়ার মেজারের ফলে আমরা দেখেছি অনেক ক্ষেত্রে মানুষের আয় অদক্ষ শ্রমিক, অদক্ষ কর্মচারী, এদের আয় ৫০০ টাকার উপর পড়ে গেছে। ৫০০ টাকার উপর আপনাদের কি অ্যাপারেটাস আছে টু অ্যাসার্টেন যে এর আয়

৫০০ টাকা? আপনি কি বিবেচনা করতে প্রস্তুত আছেন যে—যদিও এই আইনটার গোটাটা বিরোধিতা করি, কিন্তু ব্রুট মেজরিটি আপনাদের আছে, আপনারা দু' হাজার টাকা পর্যন্ত মাপ করে দিন। আপনি কি প্রস্তুত আছেন? এরা চেয়েছিলেন দুটো। কারণ একটা ফড়ে, বাড়ির দালাল, নিখিলবাবু এখানে জানেন না, ফ্ল্যাটের দালালি করে এর ফ্ল্যাটের খবর ওকে দেয়, এক একটা ফ্ল্যাটের দু' মাসের ভাড়া সে নেয়, মজুরি না কমিশন কি একটা কথা আছে, আপনাদের সেই আয় থাকবে না। তার কি মেশিনারি আছে? কতকগুলো আয় আছে, কতকগুলো উপার্জন আছে, যেগুলো রেকর্ডে নেই। আপনারা তো অধুনা যাতায়াত করছেন শুনেছি, কিছু কিছু ব্যবসা আছে, নিষিদ্ধ ব্যবসা আছে, এই ব্যবসাগুলো থেকে অনেক-প্রফিট হয়, আপনি আয়ের উপর যখন বসাচ্ছেন, ইনকাম ট্যাক্স আছে, এগ্রিকালচারাল ইনকাম ট্যাক্স আছে, ওয়েলথ ট্যাক্স আছে, কিন্তু এই জাতীয় আয়ের তো কোনও রেকর্ড নেই, গ্যাম্বলিং, স্টক এক্সচেঞ্জ, এইগুলোর হিসাব রাখার কি অ্যাপারেটাস আপনি এনফোর্স করবেন, সেদিক থেকে আপনাকে ভাবনা চিন্তা করতে অনুরোধ করছি।

নেক্সট আপনার কাছে আমার অনুরোধ একই সংবিধানে থেকে, একই শাসনে থেকে, একই দেশে বাস করে ডবল স্ট্যান্ডার্ড প্রয়োগ হতে পারে কি? ডবল স্ট্যান্ডার্ড প্রয়োগ হতে পারে না। আপনার এই আইনে আমি দেখছি যে, আপনি কিছু কিছু স্টেটের নাম দিয়েছেন এবং আপনি কখনও কখনও গর্ব করে বলেন ওখানে ওখানে এই হয়েছে, ওখানে ট্যাক্স বসেছে। কিন্তু আপনি যে প্রস্তাব করেছেন ভারতবর্ষে এই প্রস্তাব সর্বজনীন নয় এবং আপনি নিজে একাধিকবার বলেছেন যে, পূর্বাঞ্চল পিছিয়ে আছে, রিজিওন্যাল ইমব্যালেন্স আছে। আজকে তা যদি থাকে তাহলে যে অঞ্চল পিছিয়ে আছে সেই অঞ্চলকে এগিয়ে নিয়ে যাবার জন্য ইনসেনটিভ এবং এনকারেজমেন্ট দেওয়া দরকার, প্রমোশন দেওয়া দরকার। সেখানে এই জাতীয় ট্যাক্স যদি আপনি করেন তাহলে এনট্রিপ্রেনিয়রশিপ সাইন হয়ে যাবে বলে আমার বিশ্বাস, আমার ধারণা। তারপর সর্বোচ্চ সম্বন্ধে আপনি আর একটা দোহাই দেবেন যে, এটা সংবিধানে আছে ২৫০ টাকার উপরে আর হবেনা, কারণ এর ওপরে আপনার লিমিট নেই, কোনও ক্ষমতা নেই। ১০ লক্ষ টাকার ওপরে হলেও সেখানে ঐ ২৫০ টাকাই ধার্য হবে। এই যে অ্যানুয়ালি এটা লিমিটেশনের জন্য হচ্ছে। আপনারা সীমাবদ্ধতার কথা বলেন, তা আপনারা যদি এ ব্যাপারে এগিয়ে যেতে পারতেন, অধিক কার্যকর হতেন তাহলে সমর্থন পেতে পারতেন। সেই জন্য আমি এই আইনকে পীড়াদায়ক, অত্যাচারমূলক এবং অবাস্তব বলে মনে করি এবং এর প্রকৃতি বৈষম্যমূলক হতে বাধ্য। আপনি একটা কথা বলেছেন যে, আপনি নাকি গ্রামে এই টাকা খরচ করবেন। সরকারি এক্সচেকারে যে টাকা জমা হয় তাতে কি আপনি লিখে দেন যে, এটা একটা গ্রামের জন্য? আমি যদি উল্টে প্রশ্ন করি কোনও কালে ছিল না; অথচ আজকে পঞ্চায়েতের অবস্থা কি? বৃটিশ আমলের সৃষ্টি পঞ্চায়েতে কোনও লেন-দেনের ব্যবস্থা কোনও দিন ছিল না। কিন্তু আপনি দল ভারি করবার জন্য নির্লজ্জের মতো পঞ্চায়েতে ভাতা এবং মাসহারার ব্যবস্থা করেছেন। আর আপনারা বিরাট বিপুল রিগিং-এর মাধ্যমে কিছু পঞ্চায়েত নির্বাচনে জিতেছেন। আজকে আপনি কি তাদের মাসহারার জন্য এই টাকাটা তুলতে চাইছেন? স্যার, উনি বললেন যে, তারপরে উপনির্বাচন হয়েছে। তা অশোকবাবু আপনারা তো পুরুলিয়ার জয়পুরে গিয়েছিলেন মিছিল করে, জিততে

পেরেছেন কি? আমরা জিতেছি, শান্তিরাম মাহাতো জিতেছে। এটা আমাদের গর্ব। কংগ্রেসের জাতীয় ঐতিহ্য যাই হোক। আপনাদের পরাজয়ের জন্য আপনার অপকর্ম দায়ী বলে আমরা মনে করি। সুতরাং নির্বাচনের কথা বলবেন না। হ্যাঁ আপনারা মহেশতলায় রিগিং করেছিলেন। আজকে আসুন এক একটা জায়গায় আমরা রিজাইন করে গিয়ে বাই-ইলেকশন-এ দাঁড়াই, কি হয় দেখা যাক। আপনাদের ছুরি বোমা আছে, আপনাদের ক্যাডারদের কাছে ব্যারাকপুরে যে অস্ত্র লুঠ হয়েছে তা আছে এবং তা দেখিয়ে আপনারা ভোট নিতে পারেন, পলিটিক্যাল অপোনেন্টসের বিরুদ্ধে সেগুলি ব্যবহার করতে পারেন। সে জন্য অশোকবাবু কৃতিত্ব নেবেন না, পুরুলিয়ার জয়পুর যদি আপনাদের শিক্ষা না দেয় তাহলে আপনারা শিক্ষার যোগ্য বলে মনে করিনা। আমরা আশা করি মানুষ আপনাদের বুঝতে পারছে। তাই আমি অনুরোধ করব এটা আপনি পুনর্বিবেচনা করুন, এই কাজ আপনি করতে যাবেন না, একাজ করলে সমাজের উপর আঘাত করা হবে, আপনি এটা প্রত্যাহার করে নিন। এই অনুরোধ আপনাকে জানিয়ে, আপনার শুভ-বুদ্ধি হবে এই ভরসা, এই আশা রেখে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ, সভাপাল মহাশয়।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** স্যার অন এ পয়েন্ট অফ ইনফরমেশন, জয়নাল আবেদিন সাহেব এই হাউসে অসত্য কথা বলে হাউসকে বিভ্রান্ত করেছেন। ওঁদের আমলেও অঞ্চল পঞ্চায়েতের সভাপতি ৩০০ টাকা করে অ্যালাউন্স পেয়েছে, অঞ্চল পঞ্চায়েতের সহ-সভাপতি ২৫০ টাকা করে ভাতা পেয়েছে। ওঁদের আমলেও ভাতা দেওয়ার ব্যবস্থা ছিল।

**অধ্যক্ষ মহাশয় ঃ** আপনার বক্তব্যের সময়ে আপনি এগুলি সংশোধন করে দেবেন, এখন নয়।

[10-20—10-30 A.M.]

**শ্রী রাধিকারঞ্জন প্রামাণিক ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, অর্থমন্ত্রী মহাশয় যে বিল এনেছেন এই বিলকে সমর্থন করে আমি কিছু বলতে চাই। এই বিলটা হাউসে উত্থাপন করবার আগেই কোনও কোনও মাননীয় সদস্য চেয়েছিলেন বিলটা হাউসে আনতে দেবেন না, সংবিধান বিরোধী বলে সংবিধান কোট করেছিলেন। তারপর কোনও কোনও সদস্য বললেন বিলটা পাস হতেই দেবনা। এই প্রসঙ্গে আমি বলতে চাই পূর্ব দিগন্তে যখন সূর্য উদিত হয় গাধা ভাবে সুর্যকে আড়াল করলেই সূর্য দেখা যাবে না। আজকে ভারতবর্ষের পূর্ব দিগন্তে যে জনজাগরণ হয়েছে তাকে ঐ অর্বাচীন বালকরা আড়াল করতে পারবে না। আমি এই কথা বলতে চাই ৩০ বছর আপনারা অনেক জালিয়েছেন, কিন্তু বজ্রপাতের ঝিলিক হচ্ছে এখন হুড়ুম হয়নি, আমি বলতে চাই ইরাণের শাহেনশার মতো পলিটিক্যাল হলিডে ইন করুন। আপনারা ছেড়ে দিন ওঁরা সংবিধান কোট করেছিলেন কিন্তু সেই সংবিধানেই এটা লিপিবদ্ধ আছে আর্টিকল ২৭৩ কোট করলে তাতেই প্রভিসন করা হয়েছে এই জিনিস করা যায়। ১৯৪৯ সালে সংবিধান রচয়িতারা নিশ্চয় মার্কসবাদী বা তার পলিটব্যুরোর সদস্য নয়। তাঁরা ওঁদের রাজনৈতিক পূর্বসুরী। ওঁরা সংবিধানের প্রভিসন রেখে গেছেন রাজ্যের মঙ্গলের জন্য কনকারেন্স লিস্টে প্রফেশন্যাল ট্যাক্স করা যায়। এটা করার জন্য আপনারা না করুন পশ্চিমবাংলার ৫ কোটি মানুষ এই সরকারকে অভিনন্দন জানাবে। পার্লামেন্ট, বিধানসভা এবং

পঞ্চায়েতে নির্বাচন বিশ্লেষণ করলে দেখা যাবে জনসাধারণ আমাদের দিকেই আসছে। এটা সংবিধান সম্মত এবং পশ্চিমবাংলার মানুষের জন্য তাদের মঙ্গলের জন্য সরকার ঠিকই কাজ করেছেন। প্রফেশন্যাল ট্যাক্সের বিরোধিতা করতে গিয়ে বললেন এটা ঠিকমতো ব্যবহার হবেনা। আমি বলতে চাই পশ্চিমবাংলার গ্রামাঞ্চলে এবং যে সমস্ত গরিব এলাকার মধ্যে যে জাগরণ এসেছে তাতে মনে হয় ওঁরা গ্রামে যান না। গ্রামে গেলেই দেখতে পাবেন এই প্রথম ৩০ বছর পর ক্ষেত-মজুর বুঝতে পারছে তারা স্বাধীন এবং তারা জোতদারদের কাছে তাদের সমস্ত জিনিস বিক্রি করতে যায় না। এই প্রথম লক্ষ করা যাচ্ছে ধান পাকার পর আগে যখন ডিসট্রেস সেল হত তখন ধানের দাম কমে যেত কিন্তু এবারেই ধানের দাম কম ছিল এবং পশ্চিমবাংলার নিচের তলার মানুষ সরকারকে অভিনন্দন জানাচ্ছে। কিভাবে কর্মযজ্ঞ চলছে সেটা গ্রামে গিয়ে দেখে আসুন। ইরাণের শাহেনশা তার রানিকে নিয়ে চলে গেছেন শুধু একটা স্যুটকেস হাতে নিয়ে। ইতিহাস এই সমস্ত শিক্ষা দিচ্ছে যা আপনারা গ্রহণ করুন। কিন্তু আপনারা ধনঞ্জয়ের দল, আপনাদের বলতে চাই "মুর্খস্য ল্যাঠ্যো যধদি প্রহারেন ধনঞ্জয়" ইতিহাস থেকে আপনাদের শিক্ষা নিতে হবে, ভাঁড়ামির জায়গা এটা নয়। ভাঁড়ামি বাইরে করলে জনসাধারণ আপনাদের শিক্ষা দেবে। পশ্চিমবাংলার মানুষ এই সরকারকে ভালবাসে বলে এখন ঝিলিক হচ্ছে। হুড়মুড় হয়নি।

আপনারা ১৯৬৭-৬৯ সাল কোট করেছেন, কিন্তু আমি বলব তারপর আরও অনেক বছর আসবে। যাইহোক এই বিল তিনি আনতে বাধ্য হয়েছেন, তিনি স্বীকার করেছেন এই সরকারের ট্যাক্স ধার্য করবার ক্ষমতা সীমাবদ্ধ। তিনি বলেছেন ধনীদের উপর কর ধার্য করার ক্ষমতা রাজ্য সরকারের নেই। ক্রয়-বিক্রয়ের উপর কর সামান্য টাকা, মোটর ভিহিকলস ট্যাক্স, প্রমোদ কর সামান্য এই বাজেট উত্থাপন করে তিনি বলেছেন ৩০ কোটি টাকা সরকারি কর্মচারিদের মহার্ঘভাতা হিসাবে দেবার যে দায় দায়িত্ব এই সরকারের সেটা পালন করতেই হবে। ৩৬ দফা কর্মসুচির মধ্যে এই প্রতিশ্রুতি আমরা দিয়েছিলাম এবং সেই প্রতিশ্রুতি রক্ষার্থে কতখানি আমরা আগ্রহী তা জনগণ বুঝতে পেরেছে। এই প্রথম পশ্চিমবাংলায় নবম এবং দশম শ্রেণী পর্যন্ত বিনা বেতনে পড়া হবে। এই প্রথম ফুড ফর ওয়ার্কে কি কাজ হচ্ছে সেটা দেখুন। পশ্চিমবাংলায় যে বন্যা হয়ে গেল তাতে কি পরিমাণ কাজ হল সেটা আপনারা স্বীকার করবেন না। মোরারজি দেশাই স্বীকার করেছেন ৫০০ বছরের ইতিহাসে এইরকম বন্যা হয়নি। এই বন্যার সময়ে আপনারা যদি থাকতেন তাহলে আপনারা টাকা নিয়ে নয়ছয় করতেন। পশ্চিমবাংলার মানুষ স্বীকার করেছেন যে এই সময়ে যদি কংগ্রেস সরকার থাকত, তাহলে লক্ষ লক্ষ মানুষকে তারা মেরে ফেলত এবং রিলিফের টাকা নিয়ে ছিনিমিনি খেলত। বন্যায় এই সরকার যা করেছেন তা পৃথিবীর ইতিহাসে অতুলনীয় জনসাধারণ কলকাতায় আসেনি, তাই এই কর বসানোর ক্ষমতা যেখানে সীমাবদ্ধ অথচ প্রচন্ড দায় দায়িত্ব আছে সেখানে এটা সমর্থন করা উচিত। মরিচঝাঁপির জন্য খরচ হয়েছে—১৯ কোটি টাকা খরচ হয়েছে বাড়তি বন্যার জন্য। দন্ডকারণ্য থেকে মরিচঝাঁপিতে লোক এল আপনাদের পলিটিক্যাল রি-হ্যাবিলিটেশনের জন্য, কিন্তু আপনারা কিছুই করতে পারলেন না। এর সমস্ত দায় দায়িত্ব এই সরকারকে নিতে হল, কিন্তু এর জন্য টাকা কোথা থেকে আসবে? ওঁরা বললেন ধনীদের উপর কর করুন না কেন? অর্থমন্ত্রী বলেছেন আমাদের সীমিত ক্ষমতা সেইজন্য রাজ্যের হাতে

আমরা ক্ষমতা চাই। সেইজন্য ডিভিসিবল পুল সম্পর্কে বিচার বিবেচনা করা দরকার। আমরা কারও দয়া চাই না, এটা আমাদের অধিকার। তাই সেভেন ফাইন্যান্স কমিশন পশ্চিমবঙ্গ সরকারের অর্থনৈতিক দাবি দাওয়া নীতিগতভাবে মানতে বাধ্য হয়েছেন এবং অনেক টাকাও দিতে রাজি হয়েছেন, সেইজন্য পশ্চিমবাংলা সরকার এই ডিভিসিবল পুলের অর্থ বাড়ানোর যে স্টেপ নিয়েছেন সেটা বিভিন্ন জনতা সরকারও স্বীকার করেছেন। এই প্রসঙ্গে বলব ১৯৪৯ সালে সংবিধানের রচয়িতারা মনে করেছিলেন প্রফেশন্যাল ট্যাক্স হতে পারে, আজকে ১৯৭৯ সালে তাদেরই রাজনৈতিক বংশধররা এটা মানতে চাননা। আমি অর্থমন্ত্রীকে অনুরোধ করব ১৯৪৯ সালে যেখানে আপার শিলিং ছিল ২৫০ টাকা সেখানে আজকে টাকার দাম অনেক কমে যাওয়ায় সেই আপার শিলিংটা সংশোধন করার জন্য পার্লামেন্টকে অনুরোধ করা যায় কিনা আপনি সেটা চিন্তা করুন। ঠিকাদারদের উপর বিক্রয় কর বসানোর ব্যাপারে সংশোধন করবার জন্য কেন্দ্রের কাছে অনুরোধ করা হয়েছে, সেই সঙ্গে সঙ্গে এই আপার লিমিট যেটা ১৯৪৯ সালে ২৫০ টাকা ছিল সেটাকে আরও বাড়ানো যায় কিনা যাতে আরও বেশি টাকার রোজগারের লোকের কাছ থেকে আমরা টাকা নিতে পারি সেটা আপনি চিন্তা করে দেখুন।

[10-30—10-40 A.M.]

মাননীয় চেয়ারম্যান মহাশয়, আর একটা কথা বলে আমি আমার বক্তব্য শেষ করব। উনি হোটেলের মালিকের উপর ট্যাক্স বসিয়েছেন, আমি সেই প্রসঙ্গে বলব যে মহারাষ্ট্রে হোটেলে যাঁরা থাকেন লাক্সারি ট্যাক্স ১০ পারসেন্ট থেকে ১৫ পারসেন্ট তাঁদের উপর ধার্য করে কয়েক কোটি টাকা মহারাষ্ট্র সরকার আদায় করেন। শেষে এই বিলকে সমর্থন করে শুধু স্মরণ করিয়ে দিতে চাই—

তৃষিত গর্দভ গেল সরোবর তীরে
ছিঃ ছিঃ কাল জল বলি চলি এল ফিরে
কহে জল জল কাল জানে সব গাধা
যেজন অধিক জানে বলে জল সাদা।

তাই এই বিল যে জনকল্যাণের জন্য সেটা পশ্চিমবঙ্গের জনগণ বুঝেন, শুধু বুঝতে পারছেন না কয়েকজন অর্বাচীন বালখিল্য। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নিখিল দাস :** মাননীয় চেয়ারম্যান, স্যার, আমাদের সামনে অর্থমন্ত্রী যে বিল উত্থাপন করেছেন সেই বিলকে সমর্থন করতে গিয়ে কয়েকটি কথা আপনার মাধ্যমে আমি এই হাউসের সামনে রাখতে চাই। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় বলেছেন তাঁর প্রারম্ভিক ভাষণে যে একটা শ্রেণী বিভক্ত সমাজে কি অসুবিধার মধ্যে একটা রাজ্য সরকারকে কাজ করতে হয় যে রাজ্য সরকার গরিব মানুষের মঙ্গল করতে চায়। ঐ আলোচনায় আমি যেতে চাই না, আমি শুধু আপনার মাধ্যমে যে কথাটা বলতে চাই সেটা হচ্ছে এই ধনবাদী ব্যবস্থায় করের যে ব্যবস্থা করা হয় তা দু'ভাগে করা হয়—একটা প্রত্যক্ষ কর, আর একটা অপ্রত্যক্ষ কর। ধনবাদী ব্যবস্থায় শোষণ যার পরিণতি সেখানে আমরা দেখি ধীরে ধীরে অপ্রত্যক্ষ করের হার বেড়ে যাচ্ছে এবং প্রত্যক্ষ করের হার কমে যাচ্ছে। এবারের কেন্দ্রীয় বাজেট যদি লক্ষ্য করে

দেখি তাহলে দেখব অপ্রত্যক্ষ করের হার কি পরিমাণে বেড়েছে, কেরোসিন, পেট্রোল, তামাক, সাবান, টুথ পেস্ট, টুথ ব্রাশ অর্থাৎ দেশের শতকরা ১০০ ভাগ লোককে এই ট্যাক্স দিতে হচ্ছে, যার মানে যে ভিক্ষা করে খায় কেরোসিন তেল কিনতে হলে তাকেও ট্যাক্স দিতে হবে। শতকরা ১০০ জন মানুষকে যে কর দিতে হয় সেই অপ্রত্যক্ষ কর ধনবাদী ব্যবস্থায় ধীরে ধীরে বাড়িয়ে দিয়ে যাচ্ছে, প্রত্যক্ষ কর ধীরে ধীরে কমছে। অর্থমন্ত্রী মহাশয়ের যে প্রস্তাব এটাকে আমি সবটাকে কর প্রস্তাব বলে ধরছি না। এটা ঠিক যে মানুষের প্রয়োজন ভিত্তিক যে আয় তার উপর প্রত্যক্ষ কর হওয়া উচিত নয়, এটা অত্যন্ত যুক্তি যুক্ত কথা এবং পঞ্চদশ শ্রম সম্মেলনের যে সুপারিশ তাকে যদি আজকের পরিস্থিতিতে দাঁড়িয়ে বিচার করি তাহলে দেখব আজকে প্রয়োজন ভিত্তিক আয়, মজুরি, বেতন সেটা ৮০০ টাকার নিচে হওয়া উচিত নয়। সুতরাং যে আয়ে প্রয়োজন মিটছে না তার উপর প্রত্যক্ষ কর বসানো উচিত কি অনুচিত এটা আলোচনায় আসতে পারে সেটা ঠিক। আমাদের সরকারের নিশ্চয়ই মনে আছে যে আয় প্রায়োজন ভিত্তিক হবে না সেই আয়কে প্রত্যক্ষ করের আওতায় আনা উচিত নয়। এখানে প্রয়োজন ভিত্তিক আয়ের চেয়ে আয় যার কম তাকেও কিছুটা টাকা দিতে হবে এই যে বক্তব্য এই বক্তব্য কেন রাখা হয়েছে, কেন এই সুপারিশ করা হয়েছে, না, তা না হলে টাকাটা আসবে কোথা থেকে। জয়নাল আবেদিন সাহেব অনেক কথা বললেন, আমি কিছু বলব না, রাজত্ব অনেক দিন চালিয়েছেন কংগ্রেস, গ্রামে পাণীয় জলের ব্যবস্থা করতে পারেন নি। খাওয়া তো দূরের কথা, হাজার হাজার গ্রাম বাকি আছে যেখানে পানীয় জলের ব্যবস্থা করতে পারেননি। সেখানে জলটা পৌছে দিতে টাকাটা কোথা থেকে আসবে, টাকা কে দেবে—কোথা থেকে আসবে, টাকাটা কেন্দ্রকে দিতে হবে, কিন্তু মূল যার বড়লোকের প্রতীক—কর ধরে সেখান থেকে যে আয় হতে পারে সেই জায়গাটা তো আমাদের হাতে নেই, সেটা কেন্দ্রের হাতে এবং বড় লোকের উপর কর করবেন কি করে? সেটা আমরা বলতে পারি না, সেটা আমরা বলতে পারি না কেন্দ্র ঠিক করবে। কেন্দ্র যদি টাকা না দেয়—ওখান থেকে প্রয়োজনীয় অর্থ যদি না পাওয়া যায় তাহলে টাকা আসবে কোথা থেকে সেটা আজকে ভাবা দরকার। মাননীয় অর্থমন্ত্রী এই বিল উত্থাপন করতে গিয়ে বলেছেন বাড়তি টাকা শতকরা কতজন মানুষ দেবে। কারণ, তিনি বলেছেন পশ্চিমবাংলায় শতকরা ৯০ জন মানুষ যাদের আয় ৫০০ টাকার নিচে, তারা এই টাকা দেওয়ার আওতায় পড়ছে না। ৫০০ টাকা থেকে ৭৫০ টাকা যদিও আমি ধরে নিই প্রয়োজন ভিত্তিক আয় ৭৫০ টাকা থেকে ৮০০ টাকা হওয়া উচিত, তবুও বলছি ৫০০ টাকা থেকে ৭৫০ টাকা আয় তাদের বছরে কর দিতে হবে ২৪ টাকা— সেটা না করতে পারলে ভাল হত, কিন্তু আমাদের রাজ্যের টাকার দরকার—টাকা ছাড়া তো উন্নয়ন করা যায় না, টাকা ছাড়া তো কাজ করা যায় না। সুতরাং মাননীয় অর্থমন্ত্রী মহাশয় বলেছেন যে গরিব মানুষের জন্য টাকাটা ব্যয় করবেন। প্লাবনে যে ক্ষয়ক্ষতি করেছে তার যদি পুনর্নির্মাণ করতে হয় কেননা এই ক্ষয়ক্ষতিটা আমাদের কিছুটা সামলে নিতে হবে, তার জন্য টাকার দরকার। সেইজন্য নিম্ন আয়ের মানুষ যারা তাদের কাছে আমরা আবেদন করব যে, আপনারা আয় বেশি করছেন বলে এটা ট্যাক্স নয়—এটা জোর জবরদস্তি নয়, এই সরকার জনসাধারণের সরকার—আপনারা কিছু পাচ্ছেন তাতে আপনাদের সমস্ত অভাব মিটছে না আমরা জানি কিন্তু যারা কিছু পাচ্ছেন না, যাদের আয় নেই তাদের মঙ্গল করতে হলে যে টাকার দরকার, কেন্দ্র সেই টাকা আমাদের দিচ্ছে

না এবং বড় লোকের উপর কর বসাবার কোনও অধিকার আমাদের নেই তাই আপনাদের কাছে আবেদন রাখব অন্তত যতদিন গরিবের এই মঙ্গল কাজগুলি করতে না পারি আপনারা একটু বেশি কষ্ট ভোগ করুন। মাসে দু' টাকা বছরে ২৪ টাকা এই দুঃখটা ভোগ করুন। এটা আপনাদের কাছে চাইছি এই জন্য নয় যে, আয় আপনাদের যথেষ্ট, আপনারা সুখে আছেন, আপনারা শান্তিতে আছেন, আপনাদের দারিদ্রের কথা জানি, আপনাদের চোখের জলের কথা জানি, আপনাদের অভাবের কথা জানি, আপনাদের কান্নার কথা জানি, সমস্ত জেনেও পশ্চিমবঙ্গ সরকার জনতাদেরই সরকার, জনতার মঙ্গল তারা করতে চান তাই আপনাদের কাছে আবেদন রাখব যে, আপনাদের কষ্ট হলেও টাকাটা দিন। সেই টাকা আমরা আপনাদের নিচের স্তরে যারা আছে তাদের উন্নতির জন্য ব্যয় করব। এখানে বিনয়বাবু প্রশ্ন তুলেছেন, এটা কি প্রগ্রেসিভ ট্যাক্স? আমরা দুই শত ৫০ টাকার বেশি করতে পারব না, সেই ক্ষমতা নেই। কিন্তু আয়ের সাথে কিছুটা সম্পর্ক রাখা হয়েছে। আর একটি কথা তিনি বললেন ডাইরেক্ট ট্যাক্স করলে খরচা হবে এবং সব সময়ে ধনবাদের পক্ষে যারা, শোষকের পক্ষে যারা, গরিবের রক্ত নেওয়ার পক্ষে যারা তারা সব সময়ে প্রত্যক্ষ করের বাধা দেন যে এই কথা বলে যে, কর তুলতে টাকা লাগবে। সব সময়ে অপ্রত্যক্ষ কর-এর তারা পক্ষে। এশেনসিয়াল কমোডিটিস, নিত্য প্রয়োজনীয় দ্রব্য তার উপর কর বসিয়ে দাও গরিব মানুষ টাকাটা দেবে—সব সময়ে প্রত্যক্ষ করের পক্ষে তাদের যুক্তি হচ্ছে কর তুলতে টাকা লাগবে। মাননীয় সভাপতি মহাশয় আপনি জানেন ওদের দলের সমর্থক যারা লাখ লাখ, কোটি কোটি, টাকা পায় কিন্তু নিম্নমধ্যবিত্ত মানুষ যারা, যাদের দারিদ্রের কথা জানি তাদের প্রতি আমাদের সহানুভূতি আছে, তাদের কাছে আবেদন রাখব যে বন্যা হয়ে গেল তাতে গরিব মানুষরাই মুখ্যমন্ত্রীর তহবিলে বেশি টাকা দিয়েছে। ৫০০ টাকার নিচে যাদের আয় তাদের দারিদ্র, দুঃখ-কষ্ট থাকা সত্ত্বেও তারা একদিনের বেতন দিয়েছে। কারণ তাদের সরকারের উপর বিশ্বাস আছে। তাই মুখ্যমন্ত্রীর আবেদনে সারা দেশ সাড়া দিয়ে তারা টাকাটা দিয়েছে। সুতরাং এটা কর হিসাবে সাধারণ মানুষ দেখবে না। আমি আবেদন রাখছি এই দৃষ্টিভঙ্গি নিয়ে আমি যাদের প্রয়োজন ভিত্তিক আয়, যাদের তার নিচে আয় আছে তাদের প্রতি এই যে টাকাটা চাওয়া হচ্ছে এবং বামফ্রন্ট সরকারের লক্ষ্য তাদের যত তাড়াতাড়ি সম্ভব বাদ দিয়ে যাওয়া যায় এবং তাদের প্রয়োজনভিত্তিক আয় বাড়াবার চেষ্টা বামফ্রন্ট সরকার করবে।

[10-40—10-50 A.M.]

আমরা জানি মাইনে কিছুটা বেড়েছে বিভিন্ন স্তরে কিন্তু জয়নাল সাহেব এখানে অনেক বক্তৃতা দিলেন যে বক্তৃতা অ্যাপ্রোপিয়েশন বিলে কিংবা জেনারেল বাজেটের সময় দেওয়া উচিত ছিল। এই বিলের সঙ্গে তার কোনও সম্পর্ক নেই। আমি দু-একটি কথা বলব দুর্গাপুর প্রোজেক্ট লিমিটেড আমাদের বিদ্যুৎ সরবরাহ করে, তিনি তার মন্ত্রী ছিলেন। তিনি কি বলতে পারেন ২৮৫ মেগাওয়াট যার ক্যাপাসিটি তাঁর রাজত্বকালে কত মেগাওয়াট ম্যাকসিমাম দিয়েছেন—অর্ধেকও দিতে পারেন নি, শতকরা ৫০ ভাগও দিতে পারেন নি এবং এই শতকরা ৫০ ভাগ দিতে গিয়ে এর কলকজ্জাকে এমন পর্যায়ে ফেলে রেখে দিয়েছিলেন সেগুলি এখন মরা প্রায় কলকজ্জা। এই হচ্ছে অবস্থা। সুতরাং ঐ সব বক্তৃতা আমাদের কাছে দিয়ে লাভ নেই, আমরা সমস্ত কথাটাই জানি। মাননীয় অর্থমন্ত্রী তিনি বলেছেন কি ব্যবস্থার

মধ্যে আমরা আছি—ক্ষমতা সীমিত সেই দিক দিয়ে আমরা সরকারকে বিচার করব। একটি সরকার জনসাধারণের পক্ষের সরকার না বিপক্ষের সরকার সে বিচারটা কি দিয়ে হবে? বিচারটা হবে ধনবাদী ব্যবস্থার মধ্যে থেকেও তার কাছে যে সীমিত টাকা-পয়সা আসছে, যে সীমিত রেভিনিউ আসছে সেটা ব্যয় হচ্ছে কোন দিকে লক্ষ্য রেখে, ডাইরেকশনটা কোন দিকে, সরকারের উদ্যোগটা কোন দিকে কাদের উন্নতি বিধানের জন্য সরকার চেষ্টা করছেন সেটাই বিচার বিশ্লেষণ করে দেখুন। এত দুর্বিপাকের মধ্যেও, এত প্লাবনের মধ্যেও সরকারের দৃষ্টিভঙ্গি গরিব মানুষকে লক্ষ্য করে কিনা? আজকে বাসের ভাড়া সরকার বাড়াতে দেয়নি, কারণ গরিব মানুষ বাসে চলে ৫ পয়সা তাদের কাছে অনেক পয়সা। আজ মালিকরা জোর করে বাসের ভাড়া বাড়াতে চাচ্ছেন সরকার রেজিস্ট করছেন। ওদের রাজত্ব হলে বাসের ভাড়া বেড়ে যেত কেননা গরিবের জন্য ওদের দরদ নেই। এই যে ছোট ছোট কাজ এর ভিতর দিয়ে সরকারের দৃষ্টিভঙ্গি বোঝা যায়। জনতা সদস্য অভিযোগ করেছেন কেরোসিন পাওয়া যাচ্ছে না, টুথপেস্ট, ব্রাশ দাম বাড়ল কেন, সাবানের দাম বাড়ছে কেন, বিস্কুটের দাম বাড়ছে কেন, প্রতিটি জিনিসের দাম বাড়ছে কেন—কৃতিত্বটা কার? এরা যখন বলেন তখন ওদের লজ্জা করে না, তারা কি জানেন না এই ব্যাপারে কার দায়িত্ব? আজকে কাদের ট্যাক্স পলিসির জন্য জিনিসপত্রের দাম বাড়ছে? কেন্দ্রীয় সরকার বাজেটের ট্যাক্স পলিসির জন্য এই সমস্ত জিনিসপত্রের দাম বাড়ছে আর তারা বলছেন এটা পাচ্ছি না, ওটা পাচ্ছি না। উপরে থুথু ফেললে নিজের গায়েই লাগে। আজকে কেন্দ্রীয় সরকারের বাজেটের ট্যাক্সের ধাক্কায় জিনিসপত্রের দাম কিভাবে বাড়ছে।

পশ্চিমবাংলার সরকারের কার্যাবলি বিশ্লেষণ করার জন্য আমি এখানে দাঁড়াইনি। এই বিল সম্বন্ধে বক্তব্য রাখতে গিয়ে সেসব বলতে গেলে ধান ভানতে শিবের গীত গাওয়া হবে। এই বিলের মূল উদ্দেশ্য হচ্ছে টাকা আমাদের চাই, টাকা আমাদের নাই, কার কাছ থেকে পেতে পারি? এদের কাছ থেকে। সাথে সাথে বলতে হচ্ছে যাদের কাছ থেকে টাকা নিচ্ছি, তারা যে সুখে আছে তা নয়, তারা কিছু পাচ্ছে, তা থেকে অল্প কিছু চাইছি, যাতে যারা কিছু পাচ্ছেনা তাদের কিছু মঙ্গল করতে পারি। এর মধ্যে ঔদ্ধত্য নাই, জবরদস্তি নাই। অনেকে বলেছেন ২৫০ টাকার বেশির কথা, তা করার ক্ষমতা নাই। রজনীবাবু বলেছেন ২০০০ টাকা পর্যন্ত বাদ দিন, জিজ্ঞাসা করি এটা কি নীড বেসড? ভারতবর্ষে? কি যুক্তি আছে দু' হাজার টাকা পর্যন্ত বাদ দেবার? তাহলে ৩০০০ করতে বললেই বা কি অসুবিধা, ৪০০০ করতে বললেই বা কি অসুবিধা, যদি যুক্তি দিতে পারতেন তাহলে বুঝতাম, নীড বেসড যদি এই টাকা হত তাহলে নাহয় বুঝতাম, তিনি ব্যাখ্যা করতে পারতেন কেন এটা উচিত নয়। ২৪ টাকা বছরে কেন নেওয়া হচ্ছে? না নিলে কি করে চলবে? কি করে গ্রামে জল দেব, গ্রামে রাস্তা কি করে দেব, প্রাইমারি স্কুল করব কি করে, গ্রামে শিক্ষা ব্যবস্থা চালু করব কি করে? টাকা কোথা থেকে আসবে? কেন্দ্র টাকা দেবেনা, কেউ টাকা দেবেনা, সুতরাং টাকা আসবে কোথা থেকে? আবেদন রাখা হয়েছে, জোর নয়, জবরদস্তি নয়। আমার বিশ্বাস নিম্ন আয়ের যারা তারা ট্যাক্স ফাঁকি দেবেনা, অল্প আয় যাদের আছে তাদের কাছে আবেদন টাকা আমাদের দিন, দুঃখ একটু বাড়বে বছরে ২৪ টাকার দুঃখ, কিছু নয়, আমরা গরিবের জন্য এই টাকা ব্যয় করব, আবেদন রেখেছি নিচের স্তরের মানুষের কাছে, নিশ্চয় তারা সাড়া

দেবে বলে আমার বিশ্বাস। অনেক প্রশ্ন হাউসে এসেছে, কার পেছনে কার সমর্থন পাবার কথা, একথা উঠেছে। আমি এই বলে শুধু আমার বক্তব্য শেষ করতে চাই যে ইতিহাস কাউকে ক্ষমা করেনা। তা কি দেখেননি? গত ১৯৪৭ এর নির্বাচনে কেউ ক্ষমা করেনি, ১৯৭৭-এর নির্বাচন প্রমাণ করে দিয়েছে যে ইতিহাস কাউকে ক্ষমা করেনা। যদি ভোলাবাবুর কথা ধরেও নিই যে ১৯৭১ সালে ভালভাবে নির্বাচন হয়েছে, ১৯৭২ সালে ভাল ভাবে নির্বাচন হয়েছে, গায়ের জোর কিছু হয়নি, রিগিং কিছু হয়নি, তাহলেও ১৯৭১ সালে কি বামফ্রন্ট মুছে গেল? ১৯৭২ সালে বামফ্রন্ট মুছে গেল? ১৯৭৭ সালের নির্বাচন কাউকে ক্ষমা করেনি, কেটে ছেঁটে ঠিক করে দিয়েছে, এখানে শুধু নয় কেন্দ্রে পর্যন্ত ঠিক করে দিয়েছে। ভেবে দেখুন দলটা আপনাদের দু' টুকরো হয়ে গেল, এখন চার টুকরো হয়ে যাবে, গালাগালি করবেন না, মানুষ সমস্ত বুঝে। আমরা জানি মানুষের মঙ্গল করা প্রয়োজন, সেই জায়গায় পৌঁছাতে পারিনি। বেকারত্ব বেড়েছে, শিল্পোন্নয়ন করা প্রয়োজন, তা হচ্ছে না। যে অর্থনীতি চালু করেছেন বিগত সরকার ১৯৪৭ সালের পর থেকে সেই ধনবাদী অর্থনীতি যতদিন থাকবে, এই সংবিধান যতদিন থাকবে, সঙ্কট ততদিন থাকবে, মানুষের দুঃখদুর্দশা বাড়বে, শ্রেণী বিভক্ত সমাজের পরিবর্তন না হওয়া পর্যন্ত। আমরা মানুষের কাছে যাবার চেষ্টা করছি, মানুষের কাছে চেয়ে নিয়ে অন্য মানুষকে দেবার চেষ্টা করছি, এই দৃষ্টিভঙ্গি নিয়ে অর্থমন্ত্রী যে বিলটি এনেছেন, তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[10-50—11-00 A.M.]

**শ্রী রেণুপদ হালদার:** মাননীয় চেয়ারম্যান স্যার, অর্থমন্ত্রী বৃত্তিকর বসানোর জন্য যে বিল উত্থাপন করেছেন সেই বিল সম্পর্কে, বৃত্তিকর বসানো যেভাবে হয়েছে. সেটা নীতিগতভাবে মেনে নেওয়া চলে না। এই বৃত্তিকর যে সমস্ত মানুষের উপর বসেছে তারা হল পাঁচশো টাকা আয়ের যে সমস্ত ব্যক্তি আছেন, সাড়ে পাঁচশো আয়ের যে সমস্ত ব্যক্তি আছেন, হাজার টাকা আয়ের যে সমস্ত ব্যক্তি আছেন তাদের উপর। আজকের দিনে নিম্ন মধ্যবিত্ত লোকেরা এইরকম ধরনের আয় করে থাকেন। কারণ জিনিসপত্রের দাম যে হারে বেড়েছে, জিনিসপত্রের মূল্য যেভাবে বেড়েছে তাতে এই সামান্য টাকায় তাদের পরিবার-পরিজনদের চাপানো সম্ভব নয়—একথা নিশ্চয় আপনি জানেন। তাই এইভাবে বৃত্তিকর বসানো যুক্তিযুক্ত নয়। আমি মনে করি তাদের শুধু বৃত্তিকর দিতে হচ্ছে না, এর সঙ্গে সঙ্গে পঞ্চায়েত করও দিতে হচ্ছে, শিক্ষা করও দিতে হচ্ছে, পূর্ত করও দিতে হচ্ছে, অন্যান্য যে সমস্ত করও আছে, সেগুলোও দিতে হবে এবং সাথে সাথে এই করও তাদের উপরে একটা চাপ সৃষ্টি করবে। সেইজন্য এই বৃত্তিকর তাদের উপরে হওয়া উচিত নয়। জিনিসপত্রের মূল্যমান যেভাবে বেড়েছে, মূল্যসূচক যেভাবে বেড়েছে, সেটা আমরা দেখেছি, জুলাই, ১৯৭৭ সালে কনজিউমার প্রাইস ইনডেক্স ছিল ২৬৫ টাকা, সে জায়গায় বেড়ে নভেম্বর, ১৯৭৮ সালে সেই জায়গায় হয়েছে ২৮৭ এবং সেজন্যই এই ইনডেক্স অনুযায়ী ব্যয় বৃদ্ধি হয়েছে। মূল্য বাড়ার সঙ্গে এইটা লক্ষ্য করে বৃত্তিকর বসানো উচিত নয়। এই বৃত্তিকর বসিয়ে যে অর্থ আসবে, যে যে খাতে খরচ করা হবে, তার মধ্যে পুলিশ খাতেও খরচ করা হবে। আমি মনে করি জনসাধারণ পুলিশ খাতে এই ব্যয় বৃদ্ধি কোনও মতে মেনে নিতে পারে না, বা সমর্থন করতে পারে না। কারণ পুলিশ সাধারণ মানুষের স্বার্থ দেখে না। পুলিশ বড় বড় ধনী যারা আছে, যারা কল-কারখানার

মালিক আছেন, যারা চোরাকারবারী আছেন, কালোবাজারি আছে, তাদের স্বার্থ দেখে। ফলে জনসাধারণের অর্থ নিয়ে পুলিশ খাতে ব্যয় বৃদ্ধি জনসাধারণ এটা মেনে নিতে পারে না। এর আগে যখন তারা বামপন্থী হিসাবে সরকার বিরোধী ছিলেন তখন বলতেন মাথাভারী প্রশাসন এবং এটাকে কমাতে হবে। আজকে সেটা চেপে গিয়েছেন এবং সেকথা বলছেন না। শুধু কমানোর কথা নয়, তারা বাড়িয়ে চলেছেন। তারা বিভিন্ন বিভাগে উচ্চ পদস্থ কর্মচারী বেশি করে নিয়োগ করছেন এবং তার ফলে ব্যয় বৃদ্ধি ঘটছে। আমরা দেখেছি যেভাবে অপচয় হয়, এই অপচয় নিবারণের জন্য সরকারের কোনও ব্যবস্থা নেই। আজকে উচ্চপদস্থ কর্মচারী তারা যেভাবে ডি.এ. নেন, যেভাবে গাড়ি-পেট্রোল ব্যবহার করেন, যেভাবে খরচ দিতে হচ্ছে, তাতে অনেক বেশি খরচ পড়ছে। শুধু তারাই কেন, আগেও যেমন মন্ত্রীরা তারা যে সমস্ত ব্যয়-বরাদ্দ করেছিলেন, তারা শুধু নিজেরা নয়, তাদের ছেলেদের, আত্মীয়দের এই সমস্ত ব্যাপারে কোনও জায়গায় গেলে সঙ্গে নিয়ে যেতেন, এখনও সে রকমই ঘটছে। এইটা যদি কমিয়ে দেওয়া যেত, এই অপচয় নিবারণ করতে পারলে অনেক টাকা বেঁচে যেত, এইটা করার দরকার হত না। শুধু তাই নয়, অনেক কমিটিও করা হয়েছে, যে সমস্ত কমিটির বাইরে ট্যুরে যাওয়া উচিত নয়, সেই সমস্ত কমিটিও অর্থের অপচয় করার জন্য বিভিন্ন জায়গায় দেখার নাম করে, রিপোর্ট দেওয়ার নাম করে প্রচুর অর্থের অপচয় করেছে। এই সমস্ত অপচয় নিবারণ করা গেলে বৃত্তিকর বসানোর দরকার হত না। আজকে এই অপচয় নিবারণের ক্ষেত্রে সরকারের ভূমিকা আদৌ দেখছি না। আমরা দেখতে পাচ্ছি যে সমস্ত বড় বড় কাজ হচ্ছে সেখানে অনেক টাকা মারা যাচ্ছে লক্ষ লক্ষ টাকার ট্যাক্স লোকে ফাঁকি দিচ্ছে তাদের ধরবার ভাল ব্যবস্থা নেই এবং সেই টাকা যদি ধরা যেত তাহলে আজকে এই বিল নিয়ে আসার দরকার হত না এবং এইভাবে টাকা তোলবার প্রয়োজন হত না। যারা আজকে সরকারের টাকা মারছে তাদের বিরুদ্ধে উপযুক্ত ব্যবস্থা নিলে অনেক টাকা সেখান থেকে পাওয়া যেত। আপনারা বলছেন সাংবিধানিক অসুবিধা আছে প্রথমেই বলেছেন যে সংবিধান অনুযায়ী ২৫০ টাকার বেশি কর নেবার অধিকার নেই। তাহলে আপনারা এই সংবিধানের যে অসুবিধা রয়েছে সেটা দূর করবার জন্য উঠে পড়ে লাগুন। সংবিধানকে সংশোধন করে ২৫০ টাকার উর্ধ্বে যাতে করা যায় সেইরকম ব্যবস্থা সরকার পক্ষ থেকে নেওয়া উচিত। এবং তা করতে পারলে অন্যান্য যারা বেশি আয়ের মানুষ যে সব বড় বড় লোক রয়েছে তাদের থেকে ট্যাক্স ধার্য করে নিম্ন মধ্যবিত্তদের এই করের আওতা থেকে বাদ দেওয়া উচিত ছিল। কিন্তু সেটা করা হয় নি। পরিশেষে আমি যে কথা বলতে চাই যে আজকে এই যে বৃত্তিকর বা পেশা কর সাধারণ মানুষের উপর চাপানো হয়েছে তাতে বেশ বুঝতে পারা যাচ্ছে যে আপনারা সাধারণ মানুষের কাছ থেকে বিচ্ছিন্ন হয়ে পড়েছেন। আজকে সাধারণ মানুষের দিকে চেয়ে এই কর তুলে দেওয়া দরকার এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ভোলানাথ সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিলটি যদি কোনও ফ্যাসিস্ট গভর্নমেন্ট আনতেন তাহলে অবাক হতাম না। মার্কসিস্ট গভর্নমেন্ট যে এই বিল এখানে ইনট্রোডিউস করেছেন তাতে আমি বিচলিত স্তম্ভিত, আর আমি বুঝতে পারছি না ওঁরা মার্কসিজমকে একেবারে বরবাদ করে দিচ্ছেন কিনা। স্যার, আপনি জানেন ১০ হাজার টাকা পর্যন্ত যাদের বার্ষিক আয় তাদের কোনও ট্যাক্স দিতে হয় না। তার কারণ কেন্দ্রীয় সরকার

মনে রেখেছেন যে ১০ হাজার টাকার কম যারা রোজগার করে তাদের পক্ষে কোনও কর বিশেষ করে ডিরেক্ট ট্যাক্স দেওয়া সম্ভব নয়। এই জিনিস সারা ভারতবর্ষে চলছে। কিন্তু এখানকার সরকার তারা সে কথা বলছেন না। অথচ তারা বলছেন তাঁরা নাকি গরিবের সরকার তাঁরা বলছেন যে আমরা চাই এদের রোজগার বাড়ুক ট্রেড ইউনিয়ন স্ট্রং হোক এমপ্লয়ার ফেয়ার ওয়েজেস দিক শুধু তাই নয় লিভিং ফেয়ার ওয়েজ দিক। কেন্দ্রীয় সরকার ট্যাক্স করে নি যাদের মাসে সাড়ে ৮শত টাকা রোজগার। আর আমাদের বিপ্লবী মার্কসবাদী সরকার তারা ট্যাক্স বসিয়ে দিলেন ৫০১ টাকা যাদের ইনকাম তাদের উপর আবার তারাই সর্বহারার নেতা বলেন। এসব হচ্ছে বাজে কথা তারা চায় শুধু টাকা, তারা চায় শুধু গদি ঐ গ্যাডগিলের ফরমুলা অনুসারে কি করে টাকা বাড়ানো যায়। সাধারণ মানুষের দিকে তারা চায় না।

[11-00—11-10 A.M.]

বন্যার কথা, বন্যা ত্রাণের কথা তোলা হয়েছে। শুনলে আমার একটু দ্বিধা হয়। কারণ, চাঁদা করেই হোক, চিত্রতারকাদের নিয়েই হোক, দানের সাহায্যেই হোক বা কেন্দ্রীয় সরকারের সাহায্যেই হোক বন্যার জন্য যে টাকা তারা পেয়েছেন আজ পর্যন্ত তার কোনও হিসাব আমরা পেলাম না। আমরা জানি সেই টাকার কি রকম অপচয় হয়েছে। এই বিলের মধ্যে বন্যার কথা বলা হচ্ছে যাতে করে মানুষকে বিভ্রান্ত করা যায়। আসল কথা হল টু রেজ রিসোর্সেস ফর ইনক্রিজড প্ল্যান আউটলেজ। প্ল্যান আউটলেজ ইনক্রিজ করা দরকার। ৭৬ কোটি টাকা তুলতে পারবেন না—ইরিগেশনের ৬ কোটি টাকা খরচ করতে পারেন নি, ইন্ডাস্ট্রিজ কোটি কোটি টাকা খরচ করতে পারেন নি, আরও অনেক দপ্তর আছে যেখানে টাকা খরচ করতে পারেন নি, পি.ডবলিউ.ডি. তে ১ কোটি টাকা খরচ করতে পারেন নি, এমন বহু খাতে টাকা খরচ করতে পারেন নি। কিন্তু ৫০০ টাকা যে রোজগার করে তাকে ট্যাক্স দিতে হবে। বৃহত্তর কলকাতা, সি.এম.ডি.এ. এলাকায় অকট্রয় আছে এবং তাদের এই অকট্রয়ের শেয়ার বহন করতে হয়। উড়িষ্যা, বিহারে এটা নেই। সেখানে যদি কেউ ৮৫০ টাকা রোজগার করে তাহলে সে হল দরিদ্র, আর এখানে কলকাতা শহর বা বৃহত্তর কলকাতা এলাকায় কেউ যদি ৫০০ টাকা রোজগার করে তাহলে সে দরিদ্র নয় এবং ট্যাক্স দিতে পারে। কাজেই তাদের উপর ট্যাক্স চাপাও। কারণ এতে রাখা আছে প্ল্যান সাইজ বাড়াতে হবে, খরচ করি বা না করি আমাদের ক্রেডিট নিতে হবে। তাই প্ল্যান সাইজ বেড়েছে। এখানে যে শিডিউল দিয়েছেন সেই শিডউলে কি দাঁড়াচ্ছে? এই অ্যাক্টে কিন্তু এম.এল.এ.দের এক পয়সাও দিতে হচ্ছে না। আপনারা তো এখানে বসে খালি চিৎকার করছেন, আপনাদের কিন্তু এক পয়সাও দিতে হচ্ছে না। তার কারণ কমপেনসেটারি অ্যালাওয়েন্স বা স্যালারি, ওয়েজেস এর মধ্যে আসছে না এবং কমপেনসেটারি অ্যালাওয়েন্সটা ভেরি ক্লেভারলি বাদ দিয়েছেন। এখানে বলা হচ্ছে, Salary or wage includes pay, dearness allowance and all other remunerations received by any person on regular basis, whether payable in cash or in kind, and also includes perquisites, and profits. But not compensatory allowance. স্যার, আপনি জানেন আমরা এখানে আসি বা না আসি হাউস যখন চলে বা অ্যাডজোর্ন হয় তখন ২০ টাকা করে আপনারা সবাই পান। এবারে আমরা দেখলাম

সি.পি.এম.এর যে কনফারেন্স—কংগ্রেস হল সেখানে যারা গিয়েছিলেন ৩/৪ সপ্তাহ ছুটি ছিল তখনও কিন্তু এই ২০ টাকা করে পেয়েছিলেন, তাতেও ট্যাক্স দিতে হবে না। এখানে যারা বসে আছেন তাদের কাউকে এম.এল.এ. হবার জন্য ট্যাক্স দিতে হবে না। কিন্তু যারা ৫০১ টাকা রোজগার করেন তাদের ট্যাক্স দিতে হবে। যারা রেগুলার ট্রেড ইউনিয়ন করে ফাইট করে এই টাকা আদায় করেছেন তাদের কিন্তু আজকে ট্যাক্স দিতে হবে, অথচ আপনারা যারা এই সভায় বসে আছেন তাদের ট্যাক্স দিতে হবে না। আর একটি জিনিস আমাদের দেশে টেকনিক্যাল পিপল হোক, শিক্ষিত মানুষ হোক, আমাদের দেশের মানুষ করিৎ-কর্মা হোক, এটা আমরা চাই। কিন্তু এখানে ট্যাক্সের শিডিউলে দেখতে পাচ্ছি ৫০০ টাকার উপর মাননীয় অশোক মিত্র মহাশয় বলেছেন আয়কর নেই, বৃত্তিকর—উনি ঠিক জানেন না কি বলেছিলেন। কারণ, প্রথম আইটেমই হচ্ছে স্যালারি অ্যান্ড ওয়েজ ওনারস ডিপেন্ডিং অন দেয়ার পে—অর্থাৎ কিনা যাদের ৫০১ টাকার বেশি আয় হয় তাদের এটা বৃত্তিকর নয়, আয়কর।

**মিঃ চেয়ারম্যান ঃ** মিঃ সেন, আপনি একটু বসুন। আমাদের কথা ছিল ১১.৭ মিনিটে এই আলোচনা শেষ হবে। কিন্তু এখন মনে হচ্ছে এই সময়ের মধ্যে এটা শেষ হচ্ছে না। তাই আমাদের রুলস অব প্রসিডিওরের ২৯০ ধারা অনুযায়ী আরও আধ ঘন্টা সময় বাড়িয়ে দিচ্ছি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় চেয়ারম্যান মহাশয়, আমার কথা একটু শুনুন। এতে আমাদের আপত্তি জানাচ্ছি। স্পিকারের ঘরে যখন আলোচনা হয় তখন আমরা এই বিষয়ে বেশি সময় চেয়েছিলাম আলোচনার জন্য।

**মিঃ চেয়ারম্যান ঃ** আলোচনার সময় আরও ৫ মিনিট বাড়িয়ে ৩৫ মিনিট করা হল।

**শ্রী ভোলানাথ সেন ঃ** সারা ভারতবর্ষে এই ত্রিপুরা এবং বাংলাকে বাদ দিলে আর কোথাও মার্কসিস্ট সরকার নেই, অন্যান্য সরকার আছে যাদের দক্ষিণপন্থী বলা হয়। সেই দক্ষিণপন্থী সরকাররাও কিন্তু বলছেন না যে ৫০১ টাকা রোজগার করলেই তাদের ট্যাক্স দিতে হবে। এই বামফ্রন্ট সরকার কিন্তু বলছেন ৫০১ টাকা রোজগার করলেই ট্যাক্স দিতে হবে। আর যাদের প্রফেশনের স্টান্ডিং দু' বছরের কম অর্থাৎ কিনা এক দিন তাদের কিন্তু ৫০ টাকা দিতে হবে। আপনাদের ছেলেমেয়েরাও আপনারা জানেন, কেউ ডাক্তারি পড়ছে, কেউ ইঞ্জিনিয়ারিং পড়ছে, ধরুন তাদের কথা, ডাক্তারি পাস করল, ডাক্তারি পাস করার পর সেই ইন্টারনি হ'ল, সেখানে ৩০০ টাকা হয়ত তাকে পে দেয় বা স্টাইপেন্ড দেয় আমি ঠিক জানি না। তারপর এক বছর তাকে হাউস সার্জেন হয়ে থাকতে হবে। তার কিন্তু স্ট্যান্ডিং-এর জন্য ৩০০ টাকা যে টাকা দেওয়া হবে সেখানে তাকে ট্যাক্স দিতে হবে। দু' বছরের কম হলেই তাকে দিতে হবে। যদি একজন কিছুই না করে শুধু দোকানে গিয়ে বসে, একটি পয়সাও তার রোজগার না হয় তাহলেও প্রথম দিন যেই গেল সেই দিন থেকে সে ট্যাক্সের আওতায় এ'ল। আর কি রকম? সে রোজগার করুক বা না করুক সে যেমন ট্যাক্সের আওতায় এল অন্য দিকে কিন্তু সে ৫০১ টাকা যদি রোজগার করে তবে সে ট্যাক্সের আওতায় এল। ইনকাম হোক বা না হোক যদি দুটি শিডিউলের মধ্যে পড়েন তাহলে কিন্তু ২৫০ টাকা—একটা আমি দেখাচ্ছি, ইনকাম হয়ত তার ৫০১ টাকা, সে হয়ত ডাক্তার, চাকরি নিয়েছে সুতরাং

ডাক্তার হিসাবে প্রথম বছর সে চাকরি নিয়েছে তাকে ৫০ টাকা দিতে হবে। সুতরাং সেখানে তাকে দিতে হবে ৫০ প্লাস ২৪ অর্থাৎ ৭৪ টাকা। কিন্তু যেহেতু সে দুটি শিডিউলের মধ্যে পড়ছে সেই হেতু দেখা যাচ্ছে সবশেষে যে প্রভিসন দেওয়া আছে তাতে তাকে হায়ার রেট দিতে হবে—২৫০ টাকা। অর্থাৎ যে যত বেশি কাজ করবে এবং যে যতবেশি দরিদ্র, বাঁচবার জন্য যাকে যত বেশি কাজ করতে হবে তাকে দিতে হবে সবচেয়ে বেশি ট্যাক্স। একজন যদি লিগ্যাল এডভাইসার হয়, এক বছর বাদে—একজন যদি মেডিক্যাল অফিসার হয় তাহলে তাকে মেডিক্যাল প্রফেশনের জন্য দিতে হবে এবং চাকরির জন্য দিতে হবে। দুটো কাজ করে বলে পুরো ২৫০ টাকা তাকে দিতে হবে। আপনারা জানেন, সেদিন বহুতল বিল্ডিং-এর উপর যে কর সেই কর আলট্রা ভাইরেস ডিক্লিয়ার্ড হয়ে গিয়েছে। যারা পড়াশুনা করেছেন তারা দেখবেন এখানে পেট্রোল পাম্পের লাইসেন্সি বা লেসি—পেট্রোল পাম্প চৌরঙ্গীতেও হয়, বরানগরেও হয় আবার পেট্রোল পাম্প ছোট ছোট শহরেও আছে, গ্রামে গঞ্জে, মাঠেও আছে। সেখানে সকলের ইনকাম সমান নয়। কিন্তু ইনকাম যাই হোক না কেন, যেখানেই জায়গা হোক না কেন কর কিন্তু এক। এই জিনিস অন্যায়। It is not fair. It is contrary to all principles of fairplay and contrary to all principles for which we have lived all these years and contrary to article 14. আমি এই কথা বলতে চাই যে ট্যাক্স করা যায়, আইন থাকলে নিশ্চয়ই ট্যাক্স করা যায়। মাননীয় অর্থমন্ত্রী নিশ্চয়ই জানেন যে পশ্চিমবঙ্গ সরকারের কাছে আমাদের সময়ে এই প্রোপোজাল এসেছিল কিন্তু আমরা রিজেক্ট করেছিলাম।

[11-00—11-10 A.M.]

নিম্নমধ্যবিত্তদের মুখ চেয়ে, গরিব মানুষের মুখ চেয়ে আমরা এই ট্যাক্স বসাই নি। আমাদের যে কর্পোরেশন ট্যাক্স, যেটা আমরা মেনে নিয়েছিলাম সেই কর্পোরেশন ট্যাক্স কিন্তু ইনকামের উপর। ইনকাম না করলে সেখানে কোনও ট্যাক্স নেই। পাঁচ শত টাকা ইনকাম করলে, ৮৫০ টাকা ইনকাম করলে কোনও ট্যাক্স নেই। ৮৫০ টাকার উপর ইনকাম করলে ট্যাক্স আছে। সুতরাং মধ্যবিত্ত এবং নিম্ন মধ্যবিত্তদের যে ওয়েজ ওনার্স তাঁদের উপর কোনও ট্যাক্স বসায়নি। আমরা বসিয়েছিলাম বা মেনে নিয়েছিলাম যে ট্যাক্স কর্পোরেশন নিচ্ছে এবং সেটা হচ্ছে ইনকামের উপর। ইনকামের উপর বেস করে যে ট্যাক্স দেয় বা দেয়না তার একটা গ্রেডেশন আছে, তার উপরে বেস করে এটা করা হয়েছে। আমি মাননীয় অর্থমন্ত্রীকে বলব যে আপনি যদিও এই বিল উইথড্র করতে রাজি হবেন না, কিন্তু এই জিনিসটা নিয়ে চিন্তা করবেন। এই ব্যাপারে চিন্তা করে একটা বিল আনুন। এই শিডিউলটাকে চেঞ্জ করে এমন একটা জিনিস করুন যাতে সেটা গ্রহণ যোগ্য হয়, যাতে দরিদ্র মানুষের পকেটে হাত না দিতে হয়, ওয়ার্কারদের পকেটে হাত দিতে না হয়। টাকা বাড়াতে হবে, প্ল্যান নিশ্চয়ই বাড়াতে হবে নো বডি ইজ গোইং এগেনস্ট দ্যাট কিন্তু পদ্ধতিটা র‍্যাশনাল হতে হবে। আজকে দেশের ১৭ লক্ষ বেকার আপনারা করেছেন, ৫ লক্ষ বেকার বাড়িয়েছেন গত দুই বছরের মধ্যে। যাঁদের ট্যাক্স দিতে হবে না তাঁরা হাসছেন আর এই ১৭ লক্ষ বেকার যার শতকরা ৭৫ ভাগ দারিদ্র সীমার নিচে বাস করছে, তাঁদের পরিবার ৫ শত টাকা পেলেও মেনটেন করতে পারেনা, যাঁরা আজকেও ফেয়ার ওয়েজেস পায়না, যাঁরা বাড়ি ভাড়া দিতে গেলে পেটে ভাত জুটবে না, ঐ

মানুষগুলির উপর ট্যাক্স করবেন না, তাঁদের আপনারা বাঁচান। আপনাদের যদি ক্ষমতা থেকেও থাকে সেই ক্ষমতার অপব্যবহার করবেন না, সৎভাবে ব্যবহার করুন, সঠিক পথে চলুন তখন আমাদের সম্মতি পাবেন। আজকে আমি এই বিলকে সমর্থন করতে পারছি না। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

[11-10—11-20 A.M.]

**ডঃ অশোক মিত্র ঃ** মাননীয় সভাপতি মহাশয়, মাননীয় সদস্যরা এখানে আলোচনা করলেন। কিন্তু আমার মনে হয় বিরোধীদের মন্তব্য আমি যা শুনলাম তাতে মনে হয়না আমি প্রারম্ভিক ভাষণে যে কয়েকটি কথা বলেছিলাম তার সঙ্গে বিশেষ কিছু যোগ করবার প্রয়োজন আছে। যেহেতু ব্যাকরণে বলে মন্ত্রীকে জবাব দিতে হবে, দিতে হয় সেই জন্য আমি দিচ্ছি এখানে প্রথমে যে কথা বলতে চাই সেটা হচ্ছে, এই বিলটা আকাশ থেকে পড়েনি। এই বিলটা সম্পর্কে ১৯৭৭-৭৮ সালের বাজেটের আলোচনা করার সময় আমি বলেছি যে এইরকম একটা বিল আমরা চিন্তা করছি, আমরা ভাবনা চিন্তা করে এখানে আনব। তারপর গত বছর যখন বাজেট পেশ করি ১৯৭৮-৭৯ সালে তখনও আমি এর পুনরাবৃত্তি করেছি যে এইরকম একটা বিল আমরা সাজিয়ে গুছিয়ে আনব, আপনাদের যদি কোনও মন্তব্য থাকে বলবেন। আমি ঘেটে দেখেছি যে গত বাজেটের উপর যে বক্তব্য তাতে সামান্য একটা কথাও বলেন নি। এটা খারাপ বা সুন্দর এই সব কথা কেউ বলেন নি। আমি বলেছি যে এটা আমি ভাবনা চিন্তা করেই এনেছি, এটা হঠাৎ করে আনা হয়নি। এখন কংগ্রেস দল কখন কি বলেন তা নিয়ে আমার মাথা ব্যাথা নেই কারণ তাদের কোনও নীতি নেই। সর্বভারতীয় দল—কিন্তু আপনারা এক এক জায়গায় এক এক রকম কাজ করেন। কাজেই সর্বভারতীয় নীতির বালাই থাকেনা। সুতরাং তাঁদের সম্পর্কে কোনও মন্তব্য করছি না। কিন্তু আমার একটা অসুবিধা হচ্ছে জনতা দল সম্পর্কে। জনতা দল একটা সর্বভারতীয় দল। তাঁরা যে সমস্ত রাজ্যে আছেন সেই সমস্ত রাজ্যে এই কর নিয়োগ করা হয়েছে এবং আমরা যে পর্যায়ে, যে স্তরে প্রয়োগ করেছি তার অনেক আগে থেকে অন্য রাজ্যে করা হয়েছে। তিন শত টাকা থেকে ৪ শত টাকা, এবং ৫০১ টাকা থেকে ৭৫০ টাকায় প্রতি মাসে আমরা বলেছি ২ টাকা করে। কিন্তু সেখানে ওঁরা ৪ টাকা, ৬ টাকা, ৮ টাকা করে ধার্য করেছেন। সুতরাং ওঁদের পক্ষ থেকে এই জিনিস বলা শোভা পায়না। তারপর কাশীবাবু গত বছর অ্যাপ্রোপ্রিয়েশন বিলে আলোচনা করার সময় আমাকে উপদেশ দিচ্ছিলেন যে এমপ্লয়মেন্ট গ্যারান্টি স্কীম কি করে করতে হয় এবং বারে বারে মহারাষ্ট্রে যে রকম আইন আছে সেই রকম করার জন্য বলছিলেন। আমি তো মহারাষ্ট্রের আইন ভাল ভাবে পড়ে তারপর সেই অনুযায়ী করেছি। বিনয়বাবু বললেন খাটাল সম্পর্কে, বস্তী সম্পর্কে বললেন কিন্তু এই বিলটা সম্পর্কে একটু কম বললেন। একটা কথা শুধু বলেছেন যে যথেষ্ট প্রগ্রেসিভ হয়নি। হ্যাঁ প্রগ্রেসিভ হয়েছে, যেটা নিখিলবাবু বলেছেন যে প্রথমে ৫০০ টাকা পর্যন্ত ছাড়, আস্তে আস্তে ৫০১ থেকে ৭৫০ এ দু' টাকা, ৭৫১ থেকে ১,০০০ এ ৪ টাকা, এমনি করে দু' হাজার টাকার উপরে ২০.৮৪ পয়সা। আরও প্রগ্রেসিভ করা যেত যদি সাংবিধানিক অসুবিধা না থাকত। তাহলে আমরা দু' হাজার টাকার উপর যারা, তাদের উপর ৫০ টাকা ট্যাক্স বসাতে পারতাম। ১০০ টাকা ট্যাক্স বসাতে পারতাম, কিন্তু সংবিধানে আটকে যাচ্ছে। সেটা যদি সম্ভব হত তাহলে নিচের

দিকে দু' টাকা যেটা আরোপ করছি সেটা উঠিয়ে দিতে পারতাম। কিন্তু কি করব, হাত পা বাঁধা। মাননীয় সদস্য রেণুপদ হালদার বলেছেন, আমরা নাকি সংবিধান পাল্টানোর জন্য কিছু করছি না। উনি তো বিরোধী বেঞ্চে বসেন, আমরা সংবিধান পাল্টানোর জন্য এত এত কথা বলি বলেই তো আমাদের সম্বন্ধে সেদিন শুনলাম ট্রিজন, দেশদ্রোহী, অমুক, তমুক, দেশ খান খান হয়ে যাবে। সুতরাং আমরা তো চেষ্টা করছি, যতদিন সেই চেষ্টা সফল না হয়, আমাদের একটা অন্য কিছু বিকল্প ব্যবস্থা নিতে হবে। তারপর মাননীয় সদস্য রজনী দোলুই বলেছেন—উনি যা বলেছেন—আমি একটা কথা বলি, আমার পক্ষে ওঁর কোনও মন্তব্যের উত্তর দেওয়া সম্ভব নয়, কারণ আমি এটা স্বীকার করি, উনি সমাজের যে স্তর থেকে এসেছেন, সেই ক্লেদাক্ত স্তরের সঙ্গে আমার কোনও পরিচয় নেই। সুতরাং উনি যা বলছেন, সেটা আমি আপাতত বাস্কেটে সরিয়ে রাখছি। ডাঃ আবেদিন সাহেব বলেছেন, আমি আবেদিন সাহেবকে বলব, দেখুন বিরোধিতা করেছেন, করতে হয় করেছেন, কিন্তু আমার যেটা মুশকিল হচ্ছে, পরিমিতি জ্ঞান, উনি যেটা বললেন যে এক হাতে আমরা দিচ্ছি, আর এক হাতে নিয়ে নিচ্ছি। কিন্তু উনাকে বলি, ৫০০ টাকা পর্যন্ত ট্যাক্স হয়নি, কিন্তু ৫০১ টাকা যে পাচ্ছে, প্রতি মাসে ৭৫ টাকা ধরে দিচ্ছি, কত নিচ্ছি? দু' টাকা নিচ্ছি। যারা ৭৫০ টাকা পাচ্ছে, তাদের আমরা প্রতি মাসে গড়পড়তা ২০০ টাকা বাড়তি ধরে দিচ্ছি, তাদের থেকে কত নিচ্ছি? দু' টাকা নিচ্ছি। আমি বলছি সেন্স অব প্রোপোর্সন জ্ঞান—২০০ টাকায় দু টাকা, ৭৫ টাকায় দু টাকা। এখন এই জিনিসটা দেখুন যে সত্য সত্য আমরা কি নিচ্ছি। তারপর যেটা আরও বড়, সেটা হচ্ছে ক্ষমতার অভাব। গরিব মানুষ মারা যাচ্ছে, কারা গরিব মানুষ? শতকরা ৯০ জন গরিব মানুষ, না, ওপরের দিকে শতকরা ১০ ভাগ গরিব মানুষ? আমি বলছি, আমি যদি এই বিধানসভার সদস্য না হতাম, এই মন্ত্রিসভার দায়িত্বে যদি না থাকতাম, সাধারণ ধন বিজ্ঞানের ছাত্র হিসাবে বারবার বলব সমাজের উপর দিকে যারা শতকরা ১০ ভাগ আছেন, তাদের সামাজিক কর্তব্য আমাদের সমাজের নিচের দিকে যে ৯০ জন আছেন তাদের মুক্তি দেওয়া। এবং যারা ঐ শতকরা বাড়তি পাঁচ ভাগ ৫০১ টাকা থেকে ৭৫০ টাকা পর্যন্ত পান, তাদের আমরা বলছি, দিন আপনারা, আপনাদের এই টাকা আদায় করে আরও যারা দরিদ্র তাদের কাছে আমরা পৌঁছে দেব। এটা কোনও লজ্জার ব্যাপার নয়। এটা কোনও লাভের ব্যাপার নয়। যাদের সঙ্গে সৌহার্দমূলক সম্পর্ক আমাদের আছে, তাদের কাছে এই আবেদন করছি। আমি একটা উদাহরণ দিচ্ছি, আমার নির্বাচনী এলাকায় মুখ্যমন্ত্রী গিয়েছিলেন নির্বাচনী তহবিলের জন্য কিছু অর্থ সংগ্রহ করতে। একটি মহিলা, অত্যন্ত দুস্থ, চার পাঁচটি সন্তানের জননী, বাড়িতে বাড়িতে তিনি বাসন মাজেন, বাসন মেজে সপ্তাহান্তে সামান্য উপার্জন করেন। তিনি তাঁর সন্তানের উপার্জন থেকে একটি টাকা একটি জবা ফুলের সঙ্গে মুখ্যমন্ত্রীর কাছে নিবেদন করলেন। আত্মার টাকা। গরিবদের আত্মা থাকে। সাধারণ মানুষের আত্মা আছে, সাধারণ মানুষ সাধারণ মানুষের জন্য এগিয়ে যায়। এখন এর বাইরে আর কিছু বেশি কথা

[11-20—11-30 A.M.]

আমি বাড়াব না। কারণ খুব বেশি কথা বাড়াবার কিছু নেই। আমি বার বার বলছি যে, যে-রাজ্যে এই কর প্রবর্তন করা হয়েছে তার মধ্যে পশ্চিমবঙ্গে করের হার সর্বনিম্ন। এর বেশি আর কিছু বলার নেই। রেণুপদ হালদার এখানে পুলিশ বাজেট সম্পর্কে বললেন এবং

সাধারন মানুষের কথা ভাবার কথা বললেন। তা শতকরা ৯০-জন সাধারণ মানুষের কথা ভাববেন, না শতকরা ১০ ভাগ সাধারণ মানুষের কথা ভাববেন, সে বিচার তিনি করবেন। কারণ তাঁরা তো নিজেদের সমাজতান্ত্রিক দলের লোক বলেন। জয়নাল সাহেব দুটো আলাদা কর ধার্য করা যায় কিনা, সে বিষয়ে প্রশ্ন রাখলেন। আমি এ ব্যাপারে সুপ্রিম কোর্টের রায় পড়ে দেখিয়েছি, সেখানে বলা আছে দুটো আলাদা কর ধার্য করা যায়। সুতরাং গ্রামাঞ্চলে পঞ্চায়েত যদি জোতদার, মহাজনদের উপর আর একটা কর চাপাতে চায় তাহলে সেটা নিশ্চয়ই ভাল জিনিস হবে। জোতদাররা প্রচুর শোষণ করেছে, তার থেকে একটু আধটু টাকা সাধারণ মানুষের জন্য, মানুষের জন্য, ভূমিহীন চাষীদের জন্য, ছোট চাষীদের জন্য, বর্গাদারদের জন্য খরচ করুন। সেগুলি আমরা নিচের দিকের মানুষের জন্য নেব। তারপর ভোলাবাবু স্ববিরোধী উক্তি করলেন। প্রথমে উনি বললেন আমরা জানিনা এটা বৃত্তি কর, না আয় কর।

**শ্রী ভোলানাথ সেন:** আপনি ফার্স্ট শিডিউল দেখুন, সেখানে কি বলেছেন, সেখানে আয়ের কথা লেখা আছে। এই বৃত্তি করের সঙ্গে সেখানে আয়ের সম্পর্ক দেখানো হয়েছে।

**ডঃ অশোক মিত্র:** আমরা বলেছি এটা বৃত্তি কর, কিন্তু বিভাজনের জন্য ঐটা বলা হয়েছে। আমার আর একটি মন্তব্য আছে। সেটা হচ্ছে, একটি সংশোধনী প্রস্তাব বিতরণ করা হয়েছে সি.পি.আই. দলের মাননীয় সদস্যর নামে। আর এখানে একটু মজা লাগছে যে, ওঁরা কেউই এখানে নেই। মুশকিল হচ্ছে '৭৩ সালে কেরালায় এই ধরনের একটা কর বসানো হয়েছিল এবং সেখানে ৩০০ টাকা থেকে কর আরোপ করা হয়েছিল এবং সেখানে ৫০০ টাকা থেকে ৭৫০ টাকা পর্যন্ত করের হার ছিল, আমরা যে হারের প্রস্তাব করেছি তার তিন গুণ। কিন্তু আজকে দেখছি সি.পি.আই. থেকে একটা সংশোধনী প্রস্তাব আনা হয়েছে, এই ধরনের প্রস্তাব আমরা বৈদেশিক সংস্থা বা মনোপলি হাউসগুলির কাছ থেকে পেয়েছি। আমি উভয় প্রস্তাব মিলিয়ে দেখলাম যে, সি.পি.আই. যা বলছে, তারাও তাই বলেছে, একেবারে হুবহু একরকম। বিশ্বনাথবাবু এখানে নেই, থাকলে তাঁকে মনে করিয়ে দিতাম যে, আপনি যে মনোপলি হাউসের নাম করেন, সেই বেঙ্গল চেম্বার অফ কমার্স যে প্রস্তাব দিয়েছে, আপনারাও সেই একই প্রস্তাব সংশোধনীর মাধ্যমে এখানে রেখেছেন।

মাননীয় সভাপতি মহাশয়, এর বাইরে আর আমার কিছু বলবার নেই, আমি আশা করব এই বিল সভার পূর্ণ সমর্থন পাবে।

The motion of Dr. Ashok Mitra that The West Bengal State Tax on Professions, Trades, Callings and Employments Bill, 1979, be taken into consideration, was then put and a division was taken with the following result :-

**AYES :**

Abul Hasan, Shri

Anisur Rahman, Shri

Bagdi, Shri Lakhan

Bandyopadhyay, Shri Gopal

Banerji, Shri Radhika Ranjan

Barma, Shri Manindra Nath

Bera, Shri Pulak

Bhattacharya, Shri Kamal Krishna

Bhattacharya, Shri Satya Pada

Biswas, Shri Hazari

Biswas, Shri Jayanta Kumar

Biswas, Shri Kanti Chandra

Bose, Shri Biren

Chakraborti, Shri Subhas

Chattopadhyay, Shri Santasri

Choudhuri, Shri Biswanath

Chowdhury, Shri Subhendu Kumar

Das, Shri Nikhil

Gupta, Shri Jyotsna Kumar

Hashim Abdul Halim, Shri

Hira, Shri Sumanta Kumar

Jana, Shri Manindra Nath

Kar, Shri Nani

Koley, Shri Barindra Nath

Let (Bara), Shri Panchanan

M. Ansar-Uddin, Shri

Majhi, Shri Raicharan

Mal, Shri Trilochan

Mandal, Shri Gopal

Mandi, Shri Sambhunath

Mazumder, Shri Dinesh

Ming, Shri Patras

Mitra, Dr. Ashok

Mohanta, Shri Madhabendu

Mondal, Shri Sahabuddin

Mukherjee, Shri Anil

Mukherjee, Shri Bhabani

Mukherjee, Shri Joykesh

Mukherjee, Shri Mahadeb

Mukherjee, Shri Niranjan

Mukherjee, Shri Rabin

Mukhopadhyay, Dr. Ambarish

Munsi, Shri Maha Bacha

Nezamuddin Md., Shri

Pathak, Shri Patit Paban

Phodikar, Shri Prabhas Chandra

Pramanik, Shri Abinash

Pramanik, Shri Radhika Ranjan

Ray, Shri Birendra Narayan

Roy, Shri Amalendra

Roy, Shri Hemanta Kumar

Roy, Shri Pravas Chandra

Roy, Shri Tarak Bandhu

Roy, Barmon, Shri Khitibhusan

Roychowdhury, Shri Nirode

Samanta Shri Gouranga

Sarkar, Shri Kamal

Sen, Shri Dhiren

Sen, Shri Lakshmi Charan

Sen, Shri Sachin

Sen Gupta, Shri Prabir

Sen Gupta, Shri Tarun

Singha Roy, Shri Jogendra Nath

Sinha Roy, Shri Guru Prasad

Sur, Shri Prasanta Kumar

Tah, Shri Dwarka Nath

**NOES :**

A.K.M. Hassan Uzzaman, Shri

Abedin, Dr. Zainal

Bharati, Shri Haripada

Chattaraj, Shri Suniti

Das Mahapatra, Shri Balai Lal

Das, Shri Sandip

Das, Shri Shiba Nath

Doloi, Shri Rajani Kanta

Jana, Shri Hari Pada (Pingla)

Jana, Shri Prabir

Kazi Hafizur Rahaman, Shri

Mahanti, Shri Pradyot Kumar

Motahar Hossain, Dr.

Ramzan Ali, Shri

Sen, Shri Bholanath

Shamsuddin Ahmed, Shri

Sinha, Shri Prabodh Chandra

**ABSTENTIONS :**

Bauri, Shri Bejoy

Halder, Shri Renupada

Purkait, Shri Prabodh

Sarkar, Shri Deba Prasad

The Ayes being 66, the Noes 17, and the Abstentions 4, the motion was carried.

[11-30—11-40 A.M.]

**Clauses 1 to 26**

The question that clauses 1 to 26 do stand part of the Bill was then put and agreed to.

**Schedule and preamble**

**Mr. Chairman :** There are amendments to schedule by Shri Biswanath Mukherjee and Dr. Sk. Omar Ali. But they are not present. So, I put schedule and preamble to vote.

The question that schedule and preamble do stand part of the Bill was then put and agreed to.

**Dr. Ashok Mitra :** Sir, I beg to move that the West Bengal State Tax on Professions, Trade, Callings and Employment Bill, 1979, as settled in the Assembly, be passed.

**ডাঃ জয়নাল আবেদিন :** স্যার, আমরা আমাদের আপত্তি এই বিলে জানিয়েছি, আমরা মনে করি পশ্চিমবাংলার মধ্যবিত্তকে ধ্বংস করার এটা একটা যজ্ঞ, সুতরাং এই বিল ওয়েস্টবেঙ্গল স্টেট ট্যাক্সেস অন প্রফেশন নয়, এটা ওয়েস্টবেঙ্গল স্টেট অ্যাক্ট অফ মধ্যবিত্ত নিধন। এর চেয়ে কঠোর আঘাত সম্প্রতিকালে মধ্যবিত্ত সমাজের উপর আর হয়নি। শুধু তাই নয় আমরা মনে করি এর ফল সুদূর প্রসারী হবে। আমি আগে দেখাবার চেষ্টা করেছি এই রাজ্যের দরিদ্রতর মানুষ আরও দরিদ্র হচ্ছে, যেগুলির ক্ষেত্রে প্রক্রিয়া রাজ্যের সম্পদ ঘোষণা

করে আমরা সেখানে দরিদ্র বলে পরিচিত, এল.আই.সি. সেভিংস ইনভেস্টমেন্ট, ক্যাপিটাল ফর্মেশন কোনওটাতেই আমরা এগোতে পারিনি, তথাপি জনসাধারণের কথা বলে জনসাধারণকে ভুলে গিয়ে এই কাজ হচ্ছে। কো-অপারেটিভ এখন দুর্বল বলে আমি অনুরোধ করছি আপনি পারেন কিনা কো-অপারেটিভের উপর থেকে—ডিস্ট্রিক্ট লেভেল এবং স্টেট লেভেলে এটা তুলে দিতে। আমি শিডিউল্ড বলেছিলাম আপনারা স্ল্যাব করেছেন ৫০০ টাকায় দিতে হবে না! ৫০০ টাকার উপরে দিতে হবে আমি মনে করি আজকে জীবিকার মূল্য, আজকে যেভাবে ইমব্যালান্স এসে গেছে দরের বোঝা, করের বোঝা এবং ডাইরেক্ট, ইনডাইরেক্ট ট্যাক্সেসণের ফলে আপনি বাড়াতে পারেন কিনা চিন্তা করুন। প্রথম দুটো কমাবার জন্য বলেছি, আপনি তাতেও রাজি হননি। আমি মনে করি এখন যে জীবন তাতে এটা আপটু ২,০০০ টাকা এটা হওয়া উচিত। উনি বিজ্ঞ অর্থনীতিবিদ, উনি জানেন যে আমাদের প্ল্যানার্সরা এক সময় ভেবেছিলেন যে আমাদের এগ্রিকালচার এস্টেট অ্যাকুইজিশন ল্যান্ড রিফর্ম করে এমন একটা অবস্থা দাঁড়াবে যেখানে সারপ্লাস জেনারেট করবে, এই দিয়ে ইনডাস্ট্রি হবে, দেশে দুধ, মধু, ঘি বয়ে যাবে। আমাদের প্ল্যানার্সদের সেই স্বপ্ন-সফল হয়নি। সেজন্য এটাই আমাদের অনুরোধ যে পথে আমরা চলেছি তাতে আমাদের এই রাজ্যে এগ্রিকালচার সারপ্লাস করে সেই ইনডাস্ট্রি জেনারেট করেনি, বরং আমরা দেখি উল্টো ফল হয়েছে। আমি আর বেশি সময় নেব না, রাধিকাবাবু একটা গল্প দিয়ে শেষ করলেন শেষে আমিও একটা গল্প আপনাকে বলে যাচ্ছি। মেদিনীপুরে সম্প্রতি ১ হাজারের উপর স্কুলে অ্যাপয়েন্টমেন্ট হয়েছে। ওটা অবশ্য হাইকোর্টে ইনজাংশন হয়ে গেছে। ওখানে জিজ্ঞাসা করেছিলাম কেন এত অ্যাপয়েন্টমেন্ট হয়েছে, এতগুলি অ্যাপয়েন্টমেন্ট হতে পারে না। যাইহোক, ওখানে সবাইকে ইন্টারভিউ-এ জিজ্ঞাসা করেছিল একজন মহিলা মিনিস্টারের নাম কর, তখন ঐ ১ হাজার মানুষ উত্তর করেছিল "রাধিকা ব্যানার্জি"। স্যার, আমি আর রাধিকা ব্যানার্জিকে নিয়ে রঙ্গ করতে চাই না, আমি অর্থমন্ত্রী মহাশয়কে অনুরোধ করব কো-অপারেটিভ সোসাইটি এবং স্ল্যাব বাড়িয়ে দিতে পারেন কিনা।

**ডঃ অশোক মিত্র ঃ** মাননীয় সভাপতি মহাশয়, জয়নাল সাহেব একটা গল্প করলেন, আমি কোনও গল্প না করে শুধু বলছি উনি যে অনুরোধ রাখলেন সেটা রক্ষা করা সম্ভব নয়। আমরা দেখব আইনটা কিভাবে চলে, কারণ ২ বছর ধরে চিন্তা করে আমরা এই আইনটা করেছি। একটা কথা বলতে ভুলে গিয়েছিলাম, সেটা মাননীয় সভাপতি মহাশয়, আপনার অনুমতি নিয়ে বলছি। জনসমর্থন বাড়ছে কি কমছে সেটা নিয়ে তর্ক হল। আপনি বললেন অন্য সমস্ত ছেড়ে দিলে পুরুলিয়ায় জনসমর্থন কমেছে, আমি বিনয়ের সঙ্গে বলছি এই বিধানসভায় প্রবেশ করার আগে, আমি সংখ্যা তত্ত্বের ছাত্র ছিলাম, আপনারা ঘরে গিয়ে চিন্তা করবেন, দেখলাম আমাদের ভোট পুরুলিয়ায় যে হারে বেড়েছে সেটা যদি সমস্ত রাজ্যে প্রতিবিম্বিত হয় তাহলে বিধানসভায় আমাদের থাকবে ২৮৫ জন, আর আপনাদের হবে ১০ জন, এমন কি ইটাহার থেকে নির্বাচিত হয়ে যিনি আসবেন তিনি জয়নাল আবেদিন হবেন না, তিনি হবেন সলিল গুহ।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** কিন্তু অপোজিশন যদি ইউনাইটেড হয় তাহলে ফলটা হবে বিপরীত।

[ 17th March, 1979 ]

**মিঃ চেয়ারম্যান :** এখনও বিলের উপর আলোচনা শেষ হয়নি, অতএব রুলস অব পোসিডিওরের ২৯০ ধারা অনুসারে আরও ১০ মিনিট সময় বাড়ানো হল। আশা করি এতে কারও কোনও অসম্মতি নেই।

[11-40—12-05 P.M.] (including adjournment)

The motion of Dr. Ashok Mitra that the West Bengal State Tax on Professions, Trades, Callings and Employments Bill, 1979, as settled in the Assembly, be passed, was then put and a division was taken with the following results :-

**AYES :**

Abul Hasan, Shri

Anisur Rahman, Shri

Bagdi, Shri Lakhan

Bandyopadhyay, Shri Gopal

Banerji, Shri Radhika Ranjan

Barma, Shri Manindra Nath

Bera, Shri Pulak

Bhattacharya, Shri Kamal Krishna

Bhattacharya, Shri Satya Pada

Biswas, Shri Hazari

Biswas, Shri Jayanta Kumar

Biswas, Shri Kanti Chandra

Bose, Shri Biren

Chakraborti, Shri Subhas

Chattopadhyay, Shri Sailendra Nath

Choudhuri, Shri Biswanath

Chowdhury, Shri Subhendu Kumar

Das, Shri Nikhil

Gupta, Shri Jyotsna Kumar

Hashim Abdul Halim, Shri

Hira, Shri Sumanta Kumar

Jana, Shri Manindra Nath

Kar, Shri Nani

Koley, Shri Barindra Nath

Konar, Shri Benoy

Let (Bara), Shri Panchanan

M. Ansar-Uddin, Shri

Majhi, Shri Dinabandhu

Majhi, Shri Raicharan

Mal, Shri Trilochan

Mandal, Shri Gopal

Mandal, Shri Sudhangshu

Mazumder, Shri Dinesh

Mir Abdus Syeed, Shri

Mitra, Dr. Ashok

Mohanta, Shri Madhabendu

Mojumdar, Shri Hemen

Mukherjee, Shri Amritendu

Mukherjee, Shri Bhabani

Mukherjee, Shri Joykesh

Mukherjee, Shri Mahadeb

Mukherjee, Shri Niranjan

Mukherjee, Shri Rabin

Munsi, Shri Maha Bacha

Nezamuddin Md., Shri

Pathak, Shri Patit Paban

Phodikar, Shri Prabhas Chandra

Pramanik, Shri Radhika Ranjan

Ray, Shri Birendra Narayan

Roy, Shri Amalendra

Roy, Shri Hemanta Kumar

Roy, Shri Pravas Chandra

Roy, Shri Tarak Bandhu

Roy, Barmon, Shri Khitibhusan

Roychowdhury, Shri Nirode

Samanta Shri Gouranga

Sarkar, Shri Kamal

Sen, Shri Dhiren Nath

Sen, Shri Lakshmi Charan

Sen, Shri Sachin

Sen Gupta, Shri Prabir

Sen Gupta, Shri Tarun

Singha Roy, Shri Jogendra Nath

Sinha Roy, Shri Guru Prasad

Sur, Shri Prasanta Kumar

**NOES :**

A.K.M. Hassan Uzzaman, Shri

Abedin, Dr. Zainal

Banerjee, Shri Binoy

Bharati, Shri Haripada

Chattaraj, Shri Suniti

Das Mahapatra, Shri Balai Lal

Das, Shri Shiba Nath

Doloi, Shri Rajani Kanta

Jana, Shri Hari Pada (Pingla)

Jana, Shri Prabir

Kazi Hafizur Rahaman, Shri

Mahanti, Shri Pradyot Kumar

Motahar Hossain, Dr.

Ramzan Ali, Shri

Sen, Shri Bholanath

Shamsuddin Ahmad, Shri

Sinha, Shri Atish Chandra

Sinha, Shri Prabodh Chandra

**ABSTENTIONS :**

Bauri, Shri Bejoy

Halder, Shri Renupada

Purkait, Shri Prabodh

Sarkar, Shri Deba Prasad

The Ayes being 65, the Noes 18, and the Abstentions 4, the motion was carried.

(At this stage the House Adjourned till 12-05 p.m.)

[12-05—12-15 P.M.

(After Recess)

**The West Bengal Taxation Laws (Amendment) Bill, 1979.**

**Dr. Ashok Mitra :** Sir, I beg to introduce the West Bengal Taxation Laws (Amendment) Bill, 1979.

(Secretary then read the Title of the Bill)

**Dr. Ashok Mitra :** Sir, I beg to move that the West Bengal Taxation Laws (Amendment) Bill, 1979, be taken into consideration.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, দি ওয়েস্ট বেঙ্গল অ্যামিউজমেন্ট অ্যাক্ট এবং দি ওয়েস্ট বেঙ্গল এন্টারটেনমেন্টস অ্যান্ড লাক্সারিস (হোটেল অ্যান্ড রেস্টুরেন্টস) ট্যাক্স অ্যাক্ট এই সভায় বিবেচনা করবার জন্য গৃহীত হোক এটাই আমার প্রস্তাব। এই বিল সম্বন্ধে বাজেট উত্থাপনের সময়ে এবং বাজেট বিতর্কের সময়ে যথেষ্ট আলোচনা হয়েছিল। এই বিলের প্রধানত দুটি উদ্দেশ্য। এই বিলের মারফত দুটো কর সংক্রান্ত বিধি আমরা সংশোধন করেছি—একটি হচ্ছে প্রমোদ কর, আর একটি হচ্ছে এন্টারটেনমেন্টস অ্যান্ড লাক্সারিস কর। প্রথমে আমি প্রমোদ করের ক্ষেত্রে সংক্ষেপে কিছু বলব। আমি আগেই বলেছি আমরা যখন পল্লী গ্রামে যাই, মফস্বলে যাই তখন অসংখ্য অপেশাদার যাত্রাদল এবং কবিগান যারা করেন তারা এবং যাদের শখের দল আছে তারা আমাদের কাছে এসে বলেন যে আপনারা আমাদের উদ্ধার করুন। কলকাতা শহরে যে সমস্ত পেশাদার দল আছে তারা এসে তাদের ঝকমক ঝকমক পোশাক আর তাদের নতুন নতুন সাজ-সরঞ্জাম নিয়ে আসে তাদের সঙ্গে আমরা প্রতিযোগিতায় পারি না। তার জন্য বাংলাদেশের গ্রামে-গঞ্জে নিজস্ব সংস্কৃতি আছে তা ধ্বংস হয়ে যাচ্ছে। আমি তখন তথ্য এ সাংস্কৃতিক ভারপ্রাপ্ত মন্ত্রীর সঙ্গে আলোচনা করি এবং মুখ্যমন্ত্রীর সঙ্গেও আলোচনা করি যে এ সম্বন্ধে কি করা যেতে পারে। আমি মন্ত্রিসভায় এই ব্যাপারটা পেশ করি যে কি করা যেতে পারে। আমাদের বর্তমানে যে আইন আছে তাতে শতকরা ২৫ ভাগ কর সবাইকে দিতে হবে। তবে সরকার ইচ্ছা করলে অব্যাহতি দিতে পারেন। এবং আমাদের এমনই ব্যবস্থা ছিল কয়েক বছর আগে পর্যন্ত এই ৭২-৭৩-৭৪ সাল পর্যন্ত যে একমাত্র যারা পেশাদার থিয়েটার দল কর থেকে তারাই অব্যাহতি পেত অন্যরা পেত না। একেবারেই উল্টা বুঝলি রাম অবস্থা। সেইজন্য আমরা একটু পরিবর্তন করছি। আমাদের আসার আগে কংগ্রেস সরকার গণতান্ত্রিক আন্দোলনের চাপে কিছুটা পরিবর্তন করেছিলেন যে নাট্য আন্দোলনকে মোটামুটি করের বোঝা থেকে রেহাই দেওয়া হয়েছিল, সার্কাসকেও রেহাই দেওয়া হয়েছিল। এখন আমরা প্রস্তাব করছি যে সাধারণভাবে শতকরা ২৫ টাকা প্রবেশ মূল্যের উপর কর দিতে হত সেটা আমরা দু-ভাগে ভাগ করে দিচ্ছি। ১০ টাকার মূল্যের যে সমস্ত প্রবেশ মূল্য নির্ধারিত হয় সেখানে শতকরা ১০ ভাগ কর দিতে হবে।

আমরা আরোপিত করের পরিমাণ কমিয়ে দিচ্ছি, ১০ টাকার উপর হলে ২৫ ভাগ বহাল থাকবে। তারপরে বলেছি কোনও কোনও বিশেষ ক্ষেত্র থেকে কর ছাড় মঞ্জুরি দেব।

আমরা সংস্কৃতি নাট্য গোষ্ঠীকে ছাড় দেব, আমরা নিশ্চয়ই পশ্চিমবাংলার মফস্বলের পল্লী অঞ্চলে ছোট ছোট অপেশাদার যে সংস্কৃতি গোষ্ঠী আছে, যাত্রা হচ্ছে, তাদের আমরা বাদ দেব, এইভাবে আমরা দেখব যে সরকারের এই যে অধিকার আছে তার মধ্যে থেকে কি করে বাংলার লোক সংস্কৃতিকে বাঁচানো যায়। এখানে ভুল কটাক্ষ করা হয়েছে যে বাংলার যাত্রা গেল, সবাই মিলে বললেন বাংলার যাত্রা গেল। বাংলার যাত্রাকে বাঁচার জন্যই আমরা এই প্রস্তাব এনেছি, বাংলার যে আত্ম প্রতিভা, নিজস্ব সংস্কৃতি তাকে ঠেকানোর কোনও উদ্দেশ্য নাই, চটুল অপসংস্কৃতি সস্তায় মনকে দেউলিয়া করে টাকা আদায়ের যে চেষ্টা, সেটাকে ভেঙে দিয়ে বাংলার নিজস্ব সংস্কৃতি যাতে বেঁচে থাকে বর্তে থাকে, তার জন্য সরকারের তরফ থেকে যাতে সাহায্য করতে পারি, তার জন্যই সংশোধনী বিল এনেছি। দ্বিতীয় আমাদের যে প্রস্তাব আছে সেটা হচ্ছে এন্টারটেইনমেন্টস অ্যান্ড লাক্সারিজ (হোটেল অ্যান্ড রেস্টুরেন্টস) ট্যাক্স, সেটা হচ্ছে ক্যাবারে, এখানে আমরা বলছি অপসংস্কৃতি বন্ধ হোক। এক ধরনের নৃত্যকলাকে অপসংস্কৃতি বলে মনে হয়, কিন্তু সংবিধানে আছে ১৪ ধারাতে, ১৯ ধারাতে—আমরা কাউকে নিজস্ব বৃত্তি থেকে বঞ্চিত করতে পারিনা, আমরা ইচ্ছা করলেই পশ্চিমবাংলায় বলতে পারিনা যে এই কাজ বন্ধ হয়ে যাক, ক্যাবারে ডান্স ইত্যাদি চলবে না। কিন্তু আমরা কি করতে পারি? করের হার বাড়িয়ে দিতে পারি। সেজন্য আমরা সংশোধন করে করেছি—যেখানে কোনও হোটেল বা রেস্তোরাতে ক্যাশমেমোর ভিত্তিতে ক্যাবারে দেখানো হত, সেখানে যেখানে আগে ছিল শতকরা ১৫ ভাগ, সেখানে হার আমরা দ্বিগুণ করে দিয়েছি, ৩০ করেছি। ক্যাবারের জন্য যেখানে একেবারে আলাদা প্রবেশ মূল্যের ব্যবস্থা আছে, নাইট শো যাকে বলা হয়, সেখানে করের হার ছিল ৩০, সেটাকে বাড়িয়ে করছি ৬০, তারপরে মাঝে মাঝে টেলিফোন আসে দক্ষিণপাড়া থেকে কি অন্য পাড়া থেকে এই বলে যে এটা নিম্ন মধ্যবিত্ত পাড়া, এখানে একটা হল ভাড়া করে বাইরে থেকে কাউকে নিয়ে এসে ক্যাবারে নাচ দেখানো হচ্ছে, একটা ব্যবস্থা করুন। সংবিধান অনুযায়ী বন্ধ করার ব্যবস্থা করতে পারিনা। যেটা করছি ওখানে যদি একটা হল ভাড়া করে ক্যাবারে নৃত্য করে, যেখানে করের হার ছিল ২৫ সেটা বাড়িয়ে করেছি ১০০, আগে যেখানে ১০ টাকা খরচ করে দেখা যেত সেখানে এখন খরচ করতে হবে ২০ টাকা আর যেখানে ২০ টাকা খরচ করে দেখা যেত, সেখানে ৪০ টাকা দিয়ে দেখতে হবে। এর পরেও যদি চলে, আগামী বছরও তো আমরা থাকব, তখন আরও বাড়িয়ে দেব। এই হচ্ছে আমার দুটি সংশোধনী বিল, সামান্য প্রসিডিওরের অদল বদল করা হয়েছে।

আর একটা ব্যাপার, আমি সুনীতিবাবুকে ধন্যবাদ দিচ্ছি, আমি ভুলে যাচ্ছিলাম, ঘোড় দৌড়ের ব্যাপার। যে জিনিসটা ছিল আমাদের রাজ্যের ভিতর ঘোড় দৌড়ের মাঠে ঢুকতে গেলে আগে যে ট্যাক্সের হার ছিল, সেটা বাড়িয়ে শতকরা ৫০ ভাগ করে দিচ্ছি। দু' নম্বর কথা হচ্ছে বাজি-টোটালাইজেটারের ব্যাপার, এই বেটিং টোটালাইজেটারের উপর ট্যাক্সের হার ১৮ থেকে বাড়িয়ে সাড়ে ২২ করা হয়েছে। এই বেটিং সম্বন্ধে বলা হয়েছে—অন্যান্য রাজ্যের তুলনায় আমাদের রাজ্যে বেশি ছিল, আন্তঃ রাজ্যে ঘোড় দৌড়ের ব্যাপারে যে হার আছে, তার মধ্যে বৈষম্য কমিয়ে আনা দরকার, এই রাজ্য থেকে অন্য রাজ্যে ঘোড় দৌড় হয় তার বেটিং ট্যাক্স হল শতকরা ১৫ ভাগ। আর রাজ্যের ভিতরে যে ঘোড়দৌড় হয় সেটার বেটিং ছিল

[12-15—12-25 P.M.]

সাড়ে ৫ ভাগ। আমাদের যারা বিশেষজ্ঞ তাঁরা উপদেশ দিয়েছেন এই দুটি আইনের সমতা আনা দরকার। সেইজন্য একটা বাড়িয়ে, আর একটা কমিয়ে আনার প্রস্তাব করেছি। ইন্টার-স্টেট যেটা বাড়িয়েছি সেটা ১৫ ভাগের জায়গায় ১৮ ভাগ করছি এবং ইনটার-স্টেটের ব্যাপারে ২০ থেকে কমিয়ে ১৮ ভাগ করেছি। এর বাইরে আর আমার বক্তব্য নেই। আমি শুনব মাননীয় সদস্যরা কি বলেন এবং শেষে যদি কোনও বক্তব্য থাকে তাহলে তা বলব।

**শ্রী প্রদ্যোতকুমার মহান্তি ঃ** মাননীয় সভাপাল মহাশয়, আমাদের অর্থমন্ত্রী তাঁর বাজেট বক্তৃতার সময় সাধারণভাবে এই পশ্চিমবাংলার ঘাটতি বাজেট পূরণ করবার জন্য যে পন্থার কথা বলেছিলেন সেইগুলোকে আইনে পরিণত করবার জন্য আজকে একটা বিল এনেছেন যে বিল হচ্ছে West Bengal Taxation Laws (Amendment) Bill, 1979 মন্ত্রী মহাশয় খুব কথা কি করতে চাইছেন তা এখানে উল্লেখ করলেন। তিনি যেভাবে বললেন আমি ঠিক সেইভাবে তাঁর উক্তির সঙ্গে আমার কতটা মিল আছে, কতটা আমি ওঁর সঙ্গে অমিল করছি তা আমি বলবার চেষ্টা করব। যদিও খুব কম সময়ের মধ্যে আমাকে বক্তৃতা শেষ করতে হবে। এই বিলটার এম্‌স অ্যান্ড অবজেক্টসের মধ্যে বলছেন, The object of the present Bill is to restructure the rates of Entertainments Tax including Betting Tax on items other than cinema shows under the Bengal Amusements Tax Act, 1922 and also to increase the rates of tax on Cabaret performances under the West Bengal Entertainments and Luxuries (Hotels and Restaurants) Tax Act, 1972; the Bill also seeks to improve procedural provisions উনি বলেছেন যে আমি এই জিনিস কমিয়েছি, আর এই জিনিস বাড়াতে চাইছি। কিন্তু the Bill seeks to improve procedural provisions সেই সম্বন্ধে কথাটা কিন্তু বলেন নি। বললে আমার পক্ষে সেই বিষয়ে সমালোচনা করার সুবিধা হত, কিন্তু বলেন নি। মন্ত্রী মহাশয় যখন বিলটা অনুমোদনের জন্য আনবেন তখন যে বলেছেন The Bill seeks to improve procedural provisions সেটার বেসিস কি সেটা আমাকে দয়া করে বলবেন। কিন্তু মাননীয় সভাপাল মহাশয়, আমি আপনার মাধ্যমে মন্ত্রী সভার কাছে এটা রাখতে চাইছি যে এখানে অর্থমন্ত্রীর উপর কেবলমাত্র এত টাকা ঘাটতি হয়েছে সেই টাকা পূরণ করবার জন্য কি করা যায় শুধু সেটাই অর্থমন্ত্রীর কাজ নয়। What is or what are the social objectives behind the taxation proposals? উনি মার্কসবাদী দলে খুব কম দিন ঢুকেছেন। তার আগে রাজনীতির ছাত্র ছিলেন, অর্থনীতিরও ছাত্র ছিলেন। মহাত্মা গান্ধী একটা কথা বলেছিলেন সেটা আমি এখানে উল্লেখ করতে চাই। যখন হরিজন পত্রিকা হল, হরিজন পত্রিকা চলে না, যারা পরিচালনমন্ডলীতে ছিলেন তারা বললেন এইভাবে কাজ চলবে না, ক্ষতি হচ্ছে, বিজ্ঞাপন নেওয়ার ব্যবস্থা করতে হবে। তখন গান্ধীজি বলেছিলেন, বিজ্ঞাপন নিয়ে যে পত্রিকাকে চলতে হয়, সেই পত্রিকার চলার দরকার নেই। তো আজকে ক্যাবারে ড্যান্স রেখে দিয়ে, আজকে রেস রেখে দিয়ে, অপ-সংস্কৃতিকে চলবার সুযোগ করে দিয়ে তার থেকে অর্থ সংগ্রহ করে পশ্চিমবাংলার মানুষের উন্নয়ন পরিকল্পনায় খরচ করা হবে, এই মানসিকতা...... এখানে যে মানসিকতা সেই মানসিকতাকে

নিন্দা করতে দাঁড়িয়েছি। মাননীয় অধ্যক্ষ মহাশয় তিনি বলছেন কি In sub-section(1), for the words "twenty-five per centum", the words "ten per centum" shall be substituted.

"Provided that,—where the payment for admission to any entertainment is above rupees ten, an additional tax at the rate of fifteen per centum on all payments for such admission shall be paid except in the cases referred to in clause(ii).

In clause (ii)(b)-a Cabaret held in a place other than in a hotel or a restaurant, tax shall be charged at the rate of hundred per centum on all payments for such admission." হোটেল রেস্টুরেন্ট ছাড়া যদি প্রাইভেট পারসন মানে other than hotels and restaurants যদি ক্যাবারে ড্যান্স হয় তার কিন্তু মন্ত্রী মহাশয় পরোয়া করেন না। লোকেরা যে সমস্ত জিনিস করবে সেখান থেকে টাকা পয়সা আসবে। যে সমস্ত হোটেলে লাইসেন্স দিয়ে দিয়ে প্রকাশ্যে চলছে বা কোথাও কোথাও গভর্নমেন্ট হোটেল চালাচ্ছে সেখানে ক্যাবিরেট দেখতে পাবে কম পয়সায়। তারা চালিয়ে যাবে। জানি না কিভাবে অর্থ সংগ্রহ হবে এবং অপসংস্কৃতি কিভাবে দূর হবে এই বিলের দ্বারা তা আমি বুঝতে পারছি না। তিনি বললেন যখন পাড়াগাঁয়ে বেড়াতে যাই সেখানে যে যাত্রা গান হয় কবি গান হয় তারা আজকে সব বলছে তাদের এই সব জিনিস নষ্ট হয়ে যাচ্ছে। সেখানে কলকাতার দল গিয়ে যাত্রা করে হাজার হাজার লক্ষ লক্ষ টাকা উপায় করছে। কিন্তু পাড়াগাঁয়ের লোক থিয়েটার বাদ দিয়ে ঐ সব কলকাতার যাত্রাপার্টির যাত্রা শোনে। এবং এর মধ্যে তাদের রুজির প্রশ্ন জড়িত আছে। বলা হচ্ছে যে বাস্তবে দেখা যাচ্ছে এর জন্য পাড়াগাঁয়ে অপসংস্কৃতি ছেয়ে যাচ্ছে। কিন্তু আসলে ঠিক তা নয় এইরকম জাতের নাচ দেখিয়ে তারা অপসংস্কৃতি ছড়াচ্ছে এটা ঠিক নয়। যেখানে মার্কস লেলিন হিটলার এই সব যাত্রা হচ্ছে, স্বামী বিবেকানন্দ, নিমাই সন্ন্যাস, পরমহংস এই সব যে পালা হচ্ছে এতে নিশ্চয় অপসংস্কৃতি তারা করছে না। এটা একটা উন্নত ধরনের জিনিস এবং এর একটা উদ্দেশ্য আছে এবং এই সমস্ত যাত্রা লোকে দেখতে যায় এবং তারা নির্দোষ আনন্দ উপভোগ করে। তার উপর আপনি ট্যাক্স করে দিয়েছেন। পাড়াগাঁয়ের মানুষ কলকাতায় এসে এই সব দেখতে পারবে না। আজকে মন্ত্রী মহাশয় যে কথা বললেন সেটা ঠিক নয়। কলকাতার এই সব যাত্রার উপর ট্যাক্স করে দিলে কলকাতার যাত্রা দল সেই ট্যাক্স দেবে না। তারা সেই পাড়াগাঁয়ের লোকদের উপর থেকে সেই টাকা আদায় করে নেবে এবং তাতে পাড়াগাঁয়ের লোকরাই কষ্ট পাবে তাদের উপর করভার বাড়বে। আজকে কলকাতায় যাত্রা দেখার যে সুযোগ সুবিধা পাচ্ছি সে সুযোগ আর পাব না। মন্ত্রী মহাশয় নিশ্চয় বিলটি যখন এনেছেন পাস করিয়ে নেবেন কিন্তু একটু গভীরভাবে তাঁকে চিন্তা করার জন্য অনুরোধ করি। মানসিকতার দিক থেকে যে দুটি উদ্দেশ্যে, একটি হচ্ছে ট্যাক্স বাড়িয়ে টাকা আর একটি হচ্ছে অপসংস্কৃতি দূর করা এই দুটি দিক থেকে আপনি চিন্তা করে দেখবেন এই দুটি দিক থেকেই আপনি ব্যর্থ হবেন।

[12-25—12-35 P.M.]

এই বিলকে তিনি যদি ঠিকমতো ভাবে না জানতে পারেন তাহলে পাড়া গাঁয়ের লোকেদের কষ্ট বাড়বে। কলকাতায় যাত্রা থিয়েটার কমে যাবে এবং ফাঁকি বাড়বে। তার সব চেয়ে বড় কথা হচ্ছে কলকাতা শহরে শুধু নয়, বিভিন্ন জায়গায় হোটেল রেস্তোরায় এই ক্যাবারে নাচ গিয়ে পৌঁছবে। বড় লোকদের পক্ষে বেশি টাকা দেওয়ার কোনও আপত্তি নেই সাধারণ পাবলিক তো ক্যাবারে ড্যান্স দেখতে যায় না, বেশির ভাগই আপার মিডল ক্লাশ বড় লোকেরাই যায়, তাদেরই বেশি অর্থ আছে। কাজেই আপনি বড় লোকেদেরই কম টাকায় এই সব দেবার সুযোগ করে দিচ্ছেন, আর পাড়া গাঁয়ের লোকেরা যে যাত্রা দেখত তাদের উপর ট্যাক্স বাড়িয়ে দিচ্ছেন। কি নীতি এবং কি উদ্দেশ্য নিয়ে এটা করা হচ্ছে, আমি বুঝতে পারছি না। মাননীয় মন্ত্রী মহাশয় যে অবজেক্ট নিয়ে এই বিলটি রাখলেন তার বিপরীত কাজ হবে, সেই জন্য আমি এই বিলের বিরোধিতা করছি।

**শ্রী সামসুদ্দিন আহমেদ ঃ** মাননীয় চেয়ারম্যান, স্যার, ডঃ মিত্র বাজেট পেশ করার সময় একটা স্ট্যান্ট নিয়েছিলেন। নতুন নতুন স্ট্যান্ট দেবার পরে বাজেটে সত্যিকারে কতটা ঘাটতি আছে সেটা তিনি বলতে পারলেন না। তিনি বলেছেন কেন্দ্র যদি অনুগ্রহ করে তাহলে হবে এই, আর কেন্দ্র যদি অনুগ্রহ না করে তাহলে কি যে হবে সেটা এখনও ঠিক হয়নি। সেটা বোধ হয় এখনও আন্ডারগ্রাউন্ডেই রয়েছে। বাজেটে কতটা ঘাটতি হবে সেটা এখনও ঠিক করতে পারলেন না। স্যার, এর আগে বৃত্তি কর পাস হয়ে গেল। সেখানে অজুহাত কি দিলেন বন্যার জন্য মানুষের যে ক্ষয় ক্ষতি হয়েছে, তাদের সাহায্য করার জন্যই তিনি বিলটি পেশ করলেন। কিন্তু মাননীয় অর্থমন্ত্রী আমাদের একটি জিনিস বললেন না—মুখ্যমন্ত্রীর তহবিল থেকে আরম্ভ করে বিভিন্ন তহবিল থেকে এই বন্যার জন্য কত টাকা এসেছে তার হিসাব কিন্তু আমাদের দেন নি। মাননীয় মুখ্যমন্ত্রী বিভিন্ন তারকাদের সঙ্গে পরিবৃত হয়ে কত অর্থ জোগাড় করলেন তার হিসাবও দেন নি। আপনি সাধারণ মানুষের ঘাড়ে, নিম্ন মধ্যবিত্ত মানুষের ঘাড়ে একটির পর একটি ট্যাক্সের বোঝা চাপাতে আরম্ভ করেছেন। মাননীয় চেয়ারম্যান, স্যার, এরা যখন বিরোধী দলে ছিলেন তখন এদের বলতে শুনেছি ক্যাবারে এবং ঘোড় দৌড় রাখার প্রয়োজন নেই। মাননীয় অর্থমন্ত্রী বলেছেন আমরা এটা করতে পারি না, কারণ সংবিধানে আছে। তবে ক্রমান্বয়ে চাপাতে চাপাতে এটা বন্ধ হয়ে যাবে। বিরোধী দলে থেকে আপনারা যে কথা বলেছিলেন এখন এই ঘোড় দৌড় ও ক্যাবারে বন্ধ করার কি প্রচেষ্টা নিয়েছেন? এখন আপনারা ক্ষমতায় এসে ক্যাবারে এবং ঘোড় দৌড় থেকে রোজগারের পথ খুলে দিচ্ছেন। যাত্রা সম্বন্ধে তিনি বললেন গ্রামের লোকেরা যাত্রা দেখতে যায় না। গ্রামের লোকেরা যে যাত্রা গান করে তারা কলকাতার সঙ্গে কমপিটিশনে পারে না। তাদের যাত্রা গানের মান উন্নয়নের জন্য আপনি কি চিন্তা করছেন? প্রদ্যোতবাবু যে কথা বলেছেন আমি তার সঙ্গে একমত হয়ে বলতে চাই গ্রামের লোকেরও চিত্ত বিনোদনের ব্যবস্থা চাই। কলকাতার লোকেদের কনসেশন দেবেন, আর সাধারণ লোক তাদের সেই ট্যাক্স বহন করবে।

তিনি গ্রামের যাত্রা ইত্যাদির মান উন্নয়নের জন্য যতক্ষণ পর্যন্ত না কোনও ব্যবস্থা নিচ্ছেন ততক্ষণ পর্যন্ত ঐ ট্যাক্স ওদের ঘাড়েই চাপবে। তারপর ঐ ঘোড় দৌড়ের ব্যাপারে

বোর্ড যারা পরিচালনা করবেন সেখানে নমিনেশনের ব্যাপারে তিনি বলেছেন, একজন কিম্বা তিনজন রাজ্য সরকার মনোনীত করতে পারবেন। Nomination of stewards by the State Government সেখানে তিনি বলেছেন, "রাজ্য সরকার কোনও ঘোড়দৌড় সংঘের কর্মকর্তা পদে বা পদসমূহে এক বা একাধিক ব্যক্তি (কিন্তু তিন জনের অধিক নহে) মনোনীত করিতে পারিবেন এবং ঐরূপে মনোনীত কর্মকর্তা বা কর্মকর্তাগণের ঐ সংঘের কোনও নির্বাচিত কর্মকর্তার সকল ক্ষমতা থাকিবে।" তিনি আরও বলেছেন, ঘোড়দৌড় সংঘ কর্তৃক নির্বাচিত কোনও কর্মকর্তা এবং রাজ্য সরকার কর্তৃক মনোনীত কোনও কর্মকর্তার মধ্যে কোনও বিবাদ উদ্ভূত হইলে যদি তাঁহারা নিজেরাই ঐ বিবাদের মীমাংসা করিতে না পারেন তবে ঐ বিবাদ্য বিষয়টি রাজ্য সরকারের নিকট সিদ্ধান্তের জন্য প্রেরিত হইবে এবং ঐ বিষয়ে রাজ্য সরকারের সিদ্ধান্তই চূড়ান্ত হইবে।" বেশ ভাল কথা। কিন্তু আমার প্রশ্ন, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় কি কেবল অর্থই সংগ্রহ করবেন? সেখানে ডেফিসিট বাজেট হোক কিন্তু পরিকল্পনাতো থাকবে। স্যার, এই বামফ্রন্ট সরকার আসার পর দু' বছর হয়ে গেল, তারা বিভিন্ন কথা বলেছেন কিন্তু সেগুলি কার্যকর করার কোনও কিছু ব্যাপার দেখছি না। কেবল দেখছি কি? সেখানে দেখছি কেবল মারামারি এবং হানাহানি হচ্ছে। ঐ অপারেশন বর্গার নামে মারামারি এবং হানাহানি হচ্ছে। এই মারামারি এবং হানাহানি ছাড়া কোনও সুষ্ঠু উন্নয়নমূলক পরিকল্পনা এই বামফ্রন্ট সরকারের কাছ থেকে আমরা দেখতে পাচ্ছি না। পরিকল্পনার জন্য, দেশের সার্বিক উন্নয়নের জন্য প্রয়োজন হলে নিশ্চয় ডেফিসিট বাজেট হবে, তাতে আপত্তি নেই কিন্তু স্যার, এই সরকারের এক টাকা সংগ্রহ করা এবং তারজন্য ট্যাক্স বসানো ছাড়া আর কিছু কাজ দেখছিনা। বীরেনবাবু, আপনাকে বলি, আপনি গ্রামে গেলে বা আপনার কন্সটিটিউয়েন্সিতে গেলে গ্রামের লোকেরা আপনাকেই বলবেন, একটা ভাল যাত্রা দল এনে দিন। গ্রামের মানুষদেরও ইচ্ছা আছে, তারাও ভাল সাংস্কৃতিক অনুষ্ঠান দেখতে চায় সেইজন্য তারাও চাইবে ভাল যাত্রানুষ্ঠান দেখতে। আপনি না হয় বীরেনবাবু ক্যাবারে দেখতে যাবেন, ঘোড়দৌড়ের মাঠে যাবেন কিন্তু সেই গ্রামের লোকরা যে যাত্রা দেখবে তার ট্যাক্সটা সেই সাধারণ মানুষদের ঘাড়েই পড়বে, সেটা ঐ যাত্রাওয়ালাদের বা বড় লোকদের ঘাড়ে পড়বে না। কলকাতার শহরে খুব কম যাত্রাই হয়, আপনারা জানেন একটা সিজন আছে যখন ঐ নর্থ বেঙ্গল থেকে আরম্ভ করে পশ্চিমবাংলার সমস্ত গ্রামাঞ্চলে এই যাত্রানুষ্ঠান হয়। অশোকবাবু বলেছেন যে গ্রামের যাত্রা দলকে বাঁচাবার জন্য করেছেন এটা কিন্তু বাঁচাবার পন্থা নয়, এতে তারা আরও মরে যাবে। যদি সেখানে এটা করতেন যে গ্রামে যে সমস্ত যাত্রা বা সাংস্কৃতিক অনুষ্ঠান হয় সেগুলির জন্য আলাদা একটি প্রভিসন রাখতেন যে, যে টাকাটা আসবে সেটা নিয়ে তাদের উন্নয়নের জন্য আলাদা করে রাখা হবে তাহলে বুঝতাম একটা ব্যবস্থা হচ্ছে। কিন্তু আমরা জানি ওঁদের আসল উদ্দেশ্য তা নয়, ওঁদের আসল উদ্দেশ্য হল খালি ভান্ডারে টাকা আনা। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় কেবল টাকা টাকা করে পাগল হয়ে গিয়েছেন কিন্তু সেই টাকা নিয়ে কি করবেন সেটা পরিষ্কার করে বলছেন না। স্যার, যেহেতু মাননীয় মন্ত্রী মহাশয় এই বিলের মাধ্যমে বড় লোকের নাম করে সাধারণ মানুষের ঘাড়ে ট্যাক্সের বোঝা চাপাচ্ছেন এবং যেহেতু নিচের তলার মানুষরা এর ফলে আনন্দ অনুষ্ঠান থেকে বিরত থাকবেন সেই হেতু এই বিলের আমি বিরোধিতা করছি।

[12-35—12-45 P.M.]

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় সভাপতি মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে দি ওয়েস্ট বেঙ্গল ট্যাক্সেশন ল'স (অ্যামেন্ডমেন্ট) বিল এনেছেন, গোটা বিলটা পর্যালোচনা করে দেখলাম যে মাননীয় অর্থমন্ত্রীর মধ্যে একটা শুভবুদ্ধি আসবার চেষ্টা হচ্ছিল ক্লজ টুতে যেখানে বলা হয়েছে যে ২৫ পারসেন্ট থেকে কমিয়ে ১০ পারসেন্টেজে আনা হয়েছে। কাজেই একটা শুভবুদ্ধি আসবার চেষ্টা হচ্ছিল কিন্তু সেটা ফসকে গেল। স্যার, ব্যাপারটা হচ্ছে, উনি চিন্তা করলেন যে মধ্যবিত্ত মানুষ জর্জরিত হচ্ছে, গ্রামে যাঁরা যাত্রা করে মিডিল ক্লাশ যাঁরা এমপ্লয়মেন্ট পায়, যাঁরা যাত্রার সঙ্গে ইনভলভ, যাঁরা অ্যামেচার, প্রোফেশনে আছেন তাঁদের ক্ষেত্রে বিবেচনা করা উচিত। উনি করা উচিত বলে চিন্তা করলেন তারপর কি হল? তারপর উনি দেখালেন যে যাত্রা গ্রামাঞ্চলের মধ্যবিত্ত মানুষেরা বেশি দেখে, তাঁরা তো আমাদের বন্ধু নয়, তাঁরা কোনও দিন আমাদের বন্ধু হবেনা, কাজেই যাত্রা ওঁদের দেখতে দেবনা। সে অন্য প্রভিসো আনলেন ১০ টাকার উপর যেখানে টিকিট হবে সেখানে অ্যামিউজমেন্ট ট্যাক্স ১৫ পারসেন্ট ধার্য হবে অর্থাৎ উনি ডাইরেক্টলি চাইছেন যে গ্রামে যাত্রা বন্ধ হয়ে যাক। গ্রামের মানুষের আইন শৃঙ্খলার অবনতির জন্য রাতের ঘুম নষ্ট হয়ে গেছে, তাঁরা কোনও রকমে কোনও জায়গায় একটু যাত্রা দেখে চিত্ত বিনোদন করবে সেটা থেকে বঞ্চিত করার জন্য উনি এটা এনেছেন। কাজেই আমি এই ব্যাপারে ওঁনার সঙ্গে একমত হতে পারছি না। মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে বলছি, আজকে শুধু মিডিল ক্লাশ নয়, যাত্রা মহলে হাজার হাজার গরিব ভায়েরা চাকুরি নিয়ে ওখানে আছে। আজকে যাত্রা মহলে দারুণ আলোড়ন আরম্ভ হয়েছে। তাঁরা আপনাদের ভয়ে বন্ধ করে দেবে কিনা ভাবছে। এর ফলে অনেক ভায়েরা বেকার হয়ে যাবে যদি এটা বন্ধ হয়ে যায়। আমি আপনাকে অনুরোধ করব, আপনার যে শুভবুদ্ধি হয়েছিল, টাকাটা আপনি ২৫ পারসেন্ট থেকে ১০ পারসেন্ট করুন, এখানে কোনও বাদ বিচার করবেন না। আপনি যে যুক্তি দিলেন এবং প্রদ্যোৎবাবু যে কথা বললেন যে অপসংস্কৃতি সব সময় যাত্রা নয়। আমিও আপনাকে বলতে চাইছি যে যাত্রা মানেই অপসংস্কৃতি নয়। আপনি বলেছেন যে অর্থ দরকার। আপনি অর্থের জন্য ক্যাবারেটের উপর ট্যাক্স বসিয়েছেন। আপনি ট্যাক্স বাড়াচ্ছেন কিন্তু এই লাইসেন্স না নিয়ে যাঁরা ওপেনলি ক্যাবারেট করবে তাঁদের আপনি মদত দিচ্ছেন—সেন্ট পারসেন্ট ট্যাক্স দিলে যে কেউ অশোক মিত্রের বাড়ির সামনে গিয়ে ক্যাবারেট ড্যান্স করতে পারবে, সেন্ট পারসেন্ট ট্যাক্স দিয়ে যে কেউ বালিগঞ্জ প্লেসে ওপেনলি অপসংস্কৃতি চালিয়ে যাবে কারণ সে সেন্ট পারসেন্ট ট্যাক্স দিচ্ছে। সরকারকে এই ট্যাক্স দাও আর তোমরা ক্যাবারেট ড্যান্স কর—এই অর্থ কালেকশন করছেন সেখানে অবান্তর না হলে একটা সাজেশন দিচ্ছি। আপনার যখন টাকাই উদ্দেশ্য—পশ্চিমবাংলায় চুরি, ডাকাতি, ছিনতাই, ব্যাঙ্ক ডাকাতি করে অনেকে অর্থ উপার্জন করে লাইসেন্স না নিয়ে—আপনার যখন টাকা দরকার তখন আপনি একটা বিল আনুন যে চুরি, ডাকাতি, ছিনতাই, ব্যাঙ্ক ডাকাতি যাঁরা করবে তাদের উপর সেন্ট পারসেন্ট ট্যাক্স করা হবে। আমি অন্তত আপনাকে সমর্থন করব। মাননীয় অর্থমন্ত্রী মহাশয়, আমি আপনাকে বলছি, এই ওপেনলি ক্যাবারেট ড্যান্সের জন্য সেন্ট পারসেন্ট এটা বাদ দিন। ক্যাবারেট ড্যান্স উইদাউট লাইসেন্স কোনও জায়গায় করা চলবে না, এটা করে দিন। কারণ তাঁদের দুই নম্বর খাতা আছে। আপনাকে সমস্ত ইনকাম তাঁরা দেখাবে না।

তাঁরা ওপেনলি ক্যাবারেট ড্যান্স করবে এবং ৫০ পারসেন্ট ইনকাম দেখিয়ে তার সেন্ট পারসেন্ট ট্যাক্স দেবে। সুতরাং এই ব্যাপারে আপনি ইন্ধন যোগাবেন না, বেআইনি কাজে এইরকম ইন্ধন যোগাবেন না। আপনি অর্থের জন্য অন্যভাবে চিন্তা করুন। আর একটা কথা বলব, আপনি তো মার্কসের চিন্তায় ছিলেন না, আপনি অন্য চিন্তায় ছিলেন। আপনি রজনীবাবুর কথায় বলেছেন, আপনি তাঁকে চিনতে পারছেন না। আমিও আপনাকে চিনতে পারছি না। আপনি মার্কসিস্ট না কংগ্রেস, না মার্কসিস্ট কংগ্রেস বা লেনিনিস্ট মার্কসিস্ট, আপনি কে? আপনাকে আমি চিনতে পারছি না। আপনি সি.পি.এম.দের সর্বনাশ করবেন না। আপনি একটা অ্যামেন্ডমেন্ট এনেছেন যে রেসকোর্সে গভর্নমেন্ট নমিনি নট মোর দ্যান ওয়ান ঢোকাবেন। গভর্নমেন্ট নমিনি আপনি যখন আছেন, সি.পি.এম. বন্ধুদের, এম.এল.এ-বন্ধুদের তোয়াজ করবার জন্য পাঠাচ্ছেন, আপনি এই ক্লজটা বাদ দিন। রেসকোর্সে গভর্নমেন্ট নমিনি, আপনি ইনডাইরেক্টলি সি.পি.এম-র লোকেদের ঢোকাবেন—যাঁরা এখনও সৎ, এখনও রেসকে ঘৃণা করে, আপনি সেখানে গভর্নমেন্ট নমিনি করে তাঁদের পাঠাচ্ছেন ইনডাইরেক্টলি অর্থ উপার্জনের চিন্তায় এবং তাঁদের বলছেন যে রেস খেলতে যাও, কিভাবে ঘোড়ায় টাকা লাগাতে হয় শেখ, অর্থ উপার্জন করতে হবে, পার্টি ফান্ড বাড়াতে হবে। এই কাজটা বাদ দিন। গভর্নমেন্ট নমিনি, সি.পি.এম. এর মানুষকে ওখানে পাঠাবেন না। আমি আর একটা উদাহরণ দিচ্ছি, আপনাদের টাকার দরকার, আপনি যাত্রার উপর ট্যাক্স বাড়াচ্ছেন, সেন্ট পারসেন্ট ওপেনলি আন লাইসেন্সড ক্যাবারে ড্যান্সের উপর ট্যাক্স বসাচ্ছেন, কিন্তু মাননীয় মন্ত্রী মহাশয় এই বিলের উপর আপনি যখন বলছেন ট্যাক্স বাড়াচ্ছেন, তখন বেটিং এর উপর ট্যাক্স কেন ২০ পারসেন্ট থেকে ১৮ পারসেন্ট কমিয়ে আনলেন, কি উদ্দেশ্য আছে? আপনার বন্ধু মহলে যারা বেটিং করেন, তারা কি আপনাকে চাপ দিয়েছেন? আপনার বন্ধু মহলে যারা ইন্টারন্যাশনাল স্মাগলার আছেন, তারা এই চাপ দিয়েছেন যে ২০ পারসেন্ট ট্যাক্স করলে আমাদের অসুবিধা হবে, ১৫ পারসেন্ট করুন, মার্জিন যেটা থাকবে, ২ পারসেন্ট পার্টি ফান্ডে দিয়ে দেব, আমরা কি বোকা? কেন এই বেটিং ট্যাক্স কমালেন? কি উদ্দেশ্য আপনার? এই যে মার্জিনাল যেটা কমালেন, সেটা কি আপনার পার্টি ফান্ড বাড়াবার জন্য? আপনি এই বেটিং ট্যাক্স কমিয়ে দিয়ে মার্জিনাল মানিটা নিয়ে পার্টি ফান্ডে দিয়ে পার্টির সর্বনাশ করছেন। সুভাষবাবুর মতো এখনও অনেকে মার্ক্সের চিন্তাধারায় যুবক বন্ধু আছেন, তারা কমিউনিস্ট পার্টিকে ভালবাসে, ওদের মাথা চিবোবেন না, ওদের সর্বনাশ করবেন না। আপনাদের কাছে অনুরোধ, আপনি সর্বনাশ করছেন পার্টির, তা করবেন না। আপনার সম্বন্ধে ধারণা ছিল আপনি একজন বিরাট অর্থনীতিবীদ, আপনি একদিক দিয়ে মিডল ক্লাশকে বধ করবার জন্য প্রফেশনাল ট্যাক্স আনছেন, মিডল ক্লাশ, যারা যাত্রা করে, তাদের উপর ট্যাক্স বাড়াচ্ছেন, আর আপার ক্লাশ যারা ঘোড়ায় বেটিং করে, যারা আপনার বন্ধু যারা হয়ত আপনার ইন্টিমেট ফ্রেন্ড হতে পারে, তারা হয়ত প্লাইমাউথ গাড়ি চড়ে ঘুরে বেড়াতে পারে, তাদের জন্য বেটিং ট্যাক্স কমিয়ে দিলেন। মিডল ক্লাশের উপর রোলার চালাচ্ছেন এবং আপার মিডল ক্লাশের জন্য চিন্তা করছেন এই অর্থনীতি কোথাকার অর্থনীতি? আপনি নিজে জানেন, ৮০ পারসেন্ট মানুষ যারা গরিব, তারা আজকে বিলো স্ট্যান্ডার্ডে বাস করছে, তাদের জন্য আপনি চিন্তা করছেন না। এই যে আপার মিডল ক্লাশের জন্য রেসকোর্সের বেটিং উনি কমিয়ে দিচ্ছেন, ওরা ওর বন্ধু, ভারতবর্ষে তাদের যে চক্র আছে, সেই ইন্টারন্যাশনাল স্মাগলার, তাদের উনি বন্ধু। আপনার

ইমেজ পশ্চিমবাংলার মানুষের কাছে নষ্ট করে দিচ্ছে। মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি আপনি এখনও এটা বিবেচনা করে উইথড্র করে নিন। এই বিলটা উইথড্র করে নিয়ে এক জায়গায় শুধু একটা অ্যামেন্ডমেন্ট আনুন, পশ্চিমবাংলার মানুষের কথা চিন্তা করে যাত্রার বন্ধুদের কথা চিন্তা করে, যাত্রায় যে ভাইরা চাকরি করছে, তাদের কথা চিন্তা করে, যাত্রায় যে সমস্ত কারিগরি আছে তাদের কথা চিন্তা করে আমি ২৫ পারসেন্টটা কমিয়ে ১০ পারসেন্ট করতে বলছি, আর সমস্ত বিলটাকে আমি প্রত্যাখ্যান করছি। আপনার শুভ বুদ্ধি আছে, আপনি পশ্চিমবাংলার মানুষের সম্পর্কে চিন্তা করতে শিখুন, এই প্রার্থনা জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী পতিতপাবন পাঠক ঃ** মাননীয় চেয়ারম্যান মহাশয়, আমি অর্থমন্ত্রী কর্তৃক আনীত বিলকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি। আমি আমার যা বক্তব্য, তা সংক্ষেপে রাখব। তার আগে বিরোধী পক্ষের যিনি বললেন—তিনি একটা বিষয় উত্থাপন করবার চেষ্টা করলেন, প্রথমে মাননীয় সদস্য সুনীতিবাবু বললেন যে ওকে যেন আমরা কেউ যেন বোকা না ভাবি। আমাদের বেঞ্চের কেউ ওকে বোকা ভাবেন না। ওকে যদি কেউ কিছু ভাবেন তাহলে তা বোকা প্লাস অন্য কিছু, সেই বিষয়ে উনি নিশ্চিন্ত থাকুন, বোকা আমরা কেউ ভাবি না। তিনি অনেক কথা বললেন, অভিনয় চমৎকার করেন। তবে যদি জিজ্ঞাসা করি, গত ৫/৭ বছরের মধ্যে পয়সা দিয়ে কোনও যাত্রা দেখেছেন কি না? আমি খোঁজ নিয়ে জেনেছি, যেখানে মাঝে মাঝে রাত্রিবেলা উনি যান, ওখানে কখনও উনি পয়সা দিয়ে দেখেন না। কত কি আছে না আছে, সেটা পরে বলব। তবুও ওঁকে দেখে এটুকু মনে হল যে, উনি অভিনয় করতে পারেন, এখানকার চাকরি গেলেও অভিনেতা হতে পারবেন। আমাদের জনতা বন্ধুদের বলব যে ভারতবর্ষের মধ্যে কি শুধু পশ্চিমবঙ্গ আছে? দিল্লি বলে একটা জায়গা আছে, কেন্দ্রীয় সরকার আছে, কেন্দ্রীয় সরকারের অধীন অনেকগুলি রাজ্য আছে এবং তাঁদের জনতা পার্টি শাসিত অনেকগুলি রাজ্য সরকার আছে। কিন্তু সেসব কথা জনতা পার্টির বন্ধু একবারও বললেন না। এবং বললেন না যে অন্য রাজ্যে এই ধরনের ট্যাক্সের কি হার আছে! আমাদের পশ্চিমবঙ্গে আমরা যা করতে যাব তারই ওঁরা বিরোধিতা করবেন, এই হচ্ছে ওঁদের নীতি।

[12-45—12-55 P.M.]

যদি আমরা বলি যে, এটা করা উচিত, এটা আমাদের করতে দিন, তাহলে ওঁরা বলবেন যে, না এটা করতে হবেনা। এই যদি জনতার বন্ধুরা না বলেন, তাহলে পশ্চিমবঙ্গের জনতা পার্টি থেকে ওঁদের যে তাড়িয়ে দেবে, এটা আমরা জানি। আর কংগ্রেস(ই) বন্ধু যাত্রার পক্ষে বললেন, না বিপক্ষে বললেন বোঝা গেল না। কারণ উনি যা করেছেন তার সবটাই যাত্রা।

মাননীয় চেয়ারম্যান স্যার, কোনও কাজ করতে গেলেই আমাদের আজকে অর্থের প্রয়োজন হয় এবং এটা বিরোধী বন্ধুরাও জানেন এবং আমরা জানি যে অর্থ সরকারকে কর মারফত আদায় করতে হয়। এটা ওঁরাও জানেন। যেটা আমাদের দ্বারা করা যায়না, কিন্তু যদি করা যেত তাহলে আমরা ঐ সুনীতিবাবুদের ২ নং আমদানির উপর ট্যাক্স করতে পারতাম এবং তা যদি করতে পারতাম তাহলে এগুলি কমালেও কমানো যেত। ভোলাবাবুর বক্তৃতা শুনলাম,

তিনি এখানে সাধারণ গরিব মানুষের জন্য খুব কান্না-কাটি করলেন। আমার তাঁর কাছে প্রশ্ন একজন গরিব গেলে তিনি তার কাছে কি কি নেন? তা যদি আনতে পারতাম তাহলে ভাল হত। তখন তিনি ওঁর ক্লার্কের সঙ্গে অ্যাপয়েন্টমেন্ট করিয়ে দেন, তিনি বলেন, ওর সঙ্গে কথা বল, আমি কিছু জানি না। ব্যবসায়ীরা যে টাকার রসিদ দেয় না তার উপর কর বসাবার ক্ষমতা যদি মাননীয় মন্ত্রী মহাশয়ের থাকত, তাহলে এই সব কর নিশ্চয়ই কমানো যেত। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে খোঁজ নিতে অনুরোধ করছি যে, যদি সেই ক্ষমতা থাকে তাহলে তিনি যেন সেই ব্যবস্থা করেন। কিন্তু আজকে বামফ্রন্ট সরকারের বিভিন্ন কল্যাণমূলক কাজ করবার জন্য অর্থের দরকার আছে এবং সেই অর্থ সংগ্রহ করতে হবে। তাই আমাদের সীমিত ক্ষমতার মধ্যে যেটুকু অর্থ সংগ্রহ করা যায় তা করবার চেষ্টা করা হচ্ছে। বেশিরভাগ ক্ষেত্রেই আমরা কেন্দ্রীয় সরকারের উপর নির্ভরশীল। মাননীয় অর্থমন্ত্রী তাঁর বক্তৃতার মধ্যে বলেছেন যে, কেন্দ্রীয় সরকার আমাদের সঙ্গে কি রকম ব্যবহার করছেন। মাননীয় চেয়ারম্যান স্যার, এটা আমাদের সকলের জানা আছে। সুতরাং আমাদের সীমিত ক্ষমতার মধ্যে ট্যাক্স বসাবার বা আদায় করবার যে সম্ভাবনা আছে তারই ভিত্তিতে এই বিলগুলি রচিত হয়েছে। বিলাসবহুল হোটেল, রেস্টুরেন্ট এবং ক্যাবারে ও রেসকোর্স ইত্যাদির উপর আমরা বলেছিলাম যে, ট্যাক্স বসানো হোক। সেই অনুযায়ীই আজকে এই বিল আনা হয়েছে। যাঁরা আজকে আতঙ্কিত হচ্ছে অসময়ে তাঁদের খোঁজ করলে ঐসব জায়গায় ছাড়া আর কোথাও পাওয়া যায় না। যাই হোক এই বিল আনার জন্য আমি মাননীয় অর্থমন্ত্রীকে অভিনন্দন জানাচ্ছি। আমরা জানি বৃহত্তর প্রয়োজনে এই কর আরও বেশি করে বসানো দরকার। সাধারণ গরিব মানুষ ঐসব বড় বড় হোটেলে বা রেসকোর্সে যায় না, যারা যায় তাদের অনেক রোজগার আছে, বিভিন্নভাবে রোজগার আছে এবং সেই সব রোজগারের হিসাব তারা গভর্নমেন্টকে দেয়না। সুতরাং প্রয়োজন হলে এই সব জায়গায় আরও বেশি গভর্নমেন্টের ট্যাক্স ধার্য করা উচিত? কারণ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা জানি আমাদের দেশের সাধারণ মানুষের শতকরা ৭০ ভাগ মানুষ দারিদ্র-সীমার নিচে বাস করেন।

এই করে যদি কল্যাণমূলক কাজ হয়, যারা বিত্তবান মানুষ তাদের কাছ থেকে কিছু যদি ট্যাক্স আদায় করা যায় যা দিয়ে সাধারণ মানুষের কল্যাণ করা যায় তাহলে আপনাদের তাতে আপত্তি হওয়া উচিত নয়, বরং একে সমর্থন করা উচিত। কিন্তু আপনারা সেসব ভুলে গেছেন। আমি শেষে বিরোধী পক্ষকে অনুরোধ করব তাঁরা এই বিলকে সমর্থন করে সৎ-সাহসের পরিচয় দেবেন। এই বলে এই বিলকে সমর্থন করে আমি শেষ করছি।

**শ্রী সুনীতি চট্টরাজ :** অন এ পয়েন্ট অফ ক্লারিফিকেশন স্যার, মাননীয় সদস্য পতিতবাবু বললেন সুনীতিবাবু বোকা নন—বোকা প্লাস সামথিং উনি কি হিসাবে বললেন জানিনা, তবে আমি যেটা মনে করছি তা যদি হয় তাহলে এই সামথিংয়ের মধ্যেও তিনি আছেন।

**ডঃ অশোক মিত্র :** চেয়ারম্যান স্যার, চারজন মাননীয় সদস্য এই বিলের উপর বললেন, এই বিলের উদ্দেশ্য আর কিছু নয়, কিছু টাকা তোলা প্রদ্যোৎবাবু মনে মনে একটা বক্তৃতা তৈরি করে এনেছিলেন, কিন্তু আমি যখন বললাম তখন কিন্তু তিনি কিছু বুঝতে পারলেন না, বুঝতে পারলে তাঁর বক্তৃতার চেহারা পাল্টে যেত। আমি বলছি আমরা এবং আপনারা

কেন্দ্রের কাছে গিয়ে বলি ১৪ নম্বর ধারাটা ওঁরা তুলে নিন, আমরা ক্যাবারে তাহলে বন্ধ করে দিতে পারি, কিন্তু তা যতক্ষণ না হচ্ছে আমাদের কিছু করার নেই। বিনা লাইসেন্সে কেউ যদি ক্যাবারে দেখায় তাহলে আপনারা পুলিশকে খবর দেবেন, কিন্তু সংবিধানে ১৪ এবং ১৯বি ধারা যতক্ষণ থাকবে ততক্ষণ আমরা কিছু করতে পারব না। আমরা কিছু করের হার বৃদ্ধি করেছি আমরা ক্যাবারের উপরে যে হারে কর প্রয়োগ করলাম তা ভারতবর্ষে আর কোথাও হয়নি। যাত্রা সম্বন্ধে সুনীতিবাবু কেঁদে নদী বইয়ে দিলেন গ্রামের মানুষের জন্য। আমি জিজ্ঞাসা করি গ্রামের মানুষের মধ্যে কটা লোক ১০ টাকা খরচা করে যাদের পেটে ভাত নেই তারা যাত্রা দেখে? সুতরাং এই টাকা তাদের খরচা করতে হবেনা। লোক সংস্কৃতি এবং কবিগানের উপর এটা প্রয়োগ হবেনা। প্রদ্যোৎবাবু বললেন স্বামী বিবেকানন্দর যাত্রার কথা, কিন্তু স্বামী বিবেকানন্দ যাত্রার নামে যদি কেউ স্বল্প বসনা আনে তাহলে তাকে রেহাই দেওয়া উচিত নয় বাইরে খদ্দর আর ভেতরে স্বল্প বসনা এটা ঠিক নয়। সুতরাং ভাল কাজ হলে নিশ্চয় আমরা সেটা বিবেচনা করব। সামসুদ্দীন সাহেব যেটা বললেন সেটা যদিও প্রাসঙ্গিক নয় তাহলেও বলছি সোমবার একটা প্রশ্ন আছে তার জবাবে বলব জানুয়ারির শেষ পর্যন্ত কেন্দ্রের কাছ থেকে যত টাকা পেয়েছি তার চেয়ে বেশি টাকা আমরা খরচ করেছি। তিনি

[12-55—1-05 P.M.]

বললেন বেটিং ট্যাক্স কেন কমানো হল? আপনারা দেখুন টোটালাইজেটার ট্যাক্স ছিল ১৪ পারসেন্ট এবং বেটিং ট্যাক্স ছিল টুয়েন্টি পারসেন্ট, যোগ করে হয় ৩৪ পারসেন্ট। আমরা টোটালাইজেটর ট্যাক্স বাড়িয়ে সাড়ে বাইশ পারসেন্ট করেছি এবং বেটিং ট্যাক্স ১৮ পারসেন্ট—অর্থাৎ দুটো মিলিয়ে সাড়ে চল্লিশ পারসেন্ট করা হল। বেটিং ট্যাক্সে রেস কর্তৃপক্ষ এবং অন্যান্যদের ধরা শক্ত কিন্তু এই টোটালাইজেটর ট্যাক্সে এই সুযোগ কম। সেইজন্য এটা কমিয়ে দিয়ে ওটা বাড়িয়ে দিয়েছি। সরকারি লোক নেওয়ার ব্যাপারে বলছি একশ বছরের উপর কলকাতায় ঘোড়দৌড় হচ্ছে এবং যেখানে এত টাকা লেনদেন হচ্ছে সেখানে সরকারের কি কিছু করার ক্ষমতা থাকবে না। ৫/৬ জন মানুষ তারাই এটা করে সেইজন্য আমরা বলছি এই জিনিস চলতে পারে না। আমরা সেখানে ভাল লোক বসাব, এর চেয়ে বেশি কিছু বলার নেই, আশা করছি মাননীয় সদস্যরা সর্বসম্মতি ক্রমে এই বিলটি সমর্থন করবেন।

The motion of Dr. Ashok Mitra that the West Bengal Taxation Laws (Amendment) Bill, 1979, be taken into consideration, was then put and agreed to.

### Clauses 1 to 3 and Preamble

The question that clauses 1 to 3 and Preamble do stand a part of the Bill, was then put and agreed to.

**Dr. Ashok Mitra :** Sir, I beg to move that the West Bengal Taxation Laws (Amendment) Bill, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

## The West Bengal Taxation Laws (Second Amendment) Bill, 1979.

**Dr. Ashok Mitra :** Sir, I beg to introduce the West Bengal Taxation Laws (Second Amendment) Bill, 1979.

(Secretary then read the Title of the Bill)

**Dr. Ashok Mitra :** Sir, I beg to move that the West Bengal Taxation Laws (Second Amendment) Bill, 1979, be taken into consideration. স্যার, এই সংশোধনী বিল সম্পর্কে আমি আমার বাজেট বিবৃতিতে বিধানসভায় বলেছিলাম, পরে বাজেটের সাধারণ বিতর্কের সময় মাননীয় সদস্যরা তাঁদের প্রস্তাব রেখেছিলেন। এই বিলটার দুটো প্রধান উদ্দেশ্য—একটা হচ্ছে আমাদের যে বিক্রয় কর তার কিছু সংশোধনী উত্থাপন করা। আগে যেটা ছিল সার চার্জ, অ্যাডিশনাল সার চার্জ সেটা আমরা তুলে দিচ্ছি। কারণ, বিক্রেতারা অভিযোগ করেছেন হিসাব রাখতে খুব গোলমাল হয়, প্রথমে একটা কর দিচ্ছি, তার উপর সার চার্জ দিচ্ছি, তার উপর অ্যাডিশনাল সার চার্জ দিচ্ছি, সুতরাং এগুলিকে একটু সরলীকরণ করা হোক। সেই সরলীকরণের জন্য এই সংশোধন আনা হয়েছে। কিন্তু যাতে রাজস্বের কোনও ক্ষতি না হয় সেজন্য বিক্রয় করের হার সংশোধন করতে হয়েছে। অথচ বিরোধী পক্ষের মাননীয় সদস্যরা বলেছেন যে বিক্রয় কর বাড়ানো হয়েছে, বিক্রয় কর বাড়ানো হয়নি, সার চার্জ, অ্যাডিশনাল সার চার্জ তুলে দিয়ে বিক্রয় করের যে মৌলিক হার সেটা সংশোধন করা হয়েছে যাতে রাজস্বের ক্ষতি না হয়। সেজন্য প্রস্তাবে যেটা রেখেছি সেটা ভারতবর্ষের পক্ষে পথিকৃৎ বলা যেতে পারে। আমি বলেছি যদি কোনও ব্যবসায়ীর বাৎসরিক ৫০ লক্ষ টাকার বেশি জিনিসপত্র কেনাকাটা হয় তাহলে বছরে তাকে একটা বাড়তি ট্যাক্স দিতে হবে, তার লেন-দেনের উপর একটা কর বসাচ্ছি। ৫০ লক্ষ টাকা থেকে ১ কোটি টাকা পর্যন্ত যার লেন-দেন হবে তার উপর অর্ধভাগ হারে একটা কর বসানো হবে এবং যাদের বাৎসরিক লেন-দেন ১ কোটি টাকার উপর হবে তাদের উপর শতকরা ১ ভাগ হারে এই কর বসানো হবে। আমাদের সমাজের যে চিন্তা তার সঙ্গে সম্পূরক এই প্রস্তাব। আমরা বলেছি উপর তলার যারা অধিবাসী বড় বড় ব্যবসাদার মুনাফাখোর তাদের যে মুনাফা তার উপর আমরা একটা ভাগ বসাবার চেষ্টা করব সাধারণ মানুষের প্রয়োজনে। এই ব্যাপারে সরকারের ক্ষমতা অত্যন্ত সীমিত, সরকার প্রত্যক্ষ কর বসাতে পারেন না, সংবিধান সেই অধিকার দেয়নি। অন্তত পরোক্ষ করের ক্ষেত্রে দুটো বিচারালয়ের নিধান আমরা পেয়েছি—একটা মাদ্রাজ হাইকোর্ট থেকে, আর একটা উৎকল হাইকোর্ট থেকে, সেখানে পরিষ্কার করে বলা হয়েছে এই ধরনের টার্ন ওভারের উপর যদি ট্যাক্স বসানো হয় তাহলে এই ট্যাক্স ক্রেতাদের উপর চাপানো যাবে না, সেটা আইনত সিদ্ধ। সেজন্য আমরা বড় বড় ব্যবসায়ীদের উপর এই কর বসাচ্ছি, সেই কর জিনিসপত্রের দামের উপর যুক্ত করতে পারবে না এই আইনের মধ্যে সেই বিধান দিয়ে দিয়েছি। তার পাসাপাশি হয়েছে বড় বড় ঠিকাদারদের কেনাকাটা। এরা অনেক টাকা রোজগার করে। অনেকে অভিযোগ করেন যে এরা ১নং, ২নং, ৩নং, ৪নং অ্যাকাউন্ট রাখে। আমরা এদের কাছ থেকে কিছুই রাজস্ব আদায় করতে পারি না। সেজন্য আইনে প্রস্তাব দিয়েছি এখন থেকে যে সমস্ত

ঠিকাদারদের বাৎসরিক কেনাকাটা ৫০ লক্ষ টাকার বেশি হবে তাদের উপর শতকরা ২ ভাগ হারে কর বসবে। যাদের ২ লক্ষ টাকা থেকে ৫০ লক্ষ টাকা বাৎসরিক কেনাকাটা হবে তাদের উপর বসবে শতকরা ১ ভাগ হারে এবং ২ লক্ষ টাকার কমে যাদের কেনাকাটা তাদের উপর কোনও কর বসবে না। এই কথা বলে আপনাদের বিবেচনার জন্য আমি এই বিল উপস্থাপিত করছি।

[1-05—1-15 P.M.]

**শ্রী প্রদ্যোতকুমার মোহন্তি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের অর্থমন্ত্রী এখানে বললেন যে, এই বিলটা প্রধানত যে সারচার্জ ছিল সেই সারচার্জকে তুলে দিয়েছেন টু সিম্পলিফাই দি প্রসিডিওর অব কালেকসন অব সেলস ট্যাক্স। আর যেখানে ৫০ লক্ষ টাকার টার্নওভারে হাফ পারসেন্ট ছিল সেখানে তিনি ১ কোটি টাকায় ওয়ান পারসেন্ট করেছেন টু এনহান্স দি জেনারেল রেট অব ট্যাক্স আন্ডার দি বেঙ্গল ফাইনান্স (সেলস ট্যাক্স) অ্যাক্ট, ১৯৪৯ ফ্রম সেভেন পারসেন্ট টু এইট পারসেন্ট। মাননীয় মন্ত্রী মহাশয় অত্যন্ত কুশলতার সঙ্গে বললেন আমি সারচার্জ তুলে দিলাম এবং সেই সারচার্জ চাপিয়ে দিলাম কন্ট্রাক্টরদের উপরে। স্যার, আমি সারচার্জ আদায় করার বিরোধী। From the point of view of policy on taxation, surcharge is nothing but a taxation on taxation and it brings complication so far as the collection is concerned. আমি এই সেভেন পারসেন্ট কে এইট পারসেন্ট বাড়িয়ে দেওয়া হয়েছে আমি তার বিরোধিতা করছি। আপনি কন্ট্রাক্টরদের কাছ থেকে টাকা আদায় করুন তাতে আমার আপত্তি নেই। কিন্তু আপনার বলা উচিত ছিল ইট ইজ নাথিং বাট এ কাইন্ড অব সারচার্জ। কন্ট্রাক্টররা যখন মাল কিনছে তখন তাদের সেলস ট্যাক্স দিতে হচ্ছে আবার টোটাল টার্নওভারের উপরেও আবার তাদের সারচার্জ দিতে হচ্ছে। কাজেই আমার মনে হয় কন্ট্রাক্টরদের উপরে এই যে ট্যাক্স চাপিয়ে দিচ্ছেন এটা আদায় করা যাবেনা। অর্থনীতির পন্ডিত অর্থমন্ত্রীর যে অভিজ্ঞতা আছে তাতে তিনি জানেন সেলস ট্যাক্স আদায় পদ্ধতি একদম দুর্নীতিতে ভরা। যতদিন সেলস ট্যাক্স আদায় পদ্ধতি এরকম থাকবে ততদিন দুর্নীতি বন্ধ করা যাবেনা এবং তার জন্য আমাদের অর্থ ভান্ডার কমে যেতে পারে। আমি অর্থমন্ত্রীকে একটা বৈপ্লবিক চিন্তার মধ্যে এগুবার প্রস্তাব করছি এবং সেটা হচ্ছে টোটাল অ্যাবলিশন অব সেলস ট্যাক্স। এটা যদি করেন তাহলে দুর্নীতির যে বাসা রয়েছে সেটা চলে যাবে এবং সেলস ট্যাক্স থেকে যে টাকা আসবে সেটা আদায় করা হোক ফ্রম দি সোর্স। অর্থাৎ ডিলারদের থেকে, ফ্যাক্টরির কাছ থেকে এই সেলস ট্যাক্স আদায় করা হোক। আমরা দেখেছি এই যে বিভিন্ন রকম প্যারাফার্নেলিয়া, সিস্টেম, কম্পলিকেশনস রয়েছে তার সুযোগ নিয়ে সেলস ট্যাক্স অফিসাররা বিভিন্ন ক্ষেত্রে কনজিউমারদের ক্ষতিগ্রস্ত করে এবং সরকারকেও বঞ্চনা করে। কাজেই অকট্রয় যেমন রয়েছে সেইরকম যদি সোর্স থেকে সেলস ট্যাক্স আদায় করা হয় তাহলে এটা বন্ধ হয়ে যাবে। একথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সামসুদ্দীন আহমেদ ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, সেলস ট্যাক্স সম্বন্ধে প্রদ্যোতবাবু বলেছেন এবং একথা ঠিক সেলস ট্যাক্স আবহমানকাল ধরে চলে আসছে। আমরা দেখছি

আজকে পণ্যমূল্য বৃদ্ধি পেয়েছে এবং এই যে বাড়ছে তাতে অর্থমন্ত্রী একে ৭ পারসেন্ট থেকে ৮ পারসেন্ট করলেন। পণ্যমূল্য যেভাবে বাড়ছে ট্যাক্স—ও সেইভাবে বাড়ছে। এর ফল হচ্ছে সাধারণ মানুষ, নিচের তলার মানুষ যে মাথায় ১০ কে.জি. বইতে পারছে না তার মাথায় যদি একটি শাঁকের আঁটি চাপিয়ে দেওয়া হয় তাহলে সে সেটা ফেলে দিতে পারে। দ্রব্যমূল্যের চাপে মানুষ আজ অস্থির, তারপর যদি এরকম এরিথমেটিক্যালি হারে কর বসান তাহলে তো মানুষ মরে যাবে। আজকে সাধারণ মানুষ নিত্য প্রয়োজনীয় জিনিস কিনতে পারছে না তার উপর আবার বাড়িয়ে নেওয়া হল ওয়ান পারসেন্ট এবং এইভাবে মানুষকে নাস্তানাবুদ করা হচ্ছে। যদিও তিনি বলেছেন উপায় নেই সারচার্জ কমিয়ে দিয়েছি। কিন্তু কন্ট্রাক্টর বলুন আর যাই বলুন তাদের ওই ১নং/২নং খাতা যেগুলো রয়েছে সেগুলো বন্ধ করবার চেষ্টা করুন। আপনি আইন করছেন, কিন্তু রিয়ালাইজেশন অব ট্যাক্সেস সম্বন্ধে সকলেই বলছেন যে তাদের নানারকম খাতা রয়েছে। আপনি যখন দেখবেন তখন কিন্তু ১নং খাতা দেখতে পাবেন না। কাজেই অর্থমন্ত্রী এইসব জিনিস চিন্তা করুন। আপনি বাড়াননি ভাল কথা, কিন্তু অর্থ যেটা তুলতে চান সেটা ভান্ডারে আসবে কিনা সেই বিষয় চিন্তা করুন। আমরা কথা বললেই হৈ হৈ করেন, সেটা না করে আপনারা অন্য কিছু চিন্তা করুন। আপনি হয়ত মনে করছেন ভান্ডারে এত অর্থ পাব, অত অর্থ পাব, কিন্তু আসলে দেখবেন আপনার ডেফিসিট পূর্ণ হবেনা এবং তার ফলে আপনাকে আবার সাপ্লিমেন্টারি, অমুক, তমুক ইত্যাদি সব আনতে হবে। যাহোক, আপনি কার্যকরভাবে কিছু করতে পারলেন না সেইজন্য আমি এর বিরোধিতা করছি। এটা করে আপনি সাধারণ মানুষ যে বোঝা বইতে পারছেনা তার উপর বোঝা চাপিয়ে তার ঘাড় ভাঙ্গতে চাচ্ছেন। একথা বলে এর বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডঃ অশোক মিত্র ঃ** মাননীয় সভাপতি মহাশয়, আমি সামান্য দু-একটা কথা বলব। মাননীয় সদস্য সামসুদ্দীন সাহেব মেনে নিয়েছেন যে আমরা বিক্রয় করের হার বাড়াইনি। যেখানে ৭ হচ্ছে মৌলিক হার সেখানে সারচার্জ, অ্যাডিশনাল সারচার্জ ইত্যাদি যোগ করলে ৮ হয়। আমরা দিয়াশালাইর ক্ষেত্রে কমিয়ে দিয়েছিলাম, কিন্তু চরণ সিং বাড়িয়ে দিয়েছেন। তিনি কিছু কিছু জায়গায় কমালেও কেরোসিনের উপর কিন্তু কমালেন না। কাজেই দাম বেড়েছে এবং বাড়বে এবং তারজন্য দায়ী কেন্দ্রীয় সরকার কারণ এটা তাঁরা বাড়িয়েছেন। আমরা বলেছি এই টার্ন-ওভার ট্যাক্স আইনে যেটা ঢুকিয়েছি সেই ট্যাক্স-এর ভার ক্রেতাদের উপর চাপানো চলবেনা এবং সে সম্বন্ধে হাইকোর্টের নির্দেশ রয়েছে। আমি মানছি রাজস্ব সংগ্রহের ব্যাপারটা উন্নত করা দরকার। আমি জানি দুর্নীতি আছে, সমাজের সর্বস্তরে দুর্নীতি আছে, সেলস ট্যাক্স দপ্তরে দুর্নীতি আছে এবং সেই দুর্নীতি যাতে পুষ্ট হয় তারজন্য দেশে ১০/১৫/২০ বছর ধরে রাজনৈতিক চেষ্টা চলছে। আমি আপনাদের বলছি দুর্নীতি ধরা সহজ নয়। কাজেই আমরা চেষ্টা করছি হার সরলীকরণ করতে এবং এতে টার্ন-ওভার ট্যাক্স আদায় করার সুবিধা হবে। আমি ৩ বছরের হিসেব দেখেছি পশ্চিমবাংলায় অন্তত দেড় হাজার ব্যবসাদার আছে যাদের বার্ষিক লেনদেন ৫০ লক্ষ টাকার উপর এবং ৭০০ লোক আছে যাদের বার্ষিক লেনদেন ১ কোটি টাকার উপর।

[1-15—1-25 P.M.]

এখন আমি বলব এদের উপর একটু বেশি দৃষ্টি নিক্ষেপ করে এদের কাছ থেকে কর যাতে আদায় করা হয়, রাজস্ব সংগৃহীত হয়, সেই চেষ্টা করব। আর ঠিকাদারদেরও সমাজে থাকতে হয়, তাদের লাইসেন্স নিতে হয়, এখানে ওখানে কারচুপি তারা করবেনা তা নয়, যতটা পারি চেষ্টা করব, সমাজের উচ্চ স্তরের মানুষের কাছ থেকে বাড়তি রাজস্ব নিয়ে সমাজের নিচু তলার মানুষদের জন্য খরচ করতে, এই কথা বলে এই বিলটি গ্রহণের জন্য আমি অনুরোধ করছি।

The motion of Dr. Ashok Mitra that the West Bengal Taxation Laws (Second Amendment) Bill, 1979, be taken into consideration was then put and agreed to.

**Clauses 1 to 3 and the Preamble.**

The question that clauses 1 to 3 and the Preamble do stand a part of the Bill was then put and agreed to.

**Dr. Ashok Mitra :** Sir, I beg to move that the West Bengal Taxation Laws (Second Amendment) Bill, 1979, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**The West Bengal Gambling and Prize Competitions (Amendment) Bill, 1979.**

**Dr. Ashok Mitra :** Sir, I beg to introduce the West Bengal Gambling and Prize Competitions (Amendment) Bill, 1979.

(Secretary then read the Title of the Bill)

**Dr. Ashok Mitra :** Sir, I beg to move that the West Bengal Gambling and Prize Competitions (Amendment) Bill, 1979, be taken into consideration.

**ডঃ অশোক মিত্র ঃ** মাননীয় সভাপতি মহাশয়, আমি এবার বলছি যে পশ্চিমবঙ্গ জুয়াখেলা ও পুরস্কার প্রতিযোগিতা (সংশোধন) বিধেয়ক, ১৯৭৯ এই সভায় আলোচনার জন্য গৃহীত হোক। এই প্রসঙ্গে নিবেদন করতে যেয়ে আমি মাত্র একটি কথা বলব। এই যে বিল আনা হয়েছে তা হচ্ছে কলকাতা ঘোড় দৌড়ের মাঠের প্রশাসন ব্যবস্থাকে নিয়ন্ত্রণ করার জন্য। এটা অসম্ভব আশ্চর্যের ব্যাপার যে এত এত-বছরের ব্যাপার, কিন্তু আমাদের কোনওরকম ক্ষমতা নাই, অধিকার নাই এই ঘোড় দৌড়কে কিভাবে চালানো হচ্ছে, সেটা দেখবার, প্রশ্ন করবার। এরা পুলিশের কাছ থেকে অনুমতি নেয় ঘোড় দৌড় চালানোর জন্য, সরকারের কাছে আসতে হয়না, লাইসেন্স নিতে হয়না। এই সংশোধনী এনেছি যে এখন থেকে এই

ঘোড় দৌড় চালাতে হলে লাইসেন্স নিতে হবে, লাইসেন্স নিতে গেলে কতগুলি শর্ত পূরণ করতে হবে, শর্ত পূরণ না করলে লাইসেন্স দেওয়া হবেনা। কাকে লাইসেন্স দেওয়া হবে, কি কি শর্তে দেওয়া হবে সে সম্বন্ধে সংশোধনী বিলে উল্লেখ করা হয়েছে। আমি এই পর্যন্ত বলে এই বিলটি হাউসের বিবেচনার জন্য অনুরোধ রাখছি।

**श्री रविशंकर पान्डे :** माननीय स्थानापना अध्यक्ष महोदय, माननीय अर्थ मंत्रीने जो विल सदन के सम्मुख रखा हैं और उसके द्वारा ये घुड़दौड़ यानि रेस को कम करने का प्रयास कर रहे हैं किन्तु इसका कोई प्रभाव उसपर नहीं पड़ने वाला हैं। जुर्माने की कोई राशि उनके लिए बहुत कम राशि हैं। रेस खेलने वालों के उपर इस विलका कोई असर पड़ने वाला नहीं हैं। मैं तो समझता हूँ कि यह विल बंगाल के मध्यम बर्गीय को परेशन करने वाला विल होगा। इसलिए मैं माननीय वित्र मंत्री से अनुरोध करुँगा कि आप इस घुड़दौड़ विल को वापस ले लीजिए और कोई दूसरा विल लाइए, जो प्रत्येक दृष्टिकोण से बंगाल की जनता के लिए हितकर और लाभ प्रद सिद्ध हो।

डा: विधान चन्द्र राय ने जैसे बंगाल की जनता की भलाई और बंगाल की उन्नति के लिए सुनाम अर्जित कर लिया हैं, उसी प्रकार आपभी बंगाल से जूआ-सट्टा-मटका और शराव को निर्मूल करके अपने नाम को अमर कर जाइए। बंगाल की करोड़ों जनता आपको आशीर्वाद देगी और आपका गुणगान करेंगी।

मैं तो समझता हूँ कि सरकार स्वयं जूआखोरी को प्रश्रय दे रही हैं। प्रशासनिक नियंत्रण केवल दिखावा माना ही हैं। राज्य सरकार ने जूआ पर प्रतिबंध लगाने के वजाय लाइसेन्स देकर जुआखोरी को बढ़वा देने की अव्यवहारिक नीति को आपनाया हैं।

लाइसेन्स अबधि के वाहर घुड़दौड़ एवम् इस से संवंधित पुस्तकें प्रकाशित करने पर एक हजार रुपये के अर्थ दण्ड का प्रस्ताव हैं, जबकि घुड़दौड़ ने लाखो रुपये का लेन-देन होता हैं। इस कार्य में संलग्न व्यक्तियों के लिए एक हजार रुपया कुछ भी नहीं हैं अतएव वेकानून की अवहेलना करने से वाज नहीं आयेंगे। साथ ही घुड़दौड़ भी कम होने वाला नहीं हैं। इस विल से राज्य सरकार का भी कोई हित होने वाला नहीं हैं। इसलिए मैं निवेदन करता हूँ कि कोई दूसरा विल सदन के सम्मुख लावें जो सर्वङ्गीन सुन्दर हो और जूआ-सट्टा-मटका और घुड़दौड़ को बन्द कराने में सक्षम हो। इस एक हजार के अर्थ दण्ड से केवल विवाद की सृष्टि होगी और एक वर्ष दो वर्ष तक मकदमा चलेगा अगर सवत मिल गया तो केस प्रमाणित होगा अन्यथा

केस खलास हो जायगा। सरकार का कोई लाभ नहीं होगा।

इस कार्य के लिए सवसे अधिक सहायक पुलिस वर्ग हैं किन्तु वह तो वन्द कराने के वजाय उस चलाने में और प्रश्रय देती हैं। जूए के अड्डे पर पहुँच कर कहती हैं कि हम रवड़ी खायेंगे–मलाई खायेंगे, हमें पैसा दो और नाजायज तौर पर वह पैसा वसूलती हैं। पुलिस के निम्न वर्ग से लेकर उच्चवर्ग के पदाधिकारी डी. सी. इत्यादि सवके पास पैसा पहुँचता हैं। और वहाल तवियत से जूए का अड्डा चलता रहता हैं। इसलिए इसे वन्द करने का कोई और प्रयास कीजिए। चाहे अपने सवल हाथों का प्रयोग कीजिए, चाहे मार्क्सवाद के सिद्धान्त का प्रयोग कीजिए, चाहे इसे वदलने के लिए लाटीकर प्रयोग कीजिए, जैसे भी हो इसे वन्द कराने की चेष्टा कीजिए।

इस जूए से आज वंगाल के नौ जवानों की लालच वढ़ती हैं। वे सोचते हैं कि विना परिश्रम के हम रातों रात लखपति–करोड़ पति हो जायगे। हमें १ रु०–२ रु० के वदले सैकड़ों रुपये मिलेंगे। उनके इस प्रकार से सोचने का अर्थ यह होगा कि वे और उनका परिवार अनाहार रह जायेंगे और एकदिन ऐसा भी आ सकता हैं कि वे अकाल मृत्यु के शिकार भी हो सकते हैं। इसलिए इस कानून के वदले विना कोई काम नही होने वाला हैं। जूआ-सट्टा-मटका को वन्द करना ही पड़ेंगा। आप वन्द करने के वदले इस तरह का प्रयास मत कीजिए कि वंगाल और वंगाल की जनता का सर्वनाश हो जाय।

इसलिए आप इस विल को वापिस ले लीजिए और अपनी तेज वुद्धि और वलिष्ट हातों से नई विल को ले आइए ताकि उस विल से साधारण जनता का हित हो सके।

[1-25—1-31 P.M.]

**শ্রী শ্যামসুদ্দিন আহমেদ ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আমি মাননীয় অর্থ মন্ত্রীকে শুধু একটি কথা বলতে চাই যে এই যে জুয়া, সাট্টা, ঘোড়-দৌড় এই সব চলছে এবং প্রকাশ্যে ঐ রাইটার্স বিল্ডিংসের ধারেও এগুলি রোধ করার ব্যাপারে যে যন্ত্র আছে সে যন্ত্র বিকল। পুলিশ নিজে বসে থেকে চালায়। আমরা দেখেছি গ্রামে এবং বিভিন্ন জায়গায় যে সমস্ত যাত্রা গান কবি গান হয় সেখানে পুলিশ পাশে বসে থাকে টাকা সংগ্রহ করে। এই যে পুলিশ দিয়ে আপনি এটা করবেন সেটা কি সম্ভব হবে? মাননীয় অর্থ মন্ত্রী ভাল কথা বলেছেন শাস্তির কথা বলেছেন, কিন্তু কাকে দিয়ে আপনি ধরবেন? এই ধরার লোক ঠিক করতে হবে যে যন্ত্র আছে সেটা বিকল সেটা নিয়ে কাজ হবে না। এর জন্য যদি অন্য যন্ত্রের ব্যবস্থা করতে পারেন তাহলে হয়ত কার্যকর কিছু হতে পারে। কিন্তু তার কোনও ব্যবস্থা আপনি

করেন নি। এবং আমি বিশ্বাস করি আপনারা এটা পারবেন না। তাই যেহেতু এটা আপনারা পারবেন না তাই এই বিলের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অশোক মিত্র ঃ** মাননীয় সভাপতি মহাশয়, আমি জানি না মাননীয় বিরোধী পক্ষে সদস্য পান্ডে মহাশয়ের শ্রেণী স্বার্থে আঘাত লেগেছে কিনা। কিন্তু আমরা জানি কিছু অবক্ষয়িত সামন্ততান্ত্রিক কিছু বেকার পুঁজিপতি যারা রয়েছে তারা এই সব ঘোড়দৌড় সাট্টা ইত্যাদির মধ্যে আছে এবং তাদের সঙ্গে কিছু কিছু রাজনৈতিক সংস্পর্শও আছে। হয়ত আমরা সবটা বন্ধ করতে পারব না তবে আমরা চেষ্টা করব। সংবিধানের ১৪ ধারা এবং ১৯-এর ধারা যদি না থাকত তাহলে ছাত্র পরিষদ, যুব কংগ্রেস বন্ধ করে দিতে পারতাম। কিন্তু আমরা তা পারব না। তবে অনেকটা কম হবে—শাস্তির কথা আছে, এবং আমরা অন্য বিকল্প ব্যবস্থাও দেখব। আমরা জানি পুলিশ একেবারে ধোয়া তুলসীপাতা নয়। তবে এইরকম সমাজ ব্যবস্থায় যতটা সম্ভব সেটা আমরা করব। আমরা যদি না পারি তাহলে দেশের লোক বুঝবে, দেশের যদি দুর্ভাগ্য হয় তাহলে আপনারা আসবেন। আশা করি সে ব্যবস্থা হবে না। আমরা চেষ্টা করব এবং আশা করি আপনারা সর্বসম্মতিক্রমে এই বিলটি সমর্থন করবেন।

The motion of Dr. Ashok Mitra that the West Bengal Gambling and Prize Competitions (Amendment) Bill, 1979, be taken into consideration, was then put and agreed to.

### Clauses 1 to 3 and Preamble

The question that clauses 1 to 3 and the Preamble do stand a part of the Bill was then put and agreed to.

**Dr. Ashok Mitra :** Chairman, Sir, I beg to move that The West Bengal Gambling and Prize Competitions (Amendment) Bill, 1979, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**মিঃ চেয়ারম্যান ঃ** এখন সভার সিদ্ধান্তের বিষয় হল পশ্চিমবঙ্গ করাধান বিধি (সংশোধন) বিধেয়ক, ১৯৭৯, সভায় যেভাবে স্থিরীকৃত হল সেই ভাবেই পাস করা হোক। যারা এই প্রস্তাবের পক্ষে তারা বলুন হ্যাঁ, যারা এই প্রস্তাবের বিপক্ষে তারা বলুন না। ধ্বনি ভোটে মনে হচ্ছে প্রস্তাবের পক্ষেই সমর্থন বেশি—প্রস্তাবের পক্ষেই সমর্থন বেশি, সুতরাং বিলটি পাস হল।

সভার কাজ আগামী সোমবার বেলা ১টা পর্যন্ত মুলতুবি রইল।

### Adjournment

The House was then adjourned at 1-31 P.M. till 1 P.M. on Monday, the 19th March, 1979 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative chamber of the Assembly House, Calcutta on Monday, the 19th March, 1979 at 1.00 p.m.

**PRESENT**

Mr. Speaker (Shri Syed Abul Mansur Habibullah) in the Chair, 10 Ministers, 4 Ministers of State and 141 Members.

[1-10 — 1-20 P.M.]

**Starred Questions**

**(to which oral answers were given)**

**কেন্দ্রীয় সরকার কর্তৃক বন্যাত্রাণ বাবদ অর্থ বরাদ্দ**

*৫। (অনুমোদিত প্রশ্ন নং *১০৭।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমান আর্থিক বৎসরে কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গকে বন্যাত্রাণ বাবদ মোট কত টাকা বরাদ্দ করেছেন; এবং

(খ) কোন কোন খাতে সেই টাকা এ পর্যন্ত ব্যয়িত হয়েছে?

**ডঃ অশোক মিত্র ঃ**

(ক) বন্যাজনিত অতিরিক্ত ব্যয় নির্বাহের জন্য কেন্দ্রীয় সরকার অগ্রিম পরিকল্পনা সাহায্য বাবদ অতিরিক্ত মোট ৮৮.৯৩ কোটি টাকা মঞ্জুর করেছেন। তারমধ্যে ৫০ কোটি টাকা মার্চের প্রথম সপ্তাহ পর্যন্ত পাওয়া গিয়েছিল, এবং সপ্তাহখানেক আগে আরও কুড়ি কোটি টাকা আমাদের হাতে এসেছে। এই অগ্রিম পরিকল্পনা সাহায্য ছাড়া বন্যাপীড়িত অঞ্চলে চাষিগণের চাষ-আবাদ সংক্রান্ত সাজসরঞ্জামের প্রয়োজন মেটাবার জন্য কেন্দ্রীয় সরকার ৩০ কোটি টাকার স্বল্পমেয়াদি ঋণও মঞ্জুর করেছেন। এই ৩০ কোটি টাকার মধ্যে জানুয়ারি শেষ পর্যন্ত ১৫ কোটি টাকা এবং ফেব্রুয়ারি মাসে আরও দশ কোটি টাকা আমাদের হাতে এসেছে।

(খ) প্রাপ্ত তথ্যের ভিত্তিতে জানা যায় যে ৩১।১২।৭৮ তারিখ পর্যন্ত বিভিন্ন খাতে নিম্নে বর্ণিত টাকা খরচ হয়েছে ঃ

(১) বন্যাপীড়িত অঞ্চলসমূহে গৃহনির্মাণকল্পে অনুদান বাবদ ... ১৮.০০ কোটি

(২) বন্যাপীড়িত অঞ্চলসমূহে কৃষিসংক্রান্ত সাজসরঞ্জাম সরবরাহ, জমি পুনরুদ্ধার এবং ক্ষুদ্র সেচ প্রকল্প ... ৭.৫৪ কোটি

| | | | |
|---|---|---|---|
| (৩) ক্ষুদ্র ও প্রান্তিক চাষিগণকে পশুখাদ্য ক্রয়ে অনুদান ও বন্যাপীড়িত অঞ্চলসমূহে পশু-চিকিৎসার ঔষধ সরবরাহ বাবদ | ... | ১.০৩ | কোটি |
| (৪) বন্যাপীড়িত অঞ্চলসমূহে মৎস্যজীবিগণকে নাইলন সূতা ক্রয়, পোনা ক্রয় এবং মৎস্যচাষযোগ্য পুষ্করিণী পুনঃনবীকরণের জন্য অনুদান বাবদ | ... | ০.৭১ | কোটি |
| (৫) বন্যাপীড়িত অঞ্চলসমূহে কুটির ও ক্ষুদ্র-শিল্পে যন্ত্রপাতি ও সাজসরঞ্জাম ক্রয়ের জন্য অনুদান, মূলধন সরবরাহ, এবং নিবিড় রেশমচাষের জন্য সহায়তা বাবদ | ... | ০.৩১ | কোটি |
| (৬) ফরাক্কা বাঁধ অঞ্চলে বন্যা প্রতিরক্ষাজনিত ব্যবস্থা, বন্যাজনিত বাঁধগুলি পুনঃনবীকরণ, হিংলো জলাধার ও সেচব্যবস্থা মেরামতি, ময়ূরাক্ষী, তিলপাড়া ও মেসাঞ্জোর জলাধার মেরামতি এবং ডি.ভি.সি. সেচব্যবস্থা মেরা-মতি বাবদ | ... | ১২.০০ | কোটি |
| (৭) বন্যাক্ষতিগ্রস্ত রাস্তাঘাট মেরামতি ও পুনঃ-নির্মাণ বাবদ | ... | ৫.০০ | কোটি |
| (৮) বন্যাপীড়িত অঞ্চলসমূহে স্থায়ী পানীয় জল সরবরাহ ব্যবস্থা, বন্যাপীড়িত শহরাঞ্চলে রাস্তাঘাট মেরামতির জন্য স্বায়ত্তশাসিত সং-স্থাগুলিকে সহায়তা, শহরাঞ্চলে জলসরবরাহ ব্যবস্থার পুনঃপ্রতিষ্ঠার জন্য | ... | ৫.৪২ | কোটি |
| (৯) বন্যাপীড়িত অঞ্চলে জনস্বাস্থ্য, চিকিৎসা ও সরঞ্জাম বাবদ | ... | ২.৪৫ | কোটি |
| (১০) পঞ্চায়েত সমিতিগুলির সম্পত্তির মেরামতি ও পুনঃনবীকরণ বাবদ | ... | ২.২৫ | কোটি |
| মোট | - | ৫৪.৭১ | কোটি |

কেন্দ্রীয় সরকারের কাছ থেকে যে ১৫ কোটি টাকা স্বল্পমেয়াদি ঋণ হিসাবে জানুয়ারি মাস পর্যন্ত হাতে এসেছে, তা জেলাগুলিতে সম্পূর্ণ বরাদ্দ করে দেওয়া হয়েছে।

**শ্রী রজনীকান্ত দোলুই :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে স্বল্পমেয়াদি ঋণ দেবার জন্য ৩০ কোটি টাকা কেন্দ্রীয় সরকার মঞ্জুর করেছেন। তারমধ্যে আপনি খরচ করেছেন ১৫ কোটি

টাকা এবং ফেব্রুয়ারি মাসে কয়েকদিন আগে ২০ কোটি টাকা এসেছে। আমার প্রশ্ন হচ্ছে এই ১০ কোটি টাকা কবে খরচ হল জানাবেন?

**ডঃ অশোক মিত্র :** জানুয়ারির শেষ পর্যন্ত হিসাব আছে। কারণ হিসাব তাড়াতাড়ি পাওয়া যায় না, হিসাবটা পেতে সময় লাগে। আমি তাড়াতাড়ি করে জানুয়ারির শেষ পর্যন্ত হিসাব এনেছি। ফেব্রুয়ারি মাসের হিসাব আমার কাছে নেই। সে যদি চান নোটিশ দেবেন পরে জানিয়ে দেব।

**শ্রী রজনীকান্ত দোলুই :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে কেন্দ্রীয় সরকার ৮৮ কোটি ৯৩ লক্ষ টাকা মঞ্জুর করেছেন। তারমধ্যে আপনি খরচ দেখালেন ৫৪ কোটি ৭১ লক্ষ টাকা খরচ হয়েছে। বাকি যে টাকাগুলি থাকছে সেটা কি ৩১শে মার্চের মধ্যে খরচ হবে?

**ডঃ অশোক মিত্র :** আমি বলেছি যে জানুয়ারির শেষ পর্যন্ত আমরা পেয়েছি ৫০ কোটি টাকা। আমরা খরচ করেছি ৫৫ কোটি টাকা। কেন্দ্র যা দিয়েছে তার থেকেও ৫ কোটি টাকা বেশি খরচ করেছি এবং কেন্দ্র মাত্র এক সপ্তাহ আগে আরও বিশ কোটি টাকা দিয়েছে কিন্তু আমাদের খরচ তো আর বসে থাকেনি। জানুয়ারির শেষ থেকে ১৯শে মার্চ পর্যন্ত আরও অন্তত ২০ কোটি টাকা আমরা খরচ করেছি এবং মার্চের মধ্যে সমস্ত টাকা খরচ হয়ে যাবে।

### ২৪-পরগনা জেলা স্কুল বোর্ডে কর্মচারী নিয়োগ

*২২। (অনুমোদিত প্রশ্ন নং *১৪০।) **শ্রী সুনীতি চট্টরাজ :** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৭ সালে বামফ্রন্ট মন্ত্রিসভা হবার পর থেকে ৩১-এ জানুয়ারি, ১৯৭৯ পর্যন্ত ২৪-পরগনা জেলা স্কুল বোর্ডে ৩য় ও ৪র্থ শ্রেণীর কজন কর্মচারী নিয়োগ করা হয়েছে;

(খ) উক্ত জেলা বোর্ডে নিয়োগ পদ্ধতি কি; এবং

(গ) এর মধ্যে কতজন তফসিলি ও আদিবাসী সম্প্রদায়ভুক্ত?

**শ্রী পার্থ দে :**

(ক) ১৯৭৭ সালের বামফ্রন্ট মন্ত্রিসভা হবার পর থেকে ৩১শে জানুয়ারি, ১৯৭৯ পর্যন্ত ২৪-পরগনা জেলা স্কুল বোর্ডে ২০ জন ৩য় ও ৪ জন ৪র্থ শ্রেণীর কর্মচারী সম্পূর্ণ অস্থায়ীভাবে নিয়োগ করা হয়েছে।

(খ) কর্ম নিয়োগ কেন্দ্র হইতে নাম লইয়া কর্মচারী নিয়োগ করা হয়।

(গ) এরমধ্যে তফসিলি ও আদিবাসী নেই।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় মন্ত্রী মহাশয়, গভর্নমেন্টের একটা নির্ধারিত কোটা যে শিডিউল্ড কাস্টদের জন্য এই পারসেনটেজ দিতে হবে। সেটা হলনা কেন জানাবেন কি?

**শ্রী পার্থ দে :** টোটাল এমপ্লয়মেন্টের পারসেনটেজ যা সেটা রিজার্ভ করা আছে। এ

ক্ষেত্রে এমন হতে পারে, আমার ঠিক জানা নেই, তবে আমি যতদূর জানি যে নাম চাওয়া হয়েছিল সেই নামের মধ্যে শিডিউল্ড কাস্টস এবং ট্রাইবস ছিলনা। তবে কিছুলোক তারা নিয়েছেন, কিন্তু এটা ফাইনাল নয়। পরবর্তী পর্যায়ে ঐ কোটা ফুলফিল করা হবে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের থ্রু দিয়ে কোনও ইন্টারভিউ হয়েছিল কি না?

**শ্রী পার্থ দে :** সাধারণত তাই হয়ে থাকে। তবে এটা যদি স্পেসিফিক্যালি জানতে চান তাহলে নোটিশ দেবেন, আমি বলে দেব। আমার যতদূর জানা আছে ইন্টারভিউ হয়েছিল। তবে প্রশ্নেতে এটা না থাকার জন্য স্পেসিফিক উত্তর এখানে নেই। যতদূর মনে হয় ইন্টারভিউ হয়েছিল এবং ইতিমধ্যে আমি এই ব্যাপারে অ্যাসেম্বলিতে একটা স্টেটমেন্ট দিয়েছিলাম সেটা আমার মনে আছে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় মন্ত্রী মহাশয়, উক্ত জেলা বোর্ডের নিয়োগ পদ্ধতি কি সে সম্পর্কে বলেছেন। কিন্তু বামফ্রন্ট সরকার আগে ঘোষণা করেছিলেন যে সমস্ত এমপ্লয়মেন্ট একচেঞ্জ-এর থ্রু দিয়ে হবে। আপনি এখানে নির্ধারিত বলতে পারলেন না। আমার প্রশ্ন হচ্ছে যদি এমপ্লয়মেন্ট একচেঞ্জের থ্রু দিয়ে না হয়ে থাকে তাহলে সেটা বৈধ না অবৈধ জানাবেন কি?

**শ্রী পার্থ দে :** এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জগুলি থেকে সব সময়ই নাম চাওয়া হয় এবং এ ক্ষেত্রেও নাম চাওয়া হয়েছে। তবে আপনি জানেন যে ২৪ পরগনার বিভিন্ন এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে নাম চাইতে হয়। আমি বিগত যে স্টেটমেন্ট দিয়েছিলাম হাউসে তাতে বলেছিলাম যে অনেক এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ যারা ফিজিক্যালি হ্যান্ডিক্যাপড তাদের জন্য একটা এমপ্লয়মেন্ট আছে, এইসব নানারকম সাব-ডিভিসনাল আছে, সকলের কাছে নাম চেয়ে সব সময় প্রমপ্টলি তা পাওয়া যায় না, সেই ব্যাপারে কিছু অসুবিধা হয়ে থাকতে পারে। কিন্তু সাধারণ বিধি তাই এবং সেটাই সব জায়গায় অনুসরণ করা হয়ে থাকে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় মন্ত্রী মহাশয়, আমার প্রশ্নটা ছিল পরিষ্কার, যদি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে না নেওয়া হয় আপনি সেখানে হ্যান্ডিক্যাপড ইত্যাদি বললেন। এরা তৃতীয় চতুর্থ শ্রেণীর কর্মচারী। সুতরাং এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের থ্রু দিয়ে যদি না নেওয়া হয়ে থাকে তাহলে সেটা বৈধ কি না?

**মিঃ স্পিকার :** যদির উপর কোনও কোয়েশ্চেন হয়না। ওঁনার উত্তর উনি বলেছেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানেন যে এটা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে নেওয়া হয়নি?

**শ্রী পার্থ দে :** না, আমার তা জানা নেই।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় মন্ত্রী মহাশয়, যেগুলি নেওয়া হয়েছে সেটা কোনও এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের থ্রু দিয়ে নেওয়া হয়নি। আপনি এর বিরুদ্ধে কোনও ব্যবস্থা নেবেন কি?

**শ্রী পার্থ দে ঃ** এই স্টেটমেন্ট আমি এই প্রথম শুনলাম। এই সম্পর্কে কোনও অভিযোগ থাকলে আমি দেখব।

[1-10 — 1-20 P.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহশয় বললেন যে, এমপ্লয়মেন্ট একচেঞ্জ থেকে কর্মি নিয়োগ করা হয়েছে। তাহলে মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে, ওখানে বিক্ষোভ দেখানো হয়েছিল কেন?

**শ্রী পার্থ দে ঃ** বিক্ষোভ দেখা দিয়েছিল বলে কিছুই আমার জানা নেই।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে তফসিলি এবং আদিবাসীদের জন্য রিজার্ভেশনের ব্যবস্থা আছে এমপ্লয়মেন্টের ব্যাপারে এবং বললেন যে এব্যপারে আমার কাছে অভিযোগ আসে, তাহলে এটাই কি নিয়ম হয়ে দাঁড়াচ্ছে যে যখন অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হবে, তখন রিজার্ভেশন মানা হবে না?

**শ্রী পার্থ দে ঃ** সাধারণ নিয়ম হচ্ছে টোটাল এমপ্লয়মেন্টের একটা পারসেনটেজ ফর শিডিউল কাস্ট এবং আর একটা পারসেনটেজ ফর শিডিউল ট্রাইবস ঠিকমতো রিজার্ভেসনটা মানা হচ্ছে কিনা সেটা লক্ষ করা এবং সেই অনুযায়ী ব্যবস্থা করা। সে ব্যবস্থা করতে গভর্নমেন্ট আন স্ক্রুপুলাসনেস দেখাবে না। কিন্তু কোনও একটা বিশেষ টাইমে বিশেষ জায়গায় একজন, দুজনকে যখন নিয়োগ করা হচ্ছে তখন আমরা রিজার্ভেশন রাখি না এবং রাখা সম্ভবও নয়। কিন্তু টোটালিটি যাতে ঠিক থাকে তারজন্য সব সময় দেখা হচ্ছে এবং এই নিয়মও করা হয়েছে যে, যদি শিডিউল কাস্ট এবং শিডিউল ট্রাইবদের মধ্যে থেকে যথেষ্ট সংখ্যক প্রার্থি না পাওয়া যায় তাহলেও সেই পোস্টগুলি খালি রাখা হচ্ছে, এটা খুব গৌরবজনক ব্যাপার হচ্ছে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে, যখনই কোথাও কর্মি নিয়োগ করা হবে তখনই ২৫% পোস্ট শিডিউল কাস্ট এবং শিডিউল ট্রাইবদের জন্য রাখতে হবে এবং দিস ম্যানেডেটরি, এখানে অপশন দেবার কিছু নেই, গভর্নমেন্ট সার্কুলার আছে এবং এটা নট দ্যাট দিস ওয়াজ দি সার্কুলার অফ দি প্রিভিয়াস গভর্নমেন্ট ২৫% যদি পাওয়া না যায়, তাহলেও সেগুলি খালি রাখতে হবে, কিন্তু সেটা এখন মেনটেন করা হচ্ছে না কেন?

**অধ্যক্ষ মহোদয় ঃ** উত্তরের প্রয়োজন নেই, আগেও এই প্রশ্ন হয়েছে।

**মুর্শিদাবাদ জেলার ভরতপুর ১নং ব্লকে আর ডব্লু পি কাজের ব্যাপারে অভিযোগ**

*২১৬। (অনুমোদিত প্রশ্ন নং *৭৫৩।) **শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, (১) মুর্শিদাবাদ জেলার ভরতপুর ১নং ব্লকে আর ডব্লু পি কাজের ব্যাপারে দুর্নীতির অভিযোগ উঠিয়াছিল; এবং (২) উক্ত ব্লকের ব্লক ডেভেলপমেন্ট কমিটি কর্তৃক ঐ সকল দুর্নীতির অভিযোগ লিপিবদ্ধ করিয়া বিভিন্ন

বিভাগে পাঠানো হইয়াছিল; এবং

(খ) সত্য হইলে, এ ব্যাপারে কোনও তদন্ত হইয়াছে?

**ডঃ অশোক মিত্র :**

(ক) (১) হ্যাঁ, আর.ডব্লু.পির অধীনে দুইটি রাস্তার প্রকল্প রূপায়ণে দুর্নীতির অভিযোগ উঠেছিল,

(২) এ ধরনের একটি অভিযোগ বি.ডি.ও. পাঠিয়েছিলেন, কিন্তু সেটি জেলাশাসকের দপ্তরে পৌঁছয়নি।

(খ) জেলা শাসক অবশ্য আগেই একটি বেনামী অভিযোগ পেয়েছিলেন। তার ভিত্তিতে পুলিশ দিয়ে তদন্ত হয়েছে, কিন্তু অভিযোগগুলি প্রমাণিত হয়নি। তবে আমি ঐ অভিযোগ সম্পর্কে আরেকবার তদন্তের নির্দেশ দিয়েছি।

মাননীয় সদস্য আমাকে একটা আলাদা নোটিশ পাঠিয়েছেন এবং সেই নোটিশের ভিত্তিতে আমি জেলা ভিজিলেন্স সেল দিয়ে নতুন করে অনুসন্ধানের জন্য চেষ্টা চালাচ্ছি।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে, দুর্নীতির অভিযোগগুলি কি কি?

**ডঃ অশোক মিত্র :** দুর্নীতির অভিযোগ-ছিল দুজন সাব অ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনিয়ার সম্পর্কে যে রাস্তা তৈরির সময় দুর্নীতি হয়েছে। কিন্তু কোনও বিশেষ অভিযোগ আমি কাগজে-পত্রে পাইনি এবং সেইজন্য আমি নতুন করে তদন্ত করার নির্দেশ দিয়েছি। আমি মাননীয় সদস্যর কাছে কৃতজ্ঞ এবং সেইসঙ্গে মাননীয় সদস্যদের কাছে অনুরোধ জানাচ্ছি যে, তারা এই ধরনের অভিযোগ পেলে যেন আমাদের দৃষ্টি আকর্ষণ করেন।

**স্কুলবোর্ড কর্মচারীদের অন্যান্য রাজ্য সরকারি কর্মচারীদের ন্যায় সুযোগ সুবিধা দান**

*২২৫। (অনুমোদিত প্রশ্ন নং *১০২৭।) **শ্রী বিশ্বনাথ চৌধুরি :** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবাংলার স্কুল বোর্ড কর্মচারীদিগকে অন্যান্য সরকারি কর্মচারীদের ন্যায় বেতন, ভাতা এবং অন্যান্য সুযোগসুবিধা দেওয়া হয় না;

(খ) সত্য হইলে এর কারণ কি; এবং

(গ) উক্ত কর্মচারীদের বেতন, ভাতা ও অন্যান্য সুযোগসুবিধা বৃদ্ধির কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রী পার্থ দে :**

(ক) পশ্চিমবাংলার জেলা স্কুল বোর্ডগুলির কর্মচারীরা বর্তমানে মোটামুটিভাবে অন্যান্য সরকারি কর্মচারীদের ন্যায় বেতন, ভাতা ও অন্যান্য সুযোগ সুবিধা পেয়ে থাকেন।

(খ) এ প্রশ্ন ওঠে না।

(গ) এ প্রসঙ্গে আপাতত মহার্ঘ ভাতা ছাড়া আর কোনও সুযোগ দেওয়ার পরিকল্পনা সরকারের নেই। তবে পে-কমিশনের সুপারিশ পাওয়া গেলে সরকার বিষয়টি পুনর্বিবেচনা করে দেখতে পারেন।

**শ্রী বিমলকান্তি বসু ঃ** একটা চিঠিতে জানানো হয়েছিল ১৯৭৭ সালে যে বোর্ডের যারা কর্মচারী তাদের সিলেকশন গ্রেড দেওয়া হবে। কিন্তু অন্যান্য ট্রান্সপোর্ট এন.বি.এস.টি ইত্যাদির ক্ষেত্রে যেখানে দেওয়া হচ্ছে এখানে কেন সেটা দেওয়া হচ্ছে না?

**শ্রী পার্থ দে ঃ** বোর্ডের কর্মচারীরা সিলেকশন গ্রেড পাবেন না এটা ঠিক।

**শ্রী বিমলকান্তি বসু ঃ** সিলেকশন গ্রেড দেবার সম্বন্ধে ১৯৭৭ সালে একটা চিঠি দেওয়া হয়েছিল সেটা কি আপনার জানা আছে?

**শ্রী পার্থ দে ঃ** চিঠিটা আমাকে দেখাবেন।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** স্কুলবোর্ডের কর্মচারীদের বেতন, ভাতা ইত্যাদির জন্য কোনও মেমোরেন্ডাম তারা দিয়েছেন কিনা?

**শ্রী পার্থ দে ঃ** এটাতে এ প্রশ্ন ওঠে না।

**শ্রী বিমলকান্তি বসু ঃ** ১৯৭৫ সালে ২৭শে আগস্ট এমার্জেন্সীর সময়ে রুলস ১৩এর পরে বি.সি. যোগ করে কর্মচারীদের আন্দোলন খর্ব করবার যে ব্যবস্থা হয়েছিল সেটা উইথড্র করবার কথা চিন্তা করছেন কিনা?

**শ্রী পার্থ দে ঃ** এরকম কোনও ব্যবস্থা থাকলে আমাদের জানাবেন।

## উচ্চতর মাধ্যমিক প্যারা মেডিক্যাল (ভোকেশনাল) কোর্সে উত্তীর্ণ ছাত্রছাত্রীদের উচ্চতর শিক্ষার ব্যবস্থা

*৩৫৪। [অনুমোদিত প্রশ্ন নং *১৪৫৪(এস এন)।] **শ্রী সুভাষ গোস্বামী ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হায়ার সেকেন্ডারি (একাদশ-দ্বাদশ) পরীক্ষায় প্যারা মেডিক্যাল (ভোকেশনাল কোর্স) বিষয় লইয়া উত্তীর্ণ ছাত্রছাত্রীদের নিকট হইতে উচ্চতর শিক্ষা বা প্রশিক্ষণের সুযোগদানের জন্য সম্প্রতি কোনও আবেদন বা ডেপুটেশন পাওয়া গিয়াছে; এবং

(খ) পাওয়া গিয়া থাকিলে, এ বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ**

(ক) ও (খ) না, তবে ভোকেশনাল কোর্স লইয়া উত্তীর্ণ হায়ার সেকেন্ডারি পাশ ছাত্রদের ক্ষেত্রে বর্দ্ধমান বা উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয়গুলির ডিগ্রি পাশ কোর্সে ভর্তি হওয়ার সুযোগ দেওয়া হয়েছে। কলকাতা বিশ্ববিদ্যালয়ে অনুরূপ ছাত্রদের কলা বিজ্ঞান কমার্স কোর্সে ভর্তি হওয়ার বিধান আছে।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** আপনি কি জানেন তারা যে সমস্ত বিষয় নিয়ে লেখাপড়া

শিখেছে সেটা তাদের ডিগ্রির পাঠ্যক্রম হবার পক্ষে উপযুক্ত নয়?

**শ্রী শম্ভুচরণ ঘোষ :** ভোকেশনাল কোর্সে যারা পাশ করেছে তারা যাতে কলকাতা বিশ্ববিদ্যালয় বি.এ., বি.এস.সি. বি.কম. পড়তে পারে তারজন্য অনুমোদিত কলেজগুলির কাছে নির্দেশ পাঠানো হয়েছে।

**শ্রী সুভাষ গোস্বামী :** বিজ্ঞানে মাত্র ৪০০ নম্বর, মেডিক্যাল সায়েন্সে ৪০০ নম্বর আর শুধু যারা সায়েন্স নিয়ে পড়ছে তাদের ৮০০ নম্বর সেখানে তারা কি করে পাল্লা দিয়ে পারবে? আগে একটা ব্যবস্থা ছিল ব্রিজ কোর্সের সেটা এখন খোলা হয়নি তার কিছু ব্যবস্থা হবে?

**শ্রী শম্ভুচরণ ঘোষ :** ভোকেশনাল কোর্স যখন প্রথম চালু করা হয় তখন এটা টার্মিনাল কোর্স হিসাবে ঘোষণা করা হয়েছিল, সেজন্য এদের ব্যাপারে কোনও বিশেষ ব্যবস্থা বিশ্ববিদ্যালয় বা সরকার থেকে করা হয়নি, কিন্তু যখন দেখা যাচ্ছে যে তাদের সামনে একটা সমস্যা রয়েছে তারা কৃষি বা প্যারামেডিক্যাল কোর্সে যেতে পারছে না তখন ঠিক করা হয় তারা কলেজগুলিতে যাতে উচ্চ শিক্ষার সুযোগ পায় তার ব্যবস্থা করা হয়েছে। অবশ্য এটা ঠিক যারা ভোকেশনাল কোর্সে পড়ছে তাদের বি.এ., বি.এস.সি., বি.কম. পড়ার অসুবিধা হবে। সেজন্য বিশ্ববিদ্যালয় থেকে নির্দেশ দেওয়া হয়েছে তাদের যাতে এ বিষয়ে কিছু সাহায্য করা হয়।

[1-20 — 1-30 P.M.]

**মহঃ সোহরাব :** ভোকেশনাল এডুকেশনে যারা এগ্রিকালচারে পাশ করছে তাদের গ্রামসেবক নিয়োগ করা হয়, কিন্তু ভোকেশনাল প্যারামেডিক্যালে যারা পাশ করছে তাদের বিভিন্ন হাসপাতালে ফার্মাসিস্ট হিসেবে নিয়োগ করার কথা চিন্তা করা হবে কি?

**শ্রী শম্ভুচরণ ঘোষ :** এটা স্বাস্থ্য বিভাগকে বললে ভাল হয়।

**শ্রী সুভাষ গোস্বামী :** মেডিক্যাল ল্যাবোরেটরিতে অনার্স সহ ডিগ্রি কোর্স চালু করা হবে কি?

**শ্রী শম্ভুচরণ ঘোষ :** এটা স্বাস্থ্য বিভাগকে বললে ভাল হয়।

**মুর্শিদাবাদের নওদা থানার সর্বাঙ্গপুর জনকল্যাণ আদর্শ বিদ্যাপীঠের কার্যনির্বাহক সমিতি**

*৩৫৫। (অনুমোদিত প্রশ্ন নং *২৫।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মুর্শিদাবাদ জেলার নওদা থানার অন্তর্গত সর্বাঙ্গপুর জনকল্যাণ আদর্শ বিদ্যাপীঠের "ম্যানেজিং কমিটির" কার্যকাল শেষ হয়েছে;

(খ) সত্য হলে, (১) ঐ বিদ্যালয়ের পরিচালন ব্যবস্থা এখন কিভাবে চলছে, ও (২) অবিলম্বে ঐ বিদ্যালয়ে নির্বাচন বা প্রশাসক নিয়োগ করা হবে কি?

**শ্রী পার্থ দে ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) বর্তমানে ঐ বিদ্যালয়ে পরিচালন ব্যবস্থায় শূন্যতার সৃষ্টি হইয়াছে।

(২) পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদ জানাইয়াছে যে উচ্চ বিদ্যালয়ে একজন প্রশাসক নিয়োগ করা হইতেছে।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** বর্তমানে কে চালাচ্ছেন?

**শ্রী পার্থ দে ঃ** এটা উত্তরেই দেওয়া আছে, শূন্যতার সৃষ্টি হয়েছে।

**মহঃ সোহ্‌রাব ঃ** শিক্ষকদের বেতন দেবার কি ব্যবস্থা হয়েছে?

**শ্রী পার্থ দে ঃ** বেতন দেবার যে ব্যবস্থা আছে সেই অনুযায়ী হচ্ছে।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** এই শূন্যতা কতদিন ধরে আছে এবং কেন তা পূরণ করা হচ্ছে না?

**শ্রী পার্থ দে ঃ** প্রথমটার তারিখ আমার লেখা নেই আর দ্বিতীয়টা হচ্ছে কোর্টে মামলা চলছে বলে কতকগুলি বাধা নিষেধ থেকে যাচ্ছে এবং সেজন্য একটু সময় লাগতে পারে।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** ম্যানেজিং কমিটির কার্যকাল শেষ হয়ে গেছে, কিন্তু পুনরায় ম্যানেজিং কমিটি গঠন করার পরিবর্তে সেখানে কেন প্রশাসক নিয়োগ করা হয়েছে?

**মিঃ স্পিকার ঃ** কেস চলছে বলে।

### জাতীয় উন্নয়ন পরিষদে পশ্চিমবঙ্গের দাবি

*৩৫৬। (অনুমোদিত প্রশ্ন নং *১২০।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বিগত জাতীয় উন্নয়ন পরিষদের বৈঠকে পশ্চিমবঙ্গের দাবিগুলি কি কি ছিল?

**ডঃ অশোক মিত্র ঃ**

বিগত মার্চমাসে জাতীয় উন্নয়ন পরিষদের বৈঠকে ১৯৭৮-৮৩ সালের খসড়া পঞ্চবার্ষিকি পরিকল্পনা আলোচিত হয়। এই আলোচনা প্রসঙ্গে পশ্চিমবঙ্গের পক্ষ থেকে নিম্নে বর্ণিত দাবিগুলি প্রধানত উত্থাপিত হয়।

(ক) দেশের অর্থনৈতিক উন্নয়নের সমস্যার পরিপ্রেক্ষিতে কেন্দ্র-রাজ্য আর্থিক সম্পর্কের পর্যালোচনা ও নব্য মূল্যায়ন হোক।

(খ) পঞ্চবার্ষিকি পরিকল্পনা চূড়ান্ত করার আগে রাজ্যগুলির এবং কেন্দ্রশাসিত অঞ্চলগুলির অভিমত গ্রহণ করা হোক।

(গ) সপ্তম অর্থ কমিশনের সিদ্ধান্ত জানার পর নতুন করে রাজস্ব ও মুদ্রাব্যবস্থা নিয়ে রাজ্যগুলির সঙ্গে পরামর্শ করা হোক।

(ঘ) আঞ্চলিক ও শ্রেণীগত উপার্জন বৈষম্য সঙ্কুচিত করার উদ্দেশ্যে নতুন ভাবনার উদ্যোগ নেওয়া হোক। এবং

(ঙ) কেন্দ্র এবং রাজ্যগুলির পারস্পরিক আলোচনার সুবিধার জন্য একটি যুক্ত মন্ত্রণালয় স্থাপন করা হোক।

উল্লেখ করা যেতে পারে এই বৈঠকে পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে যে স্মারকলিপি পেশ করা হয়েছিল তা মাননীয় সদস্যদের মধ্যে বিতরণ করা হয়েছিল।

এখানে একটা কথা যোগ করে দিই সেটা হচ্ছে প্রশ্নটি জবাবের জন্য এসেছিল ১২ই ফেব্রুয়ারি, তারপর ২৪শে এবং ২৫শে ফেব্রুয়ারি জাতীয় উন্নয়ন পরিষদের আর একটা বৈঠক হয়েছিল।

**শ্রী রজনীকান্ত দোলুই :** ২৪শে এবং ২৫শে ফেব্রুয়ারি যে বৈঠক হয়েছিল সেই বৈঠকে কি একই দাবি আপনি রেখেছিলেন পশ্চিমবঙ্গের তরফ থেকে?

**ডঃ অশোক মিত্র :** এই দাবিগুলি পুনরুচ্চারিত হয়েছিল, তাছাড়া বিশেষ বিষয় ছিল সেন্ট্রালি স্পনসর্ড স্কীম যেগুলি এতদিন পর্যন্ত কেন্দ্রের আওতাভুক্ত ছিল সেগুলি রাজ্যগুলির পরিকল্পনায় যাতে হস্তান্তরিত স্থানান্তরিত করা যায়। সেই বিষয়ে বক্তব্য রেখেছিলাম, বলেছিলাম যে ঐ স্কীমের অন্তর্ভুক্ত পুরো ৬ হাজার কোটি টাকা রাজ্য সরকারগুলিকে দিতে হবে। কেন্দ্র আমাদের দাবি আংশিক মেনে নিয়েছেন।

**শ্রী রজনীকান্ত দোলুই :** আপনি যে ৫টা দাবি আগে রেখেছিলেন তারজন্য ৬ হাজার কোটি টাকা রাজ্যগুলিকে ভাগ করে দিতে হবে বলেছেন, এই দাবিগুলির মধ্যে কোন কোন দাবিগুলি কেন্দ্র মেনে নিয়েছেন?

**ডঃ অশোক মিত্র :** যেমন ধরুন কেন্দ্র-রাজ্য আর্থিক সম্পর্কের পর্যালোচনা ও নব্য মূল্যায়ন হোক কেন্দ্র-রাজ্য আর্থিক সম্পর্কের কি ধরনের নব্য মূল্যায়ন শুরু হয়েছে বুঝতে পারছেন, সুতরাং কেন্দ্র এই আংশিক দাবি মেনে নিয়েছেন। তারপর পঞ্চবার্ষিকি পরিকল্পনা চূড়ান্ত করার আগে রাজ্যগুলিব অভিমত গ্রহণ করা হোক-আমাদের সঙ্গে পরিকল্পনা কমিশন আলোচনায় বসেছেন, এই দাবি মেনে নিয়েছেন। সপ্তম অর্থ কমিশনের সিদ্ধান্ত জানার পর নতুন করে রাজস্ব ও মুদ্রা ব্যবস্থা নিয়ে রাজ্যগুলির সঙ্গে পরামর্শ করা হোক এই দাবি প্রধানমন্ত্রী মেনে নিয়েছেন, শীঘ্র একটা বৈঠক ডাকা হবে। আঞ্চলিক ও শ্রেণীতে উপার্জন বৈষম্য সঙ্কুচিত করার উদ্দেশ্যে নতুন ভাবনার উদ্যোগ নেওয়া হোক এখন পর্যন্ত আমরা কেন্দ্রের কাছ থেকে নতুন কোনও উদ্যোগ দেখতে পাচ্ছি না, সুতরাং এই দাবি মানা হয়নি। কেন্দ্র এবং রাজ্যগুলির পারস্পরিক আলোচনার সুবিধার জন্য একটি যুক্ত মন্ত্রণালয় স্থাপন করা হোক এটাও এখনও মানা হয়নি।

**শ্রী রজনীকান্ত দোলুই :** আমরা যে দাবি পশ্চিমবঙ্গের তরফ থেকে রেখেছিলাম অন্যান্য রাজ্য কি আমাদের সঙ্গে একমত হয়েছিলেন?

**ডঃ অশোক মিত্র :** কোন কোন রাজ্য সেটা এখন বলতে পারছি না, তবে বলতে পারি

বেশির ভাগ রাজ্যের মুখ্যমন্ত্রীরা আমাদের দাবিগুলি সাধারণভাবে সমর্থন করেছিলেন।

**শ্রী অতীশচন্দ্র সিংহ :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন সেন্ট্রালি স্পনসর্ড স্কীমের যে কথা বললেন এতে করে অতিরিক্ত কোনও অর্থ পশ্চিমবঙ্গে আসছে না, যেটা আসত কেন্দ্রীয় সরকারের মাধ্যমে সেটা কেবল পশ্চিমবঙ্গ সরকারের মাধ্যমে হচ্ছে?

**ডঃ অশোক মিত্র :** বর্তমান পঞ্চবার্ষিকি পরিকল্পনায় আরও বাড়তি ১৪৭ কোটি টাকা পাব।

## ডেপুটেড শিক্ষকদের স্থায়ীকরণ

*৩৫৭। (অনুমোদিত প্রশ্ন নং *২৬৫।) **শ্রী নানুরাম রায় :** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবাংলার বিভিন্ন অনুমোদিত বিদ্যালয়ে যেসব শিক্ষক বহুদিন ধরিয়া ডেপুটেশনে শিক্ষকতা করিয়া আসিতেছেন তাদের স্থায়ী করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি;

(খ) থাকিলে, কতদিন স্থায়ী করা হইবে বলিয়া আশা করা যায়; এবং

(গ) কতজন শিক্ষককে স্থায়ী করা হইবে?

**শ্রী পার্থ দে :**

(ক) না।

(খ) ও (গ) প্রশ্নই ওঠে না।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন ডেপুটেশন ভেকেন্সিতে টিচার অনুমোদন করার সরকারের পরিকল্পনা নেই, কিন্তু ৩০.৮.৭৮ তারিখে অর্ডার নং ১৪৭৯-এডু (পি) আপনার ডিপার্টমেন্ট থেকে অর্ডার হয় ডেপুটেশন ভেকেন্সিতে স্থানিয়ভাবে নিয়োগ করা যাবে। তারপর ৩.১১.৭৮ তারিখে আর একটা অর্ডার দেন, অর্ডার নং ১৭৭১-এডু (পি) ডিপার্টমেন্ট থেকে, তাতে বলা হয় সরকারের চূড়ান্ত সিদ্ধান্ত সাপেক্ষে এখন স্থায়ীকরণ বন্ধ থাকবে। আপনার এই অর্ডারের পর ২৯.১১.৭৮ তারিখে হাওড়া জেলায় ২৮ জন টিচার যাদের ডেপুটেশন ভেকেন্সিতে নিয়োগ করা হয় সেই ২৮ জন টিচারকে স্থায়ী করেছেন। তাহলে একই সরকারের শাসনে বিভিন্ন জেলায় বিভিন্ন ধরনের নীতি এটা কি স্ববিরোধী নয়? এই সম্পর্কে মাননীয় মন্ত্রী মহাশয় একটু আলোকপাত করবেন কি?

**শ্রী পার্থ দে :** নিশ্চয়ই করব। এক সময় প্যানেলভুক্ত সাধারণভাবে স্থায়ী কাজের জন্য নিযুক্ত হতে পারেন সেই ধরনের শিক্ষকদের প্যানেল থেকে কিছু শিক্ষককে ডেপুটেশনে নিয়োগ করা হয়েছিল। ডেপুটেশনে কাজ করছিলেন বলে তাদের পার্মানেন্ট করার প্রস্তাব হয়নি। প্রস্তাব ছিল ভবিষ্যতে এদের অ্যাবজর্ব করা যায় কিনা। এটা প্রাথমিক সম্পর্কে প্রশ্ন, কিন্তু প্রশ্ন যেটা ছিল সেটা সেকেন্ডারি সম্পর্কে। এরমধ্যে একটা প্রস্তাব বিবেচিত হয়েছে, সেটা আরও পরীক্ষা করা দরকার বলে সরকার সেটা পরীক্ষা করছেন, সেজন্য আপাতত স্থগিত রেখেছেন।

## বিশ্ববিদ্যালয়সমূহের পরীক্ষার ফল প্রকাশে বিলম্ব

*৩৫৮। (অনুমোদিত প্রশ্ন নং *৩৩৯।) **শ্রী অমলেন্দ্র রায় :** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবঙ্গের বিশ্ববিদ্যালয়গুলি রাজ্য সরকারকে প্রতিশ্রুতি দিয়াছিলেন যে, সমস্ত পরীক্ষার ফলাফল পরীক্ষা শেষ হওয়ার ৯০ দিনের মধ্যে প্রকাশ করা হইবে; এবং

(খ) সত্য হইলে, কলকাতা বিশ্ববিদ্যালয় কর্তৃক এই বৎসরের বি এ/বি এস সি পার্ট ওয়ান পরীক্ষার ফলাফল ৯০ দিনের মধ্যে প্রকাশ করিতে না পারার কারণ কি?

**শ্রী শম্ভুচরণ ঘোষ :**

(ক) ও (খ) বিশ্ববিদ্যালয়গুলি পরীক্ষার ফলাফল পরীক্ষা শেষ হওয়ার ৯০ দিনের মধ্যে প্রকাশ করার জন্য রাজ্য সরকার কর্তৃক অনুরুদ্ধ হইয়াছিল। কিন্তু এই বিষয়ে বিশ্ববিদ্যালয়গুলি কোনও প্রতিশ্রুতি দেন নাই।

[1-30 — 1-40 P.M.]

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে সরকারের থেকে যে অনুরোধ তারা করেছিলেন সেই অনুরোধ বিশ্ববিদ্যালয়গুলি রেখেছে কিনা?

**শ্রী শম্ভুচরণ ঘোষ :** আমরা অনুরোধ করেছিলাম বিভিন্ন বিশ্ববিদ্যালয়ের উপাচার্যের কাছে তারা জানিয়েছে যে তারা চেষ্টা করছেন। কিন্তু কলকাতা বিশ্ববিদ্যালয় কতকগুলি অসুবিধার জন্য পার্ট ওয়ান পরীক্ষার ফল প্রকাশ করতে দেরি হয়েছে এবং ইতিপূর্বে এই বিধানসভায় এই সম্বন্ধে বিবৃতি দিয়েছি।

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় একটু খোঁজ নিয়ে দেখবেন যে কলকাতা বিশ্ববিদ্যালয় বা অন্যান্য বিশ্ববিদ্যালয় পরীক্ষা যারা নিয়ন্ত্রণ করেন সেগুলি কবে থেকে অনিয়মিতভাবে ফল প্রকাশ করে আসছেন?

**শ্রী শম্ভুচরণ ঘোষ :** সেই বিষয়ে অনুসন্ধান করবার জন্য কলকাতা বিশ্ববিদ্যালয় কাউন্সিল একটি কমিটি নিয়োগ করেছেন। একটা কমিটি পার্ট ওয়ান ফল কেন দেরিতে প্রকাশ হল সেই বিষয়ে অনুসন্ধান করবেন, আর একটি কমিটি পার্ট টু পরীক্ষার ফল যাতে তাড়াতাড়ি বেরোয় তা দেখবেন।

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় মন্ত্রী একটু খোঁজ নিয়ে দেখবেন কি কলকাতা বিশ্ববিদ্যালয় যে সমস্ত পরীক্ষার ফল প্রকাশ করেছেন দেরিতে সেই সমস্ত পরীক্ষার ফলেও যথেষ্ট ভুলত্রুটি থাকছে এবং তাতে ছাত্র-ছাত্রীরা নানাভাবে উৎপীড়িত হচ্ছে।

**শ্রী শম্ভুচরণ ঘোষ :** এই বিষয়ে ইতিপূর্বে বিধানসভায় আমি বিবৃতি দিয়েছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, বিশ্ববিদ্যালয়গুলিকে তাড়াতাড়ি ফল প্রকাশের জন্য অনুরোধ করেছিলেন কিন্তু বিশ্ববিদ্যালয় তা মানেন নি। এখানে মানা না

মানার প্রশ্ন আসে না। কারণ, কলকাতার বিশ্ববিদ্যালয়ের ঐ টিচার কাউন্সিল সরকারের মনোনীত কাউন্সিল। সুতরাং সরকারের প্রতিশ্রুতি কাউন্সিল মানে নি, তা হলে কি সরকারের প্রদত্ত প্রতিশ্রুতি সরকার লঙ্ঘন করলেন না?

**মিঃ স্পিকার ঃ** এটা বিশ্ববিদ্যালয়ের ব্যাপার বিশ্ববিদ্যালয়কে জিজ্ঞাসা করবেন।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি ধরনের কোনও আইন আসতে পারে না যাতে ৯০ দিনের মধ্যে রেজাল্ট বের করা যায়?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** আপনি জানেন যে বিশ্ববিদ্যালয় একটি অটোনমি। তাতে সরকার হস্তক্ষেপ করতে চান না। আমরা বিশ্ববিদ্যালয়কে অনুরোধ করতে পারি মাত্র এই বিষয়ে এবং তারজন্য সাহায্য করতে পারি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** তাহলে বিশ্ববিদ্যালয় নির্বাচিত সংস্থা ভেঙে দেওয়া এটা স্বাধিকারে হস্তক্ষেপ করা নয়?

**মিঃ স্পিকার ঃ** এ প্রশ্ন ওঠে না।

**শ্রী হরিপদ জানা ঃ** যে সমস্ত বি.এ., বি.এ.সি পার্ট ওয়ান, পার্ট টু ছাত্র-ছাত্রীদের রেজাল্ট এখনও বেরয়নি তাদের সংখ্যা দিতে পারেন?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** আমি এ বিষয়ে ইতিপূর্বেই উত্তর দিয়েছি।

### অষ্টম শ্রেণী পর্যন্ত অবৈতনিক শিক্ষা

*৩৬০। (অনুমোদিত প্রশ্ন নং *৪৮৮।) **শ্রী অনিল মুখার্জি ঃ** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, পশ্চিমবাংলায় মোট কতগুলি বিদ্যালয়ে অষ্টম শ্রেণী পর্যন্ত বিনা বেতনে শিক্ষা দেওয়ার ব্যবস্থা করা হইয়াছে?

**শ্রী পার্থ দে ঃ**

প্রায় আট হাজারের মতো মাধ্যমিক বিদ্যালয়ে অষ্টম শ্রেণী পর্যন্ত বিনা বেতনে শিক্ষা দেওয়ার ব্যবস্থা করা হইয়াছে।

### মন্ত্রীদের বিদেশ সফর ও ব্যয়িত অর্থের পরিমাণ

*৩৬১। (অনুমোদিত প্রশ্ন নং *৫৮৭।) **শ্রী কিরণময় নন্দ ঃ** অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমান মন্ত্রী সভার মন্ত্রীদের সরকারি কাজে বিদেশে যাওয়ার জন্য এ পর্যন্ত কত টাকা ব্যয় হইয়াছে; এবং

(খ) কোন কোন মন্ত্রী সরকারি কাজে বিদেশে গিয়াছিলেন?

**ডঃ অশোক মিত্র ঃ**

(ক) টা. ৫৬,৬৫৬.২০

(খ) (১) শ্রী পরিমল মিত্র।

(২) ডঃ কানাইলাল ভট্টাচার্য।

(৩) শ্রী ভক্তিভূষণ মন্ডল।

(৪) শ্রী ননী ভট্টাচার্য।

(৫) শ্রী সুধীন কুমার।

এরসঙ্গে আমি একটু যোগ করতে চাই স্বাস্থ্যমন্ত্রী শ্রী ননী ভট্টাচার্য বিদেশে গিয়েছিলেন ওর ব্যয়-ভার ইউনাইটেড নেশন ফ্যামিলি প্ল্যানিং অ্যাশোসিয়েশন বহন করেছিলেন এবং খাদ্যমন্ত্রী শ্রী সুধীনকুমার ব্যয়ভার বহন করেছিলেন ওয়েস্ট বেঙ্গল এশেনসিয়াল কমোডিটি সাপ্লাই কর্পোরেশন। সুতরাং যে খরচের হিসাব আমি দিলাম তারমধ্যে এদের দুজনের খরচের হিসাব নেই।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** যারা বাইরে গিয়েছিলেন, যাদের নাম করলেন তারা কোথায় কোথায় গিয়েছিলেন?

**ডঃ অশোক মিত্র ঃ** মাননীয় মন্ত্রী পরিমল মিত্র ভুটান গিয়েছিলেন ২৪.৫.৭৮ থেকে ২৭.৫.৭৮ পর্যন্ত। মাননীয় মন্ত্রী ডঃ কানাইলাল ভট্টাচার্য মহাশয় গিয়েছিলেন ব্যাঙ্কক, সিঙ্গাপুর, টোকিও, লন্ডন, প্যারিস, ফ্রাঙ্কফুট, মিলন রোম ৩১.৩.৭৮ থেকে ২৩.৪.৭৮ পর্যন্ত। মাননীয় মন্ত্রী ভক্তিভূষণ মন্ডল গিয়েছিলেন লন্ডন, ফ্রাঙ্কফুট, হামবার্গ ১৬.১০.৭৭ থেকে ৩.১১.৭৭ পর্যন্ত।

**নন-ফরমাল এডুকেশন সেন্টার প্রতিষ্ঠা**

*৩৬২। (অনুমোদিত প্রশ্ন নং *৫০৬।) **শ্রী সন্তোষকুমার দাস ঃ** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত এক বৎসরে পশ্চিমবাংলায় কতগুলি নন-ফরমাল এডুকেশন সেন্টার প্রতিষ্ঠিত হইয়াছে;

(খ) এই সেন্টারগুলি পরিদর্শনের ব্যবস্থা আছে কি; এবং

(গ) এই সেন্টারগুলির উন্নতিবিধানের জন্য কোনও পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কি?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ**

(ক) ২০০টি।

(খ) হ্যাঁ।

(গ) আছে।

**শ্রী সন্তোষকুমার দাস ঃ** এই যে নন-ফরমাল এডুকেশন সেন্টার হচ্ছে এইগুলির টাকা

কি কেন্দ্রীয় সরকার বহন করেন?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** নন-ফরমাল এডুকেশন সেন্টার-এর জন্য কেন্দ্রীয় সরকার টাকা বহন করেন।

**শ্রী সন্তোষকুমার দাস ঃ** কেন্দ্রীয় সরকার কি আবার ইচ্ছামতো তারা নিজেরাও বিভিন্ন স্থানে এইরকম স্কুল প্রতিষ্ঠা করেন?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** কতকগুলি স্বেচ্ছাসেবি প্রতিষ্ঠান আছে যেগুলি রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকার অনুদান পায়। তারাও এইরকম নন-ফরমাল এডুকেশন সেন্টার পরিচালনা করেন।

**শ্রী সন্তোষকুমার দাস ঃ** আপনি কি অবগত আছেন সেই সমস্ত স্কুল বেশিরভাগ ক্ষেত্রে পরিচালিত হচ্ছে না অথচ তাদের পিছনে পয়সা খরচ করা হচ্ছে?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** সরকার থেকে যেগুলি পরিচালনা করা হচ্ছে তার বিরুদ্ধে এইরকম অভিযোগ আমার কাছে নেই।

**শ্রী বিমলকান্তি বসু ঃ** এই সেন্টারগুলির উন্নতি বিধানের জন্য পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে আপনি বলেছেন। সেটা কি চিন্তা করছেন?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** আমরা কেন্দ্রীয় সরকারের নির্দেশ অনুযায়ী পরিকল্পনাগুলিকে সম্প্রসারিত করবার ব্যবস্থা করব তাদের কাছ থেকে নির্দেশ পেলেই।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** এই নন-ফরমাল এডুকেশন সেন্টারগুলি কোথায় প্রতিষ্ঠিত হবে এবং কার ডিসিসন ফাইনাল?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** রাজ্য সরকারের।

**শ্রী হরিপদ জানা ঃ** এই নন-ফরমাল এডুকেশন সেন্টার-এর জন্য কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গ সরকারকে কত টাকা মঞ্জুর করেছিলেন এবং কত টাকা খরচা হয়েছে এবং কত টাকা ফেরত গেছে?

**মিঃ স্পিকার ঃ** এই সাপ্লিমেন্টারি কোয়েশ্চেন এখানে আসে না।

[1-40 — 1-50 P.M.]

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, পশ্চিমবাংলায় বয়স্ক শিক্ষা সম্প্রসারণের জন্য পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রীর সভাপতিত্বে যে কমিটি গঠিত হয়েছিল, এই কমিটি কৃষি কাজে হাত দিয়েছেন কি বয়স্ক শিক্ষার ব্যাপারে?

**মিঃ স্পিকার ঃ** এই প্রশ্ন এখানে ওঠে না।

### মাধ্যমিক বিদ্যালয়ে দু'জন করে প্রধান শিক্ষক

*৩৬৩। (অনুমোদিত প্রশ্ন নং *৫৭২।) **শ্রী প্রবোধচন্দ্র সিংহ ঃ** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক গত ১৯এ ডিসেম্বর, ১৯৭৮

তারিখের লিখিত প্রশ্ন নং ৮০ (অনুমোদিত অ-তারকিত প্রশ্ন নং ৩৬৬)-এর উত্তরের উল্লেখপূর্বক জানাইবেন কি, পশ্চিমবঙ্গে দশটি বিদ্যালয়ে একাধিক প্রধান শিক্ষক থাকার কারণ কি?

**শ্রী পার্থ দে ঃ**

MISA এবং DIR আইন বলে যে সকল প্রধান শিক্ষক গ্রেপ্তার হয়েছিলেন এবং তার ফলে বরখাস্ত অথবা সাময়িক পদচ্যুত হয়েছিলেন বর্তমান সরকারের নীতি অনুযায়ী তাহাদের পুনর্বহাল করা হয়েছে। অবশ্য ঐসব পদে বর্তমানে কর্মরত প্রধান শিক্ষকদিগাকে ও পুনরাদেশ না দেওয়া পর্যন্ত বহাল রাখা হয়েছে।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** যে সমস্ত বিদ্যালয়ে দুজন করে প্রধান শিক্ষক রয়েছেন, তারা দুজনই প্রধান শিক্ষকের কাজ করছেন? এই দুজনই কি থাকবেন?

**শ্রী পার্থ দে ঃ** এই প্রধান শিক্ষক দুজন যারা আছেন, তারমধ্যে একজন হচ্ছেন পুনর্বহাল, আর একজনকে চাকরি দেওয়া হয়েছিল। যাদের চাকরিতে পুনর্বহাল করা হয়েছে, এটা একটা ভাল পদক্ষেপ নেওয়া হয়েছে। যাদের নিয়োগ করা হয়েছে, তারা এখন ঐ বিদ্যালয়েই থাকবেন যতদিন না পর্যন্ত অন্য কোনও ব্যবস্থা হয়। সংশ্লিষ্ট অন্যান্য বিদ্যালয় যে সমস্ত আছে, সেখানে যদি পদ খালি হয়, এবং যদি রাজি থাকে প্রধান শিক্ষক মহাশয়, তাহলে সেই স্কুলে তাদের পাঠিয়ে দেওয়া হবে। তাদের ছাঁটাই করে দেওয়া যেত কিন্তু তা করা হয়নি। যে সমস্ত স্কুলে এই দুজন করে প্রধান শিক্ষক আছেন, সেখানে স্কুল ভাল ভাবেই চলছে।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** যে সমস্ত স্কুলে দুজন করে প্রধান শিক্ষক আছেন, সেখানে কার উপর দায়িত্ব থাকবে, সেই সম্বন্ধে গভর্নমেন্ট থেকে কোনও নির্দেশ দেওয়া হয়েছে কি?

**শ্রী পার্থ দে ঃ** এই সম্পর্কে সুনির্দিষ্ট ভাবে নির্দেশ দেওয়া হয়েছে, যিনি পুনর্বহাল হয়েছেন, তিনিই প্রধান শিক্ষকের দায় দায়িত্ব পালন করবেন। কিন্তু দুজনই প্রধান শিক্ষকের মর্যাদা এবং তাদের প্রাপ্য বেতন পাবেন। এটা সুনির্দিষ্ট ভাবে প্রথম দিন থেকে চালু হয়ে গেছে।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে কি এইরকম কোনও খবর আছে যে এই দুজন প্রধান শিক্ষক থাকার ফলে দুটো করে অ্যানুয়াল পরীক্ষা এবং দুটো করে টেস্ট পরীক্ষা হচ্ছে?

**শ্রী পার্থ দে ঃ** আমার কাছে এইরকম কোনও খবর নেই।

**শ্রী শচীন সেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আমাদের মাননীয় সদস্য মহঃ সোহরাব যে স্কুলের প্রধান শিক্ষক, সেখানে আর কোনও প্রধান শিক্ষক আছেন কিনা, থাকলে এখনও মহঃ সোহরাব মহাশয় পদত্যাগ করছেন না কেন?

**শ্রী পার্থ দে ঃ** আমার জানা নেই।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** পশ্চিমবাংলায় এইরকম কটা স্কুলে দুজন করে প্রধান শিক্ষক আছেন?

**শ্রী পার্থ দে** ঃ ১০ টার বেশি নয়।

**নজরুলের পান্ডুলিপি বিক্রয়**

*৩৬৪। (অনুমোদিত প্রশ্ন নং *৬১০।) **শ্রী নির্মলকুমার বসু** ঃ শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, এক্সাসাইজ বুকে লিখিত ও চুরুলিয়ার নজরুল অ্যাকাডেমিতে রক্ষিত নজরুলের কিছু পান্ডুলিপি বাংলাদেশ সরকারের নিকট বিক্রয়ের প্রস্তাব এসেছে; এবং

(খ) সত্য হইলে, এই পান্ডুলিপি যাতে এই দেশে থাকে তারজন্য রাজ্য সরকারের পক্ষ থেকে পান্ডুলিপি ক্রয়ের কোনও প্রস্তাব আছে কি?

**শ্রী শম্ভুচরণ ঘোষ** ঃ

(ক) চুরুলিয়া নজরুল অ্যাকাডেমির নিকট সংবাদ লইয়া জানা যায় যে এইরূপ কোনও প্রস্তাব বাংলাদেশ সরকারের নিকট হইতে আসে নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী নির্মলকুমার বোস** ঃ মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, চুরুলিয়ায় নজরুল-এর যে সমস্ত পান্ডুলিপি আছে নজরুল অ্যাকাডেমিতে, সেটা রাজ্য সরকারের পক্ষ থেকে নেবার কোনও ব্যবস্থা হয়েছে কি?

**শ্রী শম্ভুচরণ ঘোষ** ঃ নজরুল অ্যাকাডেমিতে নজরুলের যে পান্ডুলিপি আছে, সেইগুলো কিনে নেবার পরিকল্পনা আপাতত রাজ্য সরকারের নেই, তবে এই প্রস্তাব বিবেচনা করা যেতে পারে।

**পঞ্চায়েত সভায় যোগদানের জন্য নির্বাচিত শিক্ষকদের বিশেষ ছুটি**

*৩৬৬। (অনুমোদিত প্রশ্ন নং *৮০২।) **শ্রী জন্মেজয় ওঝা** ঃ শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) জেলা পরিষদ পঞ্চায়েত সমিতি ও গ্রাম পঞ্চায়েতে নির্বাচিত শিক্ষক সদস্যদের জিলা পরিষদ কিংবা পঞ্চায়েতের সভায় যোগদানের জন্য লিভ অন ডিউটি মঞ্জুর, করার কোনও ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে; এবং

(খ) হইয়া থাকিলে, শিক্ষা প্রতিষ্ঠানসমূহে ঐ মর্মে কোনও সার্কুলার পাঠানো হইয়াছে কি?

**শ্রী পার্থ দে** ঃ

(ক) প্রাথমিক বিদ্যালয় সম্পর্কে এইরূপ একটি সরকারি আদেশ সম্প্রতি জারি করা হইয়াছে। মাধ্যমিক বিদ্যালয় সম্বন্ধেও অনুরূপ ব্যবস্থা করা হইতেছে।

(খ) সরকারি আদেশের অনুলিপি প্রতি জেলায় পাঠানোর ব্যবস্থা করা হইতেছে।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** এই যে সরকারি নির্দেশ আপনি পাঠিয়েছেন এর অনুলিপি কি আমাদের মধ্যে বিতরণ করবেন?

**শ্রী পার্থ দে ঃ** আপনারা চাইলে নিশ্চয়ই করব।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** অতিরিক্ত প্রশ্ন, আপনি বলেছেন যারা গ্রাম পঞ্চায়েতের গ্রাম প্রধান হয়েছেন বা পঞ্চায়েতের সভাপতি, জেলা পরিষদের সভাপতি আছেন তারা অন ডিউটি লিভ পাবে। ব্যাপারটা কি, শুধু মিটিং অ্যাটেন্ড করলেই পাবে, না যেখানে রাস্তা তৈরি হচ্ছে, খাল কাটা হচ্ছে, সেখানে গিয়ে যদি তিনি বসে থাকেন তাহলে তার অবস্থাটা কি হবে, সেটাও কি অন ডিউটি লিভ হবে?

**শ্রী পার্থ দে ঃ** অনির্দিষ্ট ব্যাপারে সার্কুলার কিছু নেই, সার্কুলারে মিটিং এর কথাই বলা আছে।

**শ্রী বিমলকান্তি বসু ঃ** ছুটি দেবার কথা বলছেন, কোন কোন ক্ষেত্রে অঞ্চল প্রধান জেলা পরিষদের মূল দায়িত্বে থাকেন যারজন্য তাদের দীর্ঘদিন স্কুলে কামাই দিতে হয় এই ক্ষেত্রে অন ডিউটি লিভ নিলে সেখানে ডেপুটেশন ভেকান্সিতে লোক নেবার ব্যবস্থা সম্পর্কে সরকার কি চিন্তা করছেন?

**শ্রী পার্থ দে ঃ** এটা দীর্ঘস্থায়ী ছুটি নয়, সভাগুলিতে উপস্থিত হওয়ার জন্য সাময়িক ভিত্তিতে ছুটি দেওয়া হয় এক দিনের জন্য।

### দীনবন্ধু এন্ড্রুজ কলেজ (গড়িয়া)-র বরখাস্ত শিক্ষাকর্মী

*৩৬৭। (অনুমোদিত প্রশ্ন নং *৯৯৩।) **শ্রী সন্দীপ দাস ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, সম্প্রতি গড়িয়া দীনবন্ধু এন্ড্রুজ কলেজের কয়েকজন শিক্ষাকর্মিকে সাময়িকভাবে বরখাস্ত করা হয়েছে;

(খ) সত্য হলে—

(১) কতজন শিক্ষাকর্মীকে এভাবে বরখাস্ত করা হয়েছে,

(২) কি কারণে এদের বরখাস্ত করা হয়েছে, ও

(৩) যারা বরখাস্ত হয়েছেন তাদের নিয়ম অনুযায়ী কোনও আংশিক বেতন দেওয়া হচ্ছে কি?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ**

(ক) কয়েকজন শিক্ষাকর্মিকে নয়, একজন শিক্ষাকর্মিকে সাময়িকভাবে বরখাস্ত (Suspend) করা হইয়াছে।

(খ) (১) একজন শিক্ষাকর্মিকে (Cashier) সাময়িকভাবে বরখাস্ত করা হইয়াছে।

(২) কলেজের প্রশাসক আলিপুরের এস.ডি.ও. কলেজের হিসাবপত্র সংক্রান্ত গোলযোগ সম্বন্ধে তদন্ত করার জন্য একটি কমিটি নিয়োগ করেন। হিসাবপত্রের গোলযোগ সংক্রান্ত ব্যাপারেই এস.ডি.ও তাহাকে সাময়িকভাবে বরখাস্ত করেন।

(৩) নিয়মানুয়ায়ী তাহাকে আংশিক বেতন দেওয়া হইতেছে।

**শ্রী সন্দীপ দাস ঃ** মন্ত্রী মহাশয় কি জানাবেন, যে কিছু সংখ্যক ব্যক্তি, বহিরাগত, প্রশাসনকে ঘেরাও করে একটা কমিটি গঠন করা হলে এই মর্মে সই আদায় করে নিয়েছেন, এই অভিযোগ যারা করেছে তারাই কি এর বিচার করছে?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** কলেজের হিসাব সংক্রান্ত ব্যাপারে গোলমাল থাকায় ওখানে প্রশাসক, এস,ডি,ও, একটা কমিটি গঠন করে সেই কমিটির রিপোর্টের ভিত্তিতে তাকে সাময়িকভাবে বরখাস্ত করা হয়েছে।

**শ্রী সন্দীপ দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, যারা অভিযোগ করেছে তারাই কি বিচার করছে?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** এইরকম কোনও অভিযোগ আমার কাছে নেই।

**শ্রী সন্দীপ দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ঐ শিক্ষাকর্মি ছাড়াও আরও শিক্ষাকর্মির বিরুদ্ধে দুর্নীতির অভিযোগ ছিল কিন্তু তাদেরকে বাদ দিয়ে শুধু একজনকে বরখাস্ত করা হয়েছে একথা কি ঠিক?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** এইরকম কোনও তথ্য আমার কাছে নেই।

**শ্রী সন্দীপ দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই শিক্ষাকর্মির বিরুদ্ধে কোনও অভিযোগ প্রমাণিত হয়েছে কি এখন পর্যন্ত?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** এস,ডি,ও,র কাছ থেকে চূড়ান্ত রিপোর্ট এখনও পাওয়া যায়নি।

**শ্রী সন্দীপ দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, কবে থেকে কত ভাগ সাসপেনশন অ্যালাউন্স দেওয়া হবে? এটা কি সত্য যে ১৬ মাস পরে তাকে সাসপেনশন অ্যালাউন্স দেওয়া হয়েছে?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** ৩০শে জানুয়ারি পর্যন্ত অর্ধেক বেতন ও পূর্ণ ভাতা দেওয়া হয়েছে এবং ফেব্রুয়ারি ১৯৭৯ সাল থেকে ৭৫ শতাংশ বেতন এবং পূর্ণ ভাতা দেওয়া হয়েছে।

* ৩৬৮ (স্থগিত)

**রামপুরহাট থানার বুধিগ্রাম উচ্চ বিদ্যালয়ের পরিচালন ব্যবস্থা**

*৩৬৯। (অনুমোদিত প্রশ্ন নং *৯৭৩।) **শ্রী শশাঙ্কশেখর মন্ডল ঃ** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে গত অধিবেশনে অ-তারকিত প্রশ্ন নং ২৭৭-এর 'খ' ধারায় উল্লেখপূর্বক জানাইবেন কি যে, রামপুরহাট থানার বুধিগ্রাম উচ্চ

বিদ্যালয়ের পরিচালন ব্যবস্থা সম্পর্কে উক্ত প্রারম্ভিক ব্যবস্থা ভিন্ন পরবর্তী কোনও ব্যবস্থা গৃহীত হইয়াছে কি?

**শ্রী পার্থ দে ঃ**

পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদ জানাইয়াছেন যে রামপুরহাট থানার বুধিগ্রাম অঞ্চল উচ্চ বিদ্যালয়ে পরিচালন ব্যবস্থা যাতে ব্যাহত না হয় সেজন্য একজন প্রশাসক নিয়োগ করা হইয়াছে।

[1-50 — 2-00 P.M.]

**শ্রী শশাঙ্কশেখর মন্ডল ঃ** প্রশাসক নিয়োগ করা হয়েছে মন্ত্রী মহাশয় বললেন। উনি কি কার্যভার গ্রহণ করেছেন, না, এখনও কার্যভার গ্রহণ করেন নি কিন্তু কাগজে কলমে হয়েছেন?

**শ্রী পার্থ দে ঃ** কার্যভার গ্রহণ করেছেন কিনা এখনই বলতে পারব না, জেনে বলতে পারি।

**শ্রী শশাঙ্কশেখর মন্ডল ঃ** আমি কি আশা করতে পারি আগামি এক মাস বা ১৫ দিনের মধ্যে এটা হবে? সাধারণত দেখা যায় যে এই সম্পর্কে সিদ্ধান্ত হয় কিন্তু কার্যে পরিণত হতে অনেক দেরি হয়।

**শ্রী পার্থ দে ঃ** যদি আদালত সংক্রান্ত বাধা না থাকে তাহলে প্রশাসক নিয়োগ করার পরে এক সপ্তাহের মধ্যে হতে পারে। তবে আদালত সংক্রান্ত বাধা থাকলে অনেক দেরি হয়।

**শ্রী শশাঙ্কশেখর মন্ডল ঃ** আমি একটা খবর দিতে চাইছি যে আদালত সংক্রান্ত বাধা নেই। যাতে এক সপ্তাহের মধ্যে হয় সেইজন্য আপনাকে অনুরোধ জানাচ্ছি।

**মিঃ স্পিকার ঃ** This is a request for action.

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন একজন প্রশাসক নিয়োগ করা হয়েছে। যাকে নিয়োগ করা হয়েছে তিনি সরকারি লোক না বেসরকারি লোক? সরকারি অফিসিয়াল না নন অফিসিয়াল?

**শ্রী পার্থ দে ঃ** সরকারি লোক।

**অভিজ্ঞ প্রাথমিক শিক্ষকদের 'এ' ক্যাটাগরি-তে উন্নীতকরণ**

*৩৭০। (অনুমোদিত প্রশ্ন নং *১০২৪।) **শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবঙ্গে শিক্ষা দপ্তরের আওতাধীন প্রাথমিক বিদ্যালয়সমূহের শিক্ষক ১০ বছর চাকুরিকাল পূর্ণ করার সঙ্গে সঙ্গে তাহাদিগকে 'এ' ক্যাটাগরি শিক্ষক হিসেবে উন্নীত করার সিদ্ধান্ত সরকার গ্রহণ করিয়াছেন; এবং

(খ) সত্য হইলে, জেলা দপ্তরগুলিতে এ বিষয়ে নির্দেশনামা দেওয়া হইয়াছে কি?

**শ্রী পার্থ দে ঃ**

(ক) না; ইহা সত্য নহে।

(খ) এ প্রশ্ন উঠে না।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** সবক্ষেত্রে যখন ক্যাটাগরি দেওয়া হচ্ছে, গ্রেডেশন লিস্ট করা হচ্ছে, 'এ' ক্যাটাগরি, 'বি' ক্যাটাগরি করা হচ্ছে তাহলে সেটা প্রাথমিক শিক্ষকদের ক্ষেত্রে না দেওয়ার কারণ কি?

**শ্রী পার্থ দে ঃ** বিষয়টা ভালভাবে অনুধাবিত হয়নি। শিক্ষকদের সম্পর্কে আমাদের এডুকেশন কমিশন, ১৯৬৪-৬৫ সালে যেটা গঠিত হয়েছিল তাদের একটা নির্দেশ ছিল। সেই সুপারিশে পরিষ্কারভাবে বলা হয়েছিল শিক্ষক যারা নির্বাচিত হবেন তাদের শিক্ষণপ্রাপ্ত হতে হবে, ট্রেন্ড হতে হবে। সেইটা অনুসরণ করা হচ্ছে। তার সুবিধা-অসুবিধা দুইই আছে। এই হচ্ছে বর্তমান পরিস্থিতি। সেইটা এই উদ্দেশ্যে বলা হচ্ছে।

**শ্রী বিমলকান্তি বসু ঃ** ১০ বছর চাকরি হয়ে গেল উন্নত করা হচ্ছে। প্রশ্ন হচ্ছে, যদি নন-ম্যাট্রিক হয় ১০ বছরের বেশি চাকরি হয় সেক্ষেত্রে 'এ' ক্যাটাগরি পাবে কি?

**শ্রী পার্থ দে ঃ** না।

**শ্রী প্রবোধচন্দ্র সিনহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে অত্যন্ত জরুরি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। এখানে মুখ্যমন্ত্রী এবং পশ্চিমবাংলার শিক্ষামন্ত্রী রয়েছেন। পশ্চিমবাংলার বিদ্যালয়ের যে সমস্ত শিল্প শিক্ষক আছেন তারা গত কয়েকদিন ধরে অনশন করছেন এবং তাদের অনশনের ৯৬ ঘন্টা অতিক্রান্ত হয়ে গিয়েছে। তাদের মধ্যে দুজনের অবস্থা অত্যন্ত আশঙ্কাজনক। তাদের যে সমস্ত দাবি যেমন শিক্ষকদের চাকুরির স্থায়ীকরণ, বেতন, ভাতা ইত্যাদি নিয়ে তাদের সাথে মন্ত্রী সভার পক্ষ থেকে আলোচনা করবার জন্য অনুরোধ জানাচ্ছি এবং এই শিক্ষকরা যাতে অনশন ভাঙেন এবং তাদের জীবন যাতে রক্ষা পায় তারজন্য ব্যবস্থা করার জন্য অনুরোধ করছি।

**মিঃ স্পিকার ঃ** পার্থবাবু এটা দেখুন। শিক্ষকের জীবন আশঙ্কাজনক।

**শ্রী পার্থ দে ঃ** দেখব।

## Starred Question

## (to which written answers was laid on the Table)

### কলকাতার অলিয়া মাদ্রাসায় মুসলমান ছাত্র ও শিক্ষকের সংখ্যা

*৩৫৯। (অনুমোদিত প্রশ্ন নং *২৮৫।) **শ্রী এ কে এম হাসানুজ্জমান ঃ** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলকাতা অলিয়া মাদ্রাসায় বিগত ৩১এ জানুয়ারি তারিখে মোট কত ছাত্র ছিল ও তাহাদের মধ্যে কতজন মুসলমান;

(খ) ঐ মাদ্রাসায় ঐ তারিখে মোট কতজন শিক্ষক ছিলেন ও তাহাদের মধ্যে কতজন মুসলমান; এবং

(গ) ঐ মাদ্রাসায় ঐ তারিখে কোনও অ-মুসলমান শিক্ষক থাকিলে ঐ অ-মুসলমান শিক্ষকদের মধ্যে কাহারও আরবী, উর্দু বা ফার্সি ভাষাভিত্তিক কোনও শিক্ষাগত যোগ্যতা ছিল কি?

**শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ২২৮ জন সকলেই মুসলমান।

(খ) ১৭ জন, সকলেই মুসলমান।

(গ) এ প্রশ্ন ওঠে না।

**শ্রী শশাঙ্কশেখর মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বীরভূমের তিলপাড়া ভেঙে যাওয়ার জন্য বিগত খারিফ মরশুমে তীব্র ক্ষতি হয়েছিল। এইটার পরে বীরভূমের চাষ বিশেষ করে রামপুরহাটের চাষের বিশেষ ক্ষতি হয়েছিল। উত্তরখাল বিভাগের নির্বাহি বাস্তুকার অর্থাৎ নর্থ ডিভিসনের নির্বাহি বাস্তুকারের বিরুদ্ধে অভিযোগ উঠেছে এই কাগজে। (একটি কাগজ আন্দোলিত করিয়া।) তিনি বোরো ধানের জল দেবার জন্য যে কারচুপি করেছেন তাতে এই কাগজে তার সম্পর্কে একটি গুরুতর অভিযোগ করা হয়েছে। সে অভিযোগ সম্পর্কে বলতে চাই যে চাষিদের বিশেষ ভাগচাষি ও প্রান্তিক চাষিরা ক্ষতিগ্রস্ত হয়েছে। সেই নির্বাহি বাস্তুকার অনেক দিন ধরে ঐ জায়গায় আছেন এবং তিনি সেখানে কেবল অবস্থাপন্ন গৃহস্থদের সহযোগিতা করে তাদের স্বার্থে জল দেন গরিবরা সেখানে বঞ্চিত হচ্ছে তারা জল পাচ্ছে না। এ বিষয়ে যাতে ব্যবস্থা গ্রহণ করা হয় তারজন্য আমি অনুরোধ জানাচ্ছি।

## Adjournment Motion

**মিঃ স্পিকার ঃ** আমি আজ শ্রী রজনীকান্ত দোলুই মহাশয়ের কাছ থেকে একটি মুলতুবি প্রস্তাবের নোটিশ পেয়েছি। বিষয়টি হচ্ছে শ্রী দোলুই পশ্চিমবঙ্গে অনিয়মিত ট্রেন চলাচলের ফলে যাত্রী সাধারণের দুর্ভোগের কথা আলোচনা করতে চেয়েছেন। রেলওয়ে পরিবহন ব্যাপারে মূল দায়িত্ব কেন্দ্রীয় সরকারের। এতে রাজ্য সরকারের সরাসরি কোনও দায়িত্ব নেই। সুতরাং আমি এই মুলতুবি প্রস্তাবে অসম্মতি জ্ঞাপন করছি। তবে সদস্য মহাশয় ইচ্ছা করলে সংশোধিত প্রস্তাবটি পড়তে পারেন।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মুখ্যমন্ত্রী এখানে উপস্থিত আছেন। আমি তাঁকে বলব এই ব্যাপারে একটি নজর দেবার জন্য কারণ প্রত্যেকটি ডিভিসনে রেল যাত্রীরা খুব বিপর্যস্ত হচ্ছে। কালকেই হাওড়া স্টেশনে রেলযাত্রীদের দারুণ দুর্ভোগ হয়েছে আর শিয়ালদা ডিভিসনে হামেসাই রেল যাত্রী সাধারণের দুর্ভোগ হচ্ছে।

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি একটা রিপোর্ট চেয়েছি। সম্প্রতিকালে ২।৪ মাস ধরে এইরকম জিনিস হচ্ছে ট্রেন দেরি করে আসে দেরি করে ছাড়ে। এতে খুবই অসুবিধা হচ্ছে। কিন্তু সঙ্গে সঙ্গে আবার ট্রেন যারা চালায় তাদের উপর মারধোর হচ্ছে। এটাও তো ঠিক নয়। আমি

রিপোর্ট চেয়েছি এবং কতগুলি ঘটনা হয়েছে। সম্প্রতি রেলমন্ত্রী মধু দন্ডবতে এখানে আসছেন কল্যাণী যাবার কথা। তার আগে আমি চিঠি লিখে সুপারিশ করব এবং ম্যানেজার এবং যারা অপারেশন করেন তাদের নিয়ে আমি বসব। কারণ যদিও এটা কেন্দ্রীয় সরকারের ব্যাপার কিন্তু অসুবিধাটা আমাদের হচ্ছে এবং সে অসুবিধা খুবই ভয়ঙ্কর।

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** শিক্ষামন্ত্রী এখানে রয়েছেন। ঐ যেসব শিক্ষকরা অনশন করে আছেন তাদের মধ্যে দু' জনের অবস্থা খুবই আশঙ্কাজনক। আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব তিনি যেন তাদের ডেকে একটা আলোচনা করেন আলোচনার দরজা তিনি যেন খুলে দেন।

**মিঃ স্পিকার ঃ** এর আগে এই বিষয়টি এখানে প্রবোধ সিংহ মহাশয় ব্যক্ত করেছেন আমি শিক্ষামন্ত্রী মহাশয়কে তা জানিয়ে দিয়েছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার অনুমতি নিয়ে একটি কথা বলতে চাই। ব্যাপারটি খুবই গুরুত্বপূর্ণ। দেখলাম কেন্দ্র থেকে একটা এম.পি. টিম আসছে মরিচঝাঁপি সম্পর্কে তদন্ত করবার জন্য। কিন্তু দুঃখের বিষয় যে আমরা এখানে রয়েছি এবং হাউস চলছে আর পার্লামেন্ট থেকে পশ্চিমবাংলায় আসছে মরিচঝাঁপি তদন্ত করবার জন্য তারা রিপোর্ট দেবে আর আমরা এখানে যখন হাউস চলছে তখন সেখানে যেতে পারব না? আমরা তদন্ত করতে পারব না যে কি ব্যাপার হচ্ছে। তাই আমি বিনীতভাবে জানাচ্ছি যে সমস্ত দল থেকে একজন করে সদস্য নিয়ে একটি টিম করে সেখানে তদন্ত করে আমি এই সেই রিপোর্ট হাউসে প্লেস করি ঐ পার্লামেন্ট থেকে টিম আসার আগে। আমার মনে হয় একটা প্রশ্ন এখানে থেকে যাচ্ছে যে সরকার ইচ্ছা করে হয়তো কিছু জিনিস চেপে যাচ্ছেন।

[2-00 — 2-10 P.M.]

সুতরাং বিরোধী দলের সদস্য এবং সকল দলের সদস্যদের নিয়ে অবিলম্বে একটি কমিটি তৈরি করা হোক। বিধানসভার সদস্যদের নিয়ে আমরা সেখানে গিয়ে দেখতে চাই সত্যিকারে ব্যাপারটা কি হচ্ছে। আমাদের কাছে নানা তথ্য আসছে, প্রশ্ন আসছে। বিধানসভা চলছে অথচ এখানকার সদস্যরা ওখানে গিয়ে প্রকৃত ব্যাপারটা জানতে পারবে না এই অবস্থা হলে দিল্লির কাছে আমরা ছোট হয়ে যাব। আমরা সেখানে যদি না যেতে পারি তাহলে এটা আমাদের কাছে অত্যন্ত লজ্জার ব্যাপার হবে। আমরা বিধানসভায় রয়েছি অথচ কিছুই করতে পারছি না। আপনারা চিৎকার করবেন না, আমাদের বলার হেতু আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ব্যাপারটি অত্যন্ত গুরুত্বপূর্ণ। সংসদ সদস্যরা এখানে এসে যখন তারা প্রকৃত তথ্য, রিপোর্ট সত্য তথ্য দেবেন তখন আমাদের পশ্চিমবাংলার মুখে চুন-কালি পড়বে। সেইজন্য আমি বলছি মুখ্যমন্ত্রী আজকে উপস্থিত আছেন, তিনি নিশ্চয় আজকে হাউস চলার সময় পর্যন্ত একটি কমিটি গঠন করে দিন যাতে বিরোধী দলের সদস্যরা সকলে মিলে গিয়ে একটা তদন্ত করে প্রকৃত তথ্য উদঘাটন করতে পারেন এবং মানবিকতার দিক থেকেও এটা হওয়া উচিত।

**শ্রী রজনীকান্ত দোলুই :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ব্যাপারটি অত্যন্ত গুরুত্বপূর্ণ। আজকে মুখ্যমন্ত্রী উপস্থিত আছেন, তিনি কি করবেন এই ব্যাপারে সেটা আমাদের একটু বলুন। মাননীয় সত্যবাবু যে কথা বলেছেন আমিও তারসঙ্গে একমত, আপনি সভাপতি হোন, ওদের দলের পক্ষ থেকে কিছু মেম্বার নেওয়া হোক, আমাদের দলের তরফ থেকে একজন করে নিয়ে একটি কমিটি করা হোক এবং তারা গিয়ে প্রকৃত ব্যাপারটা দেখে আসুন। মুখ্যমন্ত্রী উপস্থিত আছেন তিনি কিছু বলুন।

**মিঃ স্পিকার :** আপনার সাজেশন চীফ মিনিস্টার শুনেছেন।

## Voting on Demand for Grants

### DEMAND NO. 31

**Major Head : 276-Secretariat—Social and Community Services.**

**Shri Sambhu Charan Ghosh :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 1,27,00,000/- be granted for expenditure under Demand No. 31, Major Head : "276-Secretariat—Social and Community Services".

### DEMAND NO. 34

**Major Heads :** 277-Education (Excluding Sports and Youth Welfare), 278-Art and Culture, and 677-Loans for Education, Art and Culture (Excluding Sports and Youth Welfare).

**Shri Sambhu Charan Ghosh :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 2,23,95,43,000 be granted for expenditure under Demand No. 34, Major Heads : "277-Education (Excluding Sports and Youth Welfare), 278-Art and Culture, and 677-Loans for Education, Art and Culture (Excluding Sports and Youth Welfare)"

### DEMAND NO. 35

Major Head : 279 - Scientific Services and Research.

**Shri Sambhu Charan Ghosh :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 29,000 be granted for expenditure under Demand No.35, Major Head. "279-Scientific Services and Research".

(The Printed Speech of Shri Sambhu Charan Ghosh is taken as read)

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে ৩৪নং দাবির অন্তর্গত ২৭৭-শিক্ষা (ক্রীড়া ও যুব কল্যাণ

ব্যতিরেকে), ২৭৮-কলা ও সংস্কৃতি এবং ৬৭৭-শিক্ষা কলা ও সংস্কৃতি বিষয়ে ঋণ (ক্রীড়া ও যুব কল্যাণ ব্যতিরেকে) এই তিন খাতে ১৯৭৯-৮০ আর্থিক বৎসরে ২২৩ কোটি ৯৫ লক্ষ ৪৩ হাজার টাকা ব্যয়বরাদ্দের প্রস্তাব আমরা পেশ করছি। এছাড়াও ১৯৭৯-৮০ সালের বাজেটে অন্যান্য দাবির অন্তর্গত ব্যয়বরাদ্দের প্রস্তাব সেই বিষয়ের মন্ত্রীরা পেশ করবেন। অবশ্য বর্তমান প্রস্তাবের মধ্যে ১৯৭৯-৮০ সালের শিক্ষাখাত বরাদ্দের বৃহদাংশ অন্তর্ভুক্ত।

বিগত এক বৎসর ছিল শিক্ষাক্ষেত্রে নূতন কাজের ও বিস্তারের বৎসর। গুরুত্ব অনুযায়ী আমাদের কর্তব্যের যে পরম্পরা আমরা নির্ধারণ করেছিলাম সেই কর্মসূচি আমরা নিষ্ঠা সহকারে পালন করে আসছি। মাধ্যমিক শিক্ষা পর্যদ, জেলা স্কুল বোর্ড এবং এই জাতীয় প্রতিষ্ঠানগুলির কাজে যথেষ্ট উন্নতি সাধিত হয়েছে। ছাত্র, শিক্ষক এবং কর্মচারীদের স্বার্থে পড়ে-থাকা কাজগুলি সত্বর সম্পন্ন করার জন্য এই প্রতিষ্ঠানগুলি সর্বতোমুখি প্রয়াস নিয়েছেন। বিদ্যালয়ের পরীক্ষা ও ফলপ্রকাশ যথাসময়ে করা হয়েছে। পুরাতন প্রদেয় স্কুল ফাইনাল সার্টিফিকেটগুলি সফল ছাত্রদের মধ্যে বিতরণ করা হচ্ছে। বাধাবিপত্তি সত্ত্বেও সরকার শিক্ষা প্রতিষ্ঠানে গণতান্ত্রিক আদর্শগুলি সুরক্ষিত করে আসছেন। সামান্য কয়েক ক্ষেত্রে বিদ্যালয়ের কার্যকর সমিতি বাতিল করা হয়েছে বটে; তবে তার সংখ্যা ৩০-এর বেশি হবে না।

বিদ্যালয়গুলির জন্য একটি সমান অনুদান নীতির প্রবর্তন করা হয়েছে। এককালীন অনুদান বা ক্যাপিটাল গ্রান্টের জন্যও এক যুক্তিগ্রাহ্য নীতি গ্রহণ করা হয়েছে। অনেক অসুবিধা কাটিয়ে নূতন লক্ষ্যমাত্রার ১০০০-এর মধ্যে ৫০০টি নূতন প্রাথমিক বিদ্যালয় ইতিমধ্যেই স্থাপিত হয়েছে এবং ১০০ জন নূতন প্রাথমিক শিক্ষকও নিয়োগ করা হয়েছে। এই কাজের গতি আরও ত্বরান্বিত করার জন্য ব্যবস্থা নেওয়া হচ্ছে। বিধ্বংসী বন্যাতেও এ রাজ্যের শিক্ষাজীবন বানচাল হয়ে যায় নি। বন্যাপীড়িত অঞ্চলে সরকারি ও জনগণের সহায়তায় নূতন নূতন বিদ্যালয় গড়ে উঠছে। ছাত্রদের জন্য আমরা আরও বেশি পরিমাণ সহায়তা ও উৎসাহমূলক ব্যবস্থা নিয়েছি এবং শিক্ষকদের জন্য তাদের অধিকার সুরক্ষা ও বেতনবৃদ্ধির ব্যবস্থা নিয়েছি। এখন থেকে কার্যকরী সমিতিগুলিতে অ-শিক্ষক কর্মচারীদের প্রতিনিধিও থাকবেন। বিদ্যালয়ের যেসব কর্মচারীকে অন্যায়ভাবে বরখাস্ত করা হয়েছিল তাদের ফিরিয়ে আনা হয়েছে এবং এই সরকার ক্ষমতায় আসার পর থেকে রাজনৈতিক কারণে একজনকেও ক্ষতিগ্রস্ত হতে হয়নি।

সমস্ত পাঠাগারগুলিকে একটি সমান অনুদান নীতির আওতায় আনা হয়েছে। রাজ্য পরিকল্পনা কমিটি নিয়মিতভাবে বসছেন এবং সরকারকে পাঠাগার, গ্রন্থাগার বিষয়ে প্রয়োজনীয় পরামর্শ দিচ্ছেন। রামমোহন পাঠাগার সংস্থাকেও সরকারি সহায়তার দেয় অংশ দেওয়া হয়েছে।

পশ্চিমবাংলার পাঠাগার, প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষাক্ষেত্রে গণতান্ত্রিক রীতি সক্রিয় করার জন্য প্রয়োজনীয় আইন প্রণয়ন ও বর্তমান আইনের সংশোধনের ব্যবস্থা নেওয়া হচ্ছে।

**প্রাথমিক শিক্ষা**

পঞ্চম পরিকল্পনার শেষে (১৯৭৭-৭৮) ৬ থেকে ১১ বৎসরের মোট ৭১.০৬ লক্ষ শিশুর মধ্যে ৫৯.৯৩ লক্ষ (৩৭.৬৬ লক্ষ বালক ও ২২.২৭ লক্ষ বালিকা) প্রথম থেকে পঞ্চম শ্রেণীর প্রাথমিক শিক্ষার আওতায় আনা হয়েছে বলে আশা করা যাচ্ছে। এর ফলে

৬ থেকে ১১ বৎসরের শিশুদের ৮৪ শতাংশ প্রাথমিক শিক্ষার সুযোগ পেয়েছে। ষষ্ঠ পরিকল্পনাকালে আরও ১৬.৫৬ লক্ষ এই বয়সের শিশুকে এই সুযোগ দেওয়া হবে বলে প্রস্তাব করা হচ্ছে। এরমধ্যে আংশিক সময়ের আনুষ্ঠানিক শিক্ষার ৫ লক্ষ ধরা আছে। এই ব্যবস্থা সফল হলে ১৯৮২-৮৩ সালের মধ্যে এই বয়সের সমস্ত শিশুদের প্রথম থেকে পঞ্চম শ্রেণীর শিক্ষার সুযোগ দেওয়া সম্ভব হবে এবং মোট ছাত্রসংখ্যা দাঁড়াবে ৭৬.৪৯ লক্ষে।

১৯৭৮-৭৯ আর্থিক বছরে ১,২০০ নূতন প্রাথমিক বিদ্যালয় স্থাপন ও ৩,৮০০ জন নূতন শিক্ষক নিয়োগ মঞ্জুর করা হয়েছে। ১৯৭৯-৮০ সালে আরও ১,২০০ প্রাথমিক বিদ্যালয় স্থাপন ও ৩,৮০০ জন শিক্ষক নিয়োগ করা হবে। এগুলি ১৯৮০ সালের ১লা জানুয়ারি থেকে চালু হবে।

১৯৭৯ সালের ১লা জানুয়ারি থেকে ৪১০টি আংশিক সময়ের আনুষ্ঠানিক শিক্ষাকেন্দ্র মঞ্জুর করা হয়েছে। এর ছাত্ররা আসবে ৯ থেকে ১১ বছর বয়সের সেইসব ছেলেমেয়েদের থেকে যারা আনুষ্ঠানিক শিক্ষার সুযোগ পায় না। ১৯৭৯-৮০ সালে ৯ থেকে ১১ বছরের এইসব ছেলেমেয়েদের মধ্যে ৭৯,৫০০ জনের জন্য আনুষ্ঠানিক শিক্ষাকেন্দ্র চালু করার প্রস্তাব করা হচ্ছে।

**উৎসাহমূলক ব্যবস্থা**

আমরা সমস্ত আদিবাসী ছাত্রীদের, তালিকাভুক্ত শ্রেণীর ছাত্রীদের ৫০ শতাংশ ও অন্যান্য ছাত্রীদের ৭ থেকে ৮ শতাংশের মধ্যে বিদ্যালয়ের পোষাক বিতরণ করে আসছি। ১৯৭৮-৭৯ সাল থেকে তা বাড়িয়ে সমস্ত তালিকাভুক্ত ছাত্রীদের এবং অন্যান্য ছাত্রীদের ১৯ শতাংশকে এই ব্যবস্থার মধ্যে আনা হয়েছে।

বিদ্যালয়ে হাজিরার জন্য বৃত্তি ছাত্রীপ্রতি মাসিক ১ টাকা থেকে ২ টাকা করার প্রস্তাব আছে। এছাড়া ১৯৭৯-৮০ সাল থেকে কয়েকটি শর্তসাপেক্ষে গ্রামের প্রাথমিক বিদ্যালয়ে তালিকাভুক্ত শ্রেণীর ছাত্রীদের সবাইকে ও অন্যানা ছাত্রীদের ২০ শতাংশকে এই বৃত্তির সুযোগ দেওয়া হবে।

বর্তমান আর্থিক বছর থেকে প্রথম থেকে পঞ্চম শ্রেণীর ছাত্র-ছাত্রীদের যে বিনামূল্যে বাংলা ও নেপালি পাঠ্যপুস্তক দেওয়ার প্রকল্প আছে তা বাড়িয়ে হিন্দি ও উর্দু ভাষাভাষিদেরও দেওয়া হবে।

বর্তমান আর্থিক বছরে সরকার তালিকাভুক্ত ও আদিবাসী ছাত্র-ছাত্রীদের অবৈতনিক আবাসনের জন্য ২০টি আশ্রমিক ছাত্রাবাসের প্রতিষ্ঠা মঞ্জুর করেছেন। ১৯৭৯-৮০ সালে এই ধরনের আরও ১০টি ছাত্রাবাস প্রতিষ্ঠিত হবে।

কেন্দ্রীয় সাহায্যে ১লা জানুয়ারি, ১৯৭৯ থেকে আদিবাসী উপ-প্রকল্পভুক্ত এলাকায় ৪০টি প্রাথমিক বিদ্যালয় মঞ্জুর করা হয়েছে।

অভূতপূর্ব বন্যার ফলে ক্ষতিগ্রস্ত প্রাথমিক বিদ্যালয়গুলির সংস্কারের জন্য কেন্দ্রীয় পরিকল্পনা সহায়তার অগ্রিম ২৩২ লক্ষ টাকা সমেত মোট ৪৩২ লক্ষ টাকা অনুদান মঞ্জুর হয়েছে।

জেলা পরিষদগুলিকে রাজ্য সরকার অনুমোদিত খসড়া অনুযায়ী এই সংস্কারের কাজ শুরু করার জন্য বলা হয়েছে। জেলা পরিষদগুলি এই ব্যাপারে সংশ্লিষ্ট জেলা স্কুল বোর্ডের সঙ্গে কাজ করবেন।

যেসব অঞ্চল বন্যার কবলে পড়ে নি সেইসব অঞ্চলেও প্রাথমিক বিদ্যালয় নির্মাণ ও মেরামতির জন্য সরকার ৫০ লক্ষ টাকা মঞ্জুর করেছেন। এ ছাড়া প্রাথমিক বিদ্যালয়ের আসবাবপত্র ও শিক্ষার উপকরণ ক্রয়ের জন্য ১৩ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে।

এতদিন পর্যন্ত প্রাথমিক বিদ্যালয়গুলিতে, বিশেষ করে গ্রামাঞ্চলে, খেলাধূলার কোনও ব্যবস্থা ছিল না। আন্তর্জাতিক শিশুবর্ষে আমরা আনন্দের সঙ্গে ঘোষণা করছি যে, গ্রামাঞ্চলের প্রাথমিক বিদ্যালয়গুলিতে খেলাধূলার আয়োজন ও সাজসরঞ্জাম কেনার জন্য সর্বপ্রথম ১৩ লক্ষ টাকার অনুদান মঞ্জুর হয়েছে।

বন্যাকবলিত এলাকার প্রাথমিক শিক্ষকদের জন্য বিনা সুদে সর্বোচ্চ ২৫০ টাকার মধ্যে এক মাসের বেতন অগ্রিম দেওয়ার ব্যবস্থা হয়েছে। এই অগ্রিম ৮টি মাসিক কিস্তিতে ফেরত দিতে হবে।

**মাধ্যমিক শিক্ষা**

বন্যাত্রাণ ব্যবস্থার মধ্যে যেসব ছাত্র-ছাত্রীর পিতামাতা বা অভিভাবকরা বিদ্যালয়ের বেতন দিতে অক্ষম হয়ে পড়েছিলেন তাদের ক্ষেত্রে ১৯৭৮ সালের সেপ্টেম্বর থেকে ডিসেম্বর মাস এই চার মাসের বেতন সরকার মকুব করে দিয়েছিলেন।

বন্যাকবলিত এলাকায় বেসরকারি বিদ্যালয়ের যেসব শিক্ষক বা অ-শিক্ষক কর্মচারীর মাসিক বেতন ৭০০ টাকার বেশি নয় তাদের বিনা সুদের অগ্রিম দেওয়ার সিদ্ধান্ত নিয়েছিলেন। এই অগ্রিম সর্বোচ্চ ৪০০ টাকার মধ্যে এক মাসের বেতনের সমপরিমাণ এবং ৮টি মাসিক কিস্তিতে পরিশোধ করতে হবে।

বন্যাবিধ্বস্ত বহু মাধ্যমিক বিদ্যালয় সংস্কারের জন্য যথাযোগ্য অনুদান সরকার দিয়েছেন।

বর্তমান শিক্ষাবর্ষ থেকে সপ্তম-অষ্টম শ্রেণীর ছাত্র-ছাত্রীদের আর বেতন দিতে হবে না। ১৯৭৯ সালের জানুয়ারি থেকে সমস্ত অনুমোদিত জুনিয়র উচ্চ বিদ্যালয় ও জুনিয়র উচ্চ মাদ্রাসার সমস্ত অনুমোদিত শিক্ষক ও অ-শিক্ষক কর্মচারীদের বেতনের ব্যয় সরকারি অনুদানের মাধ্যমে দেওয়ার ব্যবস্থা নেওয়া হয়েছে।

গত ২৩এ ফেব্রুয়ারি, ১৯৭৯ সালে অর্থমন্ত্রী এই সভায় ঘোষণা করেছেন যে, ১৯৮০ সালের জানুয়ারি মাস থেকে নবম ও দশম শ্রেণীর শিক্ষাও অবৈতনিক করা হবে। স্বাধীনতার পরে এই প্রথম এই রাজ্যে প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষা সম্পূর্ণ অবৈতনিক হয়ে গেল।

উচ্চ বিদ্যালয় ও উচ্চ মাদ্রাসাগুলিতে ১০০০টি বই-ব্যাঙ্ক স্থাপনের প্রস্তাব মঞ্জুর করা হয়েছে। এরমধ্যে ৯৫০টি হবে বন্যাকবলিত এলাকায় যাতে এই অঞ্চলগুলির যেসব ছাত্র-ছাত্রী এই বছর মাধ্যমিক পরীক্ষা দেবেন তারা এইসব বই-ব্যাঙ্কের সদ্ব্যবহার করতে পারেন। বর্তমান আর্থিক বছরে জুনিয়র উচ্চ বিদ্যালয় ও জুনিয়র উচ্চ মাদ্রাসাগুলিতে ৫২৮টি

পাঠ্যপুস্তকের ব্যাঙ্ক প্রতিষ্ঠার প্রস্তাবও অনুমোদিত হয়েছে।

সংশ্লিষ্ট পর্ষদের কাছে আরও ১০০টি নূতন উচ্চ বিদ্যালয় ও উচ্চ মাদ্রাসা এবং ১০০টি জুনিয়র উচ্চ বিদ্যালয় ও জুনিয়র উচ্চ মাদ্রাসার স্বীকৃতি দেওয়ার জন্য সুপারিশ করা হচ্ছে। এছাড়া সহশিক্ষা প্রতিষ্ঠান থেকে পৃথক হয়ে আসা ২৫টি বালিকা বিদ্যালয়ের জন্যও স্বীকৃতির সুপারিশ করা হয়েছে।

প্রথম কিস্তিতে উচ্চ মাধ্যমিক বিদ্যালয়গুলির মধ্যে আরও ১,০০০টি নূতন বেতারযন্ত্র স্থাপনের অনুদান মঞ্জুর করা হয়েছে।

আগামি আর্থিক বছর থেকে ১লা জানুয়ারি ১৯৭৩ এবং ১লা জানুয়ারি ১৯৭৪ সালে অনুমোদিত উচ্চ বিদ্যালয় এবং উচ্চ মাদ্রাসাগুলিকে "বেতন ঘাটতি প্রকল্পের" আওতায় আনার সিদ্ধান্ত সরকার নিয়েছেন।

আগামি বৎসরে মৌলিক (এলিমেন্টারি) শিক্ষার সর্বজনীন বিস্তারের ক্ষেত্রে ব্যাপক পরিকল্পনা বাস্তবায়িত করতে হবে। এইজন্য পঞ্চম থেকে অষ্টম শ্রেণীর আদিবাসী, তালিকাভুক্ত শ্রেণীর এবং অর্থনৈতিকভাবে দুঃস্থ শ্রেণীর ছাত্র-ছাত্রীদের জন্য স্কুলের পোশাক ও জলখাবার দেওয়ার দুটি উৎসাহমূলক প্রকল্প নেওয়া হয়েছে।

**মাদ্রাসা শিক্ষা**

এ রাজ্যে দু'ধরনের মাদ্রাসা শিক্ষার ব্যবস্থা আছে। এক ধরন মোটামুটি মাধ্যমিক শিক্ষা ব্যবস্থার পাঠক্রম ও অন্যান্য বিষয়ের অনুরূপ এবং অন্য ধরনটি পুরোপুরি ধর্মীয় শিক্ষার জন্য।

পশ্চিমবঙ্গ মাধ্যমিক শিক্ষা পর্ষদের রীতিনীতি অনুযায়ী মাদ্রাসা শিক্ষা পর্ষদেও পরীক্ষা ব্যবস্থার সংশোধন করা হয়েছে। সরকার উচ্চ মাদ্রাসা শিক্ষা ব্যবস্থার পরীক্ষা ও যথাযোগ্য সংস্কারের সুপারিশ করার জন্য একটি বিশেষজ্ঞ কমিটি নিয়োগ করেছেন। যেসব অনুমোদিত উচ্চ মাদ্রাসাগুলি এখন সরকারি সাহায্য পাচ্ছেন না তাদেরও অনুদান দেওয়া সম্বন্ধে সরকার বিবেচনা করছেন।

**উচ্চ মাধ্যমিক শিক্ষা**

মনে করা হচ্ছে ১৯৭৮-৭৯ সালে সাধারণ ও বৃত্তিমূলক ধারায় "প্লাস টু" শিক্ষার সুযোগ পাবেন প্রায় ১.৮৩ লক্ষ ছাত্র-ছাত্রী। ১৯৭৮ সালে সাধারণ ধারায় শিক্ষার জন্য ৭৯টি নূতন প্রতিষ্ঠানকে উচ্চ মাধ্যমিক শিক্ষা দেওয়ার স্বীকৃতি দেওয়া হয়েছে।

**আনুষ্ঠানিক (আংশিক সময়ের) শিক্ষা**

যেসব ছাত্র-ছাত্রীরা ষষ্ঠ থেকে অষ্টম শ্রেণীর মধ্যে পড়াশোনা ছেড়ে দিয়েছেন তাদের জন্য ১৯৭৪-৭৫ সাল থেকেই আংশিক সময়ের আনুষ্ঠানিক শিক্ষাকেন্দ্র চালু আছে। ১৯৭৭-৭৮ সাল অবধি এই ধরনের ২৪০টি কেন্দ্র চালু ছিল। ১৯৭৮-৭৯ সালে এই ধরনের আরও ১০০টি কেন্দ্র মঞ্জুর হয়েছে।

আগামি বছরগুলিতে যারা শিক্ষাক্রম শেষ হবার আগেই পড়াশোনা ছেড়ে দিতে বাধ্য হন এই বয়সের ছেলে-মেয়েদের জন্য ব্যাপক ব্যবস্থা নিতে হবে। আশা করা যাচ্ছে যে ষষ্ঠ পরিকল্পনার শেষে অর্থাৎ ১৯৮২-৮৩ সালের মধ্যে এ রাজ্যের ৩.৫১ লক্ষ এই বয়েসের ছেলে-মেয়েদের আংশিক সময়ের শিক্ষা ব্যবস্থার আওতায় আনা সম্ভব হবে।

**পুষ্টি প্রকল্প**

এই রাজ্যে প্রাথমিক স্তরের ছাত্র-ছাত্রীদের খাদ্য বিতরণের ব্যবস্থা আছে। ১৯৭৭-৭৮ সালের মধ্যে এই প্রকল্পের আওতায় ১,২১,০০০ থেকে ১১,২১,০০০ ছাত্র-ছাত্রীদের আনা সম্ভব হয়েছিল। ১৯৭৮-৭৯ সালে আরও ৫ লক্ষ ছাত্র-ছাত্রীকে এরমধ্যে আনা হয়েছে। ১৯৭৯-৮০ সালে এই প্রকল্প আরও ব্যাপক করা হবে।

**পাঠাগার**

এ বৎসর অনগ্রসর এলাকার জন্য ১১টি সমেত মোট ৭৫টি গ্রামীণ পাঠাগার স্থাপনের প্রস্তাব আছে। আগামি বছরে আরও গ্রামীণ পাঠাগার স্থাপনের পরিকল্পনা আছে।

**কলেজ ও বিশ্ববিদ্যালয় শিক্ষা**

বর্তমানে এ রাজ্যের ছয়টি বিশ্ববিদ্যালয় তাদের সংস্থানের জন্য রাজ্য সরকারের অনুদান পেয়ে থাকেন। বিশ্ববিদ্যালয় মঞ্জুরি কমিশন ও কেন্দ্রীয় সরকারের সহায়তায় বিশ্ববিদ্যালয়গুলির মধ্যে অনেক উন্নয়ন প্রকল্প নেওয়া হয়েছে।

বিশ্ববিদ্যালয়গুলির উন্নততর পরিচালনার জন্য এগুলির বিভিন্ন সংস্থা আরও গণতান্ত্রিক পথে অধিকতর নির্বাচিত প্রতিনিধিদের নিয়ে ঢেলে সাজানোর জন্য ব্যবস্থা নেওয়া হচ্ছে। বিশ্ববিদ্যালয় সংক্রান্ত আইনগুলির সংশোধনসাপেক্ষে বর্তমানে কলকাতা, বর্ধমান, কল্যাণী, উত্তরবঙ্গ ও রবীন্দ্রভারতি বিশ্ববিদ্যালয়গুলিতে পরিচালনার জন্য পরিচালন সংসদ (কাউন্সিল) গঠিত হয়েছে। এই সংসদগুলি খুব অল্প সময়ের জন্য প্রস্তাবিত আইনগুলির প্রণয়নের পর যথানির্বাচিত সংস্থাগুলি গঠিত হলেই এগুলির আর অস্তিত্ব থাকবে না। স্থানসংকীর্ণ কলকাতা বিশ্ববিদ্যালয়ের একটি দ্বিতীয় ক্যাম্পাস খোলার জন্য লবণহ্রদের তিন নম্বর সেক্টরে ১৯.০৭ একর জমি বিশ্ববিদ্যালয় মঞ্জুরি কমিশনের সহায়তায় অনুদান দেওয়া হয়েছে। বিধান সভার বর্তমান অধিবেশন চলাকালীনই এই বিশ্ববিদ্যালয় সংক্রান্ত আইনগুলি উপস্থাপিত করার চেষ্টা চলছে।

মেদিনীপুরে একটি বিশ্ববিদ্যালয় সংস্থাপনের প্রস্তাব বিশ্ববিদ্যালয় মঞ্জুরি কমিশন অনুমোদন করেছেন। প্রস্তাবিত বিশ্ববিদ্যালয়টিতে শিক্ষণ ও শিক্ষা প্রতিষ্ঠান অনুমোদনের ব্যবস্থা থাকবে। রাজ্য সরকার এই গ্রামীণ অর্থনীতি উন্নয়ন ও কর্মসংস্থানভিত্তিক বিশ্ববিদ্যালয়টির প্রতিষ্ঠার কাজ হাতে নিয়েছেন। এর প্রারম্ভিক কর্মসূচি প্রণয়নের জন্য ডাঃ ভবতোষ দত্ত মহাশয়ের সভাপতিত্বে একটি পরিকল্পনা কমিটি গঠন করা হয়েছে।

ডাকযোগে শিক্ষা প্রবর্তনের জন্য কলকাতা বিশ্ববিদ্যালয়কে অনুরোধ করা হয়েছে এবং বিশ্ববিদ্যালয় প্রস্তাবটি বিবেচনা করে দেখছেন।

বিশ্ববিদ্যালয়ের সকল কর্মির জন্যই অবসরকালীন ত্রয়ি কল্যাণ প্রকল্প (পেনসন, গ্রাচুইটি ও প্রভিডেন্ট ফান্ড) চালু করা হয়েছে।

১৯৭৮-৭৯ সালেই আরও দুটি কলেজে, কলকাতার বেথুন কলেজ এবং দুর্গাপুর সরকারি কলেজে, "প্লাস টু" শিক্ষাক্রম চালু করা হয়েছে।

পার্বত্য এলাকার ছাত্র-ছাত্রীদের স্বার্থে দার্জিলিং সরকারি কলেজে প্রাতঃ ও সান্ধ্য বিভাগে বিজ্ঞান ও বাণিজ্য শাখায় "প্লাস টু" শিক্ষাক্রম শুরু করা হয়েছে। ১৯৭৮-৭৯ শিক্ষাবর্ষের মধ্যেই এই কলেজে ভূগোল বিষয়ে অনার্স শিক্ষাক্রম চালু হবে।

পশ্চিমবঙ্গ বেসরকারি কলেজ শিক্ষক (মৃত্যু ও অবসরকালীন ভাতা) প্রকল্প অনুমোদিত হয়েছে। এও সিদ্ধান্ত হয়েছে যে, ১-৪-৭৮ থেকে সরকারি কর্মচারীদের পদ ও বেতনের সমহারে সমস্ত পোষিত ও অপোষিত কলেজ এবং ডে স্টুডেন্টস হোমের অ-শিক্ষক কর্মচারীদের অবসরকালিন, ভাতা, পারিবারিক ভাতা ও গ্রাচুইটি চালু করা হবে।

বেসরকারি কলেজ ও ডে স্টুডেন্টস হোমের অ-শিক্ষক কর্মচারীরাও ১-৪-৭৮ থেকে সরকারি কর্মিদের সমহারে বর্ধিত দুর্মূল্যভাতা পাচ্ছেন। কলকাতার নেতাজিনগর কলেজের উন্নততর নিয়ন্ত্রণ ও ব্যবস্থাপনার জন্য আইন প্রণয়ন করে ১৫-২-৭৮ তারিখ থেকে সরকার দুই বছরের জন্য এটিকে অধিগৃহিত করেছেন। কলেজটি বেসরকারি এবং অপোষিত।

হুগলি জেলায় দুটি ডিগ্রি কলেজ স্থাপনের অনুমোদন সরকার দিয়েছেন। একটি ধনিয়াখালিতে সহশিক্ষা কলেজ এবং অন্যটি ভদ্রকালিতে মহিলা কলেজ।

বঙ্গবাসী কলেজসমুহের মধ্যে আর্থিক ও প্রশাসনিক গোলযোগ ঘটার ফলে আইন প্রণয়ন করে দু'বছরের জন্য এইগুলিকে সরকারি অধিগ্রহণের সিদ্ধান্ত নেওয়া হয়েছে। পশ্চিমবঙ্গ বিধানসভা যে আইনটি অনুমোদন করেছেন সেটি এখন রাজ্যপাল ও রাষ্ট্রপতির অনুমোদনের অপেক্ষায় আছে।

বেসরকারি পোষিত ও অপোষিত কলেজগুলির অধ্যক্ষসমেত শিক্ষক নির্বাচনের জন্য একটি নিয়োগ কৃত্যক গঠনের সিদ্ধান্ত নেওয়া হয়েছে। পশ্চিমবঙ্গ বিধান সভায় গৃহীত ১৯৭৮ সালের পশ্চিমবঙ্গ কলেজ নিয়োগ কৃত্যক বিল সম্প্রতি রাষ্ট্রপতির অনুমোদন পেয়েছে।

শিক্ষা প্রতিষ্ঠানের সহিত যুক্ত ছাত্রাবাসগুলির কর্মচারীদের চাকুরি এবং বেতনের শর্ত পর্যালোচনা করার জন্য সরকার কল্যাণীর বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয়ের উপাচার্য মহাশয়কে সভাপতি করে একটি কমিটি গঠন করেছেন। পূর্ণ প্রতিবেদন পেশের সাপেক্ষে এই কমিটি কয়েকটি সুপারিশ সহ একটি অন্তবর্তিকালীন প্রতিবেদন পেশ করেছেন। সরকার এই সুপারিশগুলি বিবেচনা করছেন।

স্থির হয়েছে যে প্রতিটি বেসরকারি মহাবিদ্যালয়কে আসবাবপত্র ও বইয়ের জন্য ৭,০০০ টাকা (বইয়ের জন্য ৫,০০০ টাকা এবং আসবাবপত্রের ২,০০০ টাকা) অনুদান দেওয়া হবে।

এ ছাড়া ৯০টি বন্যাপীড়িত মহাবিদ্যালয়ের গৃহ সংস্কারের জন্য এবং বিক্ষণাগারের যন্ত্রপাতি ও আসবাবপত্রের জন্য ২৩ লক্ষ ৫৮ হাজার টাকা মঞ্জুর করা হয়েছে।

বর্তমানে কালিম্পং মহাবিদ্যালয় একটি অধিগৃহীত গৃহে অবস্থিত এবং এখানে যথেষ্ট স্থানাভাব। এই মহাবিদ্যালয়ের জন্য একটি নূতন গৃহনির্মাণের প্রস্তাব যথেষ্ট প্রাধান্য পেয়েছে। আনুমানিক ২৪ লক্ষ টাকা ব্যয়ে ঋষি বঙ্কিম পার্কের একটি স্থানে এই মহাবিদ্যালয়ের বাড়িটি তৈরি হবে। প্রাথমিকভাবে উন্নয়ন বিভাগের পার্বত্য বিষয়ক শাখার খাত হতে ৪ লক্ষ টাকা এই বিষয়ে মঞ্জুর করা হয়েছে। এই প্রকল্পটি পর্যায়ক্রমে করা হবে এবং উন্নয়ন বিভাগের পার্বত্য শাখার সহযোগিতায় শিক্ষা বিভাগ সমগ্র পরিকল্পনার জন্য আর্থিক সাহায্য দেবে।

**কারিগরি শিক্ষা**

কারিগরি শিক্ষার ক্ষেত্রে কর্মশালা, পাঠাগার ও অন্যান্য সুযোগ-সুবিধার উন্নতি বিধান করে বর্তমান শিক্ষা প্রতিষ্ঠানগুলিকে সংহত করাই আমাদের উদ্দেশ্য। এসত্ত্বেও, যথেষ্ট কর্মসংস্থাপনের সম্ভাবনাময় ক্ষেত্রে সীমাবদ্ধ বিস্তারের সুযোগ আছে।

এ রাজ্যে এখন মোট ২৬টি কারিগরি বিদ্যার ডিপ্লোমা শিক্ষাকেন্দ্র আছে। তারমধ্যে ২২টি সরকারি। আশা করা যায় আগামি বছরে বাকি চারটিও সরকার অধিগ্রহণ করে নেবেন। পাদুকা এবং চর্ম বিজ্ঞানের জন্য ডিপ্লোমা শিক্ষাক্রমও চালু করার কথা আছে। ১৯৭৯-৮০ সালে কাঁথি ও রায়গঞ্জে দুটি নূতন পলিটেকনিক খোলার প্রস্তাব রয়েছে। কাঁথিতে রাসায়নিক প্রযুক্তি বিদ্যা (পেট্রোলিয়ম সমেত), যন্ত্র উৎপাদন বিদ্যা, মৎস্য চাষ বিদ্যা ইত্যাদির বহুবিধ শিক্ষাক্রম থাকবে; এবং রায়গঞ্জে কৃষি প্রযুক্তি বিদ্যার গ্রামীণ কারিগরি বিভাগে বিশেষ নজর দেওয়া হবে। ১৯৭৯-৮০ সালে মহিলা পলিটেকনিকে ভেষজ বিদ্যা ও অফিস সেক্রেটারি শিক্ষার ব্যবস্থা হবে।

বহু বছরের অবহেলার পর রাজ্যের চারটি প্রযুক্তি বিদ্যার কলেজগুলিতে যথার্থ উন্নয়নের জন্য প্রয়োজনীয় নজর দেওয়া হচ্ছে। এইসব কলেজের অধ্যক্ষ ও অন্যান্য শিক্ষকদের জন্য বিগত ১-১-৭৩ সাল থেকে সক্রিয় করে বিশ্ববিদ্যালয় মঞ্জুরি কমিশনের সংশোধিত বেতনক্রম চালু করা রয়েছে। এতদিন এই প্রতিষ্ঠানগুলিতে যোগ্য শিক্ষক পাওয়া যাচ্ছিল না। এই ব্যবস্থার পর আশা করা যাচ্ছে সেই অসুবিধা আর থাকবে না। কেন্দ্রীয় সরকার এই রাজ্যের দুটি সরকারি ইঞ্জিনিয়ারিং কলেজ, শিবপুর বি ই কলেজ ও জলপাইগুড়ি ইঞ্জিনিয়ারিং কলেজ সম্বন্ধে যে নিরীক্ষা কমিটি গঠন করেছিলেন, তাদের সুপারিশক্রমে বিভিন্ন উন্নয়ন ব্যবস্থা নেওয়ার কাজ আরম্ভ হয়ে গেছে।

**সমাজ ও বয়স্ক শিক্ষা**

দার্জিলিং-এ "গোয়েঙ্কা ইন্ডাস্ট্রিয়াল স্কুল অ্যান্ড ওয়েলফেয়ার হোম" একটি অছি পরিষদ পরিচালনা করতেন। সরকার সেটি অধিগ্রহণ করে নিয়েছেন।

বয়স্ক শিক্ষাকে গুরুত্ব দেওয়ার জাতীয় নীতি অনুসারে গত ২রা অক্টোবর ১৯৭৮-এ জাতীয় বয়স্ক শিক্ষা প্রকল্পের সঙ্গে সঙ্গে পশ্চিমবঙ্গে রাজ্য বয়স্ক শিক্ষা প্রকল্প চালু করা হয়েছে। এই প্রকল্পে অক্ষর ও সংখ্যা শেখানো ছাড়াও সমাজ সচেতনতা ও কার্যকর কর্মশিক্ষাও অঙ্গীভূত। রাজ্য সরকারকে এই ব্যাপারে পরামর্শ দেওয়ার জন্য একটি উচ্চ পর্যায়ের কমিটি

*কার্যকর করা হবে। রাজ্য সরকারের বিভিন্ন বিভাগ, পঞ্চায়েত সমিতি ও জিলা পরিষদগুলির সমন্বয়ে এই জেলা কমিটিগুলি শীঘ্রই গঠন করা হবে। রাজ্য সরকার স্বেচ্ছাসেবি প্রতিষ্ঠানগুলিকে* কেন্দ্রীয় সহায়তা প্রকল্পের অধীনে মোট ৪৫ লক্ষ টাকা সহায়তার জন্য ২০০টিরও বেশি সেবামূলক সুপারিশ করেছেন।

বয়স্ক শিক্ষায় অগ্রণী প্রকল্পে দুই-কেন্দ্রবিশিষ্ট ১,০১০টি সংস্থা কাজ করছে। এই বছর ১৬ লক্ষ টাকা অতিরিক্ত ব্যয়ে আরও ৭৬৫টি বয়স্ক শিক্ষা কেন্দ্র মঞ্জুর করা হয়েছে। তা ছাড়া, ৯০,২৪০ টাকা ব্যয়ে ১৬টি বয়স্ক উচ্চ বিদ্যালয়ও মঞ্জুর করা হয়েছে।

**বিবিধ**

কেন্দ্রীয় সরকারের বিদ্যালয়ে প্রতিবন্ধী ছাত্র-ছাত্রীদের বৃত্তি প্রকল্পে ২০০ জন ছাত্র-ছাত্রী এ রাজ্যে বৃত্তি পাচ্ছেন। ১৯৭৯ সালের এপ্রিল থেকে এই প্রকল্পটি বিকেন্দ্রীকরণের কথা আছে। তা হলে কেন্দ্রীয় সহায়তায় এই প্রকল্পটি রাজ্য সরকারের নিয়ন্ত্রণাধীন হবে।

প্রতিবন্ধী ছেলে-মেয়েদের সাধারণ বিদ্যালয় সমন্বয় সাধনের জন্য একটি পুরোপুরি কেন্দ্রীয় সহায়তার প্রকল্প আছে। কয়েকটি নির্বাচিত বিদ্যালয়ে এই শিক্ষাবর্ষে এই প্রকল্প চালু করা হবে।

বয়স্ক অন্ধ ও বধিরদের শিক্ষার জন্য মহিলা শিক্ষক শিক্ষণের কয়েকটি কেন্দ্র স্থাপনের কথাও সরকারের বিবেচনায় আছে।

স্বর্গীয় শরৎচন্দ্র বসুর কলকাতার বাসভবন ১নং উডবার্ন পার্কে একটি "নেতাজী ইন্সটিটিউট ফর এশিয়ান স্টাডিজ" স্থাপনের প্রস্তাব গ্রহণ করা হয়েছে। এই প্রতিষ্ঠানে এশিয়া মহাদেশের জনগণের জীবন ও সংস্কৃতির ওপর গবেষণার ব্যবস্থা হবে। প্রতিষ্ঠানটি ভারতের স্বাধীনতা-সংগ্রামের অন্যতম পুরোধা নেতাজী সুভাষচন্দ্র বসুর প্রতি উৎসর্গীকৃত।

পশ্চিমবাংলার মানুষের একটি বহুদিনের দাবির স্বীকৃতি দিতে পশ্চিমবঙ্গ সরকার "রবীন্দ্র রচনাবলির" পুনর্মুদ্রণের সিদ্ধান্ত নিয়েছেন।

এই কথা বলে, অধ্যক্ষ মহাশয়, এই বাজেট বিধানসভার বিবেচনার জন্য আমরা পেশ করছি।

**মিঃ স্পিকার :** ৩১ নম্বর এবং ৩৫ নম্বর দাবির উপর কোনও ছাঁটাই প্রস্তাব নেই। ৩৪ নম্বর দাবির উপর ছাঁটাই প্রস্তাবগুলি নিয়মানুগ ভাবে উত্থাপিত হয়েছে। এখন আলোচনায় অংশ গ্রহণ করার জন্য আমি প্রথমে শ্রী সন্দীপ দাসকে আহ্বান করছি।

**Demand No. 34**

**Shri Shamsuddin Ahmed :** Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs.100/-.

**Shri Suniti Chattaraj :** - Do -

**Shri A.K.M. Hassanujjaman :** - Do -

**Shri Deba Prasad Sarkar :** - Do -

**Shri Krishnadas Roy :** - Do -

**Shri Balailal Das Mahapatra :** Sir, I beg to move that amount of the Demand be reduced to Re.1/-.

[2-10 — 2-20 P.M.]

**শ্রী সন্দীপ দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় উচ্চ শিক্ষা দপ্তরের মন্ত্রী অধ্যাপক শম্ভু ঘোষ মহাশয়, তার নিজেরও প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষা দপ্তরের পক্ষ থেকে যে ব্যয়বরাদ্দের দাবি এই সভায় পেশ করেছেন আমি তা সমর্থন করতে পারছি না বলে আমি দুঃখিত। আমি তার বক্তব্যের মধ্যে নুতন কোনও আশার আলো, নুতন কোনও দিক দর্শনের সুর খুঁজে পেলাম না। শিক্ষার উদ্দেশ্য কি এই নিয়ে আলোচনা করতে গিয়ে আমি দার্শনিক জোয়ারে ৩টি কথা এখানে উল্লেখ করতে চাই। প্রথম হচ্ছে, শিক্ষার মাধ্যমে ছাত্রছাত্রীরা তাদের জীবিকা অর্জনের উপযোগি হয়ে উঠবে। দ্বিতীয় হচ্ছে, তাদের মধ্যে অভ্যন্তরীণ যে সমস্ত শুভবৃত্তি রয়েছে তা বিকশিত হয়ে উঠবে শিক্ষার মাধ্যমে। তৃতীয় হচ্ছে, গণতান্ত্রিক নাগরিক হিসাবে সে যাতে তার দায়িত্ব পালন করতে পারে শিক্ষা ব্যবস্থার মাধ্যমে তার পর্যাপ্ত সুযোগ থাকবে। আজকে আমাদের দেশের যে শিক্ষা ব্যবস্থা, ঔপনিবেশিক শিক্ষার ঐতিহ্যকে বহন করে যে শিক্ষা ব্যবস্থা আজও চলে আসছে তার অবসানের জন্য, উৎপাটনের জন্য বামফ্রন্ট সরকারের কাছ থেকে একটা উদ্যোগ থাকবে বলে আশা করেছিলাম এবং বিভিন্ন স্তরের শিক্ষার বিন্যাস আজকে জগদ্দল পাথরের মতো চেপে বসে আছে তার অবসানের জন্য আগ্রহ দেখাবেন। বিভিন্ন সময়ে সভা সমিতিতে এই ধরনের বক্তব্য আগেও বামফ্রন্টের নেতারা রেখেছেন এবং এখনও রাখছেন যে এই শিক্ষা ব্যবস্থাকে আমরা কি করে ভাঙব কিন্তু তার কোনও প্রচেষ্টা দেখছি না। শুধু সংবিধানের দোহাই দিয়ে এ থেকে এড়িয়ে যাওয়া যায়না। আমি মনেকরি একজন মানুষ সে জন্মের সঙ্গে সঙ্গে তার মৌলিক অধিকার নাগরিক হিসাবে অর্জন করে এবং দেশের সংবিধান তার স্বীকৃতি দেয়। শুধু মাত্র সংবিধানের ১৯ নম্বর ধারা কিংবা ২৮ নম্বর ধারার দোহাই দিয়ে এই স্তর বিন্যাসের কাঠামোকে বজায় রাখা যায়না। আপনারা মাধ্যমিক স্তর পর্যন্ত মাধ্যমিক শিক্ষাকে অবৈতনিক করার অভিপ্রায় জ্ঞাপন করেছেন কিন্তু বাধ্যতামূলক অবৈতনিক করার ইঙ্গিত আপনাদের বক্তব্যের মধ্যে নেই। আজকে যে ঔপনিবেশিক শিক্ষা ব্যবস্থা এই দেশে চালু ছিল এবং শিক্ষা শুধু মাত্র বিত্তবানদের উচ্চশিক্ষার সুযোগ শুধু মাত্র স্বচ্ছল কিছু ব্যক্তিদের জন্য থাকবে সেই ধারা আজও চলে আসছে এবং সেটা অক্ষুন্ন রয়েছে। সেই ধারা আজও অক্ষুন্ন রয়েছে। আজকে সংবিধানের দোহাই দিয়ে এটা চলবে না। কারণ এই সংবিধানের মধ্যে থেকেও আপনারা কিছু কিছু ব্যবস্থা নিশ্চয়ই নিতে পারেন। ধর্মীয় প্রতিষ্ঠানগুলোকে বাদ দিয়ে, অন্য শিক্ষা প্রতিষ্ঠানের ক্ষেত্রে কিছু কিছু রেস্ট্রিকশন ট্রাস্ট অ্যান্ড রেজিস্টার্ড সোসাইটিজ অ্যাক্ট অ্যামেন্ড করে, সংবিধান সংশোধন করেও কিন্তু করা সম্ভব। তাছাড়া যেভাবে ইংলিশ মিডিয়াম স্কুল, ফ্যান্সি স্কুলগুলো বিস্তার লাভ করেছে, তাতে সারা ভারতবর্ষে যে স্তর বিন্যাস শিক্ষা ব্যবস্থায় রয়েছে, পশ্চিমবাংলায় তার শিকড় সবচেয়ে গভীরে। এখানকার সমাজ জীবনে প্রতিষ্ঠা পেতে গেলে যেমন উচ্চ বিত্ত হওয়া দরকার যেমন উচ্চ শিক্ষিত বিলাত ফেরতের ছাপ পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী হওয়ার জন্য

যতটা কার্যকর, অন্য রাজ্যে সেইভাবে কার্যকর হয়না। ওখানকার সমাজ জীবনের যে চিত্র, বিহার রাজ্যে আপনারা দেখবেন, সেখানে একজন নাপিত মুখ্যমন্ত্রী হতে পারে, উত্তরপ্রদেশে একজন গোয়ালা মুখ্যমন্ত্রী হয়, কিন্তু পশ্চিমবাংলায় এখনও পর্যন্ত সাধারণ লোকের থেকে মুখ্যমন্ত্রী হয়নি। এখানকার সমাজ বিন্যাসের মধ্যে এত গভীরে এই চেতনা রয়েছে, সেটা আমি আপনাদের চেয়ে কম কিছু জানি না। পশ্চিমবাংলার তথাকথিত অভিজাত এলাকা থেকে নিবাচিত হয়ে এসেছি, সেই বাঙালি উচ্চ মধ্যবিত্তদের মানসিকতা সম্পর্কে আমার অভিজ্ঞতা কিছু কম নয়। ১৯৬৬ সালে কোঠারি কমিশন গঠিত হয়েছিল, সেই কোঠারি কমিশন বলেছিলেন, সেই রিপোর্টের ২৭২ পাতায় আছে Time has probably arrived when the first steps towards ultimate regulation have to be taken and it may be desirable to introduce legislation for the compulsory registration of all educational institutions and to make it an offence to conduct an unregistered institution. যদি আমরা বুঝতাম যে প্রচেষ্টা চালিয়ে গেছেন, বিড়লা এবং অন্যান্য যে সমস্ত শিক্ষা প্রতিষ্ঠান বিত্তবানদের জন্য সংরক্ষিত রয়েছে, তার বিরুদ্ধে কিছু চেষ্টা নেওয়ার উদ্যোগ নিয়েছেন, ব্যর্থ হয়েছেন, তাহলে পশ্চিমবাংলার মানুষ আপনাদের পিছনে থাকতো। আপনারা যদি কোনও সংগ্রামে আহ্বান দিতেন সেই সংগ্রাম সফল হোক বা নাই হোক, আমরা আপনাদের পাশে থাকতাম। কিন্তু আপনাদের সেই দৃষ্টিভঙ্গির কোনও পরিচয় পাইনি। বরং এক নৈরাজ্যিক পরিবেশ পশ্চিমবাংলার শিক্ষার ক্ষেত্রে কায়েম করেছেন বিপ্লবের নাম করে, সেখানে উৎশৃঙ্খলতা কায়েম হয়েছে। শিক্ষার কোনও বিপ্লব কোনদিক থেকে সাধিত হচ্ছে না। শিক্ষা ব্যবস্থার মধ্যে গণতান্ত্রিক চেতনা সঞ্চারিত হচ্ছে না। গণতান্ত্রিক পরিবেশ শিক্ষা জগৎ থেকে সম্পূর্ণ ভাবে অপসৃয়মান। অন্যদিকে আমরা দেখছি সমস্ত গণতান্ত্রিক মূল্যবোধের নেশায় যেভাবে মেতেছেন, প্রায় সমস্ত বিশ্ববিদ্যালয় তো আপনারা নিয়ে নিলেন, একটা বিশ্ববিদ্যালয় আছে, তারও বোধ হয় দিন শেষ হয়ে এল। সেটাও বোধ হয় আপনারা নিতে যাচ্ছেন। **(এ ভয়েস - এতে আপনাদের খুব অসুবিধা হচ্ছে?)** এতে অবশ্য আমার ব্যক্তিগত কোনও অসুবিধা হচ্ছে না, কারণ আমি বিশ্ববিদ্যালয়ে চাকরি করতে যাচ্ছি না, কোনও পদ অধিকার করতে যাচ্ছি না। কিন্তু যে ঔপনিবেশিক ধারার কথা আপনারা বলছেন বারবার, আপনারা দুর্নীতির কথা বলছেন, কিন্তু কোনও বিশ্ববিদ্যালয় থেকে আপনারা কোনও দুর্নীতি অপসারণ করলেন আজ পর্যন্ত? কলকাতা বিশ্ববিদ্যালয় অধিগ্রহণ করেছেন, আজকে কলকাতা বিশ্ববিদ্যালয়ে ভাইস চান্সেলার নেই, আজকে সেখানে রেজিস্ট্রার নেই, কন্ট্রোলার নেই, অ্যাসিস্ট্যান্ট রেজিস্ট্রার নেই, কন্ট্রোলার অব একজামিনেশন, একগাদা অ্যাসিস্ট্যান্ট কন্ট্রোলার অব একজামিনেশন নেই, ডেভেলপমেন্ট অফিসার নেই, এবং আরও কত অফিসার এর পদ খালি রয়েছে, সেইগুলো পূরণ করার কোনও প্রচেষ্টা এখনও পর্যন্ত হচ্ছে না। আমরা এদিকে দেখছি যে অস্থায়ী কতকগুলো কাউন্সিল যেগুলোকে রেখেছেন, সেইগুলোতে কবে নির্বাচন হবে তার কোনও হদিশ নেই। অস্থায়ী কতকগুলো মনোনীত কাউন্সিল তাদের আবার মনোনীত অ্যাকাডেমিক সাব কমিটি, তারা শিক্ষা জগতে কুড়াল চালাচ্ছে, তারা সেখানে শিক্ষার ক্ষেত্রে মৌলিক পরিবর্তন আনতে যাচ্ছেন।

[2-20 — 2-30 P.M.]

এমন সব পরিবর্তন আনলেন যার ফল হচ্ছে সুদূরপ্রসারি। কলকাতা বিশ্ববিদ্যালয়ের মনোনীত কাউন্সিলের মনোনীত অ্যাকাডেমিক সাব-কমিটি ভাষা-শিক্ষার ক্ষেত্রে কতগুলি সিদ্ধান্ত নিয়েছে, যে অ্যাকাডেমিক সাব-কমিটিতে কোনও ভাষা শিক্ষক নেই, একজনও ভাষা শিক্ষক নেই, একজনও ভাষা সম্পর্কে বিশেষজ্ঞ নেই, কারও মতামত নেওয়া হল না, কোনও শিক্ষক প্রতিষ্ঠানের মতামত নেওয়া হল না, তারা নিজেরাই পরিবর্তন করলেন ইংরাজি বাংলা মিলিয়ে ভাষা শিক্ষার ক্ষেত্রে ৪০০ থেকে কমিয়ে ৩০০। এবং তারা সমস্ত ভাষা-শিক্ষাকে স্নাতক স্তর থেকে তুলে দেবার জন্যও সিদ্ধান্ত নিয়েছেন। অপর দিকে সরকার বলছেন যে, সেখানে শীঘ্র নির্বাচিত কমিটি আনবেন। যতক্ষণ পর্যন্ত নির্বাচিত কমিটি না আসছে ততক্ষণ পর্যন্ত এই ধরনের গুরুত্বপূর্ণ ব্যাপারে, যেখানে বিতর্কের অবকাশ আছে, অ্যাকাডেমিক বিষয়ে, সেখানে এই ধরনের কাজে তারা কি করে হস্তক্ষেপ করেন, তা আমরা ভেবে পাই না!' বীরেণবাবু বললেন, আপনার কি হয়েছে? নিশ্চয়ই হয়েছে। আমরা কলকাতা বিশ্ববিদ্যালয়ের ছাত্র, কলকাতা বিশ্ববিদ্যালয়ের ঐতিহ্য আমাদের গৌরব, কিন্তু যখন দেখি দেশের ঐতিহ্য ভুলুণ্ঠিত তখন নিশ্চয়ই আমাদের মন বেদনায় ভরে ওঠে। তারপর মন্ত্রী মহাশয় বলেছিলেন, নিয়মিত ফল প্রকাশিত হবে। কিন্তু স্যার, অধিগ্রহণ করার পর ১৯৭৮ সালের পার্ট ওয়ান পরীক্ষার ফল কবে বেরিয়েছে? ৮ মাস পরে কলকাতা বিশ্ববিদ্যালয়ের পার্ট ওয়ান পরীক্ষার ফল বেরল এবং তারমধ্যে আমরা দেখছি যে, ৪৮ হাজার ছাত্রর মধ্যে ৬ হাজারের ফল অসমাপ্ত এবং ৪ হাজারের ফল অসম্পূর্ণ। এইভাবে ১৯৭৮ সালের পার্ট ওয়ান পরীক্ষার ফল বেরিয়ে গেল। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি শুনলে আশ্চর্য হয়ে যাবেন যে, এখনও ১৯৭৭ সালের পরীক্ষার অনেক ফল অপ্রকাশিত, অসম্পূর্ণ রয়েছে। এরজন্য কারা দায়ী, বিশ্ববিদ্যালয় তাদের বিরুদ্ধে কি ব্যবস্থা নিচ্ছে? সরকার তার মনোনীত কাউন্সিল করে দিয়ে খুশি থাকবে? তারা শিক্ষা জগতের জন্য কি করল, কোথায় কি উন্নতি আনল তা কি সরকার দেখবেন না? তারপর বিশ্ববিদ্যালয়ে অ্যাপয়েন্টমেন্ট কিভাবে হচ্ছে? একদিকে গুরুত্বপূর্ণ পদ খালি রেখে বিশ্ববিদ্যালয়ে অচলাবস্থা সৃষ্টি করা হয়েছে, অপর দিকে কতগুলি টিচার পোস্টে অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়েছে, যেগুলি অত্যন্ত ইরেগুলার। কোনও প্রার্থি পদ্ধতিতে আবেদন করেননি, আশ্চর্যের ব্যাপার হচ্ছে ফার্স্ট ক্লাশ নন, ডক্টরেট নন, কিন্তু তাকে লেকচারার থেকে রিডার করে নেওয়া হয়েছে। এর পেছনে নিশ্চয়ই কোনও অ্যাকাডেমিক কারণ নেই, এক্সট্রা একাডেমিক কারণ আছে। এরজন্যই কিছু লোককে এইভাবে সুযোগ-সুবিধা দেওয়া হচ্ছে, লেকচারার থেকে রিডার হয়ে যাচ্ছে, ডক্টরেটের দরকার হচ্ছে না, ফার্স্ট ক্লাশের দরকার হচ্ছে না। অথচ মন্ত্রী মহাশয় বলছেন, শিক্ষার পরিবর্তন ঘটাবার জন্য, এই ধরনের দুর্নীতি দূর করার জন্য এবং পরীক্ষাগুলি ঠিকমতো হবার জন্য, বিশ্ববিদ্যালয়ের অবস্থা আবার কি জায়গায় নিয়ে যাবার জন্য সাময়িকভাবে সুপারসেসনের দরকার ছিল।

বোর্ড অফ সেকেন্ডারি এডুকেশনের ক্ষেত্রেও একই প্রশ্ন আসে। মন্ত্রী মহাশয় হাউসের কাছে পরিষ্কার করে বলেছিলেন যে, কিছুদিনের জন্য সুপারসেসন করতে চান, সাময়িকভাবে অধিগ্রহণ করা হচ্ছে। কিন্তু সাময়িক কোথায়? দু'বছর প্রায় হয়ে যাচ্ছে। আপনারা যদি ইচ্ছে করেন তাহলে আইনের এমন বিধান আছে যে, পুরানো বোর্ডকে আবার দায়িত্ব ফিরিয়ে দিতে

পারেন। অথবা ঐ বোর্ড রাখতে না চান, অন্য বোর্ড গঠন করুন। কিন্তু এই অনিশ্চিত অবস্থা কতদিন চলতে পারে? অগণতান্ত্রিকভাবে এই ধরনের প্রশাসন দিয়ে আপনারা শিক্ষা জগতকে কতদিন চালিয়ে নিয়ে যাবেন।

আমি ব্যক্তিগতভাবে মনেকরি মধ্যশিক্ষা পর্ষদকে ভেঙে আরও কয়েকটি আঞ্চলিক করলে প্রশাসন ও ফলপ্রকাশের দিক থেকে সুবিধা হবে। একটা সেন্ট্রাল বোর্ড থাকবে, উত্তরবঙ্গ, মেদিনীপুর কিংবা বর্ধমানে একটি করে আঞ্চলিক বোর্ড গঠন করতে হবে কিন্তু রুল ইত্যাদি সেন্ট্রাল বোর্ড তৈরি করবে। এইভাবে প্রশাসনের বিকেন্দ্রীকরণের প্রয়োজনীয়তা আছে। আপনারা কোনও বিষয়ে মনস্থির করেন নি, পরে সে বিল একটা যখন আসবে অর্থাৎ কামারপুকুর বিল সেই সম্পর্কে আমি আপনাদের একটা কথা বলতে চাই। কামারপুকুর ১৯৭৩ সালে নেওয়া হয়েছিল, ১৯৭৪-৭৫ সালে কনফিডেন্সিয়াল কতকগুলি রিপোর্ট দিয়েছে, কিন্তু আপনারা এখন প্রসিকিউশন আরম্ভ করেন নি, আবার এক্সটেনশন করতে যাচ্ছেন। আপনারা এটাকে যদি সরকারি কলেজে রূপান্তরিত করতে চান, কোনও আপত্তি নেই কিন্তু এইরকমভাবে সুপারসেসন ও এক্সটেনশনের রাজনীতি বন্ধ করুন। যেখানে সুপারসেসন করছেন সেখানে আপনার দলীয় লোককে প্রশাসক নিযুক্ত করছেন, আপনি বললেন ৩০টা স্কুলে প্রশাসক নিযুক্ত করা হয়েছে কিন্তু আমি প্রশ্ন করছি যে আপনি তালিকা দিন যা থেকে দেখা যাবে ৩০ নয় অনেক বেশি প্রশাসক নিযুক্ত করা হয়েছে। কত কলেজের গভর্নিংবডি এইভাবে ভেঙে যেখানে প্রশাসক নিযুক্ত করা হয়েছে, যাদের প্রশাসক নিযুক্ত করা হয়েছে তাদের বায়োডাটা দিন। বহু কলেজ বহু স্কুলের যাদের প্রশাসক নিযুক্ত করা হয়েছে তাদের শিক্ষাগত যোগ্যতা সম্বন্ধে সন্দেহ আছে। সেখানে কেউ হয়তো সবে পাশ করে এসেছেন, তাকেই সেই কলেজে প্রশাসন নিযুক্ত করা হয়েছে। সুপারসেসনের একটা নীতি ঠিক করুন যার ভিত্তিতে এটা করবেন। অনেক সময় ফ্লিমজি গ্রাউন্ডে এটা করা হচ্ছে, আমি এ বিষয়ে অনেক কোয়েশ্চেন করেছি কিন্তু সেইগুলি সব হেল্ডওভার হয়ে আছে। ২৫টা স্কুলে হেডমাস্টারকে সাসপেন্ড করা হয়েছে। নারকেলডাঙ্গায় স্কুলের হেড মিসট্রেসকে চার্জশিট না দিয়েই সাসপেন্ড করা হয়েছে, অন্যায়ভাবে তার ডি.এ. কেটে দিয়েছেন প্রশাসক, বোর্ডের কাছে তিনি অ্যাপিল করেছিলেন বোর্ড তার আবেদন গ্রাহ্য করেছেন বলেই তাকে সাসপেন্ড করা হল। এখন পর্যন্ত তাকে সাসপেনসন অ্যালাউন্স দেওয়া হয়নি। বহু স্কুলে নিয়মতান্ত্রিকভাবে নির্বাচনের উপর ম্যানেজিং কমিটি যখন দায়িত্ব নিতে আসবে তখন তাকে ভেঙে দিয়ে প্রশাসক নিযুক্ত করা হল। সেইজন্য বলছি আপনারা একটা পলিসি ঠিক করুন কিসের ভিত্তিতে গভর্নিং বডিকে ভেঙে দেওয়া হবে, সাসপেনসন করা হবে ইত্যাদি। কেউ এসে বললেই এর বিরুদ্ধে অভিযোগ এই আছে কাজেই সেখানে সাসপেনসন করা হল, কোনও ন্যায়নীতি সেখানে নেই, স্বেচ্ছাচারভাবে করছেন।

[2-30 — 2-40 P.M.]

কোনও দুর্নীতি বা দুর্নীতিপরায়ণ শিক্ষক বা ম্যানেজিং কমিটিকে সমর্থন করার উদ্দেশ্য আমার নয়, কোনওদিন করবও না। কিন্তু একজন লোক সে ভিন্ন রাজনৈতিক মতাদর্শে বিশ্বাসী হলেই সে দুর্নীতিপরায়ণ হয়ে যাবে এবং তাকে তাই সরে যেতে হবে এইরকম অবস্থা আর কতদিন চলবে? স্কুল এবং কলেজের ক্ষেত্রে একটা অরাজকতা দীর্ঘদিন ধরে

চলছে, যেটা দূর করবার কোনও ব্যবস্থা আপনারা করেন নি। ৬০টি স্কুলে ২ জন করে প্রাথমিক শিক্ষক কাজ করছেন, এইরকমভাবে পাবলিক মানি ওয়েস্টেজ করার কি কারণ আছে? যদি কোনও শিক্ষকের বিরুদ্ধে কোনও ব্যবস্থা নেবার প্রয়োজন হয় সেটা করুন, না হলে একই স্কুলের একাধিক প্রশাসক রাখার ফলে সেখানে জটিলতার সৃষ্টি হচ্ছে। কলেজগুলির অবস্থা কি? ৭০টি কলেজে অধ্যক্ষ নেই, যারফলে প্রশাসনের দিক থেকে একটা অচলবস্থার সৃষ্টি হয়েছে। কলেজের শিক্ষক বা অধ্যাপকের বিরুদ্ধে আপনারা ব্যবস্থা নিয়েছেন এই কারণে তারা নাকি অনেকে অসঙ্গত অ্যালাউন্স নিয়ে থাকেন, যেগুলি আপনারা কেটে দিয়েছেন, অসঙ্গত অ্যালাউন্স নিয়ে থাকলে নিশ্চয় তার বিরুদ্ধে ব্যবস্থা নেবেন। কিন্তু তার অর্ডার কই? আপনারা আরবিট্রেরি ঠিক করলেন যে এইরকম অ্যালাউন্স কেটে দেওয়া যাবে। এর একটা বেসিস ঠিক করুন এবং তার ভিত্তিতে অর্ডার দিন, কোনও অধ্যক্ষ যদি ফান্ড থেকে টাকা নিয়ে থাকেন তাহলে তার বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করুন। সুতরাং একটা নীতি ঠিক করুন। ভাষার ব্যাপারে বলছি যে মনোনীত অ্যাকাডেমিক কাউন্সিল স্নাতকোত্তর থেকে ভাষা তুলে দেবার সিদ্ধান্ত নিয়েছেন। আবার প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষামন্ত্রী পঞ্চম শ্রেণী পর্যন্ত ইংরেজি তুলে দেবার সিদ্ধান্ত নিয়েছেন। তারা এই নীতি যদি সর্বজনিনভাবে প্রয়োগ করতে পারতেন অর্থাৎ কমপালসারিভাবে সমস্ত স্কুল অবৈতনিক হবে এবং কোনও স্কুলে ইংরেজি চলবে না তাহলে আমরা এটা সমর্থন করতাম। আজকে যে অবস্থা চালু আছে তাতে কি হবে সেটা চিন্তার বিষয়। একজন বিখ্যাত সমাজতান্ত্রিক এ বিষয়ে বলেছেন Separate chain of English Education. চলে আসছে। এটা কলকাতায় এবং আমার নির্বাচন কেন্দ্রেই বেশি। এখানে এক একটা বিদ্যালয় আছে যার টিউশন ফি ১৫০ টাকা, আবার এমন এক একটা স্কুল আছে যার মাস্টাররা মাইনে পান মাত্র ৫০ টাকা। ক্যালকাটা কর্পোরেশন বা আপনার ডিপার্টমেন্টও কোনও টাকা দেন না। মাদার টেরেসা টাকা দেন। ফ্যান্সি স্কুলের পাশাপাশি দরিদ্র স্কুল আছে সেখানে ইংরাজি পড়ানো হবে না। অর্থাৎ যারা বিত্তবান তাদের ছেলে-মেয়েরাই এইসব ইংরাজি স্কুলে পড়বে এবং তারাই উচ্চশিক্ষিত হয়ে আরও উচ্চ শিক্ষার জন্য বিলেত যাবে। তারা সেখান থেকে ডিগ্রি নিয়ে এসে এখানে উচ্চতর আসন নেবে। আবার অনেকে দেশের টাকা নিয়ে উচ্চশিক্ষার জন্য গিয়ে বিলেতেই স্থায়ীভাবে বসবাস করছে। আমি এই হাউসে এই নিয়ে একটা প্রশ্ন দিয়েছিলাম কিন্তু তার উত্তর আজও পাইনি। জয়প্রকাশ নারায়ণজি বলেছেন আমাদের দেশের উচ্চশিক্ষা খুব কম লোকের ভাগ্যেই জোটে, কিন্তু উচ্চশিক্ষায় শিক্ষিত হয়ে যারা দেশের টাকা নিয়ে আরও বেশি উচ্চশিক্ষার জন্য বাইরে যান এবং সেইখানে যারা থেকে যান তাদের সেই টাকা ফেরত দিতে হবে। উচ্চ শিক্ষার জন্য যেকোনও নাগরিক বলতে পারেন, যেখানে খুশি তার সেটেল্ড করার অধিকার আছে, কিন্তু তারজন্য দেশ যে টাকা ব্যয় করেছে সেই টাকার কি হবে? সেই টাকা তাকে দেশকে পেমেন্ট করতে হবে জয়প্রকাশজি এই বক্তব্য রেখেছিলেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলকাতা বিশ্ববিদ্যালয়ের কথা অমৃত সমান এখানে কি ব্যাপার চলছে, মনোনীত কাউন্সিলের লয়ার অ্যাকাডেমিক সাব-কমিটি একদিকে যেমন বিদেশি শিক্ষার ক্ষেত্রে খড়্গাঘাত করেছেন তেমনি পাঠ্যসূচির ক্ষেত্রে যত্রতত্র পরিবর্তন করেছেন। নির্বাচিত বডি যারা আসবেন তারা এসে ব্যবস্থা নেবেন, কিন্তু তা না হয়ে এরা গুরুত্বপূর্ণ পরিবর্তন করছেন। কমার্স এডুকেশনের ক্ষেত্রে ২ পেপার ইকনমিক্স পড়ানো হত, ১ পেপার ইকনমিক্সে বাদ দিয়েছেন এবং ভারতবর্ষের অন্যান্য

রাজ্যের সঙ্গে প্যারিটি রক্ষিত হচ্ছে। কলেজে যে সমস্ত অর্থনীতির শিক্ষক আছেন তাদের চাকরি হারানোর ভয় আছে কিনা সেটা চিন্তা করে দেখুন। আপনারা কোনওদিকে নিয়ে যাচ্ছেন দেখুন। রাষ্ট্র বিজ্ঞানের এমন পাঠ্যসূচি হচ্ছে যে পাশ কোর্সে রাষ্ট্র বিজ্ঞানে চিরকাল ধরে টিপিক্যাল কনস্টিটিউশন পড়ানো হয়, ইউ কে, ইউ এস এস আর, সুইজারল্যান্ড পড়ানো হয়, এবারে শুধু চায়না এবং রাশিয়া রাখা হয়েছে, অন্যান্য সবকিছু বাদ দেওয়া হয়েছে।

**(শ্রী নির্মল বসু : জেনে বক্তব্য রাখুন, সমস্ত ভুল বলছেন। পড়াই আমি, আপনি পড়ান না।)**

তারপর বিড়লা কলেজের তথাকথিত অধিগ্রহণের পর ৮ মাস কেটে গেছে, ঐ বিড়লা কলেজের শিক্ষকরা কোনও বেতন পাচ্ছেন না। তথাকথিত বিড়লা কলেজ সম্পর্কে জানি না সরকারের কোনও দুর্বলতা আছে কিনা। বিড়লার অন্যান্য সংস্থার ক্ষেত্রে যে ধরনের দুর্বলতা প্রকাশ পায় শিক্ষা ক্ষেত্রেও সেই দুর্বলতা দেখতে পাচ্ছি, ৮ মাস শিক্ষকরা কোনও বেতন পাচ্ছেন না। দক্ষিণ কলকাতায় একটা কলেজ আপনারা অধিগ্রহণ করেছেন, সেই অধিগ্রহণের পর অধ্যক্ষ সমেত ১৮ জন শিক্ষক এবং শিক্ষা কর্মিকে পদচ্যুত করা হয়েছে, তাদের বিরুদ্ধে কি চার্জশিট দেওয়া হয়েছে, কিভাবে প্রসিকিউশন চলছে, সেটা সব অস্পষ্ট। অধিগ্রহণের পর অধ্যক্ষ সমেত ১৮ জন শিক্ষককে বাদ দেওয়া হয়েছে গড়িয়া কলেজ সম্পর্কে আমি যে বক্তব্য রেখেছিলাম এই ধরনের বক্তব্য আমি আবার রাখতে চাই। বহু কলেজে এটা হয়েছে। কিছু সংখ্যক স্থানীয় লোক এসে কোনও রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে ব্যক্তি বিশেষ শিক্ষক, শিক্ষা কর্মির বিরুদ্ধে অভিযোগ আনছেন যে তার বিরুদ্ধে এই এই দুর্নীতি আছে এবং প্রশাসনকে বাধ্য করা হচ্ছে যে এর বিরুদ্ধে একটা দুর্নীতি কমিটি গঠন করা হোক। যারা অভিযোগ করছেন তারাই বিচারে বসছেন, চার্জশিট কোথাও দেওয়া হচ্ছে না। মাননীয় শিক্ষামন্ত্রীর বক্তৃতায় দেখলাম ১ হাজার প্রস্তাবিত নতুন স্কুলের মধ্যে ৫০০ নতুন স্কুল গঠিত হয়ে গেছে। আমার কাছে নিশ্চয়ই এটা বড় রকমের খবর। কারণ, বাজেট বক্তৃতায় অর্থমন্ত্রী যে ব্যয়-বরাদ্দের দাবি রেখেছেন তারমধ্যে সেই বিষয়ের কোনও উল্লেখ ছিল না। হঠাৎ কি করে ওভারনাইট ৫০০ স্কুল হল আমার কাছে অদ্ভুত লাগছে। শিক্ষকদের কোথায় নিয়োগ করা হল, কোথায় স্কুল গঠন করা হল কিছুই জানা যাচ্ছে না। তারপর অর্গানাইজড স্কুলের রেকগনিশনের ক্ষেত্রে, অর্গানাইজড শিক্ষকদের ক্ষেত্রে আপনারা যেটা করেছেন সেটা সভ্য সমাজের কলঙ্ক।

[2-40 — 2-50 P.M.]

শিক্ষকরা দীর্ঘদিন ধরে গ্রামে গ্রামে বিনা বেতনে ৫/৬ বছর ধরে স্কুল চালিয়েছেন এবং তারপর আপনারা সেখানে অন্য স্কুল গঠন করেছেন। আপনাদের দলের লোক যখন অর্গানাইজড স্কুল করেছে তখন আপনারা তাকে স্বীকৃতি দিয়েছেন। মুখ্যমন্ত্রী ঘোষণা করেছিলেন মধ্যশিক্ষা ক্ষেত্রে একটা জয়েন্ট কনসালটেটিভ কমিটি করবেন। বহু প্রত্যাশিত সেই জয়েন্ট কনসালটেটিভ কমিটি আপনারা অবশেষে গঠন করেছেন ১৯৭৮ সালের নভেম্বর মাসে, কিন্তু আজ পর্যন্ত সেই জয়েন্ট কনসালটেটিভ কমিটির কোনও সভা হয়নি। আমি জানতে চাই মধ্যশিক্ষা ক্ষেত্রে আপনাদের নীতি কি? জয়েন্ট কনসালটেটিভ কমিটি করতে আপনারা এতদিন সময় কেন

নিলেন এবং গঠন হবার পর এতদিন পর্যন্ত সেই জয়েন্ট কনসালটেটিভ কমিটির কোনও সভা কেন ডাকলেননা? আপনারা জেলায় জেলায় স্কুলের জন্য স্ক্রিনিং কমিটি গঠন করেছেন। জেলা ভিত্তিক যে স্ক্রিনিং কমিটি গঠন করা হয়েছে তাতে সমস্ত শিক্ষক সংগঠনের প্রতিনিধি আছে কি? আমি বিধানসভায় অভিযোগ উত্থাপন করেছিলাম যে, সেই কমিটিতে শুধু সি পি এম এবং এ বি টি এ-র প্রতিনিধিরা রয়েছেন। ডিস্ট্রিক্ট কমিটি ফর স্যাংশন অব ক্যাপিট্যাল গ্রান্ট এরজন্য একটা কমিটি করা হয়েছে, কিন্তু সেখানেও দেখছি অন্য শিক্ষক সংগঠন বা বিরোধী দলের কোনও প্রতিনিধি নেই শুধু সি পি এম এর প্রতিনিধি রয়েছে। তারপর, অ্যাপিল কমিটি যেটা গঠন করেছেন সেখানে শুধুমাত্র বিশেষ একটা শিক্ষক সংগঠনের একজন প্রতিনিধি রয়েছেন আর কোনও শিক্ষক প্রতিনিধি নেই। কাজেই দেখা যাচ্ছে ডিস্ট্রিক্ট স্ক্রিনিং কমিটি বলুন, কমিটি ফর স্যাংশন অব ক্যাপিটাল গ্রান্ট বলুন কিংবা ডিস্ট্রিক্ট স্ক্রিনিং কমিটি বলুন সব জায়গাতে সেই নির্লজ্জ দলবাজির প্রকাশ ঘটেছে। ডি.আই অব স্কুলস এর অফিসগুলোতে এক্সট্রা কন্সটিটিউশনাল অথরিটির ভিড় দেখা যাচ্ছে। প্রধান শিক্ষক ডি আই-র সঙ্গে কথা বলতে পারেননা সেখানে দলের লোকেরা গিয়ে ভিড় করছে এবং ডি আই-কে নির্দেশ পর্যন্ত দিচ্ছে এরকম অভিযোগ আমার কাছে করেছে। আমরা লক্ষ করেছি প্রতিটি ডি আই অফিস রাজনৈতিক দলের শাখা হিসেবে কাজ করছে। তারপর যে সমস্ত শিক্ষক নিযুক্ত করেছেন তাদের অ্যাপয়েন্টমেন্ট দেননি। প্রাথমিক শিক্ষকদের বদলির ক্ষেত্রে নিয়ম ছিল শিক্ষকদের মতামত অনুযায়ী বদলি করা হত। কিন্তু এখন কোনও নিয়ম নেই, কিছু কিছু শিক্ষককে যেখানে খুশি বদলি করা হচ্ছে। তবে সবচেয়ে মারাত্মক সিদ্ধান্ত যেটা নিয়েছেন সেটা হচ্ছে কতগুলো জায়গাতে অ্যাপ্রুভড সার্ভিসকে উইথড্র করেছেন। অর্থাৎ যে সমস্ত শিক্ষকের সার্ভিস অ্যাপ্রুভড হয়েছে তাদের সেই অ্যাপ্রুভড সার্ভিসকে উইথড্র করে একটা বিপজ্জনক নজির সৃষ্টি করেছেন। তারপর, মাধ্যমিক শিক্ষকদের বেতন এখনও অনিশ্চিত। এর আগে মাধ্যমিক শিক্ষকদের সম্বন্ধে শিক্ষামন্ত্রী নিজেই বলেছিলেন যে, পশ্চিমবাংলায় এরকম বহু মাধ্যমিক বিদ্যালয় রয়েছে যেখানে সব মাসে শিক্ষকরা বেতন পাননা। এর কারণ হচ্ছে শতকরা ৭৫ ভাগ টাকা সরকার দিচ্ছেন এবং বাকি ২৫ ভাগ টাকা তাদের টিউশন ফি থেকে ম্যানেজ করতে হয়। কিন্তু বহু জায়গায় টিউশন ফি থেকে সেই টাকা আসেনা বলে বহু প্রাথমিক বিদ্যালয় এবং মাধ্যমিক বিদ্যালয়ের ক্ষেত্রে অনিশ্চয়তা রয়েছে। আপনি পে কমিশনের কথা বলেছিলেন, কিন্তু এখনও পর্যন্ত পে কমিশনের কোনও ঘোষণা আপনার বক্তৃতার মধ্যে দেখলাম না। স্যার, আমার বক্তব্য শেষ করবার আগে আর একটি গুরুত্বপূর্ণ কথা আমি এখানে রাখতে চাই। মাননীয় অর্থমন্ত্রী তার বাজেট বরাদ্দে শিক্ষক এবং শিক্ষা কর্মিদের কেন্দ্রীয় হারে মহার্ঘ ভাতা দেবার কথা ঘোষণা করেছিলেন। তিনি বলেছিলেন যে, রাজ্য সরকারি কর্মচারীদের সমহারে শিক্ষকরা কেন্দ্রীয় হারে ভাতা পাবেন। কিন্তু অর্থসচিব মিঃ কুট্টি যে বিবৃতি দিয়েছেন তারমধ্যে ফারাক দেখছি অর্থাৎ প্রাথমিক শিক্ষকদের ক্ষেত্রে অবিচার করা হয়েছে, তাদের মাত্র ২২ টাকা করে ডি এ বৃদ্ধির কথা বলা হয়েছে এবং শিক্ষাকর্মিদের ক্ষেত্রেও ২২ টাকা করে বৃদ্ধি করা হল। কিন্তু মাননীয় অর্থমন্ত্রী যে ঘোষণা করেছিলেন যে, শিক্ষক এবং শিক্ষাকর্মিরা কেন্দ্রীয় হারে ভাতা পবেন কিন্তু আমরা দেখছি ডিফারেন্স থেকে যাচ্ছে। ডাঃ মিত্রের ঘোষণা অনুযায়ী শতকরা ২৭ ভাগ এবং শতকরা ১৫ ভাগ সর্বস্তরে শিক্ষকদের এবং শিক্ষাকর্মিদের ভাতা বৃদ্ধি হওয়ার কথা কিন্তু তিনি সেটা

করলেন না। সুতরাং এদের ক্ষেত্রে অবিচার থেকে গেল। এই বক্তব্য রেখে আমি এই কথা বলতে চাই যে, মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়ের বাজেটের মধ্যে কোনও আশার আলো দেখতে পেলাম না এবং নতুন সমাজের একটি ইঙ্গিতও দেখতে পেলাম না। বরং পশ্চিমবাংলার শিক্ষাক্ষেত্রে যে নৈরাশ্যের পরিবেশ এবং দলবাজির স্বীকৃতি দেখছি এবং তারজন্য তিনি যে ব্যয়-বরাদ্দের দাবি এখানে উপস্থিত করেছেন সেটা আমি সমর্থন করতে পারছি না। সুতরাং এই বাজেটের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আব্দুস সাত্তার :** স্যার, আমি একটি গুরুতর বিষয় আপনার কাছে উল্লেখ করতে চাই, আমি বেশি সময় নেবনা। বারাসত থেকে কয়েকশত লোক এসে এসপ্ল্যানেড ইস্ট-এ বসে আছে। আমি বিষয়টি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর দৃষ্টিতে আনতে চাই। আপনি যদি ইচ্ছা করেন তাহলে আমাদের টাইম থেকে এই সময়টুকু কেটে দেবেন। স্যার, কিছুদিন আগে মুখ্যমন্ত্রী জ্যোতিবসু বলেছিলেন তার প্রশাসন সুন্দরভাবে চলছে। কিন্তু গত ১৫ই মার্চ বারাসত থানার পানশিলা গ্রামের কোটরা গ্রাম পঞ্চায়েতের প্রধানের বাড়ি প্রায় ২০০০ সি পি এম কর্মী এসে অগ্নি সংযোগ করে এবং তার দোতলা বাড়িটি পুড়িয়ে দিয়েছে। আরও ঘটনা......................

**মিঃ স্পিকার :** হোয়াই ডিড ইউ নট কাম অ্যাট দি মেনশন আওয়ার?

**শ্রী আব্দুস সাত্তার :** সকাল বেলায় তার ছেলেকে মেরেছে।

**মিঃ স্পিকার :** এইভাবে চলতে পারেনা। আপনি মেনশনের সময় কেন বললেন না?

**শ্রী আব্দুস সাত্তার :** স্যার, পুলিশের গাড়ি থেকে পেট্রোল নিয়ে সেই পেট্রোল ছড়িয়ে দিয়ে সমস্ত বাড়িটি শেষ করে দিয়েছে। আপনি শুনলে আশ্চর্য হবেন, ফায়ার ব্রিগেড আসছিল, আসার চেষ্টা করছিল, কিন্তু তাদের আসতে দেওয়া হয়নি। এইরকম একটা জঘন্যতম ঘটনা সেখানে ঘটেছে।

**মিঃ স্পিকার :** আপনি বসুন।

**শ্রী আব্দুস সাত্তার :** স্যার, দ্বিতীয় সাঁইবাড়ির ঘটনা আবার সেখানে ঘটেছে। আপনি শুনলে আশ্চর্য হবেন ননী কর এম এল এ, শক্তি ঘোষ, শ্যামল ব্যানার্জি, প্রদীপ চক্রবর্তী, হুমায়ুন ইসলাম প্রভৃতি সেখানে যান এবং নেতৃত্ব দেন এবং অগ্নি সংযোগ করে পুড়িয়ে দেন। সেখানে পুলিশ ছিল এবং পুলিশের গাড়ি থেকে পেট্রোল নিয়ে সেই পেট্রোল ছড়িয়ে দিয়ে বাড়িটি পুড়িয়ে ছারখার করে দেন। আমি এই ঘটনার প্রতি মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে এটা পুলিশ থেকে হয়েছে কিনা সেটা দেখুন।

**মিঃ স্পিকার :** মাননীয় সদস্য যেভাবে এখন বলছেন এটা হতে পারেনা। কোয়েশ্চেন আওয়ারের শেষে আপনি অন্য কাজে ব্যস্ত ছিলেন। It is so important then why did not you take permission for time? I would have granted you time.

(At this stage Shri Suniti Chattaraj rose to speak)

[2-50 — 3-00 P.M.]

(নয়েজ)

**শ্রী আব্দুস সাত্তার ঃ** আপনি বিরোধীদের বলতে দেবেন না তাহলে কি করে হবে?

**Mr. Speaker :** This is a remark against the Speaker why did not you mention this after the Question hour? Why do you cast this aspersion ?

**শ্রী আব্দুস সাত্তার ঃ** আমি এটা বলিনি, স্যার।

**Mr. Speaker :** I have heard this with my own ears.

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্যার, আপনি অত চিৎকার করলে আপনার ব্লাড প্রেসার বেড়ে যাবে।

**মিঃ স্পিকার ঃ** মাননীয় সদস্য আমার ব্লাড প্রেসার নিয়ে অত চিন্তিত হবেন না।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি অবশ্য আমাদের বলবার সুযোগ দেন। কিন্তু সাত্তার সাহেব যে ব্যাপারটা বলেছেন যদিও এটা বলার সময় নয় প্রশ্ন শেষ হবার পরে 'বললেই ভাল হত। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সর্বপরি এটা বিধানসভা এখানে বলা দরকার। আমাদের সদস্য সুনীতি চট্টরাজ সেখানে গিয়েছিলেন, আমি বাইরে ছিলাম, আমাকে এক ভদ্রলোক লিখিতভাবে এটা দিয়ে গেলেন। ব্যাপারটা অত্যন্ত গুরুত্বপূর্ণ। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওদের সংখ্যা গরিষ্ঠ আছে ব্যয় বরাদ্দ পাস হবে, আমরা না থাকলেও হবে। আমরা ছিলামনা তখনও বিধানসভায় বিল পাস হয়েছে। এই ব্যাপারটা ল' অ্যান্ড অর্ডারের সঙ্গে জড়িত। এক অঞ্চল প্রধান কংগ্রেসের তার বাড়িতে আগুন লাগিয়ে দেওয়া হল, তিন লরি মাল নিয়ে চলে গেল পুলিশের উপস্থিতিতে এটা বলতে দেবেননা? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার উপর আমাদের যথেষ্ট শ্রদ্ধা আছে, আপনি আমাদের বলতে দিন, এইগুলি জানাবার দরকার আছে। আজ গণতন্ত্র বিপন্ন, দেশে ফুক্কিকারিতায় ছেয়ে গিয়েছে, দেশ শেষ হয়ে গেল, আইন বলে কিছু থাকছে না। এটা আপনি নিশ্চয়ই দেখবেন। এটা যদি না দেখেন, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বাজেট খাতে টাকা পাস হলেও এই টাকা দিয়ে কিছু হবেনা, দেশ যদি না থাকে, দেশে গণতন্ত্র যদি না থাকে তাহলে কি হচ্ছেটা কি। সুতরাং আপনি এটা দেখুন এবং আপনি এটা মুখ্যমন্ত্রীকে বলুন।

**শ্রী নির্মলকুমার বোস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের বিধানসভা পরিচালনার কতকগুলি নিয়ম আছে সেই নিয়ম আমাদের সরকার পক্ষ এবং বিরোধী সদস্যরা সকলেই মানতে বাধ্য এবং এখানে আমাদের অধ্যক্ষ রয়েছেন আপনি দেখবেন যে নিয়ম অনুযায়ী আমরা সবাই কাজ করছি। বিরোধী পক্ষের সদস্যরা নিশ্চয়ই জনস্বার্থ বিষয় তুলতে পারেন তারজন্য সময় নির্দিষ্ট করা আছে, সেই সময়ে যাদের বলবার তারা বলেছেন। আজকে মেনশন কেস ছিলনা তা সত্ত্বেও আপনি..........

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্যার, অন এপয়েন্ট অফ অর্ডার। মিঃ স্পিকার স্যার, আমরা অন্তত পক্ষে জানি বিরোধী পক্ষ থেকে আপনি যেভাবে হাউস পরিচালনা করেন তাতে

আমরা জানি আপনি আইনজ্ঞ। এইভাবে একজন সদস্য আপনাকে জ্ঞান দেবেন আপনাকে কিভাবে হাউস চালাতে হয়, আমার মনে হয় It is an aspersion to the chair.

**মিঃ স্পিকার ঃ** শ্রী শ্যামসুদ্দীন আহমেদ বলবেন তো বলুন।

**শ্রী এ. কে. এম্ হাসানুজ্জামান ঃ** [*************]

**Mr. Speaker :** Mr. Hassan Uzzaman, have you any right to raise the same question in the same session again and again you cannot do so. The statement of Mr. A.K.M. Hassan Uzzaman is expunged. আপনি এইটা বলে দিন কোন রাইটে আপনি বলছেন। শ্রী হাসানুজ্জামানের স্টেটমেন্ট বাদ দিন। কোনও সদস্যের একই সেসানে একাধিকবার বলার অধিকার নেই। শ্রী হাসানুজ্জমান একই কথা একবার বলেছেন, দ্বিতীয়বার বলেছেন সেইজন্য আমি ওটা বাদ দিতে বলেছি।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** আমি আপনাকে অনুরোধ করি আপনার ডিসিসন চেঞ্জ করুন। অত্যন্ত বিনয়ের সঙ্গে বলছি এটা আপনি একটু বিবেচনা করুন।

**মিঃ স্পিকার ঃ** শ্রী শামসুদ্দীন আহমেদ বলবেন তো বলুন।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনাকে আবার বলছি আপনি যেভাবে হাউস পরিচালনা করেন সেজন্য আমরা অত্যন্ত কৃতজ্ঞ। স্যার, বিরোধী পক্ষের সদস্য শ্রী হাসানুজ্জামান যেকথা বলেছেন, আপনার কাছে আমি অনুরোধ করি, আপনি বিবেচনা করুন। যেন এক্সপাঞ্জ অর্ডার উইথড্র হয়। এটা অনুরোধ করছি।

**মিঃ স্পিকার ঃ** উনি নোয়িং ফুললি ওয়েল হাউসকে ডিসটার্ব করতে চেয়েছেন। শ্রী শামসুদ্দীন আহমেদ বলবেন কিনা, আমি জানতে চাই।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** উনি যে বলেছেন, ও, সিকে সাসপেন্ড করুন। এটা থাকা উচিত স্যার।

(একসঙ্গে একাধিক সদস্যকে বলতে দেখা যায়।)

**Mr. Speaker :** I have given an order that Shri Shamsuddin Ahmed will speak. If you want to disobey my order, you can disobey. আমি জানতে চাই, শ্রী শামসুদ্দীন আহমেদ বলবেন কিনা। তা যদি আপনারা বলতে দিতে চান, তাহলে কি হবে?

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আপনাকে ডিসওবে করার অধিকার কারও নেই।

**Mr. Speaker :** Anybody speaking other than Shri Shamsuddin Ahmed when I have asked him to speak is disobedience of my order.

[3-00 — 3-10 P.M.]

**শ্রী আব্দুস সাত্তার ঃ** স্যার, অন এ পয়েন্ট অফ অর্ডার। একটা পয়েন্টে আমি আপনার

Note : Expunged as ordered by the chair.

দৃষ্টি আকর্ষণ করছি। রুলস অফ বিজনেসকে নিশ্চয়ই আপনি ফলো করবেন। so far expunction is concerned. রুল ৩৫৫ আপনি কিভাবে এক্সপাঞ্জ করবেন সেটা বলা আছে। আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। উনি বলেছেন যে যে ও.সির বিরুদ্ধে উনি বলেছেন তার বিরুদ্ধে কোনও অ্যাকশন নেওয়া হয়। স্যার, ৩৫৫-এ বলা হচ্ছে In rule 355 of the Rules of Procedure and Conduct of Business it is written, "If the Speaker is of opinion that words have been used in debate which are defamatory or indecent or unparliamentary, or undignified or otherwise inappropriate, he may in his discretion order that such words be expunged from the proceedings of the House". Sir, we must bow down to your rulings, but you kindly see that there is a definite rule for expunction. আমি আপনার রুলিং মেনে নিয়ে বলছি যে আপনি এ সম্বন্ধে পুনর্বিবেচনা করুন।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার স্যার, আপনার রুলিং দেবার পর সাত্তার সাহেব যে কথা বলছেন এটা বিধি বহির্ভূত। আপনার রুলিং সম্বন্ধে এখানে উনি যে আলোচনা করেছেন এটা সম্পূর্ণ অপ্রাসঙ্গিক।

**মিঃ স্পিকার ঃ** আপনাদের বক্তব্য আমি শুনেছি এবং আমি যা রুলিং দেবার দিয়েছি এখন শামসুদ্দিন আহমেদ বলুন।

**শ্রী শামসুদ্দিন আহমেদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বামফ্রন্ট সরকারের ঘোষিত শিক্ষা নীতির প্রথম নীতি অনুসারে প্রাথমিক স্তর থেকে ইংরাজি তুলে দেওয়া হল। কিন্তু আমার যতদূর খবর মন্ত্রী মহাশয় তার ছেলেকে ইংরাজি মিডিয়াম স্কুলে ভর্তি করেছেন। নিজে মন্ত্রী বারি সাহেব তার ছেলে ইংরাজি শিখবে আবার এদিকে আপনারা ইংরাজি প্রাথমিক স্তর থেকে তুলে দিচ্ছেন। এরমধ্যে যে কি উদ্দেশ্য আছে তা বোঝা যাচ্ছে না। সাধারণ গাঁয়ের ছেলেদের ইংরাজি শিখতে দেওয়া হবে না। কারণ যদি শিক্ষা নিয়ে তাদের জ্ঞান বেড়ে যায় তাহলে সি.পি.এম-দের আর রাজত্ব করা যাবে না। এইজন্য তারা এটা করেছেন এটাই মনে হচ্ছে। শিক্ষার ক্ষেত্রে আমাদের ঘোষিত লক্ষ প্রাথমিক শিক্ষার সর্বজনিনকরণ এবং বয়স্ক ও বৃত্তিমূলক শিক্ষার সুযোগ সম্প্রসারণ। আমাদের ফাইন্যান্স মিনিস্টার তার বাজেট ভাষণে একথা বলেছেন। কিন্তু এই নীতি কিভাবে কার্যকর হবে? এর গতি যা দেখছি এর কার্যকারিতার ক্ষেত্রে যে দীর্ঘসূত্রতা দেখছি তাতে আমরা হতাশ হয়েছি। দীর্ঘসূত্রতা কি বলব মোটেই কার্যকর হয়নি। ১৯৭৭ সালে বলেছিলেন ১০০০ স্কুল হবে ১৯৭৮ সালে ১০০০ স্কুল হবে এবং এ বছর ১২০০ স্কুল হবে। কিন্তু এখন বলছেন মাত্র ৫০০ স্কুল হয়েছে। আমরা কাগজে কলমে স্কুল হয়েছে দেখছি। কিন্তু কোথায় হয়েছে কোথায় চাপা পড়ে আছে কোথায় হচ্ছে এইসব কিছুই নাই। আবার বলছেন এগিয়ে চলেছে। কিন্তু কি এগিয়ে চলেছে তা বুঝতে পারছি না। দেখছি তো সবেমাত্র ৫০০ স্কুল হয়েছে।

সর্বজনীন করতে হলে তিনি একটি টার্গেট বলেছেন যে, ১৯৮২/৮৩ সালের মধ্যে ১৩.০৪ লক্ষ শিক্ষককে বিদ্যালয়ে ভর্তি করবেন বলেছেন। এটা যদি করতে পারা যায় তাহলে ৬ থেকে ১১ বছর বয়সের কম শিশুদের প্রাথমিক শিক্ষার আওতায় আনা যাবে।

এটা পরস্পর বিরোধী কথা। কি করে করবেন? ১৯৮২/৮৩ সাল আর খুব বেশি দূরে নেই। এই সময়ের মধ্যে আপনি কিভাবে লক্ষ্যমাত্রায় পৌঁছবেন তার রাস্তা আমরা আনতে চাইছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা এখানে কতকগুলি ফাঁকা কথা নিয়ে আলোচনা করছি। এই আলোচনাগুলি সাধারণ মানুষ খবরের কাগজ মারফত আনতে পারবে এবং তারা মুখ চেয়ে বসে থাকবে। কিন্তু বাস্তব রূপ আমরা কি দেখতে পাচ্ছি? মন্ত্রী মহাশয় বলেছেন তার ভাষণে ৫০০ স্কুলের কথা ৩২০০ স্কুলের মধ্যে ৫০০ স্কুল সত্যিকারে রূপ নিয়েছে কিনা সেটা আমরা জানি না। এইগুলি কি করে হবে? এরজন্য তো পরিবেশ দরকার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিদ্যালয় কোথায় আছে? গাছতলায় আছে, না বিভিন্ন জায়গায় আছে? সত্যিকারে কোনও বিদ্যালয় আছে কিনা আমরা জানি না, কিন্তু বিদ্যালয়ের সংখ্যা বলা হচ্ছে। আজকে ইংলিশ মিডিয়াম স্কুলে পড়ানোর প্রবণতা কেন হয়েছে? ইংলিশ মিডিয়াম স্কুলে পড়ানোর প্রবণতা এইজন্য হয়েছে যে সেখানে পরিবেশ আছে এবং শিশুদের আকৃষ্ট করার উপকরণ আছে, তারা সহজেই আকৃষ্ট হবে। কিন্তু গ্রামে কি সেই পরিবেশ আছে? বন্যা বিধ্বস্ত হবার পর স্কুল ঘর পড়ে গেছে। উনি বলেছেন বন্যায় বিশেষ কিছু ক্ষতি করতে পারে নি। কিন্তু আমার প্রশ্ন হচ্ছে এই টার্গেট পূরণের জন্য ছেলেগুলি কোথায় বসবে? স্কুল খুললে কি হবে, সেই স্ট্যান্ডার্ড কোথায়? এইসব কিছুই নেই। আর একটা কথা আপনাদের জানা দরকার। প্রাথমিক শিক্ষকদের অর্থমন্ত্রী, ফাইন্যান্স মিনিস্টার কি দিয়েছেন? শিক্ষা ব্যবস্থাকে আপনারা সর্বজনীন করবেন বলছেন অথচ যারা লেখাপড়া শেখাচ্ছেন তাদের ডি.এ. দিচ্ছেন ২২ টাকা, যেটা আমার পূর্ববর্তী বক্তা একটু আগেই ভাল করে বলে গেলেন। আপনারা শুনে রাখুন পশ্চিমবঙ্গ শিক্ষক সমিতি কেন্দ্রীয় হারে মহার্ঘভাতা দাবি করেছেন এবং সরকারি কর্মচারীদের হারে চিকিৎসা ভাতা, বাড়িভাড়া, বন্যা বিধ্বস্ত এলাকায় গৃহনির্মাণ ঋণ, যাদের বাড়ি ক্ষতিগ্রস্ত হয়েছে তাদের ২৫০ টাকা দিতে হবে ইত্যাদি নানারকম দাবি করেছেন। তানাহলে তারা আইন অমান্য আন্দোলনে নামবেন। যাদের নিয়ে সর্বজনীন করা হবে বলছেন তারা যদি আইন অমান্য আন্দোলনে নামেন তাহলে কাদের নিয়ে করবেন? স্ট্যাটিসটিক্স নিয়ে শুধু হবে না, এই দিকে আপনাদের চিন্তা করতে হবে। আজকে জেলা বোর্ডগুলি কি অবস্থায় আছে? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আবার ঐ নমিনেশন-এর ব্যাপার গণতান্ত্রিক পদ্ধতিতে নির্বাচনের মাধ্যমে বোর্ড গঠনের যে প্রতিশ্রুতি তারা দিয়েছিলেন, এখন পর্যন্ত সেই বিষয়ে কিছুই দেখা যাচ্ছে না। গণতান্ত্রিক পদ্ধতিতে বোর্ড গঠন করার দাবি আছে। আমি আর একটি স্ট্যাটিসটিক্স নর্থবেঙ্গল সম্বন্ধে তুলছি। এই লিটারেসি সম্পর্কে ইকনমিক রিভিউতে একটি স্ট্যাটিসটিক্স দেওয়া হয়েছে। মালদহ জেলার লিটারেসির পারসেন্টেজ হচ্ছে ১৯৭৮/৭৯ সালে ৭.২%, ওয়েস্ট দিনাজপুরে ২২.০%, জলপাইগুড়িতে ২৪.২%, দার্জিলিং-এ ৩২.৭%, কুচবিহার ২২.০%।

[3-10 — 3-20 P.M.]

সাউথ বেঙ্গলে সেই তুলনায় কলকাতায় হল ৬০.৪। এই ভাবে দেখা যাবে যে সাউথ বেঙ্গলের বিভিন্ন জেলার তুলনায় উত্তরবঙ্গে লিটারেসির অনুপাত খুবই কম। সেখানে সাধারণ ভাবে যদি দেখা যায় তাহলে দেখা যাবে গোটা নর্থ বেঙ্গলকে যদি হিসাবের মধ্যে আনা যায় তাহলে তার পারসেন্টেজ তুলনামূলক ভাবে খুবই কম। তারপর মাননীয় অধ্যক্ষ মহাশয়,

আরবী, ফার্সী, উর্দু এবং সংস্কৃত থার্ড ল্যাঙ্গুয়েজ যেগুলি সেগুলি ক্লাশ নাইন এবং টেন থেকে সরিয়ে নেওয়া হল। সে সব বিষয়ের প্রচুর শিক্ষক, ছাত্র এসেছিলেন সেকেন্ডারি বোর্ডে কিন্তু তাদের তাড়িয়ে দেওয়া হল। এ বিষয়ে আমার মন্তব্য হচ্ছে, ঐ সংস্কৃত, আরবী বিশেষ করে হিন্দু মুসলমান ছাত্ররা, যারা মাদ্রাসাতে পড়াশুনা করে না, স্কুলে পড়াশুনা করে তারা এইসব বিষয় সেখানে পড়াশুনার মাধ্যমে নিজেদের ধর্মীয় গ্রন্থ কিছুটা পড়াশুনা করার সুযোগ পেত। আজকে সেই সুযোগ থেকে তাদের বঞ্চিত করা হল। মাদ্রাসার ব্যাপারে আমি পরে বলব, এখন আমি স্যার, অন্য কথা বলছি। স্যার, ২০ মাস পূর্বে এই বামফ্রন্ট সরকার ক্ষমতায় এলেন এবং জনদরদী সরকার হিসাবে নিজেদের ঘোষণা করলেন। তারা ইতিপূর্বে নির্বাচনের প্রাক্কালে ৩৬ দফার এক প্রেসক্রিপশন দিয়েছিলেন এবং বলেছিলেন সেই প্রেসক্রিপশন অনুযায়ী নির্ভেজাল ঔষধপত্র দিয়ে পশ্চিমবঙ্গের যা কিছু রোগ আছে তা দূর করবেন। তা করতে গিয়ে কি করলেন? সেখানে তিনি ১৯৭৭/৭৮, ১০৭৮/৭৯, ১৯৭৯/৮০ সালের বাজেটে অনেক ঘোষণা করলেন, অনেক ঢাকঢোল বাজালেন কিন্তু সেখানে ফল আমরা দেখলাম জিরো। সেখানে দেখা গেল মধ্যশিক্ষা পর্ষদ ভেঙে দেওয়া হল এবং তার কারণ হিসাবে বলা হল সেখানে দুর্নীতি ঢুকেছিল এবং সেখানে বলা হল অল্প সময়ের জন্য এটা নেওয়া হল। সেই অল্প সময়টা কত অল্প সময় সেটা মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন? এক বছর তো পার হয়ে গেল, আরও বেশি হয়ে গেল, তার কোনও ব্যবস্থা হল না। মধ্যশিক্ষা পর্ষদ ভেঙে দিয়ে সেখানে নিজেদের লোক বসিয়ে দিয়ে সেটাকে দলবাজির আড্ডাখানায় পরিণত করা হল। সেখানে দুর্নীতি তো দূর হলই না বরং সেই মধ্যশিক্ষা পর্ষদে যা চলছে সেটাকে শুধু অরাজক অবস্থা বললে ভুল হবে, সেখানে পার্টিবাজির ক্যাম্পেন হচ্ছে একথা বলা যায়। এই অবস্থায় তারা সেটাকে নিয়ে এসেছেন। উনি বলেছেন কম কিন্তু আমার বিশ্বাস অনেক বেশি স্কুলে প্রশাসক নিযুক্ত হয়েছেন। যারা নিযুক্ত হয়েছেন তারা বেশির ভাগই পার্টির লোক এবং সেই পার্টির কারা হয়েছেন? যাদের শিক্ষা বিষয়ে অভিজ্ঞতা নেই। এই অনভিজ্ঞতার ফলে এমন কতকগুলি কাজকর্ম করেছেন যাতে করে আইনগত বাধা মাথা চাড়া দিয়ে উঠেছে এবং তার ফলে তার উপহার দিলেন জোড়া হেড মাস্টার। এরফলে যখন হাই কোর্টে বাধ্য হয়ে যাচ্ছেন ঐ প্রশাসকের বিরুদ্ধে তখনই কি হচ্ছে? না, জোড়া হেড মাস্টারের জন্য সেখানে তালা ঝুলল। উনি বলেছেন, এইরকম ১০টা স্কুলে জোড়া হেড মাস্টার আছেন। আমাদের হিসাবে অনেক বেশি আছে। আমি মেদিনীপুর জেলার জোড়া হেড মাস্টার আছেন এইরকম স্কুলের নাম করছি। মেটাল জনকল্যাণ হাইস্কুল, পিংলা কৃষ্ণ কমিনি হাই স্কুল, এখানে জোড়া হেড মাস্টার আছেন। এখানে কেউ এবেলা তালা লাগাচ্ছেন, আর একজন আর একবেলায় তালা খুলছেন, এই অবস্থা চলছে। তারপর অধ্যক্ষ সম্পর্কে কি অবস্থা সেটা একটু দেখুন। শম্ভুবাবু, ওনার কলেজে এতদিন ধরে অধ্যক্ষ হীন আছে? তারপর জেলায় যেগুলি সরকারি স্কুল, সেকেন্ডারি স্কুল আছে আমি আপনাকে বলছি যে মালদহ জেলায় হেড মাস্টার নেই। এইরকম বহু স্কুল আছে যেখানে প্রধান শিক্ষক নেই। এরফলে মাঝি না থাকলে যে নৌকা চলে ঠিক সেইরকম অবস্থায় চলছে। আবার কলেজগুলিতে একইরকম অবস্থা। বিশ্ববিদ্যালয় সম্পর্কে বলতে গেলে অনেক কিছু বলার আছে। কারণ বিশ্ববিদ্যালয়গুলি যেন এক একটা কারখানা। এটা যেন মনে হচ্ছে কর্তৃপক্ষ মালিক আর ছাত্ররা হচ্ছেন শ্রমিক। আপনি কলকাতা বিশ্ববিদ্যালয়ের ভিতরে যদি যান তাহলে দেখবেন যে পোস্টার, দেওয়াল লিখন, মারামারি,

হানাহানি ইত্যাদি দেখে মনে হবে এটা একটা কারখানা তৈরি হয়ে গেছে। মন্ত্রী মহাশয় বললেন যে আগে গোলমাল যেগুলি ছিল সেগুলি দুর করার জন্য করা হচ্ছে কিন্তু কি করলেন? সব তাদের নিজেদের পার্টির লোক, মনোনীত লোক পাঠিয়ে দিলেন কাউন্সিলের নাম করে। কিন্তু কি অবস্থা হল তাতে, কাউন্সিলের লোকেরা পারলেন? তারাও তো ঘেরাও হয়েছিলেন? রেজাল্ট বেরুচ্ছে না, কিছু হচ্ছে না কোনও ডিপার্টমেন্টাল অফিসার নেই এবং যারফলে প্রায় ২ কোটি টাকা ফেরত গেছে এবং আরও যাবে। ই.জি.সি'র কাছে টাকা ফেরত যাচ্ছে, এই হল অবস্থা। এখন এই যে অ্যাডমিনিস্ট্রেটর ইত্যাদি যেগুলি করলেন, এরা কারা? একথা আমি আগেও বলেছিলাম, এরা সবই কেডার। যাদের আপনাদের মনোপুত হচ্ছে না তাদের তাড়িয়ে দেওয়া হচ্ছে। তারপর কলেজগুলি অধিগ্রহণ করে চলেছেন। অধিগ্রহণ করার আপনারা অভ্যস্ত হয়ে গেছেন। আজকে আবার একটা অধিগ্রহণ করা হবে। রামকৃষ্ণ সারদা বিদ্যা মহাপীঠ অধিগ্রহণ করা হবে। তারপরে মন্ত্রী মহাশয় বলেছেন, ৬ মাসের মধ্যে এগুলি সব ঠিক হয়ে যাবে। ছয় মাস তো অনেক দিন হয়ে গেছে সিন্ডিকেট আপনি ভাঙলেন, সিনেট ভাঙলেন, কাউন্সিল থাকল। এখন পর্যন্ত বুঝতে পারলাম না যে এটা কোনও কমপ্রিহেনসীভ বিল বা অন্য কিছুর মাধ্যমে আসছে সেইরকম কোনও খবর আমাদের কাছে নেই। সুতরাং আমরা কি ধরে নেব যে ইউনিভার্সিটি বা মধ্যশিক্ষা পর্ষদ থেকে আরম্ভ করে সমস্ত কিছুতেই এইরকম ভাবে পার্টি বাজি চলবে, এর অবসান হবেনা? এটা যদি চলতে থাকে তাহলে যতক্ষণ পর্যন্ত গণতান্ত্রিক পদ্ধতিতে নির্বাচিত বোর্ড আসছে ততক্ষণ পর্যন্ত মন্ত্রী মহাশয়-এরও ক্ষমতা নেই তাকে পার্টি বাজি থেকে মুক্ত করা।

[3-20 — 4-00 P.M. (including adjournment)]

কারণ যারা আপনাদের লোক, তাদের নিচ্ছেন। এখন মাদ্রাসা সম্বন্ধে বলি, আপনি রিজিওন্যাল কাউন্সিলে বিভিন্ন জেলা থেকে লোক নিয়েছেন একজন করে। কিন্তু দুঃখের বিষয় মাদ্রাসা অ্যাশোসিয়েশন থেকে কোনও প্রতিনিধি নেওয়া হয়নি। হাই স্কুলের শিক্ষক নেওয়া হয়েছে, কিন্তু মাদ্রাসার কোনও শিক্ষক নেওয়া হয়নি। আমার কাছে লিস্ট আছে। প্রত্যেক জেলায় হাই স্কুল এর শিক্ষকরা নিয়োগ করা হয়েছে, কেবল মাত্র মাদ্রাসার চারজন আছে। কিন্তু মাদ্রাসার শিক্ষকদের যে অ্যাশোসিয়েশন আছে, তাদের কোনও প্রতিনিধি নেই। এখন আমি ১১/১২ ক্লাস সম্বন্ধে কিছু বলব। ১১/১২ ক্লাশ সম্বন্ধে কোনও আলোকপাত মন্ত্রী মহাশয় করেন নি। আমাদের অর্থমন্ত্রী যখন বাজেট ভাষণ দিয়েছিলেন, তার বাজেট ভাষণেও তিনি কিছু বলেন নি। আমি মন্ত্রী মহাশয়কে প্রশ্ন করছি, ১১/১২ ক্লাশ সম্পর্কে সুনির্দিষ্ট ভাবে আমরা কিছু বুঝতে পারছি না, কারণ ওয়েস্ট বেঙ্গল কাউন্সিল ফর হায়ার এডুকেশন যেটা আছে, সেটা কেবল মাত্র পরীক্ষা নেয় এবং রিকগনিশন দেয়। সেকেন্ডারি বোর্ডের গলায় প্রচুর বোঝা চাপানো হয়েছে। হোল অ্যাডমিনিস্ট্রেশনের কাজ করতে হয়। ওয়েস্ট বেঙ্গল কাউন্সিল ফর হায়ার এডুকেশন তো পরীক্ষা নেয়, তাদের অফিসের এমন অবস্থা, সেখানে খাতা পত্র এত বেশি জমে যায় গোডাউন বলে মনে হয়, সেখানে ভালভাবে বসার জায়গা নেই, স্টাফের অভাব, স্টাফের অভাবের জন্য পরীক্ষার কাজকর্ম ঠিকভাবে চলছে না। আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি তিনি তার জবাবি ভাষণে বলবেন ১১/১২ ক্লাশ কোথায় কিভাবে আছে, তার প্রেসিডেন্টের ক্ষমতা কি, তার লংজিবিটি কিরকম থাকবে না থাকবে,

অবশ্য প্রেসিডেন্টের ক্ষমতা আছে স্টাফ নিয়োগ করার কিন্তু মন্ত্রী মহাশয়ের সিগন্যাল না পাওয়া পর্যন্ত তিনি কিছু করতে পারছেন না। সেখানে অসৎ ব্যবহার হচ্ছে, তারসঙ্গে অসৎ ব্যবহার হচ্ছে, কর্মিরা অসৎ ব্যবহার করছে, এটা আপনি জানেন কিছুদিন আগেকার ঘটনা। তাই আমি মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করছি তিনি এই ব্যাপারে একটু বলবেন। আপনারা গণতন্ত্রের কথা বার বার বলছেন, কিন্তু আপনারা গণতন্ত্রকে ভেঙে দিলেন চিরতরে, ইউনিভার্সিটিকে ভেঙে দিলেন, হস্তক্ষেপ করলেন। সেখানে যদি গণতান্ত্রিক পদ্ধতিতে নির্বাচন করতে হয়, তাহলে একটা এই ব্যাপারে কমপ্রিহেনসিভ বিল আনুন। যেহেতু এইসব ত্রুটি বিচ্যুতিগুলো আপনারা ইচ্ছা করে করছেন, সেই হেতু আপনার এই ব্যয় বরাদ্দকে সমর্থন জানাতে পারলাম না।

(At this Stage the House adjourned till 4-00 P.M.)

[4-00 — 4-10 P.M.] (After recess)

**শ্রী ননী কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রিসেসের আগে আমাদের বিরোধী পক্ষের মাননীয় সদস্য সাত্তার সাহেব আমার নামে একটা অভিযোগ তুলেছিলেন। অভিযোগটির সবটাই অসত্য এবং আমি সে সম্পর্কে বলতে চাই যে, গত ১৫ তারিখ পানশীলায় একটি ঘটনা ঘটেছে, আর ১৫ তারিখ এই বিধানসভায় হোম (পুলিশ) ডিপার্টমেন্টের বাজেট নিয়ে আলোচনা হয়েছিল। আমি নিজে সেদিন সমস্ত সময় বিধানসভায় উপস্থিত ছিলাম। পরের দিন ১৬ তারিখ যখন হাসানুজ্জামান সাহেব এখানে ঘটনাটি বললেন তখন তা শুনে মাননীয় মুখ্যমন্ত্রী আমাকে বললেন যেহেতু ঐ জায়গাটি আমার নির্বাচন কেন্দ্রের কাছে ওর কথা থেকে আমার মনে হচ্ছে কোনও কমিউনাল ব্যাপার ঘটতে পারে; তারজন্য মাননীয় মুখ্যমন্ত্রীর নির্দেশে আমি এবং মাননীয় সদস্য এম.এ.সঈদ আমরা দু'জনে ওখানে যাই এবং ঘুরে এসে পরের দিন শনিবার আমরা আমাদের বক্তব্য চীফ মিনিস্টারকে জানাই। ওখানে আমরা মানুষের সঙ্গে আলোচনা করেছিলাম, আলোচনা হয়েছিল, কোনও জায়গায় কেউ আমার নাম বলেনি বা ঐরকম কোনও প্রশ্ন ওঠেনি। কিন্তু ঐ ঘটনা সম্পর্কে আমি বলতে চাই যে, হাকিম সাহেব, যিনি একজন কংগ্রেসি লোক, নিশ্চয়ই কংগ্রেসি লোক, কংগ্রেসি লোক হওয়াই উচিত, কারণ তিনি জোতদার, ১৫০ বিঘা জমির মালিক, তারসঙ্গে তার শেয়ার ক্রপার, ভাগচাষি আলি মুন্সীর দীর্ঘদিনের বিরোধ। ঐদিন আলি মুন্সী ভাগচাষ জমিতে যা কোর্টের রায় অনুযায়ী স্বীকৃত, হাকিম সাহেব সেখানে তার ছেলে সহ ১৫/২০ জন লোক পাঠিয়ে দিয়েছিলেন জমি চাষ করবার জন্য। আলির ভাই সর্বপ্রথম তাদের বাধা দেয়, সঙ্গে সঙ্গে হাকিম সাহেবের ছেলে তাকে মারে এবং এরপর আলি যখন আসছিল তখন তারা আবার আলিকে মারে এবং আলি তখন দেখে যে সেখানে প্রায় ১৫০ লোক তারা নিয়ে এসেছে এবং সেই লোকেরা তাকে মারে। তারপর তারা আলির বাড়ি-ঘর ভেঙে দেয়, নূর মহম্মদের দোকান ভেঙে দেয় এবং গোপালপুর গ্রামে গিয়ে ৪০/৪৫ জন গরিব মানুষের বাড়ি-ঘর ভেঙে দেয়। এইসব জিনিস যখন হয় তখন সেখানে প্রচুর লোক জড় হয়ে যায় এবং তারপর সেখানে যেসব ঘটনা ঘটেছে তারসঙ্গে কিষাণ সভার কোনও সম্পর্ক নেই। সেখানে আক্রমণ হয়েছে এবং তারপর তারা আক্রমণ করেছে। আমরা ওখানে শুনে এসেছি, সাত্তার-সাহেব, না কে একজন উকিল নাকি হাকিম সাহেবদের এইসব ঘটনা ঘটাবার পরামর্শ দিয়ে এসেছে। তা

ওদের দলের লোকেদের পরামর্শ দেবার ওদের অধিকার আছে, তার কি এখানে ঐরকম অসত্য কথা বলবার অধিকার কি আছে? মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটু আগে আপনার কক্ষে যখন বিজনেস অ্যাডভাইজারি কমিটির মিটিং হচ্ছিল তখন ওখানে আর একজন কংগ্রেসি সদস্য শ্রী সুনীতি চট্টরাজ মহাশয় আমাকে বললেন যে, তিনি নিজে ওখানে দেখে এসেছেন, উনি আমাদের বললেন, ওখানে আপনার নাম আমি শুনে আসিনি, আপনি এ ব্যাপারে হাউসে রেফার করুন।

স্যার, কংগ্রেস যখন ক্ষমতায় ছিল তখন ১৯৬০ সালে একবার ওঁরা, কংগ্রেসিরা আমাকে শেষ করার জন্য যে মিথ্যা মামলা তুলেছিল তাতে আমার লাইফ সেন্টেন্স হয়েছিল। মহামান্য হাইকোর্ট আমাকে মুক্ত করে দিয়েছিলেন। আবার সেই জিনিস করবার ওঁরা চেষ্টা করছেন। এ জিনিস জনগণ সহ্য করবে না, এটা আমি ওঁদের বলে দিতে চাই।

**শ্রী মহঃ আব্দুল বারি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, রিসেসের আগে সামসুদ্দীন আহমেদ সাহেব বললেন আমার ছেলেরা সব ইংরাজি স্কুলে পড়ে, এটা সম্পূর্ণ অসত্য। তিনি আমার জেলার লোক আমার সমস্ত কিছুই তার জানা। কিন্তু জেনেশুনেও তিনি এরকম অসত্য ভাষণ কেন দিলেন জানিনা।

**শ্রী সন্দীপ দাস ঃ** স্যার, আমি আপনার বিরক্তি উথাপন করতে চাইনা। বা আপনি যা হাউসে বলেছেন তার বিরুদ্ধেও যেতে চাই না, কিন্তু হাসানুজ্জামান সাহেব হাউসে একটা বিষয়ে যা বললেন তার ওপর আপনার রুলিং হল সমস্তটা এক্সপাঞ্জ করার জন্য। আমি বলছি আপনি এটা পুনর্বিবেচনা করুন, এবং সমস্ত কিছু যখন গ্রহণ যোগ্য তখন ওটা এক্সপাঞ্জ করবেন না।

**শ্রী কমল সরকার ঃ** স্যার, হাওড়া জেলার বিভিন্ন ইঞ্জিনিয়ারিং এবং চটকল শ্রমিকরা প্রায় ১০,০০০ এর মত এই বিধানসভায় তারা আসছে। প্রেমচাঁদ জুটমিল ২ বছর বন্ধ, ভারত জুটমিল ২ বছর বন্ধ, বিড়লার ইন্ডাস্ট্রিয়াল প্ল্যানেট লিমিটেড পাঁচলা ৫ মাস ধরে বন্ধ, কারমাজা এটাও বন্ধ। মুখ্যমন্ত্রীর কাছে তারা আসছেন যাতে ভারত সরকার এইগুলি অধিগ্রহণ করেন এবং ন্যাশনালাইজ করা হয়। এই সমস্ত কারখানার শ্রমিকের সংখ্যা ১০/১২ হাজার হবে। সেখানকার শ্রমিকরা রাস্তায় বসে আছে। সেজন্য এখানকার ট্রেড ইউনিয়ন নেতা যারা আছেন তাদের সকলকে ওদের কাছে যেতে অনুরোধ করছি এবং মুখ্যমন্ত্রীর সঙ্গে যখন আলোচনা হবে তখন যেতে বলছি।

[4-10 — 4-20 P.M.]

**শ্রী এ.কে.এম. হাসানুজ্জামান ঃ** স্যার, হাউসে প্যানডিমোনিয়াম করার জন্য আমি বলছি না, ১৫ তারিখে পানশিলায় একটা ঘটনা ঘটে গেছে যা নিয়ে সেখানে একটা ভীষণ উত্তেজনা হয়, যেদিন আমি এটা হাউসে নিবেদন করি সেদিন পর্যন্ত সেই আব্দুল হাকিমের বাড়ি পুড়ছিল। ভদ্রলোকের পরণে একটা লুঙ্গি ছিল, গায়ে একটা গেঞ্জি এবং চাদর ছিল, আমি সেই এলাকায় গিয়ে এই অবস্থা দেখে সেখানকার লোকেদের বলি যে তোমরা চাঁদা তুলে ভদ্রলোককে একটা লুঙ্গি, জামা কিনে দাও এবং তার স্ত্রীকেও একটা শাড়ি দাও। এই

পরিস্থিতিটা আমি হাউসে অ্যাডজোর্নমেন্ট মোশন হিসাবে দিয়েছিলাম এবং মেনশনও করেছিলাম। সেখানকার জনসাধারণ এত উত্তেজিত যে তার বাড়ি পেট্রোল দিয়ে পুড়িয়ে দেয়। আমার মূল অভিযোগ ছিল পুলিশের বিরুদ্ধে। তাদের অবহেলার জন্যই এই জিনিস ঘটেছে। এমনকি একজন লোক বলল যে পুলিশের গাড়ি থেকে পেট্রোল নিয়ে ঐ বাড়িতে আগুন লাগানো হয়েছিল। সঈদ সাহেব গিয়েছিলেন, ননীবাবু ছিলেন কিনা জানিনা কিন্তু ঘটনা যেভাবে ঘটেছে সেটা খুব দুঃখজনক। সেজন্য আমি দাবি করেছিলাম এবং দাবি করছি ঐ পুলিশ অফিসার এম.এল. রায় চৌধুরি, যিনি থানার দারোগা তার বিরুদ্ধে শাস্তির ব্যবস্থা করা হোক। তার উপস্থিতিতেই এই ঘটনা ঘটেছে। থানায় খবর দেওয়া সত্ত্বেও বারাসাত থেকে পানশিলা গাড়িতে যেতে আধঘন্টা লাগে সেখানে সাড়ে তিন ঘন্টার পর তিনি গিয়েছিলেন।

স্থানীয় জনসাধারণ তাকে ভ্যানে করে নিয়ে যেতে চেয়েছিল। কিন্তু তিনি তাতে রাজি হননি। সেজন্য আমার দাবি ছিল ঐ দারোগার বিরুদ্ধে অ্যাকশন নেওয়া হোক। ঘটনাটা আমার কেন্দ্রেই ঘটেছে আমার দাবি হচ্ছে যে এর একটা পূর্ণ তদন্ত হোক। আমি হাউসে প্যানডিমোনিয়াম ক্রিয়েট করার জন্য বক্তৃতা রাখলাম তা নয়। শেষে আমি অনুরোধ করছি যে ঐ থানার দারোগাকে এখনই সাসপেন্ড করা হোক এবং সমস্ত বিষয়টা পূর্ণাঙ্গ তদন্ত করা হোক।

**মিঃ স্পিকার ঃ** মাননীয় সদস্যদের আমি অনুরোধ করছি, যে নিয়ম অনুযায়ী মেনশেনিং আওয়ারে যদি বলেন তাহলে সেটা একটা বিধি সম্মত হয়। মেনশনিং আওয়ারে যদি সময় থাকে তখন আপনারা যদি বলতে চান আমি সকলকে বলতে দেবার চেষ্টা করি। কিন্তু একজন হঠাৎ ডিবেট আরম্ভ করলেন তাকে পারসু করে আর একজন বলতে লাগলেন তাহলে হাউস চালানো অসম্ভব। এইরকম হলে আমাকেই বলতে হয় আমি বিদায় নিচ্ছি। একটা নিয়ম মেনে তো আমাদের চলতে হবে। যখন তখন একজন উঠে বলতে আরম্ভ করবেন এবং তারপর আরেকজন অমনি আরম্ভ করবেন এবং সেটা যদি অ্যালাউ করা যায় তাহলে কি প্যানডিমোনিয়াম হয় না? সুতরাং আপনারাই চিন্তা করে দেখুন এটা নিয়ন্ত্রণ করা উচিত কিনা?

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার, আপনি যেটা বললেন সেটা স্বীকার করি, কিন্তু পার্লামেন্টেও মাঝে মাঝে এইরকম হয়।

**মিঃ স্পিকার ঃ** পার্লামেন্টে যেটা হবে সেটা করা উচিত কি? হাসানুজ্জামান যেহেতু একক মেম্বার সেইজন্যই তাকে ফেসিলিটি দিয়ে থাকি।

[4-20 — 4-30 P.M.]

**শ্রী মহঃ সোহরাব ঃ** অধ্যক্ষ মহাশয়, বামফ্রন্টের শিক্ষাক্ষেত্রে যে নৈরাজ্য এসে গিয়েছে এবং সি.পি.এম. ও ফরওয়ার্ড ব্লক শিক্ষা দপ্তর নিয়ে যে টানাহেঁচড়া করছেন তার প্রমাণ এই বিবৃতি। আপনি কি কোনওদিন দেখেছেন বাজেট যে বিবৃতি হয় তাতে দুজন মন্ত্রীর নাম থাকে? এই সরকারের বিগত দুবার শিক্ষার উপর যে বাজেট দেখেছি তাতে শুধু মন্ত্রী শম্ভু ঘোষের নাম থাকত, শিক্ষা একটা গুরুত্বপূর্ণ দপ্তর বলে বোধহয় সি.পি.এম. এবং ফরওয়ার্ড

ব্লক এ ভাবছে ও নিয়ে নেবে, ও ভাবছে এ নিয়ে নেবে তাই নিয়ে টানা হেঁচড়া চলছে। পার্থ দে মহাশয়ের নাম থাকা সত্ত্বেও তিনি কোনও উদ্বোধনী ভাষণ দেন নি, সুতরাং শিক্ষাকে ফরওয়ার্ড ব্লক এবং সি.পি.এম যে কোথায় নিয়ে যাচ্ছেন এটাই তার বড় প্রমাণ। দুজন মন্ত্রীকে এক কথায় একটা অ্যাডজেকটিভ দেওয়া যায় তা হল এরা দুজনের বাতিল বিশারদ। শিক্ষা জগতে যতগুলি অটোনমাস বডি ছিল তা সমস্তগুলিকেই একের পর এক ওরা বাতিল করে দিয়েছেন। তিনি বললেন ৩০ টার বেশি কার্যকরী সমিতি বাতিল হয়নি। এর আগের সেসনে ওরই বক্তব্যে ছিল৫৫০টি ইস্কুল এ পর্যন্ত বাতিল করা হয়েছে, আমার বক্তব্য হচ্ছে ৬০০র বেশি ম্যানেজিং কমিটি বাতিল হয়েছে। সুতরাং পশ্চিমবাংলার মানুষকে তারা যে ধোঁকা দিচ্ছেন তা ওর বাজেট বিবৃতির মধ্যে থেকে বোঝা যাবে। আজকে সন্দীপ বাবু তার বক্তব্যের মধ্যে বলেছেন যে বিভিন্ন ইউনিভার্সিটি বাতিল করেছেন। আমরা শুনছি এই ব্যাপারে নতুন বিল আসবে এবং সেই বিল অনুসারে আবার ইউনিভার্সিটির সিনেট সিন্ডিকেটের নির্বাচন হবে। কিন্তু এখন পর্যন্ত কোনও বিল এল না। ১৯৭৭ সালের ১৫ই মার্চ সেপ্টেম্বর মধ্যশিক্ষা পর্ষদ বাতিল হবার পর ১৮ মাস হয়ে গেল, এই ১৮ মাসের মধ্যে নতুন কোনও নির্বাচিত বডির ব্যবস্থা করা হল না। আমরা বুঝলাম এগজিসটিং যেটা ল সেটা বাদ দিয়ে নতুন ল করবেন, কিন্তু সেই নতুন বিলের কোনও পাত্তা নেই। এখন মধ্যশিক্ষা পর্ষদের আন্ডারে ৮ হাজার ৬ শো সেকেন্ডারি স্কুল আছে এবং ২৫ লক্ষ ছাত্র-ছাত্রি এর সঙ্গে জড়িত আছে। আজকে ১৮/১৯ মাস পার হয়ে যাচ্ছে সেখানে একটা নতুন বডি নির্বাচিত হওয়ার কোনও ব্যবস্থা হল না। বর্তমান প্রশাসক ভবেশ বাবু সম্বন্ধে আমার কোনও বক্তব্য নেই, কিন্তু তিনি তো একজন মানুষ একজন মানুষের পক্ষে এই ৮ হাজার ৬ শো মাধ্যমিক স্কুল পরিচালনা করে ২৫ লক্ষ ছাত্র-ছাত্রির ভবিষ্যৎ নির্ধারণ করা কি সম্ভব? এই পরিস্থিতিতে আবার মাধ্যমিক শিক্ষা ক্ষেত্রে বিভিন্ন সেকেন্ডারি পাঠ্যসূচির পরিবর্তনের ব্যবস্থা হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে উচ্চ শিক্ষামন্ত্রী মহাশয়ের কাছে এই অনুরোধ করছি যত তাড়াতাড়ি সম্ভব নতুন বোর্ড গঠিত হোক, সেটা এগজিস্টিং আইনে হোক কিংবা নতুন আইন হোক এবং পেন্ডিং দ্যাট বোর্ড থেকে যেন কোনও মেজর ডিসিসান না নেওয়া হয়। ইউনিভার্সিটির ক্ষেত্রেও তেমনি নতুন ইউনিভার্সিটি বডি তৈরি না হওয়া পর্যন্ত মেজর ডিসিসন যেন না নেওয়া হয়। হায়ার এডুকেশনের ক্ষেত্রে যাদবপুর ইউনিভার্সিটির ভাইস-চান্সেলর যেহেতু হায়ার এডুকেশন মিনিস্টারের মনোমতো লোক হচ্ছেন না সেজন্য বামফ্রন্টের বিভিন্ন শরিকদল সেখানে চক্রান্ত করছে। যাদবপুর বিশ্ববিদ্যালয়ের আজ নৈরাজ্যের পরিবেশ, শিক্ষার আবহাওয়াকে সেখানে দূষিত করার চক্রান্ত চলছে। বিশ্ববিদ্যালয় আইন করে হোক যেমন করে হোক যাদবপুর ইউনিভার্সিটিকে আবার সুপারসিডের ব্যবস্থা হচ্ছে। কলকাতা বিশ্ববিদ্যালয় সম্বন্ধে সন্দীপ বাবু যেটা বললেন কাউন্সিল হয়েছে, কিন্তু ৮/৯ মাস হল রেজাল্ট বেরুল না, যদিও বা বেরুল ৮ হাজার রেজাল্ট ইনকমপ্লিট। এখানে ভাইস-চান্সেলর হচ্ছে না তার কারণ হচ্ছে ফরওয়ার্ড ব্লকের সঙ্গে জ্যোতি বাবুর মিল হচ্ছে না। সেজন্য কলকাতা বিশ্ববিদ্যালয়ে আজ পর্যন্ত কোনওদিন এইরকমভাবে অস্থায়ীভাবে ভাইস-চান্সেলর দেখা যায়নি। বিশ্ববিদ্যালয়ে কয়েকমাস ধরে ভাইস-চান্সেলর হচ্ছে না, কন্ট্রোলার হচ্ছে না, ইউ জি সি অফিসার নেই, বিশ্ববিদ্যালয়ের যারা টপমোস্ট অফিসার তাদের বাদ দিয়ে কি করে ইউনিভার্সিটির প্রশাসন চলতে পারে? অনেক কলেজে প্রিন্সিপ্যাল নেই প্রিন্সিপ্যাল না থাকলে কি করে শিক্ষা ব্যবস্থা

চলতে পারে? যেখানে বিশ্ববিদ্যালয়ে ভাইস-চান্সেলর নেই, কন্ট্রোলার নেই, সেক্রেটারি অব আর্টস অ্যান্ড কমার্স নেই সেখানে নানারকম পরিবর্তন করার যে চক্রান্ত চলছে আমি এর প্রতিবাদ জানাচ্ছি। আমি শিক্ষামন্ত্রী মহাশয়কে অনুরোধ করব এই সম্বন্ধে তিনি যেন বিহিত ব্যবস্থা করেন। আজকে কলেজ এডুকেশনের স্ট্যানডার্ড লো হয়ে যাচ্ছে। আজকে দেখা যাচ্ছে অনেক কলেজে বিভিন্ন সাবজেক্টে একজন প্রফেশর আছেন, যখন সেই প্রফেশর আসেন না তখন তার সাবজেক্ট পড়ানো হয়না। মোটামুটি সিলেবাস যেটা আছে তাতে বলা হয় ২০০ দিনের মতো একটা অ্যাকাডেমিক ইয়ারে পড়ানো হবে। কিন্তু কার্যতঃ দেখা যায় বেয়ারলি ১০০ দিনের মতো পড়াশুনা হয়না। এরফলে ছেলেদের পাঠ্যসূচি কমপ্লিট হয়না। এছাড়া আর ও ফ্যাক্টস রয়েছে কাজেই এর সমাধান করা দরকার। কিন্তু মন্ত্রী মহাশয় এ সম্বন্ধে কিছু বললেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, হায়ার সেকেন্ডারি কাউন্সিল ইলেভেন টুয়েলভ ক্লাশ যেটা পার্ট অব দি সেকেন্ডারি এডুকেশন সেটা ১৯৭৬ সালে পশ্চিমবাংলায় প্রথম প্রবর্তিত করলেন। তখন মোটামুটি ঠিক হয়েছিল এরজন্য সেপারেট অ্যাকোমোডেশন, সেপারেট ম্যানেজমেন্ট, সেপারেট স্টাফ থাকবে। কিন্তু আমরা দেখলাম কিছুই হয়নি। কোটারি কমিশনের রিপোর্টের ভিত্তিতে ফিফটি পারসেন্ট অব দি স্টুডেন্ট ভোকেশনাল এডুকেশনের ক্ষেত্রে যাবে। কিন্তু সেখানেও দেখছি তেমন কিছু হয়নি। গত বছর ৬০ হাজার পরীক্ষা দিয়েছিল কিন্তু তারমধ্যে ভোকেশনাল ছিল মাত্র ১৮ পারসেন্ট এবং এবছরও তাই। ভোকেশনাল এডুকেশন যা চলছে তাকে টার্মিন্যাল এডুকেশন হিসেবে বলা হয়েছে। কিন্তু সেই ব্যবস্থাও হয়নি। শিক্ষামন্ত্রী ইউনিভার্সিটির সঙ্গে কথাবার্তা বলে অ্যাডজাস্টমেন্ট করেছেন যে, তাদের জন্য পাশ কোর্সের ব্যবস্থা করা হবে, ব্রিজ কোর্স হবেনা। আপনারা যদি শিক্ষাক্ষেত্রে কেবল গোজামিল দেন তাহলে কি হবে। আগে যে একাদশ শ্রেণী ছিল সেখানে সায়েন্সের জন্য ৩ জন শিক্ষক, হিউম্যানিটিস এর জন্য ৩ জন এবং কমার্সের জন্য ১ জন শিক্ষক ছিল। কিন্তু আজকে একটি ক্লাশের জন্য দুজন মাত্র শিক্ষক রয়েছেন এবং কিছু পার্ট টাইমের ব্যবস্থা করা হয়েছে। আগেকার ইন্টারমিডিয়েটের মতো কোর্স অথচ শিক্ষক রয়েছেন মাত্র দুজন। তারপর প্রশ্ন হচ্ছে, ১১/১২ ক্লাশের যে ইনডিপেনডেন্ট ইন্সটিটিউশন রয়েছে তাদের ম্যানেজমেন্টের দায়িত্ব কে নেবে? কাউন্সিলকে বলেছেন তারা সিলেবাস কারিকুলাম তৈরি করবে। কিন্তু ওদের সম্বন্ধে কি ব্যবস্থা হবে। অর্থাৎ ইন্ডিপেনডেন্ট ইন্সটিটিউশনের ম্যানেজমেন্টের ব্যাপারটা কি হবে? টুয়েলভ ক্লাশ এইডেড স্কুল আছে এবং তাদের বেতনের একটা স্কেল আছে। কিন্তু এই ইন্ডিপেনডেন্ট ইন্সটিটিউশনের শিক্ষকদের কি বেতন হবে সে সম্বন্ধে কোনও ব্যবস্থা হয়নি। আর একটা মজার ব্যাপার হচ্ছে আমরা জানি এইডেড স্কুলের শিক্ষকদের ইনক্রিমেন্ট পেতে হলে ট্রেনিং এর দরকার হয়। কিন্তু কাউন্সিল থেকে বলা হয়েছে তাদের ট্রেনিং-এর দরকার হবেনা এম.এ. হওয়া উচিত। তাহলে তাদের ইনক্রিমেন্টের কি হবে? গ্রান্ট ইন এইড স্কুলের ক্ষেত্রে আমরা জানি একজিসটিং রুল অনুয়ায়ী ট্রেনিং নাহলে ইনক্রিমেন্ট হবেনা। কিন্তু এই অ্যানোমোলাস পজিশন দূর করবার কোনও প্রচেষ্টা শিক্ষা দপ্তরের নেই। ১১/১২ ক্লাশ করতে গেলে তাদের বিভিন্ন দিক থেকে অয়েল ইকুইপড করতে হবে। কিন্তু আমরা দেখছি তাদের লাইব্রেরি নেই, ল্যাবোরেটরি নেই, ডিমোনেসট্রেটর নেই এবং নন-টিচিং স্টাফ এর ব্যবস্থা নেই। কাজেই দেখা যাচ্ছে শুধু গোজামিল দিয়ে শিক্ষাক্ষেত্র চালানো হচ্ছে এবং তারফলে শিক্ষাক্ষেত্রে একটা নৈরাজ্য এসে গেছে। স্যার, আমি একটু আগে বলেছিলাম ৬০০ স্কুলের ম্যানেজিং

কমিটিকে বাতিল করা হয়েছে এবং সেখানে বসানো হয়েছে সরকারের মনের মতো অফিসারকে বা নিজেদের দলের লোককে। আমি পরশুদিন মেনশনের সময় বলেছিলাম হাওড়া জেলার লাল বাবা স্কুলে প্রশাসক হিসেবে নিয়োগ করা হয়েছে একজন ফিশ্যারি এক্সটেনশন অফিসারকে। তার বাড়ি হচ্ছে হুগলি এবং থাকেন তিনি তারকেশ্বরে। স্যার, আপনি চিন্তা করে দেখুন একজন ফিশ্যারি এক্সটেনশন অফিসারকে প্রশাসক হিসেবে নিয়োগ করা হয়েছে। স্যার, এখানকার সদস্য বীরেনবাবুকে ভাইস চ্যান্সেলর করলে যে অবস্থার সৃষ্টি হবে, ওই ফিশ্যারি এক্সটেনশন অফিসারকে প্রশাসক নিয়োগ করলে ওই একই অবস্থার সৃষ্টি হবে। স্যার, এবারে আপনি প্রশাসকদের ব্যাপারটা শুনুন। প্রশাসকরা স্কুলে গিয়ে সেখানকার প্রধান শিক্ষক, শিক্ষক ও শিক্ষা কর্মিদের উপর নানারকম অত্যাচার, উৎপীড়ন চালাচ্ছেন। লালবাবা স্কুলের প্রধান শিক্ষক ৪ মাস ধরে বেতন পাচ্ছেন না। শুধু এই স্কুলের ঘটনাই নয়, নারকেলডাঙ্গা গার্লস স্কুলের লীলা নন্দীকে সাসপেন্ড করা হয়েছে, দমদম বাণী মন্দিরের (বালিকা) ১৬ জন শিক্ষিকাকে স্কুলে ঢুকতে দেওয়া হচ্ছেনা। আমি জানতে চাই এসবের কারণ কি? তারপর, ২৪ পরগনা জেলার দক্ষিণ দুর্গাপুর বালিকা বিদ্যালয়ের প্রধান শিক্ষিকাকে নিগৃহীত করা হয়েছে। স্যার, এরকম বহু উদাহরণ দেওয়া যায়, আমি অবশ্য সেগুলো আর দিচ্ছিনা।

[4-30 — 4-40 P.M.]

স্যার, এরা বলছে আমরা শিক্ষাকে নূতন দিকে নেবার চেষ্টা করছি। আমি আগেই বলেছি বামফ্রন্ট সরকার এমনই চালাক যে তারা মুখে এক কথা বলেন কিন্তু কাজে অন্য কাজ করেন। মুখে যেটা বলেন সেটা তারা কাজে করেন না এবং কাজে যেটা করেন মুখে বা লিখিত ভাষণে সেটা বলবেন না। এরা লিখিত ভাষণের মধ্যে বলেছেন পশ্চিমবাংলার পাঠাগার, প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষা ক্ষেত্রে গণতান্ত্রিক নীতিকে সক্রিয় করবার জন্য প্রয়োজনীয় আইন প্রণয়ন করবেন এবং বর্তমান আইনের সংশোধনের জন্য ব্যবস্থা নেওয়া হচ্ছে। কিন্তু আমরা দেখছি গণতান্ত্রিক নীতি এরা কোথাও অবলম্বন করেন না। এরা প্রতিটি ক্ষেত্রে অগণতান্ত্রিক পথে চলছে কিন্তু কাগজে কলমে বলছে গণতান্ত্রিক পদ্ধতিতেই সবকিছু করছি। এরা পর্ষদের কাছে ফিরিস্তি দিয়ে বলেছেন ১০০টি বিশ্ববিদ্যালয় এবং উচ্চ মাদ্রাসা এবং ১০০টি জুনিয়ার উচ্চ বিদ্যালয় এবং জুনিয়ার উচ্চ মাদ্রাসার স্বীকৃতি দেবার জন্য সুপারিশ করা হচ্ছে। কিন্তু ১৯ মাস পর্যন্ত কিছুই করেন নি। আজকে প্রথমেই তিনি বলেছেন বিগত এক বৎসর ছিল শিক্ষাক্ষেত্রে নূতন কাজের ও বিস্তারের বছর। কিন্তু আমরা দেখছি যে একটিও হাই হায়ার সেকেন্ডারি বা জুনিয়ার হায়ার সেকেন্ডারি হয়নি। মন্ত্রী মহাশয় তার জেলা হুগলিতে দুইটি কলেজ করেছেন। হুগলি জেলায় দুটি হল কিন্তু পশ্চিমবাংলার অন্যান্য জেলায় কিছু হলনা। বর্ধমান জেলার মুরারইতে কবি নজরুল কলেজ যেটার খুব দরকার রয়েছে সেই কলেজ তিনি করলেন না, অথচ হুগলি মন্ত্রী মহাশয়ের নিজের জেলা সেখানে দুটি কলেজ করলেন। স্যার, এই হল শিক্ষা ক্ষেত্রে মন্ত্রী মহাশয়ের ভূমিকা। ১৯৭১-৭২ সালে যেখানে প্রাইমারি অ্যান্ড জুনিয়ার বেসিক ছিল ৩৫২০০, ১৯৭৬ সালে সেটা হয়েছে ৪২৩৭৮, জুনিয়ার হাই অ্যান্ড মাদ্রাসা ১৯৭১-৭২ সালে ছিল ২৩৮৮, ৭৬-৭৭ সালে সেটা হয়েছে ৪২৯৬, হাই অ্যান্ড হায়ার সেকেন্ডারি ১৯৭১-৭২ সালে ৪০৮৮, ১৯৭৬-৭৭ সালে সেটা হয়েছে ৪৫৫৯, কলেজ ৭১-৭২ সালে ছিল ১৯০, ১৯৭৬-৭৭ সালে সেটা হয়েছে ২৫৩।

এই যেখানে অবস্থা সেখানে এরা নাক উঁচু করে বলছেন আমরা শিক্ষা বিস্তার করছি। স্যার, এবারে আমি প্রাইমারি এডুকেশনের সম্পর্কে কিছু বলব, এরা বলছেন আমরা প্রাইমারি এডুকেশনের ব্যবস্থা করছি, কিন্তু আমরা অন্যদিকে দেখছি জেলা স্কুলবোর্ডে অ্যাডহক কমিটি করেছেন। আমি এই ব্যাপারে ২৪-পরগনা জেলার উদাহরণ দিচ্ছি। ক্যানডিডেটদের ইন্টারভিউ নেওয়া হচ্ছে কিন্তু আশ্চর্যের বিষয় সেই ইন্টারভিউ নেবার জন্য অ্যাডহক কমিটির মেম্বার যারা রয়েছেন তাদের না নিয়ে দুজন বহিরাগতকে নেওয়া হল এবং তাদের নাম হচ্ছে রবীন্দ্র সরকার, সি.পি.এমের জেলা পরিষদের সদস্য এবং আরেকজন হচ্ছেন শ্রী কৃষ্ণপদ তরফদার। স্যার, ইন্টারভিউ বোর্ডের অ্যাডহক বোর্ডের মেম্বাররা রয়েছেন অথচ তাদের বাদ দিয়ে নেওয়া হল একজন বহিরাগত লোককে। আজকে তারা বলছেন স্কুললেস ভিলেজকে দেওয়া হবে। এখানে একটা উদাহরণ দিচ্ছি। আমাদের একটা গ্রামে ৬টি স্কুল আছে তাছাড়া আবার আর একটা স্কুলকে রেকগনিশন দিয়েছেন। এইভাবে তাহারা চলছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাধ্যমিক স্তরের নন-টিচিং স্টাফ, টিচিং স্টাফ, এদের বিভিন্ন দাবি দাওয়া নিয়ে অনেক সময় আমরা বিভিন্ন শিক্ষক সংস্থার পক্ষ থেকে মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়ের সঙ্গে দেখা করেছি কিন্তু আজকে সবচেয়ে যেটা নন টিচিং স্টাফ, এই ব্যাপারটা অনেক দিনের এবং তাদের যে অ্যাশোসিয়েশন তার কাছে রিটিন কমিটমেন্ট দিয়েছেন কিন্তু আজ পর্যন্ত তার সুরাহা হলনা, আবার তিনি দেখাচ্ছেন পে কমিশন হবে। আর একটা আশ্চর্য জিনিস, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যখন বাজেট পেশ করলেন তারসঙ্গে তিনি বললেন কি, সেন্ট্রাল গভর্নমেন্ট এমপ্লইজ এবং স্টেট গভর্নমেন্ট এমপ্লইজ, তাদের মধ্যে যে গ্যাপ আছে সেই টাকাটা শিক্ষক অশিক্ষক কর্মচারীরাও পাবে এটা আমরা বুঝেছি এবং বাজেট বক্তৃতার সত্যিকারের মানে যদি তাই হয় তাহলে তাই হবে। কিন্তু এখানে কি দেখছি? এখানে মিঃ কুট্টি তিনি একটা ফতোয়া জারি করলেন যে অন্যান্য গভর্নমেন্ট এমপ্লইজদের ক্ষেত্রে যাদের ২৩০ টাকা পর্যন্ত তাদের বাড়বে ২২ টাকা, আর ২৫০ টাকা হলে বাড়বে ৩০ টাকা, ৩০০ টাকা হলে ৫৫ টাকা, আর মিঃ কুট্টি একটা ফতোয়া জারি করলেন যে শিক্ষক অশিক্ষক কর্মচারীদের ৩০০ টাকা পর্যন্ত ২২ টাকা। বামফ্রন্ট সরকারের মেমোতে দেওয়া আছে, মিঃ কুট্টির, মেমো নাম্বার ১৮০০-এফ, ডেটেড টোয়েন্টি থার্ড ফেব্রুয়ারি নাইনটিন সেভেন্টি নাইন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে একটা জিনিস বামফ্রন্ট সরকার সমাজে সমতা নিয়ে আসছেন কিন্তু আমরা কি দেখছি? আমি হেড মাস্টার আমার ২০৮ টাকা বাড়বে, আর নন টিচিং স্টাফ, যারা প্রাইমারি শিক্ষক তাদের ২২ টাকা। আমরা সেখানে বলছি যে যখন আপনার সেন্ট্রাল হারে ডি,এ, টিচারদের হয়নি তখন একটা সমতা রক্ষা করুন, সমান হারে গভর্নমেন্ট ডি,এ, শিক্ষক, অশিক্ষক, প্রত্যেক কর্মচারীকে দেওয়া হোক। আজকে স্টাফ প্যাটার্নের একটা বিরাট বোঝা মাধ্যমিক শিক্ষা জগতে বসে আছে তার কিছু ব্যবস্থা হলনা। এটা উদ্ধার করার ব্যবস্থা করা হোক। আজকে সেকশন বেড়ে গিয়েছে, ক্লাশেস বেড়ে যাচ্ছে, এখনো নূতন অ্যাডিশনাল টিচারের কোনও ব্যবস্থা হচ্ছেনা। শিক্ষকদের ক্ষেত্রে, নন টিচিং স্টাফদের ক্ষেত্রে যেটা বহু দিনের দাবি, কংগ্রেস করতে পারেনি, কিন্তু আপনারা বলছেন পারবেন, হাউস রেন্ট, মেডিক্যাল অ্যালাউন্স এইগুলি আপনারা দেবেন কিন্তু কাউকে দেওয়া হচ্ছে না কেন? আমি আপনাদের সাধুবাদ জানাব যে বামফ্রন্ট সরকার ক্লাশ টেন পর্যন্ত আগামি বৎসর থেকে ফ্রি করেছেন। কংগ্রেস সরকার স্টার্ট করেছিল আপনারা সেটাকে

অনেক পূর্ণতার দিকে '৮০ সাল থেকে আপনারা ডিক্লেয়ার করেছেন, নিশ্চয়ই আমি আপনাদের সাধুবাদ জানাব কিন্তু সঙ্গে সঙ্গে এরমধ্যে যে সমস্ত অ্যানোমালাস পোজিশন আছে শিক্ষা ক্ষেত্রে, অনেকেই বলেছেন, আপনারা ঐ ল্যাঙ্গুয়েজ প্রবলেম সৃষ্টি করছেন, আমি এর আগে অনেকবার বলেছি যে কোঠারি কমিশনের সবচেয়ে বড় কথা ছিল যে সমাজে কমন স্কুল করতে হবে। আজকে তা না করে institutions for the classes and institutions for the masses. আপনারা প্রতিষ্ঠা করতে যাচ্ছেন। আমি ইংরাজি হাইয়ার এডুকেশনে কতখানি প্রয়োজন সেদিকে যাচ্ছিনা, নিশ্চয়ই প্রয়োজন আছে এবং এখনো ইংলিশ যখন কংকারেন্ট লিস্টে আছে তখন সেন্ট্রাল গভর্নমেন্টের সঙ্গে নিশ্চয়ই আপনাদের সঙ্গতি রাখতে হবে, কিন্তু এইটুকু আপনাদের কাছে অনুরোধ করব যে কেবল মাত্র পশ্চিমবাংলায় যদি ইংরাজিকে উঠিয়ে দেন তাহলে সর্ব ভারতীয় ক্ষেত্রে পশ্চিমবঙ্গ পিছিয়ে যাবে। সঙ্গে সঙ্গে পশ্চিমবাংলার বুকেও এমন কতকগুলি ইন্সিটিটিউশন গজিয়ে উঠবে যারা একটা ক্লাশ তৈরি করবে। আপনারা বলছেন ক্লাশলেস সোসাইটি তৈরি করবেন কিন্তু প্রকৃতপক্ষে আপনারা আবার নূতনভাবে ক্লাশ তৈরি করতে যাচ্ছেন। যেমন ডি,এ,র ব্যাপারে একটা অসাম্য করে যারা বেশি পায় তাদের বেশি দিচ্ছেন আর যারা কম পায় তাদের কম দিচ্ছেন। এডুকেশনের ক্ষেত্রে আপনারা বলছেন পরিকল্পনা মাফিক চলছে। কিভাবে চলছে, না পশ্চিমবাংলার বুকে নানারকম নৈরাজ্য সৃষ্টি করে চলেছেন। আর একটা কথা, মাননীয় শিক্ষামন্ত্রী পার্থবাবুর এলাকা, বাঁকুড়া, এখানে আমরা কি দেখতে পাচ্ছি, আমাদের ওখানে কোতলপুরের কাটশি পাড়ায় প্রধান শিক্ষক শ্রী শান্তিনাথ পাত্র এবং তার একজন সহকর্মি তারা আজকে হাসপাতালে কেন? আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছ থেকে কি জানতে পারি কেন তারা আজকে সি.পি.এম.এর লোক দ্বারা প্রহৃত হয়ে হাসপাতালে পড়ে আছে? সুতরাং এইভাবে আপনারা শিক্ষা ক্ষেত্রের সমস্ত স্তরে একটা নৈরাজ্য স্থাপন করছেন। সুতরাং এইভাবে শিক্ষাক্ষেত্রে এবং সমস্ত স্তরে নৈরাজ্য সৃষ্টি করছেন। শিক্ষা নিয়ে ছিনিমিনি খেলছেন। আজকে লক্ষ লক্ষ ছেলের ভবিষ্যৎ, যারা দেশের ভবিষ্যত নাগরিক, ভবিষ্যতে যারা দেশকে নিয়ন্ত্রণ করবে তাদের জীবন নিয়ে ছিনিমিনি খেলা চলছে। শিক্ষা সম্পর্কে কোনও পরিকল্পনা নেই বলে আমি এই বাজেটের বিরোধিতা করছি এবং আমাদের যে কাটমোশন তা গ্রহণের জন্য অনুরোধ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, on a point of order. মাননীয় সদস্য শিক্ষা খাতে বক্তব্য রাখতে গিয়ে বললেন বামফ্রন্ট সরকার চালাক। আমি চাই না, সব জায়গায় বামফ্রন্ট সরকার খেলো হোক। আমি বলছি, বামফ্রন্ট সরকার ধূর্ত এবং ধোঁকাবাজ।

[4-40 — 4-50 P.M.]

**শ্রী সুভাষ চক্রবর্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধী দলের মাননীয় সদস্যরা খুব অল্পতেই ভুলে যান বামফ্রন্ট সরকার ১৯৭৭ সালের জুন মাসে প্রতিষ্ঠিত হয় এবং এই প্রতিষ্ঠা ছোরা, পুলিশ আর পাইপগানে হয়নি। পশ্চিমবাংলার সাড়ে চার কোটি মানুষের আশির্বাদ, পশ্চিমবাংলার সাড়ে চার কোটি মানুষ বিশেষ করে গরিব, খেটে খাওয়া মানুষ-এর সমর্থন নিয়ে এই সরকার এসেছে। তার আগের ৩০ বছরের ইতিহাস ওঁরা ভুলে যান। কি

অবস্থা ছিল শিক্ষার সমগ্র ভারতবর্ষের, সমগ্র পশ্চিমবঙ্গের? আমি শুধু হিন্দুস্থান ইয়ার বুক থেকে দু-একটি কথা স্মরণ করতে বলি, শিক্ষা ক্ষেত্রে কি অবস্থা ছিল। শতকরা ৮৫টি সেকেন্ডারি স্কুল এবং কলেজে ভারতবর্ষে ক্যানটিন বলে কিছু ছিল না। শতকরা ৭০ ভাগ প্রাথমিক স্কুলগুলিতে শুধু গাছ তলায় একজন শিক্ষক নিয়ে ক্লাশ হত এবং এখনও হয় এবং শতকরা ৪০টি মাধ্যমিক স্কুলে নিজেদের বিল্ডিং নেই। এইরকম ছিল সারা দেশের অবস্থা। পশ্চিমবাংলার অবস্থা এর থেকে উন্নত ছিল না। এই বিপর্যয়কর অবস্থা তৈরির জন্য দায়ী কে? কার দায়িত্ব ছিল? এটা নিশ্চয় মাননীয় বিরোধী দলের সদস্যদের স্মরণ করিয়ে দিতে হবে না। এখানে বসুন আর ওখানে বসুন, আপনারা গত ২৮ বছর কি কেন্দ্র-এ কি রাজ্যে প্রশাসন পরিচালনা করেছেন, রাজত্ব পরিচালনা করেছেন। আমি যেকথা উল্লেখ করতে চাই, বিরোধী দলের মহা-সেনাপতি তীব্র আক্রমণাত্মক, জ্বালাময়ি, ধ্রুপদী বাংলায় যিনি আক্রমণ রচনা করেন আজকে তাকে দেখছি না। এতে এদের প্রাথমিক পরাজয় চিহ্নিত করছে। শিক্ষামন্ত্রী যে বক্তব্য পেশ করেছেন তা দেখে তারা দূরে সরে গিয়েছেন। তাই নূতন সেনাপতি শ্রী সন্দীপ দাস এসেছেন, কিন্তু তিনি তরবারি সঞ্চালনে এখনও ততটা দক্ষ হয়ে উঠতে পারেন নি। তার থেকেই বোঝা যায় আক্রমণ তাদের অনেক কমে গিয়েছে। যে সমস্ত যুক্তি এবং বক্তব্য কংগ্রেস এবং কংগ্রেস (আইয়ের) তরফ থেকে রাখা হয়েছে, তার জবাব দেওয়ার, তার সমালোচনা করার প্রয়োজন কিছু আসে যায় না। বিধানসভায় প্রতিদিন এই কথাগুলো তারা যে কোনও বিষয়ে উল্লেখ করেন। এই কথাগুলো তাদের মুখ থেকে শুনতে পাই। আমি সেদিকে যেতে চাইছি না। আমি মৌলিক দিকে যেতে চাইছি। সেনাপতি শিক্ষা কি সে সম্পর্কে প্রথমেই একটা কোটেশন উল্লেখ করেছেন। আমি এই কোটেশনের কোনও সমালোচনা করতে চাই না। কিন্তু শিক্ষার উদ্দেশ্য কি, জীবনের উদ্দেশ্য কি। একটা জাতিকে এগিয়ে নিয়ে যাওয়ার জন্য ব্যবস্থা করে শিক্ষা। মানুষ তো পেট আর মুখ নিয়ে জন্ম গ্রহণ করে না। মাতৃগর্ভ থেকে যখন সন্তান ভূমিষ্ট হয় তখন সে মাথায় বুদ্ধি বুকে বল নিয়ে বাহুতে অপরিসিম শক্তি নিয়ে জন্মায়। এই বুদ্ধি ও শক্তি প্রকৃতির উপর কিভাবে প্রয়োগ করবে কিভাবে জাতীয় সম্পদ তৈরির ক্ষেত্রে কিভাবে প্রকৃতিকে ব্যবহার করবে সেই বিষয় বস্তু হচ্ছে শিক্ষা। তার সার্থক প্রয়োগের মধ্য দিয়ে শিক্ষার সার্থকতা আসে। আমরা জানি পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার যে পরিস্থিতি পরিবেশের মধ্য দিয়ে এসেছে শিক্ষার সেই মৌলিক উদ্দেশ্য শিক্ষার সেই সার্বিক উদ্দেশ্য এই সীমাবদ্ধতার মধ্যে সম্ভব নয়। আমরা দাবিও করি নি এবং বামফ্রন্ট সরকারের ৩৬ দফা কর্মসূচির মধ্যে আমরা এমন কোনও প্রতিশ্রুতি দিই নি যে পশ্চিমবাংলাকে একেবারে স্বর্গ রাজ্য করে দেব যেখানে দুধ ঘি মধু বয়ে যাবে। এইরকম কল্পনার চিত্র আমরা দিই নি। আমরা একথা বলি নি যে আমরা একেবারে স্বর্গ রাজ্য কায়েম করে তুলব পশ্চিমবাংলার বুকে। আমরা একটা কথা বলছি যে শিক্ষার ক্ষেত্রে যে চরম নৈরাজ্য যে চরম অরাজকতা যে চরম বিশৃঙ্খলা চলছে সেটাকে আমরা নিয়ন্ত্রণ করব সঙ্কুচিত করব। ধ্বংসাত্মক পথে পশ্চিমবাংলাকে ধ্বংস করার যে ষড়যন্ত্র ওরা করে চলেছিলেন বছরের পর বছর ধরে তাকে আমরা ঠেকিয়ে দেব এবং শুধু ঠেকিয়ে নয়, আমরা নয়া বাংলা গড়ার যে নূতন আশা আকাঙ্খা মানুষের মধ্যে আছে স্বদেশপ্রেমিক মানুষের মধ্যে এবং যারা দেশকে ভালবাসে সেই দেশকে গড়ার জন্য আমরা অন্তত তাদের সেই ভাবনা চিন্তার খোরাক জোগাব এবং তাদের বৈষয়িক দিক থেকে তাদের প্রস্তুত করতে

থাকব। যাতে ভাঙ্গা বুকের পাঁজর দিয়ে নূতন বাংলাকে এগিয়ে নিয়ে যাওয়া যায়। এইটুকু প্রতিশ্রুতি বামফ্রন্ট সরকারের ৩৬ দফা কর্মসূচিতে ছিল। বামফ্রন্ট সরকারের কর্মসূচিতে যে কথা বলা হয়েছে ২১ মাসের মধ্যে তা সব হয়ে যাবে এমন গ্যারান্টি ঐ কর্মসূচিতে ছিল না। কিন্তু ইঙ্গিত কতকগুলি এরমধ্যে প্রতিফলিত হয়েছে যেকোন দিকে প্রশাসন পরিচালিত হচ্ছে কোনও দৃষ্টিভঙ্গিতে শিক্ষা এগোচ্ছে এবং জনগণ সেই শিক্ষার সুযোগ কিভাবে গ্রহণ করবে এই সবের প্রতিফলন কিছু কিছু ইতিমধ্যেই শুরু হয়ে গেছে। তাই সরাব সাহেব বলুন আর সন্দীপবাবুই বলুন সঙ্গত কারণেই তাদের গায়ে একটু জ্বালা হবে। এই বিষয়ে আমাদের কোনও দুশ্চিন্তা নেই। কারণ দেখছি আজকে ওরা পরীক্ষার প্রশ্ন তুলেছেন। কিন্তু কি অবস্থা ছিল একটু স্মরণ করবেন কি? ১৯৭১ সালের বিশ্ববিদ্যালয়ের পরীক্ষা ১৯৭৭ সালে সংঘটিত করেছেন। কি অবস্থা ছিল কল্পনা করতে পারেন ১৯৭২-৭৩-৭৪-/৫ সাল ধরে। এমন এক একটা সময় গিয়েছে যে অর্ধেক পরীক্ষা হতেই পারেনি। সন্দীপবাবু ১৯৭৬ সালের কথা স্মরণ করবেন কি? একটা কালো বছর পশ্চিমবাংলার ক্ষেত্রে বিশেষ করে বিশ্ববিদ্যালয়ের ক্ষেত্রে গিয়েছিল। আমরা আশুতোষ মুখার্জি শ্যামাপ্রসাদ মুখার্জি যদুনাথ সরকারের বিশ্ববিদ্যালয় বলে গর্ব বোধ করি। সেই কলকাতা বিশ্ববিদ্যালয়ে ১৯৭৫/৭৬ সালে ওরা কি অবস্থার সৃষ্টি করেছিলেন? যেখানে ৬০০ পরীক্ষা সংঘটিত হয় সেখানে একটিও পরীক্ষা হতে পারে নি। আমরা বলেছি এ জিনিস হবে। এই বামফ্রন্ট সরকারের কর্মসূচি হচ্ছে অন্তত নির্দিষ্ট সময়ের মধ্যে পরীক্ষা সংঘটিত করার প্রচেষ্টা নেওয়া এবং তাকে সফল করা। এ ক্ষেত্রে নিশ্চয় যেখানে ৬ বছর পরীক্ষা পিছিয়ে গিয়েছিল সেই ছয় বছরের পিছানো পরীক্ষা এক বছরে ঠিক করা যায় না রাতারাতি অর্ডারে আনা যায় না একটা বড় ডিস অর্ডারকে অর্ডারে যদি নিয়ে যেতে হয় তাহলে নিশ্চয় ধৈর্যশীল প্রচেষ্টার প্রয়োজন আছে এবং সেই প্রচেষ্টা আজকে আমরা শুরু করেছি। আমরা অন্তত একথা বলতে পারি যে এই বিধ্বস্ত অবস্থার মধ্যে দাঁড়িয়ে যে এখন আর অখিলেশ ব্যানার্জি ভাইস চ্যান্সেলারের ঘরে বেলা ১২টার সময় এক দল আর এক দলের দ্বারা খুন হয়না। একথা বলতে পারি যে ঐ প্রধান শিক্ষক হিসাবে যিনি গর্ব করলেন বক্তৃতা করলেন সোরাব সাহেব তিনি কি বিমল দাসগুপ্তের কথা স্মরণ করবেন কি?

**শ্রী মহম্মদ সোহাব ঃ** ইথোরার হেড মাস্টারের কথা বলুন।

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** ইথোরার হেড মাস্টারের কথা নিশ্চয় বলব। কিন্তু এইসব ঘটনা কাদের জামানাতে ঘটেছে? সেই বিভৎসতার কথা তিনি কি মনে রেখেছেন। হাতে পায়ে দড়ি দিয়ে চেয়ারের সঙ্গে বেঁধে পেট্রোল জ্বালিয়ে এম.এ.এন.সি প্রধান শিক্ষককে যেভাবে পুড়িয়ে মারা হয়েছিল সে কথা স্মরণ করবেন কি? শিক্ষার অবস্থা এই বিভৎসতার মধ্যে একটা একটা করে বিভিন্ন ঘটনা আপনারা সংঘটিত করেন নি? কি উদ্দেশ্য আপনাদের ছিল? আমরা জানি কোনও ভাইস চ্যান্সেলারের সামনে ছাত্র খুন হয়েছে প্রধান শিক্ষকের বাড়িতে হত্যা, কোনও শিক্ষার্থি পরীক্ষা দিতে যাওয়ার মুখে হত্যা এইসব ঘটনার পিছনে আপনাদের সুদূর প্রসারি একটা চক্রান্ত ছিল। এবং সেই চক্রান্ত হচ্ছে শিক্ষাকে সম্পূর্ণ ধ্বংস করে চুর্ণবিচুর্ণ করে দেওয়া।

আর একদিকে এমন কিছু জীব তৈরি কর, যে জীব দ্বারা নন্দী ভৃঙ্গীর সাহায্য নিয়ে

মহাদেব যেমন তান্ডব নৃত্য করেছিল বিশ্বকে ধ্বংস করার জন্য, প্রায় সেই অবস্থায় তারা পশ্চিমবাংলাকে ধ্বংস করার জন্য নিয়ে এসেছিলেন। কিন্তু তারা পারেন নি। কোমরে এত জোর নেই। সেইরকম একটা পটভূমিকায় দাঁড়িয়ে পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার এসেছে এবং সেই পটভূমিকায় দাঁড়িয়েই পশ্চিমবাংলার শিক্ষাকে লড়তে হবে এবং লড়তে হবে বলেই পশ্চিমবাংলার শিক্ষাক্ষেত্রে আমরা এত সমস্যা দেখছি। সমস্ত কলেজ শিক্ষা বিধ্বস্ত, সমস্ত স্কুল শিক্ষা বিধ্বস্ত, প্রাইমারি শিক্ষা বলে কিছুই নেই, এইরকম একটা অবস্থার মধ্যে রাজ্য সরকার যখন প্রশাসনিক ক্ষমতা হাতে নিল তখন সেই জায়গায় দাঁড়িয়ে রাতারাতি আকাশ থেকে চাঁদ পেড়ে দেওয়া যায় না। তারজন্য ধৈর্যশীল প্রচেষ্টা থাকা দরকার। আর তারই ইঙ্গিত আপনারা দেখতে পাবেন ১৯৭৬/৭৭ সালে শিক্ষা খাতে যে বাজেট বরাদ্দ ছিল এখন তার চেয়ে অনেক বাড়ানো হয়েছে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার, মাননীয় সদস্যকে আমি স্মরণ করিয়ে দিচ্ছি, এটা কি শিক্ষা বাজেটের উপর বক্তৃতা হচ্ছে?

**মিঃ স্পিকার ঃ** এটা কোনও পয়েন্ট অব অর্ডার নয়।

[4-50 — 5-00 P.M.]

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই পটভূমিকায় দাঁড়িয়ে রাজ্য সরকারের শিক্ষাক্ষেত্রে দুটি প্রধান কাজ হল — এই বিপর্যয়কর অবস্থার মোকাবিলা করে শিক্ষার গুনগত উৎকর্ষতাকে যাতে করে এগিয়ে নিয়ে যাওয়া যায় তার চেষ্টা করা, আর একটি হচ্ছে শিক্ষার জাল সুদূরপ্রসারি করা। রবীন্দ্রনাথের ভাষায় বলতে হয় "সেই শিক্ষা মূর্তি যেন দ্বারে দ্বারে পৌঁছে দেওয়া হয়" — কিন্তু আজও তা হয়নি। সেই মহান কাজের প্রধান দায়িত্বভার রাজ্য সরকারের হাতে এসে পড়েছে এবং রাজ্য সরকার সেই উদ্যোগ গ্রহণ করেছেন। এই বাজেটে তার প্রতিফলন ঘটেছে। একদিকে প্রশাসনিক মানের উৎকর্ষতা বৃদ্ধিতে সচেষ্ট হওয়া, অন্যদিকে শিক্ষা মূর্তিকে দ্বারে দ্বারে পৌঁছে দেবার ব্যবস্থা করা এই দুটো জিনিসেরই প্রতিফলন এবারকার বাজেটে আরও বেশি করে ঘটেছে। সারা পশ্চিমবাংলা এবং সারা ভারতবর্ষের শিক্ষাক্ষেত্রে প্রধান যে দুর্বলতা, সেটা হচ্ছে প্রাথমিক শিক্ষার প্রতি কোনওরকম গুরুত্ব আরোপিত হয়নি, প্রাথমিক শিক্ষার প্রতি কোনওরকম মর্যাদা দেখানো হয়নি। একটা জাতি যদি গড়ে তুলতে হয়, শিক্ষার মেরুদন্ড যদি শক্ত করতে হয় তাহলে তার ভিত্তিভূমি, পটভূমিকে শক্তিশালি করার প্রয়োজন আছে। সেই কাজ বরাবর উপেক্ষিত হয়েছে। পরিসংখ্যান থেকেই আপনারা দেখেছেন সারা ভারতবর্ষ, সারা পশ্চিমবাংলার কি চিত্র- যারফলে ৬ থেকে ১ বছর পর্যন্ত বয়সের বালক বালিকাদের সম্পর্কে ১৯৫০ সালে সংবিধান রচয়িতারা মন্তব্য করেছিলেন ডাইরেকটিভ প্রিন্সিপালসে তারা জোর দিয়ে বলেছিলেন ১৯৬০ সালের মধ্যে অবৈতনিক প্রাথমিক শিক্ষা দিতে হবে। আপনারা ২৬/২৭ বছর রাজত্ব করেছেন। ১০ বছরের মধ্যে যেটা করার কথা ছিল, এত সময়ের মধ্যে আপনারা কতটুকু করেছেন সেটা নিজেরাও জানেন না। আর ষষ্ঠ পরিকল্পনায় কি বলা হচ্ছে? ষষ্ঠ পরিকল্পনায় বলা হচ্ছে ৬ থেকে ১৪ বছর পর্যন্ত বালক বালিকাদের শিক্ষা দিতে পারা যাবে না। ষষ্ঠ পরিকল্পনার খসড়া রিপোর্টে বলা হচ্ছে ৬ থেকে ১১ বছর পর্যন্ত আমরা করার চেষ্টা করব এই হচ্ছে পরিকল্পনার অবস্থা। প্রাথমিক

শিক্ষার প্রতি গুরুত্বের অভাবই হচ্ছে ঘটনা। আর এই ৬ থেকে ১১ বছর এবং তার উপর বয়সের মানুষ তরুণ তরুণী, বৃদ্ধ, এদের অবস্থা কি? শতকরা ৭০ জন লিখতে পড়তে পারে না। এই অবস্থা তো একদিনে হয়নি। ঔপনিবেশিক শিক্ষা কাঠামো গালভরা কথা বলে সন্দীপবাবু দায়িত্ব এড়িয়ে যেতে পারেন না। ঔপনিবেশিক শিক্ষা কাঠামো আপনারা রাখেন নি? এই ঔপনিবেশিক শিক্ষা কাঠামোয় দাঁড়িয়ে এদেশের প্রধান স্বার্থান্বেষীরা সমগ্র শিক্ষাকে পরিচালিত করেছেন। গ্রামের জোতদার, মহাজন আর পুঁজিপতিদের স্বার্থে সমগ্র শিক্ষাকে পঙ্কে নিমজ্জিত করেছেন আপনারা। সমগ্র ৩০ বছরের অভিজ্ঞতা কি বলে? উচ্চ শিক্ষা ক্ষেত্রে ব্যয় বাড়িয়েছেন, মাধ্যমিক শিক্ষা ক্ষেত্রে নজর দেন নি, প্রাথমিক শিক্ষা চূড়ান্তভাবে অবহেলা করেছেন, উপেক্ষা করেছেন।

এই হচ্ছে চিত্র এবং তারফল শুধু পশ্চিমবঙ্গকে নয়, সারা ভারতবর্ষকে ভুগতে হচ্ছে। এখানে দলবাজির অভিযোগ তোলা হল, অযোগ্য ব্যক্তিকে প্রমোশন দেবার কথা বলা হল। সন্দীপবাবু একটি দৃষ্টান্তও উল্লেখ করলেন। সিদ্ধার্থ বাবুর সময় সুনীতিবাবু মন্ত্রী ছিলেন, জরুরি অবস্থা চলছিল, আমি এই বিধানসভায় কোনও একটি প্রসঙ্গে উল্লেখ করেছিলাম স্মরণ করবেন যে মাত্র ২১ দিনের মধ্যে একজন অযোগ্য ব্যক্তিকে ৫টি প্রমোশন দিয়ে ভাইস-চ্যান্সেলার করা হয়েছিল। **(ভয়েস ঃ— নাম বলুন।)** উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয়ে ডঃ সুশীল চক্রবর্তীকে রিডার থেকে ডীন অব ফ্যাকালটি, তারপর প্রফেশর তারপর রেজিস্ট্রার এবং তারপর ভাইস চ্যান্সেলার করা হয়েছে। ২১ দিনের মধ্যে আপনারা এটা করেন নি? আপনারা আবার দলবাজির কথা বলবেন, অযোগ্য ব্যক্তিকে প্রমোশন দেবার কথা বলবেন? আপনাদের মুখে এসব কথা শোভা পায় না। স্বাভাবিকভাবে আজকে এটা ঠিকই, এটা ঘটনা যে কলকাতা বিশ্ববিদ্যালয়ের ক্ষেত্রে বিশেষ করে একটু অসুবিধা হচ্ছে। আপনাদের মতন তো আমরা নিয়োগের ক্ষেত্রে ন্যায়নীতি, সমস্ত রীতিনীতিকে উপেক্ষা করতে পারি না। আপনাদের সময় আমরা দেখেছি আমার কথা মতন—দলের কথা মতন নয়, সিদ্ধার্থ বাবুর কথা মতন বা জয়নাল সাহেবের কথা মতন চলবে কিনা তার উপর নির্ভর করত রেজিস্ট্রার কে হবেন, কে হবেন না। সেই নীতিতে বামফ্রন্ট সরকার চলে না। সেখানে রীতিনীতিকে মান্য করে, রীতিনীতিকে যথাযোগ্য মর্যাদা দিয়ে প্রমোশনের কথা বলা হচ্ছে। তারপর প্রাইমারি শিক্ষার ক্ষেত্রে সেখানে স্কুল নিশ্চয় হলে পরে অনেক ভাল হত, আমাদের এটা আশা ছিল, আহ্বান ছিল যে এক হাজার স্কুল এক বছরের মধ্যে প্রতিষ্ঠিত করা। এখনও সবটা সম্ভব হয়নি, নিশ্চয় আশা করব আগামি আর্থিক বছরের মধ্যে আরও বহু স্কুল করা সম্ভব হবে। আপনাদের সময় তো আপনারা কোটা করে দিয়েছিলেন যে এক একটা এম.এল.এ ২৫ টা করে কোটা পাবেন। সেখানে আমরা দেখেছি প্রাথমিক শিক্ষক নিয়োগের ক্ষেত্রে সরকারি সমস্ত রীতি নীতি, নিয়ম কানুনকে নস্যাৎ করে দিয়ে অমুক এম.এল.এ'র ৫টা কোটা, অমুক পাওয়ারফুল এম.এল.এ তার ১০টা কোটা এইভাবে করেছিলেন। রজনীবাবু এখন নেই। ঘেরাও হয়েছিলেন কেন? রাস্তার উপর তাকে ঘেরাও করে আটকে রেখেছিল কেন? কতজনকে প্রতিশ্রুতি দিয়েছিলেন কিছুর বিনিময়ে? **(শ্রী সুনীতি চট্টরাজ ঃ— আপনারা কি করছেন?)** আপনার তো কোনও প্রশ্নই আসে না, আপনি তো প্রমাণিত ব্যক্তি। আপনার মুখে এসব শোভা পায় না। যাইহোক, স্যার, এইসব অসুবিধাগুলি আমাদের আছে এবং সেইসব অসুবিধা থাকা সত্ত্বেও বামফ্রন্ট

সরকার একটা ঐতিহাসিক সিদ্ধান্ত নিয়েছেন। শুধু পশ্চিমবঙ্গ নয়, সারা ভারতবর্ষের দৃষ্টি আমরা এর মাধ্যমে আকৃষ্ট করতে সক্ষম হয়েছি ১০ ক্লাশ পর্যন্ত অবৈতনিক শিক্ষার কথা দিয়ে। স্যার, আমরা জানি অবৈতনিক শিক্ষা বলতে এখনও পযন্ত যে তাৎপর্যটা বহন করছে সেটা হচ্ছে শুধু স্কুলের মাহিনাটা দিতে হবে না, এটাই কিন্তু যথেষ্ট নয়। তারই জন্য দেখবেন দুপুরের খাবার যাতে প্রাইমারি স্কুলের ছাত্রদের জন্য দেওয়া যায় তার উপর জোর দেওয়া হয়েছে এবং তারজন্য অর্থ বিনিয়োগ বাড়ানো হয়েছে। গত বছর এজন্য যে বাজেট ছিল এবারে তার দ্বিগুণ করা হয়েছে। এবারে ২৬/২৭ ভাগকে পর্যন্ত আনা যাবে। প্রাইমারি শিক্ষার দুরাবস্থা এখানেই। আপনারা জানেন, ভারতবর্ষের গড় হিসাব হচ্ছে শতকরা ৬৪ জন ছাত্র ক্লাশ ওয়ান, টু, থ্রি, ফোরে যারা ভর্তি হয় তারা পড়াশুনা চালাতে পারে না। তাদের মা বাবা যখন ভাবে যে ছেলে স্কুল থেকে ফিরে খাবে কি তখন দু/তিন দিন পরে বলে আর যাবার দরকার নেই, তুমি গরু চরাতে যাও, তার থেকে ৪ আনা পয়সা পেলে তোমার নিজের টিফিনটা হবে। সেখানে বলে অবৈতনিক শিক্ষা থাক, বলে তুমি ট্রেনে ফিরি করতে যাও আর না পারলে ভিক্ষা করতে যাও। স্যার, রিজার্ভ ব্যাঙ্কের বুলেটিনে দেখছি ১৯৭৬ সালে ৬৪ লক্ষ শিশু হাঁটি হাঁটি পা পা করে বই নিয়ে স্কুলে গিয়েছিল পড়বে বলে। তাদের বাবা মা অনেক আশা নিয়ে তাদের স্কুলে পাঠিয়েছিল। তাদের আশা ছিল তাদের ছেলেরা লেখাপড়া শিখে তাদের সংসারকে দাঁড় করাবে কিন্তু দেখা গেল বছর শেষ হবার আগেই তারা স্কুল ছেড়ে দিল। তারা স্বপ্ন গড়ে তুলেছিল কিন্তু নির্মমভাবে তাদের স্কুল থেকে ছাড়িয়ে এনে ট্রেনে পাঠাচ্ছে ফিরি করতে, ভিক্ষা করতে না হয় অন্য কোনও কাজে—চায়ের দোকানে বয়ের কাজ করতে। সুতরাং শিক্ষার প্রসার নির্ভর করে অন্য কিছুর উপর সেটা আমরা জানি। বামফ্রন্ট সরকার যা করছে শিক্ষা ক্ষেত্রে শুধু নাই দিয়েই হবেনা, দুপুর বেলা খাবার দিলেই হবেনা। আরও ঐতিহাসিক প্রস্তাব দেওয়া হয়েছে যে স্কুলে নিয়মিতভাবে যে আসবে তাকে বোনাস দেওয়া হবে, ইনটেনসিভ দেওয়া হবে। এর আগে ভারতবর্ষের কোনও প্রদেশে, কোনও রাজ্যে দরিদ্র মানুষের আগ্রহ বাড়াবার জন্য এই ধরনের জিনিস, এই ধরনের বাস্তব কর্মসূচি নেওয়া হয়নি। কাশ্মীরেও এম.এ. পর্যন্ত ফ্রি থাকা সত্ত্বেও মাত্র ১৭ জন নিজের নাম লিখতে পারে। ভারতবর্ষের বহু রাজ্যে এখনও একাদশ দ্বাদশ শ্রেণী পর্যন্ত শিক্ষা অবৈতনিক থাকা সত্ত্বেও শিক্ষা ক্ষেত্রে আমরা অনেক পিছিয়ে আছি। আমাদের রাজ্য সরকার এই সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে কৃষকদের অবস্থার পরিবর্তনের জন্য, মধ্যবিত্ত কর্মচারীদের অর্থনৈতিক অবস্থার পরিবর্তনের জন্য চেষ্টা করে করেছেন। আজকে এদের অর্থনৈতিক পরিবর্তন সামগ্রিক ভাবে নির্ভর করে সমাজের যে উৎপাদন সম্পর্ক সেই উৎপাদন সম্পর্ক এবং উৎপাদনের মালিকানা যার হাতে আছে সেই মালিকানার হস্তান্তরের উপর। সে প্রকৃত মালিক হতে পারবে কি না, তার ছেলেকে সে স্কুলে পাঠাতে পারবে কি না, কলেজে পাঠাতে পারবে কি না তার উপর। এর উপর নির্ভর করেনা যে সরকার কয়টা ভাল কথা বলেছেন। স্কুল কলেজ তো কম নেই। যদি হিসাব করে দেখেন তাহলে দেখবেন যে ১৯৫১ সাল থেকে আজ পর্যন্ত প্রায় একশত গুণ বেড়ে গেছে স্কুল কলেজ। বিশ্ববিদ্যালয় ছিল মাত্র ২৭টি যখন ভারতবর্ষ স্বাধীন হয় তার দুবছর পরে অর্থাৎ ১৯৫১ সালে। আজকে ভারতবর্ষে বিশ্ববিদ্যালয়ের সংখ্যা ১০৫টি। আরও দাবি উঠেছে মেদিনীপুরে, আরও দাবি উঠেছে, আরও দাবি উঠেছে মধ্যপ্রদেশে এবং এখনই ১০৫টি বিশ্ববিদ্যালয় তৈরি হয়ে গেছে, অনেক স্কুল হয়েছে, বড় বড়

অট্টালিকা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাণি ক্যাথারিনের একটা গল্প নিশ্চয়ই আপনার মনে আছে। অস্ট্রিয়ার মেয়ে জারের পত্নী হয়ে যখন রাশিয়াতে মস্কোতে গিয়েছিলেন তখন রাশিয়াকে ইউরোপিয়নাইজড করতে চেয়েছিলেন। তিনি বলেছিলেন যে ইউরোপ, অস্ট্রেলিয়া, জার্মানির মতো করে রাশিয়াকে গড়ে তুলতে চাই। এটা গড়ে তুলতে গেলে কি করতে হবে? ওখানে শিক্ষার ব্যাপক আগ্রহ দেখা যাচ্ছে, শিক্ষার বিকাশ হচ্ছে, বিস্তার লাভ করছে অতএব এখানেও শিক্ষার বিস্তার ঘটাতে হবে। মন্ত্রীদের ডাকা হল এবং মন্ত্রীরা এসে বললেন যে এখানকার ছেলেরা স্কুলে যেতে চায়না, কলেজে যেতে চায়না। তখন তিনি বললেন, আমার ওসব জিনিসে দরকার নেই। বড় বড় ইমারত কর, স্কুল কর, কলেজ কর, বিশ্ববিদ্যালয় কর, ছাত্ররা আসুক না আসুক আমি দেখতে চাই না। আমি বিশ্বের দরবারে দেখাতে পারব যে আমার এতগুলি স্কুল আছে, এতগুলি কলেজ আছে, এতগুলি বিশ্ববিদ্যালয় আছে, এতগুলি বড় বড় প্রতিষ্ঠান আছে। সুতরাং বিশ্বে রাশিয়ার স্থান উন্নত হবে। সেই রানি ক্যাথারিনের মত চেষ্টা রানি ইন্দিরা গান্ধীও করেছিলেন কিন্তু শিক্ষার অগ্রগতি ঘটাতে পারেন নি। শিক্ষার বাস্তব অগ্রগতি নির্ভর করে উৎপাদনের উপর। ঐ জমি, কারখানা সমস্ত কিছু সম্পত্তির মালিকানা কার হাতে থাকবে তার উপর। ঐ নিধিরাম সর্দ্দার, গ্রামের ভূমিহীন কৃষক, ক্ষেতমজুর তাদের হাতে যদি থাকে তাহলে সে তার ছেলেদের স্কুলে পাঠাতে পারবে, পড়াতে পারবে। এর সঙ্গে সামগ্রিক ভাবে সামাজিক, অর্থনৈতিক, রাজনৈতিক ক্রিয়াকলাপ জড়িত এবং শিক্ষার সঙ্গেও এগুলি ওতপ্রোত ভাবে জড়িত। আজকে এটাকে আলাদা করে, বিচ্ছিন্নকরে দেখলে চলবে না এবং বামফ্রন্ট সরকার তা দেখেনি। তারা সীমাবদ্ধ ক্ষমতার মধ্যেও শিক্ষার মানকে উন্নত করার জন্য, শিক্ষার উৎকর্ষতা সৃষ্টির জন্য পুন পুন প্রচেষ্টা করছেন এবং এটা শুধু সরকারি ক্ষেত্রেই নয়, শিক্ষক সংগঠন, অধ্যাপকদের সংগঠন, ছাত্রদের সংগঠন, শিক্ষানুরাগি যে সমস্ত মানুষ তাদের প্রচেষ্টাকে যুক্ত করে শিক্ষার মানকে উন্নত করার চেষ্টা চলছে এক দিকে এবং অপর দিকে প্রাথমিক শিক্ষার যে সুযোগ সেই সুযোগ আমাদের পশ্চিমবাংলার গরিব মানুষরা যাতে পেতে পারে এবং সেটা যাতে তারা গ্রহণ করতে পারে তার উদ্দেশ্য সামনে রেখে বিভিন্ন রকম ইনসেনটিভ প্রোগ্রাম দিয়ে, বিভিন্নরকম খাবার কর্মসূচি ইত্যাদি দিয়ে তাদের উৎসাহিত করবার চেষ্টা করছি। আমরা বিশ্বাস করি, ভরসা রাখি মানুষের সমর্থন, মানুষের ভালবাসা, মানুষের আশির্বাদ সমস্ত কিছুকে অবলম্বন করে বামফ্রন্ট সরকার যেভাবে এগিয়ে যাচ্ছে তার গতি রুদ্ধ করতে পারবেন না। এই রুদ্ধ করার যে চেষ্টা আপনারা করছেন, সেই চেষ্টার মধ্যে দিয়ে যে দায়িত্ব আপনারা এতদিন পালন করেছেন তার বিচার জনগণ একবার করেছেন, কুড়িতে এসেছেন। এরপর দুইটা টেনে আনবে শুধু শুন্যটা পড়ে থাকবে। এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[5-00 — 5-10 P.M.]

**শ্রী নির্মলকুমার বোস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বামফ্রন্ট সরকারকে, বিশেষ করে এই সরকারের তিন মন্ত্রী মহাশয়কে অভিনন্দন জানাই, অরাজকতা ও অশান্ত পর্যায় অতিক্রম করে তারা পশ্চিমবাংলার শিক্ষা ক্ষেত্রে স্বাভাবিক অবস্থা ফিরিয়ে এনেছেন। বর্তমানে পশ্চিমবাংলার স্কুল কলেজে, বিশ্ববিদ্যালয় স্বাভাবিকভাবে কাজ করতে পারছে, পরীক্ষা নির্বিঘ্নে হচ্ছে, অসামাজিক ব্যক্তিরা আধিপত্য করতে পারছে না এবং যে জিনিসটা ভারতবর্ষের

অন্যান্য অঞ্চলে দেখতে পাচ্ছি না, মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত জুলাই মাসে কেন্দ্রীয় শিক্ষামন্ত্রী প্রতাপচন্দ্র চন্দ্র ভারতবর্ষের সমস্ত রাজনৈতিক দলের প্রতিনিধিদের সভা দিল্লিতে ডেকেছিলেন কেন অধিকাংশ রাজ্যে, বিহারে, উত্তরপ্রদেশে, মধ্যপ্রদেশে, রাজস্থানে, পঞ্জাবে, অধিকাংশ জায়গায় বিশ্ববিদ্যালয় বন্ধ, কলেজ বন্ধ, স্কুল বন্ধ, এবং সেখানে তিনি যে হিসাব পেশ করেছিলেন, জনতার মুখপাত্র যারা এখানে বক্তব্য রাখলেন, তারা উপস্থিত নেই, কেন্দ্রীয় মন্ত্রী বলেছিলেন এক মাত্র পশ্চিমবাংলায় সমস্ত বিশ্ববিদ্যালয়ে, সমস্ত কলেজে, সমস্ত বিদ্যালয়ে স্বাভাবিক ভাবে কাজ কর্ম চলছে, এখানে ছাত্র শৃঙ্খলা আছে, তার সমস্যা নেই। ছাত্র শৃঙ্খলা নিয়ে সমস্যা অন্যান্য রাজ্যে রয়েছে। গত জুলাই মাসের কথা নয়, আমার কাছে একটা পত্রিকা আছে, পাটনা থেকে প্রকাশিত সার্চ লাইট পত্রিকা, মাত্র পাঁচ দিন আগেকার কাগজ, ১৩ই মার্চ তারিখের কাগজ, সেই কাগজের তৃতীয় পৃষ্ঠায় বলা হয়েছে, only 60 days of teaching in 1978. বিহারে ১৯৭৮ সালে মাত্র ৬০ দিন কলেজ, বিশ্ববিদ্যালয়, স্কুলে লেখা পড়া হয়েছে, বাকি সবদিন বন্ধ ছিল, অরাজকতা, বিশৃঙ্খলা, দাঙ্গা, গুলি, হত্যাকান্ড, এই চলেছে। পশ্চিমবাংলায় আজকে এই জিনিস নেই, স্বাভাবিক অবস্থায় সব চলছে। এরজন্য আমি অভিনন্দন জানাই। এটা বিরোধী পক্ষের যদি পছন্দ না হয়, আমাদের করবার কিছু নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সব কাজ কি আমরা করতে পেরেছি? সরকার কি করতে পারছে? সব কি স্বাভাবিক হয়েছে? নিশ্চয়ই হয়নি। দীর্ঘকাল যে জঞ্জাল জমা হয়ে রয়েছে, যে অজিয়েন স্টেবল হয়ে রয়েছে, সেটা একদিনে পরিষ্কার করা যায় না, নিশ্চয়ই অনেক কিছু করার বাকি আছে। আমি একমত যখন বিরোধী পক্ষ বলেন, কেন ৯০ দিনে ফল প্রকাশ হয়না, ফল প্রকাশিত হওয়া উচিত। কেন কিছু কিছু অমিমাংসিত থাকে, নিশ্চয়ই থাকা উচিত নয়। এখনও অনেক কাজ করা যায়নি। এরজন্য দায়ী হচ্ছে দীর্ঘদিন ধরে অরাজক অবস্থা চলেছে, যে জঞ্জাল জমানো হয়েছে, তারজন্য আমি উচ্চ শিক্ষামন্ত্রী এখানে উপস্থিত রয়েছেন, তাকে বলব, তিনি নজর দিন, এখনি বিভিন্ন বিশ্ববিদ্যালয়ে, বিশেষ করে কলকাতা বিশ্ববিদ্যালয়ে একদল অফিসার, কর্মচারী আছেন, যারা ইচ্ছাকৃত ভাবে জিনিসগুলোকে নষ্ট করবার জন্য চেষ্টা করছেন, স্যাবতাজ করবার চেষ্টা করছেন। বামফ্রন্ট সরকার সুস্থ, স্বাভাবিক অবস্থায় সমস্ত বিশ্ববিদ্যালয়কে পুরোপুরি ফিরিয়ে আনতে চান, তারা এখানে সহযোগিতা করছেন না, তাদের চক্রান্তের ফলে এইসব হচ্ছে। বিশ্ববিদ্যালয়ে যে কাউন্সিল পরিষদ আছে, তারা অবহিত হয়েছেন, তারা কিছু ব্যবস্থা গ্রহণ করেছেন, কন্ট্রোলার অব একজামিনেশনকে ছাঁটাই করা হয়েছে, এত কঠিন, কঠোর কাজ তাদের করতে হচ্ছে, তবে আরও কিছু বাকি রয়েছে। কোথায় বিরোধী পক্ষ এইসব ভাল কাজে সহযোগিতা করবেন, এখানে তো সকলের স্বার্থ জড়িত রয়েছে, আমাদের ছেলে মেয়েরাই তো ওখানে পড়তে যাবে, তাদের ভবিষ্যৎ নিরাপদ হবে, সেই কাজে সহযোগিতা করবার পরিবর্তে তারা বাধা দিচ্ছেন, গোলমাল করছেন। পেছন থেকে উস্কানি দিচ্ছেন এই সমস্ত অসৎ লোকদের। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বামফ্রন্ট সরকার শিক্ষা ক্ষেত্রে কতকগুলি মৌলিক কাজ করেছেন, যেমন ১০ম শ্রেণী পর্যন্ত অবৈতনিক করেছেন। এই বিষয়ে কোনও সন্দেহ নেই, একটু আগে সুভাষবাবু বললেন যে অবৈতনিক যথেষ্ট নয়, আইন করে বাধ্যতামূলক করা যায় না, আমাদের গ্রামাঞ্চলে চরম দারিদ্র রয়েছে, কিন্তু অবৈতনিক অনেকখানি, এতদিন তো পারা যায়নি—১৯৫০ সালের ২৬শে জানুয়ারি সংবিধান চালু হয়েছে, ১৯৬০ সালের মধ্যে হয়ে যাবার কথা, ১৪ বছর পর্যন্ত সমস্ত ছেলে মেয়েদের

অবৈতনিক বাধ্যতামূলক শিক্ষা ব্যবস্থা হবে। হয়নি বামফ্রন্ট সরকার হবার পর দু' বছর অগ্রবর্তী হয়ে ১০ম শ্রেণী পর্যন্ত অবৈতনিক করতে পেরেছেন আমরা আশা করব, বাধ্যতা মূলকের জায়গাতে আমরা ধীরে ধীরে পৌঁছতে পারব। প্রাথমিক শিক্ষার উপর গুরুত্ব আরোপ করে একটা মস্ত বড় কাজ হয়েছে। এটা ঠিক যে মূল বুনিয়াদ যেটা, সেটা যদি ঠিক ভাবে না করি উপর থেকে এটা হবে না, ভাষার ব্যাপারে যে বৈপ্লবিক সিদ্ধান্ত গ্রহণ করেছেন, মাতৃভাষার উপর জোর দেওয়া, ইংরাজির উপর জোর না দেওয়া, নিচের দিকে ইংরাজি থাকবে উদ্দেশ্যমূলক ভাবে, সরকারের শিক্ষানীতি, ভাষা নীতিকে সমালোচনা করা হয়েছে ইংরাজি ভাষাকে তো তুলে দেওয়া হচ্ছে না। উপর দিক থেকে তুলে দেওয়া হচ্ছে না। ৫ম শ্রেণীর পর থেকে ইংরাজি পড়ানোর ব্যবস্থা করা হয়েছে, এবং তার পরেও মেজর ভাষা থাকছে ইংরাজি, বাংলা এবং অন্যান্য ভাষা। কিন্তু এই পরিবর্তন, এই পরিবর্তনকে তারা ভালভাবে গ্রহণ করতে পারছেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে বিভিন্ন বিশ্ববিদ্যালয় অধিগ্রহণ করা, এবং বিভিন্ন স্কুলের কমিটি বাতিল করবার কথা বলা হয়েছে। আমি জিজ্ঞাসা করি, বিভিন্ন শাসন পরিচালনায়, বিশ্ববিদ্যালয়ে, কলেজে, বিদ্যালয়ে কি অন্যায় চলছে না, দুর্নীতি চলছে না? স্বজন পোষণ চলছিল না, অব্যবস্থা, অরাজকতা চলছিল না, সেই ক্ষেত্রে করার দরকার হয়েছে। গণতন্ত্রের কথা বলছেন, আমি জিজ্ঞাসা করি, কখনও কোনওদিন অতীতে হয়েছে সমস্ত শিক্ষক সংগঠনের সঙ্গে আলোচনা করে শিক্ষা নীতি ঠিক করা, শিক্ষা ব্যাপারে কাজ পরিচালনা করা? আমাদের এই সরকার সেই কাজ করছে। সমস্ত মাধ্যমিক, প্রাথমিক, উচ্চতর কলেজ, বিশ্ববিদ্যালয়ের সমস্ত শিক্ষক সংগঠনকে গুরুত্ব দেওয়া হয়েছে। প্রতি বিষয়ে তাদের সঙ্গে আলোচনা করে কাজ করা হচ্ছে। এই যে গণতান্ত্রিক নীতি, এটাই হচ্ছে সবচেয়ে বড়। নিশ্চয়ই অনতিবিলম্বে এটা করা উচিত। সরকার সেই বিষয়ে অগ্রসর হয়েছেন। আমরা আশা করব, অবিলম্বে এই কাজটা হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকেও সোহরাব সাহেব বলেছেন তারা বারে বারে একটা কথা বলেন এবং অতীতেও আমরা শুনেছি, সেই পুরানো ও ঔপনিবেশিক শিক্ষা ব্যবস্থার গতানুগতিক ধারা একভাবে চলছে, এর কোনও পরিবর্তনের ব্যবস্থা নেই। কিন্তু যখন সামান্য পরিবর্তনের চেষ্টা হয়, ভীমরুলের চাকে ঢিল পড়ে। চিৎকার চেঁচামেচি শুরু হয়ে যায়। ভাষার ব্যাপারে একটা মৌলিক পরিবর্তন আনার জন্য আমাদের সরকার চেষ্টা করেছেন। নিচের দিকে মাতৃভাষা শিক্ষাদানের কথা রবীন্দ্রনাথ বলেছেন, অনেক শিক্ষাবিদ বলেছেন। আমাদের এতদিন কি হত? বাচ্চা বাচ্চা ছেলে মেয়েদের উপর ইংরাজিও চাপিয়ে দেওয়া হত৷ তারফলে তারা না পারত বাংলা শিখতে, না পারত ইংরাজি শিখতে, কিছুই শিখতে পারত না। অন্তত চতুর্থ শ্রেণী পর্যন্ত নিজেদের মাতৃ-ভাষায় শিক্ষা পাওয়া উচিত। সে বাংলাই হোক, হিন্দিই হোক, উর্দুই হোক, নেপালিই হোক। আমরা মানি আমাদের দেশে ইংরাজি রাখার দরকার আছে। কিন্তু বাচ্চা বাচ্চা ছেলে-মেয়েদের উপর জোর করে ইংরাজি চাপাবার চেষ্টা কেন আমরা করব? সন্দীপবাবু এখানে নাই উনি থাকলে সুবিধা হত, উনি বোঝাবার চেষ্টা করেছেন যে, এই যে সমস্ত এলিট স্কুলগুলি আছে, যেখানে ১০০ টাকা, ১৫০ টাকা মাইনে, সেখানে আপনারা ইংরাজি বন্ধ করুন, তারপর অন্য জায়গায় বন্ধ করবেন। কিন্তু তাকে আমি বলব যে, শতকরা ৯০/৯৫ ভাগ স্কুল তো ইংরাজি স্কুল নয়। সুতরাং এগুলিতে মাতৃ-ভাষায় শিক্ষা চালু করতে পারি। তারপর আমরা ওগুলি দেখব। ওগুলিও নিশ্চয়ই বন্ধ করতে হবে এবং সেটা আমাদের

কায়দা করে করতে হবে। তারপরও সন্দীপবাবু বলে গেলেন যে, ক্লাশ ফোর পর্যন্ত ইংরাজি বন্ধ করবেন না। সন্দীপবাবু নেতাজির অনুগামী, তাই আমি নেতাজির বই এনেছি। রবীন্দ্র নাথ এবং অন্য শিক্ষাবিদরা তো বলেছেনই, নেতাজি সেই অর্থে শিক্ষাবিদ ছিলেন না। কিন্তু তিনি তার যে "আত্ম-জীবনি ভারত পথিক" বই সেই বই তিনি কি লিখেছেন দেখুন। তাকে ইংরাজির মাধ্যমে বিদ্যালয়ে পড়তে হয়েছে, সেই অভিজ্ঞতা থেকে তিনি বলছেন যে, "প্রাচ্য পাশ্চাত্তের সাংস্কৃতিক মিলনের যথার্থ মনস্তাত্ত্বিক উপায় শৈশবাবস্থায় ভারতীয় ছেলেদের উপর জোর করিয়া ইংরাজি শিক্ষা চাপাইয়া দেওয়া নয়, বরং তাহারা বয়োপ্রাপ্য হইলে তাহাদ্গিকে ব্যক্তিগত ভাবে পশ্চিমের ঘনিষ্ঠ সংস্পর্শে আনিতে হইবে; তাহা হইলে তাহারা নিজেরাই বিচার করিতে পারিবে যে, প্রাচ্যে ও প্রাশ্চাত্তে কোনটা ভাল এবং কোনটা মন্দ।" সুতরাং আমরা নেতাজির এই উক্তি থেকে বুঝতে পারছি যে, অল্প বয়সের ছেলে-মেয়েদের উপর ইংরাজি চাপিয়ে দেওয়া উচিত নয়। সুতরাং এ বিষয়ে আজকে আমাদের সরকার যে সিদ্ধান্ত গ্রহণ করেছেন তা অভিনন্দন যোগ্য।

[5-10 — 5-20 P.M.]

তারপর সন্দীপবাবু সিলেবাসের ব্যাপারে একটা ভুল তথ্য এখানে উপস্থিত করেছেন। আমি তার উপর অবশ্য জোর দিচ্ছি না। কিন্তু যে কথা আমি অতীতে বহুবার বলেছি যে, বিরোধী পক্ষ যখন কোনও কিছু বলবেন তখন তথ্যটা যেন অন্তত ঠিক হয়। এখানে ঘটনাটা কি? পুরোনো গতানুগতিক ব্যবস্থার পরিবর্তন আনা হচ্ছে। তাতে উনি বললেন, আমরা বুঝতে পারছিনা রাষ্ট্র বিজ্ঞানের সিলেবাস পরিবর্তন করতে গিয়ে চিনকে আনা হয়েছে কেন? এটা নাকি আমাদের চিন প্রীতি। আমি বলব যে, চিন পৃথিবীর একটা বিশেষ রাষ্ট্র এবং আমাদের প্রতিবেশি, নতুন ধরনের চিন্তাধারার রাষ্ট্র। তবে আমাদের দেশের শাসন-ব্যবস্থা, রাজনীতি অবশ্যই ভারতবর্ষের স্বার্থে করতে হবে। কিন্তু সেটা করতে গিয়ে এইসব বাধা, এসব আপত্তি আসবে কেন? এতে তো বৃটেন, আমেরিকা, রাশিয়াকে বাদ দেওয়া হয়নি। বাদ দেওয়া সম্ভব নয়। আর উনি বললেন সব বাদ দিয়ে কেবল রাশিয়া করা হয়েছে। সন্দীপবাবু এসব জানেন, তিনি একটা কলেজে অধ্যাপনা করেন, তিনি সেখানে পড়াচ্ছেন, অথচ এই সামান্য ভুলটা তিনি করলেন। এটা করা তার উচিত হয়নি।

এই ভুল তাদের করা উচিত নয়। অর্থাৎ সবচেয়ে বড় কথা দৃষ্টিভঙ্গির কথা। চিন আনলেই আতঙ্ক উপস্থিত হবে এটা ঠিক নয়। আরও লক্ষ্য করলাম তার বক্তৃতায় ট্রাস্টের ব্যাপার সম্বন্ধে বলেছেন, এটা খুব গুরুত্বপূর্ণ ব্যাপার। আজকে এই নিয়ে একটা বিল আসছে। তিনি বলেছেন হয় সরকার এটি গ্রহণ করুন কিংবা ফেরত দিন, আমি জিজ্ঞাসা করছি যারা দুর্নীতি পরায়ণ তাদের হাতেই আবার ফেরত দিতে হবে, এ জিনিস হয়না। অধ্যক্ষের কথা বললেন, যে সমস্ত পরিচালন সমিতিকে বাতিল করতে হয়েছে তার পেছনে অনেক দুর্নীতি নানারকম টিফিন অ্যালাউন্স, গাড়ি অ্যালাউন্স, ইত্যাদি তারা নিচ্ছিলেন সেগুলি বন্ধ করা কি অন্যায় হয়েছে? আজকে আমরা ট্রাস্টের কথা শুনতে পাচ্ছি প্রতিক্রিয়া ভাষানীতির কথা শুনতে পাচ্ছি, প্রগতিশীল সিলেবাস পরিবর্তনের কথা শুনতে পাচ্ছি। এই নিয়ে কিছু ভুল হয়তো হতে পারে কিন্তু তার সংশোধনের সুযোগ তো আছে। কোথাও যদি প্রশাসক নিয়োগের ভুল হয় তাহলে নিশ্চয় তারা বলবেন, কিন্তু এখানে একটা দৃষ্টিভঙ্গির ব্যাপার, যে দৃষ্টিভঙ্গি

আমাদের এবং ওদের মধ্যে তফাত আছে। স্কুল অনুমোদন নিয়ে অনেক কথা বলা হয়েছে, এই নিয়ে কিছু অভিযোগ থাকতে পারে কিন্তু এটাই সরকারের নীতি যে এই ব্যাপারে গণসংগঠনের উপর নির্ভর করতে হবে। এ ক্ষেত্রে সমস্ত শিক্ষক সংগঠনের সঙ্গে পরামর্শ করে এই কাজ করা হচ্ছে। স্কুল অনুমোদনের ক্ষেত্রে আমলাতন্ত্রের উপর নির্ভর না করে শিক্ষক সংগঠনের সঙ্গে আলোচনা করে এই কাজ সরকার করবেন এটা আশা করি। আমি এবার কয়েকটি মৌলিক বিষয় বলতে চাই। একথা তিনি এবং সোহরাব সাহেব বলেছেন শিক্ষার ক্ষেত্রে একটা সাম্য নীতি অনুসরণ করা দরকার বিশেষ করে ছোট ছোট ছেলে মেয়েদের বেলায় দুরকম স্কুল থাকা উচিত নয়। কতকগুলি স্কুলে কোনওরকম ব্যবস্থাই থাকবে না যেখানে দরিদ্র ঘরের ছেলেমেয়েরা পড়বে, আর তার পাশাপাশি কিনটার গার্ডেন স্কুল থাকবে যেখানে ৫০/৬০/১০০ টাকা মাইনে বড় লোকের ছেলেরা যাবে এ জিনিস চলা উচিত নয়। এ সম্পর্কে ১৯৬৬ সালে কোঠারি কমিশন প্রতিবেশি বিদ্যালয় এ কথা বলেছিলেন। আমি সেই রিপোর্ট থেকে পড়ে শোনাচ্ছি। We recommend the ultimate adoption of the 'neighbourhood school concept' first at the lower primary stage and then at the higher primary. The neighbourhood school concept implies that each school should be attended by all children in the neighbourhood irrespective of caste, creed, community, religion, economic condition or social status, so that there would be no segregation in schools. Apart from social and national integration, two other important arguments can be advanced in support of the proposal. In the first place, the neighbourhood school will provide good education to children because sharing life with the common people is, in our opinion, an essential ingredient of good education. Secondly, the establishement of each school will compel the rich, privileged and powerful classes to take an interest in the system of public education and thereby to bring about its early improvement. সুতরাং এইদিকে আমাদের সরকারকে দৃষ্টি দিতে অনুরোধ করব। আর একটা জিনিস আপনারা করেছেন ১০ম শ্রেণী পর্যন্ত অবৈতনিক, দ্বিতীয়ত নিচের তলার শিক্ষা মাতৃভাষায় দেওয়া হবে বলে আপনারা পদক্ষেপ গ্রহণ করলেন। এইসঙ্গে নেবারহুড স্কুল করবার চেষ্টা করুন, যাতে আমরা সাম্যনীতি আনতে পারি। শিক্ষাকে ধনীকশ্রেণী যে কুক্ষিগত করবার চেষ্টা করছে এবং দুইরকম ছাত্র যে তৈরি হচ্ছে এটা আমরা বাধা দিতে পারি।

[5-20 — 5-30 P.M.]

আমাদের ছাত্রছাত্রীদের শিক্ষার সঙ্গে সঙ্গে সমাজসেবায় যাতে আরও বেশি ব্যবহার করতে পারি তার ব্যবস্থা করা হোক, বর্তমানে যে ন্যাশনাল সার্ভিস স্কীম আছে সেটা যথেষ্ট নয়। শিক্ষাক্ষেত্রে এটাকে বাধ্যতামূলক করা দরকার। নির্দিষ্ট সময়ের জন্য প্রত্যেককেই গ্রামে গিয়ে কাজ না করলে তাকে ডিগ্রি দেওয়া হবেনা, নেপালে এটা করা হয়েছে। ডিগ্রি পাবার আগে তাকে এক বছর অন্ততঃ রাস্তা তৈরির কাজ, পরিবার পরিকল্পনার কাজ, স্বাস্থ্য বিভাগের কাজ, শিক্ষা দেওয়ার কাজ ইত্যাদি এইরকম কিছু না কিছু কাজ করতেই হবে। এই জিনিস পশ্চিমবাংলায় করার অনুরোধ করছি। এর দ্বারা কেবলমাত্র যে চরিত্র গঠন হবে তা নয়, দেশপ্রেম জাগবে এবং আমাদের দেশে উন্নয়নমূলক কাজ তারা পারবেন। শিক্ষা সম্পূর্ণ হবার

আগে এই কাজ বাধ্যতামূলক ভাবে করাতে হবে। ট্রাস্ট পরিচালন ও শিক্ষা প্রতিষ্ঠানগুলি সম্পর্কে সরকার ভাল ব্যবস্থা গ্রহণ করেছেন এবং কিছু আইন পাস করেছেন, কিন্তু এটাকে পূর্ণ রূপ দিতে হবে এবং এটা সমস্ত ক্ষেত্রে পরিচালিত করতে হবে। এখন অনেক বিদ্যালয় আছে যেগুলি ট্রাস্টের দ্বারা পরিচালিত কিংবা অনেক কলেজ আছে যারা নিয়মকানুন মানেনা, এদের উপরে সরকারি নিয়ন্ত্রণ চাই এবং এদের যে অন্যায় প্রভাব এটা বন্ধ করতে হবে। এরজন্য কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথা বলতে হবে। আমি জিজ্ঞাসা করছি এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের কাছে বক্তব্য রাখতে যুক্তভাবে তারা রাজি আছেন কিনা? ট্রাস্ট এবং রেজিস্টার সোসাইটি পরিচালিত প্রতিষ্ঠানের আমরা বিরোধী, এই রাজ্যে বিশ্ববিদ্যালয়গুলির মধ্যে একটা যোগাযোগ ব্যবস্থা থাকা দরকার। ভাইস চ্যান্সেলর কমিটি এই নিয়ে কাজ করছেন, কিন্তু একটা ষ্টেট ইউনিভার্সিটি বোর্ড স্থাপন করা দরকার যেখানে সিলেবাস এবং অন্যান্য কাজের যোগাযোগ স্থাপন হবে। কথা উঠছে আর বিশ্ববিদ্যালয় এবং কলেজ নয় প্রাথমিক শিক্ষার বনেদ নিশ্চয় পাকা করতে হবে এবং উচ্চ শিক্ষাবিস্তারের আর প্রয়োজন নেই। মন্ত্রী মহাশয় বলেছেন মেদিনীপুরে বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয় হবে, কিন্তু কথা হচ্ছে যে এই বিশ্ববিদ্যালয়কে গতানুগতিক সাধারণ বিশ্ববিদ্যালয়ে পরিণত করতে দেওয়া ঠিক নয়। কল্যাণীতে কৃষি বিশ্ববিদ্যালয় হবে বলে ঠিক হল কিন্তু এখন সেটা সাধারণ বিশ্ববিদ্যালয় হয়ে গেল। বর্ধমান তৈরি হল দুর্গাপুর, আসানসোল, বর্ধমান শিল্প এলাকায় শিল্প ভিত্তিক বিশ্ববিদ্যালয় করার জন্য কিন্তু শিল্প খুব কমই গুরুত্ব এখানে পেল এবং এটা সাধারণ বিশ্ববিদ্যালয় হয়ে গেল। বর্ধমান বিশ্ববিদ্যালয় যেটা রূঢ় অফ ইন্ডিয়া যে এলাকায় স্থাপিত সেটা হল না। উত্তরবঙ্গে যে বিশ্ববিদ্যালয় হল সেখানকার যে প্রাকৃতিক সম্পদ আছে, যে নদী, নালা আছে, যে বনজ সম্পদ আছে সেগুলি নিয়ে যাতে যথাযথ গবেষণা করা যায় সেই দৃষ্টিভঙ্গি নেওয়া দরকার। অর্থাৎ সাধারণ বিশ্ববিদ্যালয় আর করা উচিত নয়। অর্থমন্ত্রী মহাশয় মহার্ঘভাতা যা বৃদ্ধি করেছেন সেটা স্কুল কলেজে শিক্ষক এবং শিক্ষককর্মিরাও পাবেন, নিচের তলায় কম এটা একটা বিক্ষোভের কারণ নিশ্চয়, কিন্তু মেডিক্যাল অ্যালাউন্স হাউস রেন্ট, ইত্যাদি যা তারা পাননা সেক্ষেত্রে একটু বিবেচনা করা দরকার। এরপর আমি বলব কলকাতা বিশ্ববিদ্যালয় সম্পর্কে তদন্ত করা দরকার। আমাদের সরকার যাদবপুর বিশ্ববিদ্যালয় কয়েকটি গুরুতর অন্যায় সম্পর্কে তদন্তের নির্দেশ দেওয়ায় তাদের অভিনন্দন জানাচ্ছে। কিন্তু কলকাতা বিশ্ববিদ্যালয় এই সরকার আসার আগে পর্যন্ত ডাঃ সত্যেন সেন যখন উপাচার্য ছিলেন তখন কিভাবে চরম অন্যায় হয়েছিল, কোনওরকম অ্যাডমিনিস্ট্রেশন ছিল না, স্বজন পোষণ চলছিল, অন্যায় করে অর্থ, চাকরি দেওয়া হয়েছে, বিদেশ যাবার সুযোগ দেওয়া হয়েছে, মার্কশিট জাল করা হয়েছে, সার্টিফিকেট বয়সের পরিবর্তন করা হয়েছে, জরুরি অবস্থার পক্ষে এবং ভোটে জালিয়াতির পক্ষে কথা বলবার জন্য যেভাবে ব্যবহার তিনি করে গেছেন বিশ্ববিদ্যালয়কে সে সম্পর্কে তদন্ত হওয়া উচিত। এ সম্পর্কে নির্দিষ্টভাবে অনেক অভিযোগ আমরা শিক্ষামন্ত্রীর কাছে দিয়েছি। তাই আমি আবার দাবি করি কলকাতা বিশ্ববিদ্যালয়ে যে সঙ্কট চলেছে দিনের পর দিন সেই সম্পর্কে একটা পূর্ণাঙ্গ তদন্ত হোক এবং আবার যাতে এই জিনিস না হতে পারে তার ব্যবস্থা করা হোক। আর একটা কথা বলব সেটা হচ্ছে কলকাতা বিশ্ববিদ্যালয় আমাদের অত্যন্ত আদরের বিশ্ববিদ্যালয়। আমাদের ভারতবর্ষে প্রথম যে তিনটি বিশ্ববিদ্যালয় স্থাপিত হয়েছিল কলকাতা বিশ্ববিদ্যালয় তার অন্যতম এবং কলকাতা

বিশ্ববিদ্যালয় যেভাবে চলে অন্যান্য বিশ্ববিদ্যালয় তার থেকে নেতৃত্ব গ্রহণ করে। কলকাতা বিশ্ববিদ্যালয় যদি বাঁচে তাহলে কে মরবে, কিন্তু কলকাতা বিশ্ববিদ্যালয় যদি মরে তাহলে কে বাঁচবে? কিন্তু কলকাতা বিশ্ববিদ্যালয় অর্থ কষ্টে ভুগছে, সে কোনওদিকে উন্নতি করতে পারছে না। তাই কলকাতা বিশ্ববিদ্যালয়কে অর্থ দিয়ে তার গবেষণা যাতে বাড়ে, আমাদের বিশ্ববিদ্যালয়ে যে সমস্ত অধ্যাপকরা রয়েছেন, আন্তর্জাতিক ক্ষেত্রে তারা যে কৃতিত্ব প্রদর্শন করেছেন সেটা আমাদের গৌরব, তারা যাতে আরও ভালভাবে কাজ করতে পারেন তারজন্য পরিবেশ ঠিক করতে হবে, অর্থ সাহায্যের ব্যবস্থা করতে হবে। শিক্ষা রাজ্য সরকারের তালিকায় ছিল। জরুরি অবস্থার সময় ৪২তম সংশোধন করে অন্যায়ভাবে এটাকে যুগ্ম তালিকায় নিয়ে কেন্দ্রীয় সরকারের নিয়ন্ত্রণ এর উপর আরোপ করা হয়েছে। এটা অন্যায়। যুক্ত-রাষ্ট্রীয় ব্যবস্থার কোনও দাম নেই যদি শিক্ষা সংস্কৃতি কেন্দ্রীয় সরকারের নিয়ন্ত্রণাধীনে থাকে। এই শিক্ষা এবং সংস্কৃতি আঞ্চলিক সরকারের হাতে থাকা উচিত। শিক্ষাকে রাজ্য তালিকায় ফিরিয়ে দেওয়া হোক এই বিষয়ে বিরোধী পক্ষ আসুন আমাদের সঙ্গে আমরা সকলে মিলে কেন্দ্রীয় সরকারের দাবি করি। আমরা দাবি করি যে শিক্ষা যুগ্ম তালিকায় থাকবে না, এটা রাজ্য তালিকায় ফিরিয়ে দেওয়া হোক, শিক্ষার উপর রাজ্য সরকারের পূর্ণ অধিকার থাকবে এই কথা বলে এই বাজেটকে পরিপূর্ণভাবে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-30 — 5-40 P.M.]

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সভায় শিক্ষামন্ত্রীদ্বয় তাদের উল্লিখিত বাজেট ভাষণে শিক্ষাক্ষেত্রে কৃত কর্মের যে হিসাব রেখেছেন তারজন্য আমি তাদের অভিনন্দন জানাচ্ছি এবং বাজেট বক্তৃতাকে সমর্থন জানাচ্ছি। শুধু একজন বিধানসভার সদস্য হিসাবে নয়, একজন শিক্ষক সংগঠনের সদস্য হিসাবে আমি তাদের আন্তরিক অভিনন্দন জানাচ্ছি। বিরোধী পক্ষের মাননীয় সদস্যগণ এই বাজেটের মধ্যে কোনও আশার আলো দেখতে পাননি, কোনও নতুন সুরও শুনতে পাননি। আমি তাদের অনুরোধ জানাব যদি তাদের চোখ থাকে তাহলে একবার গ্রামাঞ্চলে গিয়ে দেখে আসুন। গ্রামাঞ্চলে প্রাথমিক স্কুলগুলিতে ছাত্র উপস্থিতির একটা জোয়ার এসে গেছে। ইতিপূর্বে আমরা দেখেছি প্রাথমিক স্কুলগুলিতে তাদের রাজত্ব কালে ৬০/৭০ শতাংশ ছাত্র উপস্থিত থাকত, এখন সেখানে ১২০ শতাংশ ছাত্র উপস্থিত হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন এই সরকার আসার পর একটা বিরাট সংখ্যক ছাত্রছাত্রীদের মধ্যে টিফিনের ব্যবস্থা করা হয়েছে, বিনামূল্যে বই সরবরাহের ব্যবস্থা করা হয়েছে। প্রাথমিক শিক্ষার কথা বাদ দিলে মাধ্যমিক শিক্ষার ক্ষেত্রেও উজ্জলতর চিত্র আমরা লক্ষ্য করতে পারি। এই সরকার আসার পর এখনও ২ বছর পূর্ণ হয়নি, এরমধ্যে কতকগুলি উল্লেখযোগ্য পদক্ষেপ এই সরকার গ্রহণ করেছেন, তারমধ্যে মাধ্যমিক শিক্ষাকে অবৈতনিক করা অন্যতম। এছাড়া এই বাজেটের মধ্যে আছে একই বছরে একই সময়ে রাজ্যের সমস্ত জুনিয়ার হাইস্কুলগুলিকে ঘাটতি ভিত্তিক সাহায্যে আনা এবং ১৯৭৪ সাল পর্যন্ত সমস্ত উচ্চ বিদ্যালয়গুলিকে ঘাটতি ভিত্তিক সাহায্যের আওতায় আনা যেটা একটা বিস্ময়কর কাজ। প্রাক্তন সরকার এটা কল্পনা করতে পারেন না যে এত অল্প সময়ের মধ্যে শিক্ষা এই যুগান্তকারি পরিবর্তন আনা সম্ভব হতে পারে। সেই অসম্ভবকে বামফ্রন্ট সরকার সম্ভব করে তুলেছেন। আমি সমগ্র শিক্ষক সমাজের পক্ষ থেকে সেইজন্য শিক্ষামন্ত্রীকে অভিনন্দন জানাচ্ছি

এবং সেইসঙ্গে কয়েকটি বিষয় সম্পর্কে শিক্ষামন্ত্রীকে সজাগ এবং সতর্ক থাকার জন্য আবেদন করছি। এই সরকার দৃঢ়ভাবে ঘোষণা করেছিলেন যে প্রাক্তন সরকারের আমলে যে সমস্ত শিক্ষককে অন্যায়ভাবে বরখাস্ত করা হয়েছে তাদের পুনর্বহাল করা হবে এবং সেই উদ্দেশ্যে সমস্ত ব্যবস্থা অবলম্বন করা হয়েছে। কিন্তু দুঃখের সঙ্গে বলছি কয়েকটি ক্ষেত্রে সরকারের এই নির্দেশ অমান্য করবার একটা প্রবণতা দেখা যাচ্ছে। আমরা লক্ষ করছি সরকারের অফিসারদের একাংশ এবং কায়েমি স্বার্থ গোষ্ঠী এরা মিলে সরকারের এই নীতি বানচাল করবার চেষ্টা করছে। কলকাতায় রাজেন্দ্রনাথ বিদ্যাভবনের ৮ জন শিক্ষক এবং শিক্ষাকর্মি অনশন অবস্থান করে চলেছেন, আজকে ২০ দিন ধরে। বিগত সরকারের আমলে তারা ভিকটিমাইজড হয়েছিল এবং এই সরকার আসার পর তাদের পুনর্বহালের আদেশ দেওয়া হল এবং তারা কাজ করলেন বেতনও পেলেন। কিন্তু তদানীন্তন ডি.আইয়ের পর নূতন ডি.আই. এসে তাদের সেটা বন্ধ করে দিলেন এবং তারফলে তারা বেতন পাচ্ছেন না এবং আজ ২০ দিন ধরে অনশন করে যাচ্ছেন এবং তাতেও কোনও ফল হয়নি। স্যার, আমার মনে একটা প্রশ্ন জাগে একজন ডি.আই. এত সাহস কোথা থেকে হল? মন্ত্রী মহাশয়, শিক্ষা অধিকর্তা আদেশ দিলেন এবং মধ্যশিক্ষা পর্ষদও বলেছে অন্যায়ভাবে এটা করা হয়েছে, কাজেই তাদের পুনর্বহাল করা হোক। কিন্তু তা সত্ত্বেও দেখছি তাদের নির্দেশ অমান্য করবার মত সাহস একজন ডি.আই. পান। কাজেই আমি দাবি করছি যে সমস্ত অফিসাররা সরকারি নীতি এবং আদর্শকে এইভাবে অমান্য করছে তাদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা অবলম্বন করা হোক। একাদশ এবং দ্বাদশ শ্রেণীর শিক্ষা ব্যবস্থার ক্ষেত্রে আমি কিছু বলতে চাই। এই শিক্ষা ব্যবস্থা যেভাবে চলছে তাতে দেখছি একটা অনিশ্চয়তার ভাব সকলের মনেই থেকে গেছে যে এই শিক্ষা ব্যবস্থার কি পরিণতি হবে, একাদশ, দ্বাদশ শ্রেণী কিভাবে চলবে? ভোকেশনাল পোস্ট সম্বন্ধে যেটা বলা হয়েছে সেটা থাকবে কি থাকবেনা এবং যদি থাকে তাহলে তার শিক্ষা ব্যবস্থা কি হবে সেটা সুচিন্তিত ভাবে বলা দরকার। আমরা জানি একাদশ শ্রেণীর শিক্ষা ব্যবস্থা যেটা চালু ছিল সেটার কয়েক বছরের মধ্যে অপমৃত্যু ঘটেছে। আমি আশঙ্কা করছি একাদশ, দ্বাদশ শ্রেণীর যদি এরকম পরিণতি হয় তাহলে ছাত্রদের উপর একটা নির্মম পরীক্ষা চালানো হবে। ছেলেমেয়েদের বারে বারে গিনিপিকের মতো এক্সপেরিমেন্টের শিকার হতে হচ্ছে। এটা যাতে না হয় সেজন্য উচ্চ পর্যায়ের কমিটি করে তাদের পাঠ্যক্রম সম্বন্ধে চিন্তা করা উচিত। এই আবেদন করছি। তারপর শিক্ষা ক্ষেত্রে আরও কয়েকটি যে খুচরো সমস্যা রয়েছে তার সমাধানের জন্য নজর দেবেন এই আবেদন আমি করছি। এখন পর্যন্ত আমরা জানি শিক্ষকদের মধ্যে যারা ট্রেনিং প্রাপ্ত নয় তারা ইনক্রিমেন্ট পাননা। এটা খুব দুঃখের কথা। শিক্ষাক্ষেত্রের কথা বাদ দিলেও আমরা দেখছি সরকারি বা বেসরকারি ক্ষেত্রে কাজ করলে ইনক্রিমেন্ট পাননা এরকম ঘটনা নেই। কাজেই শিক্ষকদের ক্ষেত্রে এই ব্যবস্থা তুলে দেওয়া উচিত এবং প্রত্যেকটি শিক্ষক এবং শিক্ষাকর্মির ইনক্রিমেন্টের সুযোগ থাকা উচিত। রুর‍্যাল অ্যালাউন্স যেটা দেওয়া হয় সেটা শুধুমাত্র ট্রেনিং প্রাপ্ত শিক্ষকরাই পান, যাদের ট্রেনিং নেই এবং অশিক্ষক কর্মচারী যারা রয়েছেন তারা এটা পাননা। আমি মনেকরি এটাও দেখা উচিত। তারপর পূর্বের সরকার শিক্ষাক্ষেত্রে শিক্ষকদের জন্য যে বেতনক্রম করেছিলেন সেখানে দেখছি অশিক্ষক কর্মচারীদের উপর অবিচার করা হয়েছিল। বামফ্রন্ট সরকার বলেছিলেন তাদের প্রতি যে অবিচার করা হয়েছে সেটার সুবিচার করা হবে। শিক্ষাক্ষেত্রে পে-কমিশন গঠন করা হয়েছে

কিন্তু তার সুপারিশ এখন আসেনি। কাজেই অন্তর্বর্তী হিসেবে তাদের প্রতি সুবিচার যেন করা হয় এই আমার অনুরোধ। শিক্ষাক্ষেত্রে ছাত্রদের বেতন মকুব করা হল, পাঠ্যপুস্তকের যেভাবে দাম বেড়ে গিয়েছে তাতে যারা দুর্বলতর শ্রেণীর মানুষ তাদের পক্ষে এটা অন্তরায় হয়ে দাঁড়িয়েছে। কাজেই আমি অনুরোধ করছি মাননীয় শিক্ষামন্ত্রীকে যে পাঠ্য পুস্তক মাধ্যমিক স্তর পর্যন্ত বিনামূল্যে সরবরাহ করার ব্যবস্থা করা হোক। তাছাড়া আর একটি বিষয়ে আমি মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যে, কতকগুলি স্কুলে শিক্ষা বেতন ছাড়া গেম ফি, ডেভেলেপমেন্ট ফি লাইব্রেরি ফি ইত্যাদি বলে একটি বিরাট অঙ্কের টাকা ছাত্রদের দিতে হয় এবং এটা প্রায় বেতনের সমান হয়ে দাঁড়ায়। কাজেই এর একটি নির্দিষ্ট সীমা বেঁধে দেওয়া উচিত এবং এর হাত থেকে যাতে দরিদ্র ছাত্ররা রেহাই পেতে পারে তার ব্যবস্থা করতে হবে। এই কয়েকটি কথা বলে মাননীয় শিক্ষামন্ত্রী যে বাজেট এখনে উপস্থিত করেছেন তাকে পরিপূর্ণ সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**श्री रमजान आली :** मिस्टर स्पिकर सर, आज एजूकेशन वजट पर माननीय एजुकेशन मिनिस्टर ने जो अपना भाषण रखा, उसके वाद माननीय सदस्यगण के भाषण से जो देखने में आया हैं, मैं सरसरी तौर पर इसका जायजा लेना चाहता हूँ। यह भाईटल प्वाइन्ट हैं कि मादरी जवान में शिक्षा का इन्तजाम सरकारने किया हैं, जिसको अपनी जगह पर सराहने की जरूरत तो हैं। लेकिन जहाँ कुछ ऐसा इन्तजाम हैं, वहाँ हायर एजूकेशन में मातृ-भाषा में किताबों का इन्तजाम सरकार नहीं कर सकी हैं। टेक्नोलोजी की किताब, साइन्स की किताव, मेडिकल की किताव, इन्जीनियरिंग की किताव, इसमें जो कितावें हैं, उनमें इंगलिश टर्म्स हैं—वे इगिंलिश में हैं। अभी तक सरकार वंगला में अनुवाद नहीं कर सकी हैं। अव अगर नीचे स्तर से मातृ-भाषा में शिक्षा दी जाती हैं तो उसका इंगलिश नालेज कम हो जाता हैं तो आगे चलकर उसको असुविधा होगी। यह वात जायज तौर पर सही हैं कि वड़े-वड़े शहरों में किंडर गार्डेन, नर्सरी इंगलिश मिडियम स्कूल प्रचलित है। जहा पर प्रीभीलेज्ड क्लास के लोगों के लड़के—पैसे वालों के लड़के हायर एजूकेशन ग्रहण करते हैं किन्तु देहातोंमें रहने वाले—गाँवों में वसने वाले गरीब लोगों या शहर में रहने वाले गरीब लोगों के वच्चों का मातृ-भाषा के नाम पर जो शिक्षा हो रही हैं इस शिक्षा से दुनियामें उसे लाभतो होगा। लेकिन वह पैरल स्टेज पर, इक्वल स्टेज पर सेंजेवियर्स या किंडर गार्डेन से जो विद्यार्थी निकलता हैं, उससे कम्पीटीशन नहीं कर सकता हैं। वह साइन्स और टेकनोलोजी में पीछे पड़ जायगा। इस तरह से मैं समझता हूँ कि इस देशके वड़े संख्या को देश के गरीव मजदूर के वच्चों को शिक्षा के क्षेत्र में बंचित करने के समान हैं जो अनुचित हैं और वह एक अन्याय की वात हो गई हैं। यकीनन मातृ-भाषा में शिक्षा होनी चाहिए, इसे मैं समर्थन करता हूँ। लेकिन जवतक उस तरह का डवलपमेन्ट उपर स्तर तक नहीं हो जाता हैं, नीचे से उपर स्तर तक मातृ-भाषा में शिक्षा देने की व्यवस्था नहीं कर देते हैं, उसवक्त तक एक सेक्सन पिपुल के लड़कों को मातृ-भाषा में शिक्षा देकर दूसरे सेक्शन को हम प्रिभिलेज्ड देते हैं। इस तरह से वेइन्साफी होती हैं।

एक वड़ी खुशी की वात हैं कि वुक वैंक की स्थापना हुई हैं। जहाँ गरीवों लड़कों

को कितावें पढ़ने के लिए मिलेंगी खास करके शैलाव वगैरह से जो बच्चे क्षतिग्रस्त हुए हैं, वे बच्चे इन किताबों को पढ़कर परीक्षा की तैयारी कर सकते हैं। लेकिन सवाल यह हैं सरकार की नाकामी का। इस सरकार के गुजिस्ता दो सालके वजट को हम देखते आ रहे हैं। एक हजार–एक हजार–वारह सौ यानि ३२ सौ प्राइमरी स्कूल गाँवों में वन जाँयगे। लेकिन अभी तक वात यह हैं कि सिर्क पाँच सौ स्कूल ही वन पाये हैं। मेरी समझ में नहीं आता हैं कि ये पाँच सौ स्कूल क्या एक हजार–१ हजार यानि दो हजार स्कूलों में से वना हैं ? ये यहाँ पर विल्कुल क्लीयर नहीं हैं। हम तो यह समझते हैं कि ३२ सौ प्राइमी स्कूल जो गाँवों में वनने की वात हैं, उनमें अभी तक सिर्फ पाँच सौ प्राइमरी स्कूल गाँवों में वन सका हैं। वाकी अभी तक क्यों नहीं वन सका हैं, मेरी समझ में नहीं आता हैं।

सवसे वड़े दुख की वात तो यह हैं कि इस सरकार के सामने ये वात शुरू से रखी जा रही हैं कि स्कूलों को अर्गिनाइज्ड करके जो दो वर्ष–३ वर्प–चार वर्ष वगैर पैसा पाये हुए स्कूल की सर्भिस करता आ रहा हैं, आज उसका ही अर्गिनाइज्ड टीचर की हैसियत से रीकग्नीशन होना चाहिए था लेकिन वह नहीं हो रहा हैं। यह अन्याय हैं–अनुचित हैं। आखिर इसका क्या अपराध हैं? क्यों वंचित किया जा रहा हैं?

दूसरी वात यह हैं कि सरकारका यह घोषित सिद्धान्त हैं कि जो अउन्नति इलाका हैं, जो एजूकेशन में वैकवर्ड हैं, वहाँ ज्यादा ध्यान दिया जायगा। मैं माननीय मंत्री महोदय को ध्यान दिलाना चाहूँगा कि पूरे बंगाल में एजूकेशनली वैकवर्ड एक इलाका हैं जो इस्लामपुर सव-डिविजन हैं। जहाँ ५ लाख का पापुलेशन हैं। वहाँ पर एक कालेज हैं, जो शिशु अवस्था में हैं। सरकार को चाहिए था कि उस कालेज को टेक ओभर कर ले। उमे गवर्नमेन्ट स्पान्सर्ड कालेज में वदल देने की जरुरत थी। चूँकि वहाँ का देहात किसानों का हैं और उन लोगों ने ही पैसा इकट्टा करके उस कालेज को स्टार्ट किया हैं। सरकारी कुछ फाइनेन्सियल एड भी मिला हैं लेकिन वह काफी नहीं हैं। कालेज की हालत वहुत गिरी हुई हैं–कालेज दूर्अावस्था में हैं। इसलिए मैं माननीय मंत्री को ध्यान दिलाउँगा कि एजूकेशनली जो वैकवर्ड इलाका हैं, उसके एजूकेशन पर इक्रल डवलपमेन्ट कराने की दिशा में ध्यान देने की जरूरत हैं। आज सरकार को उधार ज्यादा ध्यान देने की जरूरत हैं। एजूकेशन में इक्वल डवलपमेन्ट का ध्यान रखते हुए, आज सरकार को उस कालेज को लेलेने की जरूरत हैं।

माल्दा डिस्ट्रिक्ट में चांचोल कालेज हैं, जिसको मैं समझता हूँ गुजिस्ता कांग्रेस रीजीन में उसके मैनेजिंग कमेटी का टेक ओभर हुआ था। उसके एस० डी० ओ० एडमिनिस्ट्रेटर हैं जो डे-टूडे प्राव्लम को साल्भ करने में फेल्योर रहे हैं। अगर सरकार टेक ओभर करना चाहती हैं तो पूरे तौर पर टेक ओभर करे। सिर्फ मैनेजिंग कमेटी को लेने से मस्ला हल नहीं होगा। इसलिए मैनेजिंग कमेटी को पावर रीटर्न करने का इन्तजाम किया जाय या फिर कालेज को पुरे तौर पर टेक ओभर कर लिया जाय ताकि कालेज की सुस्त व्यवस्था हो सके।

दूसरी वात यह हैं कि एडल्ट एजूकेशन और सोशल वेल्फेयर की बात कही गई है इसके लिए मैं धन्यवाद देता हूँ। यह नया स्टेप लिया गया हैं। इसको विस्तारित करने की जरूरत हैं। जहा गरीब और आपरेशन वर्गादारों का रीकार्ड किया जा सके। एजूकेशन व्यबस्था को वार—फूटिंग के तौर पर व्यबस्था करने की जरुरत हैं। इसके लिए अगर एजूकेशन सेन्टर ज्यादा से ज्यादा खोल दिए जाँय तो लोगों के निरक्षरता दूरीकरण में एकपद—क्षेप होगा। उस और हम अग्रसर हो सकेंगे।

मुझे वड़ी खुशी हुई कि मदरसा के बारे में डिस्कशन हुआ हैं। एक सौ जूनियर हाइ स्कूल की बात कही गई हैं। सीनियर मदरसा की वात नहीं कही गई हैं। हलांकि इस में ये कहा गया हैं कि सीनीयर मदरसा को एड देने की वात हैं। लेकिन मैं सरकार से गुजारिश करूँगा कि आप जिस इलाके में निरक्षरता दूर करना चाहते हैं और जिस इलाके में सरकारी प्रतिष्ठान या सरकारी स्कूल-कालेज नहीं हैं और उस इलाके के लोग चन्दा देकर मदरसा चालू कर रखे हैं, इस उम्मीद पर कि सरकार का एड मिलेगा और सरकार इसे रिकग्नाइज्ड करेगी। मैं सरकार से गुजारिश करूँगा कि ऐसे मदरसों को रिकग्नाइज्ड करने की माँग, उन लोगों की जायज माँग हैं। इसे सरकार को स्वीकार करना चाहिए। ताकि निरक्षरता को दूर किया जा सके।

यह सही माने में शिकायत की वात हैं कि मदरसा एजूकेशन के सिलसिले में ए० वी० टी० ए० के लोग इन्स्पेक्शन टीम में रखे गये हैं। यह सही होता अगर मदरसा एजूकेशन से ताल्लुक रखने वाले लोगों को रखा जाता। मेरी समझ में नहीं आता कि उनको क्यों नहीं रखा गया हैं। चूँकि दो तरह की चिन्ताधारा हैं। स्कूल-कालेज में पढ़े-लिखे लोगों का एक खास बिचार हैं, जो मदरसा एजूकेशन को नहीं चाहते हैं अगर मदरसा एजूकेशन से ताल्लुक रखने वाले लोगों का रीप्रेजेन्टेशन इन्स्पेक्शन टीम में होता तो डिमोक्रेटिक वे में होता। और मुझे वड़ी खुशी होती। तो मैं अनुरोध करूँगा कि जनाववारी साहव इस ओर ध्यान देंगे।

[5-40 — 5-50 P.M.]

दूसरीवात यह हैं कि जहाँ तक शिक्षा व्यबस्था का सवाल हैं, इसमें किसी तरह की भी ऐसी वात नहीं होनी चाहिए कि कोई पार्टीकूलर दल या कोई पोलिटिकल पार्टी जो जहाँ चाहेंगी वहीं पर स्कूलों की स्थापना की जायगी। वाल्के होना यह चाहिए कि एरिया के लोगों की जरूरतों को सामने रखते हुए, जिस गाँव में स्कूल नहीं हैं, या जहाँ के लोग ज्यादा गरीव हैं और वहाँ पर स्कूल नहीं हैं, जहाँ के लोग ज्यादा बंचित हैं, जहाँ यातायात का साधन नहीं हैं, एक स्कूल से दूसरे स्कूल में वे जा नहीं सकते हैं—शैलाव के जमाने में, वरसात के जमाने में, ऐसी जगहो में स्कूल होना चाहिए। लेकिन प्रैक्टिकली हम क्या देखते हैं कि जहाँ पर सी० पी० एम० का अर्गिनाइजेशन हैं और अगर वे कहते हैं कि वेस्टर्न महल्ले में स्कूल होगा तो वहीं पर स्कूल होगा। इस्टर्न महल्ले में स्कूल नहीं होगा क्योंकि वहाँपर सी० पी० एम० का अर्गिनाइजेशन नहीं हैं। दूसरी पार्टी का

अर्गिनाइजेशन नहीं हैं। इसलिए इस चिन्ताधारा का परित्याग करना चाहिए और सही तौर पर जहाँ स्कूल की जरूरत हैं, वहीं पर स्कूल कायम किया जाना चाहिए।

मैं खास तौर पर वहुत दिनों से कहता आ रहा हूँ कि हमारे इस्लामपुर सब-डिविजन में कुछ जूनियर हाई स्कूल वैगरह लोगों ने अर्गिनाइज्ड किया हैं। जिसमें कुछ को तो अनुमोदन मिल गया हैं और अभी तक वहुत सारे स्कूलों को अनुमोदन नहीं मिला हैं। आप यह वात अच्छी तरह से जानते हैं कि वह इलाका स्पेशली किसानों का इलाका हैं। एजूकेशनली वह इलाका वैकवर्ड हैं। वहाँ के लोग पैसा इकट्टा करके स्कूल को खोले हैं लेकिन वेलोग ज्यादा दिन तक चला नहीं सकते हैं। इसलिए मैं निवेदन करूँगा कि जो इलाका एजूकेशनली वैकवर्ड हैं, उधर ज्यादा ध्यान दिया जाय। इस्लामपुर सव-डिविजन के पुरे इलाके में सिर्फ ५-६ हाई स्कूल हैं, जबकि वहाँ की आवादी ५-६ लाख के करीब हैं। इसलिए इसको मद्धे नजर रखते हुए, जूनियर हाई स्कूलों को रिकग्नाइज्ड किया जाना चाहिए।

इन सारी वातों के साथ मैं अपना बक्तव्य समाप्त करता हूँ ।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় শিক্ষামন্ত্রীদ্বয় যে শিক্ষা বাজেট পেশ করেছেন আমি সেই শিক্ষা বাজেটের উপর আলোচনা করতে গিয়ে বামফ্রন্ট সরকারের শিক্ষানীতি এবং পশ্চিমবাংলার শিক্ষা ব্যবস্থা সম্পর্কে দু-একটি কথা বলব। আমি প্রথমে খুব দুঃখের সঙ্গে এটা বলতে চাই যে, আজকে পশ্চিমবাংলার শিক্ষা ব্যবস্থা সরকারি দলের বিশেষ করে সি, পি, এম-এর দলবাজির বলি হয়েছে। ইতিপূর্বেও সরকারি দল শিক্ষা ব্যবস্থার উপর প্রভাব বিস্তার করবার চেষ্টা করেছে। কিন্তু অতীতের সমস্ত নজির ছাড়িয়ে গিয়ে বর্তমান বামফ্রন্ট সরকার পশ্চিমবাংলার সমগ্র শিক্ষা ব্যবস্থাকে সরকারের কুক্ষিগত করার চেষ্টা করেছে। তারা পশ্চিমবাংলার বিশ্ববিদ্যালয়গুলি থেকে শুরু করে বিভিন্ন শিক্ষা প্রতিষ্ঠানগুলোর তাদের যে নির্বাচিত সংস্থা সেগুলো ভেঙে দিলে তারাই প্রশাসক নিয়োগ করেছে, তারাই মনোনীত করেছে কাউন্সিল। এইসব করেছে। কলকাতা বিশ্ববিদ্যালয়ের নির্বাচিত সংস্থা তারা ভেঙে দিলেন। গত ১৪ই জানুয়ারি ১৯৭৮ সালে সরকার বলেছিলেন, সাময়িক ব্যবস্থা মাত্র, মাত্র ৬ মাসের জন্য, আমরা ৬ মাসের মধ্যে দুর্নীতি দূর করে, পরীক্ষার অব্যবস্থা দূর করে, আমরা নূতন করে আইন করে, আরও গণতান্ত্রিক পদ্ধতিতে আইন করে নির্বাচন অনুষ্ঠান করব এবং নির্বাচিত সংস্থার হাতে বিশ্ববিদ্যালয়ের দায়-দায়িত্ব তুলে দেব। ৬ মাসের জায়গায় এক বছর অতিক্রান্ত হয়েছে কোথায় আইন, কোথায় নির্বাচন। অবস্থা পূর্ববৎ চলছে। মধ্যশিক্ষা পর্ষদে বামফ্রন্ট সরকার বলেছিলেন, দুর্নীতি চলছে, দুর্নীতির দোহাই দিয়ে, তারা এটাকে সাময়িকভাবে অধিগ্রহণ করেছিলেন। তারা তখন বলেছিলেন, ১৮ মাসের মধ্যে মধ্যশিক্ষা পর্ষদের আইন পাস করে, সেই আইনের ভিত্তিতে নির্বাচিত সংস্থার হাতে পরিচালনাভার তুলে দেব। ১৮ মাস হয়ে গিয়েছে কোথায় আইন, কোথায় নির্বাচিত মধ্যশিক্ষা পর্ষদ। তারা প্রতিশ্রুতি দিয়েছিলেন আমরা কলকাতা বিশ্ববিদ্যালয় অধিগ্রহণ করছি। কারণ যেভাবে পরীক্ষায় অব্যবস্থা, অনিয়ম চলছে তাতে এটা দরকার এবং সেই সমস্ত অব্যবস্থা দূর করে বিশ্ববিদ্যালয় শৃঙ্খলা ফিরিয়ে আনব। সেইসব প্রতিশ্রুতি দিয়ে বিশ্ববিদ্যালয় অধিগ্রহণ করেছিলেন। বাস্তব চিত্র কি, বাস্তব চিত্র হচ্ছে, কিছুদিন বি, এ, বি, এস, সি, পার্ট ওয়ানের ফল বেরিয়েছে আট

মাস পরে। সেই পরীক্ষার রেজাল্ট বের হল আট মাস পরে। ওরা বলেছিলেন একশো দিনে রেজাল্ট বার করবেন, সেই জায়গায় আট মাস পরে রেজাল্ট বার করলেন। তাও সকলের নয়। ৯২ হাজার ছাত্র-ছাত্রির মধ্যে ১২ হাজারের রেজাল্ট বেরোয় নি। তারমধ্যে ৫ হাজারের রেজাল্ট ইনকমপ্লিট আর সাত হাজারের রেজাল্ট উইথহেল্ড। ৫০০০ ইনকমপ্লিট আর ৭০০০ উইথহেল্ড অর্থাৎ ১২ হাজার ছাত্রের রেজাল্ট বেরুলো না। কি অভাবে এটা হল? এরজন্য ছাত্ররা প্রতিবাদ করেছিল। তারজন্য তাদের আক্রমণ করা হল কিন্তু ছাত্রদের কি অপরাধ তাদের তো কোনও অপরাধ ছিল না। মূলত বিশ্ববিদ্যালয়ের কর্তৃপক্ষ যারা এরজন্য দায়ী তাদের কাছে তারা গিয়েছিল। নন কলেজিয়েট ফি ছেলেরা জমা দিয়েছে সেই ফি অন্য খাতে পড়ে গেছে একটা বিশেষ খাতে না পড়ে অন্য আর একটা খাতে পড়ে গেছে। কিন্তু তারজন্য দায়ীকে? বিশ্ববিদ্যালয় অধিগ্রহণ করে অবস্থা আরও খারাপের দিকে চলে গেছে। আপনারা বলেছিলেন বিশ্ববিদ্যালয়ের শৃঙ্খলা ফিরিয়ে আনবেন। আজকে বিশ্ববিদ্যালয়ে উপাচার্য নেই, রেজিস্ট্রার নেই, কনট্রোলার অব একজামিনেশন নেই। আর্টস কমার্স ডিপার্টমেন্টে সেক্রেটারি নেই। এমন কি ইউ.জি.সি টাকা নেবার কোনও ডেভেলপমেন্ট অফিসার নেই। যারজন্য ইউ.জি.সি-র ২ কোটি টাকা ফেরত চলে গেল। এই সমস্ত জিনিস চলছে। আজকে এটা নিশ্চয় বলতে হবে যে পৃথিবীর ৮ম আশ্চর্যের মধ্যে এটা একটা আশ্চর্য। আইন শৃঙ্খলার কথা বলছেন। কলেজ স্তরে দেখুন প্রায় ৬০টা কলেজে অধ্যক্ষ নেই। এখন অবশ্য কিছু কিছু নিয়োগ করা হচ্ছে। বিভিন্ন কলেজে প্রশাসক নিয়োগ করা হয়েছে এবং আপনাদের মনোনীত পার্টির সদস্যদের সেখানে প্রশাসক নিয়োগ করেছেন এবং ১ জন ব্যক্তিকে ৮।৯টি কলেজের প্রশাসক নিয়োগ করেছেন। আবার একজন কেরানিবাবুকে একটি কলেজের প্রশাসক নিয়োগ করেছেন। আজকে অবস্থা আরও অবনতির দিকে চলেছে। শুধু কি কলেজ শিক্ষা ব্যাহত হচ্ছে না আপনি স্কুলের ক্ষেত্রে দেখুন সেখানে আরও ভয়াবহ অবস্থা। ৫০০ অধিক প্রশাসক নিয়োগ করেছেন সব দলীয় ব্যক্তিকে এবং এক ব্যক্তিকে একাধিক স্কুলের প্রশাসক নিয়োগ করেছেন এবং সেখানে তারা দলীয় স্বার্থে দলীয় উদ্দেশ্যে কাজ করছে একথা আপনারা অস্বীকার করতে পারেন না। স্কুলের আরও চেহারা দেখুন বিভিন্ন ৬০টি স্কুলে জোড়া জোড়া হেড মাস্টার। এ জিনিস চলছে। আজকে স্কুলের অনুমোদনের ক্ষেত্রে চূড়ান্ত দলবাজি হচ্ছে। জেলায় জেলায় স্কুল বোর্ড তুলে দিয়ে অ্যাডহক কমিটি করেছেন এবং আপনাদের লোকদের সেখানে বসিয়ে দিয়েছেন আপনাদের দলীয় স্বার্থরক্ষা করার জন্য মাধ্যমিক স্কুলের যে অনুমোদন দিচ্ছেন সেখানে এ.বি.টি.এ-র আপনাদের দলের বেনামি সদস্য সেখানে বসিয়ে দিয়েছেন এবং চূড়ান্ত দলবাজি জেলায় জেলায় হচ্ছে। গভর্নমেন্ট স্কুলগুলির চেহারা দেখুন ৪১টি গভর্নমেন্ট স্কুল তারমধ্যে ১১টি স্কুলে কোনও হেড মাস্টার নেই। ১২০০ টিচারের মধ্যে ১৫০টি টিচারের পদ শূন্য। এইরকম ডিস্ট্রিক্ট স্কুল বোর্ড যেটা নির্বাচিত সদস্যরা পরিচালনা করত সেখানে অ্যাডহক কমিটি করে চূড়ান্ত দলবাজি করছেন। আমি পার্থবাবুকে প্রশ্ন করেছিলাম একটি ব্যাপারে তিনি বললেন আইন করতে হবে। কবে নির্বাচিত সংস্থা দিয়ে কাজ চালাবেন। আজকে অ্যাপয়েন্টমেন্ট দেবার ব্যাপারে বিভিন্ন জেলায় জেলায় টিচার অ্যাপয়েন্ট হচ্ছে।

[5-50 — 6-00 P.M.]

সেখানে চূড়ান্ত দলবাজির অভিযোগ করেছি। সেদিন মেদিনীপুরে ১৪ জনকে অ্যাপয়েন্টমেন্ট

দেওয়া হয়েছে। ১৩ জন সি.পি.এম. আর একজন ফরোয়ার্ড ব্লক। জেলা জেলা থেকে এই অভিযোগ আসছে, দলীয় কর্মিদের মধ্য থেকে শিক্ষক নিয়োগ করা হচ্ছে। শুধু তাই নয়, সরকারি নীতি কি? কোয়েশ্চেন অ্যানসার সময় আজকেই আমি প্রশ্ন করেছিলাম সেখানে ডেপুটেশন ভ্যাকেন্সির একজেমটেড টিচারদের স্থায়ী পদে নিয়োগ করার প্রশ্ন ছিল। ১৯৭৪ সাল থেকে অনেক প্রাথমিক টিচার ডেপুটেশন ভ্যাকেন্সিতে কাজ করে আসছেন। ডি.পি.আই.থেকে অ্যাপ্রুভ লিস্ট দেওয়া হয়েছিল। কিন্তু এদের সম্পর্কে স্থায়ী পদে নিয়োগ করার প্রশ্ন যখন এল তখন বামফ্রন্ট সরকার প্রথমে বলেছিলেন যে হ্যাঁ, একটা সারকুলার দিয়ে এই ডেপুটেশান ভ্যাকান্সির শিক্ষকদের স্থায়ী পদে নিয়োগ করা হবে। কিন্তু এই সারকুলার কার্যকর হতে না হতেই ৩ মাসের মধ্যে আর একটা সারকুলার দেওয়া হল। তাতে বলা হল, যতক্ষণ পর্যন্ত না সরকার চূড়ান্ত সিদ্ধান্ত নিতে পারছেন ততক্ষণ পর্যন্ত এই ধরনের ডেপুটেশন ভ্যাকেন্সির শিক্ষকদের আপাতত স্থায়ী পদে নিয়োগের কাজ বন্ধ থাকবে। ৩/১১/৭৮ তারিখে এই সারকুলার দেখা যাচ্ছে, অথচ ২৯/৩/৭৮ তারিখে হাওড়ায় ২৮ জন শিক্ষককে স্থায়ী পদে নিয়োগ করা হল। জানি না এই ২৮ জন তাদের কৃপা পেলেন কিনা। কাজেই এই ধরনের বৈষম্যমূলক আচরণ প্রাথমিক শিক্ষা ক্ষেত্রে চলেছে। তারপরে ইন্ডিয়ান কলেজ অব আর্টস অ্যান্ড ড্রাফ্টম্যানশিপ আমাদের শম্ভুবাবুর ডিপার্টমেন্ট। এই ইন্ডিয়ান কলেজ অব আর্টস অ্যান্ড ড্রাফ্টম্যানশিপ কলেজটি ১৯৭৭ সালে অধিগ্রহণ করা হল। তার স্টেটমেন্ট অব অবজেক্টসের মধ্যে শম্ভুবাবু বলেছিলেন যে ঐ কলেজে নানারকম দুর্নীতি চলেছে। সেখানে পূর্বতন সেক্রেটারি লক্ষ লক্ষ সরকারি টাকা অপচয় করেছেন, তারপর তিনি অন্যায়ভাবে বিভিন্ন টিচারকে সাসপেন্ড করেছেন ইত্যাদি ইত্যাদি। এই সমস্ত দুর্নীতি দূর করার জন্যই সরকার বিলটি আনলেন। ১১/৪/৭৮ তারিখে আইন বলে ঐ কলেজে সরকারি প্রশাসক নিযুক্ত হলেন। কিন্তু সরকারি প্রশাসকের যা কিছু করণীয় তিনি সেইগুলি করলেন না, করতে পারলেন না। অর্থাৎ পূর্বতন সেক্রেটারির কাছ থেকে এই সমস্ত চুরি চামারির কাগজপত্র বুঝে নেওয়া এবং বুঝিয়ে না নিলে তিনি প্রত্যেকের বিরুদ্ধে পুলিশি ব্যবস্থা নিতে পারতেন, এমন কি যারা বে আইনিভাবে সাসপেন্ড হয়েছিল তাদের রি-ইন্সটেট করতে পারতেন, তাও তিনি করলেন না। চিত্ত দাশগুপ্ত এবং কেয়ারটেকার রাম আঢ্য, তাদেরও রি-ইন্সটেট করেন নি। এর অন্তর্নিহিত যে রহস্য আছে সেটা জানা ভাল। ডিপার্টমেন্টটা শম্ভুবাবুর বটে, কিন্তু অধীর চক্রবর্তী, ডি.ভি.পি.আই যিনি ওখানকার অ্যাডমিনিস্ট্রেটার নিযুক্ত হয়েছেন, পার্থবাবু তাকে ডেকে তার সঙ্গে কিছু কথা বলেন, তারফলে তিনি সাহসের সঙ্গে আইনত তার ক্ষমতা থাকলেও ওদের বিরুদ্ধে কোনও ব্যবস্থা নিতে পারেন নি এবং ঐ সমস্ত চুরি চামারি, দুর্নীতির বিরুদ্ধে কোনও ব্যবস্থা নিতে সাহস পান নি। এইসব জিনিস শিক্ষা ক্ষেত্রে চলছে। ওঁরা বলেন আমরা ছাত্র ও শিক্ষক দরদি। কিন্তু স্যার, আপনি জানেন যোগেন্দ্র ইন্সটিটিউশনের শিক্ষক ক্ষীতিশ চ্যাটার্জি দীর্ঘ ২৭ বছর ধরে কোনও বেতন পাচ্ছেন না। ১/৩/৪৯ সালে তাঁকে অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়েছে। ১৯৫২ সাল পর্যন্ত তিনি ডি.এ. পেয়েছিলেন তারপরে বন্ধ রাখা হয়। এর বিরুদ্ধে তখনকার ডি.আই. পরবর্তীকালে পারুল সেনগুপ্ত রিপোর্ট দিয়েছেন। ডি.ডি.পি.আই.ও এর বিরুদ্ধে জানিয়েছেন যে ১/৩/৪৯ সালে যদি তাঁর অ্যাপয়েন্টমেন্ট হয় তাহলে তাঁকে কাজে বহাল করা হোক, বেতন দেওয়া হোক, কেসগুলি কনসিডার করা হোক, আমি ফাইল রেডি দেখে এসেছি ডিপার্টমেন্ট থেকে খোঁজ নিয়ে এবং ডি.পি.(ই) অফিসার বলছেন এই কেসটি

কনসিডার না করার কোনও কারণ নেই। এই বিধানসভার অভ্যন্তরে আমি এই বিষয়ে কয়েকদিন আগে উল্লেখ করেছিলাম যে তিনি আমরণ অনশন শুরু করেছেন। ২৭ তারিখে তিনি এই অনশন শুরু করেছিলেন এবং তারপর আমাদের রিকোয়েস্টে তিনি এই অনশন উইথড্র করে নেন এবং আই হ্যাভ এ পারসোনাল টক ওভার দি টেলিফোন, পার্থ দে-র সঙ্গে কথা হয়। তিনি বলেন, 'আচ্ছা আপনি বলুন ওদের অনশন তুলে নিতে, আমি বিষয়টি দেখব।'

[6-00 — 6-10 P.M.]

অনশন তারা তুলে নিলেন। ৬ তারিখে ঐ শিক্ষক সমিতি বেঙ্গল প্রাইমারি টিচার্স অ্যাশোসিয়েশন, যাদের নেতৃত্বে এই অনশন হচ্ছিল সেই বি.পি.টি.এ ডেপুটেশন সিক করে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে চিঠি দিয়ে। কিন্তু আজ পর্যন্ত মন্ত্রী মহাশয় কোনও রেসপন্স করেন নি। এখনও পর্যন্ত সেই যে ২৭ বছর বেতন পান ন ঐ শিক্ষক ক্ষিতিশ চ্যাটার্জি, তাঁর বেতন দেবার কোনও ব্যবস্থা করা হয়নি। উনি বলে দিয়েছিলেন মাননীয় মন্ত্রী মহাশয়, যে নো কেস অব হাঙ্গার স্ট্রাইক। হাঙ্গার স্ট্রাইক যদি হয় তাহলে তাদের অফিসিয়ালি বলুন লেট দেম ফেস দি কোর্ট। কিন্তু আপনারা বলুন, আপনারা কি চান সেই গরিব, দুস্থ শিক্ষককে এইভাবে কোর্টে পাঠাতে? আগের সরকারের কাছ থেকে তিনি কোনও সহানুভূতি পেতে না পারেন কিন্তু আপনারা তো বলেন আপনারা প্রো-পিপল, তা যদি হন তাহলে ঐ মৃত্যুপথ যাত্রী শিক্ষক, যিনি ২৭ বছর ধরে বেতন পান নি তার কেস কনসিডার করছেন না কেন? সেখানে আপনারা একটা পলিটিক্যাল ডিসিসন নিলেন অ্যাজ বিকস বি.পি.টি.এ আপনাদের দলের অ্যাশোসিয়েশন নয়, সেইজন্য এই জিনিস হল। আজকে এইভাবে কি উচ্চশিক্ষা, কি মধ্যশিক্ষা, কি প্রাথমিক শিক্ষা সমস্ত শিক্ষা ব্যবস্থার উপর সরকারি নিয়ন্ত্রণ আরোপ করছেন। তাই বলছিলাম, একটা চরম দলবাজির নিদর্শন আমরা দেখতে পাচ্ছি। এই শিক্ষা ক্ষেত্রকে কোথায় নিয়ে যাচ্ছেন আপনারা? গোটা দেশকে কোথায় নিয়ে যাচ্ছেন আপনারা সেটা একটু ভেবে দেখুন। স্যার, এই প্রসঙ্গে আমার মনে পড়ছে অতীত দিনের কথা। সেই ১৯২২ সালে যখন কলকাতা বিশ্ববিদ্যালয়কে কিছু সুযোগ সুবিধার প্রলোভন দেখিয়ে লিটন সাহেব চেয়েছিলেন কলকাতা বিশ্ববিদ্যালয়ের উপর সরকারি কতৃত্ব আরোপ করতে। সেদিন ঘৃণাভরে তা প্রত্যাখান করে আশুতোষ মুখার্জি বলেছিলেন We shall not be a part of the Secretariat of the Government. তার বজ্রকণ্ঠে সেদিন গোটা সিনেট হল গম গম করে উঠেছিল। আচার্য প্রফুল্লচন্দ্র রায়ও তার বিরুদ্ধে তীব্র প্রতিবাদ জানিয়েছিলেন। আজকে আপনারা যেভাবে গোটা শিক্ষা ব্যবস্থাকে কুক্ষিগত করতে চাইছেন তা দেখে হিটলারের জার্মানির চিত্র আমাদের মনে পড়ে যাচ্ছে। হিটলার যেভাবে ফ্যাসিবাদি শিক্ষানীতির মাধ্যমে সমস্ত শিক্ষা ব্যবস্থাকে করায়ত্ব করতে চেষ্টা করেছিলেন আজকে সেই চিত্রই আমরা পশ্চিমবঙ্গে দেখতে পাচ্ছি। তাই আজ আশ্চর্য প্রফুল্লচন্দ্র রায়ের কণ্ঠস্বরের সঙ্গে কণ্ঠ মিলিয়ে বলতে হচ্ছে, We are threatened with national disaster. তার সঙ্গে কণ্ঠ মিলিয়ে পশ্চিমবঙ্গের মানুষকে আরও বলতে হচ্ছে, বামফ্রন্ট সরকার, তোমরা পশ্চিমবাংলার শিক্ষাব্যবস্থার উপর থেকে হাত তুলে নাও, আর যদি না নাও তাহলে জেনে রাখবে পশ্চিমবঙ্গের মানুষ নীরব থাকবে না। কারণ, পশ্চিমবঙ্গের মানুষ ভুলে যান নি স্যার আশুতোষ মুখার্জির কথা The University shall

not be the manufacturer of slaves. এটাকে গোলামখানা হতে দেওয়া হবে না, এটাকে সি.পি.এম'এর দলবাজির আড্ডাখানায় পরিণত হতে দেওয়া হবে না। পশ্চিমবঙ্গের মানুষ আজও ভুলে যান নি সেই কণ্ঠস্বর Freedom first, Freedom second, freedom always and nothing else can satisfy. আপনারা যে শিক্ষানীতি গ্রহণ করেছেন তাতে আমরা দেখছি সমস্ত দলীয় প্রশাসকদের আপনারা একের পর এক মনোনয়ন দিয়ে যাচ্ছেন এবং এইভাবে একটা মারাত্মক নীতি চাপিয়ে দিচ্ছেন জনসাধারণের উপর। তারপর যে ভাষাভাষি আপনারা গ্রহণ করেছেন তাতে আপনারা ক্লাশ V পর্যন্ত ইংরাজি তুলে দেবার সিদ্ধান্ত নিয়েছেন। পার্থ দে, মাননীয় মন্ত্রী মহাশয় তিনি আরও জানিয়েছেন এবারে মাধ্যমিক স্তরে ইংরাজি ভাষা তুলে দেবার যে বৈপ্লবিক দায়িত্ব সেই দায়িত্ব পালন করার কথা তারা বলেছেন। আজকে ঐ ডিগ্রি স্তরে আপনারা ভাষাকে আবশ্যিক, ঐচ্ছিক করেছেন। অদ্ভুত কথা-আবশ্যিক, ঐচ্ছিক ইংরাজি, বাংলা, হিন্দি, উর্দু, নেপালি এই সমস্ত ভাষার মধ্যে যেকোনও একটি ভাষা নেওয়া যাবে, তার পাশ নম্বর ২০। এই হচ্ছে আবশ্যিক অর্থাৎ এটাকে আপনারা তুলে দিচ্ছেন এরফলে ইংরাজি ভাষাকে তুলে যাচ্ছেন এর পরিণতি হবে মারাত্মক। আপনারা এমনভাবে চিৎকার করছেন যে মাতৃভাষার মাধ্যমে আমরা শিক্ষা দিতে চাই, তা মাতৃভাষায় শিক্ষা দিতে গিয়ে ইংরাজি ভাষাকে তুলে দেবার প্রয়োজনীয়তা কোথায় সেটা আমি বুঝতে পারছি না। আজকে সকলেই স্বীকার করেন যে মাতৃভাষা ইজ দি বেস্ট মিডিয়াম অব ইন্সট্রাকশন। সর্বস্তরে মাতৃভাষার মাধ্যমে শিক্ষা হওয়া উচিত। মাতৃভাষার মাধ্যমে শিক্ষা দেন সেখানে আমার কোনও আপত্তি নেই, কিন্তু যতক্ষণ পর্যন্ত না মাতৃভাষাকে সেই স্তরে নিয়ে যেতে পারছেন। আজকে সর্বস্তরে মাতৃভাষার মাধ্যমে বাস্তবে শিক্ষা দেওয়া কি সম্ভব? আজকে বাস্তব অবস্থা কি? আজকে সাধারণ ঘরের ছেলে মেয়েদের যদি মেডিক্যাল সায়েন্স পড়তে হয়, জুরিসপ্রুডেন্স শিখতে হয়, ইঞ্জিনিয়ারিং পড়তে হয়, তাহলে তাদের মিডিয়াম ইনস্ট্রাকশন কি? সেই মিডিয়াম ইনস্ট্রাকশন যদি না পায় তাহলে কার্যত কি হচ্ছে? এই ব্যবস্থা করার দ্বারা সাধারণ ঘরের ছেলে মেয়েরা তারা মেডিক্যাল পড়তে পারবেনা, ডাক্তার হতে পারবে না, ইঞ্জিনিয়ার হতে পারবে না, আইনজীবী হতে পারবে না। এটা একেবারে মনোপলি হয়ে যাবে। এই যে একচেটিয়া ব্যবস্থা করে দিচ্ছেন এর ফলে মুষ্টিমেয় কিছু বিত্তশালি মানুষ সুবিধা ভোগ করবে। এই যে আপনারা করে দিচ্ছেন এর ফলে ঐ লরেটো ইত্যাদি ইংলিশ মিশনারি স্কুলগুলিতে পড়ে তাদের সুবিধা করে দিলেন এবং সাধারণ ঘরের ছেলে মেয়েদের উচ্চ শিক্ষার দরজা অত্যন্ত সুকৌশলে বন্ধ করে দিলেন এবং শিক্ষা সঙ্কোচন নীতি সেই নীতিকে আপনারা শক্তিশালি করছেন। আজকে ইংরাজি তুলে দিয়ে আপনারা পশ্চিমবাংলায় দুইরকম নাগরিক সৃষ্টি করছেন এক হচ্ছে ইংরেজি জানা নাগরিক এবং দ্বিতীয় ইংরেজি না জানা নাগরিক অর্থাৎ সাধারণ ঘরের ছেলেমেয়েরা। শুধু তাই নয় ইংরাজি তুলে দিয়ে আপনারা চিন্তার মানকে নামিয়ে দিয়েছেন। আমরা জানি, উন্নত চিন্তার বাহক হচ্ছে উন্নত ভাষা ল্যাঙ্গুয়েজ ইজ.এ ভেকিল অব থট, সেখানে ইংরেজি ভাষা তুলে দেবার ফলে ভারতবর্ষের সাধারণ ঘরের ছেলেমেয়েদের উন্নত চিন্তাভাবনাকে এইভাবে নষ্ট করে দিচ্ছেন। এ ছাড়াও জ্ঞান-বিজ্ঞানের মূলে আপনারা কুঠারঘাত করছেন। বিশ্বের জ্ঞান বিজ্ঞান চর্চা থেকে সাধারণ ঘরের মানুষকে, পশ্চিমবাংলার মানুষকে আপনারা বিচ্ছিন্ন করবার চেষ্টা করেছেন। অন্তর্জাতিক জ্ঞান বিজ্ঞানের যে ভান্ডার, তার এক মাত্র গেটওয়ে হচ্ছে ইংরাজি ভাষা সেই বিশ্বের জ্ঞান

বিজ্ঞানের জগত থেকে তারা বিচ্ছিন্ন হচ্ছে। মাননীয় সভাপাল মহাশয়, আমি আর একটা কথা বলব সেটা হচ্ছে, পরবর্তী পর্যায়ে আর একটা ইন্টার ডিসিপ্লিনারি স্ট্রিম যেটা ইন্ট্রোডিউস করা হচ্ছে, এই ব্যাপারে আমি মাননীয় মন্ত্রী শম্ভু ঘোষ মহাশয়কে বলছি যে এটা আর একটা মারাত্মক সর্বনাশ আপনারা শিক্ষা ক্ষেত্রে করতে চলেছেন। ইন্টার ডিসিপ্লিনারি স্ট্রিমটা কি? আপনারা কি করছেন? আপনারা প্রথমত একটা নতুন ডিগ্রি কোর্সে একটা নতুন স্ট্রিম নিয়ে আসছেন, সেটা হচ্ছে প্রোফেশনাল স্টাডি স্ট্রিম। অর্থাৎ ইন্ডাস্ট্রি, বিজ্ঞান, কম্পিউটার, ম্যানেজমেন্ট ইত্যাদি নিয়ে একটা প্রোফেসনাল স্টাডি স্ট্রিম করছেন। আর্টস অ্যান্ড সায়েন্স ইত্যাদি স্ট্রিম থেকে তারা নিজ নিজ স্ট্রিম থেকে দুটো সাবজেক্ট নিতে পারবে, আরও অন্য যেকোন স্ট্রিম থেকেও নিতে পারবে। এটাকে আপনারা বলছেন যে ইন্টার ডিসিপ্লিনারি স্ট্রিম। আমি বলছি, এই ইন্টার ডিসিপ্লিনারি স্ট্রিম হচ্ছে একটা বিচ্ছিন্ন ধর্মি শিক্ষাক্রম এবং এর দ্বারা শিক্ষার মধ্যে যেটুকু ডিসিপ্লিনারি ছিল সেটুকুও শেষ করবার চেষ্টা করলেন। অন্তত একটা ক্ষেত্রে পরস্পর পরিপূরক বিষয়গুলি ছাত্র ছাত্রিরা পড়তে পারত, আপনারা বিষয় নির্বাচনের ক্ষেত্রে অধিক স্বাধীনতা দেবার নামে অধিক স্বৈরাচার-এর সৃষ্টি করছেন। ফলে যে অধিকতর বিষয় সম্পর্কে কমপ্রিহেনসীভ নলেজ গড়ে উঠত সেই ব্যবস্থা ব্যাহত হচ্ছে এবং চিন্তার ব্যাপকভাবে আপনারা নষ্ট করছেন। এর ফলে বিচ্ছিন্নতাবাদ সৃষ্টি হবে এবং ভারতবর্ষের পুঁজিবাদি শ্রেণীর হাতকে আরও শক্তিশালি করা হবে। কারণ ভারতবর্ষের পুঁজিবাদি শ্রেণী, তারা চাইছে তাদের দীর্ঘদিনের ফ্যাসিবাদি শাসন ব্যবস্থাকে কায়েম করবার জন্য, ভারতবর্ষের সাধারণ মানুষ বিশেষ করে শিক্ষিত সম্প্রদায় তারা যাতে কার্যকরণ সম্পর্কের ভিত্তিতে বিভিন্ন বিষয়গুলিতে সামগ্রিক দৃষ্টিভঙ্গি নিয়ে চিন্তা করতে না পারে সেইভাবে তারা শিক্ষা ব্যবস্থাকে ঢেলে সাজাবার চেষ্টা করেছিলেন। আপনারা এই ইন্টার ডিসিপ্লিনারি স্ট্রিম করে কার্যত পুঁজিবাদি শ্রেণীর সেই বিচ্ছিন্নতাকামি চিন্তা গড়ে তোলার যে ষড়যন্ত্র তাকে সাহায্য করলেন। এই কথা বলে মাননীয় সভাপাল মহাশয়, আপনাকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[6-10 — 6-20 P.M.]

**শ্রী মহঃ আব্দুল বারি ঃ** মাননীয় সভাপতি মহাশয়, প্রথমে আমাদের রমজান আলি সাহেব মাননীয় সদস্য বললেন যে প্রাথমিক স্কুল সম্পর্কে আমরা যেসব ঘোষণা করেছি, তা কিছু হয়নি। এই কথা অনেকেই এখানে বলেছেন। আমাদের বাজেটের যে বক্তব্য তাতে ৫০০'র কথা লেখা আছে। তবে আমরা গত ১৫ই মার্চ জেলা সমূহের বোর্ডগুলির সহিত মিটিং করেছিলাম, তাতে যে রিপোর্ট পেয়েছি, সেটা আপনাদের শুনিয়ে দিচ্ছি। বর্তমান অবস্থায় বলছি, আমরা যেটা প্রথমে ঘোষণা করেছিলাম ১ হাজার স্কুল এর কথা যেখানে কোনও বিদ্যালয় নেই সেই সকল গ্রামে বিদ্যালয় করা হচ্ছে এবং একজন করে প্রধান শিক্ষক নিয়োগ করা হচ্ছে যারা সেখানে শিক্ষকতা করছেন স্কুল চালাচ্ছেন। সেই হাজার স্কুলের মধ্যে গ্রামাঞ্চলে ছিল ৭৯০টি, তারমধ্যে ইতিমধ্যেই ৬৫৩টির সাইট সিলেকশন হয়ে গেছে এবং একজন করে প্রধান শিক্ষক নিযুক্ত করা হয়েছে। জেলাওয়ারি হিসাবে বলতে পারি বাঁকুড়া জেলায় ৯৫টি, বীরভূমে ৬৩টি, বর্ধমানে ৪৭টি, দার্জিলিং-এ ৩১টি, হাওড়ায় ১০টি, হুগলিতে ৩১টি, মালদহে ৪৮টি, মেদিনীপুরে ১৫৯টি, মুর্শিদাবাদে ২৩টি, নদীয়ায় ২০টি, পুরুলিয়ায় ৩০টি, ওয়েস্ট দিনাজপুরে ৮১টি, ২৪ পরগনায় ৫৫টি। পরবর্তীকালে আরও যে ১২শ'র কথা

বলা হয়েছে, সেইগুলো জেলাওয়ারি ভাগ করে তারা কাজ চালাবে। ইতিমধ্যে চারটি জেলার প্যানেল তৈরি হয়ে গেছে এবং সেই প্যানেল অ্যাপ্রুভ করা হয়েছে। তার থেকে বাদ বাকি যে শিক্ষক, তাদের অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হবে। মেদিনীপুরে ১ হাজারকে অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়েছে। প্রাথমিক শিক্ষার ব্যাপারে যে নীতি এই সরকার গ্রহণ করেছেন, যা দীর্ঘদিন ওরা করতে পারেননি, তা আমরা করছি, যারজন্য দেরি হচ্ছে। আমরা চেয়েছিলাম যে সমস্ত এলাকার মানুষ শিক্ষা জগত থেকে বঞ্চিত, সেই সমস্ত জায়গায় স্কুল হবে। এইসব পরিকল্পনা করতে একটু দেরি হয়েছে বটে, কিন্তু আগামি দিনে যে ১২ শত হবে, সেই সময় আর দেরি হবে না বলে আশা করছি। আমি এবার অন্যকিছু বিষয় নিয়ে বক্তব্য রাখছি। আমাদের বাজেটের বক্তব্যে আমাদের ২১ মাসের কার্যকলাপ শিক্ষা ক্ষেত্রে যেগুলো সম্পন্ন করেছি বা গ্রহণ করেছি, তার ভাল দিকটা মাননীয় বিরোধী সদস্যারা কোথাও উল্লেখ করলেন না, এরজন্য আমি দুঃখিত। কেবল দলবাজির কথা বললেন—এটা দেখতে পেলেন না যে গত ৩০ বছরের এই দেশের শিক্ষা ব্যবস্থা, শ্রেণী সম্পর্ক, সঙ্গে সঙ্গে শিক্ষা ব্যবস্থার বৈষম্য কিভাবে ছিল, সেই বৈষম্য দুর করার জন্য আমরা কি করেছি। কি বৈষম্য ছিল, কোনও জায়গায় গত ৩০ বছরের মধ্যে পরিকল্পিত ভাবে স্কুল না হওয়ার ফলে যেখানে শিক্ষিত মানুষরা আছেন, সেখানে স্কুল হয়েছে, যে সমস্ত এলাকা কৃষ্টির দিক থেকে উন্নত সেখানে স্কুল গড়ে উঠেছে। রাজনৈতিক কারণে স্কুল হয়েছে। সিদ্ধার্থশঙ্কর রায় যুব সম্প্রদায়কে বললেন যে এসো আমরা সোনার বাংলা তৈরি করি। সারা পশ্চিমবাংলায় একটাও কারখানা তৈরি করতে পারলেন না, গ্রামে গ্রামে বলে দিলেন অর্গানাইজড স্কুল তৈরি কর, জুনিয়ার হাই স্কুল তৈরি কর, মাদ্রাসা তৈরি কর, চাকুরি হবে। এই তাঁরা করেছিলেন। ৩০ বছর ধরে ওরা জুনিয়ার হাইস্কুলের শিক্ষকদের জন্য কি করেছিলেন? কখনো কখনো জুনিয়ার হাইস্কুলের শিক্ষকদের ব্যাপারে স্কেল ইত্যাদি করা হয়েছিল এবং সেই অনুযায়ী খবরের কাগজে বড় বড় বেরিয়েছে মাস্টার মশাইরা মাইনে বাড়িয়ে নিল। কিন্তু কত অংশের বেতন বেড়েছিল?

'৭৮ সাল থেকে জুনিয়ার হাইস্কুল এবং জুনিয়ার মাদ্রাসার শিক্ষকদের বেতন দেওয়ার দায়িত্ব সরকার গ্রহণ করেছেন এ জিনিস ওঁরা ৩০ বছর ধরে করতে পারেন নি। এটা আমরা করেছি। শিক্ষকে শিক্ষকে, যে বৈষম্য ছিল, শিক্ষা ব্যবস্থার মধ্যে যে বৈষম্য ছিল, হাইস্কুল এবং জুনিয়ার হাই স্কুলের মধ্যে যে বৈষম্য ছিল, অ্যাডেড নন অ্যাডেড এর মধ্যে যে বৈষম্য ছিল, আমরা সেইসব বৈষম্য দূর করেছি। সারা ভারতবর্ষের মধ্যে এই জিনিস আমরাই এক মাত্র করে দেখিয়ে দিলাম। সোহরাব সাহেব রাজনীতি দলবাজির কথা বলে গিয়েছিল। ১৯৭৫-৭৬ সালে হায়ার সেকেন্ডারি শিক্ষার রেকগনিশন দেবার ব্যাপারে কি ঘটেছিল ডোমকলে? সেদিন সোহরাব-সাহেব, আপনিও গিয়েছিলেন। সেদিনের কথা বাংলাদেশের শিক্ষক সমাজ ভুলতে পারবে না। সেদিন রেকগনিশন পাওয়া যায়নি। সোহরাব সাহেব, দীর্ঘ দিন ধরে ঐ বিদ্যালয়ে ৩৫ জন শিক্ষক নিখিল-বঙ্গ শিক্ষক সমিতির সদস্য ছিলেন, আপনার নির্দেশে দেখা গেল ভাঙতে ভাঙতে অন্তত ২৫ জন শিক্ষক পশ্চিমবঙ্গ শিক্ষক সমিতির সদস্য হলেন, তাদের সদস্য করে নিয়ে, তারপর বললেন হায়ার সেকেন্ডারি স্কুলের সুযোগ আমি ডোমকলে করে দেব। করেননি সেদিন দলবাজি? আজকে আর দলবাজির কথা বলবেন না। সোহরাব সাহেব, মনে আছে সেদিনের কথা, যেদিন মৌখিক পরীক্ষার পরীক্ষক নির্বাচন হয়েছিল? সারা ভারতবর্ষের লোকের মনে আছে সেদিনের কথা, আপনি ভুলে যাবেন না।

মৌখিক পরীক্ষার পরীক্ষক কে হবে? সেখানে খোঁজা হল বন্ধুকে, রাজনীতির সঙ্গে যুক্ত কে রাজনীতি অর্থে তাদের দলের সঙ্গে যুক্ত কে, সুতরাং দেখলাম কেমিস্ট্রির লোককে সংস্কৃে লাগিয়ে দেওয়া হয়। আপনার বন্ধু দুলু-বাবু ম্যাথামেটিক্স-এর লোক, তাঁকে বাংলার পরীক্ষ করলেন। এটা কি দলবাজি ছিল না? এর চেয়ে বেশি দলবাজি আমরা দেখিনি। এইভাে বিভিন্ন ক্ষেত্রে দলবাজি হয়েছিল। চাকুরি দেওয়ার ক্ষেত্রে দলবাজি হয়েছিল। আজকে একজ মাননীয় বিরোধী সদস্য সিলেবাসের কথা বললেন, কিন্তু ৩০ বছর ধরে আমরা কি দেখছি ৩০ বছর ধরে সিলেবাসে রাজনীতি চলেনি? ওটা আমরা করিনা। আপনারা ঐ জিনিস ৩ বছর ধরে করেছেন। তৃতীয় শ্রেণীর ইতিহাস বইখানা পড়ে দেখুন কি আছে। বাংলাদেশে বাচ্চা বাচ্চা ছেলেদের জন্য রবীন্দ্রনাথের অনেক সাহিত্য থাকা সত্ত্বেও "গেছো-বাবা"-র গ দেওয়া হয় কেন? পরীর গল্প দেওয়া হয় কেন? পরীর গল্প দেওয়া হয় এই কারণে যে, শ্র করে দরকার নেই, মুচির মতো বিনা শ্রমেই বড় লোক হওয়া যায়, মুচি কাজ করতে পার না, রাতে পরী এসে তার সব জুতো তৈরি করে দিত, আর মুচি বড়লোক হয়ে যেত তারপর ইংরাজি সিলেবাস দেখুন, ১৯৭৫-৭৬ সালে যখন পশ্চিমবঙ্গে আধা-সন্ত্রাস চলে তখন "লছিনভারের" কবিতা ইংরাজিতে চালু করা হল। ঐ কবিতাটি একটি প্রেমের কবিত প্রেমিক এল প্রেমিকার কাছে, প্রেমিকার বাবা বিয়ে দেবেন না, তাই প্রেমিক প্রেমিকাে ঘোড়ায় চড়িয়ে নিয়ে গেল। এই শিক্ষা ব্যবস্থা ওঁরা চালু করেছিলেন বাংলাদেশের ছেলে মেয়েদের জন্য। এই শিক্ষা ব্যবস্থা দীর্ঘদিন ধরে চলে আসছে, শুধু ৩০ বছর ধরে নয়, বৃটি আমল থেকেই দেশের মানুষকে প্রকৃত শিক্ষা থেকে অন্ধকারে রাখবার চেষ্টা করা হয়েছে

[6-20 — 6-30 P.M.]

শিক্ষা বিস্তার যাতে না হয় সেজন্য শহরের ইংলিশ মিডিয়াম স্কুল হয়েছে, যেখাে শিক্ষিত মানুষ সেখানে স্কুল হয়েছে, আর অন্যদিকে যেখানে গরিব মানুষ, সংখ্যালঘু সম্প্রদায়ে মানুষ এবং শিডিউল কাস্টরা থাকে সেখানে স্কুল হয়নি। আমরা এই বৈষম্য দূর করার জ রেকগনিশন কমিটি করেছি। তারা ঠিক করবে কোথায় স্কুলের প্রয়োজন আছে। দশম শ্রে পর্যন্ত আমরা বিনা বেতনে পড়ার ব্যবস্থা করে দিয়েছি। মাদ্রাসার কথা এখানে অনেক ব হয়েছে। আমরা দেখেছি ব্যাংয়ের ছাতার মতো এখানে ওখানে স্কুল গড়ে উঠেছে সেইজ আমরা ঠিক করেছি এই কমিটি ঠিক করবে কোথায় হাইস্কুল হবে, কোথায় জুনিয়ার স্কু হবে এবং সিলেবাস। পরিবর্তন করার জন্য আমরা ব্যবস্থা করছি। আমরা চাই মানুষে শিক্ষার মূল লক্ষের দিকে নিয়ে যেতে। ইতিহাসে আমরা রাজা বাদশার ইতিহাস শেখাতে চা না, মানুষের ইতিহাস শেখাতে চাই। ক্লাশ সিক্স, সেভেন, এইটে পশ্চিমবাংলার ভূগোল পড়াে হয়, কিন্তু পশ্চিমবাংলার বা ভারতবর্ষের বাইরে আর যে ভূগোল আছে সেটাও তাদে জানাতে হবে। আমরা পৃথিবীর ভূগোল শেখাতে চাই, সেইজন্য এত বেদনা। আপত্তি পঞ্চায়ে নির্বাচনের আগে প্রচার করা হল মাদ্রাসা তুলে দেওয়া হচ্ছে, কারণ কমিউনিস্টরা ধ মানেনা। আমাদের মুসলিমলিগের বন্ধু একজন তো বলেছিলেন জ্যোতিবাবুকে এই ব্যাপাে নেমে আসতে হল। ওদের উদ্দেশ্য হল গণতান্ত্রিক আন্দোলনকে শুদ্ধ করার জন্য মাদ্রা শিক্ষাকে ব্যবস্থা করা ১৭৮১ খৃষ্টাব্দকে ওয়ারেন হেস্টিংস মুসলমানদের খুশি করবার জ মাদ্রাসা তৈরি করেছিলেন, কিন্তু সেই মাদ্রাসা মুসলমানদের এতদিন প্রাচীন পন্থায় ধর্মীয় শিক্ষ

দিচ্ছিল। পশ্চিমবাংলার বুকে ১৯৬৬ সালে নুরুল ইসলাম, আনন্দ হাইত, এবং আশীষ জাব্বীর প্রভৃতি ১১০০ মানুষ যে রক্ত দিল সেই হিন্দু-মুসলমানের রক্ত দিয়েই বাংলা দেশের আন্দোলনের বীজ তৈরি হল এবং সেই বীজ আপনাদের ২০ জনকে ওখানে বসিয়েছে। হাসানুজ্জামান সাহেব মুসলমানদের কথা বার বার বলেন, কিন্তু এই পঞ্চায়েত নির্বাচন প্রমাণ করে দিয়েছে যে এই পশ্চিমবাংলার মুসলমানরা কাদের পক্ষে। দুরকমের মাদ্রাসা আছে। ৩০ বছর ধরে আপনারা যা করেননি দেড় বছরে সেটা করার আমরা হিম্মত দেখিয়েছি। সেখানে পরীক্ষার কোনও ব্যবস্থা ছিল না এবং ইনফিরিয়র কোয়ালিটি অফ এডুকেশন দেওয়া হত। সেইজন্যই আজকে একটা কমিটি করা হয়েছে যে কমিটি ঠিক করবে কোথায় ক্রটি আছে এবং তারাই মৌলভী সাহেবদের বেতন ইত্যাদি ঠিক করবে। ইসলামিক কালচার এটা কেবলমাত্র মুসলমানদের জন্য নয় সমস্ত জাতির জন্য এটা। কিন্তু তা না করে একটা জাতির মধ্যে এটাকে সীমাবদ্ধ রাখার যে চক্রান্ত ওরা করেছিলেন, আমরা সেটা দূর করেছি। ইংরাজির কথা অন্যান্য মন্ত্রীরা বলবেন। আমি খুব আনন্দের সঙ্গে লক্ষ্য করছি যে দেশবাশি আমাদের শিক্ষা ব্যবস্থাকে বুঝতে পেরেছেন সেজন্য ঐদিকের দেববাবুর যে সুর, মিঃ দাস, সামসুদ্দিন সাহেবেরও সেই সুর। আমাদের দেশের কবি নজরুল সাহেব অনেকদিন আগেই এই সুর দেখেছিলেন, এই সুর দেখে আমার ধারণা যে আমরা খুব ভাল কাজ করছি। তাই তিনি (লিখেছিলেন ঃ—

"বদনা গাড়ুতে গলাগলি করে নব প্যাকটের আশনাই,
মুসলমানের হাতে নাই ছুরি, হিন্দুর হাতে বাঁশ নাই,
আঁট শাঁট করে গাঁটছড়া বাঁধালে টিকি আর দাড়িতে
ব্রজ আঁটুনি, ফসকা গেরো, তা হয় হোক তাড়াতাড়িতে।।

তাড়াতাড়ি হলেও, এই যে একটা জায়গায় গিয়ে মিলন সেটা আমাদের শিক্ষানীতির জন্যই হয়েছে। সমস্ত প্রতিক্রিয়াশীল, সমস্ত অবৈজ্ঞানিক ভিত্তির উপর যে শিক্ষা ব্যবস্থা চলছিল, তাকে নষ্ট করে দিয়ে বামফ্রন্ট সরকারের যে শিক্ষা নীতি গ্রহণ করেছে তা ভারতবর্ষের মানুষের মনে আশা আকাঙ্খার সৃষ্টি করেছে। সেজন্য এই বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** মাননীয় সভাপাল মহাশয়, এই বাজেটের উপর বিভিন্ন দলের সদস্যদের বক্তৃতা আমি শুনলাম কিন্তু আমি রাষ্ট্রমন্ত্রীর কথা থেকেই আরম্ভ করব, তিনি বললেন তাদের শিক্ষানীতির বিরুদ্ধে একটা চক্রান্ত চলছে। শিক্ষা নীতি থাকলেই তার বিরুদ্ধে চক্রান্ত থাকবে। কিন্তু যে শিক্ষার মধ্যে নীতি নেই তার বিরুদ্ধে চক্রান্ত কে করবে? সেজন্য বলতে চাই এই সরকারের কায়েমি স্বার্থ পুষ্ট চক্র তার যে দুর্নীতি অত্যাচার, নারী নির্যাতন এবং শিক্ষা ক্ষেত্রে যে পক্ষপাতিত্ব তাকে পশ্চিমবাংলার শিক্ষাক্ষেত্রে একটা তান্ডব শুরু হয়েছে, একথা স্পষ্টভাবে বলতে চাই তারফল কতটা ভাল হতে পারে সেটা আমি সকলকে বিচার করতে বলছি। আপনাদের বাজেটে একটা জিনিস লক্ষ্য করলাম পশ্চিমবঙ্গের সবচেয়ে বিত্তশালি মন্ত্রী ডঃ অশোক মিত্র তার প্রতিফলন এরমধ্যে কিছু কিছু আছে। আমি দেখতে পাচ্ছি এই বাজেটে শিক্ষকদের জন্য বা শিক্ষার জন্য যে ব্যয় করেছেন তাতে মনে হয় তিনি শিক্ষকদের বিফুল করেছেন। অডিট ডিপার্টমেন্টের যে সার্কুলার বেরিয়েছে

তাতে তারা দেখিয়েছেন ৩০০ টাকা এইরকম মাইনে যারা ডিপার্টমেন্টে চাকরি করেন তারা ৫৫ টাকা ডি এ পাবেন, সে ক্ষেত্রে প্রাথমিক শিক্ষক যারা ৩০০ টাকা মাইনে পান তারা ২২ টাকার বেশি পাবেন না। অথচ আপনাদের রুলিং পার্টির লম্বা লম্বা কথা ওখান থেকে শুনতে পেলাম। আমি শুধু একটা কথা বলতে চাই প্রাথমিক শিক্ষাকে যদি আমরা বেসিক ধরি এবং প্রাথমিক শিক্ষকদের যদি জাতির জনক হিসাবে গ্রহণ করে থাকি তাহলে বারি সাহেবের রবীন্দ্রনাথের কবিতা আওড়ান, নজরুলের কবিতা আওড়ান শুনতে এখানে আসিনি, বাস্তব দৃষ্টিভঙ্গি জানবার জন্য এখানে এসেছি। পশ্চিমবঙ্গের জনগণকে যেখানে দেওয়ার কিছু নেই সেখানে নানা কবিতা আওড়ানো ছাড়া আর কিছু সরকারের থাকতে পারে না। ফাইনান্স দপ্তরের অডিট সেকশন থেকে যে সার্কুলার বেরিয়েছে মাধ্যমিক শিক্ষক যারা ৪৪০০ টাকা তার মতো পাবেন তারা যে রেটে ডি এ পাবেন সেই স্তরে যারা পশ্চিমবঙ্গ সরকারের ডিপার্টমেন্টে চাকরি করবেন তারা তার থেকে অনেক বেশি ডি এ পাবেন। তাই আমি বলতে চাই এই বিত্তশালি বিত্তমন্ত্রী ডঃ অশোক মিত্র সম্পূর্ণরূপে শিক্ষামন্ত্রীদ্বয়কে বোকা বানিয়ে দিয়েছেন। তাই ঐ মন্ত্রী থেকে আপনারা সাবধান থাকবেন, ওর কথা বিশ্বাস করবেন না। অডিট সেকশন থেকে যেটা পেয়েছি এবং এডুকেশন ডিপার্টমেন্ট থেকে যেটা পেয়েছি দুটো কম্পেয়ার করে দেখুন তাহলে বুঝতে পারবেন। যারা শিক্ষক, যারা চিরদিন বঞ্চনার জ্বালায় ভুগছেন তাদের বামফ্রন্ট সরকার অনেকরকম চক্রান্ত করে যদিও কিছু করলেন সেই চক্রান্তের মধ্যে ঠেলে দিলেন, তারা সরকারি কর্মচারীদের মতো ডি এ পাচ্ছেন না। মাননীয় সভাপাল মহাশয়, আমি আপনার মাধ্যমে কয়েকটি কথা বলতে চাই। আজকে প্রাথমিক শিক্ষা সম্বন্ধে অনেক কথা বলা হয়েছে, কিন্তু ১৯৩০ সালের যে প্রাথমিক শিক্ষা আইন সেটা আজও চালু রাখা হয়েছে। যদিও অনেক ঘাত-প্রতিঘাতের মধ্য দিয়ে ১৯৭৩ সালে একটা আইন পাস হয়েছিল সেই আইনটাকে যদি ফলো করা যেত তাহলে পশ্চিমবঙ্গের প্রাথমিক শিক্ষার কিছুটা উন্নতি দেখতে পেতাম। কিন্তু সেই সুযোগ হয়নি। সেজন্য বলতে চাই আজকে প্রাথমিক শিক্ষকদের বঞ্চনার জ্বালা সহ্য করতে হবে এবং বন্যা পীড়িত যে সমস্ত শিক্ষক আছেন তাদের মধ্যে কতজন শিক্ষককে আপনারা ঋণ দিয়েছেন বলতে পারেন? ২৫০ টাকা শিক্ষকদের ঋণ দেন, সেই ঋণ নিয়ে কি একজন শিক্ষক একটা বাড়ি তৈরি করতে পারেন? অথচ আপনারা কাঁদুনি গাইছেন যে সমস্ত জায়গায় বন্যা হয়ে গেছে, সেন্টার টাকা দাও। সেন্টার দু'হাত তুলে টাকা দিলেন কিন্তু সেই টাকা খরচ করতে পারলেনি, নন-ফরম্যাল এডুকেশনের টাকা, অ্যাডাল্ট এডুকেশনের টাকা খরচ করতে পারেননি। ১৯৭৭-৭৮, ১৯৭৮-৭৯ সালে যে টাকা বরাদ্দ ছিল সেই টাকা খরচ করতে পারেননি। সেই কৈফিয়ত আপনার জবাবি ভাষণে জানতে চাই। আজকে পশ্চিমবঙ্গে অর্গানাইজড প্রাইমারি স্কুল কিভাবে তৈরি হয়েছে সেটা আপনারা জানেন। আমি মন্ত্রীদ্বয়কে জিজ্ঞাসা করি আপনারা তো কলকাতা বিশ্ববিদ্যালয়ের উচ্চতম ডিগ্রি পেয়েছেন, আপনারা বলুন তো গ্রামের মধ্যে যদি গ্রামের লোকেরা ভোলানটারিলি এই সমস্ত ইন্সটিটিউশন তৈরি না করত তাহলে আপনারা কি আজ এখানে মন্ত্রী হয়ে বসতে পারতেন, কলেজের অধ্যাপনা করতে পারতেন? সুতরাং গ্রামের মধ্যে ঐ অর্গানাইজড স্কুলগুলিকে গ্রামের লোকেরা, শিক্ষকরা তাদের মেহনত দিয়ে তৈরি করলেন, তাদের আপনারা ছুঁড়ে ফেলে ...ছেন কেন? এটা কোনও নীতি শাস্ত্রে লেখা আছে আমি জানি না।

[6-30 — 6-40 P.M.]

অন্ততপক্ষে মানবতা বোধ থাকা উচিত এই সমস্ত শিক্ষকদের প্রোভাইড করার ব্যাপারে। ১৯৭৭ সালের পূর্ব পর্যন্ত যে সমস্ত স্কুল হয়েছে তাদের ক্ষেত্রে সমস্তরকম অফিস ইনকোয়ারি হয়েছে, ডি.আই. অফিস, ডি.পি.আই. অফিসের চিঠি রয়েছে কিন্তু আপনি সেটা না দেখে নন-স্কুল্ড ভিলেজ এর ফরমূলা বার করলেন। আপনি বললেন ৪০ হাজার বিদ্যালয় রয়েছে, তারপর বলছেন ১২০০। ১২০০ হলেও তো ভয়ানক ব্যাপার। ভিলেজের ডেফিনেশন সম্বন্ধে আমি বলতে চাই যে এটা বিপরীত ধর্মি করা হয়েছে। আপনি হাউসে বলেছেন দূরত্বটা এক মাইলের বেশি হবেনা এবং মিনিমাম ২০০ প্লেসন হবে। কিন্তু আমরা দেখছি এক মাইলের মধ্যে ৩।৪টি বিদ্যালয় হয়েছে। আরেকটা জিনিস দেখছি যারা স্কুল অর্গানাইজ করেছিলেন তাদের বাদ দিয়ে নূতন নূতন স্কুল তৈরি হয়ে গেছে। এই সমস্ত কাজ ভাল হচ্ছে কি মঙ্গলের হচ্ছে তার উত্তর দেবেন জবাবি ভাষণে। পশ্চিমবাংলায় নূতন গ্রাম সৃষ্টি করে এবং সেখানে স্কুল দেওয়া হচ্ছে। আমাদের এগরা সার্কেলে গঙ্গাধর বার এবং দরবার খান বার নামে গ্রাম রয়েছে। কিন্তু আমরা দেখছি দুজনকে একসঙ্গে করে "গঙ্গাধর দরবার খান বার সমবায়" এই নাম দিয়ে এখানে একটা স্কুল করা হয়েছে আমি জানতে চাই এটা কেন ধরা হয়েছে। ওখানে যিনি গ্রাম প্রধান রয়েছেন তার বাড়ি সেখানে, কাজেই সেখানে স্কুল হয়ে গেল। আমি এরকম বহু উদাহরণ দিতে পারি। মেদিনীপুর স্কুল বোর্ডে এ জিনিস হয়েছে, ২৪ পরগনা স্কুল বোর্ডে হয়েছে এবং প্রায় প্রত্যেকটি স্কুল বোর্ডেই এই জিনিস হয়েছে এবং এর পেছনে রয়েছে ইন্টিগ্রেশন অফ বাস্তু ঘুঘু। আপনারা যে বাস্তু ঘুঘুর কথা বলেন সেটা দেখছি সর্বত্রই রয়েছে। আমার সঙ্গে পার্থবাবুর কথা হয়েছিল এবং আমি তাকে জিজ্ঞাসা করেছিলাম কিভাবে আপনি স্কুলবোর্ডের ক্ষেত্রে অ্যাপয়েন্টমেন্ট দেবেন। তিনি বললেন এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে দেওয়া হবে এবং ডিপার্টমেন্ট থেকে তা জানিয়েও দেওয়া হয়েছে। আমিও সার্কুলার দেখেছি। কিন্তু দেখলাম ১৯৭১ সাল পর্যন্ত যারা হায়ার সেকেন্ডারি পাশ করেছে তাদের ইন্টারভিউতে ডাকা হয়েছে একটা কার পোস্টাল অর্ডারের বিনিময়ে এবং প্রচুর দরখাস্ত পড়েছে। কিন্তু এ ক্ষেত্রে দেখলাম এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে নাম যায়নি। তারপর অবশ্য বাড়ি গিয়ে দেখলাম অনেকের কার্ড এসে গেছে কিন্তু অলরেডি তখন ইন্টারভিউ হয়ে গেছে। সার্কুলারে ছিল যারা ১৯৭১ সাল পর্যন্ত পাশ করেছে তারাই দরখাস্ত করতে পারবেন কিন্তু কার্যত দেখলাম যারা তারপরে পাশ করেছে তাদের কাছেও এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের কার্ড এসে গেছে। এসব ক্ষেত্রে দেখা গেছে হয় আত্মীয় পরিজন, বা কোনও পঞ্চায়েতের সদস্য বা গ্রাম পঞ্চায়েতের স্ত্রী, বা তার ভ্রাতৃবধু এরকম লোককে দিয়ে সব ভর্তি করা হয়েছে, ছিটে ফোঁটা ২,৩,৪ পারসেন্ট পেয়েছে যাদের পয়সা কড়ি আছে তারা কোনওরকমে ম্যানেজ করেছে। স্যার, এটা শুধু মেদিনীপুর স্কুল বোর্ডেই হয়নি, সমস্ত স্কুল বোর্ডে এই জিনিস ঘটেছে এবং এটা আমি চ্যালেঞ্জ করে বলতে পারি যে এরকম ঘটনা ঘটেছে। তারপর একটা সার্কুলার দিয়েছিল এডুকেশন ডিপার্টমেন্ট থেকে যে, সিক্সটিপারসেন্ট যারা ট্রেন্ড তারা পাবেন এবং ফর্টি পারসেন্ট ননট্রেন্ডরা পাবেন শিডিউল কাস্ট এবং শিডিউল্ট ট্রাইব। কিন্তু কার্যত যা দেখলাম তাতে দেখছি ট্রেন্ডের মধ্যে। থেকে টু পারসেন্ট পেয়েছে কিনা সন্দেহ, সমস্ত নন-ট্রেন্ড ছেলে ঢুকেছে এবং এইভাবে এডুকেশন ডিপার্টমেন্টের অর্ডারকে ভায়োলেট করা হয়েছে। আমার মনে হয় এই সমস্ত লোক

যারা অর্ডার ভায়োলেট করছে তাদের বের করে দেওয়া উচিত। নতুন লোককে যদি অ্যাডহোক কমিটিতে প্রেসিডেন্ট করতেন তাহলে বুঝতাম যে প্রফিসিয়েন্ট অ্যাডমিনিস্ট্রেশন এবং এফিসিয়েন্ট অ্যাডমিনিস্ট্রেশন চালু করার সদিচ্ছা আপনাদের রয়েছে কিন্তু আপনারা তা করতে পারলেন না। আর একটি কথা আমি বলব ২৪ পরগনার জেলার স্কুল বোর্ডে ৩৩ জনকে অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়েছিল উইথ রেকর্ড আমি বলছি, আমার কাছে চিঠিপত্র রয়েছে। মোট ২৪ যুক্ত ১১-৩৩ জনকে অ্যাপয়েন্ট দিয়েছে, তারমধ্যে একজনকে বাদ দিয়েছেন। এখানে আমি দেখলাম যে সম্পূর্ণ উচ্চমার্গের লোকেরা সুপারিশ করেছে যে আমাদের ছেলেকে নাও। আমি নামগুলি বলে দিচ্ছি এগুলি উইদাউট ইন্টারভিউতে চাকরি দেওয়া হয়েছে। শ্রী সত্যসাধন চক্রবর্তীর সুপারিশে স্বপন চক্রবর্তী, বিষ্ণু দত্ত, রামগোপাল অধিকারি, সরোজকুমার সরকার, রথীন্দ্রনাথ চক্রবর্তী। তারপর পার্থ দে, যিনি প্রাইমারি এবং সেকেন্ডারি এডুকেশন-এর মন্ত্রী, তার সুপারিশে মনোরঞ্জন বসুকে চাকরি দেওয়া হয়েছে। কিন্তু কি কারণে জানি না উইদাউট শোয়িং এনি কজ মনোরঞ্জন বাবু রেজিগনেশন দিয়ে চলে গেছেন। তারপর প্রদীপ গাঙ্গুলি, যিনি মেম্বার অ্যান্ড সেক্রেটারি অব দি এ.বি.পি.টি.এ., তাঁর সুপারিশে হরিহর দে, বিমলকুমার দে এবং শ্রীমতী শান্তি চক্রবর্তীকে চাকরি দেওয়া হয়েছে। তারপর প্রশান্ত শূর, যিনি মিনিস্টার ইনচার্জ লোকাল সেল্ফ গভর্নমেন্ট, তার সুপারিশে শঙ্কর চক্রবর্তী, অজিতকুমার দে কে চাকরি দেওয়া হয়েছে। তারপর চিপ হুইপ দীনেশ মজুমদার মহাশয়ের সুপারিশে বিপ্লব দাশগুপ্ত এবং এমেলী চক্রবর্তীকে চাকরি দেওয়া হয়েছে। তারপর যতিন চক্রবর্তী, মিনিস্টার ইনচার্জ পি.ডাব্লু.ডি., তার সুপারিশে বিশ্বনাথ রায়, শ্রীমতী ইতু চক্রবর্তী, শ্রীমতী পূর্ণিমা ব্যানার্জিকে চাকরি দেওয়া হয়েছে। তারপর আব্দুল কায়েম মোল্লা, এম.এল.এ., তার সুপারিশ নাসিরুদ্দিন শেখ, মেম্বার অঞ্চল পঞ্চায়েত এবং মহম্মদ আলি আসগর মেম্বার অঞ্চল পঞ্চায়েতকে চাকরি দেওয়া হয়েছে। তারপর মন্ত্রী শ্রীমতী নিরুপমা চ্যাটার্জি মহাশয়ার সুপারিশে মদনমোহন চক্রবর্তী, সি.এ. টু প্রেসিডেন্ট, তাকে চাকরি দেওয়া হয়েছে। তারপর শ্রী নিরোদ রায়চৌধুরি, এম.এল.এ., মেম্বার, তার সুপারিশ প্রদীপকুমার ঘোষদস্তিদারকে চাকরি দেওয়া হয়েছে। তারপর শ্রী বিভাষকান্তি ভট্টাচার্য, ফিনান্স অফিসার টু দি ডিস্ট্রিক্ট স্কুল বোর্ড, ২৪ পরগনা, তার সুপারিশে সমীর মুখার্জিকে চাকরি দেওয়া হয়েছে।

[6-40 -- 6-50 P.M.]

**শ্রী নীরদ রায়চৌধুরি ঃ** স্যার, উনি আমার নাম করেছেন, সব মিথ্যা কথা বলেছেন। আমি স্যার পয়েন্ট অব অর্ডার তুলছি, আমার নামে উনি অসত্য কথা বলেছেন। ওকে উইথড্র করতে হবে। মাননীয় সভাপতি মহাশয়, এদের গায়ে লাগবে, অনেক ব্যাপারেই শুধু দলবাজি চলছে। মাননীয় সভাপতি মহাশয়, আমি আপনাকে জানতে চাই ২৪ পরগনা স্কুল বোর্ডের দুটি জিপ, যে দুটি জিপকে পুরোপুরি পার্টির কাজে লাগিয়ে দিয়েছে। এরা কোথাও মিটিং করতে যাবে তখন সেই জিপ ব্যবহার করা হয়। শুধু তাই নয়, মাননীয় সভাপতি মহাশয়, সেই যে জিপ সেই একটা জিপের যে ড্রাইভার ছিল তাকে রুটিন ওয়ার্কে লাগিয়ে দেওয়া হল। তারপর প্রেসিডেন্ট সাহেব একটা ক্লিনারকে অ্যাপয়েন্ট করলেন, অ্যাপয়েন্টমেন্ট করে তাকে দিল ড্রাইভারের কাজ। কিন্তু সেই ড্রাইভার কাজ করছে না কেন। কারণ সেই ড্রাইভার তো অনেক দিন থেকে আর যার এইসব দুষ্কর্মগুলি জানা আছে এবং সে এখানে

থাকলে যদি সব ফাঁস হয়ে যায় সেইজন্য তাকে বাদ দিয়ে ঐ ক্লীনারকে ড্রাইভার করে কাজ চালানো হচ্ছে। মাননীয় সভাপতি মহাশয়, এইরকম অনেক জিনিস আছে, আমাদের কাছে যে সমস্ত সংবাদ আছে আমরা সেই সংবাদের ভিত্তিতে বলছি। যদি কারও সাহস থাকে তাহলে একটা কমিশন বসিয়ে দেওয়া হোক। মাননীয় সভাপতি মহাশয়, আমি সেকেন্ডারি সম্বন্ধে কিছু বলতে চাই, মাধ্যমিক শিক্ষা সম্বন্ধে কিছু বলতে চাই যে মাধ্যমিক শিক্ষার একটা ভয়ঙ্কর নৈরাজ্যের সৃষ্টি হয়েছে যে নৈরাজ্যের কথা আমাদের এখানে একটা পত্রিকা বের হয় তাতে লিখেছে আমাদের ওখানে একটি হেড মাস্টার দ্বৈত ভূমিকা পালন করছেন। আমরা যাত্রা, থিয়েটার দেখেছি যে একই লোক কখনও নায়ক সাজছে, কখনো রানি সাজছে কিন্তু একটা বিদ্যালয়ের প্রধান শিক্ষক, পার্মানেন্ট হেড মাস্টার অন্য আর একটি বিদ্যালয়ে একদিন গিয়ে সেখানে তিনি সই করে দিয়ে আসেন। সেই স্কুলটার নাম আমি বলছি কাঁথি মহকুমার দেউলপুর বলে একটি জায়গায়। তিনি খোদাম মারি স্কুলের হেড মাস্টার আবার এখানে অ্যাকটিং হেড মাস্টার। এইভাবে দ্বৈত ভূমিকা চলছে এটা মাননীয় মন্ত্রী মহাশয়ের গোচরে আছে। এই সমস্ত খবর ডি,পি,আই, অফিসে প্রচুর দরখাস্ত রয়েছে। কেউ একে সরাতে পারেনা, তিনি বহাল তবিয়তে দুটি স্কুলের হেড মাস্টারি করে যাচ্ছেন। এখানে মন্ত্রী মহাশয় বলছেন যে একটা স্কুলে দুটি হেড মাস্টার আছে কিন্তু একই হেড মাস্টার দুটি স্কুল চালাচ্ছে এমন জিনিস পশ্চিম বাংলায় সৃষ্টি হয়েছে। তাই আমি আপনার কাছে বলছি যে এই দ্বৈত ভূমিকার অনুমোদন কি পশ্চিমবাংলা সরকার করতে চাচ্ছেন? আর একটা কথা বলতে চাই যে পেনশন, আমাদের সেকেন্ডারি স্কুলে এখন পেনশনের যে ব্যবস্থা আছে সেই পেনশন সরকারি কর্মচারীদের যখন দেখা য়ায় যে তাদের ১৫ টাকা করে বৃদ্ধি হচ্ছে কিন্তু আমাদের শিক্ষকরা তো গরিব, তারা মুক, তারা তো কথা বলতে পারেনা তাদের ঐ ১৫ টাকা বৃদ্ধি করবার বা বাড়তি কিছু পাবার সেই সুযোগ তাদের নেই। মাননীয় সভাপতি মহাশয়, এই পেনশনের ব্যাপারে সরকারি কর্মচারীরা যখন পেনশন পায় তখন ডি,এ, পেয়ে থাকে কিন্তু শিক্ষকরা পায়না। সঙ্গে সঙ্গে আমি এই দাবি রাখতে চাই যে পশ্চিমবঙ্গে শিক্ষকদের যে পেনশন সিস্টেম চালু হয়েছে সরকারি কর্মচারীদের মতো তাদেরও অ্যাডহক পেনশনের ব্যবস্থা করা উচিত। যতক্ষণ না ফাইনাল পেনশন হচ্ছে তার পূর্বে অ্যাড হক পেনশনের ব্যবস্থা করা উচিত বলে মনে করছি এবং এই দাবিও আপনাদের কাছে রাখছি। মাননীয় সভাপতি মহাশয়, আর একটা কথা বলতে চাই যে হাই কোর্টের রায় যখন তাদের বিরুদ্ধে গেল তখন সেই হাই কোর্টের অর্ডার মানা হচ্ছেনা কেন সেটা জানতে চাই। যেমন হাই কোর্ট একটা জায়গায় বলছেন Honourable High Court after Puja and Id his Lordship is directed that an injunction restraining the respondent from acting on the basis of 421-EDN dated 27th March, 1978 will continue till the disposal of the case. এই যে ইনজাংশন জারি হওয়া সত্ত্বেও কি করে অ্যাপয়েন্টমেন্ট ইস্যু হচ্ছে, আমি তো তা বুঝতে পারছি না। মন্ত্রী মহাশয় নিশ্চয় তার জবাবি ভাষণে তা বলবেন। তারা ক্রমাগত অ্যাপয়েন্টমেন্ট দিয়ে যাচ্ছেন। মেদিনীপুর স্কুল বোর্ডের অ্যাপয়েন্টমেন্টের ব্যাপারে হাইকোর্টের ইনজাংশন আছে। এদিকে বলছেন আইনের শাসন মানি, কিন্তু আপনারা আইনের শাসন মানতে রাজি নয়।

মাননীয় সভাপতি মহাশয়, আজকে কলকাতা বিশ্ববিদ্যালয় সম্বন্ধে অনেক কথা আলোচনা

হল। আমাদের মাননীয় সদস্য শ্রী নির্মল বসু বলেছেন কলকাতা বিশ্ববিদ্যালয় যদি না থাকে, আমরা থাকবঁ না। সত্যি কথাই বলেছেন। আমি তার কথাকে সমর্থন করি। আজকে টাকার অভাব এই কথাই উনি বলেছেন। মন্ত্রী মহাশয় কিছুদিন আগে আমাদের কলিং অ্যাটেনশনের উত্তরে বলেছিলেন যে এই নীরোদ বসু মল্লিকের কোটি কোটি টাকার সম্পত্তি যেটা তিনি দান করে গিয়েছেন, কই সে সম্পত্তি আমরা রক্ষা করতে পারলাম না। মন্ত্রী মহাশয় বলেছেন ৫৫ হাজার টাকার স্ট্যাম্প লাগবে, এইগুলো রক্ষা করতে। সেই টাকা বিশ্ববিদ্যালয় আমাদের কাছে চাই নি। আজকে যদি তারা না চান, আমরা তো বলেছি, আপনাদের তো কর্ণগোচর হয়েছে। সম্পদ যদি রক্ষা করতে পারি, ৪/৫ কোটি টাকার সম্পদ সেইটা আমরা কেন গ্রহণ করতে পারি না, আমরা যদি জোর করে জমি দখল করে নিতে পারি, আমাদের যদি রাইট থাকে, উইল থাকে, আপনারা ল অফিসার যদি সেই কথা বলে থাকেন, আমরা কেন জোর করে সেই ঘর দখল করতে পারবো না। কেন কলকাতা বিশ্ববিদ্যালয়ের ছাত্ররা ক্লাশ করতে পারবে না, ফেউ ফেউ করে ঘুরবে। সেই সম্পদ রক্ষা করতে কেন আপনারা চেষ্টা করতে পারবেন না? তাই আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলতে চাই যে বসু মল্লিক ফ্যামিলির যে কোটি কোটি টাকার সম্পত্তি এই কলকাতা বিশ্ববিদ্যালয়কে দিয়ে গিয়েছেন, আপনি তার ছাত্র, আপনারা দুজন মন্ত্রীই তার ছাত্র। আপনাদের উচিত অনতিবিলম্বে সেই সম্পদ সংগ্রহ করে নিয়ে কলকাতা বিশ্ববিদ্যালয়ের কাজে লাগানো। এটা আমার মনে হচ্ছে, যে, পাশোয়ারি বিড়লা কোম্পানি লোকেরা সেই জায়গা কিনে নিয়েছে। তাদের গায়ে হাত দিতে কেন কষ্ট হচ্ছে — এই বামফ্রন্ট সরকারের আমার তো বুঝতে অসুবিধা হয়। আপনারা মনে করেন যদি বিড়লা পাশোয়ারির কাছ থেকে কিছু টাকা নিয়ে কোনওরকম একটা ব্যবস্থা করে নেব, তাহলে আলাদা কথা। কিন্তু আমার দাবি থাকবে, চিরন্তন দাবি থাকবে এবং কলকাতা বিশ্ববিদ্যালয়কে যদি আমরা মায়ের মতো শ্রদ্ধা করি, তাহলে আমি আজকে আপনার কাছে এই আবেদন রাখতে চাই, এই সম্পদ যে কোনও প্রকারে প্রয়োজন হলে আমরা রেগিং করে, চাঁদা, করে, সেই টাকা আমরা সংগ্রহ করে স্ট্যাম্প কিনে কেস আমাদের লড়াই করা উচিত এবং পাশোয়ারিকে চিরকালের মতো এখান থেকে দূর করে দেওয়া উচিত। আমি আর একটা কথা বলতে চাই মন্ত্রী মহাশয়কে, পশ্চিমবঙ্গের শিল্প শিক্ষক যারা এসেছেন, মাত্র সাড়ে তিনশো চারশো শিক্ষক তাদের জন্য কেন আপনারা ব্যবস্থা করতে পারবেন না। আমাদের পক্ষ থেকে ডেপুটি লিডার, লিডার কাশীকান্তবাবু এবং বলাইবাবু এঁরা বলেছেন তাঁরা অনশনে পড়ে আছেন, তাঁদের জন্য ভাবুন, তাঁদের ডেকে কথা বলুন, তাঁদের জন্য চিন্তা করুন। মাত্র ৭৫ টাকা মাইনেয় তাঁরা কাজ করতে পারে পশ্চিমবঙ্গে? এই অপমান তো আপনাদেরই ঘাড়ে এসে পড়বে যে ৭৫ টাকা ফিক্সড মাইনেয় তারা দিনের পর দিন কাজ করে যাবে, এটা কখনও সম্ভব নয়। এইটার জন্য একটা বিহিত ব্যবস্থা করা উচিত বলে আমি মনেকরি। এই প্রসঙ্গে আমি আপনাদের আর একটা কথা বলতে চাই, আজকে পশ্চিমবঙ্গের শিক্ষাক্ষেত্রে যে অরাজকতার সৃষ্টি হচ্ছে — কোথায় কোথায় দুজন হেড মাস্টার, কোথাও দ্বৈত ভূমিকায় হেড মাস্টার, কোথায় বিভিন্ন জায়গায় বিভিন্নরকম — এর কি হবে? এখানে জুনিয়ার বেসিক ট্রেনিং কলেজের কথা বলা হয়েছে। মেদিনীপুরের বেসিক এডুকেশনের অ্যাডমিশন বোর্ডে কন্টাইয়ের কোনও এম, এল, এ নেই যদিও কন্টাইয়ের আটজন এম, এল, এ আছেন।

মাননীয় উচ্চশিক্ষামন্ত্রীকে বলতে চাই, আপনারা আমাদের কাঁথি সাব ডিভিসনের শ্রী

সুধীর গিরি নামে একজনকে বাজকুল কলেজের প্রেসিডেন্ট করেছেন, এগরা কলেজের প্রেসিডেন্ট করেছেন, রামনগর কলেজের গভর্নমেন্ট নমিনি করেছেন, এবং ক্ষেত্রমোহন হাই স্কুলের অ্যাডমিনিস্ট্রেটর করেছেন এইরকম প্রভৃত কলেজ এবং স্কুলের প্রেসিডেন্ট না হয়, অ্যাডমিনিস্ট্রেটর করেছেন। আর কি ওই অঞ্চলে কোনও এডুকেশানিস্ট নাই? না কি তিনি সি, পি, এমের লোক বলেই করা হয়েছে।

মাননীয় সভাপতি মহাশয়, আপনার কাছে এই কথা বলতে চাই, এই যে বাজেট উপস্থিত হয়েছে, এরমধ্যে শিক্ষা-নীতির কোনও বালাই নেই, কোনও পদ্ধতির বালাই নেই। শুধু কয়েকটি টাকা বাড়িয়ে দিলেই পশ্চিমবাংলার শিক্ষা ক্ষেত্র উন্নত হবে না বা উন্নত মানের হবে না জেনে, আমি এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[6-50 — 7-00 P.M.]

**শ্রী দীনেশ মজুমদার ঃ** মাননীয় সভাপতি মহাশয়, আমি মুখ্যমন্ত্রীর ঘরে ছিলাম যখন সেই সময় মাননীয় সদস্য হরিপদ জানা মহাশয়কে বলতে শুনলাম যে স্কুল বোর্ডে নিয়োগের ক্ষেত্রে চীফ হুইপের রেকমেন্ডেশনের ভিত্তিতে নিয়োগ করা হয়েছে। আমি আপনার মাধ্যমে হাউসে জানাতে চাই যে বামফ্রন্ট সরকারের নিয়োগ নীতি নির্ধারিত হয়েছে। তার বাইরে কোনও নিয়োগ হয়না। আমি চাকুরির ক্ষেত্রে কোথায়ও কোনও রেকমেন্ড করি নি। এবং এই সরকারি নীতি যতদিন থাকবে ততদিন এইরকম কোনও রেকমেন্ডেশন আমি করব না। এটা খুবই দুঃখজনক ব্যাপার যে একজন দায়িত্বশীল সদস্য হয়ে তিনি কি করে এইরকম অসত্য কথা বললেন।

**শ্রী নীরদ রায়চৌধুরি ঃ** স্যার, অন এ পয়েন্ট অব পারসোনাল এক্সপ্ল্যানেশন যে কথা মাননীয় সদস্য হরিপদ জানা মহাশয় বললেন এটা একেবারে অসত্য কথা। আমি ২৪ পরগনা জেলা স্কুল বোর্ডের মেম্বার। একমাত্র ডাই ইন হারনেস-এর ক্ষেত্রে চাকুরি দেওয়া হয়েছে। এ ছাড়া কোনও চাকুরি দেওয়া হয়নি। এইরকম ঘটনা ঘটে নি। তিনি উদ্দেশ্য প্রণোদিতভাবে এই কথা বলেছেন। আমি এই সম্পর্কে হাউসের দৃষ্টি আকর্ষণ করছি।

**মিঃ চেয়ারম্যান ঃ** আমি হাউসের সকল মাননীয় সদস্যদের অনুরোধ করব আপনারা কোনও ব্যক্তিগত ঘটনা যদি বলেন সেটা আপনারা নিজে অনুসন্ধান করে বলবেন। তা না হলে ডিসপিউট অ্যারাইজ করে তর্কের সৃষ্টি হয় নিজেদের মধ্যে। ভালভাবে নিজে অনুসন্ধান করে ব্যক্তিগত কাউকে যদি কিছু বলার থাকে তবেই বলবেন না হলে বলবেন না।

**শ্রী হরিপদ জানা ঃ** স্যার, আমি বলতে চাই যে সব কথা বলা হচ্ছে একটা এনকোয়ারি কমিশন বসানো হোক।

**মিঃ চেয়ারম্যান ঃ** এনকোয়ারি কমিশন বসানো আমাদের দায়িত্ব নয়।

**শ্রী মহম্মদ সোহরাব ঃ** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার, এখানে মাননীয় চীফ উইফ এবং আর একজন মাননীয় সদস্য বললেন যে হরিপদ জানা মহাশয় যে কথা বলেছেন সেগুলি সব অসত্য। তাই আমি আপনার মাধ্যমে সরকার পক্ষকে অনুরোধ করছি এতবড় একটা অভিযোগ এ সম্বন্ধে একটা সর্বদলীয় কমিটি করে এনকোয়ারি করা হোক। তাহলেই

বোঝা যাবে এই অভিযোগগুলি অসত্য কিনা।

**মিঃ চেয়ারম্যান ঃ** এইভাবে হয় না। আপনি প্রিভিলেজ মোশন দিন, আরও অন্যরকম ব্যবস্থা আছে আপনি তার মাধ্যমে আসুন। এইভাবে কমিটি হয়না। আপনি প্রিভিলেজ মোশন দিন তাহলে সেটা প্রিভিলেজ কমিটিতে যাবে। it is not a point of order.

**শ্রী সন্দীপ দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয় এই ধরনের তদন্ত কমিটি করতে পারেন। মাননীয় সদস্য যে অভিযোগ করেছে ঐদিকের দুজন সদস্য তার প্রতিবাদ জানিয়েছেন। আমরা সকলেই এক একজন দায়িত্বশীল সদস্য। আমি তাই আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি তিনি নিশ্চয় একটা তদন্ত কমিটি করতে পারেন এবং সেইরকম তদন্ত কমিটি করে এটা বাস্তব কিনা দেখা হোক।

**মিঃ স্পিকার ঃ** আরও সদস্য আছেন তারা বিতর্কের জবাব দেবেন। এখন শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় বলুন।

[7-00 — 7-10 P.M.]

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** মাননীয় সভাপতি মহাশয়, আজকে শিক্ষা মন্ত্রীদ্বয় শিক্ষা সম্পর্কে য ব্যয় বরাদ্দ পেশ করেছেন আমি তাকে সমর্থন করতে গিয়ে সংক্ষেপে দু-চার কথা বলতে াই। দুজন কংগ্রেস পক্ষের সদস্য যেভাবে সমালোচনা করলেন তাকে সমালোচনা বলা ঠিক হবে। এটা কোলাহল ছাড়া আর কিছুই নয়। তারা তাদের নিজেদের অভিজ্ঞতার মধ্য দিয়ে য কাজগুলি করে এসেছেন তারা মনে করছেন এখনও সেই কাজই চলছে। এবং এইভাবে ানুষকে বিভ্রান্ত করার চেষ্টা করছেন। কিন্তু তারা তাতে আদৌ ভরসা পাচ্ছেন না। তাই যা া বলছেন। জনতা পার্টির সদস্য শ্রী সন্দীপ দাস দীর্ঘদিন শিক্ষা আন্দোলনের সঙ্গে জড়িত ছিলেন এবং এখনও আছেন। কিন্তু তার সমালোচনা ও তার ভাষা দেখে আমি হতাশ য়েছি। আজকে বিভিন্ন স্থানে যেসব ঘটনা ঘটছে তারসঙ্গে তিনি পশ্চিমবাংলাকে মেলাতে পারছেন না বলে স্বাভাবিকভাবে তার মনে হতাশা এসে উপস্থিত হয়েছে। সেই কারণে এই াজেটের মধ্যে আশার আলো বা দিক দর্শন কিছুই দেখতে পেলেন না। আসলে বিভ্রান্ত করার জন্য যদি র‍্যাডিক্যাল ইমপ্রুভমেন্টের কথা বলেন তাহলে নিশ্চয় সেটা দেখতে পাবেন া। কারণ, বিভ্রান্ত করার জন্য এই বাজেট নয়। এই অবস্থার মধ্যে শিক্ষাক্ষেত্রে যতটুকু অগ্রগতি করা সম্ভব সেটা সাধারণ মানুষ দেখতে পাচ্ছেন, এই বিবৃতির মধ্যেও সেই কথা রলভাবে তুলে ধরা হয়েছে। সাধারণ মানুষ এটা পড়লেই বুঝতে পারবেন যে গত ২১ াসের মধ্যে সত্যিকারে কতটা কি পরিবর্তন করা সম্ভব হয়েছে। এইভাবে জিনিসটিকে না দখলে স্বাভাবিকভাবেই এই ধরনের হতাশার কথা বলবেন এবং তারা কিছু তাত্ত্বিক কথা লতে চান নি, কিছু কথার অবতারণা করেছেন এবং এই অবতারণা প্রসঙ্গে কিছু মানসিকতার থা বলেছেন। আমি এই প্রসঙ্গে বলি ৪ তারিখে দিল্লিতে গভর্নরদের সম্মেলন হয়ে গেল। তারিখের স্টেটসম্যান পত্রিকায় খুললেই দেখবেন, সেখানে গভর্নররা গোটা ভারতবর্ষে যা টছে তাকে ন্যাশনাল ফ্যালাসি বলেছেন এবং সর্ব ভারতীয় ক্ষেত্রে এর একটা সমাধান রতে হবে। অমৃতবাজার পত্রিকায় ৫ই মার্চ খবর বেরিয়েছে বিহার সম্বন্ধে এবং সেখানে লা হয়েছে বিহারে হায়ার সেকেন্ডারি যে পরীক্ষা হচ্ছে সেখানে একটি জেলা থেকে আর

একটি জেলায় ক্রমাগত নৈরাজ্য চলেছে, পরীক্ষা হলে গোলমাল চলেছে, ইনভিজিলেটারদের উপর মারধোর করা হয়েছে এবং পুলিশ কিছু কিছু লোককে গ্রেপ্তার করতে বাধ্য হয়েছে। গোটা ভারতবর্ষের মধ্যে কেবল পশ্চিমবাংলায় এই জিনিস আমরা দেখছি না। সেই কারণেই তারা এইসব কথা বলছেন। আগেকার কথা আলোচনা করলে দেখা যাবে ১৯৬৭ সালে রেভারেন্ড বলেছিলেন সর্বজনীন শিক্ষা যদি করতে হয় তাহলে এদেশি ভাষা ভার্নাকুলার মাধ্যমে তাদের শিক্ষা দিতে হবে। এইজন্য তিনি তৎকালিন সরকারের জন লরেন্সের কাছে একটি নোট পাঠিয়েছিলেন। সেই নোটের বিরোধিতা করেছিলেন কারা? উত্তরপাড়ার জমিদার ছিলেন তখন জয়কৃষ্ণ মুখার্জি এবং দেশে শিক্ষা বাড়লে দেশের মানুষ বুঝতে পারবে, এদের মত লোকেরাই বিরোধিতা করেছিলেন। বৃটিশ আমলে তারা নিজেদের ছেলে মেয়েদের সরকারি স্কুলে পড়িয়েছেন এবং তারা সকলেই প্রায় ধনী ঘরের ছেলে। সেই সময় প্রস্তাব করা হয়েছিল এই স্কুলের জন্য ২% কর বসিয়ে গ্রামের গরিব ভারনাকুলার স্কুল করার জন্য দেওয়া হোক। এইসব জমিদারের দল তাতে আপত্তি করেন। এরপরে ১৮৩৫ সালে জন ম্যাডান এডুকেশন রিপোর্ট পেশ করে বলেছিলেন জনগণের জীবনযাত্রার প্রণালী অনুসারে শিক্ষাক্ষেত্র তৈরি হোক, তখনও ঐ মহল থেকে বিরোধিতা এসেছিল। জনসাধারণ শিক্ষিত হয়ে উঠুক এটা তারা কেউ চান নি। সেই ধারাবাহিক সমাজ ব্যবস্থা এখনো ভারতবর্ষে চলেছে। পশ্চিমবাংলায় একটুখানি পরিবর্তন হলেও ২১ মাসে কিন্তু এই রাষ্ট্রীয় কাঠামোর বদল হয়নি। ধীরে ধীরে এই কাঠামো পরিবর্তন করার চেষ্টা হচ্ছে। এটা তাদের কিন্তু মনে পড়ছে না, ট্রাজেডি হচ্ছে এই। তারা কলেজের ক্ষেত্রে গোলমাল তৈরি করার চেষ্টা করছেন। ভাষা নিয়ে একটা গোলমাল করার চেষ্টা করছেন। ভাষা সমস্যা সম্পর্কে বিজ্ঞান সম্মত উপায়ে এর সমাধান করার চেষ্টা প্রথম আমাদের এই বামফ্রন্ট সরকার করছেন এবং এই উদ্যোগ সাধারণ মানুষ বুঝতে পেরেছেন। ইংরাজি সম্পর্কে তাদের দরদ হচ্ছে। এই ইংরাজি সম্পর্কে একজন শ্রদ্ধেয় মানুষ কি বলেছিলেন? 'এই কথা স্মরণ রাখতে হবে যে আমরা ইংরাজি শিক্ষা পেয়ে জাতির দাসত্ব শৃঙ্খল বৃদ্ধি করেছি'' আমি এই মানুষটির নাম উল্লেখ করতে চাই না। গান্ধীজী তার রচনা সম্ভারে কি বলেছিলেন? ''আমাদের সমস্ত প্রাদেশিক ভাষারই উন্নতি করা চাই'' এই কথা আজকে তারা ভুলে গেছেন। দীর্ঘদিন পরে গান্ধীজীর যারা অনুগামী ছিলেন তারা আজকে সেই কথার বিরোধিতা করছেন।

যুগ পরিবর্তনের সঙ্গে সঙ্গে কিন্তু ঐ যে শ্রেণী সেটা কিন্তু বদল হয়না। সেখানে শ্রেণীর স্বার্থ রক্ষা করার জন্য আবার ফিরে ফিরে তাদের সেইকথা বলতে হয়। এই হচ্ছে ব্যাপার। তারপর অনেক বক্তা দুর্নীতির প্রসঙ্গ তুলেছেন। আমি ঐ দুর্নীতির কথা, দলবাজির কথা বেশি বলতে চাই না, শুধু একটি দৃষ্টান্ত দিতে চাই। স্যার, কয়েকদিন আগে জনতা পার্টির একজন মাননীয় সদস্য শ্রী নানুরাম রায় বিষ্ণুপুরের একটি ঘটনার কথা এখানে উল্লেখ করলেন। ঘটনাটি হচ্ছে, স্বর্ন সিং কংগ্রেসের লোকেরা একজন শিক্ষিকাকে চাকরি দিয়েছিলেন, তার নাম হচ্ছে কানন পাল, কয়েকদিন আগে ইন্দিরা কংগ্রেসের লোকেরা তাকে সাসপেন্ড করেছে। তাহলে দলবাজি কোথায় হচ্ছে? স্যার, যেখানে সামান্যতম ক্ষমতা ওদের আছে সেই ক্ষমতারও ওরা অপপ্রয়োগ করছেন এই জিনিস আমরা লক্ষ্য করছি। তারপর কংগ্রেসি আমলে কি ঘটেছিল? স্যার, আমার জেলা, বাঁকুড়া জেলার কথা আমি আপনাকে বলতে পারি, সেখানে পাঁচমুড়া কলেজ বলে একটি কলেজ আছে। এই কলেজটি আদিবাসী, গরিব এবং অনুন্নত

শ্রেণীর জন্য এইভাবে প্রচার করা হয়েছিল। স্বাভাবিক ভাবে স্যার, সেখানে ট্রাইবাল ওয়েলফেয়ার ডিপার্টমেন্ট থেকে অনেক টাকা দেওয়া হয়। সেখানে জুন ১৯৭৬ থেকে এক বছর ধরে কি করা হয়েছিল সেই ঘটনার কথা বলছি। সেখানে একটি ট্রাইবাল হোস্টেল আছে, সেই হোস্টেলে ১০ হাজার একসট্রা মিল লেখা হয়েছে। এরমধ্যে ৫৩০ টি মিল পুলিশদের খাওয়ানো হয়েছিল, রাজমিস্ত্রী যারা কাজ করেছিল তাদের ২৩১টি মিল খাওয়ানো হয়েছে এবং অধ্যক্ষ মহাশয়ের যে রিক্সা নিয়ে আসেন, তাকে ৩৭টি মিল খাওয়ানো হয়েছে। কংগ্রেসিরা আবার দুর্নীতির কথা বলেন, স্যার, এইসব দুর্নীতির ঘটনা গোটা দেশব্যাপি দীর্ঘদিন ধরে ঘটছে একথা বলা যায়। স্যার, আজকে মানুষের যে চেতনার পরিবর্তন হয়েছে সেই অনুযায়ী এইসব ঘটনার স্রোত ক্রমশ অন্যদিকে মোড় নিতে শুরু করেছে। তবে সবকিছু দুর্নীতি যে এখনই দূর হয়ে যাবে তা নয়। কিছু কিছু সদস্যের সঙ্গে আমি একমত যে বৃটিশ শাসনের যে লিগেসি এবং কংগ্রেসের যে ধরনের পক্ষপাতিত্ব এবং তাদের অতীতের যে সর্ব কর্ম প্রণালী তারফলে স্বাভাবিকভাবে সেখানে সাধারণ মানুষের অসুবিধা হয়। সেখানে ডি.পি.আই-এর অফিসে গেলে ঘন্টার পর ঘন্টা বসে থাকতে হয়। সেখানে যে পদ্ধতি এতদিন ধরে চলে আসছে তাতে সেখানে দুর্নীতি বাসা বেঁধে আছে। সেখানে নানান রকমের আবর্জনা, জটিলতা রয়েছে। আজকে এই সরকার শিক্ষা ক্ষেত্রে একটা গণতান্ত্রিক পদ্ধতি, একটা সদিচ্ছার মনোভাব প্রতিষ্ঠিত করতে চাইছে এবং সেই চেষ্টা চলেছে। আজকে এই বাজেটের মাধ্যমে সর্বস্তরের মানুষ এবং বিশেষ করে নিচের তলার মানুষ যারা আছেন তাদের শিক্ষা ক্ষেত্রে উপকার করার জন্য, কিছুটা সুযোগ সুবিধা পৌঁছে দেওয়ার জন্য চেষ্টা করা হয়েছে এবং সেইভাবেই বাজেট তৈরি করা হয়েছে। স্বাভাবিকভাবে অদূর ভবিষ্যতে এই বাজেটের যে প্রতিক্রিয়া সেটা সাধারণ মানুষ উপলব্ধি করতে পারবেন। সেই কারণে স্যার, আমি এই ব্যায়বরাদ্দের দাবিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করলাম।

[7-10 — 7-20 P.M.]

**শ্রী ননী কর ঃ** মাননীয় সভাপাল মহাশয়, অনেকক্ষণ ধরে এই বাজেটের উপর আলোচনা হচ্ছে। বাজেটের পরিণতি কি হবে তাও ঠিক হয়ে আছে। এখন আমার দায়িত্ব প্রায় শেষ সময়ে এসে পড়েছে এই বাজেটকে সমর্থন করার জন্য এবং আপনাকে স্যার, বোঝানো যে ওরা যা দেখতে পাচ্ছেন না সেটা যাতে আপনি দেখতে পান। ওরা যে বাজেটের মধ্যে নতুন সুর পাচ্ছেন না, ঔপনিবেশিক শিক্ষা ব্যবস্থার যে পরিবর্তন দেখতে পাচ্ছেন না এবং আরও অনেক সব জিনিস দেখতে পাচ্ছেন না সেটা ওদের কথা থেকেই বোঝা যাচ্ছে। স্যার, ওদের মধ্যে যারা প্রাথমিক শিক্ষক, মাধ্যমিক শিক্ষক এবং কলেজ শিক্ষক আছেন তারা কলেজে গিয়ে বা স্কুলে গিয়ে এগুলি দেখতে পান বলেই আমরা দেখছি এবারে ওদের ঝাঁজ কম। কিন্তু তবুও কিছু বলতে হবে তাই এই সমস্ত কথা বলছেন। ওরা গত ৩০ বছর ধরে শিক্ষা ব্যবস্থাকে এমন একটা জায়গায় নিয়ে গিয়ে দাঁড় করিয়েছেন যারজন্য ওরা আজকে আর কিছুই দেখতে পাচ্ছেন না। ওরা তাই আজকে অন্ধ সাজবেন, কালা সাজবেন এবং আপনাকেও যাতে স্যার, ওরা সেই পথে নিয়ে না যান সেইজন্য আমি আপনার কাছে এই শিক্ষা বাজেট নিয়ে বলতে গিয়ে ওরা যা বলেছেন, যা করেছেন এবং আমরা গত কয়েকমাস ধরে যা করতে পেরেছি সেটা আপনাকে একটু মনে করিয়ে দিতে চাই। গত কয়েক মাস যা যা ওরা

করতে পেরেছেন সেটা আপনাকে মনে করিয়ে দিই। প্রথম কথা যেটা পশ্চিমবাংলার ক্ষেত্রে, কোনওদিন ওরা বলতে সাহস পায়নি সেটা হচ্ছে মাধ্যমিক স্তরে ক্লাশ ১০ পর্যন্ত শিক্ষা অবৈতনিক করে দিয়েছেন। আগামি বছর থেকে পরিপূরক কার্যকর হবে এবং এ বছর থেকে ক্লাশ ৮ পর্যন্ত ফ্রি হচ্ছে। ওরা নুতন স্কুলের রেকগনিশন দেখতে পাচ্ছেন না। কি করে দেখবেন? ১৯৭৫ সালের পর পশ্চিমবাংলায় কোনও মাধ্যমিক বিদ্যালয় স্বীকৃত হয়নি। তারপর স্পেশাল পার্মিশনের কথায় আসা যাক। ওরা স্পেশ্যাল পার্মিশনের জন্য সামান্য কিছু পেতেন। স্কুল রেকগনিশন দিলেন এমন স্কুলকে স্পেশ্যাল পার্মিশন দিয়েছেন, আমার নির্বাচনি কেন্দ্রের কথা বলছি, যে স্কুলের কোনও রেকগনিশন নেই। সামান্য কিছুর বিনিময়ে যে স্কুলের রিকগনিশন নেই সেইরকম স্কুলকে স্পেশ্যাল পার্মিশন দিয়েছেন। তারজন্য ১৯৭৫ সালের পরে কোনও মাধ্যমিক স্কুলের রেকগনিশন হয়নি। এই সরকার এসে শুরু করেছেন কিন্তু সেটা ওদের মতো কায়দায় নয়। ওরা খালি কি করেছেন? কমিটি হচ্ছে, ইন্সপেকশন হচ্ছে, রিপোর্ট দিচ্ছেন এবং এমন কি ওদের চিঠি ২/৪ খানা আমার কাছে আছে। সমস্ত কিছু বিচার বিবেচনা করে রেকগনিশন শুরু হয়েছে। এতদিন যে বাধা ছিল সেটা আমরা অতিক্রম করেছি সেটা ওরা দেখতে পাচ্ছেন না। আজকে নতুন করে গ্রামাঞ্চলে কি প্রাথমিক স্কুল, কি মাধ্যমিক স্কুলে ছেলে মেয়েদের বেশি না হলেও কিছু অন্তত টিফিন দিতে পারা যাচ্ছে, মেয়েদের কিছু পোষাক দেবার ব্যবস্থা করতে পারা যাচ্ছে। এইসব জিনিস ওরা দেখতে পাচ্ছেন না। যদিও ওরা এটা দেখতে পারবেন না কারণ তাদের উপায় নেই। ওরাও আগে ২/৪টি দিতেন কি না জানিনা, ছেলে-মেয়েরা না পারলেও ওরা পরে ফেলতেন কিনা জানিনা। কিন্তু আমরা এখন এই সবগুলি দেখছি যে দেওয়া হচ্ছে এটা ওরা দেখতে পাচ্ছেন না। আমার মনে আছে যখন বোর্ড অব সেকেন্ডারি এডুকেশনকে বাতিল করা যায়, সেখানে যখন অ্যাডমিনিস্ট্রেটর নিয়োগ হয় আমরা মনেকরি যত দ্রুত সম্ভব ওখানে নির্বাচিত বোর্ড-এর হাতে দেওয়া উচিত। একথা একবারও ওরা বললেন না যে বোর্ডের অ্যাডমিনিস্ট্রেটর, সে যত খারাপ কাজ করুক না কেন, পরীক্ষাটা ঠিকমতো নিচ্ছে, রেজাল্টটা ঠিকমতো বের হচ্ছে এবং বছরের পর বছর যে সমস্ত ছেলে মেয়েরা সার্টিফিকেট পায়নি তাদের সার্টিফিকেটের জন্য ব্যবস্থা করছেন। আজকে যে সমস্ত শিক্ষকদের জোর জুলুম করে চাকুরি কেড়ে নিয়েছেন সেইরকম শত শত শিক্ষকদের চাকুরি ফিরিয়ে দেওয়া হয়েছে এবং ওরা অন্যায় করে যে সমস্ত শিক্ষকদের ডি.আই.আর., মিসাতে গ্রেপ্তার করেছিলেন এমন কি কংগ্রেসি রাজত্বে কংগ্রেসি শিক্ষককেও গ্রেপ্তার করা হয়েছিল সেই সমস্ত শিক্ষকদের সেই পিরিয়ডের বেতন দেওয়া হয়েছে সেটা ওরা দেখতে পাচ্ছেন না। ওদিক থেকে যে প্রধান শিক্ষক মহাশয় বক্তৃতা করেছেন, তিনি নিচের তলার লোক, পিওন ইত্যাদি সম্পর্কে দুঃখ প্রকাশ করেছেন। ওরা দেখছেন যে বর্তমানে ম্যানেজিং কমিটিতে নুতন নিয়ম হয়েছে এবং তাতে ক্লাশ ৪-এর একজন কর্মচারীর পাশে বসে হেড মাস্টারকে কাজ করতে হবে বলে হয়ত লজ্জা লাগছে। সেজন্য তিনি স্বীকার করতে পারছেন না। আজকে ওরা দেখতে পাচ্ছেন না যে এত বছর আগে আমাদের যারা ক্লাশ ৩, ক্লাশ ৪ স্টাফ ছিল তাদের কোনও ছুটির নিয়ম ছিল না এবং এটা উনি প্রধান শিক্ষক হিসাবে ভাল ভাবেই জানেন। আজকে একজন পিওন, একজন কেরানি বাবু তারা সেই জিনিস পাচ্ছেন। ওরা দেখতে পাচ্ছেন না যে এবারে যে ছুটির রুল তৈরি হয়েছে গত ৩০ বছর বাদে এবং একজন প্রধান শিক্ষক বা একজন সহ শিক্ষক সকলেই একরকম ছুটি

পাবেন, এটা চালু হয়েছে। বামফ্রন্ট সরকার ঠিক করেছেন যে মাসের মাইনা মাসের এক তারিখে বেতন দেওয়া হবে। এই যে মাসের মাইনা মাসে দেওয়ার যে ব্যবস্থা ব্যাঙ্কের মাধ্যমে হয়েছে সেটা ওরা দেখতে পাচ্ছে না। আমি জানিনা, প্রধান শিক্ষক হিসাবে উনি আগে হয়ত বেতন নিতেন এবং সেজন্য তার কাছে কোনও পরিবর্তন বলে মনে হচ্ছে না। কিন্তু সমস্ত সাধারণ শিক্ষকের কাছে এটা মনে হয়েছে। এতদিন নিয়ম ছিল যে বছরের মাইনা বছরে পাওয়া যেত না। ১২ মাসে ১১ মাসের বেশি বেতন কোনওদিন পাওয়া যায়নি। আর সেখানে প্রতি মাসের বেতন স্কুলে পাচ্ছে ব্যাঙ্কের মাধ্যমে, কলেজে পে প্যাকেট দেওয়ার ব্যবস্থা হয়েছে, এই জিনিস কিন্তু ওরা দেখতে পাচ্ছেন না। ওরা দেখতে পাচ্ছেন না যে আজকে শুধু মাত্র হাইস্কুল, জুনিয়ার হাই নয় সমস্ত মাদ্রাসাকে বেতনের আওতার মধ্যে আনা হয়েছে, এরা সকলেই বেতন পাবে। স্যার, আমি আপনাকে বলি, অতীতে জুনিয়ার হাইস্কুল, জুনিয়ার মাদ্রাসার কোনও শিক্ষক বেতন পেতেন না, শুধু মাত্র ডি.এ. পেতেন। শুধু তারা সই করতেন বাধ্য হয়ে ডি.এ. পাওয়ার জন্য। কিন্তু বেতন কেউ পেতেন না। এই মিথ্যাচার করতে বাধ্য করা হত শিক্ষকদের। এখন এই বামফ্রন্ট সরকার আসার পর যেই ওঁরা শিক্ষকদের আন্দোলন, শিক্ষকদের সমস্যা, শিক্ষার সমস্যার সঙ্গে মিলিয়ে গেলেন, তারজন্য ঠিক করেছেন সমস্ত শিক্ষক বেতন পাবেন, মাধ্যমিক শিক্ষক যারা জুনিয়ারে কাজ করেন, তারাও এই বেতন পাবেন। হাইস্কুলে করেন, যেখানেই কাজ করেন, সকলেই বেতন পাবেন। যে কাজ ওঁরা করেননি ওঁরা ঠিক করেছিলেন যে ঘাটতি ভিত্তিক কোনও স্কুল নেওয়া হবে না, এবারে শিক্ষামন্ত্রীদ্বয় যে স্কুলই হোক, তাঁকে রেকমেন্ডেশন দেওয়া হবে। আমি আগেই বলেছি, ওদের সময় এই রেকগনিশন উঠে গিয়েছিল, ১৯৭৩-৭৪ সালে যেসব স্কুলগুলোকে রেকগনিশন দেওয়া হয়েছিল, সেইগুলোকে শুধু নেওয়াই হয়নি, সেই সমস্ত স্কুলের শিক্ষকরা ঘাটতি ভিত্তিক বেতন পাবেন। শুধু তাই পাবেন না, এই বছর যে স্কুলগুলো নতুন স্বীকৃত হয়েছে বা স্বীকৃত হবে সেইসব স্কুলের শিক্ষকরা শুধু সই করবেন না, তারা বেতন পাবেন, তার ব্যবস্থা হয়েছে। এটা ওঁরা কিন্তু দেখতে পাচ্ছেন না। ওঁরা দেখতে পাচ্ছেন না যে কলকাতার মতো শহরে ওঁরা নিয়ম করে দিয়েছিলেন যে ভাড়া বাড়িয়ে যে স্কুলগুলো আছে, সেইসব বাড়ির ভাড়া দেওয়া হবে না। আপনাদের বলি, ভাড়া দেবনা স্কুল হবে এটা চলতে পারেনা। সেইজন্য এবার বামফ্রন্ট সরকার ঠিক করেছেন যে ভাড়া দেওয়া হবে। ওঁরা তা জানেন না, জানতে চান না, দেখতে পাননা। নিয়ম ছিল ট্রেন্ড হলে কেবল মাত্র ইনক্রিমেন্ট হবে, এই সরকার ঠিক করেছেন, যে কোনও শিক্ষক, যারা ক্লাশ করেছেন, তারা ট্রেন্ড না হলেও তাদের ইনক্রিমেন্ট দেওয়া হবে, এই ব্যবস্থাটা ওরা দেখতে পাচ্ছেন না। ওঁরা নিয়ম করেছিলেন সিলেবাস পরিবর্তন করলেন, জুনিয়ার হাইতে বায়ো সায়েন্স ইত্যাদি ঢুকিয়ে দিলেন, ভাল মন্দের কথা পরে। কিন্তু কারা পড়াবেন, তা ঠিক ছিল না। ওরা জুনিয়ার হাইস্কুলগুলোকে চার ক্লাশের জন্য ৫ জন শিক্ষক দিতেন না। এই সরকার এসে বললেন যে বায়ো সায়েন্স পড়াবার জন্য অন্তত আর একজন এক্সট্রা টিচার চাই, সেই টিচার ওরা দিয়েছেন। ওঁরা বছরের পর বছর বিভিন্ন স্কুলে হাইস্কুলে যে টিচারের পোস্ট খালি ছিল, তাতে নতুন টিচার দিতেন না। এই সরকার না পারলেও, সমস্ত পোস্টে না পারলেও অনেকগুলো পোস্ট ভর্তি করেছেন। এমন কি হায়ার সেকেন্ডারি কোর্স করলেন, আবশ্যিকভাবে কারোর সঙ্গে পরামর্শ না করে করলেন, কিন্তু যা করলেন তা পড়াবার জন্য শিক্ষক দেবার দায়িত্ব ওঁরা নেননি।

কিন্তু এই সরকার এসে কম সে কম দুজন করে শিক্ষক দিয়েছেন এবং দরকার হলে পার্ট টাইমার ১০ জন পর্যন্ত দেওয়ার ব্যবস্থা করেছেন। এই জিনিস ওঁদের দেখার কোনও উপায় নেই। সেই সময় ওদের যাদের নিজের নিজের ক্ষমতা ছিল, তারা সেখানে শুধু বিল্ডিং গ্রান্ট আদায় করে নিয়ে আসতেন, এই গ্রান্ট সেই গ্রান্ট আদায় করে নিয়ে আসতেন। এই যে ছড়িয়ে ছিটিয়ে সমস্ত জায়গায় দলের স্বার্থে বিভিন্ন জায়গায় বিল্ডিং গ্রান্ট পাস করে নিতেন বুক গ্রান্ট নেওয়া হয়েছে কিন্তু বই দেওয়ার কোনও ব্যবস্থা ছিল না। আজকে এই সমস্ত জিনিস আর চলছে না। এই সমস্ত জিনিস ওরা দেখতে পাচ্ছেন না। মাদ্রাসার তাঁবেদাররা দেখতে পাচ্ছেন না, মাদ্রাসার শিক্ষক, সে আবার বেতন পায়, এটা অতীতে কোনও মাদ্রাসা শিক্ষক কল্পনা করতে পারতেন না। এখন মাদ্রাসার জুনিয়ার হাই থেকে আরম্ভ করে সব স্তরের মাদ্রাসা শিক্ষকরা হাইস্কুলের মতো বেতন পাচ্ছেন। শুধু তাই পাচ্ছেন না, সিনিয়ার মাদ্রাসায় যার কোনও স্কেল নেই, যারা সবচেয়ে বেশি আরবি পড়ান, তাদের স্কেল তৈরির ব্যবস্থা করা হচ্ছে। আজকে বিভিন্ন মাদ্রাসায় বুক গ্রান্ট দেওয়ার ব্যবস্থা হচ্ছে, এইসব জিনিস মাদ্রাসার প্রবক্তারা দেখতে পাচ্ছেন না, জনতা পার্টি, কংগ্রেস এরা দেখতে পাচ্ছেন না। ওঁরা যদি দেখতে পেতেন তাহলে এখানে এসে কি করবেন, সেই কারণে উনারা দেখতে পাচ্ছেন না। আমি অন্তত ব্যক্তিগত ভাবে খুব খুশি, ওরা যদি দেখতে পেতেন তাহলে হয়তো আমাকে ভাবতে হত, এই বাজেটকে সমর্থন করা ঠিক হবে কিনা। সেই কারণে আজকে এই সরকারকে সমর্থন করি, এই কাজকে সমর্থন করি। সরকারের দীর্ঘ জীবন কামনা করা আজকে আমাদের দায়িত্ব, কর্তব্য। কিন্তু তাই বলে আমি বলবনা যে, সবকিছু হয়েছে, হতে পারে না। কিন্তু যেগুলি হয়েছে সেগুলি আমাদের স্বীকার করতে হবে এবং যা হয়নি তার সম্বন্ধে দু'একটি বিষয়ে এখানে আলোচনা করতে হবে। আমি সেই প্রসঙ্গে বলছি যে, সরকার সিদ্ধান্ত গ্রহণ করেছেন ব্যাঙ্কের মাধ্যমে মাসের ১লা তারিখ শিক্ষকদের বেতন দেওয়া হবে। কিন্তু তা হচ্ছে না। ব্যাঙ্কগুলি আমাদের সঙ্গে কো-অপারেট করছে না। সেই ব্যাপারে ব্যাঙ্কগুলির সঙ্গে সরকারের আলোচনা করা দরকার। আজকে শিক্ষকদের মধ্যে প্রায় ২।। হাজার শিক্ষক আছেন যারা পেনশন পাবেন। কিন্তু তাদের মধ্যে অনেক শিক্ষক আছেন যাদের পেনশনের পরিমাণ মাত্র ২৫ টাকা, অথচ তারা দীর্ঘদিন শিক্ষকতা করেছেন। সরকারি কর্মচারী বন্ধুদের ক্ষেত্রে আজকে আমরা ন্যায় বিচার করছি, সেরকম পেনশন যাতে এইসব শিক্ষকরা পান, তাদের পেনশনের পরিমাণ যাতে বাড়ে এবং তার সঙ্গে ডি.এ. দেওয়া যায় যাতে তার ব্যবস্থা করা দরকার এবং পেনশন যাতে তারা ব্যাঙ্কের মাধ্যমে পেতে পারেন তার ব্যবস্থাও হওয়া দরকার। আমি মনেকরি মধ্যশিক্ষা পর্ষদ গঠনের জন্য যে প্রচেষ্টা নেওয়া হচ্ছে নতুন আইন তৈরি করে তাকে আরও তরান্বিত করা প্রয়োজন। এবং উচ্চ মাধ্যমিক সম্পর্কে একটু দ্রুত সিদ্ধান্ত গ্রহণ করা দরকার, যেটা কলেজ এবং স্কুলের দ্বৈত শাসনের মধ্যে পড়ে আছে, সেটার ব্যাপারে দ্রুত ব্যবস্থা গ্রহণ প্রয়োজন। সেইসঙ্গে আজকে আমাদের অনেক শিক্ষক আছেন যাদের অনুমোদন নেই, বিশেষ করে যাদের বয়স বেশি হয়ে গেছে, তাদের রিটায়ারমেন্টের সময় পেনশনের ক্ষেত্রে খুব অসুবিধা হবে। কারণ বোর্ড থেকে ডি.পি.আই-এর হাতে চলে এলে অনুমোদনের ব্যাপারে আগে আমরা দেখেছি ওদের ইচ্ছার উপর অনুমোদন দেওয়া, না দেওয়া নির্ভর করত, যারফলে এরা অনুমোদন পাননি। আমার মনেহয় একটা নির্দিষ্ট সময়, অর্থাৎ যারা অন্তত দু'বছর সরকারি ডি.এ. পেয়েছেন তাদের সরাসরি অনুমোদন দিয়ে দেওয়া

উচিত। এটা আমাদের সরকারকে আজকে ভাবতে হবে।

[7-20 — 7-30 P.M.]

সেই সঙ্গে সঙ্গে আমাদের ভাবতে হবে যে, শিক্ষা রাজ্যের বিষয় ছিল সেটা যাতে রাজ্যের বিষয়ই থাকে। এইসঙ্গে আমি আর একটি বিষয়ে বলতে চাই, সেটা হচ্ছে একটা কথা উঠেছে এবং সেটা হঠাৎ হঠাৎ বা মাঝে মাঝেই ওঠে যে, আমাদের এখানে বহু স্কুলে নাকি দু'জন করে হেড মাস্টার আছে, এবং যারা এটা বলেন তারাও একথাও বলেন যে এরফলে অরাজকতা চলছে। ঠিক কথা অরাজকতা নিশ্চয়ই। কিন্তু দু'জন হেড-মাস্টার হল কেন? কি কারণে হল? বহু হেড-মাস্টারকে তাড়িয়ে দিয়ে সেখানে নতুন হেড-মাস্টার নিয়োগ করা হয়েছিল। এই সরকার আসার পর যাদের অন্যায়ভাবে তাড়িয়ে দেওয়া হয়েছিল তাদের আবার চাকরি ফিরিয়ে দিয়েছেন। কিন্তু যারা পরে এসেছেন তাদের তাড়ানো হচ্ছেনা, এর ফলেই দু'জন করে হেড-মাস্টার অনেক জায়গায় হয়ে গেছে। এটা আজকে ওঁদের বোঝা দরকার। স্যার, আমি আপনার কাছে একটা ঘটনার কথা বলতে পারি। বর্ধমান শহরের একটি স্কুলের নামে আমি পড়ে যাচ্ছি, সেখানে একজন বিখ্যাত ব্যক্তি হেড-মাস্টার হয়েছেন, আগে তিনি ছিলেন অ্যাসিস্ট্যান্ট টিচার, তিনি আবার বিধানসভার সদস্যও ছিলেন, নামটা বলে রাখি, নাম হচ্ছে তুহিন সামন্ত, তিনি অ্যাসিস্ট্যান্ট টিচার ছিলেন, রিভলভার দেখিয়ে সেই স্কুলের হেড-মাস্টারকে তাড়িয়ে দিয়ে হেড-মাস্টার হয়েছেন। বর্তমান সরকার যখন তাঁর নীতি নিয়ম অনুযায়ী সেই পুরনো হেড-মাস্টারকে আবার ফিরিয়ে এনেছে, তখন উনি আবার মামলা করেছেন। তা এখন এখানে জর্জ সাহেবদের কথা বলা যাবেনা, বলতে বাধা আছে, তবুও আমি বলব যে, জজ সাহেবরা আইন বোঝেন, বাস্তব বোঝেন না। তাই মামলায় কিছু গোলমাল আছে। তিনি কংগ্রেসের নেতা ছিলেন, তিনি হেড-মাস্টার থাকা কালে তাঁর বিরুদ্ধে যে অভিযোগ উঠেছে, সেটা আমি এখন বলছি এবং আমি আশা রাখছি সরকার সে বিষয়ে তদন্ত করবেন। দরকার হয় জনতা-পার্টির সন্দীপবাবু এবং কংগ্রেসের সোহরাব সাহেবকে নিয়েও তদন্ত করতে পারেন। অভিযোগটি হচ্ছে, আপনি জানেন যে, মাধ্যমিক স্কুলের শিক্ষকরা বি.টি. পড়তে পারেন ১৮ মাসের একটা কোর্সে এবং সেখানে নিয়ম আছে যে সেই কোর্সে শুধু মাত্র অ্যাপ্রুভ টিচাররাই পড়তে পারবে। কিন্তু সেখানে আমি নাম দিয়ে বলছি ঐ বয়েজ স্কুলে কোনও শিক্ষিকা নেই, অথচ সেখান থেকে হেড-মাস্টার শিক্ষক এবং শিক্ষিকাদের নামে সার্টিফিকেট দিয়েছিলেন। তাদের নাম হচ্ছে, হৃদয় সোম, সুকুমার ব্যানার্জি, পূর্ণিমা মুখার্জি এবং আর একজন মহিলা শিক্ষিকার।

আমি তদন্ত করতে বলব এবং করবার পর ওঁদের বিরুদ্ধে যখন মামলা তখন ওঁরা বলবেন গণতন্ত্র বিপন্ন। আমাদের অধিকারের উপর হস্তক্ষেপ করা হচ্ছে। অনেক জায়গায় অ্যাডমিনিস্ট্রেটরের জন্য ওঁরা খুব দুঃখিত, আমি বলব অ্যাডমিনিস্ট্রেটর খুব বেশি হয়নি এবং ২৫ থেকে ৩০টা স্কুলে কমিটি সুপারসিডেড হয়েছে। আমি বলছি ৫০০ স্কুলে অ্যাডমিনিস্ট্রেটর বসেছে। ওদের আমলে। ২৫০ স্কুলে অ্যাডহক কমিটি করলেন নির্বাচনে হেরে যাবেন বলে। সেইজন্য ২৫০টা স্কুলে অ্যাডমিনিস্ট্রেটর বসাতে হয়েছে আরও প্রায় ১৫০টা জায়গায় অ্যাডমিনিস্ট্রেটর করতে হয়েছে কারণ কমিটির জীবন চলে গেছে। এ সম্বন্ধে আমি একটা কথা বলতে চাই। তিনি একজন খুব বিখ্যাত লোক। হেড-মাস্টার অ্যাশোসিয়েশনের সোহরাব

সাহেব যার সদস্য এবং তার নেতা প্রদ্যোত সিংহের কথা। তিনি অরবিন্দ বিদ্যামন্দিরের সঙ্গে যুক্ত, সেই বয়েজ স্কুলের অ্যাডহক কমিটি হয়েছে ১৯৭২ সাল থেকে সেখানে নির্বাচন হচ্ছে না। তারসঙ্গে আবার সি.পি.আইয়ের খুব সম্পর্ক আছে। সি.পি.আইয়ের নেত্রী বীনা চৌধুরি যে স্কুলের প্রধান শিক্ষিকা তিনি সেই বালিকা স্কুলের আবার সেক্রেটারি, অর্থাৎ তিনি দুটোরই সেক্রেটারি। তিনি শিক্ষক আন্দোলনের নেতা, কোনও নির্দিষ্ট দুর্নীতির অভিযোগ হয়নি বলে ভাঙা হয়নি, আপনারা বিচার করবেন এইরকমভাবে দিনের পর দিন, বছরের পর বছর কমিটিগুলি আটকে রাখবেন নির্বাচন করবেন না, সেখানে সেই সমস্ত কমিটিগুলি যদি ভাঙা হয় ক্ষতি কি? ওরা বলছেন আমাদের শিক্ষানীতি বানচাল হয়ে যাচ্ছে এবং আরেকজন বললেন কোনও শিক্ষা নীতিই নেই, আমি বলছি যাদের কোনও নীতিবোধ নেই তারা শিক্ষানীতি বুঝতে পারবেন না। কিন্তু আমি বলছি আমাদের সমস্ত নীতির পেছনে জনসাধারণ আছেন যারা আপনাদের মতো এই নরককুলকে সরিয়ে দেবে। সেইজন্য সর্বশেষে আমি খোলা মন নিয়ে এই বাজেট সমর্থন করলাম এবং আশা করি সকলেই এই বাজেটকে সমর্থন করবেন।

[7-30 — 7-40 P.M.]

**শ্রী কালিপদ বর্মন ঃ** মাননীয় সভাপাল মহাশয়, শিক্ষামন্ত্রীদ্বয় যে ব্যয়-বরাদ্দের দাবি উত্থাপন করেছেন তাকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই, বিরোধী পক্ষ থেকে বললেন ঔপনিবেসিক শিক্ষা নীতি এখন চলছে, নৈরাজ্য, বিশৃঙ্খলা চলছে। একথা বলার অপেক্ষা রাখে না যে ওঁরাই এর স্রষ্টা। এজন্য ভূতের মুখে রাম নামের মতো শোনা যাচ্ছে। যাইহোক আমি এখানে কয়েকটি গঠনমূলক সুপারিশ করছি। এর আগে একটি কথা বলতে চাই ২৪-পরগনা জেলার গোসাবা থানার সুন্দরবন দশরথ কলেজের গভর্নিং বডিতে গভর্নমেন্ট নমিনি পাঠাবার জন্য ১৯৭৮ সালের ফেব্রুয়ারি মাস থেকে আমি কয়েকবার উচ্চশিক্ষা মন্ত্রীকে বলেছি এবং চিঠিও লিখেছি, কিন্তু আজ পর্যন্ত কিছু হল না। গভর্নিং বডিতে গভর্নমেন্ট নমিনি যদি না যায় তাহলে সেই কলেজে অব্যবস্থা অর্থনৈতিক কারচুপি এগুলো চলবেই। শ্রী সৌরেন ভট্টাচার্য, এম.পি.ও এ বিষয়ে দ্রুত ব্যবস্থা করার জন্য অনেকবার বলেছেন এবং আমিও সেই অনুরোধ করছি। শিক্ষা নীতির কয়েকটা মৌলিক বিষয় সম্পর্কে আমি দৃষ্টি াকর্ষণ করছি। প্রাথমিক শিক্ষা বিনা পয়সায় এবং মাধ্যমিক শিক্ষা অষ্টমশ্রেণী পর্যন্ত ছাত্র- াত্রিরা পড়তে পারবে। কিন্তু যাদের স্কুলে আসার ক্ষমতা নেই তাদের শিক্ষার কি ব্যবস্থা হবে া সম্পর্কে একটা নীতিগত পরিবর্তন দরকার। এ বিষয় প্রত্যেক গ্রামে পঞ্চায়েতের অধীনে াকটা রেসিডেন্সিয়াল স্কুল করা দরকার যেখানে শ্রমজীবী মানুষ কৃষক মজুরদের ছেলেরা াড়তে পারবে এবং তাদের জন্য বিনা পয়সায় খাদ্য বস্ত্র স্বাস্থ্য ইত্যাদির ব্যবস্থা থাকবে। আমরা শ্রমজীবী মানুষের কাছ থেকে যে লেবার ভ্যালু পাই তা যখন ইনকাম হয়ে আসে এবং সেটা যখন ডিসট্রিবিউশন হয় তার বেনিফিট এই সমস্ত মানুষ পায় না। তারা যে বলবার ভ্যালু পাচ্ছে তার বিনিময়ে তাদের কিছু পজিটিভ বেনিফিট দেওয়া দরকার। সুতরাং এ বিষয়ে সরকারি নীতির পরিবর্তন আশা করছি। কলেজের নানারকম সমস্যা আছে অনেক কলেজ আছে যার অধ্যাপকরা এম.এল.এ. বা এম.পি. তাদের পক্ষে সেসনের সময়ে কলেজের পঠন পাঠনের খুব অসুবিধা হয়। কিন্তু কলেজগুলির অবস্থা এমন নয় যে সেই সময় পার্ট

টাইম লেকচারার তারা নিয়োগ করবেন কাজেই এই সময় যাতে পার্মানেন্ট পার্ট টাইম লেকচারার বা টেম্পোরারি ফুল টাইম লেকচারার তারা রাখতে পারেন তারজন্য গভর্নমেন্ট অর্ডার থাকা উচিত। বহু কলেজের অধ্যাপকের পদ খালি আছে, এরজন্য কলেজ সার্ভিস কমিশন আছে কিন্তু তাদের প্যানেল অনেকদিন হয়ে পড়ে আছে। এই প্যানেল তৈরি করে এইসব জায়গায় ৩ বা ৬ মাসের জন্য যাতে অস্থায়ীভাবে শিক্ষক নিয়োগ করা যায় তারজন্য গভর্নমেন্ট ব্যবস্থা অবলম্বন করুন। ৩ বা ৬ মাসের জন্য এই অ্যাপয়েন্টমেন্ট পাবার জন্য কলেজ সার্ভিস কমিশনে প্যানেল তৈরি হয়ে যাতে তাদের নাম লিস্টেড হতে পারে সেই ব্যবস্থা করা দরকার। এই ব্যবস্থা পঠন-পাঠনের পক্ষে খুব উপযোগী হবে। আর একটা সমস্যা দেখা দিয়েছে যে দ্বিবার্ষিক ডিগ্রি কোর্স চালু হয়েছে, কিন্তু সব বিষয়ে সিলেবাস হয়নি। যখন বাংলা সাবজেক্টের কোনও সিলেবাস এখন পর্যন্ত ইউনিভার্সিটি থেকে পাঠানো হয়নি ফলে ছাত্র-ছাত্রিরা কি পড়বে এখনও স্থির করতে পারছে না বা অধ্যাপকরা কি পড়াবেন তাদের পক্ষে তা ঠিক করা সম্ভব হচ্ছে না। আর একটা সমস্যা আছে সেটা হচ্ছে অনেক কলেজে বিভিন্ন ফান্ড ভেঙে পে প্যাকেট চালু হওয়ার আগে শিক্ষক মহাশয়দের বেতন দিতেন। এখন যদিও সেই বকেয়া বেতন দেওয়ার কথা সরকার চিন্তা করছেন বা ব্যবস্থা নিচ্ছেন কিন্তু যারা অন্যান্য ফান্ড ভেঙে শিক্ষক মহাশয়দের বেতন দিয়েছেন তাদের সেটা শো করাবার কোনও উপায় নেই, তাদের ব্যবস্থা কি হবে এই ব্যাপারে সহানুভূতির সঙ্গে চিন্তা করলে সেইসব কলেজগুলি উপকৃত হবে। অনেক কলেজে অনেকরকম দুর্নীতি আছে, অব্যবস্থা আছে, সব বলা সম্ভব নয়, তবে কয়েকটি ব্যাপার সম্পর্কে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। ২৪-পরগনা জেলার চম্পাহাটি সুশীল কর কলেজের অধ্যক্ষ প্রাক্তন কংগ্রেসি এম এল এ ললিতকুমার গায়েনকে ৮ হাজার টাকা দিয়েছিল। ১৯৭৫-৭৬ সালে ইউনিভার্সিটি থেকে একটা এনকোয়ারি টিম এনকোয়ারি করার জন্য সেখানে গিয়েছিলেন, তারা এই ব্যাপারটা জানেন। কিন্তু অধ্যক্ষকে কি কারণে সেই ৮ হাজার টাকা দেওয়া হল, তার পিছনে গভর্নিং বডির কোনও সুপারিশ ছিল কিনা এর কোনও তথ্য দেখাতে পারেন নি, তার স্বপক্ষে কোনও প্রমাণ তিনি দিতে পারেন নি। এই তদন্তের কি ফল হল এটাও এখন পর্যন্ত পাওয়া যাচ্ছে না। ২৪ পরগনার দক্ষিণ বারাসত কলেজের অধ্যক্ষ ৭৫ হাজার টাকা শিক্ষক ও শিক্ষা কর্মিদের মধ্যে অ্যাডভান্স হিসাবে দিয়েছেন। কিন্তু তার আগে গভর্নিং বডির একটা পার্মিশন নিতে হয়।

**মিঃ চেয়ারম্যান :** এই ব্যয় বরাদ্দ মঞ্জুরি দাবির উপর নির্দিষ্ট সময় অনুযায়ী ৭-৩৭ মিঃ আলোচনা শেষ হওয়ার কথা, কিন্তু এই সম্পর্কে বাকি আলোচনা শেষ করার জন্য আরও কিছু সময় প্রয়োজন। তাই আমি বিধানসভা কার্যপ্রণালি ও পরিচালন ব্যবস্থার ২৯০ নিয়মানুযায়ী এই ব্যয়বরাদ্দের দাবির উপর আলোচনার সময় আরও এক ঘন্টা বাড়ানোর জন্য আমি সদস্যদের অনুমতি চাচ্ছি। আশা করি এতে কারোর অসম্মতি নেই। অতএব সভার সিদ্ধান্ত অনুযায়ী আলোচনার সময় আরও এক ঘন্টা বাড়ানো হল।

**শ্রী কালীপদ বর্মণ :** মাননীয় সভাপাল মহাশয়, এই দক্ষিণ বারাসত কলেজের অধ্যক্ষ গভর্নিং বডির পার্মিশন ছাড়া কিভাবে এই টাকা অ্যাডভান্স করতে পারেন আমি বুঝি না। কাজেই এই সমস্ত দুর্নীতির সরকারি তদন্ত হওয়া দরকার। কলেজে কলেজে হিসাবের যে

কারচুপিগুলি থাকে, যে দুর্নীতিগুলি থাকে এগুলি শুধু অডিটে ধরা পড়ে না। অডিটকে একটা প্রিন্সিপল মেনে চলতে হয়, তাই কারচুপি ধরা তাদের পক্ষে সম্ভব নয়। সেজন্য একটা তদন্তের ব্যবস্থা হওয়া দরকার। সর্বশেষে আর একটা কথা বলছি সেটা হচ্ছে বাংলা ভাষায় ডিগ্রি স্তর পর্যন্ত বিভিন্ন সাবজেক্ট পড়াবার ব্যবস্থা সরকার ঘোষণা করেছেন। এটা খুব ভাল কথা, কিন্তু এই টেক্সট বইগুলির বঙ্গানুবাদ এখন পর্যন্ত ঠিক ঠিক হচ্ছে না। এই বঙ্গানুবাদের সমস্ত ব্যবস্থাটা সরকার যাতে হাতে নেন এবং দ্রুত করেন তারজন্য আমি সরকারকে অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[7-40 — 7-50 P.M.]

**শ্রী মুস্তাফা বিন কাশেম :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৭৯-৮০ সালের জন্য শিক্ষা খাতের ব্যয় বরাদ্দের দাবি রেখে মন্ত্রীদ্বয় যে বিবৃতি দিয়েছেন আমি দেখেছি তারমধ্যে ভবিষ্যতের জন্য শ্রুতি মধুর অবাস্তব প্রতিশ্রুতি নেই, এই বাজেট বক্তব্যের মধ্যে ঝংকারময় অবাস্তব কোনও প্রতিশ্রুতি নেই ভবিষ্যতের জন্য এবং এই ২১,২২ মাস সময় কি কি কাজ করা হয়েছে সে সম্বন্ধে কল্পনা প্রসূত কোনও খতিয়ান উপস্থিত করা হয়নি সেইজন্য এই বাজেটকে আমি অভিনন্দন জানাচ্ছি, আমি একে সমর্থন করছি। এই ২১, ২২ মাস ধরে বামফ্রন্ট সরকার যে আন্তরিক প্রয়াস চালিয়েছেন তাতে তারা কি কি করেছেন এবং আগামি দিনে কি করবেন তার একটা ঠিক ঠিক ছবি এই বাজেটের মধ্যে তুলে ধরেছেন। কি করতে চান সেটা আমাদের যে বই হয়েছে তার মধ্যেই বিস্তারিতভাবে লেখা রয়েছে কাজেই তারমধ্যে আমি যাচ্ছি না। মাননীয় সভাপতি মহাশয়, আমরা জানি আমাদের দেশের জনজীবনে অনেক মৌলিক সমস্যা রয়েছে, এবং শিক্ষা ক্ষেত্রেও তা থেকে বিচ্ছিন্ন নয়। এরমধ্যে প্রধান জিনিস যেটা রয়েছে সেটা হচ্ছে স্বাধীনতার ৩১ বছর পরেও আমাদের দেশে শিক্ষা ব্যবস্থা ভালভাবে হয়নি এবং একটা বিরাট সংখ্যক গরিব মানুষ তারা এখন শিক্ষা থেকে বঞ্চিত। আমরা জানি যে রোগ হয়েছে সেটা ঠিক দাওয়াই প্রয়োগের মাধ্যমেই দূর হতে পারে। বামফ্রন্ট সরকারের এই কয়েক মাসের মধ্য দিয়ে প্রমাণিত হয়েছে বর্তমানে যে শিক্ষা ব্যবস্থা আমাদের দেশে রয়েছে তারমধ্যে গলদ এবং নানারকম সমস্যা রয়েছে। সরকারের যদি দৃঢ় সংকল্প থাকে, দৃষ্টিভঙ্গির স্বচ্ছতা থাকে এবং আন্তরিকতা থাকে তাহলে সমস্যার কিছু কিছু সুরাহা করা যায় সেটাই প্রমাণিত হয়েছে। আমি কলেজের শিক্ষার কথা কিছু বলতে চাই, অবশ্য একথা বললে আমি হয়ত সদস্যদের কাছে পুনরুক্তির দোষে দোষি হয়ে যাব কিন্তু তবুও আমি সেই ঝুঁকি নিয়ে কিছু বলতে চাই। কলেজগুলিতে আমরা দেখেছি বিগত দিনের কি ধরনের হামলা অত্যাচার হয়েছে অধ্যক্ষদের উপর। ভিন্ন রাজনৈতিক মত পোষণ করেন এইরকম অধ্যাপক বা অধ্যক্ষদের উপর ছাত্রদের লেলিয়ে দেওয়া হয়েছে। কিন্তু আজকে দেখছি পরীক্ষাগুলো ঠিকভাবে হচ্ছে এবং কর্তৃপক্ষ পরীক্ষার ফলাফল ঠিকভাবে জানাবার প্রয়াস পাচ্ছেন। তবে বি.এ. পরীক্ষার ফল বেরুতে দেরি হয়েছে তার একটা নির্দিষ্ট কারণ আছে এবং সে সম্বন্ধে শিক্ষামন্ত্রী মহাশয় এই সভায় তার বিবৃতি দিয়েছেন। একটা জিনিস যা ঘটছে সেটা হচ্ছে পরীক্ষার রেজাল্ট ঠিক সময় বেরুবে এবং তারজন্য শিক্ষক অভিভাবক, সাধারণ মানুষ এবং ডব্লিউ.বি.সি.ইউ.টি.এ. বামফ্রন্ট সরকারকে অভিনন্দন জানাবে এটা যারা মনে প্রাণে সমর্থন করছেন না পরীক্ষা পদ্ধতির সঙ্গে জড়িত এরকম কিছু কিছু ব্যক্তির যে অসহযোগিতা রয়েছে

সেটার অস্তিত্ব প্রকাশ পেয়েছে এবং এই কথাটা আমি খুব দুঃখের সঙ্গে বলছি। আজকের খবরের কাগজে প্রকাশিত হয়েছে একজন পরীক্ষক অসহযোগিতা করছেন যাতে একটা অব্যবস্থা বজায় থাকে। আজকে গণটোকাটুকি যে বন্ধ হয়েছে তাতে এটাই প্রমাণিত হচ্ছে যে, সরকার যদি এগিয়ে আসেন তাহলে গণটোকাটুকি বন্ধ হতে পারে। বিগত বিশ্ববিদ্যালয় পরীক্ষার ক্ষেত্রে কিভাবে গণ টোকাটুকি হয়েছে তা বলতে লজ্জা করে। আমি দু-একটি কলেজের কথা জানি সেখানে গণ টোকাটুকি হয়েছে এবং অধ্যাপকদের কোনও উপায় নেই, তাদের অনিচ্ছা সত্ত্বেও ইনভিজিলেশন ডিউটি দিতে হয়েছে। যতক্ষণ তারা কলেজের চত্বরে থাকবেন ততক্ষণ তারা নিরাপদে থাকবেন। তার বাইরে তাদের নিরাপত্তা নেই। ৭২ সাল থেকে ৭৭ সাল পর্যন্ত এই অবস্থা চলেছে। টিচার্স কাউন্সিল রেজুলেশন করেছেন এই ধরনের অবস্থার সঙ্গে আমাদের নিজেদের যুক্ত করতে চাই না। আমরা দেখেছি অবরোধ হয়েছে এবং পরীক্ষার্থিদের সঙ্গে বাইরের সমাজ বিরোধীদের সঙ্গে যোগাযোগ রয়েছে। তারা বলেছে হয় ঢুকতে দাও না হয় পদত্যাগ পেশ কর। এবং আমরা দেখেছি তাদের কাছে পদত্যাগপত্রের বয়ানও লেখা রয়েছে। পরীক্ষার্থিদের পক্ষ থেকে বলা হয়েছে যে, পরীক্ষার্থি এবং শিক্ষকদের মধ্যে একটা ভদ্রলোকের চুক্তি হয়েছে। এই ধরনের তথাকথিত ভদ্রলোকের চুক্তি করে শিক্ষকরা তাদের তখন মান-সম্মান বাঁচিয়ে ছিলেন। আজকে তার অবসান ঘটেছে এবং আমরা দেখছি পশ্চিমবাংলায় শিক্ষক এবং অশিক্ষক কর্মচারীরা দীর্ঘদিনের সন্ত্রাসের হাত থেকে বেঁচেছে। তারপরে আমি যেটা বলতে চাই সিঙ্গল পে-প্যাকেট প্রাইভেট কলেজের পক্ষ থেকে এই দাবি তারা দীর্ঘদিন থেকে করে আসছে। ডাব্লুউ.বি.সি.ইউ.টি.এ. দীর্ঘদিন ধরে বলে আসছে তাদের বেতন ও ভাতা একসঙ্গে দিন। কলেজের পে এবং ডি.এ. ওল্ড ইউ.জি.সি. এবং নিউ ইউ.জি.সি.-এর জন্য সময় পেতে এদের অসুবিধা হচ্ছে। সেইজন্য আজকে অনেক সদস্য ইন্ট্রিগ্রেটেড পে-স্কেল-এর জন্য এখানে আলোচনা করেছেন। শিক্ষকদের সম্পর্কে অনেক স্তুতিগান করা হয় যে এঁরা মানুষ গড়ার কারিগর ইত্যাদি ইত্যাদি বলা হয়। কিন্তু আমরা দেখছি অধিকাংশ অধ্যাপক তাদের মুদির দোকানের দেনা মেটাতে না পেরে তাদের লুকিয়ে লুকিয়ে চলতে হয়। দোকানিরাও ও আজকাল এদের অবস্থাও বুঝে গেছে তাই নিজেদের ভাষায় জিজ্ঞাসা করে বাবু আপনাদের ইউ.জি.সি. কবে আসবে। প্রাইভেট কলেজের শিক্ষকদের ঢুকতে দিতে পারছেন না। এইরকম নানাভাবে ৭২ সাল থেকে ৭৭ সাল পর্যন্ত শিক্ষাক্ষেত্রে যে নৈরাশ্যজনক অস্বস্তিকর যে অবস্থার বিরাজ করছিল তার দু-একটি কথা আমি এখানে বলি। সেই অবস্থার উন্নতি হয়েছে এবং আংশিক শান্তির ভাব শিক্ষা ব্যবস্থার সঙ্গে জড়িত অভিভাবক, ছাত্র সমাজ এবং শিক্ষকদের মধ্যে এসেছে। একটা সেন্স অব সিকিউরিটি এসেছে অন্তত সাইকোলজিক্যাল সেন্স অব সিকিউরিটি এসেছে। ঐ দুঃস্থ অবস্থার পর থেকে এই টেক অফ স্টেজ পর্যন্ত এই ২২ মাসে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার শিক্ষাক্ষেত্রে নিজ নিজ ভূমিকা পালনের ক্ষেত্রে সে ছাত্রই হোক আর শিক্ষকই হোক আর অভিভাবকই হোক নিজ নিজ ভূমিকা পালনের ক্ষেত্রে একটা সাইকোলজিক্যাল সেন্স অব সিকিউরিটি যেটা খুব বেশি করে থাকা দরকার সেটা এসেছে। কিন্তু বিরোধীপক্ষ সেসব কথা এখানে বললেন না। আমি এখানে বলতে চাই বামফ্রন্ট সরকার প্রাথমিক শিক্ষা থেকে ইংরাজি তুলে দেবার সিদ্ধান্ত নিয়েছেন সে সম্পর্কে কংগ্রেস দলের মাননীয় সদস্য সামসুদ্দিন সাহেব এবং মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার মহাশয় বললেন যে কেন ইংরাজি তুলে দিলেন। আমরা জানি পশ্চিমবাংলায়

অধিকাংশ প্রাইমারি স্কুলগুলি গ্রামে অবস্থিত এবং গ্রামের গরিব কৃষকের ক্ষেত মজুরের ছেলেমেয়েরাই ঐ সমস্ত প্রাইমারি স্কুলে পড়ে। কাজেই তারা বাপকে বাপ হিসাবে চিনুক, ফাদার হিসাবে জানার দরকার নেই, গরুকে গরু হিসাবে চিনুক কাউ হিসাবে জানার দরকার নেই। তাতে তাদের পড়াশুনার অসুবিধা হবে না। এবং আজকে ঐ ইংরাজি ভাষার কচকচানি, ঠিকমতো ঐ গরিব ঘরের ছেলেরা উচ্চারণ করতে পারলনা বলে কিছু সহপাঠি ব্যাঙ্গ ও এরমধ্যে দিয়ে কিছু কটুক্তির ভয়ে তারা যাতে স্কুল থেকে পালিয়ে না যায়, তারা যেন বিমুখ না হয়ে পড়ে তাই সেখানে ইংরাজি ভাষা তুলে দেবার প্রয়োজন আছে। ঐ সমস্ত বেশির ভাগ ছেলেদের ক্ষেত্রে বরং তারা লেখাপড়া শিখুক, ততটুকু জানুক যতটুকু না জানার ফলে তার বাপ ঠাকুরদারা তাদের উপর গ্রামের মহাজন, গ্রামের সুদখোর, গ্রামের জোতদার, কোনও অঙ্কের পাশে বন্ধকের হয়তো কাজ হয়েছে, কোনও সময় ডান দিক, কোনও সময় বাঁ দিকে অঙ্ক বাড়িয়ে, কোনও সময়ে কাগজে কাটাকুটি করে লিখে তাকে যে সর্বশান্ত করেছে, তাকে যে ভিক্ষুকে পরিণত করেছে, ঐ ছেলেটি ভবিষ্যতে তার জীবনে সেখানে যেন সেই লেখা পড়তে পারে কি লেখা আছে কাগজে। তাকেও যেন সেই অবস্থার মধ্যে যেতে না হয়। এইজন্য আজকে দরকার আছে, মাতৃভাষার প্রয়োজন আছে, মাতৃভাষায় আমরা সব কথা বলতে ভালবাসি। ওরা যাদের হয়ে কথা বলেন তাদের মাতৃভাষায় তাদের কথা বলেছেন। তারপর, আমাদের মাদ্রাসার শিক্ষা ব্যবস্থা সম্বন্ধে মাননীয় মন্ত্রী আব্দুল বারি বিস্তারিতভাবে বলেছেন। আমরা দেখেছি যে পশ্চিমবাংলার সিনিয়ার মাদ্রাসা, অর্গানাইজড মাদ্রাসা, সেখানকার শিক্ষকদের দীর্ঘ দিনের দাবি আছে, সেখানে তাদের বেতনক্রম কিছু নেই, এইগুলি দেখার দরকার আছে। পশ্চিমবাংলার মাদ্রাসার শিক্ষক সমিতি আগে এই ব্যাপারে কংগ্রেস সরকারের সঙ্গে কোনও আন্দোলন করতে পারেনি। বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠা হবার সঙ্গে সঙ্গেই সবাই গণতান্ত্রিক আন্দোলন করার সুযোগ পেলেন, তারাও সেই আন্দোলন করার সুযোগ পেলেন। নিশ্চয়ই এটা কোনও দোষের নয়, কিন্তু যে সময়টা তারা বেছে নিলেন তাতে অনেক মানুষের মনে সন্দেহ হয়েছে পঞ্চায়েত নির্বাচনের সময় এটা বেছে নিলেন এবং তাদের আন্দোলনকে কেন্দ্র করে ঐ ইন্দিরা কংগ্রেস বিশেষ করে যে ধরনের অপপ্রচার গ্রাম বাংলায় সাধারণ, সরল, সহজ মুসলমানদের মধ্যে করেছে সেটা জঘন্য সাম্প্রদায়িকতার নামান্তর। অনেক কথা বলা হয়েছে, মাদ্রাসা ভেঙে দিয়েছে। আমরা গিয়ে জিজ্ঞাসা করেছি যে চলুন কোথায় মাদ্রাসা ভেঙে দিয়েছে, গ্রামের সেই সহজ সরল মানুষকে বলেছে মাদ্রাসার বাড়িঘর ঠিক আছে ভিতরে বোর্ডটা ভেঙে দিয়েছে। আমরা এই সমস্ত কথা সবাই শুনেছি। এইসব খুব উদ্দেশ্য প্রণোদিত। পঞ্চায়েত নির্বাচনকে কেন্দ্র করে গ্রামের অত্যাচারি সুদখোর, মহাজনকে আমরা কোণঠাসা করতে চেয়েছি, আর বিড়াল ছানা ছেড়ে দিয়ে ওরা দাওয়ায় বসে ক্রুর হাসি হেসেছেন। এমন জিনিস করেছি যে মাদ্রাসা থাকছে কিনা এটা বুঝতেই ওদের ১২ আনা সময় চলে যাচ্ছে। আমাদের বিরুদ্ধে আর কিছু বলতে পারেনি। বারি সাহেব বলেছেন এই জঘন্য অপপ্রচারকে পশ্চিমবাংলার বেশিরভাগ গ্রাম এলাকার মুসলমানরা ঘৃণাভরে প্রত্যাখ্যান করেছে। পঞ্চায়েত নির্বাচন আরই প্রমাণ বহন করছে। আজকে বামফ্রন্ট সরকার কতটা কি করতে পেরেছেন মাদ্রাসা শিক্ষা সম্পর্কে? এই মাদ্রাসা শিক্ষা ব্যবস্থা দীর্ঘদিন অবহেলায় রয়েছে, সেখানে কোনও হেড একজামিনার ছিলনা। ৭/৮ হাজার ছাত্রের পরীক্ষা হয়, কোনও হেড একজামিনার নেই। বোর্ডের অফিসে খাতা এসে পড়ে থাকে এবং কিরকম স্ক্রুটিনি হয়

আমাদের জানা আছে। অনেকেই জানেন টাকা পয়সায় রফা হয়, এখানে ফার্স হত। আমাদের সরকার মনে করেন যে শিক্ষা ব্যবস্থাটা যখন আছে তখন সেটা সুষ্ঠুভাবে হোক। যারা তাদের মধ্যে পড়াশুনা করেন তারা যেন সত্যিকারের কিছু শিখতে পারে। যে উদ্দেশ্যে তারা সৃষ্টি করেছিল পশ্চাদপদ আদর্শের মধ্যে কিছু ছেলেকে ঢুকিয়ে রেখে তার বিরুদ্ধে সেইগুলিকে দূর করার জন্য কিছু ব্যবস্থা নেওয়া হয়েছে। আমরা খুব দুঃখিত যে বিরোধী দলের সদস্যরা এটা সমালোচনা করার জন্য খানিকটা সমালোচনা করলেন সমালোচনা করার অধিকার আছে, কোনও করুণার ব্যাপার নয় এটা আমাদের জানা আছে, সংসদীয় রীতি নীতি একথা বলে, কিন্তু বিরোধী দলকে যদি দায়িত্বশীল বিরোধী দল হতে হয়, দায়িত্বশীল বিরোধী দলের একটা চিহ্ন হচ্ছে গঠনমূলক সমালোচনা করা এবং সেইভাবে যদি সমালোচনা করেন তাহলেই সমীহ আদায় করা যায়। আপনারা মাঝে মাঝে এই সভার মধ্যে অভিমান করেন আমাদের বিরোধী দল সেই সমীহ পাচ্ছেন না তার কারণ এর মধ্যেই আছে এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

[7-50 — 8-00 P.M.]

**শ্রী পার্থ দে ঃ** মাননীয় সভাপতি মহাশয়, আমি শিক্ষা বাজেটের ব্যয় বরাদ্দ অনুমোদনের দাবিতে যে বিবৃতি রেখেছি সেই বিবৃতির উপর এতক্ষণ আলোচনা হল। এই আলোচনাতে বিরোধী পক্ষের তরফ থেকে যা বলা হল তারমধ্যে তাদের যুক্তি খন্ডন করার মতো বিশেষ কিছু বিষয় বস্তু নেই এবং এটা খুব আশ্চর্যের ব্যাপার যে আমার সংক্ষিপ্ত বিবৃতির ভিতর আমরা কতকগুলি দাবি করেছি, আমরা বলেছি যে আমরা এইগুলি করেছি, আর তাছাড়া একটা সুনির্দিষ্ট কর্মসূচি রাখছি তার দু'একটির উপর অনেকেই অনেক কিছু আলোচনা করলেন এবং তারা তার বিরোধিতা করলেন। কিন্তু দেখলেন যে তারা এর বিরোধিতা করতে গিয়ে এর বিষয়বস্তুর মধ্যে তারা গেলেন না। শিক্ষা একটা গুরুত্বপূর্ণ বিষয়, এটা আমরা জানি এবং ধারণা আছে এবং আমরা আশা করেছিলাম যে ঘটনা নিয়ে আমরা যা লিখেছি, ওতে ছেপে দিয়েছি, সেই ছাপা কথাগুলোর উপর দাঁড়িয়ে তারা কিছু বলবেন, আমরা বুঝব যে ঠিক হচ্ছে কি ভুল হচ্ছে। তার উপর আমরা কথা বলব। সেসব কিছু বলেন নি, এটা খুবই আশ্চর্যের ব্যাপার। কংগ্রেস বা জনতা দলের সদস্য বলুন তাদের যে নিম্ন মানের আলোচনা করতে হবে এমন তো কোনও নিয়ম নেই। ওটা পড়ে একটু ভালভাবে বিরোধিতা করলেই তো পারতেন, কিন্তু তা তারা করলেন না। কিছু খুচরো কথা বললেন এবং নিম্ন মানের কিছু কথা তারা বললেন। কিন্তু নিম্ন মানের কথা যেগুলো আমাদের বামফ্রন্ট সরকার-এর মান-সম্মানকে স্পর্শ করে বা বামফ্রন্টের যারা মন্ত্রী তাদের ব্যক্তিগত সততা ইত্যাদিকে স্পর্শ করে বা বামফ্রন্টের অন্তর্ভূক্ত তাদের স্পর্শ করে, আমি নিশ্চয় সেগুলো উল্লেখ করে বিরোধিতা করব। বাকি যেগুলিতে কোনও গভিরতা নেই, আমি সেগুলোর উল্লেখ করব না। মূল বিষয়গুলোতে আমি যাব। জনতা দলের একজন সদস্য শ্রী হরিপদ জানা তিনি বললেন নারি নির্যাতন শিক্ষাক্ষেত্রে হয়েছে। অদ্ভুত ব্যাপার। একটা বই আছে, তাতে অনেক কিছু লেখা আছে, তাতে অনেক কিছু দাবি করেছি, আমরা অনেক কিছু করব বলেছি, হঠাৎ কোথা থেকে তিনি নিয়ে এলেন, নারী নির্যাতন হচ্ছে শিক্ষা ক্ষেত্রে। এ অসত্য কথা। কোনও নারী নির্যাতন শিক্ষা ক্ষেত্রে পশ্চিমবাংলায় হয়নি। কেউ অভিযোগ করে নি। এটা হয়তো উনি

বলতে হয় তাই বললেন। তারপর উনি বললেন আমাদের এখানে ২৪-পরগনা স্কুল বোর্ড.........

**শ্রী হরিপদ জানা :** স্যার, অন এ পয়েন্ট অফ অর্ডার। মন্ত্রী মহাশয় তো জানেন হায়ার সেকেন্ডারি স্কুল বোর্ডের গেটে মহিলা শিক্ষকরা যখন ডিমনেস্ট্রেশন করতে গিয়েছিলেন সেখানে গোবিন্দ দাস বলে আপনাদের যে সেক্রেটারি সে মহিলা শিক্ষকদের উপর কি করেছেন। এতো আপনার জানা, এটা আপনি অস্বীকার করছেন কেন?

**মিঃ চেয়ারম্যান :** হোয়েন চেয়ার ইজ অন হিজ লেগস, একটু সম্মান দেখাবার চেষ্টা করবেন, বসবেন। এটাই নিয়ম সব অ্যাসেম্বলিতে, সব পার্লামেন্ট হাউসে। এইটাই নিয়ম, দেখবেন আমি বলছি কিনা। পয়েন্ট অফ অর্ডার না করে, আপনি বক্তৃতা করছেন। কিন্তু উনি বলছেন, ওঁনাকে বলবার সুযোগ দেবেন তো। উত্তর শুনবার ধৈর্য থাকা উচিত তো, শুনুন না।

[8-00 — 8-10 P.M.]

**শ্রী পার্থ দে :** মাননীয় সভাপতি মহাশয়, দ্বিতীয়ত ওই সম্মানিত সদস্য মহাশয় বলেছেন ২৪-পরগনা স্কুল বোর্ডের তিনি নাম করে বলেছেন এবং নাম করে যখন বলেছেন তখন নিশ্চয় তাকে সে দায়িত্ব নিতে হবে যে তিনি জানেন। কোথা থেকে কাগজ নিয়ে এসে পড়লেন যে কয়েকজন তদ্বির করেছেন তারমধ্যে আমার নামও আছে। আমি বলছি, এটা অসত্য এবং শিক্ষা সম্পর্কে, আমাদের দাবি সম্পর্কে তার বিন্দুমাত্র কোনও ধারণা নেই। তাকে কেউ ধারণা দিয়েছেন যে বামফ্রন্টের বিরোধিতা করতে হবে তাতে তার যেমন রুচি এবং মান সেই অনুযায়ী বিরোধিতা করতে গিয়ে কতকগুলো অসত্য উক্তি এখানে করলেন। আমি একথা বলছি, দায়িত্ব নিয়েই বলছি। আমাদের সম্পর্কে এখানে বলতে গিয়ে প্রায়ই একটা কথা বলা হয় এবং আজকেও বলা হয়েছে, যে, দলবাজি করা হচ্ছে। আমি বলছি, তারা দলবাজি কথার অর্থ বোঝেন না, দলের অর্থ বোঝেন না, শিক্ষার অর্থ বোঝেন না। পশ্চিমবাংলায় এই লেখাপড়ার ক্ষেত্রে দলবাজি করা হচ্ছে না। আমি এই কথা বলছি এইজন্য যে আমি নিজে খুব ভাল করে জানি এই পশ্চিমবাংলায় যে বিদ্যালয়গুলি আছে তার বহু বিদ্যালয়ে বিভিন্ন দলের লোকেরা কাজ করেন, বিভিন্ন দলের লোক প্রধান শিক্ষক আছেন, শিক্ষার্থী আছেন। তাদের কাজের ক্ষেত্রে কোনওরকম অসুবিধা হচ্ছে এইরকম আমার জানা নেই। তাদের পরীক্ষক নিয়োগ করার ক্ষেত্রে কোনওরকম অসুবিধা হচ্ছে, একথা আমার জানা নেই, তাদের স্কুলের গ্রান্ট পাওয়ার ক্ষেত্রে কোনও অসুবিধা হচ্ছে, মাইনে পাওয়ার ক্ষেত্রে কোনও অসুবিধা হচ্ছে, আমি জানি না। বরঞ্চ আমাকে যদি বলেন, আমি নাম করে বলে দিতে পারি কোনও কোনও বিরোধী দলের নামকরা সদস্যকে আজও পর্যন্ত আমরা বিভিন্ন স্তরের কমিটি, কাউন্সিলে মেম্বার রেখে দিয়েছি, সরিয়ে নিই নি। তাদের আমরা এখনও পরীক্ষক, হিসাবে থাকার সুযোগ দিয়েছি, হস্তক্ষেপ করিনি। তাদের স্কুলকে আমরা অর্থ দিয়েছি, তাদের স্কুলকে আমরা অনুদান দিয়েছি, তাদের স্কুলকে আমরা স্বীকৃতি দিয়েছি। এটা আমি জোর করে বলতে পারি এবং বলতে পারি বলেই আপনাদের এই কথায় আমি গুরুত্ব দিচ্ছি না দলবাজি হচ্ছে না। ৩০টির বেশি ক্ষেত্রে আমরা হস্তক্ষেপ করি নি। আর সুপারসেসন আমরা এরচেয়ে অনেক ক্ষেত্রে করেছি। যে সমস্ত স্কুল কমিটি আছে সেই কমিটির উপর

আমরা প্রশাসক নিয়োগ করেছি। প্রশাসক নিয়োগ করলেই সুপারসেসন হয়না। আপনারা যে সংখ্যা বলেছেন আমরা তার থেকে বেশি ক্ষেত্রে প্রশাসক নিয়োগ করেছি। ৬৫২টি স্কুলে আমরা প্রশাসক নিয়োগ করেছি এবং ৩০টির বেশি নয় এইরকম স্কুলে আমরা হস্তক্ষেপ করেছি। নির্বাচিত কমিটি বাতিল করে দেওয়া হয়েছে। এবং এই যে ৬৫২টি স্কুলে প্রশাসক আছে তারমধ্যে ৬০২টিতে সরকারি ব্যক্তি আছেন। আপনারা বলেছেন আপনাদের পছন্দমতো সরকারি অফিসারকে নিয়োগ করেছেন। নিশ্চয় সরকারের পছন্দমতো লোক নিয়োগ করব না কি কংগ্রেসের পছন্দমতো লোক নিয়োগ করব? নিশ্চয় আমাদের পছন্দমতো সরকারি অফিসার রাখব। অনেক দিন ধরে বিরোধী পক্ষ অ্যাজিটেশন করছে যে একটি স্কুলে দু জন হেড মাস্টার কেন। আপনারা যতগুলি সংখ্যা বলেছেন সেই সংখ্যাটা ঠিক নয় আপনারা জানেন না। ১০টি স্কুলে দুজন হেড মাস্টার আছে। কেন আছে? একজন হেড মাস্টার কংগ্রেসি শাসনের আমলে ইমারজেন্সির সময় খুব অন্যায়ভাবে হয় জেলখানার মধ্যে রাখা হয়েছিল কিংবা গুন্ডা দিয়ে হত্যা করবার হুমকি দেখিয়ে চাকুরি থেকে ছাড়িয়ে দেওয়া হয়েছিল। এবং সেখানে আর একজন ভদ্রলোক টেনে এনে নিয়োগ করা হয়েছিল। বামফ্রন্ট গভর্নমেন্টের এটা গর্ব যে তারা শিক্ষার মর্যাদা বোঝে শিক্ষকের মর্যাদা বোঝে। তা তাদের আবার ফিরিয়ে এনে আমরা বসিয়েছি যাদের উপর এই অন্যায় অত্যাচার হয়েছে। এখন একজনকে এনে আর একজনকে সরিয়ে দেওয়াটা বামফ্রন্ট সরকারের নীতি নয়। কংগ্রেসের নীতি হতে পারে এস.ইউ.সি-র নীতি কি তাই বলে? কংগ্রেসের নীতির মত ঘাড় ধাক্কা দিয়ে বের করে দেওয়া আমাদের নীতি নয়। সেইজন্য আমরা তাদের পূর্ণ মর্যাদা দিয়ে যাদের অন্যায়ভাবে সরিয়ে দেওয়া হয়েছিল তাদের ফিরিয়ে এনেছি। এটা আমাদের গৌরব। এটা কতদিন চলবে? যতদিন না তাদের আমরা অন্য আর এক জায়গায় স্থাপন করতে না পারি ততদিন পর্যন্ত এটা চলবে। বামফ্রন্ট সরকারের শিক্ষা নীতিতে গৌরবজনকভাবে এটা থাকবে। একজন বললেন একটি প্রধান শিক্ষিকাকে নাকি সাসপেনসন অ্যালাউন্স দেওয়া হয়নি। ব্যক্তিগতভাবে আমি হস্তক্ষেপ করে দেখেছি যে সেই ভদ্র মহিলাকে মানি অর্ডার করে পিওন বুক দিয়ে টাকা পাঠানো হয়েছিল। কিন্তু তিনি রিফিউজ করেছেন। তারপর আমাদের কথাতেই হোক আর যাইহোক তিনি সাসপেনসন অ্যালাউন্স গ্রহণ করেছেন। সন্দীপ দাস একথা বলেছেন একথা সত্য নয়। আমি আর একটি খুচরা বিষয়ে যাব তারপর আমি মূল বিষয়ে যাব। এখানে এস.ইউ.সি. দলের সদস্য বহু জ্ঞানগর্ভ বক্তৃতা করে বললেন ২৭ বছর করে একজন শিক্ষক মাইনে পান নি। পার্থ দে না কি বি.পি.টি.এ-র সঙ্গে দেখা করতে বলেছেন। কিন্তু এটা বি.পি.টি. অর্গানাইজেশনের ব্যাপার নয়। আমি সংবাদ পত্রে এটা প্রথম দেখলাম স্টেটসম্যান পত্রিকার ফ্রন্ট পেজে যে একজন শিক্ষক ২৭ বছর মাইনে পান নি। আমি আশ্চর্য হলাম যে একজন ২৭ বছর মাইনে না পেয়ে থাকে কি করে? খুব ভালো করে খোঁজ খবর করে দেখা গেল, আমি এই কথা বলেছি, আবার বলছি ঐ ভদ্রলোকের কোনও কেস নেই। গল্পটা সামান্য একটু বলে দিলেই বুঝবেন। কোনও একটি প্রাথমিক বিদ্যালয় একজন শিক্ষককে নিয়োগ করেন, যাকে ডি.আই. অব স্কুলস্ কোনওদিনও এপ্রি করেন নি, কোনওদিনও তিনি সরকারের তরফ থেকে ডি.এ. মাইনে পান নি। **(ভয়েস : দেবপ্রসাদ সরকার : ডি.এ. পেল কি করে?)** আপনি অনেক বলেছেন, আমার কথা শুনুন। ডি.আই.অব স্কুল স্কুলের সম্পাদককে ডেকে বললেন এইরকম কোনও শিক্ষক আপনার স্কুলে নেই। আপনি অ্যাটেনডেন্স ট্যাম্পার

করলেন? যাইহোক, এখন থেকে ঐ ভদ্রলোককে আর কাজে নেবেন না। একে কোনওদিনও অনুমোদন করা যাবে না। এই কথা সেই স্কুলের সম্পাদক বহুদিন আগে এগ্রি করে ফিরে গেছেন, তার ডকুমেন্টও আছে। কাজেই ২৭ বছর কাজ করেছেন, অনুমোদন ছিল, এখন বন্ধ হয়ে গেছে, এটা মোটেই ঠিক নয়। আমি বলেছি এটার কোনও কেস নেই। ২৭ বছর কোনও ব্যাপারই নয়। তিনি নন-ম্যাট্রিক, তাসত্ত্বেও একজন বয়স্ক লোক, মানবিকতার কথাটা আমরা বিবেচনা করতে পারি, আগে তাকে হাঙ্গার স্ট্রাইক উইথড্র করতে হবে। তিনি উইথড্র করেছেন, আমাদের কাছে তিনি আসবেন, আমরা কোনও সমিতি দেখব না। হিউম্যানিটারিয়ান গ্রাউন্ডে আমরা দেখব, এটা বি.পি.টি.এ.র ব্যাপার নয়। খুব তাড়াতাড়ি খবরের কাগজে বের করে দিয়ে বামফ্রন্ট সরকারকে হেয় করবার চেষ্টা করা হয়েছিল, ডিসক্রেডিটেড করার চেষ্টা হয়েছিল, কিন্তু সেটা হয়নি, খুব আনন্দের কথা। আমি এবার মূল ব্যাপারে আসার চেষ্টা করছি। আমরা গত বছর বাজেট বক্তৃতা যখন করেছিলাম তখন বলেছিলাম গত বছরের ইংরাজি বাজেট স্পিচটা আছে, আমি সেটা একটু পড়ে দিচ্ছি।

We propose to fix the following priorities for the coming financial year :—

(1) To set up schools in school-less villages in a planned manner and to bring all the children into the fold of the nutrition programme,

(2) To upgrade all recognised secondary schools to a particular level, to bring such schools within the purview of grant-in-aid scheme and to take up the question of recognition of secondary schools according to necessity as well as their standard,

(3) To put into effect the seheme for monthly payment of salaries and place the grant-in-aid schemes into a simple system,

(4) To extend public library facilities throughout the state,

(5) To request the Pay Commission to give special consideration to the question of salary and allowances of teaching and non-teaching staff who form a deprived section, and to move the Commission for an interim report,

(6) To strengthen education in a planned manner.

এই ছিল আমাদের প্রায়রিটি। এখন আমরা এখানে দাবি করছি যে এই প্রায়রিটি অনুযায়ী কিছু কাজ করেছি এবং আমাদের অ্যাকটিভিটিই সেটা প্রমাণ করেছে। আমরা স্কুল করেছি, ডিফিকাল্টিজ ছিল কিন্তু স্কুল সেট আপ করছি। টিচার্স অ্যাপয়েন্টমেন্টের অনেক অসুবিধা ছিল, আরম্ভ হয়েছে। বিরোধী পক্ষের সমালোচনা আপনারা অ্যাপয়েন্টমেন্ট দেন নি কেন। আবার এখানে কয়েকজন সদস্য বলছেন হাই কোর্ট অর্ডার থাকা সত্ত্বেও অ্যাপয়েন্টমেন্ট

দিচ্ছেন কেন? কোনটা মানব? অ্যাপয়েন্টমেন্ট যখন দিতে চেষ্টা করলাম, তখন আবার এইরকম সমালোচনা হচ্ছে আমাদের অসুবিধা ছিল। তবে বড় কিছু অসুবিধা নয়, সাংঘাতিক কিছু নয় অনেক ছেলে আমাদের কাছে দরখাস্ত করেছেন। এতদিনে নিয়ম বুঝতে পারলেন না যে কি নিয়মে আমরা প্রাথমিক শিক্ষক নিয়োগ করব? আমরা বলেছিলাম ১৯৭০/৭১ সালে যারা স্কুল ফাইন্যাল, হায়ার সেকেন্ডারি পাশ করে অনেকদিন বসে আছে অনেকে হয়ত আবার কোথাও কিছু কাজ করছে, তারা অ্যাপয়েন্টমেন্ট এক্সচেঞ্জে নাম লেখাতে পারেনি, হতে পারে, তারা সরাসরি দরখাস্ত করতে পারবে। আর এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের কাছে নাম চাওয়া হবে। তারা যে নাম পাঠাবে, সিনিয়রিটি অনুয়ায়ী তাদেরও নাম পাঠাবে, ১৯৭১ সালে কেউ যদি পাশ করে তাদেরও মানা নেই দুটিই একসঙ্গে জড়ো করা হবে, ইন্টারভিউ নেওয়া হবে এবং এই ইন্টারভিউ করে লোক নেওয়া হয়েছে। ওরা আবিস্কার করলেন যে ঠিকমতো লোক নেওয়া হয়নি। এটা কি করে বুঝলেন? এখন তো হায়ার সেকেন্ডারি, সেকেন্ডারি পরীক্ষা হচ্ছে। সেই পরীক্ষার রেজাল্ট দেখে কিছুদিন পরে হয়ত বিরোধী পক্ষ বললেন কংগ্রেস দলের ছেলেরা হায়ার সেকেন্ডারি পাশ করতে পারেনি, সি.পি.এম.এর ছেলেরাই সেকেন্ডারি পাশ করছে। ইন্টারভিউ-এর একটা নিয়ম আছে, পরীক্ষা আছে। এগুলি যদি জানতে চান তাহলে স্কুল বোর্ডে যাবেন। সিনিয়রিটি, ডিভিসন এর স্থান আছে, বিভিন্ন একস্ট্রা কারিকুলার অ্যাকটিভিটির স্থান আছে। আমি বলছি এই পটভূমিকার ভিত্তিতে কোনওদিন কোনও গভর্নমেন্ট ব্যক্তিগত স্বার্থে চলে না, যেহেতু আমরা রাজনীতি করি।

[8-10 — 8-20 P.M.]

যেটা বোঝার ক্ষমতা এখানে বিরোধী পক্ষে যারা বসে আছেন তাদের সব সময় খুব একটা আছে বলে মনে হয়না। আমরা সব সময় বৈজ্ঞানিক পদ্ধতিতে চলি এবং সেখানে যে কোনও বিষয় হোক আমরা নিয়ম করে দিয়েছি। কোনওদিন আপনারা দেখেছেন বিরোধীপক্ষের এম.এল.এ'দের বেছে বেছে কোন কোন জেলায় কাদের অস্বিত্ব আছে সেটা দেখে আমরা জেলা স্কুল বোর্ড তাতে নিয়োগ করেছি। কোনওদিন করেছেন আপনারা? কোথাও দেখেছেন এসব? কাজেই এসব বাজে কথা বলে কোনও লাভ হবে না। যদি আপনাদের বিরোধিতা করতে হয় তাহলে আপনাদের বিরোধিতা করতে হবে এখানে যে বক্তব্য লেখা আছে তার। আপনাদের বলতে হবে যে গত বছর ১৮৪ কোটি টাকা খরচ করেছিলেন, এবারে দেখছি ২২৩ কোটি টাকা খরচ করতে চলেছেন, এত খরচ করা চলবে না। এই প্রশ্ন আপনারা বিরোধিতা করুন, আমি তার মানে বুঝি। আপনারা যদি বলেন আবার ক্লাশ টেন পর্যন্ত ফ্রি পড়াবেন, আবার ৪/৫ কোটি টাকা বাড়তি খরচ হবে এসব চলবে না, তার বিরোধিতা করুন আমি তার মানে বুঝি। তারপর ওয়েস্ট বেঙ্গল যে একটা ইউনিক প্রোগ্রাম নিয়েছে সেখানে বিরোধীপক্ষের মুখ থেকে কোনওদিন এই কণ্ঠস্বর শুনলাম না যে সত্যই আপনারা ছেলেদের জন্য একটা ভাল কাজ করেছেন—আপনারা ২২ লক্ষ ছেলেমেয়েকে খাওয়াচ্ছেন। **(ভয়েসঃ— পচা রুটি খাওয়াচ্ছেন।)** একজন শুনলাম কমেন্ট করছেন পচা রুটি খাওয়াচ্ছেন। তা পচা রুটিই ২২ লক্ষ ছেলেকে কে খাওয়ায়? আমি তো বলি খুব ভাল গভর্নমেন্ট আমরা। আমি সমস্ত রাজ্য ঘুরে দেখে এসেছি, আপনারা দেখে আসুন, সেখানে কোনও রাজ্যে এইরকম লক্ষ লক্ষ ছেলেমেয়ের পরীক্ষা নির্দিষ্ট সময় হচ্ছে এবং নির্দিষ্ট সময়ে তার ফল বেরুচ্ছে? আপনারা

দেখে আসুন কোনও রাজ্যে ৬ হাজার নতুন প্রাথমিক বিদ্যালয় এক বছরের মধ্যে গড়ে দেওয়া হবে? আপনারা দেখে আসুন কোনও রাজ্যে এত ভলেনটারি অর্গানাইজেশন এইরকম সমবেত ভাবে গভর্নমেন্টকে সাহায্য করতে এগিয়ে আসছে এবং সেখানে প্রাইমারি এবং সেকেন্ডারি স্কুল গড়ে দিচ্ছেন। আপনারা দেখে আসুন কোনও রাজ্যে এই সেকেন্ডারি এডুকেশনকে ডেভেলপ করার জন্য এইরকম কাজ করা হয়েছে? সেখানে আমরা এক হাজার হায়ার সেকেন্ডারি স্কুল করেছি। কই এইসব জিনিসগুলি তো দেখছেন না। আপনারা দেখে আসুন কোনও রাজ্যে এইরকম আছে এই পশ্চিমবাংলার মতন যে যেখানে একটা ছেলে বা মেয়ে সে যদি পড়তে চায় হায়ার সেকেন্ডারি পশ্চিমবাংলায় তাহলে সে বঞ্চিত হবে না? কোনও রাজ্য আছে যেখানে এইরকম এক হাজার হায়ার সেকেন্ডারি স্কুলকে এই বছরের মধ্যে ক্যাপিটাল গ্রান্ট সাফিসিয়েন্ট দেওয়া হবে? এসব বোঝেন না, শিক্ষার দরদ বোঝেন না, মানব দরদ বোঝেন না তাই এইসব কথা বলছেন। আর এইসব কথা খুব বেশি বলে নিজেদের দৈন্যই প্রকাশ করে ফেলছেন। এতে আপনাদের লাভ কিছুই হচ্ছে না। আমি বলছি পয়েন্ট বাই পয়েন্ট, দেখি আপনারা অপোজ করুন। এ বছর আমরা ফ্রি স্কুল টিফিন ইন সেকেন্ডারি স্কুলস ইন্ট্রোডিউস করছি। যদি সাহস থাকে আপনাদের তাহলে এটার অপোজ করুন। আপনারা বলুন দেখি যে বামফ্রন্ট সরকার অরাজকতা করছে, দলবাজি করছে। আমার কথা হচ্ছে, আমরা যা করছি সেই কাজগুলি উপলব্ধি করার অনেক সময় আপনাদের ছিল কিন্তু আপনারা তা করছেন না, এটা খুব আনফরচুনেট। কিন্তু আমি কনফিডেন্স নিয়ে বলছি, আমাদের দেশের লোকেরা অনেক আশা করছেন। কিন্তু হ্যাঁ, কেউ কোনওদিন বলেন নি, আমরা সবকিছু করে দিয়েছি, আর কোনও সমস্যা থাকছে না। আমরা বলে দিয়েছি আমরা প্রায়রিটি ফিক্স করছি, কোথায় প্রায়রিটি দেওয়া হবে। সেখানে প্রথম হচ্ছে, যে সমস্ত ছেলেমেয়েরা পড়তে চাইবে তারা সুযোগ পাবে কিনা। গতবার বাজেট বক্তৃতায় আমি বলেছিলাম আমার মনে আছে, আবার আমি বলছি সেকথা, আমরা ৪০ কোটি টাকা বাড়তি খরচ করছি, এ বছর, ইচ্ছা করলে ২/১টি অংশকে সন্তুষ্ট করে দেওয়া যেত কিন্তু আমরা ঠিক করেছি প্রায়রিটি আমরা ছাড়ব না। সেখানে প্রাথমিক, মাধ্যমিক স্তরের সম্ভাব্য ছাত্রছাত্রি যারা তাদের পড়ার সুযোগ আমরা বিস্তৃত করতে চাই এবং করছি। সেখানে নানানরকম ভাবে প্রাইমারি স্কুলে স্পোর্টস করবার জন্য ১৩ লক্ষ টাকা দিয়েছি। এক হাজার সেকেন্ডারি স্কুলে এ বছর রেডিও লিসনিং সেট দিয়েছি, আসছে বছর আরও দেব। আমরা যদি পারি টেলিভিসন সেট দেব এইসব স্কুলগুলিতে। সেখানে আমরা দেখছি যাতে ছেলেরা ক্লাশরুমের ভেতরে এবং বাইরে সুযোগ পায়। এখানে আপনারা বলতে পারেন যে আমরা শিক্ষকতা করি, আমাদের যদি দিতেন অনেক ভাল হত, আমরা খুশি হতাম। প্রথম অ্যাপ্রোচিংয়ে আমরা যখন উপস্থাপনা করি এই গভর্নমেন্টে আসার পরে, আমরা বলেছিলাম যে শিক্ষক এবং শিক্ষাকর্মি যারা আছেন, আমরা তাদের অসুবিধা বুঝি। কিন্তু সামগ্রিক বেতনের কাঠামো তৈরি করা দরকার, ভাষার কাঠামো তৈরি করা দরকার। সেজন্য আমরা প্রথমে আমাদের পশ্চিমবাংলার শিক্ষকদের, লাইব্রেরি কর্মচারীদের পে কমিশনের অন্তর্ভুক্ত করেছি। তারা বিবেচনা করছেন এবং অনেক বিষয় তাদের কাছে দেওয়া হয়েছে বিবেচনার জন্য কিন্তু এটা সময় সাপেক্ষ। সেই সময়ের মধ্যে যে যে সময়ে গভর্নমেন্ট কিছু দিতে পারবে সেটা এক্সটেন্ট করে যাচ্ছে, দিয়ে যাচ্ছেন, কখনও বঞ্চিত করেন নি। একথা বলিনি যে সরকারি কর্মচারীদের দেব, আর এদের দেবনা।

এটা হত কংগ্রেস গভর্নমেন্টের সময়। কিন্তু এটা রিভিসন অব পে স্কেল নয়, এই সামান্য জিনিসটা বুঝতে পারছেন না। রিভিসন অব পে স্কেল হবে যাতে পে কমিশনের রেকমেনডেশন থাকবে এবং সেটা কিভাবে মানা যায়, কি করা যায় সেই সময়ে দেখা যাবে। কিন্তু এখানে আমাদের প্রধান কাজ হচ্ছে অনেক আনসলভড কোয়েশ্চেন আছে, কিন্তু প্রথম কাজ হচ্ছে, প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষক তাদের সঙ্গে হায়ার সেকেন্ডারি যুক্ত আছে, তাকে সনসোলিডেট করা। শিক্ষার উপর যাতে মানুষের একটা বিশ্বাস আসে যে হ্যাঁ, আমাদের সন্তানকে পাঠালে কিছু শিখবে, এই জিনিসটা করা এবং এটা আমরা করেছি। আপনারা বলতে পারতেন যে আপনারা যে প্রতিজ্ঞা করেছিলেন তা থেকে সরে আসছেন বা আপনাদের যে প্রাইওরিটি ছিল আমাদের দেশের অগনিত খেটে খাওয়া মানুষের উপর যে দায়িত্ব ছিল তা থেকে সরে আসছেন তাহলে বুঝতাম যে হ্যাঁ, ঠিক সমালোচনা হচ্ছে। সেই ব্যাপারে যদি সমালোচনা করতেন কিন্তু তা না করে নানারকম কথা বলছেন। কারণ আপনাদের জিনিসটা পছন্দ হচ্ছে না। কোনও জেলায় স্কুল বোর্ড গঠন আপনাদের পছন্দ হচ্ছে না। সুপারসিডেড ডিস্ট্রিক্ট স্কুল বোর্ড আছে কেন কংগ্রেস গভর্নমেন্ট তো সুপারসিড করেছিলেন, আমরা তো করিনি। এই কাজগুলি কি খুব অপছন্দ হচ্ছে? এই যে এত স্কুল হয়েছে আমি বলি ওঁদের বেশিদিন থাকা উচিত নয়, এটা সকলেই বলবেন। আমার কথা হচ্ছে এত অপছন্দ কেন? মাধ্যমিক স্কুলের কাজ আর জেলা স্কুল বোর্ডের কাজে এত অপছন্দ কেন? এই যে প্রোভিডেন্ড ফান্ডের হিসাব আপ টু ডেট হয়ে যাচ্ছে মাসে মাসে, মাস্টার মশাইদের সার্ভিস বুক রেডি হচ্ছে, আপটু ডেট হয়ে যাচ্ছে, তারপর সমস্ত মাস্টার মশাইরা নির্দিষ্ট সময়ে তাদের ছুটি এবং প্রভিডেন্ড ফান্ডের হিসাব পেয়ে যাচ্ছেন, স্কুলগুলি ঠিকমতো হচ্ছে কিনা সেটা দেখা হচ্ছে, স্কুলগুলিতে খাবার দেওয়া হচ্ছে, নতুন স্কুল সেট আপ করা হচ্ছে, অসংখ্য নতুন লোককে প্রাইমারি স্কুলের টিচার হিসাবে চাকুরি দেবার ব্যবস্থা করা হচ্ছে, সে জন্য কি খুব খারাপ লাগছে? সুপারসিডেড যদি না থাকত তাহলে কি হত? কোনটা অগণতান্ত্রিক বোর্ডের কোনও কাজটা অগণতান্ত্রিক? মধ্যশিক্ষা পর্ষদের কোনও কাজটা অগণতান্ত্রিক? মধ্যশিক্ষা পর্ষদ যে কাজ করেছে পুরোনো বকেয়া সার্টিফিকেটগুলি মিটিয়ে দিয়েছে। এই ব্যাপারে যদি একটা প্রশংসার কথা বলতেন বলে যদি বলতেন দীর্ঘদিন সুপারসিডেড রাখা উচিত না তাহলে এর একটা অর্থ বুঝতাম বা লেফট ফ্রন্ট গভর্নমেন্ট বুঝতো। কিন্তু তা নয়, এটা হচ্ছে একটা অপোজ। এই সমস্ত অনারেবল মেম্বাররা অনেকে ছিলেন। তারা কি চেয়েছিলেন জানিনা, ওঁরা কি আমাকে বলবেন যে কেন বোর্ডের সার্টিফিকেট ছেলেরা পায়নি? ওঁরা কি আমাকে বলবেন যে কেন তখন এই সমস্ত ব্যাপারে অ্যাপিলের হিয়ারিং হতে সময় লাগত? কাজেই আমি বলছি, এটা নয় দীর্ঘদিন এটা থাকবে। তবে আইনগত ব্যাপার এতে সময় লাগে, এটা রচনা করতে সময় লাগে। অগণতান্ত্রিক মনে করুন আর যাই করুন, আমি বলেছি যে আইন করার পর আইনকে কার্যকর করতে যে নির্বাচিত বোর্ড-এর রচনা করতে সময় লেগে যাবে, যদি রুলস করতে হয় সময় লাগবে। সুতরাং যদি এই সেসনে পারা যায় তাহলে আনা যাবে, এত বিচলিত হবার কি আছে। একজন বললেন যে ভাষা শিক্ষা দেশ থেকে উঠে যাবে। আমি শুধু ভাষা শিক্ষা সম্পর্কে, ২/৩টি খুব স্পষ্ট কথা আপনাকে বলব। প্রথমে আপনাকে প্রশ্ন করব যে পৃথিবীতে কোনও সভ্য দেশ আছে বলে দেবেন সেটা সমাজতান্ত্রিক দেশ হোক আর ধনতান্ত্রিক দেশ হোক যে দেশে প্রাথমিক স্তরে দ্বিতীয় ভাষা শিক্ষা বাধ্যতামূলক আছে? দ্বিতীয় হচ্ছে,

আমাদের দেশে বিদেশি ভাষা কি স্বদেশি ভাষা এই প্রশ্ন নয়। প্রশ্ন হচ্ছে, শিশু কয়টা ভাষা শিখবে এবং তারসঙ্গে জড়িত যে একজন শিশুকে প্রাথমিক স্তরে একদিনে কত ঘন্টা পড়াবার সুযোগ পাব এবং শিশুর কোনও সময় নষ্ট করার কোনও অধিকার আমাদের আছে কিনা? তৃতীয় হচ্ছে, প্রাথমিক শিক্ষাকে নষ্ট করে দেবার জন্য আমরা কি কোনও পরিকল্পনা রচনা করব? পাঁচ বছর পড়ার পরে শিশুর মাথায় কিছু থাকবে না। না কি, এমন কিছু দেব আমরা জানি আমাদের শিক্ষা খুব একটা দুর্লভ বস্তু এবং সেই শিক্ষার জন্য শিশুকে নিয়মিত স্কুলে পাঠানো অত্যন্ত একটা কঠিন ব্যাপার। যে কোনও শিশু যে কোনও সময়ে শিক্ষা বন্ধ করে দিতে বাধ্য হতে পারে। অতএব আমাদের স্ট্রাটেজি হওয়া উচিত, এমন আমাদের নীতি হওয়া উচিত, এমন আমাদের পরিকল্পনা হওয়া উচিত যে শিশুকে ঐ বিদ্যালয়ে যে ক ঘন্টা পাব সেই কয় ঘন্টা বিদ্যা আমরা দেব। তারপর সে পরিবেশের সঙ্গে খাপ খাওয়াবে, তার রুচির সঙ্গে খাপ খাবে, তার যে ঐতিহ্য তারসঙ্গে খাপ খাবে, শিশুর স্মরণে থাকবে এবং শিশুর স্মরণে থাকলে তার পরবর্তী জীবনে যে কোনও মুহূর্তে যদি বিদ্যালয়ে শিক্ষার সঙ্গে যদি কোনওরমক বিচ্যুত হয়, সে কিছু মনে রাখবে। নিজের জীবনে সে অগ্রগতি আনতে পারবে। সেই প্রশ্নে চলে এলো ইংরাজি মিডিয়াম স্কুল, দুটো এক হয়ে গেল? পাবলিক স্কুলের একটা প্রবলেম আছে। এই পাবলিক স্কুল থাকবে কি থাকবে না, তার একটা সমস্যা আছে, সেটা একটা আলাদা ব্যাপার, তারসঙ্গে লক্ষ লক্ষ কোটি কোটি শিশুর শিক্ষার সঙ্গে তার কি সম্পর্ক? আমাদের যতক্ষণ একটা পাবলিক স্কুল থাকবে, ইংলিশ মিডিয়াম পড়ানো হবে, যতক্ষণ আমাদের স্কুলের ছেলেরা কিছু না শিখুক, কিন্তু তাদের ইংরাজি কবিতা মুখস্থ করাব আমরা এতদিন তো ছিল এবং আজও ইংরাজি কমপ্যালসারি আছে, আমাকে বুঝিয়ে দিন তো, এখানে এস.ইউ.সি. আছেন, সি.পি.আই. আছেন, আরও অনেকে আছেন, পন্ডিত লোক আছেন, খুব ভাল করে তারা বোঝেন, জানেন, আন্তর্জাতিক মান, অমুক তমুক, উন্নত মান, এইসব কথা বললেন, তারা আমাকে বলে দিন কমপালসারি ইংলিশ এডুকেশন প্রাইমারি এডুকেশনে আছে, এবং তা আজ পর্যন্ত আছে? ক্লাসিফিকেশন নেই, দুরকম শিক্ষা নেই, দুরকম পরিবেশ নেই, দুরকম মা বাপের রোজগার নেই, একদল শিশু গাড়ি করে স্কুলে আসে, ভাল জামা কাপড় পরে স্কুলে আসে, টেলিভিসন দেখে, রেডিও শোনে, ফিল্ম দেখে, কাশ্মিরে বেড়াতে যায়, তাদের শিক্ষার মান, তাদের রুচি, তাদের চিন্তা ধারা আর গ্রামের যে ছেলেটা কোনও রকমে একটা ছেঁড়া জামা পরে স্কুলে আসে এক হতে পারে না। দু' পাতা ইংরাজি পড়ালে দুটো এক হবে না। সমাজের ক্লাশ ডিফারেন্সিয়েশন আছে বলে এই ডিফারেন্স আছে। ল্যাঙ্গুয়েজ এরজন্য দায়ী নয়, এটুকু অন্তত বোঝা দরকার। সেইজন্য আমাদের লড়াই হচ্ছে, কতটুকু দিতে পারবো আমাদের এইসব ছেলেদের। একজন বললেন পার্থ দে বলেছেন অদ্ভুত কথা, কোথা থেকে কোটেশন পান আমি জানি না মাধ্যমিক স্তর থেকে উনি তুলে দেবেন, কে বলেছেন? এস.ইউ.সি. এইসব দল আছে, কোথা থেকে এইসব কোটেশন দেন আমি জামি না আপনারা একটু ঘটনার অনুসারি হোন, কাগজ পত্র একটু পড়ুন, আমাদের ওয়েস্ট বেঙ্গল গভর্নমেন্ট ডিসিসন করেছেন বোর্ডের সিদ্ধান্ত অনুযায়ী, বোর্ডের সিদ্ধান্ত সমস্ত মাধ্যমিক শিক্ষকদের সঙ্গে পরামর্শ করে করা হয়। বোর্ড বলছে এইরকম হওয়া উচিত। আমরা তাদের সঙ্গে কথা বলে ঠিক করেছি যে সেকেন্ডারি স্টেজে ইংরাজি কমপালসারি সেকেন্ড ল্যাঙ্গুয়েজ হবে। কারণ তার অন্য প্রয়োজন আছে। কিন্তু প্রাইমারি স্টেজে আমরা

কিছু এডুকেট করতে চাই, কিছু অঙ্ক শেখাতে চাই, কিছু পরিবেশ সম্পর্কে শেখাতে চাই, কিছু জ্ঞান শিক্ষা দিতে চাই, নিজের ভাষার দক্ষ করে স্বাবলম্বী করে তুলতে চাই। আর সময় নষ্ট আমরা করব না, তাদের কমপারেটিভ ল্যাঙ্গুয়েজ শেখার কোনও দরকার নেই। দ্বিতীয়ত ভাষাতে কোনও সভ্য দেশের লোকেরা সমান দক্ষতা অর্জন করার জন্য সংগ্রাম করে না। ইউ.এস.এ. করে না, ইংল্যান্ড করেনা, ইউ.এস.এস.আর. করে না, কানাডা করে না, চায়না করে না, যে দেশ যার, যিনি যে দেশের ভক্ত, তিনি একটু দেখিয়ে দিন — এই যে সেদিন জাপানের প্রতিনিধিরা এসেছিলেন, আমি তাদের জিজ্ঞাসা করেছিলাম, আপনারা ইংলিশ ল্যাঙ্গুয়েজ পড়ান? তারা বললেন, কেন প্রাইমারি স্টেজে আমরা ইংলিশ পড়াব? আমরা জাপানি পড়াই। সেকেন্ডারি স্টেজে আমরা ইংরাজি পড়াই, কিন্তু আমরা কেউ ইংরাজি বলতে পারি না। একজন ইন্টারপ্রিটার আছেন তারা সব শিক্ষাবিদ, সেখানকার ফেডারেল গভর্নমেন্ট থেকে তারা এসেছিলেন। এটা কি অগৌরবের কিছু আছে? আমাদের একজন প্রতিনিধি সেদিন ইস্ট জার্মানি গিয়েছিলেন, আমি বলেছিলাম যে আপনি জেনে আসবেন ভাল করে, ওঁরা ইংরাজি পড়ে কি না? আমি তো জানি। কিন্তু তবুও জেনে আসবেন। ওদের দুটো ভাষা কমপালসারি, একটা হচ্ছে জার্মান, আর একটা হচ্ছে রাশিয়ান। তারা এক ক্লাশ থেকে ৫ ক্লাশ পর্যন্ত জার্মান পড়ায় ১৮ পিরিয়ড, তারপর তারা রাশিয়ান পড়ায় ৬ পিরিয়ড। যখন জার্মান পড়ায় ১৮ পিরিয়ড। কেন আমাদের দেশের ছেলেদের সময় নষ্ট করব আমরা? নিজের ভাষা শিখবে, যেমন অন্য জিনিস আয়ত্ব করতে পারবে জ্ঞান বিজ্ঞানের বড় হয়ে অন্য ভাষা যদি প্রয়োজন হয়, সে আয়ত্ব করতে পারবে। কোনও ভাষাবিদ, কোনও পন্ডিত একজন শিশু যদি এই ক্লাশ ওয়ান থেকে সার্জারি না পড়ে বড় বয়সে সার্জারি পড়ে বড় ডাক্তার হতে পারে, ইন্টারমিডিয়েট পাশ করে পড়ে, তাহলে একজন শিশুর বড় হয়ে যদি তার ভাষা শেখবার প্রয়োজন হয়, তার যদি ইচ্ছা থাকে প্রাইমারি স্টেজে পড়া শুরু না করে সেকেন্ডারি স্টেজে পড়া শুরু করতে পারে, সেই যুক্তি আমরা বুঝি। আমি শুধু বিরোধী পক্ষকে বলব, দায়িত্ব জ্ঞানহীন উক্তি করে কোনও লাভ নেই। এই বাজেট বরাদ্দকে বিরোধিতা করে যে সমস্ত কাট মোশন এসেছে, আমি সেইগুলোকে বিরোধিতা করছি এবং আশা করছি সভা আমার এই ব্যয় বরাদ্দকে সমর্থন জানাবেন।

[8-20 — 8-30 P.M.]

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** মাননীয় স্পিকার মহোদয়, বিরোধী পক্ষের মাননীয় সদস্যদের বক্তব্যের মধ্যে দিয়ে আমি আশা করেছিলাম কিছু গঠনমূলক সমালোচনা তারা করবেন এবং শিক্ষার বিভিন্ন দিক সম্বন্ধে তারা কতগুলি গঠনমূলক প্রস্তাব রাখবেন। কিন্তু অত্যন্ত দুঃখের সঙ্গে লক্ষ করলাম যে, বিরোধী দলের মাননীয় সদস্যরা সমালোচনার স্বার্থে সমালোচনা করলেন। পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার বিগত বৎসরে যে শিক্ষাক্রম চালু করার চেষ্টা করেছে সে সম্পর্কেও কোনও কথা রাখবার চেষ্টা করলেন না। বার বার একই কথা তারা পুনরাবৃত্তি করলেন যে, পশ্চিমবাংলায় নাকি শিক্ষা জগতের পরিবেশকে দূষিত করা হচ্ছে, রাজনৈতিক প্রভাবকে সেখানে আমদানি করা হয়েছে ইত্যাদি ইত্যাদি কতগুলি চোখা চোখা কথা বলে সাধারণভাবে হাউসের সামনে দৃষ্টান্ত স্থাপন করবার চেষ্টা করেছেন। আমি বিরোধী সদস্যদের কাছে এই প্রশ্ন করতে চাই যে, পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হওয়ার

পর সামগ্রিকভাবে শিক্ষার ক্ষেত্রে পরিবেশকে আমরা কলুষ মুক্ত করতে সক্ষম হয়েছি কিনা? আমি জিজ্ঞাসা করতে চাই যে, আমরা পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হওয়ার পর বিভিন্ন শিক্ষা প্রতিষ্ঠানে যে পরিবেশ ছিল তা লক্ষ্য করেছিলাম, আমরা কি লক্ষ্য করিনি যে, যাদবপুর বিশ্ববিদ্যালয়ের উপাচার্যকে নিহত করা হয়েছিল, আমরা কি লক্ষ্য করিনি বর্ধমান বিশ্ববিদ্যালয়ের উপাচার্যের ঘরের সামনে একজন ছাত্রকে হত্যা করা হয়েছিল? এই সমস্ত ঘটনা কি এই ক'বছরে বামফ্রন্ট সরকারের নেতৃত্বে ঘটার কোনও সম্ভাবনা দেখা দিয়েছিল? আমরা এও লক্ষ্য করেছি রবীন্দ্র ভারতি বিশ্ববিদ্যালয়ের উপাচার্যকে জোর করে অপসারণ করা হয়েছিল। এমন কোনও নজির এখন দিতে পারবেন যে, বামফ্রন্ট সরকার কোনও বিশ্ববিদ্যালয়ের কোনও উপাচার্যকে অপসারণ করার জন্য এইরকম প্রচেষ্টা করেছে? অপর দিকে আমরা বিভিন্ন উপাচার্যরা যাতে স্বাধীনভাবে তাদের কাজ তারা করতে পারেন সে বিষয়ে তাদের আমরা সহযোগিতা করেছি। মাননীয় সদস্য সন্দীপ দাস এখানে নানা মুখরোচক কথা বলবার চেষ্টা করেছেন। আমি তার কাছে জানতে চাই যে, কেন্দ্রীয় সরকার পরিচালিত যে সমস্ত বিশ্ববিদ্যালয় আছে, জনতা সরকার পরিচালিত যে সমস্ত বিশ্ববিদ্যালয় আছে সেখানকার পরিবেশের অবস্থা কি? আমাদের পশ্চিমবাংলাও শান্তিনিকেতন-এর বিশ্ববিদ্যালয়ের পরিবেশ কি? আমি জিজ্ঞাসা করতে চাই কেন্দ্র পরিচালিত জহরলাল নেহরু বিশ্ববিদ্যালয়ের কথা আপনারা নিশ্চয়ই জানেন, সেখানে উপাচার্যকে জোর করে প্রধানমন্ত্রী সমীপে পদত্যাগ করতে বাধ্য করা হয়েছিল। আমি জিজ্ঞাসা করতে চাই কেন্দ্রীয় সরকার পরিচালিত দিল্লি বিশ্ববিদ্যালয়ের অবস্থার কথা। কাজেই পরিবেশের কথা যদি বলতে চান তাহলে পশ্চিমবাংলায় বর্তমানে বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হওয়ার পর, কংগ্রেস সরকার যখন পশ্চিমবাংলা থেকে চলে গেলেন সেই সময়ে যে অবস্থা ছিল, সেই অবস্থার আমরা আমূল পরিবর্তন করতে পেরেছি এবং দিল্লির কেন্দ্রীয় সরকার পরিচালিত বিশ্ববিদ্যালয়গুলির যে অবস্থা সৃষ্টি হয়েছে তা থেকে নিজেদের অনেক তফাতে রেখেছি। তবে একথা ঠিক যে পরিবেশে আমরা এখন সম্পূর্ণ ভাবে মুক্ত করতে পারিনি। এখন কিছু কিছু অশুভ শক্তি আছে যারা বিভিন্ন শিক্ষা প্রতিষ্ঠানে নানারকম গোলমাল সৃষ্টি করবার চেষ্টা করছে, তবে এটা সুখের কথা যে পশ্চিমবাংলার সমস্ত ছাত্র শিক্ষাবিদ এবং শিক্ষক সমাজ এগিয়ে এসেছেন যাতে এই পরিবেশ কলুষিত না হয়। একটি কথা সময় পেলেই তারা বলবার চেষ্টা করেন, বামফ্রন্ট সরকার এসে পশ্চিমবাংলার সমস্ত বিশ্ববিদ্যালয় পরিচালনা সমিতিগুলিকে বাতিল করে দিয়েছে এই কথার জবাব আমরা সরকার পক্ষে থেকে অনেকবার দিয়েছি যে কোথাও কোনও বিশ্ববিদ্যালয়কে আমরা বাতিল করিনি। কলকাতা বিশ্ববিদ্যালয় সহ সমস্ত বিশ্ববিদ্যালয় পরিচালন সমিতি সিনেট, সিন্ডিকেট প্রভৃতি যে সমস্ত সংস্থা ছিল তাদের কার্যকাল শেষ হবার পর সরকার থেকে সেখানে নূতন কাউন্সিল করে দিয়েছে। কংগ্রেস, জনতা কিংবা সমাজতান্ত্রিক দল থেকে কেউ একথা বললেন না যে কংগ্রেস আমলে যখন রবীন্দ্রভারতি বিশ্ববিদ্যালয়কে বাতিল করা হয়েছিল তখন তার পরিবর্তে কোনও কাউন্সিল গঠন না করে একমাত্র উপাচার্যের হাতে এর পরিচালন ভার দেওয়া হয়েছিল, কিন্তু আমরা তা করিনি। আমরা উত্তরবাংলা বিশ্ববিদ্যালয়ের উপাচার্যের হাতে সমস্ত ক্ষমতা না দিয়ে সেখানেও কাউন্সিল গঠন করে দিয়েছি। সেই সমস্ত কাউন্সিলের যে সমস্ত শিক্ষাবিদরা আছেন তারা যদি বামপন্থী মনোভাবাপন্ন হন করার কিছু নেই। এর আগেও ওরা সকলেই সিনেটার ছিলেন। আমি জিজ্ঞাসা করছি সরকার মনোনীত সদস্যদের নিয়ে যে

পরিচালন সমিতি হয়েছে তারা কলকাতা বিশ্ববিদ্যালয়ের অবস্থার পরিবর্তন করতে পেরেছেন কিনা? তারা জানেন পরীক্ষা গ্রহণের যে সংগঠন আছে সেই সংস্থার মধ্যে নানারকম দুর্নীতি ছিল। কলকাতা বিশ্ববিদ্যালয়ের কাউন্সিল সেই সম্পর্কে ব্যবস্থা গ্রহণ করেছে এবং দীর্ঘদিনের পুঞ্জীভূত জঞ্জালগুলি অপসারণ করার জন্য বহু বোল্ড স্টেপ গ্রহণ করেছে। একথা বলতে পারি বিভিন্ন বিশ্ববিদ্যালয়ের মনোনীত সদস্যদের নিয়ে কাউন্সিল হতে পারে কিন্তু কোথাও দলবাজি করার চেষ্টা করা হয়নি বরং শিক্ষার দৃষ্টিভঙ্গি নিয়ে বিশ্ববিদ্যালয়গুলির পরিচালনা করবার চেষ্টা করা হচ্ছে, আমি সন্দীপ বাবুকে প্রশ্ন করছি, তিনি কি জানেন দিল্লির প্রশাসনের নিয়ন্ত্রণাধীনে ১৪টি কলেজের পরিচালক সমিতিকে বাতিল করা হয়েছে, পশ্চিমবঙ্গে তাদের কার্যকাল শেষ হয়ে গিয়েছিল কিন্তু দিল্লিতে তা হয়নি।

**শ্রী দীনেশ মজুমদার :** Sir, I beg to move under rule 290 of the Rules of Procedure and conduct of Business in the West Bengal Legislative Assembly that the time allocated for discussion of Demand Nos. 31, 34 and 35, which has been extended under proviso to the said rule by 1 hour, may further be extended by a period of 30 minutes. The motion was then put and agreed to.

**Mr. Speaker :** The time is extended by a period of 30 minutes.

[8-30 — 8-40 P.M.]

**শ্রী শম্ভুচরণ ঘোষ :** দিল্লিতে আমরা দেখেছি সেখানে কেন্দ্রে জনতা সরকার প্রতিষ্ঠিত হবার পর সেখানকার সমস্ত শিক্ষা প্রতিষ্ঠানগুলিকে রাজনৈতিকভাবে নিয়ন্ত্রণ করা হচ্ছে। এই নজির পশ্চিমবাংলা বা অন্য কোনও রাজ্যে নেই।

দিল্লি বিশ্ববিদ্যালয়ের নিয়ন্ত্রণে যে সমস্ত কলেজ আছে সেক্ষেত্রে সদস্য নির্বাচিত করা হয়েছে শিক্ষাগত দিক দিয়ে নয়, সেক্ষেত্রে একজন সদস্য সরকারের প্রতিনিধিত্ব করবেন তিনি জনতাপার্টির বা আর্য সমিতির কটা সভা সংগঠিত করতে পারেন সেই মাপকাঠিতে। যদি সাহস থাকে আপনারা এর প্রতিবাদ করুন, আপনাদের এই পরিচিত পত্রিকা গত রবিবারের আগের রবিবারের সানডেতে এর ডিটেলস দিয়েছে। এখানে একটা দেখাতে পারেন? আমরা সেইভাবে প্রতিনিধি নির্বাচন করিনি, সন্দীপবাবু একজন কলেজের অধ্যাপক, তিনি জানেন কংগ্রেস আমলে তাঁকে গ্রেপ্তার করা হয়েছিল মিসা করা হয়েছিল, কিন্তু একবারও তিনি তার সমালোচনা করেন নি, গত ৫ বছরে কংগ্রেস সরকার বহু অধ্যাপককে চাকরি থেকে অপসারণ করেছিলেন অনেকের কর্ম ক্ষেত্রে, নানারকম বিঘ্ন সৃষ্টি করা হয়েছিল, নানারকম সমাজবিরোধীদের দিয়ে চাকরি থেকে অপসারণ করা হয়েছিল সেসব কিছুই বললেন না। আশা করেছিলাম কংগ্রেস পক্ষ থেকে দিল্লির কথা বলবেন কিন্তু তারা এসব কিছুই করেন নি। দিল্লিতে মাতা সুন্দরী কলেজে একজন অধ্যাপিকা উৎপলা চৌধুরিকে শোকজ করা হয়েছে এই বলে যে তুমি ঐভাবে চুল কেটেছ, তোমার কেন চাকরি যাবেনা। শুধু ঐ কলেজ নয়, সালোয়ান বলে একটি কলেজে একজন হিন্দু অধ্যাপিকাকে শোকজ করা হয়েছে তুমি মুসলমানকে বিবাহ করেছ, কেন তোমার চাকরি যাবেনা? এই সরকার এইরকম কোনও অধ্যাপককে শো-কজ করেছেন? এইসব সম্পর্কে তাদের জানা দরকার। ভেবেছিলাম কংগ্রেস সরকার এইসব বলবেন, কিন্তু

তারা কিছুই জানবার চেষ্টা করেন না শুধু হাউসে বসে সরকারের সমালোচনা করেন। কলেজ শিক্ষা ব্যবস্থায় একটা পার্টি সরকার পরিচালন করছে, সে কিরকম হস্তক্ষেপ করছেন সেটা শুনুন। দিল্লিতে কমলা নেহরু কলেজের প্রিন্সিপাল যিনি গোড়া থেকে সেখানকার অধ্যাপিকা-জনতাপার্টি থেকে তাকে শোকজ করা হয়েছে যে আপনি যখন প্রিন্সিপ্যাল ছিলেন তখন এই নামকরণের বিরুদ্ধে আপনি কেন প্রতিবাদ করেন নি। কমলা নেহরু যেহেতু পন্ডিত নেহেরুর সহধর্মিনী অতএব এই নাম কেন রাখা হবে? সেইরকম পশ্চিমবাংলার রিষড়ায় বিধানচন্দ্র বিদ্যালয় নাম যখন হয়েছিল তার পরেও তো আমরা এর কোনও বিরোধিতা করিনি। আমাদের রুচি এত নিম্ন নয়। বামফ্রন্ট সরকার রাজনীতির উর্ধ্বে শিক্ষা ব্যবস্থা চালু রাখতে চান। আমরা ক্ষমতায় আসবার পর দেখলাম দীর্ঘদিনের পুঞ্জীভূত জঞ্জাল চারিদিকে জমে আছে। ১৯৭২ থেকে ৭৭ পর্যন্ত কলকাতা বিশ্ববিদ্যালয় থেকে যারা পাশ করেছেন তাদের মার্কশীট জাল করে অন্য ট্যাবুলেশন দিয়ে মার্কশীট বেরিয়ে গেছে। আমি জিজ্ঞাসা করি ৭২ থেকে ৭৭ সাল পর্যন্ত বহু ছাত্রছাত্রিকে সার্টিফিকেট দেওয়া হয়নি কেন? দেখা গেল ট্যাবুলেশন শিট বদল করে শুন্যের জায়গায় নম্বর বসিয়ে দেওয়া হয়েছে। এখন তারা যখন সার্টিফিকেট দিতে যাচ্ছেন তখন দেখছেন যে সেখানে ট্যাবুলেশন শিট জাল হয়েছে। আমাদের কলকাতা বিশ্ববিদ্যালয়ের মনোনীত কাউন্সিল সেই বিষয়ে ব্যবস্থা গ্রহণ করেছেন। এতদিন নির্বাচিত কাউন্সিল ছিল, তারা ব্যবস্থা গ্রহণ করেননি। কিন্তু আমাদের বামফ্রন্ট সরকারের মনোনীত কলকাতা বিশ্ববিদ্যালয় কাউন্সিল সেই বিষয়ে ব্যবস্থা গ্রহণ করেছেন, তদন্ত করেছেন, স্টেপস নিয়েছেন। ট্যাবুলেশন শিটকে বাতিল করে দিয়ে মার্কশিট জাল হয়ে বেরিয়ে এল, আমরা সেইভাবে ডিগ্রি দিতে পারি না। সেজন্য বিলম্ব হচ্ছে। এইরকম নক্কারজনক কাজের বিষয়ে একটা কথা তো বিরোধী পক্ষের সদস্যদের মুখে শুনলাম না। এই ধরনের জঞ্জাল বিশ্ববিদ্যালয়ে পুঞ্জিভূত হয়েছে। আমি গর্বের সঙ্গে বলতে পারি যে এই কাউন্সিল এই বিষয়ে বলিষ্ঠ পদক্ষেপ নিয়েছেন, নীতি গ্রহণ করেছেন। মাননীয় সদস্য শ্রী সন্দীপ দাস যিনি আজকে বিরোধী পক্ষের মুখপাত্র হয়ে ছিলেন তিনি একবারও একথা বললেন না। আমি ওনার অবগতির জন্য জানাচ্ছি, উনি খোঁজ করে দেখবেন, দিল্লি বিশ্ববিদ্যালয়ের একজন অধ্যাপক, হেড অব দি ডিপার্টমেন্ট অব ফিলজফি, তার নাম হচ্ছে প্রফেশর শর্মা, ওদের নিয়ম ছিল একটা টার্ম হেড অব দি ডিপার্টমেন্ট থাকতে পারবেন, কিন্তু জনতা পার্টি যখন কেন্দ্রে ক্ষমতায় আসল সেই সময়ে আর এস এস চীফ দেওরাজ আর্সকে সম্বর্ধনা জানাবার প্রধান ভূমিকা নিয়েছিলেন প্রফেশর শর্মা, বিশ্ববিদ্যালয় তার পুরস্কার স্বরূপ সমস্ত আইন লঙ্ঘন করে দিয়ে দ্বিতীয়বার তাকে হেড অব দি ডিপার্টমেন্ট করবার জন্য প্রস্তাব করলেন। কলকাতা বিশ্ববিদ্যালয়ে এমন একটা ঘটনা দেখাতে পারবেন না যে কোনও অধ্যাপক আমাদের সি পি এম-এর প্রমোদ দাসগুপ্ত বা ফরওয়ার্ড ব্লকের অশোক ঘোষ বা আর এস পি'র নেতা মাখম পালকে লাল সেলাম জানিয়েছে বলে তার টার্ম এক্সটেনশন করে দিয়েছে। কিন্তু দিল্লিতে জনতা পার্টি পরিচালিত বিশ্ববিদ্যালয়ে টার্ম বেড়েছে। কাজেই সমালোচনা যখন করবেন তখন সমীহ হয়ে সমালোচনা করবেন। একথা আমি অস্বীকার করি না যে আমাদের বিভিন্ন সমস্যা আছে, সমস্ত সমস্যার সমাধান করতে পারব এখনই, কিন্তু শিক্ষক সমাজ ছাত্র সমাজ যেভাবে আন্তরিকভাবে এগিয়ে আসছেন তাতে আমাদের বিশ্বাস আছে যে আমরা সমবেতভাবে সমস্ত সমস্যার সমাধান করতে পারব বিরোধী দল যতই প্রতিরোধ করবার চেষ্টা করুন। আর

একটা জিনিস জানাতে চাই যে ভাষা সম্পর্কে তারা বলেছেন যে উচ্চ শিক্ষা স্তরে আমরা ইংরাজি এবং বাংলা ভাষাকে ঐচ্ছিক পর্যায়ে নিয়ে এসে শিক্ষা নিধন যজ্ঞে নেমেছি। আমরা একথা বলেছি যে পঞ্চম শ্রেণী থেকে দ্বাদশ শ্রেণী পর্যন্ত যেখানে ভাষা শিক্ষা করছে ইংরাজি, বাংলা বা অপর কোনও মাতৃভাষা সেখানে এত বছর ভাষা শিক্ষার পরে উচ্চ শিক্ষা পর্যায়ে ভাষা শিক্ষার প্রয়োজন নেই। আপনারা কোঠারি কমিশনের কথা বার বার উল্লেখ করেছেন, সেই কোঠারি কমিশন স্পষ্টভাবে একথা বলেছেন We are definite of the view that at the University stage no language should be made a compulsory subject of study, অত্যন্ত পরিষ্কারভাবে বলেছেন যে বিষয়ের উপর জোর দেওয়া দরকার। তাই সরকার সিদ্ধান্ত গ্রহণ করেছেন সেখান থেকে ভাষাকে একেবারে সরিয়ে না দিয়ে অ্যাডিশনাল কম্পালসারি হিসাবে রেখেছেন, কিছু কিছু ছাত্রকে ইংরাজি বা বাংলা ভাষা শিখতে হবে, তবে সেই শিক্ষার ক্ষেত্রে সে যদি ফেল করে তাহলে তাতে কিছু এসে যাবে না, কিন্তু সে যদি ২০ নম্বরের অতিরিক্ত নম্বর পায় তাহলে সেটা মোট নম্বরের সঙ্গে যুক্ত হয়ে ডিভিসন পাওয়ার পক্ষে তাকে সাহায্য করবে, অথবা কোনও একটা বিষয়ে যদি সে ফেল করে তাহলে সেখানে ২০ বেশি নম্বর পেলে সেই অতিরিক্ত নম্বর যুক্ত করে তাকে পাশ করার ক্ষেত্রে সাহায্য করবে। কাজে কাজেই ভাষাকে বরবাদ করা হয়নি, আমি মনেকরি ৭ বছর ইংরাজি এবং বাংলা ভাষা শেখার পর উচ্চ শিক্ষার ক্ষেত্রে বিষয়ের উপর জোর দেওয়া একান্ত প্রয়োজন, ভাষা শিক্ষার প্রয়োজন নেই।

[8-40 — 8-50 P.M.]

সেইজন্য বামফ্রন্ট সরকার উচ্চ শিক্ষার ক্ষেত্রে ছাত্রদের সুবিধার শিক্ষার মান উন্নত করবার জন্য, বিষয়বস্তুর উপর গুরুত্ব দিতে চেয়েছেন। বিভিন্ন বিশ্ববিদ্যালয়ের উপাচার্যগণ সরকারের এই দৃষ্টিভঙ্গির সমর্থন করেছেন। আমি বিশ্বাসকরি পশ্চিমবাংলার বিদ্বান সমাজ এবং সুধীগণ আমাদের প্রস্তাবে সমর্থন জানিয়েছেন। আমি যে সমস্ত কাট মোশন রয়েছে তার বিরোধিতা করে আমার এই বাজেট সমর্থন করবার জন্য অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Janmejay Ojha :** স্যার, আমার একটা পয়েন্ট অফ অর্ডার আছে। মন্ত্রী মহাশয় দিল্লির সরকারের বিরুদ্ধে গুরুতর অভিযোগ করেছেন। আমার বক্তব্য হচ্ছে দিল্লির সরকারকে সমর্থন করবার জন্য এখানে যখন কেউ নেই তখন তাঁর ঐ অসত্য গুরুতর অভিযোগগুলি আজকের কার্য বিবরণী থেকে বাদ দেওয়া হোক।

**Mr. Speaker :** There is no cut motion on Demand No.31.

The motion of Shri Sambhu Charan Ghosh that a sum of Rs.1,27,00,000/- be granted for expenditure under Demand No.31, Major Head : "276-Secretariat — Social and Community Services", was then put and agreed to.

**Demand No. 34**

The motion of Shri Balailal Das Mahapatra that the amount of the

Demand be reduced to Re.1/-, was then put and lost.

The motions of Shri Shamsuddin Ahmed, Shri Suniti Chattaraj, Shri A.K.M. Hassan Uzzaman and Shri Krishnadas Roy that the amount of the Demand be reduced by Rs.100/-. were then put and lost.

The motion of Shri Deba Prasad Sarkar that the amount of the demand be reduced by Rs.100 was then put and a division was taken with the following result -

**NOES**

Abdul Bari, Shri Md.

Abul Hasan, Shri

Banerjee, Shri Amiya

Barma, Shri Manindra Nath

Basu Ray, Shri Sunil

Bauri, Shri Gobinda

Biswas, Shri Kanti Chandra

Biswas, Shri Kumud Ranjan

Bose, Shri Nirmal Kumar

Bouri, Shri Nabani

Dakua, Shri Dinesh Chandra

Daud Khan, Shri

De, Shri Partha

Deb, Shri Saral

Ghosh, Shri Sambhu Charan

Hira, Shri Sumanta Kumar

Jana, Shri Manindra Nath

Kar, Shri Nani

Khan, Shri Sukhendu

Let (Bara), Shri Panchanan

Majhi, Shri Dinabandhu

Majhi, Shri Pannalal

Malik, Shri Purna Chandra

Mandal, Shri Gopal

Mandal, Shri Suvendu

Mazumder, Shri Dinesh

Ming, Shri Patras

Mir Abdus Sayeed, Shri

Mir, Fakir Mohammad, Shri

Mitra, Shri Ranjit

Mohanta, Shri Madhabendu

Mondal, Shri Ganesh Chandra

Mondal, Shri Kshiti Ranjan

Mondal, Shri Raj Kumar

Mondal, Shri Sahabuddin

Mostafa Bin Quasem, Shri

Mridha, Shri Chitta Ranjan

Mukherjee, Shri Amritendu

Mukherjee, Shri Joykesh

Murmu, Shri Sufal

Panda, Shri Mohini Mohan

Phodikar, Shri Prabhas Chandra

Ray, Shri Achintya Krishna

Roy, Shri Dhirendra Nath

Roy Barman, Shri Khitibhusan

Saha, Shri Kripa Sindhu

Saha, Shri Lakshi Narayan

Samanta, Shri Gouranga

Santra, Shri Sunil

Sen, Shri Dhiren

Singha Roy, Shri Jogendra Nath

Sinha, Shri Khagendra Nath

**AYES**

Bauri, Shri Bijoy

Halder, Shri Renupada

Sarkar, Shri Deba Prasad

The Ayes being 3 and Noes 52 the motion was lost.

The motion of Shri Sambhu Charan Ghosh that a sum of Rs.2,23,95,43,000/- be granted for expenditure under Demand No.34, Major Heads : "277-Education (Excluding Sports and Youth Welfare), 278-Art and Culture, and 677-Loans for Education, Art and Culture (Excluding Sports and Youth Welfare)", was then put and agreed to.

## Demand No. 35

The motion of Shri Sambhu Charan Ghosh that a sum of Rs.29,000 be granted for expenditure under Demand No. 35, Major Head : "279-Scientific Services and Research", was then put and agreed to.

## PRESENTATION OF REPORT

### Thirtyninth Report of the Business Advisory Committee

**অধ্যক্ষ মহোদয় ঃ** আমি কার্য উপদেষ্টা সমিতির অর্থাৎ বিজনেস অ্যাডভাইসারি কমিটির উনচল্লিশতম প্রতিবেদন পেশ করছি। এই সমিতির বৈঠক আজ ১৯শে মার্চ, ১৯৭৯ আমার কক্ষে অনুষ্ঠিত হয়েছে। উক্ত বৈঠকে ২১শে মার্চ, ১৯৭৯ তারিখ হইতে ২৯শে মার্চ, ১৯৭৯ তারিখ পর্যন্ত বিধানসভার কার্যক্রম ও সময়সূচি নিম্নলিখিতভাবে নির্ধারণের সুপারিশ করেছেন।

| | | | | |
|---|---|---|---|---|
| Wednesday, | 21.3.79 | ... Demand No. 7 | Land Revenue | |
| Thursday, | 22.3.79 | (i) Demand No. 62<br>(ii) Demand No. 64<br>(iii) Demand No. 75<br>(iv) Demand No. 79<br>(v) Demand No. 80<br>(vi) Demand No. 76<br>(vii) Demand No. 61 | Commerce & Industries Mines Public Undertakings and Closed and Sick Industries | 4 hours |
| Friday, | 23.3.79 | (i) Presentation of Supplementary Estimates for 1978-79 | | |
| | | (ii) Demand No. 50 | Co-operation | 2 hours |
| | | (iii) Demand No. 57 | Fisheries | $1\frac{1}{2}$ hours |

| | | | | |
|---|---|---|---|---|
| | | (iv) Demand No. 45 | Scheduled Castes and Scheduled Tribes | 1½ hours |

There will be no Question for Oral Answers, Calling Attention or Mention Cases on 23rd March, 1979

| | | | | |
|---|---|---|---|---|
| Saturday, | 24.3.79 9A.M. | (i) Demand No. 65<br>(ii) Demand No. 66 | Irrigation & water ways | 4 hours |
| | | (iii) The Taxes on Entry of Goods into Calcutta Matropliton Area (Amendment) Bill, 1979 (introduction, Consideration and Passing) | | 1 hour |

There will be no Calling Attention or Mention Cases on the 24th March, 1979.

| | | | | |
|---|---|---|---|---|
| Monday, | 26.3.79 ... | (i) Demand No. 12<br>(ii) Demand No. 68<br>(iii) Demand No. 69<br>(iv) Demand No. 71 | Home (Transport) | 2½ hours |
| | | (v) Demand No. 33 | Youth Services | 1½ hours |
| Tuesday, | 27.3.79 | (i) Demand No. 18<br>(ii) Demand No. 19<br>(iii) Demand No. 3 | Secretariat General Services Council of Ministers | 4 hours |
| Wednesday, | 28.3.79 ... | (i) Discussion and Voting on Demand for supplementary Grants for 1978-79 | | 1 hour |
| | | (ii) Demand No. 46 | Relief & Welfare (Welfare) | 1 hour |
| | | (iii) Demand No. 63 | Cottage & Small Scale Industries | 2½ hours |
| | | (iv) All Remaining Demands | | |

There will be no Question for Oral Answer, Calling Attention or Mention Cases on the 28th March, 1979.

| Thursday, | 29.3.79 ... (i) | The West Bengal Appropriation Bill, 1979 (Introduction, Consideration and Passing) | 4 hours |
|---|---|---|---|
| | (ii) | The West Bengal Appropriation (No.2) Bill, 1979. (Introduction, Consideration and Passing) | |

**শ্রী দীনেশ মজুমদার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, উনচল্লিশতম প্রতিবেদনে যে সুপারিশ করা হয়েছে তা গ্রহণের জন্য আমি এই সভায় প্রস্তাব উত্থাপন করছি।

The motion was then put and agreed to.

[8-50 — 9-00 P.M.]

## LEGISLATION

### The Sri Ramkrishna Sarada Vidya Mahapitha (Amendment) Bill, 1979

**Shri Sambhu Charan Ghosh :** Sir, I beg to introduce the Sri Ramkrishna Sarada Vidya Mahapitha (Amendment) Bill, 1979.

(Secretary then read the Title of the Bill)

**Shri Sambhu Charan Ghosh :** Sir, I beg to move that the Sri Ramkrishna Sarada Vidya Mahapitha (Amendment) Bill, 1979, be taken into consideration.

**শ্রী প্রদ্যুতকুমার মহান্তি :** মাননীয় স্পিকার মহাশয়, আমি আশা করেছিলাম যে কলেজটিকে কেবলমাত্র রাজনৈতিক কারণে ১৯৭৩ সালে অধিগ্রহণ করেছিলেন তদানিন্তন সিদ্ধার্থ রায়ের সরকার। সেটাকে ১৯৭৫ সালে দুই বৎসরের জন্য বাড়ানো হল, ১৯৭৭ সালে দুই বৎসরের জন্য বাড়ানো হল, আবার এখন সেটাকে ৬ বৎসরের জায়গায় ৮ বৎসর করার জন্য আজকে এখানে প্রস্তাব এনেছেন আমাদের শিক্ষামন্ত্রী শম্ভু ঘোষ মহাশয়। উচ্চ শিক্ষামন্ত্রীর বক্তব্য শুনছিলাম, নিম্ন শিক্ষামন্ত্রীর, মাধ্যমিক শিক্ষামন্ত্রীর কথা শুনছিলাম। খুব বড় বড় কথা, গণতান্ত্রিক পরিবেশ এনেছি, আমরা কোনও লোকের চাকরি একটিও বাতিল করিনি। নূতন পরিবেশ সৃষ্টি করেছেন, বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে কিছু বলার নেই, যত বলার আছে কেন্দ্রের জনতা সরকারের বিরুদ্ধে। কিন্তু কি যুক্তিতে আজকে এই ১৯৭৩ সালে সম্পূর্ণ রাজনৈতিক কারণে যে কলেজ অধিগ্রহণ করা হয়েছিল, অজুহাত দেখানো হয়েছিল যে সেখানে শিক্ষক এর চাকরি গিয়েছে এবং সেখানে পরিচালক মন্ডলির মধ্যে দুর্নীতি ছিল। ১৯৭৫ সালে এফ,আই, আর, করেছে তখনকার যে প্রশাসক আজ পর্যন্ত একটা চার্জশিট দিতে পারলনা এবং এই বামফ্রন্ট সরকার আসার পরেও ১৯৭৩ সালে এই কলেজটাকে নেওয়া হয়েছিল অজুহাত দেখিয়ে যে কলেজের শিক্ষকদের চাকরি গিয়েছে, সেখানে প্রশাসক আসার পরে আরও ১৩ জন শিক্ষক এর চাকরি গেল তার সুরাহা আজ পর্যন্ত হলনা।

মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনি শুনলে আশ্চর্য হয়ে যাবেন, মাননীয় শিক্ষামন্ত্রী নিশ্চয়ই জানেন তার জেলা, যে জেলা থেকে তিনি নির্বাচিত হয়ে এসেছেন সেই জেলার একটি কলেজ, খুব প্রতিষ্ঠিত কলেজ, কলেজটির সুনাম ছিল, এই যে বিদ্যাপীঠ এর বিল্ডিং এর কোনও গলদ আছে কিনা। না, বিল্ডিং প্রুব কমিটি যেটা করা হয়েছে, চার চারবার সেই কমিটির পারশন্যাল বদল করা হল। কি করছেন তারা? রাত্রে রাত্রে বিল্ডিংসের গোঁড়া খুঁড়ছেন, আর চার-চারবার এই কমিটির যারা সদস্য ছিলেন তাদের পরিবর্তন করা হচ্ছে। কোনও দুর্নীতি আছে এইটা করে কোনও রিপোর্ট তারা দিতে পারছেন না, সেইজন্য সেইরকম রিপোর্ট যারা দিতে পারতেন সেইরকম কমিটির সদস্যদের পরিবর্তন করা হচ্ছে। আর তারা কি করছে, একটা করে কমিটি আসছে, আর একবার করে কলেজের ভিত খুঁড়ছে। খুঁড়ে খুঁড়ে কি হল? এমন ভিত দেওয়া ছিল যে এর আগে তিনবার খোঁড়ার পরও কিছু হয়নি। কিন্তু এই বিধ্বংসী বন্যার পরে সেই খোঁড়া ভিতে ঢুকে সেই খোঁড়া অবস্থায় এমন অবস্থার সৃষ্টি হল যে কলেজের পড়ো পড়ো অবস্থা। তখন সেখানকার জনসাধারণ আন্দোলন করল। কলেজের প্রশাসক ১৩শো টাকা খরচ করে, সেই খোঁড়া ভীত যে ছিল সেই ভীতের জল বার করে মাটি ভর্তি করে রাখলেন। তাহলে কি হচ্ছে? কেন এই প্রশাসকের মেয়াদ আরও দু বছর বাড়িয়ে দিচ্ছেন? উনি কি উন্নতি করেছেন? যখন ১৯৭৩ সালে কলেজ অধিগ্রহণ করা হল তখন কলেজের ছাত্র সংখ্যা ছিল ৮শো, আর বর্ধমান বিশ্ববিদ্যালয়ের অধীনে যে ৩/৪টি সুনামের সঙ্গে চালিত কলেজ ছিল, তারমধ্যে এই কলেজ ছিল অন্যতম। সেদিন যেখানে ৮শো ছেলে ছিল সেখানে তিনশো ছাত্রতে নেমে এসেছে। আর যেখানে ৩/৪টে সুনামি কলেজের মধ্যে এই কলেজ, এই মহাবিদ্যাপীঠ ছিল অন্যতম, আজকে সেখানে নিকৃষ্টতম কলেজের মধ্যে অন্যতম হয়েছে এই মহাবিদ্যাপীঠ। এখানে বিভিন্ন ওয়ার্ক লোড অন্যায়ভাবে, অযৌক্তিকভাবে দেখিয়ে প্রায় তিন লক্ষ টাকা সরকারি অনুদান বরবাদ করা হয়েছে, অপচয় করা হয়েছে। কিসের স্বার্থে, কি নৈতিক যুক্তিতে, কি কারণে শিক্ষামন্ত্রী এই কলেজের আর দু' বছরের জন্য রাখবার চেষ্টা করছেন? কে প্রশাসক সেখানে? প্রশাসক হচ্ছেন, আরামবাগের মহকুমা শাসক যিনি ছোট ভাই হচ্ছেন এই কলেজের একজন অধ্যাপক জগন্নাথ চক্রবর্তী মশাইয়ের। তিনি সি. পি. এম. সংগঠন করছেন অরামবাগ অঞ্চলে। তিনি সি. পি. এম.কে সংগঠিত করবার জন্য কাজ করছেন, আর তার ছোট ভাই তার সেই কাজে সাহায্য করছেন। মাননীয় শিক্ষামন্ত্রী শম্ভু ঘোষ, তিনি তো ফরওয়ার্ড ব্লকের লোক। তিনি বামফ্রন্টের মন্ত্রী হতে পারেন, তিনি সেই কলেজের সি. পি. এম. সংগঠনকে মজবুত করার জন্য, সেই কলেজের শিক্ষার যোগ্যতা বৃদ্ধির প্রয়াস না করে সেখানে সি. পি. এম.র আখড়া তৈয়ারি করার জন্য, অন্যায় অজুহাত দেখিয়ে সেই কলেজে বামপন্থী মনোভাবাপন্ন শিক্ষক নেওয়ার জন্য এবং সেই কলেজকে সম্পূর্ণ ধ্বংস করার জন্য যদি আরও দু' বছর বাড়াতে চান তাতে আমার আপত্তি নেই। পরিষ্কারভাবে বলুন, সি. পি. এম.র আখড়া এবং আগের যে পরিচালক মন্ডলি ছিলেন সেই পরিচালক মন্ডলিকে অন্যায়ভাবে অপদস্ত করার জন্য, এই কমিটিকে কি আরও দু' বছর রাখবার জন্য এই অধিগ্রহণ করছেন এবং এর মেয়াদ আরও দু' বছর বাড়াচ্ছেন — সেইটা পরিষ্কার করে বলুন। অন্ততঃ এই বিধানসভার সদস্যরা জানুন কি কারণে আরও দু' বছর তারা সেখানে গণতন্ত্রকে হত্যা করে, কলেজের নিয়ম অনুযায়ী নির্বাচন বন্ধ রেখে এবং একজন বুরোক্রাট এবং একজন সি. পি. এম. সমর্থক প্রশাসক রেখে এই কলেজকে নষ্ট

করছেন। তার এই অধিকার নেই, বামফ্রন্ট সরকারের সেই অধিকার নেই। একজন শিক্ষাব্রতী, একজন কলেজ শিক্ষক হয়ে এই কলেজকে পুনরায় দু' বছর মেয়াদ বাড়াবার, প্রশাসকের মেয়াদ বাড়াবার ব্যবস্থা করছেন, তার আমি প্রতিবাদ করি। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[9-00 — 9-10 P.M.]

**শ্রী নির্মলকুমার বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এত রাত্রে এই বিলে কিছু বলার দরকার আছে বলে মনেকরি নি। আমার মনে হয়েছিল এই বিল সর্বসম্মতিক্রমে পাস হবে। কিন্তু মাননীয় সদস্য শ্রী প্রদ্যোতকুমার মহান্তির বক্তৃতা শুনে মনে হল যদি এর প্রতিবাদে দু-এক কথা না বলি, তাহলে পশ্চিমবঙ্গ কলেজ ও বিশ্ববিদ্যালয় শিক্ষক আন্দোলনের প্রতি আমি অবিচার করব। আজকে শিক্ষা বাজেট আলোচনার প্রারম্ভে বন্ধুবর শ্রী সন্দীপ দাস কামারপুকুর কলেজের কথা উল্লেখ করেছিলেন, তাদের ফিরিয়ে দিন। এখন মনে হচ্ছে, জনতা পার্টির শুধু প্রকল্প স্থির করেছেন। কামারপুকুর কলেজের পূর্বতন মালিকদের তারা সমর্থন করবেন। আমি বিস্মিত হয়ে যাচ্ছি একটা জিনিস দেখে। অধ্যাপক দিলিপ চক্রবর্তী তিনি এখনও জনতা পার্টির নেতা। তিনি যখন পশ্চিমবঙ্গ কলেজ ও বিশ্ববিদ্যালয় শিক্ষক সমিতির সম্পাদক ছিলেন, তখন অধ্যাপক দিলিপ চক্রবর্তীর নেতৃত্বে পশ্চিমবঙ্গের সমস্ত কলেজ ও বিশ্ববিদ্যালয় শিক্ষক একযোগে দাবি করেছিলেন, কামারপুকুর কলেজকে অধিগ্রহণ করা হোক। সন্দীপবাবু চলে গেলেন তাঁর বন্ধুবর প্রবোধ সিংহ মহাশয় উপস্থিত আছেন। তিনি জনতা পার্টির ডেপুটি লিডার উনি বলুন তিনি প্রদ্যোত মহান্তির বক্তব্য সমর্থন করেন কি আমার সমর্থন করেন। সেদিন কামারপুকুর কলেজকে রাজনৈতিক কারণে নেওয়া হয়েছিল কি না, পশ্চিমবাংলার সকল শিক্ষক যারমধ্যে প্রবোধ বাবুও ছিলেন তাদের দাবিতে নেওয়া হয়েছিল? এই জবাব আমি প্রবোধবাবুর কাছ থেকে চাই। সেদিন কামারপুকুর কলেজকে অধিগ্রহণ করবার জন্য বিমলাপ্রসাদ মুখার্জি বিনয় মুখার্জি পিতা পুত্রের লিমিটেড কোম্পানির দুর্নীতির হাত থেকে অন্যায় অবিচারের হাত থেকে শিক্ষা বিরোধী নীতির হাত থেকে কলেজটিকে রক্ষা করবার জন্য এই কলেজকে অধিগ্রহণ করা হয়েছিল। আমরা জানি সেদিন প্রফুল্লচন্দ্র সেন সেখানকার সভাপতি ছিলেন এবং আমরা জানি প্রদ্যোতবাবু প্রফুল্লচন্দ্র সেন মহাশয়ের অত্যন্ত স্নেহভাজন ব্যক্তি সুতরাং প্রফুল্লবাবুর পক্ষে তাঁকে কথা বলতে হচ্ছে।

**শ্রী প্রদ্যোতকুমার মহান্তি :** আপনি ভুল কথা বলছেন। আমি ঠিকই বলেছি রাজনৈতিক কারণে কলেজটিকে নেওয়া হয়েছিল। আপনি সমস্ত যা তা কথা বলে যাচ্ছেন।

**শ্রী নির্মলকুমার বসু :** নিশ্চয় বলব এবং সত্য কথাই বলব। সেখানে কি দুর্নীতি চলেছিল ১১ জন শিক্ষককে কর্মচ্যুত করা হয়েছিল। শিডিউল্ড কাস্টদের স্টাইপেন্ড দেওয়া হয়নি হোস্টেল বিল্ডিংয়ে নানারকম সব অন্যায় কাজ করা হয়েছে।

**শ্রী প্রদ্যোতকুমার মহান্তি :** যত সমস্ত অসত্য কথা আপনি বলছেন। আমি বলছি ঐরকম অ্যাডমিনিস্ট্রেটার না রেখে গণতান্ত্রিক পদ্ধতিতে নির্বাচন করে সেখানে পরিচালক মন্ডলি করুন না কেন, এইভাবে আপনারা সময় বাড়াচ্ছেন কেন। নিশ্চয় কোনও রাজনৈতিক কারণ এরমধ্যে আছেই এটা সকলেই বোঝে। আর ঐ ১১ জন শিক্ষকের চাকুরি যাওয়ার

জন্য যদি আপনারা অধিগ্রহণের ব্যবস্থা করেছিলেন তাহলে অধিগ্রহণ করার পর আরও ১৩ শিক্ষকের চাকুরি গেল কেন। আজকে যে সমস্ত শিক্ষকের চাকুরি গেছে তারা আপনাকে ধিক্কার দেবে। আপনি অন্যায় কথা বলছেন।

**শ্রী নির্মলকুমার বসু :** নিশ্চয় বলব ১০০ বার বলব। আপনি শিক্ষকদের বিরুদ্ধে বক্তব্য রেখেছেন। আপনি রাজনৈতিক কারণে কলেজটিকে নেওয়া হয়েছিল এই কথা বলেছেন। ঐ কলেজকে কেন্দ্র করে একটা দুর্নীতির আখড়া তৈরি করা হয়েছিল। সেখানে শিক্ষকদের ছাঁটাই করা হয়েছিল শিডিউল্ড কাস্টদের স্টাইপেন্ড-এর টাকা হোস্টেল বিল্ডিংস তৈরি করার টাকা চুরি করা হয়েছিল ১১ জন শিক্ষককে অন্যায়ভাবে কর্মচ্যুত করা হয়েছিল। এর বিরুদ্ধে পশ্চিমবাংলার ৮ হাজার কলেজ শিক্ষক সমবেতভাবে আন্দোলন করেছিলেন এবং অধ্যাপক দিলিপ চক্রবর্তীর নেতৃত্বে হাজার হাজার কলেজ শিক্ষক কামারপুকুরে গিয়ে দাবি করেছিলেন যে এই কলেজকে গ্রহণ করতে হবে। সেদিন এই পশ্চিমবাংলার অধ্যাপকদের সম্মিলিত দাবির সম্মুখে সিদ্ধার্থশঙ্কর রায়ের মন্ত্রিসভা মাথা নুইয়েছিল এবং কলেজটি অধিগ্রহণ করেছিল। আমি দুঃখিত আজকে জনতা পার্টির প্রতিনিধি বলছেন রাজনৈতিক কারণে কলেজটিকে নেওয়া হয়েছিল। পশ্চিমবাংলার কলেজ শিক্ষকরা আপনাকে ধিক্কার দেবে। আমি সরকারকে অভিনন্দন জানাচ্ছি যে শিক্ষকদের দাবি সমর্থন করে এই অধিগ্রহণ চালিয়ে যাচ্ছেন বলে। এই কথা বলে এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবোধচন্দ্র সিনহা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এক মিনিট বলি। আমার নাম করে নির্মলবাবু তার বক্তব্য রেখেছেন। আমি বলছি যে আমাদের বক্তব্য খুব পরিষ্কার। আমরা একথা বলছি না যে আপনার সেই পুরানো পরিচালকদের হাতে থাক। আমাদের বক্তব্য হচ্ছে যে কয়েক বছর তো আপনারা প্রশাসক দিয়ে চালালেন। এখন হয় গণতান্ত্রিক পদ্ধতিতে পরিচালক সমিতি নির্বাচন করুন অথবা কয়েকজন নিয়ে পরিচালক সমিতির মতো একটা সমিতি করুন। এক জনের হাতে না দিয়ে আপনারা অন্তত গণতান্ত্রিক পদ্ধতির মধ্যে আসুন। অনেক দিন ধরে প্রশাসক দিয়ে চালিয়েছেন এবার একটা ব্যবস্থা করুন এই হচ্ছে আমাদের মূল কথা।

**শ্রী শম্ভুচরণ ঘোষ :** মাননীয় স্পিকার মহাশয়, আমি আশা করেছিলাম যে কিছু বলতে হবে না। কিন্তু শেষ পর্যন্ত মাননীয় সদস্য প্রদ্যোত মহান্তি মহাশয় আমাকে কিছু বলতে প্ররোচিত করেছেন। শেষ মুহূর্তে এর উপর একটা বিতর্কের ঝড় উঠবে এটা আমি আশা করি নি। শ্রদ্ধেয় সদস্য নির্মল বসু মহাশয় খুব সঙ্গত কারণেই এইসব কথা উল্লেখ করেছেন। কামারপুকুর কলেজ অধিগ্রহণ কংগ্রেস সরকার করেছিল কিন্তু রাজনৈতিক দৃষ্টিকোণ থেকে অধিগ্রহণ করেছিল বলে আমরা মনে করি না। নিশ্চয় যেটা তাদের ভাল কাজ সেটা আমাদের বলতেই হবে। পশ্চিমবাংলার সমস্ত অধ্যাপক সমাজ কামারপুকুর কলেজ অধিগ্রহণ করার জন্য সরকারের কাছে দাবি করেছিল চাপ সৃষ্টি করেছিল এবং শেষ পর্যন্ত তৎকালিন সরকার কামারপুকুর কলেজকে অধিগ্রহণ করেছিল এবং তাতে পশ্চিমবাংলার সমস্ত অধ্যাপক সরকারের সেই সিদ্ধান্তকে স্বাগত জানিয়েছিল। এবং শেষ পর্যন্ত যখন সরকার কামারপুকুর কলেজ অধিগ্রহণ করলেন হতে পারে কংগ্রেস সরকার, ভাল কাজ হলে আমরা যে সমর্থন করি না, তা নয় তখন পশ্চিমবাংলার সমস্ত অধ্যাপক সরকারের সেই সিদ্ধান্তকে স্বাগত

জানিয়েছিলেন। কামারপুকুর কলেজ পরিচালক সমিতির তখন সভাপতি ছিলেন শ্রদ্ধেয় নেতা প্রফুল্লচন্দ্র সেন। কিন্তু এই কথা তো অস্বীকার করা যায় না যে কামারপুকুর কলেজ পরিচালক সম্পর্কে যে সমস্ত দুর্নীতির কথা তখন প্রকাশ পেয়েছিল এবং এনফোর্সমেন্ট ব্রাঞ্চ পুলিশের পক্ষ থেকে তদন্ত করতে গিয়ে নতুন নতুন অনেক তথ্য সেখানে পেয়েছিল বলেই তারা সময় চাইছে। কারণ এই ক্ষেত্রে কয়েক হাজার টাকার ব্যাপার নয়, কয়েক বছর থেকে লক্ষ লক্ষ টাকা পশ্চিমবঙ্গ সরকার এবং ইউ.জি.সি. থেকে কেন্দ্রীয় সরকার থেকে দিয়েছে, তার কোনও হিসাব নেই। সেখানে এনফোর্সমেন্ট ব্রাঞ্চ পুলিশ কিছু সময় যদি চায় তারা যদি টেকনিক্যাল প্রোব কমিটির কাছে বলে যে আমরা কিছু সময় চাই তাহলে সেই সময় আমরা দেব না? আমরা পরিষ্কার করে বলে দিতে চাই বামফ্রন্ট সরকার এই ধরনের দুর্নীতি ধামাচাপা দিতে রাজি নয়। আমি স্বীকার করি প্রফুল্লচন্দ্র সেন শ্রদ্ধেয় নেতা, তাঁকে শ্রদ্ধা জানাই, কিন্তু তিনি যদি এইরকম একটা দুর্নীতিমূলক জিনিসকে সমর্থন করার জন্য তার প্রতিনিধি মারফত চেষ্টা করেন তাহলে আমরা কিছুতেই সেটা সমর্থন করতে পারি না। সেইজন্য আমি যে বিলটি এনেছি সেটাকে আপনারা গ্রহণ করবেন, সমর্থন জানাবেন তা যখন জানালেন না তখন আমি এই দু-চারটি কথা বলে মাননীয় সদস্যদের অনুরোধ জানাব বিলটিতে আপনারা যেন সম্মতি দেন।

**মিঃ স্পিকার ঃ** এই বিলের উপর কোনও সংশোধনী প্রস্তাব নেই। কাজেই এখন সভার সিদ্ধান্তের বিষয় হচ্ছে বিলটি বিবেচনার জন্য গ্রহণ করা হোক। যারা এই প্রস্তাবের পক্ষে তারা বলুন, হ্যাঁ, আর যারা এই প্রস্তাবের বিপক্ষে তারা বলুন না ধ্বনিভোটে বোঝা যাচ্ছে প্রস্তাবের পক্ষেই সমর্থন বেশি প্রস্তাবের পক্ষেই সমর্থন বেশি অতএব বিলটি গৃহীত হল।

The motion of Shri Sambhu Charan Ghosh that Sri Ramkrishna Sarada Vidya Mahapitha (Amendment) Bill, 1979, be taken into consideration, was then put and agreed to.

### Clauses 1 to 3 and Preamble

The question that clauses 1, 2, 3 and the Preamble do stand a part of the Bill was then put and agreed to.

**Shri Sambhu Charan Ghosh :** Sir, I beg to move that the Sri Ramkrishna Sarada Vidya Mahapitha (Amendment) Bill, 1979, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**মিঃ স্পিকার ঃ** সভার কাজ আগামিকাল ২০শে মার্চ মঙ্গলবার বেলা ১টা পর্যন্ত মুলতুবি রইল।

### Adjournment

The House was then adjourned at 9.10 p.m. till 1 p.m. on Tuesday, the 20th March, 1979 at the "Assembly House", Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Monday the 20th March, 1979 at 1 P.M.

### PRESENT

Mr. Speaker (Shri Syed Abdul Mansur Habibullah) in the Chair, 8 Ministers, 1 Minister of State and 144 Members.

[1-00 - 1-10 P.M.]

### Adjournment Motion

**মিঃ স্পিকার ঃ** আমি আজ সর্বশ্রী মহম্মদ সোহরাব, সামসুদ্দিন আহমেদ এবং জন্মেজয় ওঝার কাছ থেকে তিনটি মুলতুবি প্রস্তাবের নোটিশ পেয়েছি।

প্রথম প্রস্তাবটিতে শ্রী সোহরাব পশ্চিমবঙ্গের একটি কলেজের ছাত্র ইউনিয়নের মধ্যে সংঘর্ষ-এর কথা আলোচনা করতে চেয়েছেন। ঘটনাটি সাম্প্রতিক নয়, তাছাড়া এটা আইন ও শৃঙ্খলার প্রশ্ন। প্রচলিত আইনের মধ্যেই এর প্রতিকার আছে।

দ্বিতীয় এবং তৃতীয় প্রস্তাবে শ্রী আহমেদ ও শ্রী ওঝা যথাক্রমে বেঙ্গল টিউবার-কুলোসিস অ্যাশোসিয়েশন লক আউটের কথা এবং মেদনীপুরের গ্রামাঞ্চলে কেরোসিন ও ডিজেলের অভাবের কথা আলোচনা করতে চেয়েছেন। এদুটিও সাম্প্রতিক কোনও ঘটনা নয়। তাছাড়া ঘটনাগুলি এমন জরুরি নয় যে সভার বাজেট বিতর্কের কাজ মুলতুবি রেখে এদের আলোচনা হতে পারে। তা ছাড়া ডিজেলের ব্যাপারটা আগেও সভায় আলোচিত হয়েছে।

সুতরাং আমি তিনটি মুলতুবি প্রস্তাবেই আমার অসম্মতি জ্ঞাপন করছি। তবে সদস্যারা ইচ্ছা করলে সংশোধিত মুলতুবি প্রস্তাবগুলি পড়তে পারেন।

**শ্রী মহম্মদ সোহরাব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এ তো কেটে যা করা হয়েছে তাতে সমস্তই বাদ পড়ে গিয়েছে। এমন কি যে কলেজে গন্ডোগোল হয়েছে সেই কাঁচরাপাড়া কলেজের নামটিও বাদ দিয়ে দেওয়া হয়েছে। সেখানে যাকে মারধোর করেছে শ্রী বারিদ ব্যানার্জি তার নামটিও বাদ দেওয়া হয়েছে. এস.এফ.আই.-এর ছেলেরা এবং বাইরের কতকগুলি গুন্ডা তাকে মারধোর করে কিন্তু সেইসব নাম এর মধ্যে নেই। যাইহোক আমি এটা পড়ে দিচ্ছি। "পশ্চিমবাংলার বহু কলেজে ছাত্র-সংসদের নির্বাচনকে কেন্দ্র করে বিভিন্ন ছাত্র ইউনিয়নের মধ্যে সংঘর্ষ চলেছে। সম্প্রতি শিক্ষামূলক ভ্রমণকে কেন্দ্র করে কাঁচরাপাড়া কলেজের তৃতীয় বর্ষের এক ছাত্র ভ্রমণ সংগঠক—বারিদ ব্যানার্জি গত ৭ই মার্চ প্রহৃত হন। তাকে আহত অবস্থায় থানায় নিয়ে আসা হয়। উপরোক্ত ঘটনা লিখিতভাবে থানায় জানানো হয়। পরের দিন অর্থাৎ ৮/৩/৭৯ তারিখে কয়েকজন গুন্ডা তাকে ক্লাশের বাইরে টেনে নিয়ে এসে

লোহার ডান্ডা ও পাঞ্চ দিয়ে মাথায় ও চোখে মারে। সে এখন জওহরলাল হাসপাতালে চিকিৎসাধীন। আজও পর্যন্ত কোনও আসামীকে গ্রেপ্তার করা হয়নি। বর্তমানে এ কলেজে এক সন্ত্রাসের রাজত্ব চলছে।

**শ্রী সামসুদ্দিন আহমেদ** : স্যার, আমারটাও এডিট করে যা করা হয়েছে তাতে আর কিছুই নেই। "This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence namely, – The Management of the Bengal Tuberculosis Association.এই অ্যাশোসিয়েশনের প্রেসিডেন্ট হচ্ছেন স্বয়ং রাজ্যপাল এবং ভাইস-প্রেসিডেন্ট হচ্ছেন স্বয়ং চিফ মিনিস্টার। স্যার, এটাও বাদ দেওয়া হয়েছে এবং ডাঃ পি.কে. সেন, চেয়ারম্যান অব দি অ্যাশোসিয়েশন এবং ডাঃ বিনয় ভট্টাচার্য, সেক্রেটারি, এঁরা সব উচ্চ পদস্থ ব্যক্তি এর মধ্যে আছেন, এগুলি কেটে বাদ দেওয়া হয়েছে। এটা কেন করা হয়েছে, এর মধ্যে কি কঠিন কথা আছে আমি বুঝতে পারলাম না। যাই হোক "The Management of the Bengal Tuberculosis Association announced Lock-Out on the 28th July, 1978 exparte without assigning any reason or serving any kind of notice or intimation to the Union or to its workers, the people, the Government and even to the T.B. patients who were under treatment. This disperate attitude of the Management affected the entire activities of this Institution. স্যার, এই ইন্সটিটিউশনগুলির ব্যাপারে আমি বলেছিলাম। এটা খুব গুরুত্বপূর্ণ ছিল। এগুলিতে কাজ বন্ধ হয়েছে, clinic based domiciliary treatment children's Chest clinic, tuberculosis diagnonstic and research laboratory প্রভৃতি গুরুত্বপূর্ণ 27– treatment centre of mobile chest clinic and laboratory, and B.C. or Vaccination centre.এগুলি সব বন্ধ হয়ে গেছে। কাজেই এই ব্যাপারটা যদি একটু দেখেন।

**মিঃ স্পিকার** : এই টিউবারকুলোসিস অ্যাশোসিয়েশন লক-আউট হচ্ছে বলে বলছেন। এই সম্পর্কে একটা স্টেটমেন্ট দিতে পারেন কিনা হেল্‌থ মিনিস্টার বলুন।

**শ্রী ভবানী মুখার্জি** : ম্যাটারটা আমাকে দিন। এখানে হেল্‌থ মিনিস্টার নেই আমি তাঁকে জানিয়ে দেব যদি তিনি পারেন উত্তর দেবেন।

**শ্রী জন্মেজয় ওঝা** : জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবি রাখছেন। বিষটি হল -- মেদিনীপুর জেলার গ্রামাঞ্চলে কোরোসিন এবং ডিজেল খোলা বাজারে পাওয়া যাচ্ছে না। মুনাফাখোর এবং কালোবাজারিরা প্রকাশ্যে সক্রিয়। পটাশপুর প্রভৃতি বিভিন্ন অগভীর নলকূপ এলাকায় পাম্পিং সেটসমূহ তৈলাভাবে অচল। মাঠের বোরোধান শুকিয়ে যাচ্ছে। চাষী বিপন্ন। আন্যান্য নিত্যপ্রয়োজনীয় পণ্যের মূল্য অস্বাভাবিক বেড়ে চলছে।

## CALLING ATTENTION TO MATTERS OF URGENT PUBLIC IMPORTANCE

**মিঃ স্পিকার ঃ** আজকে আমি এখানে ১৪টি দৃষ্টি আকর্ষণী পেয়েছি। কিন্তু মাননীয় সদস্য যাঁরা এগুলি দিয়েছেন তাঁদের একটু লক্ষ্য করতে বলব যে তাঁর অনেকগুলি জিনিস রিপিটেশন যেগুলির স্টেটমেন্ট হয়েছে। যেমন কেরোসিনের সংকট নিয়ে এর আগে একদিন বলেছিলেন, উত্তর বাংলা উইথ স্পেশাল রেফারেন্স টু বলা হয়েছিল। তাছাড়া টিটাগড় কাগজের কলে ধর্মঘট, এটা আর একদিন স্টেটমেন্ট হবে। এই রকম অনেকগুলি দেখছি স্টেট ওয়াইড স্ট্রাইক ইন পাওয়ার লুম ইন্ডাস্ট্রি দেওয়া হয়েছে এর আগে। একটা জিনিস দুবার কনটিনিউ করছে। কাজেই যখন দৃষ্টি আকর্ষণী দেবেন তখন এটা একটু লক্ষ্য রাখবেন। কারণ বারে বারে একটা জিনিস আলোচনা করা যাবে না।

যাইহোক আমি নিম্নলিখিত বিষয়ের উপর দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি, যথা --

(১) আসানসোলের নিকট বরাকর নদীর তীরভূমিতে সোনার খোঁজ -- শ্রী রজনীকান্ত দোলুই।

(২) শিয়ালদহ ও হাওড়ায় ট্রেন চলাচল ব্যহত -- শ্রী রজনীকান্ত দোলুই।

(৩) টিটাগড়ের ২টি কাপড়কলে ধর্মঘট -- শ্রী রজনীকান্ত দোলুই।

(৪) শহর ও গ্রামাঞ্চলে কেরোসিন ও ডিজেল তেলের সংকট -- ডাঃ ওমর আলি ও শ্রী রজনীকান্ত দোলুই।

(৫) পূর্ব রেলওয়ের চিৎপুর ইয়ার্ডে ওয়াগন ভর্তি চাল ও গম নষ্ট -- শ্রী রজনীকান্ত দোলুই।

(৬) কয়লাখনি শিল্পে দ্বিপাক্ষিক আলোচনায় ব্যর্থতা -- শ্রী সুনীল বসুরায়।

(৭) জাতীয় ক্রীড়া পর্ষদকে পূর্বাঞ্চল শাখার জন্য প্রয়োজনীয় জমি পঃ বঃ সরকার কর্তৃক না দেওয়ায় ক্রীড়ামহলে হতাশা -- শ্রী জন্মেজয় ওঝা।

(৮) কলকাতা পৌরসভার ঠিকা ড্রাইভারদের কাজ বন্ধ করায় জঙ্গল সাফাইয়ের অসুবিধা -- শ্রী মহঃ সোহরাব।

(৯) লোক নায়ক জয়প্রকাশ নারায়ণের অসুস্থতা -- শ্রী ধীরেন্দ্রনাথ সরকার।

(১০) রাজ্যের উদ্বাস্তু পরিবারদিগকে বাস্তু জমির স্বত্বদানের কেন্দ্রীয় সিদ্ধান্ত -- শ্রী ধীরেন্দ্রনাথ সরকার।

11. State-wise strike of powerloom and processing workers from 12.3.79 by – Shri Gour Chandra Kundu.

12. Internatioal fund for Agricultrue Development for Sundarbans by – Shri Rajani Kanta Doloi,

13. Disturbance in generation of Electricity for want of coal by – Shri Shamsuddin Abmed & Shri Kazi Hafizur Rahaman,

14. Reported deprivation of American Dolars given for Mother Teresa by – Shri Shamsuddin Ahmed & Shri Kazi Hafizur Rahaman,

আমি কয়লাখনি শিল্পে ত্রিপাক্ষিক আলোচনায় ব্যর্থতা বিষয়ের উপর শ্রী সুনীল বসুরায় কর্তৃক আনীত নোটিশ মনোনীত করেছি।

সংশিষ্ট মন্ত্রী মহোদয়, যদি হয় ঐ বিষয়ের উপর একটি বিবৃতি দিতে পারেন অথবা বিবৃতি দেবার জন্য একটি দিন নিতে পারেন ।

**শ্রী ভবানী মুখার্জি ঃ** ২৯শে মার্চ, ১৯৭৯।

[1-10 – 1-20 P.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** অন এ পার্সোনাল এক্সপ্ল্যানেশন স্যার, মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল শিক্ষামন্ত্রী পার্থ দে বক্তব্য রাখার সময় আমার বক্তব্যের রেফারেন্স দিতে গিয়ে বললেন ২৭ বছরের বেতন না পাওয়া শিক্ষক ক্ষিতিশ চ্যাটার্জির কেস সম্পর্কে -- তিনি নাকি সরকারের কাছ থেকে অ্যাপ্রুভড হননি। আপনার অবগতির জন্য--

**মিঃ স্পিকার ঃ** দিস ক্যান্ট বি অ্যাবাউড।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** আমার কাছে সেই ডি.এ-র মানি অর্ডারের কুপন আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয় --

**মিঃ স্পিকার ঃ** আমি এই সব শুনতে চাই না, এরপরও যদি আপনি আপনার বক্তব্য বলেন তাহলে সেই বক্তব্য প্রসিডিংস থেকে বাদ দিয়ে দেওয়া হবে। তিনি তো আপনার বিরুদ্ধে গালাগাল করেন নি। I disallow this personal explanantion distortion of fact is not a matter of personal expalanation.

## MENTION CASES

**শ্রী মলিন ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়. আমি আপনার মাধ্যমে জানাতে চাই যে, আজ পর্যন্ত বেআইনিভাবে যে সমস্থ চালকলগুলো চলছে প্রশাসন যন্ত্র, বিশেষ করে পুলিশ এই চালকলগুলোর বিরুদ্ধে এখনও হস্তক্ষেপ করছে না। এই ব্যাপারে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে তিনি হস্তক্ষেপ করেন, এই ব্যাপারে একটু দেখেন।

**মিঃ স্পিকার ঃ** মলিন বাবু উল্লেখ করার নোটিশ দিয়েছিলেন ২৫/২৬ রুটে বাস

ধর্মঘটের ব্যাপারে, কিন্তু তিনি এখানে অন্য বিষয়ে উল্লেখ করলেন। কখন যে কি করেন তা আপনার মনে থাকে না।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** মলিনবাবুর এই ব্যাপারটা এক্‌সপাঞ্জ করে দিন।

**শ্রী মহঃ সোহরাব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আমার এলাকার একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে তিনি ব্যবস্থা গ্রহণ করেন। সুতি এক নং ব্লকের বহুডালি অঞ্চলে একটা সাবসিডিয়ারি হেল্‌থ সেন্টার আছে। সেই এলাকাটা অত্যন্ত যোগাযোগ বিচ্ছিন্ন এলাকা। সাবসিডিয়ারি হেল্‌থ সেন্টারটি এখন ভগ্নস্তুপে পরিণত হয়েছে। কারণ বাড়ি প্রায় ভেঙ্গে পড়েছে। এর ফলে ঐ এলাকার রোগীদের খুবই অসুবিধা হচ্ছে। আবার ওখান থেকে জঙ্গিপুরে যেতে এখন প্রায় দুদিন সময় লাগে, কারণ কোনও যোগাযোগ নেই, ফারাক্কা ফিডার ক্যানেলের জন্য যোগাযোগ বিচ্ছিন্ন হয়ে গেছে। তাই আমি আপনার মাধ্যমে অনতিবিলম্বে এই স্বাস্থকেন্দ্রটি মেরামত করার জন্য স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুনীল বসুরায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমাদের রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে, কয়লাখনি শিল্পে দ্বিপাক্ষিক আলোচনা ব্যর্থ হয়ে গেছে, সেটা যেমন একটা বড় কথা তেমনি খনি মুখে কয়লা জমে থাকার দরুন বিভিন্ন শিল্পে কয়লার অভাব দেখা দিয়েছে। সুতরাং এই দুটি ব্যাপারের দিকে যেন রাজ্য সরকার অবিলম্বে দৃষ্টি দেন এবং প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি বিভাগীয় মন্ত্রী মহাশয়ের একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, এবিষয়ে আমি এর আগেও বলেছি এবং আজকেও বলতে চাই। কারণ সীমান্ত এলাকাগুলিতে চুরির হার বেড়ে চলেছে, বিশেষ করে পশ্চিমদিনাজপুরের কালীয়াগঞ্জ এবং কুশমন্ডি থানার বিভিন্ন সীমান্ত এলাকাগুলিতে গরু চুরি এবং অন্যান্য পশু চুরি বেড়েছে। স্যার, এখন একটা অভিনব পদ্ধতিতে চুরি শুরু হয়েছে। এই চুরি যেমন নিষ্ঠুর নির্মম, তেমনি অভিনব। আমরা লক্ষ্য করছি বামফ্রন্ট সরকার আসার পর নতুন কায়দায় গরু চুরি শুরু হয়েছে। স্যার, আপনি শুনলে অবাক হবেন, রাত্রিবেলা গরুগুলিকে জ্যান্ত অবস্থায় চুরি করে নিয়ে যাওয়া হয় এবং গভীর জঙ্গলে নিয়ে গিয়ে জ্যান্ত অবস্থায় গরুগুলির ছাল ছাড়ানো হয় এবং তারপর তাদের ছেড়ে দেওয়া হয়। এই জিনিস আমাদের কুশমন্ডি থানার মাকলা প্রভৃতি অঞ্চলে এবং কালীয়াগঞ্জের পালাগ, ফরিদপুর প্রভৃতি সীমান্ত অঞ্চলে এইভাবে চুরি হচ্ছে। এর ফলে ওখানকার সাধারণ মানুষেরা অত্যন্ত ভীত হয়ে পড়েছে এবং তারা আশঙ্কা করছে যে, এর যদি আশু প্রতিবিধান না হয় তাহলে ঐ এলাকায় যে সমস্ত সাধারণ মানুষ রয়েছে নিশ্চয়ই তাদের ছাল ছাড়ানো শুরু হয়ে যাবে। তাই আমি এই জিনিস অবিলম্বে বন্ধ করার জন্য বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মন্ত্রী সভার দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমি একটি জায়গায় ছিলাম, আজকে সেখানে আমার কাছে একটা সংবাদ এলো যে, মথুরাপুর থানার কাশীনগর অঞ্চলে বর্গা অপারেশন হচ্ছে। সেখানে প্রকৃত ভাগচাষীকে বাদ দিয়ে অন্য লোকেদের, সি.পি.এম-এর লোকেদের নামে রেকর্ড করানো হচ্ছে। প্রকৃত ভাগচাষীদের নাম তুলে দিয়ে, সি.পি.এম.-এর লোকেদের নাম আগে থাকতেই বসিয়ে দেওয়া হয়েছে। সেখানে কে.জি.ও. সাহেব এই জিনিস অস্বীকার করেছিলেন, ফলে তাঁকে সি.পি.এম-এর লোকেরা ঘিরে রেখে বলেছে, আমরা যা বলছি, তাই লিখতে হবে। সেখানে আমাদের দুটি ছেলে ছিল, তাঁদের মধ্যে একজন রহিম পেয়াদা কি.জি.ও সাহেবকে বলেছিল, আপনি আইন-মাফিক কাজ করুন। তখন সেখানে কে.জি.ও.-র সামনে তাকে মারধোর করা হয়েছে এবং রাত ৭ টার সময় তার বাড়ির সামনে মশাল নিয়ে গিয়ে তাকে বলেছে, আমরা যা করেছি তা আবার করব, যদি তুমি বাধা দাও তাহলে তোমাকে শায়েস্তা করব। ঐ ভদ্রলোক কোর্টে এসেছিল, কান্না-কাটি করতে লাগল, তার হাতে লেগেছে, এইভাবে প্রকৃত চাষীকে উচ্ছেদ করে দিয়ে জোর-জুলুম করা হচ্ছে। এইভাবে বর্গা অপারেশনের নামে জুলুম বাজ হচ্ছে। সুতরাং এটা বন্ধ করা উচিত।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** এটা আমাকে নোট করে দিয়ে দিন।

[1-20 – 1-30 P.M.]

**শ্রী কাজী হাফিজুর রহমান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলার কাঁদি মহকুমায় সামসুদ্দিন আহমেদ নামে একজন লোকের ৬ বিঘা জমি আছে। সেই ৬ বিঘা জমি দুষ্কৃতকারীরা কেড়ে নিয়েছে। এই সম্পর্কে থানায় খবর দেওয়া সত্ত্বেও থানা কোনও ব্যবস্থা নেয়নি। ১৪৪ ধারা থাকা সত্ত্বেও সেই আইন অমান্য করে তার জমির ফসল কেটে নিয়েছে। এইসব দুষ্কৃতকারীরা তাকে জমি ছাড়া এবং ঘর-ছাড়া করেছে। ঐ ভদ্রলোক তারফলে ঘর-বাড়িতে থাকতে পারছে না। আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর কাছে এই বিষয়ে একটি দরখাস্ত দিচ্ছি যাতে তার সুব্যবস্থা হয়।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মার্চ মাস শেষ হতে যাচ্ছে অথচ জেলায় প্রথমিক বিদ্যালয়ে সরকার পক্ষ থেকে বিনামূল্যে যে পুস্তক দেওয়ার ব্যবস্থা আছে তা আজ পর্যন্ত অধিকাংশ ক্ষেত্রে পৌছায়নি, শতকরা ১৫ থেকে ২০-র বেশি পৌছায়নি। এরফলে ছাত্ররা খুবই অসুবিধার মধ্যে পড়েছে। আমি আপনার মাধ্যমে শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে করে এই ব্যাপারে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করে এই সমস্যার সামাধান করা যায় তারজন্য আবেদন জানাচ্ছি।

**শ্রী শিবনাথ দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, হলদিয়া পেট্রোকমপ্লেকসের জন্য সরকার যেসব জমি অধিগ্রহণ করেছেন তারমধ্যে যতগুলি মৌজা পড়েছে সেইসব মৌজার অধিবাসিরা সংঘবদ্ধভাবে সরকার যে বে-আইনি এবং জনস্বার্থবিরোধী প্রচেষ্টা নিয়েছেন তার বিরুদ্ধে

প্রতিরোধ আন্দোলন গড়ে তুলবার জন্য সচেষ্ট হয়েছে। ইতিপূর্বে হলদিয়ার যেসব জায়গা অধিগ্রহণ করা হয়েছিল সেখানকার অধিবাসিরা নানাভাবে বঞ্চিত হয়েছেন। তারা জমি জায়গার উপযুক্ত মূল্য পায়নি। সেইসঙ্গে তাদের কর্মসংস্থান এবং যারা উদ্বাস্তু হয়েছিলেন তাদের বসবাসের কোনও ব্যবস্থা করা হয় নি। সুতরাং এই যে জমি অধিগ্রহণ করার চেষ্টা করা হচ্ছে তারজন্য তারা শঙ্কিত হয়ে পড়েছেন এবং তারফলেই তারা এই ব্যবস্থা গ্রহণ করেছেন। তাদের দাবি-দাওয়া সরকারের কাছে পেশ করেছেন এবং সেই দাবি-দাওয়া পূরণ না হওয়া পর্যন্ত তারা সংঘবদ্ধভাবে প্রতিরোধ আন্দোলন করে যাবেন। তারা যে প্রস্তাবগুলি দিয়েছেন তা আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের কাছে দিচ্ছি যাতে এই সম্পর্কে অবিলম্বে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রী কাশিনাথ মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে বিষয় আপনার মাধ্যমে বলতে চাই সে সম্বন্ধে দেখলাম শ্রী জন্মেজয় ওঝা একটা কল অ্যাটেনশন নোটিশ দিয়েছেন, সেটা হল পাতিয়ালায় অবস্থিত কেন্দ্রীয় ক্রীড়া সংস্থা নেতাজী ন্যাশনাল ইনস্টিটিউট অফস্পোর্টস কিছুদিন থেকেই রাজ্য সরকারকে তারা জানাচ্ছে যে পূর্বাঞ্চলের ঐ ক্রীড়া সংস্থা একটা শাখা তাঁরা স্থাপন করতে চান। সেজন্য তাঁর লবণ হ্রদে জমি দেবার জন্য আবেদন করেন, জানা গেল রাজ্য সরকার প্রথম দিকে আগ্রহ প্রকাশ করেছিলেন কিন্তু পরবর্তীকালে দেখা যাচ্ছে সরকার জানিয়েছেন লবণহ্রদে জমি পাওয়া যাবে না এবং সি.আই.ডি.-র অধীনে রবীন্দ্র সরোবরও তার জমি দিতে পারবেন না। এতবড় একটা সুযোগ যদি রাজ্যের হাতছাড়া হয়ে যায় তাহলে তার জন্য আমাদের অনুতাপ করতে হবে। তাঁরা সাময়িকভাবে রবীন্দ্র সরোবরে একটা কমপ্লেকস করতে চান পরবর্তী সময়ে লবণ হ্রদে এটা হবে। এটা হলে অনেকেই সুযোগ পাবে, বিশেষ করে তরুণ ক্রীড়াবিদদের কর্মস্থানের সুযোগ হবে এবং বিরাট টাকা বিনিয়োগ এখানে হবে। রাজ্য সরকার আশা করি এটা হাতছাড়া করবেন না, বিড়লা এখানে যে ডেয়ারী ল্যান্ড করতে চেয়েছেন এবং হ্রদে জমি চেয়েছেন, জানিনা সরকার এ সম্বন্ধে কি করবেন কিন্তু জাতীয় ক্রীড়া সংস্থা যেখানে এইরকম একটা আগ্রহ প্রকাশ করেছেন তখন তাঁদের জমি দেওয়া হচ্ছেনা কেন? এ বিষয় অবিলম্বে যদি কোন পদক্ষেপ গ্রহণ করা না হয় তাহলে এই সুযোগ হাতছাড়া হয়ে উড়িষ্যায় চলে যাবে, এখানে ৪ জন সিনিয়র মিনিস্টার আছেন আশাকরি রাজ্য সরকার এ বিষয়ে গুরুত্ব দিয়ে বিবেচনা করবেন।

**শ্রী প্রবোধচন্দ্র সিনহা ঃ** স্যার, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গ্রাম পঞ্চায়েত গ্রামে ফুড ফর ওয়ার্ক আর.ডব্লু.পি. স্কীমের মাধ্যমে নতুন নতুন রাস্তা তৈরি করবার কাজ করছেন। এটা করতে গিয়ে যেসব মালিকের জমির উপর দিয়ে রাস্তা যাবে তাদের কাছ থেকে কোনও সম্মতি গ্রহণ করা হচ্ছে না। অনেক ক্ষেত্রে যেখানে বাঁকা হবে বলে মনে করা হচ্ছে সেখানে রাতের অন্ধকারে এই কাজ হচ্ছে। এই সম্পর্কে জমির মালিকরা এস.ডি.ও., বি.ডি.ও.র কাছে আবেদন করে কোনও প্রতিকার পাচ্ছেনা। এইরকম ঘটনা এগ্রা, রামনগর, ভগবানপুরে ঘটছে। আমার কেন্দ্রে জেটথান থেকে বেনাচিচাকরি পর্যন্ত গ্রাম পঞ্চায়েত যখন রাস্তা করতে যান তখন

কয়েকজন প্রান্তিক চাষী আপত্তি করায় ২/৩ শত সি.পি.এম কর্মীরা তাদের ঘিরে ফেলে, পুলিশ আসে কিন্তু কিছু হয় না, এর ফলে সেখানকার জনসাধারণের মধ্যে একটা উদ্বেগ অবস্থার সৃষ্টি হয়েছে, গ্রাম পঞ্চায়েত যদি এইরকম বে-আইনি কাজ আরম্ভ করেন তাহলে গ্রামে অবনতি হবে, এই ব্যবস্থার তদন্ত করে প্রতিকারের ব্যবস্থা করার জন্য আবেদন করছি।

**শ্রী সুমন্তকুমার হীরা :** স্যার, আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে একটা উদ্বেগজনক ঘটনার উল্লেখ করছি। একজন রবার ওয়ার্কার কে তার মালিক কিডন্যাপ করে নিয়ে গেছে, গতকাল থেকে আজ পর্যন্ত তাকে খুঁজে পাওয়া যাচ্ছে না। তার সঙ্গে যারা কাজ করে তারা থানায় ডায়রি করছে, এবং খুঁজে বার করবার জন্য পুলিশকে বলছে। তার নাম ইদ্রিশ, বিহার রবার ইন্ডাস্ট্রিতে কাজ করে। গত ১৯ তারিখ থেকে তাকে পাওয়া যাচ্ছে না, তার অপরাধ হল যে ধর্মঘট হচ্ছিল তাতে সে একজন তার নেতা ছিল, এবং শ্রমিকদের দাবি-দাওয়া আদায় করবার চেষ্টা করছিল, এই জিনিস অবিলম্বে বন্ধ করা উচিত।

[1-30 – 1-40 P.M.]

**ডাঃ জয়নাল আবেদিন :** স্যার, এই হাউস ফেব্রুয়ারির ৭ তারিখ থেকে চলছে প্রথম প্রথম আমরা যখন অভিযোগ করেছিলাম তখন আপনি আশ্বাস দিয়েছিলেন যে এগুলি তদন্ত হবে কিম্বা আমরা এগুলির একটা খবর পাব, কিন্তু আজ পর্যন্ত কিছু পাইনি। একটি ঘটনা খুব হৃদয় বিদায়ক ঘটনা এবং এতে এমন সমস্ত মানুষের নাম জড়িত আছে যারা এই হাউসের দায়িত্বপূর্ণ মানুষ। এই ঘটনা ঘটেছে গত ১৫ তারিখে।

**মিঃ স্পিকার :** এটা গতকাল বলা হয়েছে, দেগঙ্গা থানার পানশিলায় এই ঘটনা হয়েছে হাসানুজ্জামান সাহেব বলেছে এবং সাত্তার সাহেব এটা মেনশন করেছেন।

**ডাঃ শ্রী জয়নাল আবেদিন :** আমাকে আমার পার্টি থেকে এটা পাঠিয়েছে এবং যখন সমস্ত পার্টি বলছে তখন এর তদন্ত হওয়া উচিত।

**Mr. Speaker :** You can not mention the same subject.

**Dr. Zainal Abedin :** I bow down to your advice. এইরকম জাতীয় ঘটনার তদন্ত করা প্রয়োজন, এটা গুরুতর অভিযোগ, কিন্তু এর যদি তদন্ত না হয় তাহলে মারাত্মক ফল হবে।

**শ্রী নানুরাম রায় :** স্যার, পশ্চিমবাংলার শিল্প শিক্ষকরা প্রায় ২১ বৎসর যাবৎ পার্ট টাইম শিক্ষকতা করে আসেছেন — ফুল টাইম শিক্ষকতা তারা করতে চায়, তাদের বেতনের হার ৭৫ টাকা কিন্তু তাদের বেয়ারারা পায় ২১০ টাকা। এই সরকার আসবার পর শিক্ষামন্ত্রীর সঙ্গে তারা ১৯.৮.৭৭ তারিখে প্রথম দেখা করে এবং এর পর তারা অনেকবার দেখা করে, কিন্তু কোনও সুরহা হয়নি। তারপর তারা ২৪.৪.৭৮ তারিখে অবস্থান ধর্মঘট করে, আবার ৬.৬.৭৮ তারিখে তারা পুনরায় দেখা করে, কিন্তু এতে কোনও ফল না হওয়ায় ১৬.৩.৭৯

তারিখ থেকে তারা আমরণ অনশন করছেন, আজ ৫ দিন হল। যার ফলে একজনার স্বাস্থ্যের অবনতি ঘটেছে। আপেনারা নিশ্চয় চাননা এই সরকারের আমলে অনশন করে কেউ মারা যাক। এই সরকারের কোনও মন্ত্রী বা সদস্য সেখানে যাননি, আমি দাবি করছি তাদের ন্যায্য দাবি সরকার মেনে নেবেন, আপনারা বেকারদের ৫০ টাকা ভাতা দিচ্ছেন কিন্তু পার্টটাইম শিক্ষকরা আছেন তাঁরা ফুল টাইম করতে চান তাদের এই দাবি আশা করছি আপনারা মেনে নেবেন।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্যার, জ্যোতিবাবুর সঙ্গে বিড়লার অবৈধ প্রেমের কথা বলছি না কিন্তু তাঁর দপ্তর সম্বন্ধে আপনার মাধ্যমে তাঁর দৃষ্টি আকর্ষণ করছি। তাঁরা বেকারদের চাকরি দিতে পারছেন না কিন্তু যারা কাজ করছিল তাদের বেকার করার কৃতিত্ব ওঁরা গ্রহণ করেছেন. গতকার কলকাতা এবং পার্শ্ববর্তী এলাকায় ১৩০ মেগাওয়াট বিদ্যুৎ ঘাটতি ছিল -- আজকে তার পরিমাণ আরও বেশি হবে এর ফলে লেদ মেশিন এবং অন্যান্য ছোট ছোট কারখানায় কাজ হচ্ছে না। এইজন্য এই সমস্থ ইন্ডাস্ট্রি সংকুচিত হয়ে যাচ্ছে এবং যারা এখানে কাজ করছিল তারা মার খাচ্ছে। বিদ্যুৎ মন্ত্রীকে সেদিন আমি যে সাজেশন দিয়েছিলাম তাতে তাঁর গোঁসা হয়েছিল। পশ্চিমবাংলায় যেদিকে দেখবেন সেখানে একই জিনিস ঘটছে, পশ্চিমবাংলাকে এইভাবে ওঁরা শেষ করে দিচ্ছেন। কিন্তু তাহলেও আপনার মাধ্যমে ওঁর দৃষ্টি আকর্ষণ করছি। তিনি যেন এদিকে একটু দৃষ্টি দেন, দিনের পর দিন এইরকম ভাবে ছোট ছোট কারখানায় অন্ধকার নেমে আসছে এবং বেকারদের মধ্যে একটা হতাশাও নেমে আসছে। আমরা দেখছি বিদ্যুতের অবস্থা দিনের পর দিন ডেটোরিয়েট করছে।

**শ্রী মাধবেন্দ্র মহান্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি জরুরি বিষয়ের প্রতি স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। শ্রী হট্ট থানায় এক নম্বর ব্লকে একটি প্রাইমারি হেল্থ সেন্টার আছে। সেখানে প্রতিদিন ২৫০ থেকে ৩০০ আউটডোরে রোগী আসে এবং ইন্ডোরে যদিও ১৫টি বেড আছে তবুও সেখানে প্রায় ৪০ জন রোগী থাকে। সেখানে মাত্র একজন ডাক্তার আছে তাকে আউটডোর, ইন্ডোর এবং প্রসূতি বিভাগ দেখতে হয়। একজন ডাক্তারের পক্ষে এতগুলি রোগী দেখা একেবারে ফিজিক্যালি অসম্ভব হয়ে পড়েছে। এছাড়া সম্প্রতি যেটা অসুবিধা দেখা দিয়েছে যে কিছুদিন ধরে সেখানে ঔষধ সরবরাহ অত্যন্ত কম হচ্ছে। সেখানে সর্ট সাপ্লাই হচ্ছে। তারপর সম্প্রতি সেখানে স্ট্রং ডাইরিয়া দেখা দেওয়ার জন্য ডাক্তার এবং স্বাস্থ্যবিভাগের যারা কর্মী আছেন তারা কোনও কুলকিনারা পাচ্ছেন না এবং ঔষধ সরবরাহ যেহেতু কম সেইজন্য তাদের ভালভাবে চিকিৎসা করা যাচ্ছে না। সেইজন্য আমি মাননীয় স্বাস্থমন্ত্রী মহাশয়-এর কাছে অনুরোধ করব যাতে সেখানে পর্যাপ্ত পরিমাণে ঔষধ সরবরাহ করা হয় তার ব্যবস্থা করবেন এবং যাতে সেখানে আর একজন ডাক্তার যায় তার ব্যবস্থা করবেন। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সন্তোষকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি উচ্চশিক্ষা মন্ত্রী মহাশয়ের কাছে একটু জরুরি বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। পাঁচলা, জগদবল্লভপুর, বাউড়িয়া, ডোমজুড় এখানে ৫—৬ লক্ষ লোক বাস করে সেখানে কিন্তু কোনও ডিগ্রি

কলেজ নেই। সাধারণ মানুষের বহু দিনের দাবি যাতে এখানে একটি ডিগ্রি কলেজ হয়, যাতে তাদের ছেলে-মেয়েরা উচ্চশিক্ষা লাভের সুযোগ পায়। তাই আমি মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই যে, ঐ চারটি জায়গার মধ্যে পাঁচলা ব্লক হচ্ছে মধ্যবর্তী স্থান সেখানে যদি একটি ডিগ্রি কলেজ স্থাপন করা যায় তাহলে এই এলাকার গরিব লোকেদের ছেলেমেয়েরা লেখাপড়ার সুযোগ পাবে। তাই আপনার মাধ্যমে আমি অনুরোধ করছি যাতে মাননীয় শিক্ষা মন্ত্রী এই ব্যাপারে একটি ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রী জন্মেজয় ওঝা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুতর বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে দৃষ্টি আকর্ষণ করতে চাই যে, মেদিনীপুর জেলার দাঁতন থানার অধীনে নারায়ণ চকে ব্যাপক সন্ত্রাসের রাজত্ব চলেছে। সেখানে শ্রী সীতানাথ রথ এবং তাহার দাদা ভুতনাথ রথ তিনি একটি জমি কিনিয়া ছিলেন। সেই জমির মূল্য ৬ হাজার টাকা। কিন্তু সেখানে সি.পি.এম সমর্থিত লোকেরা ১১ শত টাকা দিয়া ভয় দেখাইয়া জোর করিয়া রেজিস্ট্রি করাইয়া লইয়াছে। এবং ইহার কিছুদিন পর তাদের গণ আদালতে দাঁড় করাইয়া মিথ্যা অজুহাতে সীতানাথ রথকে ১ হাজার ১০ টাকা, ফণীন্দ্রনাথ ঘোষ ও ভীম বেরাকে যথাক্রমে ৩০০ এবং ৫০ টাকা করিয়া জরিমানা করিয়াছে। শুধু তাই নয় গত ইংরেজি ২৬.৩.৭৯ তারিখে বেলা ৯ টার সময়ে সীতানাথ রথ এবং ভুতনাথ রথের বাড়ি ঘেরাও করে এবং বাড়ির দরজা জানালা ভাঙ্গিয়া ভিতরে প্রবেশ করে এবং বাড়ির সকলকে মারধোর করিয়া বাসন, গহনা প্রভৃতি লুট করে। ঘটনা স্থলে পুলিশ আসিলে সি.পি.এম-এর সমর্থকরা পুলিশকে জোর করে এদের বিরুদ্ধে কেস লিখাইয়া দেয় এবং এদের তিনজনকে অ্যারেস্ট করে এবং মিথ্যা মামলা দায়ের করা হয়েছে। শুধু তাই নয় সি.পি.এম-এর লোকেরা ফরোয়ার্ড ব্লকের কর্মীদের মারধোর করে। সুতরাং এইভাবে সি.পি.এম-এর সমর্থকরা সন্ত্রাসের রাজত্ব সৃষ্টি করছে। সেইজন্য মাননীয় মুখ্যমন্ত্রীর প্রতি দৃষ্টি আকর্ষণ করছি যে তিনি এই বিষয়ে একটি ব্যবস্থা অবলম্বন করুন।

## Voting on Demand For Grants

## Demand No. 55

Major Heads : 310–Animal Husbandry, 510–Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings and 710–Loans for Animal Husbandry.

[1-40 – 1-50 P.M.]

**শ্রী কাশীকান্ত মৈত্র :** স্যার, মাননীয় মন্ত্রী অমৃতেন্দু বাবু তাঁর ব্যয়-বরাদ্দের দাবি পেশ করার আগে তাঁকে একটি কথা আমি জিজ্ঞাসা করে রাখতে চাই যে, দু-তিনদিন ধরে এত দুধ নষ্ট হচ্ছে তার কারণটি কি? তিনি কি এ সম্বন্ধে আমাদের একটু এনলাইটেন করবেন? সেন্ট্রাল ডেয়ারীতে এত দুধ নষ্ট হচ্ছে আমরা জানি ১৭ তারিখে দেড় লক্ষ লিটার এবং ১৮ তারিখে ৮৫ হাজার লিটার দুধ নষ্ট হয়েছে। এর কারণ কি? তিনি একটু এনলাইটেন

করবেন কি? যখন তাঁর সুবিধা হয় তিনি যেন বলেন।

**ডিমান্ড নাম্বার ৫৫**

**মিঃ স্পিকার ঃ** আপনি ডিমান্ড নাম্বার ৫৫ এবং ৫৬ দুটোই একসঙ্গে বলে দিন।

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 13,78,00.000/- be granted for expenditure under Demand No. 55, Major Heads : "310–Animal Husbandry, 510–Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings and 710–Loans for Animal Husbandry".আমি একটি ইনফরমেশন ডকুমেন্ট আপনাদের লাইব্রেরি টেবিলে দিয়েছি আশা করি এগুলি আপনারা পেয়েছেন। এ সম্বন্ধে আমি আমার বক্তব্য বলেছি। এখানে আমি আর বিশেষ কিছু বলব না, আপনারা আমার বাজেট ভাষণের কপিও নিশ্চয়ই পেয়েছেন। পশুপালন সম্পর্কে পশ্চিমবাংলায় এতদিন পর্যন্ত যে নীতি ছিল সেই নীতি শুধু কাগজ কলমেই ছিল। উন্নত হারে পশু সৃষ্টি করবার জন্য এখন সুনির্দিষ্ট ব্যবস্থা নেওয়া হয়েছে, নীবিড় গো উন্নয়ন প্রকল্প আছে, শংকর জাতীয় প্রযোজনের মধ্যে দিয়ে উন্নত জাত্রে পশু সম্পদ সৃষ্টি করার প্রস্তাব আছে। এইগুলি লেখার মধ্যে আছে, আমি এনিয়ে নতুন কিছু বলতে চাইনা। তাছাড়া শংকর জাতীয় পশু বিশেষ করে গরু সৃষ্টি করবার জন্য গেল বার আমরা যে লক্ষ্যমাত্রা নিয়েছিলাম....

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার স্যার, অমৃত বাবুর সঙ্গে আমাদের খুব সৌহাদ্য রয়েছে কিন্তু একটা জিনিস আমি পয়েন্ট অব অর্ডার না তুলে পারছি না। কারণ মন্ত্রী মহাশয়ের একটা স্পিচ আমরা পেয়েছি, এখন আমি কিছুদিন যাবৎ লক্ষ্য করছি যে প্রিপারেটরি স্পিচটা হাউসে দেওয়া হচ্ছে। এটা কিছুদিন যাবৎ দেওয়া হচ্ছে আমি আপনার মাধ্যমে জানতে চাই যে যদি বাজেটের স্পিচটা না পড়া হয় তাহলে এটা তো রেকর্ডেড হচ্ছে না নিশ্চয়ই।

**মিঃ স্পিকার ঃ** হ্যাঁ রেকর্ডেড হচ্ছে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** কি করে হবে, স্যার, হাউসে যদি না পড়ে — আই লাইক টু রেজ এ পয়েন্ট অব অর্ডার, যদি ধরেন এটা না পড়া হয় তাহলে এটা ধরে নিতে হবে যে পড়া হয়েছে। তাহলে এইটা প্লাস একটা এক্সটেমপোর বক্তৃতা এই দুটি না করে তার চেয়ে বরং যেগুলি ছোট ছোট আছে সেগুলি যদি পড়ে দেন — কারণ এটা তো উনি বলবেন, তাহলে আমাদের পক্ষে সুবিধা হয়। কারণ উনি বক্তৃতা দিচ্ছেন কিন্তু আমরা যখন বলব তখন আবার আমাদের সেটা পড়ে নিতে হবে। উনি পড়তে আরম্ভ করলেই আমরা সঙ্গে সঙ্গে পড়ে নিতে পারি। তা না হলে এটা একটা প্র্যাকটিস বা রেওয়াজে দাঁড়িয়ে যাচ্ছে।

**মিঃ স্পিকার ঃ** গত বৎসরে অভিজ্ঞতা আমার ছিল বক্তৃতার ফল হয়েছিল যে

মন্ত্রীদের যে সময়টা অ্যালাউ করা হয়েছিল সেই সময় প্রথমে অধিকাংশ বক্তৃতা দিলেন তারপর আবার জবাবের সময় দ্বিগুণ করে টাইম বাড়াতে হয়েছিল তাতে সভ্যদের টাইমের উপর আক্রমণ করা হয়েছিল।

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** স্যার, উনি যেটা লিখেছেন তার অংশ বিশেষ বলছেন, তার বাইরে কিছু বলছেন না। এটা কিন্তু একটা রেওয়াজে দাঁড়িয়ে যাচ্ছে। এই বক্তৃতাটা কোনও মন্ত্রীই পড়েন না, তাঁরা এক্সটেম্পোর একটা ভাষণ দেন। এতে যদিও হয়তো সময় কিছুটা বাঁচছে, ৫ মিনিট কি ৬ মিনিট, কিন্তু স্যার, তবুও বলব এই রেওয়াজটা স্থাপন করা ঠিক হবে না। এইজন্য স্যার আপনার কাছে আমি বিনীত অনুরোধ করব যেগুলি খুব দীর্ঘ ভাষণ নয়, প্রত্যেকটি হয়তো ৫ পাতা, কি ৬ পাতার ভাষণ তা পড়তে ১০ থেকে ১২ মিনিট লাগবে, সুতরাং এটা দয়া করে দেখুন, মন্ত্রীদের বলুন এটা যাতে পড়েন। তা না হলে আমাদের জবাব দেবার সময় পড়ে নিতে হবে।

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ** আমি যে লিখিত বিবৃতি দিয়েছি মাননীয় সদস্য সত্যরঞ্জন বাপুলির জবাবে আমি একথা বলতে পারি, যদি স্পিকার মহাশয় অনুমতি করেন, আমি যে লিখিত বিবৃতি দিয়েছি তার বাইরে একটা কথাও বলছিনা। তবুও আপনারা যদি এটা পড়েন তাহলে বুঝতে পারবেন। আমি আপনাদের অবগতির জন্যই এটা খুব সংক্ষেপ করে দিচ্ছি। আমি আবার আমার বক্তব্য বলব।

**শ্রী মহম্মদ সোহরব ঃ** মাননীয় স্পিকার স্যার, উনি যেটা পড়ছেন সেটা রেকর্ডেড না হয়ে যেটা লিখিত ভাষণ সেটাই কেবল রেকর্ডেড হবে। নইলে যেটা লিখিত আছে সেটা রেকর্ডেড হবে এবং যেটা বলছেন সেটাও রেকর্ডেড হবে তা হয়না, আইদার অর দি টু --আইদার যেটা লিখিত ভাষণ সেটা রেকর্ডেড হবে অর যা বলছেন সেটা রেকর্ডেড হবে। এই দুটির মধ্যে একটা রেকর্ডেড হবে। নইলে ডুপলিকেশন হবে।

[1-50 – 2-00 P.M.]

**শ্রী কাশিকান্ত মৈত্র ঃ** স্যার, আমি একটা জিনিস একটু বলছি।

**মিঃ স্পিকার ঃ** ফিনান্স বাজেট স্পিচের নোট থেকেও তো বলে গেছেন।

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** আমি সেজন্য কোনও পয়েন্টা অব অর্ডার তুলছি না, তিনি এটা পড়তে পারেন। কিন্তু একটা জিনিস ভেবে দেখুন মাননীয় মন্ত্রী মহাশয় যা বলছেন বাস্তবিক পক্ষে এ পক্ষের সদস্যদের এবং ও পক্ষেরও, তাঁর কথা শুনে সঙ্গে সঙ্গে জবাব দিতে হবে, এই যে লিখিত ভাষণ যেটা আর উনি যেটা এক্সটেম্পোর দিচ্ছেন, এর মধ্যে যদি কোনও ভ্যারিয়েন্সে থাকে, যদি কোনও পার্থক্য থাকে, সেটা তো আমরা বুঝতে পারছি না, এই ভাষণ পড়ে সঙ্গে সঙ্গে আমাদের উত্তর দেওয়াও সম্ভব নয়, আমাদের উত্তর দিতে হবে, মাননীয় মন্ত্রীর ভাষণ শুনে। তাই উনি যদি এটা পড়ে দেন, তাঁর লিখিত ভাষণটা পড়ে দেন, অপোজিশন মেম্বারদের এবং ট্রেজারি বেঞ্চে যে সদস্যরা আছেন, তাঁদেরও সুবিধা

হয়। আইনের দিক থেকে মাননীয় মন্ত্রী মহাশয় যদি বলেন ইট মে বি টেকেন অ্যাজ রেড, তাতে বাধা নাই, উনি যেটা বলছেন এবং ওটা বোথ দি শ্যুড গো অন রেকর্ড তবে লিখিত ভাষণটা পড়ে দিলে মাননীয় সদস্যদের সুবিধা হয়। কারণ এই লিখিত ভাষণটা পড়ার তো সুযোগ নাই।

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ** আমি যে লিখিত বিবৃতি দিয়েছি তার বাইরে একটি কথাও বলছি না। মাননীয় সদস্যদের স্মৃতি শক্তি খুব বেশি আছে, আমারও একটু স্মৃতি শক্তি আছে, আমি বাইরের একটি কথাও বলছিনা, সংক্ষিপ্ত ভাবে শুধু এখানে বলছি। কৃত্রিম প্রজননের মাধ্যমে পশ্চিমবাংলায় গো সম্পদ সৃষ্টিই আমাদের নীতি। এতদিন এটা কাগজে কলমে ছিল, এখানে সেটা ব্যাপক আকারে কার্যকর করার চেষ্টা করছি। গত বছর আমি এখানে আমাদের কি লক্ষ্য, কি টার্গেট সে সম্বন্ধে বক্তব্য উপস্থিত করেছিলাম, মাননীয় সদস্যদের সেটা নিশ্চয়ই মনে আছে। তাতে ছিল ১১ লক্ষ এর বেশি গরু বিশেষ জাতের ষাঁড়ের সাহায্যে যাতে শংকর জাতের নতুন বাছুর জন্ম দিতে পারে তার ব্যবস্থা করা। ১১ লক্ষ এবং তার চেয়ে কিছু বেশি গরু এই কৃত্রিম প্রজননের মধ্যে আনা হয়েছে। এবার আরও নতুন লক্ষ্য নেওয়া হয়েছে, সেই লক্ষ্য এর মধ্যে আছে। আমি যে তথ্য সম্বলিত ডকুমেন্ট দিয়েছি তাতে নিবিড় প্রজনন বৃদ্ধি ছাড়াও মেদিনীপুর দার্জিলিং এবং মুর্শিদাবাদ জেলায় আরও ১ লক্ষ ৮৬ হাজার শংকর জাতের গরু যাতে সৃষ্টি হয় তার ব্যবস্থা নেওয়া হয়েছে। ১০০ টি ষাঁড় বিতরণ করা হচ্ছে, সেগুলি পঞ্চায়েতের সাহায্যে প্রশাসনের সাহায্যে ব্লক স্তরে যাতে ব্যবহার করা যায়, তার ব্যবস্থা করা হয়েছে। পশুখাদ্যের জন্য নির্দিষ্ট কর্মসূচি এখানে উপস্থিত করা হয়েছে। পশু সংক্রামক রোগ প্রতিরোধ করার জন্য নির্দিষ্ট কর্মসূচি নেওয়া হয়েছে, গবেষণা কেন্দ্র তৈরি করা হয়েছে। পশুর সংক্রামক রোগ প্রতিরোধ করার জন্য কর্মী রয়েছে, বিজ্ঞানী, তাদের শিক্ষণের জন্য বিশেষ ব্যবস্থা করা হয়েছে। এইভাবে আমি যে লিখিত বিবৃতি দিয়েছি তার মধ্যে আমাদের সমস্ত কর্মসূচির কথা বিবৃত করেছি। বন্যাত্রাণে এবং আমাদের পশুপালন এবং পশু চিকিৎসা বিভাগ থেকে উল্লেখযোগ্য অংশ নিয়েছিল, সেটা গতবারে বিবৃতির সময় এবং বন্যা সম্পর্কে বিতর্কের সময় আলোচনা হয়েছিল। বন্যার সময় অনেক পশু মরেছে তবে একথাও সত্য যে বন্যার পরে এবারে ব্যাপক মড়ক হয়নি, যেখানে পশু মড়ক আরম্ভ হয়েছিল, সেখানেই প্রতিরোধমূলক ব্যবস্থা করা হয়েছে। বন্যার সময় রিলিফ এবং সাহায্যের জন্য অনেক ব্যবস্থা হয়েছিল। এই বোধ হয় প্রথম পশ্চিমবাংলায় পশুদের রিলিফ দেওয়া হয়, তার মানে বিনামূল্যে পশু খাদ্য বিতরণ করা হয়। এরজন্য আমরা বেশি কৃতিত্ব দাবি করি না। কিন্তু এই প্রথম বন্যার সময় পশু চিকিৎসা বিরাটভাবে করা হয়েছে। এই বাজেট বিবৃতিতে এই কথা বলেছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই প্রসঙ্গে ৫৬ নং দাবি আছে, সেটাও এখানে উপস্থিত করতে চাই।

রাজ্যপালের সুপারিশক্রমে আমি ৫৬ নং দাবির অন্তর্ভুক্ত "৩১১—ডেয়ারি ডেভোলপমেন্ট", "৫১১— ক্যাপিটাল আউটলে অন ডেয়ারি ডেভলপমেন্ট (এক্সক্লুডিং পাবলিক আন্ডার-

.টেকিংস)", "৭১১—লোনস ফর ডেয়ারি ডেভলপমেন্ট (এক্সক্লুডিং পাবলিক আন্ডারটেকিংস)" খাতে ১৯৭৯—৮০ সালের জন্য ২৩,০৩,২৪,০০০(তেইশ কোটি তিন লক্ষ চব্বিশ হাজার টাকা) ব্যয়-বরদ্দের দাবি পেশ করছি।

সরকারি দুগ্ধ প্রকল্পগুলি চালু রাখা এবং দোহ উন্নয়ন প্রকল্পগুলির রূপদানের জন্য এই ব্যয়মঞ্জুরির প্রয়োজন।

এই প্রসঙ্গে আমি বলতে চাই মাননীয় সদস্য শ্রী কাশীকান্ত মৈত্র যেকথা বলেছেন কয়েকদিন ধরে দুধ নষ্ট হয়ে গিয়েছে, একথা ঠিক। আমি গতকাল আমার বিভাগের মিল্ক কমিশনারকে এই বিষয়ে তদন্ত করবার ভার দিয়েছি। আমরা তদন্ত করে দেখছি কি কারণে দুধ নষ্ট হল। আমি এটা আনন্দের সঙ্গে ঘোষণা করতে পারি, কাল সারারাত আমরা কাজ করেছি, আমাদের বিভাগের সমস্ত অফিসার এবং বিশেষ করে শ্রমিকরাও বিশেষভাবে কাজ করেছেন এবং আজ সকালের মধ্যে ১ লক্ষ ২৬ হাজার লিটার দুধ হাসপাতাল এবং সমস্ত জায়গায় পৌঁছে দিতে পেরেছি। আমরা এখনও তদন্ত করছি কেন এইভাবে দুধ নষ্ট হয়ে গিয়েছে। আমরা চেষ্টা করব ভবিষ্যতে এইভাবে দুধ যাতে নষ্ট না হয়। এই প্রতিশ্রুতি আমি দাঁড়িয়ে বিধানসভায় দিতে পারি। আমি দোহ বরাদ্দের দাবি উপস্থিত করতে গিয়ে আর একটি কথা উল্লেখ করতে চাই। ১৯৭৯ সালে বিশ্ব শিশু বর্ষে বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে পশ্চিমবাংলা সরকারের মুখ্যমন্ত্রী শিশুদের শুভেচ্ছা জানিয়েছেন এবং তাদের দীর্ঘজীবন কামনা করেছেন। গতকাল শিক্ষা বিভাগের ব্যয়-বরাদ্দের সময় আমাদের মাধ্যমিক ও প্রাথমিক বিভাগের শিক্ষামন্ত্রী প্রাথমিক শিশুদের শিক্ষা বিশেষ করে গ্রামাঞ্চলের শিশুদের শিক্ষা বিস্তারের জন্য এবং তাদের সামান্য টিফিন মিল দেওয়ার জন্য নির্দিষ্ট প্রস্তাব উত্থাপন করেছেন। আমি বামফ্রন্ট সরকারের নীতি অনুসরণ করে আগামী বছর এপ্রিল মাস থেকে পশ্চিমবাংলার শ্রমিক অঞ্চলে শ্রমজীবী পরিবারের শিশুদের এবং বস্তিবাসী শিশুদের জন্য ১০ হাজার লিটার দুধ অর্থাৎ ২০ হাজার বোতল ৭ বছর এবং তার কম বয়স্ক শিশুদের জন্য স্বল্পমূল্যে ১ টাকা ২৬ পয়সায় বন্টনের প্রস্তাব করেছি। আন্তর্জাতিক শিশু বর্ষে এটা হল বামফ্রন্ট সরকারের শিশুদের প্রতি শুভেচ্ছার নিদর্শন। তাছাড়া আমি আনন্দের সঙ্গে ঘোষণা করতে চাই ডানকুনি ডেয়ারি চালু হয়েছে। ডানকুনিতে তৈরি স্যাচেট ফিলিং করে দুধ বিলি করা হচ্ছে এবং এই মাসেই সাতটা বাল্ক ভেনডিং মেশিনে দুধ বিক্রি করবার ব্যবস্থা হচ্ছে। তার থেকে দুধ নেওয়া যাবে। তাছাড়া আরও কয়েকটি দোহ প্রকল্প গ্রহণ করেছি। অপারেশন ফ্লাড টু যে প্রকল্প সেই প্রকল্পে রাজ্য সরকার অংশগ্রহণ করবেন ঠিক করেছেন। এই কটি কথা উল্লেখ করে আমি আমার ব্যয়-বরাদ্দের দাবি মাননীয় স্পিকার মহাশয়, আপনার মারফত এই হাউসের মাননীয় সদস্যদের কাছে উপস্থিত করছি গ্রহণ করার জন্য।

[2-00 – 2-10 P.M.]

**শ্রী শিবনাথ দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পশুপালন মন্ত্রী যে ব্যয়-বরাদ্দ এখানে অনুমোদনের জন্য পেশ করেছেন আমি তার বিরোধিতা করছি। এবং কেন বিরোধিতা করছি সে সম্পর্কে আমি আমার মতামত ব্যক্ত করছি। তিনি মূল কথাগুলি বলেন নি।

অর্থাৎ পশুদের উন্নতি বিধানের জন্য প্রকৃত যে ব্যবস্থা গ্রহণ করা দরকার যেটা গ্রহণ করলে পশু বিভাগের উন্নতি হত সেই রকম কোনও চিন্তা ধারা এর মধ্যে প্রতিফলিত হয় নি। ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলায় একমাত্র একটি মন্ত্রীর অধীনে দুটি ডাইরেক্টরেট রাখা হয়েছে যার ফলে উভয়ের মধ্যে দ্বন্দ হচ্ছে কাজ কিছুই হচ্ছে না এটাই হল বাস্তব চিত্র। গরু চিকিৎসা কেন্দ্রে যে সব ডাক্তার দিয়ে গরু চিকিৎসা করা হচ্ছে তারা কিভাবে গরুর চিকিৎসা করছে তার একটা প্রমাণ দিচ্ছি। যারা ডাক্তার নয় তাদের দিয়ে চিকিৎসা করানোও হচ্ছে। গরুর বা পশু বা মানুষের ক্ষেত্রেই বলুন যারা ডাক্তার নয় তাদের দিয়ে চিকিৎসা করালে রোগ সারতে পারবে কিনা সে সম্পর্কে তিনি কোনও আলোকপাত করেন নি। বিভিন্ন চিকিৎসা কেন্দ্রে ঔষধ সরবরাহ করা হচ্ছে কিন্তু যে পরিমাণ ঔষধ দরকার এবং তার জন্য যে পরিমাণ টাকার দরকার অর্থাৎ যে পরিমাণ টাকা বরাদ্দ করা হয়েছে তাতে একটা এলাকায় ছয় মাসের বেশি খরচ চলতে পারে না। এবং যদিও টাকা বরাদ্দ করা হয়েছে কিন্তু সেই টাকায় কিভাবে প্রয়োজন মতো বিভিন্ন এলাকায় ঔষধ সরবরাহ করা হবে তার কোনও প্রতিশ্রুতি মন্ত্রী মহাশয় বক্তব্যে রাখেন নি। বিভিন্ন জায়গায় যখন মড়ক লাগে হাঁস, মুরগি, ছাগল, গরু ইত্যাদির তারপর যখন সেখানে ডাক্তার উপস্থিত হয় তারপর সেখানে রক্ত নিয়ে পরীক্ষা করে যখন সিদ্ধান্তে আসে তখন দেখা যায় মড়কে সমস্ত পশু সব শেষ হয়ে গেছে। তারপর ডাক্তাররা চিকিৎসার ব্যবস্থা করে। কিন্তু তখন কাকে চিকিৎসা করবে তা আর খুঁজে পাওয়া যায় না। মড়ক লাগার সঙ্গে সঙ্গে কিভাবে সেখানে সত্বর সেখানে ব্যবস্থা গ্রহণ করা হবে সে সম্পর্কে মন্ত্রী মহাশয় বক্তব্য রাখলেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয় গো-প্রজনের উন্নতির কথা মন্ত্রী মহাশয় বলেছেন। কিন্তু আজ পর্যন্ত প্রতিটি ব্লকে গো প্রজনন কেন্দ্র স্থাপন করা হয় নি। একটা ডাক্তার এবং একটা প্রজনন কেন্দ্র করে সেখান থেকে সারা মহকুমা, সারা জেলায় গো-প্রজনন করা এটা কিছুতেই আশা করা যায় না। প্রতিটি ব্লকে গো-প্রজনন কেন্দ্র প্রতিষ্ঠা করার কোনও প্রতিশ্রুতি মন্ত্রী মহাশয় তাঁর বক্তব্যে রাখেন নি। তিনি বলেছেন বন্যাক্লিষ্ট এলাকায় পশুদের জন্য খাদ্য ও চিকিৎসার ব্যবস্থা করেছেন। কাদের চিকিৎসার ব্যবস্থা করেছেন? সেখানে তো কোনও পশুই নাই সেই এলাকায়। তাহলে কি পশু চিকিৎসা মানুষের উপর প্রয়োগ করেছেন? এটা আমি ঠিক বুঝতে পারছি না। কারণ বন্যার জন্য সমস্ত পশু ভেসে গেছে, মরে গেছে, নামমাত্র দুচারটি পশু আছে। সুতরাং তিনি সেখানে পশু সরবরাহের ব্যবস্থা না করে চিকিৎসার ব্যবস্থা করেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা দলবাজির দিকে লক্ষ্য রেখে এই বাজেটটি পেশ করা হয়েছে। কারণ যাদের দ্বারা এই গরুর উন্নতিবিধান করা যাবে তাদের ক্ষেত্রে যে ত্রুটিগুলি রয়েছে সেই ত্রুটিগুলি দুর করার পরিবর্তে আরও বাড়িয়ে তুলছেন। প্রথম কথা হল সিলেকশন গ্রেড স্কেল প্রবর্তন করা হয়েছে। নিয়ম হচ্ছে ১০ বছর চাকরি পূর্ণ হলে সিনিয়রিটি অনুযায়ী ১৫% কে এই গ্রেড দেওয়া হয়। কিন্তু দেখা গেল একজিবিশনার একজিবিশন অ্যাসিস্ট্যান্ট, একজিবিশন মেশিন অপারেটর, এই তিনটি জায়গায় একটি করে পোস্ট আছে। ১৫% এর যে নিয়ম করা হয়েছে এই ক্ষেত্রে সেটা মানা হল না, একটি করে পোস্ট হওয়া সত্ত্বেও তাদের সিলেকশন গ্রেড দেওয়া হল। এটা কি করে দেওয়া হল? কেবলমাত্র দলবাজি করার জন্যই এটা করা হয়েছে। আর একটা জিনিস দেখুন, সেই একই

স্তরে আর একটি ক্যাশ সরকারের পোস্ট আছে, যেহেতু সেই পোস্টে নিজের দলের লোক খুঁজে পাওয়া যাচ্ছে না সেইহেতু তাকে সিলেকশন গ্রেড দেওয়া হচ্ছে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এবারে আমি ডেয়ারি সম্বন্ধে কিছু বলছি। গত বছর এইখানে ৩ কোটি টাকা লোকসান হয়েছে, এবারে ৪ কোটি টাকার মতন লোকসান হবে, এই বিষয়ে কোনও সন্দেহ নেই। পরের পর লোকসান বেড়ে যাচ্ছে। কিন্তু এই লোকসান বন্ধ করার জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে সেই সম্পর্কে মন্ত্রী মহাশয় কিছু বলেন নি। বিরোধীদলের নেতা, লিডার কাশিকান্ত মৈত্র বলছেন পরশুদিন ৮৫/৮৬ হাজার লিটার দুধ নষ্ট হয়েছে, গতকালও ১।। লক্ষ লিটার দুধ নষ্ট হয়েছে। এর হাত থেকে কি করে অব্যাহতি পাওয়া যায় সেবিষয়ে তিনি কি ভাবছেন? এই ডিপার্টমেন্টে প্রচুর ভাল গাড়ি থাকা সত্ত্বেও ব্যক্তিগত মালিকের গাড়ি ভাড়া করে নিয়ে চালাচ্ছেন। এই যে বিরাট অপচয় হচ্ছে, এই অপচয় বন্ধ করার জন্য তিনি কোনও বক্তব্য এখানে উপস্থাপন করেন নি। ডানকুনি ডেয়ারিকে কেন্দ্রীয় সরকারের হাতে তুলে দিলেন। আমাদের এখানে যে ২।।/৩ তিন হাজার ক্যাজুয়্যাল লেবার আছে তাদের কাজে নিয়োগ করা যেত। এই ডেয়ারি থেকে আমাদের কোনও আয় হবে না, এটা কি আমাদের কোনও কাজে লাগবে না? পশ্চিমবাংলার কাজে যদি না লাগে তাহলে কেন্দ্রীয় সরকার সেটা নিয়ে কি করবেন? একটি ফ্যাক্ট্রি কেন্দ্রীয় সরকারের হাতে জোর করে তুলে দেওয়া হল, রাজ্য সরকার সেটা নিজেদের হাতে রাখতে পারলেন না। ওখানকার ক্যাজুয়্যাল লেবারদের প্রতি কি ধরনের অবিচার করা হয়েছে সেটা একটু দেখুন। ওরা প্রতি ক্যালেন্ডার ইয়ারে ২৪০ দিন করে কাজ করেছে। আইন অনুযায়ী ২৪০ দিন কাজ করলে তাদের কাজটা নিশ্চিত বলে স্বীকার করতে হয়। তারা ৮/৯ বছর কাজ করেছে, যার ফলে আজকে দুধ সরবরাহ নিয়মিত হয়েছে, অথচ তাদের চাকরি নিয়মিত করা হল না, নিশ্চিত চাকরি করা হল না।

[2-10 – 2-20 P.M.]

এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের বাইরে থেকে সি.পি.এম. ক্যাডারদের সেখানে ক্যাজুয়াল লেবার হিসাবে নিয়োগ করা হয়েছে। তারপর স্যার, সেখানে কারুকে কারুকে মেডিক্যাল ভাতা দেওয়া হয় আবার কেউ কেউ সেই মেডিক্যাল ভাতা পায় না। তারজন্য দাবি করা হয়েছিল এবং সেই দাবির পরিপ্রেক্ষিতে হাইকোর্টে একটা কেসও হয়েছিল। হাইকোর্ট সেখানে তাদের পক্ষে রায় দিয়েছেন কিন্তু তাদের সেই মেডিক্যাল ভাতা দেওয়া হচ্ছে না। সেখানে সিটুর কর্মীরা, তারা এটার পক্ষে ছিলেন যাতে তারা এই মেডিক্যাল ভাতা পায় কিন্তু এখন তারা বিরোধিতা করছেন এবং মেডিক্যাল ভাতা তাদের দেওয়া হচ্ছে না। সেখানে হাইকোর্টের নির্দেশ থাকা সত্ত্বেও সেই নির্দেশকে উপেক্ষা করে এই ব্যবস্থা নেওয়া হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ডেয়ারিতে যারা সিটুর হয়ে নেতৃত্ব করেন যেমন কমল মজুমদার, অরুন বোস — এইরকম ৭/৮ জনকে প্রমোশন দেওয়া হল। সেখানে মাস্টার রোল থেকে সিনিয়র চার্জ হ্যান্ড প্রমোশন দেওয়া হল। কিন্তু ওদের সঙ্গেই যারা কাজ করেছেন বা যারা আগে থেকে আছেন এবং যাদের সম্পর্কে রিপোর্ট ভাল আছে তাদের সম্পর্কে কোনও রকম বিবেচনা করা হল না। সেখানে যাদের সম্পর্কে খারাপ রিপোর্ট আছে তাদেরই আগে

প্রমোশন দেওয়া হল। এইভাবে সেখানে দলবাজি করা হয়েছে এবং তার ফলে অন্যান্য বেশিরভাগ কর্মী যারা প্রকৃতপক্ষে সেখানে কাজ করে সেই বিভাগের উন্নতি করতে সচেষ্ট ছিলেন তারা ক্ষুব্ধ হয়েছেন। এরফলে স্যার, সেখানে কাজের ক্ষতি হচ্ছে। তারপর মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আর একটি বিষয়ে আলোচনা করছি সেটা স্যার, ওদের একেবোরে নগ্ন অবিচারের একটি কাহিনী। সেখানে স্যার, সত্যব্রত ব্যানার্জি নামে একজনের রিইনস্টেটমেন্ট করার ব্যাপারে আমরা দেখছি সেখানে ফাইল নাম্বার হচ্ছে, রিইনস্টেটমেন্ট ফাইল নং সিবি/১৪/৭৬ এটাতে মাননীয় মন্ত্রী মহাশয় নিজেই সই করে মন্তব্য দিয়েছিলেন যে একে পূনর্বহাল করা হোক। কিন্তু সেটা কোনও কারণে বা কি জন্য তিনি বাতিল করলেন সে সম্পর্কে কিছু বলা হল না। অথচ তাকে বরখাস্ত করা হল। এইভাবে সেখানে বিভিন্ন কর্মচারিদের যেসব দাবি সেইসব দাবিকে অন্যায্য ভাবে উপেক্ষা করে সেখানে উৎপাদন ব্যাহত করা হচ্ছে। এমন কি বিভিন্ন জায়গাতে যে ডিপো রয়েছে সেখানে সমস্ত সরকারি কর্মচারিদের প্রতি সহানুভুতি দেখানো হল তাদের বেতন বাড়ানো হল যেখানে কিন্তু ডিপোগুলোর মহিলা কর্মচারিদের প্রতি কোনও সুবিচার করা হল না তাদের প্রতি সহানুভুতি দেখানো হল না। মাননীয় অধ্যক্ষ মহাশয় মাননীয় মন্ত্রী মহাশয় ভাল জাতের গরু সংগ্রহ করে প্রজনন করিয়ে ভাল জাতের গরু যাতে পশ্চিমবাংলায় বাড়তে পারে তার কথা বলেছেন এবং সে ব্যাপারে তাঁর চেষ্টা করার কথা তিনি বলছেন। কিন্তু স্যার, এই গরু যা এখানে আসছে সেটা আবার অন্য দুয়ার দিয়ে যে পাচার হয়ে যাচ্ছে সেটা বন্ধ করার জন্য কি প্রচেষ্টা করছেন তা বলেন নি। তারপর যে সমস্ত দুধ আসছে সেই দুধ মাঝখানে আমরা জানি উধাও হয়ে যাচ্ছে এবং সেই দুধের বদলে জল মেশানো হচ্ছে। সেখানে দুধে জল মিশিয়ে তা সরবরাহ করা হচ্ছে। লোকেরা ভাবছে, সরাকারি দুধ, ভাল দুধ পাচ্ছি কিন্তু প্রকৃতপক্ষে সেখানে অর্ধেক দুধ এবং অর্ধেক জল এইভাবে সরবরাহ করা হচ্ছে। ডিপো থেকেও অনুরূপভাবে বহু বোতল উধাও হয়ে যাচ্ছে। সেখানে বোতল উধাও করে অন্যভাবে হিসাব দেখিয়ে সেই টাকাগুলি তারা নিজেরা আত্মসাৎ করছে। সে সম্পর্কে কোনও ব্যবস্থা নেওয়া হচ্ছে না। সুতরাং স্যার, আমি বাধ্য হচ্ছি এই বাজেটের বিরোধিতা করতে। স্যার, প্রকৃতপক্ষে যে পদ্ধতি গ্রহণ করলে উৎপাদন বাড়তে পারে ঠিক ঠিক ভাবে সেই পদ্ধতি গ্রহণ করা হয়নি। এইসব কারণে এই বাজেটের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী কাজি হাফিজুর রহমান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় পশুবিভাগের মন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ এখানে পেশ করেছেন সেই সম্বন্ধে কিছু বলতে চাই। ভগবান এই পৃথিবীতে যা কিছু সৃষ্টি করেছেন সবই মানুষের প্রয়োজনে সৃষ্টি হয়েছে। এই সৃষ্টির মধ্যে পশু পক্ষী মানুষের জীবনে ওতপ্রোতভাবে জড়িত এবং মানুষকে বেঁচে থাকতে গেলে সব চেয়ে প্রয়োজন হচ্ছে খাদ্য এবং পানীয়। এই খাবার উৎপন্ন করার জন্য গরুকে সব থেকে বেশি প্রয়োজন। কিন্তু গরুর জন্য কোনও সহানুভুতি বা তার কোনও নিদর্শন আমাদের সরকার ভাল ভাবে দিয়েছেন তা দেখতে পাচ্ছি না। আমাদের সংবিধানের ৪৮ ধারাতে নীতি নির্দেশগুলিতে গরুর একটা বিশেষ স্থান আছে। সেখানে বলা আছে, রাষ্ট্রকে

আধুনিক ও বৈজ্ঞানিক প্রথায় কৃষি ও পশুপালনের ব্যবস্থা চালু করতে সচেষ্ট থাকতে হবে। গবাদি পশুগুলিকে সংরক্ষণ এবং উন্নত করতে হবে। কিন্তু এখানে যা দেখছি তাতে কি এই ব্যবস্থা ঠিক মতো হচ্ছে? সংবিধানকে কি মেনে চলা হচ্ছে? আমার মনে হয় যে এটা ঠিক মতো হচ্ছে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই গবাদি পশু বেঁচে থাকার জন্য যে খাবার দরকার সেটা পাচ্ছে না। প্রথমত যে ঘাস সহজে পাওয়া যায় যে ঘাস মাঠে জন্মায় যাকে গো-চারণ ভূমি বলে সেটা কি আমাদের দেশে আছে? কারণ ভূমি সংস্কারের নামে, ভূমিহীনদের ভূমি দেবার নামে এক ছটাকও জমি দেখতে পাচ্ছি না যেখানে গরু চরে বেড়াবে। এখানে ঘাস নেই যা খেয়ে গরু বাঁচবে এই রকম একটা অবস্থা দাঁড়িয়েছে। আজকে চাষীদের এখন ক্ষমতা নেই যা দিয়ে গরুকে সুষম খাবার খাওয়ানোর ব্যবস্থা করতে পারে এবং গরুর থেকে ভাল দুধ পেতে পারে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিশেষজ্ঞরা বলেন যে পৃথিবীর যেখানে গরু আছে তার ১/৫ অংশ আমাদের ভারতবর্ষে আছে এবং গরুর বংশ যে ভাবে বৃদ্ধি হয় তাতে ১৯৬০-৬১ সালে হিসাবে দেখা যাচ্ছে যে ১১.৪ পারসেন্ট। এই ভাবে যদি জন্ম হার বাড়ে তাহলে ১৯৮১ সালের মধ্যে এটা বাড়তে বাড়তে ৩৫ কোটিতে দাঁড়াবে, এটা বিশেষজ্ঞরা অনুমান করেছেন। এই যে এত গরুর জন্ম হবে এবং এই যে আমাদের সম্পদ, এই সম্পদকে বাঁচিয়ে রাখার জন্য কি ব্যবস্থা করা হয়েছে? মাননীয় মন্ত্রী মহাশয় যে কথা বলছেন, আমার যথেষ্ট সন্দেহ আছে সেটা যোগাতে পারবেন কি না। তারপর এই গবাদি পশুগুলির অসুখ বিসুখ চিকিৎসার দরকার হয়। এই ব্যাপারে দেখা যায় যে প্রতি জায়গায় চিকিৎসা কেন্দ্র আছে কিন্তু তাতে ঔষধ পাওয়া যায় না। কোনও পশুকে চিকিৎসকের কাছে নিয়ে গেলে তাঁরা ভয়ে ভয়ে প্রেসক্রিপশন করে কারণ তাঁরা জানেন যে ঔষধ পাওয়া যাবে না। তাঁরা এও জানেন যে চাষী ছেলের জন্য ঔষধ কিনতে পারে না সে দ্বিগুণ টাকা দিয়ে এই গবাদি পশুর ঔষধ কিনতে পারবে না। একজন মানুষের ঔষধে যা ব্যয় হয় তার থেকে চার গুণ বেশি ব্যয় হয় পশুর ঔষধে এবং পরিমাণের দিক থেকেও চার গুণ বেশি বেশি লাগে। ধরা যাক -- গরুর জ্বর হয়েছে বা ব্যাকটিরিয়্যাল ইনফেকশন হয়েছে, ৪টি ইনজেকশন দরকার দাম ৬ টাকা। ম্যাসটাইটিস বা বাঁট ফোলা রোগ হয়েছে, ভয়ানক কষ্ট হচ্ছে এর জন্য যে ঔষধ দরকার তার জন্য ৪টি টিউব দিতে হবে, তার খরচ ১২ টাকা। প্রসবের পরে দুর্বল দেহে ক্যালসিয়াম দিতে হবে -- দুই বোতলের দাম ২৪ টাকা। এটা কি সাধারণ চাষীর পক্ষে সম্ভব? কাজেই কি ভাবে এই সব গরু বাছুরকে বাঁচানো যায় তার কোনও ব্যবস্থা দেখতে পাচ্ছি না।

[2-20 - 2-30 P.M.]

গরুর দুধ খাওয়া বিশেষ করে গ্রামের মানুষের একটা বিলাসিতা মাত্র। আমাদের এই সরকার সব কথাতেই গ্রাম বাংলা, গ্রামবাংলা কাব্য করে বলেন। কিন্তু তারা কি জানেন গ্রাম বাংলার ছোট ছোট শিশুরা কতটুকু দুধ পায়? বড়দের কথা তো ছেড়েই দিলাম। গ্রামে যেটুকু দুধ হয় তা শহরের লোকের জন্য চলে আসে। নানা কারণে চলে আসে, বিশেষ করে পয়সার অভাবে গ্রামের দুধ শহরে চলে আসে এবং সরকারও শহরের লোককে শান্ত রাখার জন্য, তাদের পুষ্টি সাধনের জন্য নানা রকম ব্যবস্থা করেছেন ঐ দুধ শহরে আনবার

জন্য। যাই হোক, আমরা গ্রামের লোক, আমরা দুধ খাব না, বিক্রি-করেই এক মুঠো ভাতের সংস্থান করব। সেই দুধ বিক্রির অবস্থার কথা মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে জানাই, আমাদের মুর্শিদাবাদ জেলায় ভগবতী কোঅপারেটিভ মিল্ক ইউনিয়ন বলে একটা সমিতি আছে। গুজরাটের আমুলের অনুকরণে এটা করা হয়েছে এবং এর নাম দেওয়া হয়েছে বিমূল দুগ্ধ প্রকল্প। কিন্তু এই ভগবতী মিল্ক ইউনিয়ন সত্যই বিমূল। সদস্য চাষীদের হৃদয়ে এর মূল প্রবেশ করেনি। আমুলের অনুকরণে সারা ভারতে শ্বেত বিপ্লব ঘটাবার উদ্দেশ্যে মোট ১২টি প্রকল্প শুরু হয়। পশ্চিমবঙ্গের মুর্শিদাবাদে, দার্জিলিং-এ ও মেদিনীপুরে তিনটি। এর মধ্যে মুর্শিদাবাদের বিমূল পুরোপুরি ভাবে চাষীদের দ্বারা পরিচালিত। ইউনিসেফ এর টাকা দেন এবং ডেয়ারি ডেভেলপমেন্ট কর্পোরেশন একে পরামর্শ দেন। কিন্তু কাজ এগিয়ে নিয়ে যাওয়ার সেখানকার চাষীদের, ইউনিসেফের বক্তব্য, ভাল জাতের গো সম্পদ বাড়াও, অন্যদিকে দুধ বেচে স্বাবলম্বী হও। ১৯৭৪ সালের সুচনায় যে উৎসাহ পরিচালকদের মধ্যে দেখা গিয়েছিল আজ ১৯৭৯ সালে সেই উৎসাহে ভাটা পড়েছে। আজ পর্যন্ত লোকসান দাঁড়িয়েছে ২০ লক্ষ টাকা। এর একমাত্র কারণ, দুধ জোগান কম। সংগৃহীত দুধের পরিমাণ এতই কম যে কিছুদিন চিলিং প্ল্যান্ট বন্ধ রাখতে হয়েছিল শুনেছি। এক দৈনিক ১৮ হাজার লিটার দুধ সংগৃহীত হয়েছে, এখন মাঝে মাঝে ৪ হাজার লিটারও মেলে না। হিসাব করে নাকি দেখা হয়েছে, যদি দৈনিক অন্তত ৩০ হাজার লিটার দুধ পাওয়া যায় তবে লাভ না হোক লোকসান ঠেকানো যাবে। রাজ্য সরকারের সঙ্গে চুক্তি অনুসারে বিমূলকে দুধ যোগাতে হয় ১.৪০ টাকা লিটার দরে — ক্রেতা হরিণঘাটা। বিমূল চাষীদের থেকে ১.৪০ টাকা দরে কিনে ঐ দরেই বেচেন। তাছাড়া বিমূলের অনেক খরচ, যেমন গাড়ি, ডাক্তার, ঔষধ, কেরানি, গরু ইত্যাদি। বিমূলকে চাষী দুধ দিতে চায় না, কারণ বিমূল সাধারণ চাষীদের কাছ থেকে দুধ কেনে ১.৪০ পয়সায়, কিন্তু সেই দুধ যদি তারা মহাজনদের দেয় তাহলে লিটার প্রতি ২ টাকা দর পাওয়া যায়। কিন্তু আশ্চর্যের কথা মহাজনরা দু' টাকায় কিনে ১.৪০ পয়সায় বিক্রি করছে অথচ তার লোকসান হচ্ছে না। এর কারণ হচ্ছে এক লিটার খাঁটি দুধে এক কেজি জল মিশিয়ে তারা চার কেজি করছে। এই দু কেজি দুধ তারা সরকারের কাছে ২.৮০ পয়সায় বিক্রি করছে, অর্থাৎ তাদের লাভ হচ্ছে প্রতি লিটারে ৮০ পয়সা। বিমূল সমবায় প্রতিষ্ঠানকে খাঁটি দুধ দিতে হয়। হরিণঘাটার ক্রয় দপ্তরের মহাশয় ব্যক্তিরা খুব ভাল করেই জানেন যে এই মহাজনেরা কি করে বেশি দামে দুধ কিনে কম দামে বিক্রি করছে। মহাজনেরা চিনির জল, ছোলা ভেজা জল, আরও নানা প্রক্রিয়ায় ভেজাল দুধকে খাঁটি দুধ করছে। এই নিয়ে তদন্তের দাবি অনেকবার উঠেছে, কিন্তু সব বিফল হয়েছে, তার উত্তর দেওয়ার কেউ নেই। মহাজন যে দুধ কেনে তার সামান্য অংশ যায় হরিণঘাটায়, বেশি অংশ যায় ছানা হয়ে কলকাতায় মিষ্টির দোকানে। কলকাতায় যখন ছানার কেজি প্রায় ১৮ টাকা, মুর্শিদাবাদে তখন ১০।। টাকা। সুতরাং চাষী যদি মহাজনকে বাদ দিয়ে সরাসরি কলকাতার বাজারে ছানা বেচতে পারে, তাহলে চাষীর ঘরে সেই টাকাটা আনতে পারবে। এর ফলে চাষী গো-পালনে উৎসাহী হবে। চাষী যদি মহাজনকে বাদ দিয়ে সরাসরি দুধ বেচে লাভ করতে পারে তবে সে আরও গো পালনে উৎসাহী হবে। ভাল জাতের গরু কেনা বা রাখা সাধারণ চাষীদের সাধ্যের অতীত। কারণ তার দাম, যত্ন

ও খাবার দেওয়া তাদের পক্ষে সম্ভব নয়। শংকর জাতের বাচ্ছা জন্মানোর জন্য গভর্নমেন্টের ব্যবস্থা আছে। কৃত্রিম প্রজননের জ্ঞান যাদের আছে, তারা জানেন যত গরুর দেহে সিমেন দেওয়া হয় তার মধ্যে শতকরা ২০ ভাগ গরু গর্ভবতী হয়। এই জন্য চাষীদের মধ্যে এই ব্যবস্থায় উৎসায় কমে যাচ্ছে। কারণ এই ৮০ ভাগ গরুর মালিক আবার পিছিয়ে গেল হয়তো ৬ মাস এক বছর। তাছাড়া প্রত্যহ সিমেন পাওয়া যায় না। এ ব্যাপারে আমি কতগুলি সাজেশন মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে রাখছি। গরুর জন্য গো-চারণ ভুমির ব্যবস্থা করতে হবে, সুষম খাদ্যের জন্য ভরতুকি দিতে হবে, প্রত্যেক পঞ্চায়েতে চিকিৎসা কেন্দ্র করতে হবে, প্রত্যেক ব্লকে পশু হাসপাতাল এবং ভ্রাম্যমান চিকিৎসা কেন্দ্র করতে হবে, দুধের মধ্যবিত্ত মহাজনি কারবার বন্ধ করে সরাসরি দুধ ও ছানা চাষীদের কাছ থেকে কিনতে হবে, গরু, মোষ, ছাগল, হাঁস, মুরগির সংক্রামক রোগ হওয়ার পূর্বে নিয়মিত টিকা ইঞ্জেকশন দেবার ব্যবস্থা করতে হবে। এই সব ব্যবস্থা বাজেটের মধ্যে না থাকার জন্য আমি এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী শ্রী অমৃতেন্দু মুখোপাধ্যায় মহাশয়, ৫৫ নং দাবির অন্তর্ভুক্ত "৩১০, ৫১০ এবং ৭১০ অ্যানিম্যাল হাজব্যান্ড্রী" খাতে ১৯৭৯-৮০ সালের জন্য ১৩,৭৮,০০,০০০ টাকার এবং ৫৬ নং দাবির অন্তর্ভুক্ত "৩১১, ৫১১ ও ৭১১ লোনস ফর ডেয়ারি ডেভেলপমেন্ট খাতে ১৯৭৯--৮০ সালের জন্য ২৩,০৩,২৪,০০০ টাকার ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন এবং মঞ্জুরির অনুমোদন চেয়েছেন। স্যার, এই পশুপালন ও দোহ উন্নয়ন সম্পর্কে আলোচনা করতে গেলে একটা বিষয়ে বিশেষভাবে লক্ষ্য রাখতে হবে যে পশ্চিমবাংলার অধিকাংশ সাধারণ-মানুষ পশুর সঙ্গে ওতোপ্রতভাবে জড়িত। কি শহরাঞ্চলে, কি গ্রামাঞ্চলে প্রত্যেক স্থানেই আমরা পশু দেখতে পাই, সভাবতই পশুপালনের জন্য যে ব্যবস্থা আছে সেই ব্যবস্থার প্রতি জোর দেওয়া উচিত। মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর বাজেট বক্তৃতার মধ্যে পশুপালনের ক্ষেত্রে যে বক্তব্য রেখেছেন, সন্দেহ নাই তা উন্নয়নমূলক বক্তব্য। কিন্তু সার্বিকভাবে পশুপালনের উন্নয়ন যদি করতে হয় এবং পশুদের যদি সাধারণ মানুষের কাজে লাগাতে হয় তাহলে এই খাতে ব্যয়-বরাদ্দ আরও বাড়ানো উচিত ছিল। সাধারণ হিসাব থেকে আমরা দেখতে পাচ্ছি যে, ১৯৭৭--৭৮ সালে ৫৬ নং খাতে ব্যয়-বরদ্দ করা হয়েছিল ২৮,৮৪,৩৮,০০০ টাকা। ১৯৭৮--৭৯ সালে সেই পরিমাণ কমে গিয়ে হয়েছিল ২৭,১৮,৪৪,০০ টাকা। আমরা অত্যন্ত দুখের সঙ্গে লক্ষ্য করছি যে এই খাতে টাকার পরিমাণ কমিয়ে দেওয়া হয়েছিল, যেখানে আমরা উন্নয়নমূলক পরিকল্পনা করতে চাইছি সেখানে এইভাবে টাকার পরিমাণ কমিয়ে দেওয়া হচ্ছে। এবারে ১৯৭৯--৮০ সালে সেটা আরও কমে গিয়ে হল ২৩,০৩,২৪,০০০ টাকা। আমি জানতে চাইছি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে যে, এইভাবে যদি ব্যয়-বরাদ্দের পরিমাণ ক্রমাগত কমতে থাকে তাহলে আমরা উন্নয়নমূলক, গঠনমূলক পরিকল্পনাগুলিকে বাস্তবায়িত করব কি করে? আমার ধারণা এই টাকা কমানোর এক মাত্র কারণ হচ্ছে মাননীয় মন্ত্রী মহাশয় অন্যান্য মন্ত্রীদের সঙ্গে প্রতিযোগিতায় নামতে পারছেন না। আমরা দেখছি অন্যান্য মন্ত্রীরা, বিশেষ করে জ্যোতিবাবু এত বেশি টাকা তাঁর পুলিশ বাজেটে নিয়েছেন যে সাধারণভাবে

আমরা ধরে নিয়েছি সেই কারণেই অমৃতেন্দুবাবু বঞ্চিত হয়েছেন। তাই আমি বলব যে, যতই প্রকল্পর কথা, উন্নয়নের বড় বড় কথা বলা হোক না কেন, প্রয়োজন মতো টাকা যদি বিনিয়োগ করা না হয় এবং তার জন্য যদি এই বরাদ্দে বৃদ্ধি না করা যায় তাহলে উন্নয়নের প্রকল্পগুলি বাস্তবায়িত হবে না। সেই জন্য আমি বলতে চাই যে, প্রতি বছর এইভাবে না কমিয়ে ব্যয়-বরদ্দের পরিমাণ বাড়ানো উচিত।

[2-30 – 2-40 P.M.]

দ্বিতীয় কথা হচ্ছে, এই সমস্ত ব্যবস্থাপনার মধ্যে পোলট্রির ব্যবস্থা রয়েছে, ডেয়ারি উন্নয়ন প্রকল্প রয়েছে এবং সম্প্রতি চকলেট, বিস্কুট প্রভৃতির ব্যবস্থা করেছেন কিন্তু আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে জানাতে চাই এই সমস্ত প্রকল্প প্রয়োজনের তুলনায় কতটুকু? গ্রামবাংলার যে সমস্ত শিক্ষিত ভাইয়েরা রয়েছে তাদেরকে যদি উৎসাহ এবং প্রেরণা দেওয়া যায় এই সমস্ত প্রকল্পের মাধ্যমে তাহলে তারা কিছুটা হয়ত স্বনির্ভর হতে পারেন কিন্তু প্রয়োজনের তুলনায় খুবই নগণ্য হওয়ার জন্য তারা সেই সুযোগ থেকে বঞ্চিত থেকে যাবে। আমি মনে করি আপনাদের গাফিলতির জন্য টাকা সংগ্রহ হচ্ছে না। বিভিন্ন জায়গায় পোলট্রি উন্নয়নের মাধ্যমে, ডেয়ারি উন্নয়নের মাধ্যমে কিছুটা উন্নতি করা যায় এবং এর জন্য চাই ব্যাপক প্রচার। গ্রামে এই সমস্ত প্রচার ছড়িয়ে দেওয়া প্রয়োজন বলে আমি মনে করি। তা না হলে বেকার ভাইয়েরা উৎসাহ পাবেন না। আমি লক্ষ্য করছি, বিধানসভায় আমরা হিমঘরে বসে বিভিন্ন প্রকল্পের, বিভিন্ন কর্মসূচির বড় বড় কথা বলি কিন্তু সেগুলি রূপায়ণের জন্য বিভিন্ন জায়গায় সাহায্যের কোনও পথ অবলম্বন করা হয় না। যেসমস্ত সরকারি আমলারা রয়েছেন তাদের উপর ছেড়ে দেওয়া হয় ফলে দিনের পর দিন দেখা গেছে এই সমস্ত প্রকল্পগুলি বাস্তবায়িত হয় না। বিভিন্ন জেলায় ছাগ পোষ এবং শুকরের যে সমস্ত ইউনিট আছে সেই সমস্ত জায়গায় দেখা গেছে যে, এই ছাগলগুলি দুর্নীতির মধ্যে ফেলে রেখে বিতরণ করা হয় যে সমস্ত শুকরগুলি এনকেফেলাইটিস রোগের বাহক সেই সমস্ত শুকরগুলিকে বিভিন্ন গ্রামে সাধারণ মানুষের কাছে দুর্নীতির পথে বিলি করা হয়। আমার পশ্চিমদিনাজপুর জেলার কথা বলতে পারি। সেখানে যে সমস্ত ছাগল ইউনিট প্রকল্পের কথা ছিল সেগুলি খোলা হয়নি। এর কারণ কি? এর উত্তর জানতে পারি যে রাইটচার্স বিল্ডিংস থেকে প্রয়োজন ভিত্তিক উৎসাহ পাওয়া যায়নি। তাই আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, এখানে বড় বড় কথা বলে কোনও লাভ নেই আসল কাজ করুন। আলিপুর চিড়িয়াখানা ১০৩ বছরের পুরাতন। তিনি নিজে মুখে বলেছেন যে এই আলিপুর চিড়িয়াখানায় বছরের পর বছর ঘাটতি যেতে শুরু করছে এবং এই ঘাটতিগুলিকে রাজ্য সরকার ভরতুকির মাধ্যমে পূরণ করছেন। কিন্তু আমার প্রশ্ন হচ্ছে এই ঘাটতিকে ভরতুকির মাধ্যমে পূরণ না করে তিনি কি চিন্তা করেছেন যে, কেন সেখানে ঘাটতি হচ্ছে? এই ঘাটতির জন্য তিনি কি তদন্তের ব্যবস্থা করছেন? সেখানে দুর্নীতির জন্য ঘাটতি হচ্ছে, নাকি দর্শনার্থীর অভাবের জন্য ঘাটতি হচ্ছে সেটা দেখার জন্য অচিরেই বিভাগীয় তদন্তের ব্যবস্থা করা প্রয়োজন। তিনি নিজেই স্বীকার করেছেন যে দর্শনার্থীর সংখ্যা বৃদ্ধি পেয়েছে তা-সত্ত্বেও ঘাটতি হচ্ছে কেন? আমি অনুরোধ করব, এই বিষয়ে তদন্তের ব্যবস্থা করুন। তাই

মাননীয় মন্ত্রী মহাশয় এই যে পশু এবং ডেয়ারি উন্নয়ন খাতে যে সমস্ত দাবি পেশ করছেন সেই দাবিগুলিকে অত্যন্ত দুখের সঙ্গে আমি গ্রহণ করতে পারছি না। এই কথা বলে আমার বক্তব্য এখানে শেষ করছি। জয় হিন্দ।

**শ্রী সাহাবুদ্দিন মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে ব্যয়-বরাদ্দ এখানে উত্থাপন করা হয়েছে তাকে আমি সমর্থন করছি। আপনি জানেন যে পশ্চিমবাংলা একটা কৃষিপ্রধান রাজ্য, এবং কৃষি অর্থনীতির সঙ্গে আমাদের সম্পর্ক খুব বেশি। আবার কৃষির সঙ্গে পশুর ঘনিষ্ঠ সম্পর্ক আছে। কৃষি উৎপাদনের আমাদের এখানে আধুনিক যন্ত্রের আমদানি না হওয়ায় স্বাভাবিক ভাবেই পশু শক্তির সাহায্যে এখানে উৎপাদনের ব্যবস্থা করা হচ্ছে। ইতিপূর্বে যেভাবে আমরা দেখেছি আজকে সেইরকমভাবে সেইসব জিনিস দেখা যায় না, অর্থাৎ গ্রামে আজকাল জমিজমার অভাব, গোচারণ ভূমিরও অভাব হয়েছে গোচারণ জমিগুলিতে চাষ এবং ঘড়বাড়ি হয়ে গেছে। এমন কি গরু দাঁড়াবারও কোনও ব্যবস্থা নাই। মন্ত্রী মহাশয় কতকগুলি নির্দিষ্ট প্রস্তাব এখানে দিয়েছেন, তিনি বলেছেন শংকর প্রযোজনের জন্য নিয়ে আসা হবে ৯ লক্ষ ৩০ হাজার গাই গরু এবং নিবিড় দুধের জন্য ১ লক্ষ ২১ হাজার গাভি অর্থাৎ মোট ১০ লক্ষ ৫১ হাজার এই প্রকল্পের আওতায় আসছে। এই সমস্ত গাই থেকে যে বাচ্ছা হয় তার দুই-আড়াই বছরের মধ্যে দুধ দেবে। এগুলির শক্তি খুব বেশি এবং এরা চাষবাসও করতে পারে। এদের শক্তি বৃদ্ধি করলে আরও ভাল হয়, তাছাড়া উনি বলেছেন বিভিন্ন এলাকায় কিছু কিছু ষাঁড় আমদানি করা হবে। উন্নত জাতের ষাঁড় যদি আমদানি করা হয় তাহলে গ্রামের পক্ষে তা ভাল হবে। কিছু জমা ও তরল পুংবীজের ব্যবস্থা হবে। এগুলি কৃত্রিম প্রযোজনের পক্ষে ভাল হবে। দুরবর্তী গ্রামগুলি সম্পর্কে তিনি বলেছেন যে সেখানে এই ষাঁড়গুলে নিয়ে যাওয়া হবে এবং বলেছেন ১০০ টা এর দ্বারা কাজ হবে, কিন্তু পশ্চিমবাংলার পক্ষে এটা কিছুই নয়। আমাদের যে ব্লকের সংখ্যা আছে তাতে আরও বেশি করে ষাঁড়ের দরকার আছে। ৪/৫টা করে আগামী কয়েকবছরের মধ্যে প্রত্যেকটা গ্রাম পঞ্চায়েত এলাকায় দেবার জন্য অনুরোধ করছি।

[2-40 – 2-50 P.M.]

তিনি বলেছেন কেন্দ্রীয় সরকাররের আর্থিক সাহায্যে মালদহ, দার্জিলিং, পশ্চিম দিনাজপুর, বর্ধমান, হুগলি, নদীয়া এবং মুর্শিদাবাদ জেলায় ৩ হাজার ৪৩৫টি বকনা বাছুর পালন করা হবে। এর দ্বারা ফল ভাল হবে সে বিষয়ে কোনও সন্দেহ নেই, কিন্তু এগুলি রক্ষণাবেক্ষণ কে করবে? সেখানে তিনি বলেছেন কেন্দ্রীয় সরকারের সাহায্যে এগুলি পোষার ব্যবস্থা করা হবে। আমরা জানতে পেরেছি ব্যাঙ্কের মাধ্যমে টাকা-পয়সা দেওয়া হবে, কিন্তু ব্যাঙ্কের কাছ থেকে ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের টাকা পেতে অনেক অসুবিধা হয়, তারা টাকা দিতেই চায় না। সুতরাং সেই টাকা যে পাওয়া যাবে তার নিশ্চয়তা আমাদের করতে হবে। গরু-বাছুরের সংখ্যা যাইহোক না কেন গরু খাদ্যের প্রয়োজন খুব বেশি ভাবে দেখা দিয়েছে। সেজন্য তিনি বলেছেন হরিণঘাটা, কল্যাণী, শালবনী ইত্যাদি জায়গায় যে সমস্ত খাদ্য তৈরি হবে সেগুলি গ্রামাঞ্চলেও বিতরণ করা হবে। এই সমস্ত খামার আরও

বৃদ্ধি করবার জন্য অনুরোধ করছি, সঙ্গে সঙ্গে গ্রামের মানুষের যার যা সামান্য জমি আছে সেখানে যাতে সে গোখাদ্য তৈরি করতে পারে তারজন্য সরকার থেকে সাহায্য বা সাবসিডি দেবার প্রয়োজন আছে, গরু বা মোষ এই দুই পাশাপাশি আছে। প্রয়োজনের ক্ষেত্রে মোষের কথাও চিন্তা করা দরকার। আর একটা দিকে দৃষ্টি দেওয়া দরকার, সেটা হল ঘোড়া। এই পশু আমাদের খুব বেশি উপকার করে, গ্রামে চাষীদের কর্মচারিদের উপর নির্ভর না করে গ্রাম পঞ্চায়েত সমিতির সঙ্গে পরামর্শ করে এই সমস্ত প্রকল্পকে বাস্তবে রূপায়িত করা উচিত। মুরগির সম্বন্ধে আপনি অনেক কথা বলেছেন, আমরা জানি গ্রামের মানুষের পক্ষে মুরগি পোষা অনেকখানি সহজ ব্যাপার। কিন্তু এই মুরগি পোষার ব্যাপারে সরকারি কোনও সাহায্য গ্রামের মানুষ পায় না, এদিক থেকে ব্যবস্থা গ্রহণের জন্য আপনাকে জানাচ্ছি। মুরগি চাষের জন্য যে সমস্ত পোলট্রির কথা বলা হয়েছে তাতে তিনি ১৯৭৯—৮০ সালের কথা বলছেন যে, ৮৯ কোটি ডিম সরবরাহ করবার চেষ্টা করা হবে। সেটা হয়ত হবে, তবে তা সত্ত্বেও আমি বলব উচ্চ জাতের মোরগ এবং মুরগি আমদানি করে তার চাষ যাতে বাড়ান যায় সেই চেষ্টা আমাদের করতে হবে। এবারে আমি চিকিৎসা সম্বন্ধে কিছু বলব এবং আমি দেখলাম আপনি ডিসপেনসারির কথা বলেছেন। আমাদের যে অভিজ্ঞতা তাতে দেখছি গ্রামাঞ্চলে এখনও পর্যন্ত যে সমস্ত ডিসপেনসারি হয়েছে, হেল্‌থ সেন্টার রয়েছে সেখানে ডাক্তার থাকেন না। ঔষধপত্র থাকে না এবং অ্যাসিস্ট্যান্টরা থাকেন না এবং তারফলে পশু চিকিৎসার কোনও ব্যবস্থাই হয়না। আপনি নিশ্চয়ই জানেন চিকিৎসার ব্যবস্থা করলে পশু পক্ষীর মড়ককে ঠেকানো যায়। আমি আমাদের জেলায় দেখেছি এবারে ওই বন্যা ছাড়া পশুর মড়ক হয়নি। আমরা জানি ব্যাপকভাবে যদি টিকা দেবার ব্যবস্থা হয় তাহলে ঝাঁকা, খরাই প্রভৃতি রোগ হয় না। কাজেই ঔষধপত্র যদি ঠিকভাবে আমদানি করা হয় তাহলে এই সমস্থ রোগের হাত থেকে পশুকে মুক্ত করা যায়।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশুপালন দপ্তরের মন্ত্রী মহাশয় যে দুটি ব্যয়বরাদ্দের দাবি পেশ করেছেন আমি তাকে সমর্থন করতে গিয়ে দু-চারটি কথা বলতে চাই। আমাদের বিরোধীদলের কংগ্রেস বন্ধুরা যাঁরা গত ৩০ বছর ধরে পশ্চিমবাংলার গদীতে আসীন ছিলেন তাদের দল কংগ্রেস শাসিত অঙ্গ রাজ্য পাঞ্জাব এবং হরিয়ানাতে শ্বেত বিপ্লব সফল করেছিলেন, কিন্তু পশ্চিমবাংলায় সেটা তাঁরা করলেন না। আমাদের মন্ত্রী মহাশয় যে দাবি পেশ করেছেন সেটা তাঁরা রাজনৈতিক কারণে সমর্থন করতে পারছে না। বিরোধীদল মানে বিরোধিতা করতে হবে এবং সেই কারণেই তাঁরা এটা সমর্থন করতে পারলেন না। আমি এই ব্যয় বরাদ্দ সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। মন্ত্রী মহাশয় বলেছেন, "উন্নয়নশীল গরুর জন্য এ পর্যন্ত ৯.৩০ লক্ষ গাভিকে কৃত্রিম প্রজননের সাহায্যে শংকর প্রজনন কর্মসুচির অন্তর্ভুক্ত করা হয়েছে এবং ১০০ ষাঁড়ের ব্যবস্থা করা হয়েছে"। এটা কিন্তু প্রয়োজনের তুলনায় যথেষ্ট নয়, আমরা গ্রামের গঞ্জের মানুষ, আমরা দেখেছি যারা গো-সম্পদের চাষ করে সেই গোয়ালারা বিহারীদের কাছ থেকে টাকা ধার করে মহিষ কিনে নিয়ে আসে এবং দেখা যায় সেই টাকা শোধ করতে করতে সেই মহিষ মারা যায়। কাজেই আমাদের এই গোয়ালা সম্প্রদায়কে যদি অর্থনৈতিক বিপর্যয়ের হাত থেকে রক্ষা করতে হয়

তাহলে তাদের আর্থিক সাহায্য দেওয়া দরকার। আমরা যদি উন্নত ধরনের ষাঁড়ের মাধ্যমে শংকর জাতের জার্সি বা অরেষ্টাইল গরু তৈরি করতে পারি তাহলে আমরা পশ্চিমবাংলাকে দুগ্ধ সংকটের হাত থেকে রক্ষা করতে পারব এবং পশ্চিমবাংলায় যে শ্বেত বিপ্লবের কথা বলা হয়েছে সেটাও সত্যি সত্যি সফল করতে পারব। এখন প্রশ্ন হচ্ছে গরুর খাদ্য সময় মতো পাওয়া যায় নি। আমরা দেখেছি হরিণঘাটায় এবং কল্যাণীতে এবং সরকারি প্রকল্পে যেগুলো রয়েছে সেখানে উৎপাদন ঠিকভাবে হয় না এবং তদারকির ব্যবস্থাও নেই। আমরা যে প্রকল্প গ্রহণ করি তাতে দেখা যায় এক শ্রেণীর সরকারি কর্মচারী আছে যারা সরকারের কাজ ব্যাহত করবার চেষ্টা করেন। তারপর আমরা দেখতে পাচ্ছি উন্নত জাতের মুরগি সরবরাহ এবং প্রদর্শনের জন্য এই রাজ্যে ১৩টি রাজ্য মুরগি খামার, চারটি আঞ্চলিক মুরগি খামার, ৯টি মুরগি সম্প্রসারণ কেন্দ্র এবং ১০টি ব্লক মুরগি খামার রয়েছে। এছাড়া ৫টি নিবিড় মুরগি উৎপাদন এবং বিপণন কেন্দ্র রয়েছে। ১৯৭৮ সালের নভেম্বর মাস পর্যন্ত এই কেন্দ্রগুলি ২.৫ লক্ষ উন্নত মুরগি ও মুরগির বাচ্ছা সরবরাহ করছে এবং এই বছরের শেষে এই সংখ্যা বৃদ্ধি পেয়ে ৪ লক্ষ হবে। কিন্তু অতীতের কার্যকলাপ দেখে আমাদের মনে এই বছরের শেষে এই বিষয়ে সন্দেহ রয়েছে। পশ্চিমবাংলায় ডিমের যা প্রয়োজন তার একটা মেজর অংশ মাদ্রাজ থেকে সরবরাহ করা হয়।

[2-50 – 3-00 P.M.]

আমরা দেখছি পুঁজিবাদি সংবিধানের চৌহদ্দির মধ্যে থেকেও তাঁরা পশ্চিমবাংলার বাজার দখল করেছে। কিন্তু আমাদের অফিসারদের এমনই যোগ্যতা যে, আমাদের ৬০ ভাগের উপর ডিমের জন্য মাদ্রাজ এবং অপরাপর রাজ্যের উপর নির্ভরশীল হতে হচ্ছে। আমরা জানি ডিমের ক্ষেত্রে আমরা স্বয়ং সম্পূর্ণ হতে পারি এবং তার প্রচুর সম্ভবনা রয়েছে, কিন্তু অফিসারদের গাফিলতির ফলে আমরা আমাদের লক্ষ্য মাত্রায় পৌঁছাতে পারছি না। আমাদের শ্রম মন্ত্রী বলেছেন পশ্চিমবাংলায় ১৭ লক্ষ রেজিস্ট্রিকৃত বেকার রয়েছেন। আমার বক্তব্য হচ্ছে যে সমস্ত বেকার এখানে রয়েছে এবং বিশেষ করে তফসিলি সম্প্রদায়ের মানুষ যাদের নাম এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের খাতায় নেই, সেই সমস্ত বেকারদের দিয়ে যদি আমরা শুকর এবং ছাগল উন্নয়নের পরিকল্পনা রূপায়ণ করতে পারি তাহলে গ্রামের এই বেকার যুবকদের বেকারিত্ব অভিশাপ থেকে মুক্ত করতে পারব। মন্ত্রী মহাশয় পশু চিকিৎসা বিভাগের কথা বলেছেন যে, ৩৩৫টি ডিসপেনসারি আছে, ৫৪০টি পশু চিকিৎসার সাহায্য কেন্দ্র এবং ৫৩টি ভ্রাম্যমান ক্লিনিকের সাহায্যে পশুদের সেবার কার্য চালিয়ে যাচ্ছেন। কিন্তু আমরা বাস্তবে দেখছি এই যে পশু চিকিৎসা কেন্দ্রগুলি রয়েছে সেখানে ডাক্তার পাওয়া যায় না এবং যদি বা পাওয়া যায় তাহলে আলাদা ফি না দিলে তারা চিকিৎসা কেন্দ্র থেকে আসেন না। আমি বারাসাত কেন্দ্রে নিজে দেখেছি ডাক্তার সময় মতো থাকেন না এবং কে কখন আসে, কখন যায়, দোবা ন জাননন্তি। স্যার, আমার স্বাস্থ্য বাজেটের সময় কথা উঠেছিল মন্ত্রী মহাশয় পরিকল্পনার কথা বলেন কিন্তু অফিসারদের একাংশ সেটাকে ভেস্তে দেন। গরিব মানুষ যারা গরুর মালিক তারা পশুচিকিৎসা কেন্দ্রে গিয়ে ডাক্তার পান না, এবং যদি বা কাউকে পান তাহলে তিনি বলেন তোমার বাড়িতে গিয়ে চিকিৎসা করলে টাকা দিতে

হবে, আমি মন্ত্রী মহাশয়কে এই দিকে নজর দিতে বলি। আমাদের যে সমস্ত পরিকল্পনা আছে তাতে আমরা চাই যে সেগুলো বাস্তব রূপ পরিগ্রহ করুক, কলকাতা শহরে দুগ্ধ সরবরাহ ব্যাপারে আমার দেখছি এখানে কারচুপি হয়, কোয়ালিটি মেনটেন করা হয় না, এবং অনেক সময় দেখা যায় বোতলে দুধ নষ্ট হয়ে যায়। এই ডিপার্টমেন্টে হিসাব আছে প্রতিদিন কিছু না কিছু টাকা ফেরত দিতে হচ্ছে। আমি এই প্রসঙ্গে নজির দিতে পারি ৩৫৪ নং কেন্দ্রে এখানে গেলে দেখবেন বিকেলের দিকে প্রায়ই দুধ পাওয়া যায়না। আমি পরশুদিন অভিযোগ করেছি দুধ দেরিতে আসে এবং দুধ না দিয়ে সেই দুধ অন্যভাবে বিক্রয় করা হয়। আমাদের দেশে বিশেষ করে যখন উৎসব পূজাপার্বন হয়, তখন দেখা যায় দুধ ঠিকভাবে সরবরাহ করা হয় না। দুধ যেটা আমাদের নষ্ট হচ্ছে এ সম্বন্ধে তদন্ত করা হউক, যে কার দোষে এটা নষ্ট হল এবং তার বিরুদ্ধে ব্যবস্থা অবলম্বন করা হোক। তারপর মাখন, ঘি, প্রভৃতি যা দেওয়া হত সেগুলো এখন কমে যাচ্ছে কাজেই এগুলো বাড়ানো হোক। পশ্চিমবাংলায় তফসিলি সম্প্রদায়ের মধ্যে যে বেকার সমস্যা রয়েছে তাতে যদি পোলট্রি, শুকর, ছাগলের ব্যাপক প্রসার করতে পারি তাহলে পশ্চিমবাংলার এই বেকারদের সমস্যার সমাধান অনেকখানি হবে। এ কথা বলে এই ব্যয় বরাদ্দের দাবি সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নাথানিয়েল মুর্মু ঃ** মিঃ স্পিকার স্যার, আমাদের পশু পালন বিভাগের মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দ এনেছেন আমি সেটা সমর্থন করতে গিয়ে সংক্ষেপে কয়েকটি বিষয় উল্লেখ করতে চাই। আমাদের যিনি পশু পালন মন্ত্রী তিনি শুধু পশু পালন না তিনি পশুদেরও স্বাস্থ্যমন্ত্রী। কাজেই পশুদের স্বাস্থ্য সম্পর্কে আমি প্রথমে তাঁর দৃষ্টি আকর্ষণ করব। আমাদের পশুদের স্বাস্থ্যমন্ত্রী এটা জানেন কিনা, এটা হচ্ছে কোনও গরু বা কোনও পশু মারা গেলে যখন রিপোর্ট করা হয় পশু চিকিৎসালয়ে, তাঁরা বলেন যে এখন কিছু করার নেই আর একটা গরু মরুক এবং সেই গরুটা মরলে আমাদের খবর দেবেন আমরা তার রক্ত নিয়ে পরীক্ষা করব তারপর চিকিৎসা হবে। অর্থাৎ একটা গরু মরলে হবেনা আরও একটা গরু মরা দরকার, সেই গরুর রক্ত নেবার পর চিকিৎসা করা হবে। সুতরাং আমি আমাদের পশু মন্ত্রী অমৃতদাকে অনুরোধ করব এই যে প্রথা এটা দুর করতে হবে। গরু মরলে, মড়কের সম্ভবনা থাকবে যাতে ডাক্তাররা যায় সেই ব্যবস্থা যেন করেন। দ্বিতীয় কথা হচ্ছে আমারে গরুর অসুখ বিসুখের ব্যাপারে যেটা সরলবাবু বললেন আমি তা সমর্থন করি, এই গরুদের চিকিৎসা ব্যাপারে যে দুর্নীতিগুলি রয়েছে বা যে অপচয়গুলি রয়েছে তা দূর করতে গেলে ব্যাপকভাবে পশু চিকিৎসার ব্যবস্থা করতে হবে এবং মোটামুটিভাবে প্রতিটা ব্লকে একটা দুটো করে হাসপাতাল -- এখন থেকে যদি চেষ্টা করা যায় এই রকম একটা দীর্ঘ মেয়াদি পরিকল্পনা নিয়ে ধারাবাবিহকভাবে প্রতি ব্লকে যদি দুটো করে হাসপাতাল করেন তাহলে পশুদের রোগ সেখানে নিয়ে গিয়ে চিকিৎসা করানো যেত। কারণ বহুদূরে চিকিৎসার জন্য নিয়ে যেতে হয়। মানুষ হলে অ্যাম্বুলেন্সে নিয়ে যায়, গাড়িতে নিয়ে যায় কিন্তু পশুদের তো জানেন ওদের নিয়ে যাওয়া খুব মুশকিল। আর এই হাসপাতালগুলি যদি না করতে পারেন তাহলে পশুদের জন্য অ্যাম্বুলেন্সের ব্যবস্থা করুন যাতে ডিস্ট্রিক্ট

হাসপাতালগুলিতে অ্যাম্বুলেন্সে করে নিয়ে যাওয়া যায়। এছাড়া তো আর কোনও অলটারনেটিভ আমরা দেখিনা। ডাক্তার হিসাবে আমার অভিজ্ঞতা নেই, তিনি যখন এই দায়িত্ব নিয়েছেন তখন তাঁকে অনুরোধ করব হাসপাতাল যদি না বাড়াতে পারেন তাহলে অ্যাম্বুলেন্স করুন এবং এটা একটু নতুন জিনিস হবে। একটা হালের গরু বা মোষ যদি মারা যায়, আপনি জানেন সেই চাষীর পক্ষে আর নতুন করে হাল চাষ করা সম্ভব হয়ে উঠেনা। অথচ সরকারি তত্ত্বাবধানে হয়তো চিকিৎসা করানো যেত এবং যদি এই রকম একটা গরু বা মোষ বাঁচানো যায় তাহলে কৃষকের হাল ভাঙ্গেনা। এটার জন্য আমি আপনাকে সচেষ্ট হতে বলছি। আমার আর একটা বক্তব্য হচ্ছে, ফ্রোজেন সিমেন ব্যাঙ্কের কথা বলেছেন যেখানে বীজ ধরে রাখেন, এটা ছোটখাট বাক্‌সে বিভিন্ন কেন্দ্রে রেখেছেন, এর পরিমাণ বাড়াতে হবে। আমি আমাদের পশ্চিমদিনাজপুরের কথা বলি, তপন এবং গঙ্গারামপুর, দুটি ব্লকে একটি মাত্র সেন্টার। ডাক্তার গঙ্গারামপুরে থাকেন তার অন্য কোথায় যাওয়ার সময় থাকেনা, এই সেন্টার যদি বাড়ানো যায় এবং প্রতি ব্লকে একটা করে বীজ রাখার যদি ব্যবস্থা করেন এবং স্টাফ যদি বাড়ানো যায় তাহলে আমরা যে উন্নত জাতের গরু বা পশু আশা করছি সেই সংখ্যাটা বাড়বে এবং এরজন্য আপনারা কিছু কর্মীকে কাজে লাগাতে পারেন। কংগ্রেসি আমলে হয়েছে এবং অন্যদের আমলেও হয়েছে, প্রতি ব্লক থেকে দুজন, পাঁচজন করে লোককে ভেটারনারি ট্রেনিং দিয়েছেন, তিন মাস করে ট্রেনিং নিয়েছে মোটামুটিভাবে কাজ করার জন্য। এদের যদি আর একটু ট্রেনিং দেওয়া যায় তাহলে বিভিন্ন উপকেন্দ্রগুলোর দায়িত্ব তারাই নিতে পারবে এবং এরা একটা এরিয়ার ভিত্তিতে কাজ করতে পারে। এদের মাইনে যদি কিছু দেওয়া সম্ভব না হয় তাহলে যে পরিমাণ চিকিৎসা তারা করবে তার জন্য যদি রেমুনারেশন দেওয়া যায় তাহলে পশুচিকিৎসার একটা সুনির্দিষ্ট ব্যবস্থা আমরা করতে পারব এবং এটা পঞ্চায়েতের সহায়তায় -- বিভিন্ন পঞ্চায়েতে কতকগুলি এই রকম ট্রেন্ড যুবকরা রয়েছে তার হিসাব নিয়ে আমরা এই কাজ করতে পারি।

[3-00 – 3-10 P.M.]

আমি শেষ বক্তব্য বলব, আমাদের উত্তর বাংলার লোক আমরা কলকাতা দুর্গাপুর এলাকার তুলনায় দুধ কম খাই, দুধ আমরা পাইনা। কংগ্রেস ৩০ বছরে দুধের পরিকল্পনা করেছে কল্যাণীতে, দুর্গাপুরে এবং কিছুদিন আগে দুধের জন্য মাটিগাড়াতে হিমুল পরিকল্পনার কথাও শোনানো হয়েছে। উত্তর বাংলায় কিন্তু আমরা কোনও বোতলের দুধ, সরকারি দুধ পাইনা, আমরা হর্ষবর্ধনের আমলের সেই গরুগুলিকে খাওয়াতেও পারিনা, যে গরু দুলিটার দিতে পারত, তার কাছ থেকে আমারা একপো দেড়পোর বেশি দুধ পাই না। কাজেই উত্তর বাংলার লোক আমরা দুধ খেতে পাইনা। কাজেই উত্তরবাংলার লোকের জন্য দুধের ব্যবস্থা করলে ভাল হয়। হিমুল পরিকল্পনাকে দার্জিলিং, ইসলামপুর মহকুমা থেকে মালদা, কোচবিহার ইত্যাদি. জায়গায় কিভাবে সম্প্রসারিত করা যায় এবং লোকেরা বিভিন্ন হাটে বাজারে দুধ পায়, গরিব সাধারণ মানুষ সরকারি নিয়ন্ত্রিত মূল্যে দুধ পায়, তার ব্যবস্থা করলে উপকৃত হই। উত্তর বাংলায় এমন অবস্থা যে যখন বিয়ে লাগে তখন এক সের দুধের দাম, -- এখনও সের প্রথা চালু আছে, ৫/৬ টাকা পর্যন্ত হয়ে যায়, তখন যে সাঙঘাতিক অবস্থা হয়

জানেন, কংগ্রেসি আমলে হিমুল পরিকল্পনা কিভাবে হয়েছিল জানিনা, এখন জানি যে কিছু কিছু কাজ হচ্ছে, মাটিগাড়া কোয়ার্টারে যদি কর্মচারিরা ছড়িয়ে পড়ে তাহলে কাজ এগুতে পারে। আমি আশা করব আমাদের পশ্চিমবাংলার লোকেদের দুধ খাওয়ানোর দায়িত্ব যিনি নিয়েছেন, তিনি সফল হবেন। আর দুধ হচ্ছে অমৃতের মতো, আমাদের এই মন্ত্রীর নামও অমৃতেন্দু মুখার্জি, আশা করি তিনি আমাদের একটু অমৃত খাওয়াবেন এবং মেয়াদ যখন শেষ হবে আমরা বলব অমৃতেন্দু বাবু আমাদের অমৃত দিয়ে গেছেন, এই বলে তাঁকে সাধুবাদ জানিয়ে বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** এই আলোচনা ৩টা ১০ মিঃ মধ্যে শেষ হওয়ার কথা, কিন্তু আরও কিছু সময় দরকার হবে মনে হচ্ছে, তাই আপনাদের কাছ থেকে ২০ মিনিট আরও সময় চেয়ে নিচ্ছি, আশা করি এতে আপনাদের সমর্থন পাব। সময় আরও ২০ মিনিট' এর জন্য বাড়ানো হল।

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে বাজেট বরাদ্দ উপস্থিত করলাম ৫৫ নং খাতে এবং ৫৬ নং খাতে — পশুপালন ও পশু চিকিৎসা বিভাগ এবং দোহ উন্নয়ন-এর জন্য ব্যয় বরাদ্দের ব্যবস্থার জন্য আমি যে বিবৃতি দিয়েছি এবং যে তথ্য সম্বলিত ডকুমেন্ট দিয়েছিলাম, অনেক মাননীয় সদস্য মনোযোগ দিয়ে সেটা পড়েছেন, তাঁদের আলোচনা থেকে এটা বুঝতে পারলাম। আমি সকলকে তার জন্য ধন্যবাদ দিই। এই ব্যয় বরাদ্দের দাবির উপর যে বিতর্ক হল, তার জবাব দিতে গিয়ে পশ্চিমবাংলার গ্রামীণ অর্থনীতির কিছু কথা আমি বলতে চাই। গ্রামে ভূমি সংস্কারের জন্য যখন গরিব কৃষকদের জমি দেবার কথা উঠে, বিরোধী পক্ষ থেকে যখন তাঁরা বিরোধিতা করতে উঠে দাঁড়ান, নিজ শ্রেণী স্বার্থের কথা তাঁরা ভাল বুঝেন। ভূমি সংস্কারের পদক্ষেপ হিসাবে বর্গা চাষীদের জমি দেওয়া এবং ফসল উৎপাদন ও নিরাপত্তার জন্য বর্গা অপারেশন আইন চালু হয়েছে এবং সেই অনুসারে কাজ চলেছে। এর পাশাপাশি আমরা পশুপালন এবং পশু উন্নয়নের ব্যবস্থা যদি চালু করতে পারি, গ্রামের অর্থনীতিতে একটা নতুন উপাদান সৃষ্টি হবে, পরিপূরক উপাদান যার নাম। গ্রামের বর্গাদার চাষী, গ্রামের ক্ষেতমজুর চাষী, গ্রামের কৃষি মজুর গ্রাম এবং শহরের বেকার, মধ্যবিত্ত, শিক্ষিত যুবক এদের নিয়ে পশুপালন, পশু চিকিৎসা এবং দোহ উন্নয়ন-এর সামগ্রিক পরিকল্পনার কথা আমরা ভাবছি এবং সে পরিকল্পনা আমরা করেছি। ক্রপ হ্যাজবেনড্রি তার মানে কৃষি বিভাগের কৃষি উন্নয়নের ব্যবস্থা আছে, কৃষি উন্নয়নের পাশাপাশি আমাদের পশু উন্নয়নের, অ্যানিমেল হ্যাজবেন্ড্রি পশুপালন এবং দুগ্ধ উন্নয়ন আমরা ক্রমশ গড়ে তুলতে চাই। মাননীয় সদস্য ধীরেনবাবু বলেছেন, টাকার ঘাটতি রয়েছে। আমি তাঁর সঙ্গে একমত। পশ্চিমবাংলার রাজ্য সরকারের আর্থিক সঙ্গতি খুবই সীমিত। এই সীমিত ক্ষমতার মধ্যে আমার নানারকম অতিপ্রয়োজনীয় প্রকল্পগুলি প্রথমে হাতে নিতে হচ্ছে এবং এই সীমিত আর্থিক অবস্থা রয়েছে বলেই অপারেশন ফ্লাড টু এই প্রকল্পে পশ্চিমবাংলার রাজ্য সরকার অংশ নিতে মনস্থ করেছে। আমি যে কয়েকটি গুরুত্বপূর্ণ প্রকল্প-এর তথ্য উপস্থিত করেছি, তাতে আছে অপারেশন ফ্লাড ওয়ান-এ বিশ্ব খাদ্য কর্মসূচির ৬১৮ দফায় ভারত সরকার যোগ দিয়েছিলেন ১৯৭০ সালের জুলাই মাসে। সেই প্রকল্পের আর্থিক সহায়তায় পশ্চিম-

বাংলায় কয়েকটি দুগ্ধশিল্প সমবায় সমিতি গঠিত হয়েছে। একটা হচ্ছে, হিমালয়ান মিল্ক প্রডিউসারস ইউনিয়ন, আর একটা হচ্ছে ভাগিরথি মিল্ক প্রডিউসারস ইউনিয়ন (**ডাঃ জয়নাল আবেদিন ঃ ওগুলো তো আমাদের সময়েই হয়েছে।**) ভালো। আমি তো সেটা প্রশংসা করছি। তারপর যা বলছি, শুনবেন দয়া করে, তখন কিন্তু বিরক্ত হবেন না। আর মেদিনীপুর মিল্ক প্রডিউসারস কো-অপারেটিভ ইউনিয়ন তৈরি হচ্ছে। বিরোধী পক্ষের ধীরেনবাবুর জবাবে বলি এইজন্য অপারেশন ফ্লাড টুর যে কর্মসূচি আমরা সেটা কিছু ব্যবহার করতে চাই। আমরা একটা প্রকল্প রচনা করে, সেই প্রকল্প নিয়ে আমি দিল্লি গিয়েছিলাম। আমার অফিসার আমার সঙ্গে ছিলেন। সেই প্রকল্পের নাম ছিল পশুপালন এবং পশু উন্নয়ন এবং দোহ উন্নয়ন, এটা একটা সামগ্রিক পরিকল্পনা এবং এর ইংরাজি নাম ছিল ইনটিগ্রেড ডেয়ারি অ্যান্ড অ্যানিমেল হাসব্যান্ড্রি ডেভেলপমেন্ট জনতা সরকারের কৃষিমন্ত্রী শ্রী বারনালার সঙ্গে আমি আলোচনা করছিলাম। আমি বলেছিলাম ৫২ কোটি টাকার একটা পরিকল্পনা রচনা করেছি। পশ্চিমবাংলা সামগ্রিক ভাবে পশুপালন, পশুউন্নয়ন এবং দুগ্ধশিল্প সম্পর্কে তা গ্রহণ করে কেন্দ্রের জনতা সরকার বিশ্ব ব্যাঙ্কের অর্থ সাহায্য নিয়ে পশ্চিমবাংলার ৫২ কোটি টাকার প্রকল্পকে সাহায্য করুন। আমি দুঃখের সঙ্গে বলছি, আমরা সে ব্যাপারে সমর্থন শ্রী বারনালা সাহেবের কাছে পাই নি। শ্রী বারনালা আমাকে বলেছিলেন, আমি দেখব। পরবর্তীকালে আমাকে চিঠি লিখেছেন, পশ্চিমবাংলার জন্য আলাদা উন্নয়ন প্রকল্প যেটা পশ্চিমবাংলার পশু উন্নয়ন এবং দোহ শিল্প মন্ত্রী করেছেন সেটা পরিপূরণ করা সম্ভব নয়। সেইজন্য অপারেশন ফ্লাড টু-র মধ্যে অংশ নিতে হবে।

[3-10 – 3-20 P.M.]

আমরা শেষ পর্যন্ত অপারেশন ফ্লাড-২ পরিকল্পনা নিয়েছি এবং সেখানে ন্যাশনাল ডেয়ারি ডেভেলপমেন্ট বোর্ড আছে আই.ডি.সি আছে যেটা ভারত সরকারের সংস্থা, এবং ন্যাশনাল ডেয়ারি ডেভেলপমেন্ট বোর্ড হচ্ছে ভারত গভর্নমেন্টের সাহায্যপ্রাপ্ত একটি সমবায় সমিতি এই উভয়ে এই হিমালয়ান মিল্ক প্রডিউসার্স কো-অপারেটিভ ইউনিয়ন যারা এর পরিচালনার কর্তৃত্বে আছে তাদের কাছে আমরা এই ৫২ কোটি টাকার পরিকল্পনা উপস্থিত করেছি। আমরা আশা করি সেখান থেকে আমার টাকা পাব এবং মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাতে চাই যে, গোটা পশ্চিমবাংলাকে পরিকল্পনা মাফিক চার জোনে ভাগ করে একটি পরিকল্পনা ঠিক করেছি। কংগ্রেসের সরকার তিন ভাগে ভাগ করে গিয়েছিলেন। একটা ছিল উত্তর বাংলা বিমুল মিল্ক কো-অপারেটিভ মিল্ক প্রডিউসারস ইউনিয়ন। আমি এর নামটা একটু বদল করতে চাইছি। ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর মহাশয়ের মাতার নামে করতে চাইছি, ভগবতী মিল্ক প্রডিউসারস কো-অপারেটিভ ইউনিয়ন। আর একটা কথা বলতে চাই, ২৪ পরগনার উত্তর অংশে নদীয়া জেলা, হুগলি জেলা এই সব মিলে আমি আর একটা জোন করতে চাই এবং এইভাবে গোটা পশ্চিমবাংলাকে চারটি জোনে ভাগ করে অপারেশন ফ্লাড-২ কর্মসূচি গ্রহণ করে সমবায়ের ভিত্তিতে মিল্ক কো-অপারেটিভ ইউনিয়ন করতে চাই। আমাদের পশ্চিমবাংলা সরকারের সকলেই তাতে একমত হয়েছি। আমুল প্যাটার্ন যে কো-অপারেটিভ হয়েছে এই রকম ধরনের যে কো-অপারেটিভ হবে। গ্রাম স্তরে গ্রামে যারা

উৎপাদন করে তাদের নিয়ে কো-অপারেটিভ হবে এবং সেই রকম বিভিন্ন কো-অপারেটিভ নিয়ে গুচ্ছভাবে জেলাভিত্তিক সমবায় ইউনিয়ন হবে। তারপর জেলাগুলিকে নিয়ে পশ্চিমবাংলা ভিত্তিক পশ্চিমবঙ্গ মিল্ক প্রডিউসারস সমবায় সমিতিগুলিকে নিয়ে একটা ফেডারেশন করা হবে। এই তিন স্তরে কো-অপারেটিভ করব এবং জেলা ভিত্তিক কো-অপারেটিভগুলি তাদের নিজস্ব পশু চিকিৎসার ব্যবস্থা রাখবে পশু খাদ্য তৈরি করবার দুধ সংগ্রহ করবার বিপনী করবার তারা ব্যবস্থা রাখবে। এইভাবে গোটা পশ্চিমবাংলায় পশুপালন, পশুউন্নয়ন পশুচিকিৎসা ও দোহ শিল্পের উন্নতি করতে চাই। কিছু মাননীয় সদস্য বিতর্কমূলক কথা তুলেছেন। বিশেষ করে মাননীয় সদস্য শিবনাথ দাস বলেছেন যে তিনি পলিসির বিরোধিতা করতে চান। তিনি কোন পলিসির বিরোধিতা করতে চান? পশ্চিমবাংলায় সমবায় ভিত্তিক গ্রামের গরিব কৃষকদের নিয়ে কো-অপারেটিভ করা হবে তারা শংকর যাতের গরু যাতে পায় তার ব্যবস্থা করা হবে পশুখাদ্য যাতে ভালভাবে উৎপাদন হয় তার ব্যবস্থা করা হবে এবং তা যোগান দেবার জন্য ব্যবস্থা করা হবে। পশু চিকিৎসার যাতে সুব্যবস্থা হয় তার জন্য পশু চিকিৎসা ব্যবস্থার সম্প্রসারণ করা হবে, এটাই হচ্ছে বামফ্রন্ট সরকারের পলিসি। অপারেশন ফ্লাডে আমার অংশ নিয়ে এই পলিসি গ্রহণ করেছি। আপনারা কি তার বিরেধিতা করেন? করতে পারেন, কিন্তু পশ্চিমবাংলার মানুষ এই রকমই প্রকল্প চায়। পশ্চিমবাংলার বর্গাদারদের কিছু জমির স্বত্ব দেওয়া হয়েছে। চাষের ফসল যাতে রক্ষা করতে পারে তার ব্যবস্থা করা হয়েছে, চাষীরা তাদের ফসলের যাতে ন্যায্য দর পায় তার ব্যবস্থা করা হয়েছে। তার পাশেই তাদের ভাল জাতের গাই গরু দেওয়া হচ্ছে। এখনকার ছটাকি গরু নয়, এই গরু বেশি দুধ দেবে। তাদের চিকিৎসার ব্যবস্থা হবে, পশু খাদ্যের ব্যবস্থা হবে এবং যে দুধ উৎপাদন হবে তারা নিজেরা যতটা পারবে ব্যবহার করবে, বাকিটা বিক্রি করবে শহরে। শহরের সম্পদশালী এবং বিত্তশালী মানুষদের পয়সা গ্রামে চলে যাবে। জনতাপার্টির পক্ষ থেকে কি এই সামগ্রিক পরিকল্পনার বিরোধিতা করেন? কেন্দ্রীয় মন্ত্রী বারনালার সঙ্গে আমার কথা হয়েছিল, তারা এই প্রস্তাবকে সমর্থন করেন এবং পশ্চিমবাংলার এই অপারেশন ফ্লাডের কাজ কর্ম যাতে সফল হয় তার চেষ্টা তারা করছেন। কিছুদিন আগে তিনি পশ্চিমবাংলায় এসে এই অপারেশন ফ্লাডের কমসুচিকে সমর্থন করে গেছেন। জনতা পার্টির কি এই নিয়ম, কেন্দ্রের নেতারা যেখানে সমর্থন করছেন আপনারা রাজ্য স্তরে সেখানে বিরোধিতা করছেন? কেন্দ্রে জনতা পার্টির নেতৃত্বে যারা আছেন তারা একে সমর্থন করছেন, অথচ আপনাদের এই বিরোধিতার কথা আমি কিছুতেই বুঝতে পারছি না। মাননীয় স্পিকার স্যার, বর্তমান শিশু বর্ষে আমি একটি সামান্য প্রস্তাব করেছি। পশ্চিমবাংলায় গ্রেটার ক্যালকাটা মিল্ক সাপ্লাই স্কীম আছে, ভাগিরথি মিল্ক প্রডিউসারস ইউনিয়ন আছে, হিমূল মিল্ক প্রডিউসারস কো-অপারেটিভ সোসাইটি আছে। গ্রেটার ক্যালকাটা মিল্ক সাপ্লাই স্কীম থেকে মধ্যবিত্ত, নিম্নমধ্যবিত্ত এবং বস্তিবাসীরা কিছু দুধ পায়। কিন্তু শিশুদের জন্য কোন ও দুধ দেওয়া হয় না। আমি এইবার সেই প্রস্তাব করেছি। বিশ্ব শিশু বর্ষে শিশুদের প্রতি সেবার জন্য আমি মাত্র ১০ হাজার লিটার দুধ আগামী ১লা এপ্রিল থেকে ৭ বছর পর্যন্ত যাদের বয়স শ্রমিক শিশু বস্তিবাসী শিশুদের ১.২৬ পয়সা লিটার দরে দুধ দিতে চাই। বিরোধী পক্ষের আপনারা কি তার বিরোধিতা করছেন? কোনও বিবেকমান মানুষ আন্তর্জাতিক শিশু বর্ষে এই প্রস্তাবের

বিরোধিতা করতে পারে? জনতাপার্টির নেতাদের দেখে আমি অবাক হয়ে গেলাম এবং জনতাপার্টির পক্ষ থেকে যিনি প্রতিনিধি হিসাবে এখানে বক্তৃতা করলেন মাননীয় সদস্য শ্রী শিবনাথ দাস, তিনি এর বিরোধিতা করেছেন। আমি আশা করব তাদের এই কথা তারা পুনর্বিবেচনা করবেন। আমি আর বক্তৃতা বাড়াতে চাই না। ডেয়ারি উন্নয়ন সম্পর্কে আমি যে প্রস্তাব করেছি আশা করি আপনারা এটাকে সর্বান্তকরণে সমর্থন করবেন। পশু চিকিৎসা সম্পর্কে আমি যে প্রস্তাব করেছি সেই সম্পর্কে মাননীয় সদস্য সরল দেব খুব মন দিয়ে পড়েছেন, তার বক্তৃতার মধ্যে আমি সেটা বুঝতে পেরেছি। আমি তাকে ধন্যবাদ দিই। তিনি কিছু উপদেশ ও পরামর্শ দিয়েছেন। এই কথা ঠিক অনেক ব্লকে ব্লকে পশু চিকিৎসার ব্যবস্থা থাকলেও, কিছু ডিসপেনসারি থাকলেও, এড সেন্টার থাকলেও ডাক্তারবাবুরা সেখানে ঠিকমতো থাকেন না। এর প্রতিকার যেমন মন্ত্রী দপ্তর থেকে সরকারি তরফ থেকে করব তেমনি আমি আশা করব মাননীয় এম.এল.এ.-রা নিশ্চয় সম্মতি দেবেন। আমি সকলের সম্মতি নিয়ে বিশেষ করে আমাদের সরকারি দলের যে সমস্ত এম.এল.এ-রা রয়েছেন এদের সম্মতি নিয়ে সমর্থন নিয়ে বিরোধী দলের সমর্থন নিয়ে একটি পরামর্শদাতা কমিটি করতে চাই। প্রতিটি ব্লক হসপিটালে একটি পরামর্শদাতা কমিটি থাকবেন, তারা দেখবেন আসলে কি হচ্ছে, ঔষধ ঠিকঠিক ভাবে ব্যবহৃত হচ্ছে কিনা।

[3-20 – 3-30 P.M.]

বা সেই ঔষধ প্রাইভেট প্র্যাকটিসে যাচ্ছে কিনা। আমরা আশা করি এইভাবে আমাদের যে স্বল্প সঙ্গতি আছে তারমধ্যেই ব্লকে ব্লকে পশু চিকিৎসা ব্যবস্থা আমরা সম্প্রসারিত করতে পারব। মাননীয় সদস্যরা নিশ্চয় দেখেছেন এই প্রথম পশ্চিমবাংলাতে স্পিড বোটেতে – সুন্দরবন অঞ্চলে, ভেটেরেনারি সার্ভিসের ব্যবস্থা করা হচ্ছে। ইতিমধ্যেই আমার দুটি স্পিড বোট সংগ্রহ করার চেষ্টা করছি। সেই স্পিড বোটে থাকবে ভেটেরেনারি ডাক্তার, ভেটেরেনারি কমপাউন্ডার, একজন অ্যাটেনডেন্ট, মাঝিমাল্লা এবং ঔষধপত্র। সুন্দরবনের নদীপথে যেখানে মাঝে মাঝে কৃষকদের গ্রাম রয়েছে সেখানে আমরা এইভাবে পশু চিকিৎসা ব্যবস্থার সম্প্রসারণের চেষ্টা করছি। এটা আগে আর কখনও হয়নি। জয়নাল সাহেবরা কি এগুলি করতে পেরেছিলেন? তাঁরা পারেন নি। তারপর আমরা অ্যাম্বুলেটারি ক্লিনিক ভ্যানের ব্যবস্থা করছি। একজন মাননীয় সদস্য বললেন পশুদের অ্যাম্বুলেন্সে করে নিয়ে আসার ব্যাপারে। আমরা যে ভ্যানের ব্যবস্থা করছি সেই ভ্যান গ্রামে, গঞ্জে হাটে বাজারে যাবে এবং সেখানে পশু চিকিৎসার ব্যবস্থা তারা করবে। এইরকম ভাবে আমার পশু চিকিৎসা কেন্দ্রের সম্প্রসারণের চেষ্টা করছি। ঔষধ সম্পর্কে বলা হয়েছে। আমি মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাতে চাই যে ১৯৭৫/৭৬ সালে ঔষধের জন্য যে বরাদ্দ ছিল এবং ১৯৭৬/৭৭ সালে ঔষধের জন্য যে বরাদ্দ ছিল তার থেকে বরাদ্দ বেড়ে বর্তমান বছরে ৪৫ লক্ষ টাকা ঔষধের জন্য আমরা বরাদ্দ করেছি। বন্যার সময় কিছু খরচ হয়েছে আর যা রয়েছে তা দিয়ে আরও ঔষধ কেনা হবে। তবে মাত্র ৪৫ লক্ষ টাকা গোটা পশ্চিমবাংলার জন্য পশু চিকিৎসার ব্যাপারে ঔষধ বাবদ খরচ করাটা যথেষ্ট নয় এটা আমরা বুঝি। আমরা আশা করি ক্রমশ এই ব্যয়বরাদ্দ বাড়তে থাকবে এবং আমরা আরও কিছু কিছু সংগ্রহ করতে পারব সাপ্লিমেন্টারি

বাজেটে। তারপর একটা গুরুত্বপূর্ণ প্রশ্ন উঠেছে সেটা হচ্ছে দুধের ব্যবসায়ে গভর্নমেন্টের লোকসান হচ্ছে। আমি আমার বিবৃত্তির মধ্যে পরিষ্কারভাবে বলেছি যে -- সেটা আমি পড়ে দিচ্ছি, "এখানে উল্লেখ করা দরকার যে, পশ্চিমবঙ্গ সরকারের দুগ্ধ সরবরাহ প্রকল্প একটি জনসেবামূলক প্রকল্প। শুধুমাত্র ব্যবসায়িক দৃষ্টিতে এখানকার উৎপাদন ও সরবরাহ খরচের লাভ লোকসান খতিয়ে না দেখে এই প্রকল্পের জনসেবামূলক কর্মসূচি ও গুণাগুন বিচার করা দরকার।" সেইজন্য আপনারা জানেন আমরা টোন মিল্ক লিটার প্রতি ৪৭ পয়সা সাবসিডি দিয়ে বিক্রি করি। ডবল টোন মিল্ক ৭৪ পয়সা লিটার প্রতি সাবসিডি দিয়ে বিক্রি করি। সুতরাং কস্ট অব প্রডাকশন যা তার থেকে কম দামে বিক্রি করা হয়। এর ফলে সেখানে ভরতুকির জন্য টাকা বেশি লাগে। মাননীয় সদস্য সুনীতি চট্টরাজকে আমি বলতে পারি যে আমি নতুন ছাগল পোষার একটা পরিকল্পনা করেছি যেটা ব্লাক বেঙ্গল অর্থাৎ কালো নধর পাঁঠা, রসনার তৃপ্ত হতে পারে, এই রকম ছাগল পশ্চিমবাংলায় উৎপাদন করার জন্য আমি একটা কর্মসূচি নিয়েছি এবং তা হবে। আমি আশা করব যে আমার এই প্রকল্পগুলিকে আপনারা সকলে সমর্থন করবেন। এই কথা বলে যে সমস্ত ছাঁটাই প্রস্তাব গুলি দিয়েছেন তাঁদের অনুরোধ করব, তাঁরা যেন এগুলি প্রত্যাহার করে নেন। আমার ৫৫ নং ৫৬ নং ব্যয় বরাদ্দের দাবি সকলে মিলে গ্রহণ করার জন্য আবেদন জানাচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয় এই প্রসঙ্গে কলকাতায় দুধ কেটে যাওয়ার ব্যাপারে আমি এই কথা বলতে চাই যে এই ব্যাপারে আমি তদন্ত করে দেখছি। এই সম্বন্ধে সকলের আগ্রহ আছে এবং আমারও সন্দেহ হয়েছে যে হঠাৎ একসঙ্গে এত দুধ কেটে গেল কেন? আমি গত পরশুদিন আমার মিল্ক কমিশনারকে নির্দেশ দিয়েছি। তিনি তদন্ত করতে গিয়েছিলেন। বয়লারের কোনও ত্রুটি অথবা রেফ্রিজারেশনের কোনও ত্রুটি অথবা রেফ্রিজারেশন রুমের কোনও ত্রুটি অথবা যে সমস্ত উৎপাদক ব্যবহার করা হয়েছে তার জন্য কোনও ত্রুটি ইত্যাদি আরও যে সমস্ত জিনিসগুলি আছে যেমন বাটার অয়েল এর স্যাম্পেল সীল করে রেখে দিয়েছি, স্কীম মিল্ক পাউডার-এর স্যাম্পেল সীল করে রেখে দিয়েছি, যে জল ব্যবহার করা হয়েছিল তার স্যাম্পেল সীল করে রেখে দিয়েছি, বয়লারের টেম্পারেচারের প্রেসার কি ছিল সেটা চেক করার জন্য ব্যবস্থা করেছি, রেফ্রিজারেটরের রেফ্রিজারেশন কোথায় ছিল সেটা দেখার জন্য ইঞ্জিনিয়ারকে পাঠিয়েছি। এইভাবে আমি এটা তদন্ত করছি এবং গতকাল সারাদিন ধরে সমস্ত বোতল পরিষ্কার পরিচ্ছন্ন করার পরে আজকে দুধ সরবরাহ করা হয়েছে। আজকে এক লক্ষ ২৬ হাজার লিটার দুধ আমরা সরবরাহ করতে পেরেছি। হসপিটালে এবং কর্পেরেশনে দুধ দিতে পেরেছি এবং আরও আন্যান্য জায়গাতে দুধ দিতে পেরেছি। আমি আশা করছি যে দুধ যাতে নষ্ট না হয় তার জন্য সর্বতোভাবে আপনারা সহযোগিতা করবেন, আমার অফিসের কর্মীরা সহযোগিতা করবেন এবং সকলের সহযোগিতায় আমরা ব্যবস্থা করতে পারব। এই প্রতিশ্রুতি দিয়ে আপনাদের কাছে নিবেদন করব আমার ব্যয় বরাদ্দকে সমর্থন করার জন্য।

**Mr. Speaker :** All the cut motions are in order and are taken as moved.

(DEMAND NO.56)

**Shri Balai Lal Das Mahapatra :** Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re.1/-.

**Shri Shamsuddin Ahmed :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100/-.

**Shri A.K.M. Hassan Uzzaman :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100/-.

(DEMAND NO.56)

**Shri Shamsuddin Ahmed :** Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re.1/-.

**Demand No. 55**

The motion of Shri Balailal Das Mahapatra that the amount of the Demand be reduced to Re. 1/- was then put and lost.

The motion of Shri Shamsuddin Ahmed that the amount of the Demand be reduced by Rs. 100/- was then put and lost.

The motion of Shri A.K.M. Hassan Uzzaman that the amount of the Demand be reduced by Rs 100/- was then put and lost.

The motion of Shri Amritendu Mukherjee that a sum of Rs. 13,78,00,000/- be granted for expenditure under Demand No. 55, Major Heads : "310 –Animal Husbandry, 510–Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings), and 710–Loans for Animal Husbandry", was then put and agreed to.

[3-30 - 4-00 P.M.]

**Demand No. 56**

The motion that the amount of Demand be reduced to Re. 1/- was then put and lost.

The motion of Shri Amritendu Mukherjee that a sum of Rs. 23,03,24,000/- be granted for expenditure under Demand No. 56, Major Heads : "311–Dairy Development, 511–Capital Outlay on Dairy Development (Excluding Public Undertaking), and 711–Loans for Dairy Development (Excluding Public Undertaking)" was then put and agreed to.

(At this stage the House was adjourned till 4 P.M.)

(After adjournment)

[4-00 – 4-10 P.M.]

**অধ্যক্ষ মহাশয় :** এখন ৫৯ নং ব্যয় বরাদ্দের দাবি উত্থাপন এবং ভোট গ্রহণ ইত্যাদি আমি ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে তার দাবি উত্থাপন করবার জন্য আহ্বান করছি।

**Demand No. 59**

**Major Heads :** 314-Community Development (Panchayat), 363-Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Panchayat), and 714-Loans for Community Development (Panchayat).

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের সুপারিশক্রমে আমি ১৯৭৯-৮০ সালের পঞ্চায়েত শাখার ব্যয়ের জন্য ৫৯ সংখ্যক অভিযাচনের অধীন মোট ১২ কোটি ৯৯ লক্ষ ১৩ হাজার টাকার বরাদ্দের দাবি উত্থাপন করছি। উক্ত অভিযাচনের অধীন মুখ্য বাজেট শীর্ষকগুলি হচ্ছে "314-Community Development (Panchayat)", 363-Compensation and Assignment to Local Bodies and Panchayati Raj Institutions (Panchayat)" and "714-Loans for the Community Development (Panchayat)".

২। মাননীয় সদস্যরা অবগত আছেন যে, বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার এক বৎসরের মধ্যেই পূর্ব প্রতিশ্রুতি অনুযায়ী গত ৪ঠা জুন, ১৯৭৮ সমগ্র পশ্চিমবাংলায় পঞ্চায়েত নির্বাচনের ব্যবস্থা করেছেন। একই দিনে পঞ্চায়েতের তিনটি স্তর - গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি ও জেলা পরিষদ -একই সাথে প্রত্যক্ষ নির্বাচন এই রাজ্যে তো বটেই, সর্বভারতীয় ক্ষেত্রেও একটি নতুন নজির সৃষ্টি করেছে। শান্তিপূর্ণ পরিবেশে অদম্য উৎসাহে গ্রামবাংলার আড়াই কোটি মানুষ ৩০ হাজার নির্বাচনকেন্দ্র থেকে ৫৬ হাজার প্রতিনিধি নির্বাচনে অংশ গ্রহণ করেছেন। তা ছাড়া স্বীকৃত দলীয় প্রতীকের ভিত্তিতে পঞ্চায়েত স্তরে রাজনৈতিক মতাদর্শের যে সংগ্রাম এবারে দেখা গেছে সুস্পষ্টভাবে তাকে পশ্চিমবাংলায় গ্রামীণ মানুষের রাজনৈতিক সচেতনতার পরিচায়ক বলা যেতে পারে। রাজনৈতিক মতাদর্শের লড়াই গ্রাম অঞ্চলে কায়েমী স্বার্থের মূলে কঠিন আঘাত হেনেছে। আর এ লড়াই যে সবদিক থেকে গুরুত্বপূর্ণ কাজ স্বীকৃতি মিলেছে পঞ্চায়েতী রাজ কমিটি সুপারিশের মধ্যে-অশোক মেহতা কমিটি সুস্পষ্টভাবে রাজনৈতিক দলভিত্তিক নির্বাচনের স্বপক্ষে মত দিয়েছে।

সারা পশ্চিমবাংলায় ওই নির্বাচনে ৩ হাজার ২৪২টি গ্রাম পঞ্চায়েত, ৩২৪টি পঞ্চায়েত সমিতি এবং ১৫টি জেলা পরিষদ প্রতিষ্ঠিত হবার কথা। অদ্ভুতপূর্ব বন্যা পরিস্থিতি আদালতের অন্তর্বর্তীকালীন নিষেধাজ্ঞা ও অন্যান্য কারণে সব কয়টি পঞ্চায়েত সংগঠন এখনও গঠিত হয়নি। ১লা ফেব্রুয়ারি ১৯৭৯ তারিখ পর্যন্ত ৩ হাজার ২০১টি গ্রাম পঞ্চায়েত, ৩২৪টি পঞ্চায়েত সমিতি ও ১৫টি জেলা পরিষদ কার্যকরভাবে চালু হয়েছে। কলকাতা হাইকোর্টে পঞ্চায়েত নির্বাচন সম্পর্কে ১৭১টি ক্ষেত্রে মামলা দায়ের হয়েছিল - নিষেধাজ্ঞা জারি

হয়েছিল ১৩৭টি ক্ষেত্রে। এর মধ্যে ৯৬টি ক্ষেত্রের মামলার ইতিমধ্যে সরকারের স্বপক্ষে নিষ্পত্তি হয়েছে। মাত্র ৪১টি ক্ষেত্রে পঞ্চায়েতগুলি এখনও নিষেধাজ্ঞার আওতায় রয়েছে।

গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি সদস্য নির্বাচনের ক্ষেত্রে যে ১৩৯টি উপ-নির্বাচনের প্রশ্ন ছিল গত ১১ই মার্চ, ১৯৭৯-তে সেই উপ-নির্বাচন অনুষ্ঠিত হয়েছে।

৩। পঞ্চায়েত নির্বাচন বৃহত্তর পঞ্চায়েত আন্দোলনের পথে প্রাথমিক পদক্ষেপ মাত্র। পশ্চিমবঙ্গে প্রতিষ্ঠিত তিন স্তরে পঞ্চায়েত সংগঠনগুলি যাতে ক্ষমতার গণতান্ত্রিক বিকেন্দ্রীকরণের মাধ্যম হিসাব গড়ে উঠতে পারে তার সমীক্ষার জন্য রাজ্য পর্যায়ে অতিরিক্ত মুখ্য সচিবের নেতৃত্বে তিনজন সরকারি অফিসারের একটি কমিটি গঠিত হয়েছে। পঞ্চায়েত সংগঠনগুলির হাতে রাজ্য সরকারের বিভাগীয় উন্নয়নমূলক কাজের ভার কিভাবে তুলে দেওয়া যায় সে সম্বন্ধে ওই কমিটি ইতিমধ্যে কিছু সুপারিশ করছেন এবং সেগুলি বর্তমানে রাজ্য সরকারের বিবেচনাধীন। এছাড়া ও সমগ্র রাজ্যে পঞ্চায়েত আন্দোলনের নীতি নির্ধারণে ও বিভাগীয় সমন্বয়ের জন্য মুখ্যমন্ত্রীর নেতৃত্বে সাত জন ক্যাবিনেট পর্যায়ের মন্ত্রী নিয়ে একটি ক্যাবিনেট সাব-কমিটি গঠিত হয়েছে। এই সাব-কমিটি ইতিমধ্যেই বেশ কিছু গুরুত্বপূর্ণ সিদ্ধান্ত গ্রহণ করেছে এবং তারই পরিপ্রেক্ষিতে এ রাজ্যে পঞ্চায়েত ও গ্রামীণ অর্থনৈতিক পুনর্গঠনের কাজ এগিয়ে চলেছে।

৪। নবগঠিত পঞ্চায়েতগুলির অধিকাংশ সদস্য বয়সে তরুণ, অভিজ্ঞতায় নবীন এবং পঞ্চায়েত আন্দোলনে নবাগত। গ্রামবাংলার সাথে তাঁদের নাড়ীর যোগ থাকলেও উপযুক্ত প্রশিক্ষণ ছাড়া যে এই নতুন নেতৃত্বের সম্পূর্ণ বিকাশ ঘটবে না তা বলাই বাহুল্য। এইদিকে লক্ষ্য রেখে পঞ্চায়েত প্রতিনিধিদের প্রশিক্ষণের জন্য পঞ্চায়েত বিভাগ প্রতি জেলায় তিন দিনের প্রশিক্ষণ শিবির খুলে ৯৮টি শিবিরের মাধ্যমে ৩,৯২০ জন প্রধান এবং সভাপতিকে নবগঠিত পঞ্চায়েত ভূমিকা ও দায়-দায়িত্ব সম্পর্কে প্রশিক্ষণ দিয়েছে, এ ছাড়াও পঞ্চায়েত প্রতিনিধিদের সুবিধার্থে গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি এবং জেলা পরিষদের বিষয়ে হাতবই, প্রশিক্ষণ পুস্তিকা, গ্রামবাংলার পুনর্গঠনে পঞ্চায়েতের ভূমিকা, প্রথম ও দ্বিতীয় খন্ড (ব্যবস্থাপনা ও হিসাব সংরক্ষণ) ও বাজেট নির্দেশিকা প্রভৃতি পুস্তিকাগুলি এই বিভাগ থেকে ইতিমধ্যে প্রকাশিত হয়েছে। প্রশিক্ষণপ্রাপ্ত পঞ্চায়েত প্রতিনিধিরা যে গ্রামবাংলায় সর্বাঙ্গীন উন্নয়নের কাজে সফল নেতৃত্ব দিতে পারবেন একথা নিসন্দেহে বলা চলে।

সদস্যগণ অবগত আছেন যে, পঞ্চয়েতের সাধারণ নির্বাচন শেষ হবার পর ত্রিস্তর সংগঠন সম্পূর্ণ করার আগেই গত সেপ্টেম্বর-অক্টোবর মাসে গ্রামবাংলার বিস্তীর্ণ এলাকা জুড়ে ভয়াবহ বন্যা দেখা দেয়। এই ব্যাপক বিপর্যয়ের সময় পঞ্চায়েতের নবনির্বাচিত সদস্যেরা ত্রাণ ও উদ্ধার কাজে প্রশাসনকে যেভাবে সাহায্য করেছেন তা প্রশংসা উল্লেখের দাবি রাখে। এই কাজের মধ্য দিয়ে পঞ্চায়েতের সদস্যেরা একদিকে যেমন তাঁদের প্রতি সাধারণ মানুষের ন্যস্ত আস্থা ও বিশ্বাসের পরিপূর্ণ মর্যাদা রক্ষা করতে পেরেছেন, অপরদিকে তেমনি অর্জন করেছেন মুল্যবান অভিজ্ঞতা এবং বৃহত্তর দায়িত্ব গ্রহণের সবল প্রত্যয়। পঞ্চায়েতের

এই গৌরবময় ভূমিকায় উৎসাহিত হয়ে আমাদের সরকার এই গণতান্ত্রিক প্রতিষ্ঠানগুলিকে কেন্দ্র করে গ্রামীণ উন্নয়নের এক সার্বিক কর্মসূচি গ্রহণ করেছেন এবং আগামী দিনগুলিতে গ্রামবাংলার উন্নয়ন, ভূমিসংস্কার, পানীয় জল সরবরাহ, প্রাথমিক শিক্ষা, সেচ ব্যবস্থা, ক্ষুদ্র ও মাঝারি শিল্প গঠন, স্বাস্থ্য প্রভৃতি সকল প্রকার জরুরি কাজের দায়িত্ব নবজাগ্রত শক্তির প্রতীক এই পঞ্চায়েতের প্রতি ন্যস্ত করবেন। গ্রামীণ কর্মসংস্থানের ক্ষেত্রে এর ফলে এক নবদিগন্তের সূচনা হবে।

৫। পশ্চিমবঙ্গের তিন স্তরের পঞ্চায়েত সংগঠনকে শক্তিশালি করে গণমুখী পঞ্চায়েত প্রশাসন সার্থক করে তোলার জন্য ক্যাবিনেটের নির্দেশে ইতিমধ্যেই কৃষি বিভাগের সমষ্টি উন্নয়ন শাখাকে পঞ্চায়েত বিভাগের সাথে যুক্ত করা হয়েছে। নবগঠিত পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগ গণমুখী পঞ্চায়েত প্রশাসনের সার্থক ধারক-বাহক হয়ে গড়ে উঠবে এ বিশ্বাস আমি রাখি। ক্ষমতার বিকেন্দ্রীকরণের মূল ভিত্তি হবে গ্রাম পঞ্চায়েত। গ্রাম পঞ্চায়েতকে শক্তিশালী করে তোলার জন্য ইতিমধ্যে ৩,২৪২ টি গ্রাম পঞ্চায়েত সচিবের পদ (১৬০--২৫০ টাকা মাসিক বেতনে) সৃষ্টি করা হয়েছে। এই গ্রাম পঞ্চায়েত সচিবের নিয়োগের ক্ষেত্রে পঞ্চায়েত পূর্বতন সংগঠনের অস্থায়ী অতিরিক্ত সচিবরা, শিক্ষিত চৌকিদার, দফাদার এবং পঞ্চায়েত সংগঠনে পুরাতন কর্মিদের মৃত্যুজনিত কারণে (১৭ই অকটোবর, ১৯৭৫ তারিখের পর) উপযুক্ত শিক্ষিত পোষ্যকে সচিব পদে নিয়োগের পূর্ণ সুযোগও দেওয়া হয়েছে। প্রত্যক্ষ নিয়োগের ক্ষেত্রে এমপ্লয়মেন্ট একসচেঞ্জ-ভুক্ত স্থানীয় পঞ্চায়েত এলাকার শিক্ষিত যুবকরা যাতে পূর্ণ সুযোগ নিতে পারেন তার ব্যবস্থা নেওয়া হয়েছে। উন্নয়নমুখী প্রশাসনে গ্রাম পঞ্চায়েত যাতে আরও শক্তিশালী হয়ে গড়ে ওঠে তার জন্য ৩,২৪২টি জব অ্যাসিস্ট্যান্ট-এর পদ (মাসিক ১৬০--২৫০ টাকা বেতনে) সৃষ্টি করা হয়েছে। এই জব অ্যাসিস্ট্যান্ট নিয়োজিত হবেন গ্রাম পঞ্চায়েত কর্তৃক এবং তাঁদের যে ভাতার সমপরিমাণ অর্থ গ্রাম পঞ্চায়েতকে অনুদান দেওয়া হবে। স্থানীয় শিক্ষিত বেকার যুবকরাই নিয়োজিত হবার সুযোগ পাবেন।

[4-10 – 4-20 P.M.]

পঞ্চায়েত সংগঠনের কর্মী নিয়োগ ক্ষেত্রে বামফ্রন্ট সরকার যে নীতি গ্রহণ করেছেন তাতে পঞ্চায়েত কর্মীদের মনোবল এবং কর্মদক্ষতা বৃদ্ধি পাবে বলে আমি আশা রাখি।

গ্রামাঞ্চলে গ্রাম পঞ্চায়েতের নিজস্ব অফিস ঘরের সমস্যা সকলেরই জানা। বিশেষ করে নবগঠিত পুরাতন অঞ্চল বিভাজিত ৩৪৫টি গ্রাম পঞ্চায়েতের ক্ষেত্রে এই সমস্যাটি আরও বেশি প্রকট। বন্যা--উত্তর পুনর্গঠনে ১২টি জেলা পরিষদকে ইতিমধ্যে ৪১/২কোটি টাকা দেওয়া হয়েছে। বন্যা--উত্তর পুনর্গঠনের বরাদ্দ অর্থে এই পঞ্চায়েত ঘর তৈরি করে নিতে কোনও বাধা নাই। তাছাড়া পরিকল্পনা খাতে পঞ্চায়েত ঘর নির্মাণ প্রকল্পে এক--তৃতীয়াংশ অনুদান বাবদ সর্বোচ্চ সাত হাজার টাকা সাহায্য সকল ক্ষেত্রেই পাওয়া যাবে। গ্রাম পঞ্চায়েতগুলিকে সীমিত সামর্থর পরিপ্রেক্ষিতে সরকার অনুদানের এই পরিমাণ ব্যয়ের দুই-তৃতীয়াংশ পর্যন্ত বর্ধিত করার সিদ্ধান্ত নিয়েছেন। যতদিন পর্যন্ত গ্রাম পঞ্চায়েত

তার নিজস্ব অফিস ঘর নির্মাণ করতে না পারছেন ততদিন পর্যন্ত ভাড়াবাড়িতে তাঁরা যাতে কাজ চালিয়ে যেতে পারেন তার জন্য প্রতি গ্রাম পঞ্চায়েতকে ইতিমধ্যে ১,০০০ টাকা করে এককালীন অনুদান দেওয়া হয়েছে।

বর্তমান গ্রাম পঞ্চায়েত সংগঠনে সমাজের দুর্বলতর শ্রেণীর প্রতিনিধিদের সংখ্যা বিশেষভাবে লক্ষ্যণীয়। এই দুর্বলতর সমাজের প্রতিনিধিরা যাতে গ্রাম পঞ্চায়েতে সক্রিয়ভাবে অংশগ্রহণ করতে পারেন তার জন্য মন্ত্রিসভা প্রত্যেক গ্রাম পঞ্চায়েত সদস্যকে মাসে একটি বা তদতিরিক্ত অধিবেশন--পিছু পাঁচ টাকা ভাতা দেবার সিদ্ধান্ত নিয়েছেন। পঞ্চায়েত আইন এবং বিধির প্রয়োজনীয় সংশোধন করে নিয়ে এ বিষয়ে শীঘ্রই নির্দেশ দেওয়া হবে। যেসব গ্রাম পঞ্চায়েত সদস্য বিভিন্ন শিক্ষাপ্রতিষ্ঠানে নিযুক্ত আছেন তাঁরা যাতে অধিবেশনে অংশগ্রহণ করতে পারেন তার জন্য শিক্ষা বিভাগের তরফ থেকে প্রতিটি শিক্ষায়তনকে পঞ্চায়েতে নির্বাচিত শিক্ষক প্রতিনিধিকে সবেতন ছুটি দেবার নির্দেশ দেওয়া হবে।

৬। বন্যা--উত্তর পুনর্গঠনের পটভূমিতে পশ্চিমবঙ্গ সরকার গ্রাম পঞ্চায়েতকে তিনটি বিশেষ কর্মসূচি রূপায়ণের দায়িত্ব ন্যস্ত করেছেন। এই তিনটি কর্মসূচি হল ঃ

(১) কাজের বিনিময়ে খাদ্য প্রকল্প (Food for Work)

(২) গ্রামোন্নয়ন কর্মসূচি প্রকল্প (Rural Works Programme)

(৩) গ্রামীণ পুনর্গঠন প্রকল্প (Rural Restoration Programme)

এইসব কর্মসূচি যাতে সার্থকভাবে রূপায়িত হতে পারে তারজন্য সরকার স্থির করেছেন যে, প্রকল্পের মোট বিনিয়োগের শতকরা পাঁচ ভাগ অর্থের মধ্যে পঞ্চায়েতের স্বাধীনতা থাকবে স্থানীয় শিক্ষিত বেকার যুবকদের মধ্য থেকে জব ওয়ার্কার নিয়োগ করে পরিকল্পিত প্রকল্পকে রূপদান করা। এই জব ওয়ার্কাররা নিয়োজিত হবেন দৈনিক কাজের ভিত্তিতে। প্রতিদিনের কাজের জন্য তাঁরা ৮.১০ টাকা হিসাবে মজুরি পাবেন। কেবলমাত্র কাজের দিনগুলিতে তাঁরা এইহারে অর্থ পাবেন, কাজ শেষ হলে তাঁদের চুক্তির মেয়াদও শেষ হবে। এই তিনটি প্রকল্প রূপায়ণের জন্য গ্রাম পঞ্চায়েতগুলিকে মোট ৩৭ কোটি ৩৯ লক্ষ ৬৪ হাজার টাকা ও ১ লক্ষ ২১ হাজার ৭৭১ মেট্রিক টন গম দেওয়া হয়েছে।

৭। পঞ্চায়েত সমিতি স্তরে স্থানীয় ব্লক উন্নয়ন আধিকারিক পঞ্চায়েত সমিতির নির্বাহী আধিকারিক হিসাবে ইতিমধ্যেই নিযুক্ত হয়েছেন। ব্লক স্তরে সম্প্রসারণ আধিকারিকগণ ইতিমধ্যে পঞ্চায়েত সমিতির স্থায়ী কমিটিতে যথাযথভাবে নিযুক্ত হয়েছেন।

সমষ্টি উন্নয়ন বিভাগের ১,১০০ জন গ্রামসেবক পঞ্চায়েত সমিতির প্রত্যক্ষ নিয়ন্ত্রণে গ্রাম পঞ্চায়েতকে সাহায্য করবেন। মন্ত্রী সভার নির্দেশ অনুযায়ী আরও স্থির হয়েছে যে, বিভাগীয় প্রকল্পগুলি যখনই পঞ্চায়েতের হাতে তুলে দেওয়া হবে, সেই সাথে বিভিন্ন বিভাগে থেকে বিভিন্ন বিভাগীয় কর্মীকেও পঞ্চায়েতের নিয়ন্ত্রণাধীনে কাজ করতে হবে। উন্নয়ন এবং পরিকল্পনা বিভাগের সমস্ত অঞ্চল ডেভেলপমেন্ট ওয়ার্কার এবং ব্লক ডেভেলপমেন্ট

সুপারভাইজার পঞ্চায়েত সমিতির কর্তৃত্বে গ্রাম পঞ্চায়েত ও পঞ্চায়েত সমিতির সহায়ক হিসাবে কাজ করবেন।

পঞ্চায়েত সমিতিকে স্থানীয় ব্লক এলাকার ব্লক-লেভেল ল্যান্ড রিফরমস অ্যাডভাইসরি কমিটির ভূমিসংস্কার বিষয়ে উপদেষ্টামূলক নির্দিষ্ট দায়িত্ব দেওয়া হয়েছে। "ইনটিগ্রেটেড রুর্যাল ডেভেলপমেন্ট প্রোগ্রাম'কে পঞ্চায়েত সমিতির দায়দায়িত্ব হিসাবে ন্যস্ত করা হয়েছে। সরকার আরও স্থির করেছেন যে, রুর্যাল ওয়াটার সাপ্লাই প্রোগ্রাম পঞ্চায়েতের হাতে তুলে দেওয়া হবে। বন্যাবিধ্বস্ত স্কুল পুনর্গঠনের কাজও পঞ্চায়েত সমিতিকে দেওয়া হয়েছে।

পঞ্চায়েত সমিতির সভাপতি স্থানীয় ব্লক অফিসে বসবেন। এ বিষয়ে যথাযথ সরকারি নির্দেশ ইতিমধ্যেই দেওয়া হয়েছে। প্রয়োজনীয় অতিরিক্ত স্থান সংকুলানের জন্য ব্লক সংগঠনকে স্থানীয় এলাকায় ঘরভাড়া নেবার জন্য ইতিমধ্যে সরকারি অনুদান হিসাবে পঞ্চায়েত সমিতির তহবিলে ১,০০০ টাকা করে অনুদানও দিয়েছেন। পঞ্চায়েত সমিতির ঘরভাড়া এবং আনুসঙ্গিক অন্যান্য খরচ বাবদ অতিরিক্ত অনুদানের প্রস্তাব সরকারের বিবেচনাধীন রয়েছে।

৮। জেলাভিত্তিক পঞ্চায়েত প্রশাসনকে সংহত করে গড়ে তোলার জন্যই জেলার ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট ডেপুটি কমিশনার-কে স্থানীয় জেলা পরিষদের নির্বাহী আধিকারিক হিসাবে নিয়োগ করা হয়েছে। পশ্চিমবঙ্গ সিভিল সার্ভিসেস উচ্চ পর্যায়ের কর্মীকে প্রতিটি জেলা পরিষদের সচিব হিসাবে নিয়োগ করা হয়েছে। জেলা প্রশাসনের মধ্যমণি হিসাবে স্থানীয় জেলাশাসক প্রতিটি জেলা পরিষদের জেলা পর্যায়ে বিভাগীয় সকল শ্রেণীর কর্মীকে সংহত করে নির্বাচিত জেলা পরিষদের সভাধিপতির নেতৃত্বে গণমুখী জেলা উন্নয়ন প্রশাসনকে নতুনভাবে গড়ে তুলবেন তা আশা করা যায়। জেলা পরিষদের প্রতিনিধিদের অধিবেশনের আনুসঙ্গিক প্রয়োজনীয় খরচ বাবদ ১৯৭৮--৭৯ আর্থিক বৎসরে ২.৩৩ লক্ষ টাকা বরাদ্দের সিদ্ধান্ত নেওয়া হয়েছে।

বন্যাক্লিষ্ট ১০টি জেলা পরিষদকে ৮৮০টি প্রাথমিক শিক্ষায়তনের পুনর্নির্মাণ প্রকল্পে শিক্ষা বিভাগ ২.২০ কোটি টাকা জিলা পরিষদ তহবিলে দিয়েছেন, জিলা পরিষদ এবং পঞ্চায়েত সমিতির মাধ্যমে ন্যাস্ত দায়িত্ব হিসাবে এই পুনর্নির্মাণ কাজ রূপায়িত হবে।

৯। কেবলমাত্র পঞ্চায়েতে ন্যস্ত বিভাগীয় দায়িত্ব ও সরকারি অনুদানের উপর নির্ভরশীল হয়ে পঞ্চায়েত সংগঠন কখনই স্বনির্ভর হয়ে গড়ে উঠতে পারে না। তাই পঞ্চায়েত সংগঠনের আয়বৃদ্ধি অতিরিক্ত সম্পদ সৃষ্টির দিকে নজর রেখে মন্ত্রী সভা কতকগুলি গুরুত্বপূর্ণ সিদ্ধান্ত ইতিমধ্যেই গ্রহণ করেছেন। সেগুলি হল ঃ

(ক) কর, অভিকর হিসাবে গ্রাম পঞ্চায়েতকে প্রতিবৎসর সংগৃহীত অর্থের সমহারে অনুদান প্রদান (ম্যাচিং গ্রান্টস);

(খ) স্থানীয় গ্রাম পঞ্চায়েতের এলাকাধীন সমস্ত খাস কিংবা সরকারে ন্যস্ত পুকুর ও

জলাশয় (যার ইজারা বন্দোবস্ত হয় নাই) গ্রাম পঞ্চায়েতের নিয়ন্ত্রণে আনয়ন;

(গ) রাজ্য সরকারের আদায়কৃত ভূমি রাজস্বের নির্দিষ্ট অংশ পঞ্চায়েত সমিতিকে অনুদান হিসাবে প্রদান;

(ঘ) পঞ্চায়েত সমিতির এলাকাধীন হাট, বাজার এবং ফেরিগুলি নিয়ন্ত্রণ, ব্যবস্থাপনা ও অভিকর ধার্য করার ক্ষমতা পঞ্চায়েত সমিতিকে প্রদান;

(ঙ) জেলা পর্যায়ে রোড সেস এবং পূর্ত সেস হিসাবে সমুদয় আদায়কৃত অর্থ (আদায়ের জন্য কোনও খরচ না কেটে) সরাসরি জেলা পরিষদ তহবিলে অর্পণ;

(চ) রুর‍্যাল এমপ্লয়মেন্ট সেস (কয়লা ব্যতীত) বাবদ আদায়কৃত অর্থ সরাসরি জেলা পরিষদ তহবিলে জমার ব্যবস্থা;

(ছ) দার্জিলিং ইমপ্রুভমেন্ট ফান্ড এবং ওয়েস্টার্ন ডুয়ার্স মার্কেট ফান্ড, জেলা পরিষদের নিয়ন্ত্রাণধীনে পরিষদ তহবিলের সাথে একত্রীকরণ।

এই সিদ্ধান্তসমূহ রূপায়িত করার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা ক্যাবিনেট সাব-কমিটির পরামর্শ অনুযায়ী নেওয়া হচ্ছে। যেকোনওভাবে আর্থিক সংস্থানের কিছুটা ব্যবস্থা হলেই গ্রামীণ মানুষের প্রতি পঞ্চায়েত সংগঠনের যে প্রাথমিক পৌর কর্তব্য আছে, তা অংশত পালন করা সম্ভবপর হবে। পৌর আধিকার দেশের যেকোনও নাগরিকের প্রাথমিক গণতান্ত্রিক অধিকার। কর্পোরেশন বা পৌর সভার এলাকায় প্রাপ্ত সুবিধার সঙ্গে তুলনাহীন না হলেও ন্যূন্যতম পৌর অধিকার রক্ষার কাজে পঞ্চায়েত সংগঠন বিশেষত গ্রাম পঞ্চায়েত অদুর ভবিষ্যতে এক গুরুত্বপূর্ণ ভূমিকা গ্রহণ করবে, এ বিশ্বাস আমার আছে।

১০। গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি এবং জিলা পরিষদে গণমুখী উন্নয়ন প্রশাসনকে দায়িত্বশীল আর্থিক নিয়মানুবর্তিতায় গড়ে তোলার সহায়তার জন্য রাজ্য সরকার ইতিমধ্যেই পঞ্চায়েত বিভাগে অ্যাকাউন্টস এবং অডিটের একটি বিশেষ সংস্থা সৃষ্টি করেছেন।

গ্রাম পঞ্চায়েতের জন্য ৩৪০টি পঞ্চায়েত অ্যাকাউন্টস এবং আডিটরের পদ (২৩০--৪২৫ টাকা মাসিক বেতনে), ৫৭টি সমিতি অ্যাকাউন্টস এবং অডিটরের পদ (৪২৫—৮২৫), ১৬টি পরিষদ অ্যাকাউন্টস এবং অডিটরের পদ (৪৭৫—১,১৫০ টাকা মাসিক বেতনে) এবং তিনটি রিজিওনাল পদ (৮২৫—১,৪৭৫ টাকা মাসিক বেতনে) সৃষ্টি করা হয়েছে।

১১। পরিকল্পনার মাধ্যমে গণমুখী উন্নয়ন প্রশাসনে নতুন গতিবেগ সঞ্চারের জন্য পঞ্চায়েত শাখা পরিকল্পনা খাতে বর্তমান বৎসরে ষষ্ঠ পরিকল্পনা খাতে ১.৮৭ কোটি টাকা বরাদ্দ করা হয়েছে। ভারত সরকারের অশোক মেহেতা কমিটির সুপারিশ অনুযায়ী ষষ্ঠ পরিকল্পনা খাতে রিভাইজড মিনিমাম নীডস প্রোগ্রামে বিভিন্ন বিভাগীয় গ্রামোন্নয়ন প্রকল্প ও তৎসঙ্গে অর্থের বরাদ্দ পঞ্চায়েতের হাতে তুলে দেওয়া হবে এ আশা আমরা রাখতে পারি।

১২। এখন আমি ১৯৭৯—৮০ সালের বাজেটে বিভিন্ন খাতে প্রস্তাবিত ব্যয়বরাদ্দের হিসাব পেশ করছি ঃ

(১) পঞ্চায়েত সংস্থাগুলির গণন ও নিরীক্ষার জন্য সর্বস্তরে একটি সংস্থা গঠন করার প্রস্তাব আছে। সেই বাবত ও পঞ্চায়েত অধিকার ও বিভিন্ন জেলায় নিযুক্ত অন্যান্য পঞ্চায়েত কর্মিদের জন্য মাহিনা, ভাতা, পাথেয় ইত্যাদি বাবদ মোট ১ কোটি ২ লক্ষ ২৪ হাজার টাকা।

[4-20 – 4-30 P.M]

(২) বর্তমানে চালু পঞ্চায়েতি রাজ প্রশিক্ষণ কেন্দ্রগুলির জন্য মোট ৪ লক্ষ ৮৯ হাজার টাকার বরাদ্দ ধরা হয়েছে।

(৩) উন্নয়নমূলক কাজের জন্য প্রত্যেক গ্রাম পঞ্চায়েতকে ১৩ শত টাকা করে বার্ষিক অনুদান দেওয়া হয়ে থাকে। এ ছাড়া গ্রাম পঞ্চায়েত সচিব/সহ-সচিব, চৌকিদার/দফাদারদের বেতন বাবদ প্রয়োজনীয় অনুদান গ্রাম পঞ্চায়েতগুলিকে দেওয়া হয় এই সমস্ত বাবদ আগামী বছর সরকারের আনুমানিক ব্যয় ৩ কোটি ৭৯ লক্ষ ৬৪ হাজার টাকা ধরা হয়েছে।

(৪) প্রতিটি গ্রাম পঞ্চায়েতে একজন করে জব অ্যাসিস্ট্যান্ট দেওয়াহ প্রস্তাব আছে। এই জব অ্যাসিস্ট্যান্ট গ্রাম পঞ্চায়েতকে তার কাজকর্মে সাহায্য করবে। জব অ্যাসিস্ট্যান্ট-এর মাহিনা ও ভাতা ইত্যাদি বাবদ প্রয়োজনীয় অনুদান গ্রাম পঞ্চায়তেকে দেওয়া হবে। এই বাবদ আগামী বছরে ১ কোটি ১১ লক্ষ ৬৬ হাজার টাকার বরাদ্দ ধরা হয়েছে।

(৫) জেলা পরিষদ ও পঞ্চায়েত সমিতিগুলিকে গ্রামীণ জনস্বাস্থ্য বিধানের জন্য অনুদান দেওয়া হয়ে থাকে। এ বাবদ ৩ লক্ষ ৮৮ হাজার টাকার বরাদ্দ ধরা হয়েছে।

(৬) পঞ্চায়েত সমিতিগুলির আর্থিক অসচ্ছলতার জন্য তাঁদের কর্মচারিদের বেতন দেবার দায়িত্ব সরকার নীতিগতভাবে গ্রহণ করে পঞ্চায়েত সমিতিগুলিকে আর্থিক অনুদান দিয়ে থাকেন। বেতনক্রম সংশোধনের ফলে জেলা পরিষদের কর্মচারিদের ক্ষেত্রে সরকারকে অতিরিক্ত আর্থিক সাহায্য দিতে হয়। এ ছাড়া জেলা পরিষদের কর্মীদের প্রাপ্য দুর্মূল্যভাতার ৮০ শতাংশের সমপরিমাণ অর্থ সরকার জেলা পরিষদগুলিকে অনুদান মঞ্জুর করেন। এই সমস্ত বাবদ আগামী বৎসরের বাজেটে যথাক্রমে ২৮ লক্ষ টাকা, ১ লক্ষ ৫০ হাজার টাকা ও ৩৬ লক্ষ টাকা অর্থাৎ মোট ৬৫ লক্ষ ৫০ হাজার টাকা বরাদ্দ ধরা হয়েছে; এ প্রসঙ্গে স্মরণ করা যেতে পারে যে মাননীয় অর্থমন্ত্রীর ঘোষণা মতো পঞ্চায়েতের সকল স্তরের বেসরকারি কর্মচারিরাও ১৯৭৯ সালের ১লা এপ্রিল থেকে অতিরিক্ত মহার্ঘভাতা পাবার অধিকারি হবেন।

(৭) স্থানীয় জনসাধারণের উদ্যোগে গ্রামের রাস্তাঘাট রাক্ষণাবেক্ষণের এবং উন্নয়নের জন্য পঞ্চায়েত বিভাগের অধীন গ্রামীণ পথ প্রকল্প চালু আছে যা সি ভি আর স্কীম নামে

পরিচিত। আগামী বছরের বাজেটে এই বাবদ ৬ লক্ষ টাকা ধরা হয়েছে।

(৮) পঞ্চায়েত উপ-নির্বাচন ও নির্বাচন ইত্যাদি বাবদ আগামী বছরের বাজেটে দুই কোটি টাকা ধরা হয়েছে; এই টাকা থেকে ১৯৭৮ সালের পঞ্চায়েত নির্বাচন বাবদ বকেয়া বিবিধ খরচও মেটানো হবে।

(৯) গ্রাম পঞ্চায়েত পঞ্চায়েত সমিতি ও জেলা পরিষদ সদস্যদের মিটিং-এ যোগদানের জন্য পথখরচ ও রাস্তাখরচ বাবদ আগামী বছরের বাজেটে ১ কোটি টাকা বরাদ্দ ধরা হয়েছে।

(১০) পঞ্চয়েত সমিতি ও জেলা পরিষদ স্তরে অ্যাকাউন্টস ও অডিট সংস্থার আধিকারিদের মাহিনা, ভাতা ইত্যাদির জন্য পঞ্চায়েত সমিতি ও জেলা পরিষদকে অনুদান বাবদ ২৮ লক্ষ টাকার বরাদ্দ ধরা হয়েছে।

(১১) এ ছাড়া পঞ্চায়েতিরাজ মাসিক পত্রিকা প্রকাশনী গ্রাম পঞ্চায়েতগুলিকে তাঁদের কর্মচারিদের এক্স গ্রাশিয়া প্রদান ও অল ইন্ডিয়া পঞ্চায়েত পরিষদকে অনুদান দেওয়া, ইত্যাদি বাবদ মোট ২২ হাজার টাকা ব্যয়বরাদ্দ ধরা হয়েছে।

(১২) পঞ্চবার্ষিকী পরিকল্পনার অন্তর্ভুক্ত আগামী বছরের বাজেটে মোট ১ কোটি ৮৭ লক্ষ টাকা বরাদ্দ ধরা হয়েছে, তার মধ্যে ৫ লক্ষ টাকা ধরা হয়েছে পঞ্চায়েত কর্মীদের প্রশিক্ষণের জন্য একটি নতুন ভবন তৈরি করার জন্য। ইহা পূর্তবিভাগের অধীন বাজেটে দেখানো হয়েছে। বাকি ১ কোটি ৮২ লক্ষ টাকার হিসাব এইরূপ ঃ

(ক) পঞ্চায়েত সংগঠনগুলিকে আরও সক্রিয় ও জোরদার করার জন্য ব্লক, জেলা ও হেডকোয়ার্টার এই তিনটি স্তরেই প্রয়োজনীয় কর্মী নিয়োগ প্রয়োজন। এ বাবদ ৫০ লক্ষ টাকা বরাদ্দ ধরা হয়েছে।

(খ) গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি ও জেলা পরিষদ এই তিনটি স্তরের সকল সদস্যদের প্রশিক্ষণ প্রয়োজন। এ বাবদ আগামী বছর ২০ লক্ষ টাকার বরাদ্দ ধরা হয়েছে।

(গ) পঞ্চায়েত কর আদায়ে উৎসাহ দেওয়ার জন্য আগামী বছর বাজেটে ৩১ লক্ষ টাকা ধরা হয়েছে। প্রসঙ্গত উল্লেখযোগ্য যে, সম্প্রতি সিদ্ধান্ত হয়েছে যে, গ্রাম পঞ্চায়েত যত পরিমাণ কর আদায় করবে সেই পরিমাণ টাকা অনুদান হিসাবে গ্রাম পঞ্চায়েতকে দেওয়া হবে। বর্তমান বরাদ্দ যথাসময়ে প্রয়োজনমতো বাড়ানো হবে।

(ঘ) গ্রাম পঞ্চায়েতগুলির নিজস্ব অফিসঘর তৈরি প্রকল্পের জন্য আগামী বছরে ১৫ লক্ষ টাকার ব্যয়বরাদ্দ ধরা হয়েছে।

(ঙ) গ্রাম পঞ্চায়েতগুলির নিজস্ব অফিসঘর তৈরি প্রকল্পের জন্য আগামী বছর ১৫ লক্ষ টাকার ব্যয়বরাদ্দ ধরা হয়েছে।

(চ) গত কয়েক বছরে পঞ্চায়েতরে মাধ্যমে ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের সমষ্টি সেচ প্রকল্পের কাজ শুরু হয়েছে। প্রকল্পের কাজ সুষ্ঠভাবে পরিচালনা করার জন্য প্রতি ২৪ টি নলকুপের জন্য একজন করে কর্মধ্যক্ষ নিয়োগের জন্য গ্রাম পঞ্চায়েতকে অনুদান দেওয়ার প্রকল্প গ্রহণ করা হয়েছে। আগামী বছরে এই বাবদ ৯৩ হাজার টাকা বরাদ্দ ধরা হয়েছে।

(ছ) সামাজিক বনসৃজন পরিকল্পনার অধীনে সহজে চারাগাছ এবং বীজ সরবরাহ করার উদ্দেশ্য স্থায়ীভাবে অঞ্চল নার্সারী গঠন করার জন্য আগামী বছরের বাজেটে ২ লক্ষ টাকার বরাদ্দ ধরা হয়েছে।

(জ) পঞ্চায়েতি সংস্থাগুলিকে সমষ্টিভিত্তিক স্থায়ী সম্পদ অর্থাৎ গ্রামীণ উদ্যান সমষ্টি ভবন, সমষ্টি সারপ্রকল্প, বাজার, মাতৃসদন, শিশুকল্যাণ সমিতি প্রভৃতির জন্য আগামী বছর ১ লক্ষ ৭ হাজার টাকা ব্যয়বরাদ্দ ধরা হয়েছে।

(ঝ) পঞ্চায়েত সমিতি ও জেলা পরিষদগুলির অফিসসমূহের পরিবর্ধন প্রয়োজন। এইজন্য প্রতিটি পঞ্চায়েত সমিতি ও জেলা পরিষদকে ১ লক্ষ টাকা করে অনুদান দেওয়ার প্রকল্প আগামী বছর থেকে গ্রহণ করা হবে। আপাতত আগামী বছরের বাজেটে এই উদ্দেশ্যে ৫৮ লক্ষ টাকা ব্যয়বরাদ্দ ধরা হয়েছে।

(ঞ) লাভজনক সম্পদ সৃষ্টির উদ্দেশ্যে বিনিয়োগের জন্য পঞ্চায়েতি সংস্থাগুলিকে ঋণ দেওয়ার প্রকল্পের জন্য আগামী বছরের বাজেটে ১ লক্ষ টাকা ব্যয়বরাদ্দ ধরা হয়েছে।

(ট) পঞ্চায়েতি রাজ ফাইন্যান্স কর্পোরেশন গঠনের উদ্দেশ্যে প্রাথমিক ব্যয়ের জন্য আগামী বছরের বাজেটে ১ লক্ষ টাকা ব্যয়বরাদ্দ ধরা হয়েছে।

(১৩) জেলা পরিষদগুলিকে পথ-উপকর ও পূর্ত-উপকরের বিনিময়ে অনুদান দেওয়া হয়ে থাকে। এই বাবদ আগামী বছরের বাজেটে ১ কোটি টাকা ব্যয়বরাদ্দ ধরা হয়েছে। এ ছাড়া জেলা পরিষদগুলিকে ভূমিরাজস্বের গত তিন বছরের চলতি দাবির উপর আদায়ের করের ৫ শতাংশ অনুদান দেওয়ার ব্যবস্থা আছে। এই বাবদ আগামী বছরের বাজেটে ১৫ লক্ষ টাকা ব্যয়বরাদ্দ ধরা হয়েছে।

(১৪) প্রয়োজনবোধে জেলা পরিষদ এবং অন্যান্য পঞ্চায়েত সংস্থাগুলিকে ঋণ দেওয়ার জন্য আগামী বছরের বাজেটে স্মারক হিসাবে ১০ হাজার টাকা বরাদ্দ ধরা হয়েছে।

১৩। ১৯৭৯--৮০ সালে ৫৯ অভিযাচনের অন্তর্ভুক্ত "314-Community Development (Panchayat)" খাতে ১১ কোটি ৮২ লক্ষ ৩ হাজার টাকা, "363-Compensation and Asseignment to Local Bodies and Panchayati Raj Institutions (Panchayats)" খাতে ১ কোটি ১৫ লক্ষ টাকা এবং "724-Loans for Community Development (Panchayat)" খাতে ২ লক্ষ ১০ হাজার টাকা অর্থাৎ মোট ১২ কোটি ৯৯ লক্ষ ১৩ হাজার টাকা ব্যয়ের জন্য আমি যে দাবি উত্থাপন করেছি

তা মঞ্জুর করার জন্য আমি এখন বিধানসভাকে অনুরোধ করছি।

**শ্রী বলাইলাল দাসমহাপাত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পঞ্চায়েত মন্ত্রী পশ্চিমবঙ্গের যে পঞ্চায়েত রাজ প্রতিষ্ঠার নামে যে পর্যায়ে সাম্রাজ্যবাদী ব্রিটিশ সরকার যে প্রচেষ্টা চালিয়েছিলেন সেই ব্যয়-বরাদ্দের জন্য তিনি এই তের কোটি টাকা দাবি করেছেন। এই তের কোটি টাকা বাজেটকে সমর্থন করবার পক্ষে যুক্তিসঙ্গত কারণ আছে কিনা সেটা আমাদের চিন্তার বিষয়। কারণ আজকে যেভাবে পঞ্চায়েত চলছে যদিও তিনি তাঁর বক্তৃতায় অনেক ভাল ভাল কথা বলেছেন সেই বিষয়ে কোনও সন্দেহ নাই, অনেক পরিকল্পনার কথা বলেছেন, অনেক লোককে নিয়োগ করা হবে বলেছেন তবে আমি বলব যে পশ্চিমবাংলায় তিনি যেভাবে পরিকল্পনা করছেন সেই রকম উন্নয়নমূলক পরিকল্পনা মহারাষ্ট্রে, তামিলনাড়ুতে, অন্ধ্রে অনেক আগে থেকেই তারা করেছে। তবুও দেরিতে হলেও তিনি যে পরিকল্পনা করেছেন তার জন্য তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। তারপর প্রশ্ন হচ্ছে পরিকল্পনা যাই হোক না কেন সেটা কার্যকর হবে কিনা সেই বিষয়ে সন্দেহ আছে। কেন কথাটা বললাম তার কারণ হচ্ছে এখনও সাম্রাজ্যবাদী ঢঙে পঞ্চয়েত চলছে। এই পঞ্চয়েতে যারা নতুন প্রধান হয়েছে তারা এক-একজন ডিকটেটর। পঞ্চায়েতের নতুন সদস্যরা এক-একজন ডিকটেটর হিসাবে কাজ করছে। সেইজন্য আমি বলি আপনারা যতই ভাল পরিকল্পনা করুন না কেন গণতান্ত্রিক ভিত্তির উপর এই পঞ্চায়েতরা যদি প্রতিষ্ঠিত না হয় এবং পরিচালিত না হয় তা হলে সেটা ব্যর্থ হতে বাধ্য। এর আগে আমি জিজ্ঞাসা করেছিলাম যে সমস্ত ক্ষমতা কেন কুক্ষিগত করে রাখছেন? পঞ্চায়েতের হাতে কোনও ক্ষমতা দিচ্ছেন না, কারণ আমি জানি এখনও পর্যন্ত সেই মানসিকতা মন্ত্রী মহশয়েরও হয়নি সরকারি কর্মচারিদেরও হয় নি, এবং বিডিও প্রভৃতি যারা রয়েছে তাদেরও হয় নি। কাজেই মানসিকতা পরিবর্তন না হওয়া পর্যন্ত এই পরিকল্পনা ব্যর্থ হতে বাধ্য। সাম্রাজ্যবাদী শাসনের অভিজ্ঞতা আমাদের আছে সেখানে শাসন বেড়েছে এবং শোষণ ছাড়া কিছুই ছিল না এবং বহু ত্যাগ স্বীকার করে এবং বহু কষ্ট বরণ করে তার থেকে আমাদের মুক্তি পেতে হয়েছে। ব্রিটিশ আমলে গ্রামগুলি তারা ধ্বংস করেছিল, সেই গ্রামগুলির পুরুজ্জীবনের জন্য নির্দেশাত্মক নীতি হিসাবে ১৯৫০ সালে সংবিধান নির্দেশ দিয়েছে এবং পশ্চিমবাংলায় সেটা অনেক দেরিতে হয়েছে এবং ১৯৫৬ সালে পঞ্চায়েত আইন পাস হয়েছে এবং এর রজতজয়ন্তী হয়ে গেছে। কিন্তু আমরা দেখছি এই পর্যন্ত এখানে গণতান্ত্রিক অধিকার রাখার কথা ছিল সেটা যদি বজায় রাখতেন তা হলে আমাদের বলার কিছু ছিল না। কিন্তু আমরা দেখছি প্রকৃত পক্ষে গ্রাম পঞ্চায়েত যেভাবে চলছে সেখানে গণতান্ত্রিক উপায়ে নির্বাচনের কাজ হয়েছে তাতে শাসন বলে সেখানে কিছুই নেই। সেখানে পঞ্চায়েতের প্রধান যদি বিরোধীপক্ষ হয় তাহলে পঞ্চায়েত সমিতি বা জেলা পরিষদের সভাপতি তারা কার নির্দেশে চলবে তা জানি না। সেখানে কে সর্বময় কর্তা তাও জানি না। বামফ্রন্ট কমিটি সেখানে সর্বময় কর্তা না কো-অর্ডিনেশন কমিটি সেখানে সর্বময় কর্তা তা জানি না। তবে সব কিছুই তাদের নির্দেশে পরিচালিত হচ্ছে সেই বিষয় আমার কোনও সন্দেহ নেই। মাননীয় মন্ত্রী নিশ্চয় এইসব বিষয়ে লক্ষ্য রাখবেন।

[4-30 – 4-40 P.M]

দ্বিতীয় কথা, আমাদের কাছে বলব যে পঞ্চায়েতের উদ্দেশ্যটা কি আপনি জানেন, আপনাকে বলার কিছু নেই, তবুও আমি বলব গ্রামের পুনর্জীবনের জন্য প্রথমে গান্ধীজী গ্রাম স্বরাজের কথা বলেন। গ্রাম স্বরাজের মূল কথা হচ্ছে এই যে শতকরা ৮০ ভাগ মানুষ গ্রামে পড়ে থাকে যদি তাদের জীবনে সুখ স্বাচ্ছন্দ না আসে তাহলে এই স্বরাজ সম্পূর্ণ মূল্যহীন। সেইজন্য এই কথা পরিকল্পনা ছিল তাঁর যে গ্রামের কুটির শিল্প, শিক্ষা, রাস্তাঘাট পানীয় জলের সমস্ত ব্যবস্থা জনসাধারণের হাতে থাকবে, তারা সম্পূর্ণভাবে অন্যের ক্ষমতা থেকে নিরপেক্ষ থেকে তাদের নিজেদের উন্নয়ন তারা করবে এই ছিল গান্ধীজীর আদর্শ এবং এই আদর্শকে রূপায়িত করবার জন্য এই গ্রাম পঞ্চায়েতের সৃষ্টি হয়েছিল। কিন্তু আজ দুর্ভাগ্যের কথা এই দীর্ঘ ৩০ বৎসর পরেও আমরা দেখতে পাচ্ছি যে গ্রামে সেই কেবল জনসাধারণের হাতে আমরা ক্ষমতা দেব কি দেব না এই প্রশ্ন নিয়ে আজ পর্যন্ত সবার মধ্যে সংশয় রয়েছে। যার ফলে আজকে দেখতে পাচ্ছি বার বার ৬ বার পঞ্চবার্ষিকী পরিকল্পনা হয়ে গেল, হাজার হাজার কোটি কোটি টাকা খরচ হয়ে গেল, গ্রামের সঙ্গে সেই পরিকল্পনার কোনও সম্পর্ক নেই, এই যোজনার সঙ্গে কোনও সম্পর্ক নেই, তার সহযোগিতা নেওয়া হয় না। দেখা গেল কি, ধনী আরও ধনী হয়েছে, গরিব আরও গরীব হয়েছে। সেখানে আমরা দেখতে পাচ্ছি নিরন্ন মানুষের ভীড়, সেখানে দেখতে পাচ্ছি লক্ষ লক্ষ মানুষ কর্মহীন হয়ে রয়েছে। অর্থাৎ এই পঞ্চবাষিকী পরিকল্পনার যে ফল তা গ্রামবাসীরা কেউ ভোগ করতে পারেনি এই হচ্ছে আমাদের অভিজ্ঞতা। সেইজন্য এই গ্রামের পরিবর্তন যদি আনতে হয় তাহলে গণতান্ত্রিক ভিত্তিতে যেটা মহাত্মা গান্ধী বলেছিলেন, যে প্রত্যেকটি গ্রাম পঞ্চায়েত এক একটা সাধারণতন্ত্রে প্রতিষ্ঠতি হবে, তারা আত্ম নির্ভর, আত্ম বিকাশের ক্ষমতা ছাড়াও তারা থাকবে সেখানকার বহিশত্রুর সঙ্গে তার বিরুদ্ধে দাঁড়াবার একটা শক্তি গড়ে উঠবে। কিন্তু কোথায়? এই যে পঞ্চায়েত আইন যেটা আছে, এই পচা পুরনো আইন নিয়ে আপনি চলেছেন। শুধু তাই নয়, হাইকোর্ট যে ঘোষণা করেছিল আপনারা তো তার প্রতিবাদ করেননি। আমি মনে করি কংগ্রেস যেমন ক্ষমতার জন্য একেবারে অন্ধ হয়ে গিয়েছিল বামফ্রন্ট সরকারও ঠিক সেইভাবে চলেছেন। ১৯৭৩ সালের সেই যে পচা আইন তাকে নিয়ে— এমন কি হাইকোর্টে যে ধারাগুলিকে অবৈধ বলে ঘোষণা করেছে, তাকে দিয়ে কোনও প্রকারে আপনারা গ্রামের পর গ্রাম ক্ষমতা দখল করবার জন্য সেই পথ ধরেছেন। মানুষকে ধোকা দেবার জন্য অনেক পরিকল্পনা সামনে রাখা যেতে পারে। যেমন বাজেটে অনেক বড় বড় পরিকল্পনা থাকে বাস্তবের শেষে দেখা যায় সেগুলি কিছুই হয়নি, এও তাই। এই রকম একটা সুন্দর পরিকল্পনা এই পরিকল্পনা কার্যকর হবে কিনা তার মূল যন্ত্র যদি ঠিক না থাকে এই কাজ করবার মতো তাহলে সেই সুযোগ আসবে কিনা আমাদের সন্দেহ আছে। তারপর আমি আপনার দৃষ্টি আকর্ষণ করব, অন্যান্য রাজ্য যদি দেখেন, আপনি একটা পরিকল্পনা নিলেন, আমি দেখলাম উনি বাজেটে ক্ষমতাও দিয়েছেন ঠিক কিন্তু আপনাদের চেয়ে অনেক বেশি—অন্যান্য রাজ্যে কিভাবে তারা টাকা তোলে তাদের উপর ছেড়ে দিয়েছে, কর ধার্যের ক্ষমতা দিয়েছে, আমি দু-একটা উদাহরণ দেব বেশি সময় নেব না। মহারাষ্ট্রে যেখানে

পঞ্চায়েত নির্বাচনে--আমি আপনাকে এখানে ১৯৭৩--৭৪ সালের একটা হিসাব দেব মহারাষ্ট্র যেখানে ২২ হাজার পঞ্চায়েত সেখানে তাকে তারা তুলেছিল ১৯৭৩--৭৪ সালে ৩ কোটি ৮৯ লক্ষ টাকা, গুজরাট --১২,১২২টি গ্রাম পঞ্চায়েত, টাকা তুলেছিল ৪ কোটি ৭৪ লক্ষ টাকা, তামিলনাড়ুতে ১২,৬২৮টি গ্রাম, টাকা তুলেছিল ৯ কোটি ১৮ লক্ষ টাকা, অন্ধ্রে পঞ্চায়েত সংখ্যা ১৫,৯৩০টি, কর তুলেছিল ৫ কোটি ৩৭ লক্ষ টাকা, উত্তর প্রদেশে ৭২,৮৫৯টি পঞ্চায়েত সংখ্যা, ২ কোটি ৬৫ লক্ষ টাকা, কেরলে ৯৬৭টি পঞ্চায়েত, তারা তুলেছিল ৩ কোটি ৩৮ লক্ষ টাকা এবং কর্ণাটক যেখানে তাদের ১৯,৬৬২টি পঞ্চায়েত সংখ্যা, তারা সেখানে তুলেছে ২ কোটি ৮৭ লক্ষ টাকা। কিন্তু পশ্চিমবাংলায় দেখা যাবে সেখানে কোনও উল্লেখযোগ্য স্থান নেই শুধু তাই নয়, সেখানে দেখবেন গ্রাম পঞ্চায়েতকে কাজ কররাব অধিকার ছাড়াও  আরও অনেক সুবিধা দিয়েছেন, অনুদান ছাড়াও সেখানে পঞ্চায়েতকে কর ধার্যের ক্ষমতা দিয়েছেন। ১৯৭৪ সালের কথা আমি বলছি, তামিনাড়ুতে পঞ্চায়েত ৯৯ কোটি টাকা খরচ করেছে। মাননীয় মন্ত্রী মহাশয় এখানে বলেছেন অন্যান্য সংশ্লিষ্ট কাজের মাধ্যমে--সমস্ত উন্নয়নের টাকাকড়ি দিয়েও পঞ্চায়েতের মাধ্যমে কাজ করানো যাবে। অন্যান্য রাজ্যে পঞ্চায়েত কি পরিমাণ টাকা খরচ করেছে তার একটা হিসাব দিচ্ছি। তামিলনাড়ু খরচ করেছে ৯৯ কোটি টাকা, গুজরাট পঞ্চায়েত ৫৫ কোটি ৭১ লক্ষ টাকা, অন্ধ্রপ্রদেশ ৪৮ কোটি ৫০ লক্ষ, মহারাষ্ট্র ২২ কোটি ১৪ লক্ষ কর্ণটিক ৭ কোটি ১৯ লক্ষ, রাজস্থান ১৬ কোটি ২২ লক্ষ, পঞ্চায়েতের মাধ্যমে খরচ করেছে। আর উড়িষ্যা খরচ করেছে ১৫ কোটি টাকা। যে উড়িষ্যাকে আপনারা বলেন গরিব, পশ্চাদপদ সেখানে দেখবেন তারা অনেক আগে ১৯৫৬ সালে আইন পাস করেছে, পঞ্চায়েত গঠন করেছে এবং সেখানে পঞ্চায়েতের কাজ আরম্ভ করে দিয়েছে। উড়িষ্যায় যেখানে এই অবস্থা পশ্চিমবাংলায় কোনও উল্লেখযোগ্য স্থান সেখানে নাই। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে এইটা আমি বলতে চাই যতক্ষণ পঞ্চায়েতের হাতে আর্থিক ক্ষমতা না দেবেন, তাদের অনুদানের উপর নির্ভর করে চলতে হবে, আপনারা কবে অনুদান তাদের দেবেন এবং সেটা কিভাবে যাবে এই অবস্থা হলে পঞ্চায়েতের কাজ ভালভাবে চলতে পারে না, পঞ্চায়েতকে স্বয়ংসম্পূর্ণ করতে হবে। তাদের হাতে ক্ষমতা দিতে হবে এবং সেই ক্ষমতা না দেওয়া পর্যন্ত তারা কাজ করতে পারছে না। কৃষি বলুন, শিল্প বলুন, পথঘাট বলুন সব কিছু আপনারা পরিকল্পনা করে দেবেন তবে কি হবে? এত হতে পারে না। বর্তমানে পঞ্চায়েত যেভাবে চলেছে আমি মনে করি এটা পঞ্চায়েতই নয়, এটা হচ্ছে ক্ষমতা দখলের যোগ্য হাতিয়ার। কিন্তু প্রকৃতপক্ষে পঞ্চায়েতকে যতক্ষণ না গণতন্ত্রের ভিত্তির উপর দাঁড় করাতে পারেন, পঞ্চায়েতের হাতে ক্ষমতা না দেন, গ্রামের সংগঠন, গ্রামের উন্নয়ন হতে পারে না। তাদের আত্মনির্ভরশীল হওয়ার জন্য যতক্ষণ না আইনের দ্বারা ক্ষমতাসম্পন্ন অধিকারী করা যায় কাজ ভালভাবে হতে পারে না, তাদের সেই সুযোগ দিতে হবে। মাননীয় মন্ত্রী মহাশয়, তাঁর বক্তৃতায় কিছু অসুবিধার কথা বললেন। প্রথম যখন পঞ্চায়েত রাজ প্রতিষ্ঠিত হয়, সেটা বলবন্ত রায় কমিটির সুপারিশ অনুসারে হয়েছে। অশোক মেহেতা কমিটি অনেক সুপারিশ করেছেন এবং সেই সুপারিশে সরকারি কর্মচারীর নিয়ন্ত্রণ সম্বন্ধে কিছু বলেছেন। সরকারি কর্মচারী পঞ্চায়েতের উপর সব সময় চাবুক ঘোরাবে, পঞ্চায়েত সমিতি কাজ করবে, তা হয় না। মেটা কমিটি যে সুপারিশ

করেছে, সেটা মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয় পড়েছেন। আর প্রকৃত অবস্থাও তো তাই। পঞ্চায়েতের উপর বি.ডি.ও. চাবুক ঘোরাবে, এখান থেকে নির্দেশনামা যাবে এই যদি হয়, আমি বলছি না, সুপারভিসন থাকবে না, সুপারভিসন নিশ্চয়ই থাকবে কিন্তু চাবুক ঘোরানোটা বন্ধ করতে হবে। যতক্ষণ স্বাধীনভাবে তাদের কাজ করার সুযোগ না আসে ততক্ষণ কোনও কাজই তারা করতে পারবে না। এই যে আইন হয়েছিল ১৯৭৩ সালে সে আইন-এ নানা কারচুপি করা হয়েছে। মূল যে আইন তার পরিবর্তন করুন। এতে লজ্জার কিছু নাই। নিশ্চয় সেটাকে গ্রহণযোগ্য করে তুলতে হবে। মাননীয় বিভূতি দাশগুপ্ত মহাশয় যে খসড়া করেছিলেন পঞ্চায়েত আইনের সেটা পড়ে দেখুন। তিনি গ্রামে গ্রামে গণতন্ত্রের ভিত্তি প্রতিষ্ঠা করার চেষ্টা করেছিলনে এবং সেই পঞ্চায়েত আইন যেটা তিনি খসড়া করেছিলেন সিলেক্ট কমিটিতে স্বীকৃত হয়েছিল। এমনকি সেই আইন বিধানসভায় ইনট্রোডিউস হয়ে ফার্স্ট রিডিং- ও হয়ে গিয়েছিল। কিন্তু সেই রকম ফ্রন্ট সরকার ভেঙ্গে গিয়েছিল বলে সেই আইন হতে পারে না। সেই আইনটা আপনি পড়ে দেখবেন কিভাবে সেখানে গণতন্ত্রের বিকাশ করা যায় তার পরিকল্পনা তাতে তিনি করেছেন। সেটা অনুগ্রহ করে একটু পড়ে দেখবেন। ১৯৭৩ সালের যে আইন সেটার কোনও পরিবর্তন হয় নি। এমনকি হাইকোর্টও সেটা পরিবর্তনের চেষ্টা করেন নি। হয়ত আপনার ইচ্ছা ছিল পারেন নি। তারপরে রাজনৈতিক দলের সঙ্গে আপনি শঠতা করেছেন। আপনারা সিম্বল দেন নি। আপনি জানেন যে এটা উদ্দেশ্যপ্রসূত। জনগণ আপনাদের পিছনে আছে এবং সেই সমস্ত পঞ্চায়েত দখল করেছেন, সেটা সত্য নয়। জনগণ আপনাদের পিছনে আছে, তা নয়। যদি সঠিকভাবে নির্বাচন করতেন এবং অন্যান্য রাজনৈতিক দলকে সিম্বল দিতেন বৈধভাবে, আইনটা সংশোধন করতেন, তাহলে আপনারা আজকে যে সংখ্যায় ক্ষমতায় এসেছেন, তার অর্ধেকও আসতে পারতেন না। সেইজন্য আমি বলি, এটা অবৈধ পঞ্চায়েত। তাব প্রতি বাংলাদেশের কোটি কোটি মানুষের আস্থা নাই। দিনের পর দিন পঞ্চায়েত যেভাবে পরিচালিত হচ্ছে, পঞ্চায়েতে যারা সংশ্লিষ্ট ছিলেন, যারা সমর্থক ছিলেন, তারা স্বৈরাচারী হতে বাধ্য হচ্ছে, সেইজন্য আমি বলব, যদি পঞ্চয়েতকে সত্যিকারের গ্রামের উপযোগী করে তুলতে চান, আমি অনুরোধ করব যে এই নির্বাচনকে বাতিল করে দিয়ে যতশীঘ্র পারেন নতুন নির্বাচনের ব্যবস্থা করুন এবং এই অবৈধ নির্বাচিতরা যতদিন থাকবে ততদিন মানুষের উপর বিশ্বাস হারাবে।

এখানে চৌকিদারদের কথা বলেছেন। তাদের জন্য বরাদ্দের কথাও বলেছেন আমি আপনাকে বলব, এই যে চৌকিদার যারা পুরুষাণুক্রমে খেটে যাচ্ছে তারা কেউ ৮৭ টাকার উর্ধ্বে পাচ্ছেন না বলে শুনছি।

[4-40 – 4-50 P.M.]

দফাদার, চৌকিদারদের জন্য ২ কোটি ১০ লক্ষ টাকা রেখেছেন, ঠিক আছে। কিন্তু আমি বলি, সেইটা এই যে পে কমিশন কবে রায় দেবে, জানি না। অন্তর্বর্তীকালীনের জন্য মাত্র ২২ টাকা দেবেন, ঠিক করেছে। কিন্তু সবশুদ্ধ যদি ধরি তাহলে ২৭ টাকা হয়। আমরা বারবার দাবি করে আসছি এবং যুক্তফ্রন্টের সময় আমরা ঠিক করেছিলাম এবং এটা পাসও

হয়েছিল ফ্রন্ট কমিটিতে চৌকিদার—দফাদারদের পুলিশের পর্যায়ে উন্নীত করা হবে এবং পুলিশ যে সমস্ত সুযোগ-সুবিধা পায় তা দেওয়া হবে। কিন্তু আজ পর্যন্ত তা হল না। সেইজন্য বলছি সিলেক্ট কমিটির রিপোর্টটা পড়ে দেখুন এবং আমি আপনাকে অনুরোধ করছি, পে কমিশন কবে কি রায় দেবে, সেটা জানি না। কিন্তু যারা দিনরাত খাটছে, প্রত্যেকটি অফিসারের সঙ্গে যুক্ত চৌকিদারেরা, তাদের অনেক সময় বলা হয় পার্ট টাইম। কিন্তু সেটা ঠিক নয়। কাজেই তাদের সম্বন্ধে আপনি ব্যয়-বরাদ্দ করুন ঠিকমতো। আমি এই সঙ্গে একটা কথা বলব—আদায়কারী সম্বন্ধে। আদায়কারীরা যদি ৭৫ ভাগ আদায় করতে পারে তাহলে ১৫ পারসেন্ট কমিশন পাবে। চৌকিদারেরা তাদের সঙ্গে থাকে, কিন্তু তারা কিছুই পায় না। তারা চতুর্থ শ্রেণীর কর্মচারী হিসাবে গণ্য তারা স্বীকৃত হয়েছে তাদের পেনশন দেওয়া হচ্ছে সব কিছু হচ্ছে। কিন্তু তাদের প্রতি একটা ইনজাসটিস করা হচ্ছে। আমি অনুরোধ করব আপনি একটু চিন্তা করে দেখুন তাদের স্থায়ী কর্মচারী হিসাবে গণ্য করতে পারেন কিনা। ট্যাক্স আদায় করা ছাড়া আরও অনেক কাজ আসছে তাদের সেই সব কাজ দেওয়া যায় কিনা। সেইজন্য আপনি চেষ্টা করুন তাদের সম্বন্ধে এই রকম একটা ভাল ব্যবস্থা করা যায় কিনা। শুনলাম আপনারা শিক্ষিত চৌকিদারদের কথা ভাবছেন, তাদের প্রমোশন দেবার ব্যবস্থা করা দরকার এই সমস্ত চৌকিদার দফাদার যারা সব রয়েছে তাদের মধ্যে সব শিক্ষিত ছেলেরা রয়েছে তারা বরাবরই বা দফাদার চৌকিদার থাকবে কেন—নানারকম ব্যবস্থা আছে, তারা ক্লার্ক হতে পারে অন্য কিছু হতে পারে এই রকম ব্যবস্থা থাকা দরকার। তারপর আমি কতকগুলি অভিযোগ করেছি—কিন্তু কেন অভিযোগ করেছি? আমি পূর্ণ সমর্থন করি এবং আমি বিশ্বাস করি যে আজকে গ্রামে গ্রামে যদি পঞ্চায়েত রাজ না হয়, যতক্ষণ পর্যন্ত পঞ্চায়েত গ্রামে সুপ্রতিষ্ঠিত না হয় ততক্ষণ পর্যন্ত পশ্চিমবাংলা কেন সারা ভারতবর্ষের গ্রামের উন্নতি হতে পারে না। প্রত্যেকটি উন্নয়ন পরিকল্পনায় প্রত্যেকটি গ্রামবাসীকে সমহারে সহযোগিতা করতে হবে তাদের দায়িত্ব নিতে হবে। আজকে এই ব্যাপারে গ্রামবাসীদের যতক্ষণ পর্যন্ত উৎসাহীত করতে না পারি তাদের মধ্যে উদ্দীপনা সৃষ্টি করতে না পারি ততক্ষণ পর্যন্ত গ্রামীণ উন্নয়ন হতে পারে না এবং সঙ্গে সঙ্গে ভারতবর্ষের অর্থনৈতিক পরিস্থিতির পরিবর্তন আসতে পারে না। আজকে কৃষিকে উন্নতি করতে হবে শিল্পের বিকাশ সাধন করতে হবে এবং গ্রামের উপরই তা নির্ভর করে। গ্রামের অর্থনীতি যার উপর নির্ভর করে সেই গ্রাম পঞ্চায়েতকে যদি সংগঠিত করতে না পারি তাহলে যে কর্মসূচি আপনারা নিয়েছেন তা কোনও দিনই সফল হবে না। আপনি হয়ত ভাল কাজ করতে পারতেন কিন্তু আপনাকে কন্ট্রোল করবার জন্য ঐ যে ক্যাবিনেট কমিটি বসে আছে তারা নানা দিক থেকে আপনার প্রতিবন্ধকতা সৃষ্টি করে এটা আমার ধারণা। কিন্তু আমি জানি সহানুভূতিশীল মন নিয়ে যেভাবে আপনি এগিয়ে যেতে চাইছেন সেটা যদি পারতেন তাহলে আপনি আরও এগতে পারতেন। যা হোক আপনার কাছে যে বাধাই আসুক না কেন আপনি গ্রামকে স্বয়ংসম্পূর্ণ করবার জন্য গ্রামকে সংগঠিত করবার জন্য গ্রামের সামগ্রিক উন্নতি করবার জন্য আপনার প্রচেষ্টা অব্যাহত গতিতে চলুন এইটাই আমি নিবেদন করব। আর একটা কথা বলব গ্রাম পঞ্চায়েত গঠন করেছেন কিন্তু বিভিন্ন গ্রামের নানা জায়গা থেকে বহু অভিযোগ এসেছে যেখানে নির্বাচিত প্রতিনিধি আছেন সেখানে

তাদের কাজ করতে দেওয়া হচ্ছে না। আপনি এগুলি তদন্ত করে দেখুন। আমার সময় অল্প আমি আর কতটুকু তথ্য এই পশ্চিমবাংলা সম্বন্ধে দিতে পারি এই অল্প সময়ের মধ্যে। আপনি দু-একটি ঘটনা তদন্ত করলেই বুঝতে পারবেন যে কি অবস্থা চলছে। সেখানে নির্বাচিত সদস্য রয়েছে তাদের কেন কাজ করতে দেওয়া হচ্ছে না। এমন গ্রাম পঞ্চায়েত আছে যেখানে নির্বাচিত সদস্য ১১ জনের মতো তারা উপেক্ষিত হচ্ছে। তারা মিটিংয়ে রেজলিউশন পাস করছে কিন্তু তারা তার পরের দিন এসে দেখে যে সেই পাতা ছিঁড়ে দেওয়া হয়েছে। এই রকম ভাবে তাদের নানা দিক দিয়ে অপদস্ত করা হচ্ছে তাদের উপেক্ষা করা হচ্ছে। এইভাবে যেহেতু ফ্রন্ট কমিটিতে সি.পি.এম সদস্যরা রয়েছেন অতএব তারা যা বলবে সব মেনে নিতে হবে। আজকে ফুড ফর ওয়ার্ক-এর প্রোগ্রাম নিয়েছেন সেখানে কাজ হচ্ছে সেখানে যদি কোনও দুর্নীতি হয় তাহলে সেখানে বিরোধী দলের কোনও ভূমিকা থাকবে না।

[4-50 – 5-00 P.M.]

তাদের মাথা গলাতে দেওয়া হয়নি। এমন কি তারা যেখান থেকে নির্বাচিত হয়েছে সেখানে কাজ পর্যন্ত করতে দেওয়া হয়নি। স্কীম করতে দেওয়া হয়নি। আমি আর বেশি সময় নেব না, কয়েকটি কথা বলে বক্তব্য শেষ করব। সি.পি.এম. প্রাধান্য অঞ্চলে কিভাবে কাজ চলছে সেই সম্পর্কে দু-একটি কথা বলব। আর.ডাব্লু. স্কীমে কি হচ্ছে সেখানে পঞ্চায়েত নির্বাচনের পর সেখানে পঞ্চায়েত সমিতি কাজ করছে। রামনগর ২ নং ব্লকে পঞ্চায়েত নির্বাচনের আগে সুন্দর কাজ হচ্ছিল, ত্রুটি বিচ্যুতি কিছু ছিল বটে, কিন্তু এতটা ছিল না। এখন দেখা যাচ্ছে চাষের জমিতে মাটি ফেলছে, লোকের জমিতে মাটি ফেলে দিয়ে চলে যাচ্ছে। আপত্তি করলে শোনবার কেউ নেই। বি.ডি.ও., এস.ডি.ও. কেউ শুনছে না, করবার কিছু নেই। সকলের অভিশপ্ত অহল্যার অবস্থা ঘটেছে। কিছু বললে চাকরি যাবে এই ভয়ে কাউকে কোনও কথা বলতে চাচ্ছেন না। একজন স্থানীয় চাষী কার্তিক মৈকাপ, তার জমিতে মাটি ফেলার বিরুদ্ধে আপত্তি করেছিল,, কিছুই হয়নি. তার জমির উপর প্রায় ১০০ হাত মাটি ফেলে দিয়েছে। তিনি অফিসারের কাছে আপত্তি করেছেন, কিন্তু কিছুই হয়নি। শোনবার কেউ নেই। আমরা দেখতে পাচ্ছি বিভিন্ন জায়গায় পঞ্চায়েত সেক্রেটারিকে বেআইনিভাবে ছাঁটাই করে দেওয়া হয়েছে। এটা আমার কথা নয়, বিভিন্ন সংবাদপত্রেও বেরিয়েছে তাদের ছাঁটাই করে দেওয়া হয়েছে। রামনগর ১ নং ব্লকের কথা আমি এর আগেও বিধানসভায় তুলেছি। অধ্যক্ষ মহাশয়, আমি নিজের এলাকা সম্বন্ধে কিছুই জানি না, অথচ অপর এলাকার ঘটনা জানলাম কি করে, এটা ঠিক নয়--তাই আমি আমার এলাকার মধ্যে যে সব ঘটনা ঘটছে তারই উল্লেখ করছি। এই ঘটনা সারা বাংলাদেশেই ঘটছে। রামনগর ১ নং ব্লকের বাধিয়া অঞ্চলের পঞ্চায়েত প্রধান জহর মাইতি, শ্রী রোহিনী করণের নেতৃত্বে ১৫ কুইন্টাল গম লুঠ করেছেন। সরকারি কর্মচারিরা তাকে ধরেছে, তার বিরুদ্ধে থানায় অভিযোগ করেছে, কোর্টে গেছে কিছু হয়নি, যেহেতু তারা সি.পি.এম.। মাননীয় মুখ্যমন্ত্রী অসত্য কথা বলেছেন। রোহিনী করণ সি.পি.এম. কর্মী বটে, তবে বিধানসভার নির্বাচনে দাঁড়িয়েছিলেন এটা তিনি জানেন না--এই কথা মুখ্যমন্ত্রী বলেছিলেন। কিন্তু এই

সম্বন্ধে তিনি কিছুই বলে নি, সেখানে যে একটা স্বেচ্ছাচার চলছে সেই বিষয়ে কিছুই বলেন নি। সেখানে কোনও মিটিং হয়না। আর মিটিং হলেও বিরোধী দলের কোনও কথা শুনতে চায় না। ওখানে ১১ জন সদস্য রয়েছে বিরোধীদলের। তারপর বসন্তপুর ব্লক ১-এর গ্রাম পঞ্চায়েতের সদস্যরা নিরঞ্জন পয়রার উপর দিনের পর দিন পরিবারের উপর জুলুম অত্যাচার চলেছে। এই অবস্থা সেখানে দিনের পর দিন চলেছে। নেপাল পঞ্চায়েতে কি হচ্ছে? সেখানকার পঞ্চায়েত সদস্যরা একেবারে লুঠপাঠ করছেন। সেখানে দেখা যাচ্ছে বাস্তু তৈরির নামে বিরোধী দলের সদস্যদের জমির উপর রাস্তা তৈরি হচ্ছে, নারকেল গাছ কেটে দেওয়া হচ্ছে, বড় বড় আমগাছ কেটে দেওয়া হচ্ছে, জমিতে মাটি ফেলে দেওয়া হচ্ছে, ফসল নষ্ট করা হচ্ছে। তাদের কুমড়ো, লঙ্কা চাষ সব নষ্ট করে দেওয়া হচ্ছে, যেহেতু তারা সি.পি.এম. সমর্থক নয়, সেইজন্য তাদের এইভাবে জব্দ করা হচ্ছে। ঐ দেপাল অঞ্চলে দুর্গাদাস গুছাইত বলে এক ভদ্রলোক স্থায়ীভাবে পুকুর বন্দোবস্ত নিয়ে মাছের চাষ করেছিলেন। পঞ্চায়েত সদস্য শ্রী রজনী কর বেআইনি ভাবে ঐ পুকুর বন্দোবস্ত নিয়ে তিনি এবং আরও কয়েকজন সি.পি.এম. সদস্য মিলে তার পুকুরের মাছ লুঠ করে নিয়েছে। থানা, এস.ডি.ও.র কাছে অভিযোগ করে কোনও প্রতিকার পাওয়া যায়নি। ১৪৪ ধারা অথবা হাইকোর্টের স্ট্রে অর্ডারও তারা মানে নি। সেই পঞ্চায়েতের কথা বলছি। প্রিয়রঞ্জন পাহাড়ী, সে অত্যন্ত বেপরোয়া লোক, তার ভয়ে সকলেই সন্ত্রস্ত। গত ৩১.১০.৭৮ তারিখে কালিপুজার দিন সেই গ্রামের একজন বধু লক্ষ্মীপ্রিয়া মাইতি পূজা দেখে ফিরছিলেন, পথে ঐ প্রিয়রঞ্জন পাহাড়ী তার উপর পাশবিক অত্যাচার করবার উদ্দেশ্যে তাকে বনের দিকে টেনে নিয়ে যাচ্ছিল। সেই সময় তার চিৎকারে জনসাধারণ জড় হয় এবং সে পালিয়ে যায়। কিন্তু সেই বধু থানায় ডায়রি করা সত্ত্বেও পুলিশ সেখানে আসে বটে কিন্তু তারা কোনও রকম ব্যবস্থা নেয়নি যেহেতু সে সি.পি.এম.এর পঞ্চায়েত সদস্য। এমন কি গ্রামের বিচারেও সে উপস্থিত হতে চায় নি। কেদুয়া পঞ্চায়েত সমিতির সি.পি.এম. সদস্য শ্রী ষড়ানন মাইতি, তার ভাগচাষী ধনঞ্জয় মন্ডল তার জমির ভাগ রেকর্ড করবে জানতে পারে এবং তারও তার পরিবারবর্গের উপর মারধোর করে। ফলে সে গুরুতর রূপে আহত হয় এবং সে বলে তোমার এত সাহস যে আমার জমিতে তুমি বর্গা রেকর্ড করতে যাচ্ছ? স্যার, ঐ অঞ্চলে বিরোধী নির্বাচিত সদস্য যারা আছেন তাদের এলাকায় একটাও ফুড ফর ওয়ার্কের কর্মসূচি বা অন্য কর্মসূচি নেওয়া হচ্ছে না। তারপর এগরার জেড়থান পঞ্চায়েত এলাকায় সেখানকার পঞ্চায়েত প্রধান জেড়থান ও বেলাচাবড়ী রাস্তা তৈরি করার জন্য স্থানীয় চাষীদের মত না নিয়ে রাত্রে তাদের জমির উপর মাটি ফেলে, ফলে চাষীরা তাদের জমি পুনরুদ্ধারের চেষ্টা করায় সি.পি.এম. সমর্থক পঞ্চায়েত সদস্যরা এবং অন্যান্য ব্যক্তিরা সেই চাষীদের বেঁধে মারধোর করে এবং থানায় চালান দেয় ফলে সেখানে সন্ত্রাসের সৃষ্টি হয়। তারপর তালগাছাড়ী পঞ্চায়েতে সি.পি.এম সদস্যরা স্থানীয় মৃত্যুঞ্জয় মাইতির উপর দিনের পর দিন অত্যাচার চালাচ্ছে এবং তার বাস্তুর গাছপালা কেটে নিয়ে তার উপর মাটি ফেলে দিচ্ছে তার আপত্তি সত্ত্বেও। স্যার, এইভাবে সর্বত্র অত্যাচার চলছে। এইভাবে যদি অত্যাচার চলে তাহলে মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, আপনি যতই পরিকল্পনা করুন না কেন, যত টাকাই দিন না কেন কোনও কাজই হবে না। স্যার, আমরা যে সমস্ত অভিযোগ এখানে করি আমরা

দেখেছি সেই সমস্ত অভিযোগকে দাবিয়ে দেবার জন্য বা সেগুলিকে অসত্য প্রমান করার জন্য নানান রকমের বিকৃত তথ্য এখানে উপস্থিত করা হয়। মাননীয় পঞ্চায়েত মন্ত্রীর কাছে নিবেদন, পঞ্চায়েত যদি ভালভাবে চালাতে চান তাহলে গ্রামে গ্রামে যে শান্তিভঙ্গ হচ্ছে, বেআইনি কাজ হচ্ছে সেগুলিকে অবিলম্বে বন্ধ করতে হবে। সঙ্গে সঙ্গে নতুন করে পরিকল্পনা করে যাতে শক্তিশালী সংগঠন গড়ে তোলা যায় তার ব্যবস্থা করতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পঞ্চায়েতরাজ গঠনে যেহেতু এই সরকার সমর্থ হচ্ছেন না এবং যেহেতু এই পঞ্চায়েতকে কেন্দ্র করে গ্রামবাংলায় বিভিন্ন বে-আইনি কাজ হচ্ছে, শান্তি ভঙ্গ হচ্ছে এবং সরকার তার ব্যবস্থা করছেন না সেই হেতু এই বাজেটকে আমি সমর্থন করতে পারছি না।

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অন এ পয়েন্ট অব ইনফরমেশন, পশ্চিমবাংলার খাদ্যমন্ত্রীকে খুঁজে পাওয়া যাচ্ছে না। আজকে এম.আর. ডিলার অ্যাশোসিয়েশনের সদস্য এবং অনেক কর্মচারী বন্ধু খাদ্যমন্ত্রীর কাছে দাবি সম্বলিত একটি স্মারকপত্র জমা দিতে এসেছিলেন কিন্তু মাননীয় খাদ্যমন্ত্রীকে খুঁজে পাচ্ছেন না। স্যার, আপনার মাধ্যমে এই দাবি সম্বলিত স্মারকলিপিটি দিয়ে দিচ্ছি, আপনি যদি দিয়ে দেন সুবিচারের জন্য তাহলে ভাল হয়।

**Mr. Speaker :** All the cut motions are in order and are taken as moved.

**Shri Shamuddin Ahmed :** Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re. 1/-.

**Shri Balai Lal Das Mahapatra :** Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re. 1/-.

**Shri A.K.M. Hassan Uzzaman :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**Shri Krishna Das Ray :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

[5-00 – 5-10 P.M.]

**শ্রী আব্দুস সাত্তার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয়, যে বাজেটের ব্যয় বরাদ্দ দাবি করেছেন, আমি জানিনা সেটা সমর্থন করব কিনা। আমি যখন মন্ত্রী মহাশয়ের দিকে তাকাই, তিনি আমার জেলার মন্ত্রী, তিনি একজন সজ্জন ব্যক্তি, তখন আমি মনে করি আমার এই ব্যয় বরাদ্দ সমর্থন করা উচিত। কিন্তু তিনি যে ভাবে চারিদিক থেকে সি.পি.এম-এর দ্বারা পরিবৃত এবং তার ফলে এই বাজেট আমার পক্ষে সমর্থন করা সম্ভব হবে না। কেন সম্ভব হবেনা সেটা আমি পরে বলছি। আমি জানি আমাদের মাননীয় পঞ্চায়েত মন্ত্রী মহাশয়, তিনি অকৃতদার। তিনি বিবাহ করেন নি। তিনি বাল্যবস্থাতেই এই

পার্টির কাজে নিযুক্ত। তিনি একজন কৃতিছাত্র ছিলেন। আমি.আশা করেছিলাম যে অবিবাহিত অবস্থায় পঞ্চায়েত রূপ যে সন্তানদের জন্ম তিনি দিলেন সেই সন্তান হবে সবল, সুস্বাস্থ্য সেই সন্তানের উপর দেশ নির্ভর করবে, সেই সন্তান দেশকে এগিয়ে নিয়ে যাবে কিন্তু কিছু দিন পরে দেখা গেল ঠিক জন্ম লগ্নে যা আশা করেছিলাম ঠিক জন্মের পর মুহূর্তে দেখা গেল সেই সন্তান ব্যাধিগ্রস্থ, রোগগ্রস্থ। সেই সন্তান জরাগ্রস্থ, সেই সন্তান ক্যান্সার রোগে আক্রান্ত এবং সেই ক্যান্সার রোগ হচ্ছে সি.পি.এম.। এই পঞ্চায়েতের ব্যাপারে যে আইন বলে তিনি আজকে নির্বাচন করেছেন এবং যে নির্বাচনের মাধ্যমে তিনি একটা রেজোলিউশন আনার চেষ্টা করেছেন সেই আইন আমরা ১৯৭৩ সালে পাস করেছিলাম। তিনি শুধু এর একটু অদল বদল করেছেন। এই অদল বদল করে তিনি যেটা করেছেন তার মেজর হচ্ছে --যদিও এই ব্যাপারে আমি তাঁর কাছে উত্তর চাইব তিনি সেকশন ৩(এ) গত নভেম্বর মাসে ১৯৭৮ সালের ২৯ তারিখে সাব-সেকশন ৩এ অব সেকশন ৪ যোগ করেছেন। ১৯৭৭ সালের ২৯ তারিখে অর্ডিন্যান্স করে তিনি আর একটা অ্যামেন্ডমেন্ট করেছেন এবং এই দুটো অ্যামেন্ডমেন্টের কারণ হচ্ছে ফর দি পারপাস অব দি ফার্স্ট ইলেকশন অর্থাৎ ১৯৭৩ সালের আইন অনুসারে প্রথম যে নির্বাচন হবে তার জন্য করেছেন। কিন্তু আমি মন্ত্রী মহাশয়কে চ্যালেঞ্জ জানাচ্ছি যে আপনি সাব রুল ২ অব রুল ৯ অনুসারে যে বিজ্ঞপ্তি প্রেসক্রাইবড অথরিটি যেটা অ্যালোকেশন অব সীটস করা দরকার ছিল, যেভাবে ডিভিসন অব গ্রাম সভা করা উচিত ছিল সেটা আপনি করেন নি। সুতরাং আমি মনে করি আপনি যে আইন পাস করেছিলেন আপনার আমলে অর্থাৎ সাব সেকশন ৩(এ) অব সেকশন ৩ দেখবেন এবং সাব রুল ২ অব রুল ৯ এই অনুসারে আপনি নির্বাচন করেন নি, আপনাদের মতে। আমরা ১৯৭৫ কি ৭৬ সালে সাব সেকশন ৩ অব সেকশন ৩ অনুসারে যে নোটিফিকেশন দিয়েছিলাম সেই নোটিফিকেশন অনুসারে আপনি নির্বাচন করেছেন অথচ আপনি যে অ্যামেন্ডমেন্ট করেছেন সেই অনুযায়ী করেন নি। যদিও আপনি আইন পাস করেছিলেন, এই ব্যাপার নিয়ে হাইকোর্ট হয়েছে, এই ব্যাপারে আলোচনা হয়েছে কিন্তু আপনি কি বলতে পারেন মাননীয় মন্ত্রী মহাশয় আমি মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে তাঁকে বলছি আপনি সাবরুল ২ অব নাইন অনুসারে গ্রাম সভার অ্যালোকেশন অব সিটস করেছেন। কিন্তু তা আপনি করেন নি। যদিও আপনি অ্যামেন্ডমেন্ট করেছিলেন। সেই অনুসারে বলছি, এই উত্তরটা আশা করি মন্ত্রী মহাশয় দেবেন। মাননীয় মন্ত্রী মহাশয়ের সামনে একটা জিনিস রাখব, মেহেতা কমিশন যেটা বলেছেন পার্টি বেসিসে হওয়া উচিত পঞ্চায়েত এবং এটা অনেকেই বলেছেন, কিন্তু তবুও আমি বলব, আজকে পার্টি ভিত্তিতে এই নির্বাচন হওয়ার ফলে সুফল না কুফল হচ্ছে সেটা দেখা দরকার। আজকে আমরা হেরেছি, আর.এস.পি. হেরেছে সি.পি.এম. জিতেছে, সে সম্বন্ধে কিছু বলছি না। কিন্তু দলীয় রাজনীতি পঞ্চায়েত-এ ঢোকানোর ফলে আমি দাবি করে বলছি প্রতি পঞ্চায়েতে আজকে দলবাজি ছাড়া কিছু হচ্ছে না। দলবাজি কি করে হচ্ছে দেখুন আপনার কন্সটিটিউয়েন্সি বহরমপুর, আপনি কিন্তু সি.পি.এম-এর সঙ্গে ঘর করতে পারেন নি। বহরমপুরের যে পঞ্চায়েত সমিতি, তার চেয়ারম্যান হচ্ছে আর.এস.পি.র সদস্য। সি.পি.এম. কে জব্দ করতে হবে বলে আপনাদেরকে আমাদের সমর্থন করতে হয়েছে। শুধু তাই নয় আপনার জেলা

পরিষদের ক্ষেত্রে যেমন আপনার দলের সঙ্গে সি.পি.এম -এর গন্ডোগোল, সংঘর্ষ মার খেয়েছেন কাপাস ডাঙ্গায়। সেই জেলা পরিষদের স্থানীয় কমিটিতে যে সমস্ত আর.এস.পি. সভ্যকে নেওয়া হয়েছিল, সেই জেলা পরিষদের সমস্ত আর.এস.পি-র সভ্য সি.পি.এম.-এর চক্রান্তের ফলে , সি.পি.এম-এর কুকর্মের ফলে পদত্যাগ করেছে মুর্শিদাবাদ জেলা পরিষদ থেকে। করেছেন কি না মন্ত্রী মহাশয় বলুন? কেবল তাই নয়, রাজারহাটে সি.পি.এম-এর দলবাজি রোখবার জন্য আপনার দলের লোক আমাদের সঙ্গে সহযোগিতা করেছে, যাতে সি.পি.এম. থেকে প্রধান না হতে পারে। সেখানে আমাদের দলের থেকে প্রধান হয়েছে আপনাদের দল থেকে উপ প্রধান হয়েছে। কাপাস ডাঙ্গায় বেলডাঙ্গায় সি.পি.এম-এর প্রধান ছিল, তার বিরুদ্ধে অনাস্থা আনা হয়, আর.এস.পি., কিছু নির্দল, কংগ্রেস, এই অনাস্থা আনার পরে সেখানে আবুল হাসান যিনি আগে সি.পি.এম ছিলেন, এখন বেরিয়ে এসেছেন, তিনি সেখানে কায়েম হয়েছেন। কিছুদিনের মধ্যে দেখলাম, আর.এস.পি.-র লোককে সি.পি.এম. আক্রমণ করে, ভীষণ ভাবে আঘাত করে, তারপর আপনাদের লোকেরা বেলডাঙ্গায় একত্রিত হয়ে পাল্টা আঘাত করেছে। আপনি বলছেন অঞ্চলের মাধ্যমে দেশকে গড়বেন, দেশের উন্নতি হবে, সেখানে প্রাইমারি স্কুল হবে, জলের ব্যবস্থা হবে, এটা হবে, ওটা হবে এবং কিছু টাকারও ব্যবস্থা করেছেন। কিন্তু আপনাদের দলবাজির ফলে এই টাকা জনগণের কল্যাণে ব্যয় হচ্ছে না, সি.পি.এম. দলকে পুষ্ট করার জন্য এই টাকা ব্যয় হচ্ছে। আমি জানি না কোনও বিভাগের কাজ কর্মের খবরদারি করবার জন্য কোনও কমিটি করা যায় কি না। আমরা বিশ্বাস করি আপনার সততা দিয়ে, আপনার ঐকান্তিক প্রচেষ্টার মাধ্যমে আপনি এই পঞ্চায়েত রাজ কায়েম করবেন, এটা হবে রাম রাজ্য কায়েম করার সামিল।

[5-10 – 5-20 P.M.]

কিন্তু আপনি আজকে ঠুঁটো জগন্নাথ হয়ে বসে আছেন। আপনার উপর একটা কমিটি করা হয়েছে ৭ জনকে নিয়ে, তার চেয়ারম্যান হচ্ছেন মুখ্যমন্ত্রী, আপনি সবে মাত্র নীলমনি আছেন, আর দয়া করে একজন ফরোয়ার্ড ব্লকের লোককে নেওয়া হয়েছে, বাদ বাকি সি.পি.এম-এর। প্রথমে ওঁরা ভেবেছিলেন পঞ্চায়েত খুব বেশি ইমপর্টেন্ট ডিপার্টমেন্ট নয়, তাই আপনাকে দেওয়া হয়েছিল। কিন্তু নির্বাচনের পর দেখা গেল পঞ্চায়েত রিভলিউশন নিয়ে আসতে পারে, পঞ্চায়েতের মাধ্যমে মানুষের সঙ্গে যোগাযোগসূত্র স্থাপন করা যায়। সুতরাং সেখানে আপনাকে কি করে রাখা যায়? সুতরাং আর.এস.পি.-র মন্ত্রী যাতে লোকের সঙ্গে যোগাযোগ বিচ্ছিন্ন হয়ে যায় তার জন্যই আপনার পিছনে একটা কমিটি করে দেওয়া হয়েছে। আর কোন ডিপার্টমেন্টে এই জিনিস আছে? ল্যান্ড রেভিনিউ ডিপার্টমেন্ট, আমিন সাহেবের ডিপার্টমেন্ট, সব ডিপার্টমেন্টকে ফ্রি করে রাখা হয়েছে। কিন্তু আপনি প্রিজনর ইন দি হ্যান্ড অফ দ্যাট কমিটি। সুতরাং আজকে আপনি অনেক কথা বলেছেন, এই বাজেট বক্তৃতার মধ্যে, কিন্তু আপনি কাদের ভরসায় বলেছেন? আপনার কোনও ক্ষমতা নেই এবং যেটুকুও আছে সেটুকু ক্ষমতা দিয়েও আপনি কিছু করতে পারবেন না। আপনাকে আমি একটা উদাহরণ দিচ্ছি, আমি বন্যার সময় ভরতপুরে গিয়েছিলাম--নিশ্চয়ই ভরতপুরের এম.এল.এ. আছেন, তথাপি আমি গিয়েছিলাম এবং সেখানে পুয়া বলে একটা গ্রাম আছে,

সেই গ্রামে যখন যাই নৌকায় করে তখন সেখানে ১৫০/১৬০ জন লোকের একটা লিস্ট করা হয়েছিল, আমাকে দেখানো হয়েছিল, সেই লিস্টের মধ্যে ৩২-টি পরিবার তাতে প্রত্যেক পরিবারের মধ্যে ৪/৫ জন করে লোক দেখানো হয়েছে কিন্তু পোয়াগ্রামে যে সমস্ত পরিবারের অস্তিত্ব নেই। কিন্তু আমরা করব কি? সি.পি.এম-এর পঞ্চায়েত মেম্বাররা লিস্ট করেছে। এই জিনিস আমি স্বয়ং ডি.এম.-এর বাসায় গিয়ে দিয়ে এসেছি। তিনি বললেন· আমি এনকোয়ারি করব। কিন্তু এনকোয়ারি কোনও দিনই হল না। এইভাবে ভূয়া কিছু লিস্ট করা হয়েছে। এই ভূয়া লিস্টের ফলে আজকে আপনি যে টাকার কথা বলছেন সেই টাকা সত্যিকারের জনগণের কল্যাণে ব্যয় হবে না। এই টাকা দিয়ে কি করে দলকে শক্ত করা যায় তার চেষ্টা অনেক দিন ধরে চলছিল এবং সেই চেষ্টা এখন হচ্ছে। পঞ্চায়েত মন্ত্রী মহাশয়, আপনি কি জানেন হাউস গ্রান্ট দেবার সময় প্রত্যেক মানুষের কাছ থেকে ৫০ টাকা করে কেটে নেওয়া হচ্ছে। যাদের আপনি ২০০/২৫০ টাকা করে হাউস গ্রান্ট দিচ্ছেন তাদের সেই টাকা থেকে ৫০ টাকা করে কেটে নেওয়া হচ্ছে। আমি সে ব্যাপারেও উদাহরণ নিয়ে এসেছি, লালগোলার পাইকপাড়া অঞ্চলের ৪ জন মানুষ দরখাস্ত করেছেন, আমি তাঁদের দরখাস্ত নিয়ে এসেছি, সেখানে ২১০ টাকা করে হাউস গ্রান্ট দেওয়া হয়েছিল, কিন্তু তাঁদের ১৯০ টাকা করে দেওয়া হয়েছিল। তাদের পিটিশন আমি আপনার কাছে অধ্যক্ষ মহাশয়ের মাধ্যমে পাঠিয়ে দিচ্ছি, আপনি এনকোয়ারি করে দেখবেন। ২১০ টাকা করে দেওয়ার কথা, কিন্তু ১৯০ টাকা করে দেওয়া হয়েছে। এর চেয়ে বড় দলবাজি, চুরি, দুর্নীতি আগে কখনও ঘটেনি। আপনার জানা আছে, তবু আমি বলছি আপনার নিজের এলাকাতেও আপনি তদন্ত করে দেখতে পারেন, দেখবেন এই জিনিস হচ্ছে। যেখানে কংগ্রেসিরা রয়েছে, কিংবা যেখানে আপনার দলের লোকেরা নির্বাচিত হয়েছে কিন্তু সেখানে পঞ্চায়েত সমিতির সভাপতি সি.পি.এম-এর লোক বা পঞ্চায়েত প্রধান সি.পি.এম-এর লোক আছেন, সেখানে দেখতে পাবেন যে, তারা যে লিস্ট করে দেবে প্রায়রিটি লিস্ট তাতে সব পার্টিকে বাদ দিয়ে তাদের পার্টির লিস্ট করা আছে। আজকে এইভাবে দুর্নীতি এবং দলবাজি হচ্ছে। এই দবলবাজি এবং দুর্নীতির উপর আজকে আপনার পঞ্চায়েত দাঁড়িয়ে আছে। সুতরাং এই যে আপনি আপনার বাজেট স্পিচে ভাল কথা বলেছেন তা বাস্তবে রূপায়িত হবে না। এই যে আজকে গ্রামের কথা বলছেন কিন্তু সেখানে আজকে কি অবস্থা, সেখানে ফ্লাডের নামে দেশকে শোষণ করে নিচ্ছে। দেশের অবস্থা সঙ্গীন করে তুলছে। সুতরাং এই ফ্লাড সি.পি.এমের কাছে আশির্বাদ স্বরূপ হয়ে উঠেছে। এই ফ্লাড আসবার পর কোটি কোটি টাকা সি.পি.এমের লোকেরা আত্মসাৎ করেছে। মালদহ জেলার কালিয়াচক ব্লক নং ৩৪ এর বীরনগর গ্রাম পঞ্চায়েত প্রধান ফুড ফর ওয়ার্কের গম পাচার করার সময়ে ধরা পড়েছেন এবং একটি কেস হয়েছে কিন্তু পুলিশ বলছে আমাদের পক্ষে সম্ভব নয়, কারণ হচ্ছে সি.পি.এমের লোক। এছাড়া ঐ পঞ্চায়েতের প্রধান এবং সি.পি.এমের কর্মীরা ২৫ পারসেন্ট টাকা কেটে নিয়েছেন নিজেরা নিয়েছেন কি পার্টিতে দিয়েছেন তা আমি জানি না—বোধ হয় বীরেনবাবু জানেন সুতরাং এই হচ্ছে অবস্থা। আজকে যে স্বপ্ন আপনি পঞ্চায়েত সম্বন্ধে দেখেছিলেন এবং আপনার মাধ্যমে আমরা দেখছিলাম যে একটা সুস্থ সবল পঞ্চায়েত হবে তা হচ্ছে না। আপনি নিজে মন্ত্রী হয়ে আজকে দেখছেন যে আপনার হাত-পা বাঁধা জেলখানার

কয়েদির যে অবস্থা থাকে আজকে আপনি পঞ্চায়েত মন্ত্রী হয়ে সি.পি.এমের দৌরাত্মে সেই অবস্থা পরিণত হয়েছেন। আমরা চৌকিদার এবং দফাদারদের ৬২ টাকা পর্যন্ত দিয়েছিলাম এর উপরে আমরা পারিনি স্বীকার করতে লজ্জা নেই কারণ লজ্জা করে লাভ নেই -- আমরা যা পারিনি তা স্বীকার করছি কিন্তু আপনারা এই যে চৌকিদার এবং দফাদারদের উন্নতি করতে চাচ্ছেন --একটু উপরে উঠবে আর উপরে উঠে আছে যারা তারা একটু নিচে নামবে--কিন্তু আপনি যে বাজেট আমাদের সামনে রেখেছেন তাতে চৌকিদার এবং দফাদার সম্বন্ধে কোনও আশার কথা শুনিনি--একমাত্র ২২ টাকা কিছুদিন আগে ডিয়ারনেস অ্যালাউন্স হিসাবে দিয়েছেন। কিন্তু প্রশ্ন হচ্ছে একজন ডব্লু.বি.সি.এস. অফিসার তিনি সাড়ে সতের টাকা বেতন পান, অন্যান্য অ্যালাউন্স ধরলে ছাব্বিশশো টাকার মতন হয়ে দাঁড়াবে তাদের বেলায় আপনারা বাড়িয়েছেন কিন্তু চৌকিদার এবং দফাদারদের বেলায় মাত্র ২২ টাকা। আমাদের বেলায় আমরা অ্যাড হক গ্রান্ট দিয়েছিলাম। আপনাদের আদায়কারি ফরমুলাকে সাধুবাদ জানাই। আদায়কারিদের ১৫ পারসেন্ট কমিশন দেওয়া হয়। আদায়কারি ছাঁটাই ব্যাপক হারে চলছে। তার কারণ হচ্ছে, পঞ্চায়েত প্রধানরা চাইছেন তাদের দলের লোক ছাড়া আদায়কারি রাখবেন না। আমরা এই ছাঁটাইয়ের ব্যাপারটা লক্ষ্য করেছি কিন্তু আপনারা সেটা লক্ষ্য করেননি। অমি আর একটি বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। আপনি আপনার বাজেট স্পিচের ৬ পাতায় ৭ ক্লজে বলেছেন Rs. 6 lakhs has been provided in the next years budget under the contributory village road schemes for upkeep of village roads as an 'on-going scheme' of the Panchayat Department.

[5-20 – 5-30 P.M.]

সারা পশ্চিমবাংলায় রাস্তার জন্য কনট্রিবিউটরি হিসাবে ৬ লক্ষ টাকা দিয়েছেন, কিন্তু তার সঙ্গে সঙ্গে বলছেন সি.পি.এমের লোকদের পুষ্ট করার জন্য to meet the cost of TA or DA ১ কোটি টাকা। রাস্তার জন্য ৬ লক্ষ, আর টি এ-ডি-এ র জন্য ১ কোটি। এই হচ্ছে আপনাদের সমাজবাদের বাজেট, সুতরাং যেভাবে এই বাজেট এখানে স্থাপন করেছেন আমি বলতে পারি এই বাজেটের দ্বারা আপনি সন্তুষ্ট হতে পারেন নি। এই বাজেট অন্য কোথাও হয়ে আপনার মুখ দিয়ে বলানো হয়েছে, এই বলে আমি এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ১৩ কোটি টাকার মতো বাজেটের উপর বলতে গিয়ে বিশ্ববিখ্যাত মার্কসীয় চিন্তাবিদ কমরেড ডিমিট্রিবের কথা মনে পড়েছে। তিনি ৪ ধরনের মার্কসীয় কমিউনিজমের কথা বলেছিলেন, আমি অন্যভাবে সেটা বলতে চাই। আমি ৪টা ভাগে একে ভাগ করছি -- (১) দাদা কমিউনিস্ট, যারা মার্কস, লেলিন কিছু পাঠ করে এসেছেন, (২) ভাই কমিউনিস্ট, যারা দাদাদের কাছ থেকে কিছু শুনেছেন, আর ৩ হচ্ছে যারা এই হাউসে এই বার নির্বাচিত হয়ে এসেছেন তাঁরা নয়া কমিউনিস্ট -- অর্থাৎ কমিউনিজমের কিছুই জানেন না, নির্বাচনের পর কমিউনিস্ট হয়েছেন এবং চতুর্থ হচ্ছে পঞ্চু কমিউনিস্ট, যারা পঞ্চায়েত নির্বাচনে নির্বাচিত হয়ে এসেছেন। এই

পঞ্চু কমিউনিস্ট গ্রামে পঞ্চভূতের কারবার সৃষ্টি করেছেন, আর ৩নং যারা বিধানসভায় নির্বাচিত হয়ে এসেছেন তাঁরা কমিউনিজমের কিছুই বোঝেন না, এবং জানেন না বলেই হাঁসেন। পঞ্চায়েতি রাজে এটা মার্কসীয় নীতি নয়, --এটা গান্ধীবাদী তিনি চেয়েছিলেন গ্রাম স্বরাজ এবং গ্রাম পঞ্চায়েতের মাধ্যমে গ্রামের লোকের সেবা করা। মার্কসীয় পন্থায় বিশ্বাসী আমাদের এই মন্ত্রী মহাশয় অত্যন্ত সৎ ও বিচক্ষণ লোক, যাঁর বিদ্যা, বুদ্ধি সম্বন্ধে আমাদের সকলের শ্রদ্ধা আছে কিন্তু দুঃখের বিষয় হচ্ছে তিনি যে সাব-কমিটির দ্বারা পরিচালিত হচ্ছেন সেটা বাদ দিলেও জ্যোতিবাবু তাঁকে কন্ট্রোল করার জন্য ডিসট্রিক্ট ম্যাজিস্ট্রেটদের পঞ্চায়েতের উপর একজিকিউটিভ অফিসার করে দিয়েছেন। এই একজিকিউটিভ অফিসাররা জ্যোতিবাবুর লোক, তিনি তাঁদের কন্ট্রোল করেন, আপনি ৭ জনের পরামর্শ বাই পাশ করে গেলেও একজিকিউটিভ অফিসার যাদের করা হয়েছে তারা হোম ডিপার্টমেন্টের লোক তারা আপনাকে সব কাজে আটকে দেবে। আপনি রবিনসনক্রুশোর মতো বসে আছেন চারিদিকে সি.পি.এমের সমুদ্র। আপনার ভাল করবার ঐকান্তিক চেষ্টা আছে কিন্তু আপনি তা পারবেন না। আপনার বিদ্যা, বুদ্ধি আছে এটা মুখ্যমন্ত্রী বুঝতে পেরেছেন বলেই আপনাকে কন্ট্রোল করার জন্য একটা সাবকমিটি তিনি করে দিয়েছেন। পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী পঞ্চায়েত সম্বন্ধে কিছু বোঝেন বলে মনে হয় না অথচ তাঁরই নেতৃত্বে যে কমিটি হয়েছে তারা ৫ কোটি লোকের ভাল করবে, দেশের উন্নয়ন মূলক কাজ করবে এবং আপনাকে পরামর্শ দেবে। আপনি গ্রামের লোক বলে পঞ্চায়েতের সঙ্গে আপনার সম্বন্ধ আছে কিন্তু আপনাদের নেতার পঞ্চায়েতের সঙ্গে কি সম্বন্ধ আছে তা বলতে পারেন কি? তাঁর বিলাতে থাকার অভিজ্ঞতা আছে, এবং তিনি বিত্তশালী পরিবারে জন্মগ্রহণ করেছেন। সুতরাং পঞ্চায়েত সম্বন্ধে তাঁর কি ধ্যান ধারণা আছে সে বিষয়ে আমাদের সন্দেহ.আছে। যে পঞ্চায়েত নির্বাচন হল সেই নির্বাচিতদের মাধ্যমে আপনারা গ্রামে কিছু কাজ করবেন, গত বছর পঞ্চায়েত নির্বাচন যা হয়ে গেল তাঁর মাধ্যমে আপনারা কিছু কাজ করবার চেষ্টা করছেন কিন্তু আমি বলতে চাই এই সুযোগ সুবিধা আমরাই তৈরি করেছিলাম, নির্বাচন আমরা করতে পারিনি, যেটা আপনারা করেছেন। কিন্তু উই আর দি আরকিটেক্ট, নট দিস গভর্নমেন্ট, অর্থাৎ আরকিটেক্ট আমরাই, আমরাই পরিকল্পনা রচনা করে গেছি, যার রূপ আপনারা দিয়েছেন এটা সত্য যে পাঁচটা বছরের মধ্যে যা ধ্যান ধারণা থাকে তা করা যায় না। কিন্তু তার পরবর্তী সরকার এসে তার কিছু কিছু রূপ দেয়, তার মানে এই নয় যে সেই সরকারের সমস্ত কৃতিত্ব। জ্যোতিবাবু আজ এখানে ফিতে কাটছেন, ওখানে উদঘাটন করছেন কিন্তু কৃতিত্ব তাঁর নেই, ঠিক সেই রকম আপনারা শুরু করবেন আমরা এসে উদঘাটন করব। যাইহোক, পশ্চিমবাংলার গ্রামের উন্নতি ও ভূমিসংস্কার ইত্যাদি সমস্ত গুরুদায়িত্ব এদের উপর দেওয়া হয়েছে। কিন্তু একজিকিউট করবে কে? না একজন সেক্রেটারি এবং আরেকজন কে, সবে নতুন অ্যাপয়েন্টমেন্ট দেবেন জব অ্যাসিস্ট্যান্ট করে। অর্থাৎ এই দুইজন লোক আর গ্রামের সাধারণ মানুষ যারা নির্বাচিত হয়ে এসেছেন যাঁদের পঞ্চায়েতের ধ্যান-ধারণার কোনও ঠিক নেই তাঁরাই হবেন উপযুক্ত ব্যক্তি। তাঁদের কাজের সঙ্গে রাস্তা, নলকুপ ইত্যাদি সমস্ত কাজ করবে। আজকের এই সরকার যেমন মাথাভারী তেমনি নিম্ন পর্যায়ে কাজ করবার লোক নেই, অথচ প্রচুর পরিমাণে টাকা দিচ্ছেন উন্নয়নমূলক কাজ করার জন্য। এই কাজ করবে গ্রামের সাধারণ

মানুষ, অর্থাৎ আমরা দেখতে পাচ্ছি যে একটা নবজাত শিশু যে এখন আঁতুড় ঘর থেকে বের হয়নি তারই উপর আপনারা দায়িত্ব দিয়ে দিচ্ছেন। এর ফলে হয়েছে কি দেশের টাকা দিয়ে পার্টি অফিস হচ্ছে, পার্টির কাজ হচ্ছে, ফুড ফর ওয়ার্কের টাকা দিয়ে সি.পি.এম. তার পার্টি অফিস তৈরি করেছে।

[5-30 – 5-40 P.M]

ফুড ফর ওয়ার্কের টাকা নিয়ে, গম বিক্রি করে ক্যাডারদের বাড়ির সামনে রাস্তা তৈরি হয়েছে। আমি জানি আমার এই কথা শুনে এখানকার কিছু লোকের উষ্মা হবে, এবং সি.পি.এম. সদস্যরা অত্যন্ত বিচলিত হবেন। কিন্তু তারা পশ্চিমবাংলার ক্ষমতা দখল করে যেভাবে কুকর্মের খাতায় নাম লিখিয়েছেন তাতে তাদের এই উষ্মা কোথায় গিয়ে পৌছবে আমি জানি না। পঞ্চায়েত নির্বাচনের পর গ্রামের লোকের মধ্যে নিশ্চয় জাগরণ এসেছে এবং আমরা দেখছি যে তারা কাজ করতে দিচ্ছে না এবং আমি আশাকরি মন্ত্রী মহাশয় এটা জানেন। পশ্চিমবাংলায় যে সমস্ত জায়গায় কংগ্রেস জয়যুক্ত হয়েছে সেখানে হয়ত সি.পি.এমের দু-একজন জিতেছেন। কিন্তু সি.পি.এমের লোকেরা কংগ্রেস এবং জনতা দলের লোককে এবং এস.ইউ.সি-র লোককে কাজ করতে দিচ্ছে না এবং সেখানে পার্টিবাজি হচ্ছে। পঞ্চায়েত সমিতির মাধ্যমে যে সমস্ত টাকা যাচ্ছে তাতে দেখছি যেখানে নন সি.পি.এম. রয়েছে এবং পঞ্চায়েত সমিতি রয়েছে তাদের টাকা কম দেওয়া হচ্ছে এবং এমন সময় দেওয়া হচ্ছে যখন তাঁরা খরচ করতে পারবেন না। জগদীশপুর অঞ্চলে ১৬ জনের মধ্যে ১৪ জন জয়যুক্ত হয়েছে। কিন্তু দুঃখের সঙ্গে বলছি তাদের খাতাপত্র সব ছিঁড়ে ফেলে দিয়েছে। এই ব্যাপারে মুখ্যমন্ত্রীর কাছে আবেদন করা হয়েছে কিন্তু তার কোনও জবাব পাইনি। সেখানকার প্রধান বাইরে বসে রয়েছেন। আজকে সি.পি.এম টাকা নিয়ে খেলা শুরু করেছে এবং দেখছি পশ্চিমবাংলার গ্রাম উন্নয়ন খাতে যে টাকা ব্যয় করা হচ্ছে তার থেকে টাকা নিয়ে তাদের পার্টির কাজে ব্যবহৃত হচ্ছে। যেখানে যেখানে সি.পি.এম জয়যুক্ত হয়েছে সেখান থেকে ২৬৩ জন আদায়কারীকে বরখাস্ত করা হয়েছে। এরা কংগ্রেস আমলের আদায়কারী ছিল বলে তাদের বরখাস্ত করা হল। মন্ত্রী মহাশয় ফতোয়া করেছেন কিন্তু সি.পি.এমের লোকেরা সেটা মানছে না। সহকারি সেক্রেটারি হিসাবে যাঁরা কাজ করছিলেন তাঁদের ৫০ জনকে বরখাস্ত করা হয়েছে। জব অ্যাসিস্ট্যান্ট নেবার কথা বলা হয়েছে কিন্তু সি.পি.এম চেষ্টা করছে তাদের নিজেদের লোককে ঢোকাবার জন্য। আমি মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করছি গ্রাম বাংলার শিশুসন্তান এই গ্রামপঞ্চায়েতকে আপনি যে ক্ষমতা দিলেন কোথায় কিভাবে প্রয়োগ করা হবে। আপনার পরিকল্পনার মধ্যে প্রতিটি ডিপার্টমেন্ট যুক্ত রয়েছে এবং এটাকে বলা যায় মিনিফর্ম অফ ক্যাবিনেট অফ ওয়েস্ট বেঙ্গল। এখানে স্বাস্থ্যদপ্তর থেকে আরম্ভ করে ভূমি সংস্কার, শিল্প, গ্রামউন্নয়ন, পশুপালন ইত্যাদি সমস্ত কিছুই রয়েছে। আপনি মিনি ক্যাবিনেট তৈরি করেছেন পঞ্চায়েতে কিন্তু মিনিমাম ইনফ্রাস্ট্রাকচার যেটা থাকা দরকার সেটা আপনার আছে কি? আপনি বলেছেন অনেক জায়গায় অফিসার নেই। কাজেই আপনি যদি ৫০ লক্ষ টাকা দেন তাহলে তাঁরা কোথায় বসে খরচা করবেন, কোথায় বসে আলোচনা

করবে? আপনি তাদের ১০০০ টাকা দিয়েছেন ঘর ভাড়া করার জন্য। কিন্তু এই ১০০০ টাকা দিয়ে তারা কিভাবে এক বছরের ঘরভাড়া চালাবেন? আমি জানি আপনার দৃষ্টিভঙ্গি আছে। কিন্তু এই দৃষ্টিভঙ্গির বিরুদ্ধে যারা চক্রান্ত করছে আপনি তাদের সেই চক্রান্ত বন্ধ করুন এবং এটা করতে গেলে আপনাকে ক্যাবিনেটের ভিতরে বসে সংগ্রাম করতে হবে। আপনি সেটা করতে পারবেন কি? আমি বলব যে আপনি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে বলুন ৭ জনের যে উপদেষ্টা কমিটি করা হয়েছে, এই খবরদারি কমিটি প্রত্যাহার করুন। এটা শুধু আমাদের দাবি নয় সারা পশ্চিমবাংলার দাবি। পশ্চিমবাংলার মানুষ চায় আপনি এককভাবে এই দপ্তরের দায়িত্ব নিন এবং যে খবরদারি কমিটি করা হয়েছে তা অবিলম্বে তুলে দিন। আমরা বিরোধী দল থেকে বলতে পারি আমরা আপনাকে পূর্ণ সমর্থন জানাব। আপনি পঞ্চায়েত দপ্তরের সর্বময় কর্তৃত্ব নিন এবং অন্যান্য দপ্তরের মন্ত্রীর মতো নিজেকে প্রতিষ্ঠিত করুন। তারজন্য আপনি মুখ্যমন্ত্রীকে বলুন যে খবরদারি কমিটি পশ্চিমবাংলার মানুষ এবং অন্যান্য কেউ চায় না। পশ্চিমবাংলার মানুষ এবং বিধানসভার সদস্যরাও পছন্দ করে না। আপনি যদি ভোট নেন যে, এটা কেউ চায় কিনা --যদি সকলে চায় তাহলে আমি আপনকে সমর্থন করব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কয়েকটি সাজেশন এখানে রাখতে চাই।

(নয়েজ) (সরকার পক্ষ থেকে তুমুল হট্টগোল)

(**শ্রী হৃষিকেশ মাইতি ঃ** আপনি আবার কি সাজেশন দেবেন।)

**মিঃ স্পিকার ঃ** হৃষিকেশ বাবু আপনার এই অ্যাটিচুড ঠিক নয়। এদিকে বীরেন বাবু ইন্টারাপ্ট তো করেন কিন্তু আজকে আপনি ডেলিবারেটলি গন্ডগোল করছেন। আপনি আমার দিকে হেসে হেসে চিৎকার করছেন। আপনারা কি আমার সঙ্গে কো-অপারেট করবেন না, আপনারা কেন আমার কথা অমান্য করছেন? দীনেশবাবু বলুন আপনারা হাউস চালাবেন কিনা?

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার, আপনার এই নিরপেক্ষ দৃষ্টিভঙ্গির জন্য আপনাকে অসংখ্য ধন্যবাদ জানাচ্ছি। আমি যে কথাটি বলতে চেয়েছিলাম যে, বিধানসভায় যে সমস্ত সদস্য নির্বাচিত হয়ে আসেন তাঁরা সি.পি.এম-এরই হোক বা যে কোনও পার্টির হোক তাঁরা সেখানকার লোকেদের রিপ্রেজেনটেটিভ হয়ে এখানে আসেন। সুতরাং এই পঞ্চায়েতে বিধানসভার সদস্যদের আলোচনায় অংশগ্রহণ করার একান্ত প্রয়োজন। সুতরাং এই পঞ্চায়েতে এম.এল.এ. রিপ্রেজেনটেটিভ থাকা উচিত। কারণ পঞ্চায়েতের মাধ্যমে গ্রামে উন্নয়নমূলক কাজ করবেন বলে বলেছেন। সুতরাং এই নির্বাচিত প্রতিনিধি তারা সেখানে জনগণের কথা বলতে পারবেন। সুতরাং আমি অনুরোধ করব গ্রামের পঞ্চায়েতের একটি এম.এল.এ রিপ্রেজেনটেটিভ দেওয়ার ব্যবস্থা করুন সর্বক্ষেত্রে। আপনারা যখন নির্বাচিত হয়ে এসেছেন তখন জনগণের কাছে নিশ্চয় আপনারা তাদের জন্য কাজ করবেন সেই রকম প্রতিশ্রুতি দিয়ে এসেছেন। সুতরাং গ্রামের পঞ্চায়েতের যে উন্নয়নমূলক কাজগুলি হবে সেখানে আপনাদের

দায়িত্ব রয়েছে। কাজেই একটি করে এম.এল.এ রিপ্রেজেনটেটিভ থাকা দরকার। বিধানসভার সদস্যরা হয়তো অন্য কাজে ব্যস্ত থাকতে পারেন কিন্তু তাঁদের যদি একটি রিপ্রেজেনটেটিভ রাখেন তাহলে পঞ্চায়েতের কাজ ভাল হবে বলে আমি মনে করি।

[5-40 – 5-50 P.M.]

গ্রাম পঞ্চায়েতের কাজ আর একটু সুষ্ঠ হবে, সেখানে কাজকর্ম যেগুলি হবে সেগুলির মধ্যে দুর্নীতি থাকলে নিশ্চয়ই পরিষ্কার হবে, এম.এল.এ.দের রিপ্রেজেনটেটিভরা থাকতে পারবে, যদি কোনও অন্যায় হয় বলতে পারবে, কোনও পথ থাকলে পরিষ্কার করে বলে দিতে পারবে। আপনি এই জাগ করবেন বলে আমি বিশ্বাস করি। আপনি যদি বিশ্বাস করেন যে জনপ্রতিনিধিদের মুল্য আছে তাহলে এটা আপনি করে দেবেন এবং তাহলেই আমার মনে হয় পঞ্চায়েতের যে ভাবধারা পঞ্চায়েতের যে রূপরেখা আপনি রচনা করতে যাচ্ছেন সেটার সুবিধা হবে এবং সাধারণ লোকের উপকার হবে। এই কথা বলে আমি আপনার এই ব্যয় বরাদ্দকে সমর্থন করতে কিন্তু আপনি এমন কতকগুলি অবাস্তব দৃষ্টিভঙ্গি রেখেছেন, অবাস্তব দৃষ্টিভঙ্গির জন্য এবং এই সমস্ত ব্যয় বরাদ্দখাতে যেভাবে রেখেছেন সেটা সম্পূর্ণ অবাস্তব এবং ঐ একটা কমিটির দ্বারা পরিচালিত হওয়ার জন্য আমি সমর্থন করতে পারছি না। এটা যদি আপনি নিজের থেকে এককভাবে আনতেন, যদি আপনার উপর খবরদারি করা না হত তাহলে সমর্থন করতে পারতাম। কিন্তু এইজন্য পারছি না খবরদারি কমিটির জন্য, এবং বাস্তব দৃষ্টিভঙ্গির অভাবের জন্য এবং আপনার ব্যয় বরাদ্দ বাজেটে সমস্তই অবাস্তব এবং পক্ষপাতপুষ্ট এই বলে আমি এই ব্যয় বরাদ্দের বিরোধিতা করছি।

**শ্রী সৈয়দ মোয়াজ্জেম হোসেন ঃ** মাননীয় স্পিকার মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন আমি তা সমর্থন করে কিছু বক্তব্য রাখছি। এতক্ষণ ধরে মাননীয় বিরোধী পক্ষের বন্ধুরা যে বক্তব্য রাখলেন এবং পশ্চিমবঙ্গের বিশেষ করে গ্রাম বাংলার মানুষের কথা তাঁরা বললেন, আমরা গ্রামাঞ্চলে কাজ করি আমরা দেখেছি, গ্রামবাংলার মানুষের কথা কিন্তু তা নয়। এই নির্বাচনের মধ্যে দিয়ে যে নতুন শক্তি পশ্চিমবাংলায় এসেছে তাতে আজকে সারা পশ্চিমবাংলার সাধারণ মানুষের মনে আস্থা ফিরে এসেছে। বিশেষ করে গত বন্যার মধ্যে যা দেখা গিয়েছে তারপর এই পঞ্চায়েত যেভাবে ত্রাণকার্য ও উদ্ধারকার্য চালিয়েছে এবং তার পরিবর্তীকালে পুনর্বাসনের কাজে পঞ্চায়েত সাহায্য করেছে তাতে গ্রাম বাংলার মানুষের একটা বিরাট মনোবল ফিরে এসেছে। শুধু তাই নয়, আমরা দেখেছি এতদিন ধরে যে পঞ্চায়েত ছিল সেই পঞ্চায়েত সাধারণ মানুষের যে দাবি ছিল সেই দাবি থেকে গ্রামবাংলার সাধারণ মানুষ বারবার বঞ্চিত হয়েছে। বিশেষ করে ক্ষেত মজুররা নিম্নতর মজুরি আইন থাকলেও কোনও অঞ্চলে তখন প্রশাসন ও সরকার দীর্ঘদিন ধরে এই মজুরির বিরোধিতা করেছেন এবং মজুরদের বিভিন্ন মামলায় জড়িত করেছেন। এই ব্যাপারে তখন গ্রাম পঞ্চায়েতের একটা ভূমিকা আমরা লক্ষ্য করেছিলাম যে এই পঞ্চায়েতের উপর সাধারণ মানুষের চেয়ে জোতদারদের প্রভাবই বেশি ছিল যারজন্য এই মজুরি আন্দোলনকে

তারা বানচাল করবার জন্য সব সময় চেষ্টা করেছে। এখন আমরা দেখছি এই পঞ্চায়েত আসবার পর সাধারণ ক্ষেত মজুর তারা মজুরি আন্দোলনে এই পঞ্চায়েতের সহযোগিতা পাচ্ছে। বিশেষ করে আমাদের জেলায় ডেবরা থানায় দেখেছি—এখানে বারবার বলা হচ্ছে যে সি.পি.এম. চাষবাস করতে দিচ্ছেনা, প্রাক্তন এম.এল.এ. তিনি তাঁর জমি পতিত ফেলে রেখেছিলেন ঠিক মজুরি না দেবার জন্য কিন্তু এখন আমরা দেখছি এই পঞ্চায়েত গঠিত হওয়ার পর ঐ প্রাক্তন এম.এল.এ. যিনি মজুরি দিতেননা বা কম পয়সায় খাটাত তার বিরুদ্ধে পঞ্চায়েতের সহযোগিতায় তারা আন্দোলন করছে ন্যায্য মজুরি আদায়ের জন্য। তারফলে সেখানে জোতদার যে শ্রমিকদের ন্যায্য মজুরি দিতনা, সেখানে মজুররা জমি চাষ বয়কট করেছে, ফলে জমি চাষ করতে পারেনি। এতবড় ঘটনা ঘটেছে, কংগ্রেসি এম.এল.এ.-যাকে মানুষ বিনা পয়সায় কাজ করে দিত, সেখানে ক্ষেত মজুররা আজকে পঞ্চায়েত হওয়ায় উৎসাহীত হচ্ছে, তারা সহযোগিতা করছে, গ্রামের নিচু স্তরের মানুষ আজকে পঞ্চায়েতকে বিরাট হাতিয়ার হিসাবে ব্যবহার করতে পারছে, গ্রামের মানুষের মধ্যে একটা আত্ম বিশ্বাসের মনোভাব বাড়িয়ে দিয়েছে। আমরা দেখছি জমি আন্দোলনের ক্ষেত্রে পঞ্চায়েতের ভূমিকা রয়েছে, বিরোধী বন্ধুরা বলছেন গ্রাম পঞ্চায়েতের নতুন অভিজ্ঞতা, ভূমি সংস্কারের ব্যাপারে এদের কি ভূমিকা আছে, কিন্তু আমরা জানি এত বিরাট বিরাট পদক্ষেপ নেওয়া সত্ত্বেও আর এ সি থাকা সত্ত্বেও পঞ্চায়েত সমিতির হাতে যখন ভূমি দায়িত্ব দিয়েছেন, এর ফলে যেখানে এত দিন জমি কোথায় আছে, পেতে কষ্ট হচ্ছিল সেখানে পঞ্চায়েত সমিতি দায়িত্ব নেবার পরে অনেক জমি বেরুচ্ছে। গ্রামের মানুষ জানে কোথায় জমি আছে, কোথায় দীর্ঘ দিন ধরে জমি ভেস্ট করে আছে, কিভাবে জোতদারারা জমি ভোগ দখল করছে, সেই সব জমি পঞ্চায়েতের সাহায্যে বার করা হচ্ছে, জমি গরিব মানুষকে যাতে দেওয়া য়ায় তার ব্যবস্থা হচ্ছে, গ্রামের মানুষ যারা ভূমিহীন, তাদের কারা ভূমি পাবার যোগ্য, পঞ্চায়েত সেই তালিকা প্রস্তুত করতে পারছে, এই ব্যাপারে পঞ্চায়েতের বিরাট ভূমিকা রয়েছে। তার ফলে সাধারণ মানুষ লাভবান হচ্ছে। ক্ষেত মজুর এবং গরিব মানুষ লাভবান হচ্ছে। এ ছাড়া পঞ্চায়েত পুনর্গঠনের যে কাজ করছে সে সম্বন্ধে আমি দুই একটি কথা বলতে চাই। আমরা দেখেছি পশ্চিমবঙ্গ সরকার পঞ্চয়েতকে টাকা দিচ্ছেন এবং সেই টাকা যাচ্ছে, পঞ্চায়েত উৎসাহীত হয়ে গ্রাম পুনর্গঠনের কাজ চালিয়েছে, বিভিন্ন জায়গায় ক্ষেতমজুররা কাজ পাচ্ছে, এতে মানুষের মধ্যে বিরাট উৎসাহ সৃষ্টি হয়েছে। কিন্তু একটা জিনিস দেখা যাচ্ছে, কেন্দ্রীয় সরকারের গম অনেক সময় পাওয়া যাচ্ছে না, মাঝে মাঝে কাজ করতে করতে সেই গম দেওয়া বন্ধ করে দেওয়া হচ্ছে। এই সুযোগে বিশেষকরে পঞ্চায়েতের সঙ্গে হয়ত মালিকের সংঘর্ষ ছিল, তাই তাদের উস্কানি দিয়ে ক্ষেতমজুরদের মধ্যে অসৎভাবের সৃষ্টি করা হচ্ছে, সেন্ট্রালে গম পাওয়া যাচ্ছেনা এবং এই বলে অপপ্রচার করা হচ্ছে যে সি.পি.এম.-এর লোকেরা সেই গম চুরি করে নিয়েছে—এটা অপপ্রচার করা ছাড়া আর কিছুই নয়, পুরানো পঞ্চায়েতে আগে যাঁরা ছিলেন, তাঁরা সেই পুরানো পদ্ধতিতেই কাজ করে যাচ্ছেন। হাউস বিল্ডিং-এর ব্যাপারে সরকার টাকা দিচ্ছেন, প্রয়োজনমতো টাকা দেওয়া হবে যাদের ঘর নষ্ট হয়েছে। আগের দিনে একটা ধারণা ছিল যে বেশি বেশি করে বলতে হবে, তাহলেই টাকা পাওয়া যাবে। কিন্তু দেখা গেল এবারে সরকার সব কিছু দিতে চাচ্ছেন

একটা পদ্ধতি নিয়ে এবং সরকার সব কিছু দায়িত্ব দিতে চান। আমরা দেখলাম একটা অঞ্চলের গ্রাম প্রধান, তিনি বললেন আমার অঞ্চলে যে সংখ্যক ঘর পড়েছে তাতে টাকা চাই প্রায় দুলক্ষ এবং এই টাকার কথা শুনে স্বভাবতই আমাদের সন্দেহ হয় এবং এই ব্যাপারে সরকারি অফিসার দিয়ে তদন্ত করে দেখা গেল, সেখানে মাত্র ৪৯ হাজার টাকা লাগবে। পুরানো কংগ্রেসি পঞ্চায়েত তাই এই ধরনের জিনিস করতে পারেন, তাদের বিরুদ্ধে এই অভিযোগ উঠতে পারে, কিন্তু আমরা গ্রামাঞ্চলে দেখতে পাচ্ছি বামফ্রন্ট পঞ্চায়েতরা যাঁরা রয়েছেন, তাঁরা নিষ্ঠার সঙ্গে কাজ করছেন, তাদের মধ্যে আমাদের বিরোধী দল থেকে নানা ভাবে চেষ্টা করছেন দুর্নীতি ঢোকাবার জন্য এবং এই জিনিস কংগ্রেসি পঞ্চায়েতের মধ্যেই এই জিনিস দেখা গিয়েছে। আমাদের কাছে হাউস বিল্ডিং-এর টাকা ডিস্ট্রিবিউশনের জন্য যা যাচ্ছে তা থেকে কংগ্রেসি প্রধানেরাই টাকা বেশি নিচ্ছেন।

[5-50 – 6-00 P.M.]

আমরা তাঁকে বুঝিয়েছি, দিন পাল্টাচ্ছে, এইভাবে করলে হবে না, কারণ মানুষ বুঝেছে। তিনি আমাদের কাছে হাত জোড় করে বলেছেন, আমি ফেরত দেব টাকা। আমরা তাই রেজিলিউশন করি না। এই যে পঞ্চায়েতে তারা নিষ্ঠার সঙ্গে কাজ করছে, তার ফল আমরা দেখতে পাচ্ছি। এতবড় বন্যা হয়ে গেল, এখন তার কোনও চিহ্ন দেখা যাচ্ছে না। তার কারণ সাধারণ মানুষ এগিয়ে এসেছিলেন। বন্যার প্রথম স্তরে দেখেছি পঞ্চায়েতগুলো এগিয়ে গিয়েছে এবং কংগ্রেসের প্রধানেরা বাধা দিয়েছেন। তারা বলেছেন আমরা আছি এখনও তোমরা চার্জ পাওনি। তাসত্ত্বেও আমরা দেখেছি নতুন পরিস্থিতিতে এরা খুব খাওয়াতে পারেন নি। আমাদের পঞ্চায়েতগুলোর সাথে সাধারণ মানুষ সহযোগিতা করছেন এবং তাদের সহযোগিতা নিয়ে নতুন করে কাজ শুরু হয়েছে। আমি দু-একটি সাজেশন রাখব, প্রথমত গমের ব্যাপারে বললাম। দ্বিতীয়ত বাজেট বক্তৃতায় আছে যে, যারা গ্রাম পঞ্চায়েতের সদস্য এবং শিক্ষক তারা ছুটি পাবেন। এখানে শুধু গ্রাম পঞ্চায়েতের কথাই বলা হয়েছে। কিন্তু আমার মনে হয় আরও দুটো স্তরে অনেক শিক্ষক রয়েছে। তাদের কথা ভাবতে হবে। কিছু কিছু নোটিফায়েড এরিয়া আছে, সেখানে পঞ্চায়েতও নেই, মিউনিসিপ্যালিটিও নেই। যেমন আমাদের সুতাহাটা অঞ্চলে। সেখানে যাতে পঞ্চায়েতের ব্যবস্থা হয়,সেজন্য অনুরোধ করব। মোটামুটি এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বিরোধী দলের সদস্যদের বক্তব্যে কিছু কিছু ঝাঁঝ আছে। সেই ঝাঁঝ বলতে গেলে ঝাল। সেই ঝাল হল গিয়ে এই জন্য যে তাদের যারা লোক তারা সবাই নির্বাচিত হতে পারে নি। জনসাধারণ তাদের রিজেক্ট করে দিয়েছে, ফেলে দিয়েছে। স্বাভাবিকভাবে তারা এখন সব জায়গায় বলছেন নানারকমভাবে। কেউ বলছেন, ডিকটেটর হয়ে গিয়েছেন প্রধানরা, কেউ বলছেন পঞ্চায়েত সমিতির নির্দেশেই সবাই লোকজন কাজ করছে। তাদের লোকজন যারা নির্বাচিত হলনা তাদের কথায় কাজ করছেন না। তারা বলছেন সেখানে যারা নির্বাচিত হয়েছেন তারা ডিকটেটর এবং ওঁনাদের লোক হলে তারা ডিকটেটর হতেন না। আজকে তাঁদের ব্যর্থতায়

তারা বলতে চাইছেন, বিরোধী দলের সদস্য বন্ধুরা বলতে চাইছেন, যারা নির্বাচিত হয়ে তারা অনেক কিছুই জানেন না। এটা স্বাভাবিক। ওনাদের পক্ষের লোকদের কথা া করুন। ওনারা তো সেইসব লোকদের জানেন, যারা পুরানো মহাজন, পুরানো জোত যারা গ্রামের রাজনীতিকে নিয়ন্ত্রিত করত, বড় বড় খুঁটি বেঁধে ছিল। পুরানো মহা সুদখোর, জোতদার, জমিদার তাদের বাদ দিয়ে জনসাধারণের যারা প্রতিনিধি সত্যি নির্বাচনের মধ্য দিয়ে যারা এসেছেন এরা অনেকে নবাগত। আমাদের মাননীয় মন্ত্রী মহা তার বক্তব্যে রেখেছেন--এরা তরুণ. নবাগত, নতুন যুগের আলো আজকে পশ্চিমবাং দেখা দিয়েছে। এই পঞ্চায়েত নির্বাচনকে কেন্দ্র করে নতুন করে গ্রাম বাংলা গড়ার আজকে পশ্চিমবাংলা দেখছে। নতুন করে প্রাণ সঞ্চালিত হয়েছে। সেই প্রাণের স্প আজকে আমাদের বিরোধী দলের সদস্যরা অনুভব করতে পারছে না। আজ পশ্চিমবাংলায় যে উন্নতি হচ্ছে, পশ্চিমবাংলায় যে উন্নতি আজকে হতে চলেছে, পশ্চিম লার মানুষের মধ্যে আজকে যে নতুন জাগরণ এসেছে, তার সম্বন্ধে কিছু আজকে ম মহাশয় এর মধ্যে লিপিবদ্ধ করেছেন। তিনি বলেছেন যে তিনি চাইছেন যে নির্বাচিত প্রতিনি মাধ্যমে কৃষি, গ্রামের সেচ গ্রামের কুটির শিল্প গ্রামের রাস্তাঘাট সমস্ত কিছু উন্নয়নমূ কাজ ঐসব জনগণের মাধ্যমে করতে হবে এবং আমার মনে আছে নেতাজী সুভা স্পষ্টভাবে এই কথা বলেছিলেন যে পাওয়ারস টু দি ইন্ডিয়ান পিপল। সমস্ত ক্ষমতা জনগ হাতে দিতে হবে। আজকে সমস্ত ক্ষমতাই জনগণের হাতে তুলে দেওয়া হয়েছে। অ আপনার মাধ্যমে বিরোধী দলের সদস্যদের স্মরণ করিয়ে দিতে চাই যে আজকে সুড়সুড়ি দিতে চেষ্টা করেছেন। মাননীয় মন্ত্রী মহাশয় সাব কমিটির কথা উল্লেখ করেছে কিন্তু আমি কাদের বলব কেবল কাগজে নাম বার করবার জন্যই ওঁরা এখানে আসেন স দিনই হাউসে থাকেন না। গ্রামের লোকরা মনে করেন যে বোধ হয় অ্যাসেম্বলি মিনিটই চলে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওনারা বললেন মন্ত্রী নিজে যদি সাব কমি চেয়ারম্যান হয় তাহলে তাঁদের কিছু বলার থাকবে না তাঁরা সমর্থন করবেন। এই সব ক বলে শুধু সুড়সুড়ি দিয়ে চলে গেলেন। পশ্চিমবঙ্গের আর.এস.পি., সি.পি.এম., ফরোয়ার্ড এই সব কথাবার্তা লাগিয়ে দিয়ে বলে ওনারা যে রকমভাবে ১৯৬৯/৭০ সালে চলে সেই রকমভাবে ১৯৭৮--৭৯ সাল চলবে এই রকম মনে করেছেন। যদি এই রকম ম করে থাকেন তাহলে ভুল করবেন। আজকে পশ্চিমবাংলার খেটে খাওয়া মানুষ মেহন মানুষ অত্যন্ত সজাগ অত্যন্ত বিচক্ষণ। এই কয়েকদিন আগে পঞ্চায়েত নির্বাচন হয়েছে এ যে কোনও নির্বাচন হচ্ছে পশ্চিমবাংলার মানুষ আজকে বামফ্রন্টকে পূর্ণ সমর্থন জানিয়ে ওনারা বলছেন এটা হচ্ছে ক্ষমতা দখল করার কায়দা, কিন্তু ক্ষমতা কে দখল করে জনগণই আজকে ক্ষমতা দখল করেছে। জনতা পার্টি পঞ্চায়েত নির্বাচনের আগে হাইকে দেখিয়েছিল। কিন্তু হাইকোর্ট রায় দিয়েছিল যে, এই সব বিচার এখানে হয় না। আপন ট্রাইব্যুনালে যান আইন আছে, গণতান্ত্রিক পদ্ধতিতে নির্বাচন হবে। ১৫ বছর ধরে নির্বা হয় নি। আজকে দীর্ঘ দিন ধরে যে নির্বাচন হয় নি সেই নির্বাচন গণতান্ত্রিক পদ্ধতিতে পশ্চিমবাংলার মাটিতেই অনুষ্ঠিত হয়েছে। আপনারা নির্বাচন স্থগিত করার জন্য হাইকো গিয়ে আপ্রাণ চেষ্টা করেছিলেন। পারলেন না শেষকালে হাইকোর্ট রায় দিল এই সব মাম

এখানে হয় না ট্রাইব্যুনালে চলে যান আইন অনুযায়ী কাজ করুন। যা হোক পঞ্চায়েত নির্বাচনে বামফ্রন্টকে কায়দা করা গেল না। প্রফুল্ল সেন মহাশয় বলে ছিলেন যে পার্টি সিম্বল চলবে না। কিন্তু হাইকোর্ট তা স্বীকার করে নি। মেটা কমিটির রিপোর্ট বলল নিশ্চয় আসবে। আজকে যদি কোনও প্রধান খারাপ কাজ করে তাহলে তাকে ধরবেন কি করে। প্রধান নিশ্চয় কোনও না কোনও দলের হবেন এবং তাহলে সেই দলের উপর রেসপন্সিবিলিটি ফিক্স হবে। কারও উপর একটা ইনডিপেনডেন্ট ক্যানডিডেটের উপর দোষ চাপবে না একটা দলের বদনাম হবে। আপনারা দীর্ঘ দিন এই সব করেছেন একজন ব্যক্তি চুরি করে চলে গেল তাকে আর ধরা গেল না আমরা দেখেছি প্রফুল্ল সেনের আমলে কংগ্রেসের ধ্বজা না নিয়ে কংগ্রেস সমর্থিত হয়ে নির্বাচনে জয়লাভ করে কাজ করতে লাগল এবং সে যা করল তাতে পার্টির কোনও দায় দায়িত্ব রইল না সব লুটপাট করে নিল। আজকে আর তা পাবেন না। কিন্তু কোথায় ছিল আপনাদের পার্টি। আজকে বামফ্রন্টের প্রতিনিধি আছে। যদি কেউ অন্যায় করে তাহলে তার বিরুদ্ধে আপনি বলতে পারবেন। একথা বামফ্রন্ট সরকার বহু দিন আগেই বলেছে। দেখা যাবে আবার চার বছর পর আপনারা নির্বাচনে যেতে পারবেন।

[6-00 – 6-10 P.M.]

বীরেনবাবু আপনি জানেন গণতান্ত্রিক পদ্ধতিতে কি আছে। আপনি দীর্ঘদিন কংগ্রেসে ছিলেন, এখন জনতায় এসেছেন, এটা আপনি ভাল করেই জানেন। কোন নির্বাচন কিভাবে করেছেন সেটা আপনার জানা আছে। কারও পাত্তা পাওয়া যেত না, অবশ্য ভোট ক্যাচার হিসাবে পাত্তা পাওয়া যেতে পারে, রেজাল্ট কি হত সেটা আপনারা ভাল করেই জানেন। অধিকাংশ পে মাস্টার, মোহরার এরা সব দুনীর্তিগ্রস্ত ছিল। জনগণ এদের সব বাদ দিয়ে দিয়েছে, দুর্নীতিগ্রস্ত লোকেদের আর কেউ চায়নি। সুতরাং পশ্চিমবাংলায় আবার ৪/৫ বছর পরে নির্বাচন হবে, তখন আপনারা জনসাধারণের কাছে গিয়ে বলতে পারবেন এই দল এই কাজ করেছে, ওদের তোমরা ভোট দিও না। যেমন করে একটা গভর্নমেন্ট ফর্ম হয় তখন তাদের এগেনস্টে বলতে পারেন, ভাল কাজ খারাপ কাজ যাই করুন না কেন, জনগণের কাছে গিয়ে বক্তব্য রাখতে পারেন। এটা তো আপনারা বলতে পারবেন। কিন্তু ইনডিপেনডেন্ট হলে চুরি করলে, অন্যায় করলে কিছু বলতে পারবেন না। এখানে লক্ষ লক্ষ হাজার হাজার টাকা খরচ হবে। কমিশন এটা ঠিকই বলেছেন রাজনৈতিক সিম্বল নিয়ে ফাইট করবেন। এই ফাইট আমরা করেছি, সেটা ভ্রান্ত প্রমাণিত হয় নি। আপনারা পঞ্চায়েত নিয়ে রাজনীতির খেলা করেছেন। সেই রাজনীতি খেলার উপরে জনতা সরকার প্রতিষ্ঠিত কমিশন যে রায় দিয়েছেন, এটা জাস্টিফায়েড হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, অনেকে বলছেন সরকারি কর্মচারিদের নিয়ন্ত্রণ--স্যার, আপনার সামনেই মন্ত্রী মহাশয় আছেন গ্রামবাংলায় এখন যে পঞ্চায়েতের কাজ হচ্ছে সেখানে আমরা কি দেখছি? সেখানকার মানুষগুলি সৎ, প্রতিটি সভাপতি, প্রধান এরা সব সৎ। তারা ঠিকভাবে কাজ করার চেষ্টা করছেন। কিন্তু সেখানকার সভাপতি, প্রধানদের আমলাতন্ত্র বিপথগামী করার চেষ্টা করছেন। এই বিষয়ে আপনাদের সাবধান হতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, একজন বি.ডি.ও. সমস্ত ক্ষমতার অধিকারী

ছিলেন। তিনি এখন একজন সভপতির অধীনে কাজ করবেন এটা যেন কিরকম লাগছে। লাগবেই তো, এতদিন ধরে আমলাতান্ত্রিক কর্তৃত্ব করে এসেছে। এখন জনগণের হাতে ক্ষমতা আসায় সেখানে মুশকিল হচ্ছে। গ্রাম পঞ্চায়েতের কোনও অফিসার নেই। এর আগে আমি মেনশনে এই কথা উল্লেখ করেছিলাম, গ্রাম পঞ্চায়েতের মাধ্যমে গ্রামের প্রধানদের দিয়ে কাজ করান হবে, কিন্তু সেক্রেটারি ছাড়া ওখানে জব অ্যাসিস্ট্যান্টের অ্যাসিট্যান্ট ইঞ্জিনিয়ারকে দিয়ে প্ল্যান করাতে হচ্ছে। স্যার, আমি রিপ্রেজেনটেটিভদের সম্পর্কে আর একটি কথা বলে আমার বক্তব্য শেষ করছি। মাননীয় সদস্য সত্য বাপুলি মশাই যে কথা বলেছেন, আমিও সেই কথা বলতে চাই গ্রাম পঞ্চায়েতে এম.এল.এরা থাকুন বা তাদের প্রতিনিধিরা থাকুন--গ্রাম পঞ্চায়েতে এম.এল.এ-দের মেম্বার করে নেওয়া হোক। মাননীয় অধ্যক্ষ মহাশয়, শ্রী সত্যরঞ্জন বাপুলি মহাশয় যেটা বলেছেন যে একটা রিপ্রেজেনটেটিভ থাকা উচিত, সেখানে সেটা যদি আইনগত ভাবে সম্ভব না হয় তাহলে অন্তত এম.এল.এ-দের যেমন জেলা পরিষদের এক্স--অফিসিও মেম্বার করে রাখা হয়েছে সেই রকম গ্রাম পঞ্চায়েতেও তাদের এক্স--অফিসিও মেম্বার করা হোক। আমি আশা করি মাননীয় মন্ত্রী মহাশয় আগামীদিনে একটি অ্যামেন্ডমেন্ট হাউসে এনে এটা করবেন। এম.এল.এরা অনেক কাজে লিপ্ত থাকেন। মাননীয় মন্ত্রী মহাশয়ের এটা বিচার বিবেচনা করে দেখা উচিত বলে মনে করি যে কি ভাবে তাঁদের রাখবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি পরিশেষে বলতে চাই যে, যেমন পাবলিক অ্যাকাউন্টস কমিটি, পাবলিক অ্যাকাউন্টস কমিটি করা হোক। ঐ পঞ্চায়েত কমিটি তারা ইমপ্লিমেনটেশনটা ঘুরে ঘুরে দেখতে পারবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কথা বলে মাননীয় মন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ এনেছেন তাকে পূর্ণ সমর্থন জানিয়েও মাননীয় মন্ত্রী মহাশয়ের প্রচেষ্টার প্রতি পূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী গণেশচন্দ্র মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পঞ্চায়েতমন্ত্রী যে বাজেট এনেছেন আপনার মাধ্যমে সেই বাজেটকে সমর্থন করে কয়েকটি কথা বলছি। স্যার, পশ্চিমবঙ্গে এই সর্বপ্রথম সর্বস্তরে সরাসরি ভোটের মাধ্যমে নির্বাচন হয়েছে। এই নির্বাচনে পশ্চিমবঙ্গের জনসাধারণ ব্যাপকভাবে অংশগ্রহণ করার সুযোগ পেয়েছেন। আর এই বামফ্রন্ট সরকার এসে এই ব্যাপক নির্বাচনের ব্যবস্থা করেছেন। এইজন্য স্যার, এই সরকারকে তথা এই সরকারের ভারপ্রাপ্ত মন্ত্রীকে আমি অভিনন্দন জানাচ্ছি। এই নির্বাচনের মাধ্যমে ক্ষমতা বিকেন্দ্রীকরণের যে নীতি এই সরকার ঘোষণা করেছেন সেই নীতি অনেকখানি কার্যকর হচ্ছে। সেখানে গ্রামের মানুষেরা, যারা মাটির কাছাকাছি থাকে সেই সমস্ত মানুষ তারা দেশ গড়ার কাজে অংশগ্রহণ করতে পারছে। যারা অতীতে অবহেলিত ছিল, নিপীড়িত ছিল সেই সমস্ত মানুষেরা পঞ্চায়েত দখল করে গ্রামের উন্নতির ব্যাপারে নিজেদের জড়িয়ে ফেলতে পারছে। সেখানে গ্রামের উন্নয়নের ছোট ছোট নানান পরিকল্পনা তারা নিচ্ছেন এবং তার মধ্যমে গ্রাম গড়ার কাজে তারা মনোনিবেশ করতে পারছেন। আজকে যে পঞ্চায়েতিরাজ প্রতিষ্ঠিত হতে চলেছে সেটা এর মাধ্যমে সাফল্যমন্ডিত হবে এটাই আমরা আশা করি। স্যার, এই প্রসঙ্গে আমি আরও কয়েকটি কথা বলতে চাই। স্যার, পঞ্চায়েতের অধীনে

অনেক স্থায়ী সমিতি আছে কিন্তু প্রকৃতপক্ষে তদের কোনও রকম ক্ষমতা নেই এবং তাদের জন্য কোনও রকম অর্থও বরাদ্দ করা হয় না। যেমন আমি বলতে পারি পূর্ত বিভাগের কথা। সেখানে এই ব্যাপারে যে সমস্ত স্থায়ী সমিতি আছে প্রকৃতপক্ষে তাদের জন্য কোনও অর্থ বরাদ্দ করা হচ্ছে না। সেখানে তাদের কোনও রকম পরিকল্পনায়ও অংশগ্রহণ করতে দেওয়া হয়না, সরাসরি সরকার সেটা নিজেরা করেন। তারপর স্যার, যে কথাটি আমি আগেও বলেছি আবার বলছি যে ঐ পঞ্চায়েত সমিতি, যাদের উপর ভূমিকা ব্যাপারে দায়িত্ব অর্পণ করা হয়েছে সেখানে সেটা আগে ব্লক লেভেল অ্যাডভাইসরি কমিটির হাতে ছিল। সেটা ছিল সরকারি মনোনীত একটি সমিতি। কিন্তু বর্তমানে পঞ্চায়েত সমিতি একটি সম্পূর্ণ নির্বাচিত সমিতি, এই সমিতিই শুধু উপদেষ্টার কাজ করবেন এটা আমরা আশা করি না। সেখানে মূল ক্ষমতাটা কিন্তু রয়ে গিয়েছে জে.এল.আর.ও হাতে, তারাই ফাইনাল অথরিটি।

[6-10 – 6-20 P.M.]

সুতরাং ব্লকের নির্বাচিত প্রতিনিধি যদি কোনও একটা সিদ্ধান্ত করেন তাহলে সেটা মানা না মানা ঐ জে.এল.আর.ও-এর উপর নির্ভর করে। অর্থাৎ জে.এল.আর.ও তাঁর পূর্ব কায়দায় সেই আমলাতান্ত্রিক ক্ষমতা ভোগ করছেন। প্রকৃতপক্ষে পঞ্চায়েত সমিতির কাছে আসল ক্ষমতা দেওয়া হচ্ছে না। এই রকম অনেক দপ্তর আছে যারা প্রকৃতপক্ষে পঞ্চায়েত সমিতির সঙ্গে সহযোগিতা করছে না এবং তার ফলে কাজ করার ক্ষেত্রে অনেক অন্তরায় দেখা দিয়েছে। আমি জানি কৃষি সম্প্রসারণ আধিকারিক, তিনি সম্পূর্ণ ভাবে বি.ডি.ও-এর অধীনে নন আবার তিনি পঞ্চায়েতের নিয়ন্ত্রণে এখনও আসেন নি। আমরা দেখেছি যে তাঁকে পঞ্চায়েত সমিতির সঙ্গে সহযোগিতা করার কথা বলা হয়েছে কিন্তু বাস্তব ক্ষেত্রে সরকারি নির্দেশনামা না যাওয়ার ফলে বিভিন্ন সরকারি দপ্তরে ভারপ্রাপ্ত অফিসার ব্লক লেভেলে আছেন তাঁরা কিন্তু টাল বাহনা করছেন। তাঁরা বলছেন যে তাঁদের ডিপার্টমেন্ট থেকে কোনও নির্দেশ আসেনি সে জন্য তাঁরা পঞ্চায়েত সমিতির সঙ্গে যুক্ত হতে পারছেন না। এইভাবে আমলাতান্ত্রিক কায়দায় পঞ্চায়েতকে হেয় করে তাঁদের নিজেদের মতো চলার চেষ্টা করছেন। কাজেই এই সমস্ত জিনিসগুলি দেখা দরকার। এখানে চৌকিদার, দফাদার সম্পর্কে অনেক কথা এখানে বলা হয়েছে। এখানে বলা হয়েছে যে ৮৭ টাকা নাকি চৌকিদাররা বেতন পায়। আমি জানিনা হলে হতেও পারে। কিন্তু যে অঞ্চল থেকে এসেছি সেই অঞ্চলে চৌকিদাররা ১২০ টাকা করে মাসে বেতন পান। এমন হতে পারে যে অনেক পঞ্চায়েতের হয়ত কিছু ফান্ড ছিলনা, যাঁরা এর আগে প্রধান ছিলেন তাঁরা অনেকে কংগ্রেস এবং জনতা দলভুক্ত ছিলেন, তাঁরা যখন এই পঞ্চায়েতের কাছে ক্ষমতা হস্তান্তর করেন তখন টাকা পয়সার জায়গা প্রায় শুণ্য রেখে গিয়েছিলেন। তার ফলে এই পঞ্চায়েত এসে নতুন ভাবে কোনও কর আদায় করতে পারেন নি এবং তাঁদের অর্থের সংস্থান ছিল না বলে কোনও কোনও জায়গায় হয়ত চৌকিদার এবং দফাদারদের বেতন দিতে অসুবিধা দেখা দিয়েছিল। কিন্তু নতুন ট্যাক্স আদায় করার সঙ্গে সঙ্গে তাদের সমস্ত বকেয়া দেওয়া হয়েছে। আমরা জানি যে পঞ্চায়েতকে সরকারি ভাবে সমস্ত অর্থ সাহায্য করে আপাতত কাজ চালানোর মতো একটা পরিকল্পনা সরকারের আছে। কিন্তু চিরদিন সরকারের উপর

নির্ভর করে যদি পঞ্চায়েত চলতে থাকে তাহলে সেই পঞ্চায়েত কোনও দিন স্বাবলম্বী হবে না। আগের পঞ্চায়েতকে আমরা দেখেছি যে তাঁদের টাকা পয়সার সেই রকম কোনও সংস্থান ছিলনা। সুতরাং ১৪/১৫ বছর ধরে যে পঞ্চায়েত ছিল সেই পঞ্চায়েত কোনও বাস্তবের কাজ কর্ম করতে পারেনি। গ্রামের কোনও উন্নয়ন তারা করতে পারেনি। কাজেই পঞ্চায়েত যদি নিজের পায়ে দাঁড়াতে না পারে তাহলে গ্রামের উন্নয়েনর ক্ষেত্রে, পঞ্চায়েতের নিজস্ব ফান্ড তৈরি করার ক্ষেত্রে তাঁরা ব্যর্থ হয় তাহলে ভবিষ্যতে এই পঞ্চায়েতের অবস্থাও তেমনি হবে। কাজেই তার জন্য বিশেষ ভাবে দৃষ্টি দেওয়ার প্রয়োজন আছে। এখানে মাননীয় পঞ্চায়েত মন্ত্রী মহাশয় আছেন, আমরা জানি যে আয় বাড়াবার জন্য বৃত্তি কর নামে একটা কর ধার্যের আইন পঞ্চায়েতে আছে। কিন্তু বর্তমানে যেখানে পৃথকভাবে সমস্ত জনসাধারণের উপর বৃত্তি কর স্থাপন করা হয়েছে সেখানে পঞ্চায়েতের ক্ষেত্রে পৃথকভাবে বৃত্তি কর রাখার প্রয়োজনীয়তা আছে বলে মনে করি না। সুতরাং এই বৃত্তি কর তুলে দিয়ে যাতে করে গ্রামে একই হারে অন্য এলাকার মতো বৃত্তিকর দিতে পারে সেজন্য এই বৃত্তিকরটা তুলে দেবার প্রয়োজনীয়তা আছে বলে মনে করি। পঞ্চায়েতের উপর অনেক দায়দায়িত্ব আছে আমরা জানি। কিন্তু আমরা দেখছি যে সরকারি টালবাহনার জন্য পঞ্চায়েত ঠিতমতো কাজ করতে পারেনি। আমরা এবারে দেখলাম যে মার্চ মাস শেষ হতে যাচ্ছে কিন্তু অনেক জায়গায় প্রয়োজনীয় গ্রান্ট গিয়ে এখনও পৌছায়নি। সে জন্য মার্চ মাসের মধ্যে যে কাজগুলি সম্পূর্ণ করার কথা ছিল সেই সমস্ত কাজ করা যায় নি। অনেক ক্ষেত্রে নানা টাল-বাহানার ফলে প্রয়োজনীয় টাকা পঞ্চায়েতের হাতে গিয়ে পৌছায়নি। পঞ্চায়েতের যে নানা রকম পরিকল্পনার ক্ষেত্রে যে সমস্ত টেকনিক্যাল অফিসার আছেন তাঁদের সহযোগিতা তাঁদের পরামর্শ বা তাঁদের অনুমতি ইত্যাদি নেবার প্রয়োজন হয় এবং সেই অনুমতির ব্যাপারে অনেক গড়িমসি দেখা যায় এবং তার ফলে পঞ্চায়েতের কাজ কর্ম করার ক্ষেত্রে অনেক ব্যধা সৃষ্টি হয়। সে জন্য আমি সরকারি দপ্তরে যে সমস্ত কর্মীরা আছেন তাঁদের কাছে মাননীয় মন্ত্রী মহাশয়ের মাধ্যমে অনুরোধ জানাব যে পঞ্চায়েত যাতে সুষ্ঠভাবে কাজ করতে পারে সে জন্য সহযোগিতা করুন। আজকে আমরা দেখছি যে চৌকিদার এবং দফাদাররা একটা দ্বৈত শাসনের মধ্যে আছেন। একদিকে তাঁরা হোম ডিপার্টমেন্টের নিয়ন্ত্রাধীনে আছেন, অপর দিকে তাদের বেতন চাকুরির সমস্ত নিয়মাবলি ইত্যাদি ঠিক করে পঞ্চায়েত দপ্তর। এই দুই দপ্তর এদের কন্ট্রোল করছে। তার পরে দেখা যাচ্ছে বাস্তব ক্ষেত্রে এই সব চৌকিদারদের কাজ করতে খুবই অসুবিধা হচ্ছে। হোম ডিপার্টমেন্ট এক রকম কথা বললেন, পঞ্চায়েত ডিপার্টমেন্ট আর এক রকম কথা বললেন, পঞ্চায়েত প্রধান হয়তো চৌকিদারকে বললেন পঞ্চায়েতের একটা কাজ করতে, ওদিকে দারোগা সাহেব বললেন যে তুমি এখানে হাজিরা দিয়ে আমার কাজ কর, এই দোটানার মধ্যে পড়ে চৌকিদারদের অবস্থা শীরে ওঠে। সেই জন্য বলছি, চৌকিদারদের একটা পথে নিয়ে আসা উচিত। তাদের শ্রম শক্তি সেটাকে গ্রাম উন্নয়নের কাজে ব্যয় করলে সেই শ্রমটা সফল হতে পারে। এই ভাবে একদল কর্মচারীকে দ্বৈত শাসনের আওতায় রাখা ঠিক নয় বা দ্বৈত নিয়ন্ত্রণ ব্যবস্থায় থাকা উচিত নয়। চৌকিদার, দফাদারদের যা অবস্থা ছিল, সেই অবস্থা এই ফ্রন্ট সরকার আসার ফলে অনেক উন্নতি হয়েছে বটে তবে তাদের অবস্থার আরও উন্নতি হোক, তাদের চাকুরির

নিরাপত্তার ব্যবস্থা হোক, তাদের পঞ্চায়েতের মাধ্যমে গ্রাম উন্নয়নের কাজে আরও ব্যাপক ভাবে নিয়োজিত হোক, এটাই আমার বক্তব্য। পঞ্চায়েত সম্পর্কে অনেক কথা উঠেছে। তাদের অনেকের অভিজ্ঞতা নেই, তাদের উপর দায়িত্ব চাপিয়ে দেওয়া হয়েছে, কিন্তু এটা ঠিক কাজ না করলে অভিজ্ঞতা হবে কোথা থেকে, কাজের মাধ্যমে মানুষের অভিজ্ঞতা হয়। এই সম্পর্কে আমি বলতে চাই যে এক জায়গায় সমস্ত পঞ্চায়েতের প্রেসিডেন্ট, পঞ্চায়েত সদস্যদের দিন ধরে মিটিং করে বক্তৃতা দিলে সমস্ত পঞ্চায়েতের কাজ কর্ম তারা অবহিত হবেন, এই কথা ভাবার দরকার নেই, সেই জন্য আরও ব্যাপক ভাবে হাতে কলমে শিক্ষা দেওয়া দরকার যাতে প্রকৃত পক্ষে পঞ্চায়েতের কাজ কি ভাবে চলতে পারে, তাদের উপর যে দায়িত্ব আছে, সেই দায়িত্ব তারা কি ভাবে পালন করবেন, এটা তাদের শিখিয়ে দেওয়া দরকার। আমরা বিভিন্ন অফিসারের সঙ্গে কথা বলে দেখেছি, এদের ট্রেনিং না দেওয়ার ফলে কাজের অন্তরায় হয়ে পড়েছে। এরা সব জিনিস বুঝতে পারছেন না, হয়তো আরও শিক্ষার দরকার। ট্রেনিং দিয়ে গ্রামের উন্নয়নের কাজে নিয়োগ করলে অনেক ভাল কাজ ওঁরা করতে পারবেন। কারণ গ্রামে অনেক অভিজ্ঞতা সম্পন্ন লোক আছেন, সৎ লোক আছেন, যে কোনও সরকারি অফিসারের চেয়ে দক্ষ প্রশাসক হিসাবে তাঁরা কাজ করতে পারবেন, আরও ভাল উন্নতি করতে পারবেন এই আশা রাখি। সুতরাং আজকে পঞ্চায়েতের যে ব্যয়বরাদ্দ এখানে উপস্থাপিত করা হয়েছে, তাকে সম্পূর্ণ ভাবে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিজয় বাউড়ি ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আজকে মাননীয় পঞ্চায়েত মন্ত্রী এখানে যে বাজেট পেশ করেছেন, আমি তার উপর কয়েকটি কথা বলতে চাই। আপনি জানেন যে মাননীয় মন্ত্রী তাঁর বাজেট ভাষণের শুরুতে বলেছেন গত নির্বাচনের কথা এবং এই পঞ্চায়েত নির্বাচন সম্পর্কে বলতে গিয়ে তিনি বলেছেন যে সমস্ত রাজনৈতিক দল যাতে মতাদর্শের ভিত্তিকে নির্বাচনে অংশগ্রহণ করতে পারে এবং জনসাধারণ যাতে রাজনৈতিক চেতনা সম্পন্ন হয় এবং তার ভিত্তিতে যাতে জনসাধারণ নির্বাচনে অংশগ্রহণ করতে পারে এবং তাদের পছন্দ মতো যে কোনও রাজনৈতিক দলের মতামতের ভিত্তিতে তারা যাতে নির্বাচনে অংশগ্রহণ করতে পারেন, সেই ব্যবস্থা তিনি করেছেন। আমরাও মনে করি এর ভিত্তিতে অর্থাৎ মতাদর্শের ভিত্তিতে নির্বাচন হওয়া উচিত। কিন্তু এই সম্পর্কে একটা কথা বলতে চাই, গত নির্বাচনে এস.ইউ.সি.কে নির্বাচনী প্রতীক না দিয়ে রাজনৈতিক দল হিসাবে না আসার চেষ্টা করা হয়েছে। মাননীয় চেয়ারম্যান মহাশয় আপনি জানেন, সারা পশ্চিম-বাংলায় তথা সারা ভারতবর্ষে যে লোকসভার এবং বিধানসভার সাধারণ নির্বাচন হয়ে সেই সাধারণ নির্বাচনে এস.ইউ.সি.এবং এই ধরনের আরও কিছু রেজিস্ট্রার্ড দল, তারা তাদের নির্বাচনী প্রতীক ব্যবহার করতে পারেন।

[6-20 – 6-30 P.M.]

কিন্তু এই প্রথম আমরা দেখলাম বাম-ফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর --যেটা কংগ্রেসি সরকারের সময়েও হয়নি, এমন কি কেন্দ্রে জনতা সরকার প্রতিষ্ঠিত হওয়ার পরও

যা হয় নি, এই বাম-ফ্রন্ট সরকার আসার পর তাঁরা মতাদর্শগত সংগ্রামের ভিত্তিতে নির্বাচনের কথা বলে এস.ইউ.সি সহ আরও কিছু সক্রিয় রাজনৈতিক দলকে প্রতীক দিলেন না। এই প্রসঙ্গে আমি বলতে চাই যে, আজকে এর দ্বারা যদি এমন প্রশ্ন জাগে যে, এস.ইউ.সি-র রাজনীতির প্রভাব মানুষের মধ্যে যেভাবে বাড়ছে বা এস.ইউ.সি-র সঠিক বিপ্লবী রাজনীতি আজকে ক্রমে ক্রমে মানুষকে আকৃষ্ট করছে তাহলে পরে এস.ইউ.সি একটা রাজনৈতিক দল হিসাবে নির্বচনে অংশগ্রহণ করলে যে প্রশ্নের জবাব আপনাদের দিতে হবে তা দিতে পারবেন না, বা সেই সমস্ত প্রশ্ন আপনাদের ফেস করতে হবে বলেই কি এস.ইউ.সি-কে নির্রাচনী প্রতীক দিলেন না, নির্বাচনী প্রতীক নিয়ে যাতে তারা একটা রাজনৈতিক দল হিসাবে জনসাধারণের সামনে আসতে না পারে? কি স্বীকৃত রাজনৈতিক দলের অজুহাত তুলে এস.ইউ.সিকে এথেকে বঞ্চিত করলেন? মাননীয় চেয়ারম্যান স্যার, আমি এ সম্পর্কে আর একটা কথা বলতে চাই যে, ব্যয়-বরাদ্দ পেশ করতে গিয়ে মাননীয় মন্ত্রী পশ্চিমবঙ্গের বিভিন্ন উন্নয়নমুলক কাজের কথা বলেছেন। কিন্তু আমরা লক্ষ্য করেছি আজকে ৩০ বছর দেশ স্বাধীন হবার পর পশ্চিমবাংলা বিশেষ করে গ্রামবাংলার অবস্থা সত্যিই খুব খারাপ, রাস্তাঘাট নেই, জল-কলের ব্যবস্থা নেই, হাসপাতাল নেই, শিক্ষায়তন নেই। এই রকম একটা অবস্থায় আমাদের দেশের শতকরা ৭৫ ভাগ মানুষ বসবাস করেন। এই রকম সাব-হিউম্যান স্টেজে তাঁরা বসবাস করছেন। অথচ এইরকম একটা পরিস্থিতিতে উন্নয়নমূলক কাজের মামে মাননীয় পঞ্চায়েতমন্ত্রী এই খাতে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন মাত্র ১৩ কোটি টাকার মতো। অথচ আমরা দেখছি এর পাশাপাশি শহরাঞ্চলের পৌর-এলাকায়, পশ্চিম-বাংলার মাত্র ২৫ ভাগ মানুষ বসবাস করেন। একথা কেউ আপনারা অস্বীকার করতে পারবেন না যে, গ্রামের সেই সমস্ত মানুষের চেয়ে এরা অনেক বেশি সুযোগ- সুবিধা পান। আর এদের জন্য--এই শতকরা ২৫ ভাগ শহরাঞ্চলের অর্থাৎ পৌর এলাকার মানুষের জন্য পৌর খাতে বরাদ্দ করা হয়েছে ২৮ কোটি টাকারও বেশি। তাহলে যেখানে পৌর খাতে শতকরা ২৫ জন মানুষের জন্য ব্যয় করা হচ্ছে ২৮ কোটি টাকা, সেখানে পঞ্চায়েত খাতে শতকরা ৭৫ ভাগ মানুষের জন্য ব্যয় বরাদ্দ ধরা হয়েছে ১৩ কোটি টাকা। কাজেই যে উন্নয়নমূলক কাজের কথা মাননীয় মন্ত্রী বলেছেন তা কাগজেই থাকবে, না সত্যিকারের কাজ হবে? এই প্রশ্ন আমি মন্ত্রী মহাশেয়ের কাছে রাখছি। আশা করি তিনি তাঁর জবাবি ভাষণে এ সম্বন্ধে কিছু বলবেন। মাত্র এই ১৩ কোটি টাকার বরাদ্দ দিয়ে তিনি কি উন্নয়নমূলক কাজ করবেন পশ্চিমবাংলার গ্রামের মানুষের জন্য? এই প্রসঙ্গে আমি আর একটা কথা বলতে চাই যে, পঞ্চায়েতের বিভিন্ন ক্ষেত্রে যে করের ব্যবস্থা আছে সেই সম্পর্কে সেই সমস্ত কর আপনি জানেন এবং আমরাও জানি যে, বিগত কংগ্রেস সরকার গ্রামের জোতদার শ্রেণী এবং গরিব মানুষের দুটো আয়ের গড় হিসাব করে কর ধার্য করেছিলেন এবং তার দ্বারা আমাদের দেশের এই পশ্চিমবাংলার গ্রামের মানুষের অর্থাৎ গরীব মানুষের স্বার্থ বিরোধী কাজ করবে তারা জোতদারদের মূলত স্বার্থ রক্ষা করেছেন এই করের ব্যাপারে। আমি এই ব্যাপারে মাননীয় মন্ত্রীর বাজেট বক্তৃতায় কিছু ইঙ্গিত পেলাম না যে তিনি আইন করে বা আইনের সংশোধন করে গরিব মানুষকে এই কর থেকে রেহাই দেবেন আমি মনে করি এই করের নীতি সম্পর্কে বামফ্রন্ট সরকারের একটা সঠিক দৃষ্টিভঙ্গি হওয়া উচিত এবং

তা হচ্ছে যেখানে নিত্য প্রয়োজনীয় জিনিস পত্রের মূল্য বৃদ্ধি ঘটেছে, যেখানে মানুষের মনুষ্যত্বের অধিকার রক্ষা করতে পারছে না সেখানে কিভাবে এই সমস্ত গরিব মানুষকে সমস্ত প্রকার কর থেকে রেহাই দেওয়া যায় সেই সম্পর্কে চিন্তা করে মাননীয় মন্ত্রী মহাশয় যে বিল আনবেন বা আইন প্রণয়ন করবেন তার কোনও ইঙ্গিত আমি দেখতে পেলাম না। আমি এই ব্যাপারে বিবেচনার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে প্রস্তাব রাখছি যাতে করে পশ্চিমবাংলার গরিব মানুষের সমস্ত প্রকার কর থেকে রেহাই দেওয়া যায়। এবং এই গরিব মানুষদের পরিবর্তে গ্রামের যারা জোতদার শ্রেণী ধনিক শ্রেণী, তাদের উপর এই কর বৃদ্ধি করে এই গরিব মানুষের পরিবর্তে তাদের কাছ থেকে কি ভাবে আদায় করা যায় সেটা চিন্তা করা উচিত। আমি এই প্রসঙ্গে আর একটি কথা বলতে চাই। গ্রামে ২৫ টাকা করে বাড়ি তৈরি করলে গ্রাম পঞ্চায়েতকে দেওয়ার একটা নিয়ম আছে। কংগ্রেস সরকারের আমলে আমাদের দেশের জোতদার শ্রেণীর স্বার্থ রক্ষা করার জন্য এটাও তারা করেছিলেন। কারণ যেখানে একটা ক্ষেত-মজুরকে কুঁড়েঘর তৈরি করার জন্য ২৫ টাকা দিতে হবে সেখানে একজন জোতদার তার দালান তৈরি করার জন্যও তাকে তাই দিতে হবে। যদিও এটা কার্যকর হয়নি কিন্তু নিয়ম আছে। এটা গরিব মানুষকে সম্পূর্ণ রেহাই দিয়ে জোতদার শ্রেণীর কাছ থেকে যদি মাননীয় মন্ত্রী মহাশয় আদায় করার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা চেষ্টা করেন তাহলে খুব ভাল হয়। আমি এই সম্পর্কে মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমি আর একটি কথা বলছি, আমরা বিভিন্ন জায়গায় দেখেছি, পঞ্চায়েতকে অন্যান্য দপ্তরের মতন দলীয় স্বার্থে ব্যবহার করা হচ্ছে। এখানে এই বিধানসভায় এই ব্যাপারে বহুবার উত্থাপিত হয়েছে। গত বন্যার সময়ে কিভাবে দলবাজি হয়েছে তাও উত্থাপিত হয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন পঞ্চায়েতের মাধ্যমে বন্যার সময়ে সুন্দরভাবে কাজ হয়েছে কিন্তু আমি জানি, এই বন্যার সময়ে পঞ্চায়েতের মাধ্যমে কিভাবে কাজ হয়েছে। যেখানে এই বামফ্রন্টের শরিকদলের পঞ্চায়েত সেখানে তারা পঞ্চায়েতের মাধ্যমে কাজ করেছেন আর যেখানে বিরোধী পক্ষের দখলে পঞ্চায়েত, --সে গ্রাম পঞ্চায়েতই বলুন বা পঞ্চায়েত সমিতিই বলুন--সেখানে কিন্তু বিরোধী পক্ষরা এই পঞ্চায়েতের মাধ্যমে কাজ করার সুযোগ পায় নি -- তারা তা থেকে বঞ্চিত হয়েছেন। সেখানে বামফ্রন্টের দলীয় ব্যক্তিরা কাজ করেছেন। এই সম্পর্কে আমি বলতে চাই যেটা আমি বিভিন্ন জায়গায় দেখেছি, যেখানে বিরোধী পক্ষের সংগঠন বা জনসমর্থন আছে সেখানে প্রয়োজন থাকলেও কোনও উন্নয়নমূলক কাজ করা হচ্ছে না অথচ যেখানে আপনাদের লোকজন আছেন, যেখানে আপনাদের সমর্থন আছে সেখানে তারা উন্নয়নমূলক কাজ বা পরিকল্পনা গ্রহণ করেছেন প্রয়োজন থাক বা না থাক। অথচ যেখানে সত্যিকারের প্রয়োজন আছে সেখানে বিরোধী পক্ষের সমর্থকদের জন্য পরিকল্পনা গ্রহণ করা হচ্ছে না। আমি এই প্রসঙ্গে আর একটি কথা বলছি--মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয়ই জানেন--পঞ্চায়েত সমিতি বা জেলা পরিষদ এম.এল.এরা সদস্য হিসাবে রয়েছেন কিন্তু এম.এল.এদের বিভিন্ন কাজে যেতে হয়--তাছাড়া বিধানসভা যখন চলে তখন এই বিধানসভা চলাকালীন এম.এল.এদের এখানে থাকতে হয়। সুতরাং এই সময়ে যদি কোনও মিটিং হয় সেখানে এম.এল.এরা উপস্থিত থাকতে পারেন না কিন্তু সেই সমস্ত পঞ্চায়েত সমিতি বা জেলা পরিষদে এম.এল.এর প্রতিনিধি রাখার নিয়ম নেই। আমি

মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যখন ঐ সমস্ত মিটিং-এ এম.এল.এরা উপস্থিত থাকতে পারবেন না তখন যেন এম.এল.এদের রিপ্রেজেনটেটিভ থাকার ব্যবস্থা করেন। সব শেষে আমি আর একটি কথা বলতে চাই যে, আজকে এই বামফ্রন্ট সরকারকে আপনারা সংগ্রামের হাতিয়ার বলছেন, আপনারা এই বামফ্রন্ট সরকারের মাধ্যমে বিভিন্ন উন্নয়নমূলক কাজ করার কথা বলেছেন কিন্তু একটা জিনিস আমরা লক্ষ্য করছি তাতে দেখছি বামফ্রন্ট সরকার বিভিন্ন জায়গায় কংগ্রেসের সাথে আঁতাত করে কাজ কর্ম করছেন।

[6-30 – 6-40 P.M.]

যেমন আমরা দেখেছি, হরিহরপাড়া ব্লক পঞ্চায়েত সমিতিতে সি.পি.এমের সভাপতি হয়েছেন কংগ্রেসের সহযোগিতায় এবং কোনও কোনও উপসিমিতিতে কংগ্রেস কর্মাধ্যক্ষ হয়েছে সি.পি.এমের সহযোগিতায় আবার কোনও জায়গায় সি.পি.এম কর্মাধ্যক্ষ হয়েছে কংগ্রেসের সমর্থনে। এইভাবেই বামফ্রন্ট সরকার তারা কাজ করে যাচ্ছে কংগ্রেসের সঙ্গে অ্যালায়েন্স করে, এটা চিন্তা করবার জন্য আমি অনুরোধ করছি যে এইভাবে কি গরিব মানুষের স্বার্থে কি কাজ করা যায়? এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় সভাপাল মহাশয়, আজকে এই বাজেটকে সমর্থন করতে পারলে খুশি হতাম, কিন্তু নীতিগত কারণে তা পারছি না। আমরা ওঁর উপর খুব ভরসা করেছিলাম এবং মনে করেছিলাম মহাত্মা গান্ধীর পথেই পঞ্চয়েতিরাজ বা গ্রাম স্বরাজ প্রতিষ্ঠিত হবে। কিন্তু দেখলাম তা হল না। অর্থাৎ পার্টিরাজ সেখানে প্রতিষ্ঠিত হল যেটা ওঁর জ্ঞাতসারে হয়েছে। একে কন্ট্রোল করবার জন্য কোনও চেষ্টা আপনার নেই, আমি প্রথমেই দুটো কারণে ওঁকে ধন্যবাদ দিই একটা হচ্ছে অনেক অসুবিধার মধ্যে তিনি নির্বাচন করেছেন, এই নির্বাচন সম্বন্ধে আমাদের মনে একটা নীতিগত পার্থক্য আছে, কারণ তাঁরা অনেককে প্রতীক দিয়েছেন অনেককে দেননি। দ্বিতীয় নম্বর কথা হচ্ছে একটা জিনিস উনি করতে পেরেছেন সেটা হচ্ছে সমষ্টি উন্নয়ন দপ্তর ও পঞ্চায়েত দপ্তর একত্র করেছেন, ক্যাবিনেটকে বুঝিয়ে এই দুটোর মধ্যে কো-অপারেট করতে পেরেছেন বলে আমি ওঁকে ধন্যবাদ দিচ্ছি। আমি আপনার মাধ্যমে দু-একটি কথা বলতে চাই। পশ্চিমবাংলায় একটা ট্রাডিশন সৃষ্টি করেছিল মহাত্মা গান্ধী স্বনির্ভর গ্রাম তৈরি করবার উদ্দেশ্য নিয়ে কিন্তু পার্টি এক্সটেনশন করবার জন্য পার্টিকে ব্যবহার করবেন এই আশা কেউ করতে পারে নি। ১৯৭২ থেকে ৭৭ সাল পর্যন্ত যে কংগ্রেস সরকার ছিল তাঁরাও চিন্তা করতে পারেন নি যে তাঁরা চলে যাবেন। মন্ত্রী মহাশয় হয়ত বলবেন এটা আমাদের পথ নয়, অস্ত্র মাত্র এবং সেই হিসাবে একে ব্যবহার করতে হবে, সেইরকম ভাবে অশোক মেটাকে নাম্বুদ্রিপ্রাদ বলেছেন I have hope that inspite of our differences on the basis approach to the problem dealt with by the committee. এইভাবে বেসিস অ্যাপ্রোচের ডিফারেন্স আছে, ওঁরা পঞ্চায়েতে বিশ্বাস করেন একথা ঠিক কিন্তু পার্টিকে বাড়াবার জন্য ওঁরা এ কাজ করছেন তাই আমি বলতে চাই আপনারা আজ যে জিনিস করছেন পরবর্তী কালে এটা বুমেরাং হয়ে আপনাদের বিরুদ্ধেই যাবে। যে নীতিতে আপনারা করছেন সেটাই বুমেরাং

হয়ে আপনাদের উপর পড়বে। সংবিধান একটা আছে সেটা মেনে আপনাদের চলতে হবে। আমাদের একটা অডিট আছে যাকে মন্ত্রী মহাশয়ও ভয় করেন, পি.এ.সি. আছে যেখানে অফিসারদের কৈফিয়ত দিতে হয়, আজকে জেলা পরিষদ আঞ্চলিক পরিষদ বা গ্রাম পঞ্চায়েতে কি দেখছি? কোথাও দেখছি কোনও রেসট্রিকশন নেই, সমষ্টি উন্নয়নের মধ্যে দিয়ে বি.ডি.ওরা চাকরি করেন, কনফিডেনসিয়েলি তাঁদের জিজ্ঞাসা করুন তাঁরা কি কাজ করতে পারছেন? আপনি বলেছেন তরুণ, অভিজ্ঞতায় নবীন এবং পঞ্চায়েত আন্দোলনে নবাগত, এই নবাগতদের ৩ দিনের ট্রেনিংয়ের ব্যবস্থা করলেই কি তারা শিক্ষিত হয়ে গেল? তাদের হাতে হাজার হাজার টাকা দিচ্ছেন, কিন্তু চেকের কি কোন ব্যবস্থা করেছেন? কিন্তু এটা হওয়া উচিত, অশোক মেটা বলেছেন সিম্বল দিয়ে ইলেকশন করা উচিত। সমস্ত পার্টিকে কি সিম্বল দিয়েছিলেন? অশোক মেটা কমিটির আর কোন কোন রেকমেনডেশন আপনারা গ্রহণ করেছেন তারা আপনার এই এতবড় বাজেট বক্তৃতার মধ্যে কোথাও নেই। এখানে লেখা আছে সোশ্যাল অডিট, কিন্তু এই বাজেটের মধ্যে কোথাও কি লেখা আছে সোশ্যাল অডিট হবে, কন্ট্রোল করবেন? আমাকে সেদিন একজন বললেন এখন আমি সি.পি.এম. হয়েছি, অন্য সময় ঠিক আছি। এই সমস্ত লোক সি.পি.এমের নাম করে বি.ডি.ওকে ভয় দেখিয়ে টাকা চুরি করছেন। আপনারা এদের কন্ট্রোল করবার একটা ব্যবস্থা করুন। মন্ত্রীদের জন্য পি.এ.সি আছে, দিল্লিতে লোকপাল হচ্ছে সেখানে এদের জন্য একটা ব্যবস্থা থাকবে না? সমস্ত লোক সাধু? আপনি এই যে বিকেন্দ্রীকরণ করেছেন তার জন্য ধন্যবাদ দিচ্ছি কিন্তু তারজন্য একটা চেক বা কন্ট্রোল থাকা উচিত। আপনি কি জানেন না যে বিভিন্ন জায়গায় টাকা তচরুপ হচ্ছে এবং বি.ডি.ওরা কিছুই করতে পারছেন না। আপনি কি পঞ্চায়েতের দ্বারা গ্রাম সমাজ তৈরি করবেন, না পঞ্চায়েতের দ্বারা দলকে এক্সটেন করবেন? কংগ্রেস যা করেছে তার আমরা সমালোচনা করি, ইতিহাস যখন লেখা হবে তখন আপনাদের কথাও লেখা হবে। আমরা চাই বিকেন্দ্রীকরণ হোক, কিন্তু দেখতে পাচ্ছি এক বছরে নির্বাচনের মধ্যে দিয়ে পঞ্চায়েত ফেল করেছে, নতুন যারা এসেছে, প্রথমে তাদের কিছু ক্ষুধা আছে কিন্তু আমার কথা হচ্ছে চুরি যারা করছে তাদের আপনি সমর্থন করছেন কেন? অর্থাৎ তারা যদি চোর হয় তাহলে আপনি তাদের রাজা হবেন।

[6-40 – 6-50 P.M.]

কারণ সমস্ত দায়িত্ব আপনার। পঞ্চায়েত যদি ভালভাবে না চলে তাহলে আপনিই দায়ী হবেন। অশোক মেটা কমিটি যে সমস্ত কথা বলেছেন সবগুলি আপনি বিচার করে দেখবেন। অনিলবাবু যে কথা বলেছেন আমি তাঁর সঙ্গে একমত এবং এজন্য আমি তাঁর প্রশংসা করি। তিনি সত্য কথাই বলেছেন যে একটি লেজিসলেটিভ কমিটি হওয়া উচিত একে সাকসেস করার জন্য। আমরা চাই পঞ্চায়েত সাকসেস হোক কিন্তু সি.পি.এম সেটা চায়না, কারণ সেটা হলে তাদের বিপ্লব হবে না। তাঁর ক্ষমতা কুক্ষিগত করতে চায়, ক্ষমতা বিকেন্দ্রীকরণ করতে চায় না। কাজেই পঞ্চায়েত সাফল্যমন্ডিত হোক এটা সি.পি.এম. চাচ্ছে না। আপনার উপর আমরা বিশ্বাস রাখি এবং সাত্তার সাহেবও আপনাকে বিশ্বাস করেছেন। আমরা বিশ্বাস করি আপনি পঞ্চায়েতকে সুস্থ রূপ দিয়ে, গ্রামকে স্বাবলম্বী এবং স্বনির্ভর

করে সকলকে নিয়ে একটা ইতিহাস সৃষ্টি করতে পারবেন। টাকা বেশি দেওয়া হয়নি, কাজেই দেখছি প্রতিবছরেই এর জন্য যে চেকআপ করা দরকার সেটা আপনি করছেন না। আমরা কমপ্লেন করছি একটা এনকোয়ারি পর্যন্ত করছেন না। শুধু বি.ডি.ও.-রা সরকারি কর্মচারী, তারা হা-হুতাশ করছেন কিন্তু কাজ করতে পারছেন না, চাকরি চলে যাবে এই ভয় পাচ্ছেন। আমরা অনেক সময় তাঁদের বলেছি আপনি যান উত্তরে তাঁরা বলেছেন আমার যাবার অধিকার নেই। সকলের মত নিয়ে, সকলকে নিয়ে চলা এটাই পঞ্চায়েতের কাজ। কিন্তু আমরা দেখছি গ্রামে সি.পি.এম. পঞ্চায়েত নির্বাচন হয়নি, সেখানে প্রধানকে কাজ করতে দিচ্ছে না। আপনার কাছে এ বিষয়ে চিঠি লেখা হয়েছে কিন্তু কোনও ব্যবস্থা হয়নি। আমি আরেকটি আবেদন করব যদি পঞ্চায়েতকে দিয়ে সত্যিকারের কাজ করাতে চান তাহলে কমিটি করুন এবং রিভিউ কমিটি সরকারি লেভেল থেকে করা হোক, কিভাবে কাজ করা হচ্ছে সেটা দেখার জন্য। মন্ত্রী মহাশয়ের ভিজিল্যান্স থাকে এরকম একটা সংস্থা তৈরি করুন যাতে কুইক ব্যবস্থা হয় সেটা করুন এবং তাঁরা পঞ্চায়েতের উর্ধ্বে থাকবেন। তারপর আপনি বলেছিলেন আদায়কারীদের বিষয়টা পে-কমিশনে পাঠাবেন। সেটার কি করলেন জবাবি ভাষণে বলবেন। অনেক জায়গায় পঞ্চায়েতের বাড়ি তৈরি হয়নি এটা আমরা জানি। কিন্তু যেখানে বাড়ি তৈরি হয়েছে সেখানে তাঁরা সেটা ব্যবহার না করে ঘরভাড়া করে কাজ করছেন। এটা কেন হবে? আপনি একটা নীতি নিন যে ভবিষ্যতে সেই ঘর ব্যবহার করা হবে কিনা? বিরোধীদলের লোকের বাড়ির সামনে টিউবওয়েল পড়েছে কাজেই সেটা রাখবেন না এই নীতি পরিত্যাগ করুন। এটা যদিও খুব ছোট কথা তবু আপনাকে এটা আমি বললাম। আর একটি কথা সেটা আমি বলতে চাই আদায়কারীদের কথা, তারা ঘুরে ঘুরে কাজ করে, তাদের কোনও স্ট্যাটাস নেই, তাদের সম্বন্ধে একটু চিন্তা করবেন এই আশা আমি রাখছি তারপর আমি যেটা বলতে চাই যে আপনারা স্ট্যানডিং কমিটি করুন যেটা পার্লামেন্ট-এ আছে। যদি স্ট্যান্ডিং কমিটি করেন তা হলে পঞ্চায়েতের গ্রোথ ভাল হবে বিশ্বাস করি এবং পঞ্চায়েত সুষ্ঠভাবে গ্রামের উন্নয়নের পথে তাঁর কাজ সাকসেসফুল হবে। তারজন্য মন্ত্রী মহাশয়, নিশ্চয় প্রচেষ্টা চালাবেন এই বিশ্বাস রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিক্রম টুডু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পঞ্চায়েত মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দের দাবি এখানে রেখেছেন তাকে পূর্ণসমর্থন করছি এবং সমর্থন করতে গিয়ে আমি পঞ্চায়েত সম্বন্ধে কয়েকটি কথা বলতে চাই সেটা হচ্ছে আমি বহুদিন থেকে পঞ্চায়েতের সদস্য আছি অর্থাৎ আপনি জানেন পুরুলিয়া জেলা যখন বিহারে ছিল তখন আমি পঞ্চায়েতের সদস্য ছিলাম এবং বিহার থেকে যখন পশ্চিমবাংলায় এল তারপরেও আমি বহুদিন যাবত পঞ্চায়েতে আছি এবং বিগত সরকারের আমল থেকে আমি পঞ্চায়েতে নির্বাচিত হয়েছিলাম। বিগত সরকার বে-আইনিভাবে ১৬,১৭ বছর ধরে পঞ্চায়েত চালিয়েছেন তখনও আমি অঞ্চল পঞ্চায়েতের একজন সদস্য ছিলাম। এখন আমাদের দীর্ঘদিনের পঞ্চায়েতের এই পাপ পঞ্চায়েতের কাজকর্মের যে অভিজ্ঞতা এবং আজকের দিনে পঞ্চায়েতের কাজকর্মের যে অভিজ্ঞতা এই দুটো মিলিয়ে দেখলে দেখব যে বিগত দিনের যে পঞ্চায়েত ছিল সেটা

বাস্তুঘুঘুদের এবং মাতব্বরদের পঞ্চায়েত ছিল। তারা কোনওদিন মিটিং কল করত না। দীর্ঘদিন আমরা দেখেছি তারা কোনও মিটিং কল করত না, তারা নিজেদের খেয়ালখুশি মতো পঞ্চায়েতের কাজ কর্ম করত। পঞ্চায়েতের মাধ্যমে যে সমস্ত উন্নয়নমূলক কাজকর্ম সাধারণ মানুষদের স্বার্থে করা উচিত ছিল আমরা কোনওদিনই তা দেখিনি।

[6-50 – 7-00 P.M.]

গ্রাম এলাকায় যে সমস্ত জোতাদর, বড় মহাজন, তারাই পঞ্চায়েতের সুযোগ সুবিধা ভোগ করত এটাই হচ্ছে আমার তখনকার দিনের অভিজ্ঞতা। এখন পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকারের আমলে ৩৬ দফা কর্মসূচি অনুযায়ী এক বৎসর পর পঞ্চায়েত নির্বাচন হয়েছে। এই পঞ্চায়েত নির্বাচনের পর পঞ্চয়েতের মাধ্যমে যে সমস্ত কাজ কর্ম হয়েছে এখন পর্যন্ত -- আমরা পাড়া গ্রামে থাকি, সাধারণ গরিব মানুষদের পাড়ায় থাকি, আমরা বিভিন্ন অঞ্চলের কাজকর্ম দেখে এসেছি তাতে আমরা দেখেছি পঞ্চায়েতের দৃষ্টিভঙ্গি গরিব মানুষদের পক্ষেই যারজন্য বেশির ভাগ গরিব মানুষ এতে লাভবান হচ্ছে। এই পঞ্চায়েতের মাধ্যমে যে সমস্ত কাজকর্ম হয়েছে বিভিন্ন এলাকায় বা বিভিন্ন অঞ্চলে তা হবার জন্য গরিব মানুষ যারা খেটে খায় তারা বরাবরের জন্য কাজ পেয়েছে এবং ন্যায্য মজুরি পেয়েছে। এই পঞ্চায়েত হওয়ার পর গরিব মানুষ, ক্ষেত মজুর যাদের কম মজুরিতে এতদিন ধরে খাটতে হত তারা ন্যায্য মজুরি পেয়েছে, বেশি মজুরিও পেয়েছে। আমরা পুরুলিয়া জেলার মানুষ আমরা বিগত দিনে দেখেছি যে অভাবের সময় ভাদ্র-আশ্বিন মাসে অখাদ্য কুখাদ্য খেয়ে যাদের জীবনযাপন করতে হত কিন্তু এই পঞ্চায়েতে হওয়ার পর তাদের আর এই সমস্ত খেতে হয়না, তারা অন্তত ডাল ভাত, মাছ ভাত খেতে পাচ্ছে, তারা চালও পেয়েছে। আমরা পুরুলিয়া জেলার মানুষ আমরা জানি এই সময় মানুষ কদলী, গুড়ালু ইত্যাদি খেত, বিগত কংগ্রেস সরকারের আমলে মাইলো খেত এবং মাঘ-ফাল্গুন মাসের পর জুনুর বীজ খেত কিন্তু পঞ্চায়েত হওয়ার পর এই সমস্ত খাদ্যের বাজারে আমদানি আর দেখা যায় না। সেইজন্য এই পঞ্চায়েত আজকে গরিব মানুষের পক্ষে এবং পঞ্চয়েতের সুযোগ সুবিধা তারাই পাচ্ছে। আমরা এই পঞ্চায়েতের যে এলাকায় থাকি পঞ্চায়েতের বিরুদ্ধে অনেকেই বলেছেন, পঞ্চায়েতে দুর্নীতি হচ্ছে, বি.ডি.ওরা বলছে, হ্যাঁ, বি.ডি.ও-রা বলছে এবং তার কারণ হচ্ছে আগের মতো চুরি করার সুযোগ পাচ্ছে না তাই আজকে তারা বিরোধিতা করছে, নানা রকম কুৎসা রটনা করছে। আমরা জানি পঞ্চায়েতের কাজকর্ম এখন আর শুধু প্রধানের কথায় হচ্ছে না সমস্ত সদস্যদের নিয়ে মিটিং-এ যে সিদ্ধান্ত হয় সেই সিদ্ধান্ত মতো কাজ হয়। এখন প্রতিটা জেলায় নিজেদের অঞ্চলে কোন জায়গায় কোন জিনিসের প্রয়োজন, কি সমস্যা আছে, তারা মানুষের সঙ্গে আলাপ আলোচনা করে তাদের সিদ্ধান্ত তারা স্কীম করছে এটা আজকে আমরা নতুন জিনিস দেখছি। এই জন্য এই ব্যয় বরাদ্দকে সমর্থন করে আমি আমার বক্তব্য এখানেই শেষ করছি।

**শ্রী মনীন্দ্রনাথ বর্মা :** মাননীয় স্পিকার মহোদয়, মাননীয় পঞ্চায়েত মন্ত্রী মহোদয় আজকে এখানে যে ব্যয় বরাদ্দ এনেছেন, আমি তাকে সমর্থন জানাচ্ছি এবং সমর্থন জানিয়ে

দুচারটি কথা বলতে চাই। এখানে মাননীয় বিরোধী সদস্যরা নেই। তাঁরা বাজেটের উপর সমালোচনা করার কিছু না থাকলেও দেখতে পাই প্রতিদিন বিরোধিতা করার জন্যই বিরোধিতা করে থাকেন এবং বামফ্রন্টের মধ্যে বিরোধ সৃষ্টি করার জন্য একটা সুড়সুড়ি দিয়ে থাকেন, এটাই হল তাঁদের কাজ এবং প্রতি দিনই দলবাজি ছাড়া আর কিছু দেখতে পাননা এবং এর মধ্যে যে দলবাজি খুঁজে পান তা নয়, কিন্তু তাঁদের তো আর কিছু করার নেই। আমরা জানি গত ৩০ বছর ধরে কংগ্রেস পশ্চিমবাংলা শাসন করেছে এবং তাঁরা দীর্ঘদিন এই পঞ্চায়েতে ছিলেন, সেটাও আমরা জানি এবং এটাও জানি যে গ্রামে যারা সুদখোর, মহাজন, জোতাদার, গুলিখোর, তাঁরাই পঞ্চায়েতে ছিলেন, আর এই পঞ্চায়েতের মাধ্যমে তাদের জি আর এবং টি আর বিলি ছাড়া আর কোনও কাজ ছিলনা এবং এই ব্যাপারে কে কত মারতে পারে এটাই ছিল তাদের অভ্যাস। বিগত ১৮ বছরে পঞ্চায়েত নির্বাচন হওয়ায় পশ্চিম-বাংলার মানুষ তাদের গণতান্ত্রিক অধিকার প্রয়োগ করায় সত্যিকারের যারা দরিদ্র মানুষের প্রতিনিধি, সাধারণ মানুষের প্রতিনিধি তারা এই নির্বাচনের মধ্যে দিয়ে জনগণ এবং সরকারের মধ্যে সেতু রচনা করেছে এবং সেটা সম্ভব হয়েছে এই পঞ্চায়েত দিয়ে। এটা আমরা জানি যে সরকারের সঙ্গে জনগণের যদি সহযোগিতা না থাকে, সরকারের কর্মসূচির সফল রূপায়ণ হতে পারে না। আর বিশেষ করে পঞ্চায়েত একমাত্র মাধ্যম যেটা সরকার ও জনগণকে আরও বেশি সহযোগিতার পথে ঠেলে দিতে পারে এবং এটা যে হচ্ছে বিশেষ করে আমরা দেখছি। এই যে দুর্যোগ সারা বাংলায় হয়ে গেল, যদি পঞ্চায়েত নির্বাচন না হত ,বিশেষ করে পশ্চিমবাংলার যে ১২টি জেলায় বন্যা হয়েছিল, আমি বিশ্বাস করিনা, যদি এই নির্বাচিত পঞ্চায়েত না থাকত, তাহলে এত সুন্দরভাবে, এত সুষ্ঠভাবে মানুষ দুঃখ দুর্দশা কাটিয়ে উঠতে পারত না। আমরা জানি সাধারণ গ্রামোন্নয়নের কাজ আগেও ছিল, কংগ্রেসি বন্ধুরা ছিলেন, তাঁরা গরিব মানুষকে নিয়ে কাব্য সাহিত্য রচনা করতেন, এবং চিরকালই সব বন্ধুরাই এই গরিব মানুষদেরকে নিয়ে কাব্য রচনা করেন, কিন্তু আসলে গরিব মানুষদের নিয়ে তাঁর কাব্য রচনা করলেও তাঁরা গরিব মানুষদের জন্য চিন্তা করতেন না, তা যদি করতেন তাহলে গত ৩০ বছরে গরিব মানুষ আরও গরিব হত না। ওঁরা জানেন ক্ষমতা ওঁদেয় হাত থেকে সরে গেছে এবং দীর্ঘদিন ক্ষমতায় থাকায়, ক্ষমতা হারানোটাই হচ্ছে তাঁদের মনোবেদনার কারণ। ওঁরা ভাল কাজ খুঁজে তাই পাননা, শুধু দলবাজি খুঁজে পান, তাই দলবাজির কথাই এত করে বলেন। আমি একথা বলিনা যে মাননীয় মন্ত্রী যে বাজেট পেশ করেছেন, এটা একেবারে পরিপূর্ণ বাজেট একথা বলতে চাইনা।

[7-00 – 7-10 P.M.]

কারণ আমরা জানি এটা সম্ভব নয়। তবুও অন্ততপক্ষে আমরা নির্বাচনী প্রতিশ্রুতির মধ্য দিয়ে আমরা যে মনোভাবের কথা ঘোষণা করেছি এবং সেই প্রতিশ্রুতি অনুযায়ী পঞ্চায়েত ব্যবস্থা রূপায়িত করছি এবং সেই পঞ্চায়েতের মধ্য দিয়ে গ্রামের মানুষের সেবা করার যে মনোভাব সেটা আমরা যোগাতে পেরেছি এবং এটা ঠিক যে আজকে পঞ্চায়েত ব্যবস্থার মধ্যে দিয়ে গ্রামের উন্নয়ন শুরু হয়েছে এবং আমরা আশা করি যে আগামী দিনে, আগামী বছরে আমরা আরও বেশি করে অর্থ গ্রামের উন্নয়নের জন্য সরকারের কাছ থেকে

পাব এবং গ্রামে সাধারণ মানুষের সহযোগিতায় আজকে যে কর্মযজ্ঞ শুরু হয়েছে আমরা বিশ্বাস করি এর মধ্য দিয়ে গ্রামের মানুষ-এর অন্তত কিছু উন্নতি করতে পারব। আমরা গত ৩০ বছর ধরে দেখেছি পঞ্চায়েত ব্যবস্থার মধ্য দিয়ে গ্রামের উন্নতির কোনও কাজ হয় নি। আমরা এর পরে কি দেখলাম, রাস্তাঘাট, সেচ ব্যবস্থা ইত্যাদি নানা কাজ বিগত কয়েক মাস যাবৎ চলছে এবং ৩০ বছরে গ্রামে যে রাস্তাঘাট তৈরি করা সম্ভব হয় নি সেটা আমরা তৈরি করতে পেরেছি। এর আগে এটা করা সম্ভব হয় নি এইজন্য যে একটা রাস্তার জন্য যে গম বা টাকা তখনকার এম.আর. ডিলার বা টি.আর ডিলাররা পেত তার থেকে সিংহভাগ পকেটে পুরে বাড়ি চলে যেত। গরিব মানুষের খাবার তারা নিজেরা ভোগ করত এবং সেই এম.আর.ডিলার, টি.আর. ডিলারদের প্রকৃতপক্ষে বলা হত, তোমরা চুরি কর। কারণ তাদের চুরি করা ছাড়া উপায় ছিল না। কারণ তাদের গমের ক্ষেত্রে কোনও সার্টেজ দেওয়া হত না। আমরা নির্বাচিত হওয়ার পরে একদল টি.আর ডিলার এসে বলল , আমদের বহু সার্টেজ হয়ে যায়, সরকার ঘাটতি দেয় না। আমাদের যদি সর্টেজ না দেন, কমিশন না দেন তাহলে চালাতে পারব না। আমি তাদেরকে জিজ্ঞাসা করি, তা আপনারা এতদিন তা বলেন নি কেন। বলেন কি কেন, ঘাটতি দাও, কমিশন দাও। তখন তারা বললেন, তাহলে সত্যি কথা বলতে হয়। হ্যাঁ বলি। আগে কি হত, আগে হয়ত ৫শো ম্যানডেজ কাজ হত, আড়াইশো দিতাম, আর অর্ধেক দামে বিক্রি করে দিতাম। আমরা কোনও সার্টেজ রাখি নি। অর্ধেক দামে বিক্রি হত ১২ ভূতে ভাগ করে খেত। একেবারে সরকারি অফিস থেকে ডিলার পর্যন্ত পঞ্চায়েত পর্যন্ত ১২ ভূতে ভাগ করে খেত। এই তাদের যে অভ্যাস, গত ৩০ বছরের অভ্যাস, সেটা নষ্ট হয়ে গিয়েছে। এখন তা সম্ভব নয়। তাই তাদের বড় মনোবেদনা, তাদের ভাবিয়ে তুলেছে। এই প্রসঙ্গে একটা গল্প বলি। কোনও একজন লোক সারা জীবন চুরি করেছে। বৃদ্ধ বয়সে তার জ্ঞান হল চুরি-করা ঠিক নয়, একটু ধর্মকর্ম করা দরকার। সে কি করল, ধর্ম কর্ম করার জন্য বন্ধু-বান্ধব নিয়ে তীর্থস্থানে বেরিয়ে পড়ল। এই সময় একটা প্লাটফ্রর্মে রাত্রি কাটাতে হবে, ট্রেন বদল করতে হবে। সারা জীবন যে চুরি করেছে, তার তো চুরি করাই অভ্যাস। চুরি না করলে তার রাত কাটবে কি করে আবার তার মনে আছে ধর্ম-কর্ম করতে হবে। তাই সে করল কি, সবাই যখন ঘুমিয়ে পড়ল, এর পুঁটলি তার কাছে, তার পুঁটলি এর কাছে রেখে দিল। ঘুম ভেঙ্গে সবাই দেখল যার পুঁটলি তার কাছে নেই, কিন্তু অন্যের কাছে আছে। সবাই বলল এই রকম কি করে হল। তখন সে বলল, ভাইরে, আমি এইটা করেছি। গত ৩০ বছরের আমার অভ্যাস, কিন্তু ধর্ম-কর্ম করতে যাচ্ছি, তাই অভ্যাস ছাড়তে পারি নি, তাই এটা করেছি। তাই কিছু মনে করো না, চুরি করি নি। অভ্যাস বশত এই কাজ করেছি, বদল করেছি। কাজেই এই যে উদ্দেশ্য এই উদ্দেশ্যপ্রসুত মানুষ কখনও ভাল কথা চিন্তা করতে পারেন না। তাই তারা বিরোধিতা করেন ভাল কথা খুঁজে পান না। স্যার, আমি আর বেশি কিছু বলতে চাই না শুধু এইটুকু বলতে চাই যে আজকে পঞ্চায়েত মন্ত্রী যে বাজেট বরাদ্দ পেশ করেছেন তার জন্য আমি তাঁকে অভিনন্দন জানাই এবং আশা করি আগামী দিনে আমরা সকলে গ্রামের মানুষের সঙ্গে মিলে মিশে গ্রামের উন্নয়নের কাজকে ত্বরান্বিত করতে পারব। এই আশা রেখে এই বাজেটকে পুনরায় সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আতাহার রহমান ঃ** মিঃ স্পিকার স্যার, আজকে পঞ্চায়েত মন্ত্রী শ্রী দেবব্রত বন্দ্যোপ্যাধ্যায় মহাশয় আমাদের সামনে যে আগামী ১৯৭৯/৮০ সালের পঞ্চায়েতের জন্য যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন এবং তিনি সেখানে যে বক্তৃতা করেছেন তাকে আমি পূর্ণ সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। আমি সমস্ত আলোচনা শুনলাম। এবং আমি আশা করেছিলাম যে লব্ধ প্রতিষ্ঠিত বিধানসভার সদস্য যাঁরা দীর্ঘ দিন এখানে আছেন এবং বিভিন্ন ধরনের ভাষার কারচুপি করে কথার মারপ্যাচ দিয়ে যে সব বক্তব্য রাখলেন তাতে বিভ্রান্তির সৃষ্টি করে কোনও তথ্যমূলক আলোচনা দেখলাম না। "আমাদের মতো বিধানসভার নতুন সদস্যদের স্পষ্ট ধারণা হল যে বিরোধীপক্ষরা শুধু বিরোধিতা করবার জন্যই বিরোধিতা করলেন। এই বাজেটের বিরোধিতা করে মুর্শিদাবাদের মাননীয় সদস্য তাঁর কিছু বক্তব্য এখানে রেখেছেন। তিনি তাঁর বক্তব্যের মধ্যে দেখাতে চেয়েছেন যে দলবাজি ছাড়া পঞ্চায়েতে তিনি আর কিছুই দেখতে পাচ্ছেন না। মুর্শিদাবাদে তিনি নিজে একেবারে চুপচাপ হয়ে রয়েছেন এই সব তিনি বলছেন। আমি সাত্তার সাহেবকে বলতে চাই মুর্শিদাবাদে তাঁর নিজের অবস্থা কি? তিনি যেভাবে কুটনৈতিক কথা বললেন আমাদের বামফ্রন্ট দলের মধ্যে এই রকম ধরনের কথাবার্তা তো আমরা বলি না। আমরা তো চেষ্টা করি না যে কিভাবে বিভ্রান্ত করতে হবে। আজকে সাত্তার সাহেবের কি অবস্থা মুর্শিদাবাদে যে অবস্থার সৃষ্টি হয়েছে সেখানে প্রায় সমস্ত পঞ্চায়েতগুলি তার হাতছাড়া হয়ে গেছে গ্রামপঞ্চায়েতগুলি তাঁর হাত ছাড়া হয়ে গেছে। তিনি এখন ঠুঁটো জগন্নাথ হয়ে আজকে বিধানসভায় এসে তাঁর বক্তব্য রাখছেন। কিন্তু মুর্শিদাবাদে আর এই রকম কথা তিনি রাখতে পারেন না। এখন তিনি এই হাইকোর্টের বটতলায় এসে নিজের জীবন নির্বাহের ব্যবস্থা করেন আর এই বিধাসভায় এসে সত্য অসত্য বক্তব্য রাখতে পারছেন। মন্ত্রীদের নিয়ে একটা সাব কমিটি করা হয়েছ। কেন করা হয়েছে এই সব প্রশ্ন তিনি তুলেছেন। আজকে বামফ্রন্ট সরকারের তরফ থেকে স্পষ্ট ভাষায় বলে দেওয়া হয়েছে যে আজকে পঞ্চায়েত একটা গুরুত্বপূর্ণ দপ্তর হিসাবে পরিণত হয়েছে। গ্রামের উন্নতির ব্যাপারে সমস্ত রকম দায় দায়িত্ব এই পঞ্চায়েতের উপর দেওয়া হচ্ছে। সেখানে সমস্ত দপ্তরের কাজ হবে তাই সমস্ত দপ্তরের সমস্ত মন্ত্রী সেখানে থাকা দরকার। পঞ্চায়েত সব কিছু করতে পারবে তাতে বলার আপনাদের কিছু নাই।

[7-10 - 7-20 P.M.]

প্রশ্ন আছে সেখানে যদি কৃষিমন্ত্রী না থাকেন, আইনের প্রশ্ন যেখানে আছে সেখানে যদি আইন মন্ত্রী না থাকেন, যে অর্থের প্রয়োজন আছে সেখানে যদি অর্থমন্ত্রী না থাকেন, তারা যদি সকলে মিলে সহযোগিতা না করেন তাহলে এইসব কাজকর্ম করতে অনেক অসুবিধার সৃষ্টি হবে। এই সব কথা ভেবেই সরকার পক্ষ থেকে এই জিসিনটা করা হয়েছে। তারা কিন্তু এটাকে ভুল ব্যাখ্যা করার চেষ্টা করছেন যাতে আমদের মধ্যে একটা বিভেদ সৃষ্টি হয় আর একটি কথা আমি বলতে চাই আপনারা শুধু দলবাজির কথা তুলেছেন। আমরা খালি দলবাজি করছি এই কথা বলছেন। আমি আশা করছিলাম এই সম্পর্কে আপনারা নির্দিষ্ট তথ্য তুলে ধরবেন। কিন্তু আপনারা সেই তথ্য তুলে ধরেন নি। আমাদের মুর্শিদাবাদ জেলার ২৫১টি গ্রাম পঞ্চায়েত আছে, বেলডাঙ্গা থানায় দুটি ইউনিয়ন বোর্ড

আছে, সেখানে নির্বাচন হয়নি অন্য কারণে। ২৫১টি গ্রাম পঞ্চায়েতের মধ্যে ২২৫টিরও বেশি বামপন্থীরা দখল করেছেন। আপনারা ঐ বেঞ্চে বসে দলবাজির সমালোচনা করছেন, অথচ আমরা হিসাব থেকে পরিষ্কার একটা চিত্র দেখতে পাচ্ছি মুর্শিদাবাদ গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি থেকে আপনরা উধাও হয়ে গেছেন। জনতা পার্টির পক্ষ থেকে যে সমস্ত কথা বলা হয়েছে সেটা নিয়ে একটু আলোচনা করা যাক। মেদিনীপুরে কি অবস্থা দেখা যাচ্ছে? আপনারা বলছেন আমরা ওখানে দলবাজি করছি—কিন্তু অবস্থাটা কি? বিধানসভার নির্বাচনে আপানারা মেদিনীপুরে অনেক বেশি সিটে জিতেছিলেন। কিন্তু পঞ্চায়েত সমিতি, জেলা পরিষদ, গ্রাম পঞ্চায়েতের কি খবর সেটা নিশ্চয় আপনাদের জানা আছে। আমরা জানি এতদিন ধরে বাস্তুঘুঘুর বাসা হয়েছিল। হাজার হাজার টাকা ওখান থেকে লুঠ করেছেন। আজকে সেই লুঠ থেকে বঞ্চিত হয়ে গেছেন এবং পঞ্চায়েতে এমন একটা ব্যবস্থা তৈরি হয়েছে যে ব্যবস্থার মধ্যে উপর থেকে নিচুতলা পর্যন্ত মানুষের একটা সু-সম্পর্ক গড়ে তুলতে এই বামফ্রন্ট সরকার সমর্থ হয়েছে। আপনারা বিশেষ দলের স্বার্থে কাজ হচ্ছে এই কথা বলে মানুষের মধ্যে একটা বিভ্রান্তি সৃষ্টি করার চেষ্টা করছেন। সরকার পক্ষ থেকে বলা হয়েছে যে সমস্ত সিদ্ধান্ত গ্রহণ করা হবে সেইগুলি অঞ্চল অফিসে টাঙিয়ে দেওয়া হবে। যেমন ধরুন হাউস বিল্ডিং-এর জন্য ৫ হাজার টাকা ৫০০ পরিবারের নামে এল, তাদের নামের তালিকা টাঙানো থাকলে সেখান থেকে দেখে নিলেই হয়ে গেল। আগে এই টাকা পেতে গেলে প্রতিটি লোকেরে কাছ থেকে ৫০ টাকা ঘুস নেওয়া হত, দুবছর আগেও এই জিনিস দেখা গেছে। আজকে পঞ্চায়েতের মধ্য দিয়ে মানুষ গণতান্ত্রিক অধিকার পেয়েছে। সেই অধিকার থেকে তাদের কিছুতেই দুরে সরিয়ে দেওয়া যাবে না। মানুষ তাদের সেই অধিকার কড়ায় গন্ডায় আদায় করে নেবার চেষ্টা করছে। জোতদার, জমিদার প্রধানরা আজকে জনসাধারণের কাছ থেকে বিচ্ছিন্ন হয়ে যাচ্ছে এবং বিধানসভার বিরোধী দলের সদস্যরা জনসাধারণের কাছ থেকে বিচ্ছিন্ন হয়ে যাচ্ছে, এমন একটা পরিবেশ সৃষ্টি হয়েছে। আমরা জনসাধারণকে সঙ্গে নিয়ে কাজ করছি, জনসাধারণের পরামর্শ নিয়ে কাজ করছি। জুলাই মাসে বন্যা হয়েছে। তারপরে আবার একটা বিধ্বংসী বন্যা গোটা পশ্চিমবাংলাকে গ্রাস করেছে। আপনারা যারা সমালোচনা করছেন তারা মুর্শিদাবাদ জেলায় একবার গিয়ে দেখে আসুন, কি অবস্থা হয়েছিল, আর আজকে কি হয়েছে। মানুষ যখন ত্রাহি ত্রাহি রব ছাড়ছে, গোটা পশ্চিমবাংলা যখন বিচ্ছিন্ন হয়ে গেছে, কেউ কারও সংবাদ রাখতে পারছে না, তখন ঐদিকে যিনি বসে আছেন লাল টুসটুসে চেহারা, অতীশ সিংহ ১৯ দিন পরে কাঁদিতে উপস্থিত হলেন। তার আগে সেখানকার সাধারণ মানুষ, পঞ্চায়েত সমিতি, গ্রাম পঞ্চায়েতের সদস্যরা, জেলা পরিষদের সদস্য, বিভিন্ন ফ্রন্টের কর্মীবৃন্দ এবং বিভিন্ন সমাজসেবী প্রতিষ্ঠান তারা সেই মানুষগুলিকে উদ্ধার করার চেষ্টা করেছে। এর ফলে তাদের সঙ্গে একটা দারুণ সম্পর্ক গড়ে উঠেছে। আপনারা আজকে যে সমালোচনা করছেন তা দিয়ে পশ্চিম-বাংলার মানুষকে কখনই বিভ্রান্ত করা যাবে না। তাই আমি বলতে চাই একথা যে এই কারণেই আপনারা ত্রাহি ত্রাহি রব ছাড়ার চেষ্টা করছেন। স্যার, আজ যাদের পায়ের তলা থেকে মাটি সরে গিয়েছে আমরা দেখতে পাচ্ছি তারাই ওসব কাজ করছেন। সেখানে স্যার, আগে যারা ঐ প্রধান হতেন বা অন্তত গ্রামের মোড়ল মাতব্বর হতেন তাদেরই প্রতিনিধিরা

ঐ বেঞ্চে বসে আছেন এবং তাদেরই হয়ে প্রতিনিধিত্ব করছেন, আর সেই কারণেই আজকে এই পরিস্থিতির সৃষ্টি হয়েছে। স্যার, পঞ্চায়েতের মধ্যে দিয়ে আজকে যে কাজ শুরু হয়েছে তাতে এমন একটা পরিবেশের সৃষ্টি হয়েছে যে আগেকার সমস্ত মনোভাব সেখানে বদলে গিয়েছে। আগেকার দিনে ওরা যে সামন্ততান্ত্রিক প্রভুত্ব বিস্তারের চেষ্টা করতেন, মানুষকে গোলাম করে রাখার চেষ্টা করতেন সেই মনোভাব থেকে মানুষ আজ মুক্ত হয়েছেন। সেখানে মানুষ বুঝতে শিখেছেন, জানতে শিখেছেন। আর তা হয়েছে বলেই আমরা দেখি ওদের এত ব্যাথা, এত বেদনা, এত ঈর্ষা। স্যার, আজকে পঞ্চায়েতের মাধ্যমে যে কর্মকান্ড শুরু হয়েছে তাতে আমরা দেখছি লক্ষ লক্ষ কোটি কোটি টাকার বিলিবন্টন হচ্ছে। এই বিলিবন্টনটা যদি দু'বছর আগে হত তাহলে যে কি অবস্থা হত সেটা আমরা জানি। সেখানে তার বেশিরভাগ অংশটাই হয়ত সাধারণ মানুষের হাতে পৌঁছাত না। তারপর একজন মাননীয় সদস্য অভিযোগ করলেন টিউবওয়েল সম্পর্কে। স্যার, গ্রামের কাজকর্মের সঙ্গে আমরা যুক্ত থাকি, আমরা জানি সেখানে এই টিউবওয়েল না বসে সেগুলি ব্যক্তিগত স্বার্থে ব্যবহৃত হচ্ছে, বাড়ির স্বার্থে ব্যবহৃত হচ্ছে, বাড়ির ভেতরে তা বসানো হয়েছে। সেখানে যদি জনপ্রতিনিধিরা, সাধারণ মানুষরা বলে যে এটা সরকারের সম্পত্তি, এটাকে ব্যক্তিগতভাবে ব্যবহার করা যাবে না তাহলে সেটা কি অন্যায় হবে? আমরা জানি এইরকম সব ঘটনা হয়েছে। স্যার, এইকথা বলে মাননীয় মন্ত্রী মহাশয়ের যে ব্যয়বরাদ্দের দাবি উপস্থিত করেছেন তাকে পরিপূর্ণভাবে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**মিঃ স্পিকার ঃ** মাননীয় সদস্যগণ, আমাদের এই বাজেটের উপর আলোচনা শেষ হবার কথা ছিল ৭--৩০ মিনিটের সময়, কিন্তু যা দেখা যাচ্ছে তাতে মনে হয় আরও কিছু সময়ের দরকার। আমি তাই আমাদের নিয়মাবলির ২৯০ ধারা অনুযায়ী আলোচনার সময় আরও ২০ মিনিট বাড়াতে চাইছি, আশা করি মাননীয় সদস্যগণ এতে সম্মত হবেন। (মাননীয় সদস্যরা সম্মতি দিলেন)

এই বাজেট-এর উপর আলোচনার সময় আরও ২০ মিনিট বাড়ল।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমি যে ব্যয়বরাদ্দের দাবি পেশ করেছি তার উপর মোট ১১ জন সদস্য আলোচনায় অংশগ্রহণ করেছেন। স্যার, আমি আমরা জবাবি ভাষণের মধ্যে দিয়ে যে সমস্ত প্রশ্নগুলি বিশেষ করে বিরোধীদলের সদস্যরা তুলে ধরেছেন তার প্রত্যেকটির জবাব দেব। অবশ্য জবাব যাঁদের শোনার কথা তাঁরা অনেকেই নেই, আমি তারজন্য খুবই দুঃখিত।

[7-20 – 7-30 P.M.]

আমি যে বাজেট বিবৃতি আপনার সামনে রেখেছি সেই বিবৃতিতে আমি সংক্ষেপে হলেও তুলে ধরবার চেষ্টা করেছি যে এক বছরের মধ্যে বিশেষ করে নির্বাচনের পর জুন মাস থেকে ৮/৯ মাসে অত্যন্ত অল্প সময়ের মধ্যে পঞ্চায়েত এবং পঞ্চায়েতের মাধ্যমে যে সমস্ত কাজগুলি গ্রাম বাংলায় প্রায় ৫০ হাজার মৌজায় কার্যকর করে রূপায়িত করার চেষ্টা

হয়েছে এবং সঙ্গে সঙ্গে আগামী বছর অর্থাৎ ১৯৭৯–৮০ সালে কোন খাতে কি ব্যয় করতে চাচ্ছি তারও একটা বিবৃতি আপনার সামনে রেখেছি। পঞ্চায়েত আন্দোলনের মূল লক্ষ্য এই কথাটা বলতে গিয়ে আমি এবং আমার সরকার খুব পরিষ্কার ভাবে বলতে চাই কার্যত পঞ্চায়েত আন্দোলন-এর লক্ষ্য আমার কাছে এবং বামফ্রন্ট সরকারের কাছে অত্যন্ত পরিষ্কার, এক কথায় বলতে গেলে পঞ্চায়েত আন্দোলনের লক্ষ্য হচ্ছে গ্রামের ক্ষমতার ভারসাম্য--যেটা ইংরেজ আমলে তো বটেই এবং কংগ্রেস আমলেও গত ৩০ বছর গ্রামের ক্ষমতার ভারসাম্য যেভাবে সমাজের উপর তলার লোকের মধ্যে সীমাবদ্ধ ছিল ইকোনমিক পাওয়ার, সোশ্যাল পাওয়ার, পলিটিক্যাল পাওয়ার তার ভারসাম্য যেভাবে গ্রামীণ ধনীদের হাতে বিশেষ ভাবে পরিকল্পনা মাফিক, গত ৩০ বছরে বৈদেশিক অর্থনীতিবিদদের ভাষায় যে নওভিয়ান সেকশন জোতদার, ধনীকশ্রেণী, যাঁরা সমস্ত রকম জীবনকে নিয়ন্ত্রণ করে অর্থনৈতিক জীবন, সমাজ জীবন, সমাজের প্রতিপত্তি যাঁদের হাতে সমস্ত রকম ভাবে সীমাবদ্ধ রয়েছে সেই ভারসাম্যকে যতটা পারা যায় গ্রামের সাধারণ মানুষের দিকে, শ্রমজীবী মানুষের দিকে গ্রামীণ ক্ষমতার ভারসাম্যকে আনা সেটাই হচ্ছে আমাদের পঞ্চায়েতের মূল লক্ষ্য। আমরা যাঁরা বৈজ্ঞানিক সমাজতন্ত্রবাদে বিশ্বাসী, মার্কসবাদে, লেলিনবাদে বিশ্বাসী, আমরা জানি যে গ্রামবাংলা তো বটেই, সারা ভারতবর্ষে পৌনে ছয় লক্ষ গ্রামে যে ক্ষমতা পুঁজিবাদী শ্রেণীর হাতে আছে এবং তাদের গ্রামীণ যে ঘাঁটি রয়েছে, রুর‍্যাল বেস, বেস ইন দি কানট্রি সাইড, প্রচলিত আর্থিক, সামাজিক এবং রাজনৈতিক কাঠামোর মধ্যে তাঁকে শেষ করা যায়না। গোটা সামাজিক এবং অর্থনৈতিক অবস্থাকে--মহামতি লেলিনের ভাষায় টু স্ম্যাস দি এনটায়ারস সোশ্যাল অ্যাপারেটাস--যতক্ষণ পর্যন্ত না করতে পারব সেই দিকে যাওয়া যাবে না। কিন্তু এর মধ্যে যতখানি শিথিল করা যায়, গ্রামীণ ক্ষমতার ভারসাম্যকে শ্রমজীবী মানুষের মধ্যে আনা যায় সেটাই হচ্ছে পঞ্চায়েতের মূল লক্ষ্য। সেই লক্ষ্যে আমরা পৌঁছাতে পারব যদি গ্রামের সমস্ত পরিকল্পনা এবং প্রয়োগে গ্রামের সাধারণ মানুষকে টেনে আনতে পারি এবং পার্টনার করতে পারি, অংশিদার করতে পারি, সেই অনুযায়ী আমরা ক্ষমতার ভারসাম্যকে যদি আনতে পারি এবং সেই উদ্দেশ্যকে সামনে রেখে বামফ্রন্ট সরকার নির্বাচনে প্রতিশ্রুতি দিয়েছিল এবং ক্ষমতায় এসে ১৮ মাসের মধ্যে নির্বাচন করেছেন। এখানে গ্রামীণ স্বরাজের কথা মহাত্মা গান্ধীর কথা বলা হয়েছে। গান্ধীজীর গণমুখী যে স্বাধীনতা ছিল সেটা আমরা নিশ্চয়ই উপলব্ধি করি। কিন্তু গ্রামীণ স্বরাজ বিশেষ করে থিয়োরি অব ট্রাস্টিশিপের উপর যে গান্ধীবাদ দাঁড়িয়ে আছে--আমরা মার্কসবাদ লেলিনবাদে যারা বিশ্বাসী, আমরা এর থেকে শত যোজন বিপরীত মেরুতে অবস্থান করি এবং সেই জন্য আমরা পরিষ্কার ভাবে বলতে চাই, সেই এথিক্স সেই তত্ত্বের উপর প্রতিষ্ঠিত যে গান্ধীবাদ, সেই গান্ধীবাদ কিন্তু গ্রামীণ ভারসাম্যকে আনেন না। সেই পার্থক্যটা চেয়েছিলাম এবং বামফ্রন্ট থেকে বলেছিলাম যে আমরা ক্ষমতায় প্রতিষ্ঠিত হবার পরে ৩০ দফা কর্মসূচির মধ্যে ছিল পঞ্চায়েত নির্বাচন করব, গ্রামের মানুষের হাতে, নিচের তলার মানুষের হাতে ক্ষমতা দেব, ডেলিগেশন অব পাওয়ার করব এবং শুধু ডেলিগেশন অব পাওয়ার নয়, ডেলিউশন অব পাওয়ার এর কথা আজকে ওঁরা বলছেন--খুব হাসি লাগল, বিরোধী দলের সদস্য বলাই বাবু কতকগুলি কথা বললেন, আমাদের বিরোধিতা করতে গিয়ে উনি সমর্থন

করে বসে আছেন। তিনি যে কথাগুলি বললেন, সমস্ত পত্র পত্রিকাগুলো আমার কাছে আছে, ১৯৭৩—৭৪ সালের কথাগুলো উনি বলেছন, সেদিন আমরা ছিলাম না সাত্তার সাহেবরা তো বহাল তবিয়তে ছিলেন, সেই সময়কার হিসাবগুলো তিনি পেশ করলেন। কিন্তু বলাই বাবু বিরোধিতা করতে গিয়ে আমাদের সরকারকে সমর্থন জানিয়ে বসে আছেন, না জেনে ভুল বশত। উনি আমাদের সাপোর্ট করে বসে আছেন। কিন্তু একটা জায়গায় সুন্দর ভাবে চেপে গেছেন। ১৯৭৩—৭৪ সালের বিশেষ করে ন্যস্ত যে সব কাজ ইংরাজিতে যাকে বলে অ্যাসাইন্ড ডিউটি, সেই অ্যাসাইন্ড ডিউটিতে, যেখানে পঞ্চায়েতের মাধ্যমে সরাসরি ভাবে কাজ করার জন্য কাজ, মানুষ এবং টাকা দেওয়া হয়, সেই হিসাব যখন পেশ করেন, ১৯৭৩—৭৪ সালে ৯৯ কোটি ৮৫ লক্ষ টাকা তামিলনাড়ুতে দেওয়া হয়, তারপর পর পর বলতে বলতে বললেন গুজরাটে ৫০ কোটি টাকা অন্ধ্রে ৪৮ কোটি টাকা--একেবারে চেপে গেলেন সুন্দরভাবে যখন পশ্চিমবাংলায় পৌঁছলেন, তখন সাত্তার সাহেবের দল কোনও হিসাব দিতে পারেন নি, নট অ্যাভেলেবল, কোনও খবর নেই পশ্চিমবাংলার খাতে। এদিকে বলাই বাবুদের জানিয়ে রাখতে চাই যে ১৯৬০ সালে তামিলনাড়ুতে পঞ্চায়েত রাজ এসেছে, ১৯৭৩ সালে, নিয়ার অ্যাবাউট ১৩ বছর, আর আমাদের বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পরে আপনাদের জেনে রাখা ভাল, কিছুটা হিসাব আমি পেশ করেছি, যেখানে বলবার চেষ্টা করেছি যে তিনটি অ্যাসাইন্ড ডিউটি, ন্যাস্ত কাজ রুর‍্যাল ওয়ার্কস প্রোগ্রাম, ফুড ফর ওয়ার্ক প্রোগ্রাম, রুর‍্যাল রিকনস্ট্রাকশন প্রোগ্রাম, তাতে আমরা ৩৮ কোটি টাকা এবং প্রায় সোয়া লক্ষ মেট্রিক টন চাল, যার ক্যাশ ভ্যালু হচ্ছে ১৪ কোটি টাকা, মোট ৫২ কোটি টাকা আট মাসের মধ্যে পঞ্চায়েতের মাধ্যমে সরাসরি ভাবে গ্রাম পঞ্চায়েতের হাতে আমরা তুলে দিয়েছি। এটাই শেষ নয়, বলাইবাবুরা জেনে রাখুন--(**এ ভয়েস—এর মধ্যে কেন্দ্রের কতখানি আছে?**) তারমধ্যে আমি বলবার চেষ্টা করব কেন্দ্রের কতখানি আছে। দু'নং কথা হচ্ছে, এছাড়াও ইন্টিগ্রেটেড রুর‍্যাল ডেভেপলমেন্ট, সেন্ট্রাল অ্যাসিস্ট্যান্ট এবং অন্যান্য পরিকল্পনার মাধ্যমে আরও ১৬ কোটি টাকা বা ১৯ কোটি টাকা, অর্থাৎ সর্বসাকুল্যে ১ বছরের মধ্যে অ্যাসাইন্ড ডিউটিতে -- ৮ মাসের মধ্যে ৭০ কোটি টাকা গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি এবং জেলা পরিষদের হাতে আমরা ন্যস্ত করেছি। ১৩/১৪/১৫ বছরে যেখানে মহারাষ্ট্র পৌঁছতে পারেনি, অন্ধ্র যেখানে পৌঁছতে পারেনি, বামফ্রন্ট সরকার ৮ মাসের মধ্যে ৭০ কোটি টাকা অ্যাসাইন করেছে,.এটা আপনাদের জানিয়ে রাখা দরকার। তিন নং কথা হচ্ছে, আমি এখন যে প্রশ্নে আসতে চাই, সেই জবাবটা দেবার আগে যে সমস্ত কথাগুলো কেবিনেট সাব কমিটিতে উঠেছে, সেইকথাগুলোর জায়গায় যেতে চাই। এই ডেলিগেশন অ্যান্ড ডেভলিউশন অব পাওয়ার করতে গিয়ে যে প্রশ্নটা সবচেয়ে বড় হয়ে দাঁড়িয়েছিল আমাদের সামনে, কোটি কোটি টাকা দিচ্ছি খরচ করবার জন্য, কিন্তু ওরা যারা ৩০ বছর ধরে ছিলেন, তারা কোন জায়গায়, কোন সেমব্লেন্স অব ইনস্টিটিউশিন, সেমব্লেন্স অব ইনফ্রাস্ট্রাকচার অ্যাট দি বেস লেভেল কোনও নিচু কাঠামোর ইনফ্রাস্ট্রাকচার ছিল না, যে ইনফ্রাস্ট্রাকচার ছিল না, কয়েকটি দফাদার, চৌকিদার ছাড়া। আর পঞ্চায়েত সমিতি লেভেলে ইনফ্রাস্ট্রাকচার বলতে কয়েকটি পিওন, কয়েকটি ক্লার্ক এবং জেলা পরিষদের ইনফ্রাস্ট্রাকচার বলতে একজন ইঞ্জিনিয়ার এবং দুচারটি অফিসার এই হচ্ছে ইনফ্রাস্ট্রচার।

আমরা বুঝেছিলাম এত বিশাল কাজ যেখানে পরিকল্পনা মাফিক হবে এবং শুধু পরিকল্পনা মাফিক নয় গ্রামের সাধারণ মানুষ যেখানে তাদের নিজেদের হাতে কাজ করবে, প্রয়োগ করবে, ইমপ্লিমেন্ট করবে, সেই জায়গায় সমস্ত স্তরে ইনফ্রাস্ট্রাকচার গড়ে তোলা দরকার।

[7-30 – 7-40 P.M.]

সেই ইনফ্রাস্ট্রাকচার গড়ে তোলার জন্যই অল্প সময়ের মধ্যে আমরা ৬/৭টি কাজ করেছি। একেবারে নিচের লেভেলে ইনফ্রাস্ট্রাকচার গঠন করবার জন্য গ্রামে অঞ্চল সচিব ছাড়াও, গ্রাম-পঞ্চায়েত সচিব ছাড়াও জব অ্যাসিস্ট্যান্ট নিয়োগ করবার চেষ্টা করেছি, জব ওয়ার্কার নিয়োগের ব্যবস্থা করেছি। এ-ছাড়া আরও কিছু স্টাফ আমরা নিয়োগ করবার কথা ভাবছি। পঞ্চায়েত সমিতিতে ইনফ্রাস্ট্রাকচার বলে কিছুই ছিল না। অথচ অশোক মেহেতা কমিটি বা অন্যান্য কমিটি বলছে, ইউনিয়ন অফ পাওয়ার ইউনিয়ন অফ অর্গানাইজেশন অ্যাট এভরি ব্লক। সেখানে ঐ জায়গায় পঞ্চায়েতের ক্ষমতার কথা বলছে--সেখানে ইনফ্রাস্ট্রাকচার বলতে একজন ক্লার্ক ও একজন পিওন ছিল। সে জায়গায় আমাদের সরকার আসার পর একটা গুরুত্বপূর্ণ সিদ্ধান্ত আমরা নিয়েছি, সেই সিদ্ধান্তটা জানা সত্ত্বেও তা উল্লেখ করবার সৎ সাহস বিরোধিদের ছিল না। কমিউনিটি ডেভেলপমেন্ট দপ্তর, যেটা ভেঙে পড়েছিল সেটাকে আমরা হস্তান্তরিত করেছি পঞ্চায়েতকে। এই রকম কতগুলি দপ্তরকে মিলিয়ে দেবার সিদ্ধান্ত আমরা নিয়েছি। কমিউনিটি ডেভেলপমেন্টের সমস্ত মিনিস্ট্রিয়াল স্টাফ এবং অন্যান্য স্টাফ এবং তাদের মধ্যে যে গ্রামসেবক রয়েছে তাদের নিচের লেভেলে কাজ করবার জন্য নিয়োগ করছি। জেলা-পরিষদের বিষয়ে আমরা সিদ্ধান্ত নিয়েছি যে, সেখানে কাজ করতে দেওয়া সম্ভব হবে যদি সেখানে ডেভেলপমেন্ট অ্যান্ড প্ল্যানিং এবং অন্যান্য পরিকল্পনা বিভাগের জেলা-স্তরে যে সমস্ত ইঞ্জিনিয়ার রয়েছে, প্রযুক্তিবিদ রয়েছে, অফিসার রয়েছ, আধিকারিকরা রয়েছে তাদের জেলা পরিষদের সঙ্গে যুক্ত করা যায়। তাদের আজকে জেলা—পরিষদের সঙ্গে যুক্ত করা হয়েছে। আজকে যে কথা উঠেছে যে, পঞ্চায়েত বিভিন্ন দপ্তরের মধ্যে কাজ করছে, বিভিন্ন দপ্তরের টাকা আসছে পঞ্চায়েতের কাছে। বিভিন্ন দপ্তরের কাজ আজকে পঞ্চায়েতের মধ্যে দিয়ে হচ্ছে। সেই সংহতি সাধনের ব্যবস্থা আজকে করা হয়েছে। বিশেষ করে যেখানে রাস্তাঘাট তৈরি হবে সেখানে পূর্ত দপ্তরের সঙ্গে সংহতি দরকার। যেখানে গ্রামীণ জল সরবরাহের কথা পঞ্চায়েতের মাধ্যমে বলা হচ্ছে, সেখানে স্বাস্থ্য দপ্তরের সংহতি দরকার। যেখানে কুটির শিল্পের কথা বলা হচ্ছে সেখানে কুটির শিল্প দপ্তরের সঙ্গে সংহতি দরকার। যেখানে বয়স্ক শিক্ষা, অ্যাডাল্ট এডুকেশনের কথা বলা হচ্ছে সেখানে শিক্ষা দপ্তরের সঙ্গে সংযোগ রাখা দরকার। যেখানে এগ্রিকালচারের বহুবিধ কাজ পঞ্চায়েতের মাধ্যমে হচ্ছে যেখানে কৃষি দপ্তরের সঙ্গে যোগাযোগ রাখা দরকার। যেখানে আইনের প্রশ্ন উঠছে, সেখানে আইন দপ্তরের সঙ্গে আজকে সমন্বয় রাখা দরকার। সেই জন্যই আমি আজকে গর্বের সঙ্গে বলতে চাই যে, এই সব কারণেই ক্যাবিনেট সাব-কমিটি বামফ্রন্ট সরকার গঠন করেছেন। কারণ আমরা দেখেছি সুষ্ঠভাবে কাজ করার পক্ষে সব চেয়ে বড় বাধা ডিপার্টমেন্টালিজম। সেই ডিপার্টমেন্টালিজমকে হ্রাস করবার জন্যই এই জিনিস করা হয়েছে। প্রশাসনিক বাধা আমাদের সামনে চিনের প্রাচীরের মতো

দাঁড়িয়েছিল। আমি মন্ত্রী হয়ে প্রথমেই দেখলাম যে কিছু ফাইল আমার কাছে এল, আমার পূর্বসূরি পঞ্চায়েতমন্ত্রী যিনি ছিলেন সুব্রত মুখার্জি এবং তাঁর পূর্বে শত ঘোষ মহাশয়, তাঁরা বহু অনুনয়-বিনয় করে সাত্তার সাহেবকে চিঠি দিয়েছিলেন যে, দয়া করে আপনার বাজেটের এক-ভাগ টাকা---ওয়ান পারসেন্ট অফ ইয়োর বাজেট, ৮০ কোটি টাকার বাজেট-এক ভাগ অর্থে ৮০ লক্ষ টাকা, আমাদের দিন। পাঁজা মহাশয়ের কাছে সুব্রত মুখার্জি চেয়েছিলেন শতকরা একভাগ টাকা আপনার বাজেট থেকে আমাদের পঞ্চায়েতকে দিন। তখন পাঁজা মহাশয় স্বাস্থ্য দপ্তরের জন্য ১০ কোটি টাকার বাজেট করেছিলেন, তার একভাগ অর্থ ৯০ লক্ষ টাকা তিনি চেয়েছিলেন। পূর্ত বিভাগের ভোলা সেনের কাছে ১ ভাগ টাকা চেয়েছিলেন, ১২০ কোটি টাকার একভাগ টাকা তিনি চেয়েছিলেন। সেই ফাইল আমার কাছে রয়েছে রিজেকটেড এবং রিগ্রেড হয়ে। কোনও টাকা তিনি পাননি। ডিপার্টমেন্টালিজম বড় বাধা হয়ে আমাদের সামনে দাঁড়িয়েছিল। আজকে তার থেকে মুক্ত হবার জন্যই সংগত কারণে এই চেষ্টা করা হচ্ছে। বেস লেভেলে শুধু ব্লকের কথা নয়, বিভিন্ন দপ্তরের সম্প্রসারণ আধিকারিকরা নিজের নিজের সাম্রাজ্য গড়ে তুলেছিলেন। আজকে সেই জায়গায় একটা সংহতি করা হচ্ছে। শুধু এঁকজিকিউটিভ অফিসার বা আধিকারিকদের ক্ষেত্রেই করা হয়নি, সমস্ত একসটেনশন অফিসারদেরও আজকে তার নিয়ন্ত্রণে আনা হয়েছে। প্রশাসনের একটা বড় বাধা আজকে দুর করা হয়েছে এবং সমস্ত দপ্তরের মধ্যে সংহতি সাধনের জন্য, দপ্তরের দপ্তরে সংহতি এবং সমন্বয়ের জন্য ক্যাবিনেট সাব-কমিটি করা হয়েছে এবং ক্যাবিনেট সাব-কমিটি ছাড়াও আধিকারিক পর্যায়ে, অফিসার পর্যায়ে অ্যাডিশনাল চীফ সেক্রেটারির নেতৃত্বে একটা সেল গঠন করা হয়েছে। ৪ নম্বর কথা বলতে চাই এখানে শ্রী বলাইলাল দাস মহাপাত্র মহাশয় বলেছেন শুধু অ্যাসাইন্ড ডিউটিতেই কি পঞ্চায়েতের কাজ শেষ হবে? আমার মনে হয় উনি না বুঝে, না পড়ে এই কথা বলেছেন, উনি প্রবীণ লোক, আমি ওনাকে শ্রদ্ধা করি, বলতে ইচ্ছা করছে না তবুও বলি, আমি তো পরিষ্কারভাবে আমার বাজেট বক্তৃতায় বলেছি যে, •অ্যাসাইন্ড ডিউটির উপর কোনও পঞ্চায়েত স্বাবলম্বী হতে পারে না। সেইজন্য ২,৩,৪,৫,৬,৭,৮,৯ এবং ১০ দফায় কিভাবে ব্যাঙ্কগুলি গ্রাম পঞ্চায়েতের সম্পত্তি হতে পারে একথা আমি বলেছি। ৩০ বছর ধরে ওরা ওরকম করেনি যেটা আমরা অন্য প্রদেশে দেখেছি--গুজরাটে দেখেছি, তামিলনাড়ুতে দেখেছি, কেরালায় দেখেছি যেখানে ল্যান্ড রিফরমস-এর একটা বড় অংশ পঞ্চায়েতে আছে সেই ব্যবস্থা আমরা করেছি। আজকে বর্ধমান মেদিনীপুরে লক্ষ লক্ষ কোটি কোটি টাকা জেলা ফান্ডে ল্যাপ্স হতে চলেছে। পাবলিক ওয়ার্ক সেস, রোড সেস যেভাবে আটক রাখা হয়েছে—এমন একটা জটিল সার্কুলেশন প্রসেসের মধ্যে বন্দি ছিল আজকে সেই টাকাটা সরাসরিভাবে জেলা পরিষদের কাছে দিয়েছি। আমরা যখন আবার ১ বছর বাদে আসব তখন দেখবেন আজকে যেখানে অ্যাভারেজ গ্রাম পঞ্চায়েতের আয় হচ্ছে ৫ হাজার টাকা থেকে ৭ হাজার টাকা--সেখানে অন্য প্রদেশে দেখছি—কেরালায়, তামিলনাড়ুতে দেখেছি একটা গ্রাম পঞ্চায়েতের আয় হচ্ছে ৫০ হাজার থেকে ১ লক্ষ টাকা পর্যন্ত আজকে আমরা যে সমস্ত ক্ষমতাগুলি পঞ্চায়েতকে দিচ্ছি যেটা গনেশ মন্ডল মহাশয় খুব ন্যায়সঙ্গত ভাবেই বলেছেন ফিনান্সিয়াল রিসোরসেস অগমেন্ট করার জন্য যে পদ্ধতিগুলি আমরা নিয়েছি সেটা সামনের বার আশা করি ২০ হাজার

থেকে ২৫ হাজার টাকা পর্যন্ত একটা গ্রাম পঞ্চায়েতের আয় হবে। ম্যাচিং গ্রান্ট করতে যেখানে ৮ বছর লেগেছে আমরা সেখানে আসার ৮ মাসের মধ্যে ম্যাচিং গ্রান্ট হিসাবে ১ কোটি টাকা বরাদ্দ করেছে যতটুকু তারা তুলবেন আমরা ম্যাচিং গ্রান্ট হিসাবে দেব। আজকে অশোক মেহেতা মহাশয়ের রেকমেনডেশনের কথা উঠেছে। আমি আমার বাজেটে প্রথমেই বলেছি রাজনৈতিক দলভিত্তিক নির্বাচন যেটা--আমি যখন বলেছিলাম এবং যেকথা সারা ভারতবর্ষব্যাপী উঠেছিল বিরোধী দলের সদস্যরাও তুলেছিলেন--আজকে দেখা যাচ্ছে পশ্চিম-বাংলা সেইপথ দেখিয়েছে--আপনারা কাগজে পড়েছেন--আগামী পরশু তারিখে (২২ মার্চ) অন্ধ্রে নির্বাচন হচ্ছে--২কোটি ৬৬ লক্ষ ভোটার ভোটে অংশগ্রহণ করছেন এবং রাজনৈতিক দলভিত্তিক নির্বাচন সেখানে করতে চলেছেন। অশোক মেহেতা ১৩২ দফার রেকমেনডেশন করেছেন। রাজ্য সরকারের তরফ থেকে তার সুপারিশের জবাব দিয়েছি, আমরা ৬২ দফার রেকমেনডেশন ইতিমধ্যেই কার্যকর করেছি। অশোক মেহেতা যখন এখানে এসেছিলেন--ফিনান্সিয়াল রির্সোস অগমেন্ট করার জন্য, আয় বাড়াবার জন্য কোন কোন জায়গায় অ্যাসাইমেন্ট ডিউটি দেওয়া দরকার--এই সমস্ত কথা তারা বলেছিলেন। আমরা আজকে সেই সমস্ত জিনিস বেশিরভাগই কার্যকর করতে চলেছি। বীরেন্দ্র মৈত্র মহাশয় বললেন যে, এত কোটি কোটি টাকা খরচ করছেন বলছেন কিন্তু কেন সোশ্যাল অডিটের বন্দোবস্ত করলেন না? মাননীয় সদস্যের জেনে রাখা দরকার যে, মোটামুটি যেখানে খরচ হবে ইলেকটেড রিপ্রেজেনটেটিভের মাধ্যমে সেখানে ফিনান্সিয়াল ডিসিপ্লিন থাকবে, আর্থিক সমঝোতা থাকবে। সেইজন্য আমরা অডিট অ্যান্ড অ্যাকাউন্ট অরগানাইজেশন দ্রুত গড়ে তোলার চেষ্টা করছি। বীরেন্দ্র মৈত্র মহাশয় বললেন যে এত কোটি টাকা ইলেকটেড রিপ্রেজেনটেটিভের হাত থেকে খরচ করবার অফিসিয়াল কন্ট্রোল কোথায়? কে দেখবেন? বি.ডি.ওকে কি ক্ষমতা দেওয়া আছে? ডি.এমের হাতে কি সেই ক্ষমতা দেওয়া আছে? অন্য কোন আধিকারিককে কি সেই ক্ষমতা দেওয়া আছে? এই কথা তিনি বললেন। কিন্তু আমি একটি কথা বলি --দয়া করে শুনুন একই দলের হয়েও অশোক মেহেতা কমিটি কি বলেছেন সেটা শুনুন--তারা বলেছেন যে, একজিকিউটিভদের অ্যাডিমিনিস্ট্রেশন থেকে, বুরোক্রাটদের বসানো উচিত। সত্য বাপুলি মহাশয়, এখানে যে কথা বলছেন তা সত্যিই অদ্ভুত কথা--সত্য বাপুলি মহাশয় শিক্ষিত ব্যক্তি, আইনজ্ঞ বলেই জানি--তিনি কি করে একটা বেমালুম অসত্য কথা বলে চলে গেলেন।

[7-40 – 7-48 P.M.]

তিনি বললেন একজিকিউটিভ অফিসার হিসাবে ডি.এম.কে ক্ষমতা দেওয়া হয়েছে এবং এরই ফলে দলের নিয়ন্ত্রণে সমস্ত জিনিসটা আনবার চেষ্টা করা হচ্ছে। ডি.এম.কে যে ক্ষমতা দেওয়া হয়েছে সে বিষয়ে জানা দরকার যে Executive officer will be completely under the discipline of a Zilla Parishad জেলা পরিষদের নিয়ন্ত্রনাধীনে একজিকিউটিভ অফিসার হিসাবে ডি.এম.কে থাকতে হবে--এই কথাটা তিনি কিভাবে বললেন জানিনা। সাত্তার সাহেব একটু আমতা আমতা করে বলবার চেষ্টা করলেন যে দফাদার. চৌকিদার ইত্যাদি কর্মচারিদের ট্রান্সফার সম্বন্ধে একটা কিছু করবার চেষ্টা করা উচিত এবং সঙ্গে সঙ্গে তিনি আরও কিছু কথা বলেছেন। ১৯৫৭ সালে নির্বাচন হয়েছিল, তারপর ২০

বছরে তাঁরা সাড়ে সাতাশ টাকা করেছেন, আর আমাদের সরকার সাড়ে সাতাশ টাকা অনুদান দিয়েও প্রথমে ৫৫ টাকা তারপর ৮৭ টাকা দিয়েছেন। ২০ বছরে ওঁরা ১৭ টাকা অনুদান দিয়েছিলেন আমরা সেখানে ৮/৯ মাসের মধ্যে ৬০ টাকা অনুদান বাড়াবার চেষ্টা করেছি। গণেশ মন্ডল এবং আরও অনেকে কিছু ভাল ভাল সাজেশন দিয়েছেন। আমরা চিন্তা করছি, বিশেষ করে আমাদের যে সাবকমিটি আছে তাঁরা চিন্তা করছেন ২৫ হাজার মানুষের শ্রমশক্তিকে কিভাবে ডেভেলপমেন্টের কাজে নিয়োগ করা যায়। কর আদায়কারী সম্বন্ধে আমরা চিন্তা করছি, আমরা তাদের প্রমোশনের চ্যানেল খুলে দিয়েছি এবং অন্যান্য কর্মচারিদের সম্বন্ধে আমরা চিন্তা করছি। বিজয় বাউড়ি মহাশয়যে দুটো সাজেশন দিয়েছেন সে সম্বন্ধে আমাদের রুলস যখন তৈরি হবে তখন সেকথা আমরা মনে রাখব। কর ধার্যের সম্বন্ধে আমরা কিছু একটা করতে চাই। পঞ্চায়েত বাজেটে ১৩ কোটি এবং পৌর বাজেটে ২৫ কোটি কিভাবে হল এ সম্বন্ধে আমি আগে হিসাব দিয়েছি, এবছর সরাসরি ভাবে আমরা প্রায় ৭০ কোটি টাকা পঞ্চায়েতের হাতে দিয়েছি এবং এর সঙ্গে কমিউনিটি ডেভেলপমেন্টে যে বাজেট আছে সেটা মিলিয়ে সর্বসাকুল্যে ১০০ কোটি টাকার বেশি তাঁরা খরচ করবেন। শেষ করবার আগে আমি এইটাই বলব সমালোচনা যা হয়েছে সেগুলি সব রাখবার চেষ্টা করব, আমরা মনে করিনা কোথায় সি.পি.এম, কোথায় কংগ্রেস বা কোথায় আর.এস.পি আছে। আমরা দেখি গরিব মানুষ, শ্রমজীবী মানুষ পঞ্চায়েতের মাধ্যমে তাদের জন্য কি করা যায়, এই একটা বিরাট চ্যালেঞ্জ আমাদের সামনে রয়েছে, আজকে গ্রেটার দি চ্যালেঞ্জ দি রেসপনসিবিলিটি আজ যে বিরাট দায়িত্ব আমাদের সামনে এসেছে আমরা তার মোকাবিলা করবার সাহস রাখি, সুতরাং গ্রেটার চ্যালেঞ্জ পঞ্চায়েতের সামনে রয়েছে এবং নতুন ব্যবস্থা করার আমরা যে চেষ্টা করছি তাতে আশা করি সকলের সহযোগিতা পাব, এই কথা বলে সমস্ত কাট মোশনের বিরোধিতা করছি এবং সঙ্গে সঙ্গে আমি যে বাজেট পেশ করেছি তা মঞ্জুর করবার জন্য অনুরোধ করছি, এই বলে আমি শেষ করলাম।

The motion of Shri Sham suddin Ahmed and Shri Balailal DasMahapatra that the amount of the Demand be reduced to Re. 1/- was then put and lost.

The motions Shri A.K.M. Hassan Uzzaman and Shri Krishna Das Ray that the amount of the Demand be reduced by Rs. 100/- was then put and lost.

The motion of Shri Debabrata Bandyopadhyay that a sum of Rs. 12,99,000/- be granted for expenditure under Demand No. 59, Major Heads: "314–Community Development (Panchayat), 363–Compensation and Assinments to Local Bodies and Panchayati Raj Institutions (Panchayat), and 714–Loans for Community Development (Panchayat)", was then put and agreed to.

## Adjournment

The House was adjourned at 7-48 P.M. till 1-00 P.M on Wednesday, the 21st March, 1979, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Wednesday, the 21st March, 1979 at 1 P.M.

### PRESENT

Mr. Speaker (Shri Syed Abul Mansur Habibullah) in the Chair, 11 Ministers, 2 Ministers of State and 192 Members.

### Held over Starred Questions (to which oral answers were given)

[1-00—1-10 P.M.]

***239 Held Over.**

**কান্দি মহকুমার ক্ষতিগ্রস্ত বাঁধ মেরামত**

***২৪৭।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৭১।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বিগত বন্যার পরে কান্দী মহকুমার ক্ষতিগ্রস্ত কোনও নদী বা ক্যানেলের বাঁধ কত খরচে মেরামত করা হইয়াছে;

(খ) কোন বাঁধ অদ্যাবধি আংশিক মেরামত হইয়াছে ও আদৌ মেরামত হয় নাই; এবং

(গ) এ কাজগুলির কোনটি কোন ঠিকাদার ও বিভাগীয় সংস্থা করিয়াছে?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** (ক), (খ) ও (গ) এই সম্বন্ধে একটি বিস্তারিত তালিকা বিধানসভার টেবিলে স্থাপন করা হইল।

গত ১৯৭৮ সালের বন্যায় ক্ষতিগ্রস্ত কান্দী মহকুমার বিভিন্ন বাঁধ মেরামত সম্বন্ধীয় তালিকা—

| কান্দী মহকুমায় ১৯৭৮ সালের বন্যায় ক্ষতিগ্রস্ত নদী বা ক্যানেলের বাঁধের নাম। | মেরামতি কাজের বর্তমান অবস্থা। | গত ১৫/৩/৭৯ তারিখ পর্যন্ত ব্যয়ের পরিমাণ। | যে কাজ বিভাগীয় ভাবে করা হইয়াছে তাহার উল্লেখসহ অবশিষ্ট মেরামতি কাজে নিযুক্ত ঠিকাদারের নাম। |
|---|---|---|---|

| (১) | (২) | (৩) | (৪) |
|---|---|---|---|
| ময়ূরাক্ষী নদীর | | (টাকা) | |
| ১। পানুটি মন্ডলপুর | আংশিক সম্পূর্ণ | ২৩,৩০,২৯৬ | ১। শেখ নসরতুল্লা।<br>২। সমীরকুমার পবন্ত।<br>৩। চ্যাটার্জি ইস্টার্ন সিন্ডিকেট।<br>৪। গৌরাঙ্গলাল চ্যাটার্জি।<br>৫। এস.রায় অ্যান্ড সন্স।<br>৬। হিল্লোল দাস অ্যাশোসিয়েটস।<br>৭। এ.আর. কনস্ট্রাকশন কোং।<br>৮। মনোরঞ্জন চ্যাটার্জি। |
| **ময়ূরাক্ষী নদীর দক্ষিণতীরস্থ।** | | | |
| ২। দেবর থেকে ভাসর পর্যন্ত বাঁধ। | ঐ | ২৫,০০০ | কেবলমাত্র ফাটল মেরামতের কাজ বিভাগীয়ভাবে করা হইয়াছে।<br>১। শেখ নসরতুল্লা। |
| ৩। চৈতপুর থেকে সুন্দরপুর | ঐ | ১,৮৫,২০৪ | কেবলমাত্র ফাটল মেরামতের কাজ বিভাগীয়ভাবে করা হইয়াছে।<br>১। এস.রায় অ্যান্ড সন্স। |
| ৪। মালিয়ানদী থেকে বিল | ঐ | ১,৩৩,০০০ | ১। এ.আর. কনস্ট্রাকশন কোং। |
| **ময়ূরাক্ষী ১নং শাখা ক্যানেলের বামতীরস্থ।** | | | |
| ৫। বিহারখন্ড থেকে নবগ্রাম | ঐ | ৩০,০০০ | ১। লাবন্যকুমার পান্ডে। |
| ৬। মালিয়ানদী থেকে পুলিয়া | ঐ | ৯৩,৬৪১ | ১। সামসুদ্দিন চৌধুরি<br>২। দেবাশিস চ্যাটার্জি। |
| **ময়ূরাক্ষী ১নং শাখা ক্যানেলের দক্ষিণতীরস্থ** | | | |

| | | | |
|---|---|---|---|
| ৭। বৈদ্যনাথপুর থেকে সিংঘরি | আংশিক সম্পূর্ণ | ৯৮,৫০০ | ১। কালাচাঁদ সাহা।<br>২। কে.বি.দত্ত অ্যান্ড কোং। |
| **কুইয়া নদীর বাম বাঁধ** | | | |
| ৮। গোড্ডা থেকে কাশীপুর। | ঐ | ৩,৫০,০০০ | ১। হিল্লোল দাস অ্যাশোসিয়েটস |
| **বেলে নদীর বাম বাঁধ** | | | |
| ৯। রাজারামপুর থেকে মন্ডলপুর | ঐ | ৫,১৬,১৫৭ | কেবলমাত্র ফাটল মেরামতের কাজ বিভাগীয়ভাবে করা হইয়াছে।<br>১। চ্যাটার্জি ইস্টার্ন সিন্ডিকেট। |
| **বেলে নদীর দক্ষিণ তীরের বাঁধ** | | | |
| ১০। চাঁদপুর থেকে কল্লা। | ঐ | ৩১,০০০ | ১। প্রফুল্লকুমার দত্ত। |
| **কুইয়া নদীর বাম এবং বেলে নদীর দক্ষিণ তীরের বাঁধ** | | | |
| ১১। সিহালই-পিপড়াকুড়ি-ঠাকুরানীচক সার্কিট বাঁধ। | ঐ | ৭,২৭,৪৭৮ | ১। বাসুদেব চৌধুরি।<br>২। এ.এস.ডি. কনস্ট্রাকশন।<br>৩। ওয়েস্টার্ন ইঞ্জিনিয়ার্স। |
| **কানা ময়ূরাক্ষী নদীর বাম, দ্বারকা নদীর দক্ষিণ এবং বেলে নদীর বাম তীরের বাঁধ** | | | |
| ১২। কান্দী গাতেড্ডা সার্কিট বাঁধ। | আংশিক | ৮,৫২,২৬২ | ১। রাধামোহন সিংহ।<br>২। আহমেদ আলি।<br>৩। ইনুল হক।<br>৪। শেখ নসরতুল্লা।<br>৫। পার্বতীপুর জঙ্গললেবার কো-অপারেটিভ সোসাইটি।<br>৬। কান্দুরিয়া জনতা লেবার |

| | | | |
|---|---|---|---|
| | | | কো-অপারেটিভ সোসাইটি।<br>৭। বহরমপুর লেবার কো-অপারেটিভ সোসাইটি।<br>৮। ক্যাবং সি.এ.বি. ইঞ্জিনিয়ারিং প্রাঃ লিঃ।<br>৯। কমলেন্দু মুখার্জি।<br>১০। কাশীনাথ চক্রবর্তী।<br>১১। চ্যাটার্জি ইস্টার্ন সিন্ডিকেট।<br>১২। সাইদুর হোসেন।<br>১৩। অরুন রায়। |
| **দ্বারকানদীর দক্ষিণতীর ও কানা ময়ূরাক্ষী নদীর বামতীরস্থ** | | | |
| ১৩। কান্দী থেকে ইন্দ্রডাঙ্গাপাড়া পর্যন্ত বাঁধ। | ঐ | ৮,৪৪,৫৫২ | কেবলমাত্র ফাটল মেরামতের কাজ বিভাগীয়ভাবে করা হইয়াছে।<br>১। ইনুল হক।<br>২। কে.বি.দত্ত অ্যান্ড কোং।<br>৩। এইচ.এস.ডি. কনস্ট্রাকশন।<br>৪। এ.এন.লাহিড়ী।<br>৫। সি.এল. এন্টারপ্রাইজ।<br>৬। জে.কে. এন্টারপ্রাইজ। |
| **দ্বারকা নদীর বামতীরস্থ** | | | |
| ১৪। গাঁটলা থেকে রামেশ্বর পর্যন্ত বাঁধ। | স্থানীয় জনসাধারণের বাধা দানের জন্য কাজ আরম্ভ করা যায় নাই। | ৫৮৬ | ১। রেইনবো কনস্ট্রাকশন। |
| ১৫। গোবরহাটী থেকে কুটীর পাহাড় পর্যন্ত বাঁধ। | আংশিক সম্পূর্ণ | ১,০০,২৯৬ | ১। অরুন রায় অ্যান্ড কোং। |

**ব্রাহ্মণী নদীর বাম ও দ্বারকা নদীর বামতীরস্থ**

| | | | |
|---|---|---|---|
| ১৬। টিটিডাঙ্গা থেকে ঝুড়নকান্দী পর্যন্ত বাঁধ। | ঐ | ৫,৪২,৫৪৫ | কেবলমাত্র ফাটল মেরামতের কাজ বিভাগীয়ভাবে করা হইয়াছে। ১। শিবরামবাটী ও আওচুয়া লেবার কোঃ অপাঃ সোসাইটি। ২। পার্বতীপুর জনমংগল লেবার কোঃ অপাঃ সোসাইটি। ৩। কান্দুরিয়া জনতা লেবার কোঃ অপাঃ সোসাইটি। ৪।এ.পি.কে. ইঞ্জিনিয়ারিং কোং ৫। এইচ.এস.কনস্ট্রাকশন। ৬। করিম কনস্ট্রাকশন। ৭। পীয়ার আলি। |

**কানা ময়ূরাক্ষী নদীর বামতীরস্থ**

| | | | |
|---|---|---|---|
| ১৭। কান্দী থেকে লাহারপাড়া পর্যন্ত বাঁধ। | ঐ | ২,২০,১২৬ | ১। বাসুদেব চৌধুরি। |

**বাবলা নদীর বামতীরস্থ**

| | | | |
|---|---|---|---|
| ১৮। নাটাডলা থেকে চৌড়ীগাছা পর্যন্ত বাঁধ। | ঐ | ২,৫০,০০০ | ১। হিল্লোল দাস অ্যাশোসিয়েটস |

আমি টেবিলে দিয়েছি তবে একটা কথা বলে দিচ্ছি ময়ূরাক্ষী ক্যানেল আপনি যা চেয়েছেন—দ্বারকা নদীর বাঁধ ভেঙ্গে গিয়েছে সেগুলি মেরামতের কাজ চলেছে, কতগুলি শেষ হয়ে গেছে আর কতগুলি কাজ চলছে এবং কত টাকার স্কীম নেওয়া হয়েছে তার সমস্ত ডিটেলস টেবিলে দিয়েছি।

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে বিশেষ করে নদীর বাঁধগুলি মেরামতের করা হচ্ছে এইগুলি কি একটি সার্বিক পরিকল্পনা অনুসারে করা হচ্ছে না সেখানে যেমন বাঁধ আছে, যেটা ভেঙ্গে গিয়েছে, সেটাকে মেরামত করে দেওয়া হচ্ছে। বন্যা

নিয়ন্ত্রণের সঙ্গে এর সম্পর্ক রয়েছে। সার্বিক পরিকল্পনা অনুসারে বাঁধগুলি নির্মাণ করবেন?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** আপনি জানেন কাঁদি মাস্টার প্ল্যান—এ সম্পর্কে বহুদিন থেকে আলোচনা ইঞ্জিনিয়াররা করছে, এত জটিল ব্যাপার যে আজ পর্যন্ত সুনির্দিষ্ট একটা মনে আসতে পারেন নি। সেইজন্য স্বাভাবিকভাবে কিভাবে এগুলি রক্ষা করা যায় সেইভাবে এই কাজগুলি করা হচ্ছে। তবে আমরা এগুলি টেকনিক্যাল কমিটির সঙ্গে বারেবারে বসেছি এবং এটা গঙ্গা ফ্লাড কন্ট্রোল কমিশনে এখনও ইনভেস্টিগেশন-এর আন্ডারে রয়েছে তারপর ফাইনাল হবে।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় খোঁজ নিয়ে দেখেছেন এই সমস্ত বাঁধ যেভাবে করা হচ্ছে তাতে সার্বিক পরিকল্পনা অনুসারে করা হচ্ছে না, এইগুলি হ্যাপাজার্ট্‌লি ভাবে করা হচ্ছে।

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** কিছু কিছু বিষয় আমি দেখেছি এবং দু-একটি জায়গায় পরিবর্তন করা হচ্ছে যাতে লোকের জমি কম যায়। সেইভাবে কয়েকটি পরিকল্পনা নিয়ে আমি চিফ ইঞ্জিনিয়ারের সঙ্গে বসেছি এবং এখনও আলোচনা চলছে।

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে, এবারে বাঁধ মেরামতের যে কাজ আপনারা আপনাদের দপ্তর থেকে নিয়েছেন যে, পুরানো বাঁধগুলি ভেঙ্গে গেছে সেগুলি মেরামত না করে মাঠের মধ্যে দিয়ে নদী থেকে অনেক সরিয়ে এবং অনেক জমি অতিক্রম করে সাধারণ মানুষকে একেবারে ভূমিহীনে পরিণত করে দিয়ে এই সব পরিকল্পনা গ্রহণ করে বাঁধ তৈরির পরিকল্পনা করেছেন।

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** ইঞ্জিনিয়াররা বলেছে যে আগে যেখানে বাঁধ ছিল সেখানে বাঁধ দিলে সে বাঁধ রক্ষা করা যাবে না, আবার আগামীবারে ভেঙ্গে যাবে। সেইজন্য কিছু জায়গা ছেড়ে বাঁধ করতে হচ্ছে। তবে এই সম্পর্কে কিছু অভিযোগ আমি পেয়েছি এবং আপনিও একটি অভিযোগ করেছেন। আপনার সঙ্গে দুইদিন আলোচনার জন্য চিফ ইঞ্জিনিয়ারকে আনিয়ে ছিলাম কিন্তু আপনি অ্যাবসেন্ট থাকার জন্য আলোচনা হয় নি। যদি দরকার মনে করেন আবার আলোচনা করতে পারি।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** পাগলা নদীর একটা জায়গায় এখনও ঘাস হয় নি। ইরিগেশন ডিপার্টমেন্ট থেকে চাইলে সেই জায়গাতে ঘাস করে আপনাকে দিতে পারে ভূমিরাজস্ব মন্ত্রী এটা বলেছেন। আপনি কি সেই জায়গাটা নেবেন অর্থাৎ ইরিগেশন-এর মধ্যে নেবেন মেরামত করবার জন্য।

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** এর সঙ্গে এই প্রশ্ন আসে না।

### Scarcity of paraffin wax

***302.** (Admitted question No. *1240.) **Shri Rajani Kanta Doloi:** Will the minister-in-charge of the Cottage and Small Scale Industries Department be pleased to state—

(a) Whether there is any scarcity of paraffin wax in the State;

(b) if so, the reasons thereof ; and

(c) The number of new licenses issued by the Government to the new entrepreneurs?

**Shri Chittabrata Majumdar :** (a) Yes.

(b) The reasons for scarcity of paraffin wax is inadequate state allocation of that raw material by the central Govt.

(c) Nil.

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন ইন অ্যাডিকোয়েট স্টেট অ্যালোকেশন যা সেন্ট্রাল গভর্নমেন্ট থেকে আমরা পাচ্ছি এই ব্যাপারে দিল্লির সঙ্গে বা কেন্দ্রীয় সরকারের সঙ্গে কি কোনও কথাবার্তা বলেছেন?

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ** বলেছি।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** কি বলেছেন এবং তার ফলাফল কি দাঁড়িয়েছে?

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ** স্টেট অ্যালোকেশনের কথা বলা হয়েছিল কেন্দ্রীয় সরকার জানিয়েছেন উৎপাদন কম সেই জন্য স্টেট অ্যালোকেশন বাড়ানো সম্ভব নয়। অবশ্য অতি সম্প্রতি সামান্য কিছু তারা বাড়িয়েছেন জানুয়ারি থেকে মার্চ এই বছরের জন্য ২০ পারসেন্ট স্টেট অ্যালোকেশন ছিল তার পর কিছু পারসেন্টেজ বাড়িয়েছে।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** বড় বড় কোম্পানি ইন্ডাস্ট্রিয়াল হাউস, বাঙ্গুর হাউস-এর মতো হাউস তারা কালোবাজারি করছে সেটা রোধ করবার আপনার কোনও পরিকল্পনা আছে কি?

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ** বড় বড় হাউসের ব্যাপার সম্বন্ধে আমি কিছু বলতে পারব না।

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে, অনেক ভুয়া কোম্পানি আছে যারা মোমবাতির কারখানা আছে বলে দাবি করে কিন্তু আদৌও তাদের কারখানা নেই। এই তথ্য আপনার দপ্তরে আছে বা আপনার নিজের জানা আছে?

**শ্রী চিত্তব্রত মজুমদার :** আমরা ব্যাপকভাবে এনকোয়ারি করিয়েছি এবং দেখেছি যে অনেকগুলি কারখানা আছে যারা প্যারাফিন ওয়াক্স পাচ্ছিলেন তারা ভুয়ো এবং এই রিপোর্টের ভিত্তিতে এই ধরনের কোম্পানিকে অ্যালোকেশন দেওয়া বাতিল করে দিয়েছি।

**শ্রী অতীশচন্দ্র সিনহা :** এর সংখ্যা কত বলতে পারবেন?

**শ্রী চিত্তব্রত মজুমদার :** এখনই বলা সম্ভব নয়।

## Dispute of workers and authorities in Cinchona Plantation in Darjeeling

***371.** (Admitted question No. *1144 (S.N.)] **Shri Deo Prakash Rai :** Will the Minister-in-Charge of the Commerce and Industries Department be pleased to state—

(a) Whether there is any dispute prevailing between the workers and the authorities concerned in Rongo Cinchona Plantation in Darjeeling;

(b) if so, the reason of the dispute;

(c) whether any workers have been suspended; and

(d) if so,—

(i) the number of workers suspended,

(ii) the date of suspension of each worker, and

(iii) the reason of their suspension?

**Shri Kanailal Bhattacharyya :** (a) No.

(b) Does not arise.

(c) No worker is at present under suspension.

(d) (i) Does not arise.

(ii) Does not arise.

(iii) Does not arise.

**Shri Deo Prakash Rai :** In reply to question No.(c) the Hon'ble Minister has stated that "No worker is at present under suspension." So it obvious that some time someworkers had been suspended.

**Dr. Kanailal Bhattacharyya :** Your question was "whether any worker have been suspended." That means it is a present tense. Had it been in the past tense, my reply would have been different.

**Shri Deo Prakash Rai :** Your reply is in the present tense. That means some time some workers had been suspended. If that is so, when did it occur?

[1-10—1-20 P.M.]

**Dr. Kanailal Bhattacharyya :** You may ask supplementary questions if you like.

**Shri Deo Prakash Rai :** That is my supplementary.

**Dr. Kanailal Bhattacharyya :** What is that?

**Shri Deo Prakash Rai :** In reply to my question 'c' you have stated that no worker is at present under suspension. It means some workers might have been suspended some time.

**Dr. Kanailal Bhattacharyya :** Nine workers were suspended with effect from 26.9.1978 and their suspension has been withdrawn from 16th February, 1979.

**Shri Deo Prakash Rai :** What is the reason of their suspension?

**Dr. Kanailal Bhattacharyya :** The reason was that these workers of the Cinchona plantation at Rongo forcibly occupied Government land in June, 1978. The matter was informed to the police. Police arrested nine of them and started a case under section 447 I.P.C. then that was reported to the Government, and it was reviewed on 6.9.1978 and from 26.9.1978 they were suspended. After that the matter was referred for a tripartite settlement on the 16th February, 1979 at the office of the Deputy Labour Commissioner, North Zone, Siliguri. Then the workers vacated the land. When the squatters vacated the land, the police case was withdrawn and their suspension also was withdrawn.

**Shri Deo Prakash Rai :** Were the labourers paid full wages during the period of their suspension?

**Dr. Kanailal Bhattacharyya :** The matter is under consideration.

**মথুরাপুর ব্লক-টু-এর কন্‌ কন্‌ দীঘি ও দমকলে মনি নদীর উপর জেটি**

*৩৭২। (অনুমোদিত প্রশ্ন নং *১২৮৬।) **শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) চব্বিশপরগনা মথুরাপুর ব্লক-টু-এর অধীনে কন্‌ কন্‌ দীঘি ও দমকলে মনি নদীর উপর জেটি নির্মাণের কোনও পরিকল্পনা আছে কি;

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে, উক্ত নির্মাণকাজ কবে নাগাত আরম্ভ হবে বলে আশা করা যায়; এবং

(গ) রায়দীঘি জেটি মেরামতির কাজ কবে শুরু হবে বলে আশা করা যায়?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** (ক) সেচ ও জলপথ বিভাগের ঐরূপ কোনও পরিকল্পনা নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের টাকায় গত ১৯৭৭-৭৮ সালে সেচ ও জলপথ বিভাগ কর্তৃক রায়দীঘি জেটি মেরামতির কাজ হইয়াছিল। ঐ বিভাগের কাছ থেকে আবার টাকা পাওয়া গেলে পুনরায় মেরামতির কাজ শুরু হবে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আপনি এখানে বলেছেন যে পরিকল্পনা নেই। আমার প্রশ্ন হচ্ছে ঐ রায়দীঘি জেটির জাস্ট অপোজিটে কোনও জেটি নেই, সেখানে জেটি না করার কারণটা কি?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** আপনি জানেন বোধহয় হোম ট্রান্সপোর্ট ডিপার্টমেন্ট থেকে এই টাকা নিয়ে মেরামত করা হয় এবং ১৯৭৬-৭৭ সালে ৩,৪৭,৯৪১ টাকা নিয়ে মেরামত হয়। পরে সেটা আবার খারাপ হয় তখন ১৯৭৮ সালে হোম ট্রান্সপোর্ট ডিপার্টমেন্ট থেকে আবার টাকা পাওয়া যায় এবং তা থেকে আবার ৩৮ হাজার টাকা খরচ করে তা মেরামত করা হয়। আমরা এবারও লিখেছি কারণ সেটা আবার মেরামত করার প্রয়োজন হয়েছে। আমাদের নিজস্ব ডিপার্টমেন্ট থেকে করা যায় না বলে হোম ট্রান্সপোর্টকে দিয়ে করাতে হয়।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আমি রিপেয়ার করার কথা বলছি না, আমি বলছি ঐ যে জেটি আছে জাস্ট অপোজিট টু দ্যাট কোনও জেটি নেই, এক দিকে জেটি আছে, হোম ট্রান্সপোর্ট থেকেই হোক বা যে ডিপার্টমেন্ট দিয়েই হোক, একদিকে জেটি আছে আর এক দিকে নেই—আপনি নিজেও গিয়ে দেখে এসেছেন, আর এক দিকে হলে নিশ্চয়ই ভাল হয় তাহলে করার বাধা কোথায়?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** আপনি ঠিক কথাই বলেছেন। এটা আমরা সুন্দরবন ডেভেলপমেন্ট

বোর্ড থেকে এখন করবার কথা বলছি কারণ ইনল্যান্ড ট্রান্সপোর্টকে দিয়ে করাতে গেলে অনেক টাইম লাগে।

**কলকাতার রঙ্গালয়**

***৩৭৪।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৭৪।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** তথ্য ও সাংস্কৃতিক বিষয়ক বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বর্তমানে কলকাতায় কতগুলি রঙ্গালয় আছে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** বর্তমানে কলকাতায় রঙ্গালয়ের সংখ্যা ৪৪টি।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** এই ৪৪টি রংগালয়ের অনেকগুলিতে অপসংস্কৃতিমূলক ছবি দেখানো হয়, নৃত্যগীত হয়, এগুলি বন্ধ করার জন্য চিন্তা করছেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** কোন রংগালয়ে কি হচ্ছে সে সম্বন্ধে সরকার খোঁজ খবর নিচ্ছেন।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** এই সমস্ত রঙ্গালয়ের ম্যানেজমেন্ট টেক ওভার করার কথা বিবেচনা করছেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** এক্ষুণি নয়।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** রঙ্গালয়গুলির উন্নয়নের জন্য কোনও পরিকল্পনা করছেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** সাধারণ মালিকানায় যেগুলি, সেই রঙ্গালয়গুলির কথা ভাবছি না কিন্তু সরকারি যে রঙ্গালয়গুলি রয়েছে, সেগুলি সম্বন্ধে ভাবছি।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** সরকারিভাবে কতগুলি রয়েছে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** রবীন্দ্র সদন, শিশির মঞ্চ, মহাজাতি সদন এবং অহীন্দ মঞ্চ দক্ষিণ কলকাতার, এই চারটি হল আছে।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** আপনি কি ধরনের উন্নয়নের কথা ভাবছেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** পুরানো হলের খানিকটা সংস্কার এবং নতুন হলগুলির মঞ্চের আধুনিকীকরণ, এইভাবেই বিবেচনা হচ্ছে।

**পশ্চিমবঙ্গে পাম্পাপুলারদের নিযুক্তকরণ**

***৩৭৫।** (অনুমোদিত প্রশ্ন নং *১০৮৬।) **শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের সরকারি অফিসে পাম্পাপুলারদের বৎসরে কয় মাসের জন্য নিযুক্ত করা হয়; এবং

(খ) তাহাদের স্থায়ী চাকুরির ব্যবস্থা করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** (ক) মার্চ মাস হইতে অক্টোবর মাস পর্যন্ত এই আট মাস পাম্পাপুলারদের নিয়োগ করা হয়।

(খ) যেহেতু কাজটা অস্থায়ী, এই কাজে স্থায়ী করণের পরিকল্পনা বর্তমানে সম্ভব নয়।

**শ্রী হরিপদ জানা ঃ** এই যে এদের আট মাস কাজ দেন, এঁরা মাসিক বেতন কত করে পান?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** এঁরা মাসিক পান—১৩৫-২-১৩৭-২-১৭৭-৩-১৮০, এই হচ্ছে এঁদের পে-স্কেল।

**শ্রী হরিপদ জানা ঃ** এদের একটা পে-স্কেল রয়েছে বুঝতে পারলাম, এঁরা কি কোনও ডি এ পান?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** আদার অ্যালাউয়েন্সেস এর ভিতরই ইনক্লুডেড আছে ডি এ।

**শ্রী হরিপদ জানা ঃ** বর্তমানে যে ডি এ বেড়েছে এটা কি তাঁরা পাবেন?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** হ্যাঁ।

**শ্রী হরিপদ জানা ঃ** এদের পারমানেন্ট করতে অসুবিধা কোথায়?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** ক্যাবিনেট সাব কমিটিতে আলোচনা করা হচ্ছে, বিভিন্ন ডিপার্টমেন্টে যাঁরা আছেন, তাঁদের কিভাবে সম্ভব ইত্যাদি আলোচনা হচ্ছে, এখনও কোনও সিদ্ধান্ত হয় নি।

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি ঃ** ন্যূনতম মজুরি হচ্ছে ৮.১০ টাকা এই হারে এঁরা বেতন পেতে পারেন কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** বর্তমানে তাঁরা যা পাচ্ছেন, সেটাই বলা হয়েছে, ফিউচারের কথা সেটা এখনতো পে কমিশনের বিষয়, আলোচনার ভিতর আছে, তখন যে সিদ্ধান্ত হবে তা হবে।

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি ঃ** এই সমস্ত কর্মচারীর ব্যাপারে আপনি কি আন্তরিকভাবে জোর দেবেন?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** এরা আদার অ্যালাউয়েন্সেস নিয়ে আট টাকার বেশি পান।

**ডাঃ বিনোদবিহারী মাঝি ঃ** এদের সংখ্যা কত?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** নোটিশ দেবেন, পরে বলে দেব।

[1-20—1-30 P.M.]

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** এদের প্রভিডেন্ট ফান্ড বা রিটায়ার করলে এরা পেনসন পাবার যোগ্য কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** পেনসন দেওয়ার কোনও প্রভিসন নেই।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মন্ত্রী মহাশয় কি জানাবেন এই সেশনাল পাম্পাপুলারদের ওভার টাইমের রেট কত?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** ওভার টাইম নেই।

**নলগোড়া জেটির পুনর্নির্মাণ**

***৩৭৬।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩৭৭।) **শ্রী প্রবোধ পুরকাইত ঃ** উন্নয়ন ও পরিকল্পনা (সুন্দরবন উন্নয়ন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, "সুন্দরবন উন্নয়ন পর্ষদ" মারফৎ যেসমস্ত জেটি নির্মাণ করা হয়েছে তার মধ্যে নলগোড়া জেটিটা পুনর্নির্মাণের জন্য অর্থ বরাদ্দ করা হইয়াছে;

(খ) সত্য হইলে, উক্ত পুনর্নির্মাণের জন্য কত টাকা বরাদ্দ করা হইয়াছে; এবং

(গ) উক্ত পুনর্নির্মাণের কাজ কতদিনের মধ্যে সম্পন্ন হইবে?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** (ক) ঐ জেটির জন্য সম্প্রতি টাকা মঞ্জুর করা হয়েছে।

(খ) ৪০ (চল্লিশ) হাজার টাকা মঞ্জুর করা হয়েছে।

(গ) সঠিক উত্তর বলা সম্ভব নয়।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি এই পরিকল্পনাটি কোন সালে এবং কত তারিখে গ্রহণ করা হয়?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** প্রথমে একটা স্কীম হয়েছিল ১৯৭৩-৭৪ সালে। কিন্তু তখন কার্যকর করা হয় নি। পরে এস্টিমেট করা হয় এক কোটি ২৩ লক্ষ ৩৭৫ টাকার। সেটা পরে আবার করা হয়। খারাপ হয়ে গিয়েছে, তাই এই বারে আবার ৪০ হাজার টাকা খরচ

করে মেরামত করা হবে ঠিক হয়।

## আসানসোল-দুর্গাপুর অঞ্চলে খনিজ পদার্থ

*৩৭৮। (অনুমোদিত প্রশ্ন নং *১২১১।) **শ্রী সুনীল বসু রায় ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) আসানসোল-দুর্গাপুর অঞ্চলে কোন কোন খনিজ পদার্থ পাওয়া যায়;

(খ) এইসব খনিজ পদার্থের বে-আইনি উত্তোলন সম্পর্কে সরকার কোনও অভিযোগ পাইয়াছেন কি; এবং

(গ) 'খ' প্রশ্নের উত্তর হ্যাঁ হইলে, সরকার এসম্পর্কে কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** (ক) আসানসোল দুর্গাপুর অঞ্চলে কয়লা ফায়ারক্লে মোল্ডিং স্যান্ড, সিলিকা স্যান্ড, আয়রন স্টোন লেন্স স্টেটারিং স্যান্ড, অর্ডিনারা স্যান্ড, ব্ল্যাক স্টোন, সোরাম ল্যাটেরাইট কোল্ডার, গ্র্যাভেল ব্রিক আরব ক্লে প্রভৃতি খনিজ পদার্থ পাওয়া যায়।

(খ) হ্যাঁ, এই অঞ্চলে কয়লার বেআইনি উত্তোলন সম্পর্কে সরকার কতকগুলি অভিযোগ পাইয়াছেন।

(গ) আসানসোল দুর্গাপুর অঞ্চল হইতে কয়লার বেআইনি উত্তোলন সম্পর্কে যে সকল অভিযোগ আসিয়াছে তাহার ভিত্তিতে এই উত্তোলন বন্ধ করিবার জন্য যথাযথ ব্যবস্থা অবলম্বন করা হইয়াছে। ইহার ফলে বেশির ভাগ ক্ষেত্রে বে-আইনি উত্তোলন বন্ধ করা সম্ভব হইয়াছে। তবে কয়েকটি ক্ষেত্রে সিভিলরূপ ও অন্তর্বর্তীকালীন নিষেধাজ্ঞা জারি থাকার ফলে কয়লার বেআইনি উত্তোলন এখনও চলিতেছে। এই সকল ক্ষেত্রে কলকাতা হাইকোর্ট সরকারকে কোনও ব্যবস্থা অবলম্বন হইতে বিরত থাকিতে আদেশ করিয়াছেন। তবে হাইকোর্টের এই সকল অন্তর্বর্ত্তীকালীন আদেশ খারিজ করিবার জন্য সরকারের তরফ হইতে প্রতিটি ক্ষেত্রে যথাবিহিত ব্যবস্থা অবলম্বন করা হইতেছে।

**শ্রী সুনীল বসু রায় ঃ** এই আসানসোল-দুর্গাপুর অঞ্চলে বালি, মোরাম এবং পাথর—এই তিনটি খনিজ উত্তোলনের ব্যাপারে যে সমস্ত বেআইনি কাজ হচ্ছে সে সম্পর্কে স্থানীয় প্রশাসন, জেলা প্রশাসনকে জানানো হয়েছে—এই সম্পর্কে মন্ত্রীর কাছে বা মন্ত্রীর দপ্তরে কোনও খবর আছে কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** আমরা কিছু কিছু ল্যান্ড রেভিনিউ ডিপার্টমেন্ট থেকে পেয়েছি। মাইন অ্যান্ড মিনারেলস—এগুলো সাধারণত ল্যান্ড রেভিনিউ ডিপার্টমেন্ট, জে.এল.আর, ও অ্যাডিশনাল ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট করে থাকেন এবং এই রকম ধরনের খবর থাকলে তারা

যথাযোগ্য ব্যবস্থা অবলম্বন করে থাকেন। আপনার যদি কোনও খবর থাকে তাহলে আপনি অ্যাডিশনাল ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটকে বলবেন তিনি অ্যাকশন নেবেন।

**হাওড়ার বাকসারা এলাকার ন্যাশনাল প্লেসের জল-নিকাশি ব্যবস্থা**

***৩৭৯।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩৯৪।) **শ্রী প্রলয় তালুকদার ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, হাওড়ার বাকসারা এলাকার ন্যাশনাল প্লেসের জল-নিকাশি ব্যবস্থার উন্নতির জন্য কোনও পরিকল্পনা আছে কি?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** হাওড়া জেলার বাকসারা অঞ্চলের ন্যাশনাল কলোনির জল নিকাশি ব্যবস্থার উন্নতির জন্য একটি পরিকল্পনা প্রস্তুত হইতেছে। উক্ত জল নিকাশি পরিকল্পনার বিষয় প্রাথমিক তথ্যাদি সংগ্রহপূর্বক ব্যয় সংক্রান্ত বিষয়ে এস্টিমেট প্রস্তুত হইতেছে। আনুমানিক ব্যয় ৬৫ হাজার টাকা হইবে বলিয়া মনে হয়।

**শ্রী বারীন্দ্রনাথ কোলে ঃ** মন্ত্রী মহাশয় কি জানাবেন এই কাজটা কত দিনের মধ্যে শুরু হবার আশা তিনি করছেন?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** টেকনিক্যাল কমিটি থেকে এখনও পাস হয় নি এবং টেকনিক্যাল কমিটি থেকে যাতে তাড়াতাড়ি পাস হয় তার ব্যবস্থা আমরা করছি।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই জল নিকাশি পরিকল্পনায় কত টাকা এস্টিমেট ধরা হয়েছে?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** ৬৫ হাজার টাকার এস্টিমেট করা হয়েছে।

**মেদিনীপুরের নারায়ণপুর স্লুইসে ফাটল**

***৩৮০।** (অনুমোদিত প্রশ্ন নং *১৪৬৩।) **শ্রী বঙ্কিমবিহারী মাইতি ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মেদিনীপুর জেলার মেছেদা হইতে হলদিয়া যাওয়ার একমাত্র রাস্তার মধ্যে নারায়ণপুর স্লুইসটিতে গত ১৯৭৭ সাল হইতে ফাটল ধরিয়াছে; এবং

(খ) সত্য হইল, উক্ত স্লুইস মেরামতের কোনও ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে কি?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** (ক) হ্যাঁ।

(খ) তমলুক মাস্টার প্ল্যানের মাধ্যমে স্লুইসটির পুনর্নির্মাণের প্রস্তাব রহিয়াছে। সেইজন্য মাটি পরীক্ষা এবং অন্যান্য কার্য অগ্রসর হইতেছে। বর্তমান বন্যার পরিপ্রেক্ষিতে টেকনিক্যাল কমিটি নতুন করে স্কীম করছেন।

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি ঃ** হলদিয়া বন্দরের গুরুত্ব বিবেচনা করে এটাকে ত্বরান্বিত করার ব্যবস্থা হবে কি?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** তমলুক মাষ্টার প্ল্যানের মধ্যে এই রাস্তাটি রয়েছে। আমরা পি.ডব্লিউ.ডি. ডিপার্টমেন্টকে একটা বাইপাশ রাস্তা করে দেবার জন্য বলেছি। তারা এখনও শুরু করতে পারে নি। আশা করি তারা ব্যবস্থা করে দেবে এই ভরসা আমি রাখি।

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি ঃ** এই বাইপাশ রাস্তা কবে করবেন সেই ভিত্তিতে তো চলবে না। এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ এটা না হলে হলদিয়া বন্দরের অনেক কাজ বন্ধ হয়ে যাবে। সেই হিসাবে আপনি এই কাজের গুরুত্ব দিচ্ছেন কি?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** তমলুক মাস্টার প্ল্যান যেটা রয়েছে তার মধ্যে এটা অন্তর্ভুক্ত। এই ব্যাপারটি ত্বরান্বিত করার জন্য আমি ইঞ্জিনিয়ারদের বলেছি।

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি ঃ** আপনি চীফ ইঞ্জিনিয়ারদের কি বলেছেন বড় কথা নয়, এবং ঐ তমলুক মাস্টার প্ল্যান কার্যকর হতে দু' বছর লাগবে। কিন্তু এটা একান্ত দরকার। তাই আমি আবার বলছি এর গুরুত্বের কথা বিবেচনা করে আপনি আরও তৎপর হবেন কি?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** তমলুক মাস্টার প্ল্যান ১০/১৫ বছর আগে থেকে এর জল্পনা-কল্পনা চলছে এখনও ফাইনাল স্টেজে আসে নি তাই দেরি হয়ে যাচ্ছে তবে আমি চেষ্টা করছি যাতে খুব তাড়াতাড়ি হয়।

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি ঃ** আমি পূর্ত মন্ত্রীর কাছে আপনার কাছে বহুবার গিয়েছি। আপনারা ঠিকমতো গুরুত্ব দিচ্ছেন না। আজকে যদি কোনও অঘটন ঘটে তাহলে আপনারা দায়ী থাকবেন। আপনাদের মাস্টার প্ল্যান হতে অনেক দেরি হবে তাহলে আপনারা কি গুরুত্ব দিচ্ছেন?

**Mr. Speaker :** I disallow this question.

**কালিয়াগঞ্জ থানায় ফতেপুর তুঁত উৎপাদন কেন্দ্র**

***৩৮১।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩৪২।) **শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিম দিনাজপুর জেলার কালিয়াগঞ্জ থানার ফতেপুর তুঁত উৎপাদন কেন্দ্রের" জন্য মোট কত পরিমাণ জমি অধিগ্রহণ করা হয়েছে;

(খ) উক্ত উৎপাদন কেন্দ্রটি বর্তমানে চালু আছে কি না; এবং

(গ) উৎপাদন কেন্দ্রটি পরিচালনা করার জন্য সর্ব মোট কতগুলি কর্মচারীর পদ সৃষ্টি করা হয়েছে?

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ** (ক) মোট ৯.৮৯ একর জমি অধিগ্রহণ করা হইয়াছে।

(খ) হ্যাঁ।

(গ) কোনও কর্মচারীর পদ সৃষ্টি করা হয় নাই।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি। উৎপাদন কেন্দ্রে কর্মচারীর পদ যদি সৃষ্টি না হয়ে থাকে তাহলে ঐ কেন্দ্রে কিভাবে কাজকর্ম পরিচালিত হচ্ছে?

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ** আমরা এই কেন্দ্রটিকে সেন্ট্রাল সেরিকালচার রিসার্চ সেন্টারকে হস্তান্তর করেছি। তাদের উদ্দেশ্য হচ্ছে পরীক্ষা-নিরীক্ষা করে রেশম ও তুঁত গাছের যা কিছু উন্নত ধরনের জিনিস উদ্ভাবন করবেন সেগুলি বাস্তবে কি কার্যকর করা যায় তার ব্যবস্থা করবেন এবং ঐ কেন্দ্রের আশেপাশে যে সমস্ত কৃষক আছে তাঁদের ওরা সেগুলি সরবরাহ করবে এবং উন্নতধরনের তুঁতগাছগুলির কাটিং এবং বীজ নিকটবর্তী তুঁত চাষীদের ওঁরা সরবরাহ করবে। আমরা ঐ ফার্ম সেন্ট্রাল সেরিকালচারাল রিসার্চ সেন্টারকে এই ব্যাপারে হস্তান্তর করা হয়েছে। এখন স্বাভাবিকভাবে কর্মচারী নিয়োগের প্রশ্ন আসে না।

[1-30—1-40 P.M.]

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** ৩/৪ মাস আগে ঐ কেন্দ্রে শ্রমিক নিয়োগের জন্য ইন্টারভিউ নেওয়া হয়েছে, এই কথা কি আপনার জানা আছে?

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ** আমার দপ্তর থেকে এইরকম কিছু হয়েছে বলে আমার জানা নেই।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** যে জমিগুলি অধিগ্রহণ করা হয়েছে সেই জমির মালিকরা এযাবৎ ক্ষতিপূরণের টাকা সম্পূর্ণভাবে পেয়ে গেছে কি?

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ** এটা জানতে হলে নোটিশ দেবেন।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** ঐ কেন্দ্রে কতগুলি শ্রমিক কাজ করছে, এটা বলতে পারবেন কি?

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ** এটা আমি কি করে বলব? আমি তো আগেই বলেছিলাম এটা সম্পূর্ণভাবে সেন্ট্রাল সেরিকালচারাল রিসার্চ স্টেশন পরিচালনা করছেন—এটা কেন্দ্রীয় সরকারের সংস্থা, আমাদের নয়। আমরা ফার্মটিকে তাদের হাতে হস্তান্তর করে দিয়েছি।

**হাওড়ার বাউড়িয়া থানায় রাধানগর খাল**

*৩৮২। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৬৭।) **শ্রী রাজকুমার মন্ডল ঃ** সেচ ও জলপথ

বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, হাওড়া জেলার অন্তর্গত বাউড়িয়া থানার রাধানগর খালটি মজিয়া যাওয়ায় কৃষিকার্য এবং জল-নিকাশি ব্যবস্থা বিঘ্নিত হচ্ছে;

(খ) যদি 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হয়, খালটি সংস্কারের জন্য কি ব্যবস্থা নেওয়া হয়েছে; এবং

(গ) উক্ত কাজ কবে নাগাদ কার্যকর হবে?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** (ক) হ্যাঁ।

(খ) এই বিষয়ে প্রাথমিক তথ্যাদি সংগ্রহ করা হইয়াছে এবং একটি প্রকল্প তৈরি করা হইতেছে।

(গ) এখন বলা সম্ভব নয়।

**শ্রী রাজকুমার মন্ডল ঃ** এই পরিকল্পনা বাবদ কত টাকা ঠিক করছেন এবং কবে এটা কার্যকর হবে, মন্ত্রী মহাশয় জানাইবেন কি?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** আমাদের টেকনিক্যাল কমিটি তারা এটা প্রথম পেশ করেছিলেন। তারপর ১৯৮৬ সালে বন্যার পরে তারা মনে করেন আবার নতুন করে স্কীম তৈরি করতে হবে, সেই জন্য এটা দেরি হচ্ছে।

**শ্রী বারীন্দ্রনাথ কোলে ঃ** এই খালটি কেঁদুয়া খালের নিম্নাংশের সঙ্গে সংযুক্ত। কেঁদুয়া খালের সঙ্গে এটারও সংস্কার করার ব্যবস্থা করা হচ্ছে কি?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** আপনি যে প্রশ্নটি করেছেন সেটা বাউড়িয়া থানার অন্তর্গত নয়, আরও দু-তিনটি থানা পার হয়ে গেলে পড়বে। সেটা আমি ঠিক বলতে পারছি না।

**শ্রী রাজকুমার মন্ডল ঃ** আপনি যে টেকনিক্যাল কমিটির কথা বললেন, এই পরিকল্পনাটি কবে নাগাদ টেকনিক্যাল কমিটির কাছে প্লেস করা হবে, জানাবেন কি?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** এক মাস পরে নেক্সট টেকনিক্যাল কমিটির মিটিং হবে, তখন এটা দেওয়া হবে।

## সুন্দরবন এলাকায় বিভিন্ন নদীর নাব্যতা

***৩৮৩।** (অনুমোদিত প্রশ্ন নং *১৫২৭।) **শ্রী গণেশচন্দ্র মণ্ডল ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, সুন্দরবন এলাকার বিভিন্ন নদীতে পলি পড়ে নদীর তলদেশ অগভীর হয়ে যাচ্ছে ও নদীগুলি শীর্ণকায় হয়ে পড়েছে; এবং

(খ) সত্য হইলে, সরকার উক্ত নদীগুলির নাব্যতা বজায় রাখার জন্য কোনও পরিকল্পনা গ্রহণ করেছেন কি না?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** (ক) সুন্দরবন এলাকার অসংখ্য ছোট বড় নদীর কোনও কোনওটির তলদেশ পলি পড়ে অগভীর হয়ে যাচ্ছে এবং নদীগুলি শীর্ণকায় হয়ে যাচ্ছে।

(খ) এখনও কোনও পরিকল্পনা গ্রহণ করা হয় নাই। তবে প্রয়োজনীয় প্রকল্প রচনা করার উদ্দেশ্যে বিষদ তথ্যানুসন্ধানের প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে।

### চন্দ্রকোনার প্রাচীন পুরাকীর্তি

***৩৮৪।** (অনুমোদিত প্রশ্ন নং *১৪৭৩।) **শ্রী উমাপতি চক্রবর্তী ঃ** তথ্য ও সাংস্কৃতিক বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলায় ইতিহাস প্রসিদ্ধ চন্দ্রকোনা শহরের প্রাচীন পুরাকীর্তি রক্ষার কোনও ব্যবস্থা করা হয়েছে কি;

(খ) উক্ত শহরের বিভিন্ন অংশ খনন করে পুরাকীর্তি উদ্ধার করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(গ) যদি থাকে, তবে কতদিন নাগাত তা কার্যকর করা হবে বলে আশা করা যায়?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** (ক) চন্দ্রকোনা শহরে মিত্রসেনপুরে শান্তিনাথ শিবের মন্দিরটি রাজ্য সরকার কর্তৃক সংরক্ষিত। এই মন্দিরটি সংস্কারের ব্যবস্থা হয়েছে।

(খ) না।

(গ) প্রশ্ন ওঠে না।

### ভগবানপুরে নন্দীগ্রাম মাস্টার প্ল্যান

***৩৮৫।** (অনুমোদিত প্রশ্ন নং *১০৮৮।) **শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার ভগবানপুর-নন্দীগ্রামে জল নিষ্কাশন সংক্রান্ত মাস্টার প্ল্যানটি সরকার গ্রহণ করিয়াছেন কি; এবং

(খ) গ্রহণ করিয়া থাকিলে, কবে নাগাত উক্ত প্ল্যানের কাজ শুরু হইবে?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** (ক) মেদিনীপুর জেলার ভগবানপুর ও নন্দীগ্রাম থানা অঞ্চলের জল নিষ্কাশনের জন্য একটি খসড়া মাস্টার প্ল্যান গ্রহণ করা হইয়াছে। মাস্টার প্ল্যানটি বর্তমানে কেন্দ্রীয় সরকারের গঙ্গা বন্যা নিয়ন্ত্রণ কমিশন এবং রাজ্য টেকনিক্যাল কমিটির সুপারিশ অনুসারে ও গত বৎসরের বন্যার অভিজ্ঞতার আলোকে কারিগরি বিশেষজ্ঞ নতুন করে পরীক্ষা নিরীক্ষা করিতেছেন।

(খ) এখনই ইহা বলা সম্ভব নয়।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় ঐ ভগবানপুর নন্দীগ্রামের ব্যাপারে যে মাস্টার প্ল্যানের কথা বললেন সেটা যদি এখনই করা সম্ভব না হয় তাহলে তো পরের বছর আবার বন্যা হবে, তারজন্য কি ব্যবস্থা নেবেন জানাবেন কি?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** এখানে যে ভাবে এস্টিমেট করা হয়েছিল তাতে যে বিরাট ফ্লাড গত বছর হয়ে গেল সেই অনুযায়ী তারা ভাবছেন এটাকে নতুন করে রিমডেলিং করে স্কীম করতে হবে, তা না হলে আবার বড় ধরনের ফ্লাড যদি আসে তাহলে সেটাকে রক্ষা করা যাবে না। সেইজন্য নতুন করে এগজামিন করা হয়েছিল। এটাতে মোট যা কস্ট হয়েছিল সেটা হচ্ছে ৪ কোটি ৪৪ লক্ষ টাকার স্কীম। আবার নতুন করে হয়ত টাকা বেড়ে যাবে, নতুন করে প্ল্যান করা হবে।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** ৪ কোটি ৪ লক্ষ টাকার যদি স্কীম হয় তাহলে এবারের বাজেটে এই ভগবানপুর নন্দীগ্রামের জন্য আপনি যে ২০ লক্ষ টাকার বরাদ্দ করেছেন সেটা কি এই বছর ইউটিলাইজ করবেন?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** যেহেতু এটা ঐ গঙ্গা ফ্লাড কন্ট্রোল কমিশন বলছেন নতুন করে করতে হবে সেইজন্য আগেকার যে টাকা বরাদ্দ করা আছে সেটাতে আবার টাকা বাড়বে বলে মনে করছি। সেইজন্য যে স্কীম তারা পাস করবেন সেই স্কীম অনুযায়ী আমরা করব এটা বলতে পারি।

**শ্রী হরিপদ জানা ঃ** (ভগবানপুর) তাহলে কি সেখানে এখনই কাজ করার সম্ভাবনা নেই?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** ইতিমধ্যেই যদি ঐ গঙ্গা ফ্লাড কন্ট্রোল কমিশন ক্লিয়ারেন্স দেন তাহলে চেষ্টা করব করতে।

### পশ্চিমবঙ্গে জেলা শিল্পকেন্দ্র

***৩৮৬।** (অনুমোদিত প্রশ্ন নং *৬২১।) **শ্রী নির্মলকুমার বসু ঃ** কুটির ও ক্ষুদ্র শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গে কতগুলি জেলা শিল্পকেন্দ্র (ডিস্ট্রিক্ট ইন্ডাস্ট্রিজ সেন্টার) আছে;

(খ) এই কেন্দ্রগুলির কাজ কি;

(গ) পূর্বের জেলা শিল্প অফিসারের অফিসের সঙ্গে এই কেন্দ্রের কাজের কি কোনও পার্থক্য আছে; এবং

(ঘ) 'গ'-এর উত্তর হ্যাঁ হইলে, এই পার্থক্য কি?

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ** (ক) বর্তমানে পশ্চিমবঙ্গে কলকাতা বাদে মোট ১৫টি জেলায় জেলা শিল্পকেন্দ্র প্রতিষ্ঠিত হইয়াছে।

(খ) এই জেলা শিল্পকেন্দ্রগুলির মূল উদ্দেশ্য ক্ষুদ্রায়তন ও কুটির শিল্পের উন্নতিকে বড় বড় শহর ও রাজ্যের রাজধানীগুলি হইতে রাজ্যের সর্বত্র ছড়িয়ে দেওয়া। প্রত্যেক জেলায় একটি করে সংস্থা ক্ষুদ্র ও গ্রামীণ শিল্পগুলির প্রয়োজনের দিকে নজর দেবে। একই জায়গা হইতে ক্ষুদ্র ও গ্রামীণ শিল্প উদ্যোক্তাদের যতদূর সম্ভব সমস্তরকম সাহায্য ও সহযোগিতা করাই জেলা শিল্পকেন্দ্র স্থাপনের প্রধান উদ্দেশ্য। জেলায় শিল্পস্থাপনের জন্য যে সমস্ত কাঁচামাল ও অন্যান্য দ্রব্যাদি পাওয়া যেতে পারে তার আর্থিক দিক অনুসন্ধান করাও এই উদ্দেশ্যের মধ্যে পড়ে। এছাড়া যন্ত্রপাতি ও কাঁচামালের যোগান, প্রয়োজনীয় অর্থ মূলধন ধার, বিপনন ও গুণাগুণ মানের উৎকর্ষতা নিয়ন্ত্রণের জন্য একটি শাখা এবং গবেষণা ও সম্প্রসারণের ব্যবস্থা রাখা হইবে। এই কেন্দ্রের অন্য একটি শাখা কুটির ও গার্হস্থ্য শিল্পের প্রয়োজনের দিকে নজর দেবে। এই কেন্দ্র একদিকে উন্নয়ন ব্লকগুলি এবং অপরদিকে Small Industries Service Institution এর মতো বিশেষজ্ঞ সংস্থার সাথে নিকট যোগাযোগ রক্ষা করবে।

(গ) হ্যাঁ।

(ঘ) কাঁচামালের যোগান, তালিকাভুক্তকরণের সহজসাধ্যতা, কুটিরশিল্পজাত উৎপন্ন দ্রব্য বিপননেয় সম্ভাবনার অনুসন্ধান, গবেষণা, সম্প্রসারণ ও শিক্ষার সহজসাধ্যতা, শিল্প উদ্যোক্তাদের সকল প্রয়োজনের নিরূপণ করা এবং তদনুযায়ী স্থানীয় ব্যাঙ্কের কাছে প্রয়োজনীয় অর্থ মূলধন ধারের সুপারিশ করা গুণাগুণ মানের উৎকর্ষতার নিয়ন্ত্রণ প্রভৃতি বিষয়গুলি বর্তমান প্রতিষ্ঠিত জেলা শিল্পকেন্দ্রগুলির কাজের আওতায় পড়ে যাহা পূর্বের জেলা শিল্প অফিসারের অফিসের দায়িত্বে পড়িত না

**শ্রী নির্মলকুমার বোস ঃ** নতুন ভাবে এই জেলা শিল্পকেন্দ্র হবার পর কি পরিমাণ শিল্প স্থাপিত হয়েছে তার হিসাব মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আছে কি?

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ** আপনারা জানেন এটা যে জেলা শিল্প কেন্দ্র পরিকল্পনা হবার পর এখানে কর্মচারী নিয়োগ ইত্যাদি করতে আমাদের ১৯৭৮ সালে জুলাই আগস্ট এরকম

সময় হয়ে গিয়েছে। তারপর থেকে এই কেন্দ্রগুলিকে মূলত অধিকাংশ জায়গায় কাজ করতে হচ্ছে ফ্লাড রিকনস্ট্রাকশন ইত্যাদির ব্যাপারে। এর ভেতরে অনেক ব্যাপারে অগ্রগতি ঘটেছে, নতুন শিল্প গড়ে উঠেছে। কিন্তু এই মুহূর্তে হিসাবটা দেওয়া সম্ভব নয় যে মোট কতগুলি শিল্প কোন কোন জেলায় নতুন ভাবে গড়ে উঠেছে।

[1-40—1-50 P.M.]

**শ্রী নির্মলকুমার বসু ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে যাঁরা নতুন করে গ্রামীণ ক্ষুদ্র শিল্প গড়তে চায় তাঁরা শিল্প কেন্দ্রগুলিতে গিয়ে হয়রানি হচ্ছে, বারে বারে ঘুরছে এবং তাঁরা যা কিছু করতে যাচ্ছে সে বিষয়ে অফিসারদের কাছ থেকে কোনও সহযোগিতা পাচ্ছে না, এই রকম অভিযোগ আপনার কাছে আছে কি?

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ** এই রকম অভিযোগ আছে।

**শ্রী নির্মলকুমার বোস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই অভিযোগ সম্পর্কে কি ব্যবস্থা অবলম্বন করছেন?

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ** অভিযোগ যেগুলি আছে তার কতকগুলি কারণ আছে। একটা হচ্ছে, এতদিন ধরে যে পদ্ধতিতে কাজ হয়েছে তার ফলে সকলে এক ধরনের কাজ করতে অভ্যস্ত হয়ে গেছে। এই ধারার পরিবর্তন করতে কিছুটা সময় লাগবে এবং সেই সম্পর্কে ব্যবস্থা নেওয়া হচ্ছে। দ্বিতীয় হচ্ছে, আমরা যে সমস্ত কর্মচারী নিয়োগ করেছি তাঁরা সাময়িক ভিত্তিতে নিয়োগ হয়েছেন। কারণ আমাদের রিক্রুটমেন্টের যে নীতি নির্ধারিত হয়েছে তাতে শতকরা ৫০ ভাগ পি.এস.সি.র মাধ্যমে আসবে। আমরা রিক্রুটমেন্টের জন্য নোটিফিকেশন করেছি। তারপর তাদের জন্য অপেক্ষা করে আমাদের থাকা সম্ভব ছিল না। আমাদের ডিপার্টমেন্টের যাঁরা স্টাফ ছিলেন তাঁদের মধ্যে থেকে অ্যাড হক ভিত্তিতে বাছাই করে যাঁদের একটু যোগ্যতা আছে এই রকম ধরনের আমরা দিয়ে নিয়েছি। যাকে নিউ ব্লাড বলা যায় সেটা আজ পর্যন্ত আমরা এখানে গড়ে তুলতে পারিনি। আর ৫০ ভাগ আসবে ডিপার্টমেন্টাল ক্যান্ডিডেট থ্রু প্রে'মোশন। সুতরাং এটা আর একটা অসুবিধা। তৃতীয় অসুবিধা হচ্ছে, আমরা যখন এসেছিলাম তখন ভেবেছিলাম যে একটা ছাদের নিচে থেকে সমস্ত রকম সাহায্য দেব কিন্তু এটা এত সহজ ব্যাপার হচ্ছে না। কারণ ব্যাঙ্ক তার অটোনমি আছে। কোনও স্কীম পাস করবেন না করবেন সেই ব্যাপারে ব্যাঙ্কের লোক আছে, ম্যানেজার ক্রেডিট হিসাবে তাঁর মতামত থাকবে। এই যে ব্যবস্থা এবং বিভিন্ন দপ্তরের সঙ্গে যোগাযোগ-এর ব্যবস্থা ইত্যাদি এই জিনিসগুলি আছে কাজেই এই সমস্ত কারণে অসুবিধাগুলি এখনও চলছে। তবে পরিবর্তন হচ্ছে এবং আমি আশা করছি অল্প দিনের মধ্যে এই যে অভিযোগগুলি এসেছে, এগুলি অনেক পরিমাণে কমে যাবে।

**শ্রী নির্মলকুমার বোস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে নতুন শিল্প কেন্দ্রগুলি থেকে

জেলার গ্রামীণ ক্ষুদ্র শিল্প গড়ে তোলার জন্য নানা রকম ব্যবস্থা আছে। আমার প্রশ্ন হচ্ছে, কি কি সুযোগ সুবিধা পাওয়া যায় বা পেতে পারে শিল্প কেন্দ্র থেকে এই সম্পর্কে বাংলায় কোনও পুস্তিকা বা হ্যান্ড বিল ছাপা আছে কি? যদি না ছাপা থাকে তাহলে এটা ছাপার ব্যবস্থা করবেন কি?

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ** ইংরেজিতে ইতিমধ্যে একটা ছাপা হয়েছিল। আমাদের যে পরিকল্পনা স্কীম যা কিছু আছে সেটা নিয়ে আরও সম্প্রসারিত করে যাতে গ্রামের সাধারন মানুষ বুঝতে পারে তার জন্য বাংলা ভাষায় ছাপতে দেওয়া হয়েছে। সেটা হয়ত কিছু দিনের মধ্যে বেরুবে এবং আমরা শুধু জেলা স্তরে নয়, পঞ্চায়েত স্তরে সমস্ত জায়গায় পাঠিয়ে দেবার ব্যবস্থা করা হবে।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, এই যে ডিস্ট্রিক্ট ইন্ডাস্ট্রিজ সেন্টার সেখানে আপনারা নতুন যে সেট আপ করেছেন তাতে কত জন ম্যানেজার এবং কতজন অফিসার নিয়োগ করার কথা আছে?

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ** জেলা স্তরে একজন জেনারেল ম্যানেজার এবং সাত জন ম্যানেজার।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** এই যে ৭ জন ম্যানেজার দেওয়া হল কিন্তু নিচের দিকে আর কোনও কর্মচারী নিয়োগ করার ব্যবস্থা হয়েছে কিনা এবং ব্লক পর্যায়ে তাদের কোনও অফিসার নিয়োগ হবে কিনা?

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ** ব্লক পর্যায়ে নতুন কোনও অফিসার নিযুক্ত হচ্ছে না। ব্লকে কেবলমাত্র এক্সটেনশন অফিসার ইন্ডাস্ট্রিজ থাকছেন। কিন্তু জেলা শিল্প কেন্দ্রে এই ৮ জন অফিসারের কথা আমি বলেছি। এঁরা ছাড়াও অতিরিক্ত কর্মচারী দেওয়া হচ্ছে বিভিন্ন স্তরের। অর্থাৎ ক্লার্ক, টাইপিস্ট, ইনভেস্টিগেটর ইত্যাদি বিভিন্ন স্তরের আরও কর্মচারী এর সঙ্গে দেওয়া হচ্ছে।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** এই যে ম্যানেজার নিযুক্ত হয়েছেন, ব্যাঙ্কের সঙ্গে যোগাযোগ করার দায়িত্ব তাদের মধ্যে পড়ে কি না সেটা জানাবেন কি?

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ** আমি বলেছি যে এটা ভারত সরকারের সুপারিশ ছিল, আমরা সেটা গ্রহণ করেছি। ব্যাপারটা হচ্ছে প্রতিটি জেলায় নিউ ব্যাঙ্ক যাঁরা আছেন দুই বছরের জন্য সেই নিউ ব্যাঙ্ক একজন করে কর্মচারী দেবেন যিনি ম্যানেজার ক্রেডিট হিসাবে জেলার শিল্প কেন্দ্রে কাজ করবেন। সুতরাং লিড ব্যাঙ্ক থেকে একজন কর্মচারী, তিনি ম্যানেজার (ক্রেডিট) হিসাবে কাজ করছেন। ব্যাঙ্কের সঙ্গে যোগাযোগ বা টাকা পয়সা সংক্রান্ত অন্যান্য দায়িত্ব সেই ম্যানেজার ক্রেডিটের।

**শ্রী বিমলকান্তি বোস :** মন্ত্রী মহাশয় 'খ' প্রশ্নের উত্তর-এ বললেন সাহায্য করা হবে ব্যাঙ্ক থেকে, লোন দেওয়ার ব্যবস্থা করা হবে কিন্তু সরকার কি ভরতুকি দেওয়ার ব্যবস্থা করছেন?

**শ্রী চিত্তব্রত মজুমদার :** এটা ঠিক এই প্রশ্নের সঙ্গে সম্পর্কিত নয়।

**শ্রী বিমলকান্তি বোস :** প্রত্যেক ক্ষেত্রে দেখা যাচ্ছে, সাবসিডি দেওয়া হয়, সাবসিডাইজড করা হবে কি?

**শ্রী চিত্তব্রত মজুমদার :** এটা এই প্রসঙ্গে আসে না। অর্থাৎ গভর্নমেন্টের কি কি স্কীম আছে, ডিস্ট্রিক্ট ইন্ডাস্ট্রিজ সেন্টার সম্পর্কে, এটাই বর্তমান প্রশ্নে আছে।

**শ্রী সন্দীপ দাস :** মাননীয় মন্ত্রী মহাশয় যা উত্তর দিলেন তাতে খাদি অ্যান্ড ভিলেজ ইন্ডাস্ট্রিজ কমিশন তার নাম পেলাম না, এর সঙ্গে কি কোনও যোগাযেগা থাকছে না?

**শ্রী চিত্তব্রত মজুমদার :** আপনি এটা হয়ত খেয়াল করেননি, আমি যখন উত্তর দিয়েছি। গ্রামীণ শিল্প বলতে খাদি বোর্ডও তার সঙ্গে যুক্ত হয়েছে।

**শ্রী সন্দীপ দাস :** আপনার দপ্তর থেকে বিভিন্ন যে সমস্ত পুস্তক বেরিয়েছে, সেই রকম একটা পুস্তক সম্প্রতি পড়লাম, স্মল স্কেল ইন্ডাস্ট্রিজ পশ্চিমবাংলায় কি কি হয়েছে, তার মধ্যে কিন্তু আপনি কোনও শ্রেণী বিন্যাস করছেন না। জেনারেল ভাবে রয়েছে। এই সংরক্ষিত শিল্পের মধ্যে কোনও কোনও শিল্প আছে, যেমন খাদি অ্যান্ড ভিলেজ ইন্ডাস্ট্রিজ কমিশন এর আওতায় কি কি ইন্ডাস্ট্রিজ আছে, সেই সব কিছু বলেন নি। সেই রকম তালিকা আপনার দপ্তর থেকে রচনা করেছেন কি?

**শ্রী চিত্তব্রত মজুমদার :** এইগুলো সম্পূর্ণ ভাবে এখনও হয়নি, এখনও অনেক করতে হবে, সেইগুলো আমরা করব। আর খাদি বোর্ড তাদের নিজেদের তালিকা, নিজেরা প্রচার করেন।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন, নতুন যুবক যারা যাচ্ছে তাদের সাহায্য করার জন্য কোনও ব্যবস্থা থাকবে কি?

**শ্রী চিত্তব্রত মজুমদার :** আমি সাহায্য করার কথা তো বলেছি। যা স্কীমে আসবে, বিভিন্ন রেজিস্ট্রেশন স্কীম তৈরি করা, ব্যাঙ্কের সঙ্গে যোগাযোগ করে দেওয়া 'র' মেটিরিয়ালের জন্য সাহায্য করার তার ব্যবস্থা করা, এই সব জিনিস অফিস থেকে নিশ্চয়ই করা হবে।

### সুন্দরবন এলাকায় নদীবাঁধ

***৩৮৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৭৯।) শ্রী প্রবোধ পুরকাইত :** সেচ ও জলপথ

বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সুন্দরবন এলাকার নদী বাঁধগুলি সুরক্ষিত করার জন্য কোনও ব্যাপক পরিকল্পনা গ্রহণ করা হয়েছে কি; এবং

(খ) যদি (ক) প্রশ্নের উত্তর হ্যাঁ হয়, তবে এই পরিকল্পনা কবে নাগাত কার্যকর করা হবে?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** (ক) হ্যাঁ, Urgent development of Sundarban নামে একটি প্রকল্প গ্রহণ করা হইয়াছে।

(খ) গত ১৯৭৭-৭৮ সাল হইতে এই প্রকল্পের কাজ চলিতেছে। ৭ম পঞ্চবার্ষিকী পরিকল্পনাকালের মধ্যে এই প্রকল্পের কাজ সম্পূর্ণ হইবে বলিয়া আশা করা যায়।

[1-50—2-00 P.M.]

**শ্রী প্রবোধ পুরকাইত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, পরিকল্পনা অনুযায়ী কাজ চলছে। তা মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি যে, এই পরিকল্পনায় কত টাকা খরচ হবে?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** প্রত্যেক বৎসর কাজ করা হবে। টোটাল ধরা হয়েছে ১৭ কোটি ৯৭ লক্ষ টাকা এবং এর মধ্যে ৪২২টি স্লুইস গেট আছে এবং আপনি জানেন যে, সুন্দরবনকে রক্ষা করতে গেলে এমব্যাঙ্কমেন্ট ও স্লুইস গেট হচ্ছে প্রধান জিনিস। তাই এর মধ্যে এমব্যাঙ্কমেন্ট-এর কাজ রয়েছে এবং ৪২২-টি স্লুইস করা হবে।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** এই যে টাকা খরচ করছেন, এটা সুন্দরবন ডেভেলপমেন্ট বোর্ডের টাকা, না ইরিগেশন ডিপার্টমেন্টের টাকা?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** এটা ইরিগেশন ডিপার্টমেন্টের টাকা।

### দুঃস্থ চলচিত্রশিল্পী ও প্রযুক্তিবিদদের সাহায্য

***৩৮৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১৪০৯।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** তথ্য ও সাংস্কৃতিক বিষয়ক বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবঙ্গের দুঃস্থ চলচিত্রশিল্পী ও প্রযুক্তিবিদদের জন্য একটি সাহায্য প্রকল্প সরকারের বিবেচনাধীন; এবং

(খ) সত্য হইলে, উক্ত প্রকল্পটি কিরূপ?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** (ক) হ্যাঁ।

(খ) প্রকল্পটির আনুষ্ঠানিক রূপ এখনও দেওয়া যায় নি। তবে বর্তমান বৎসরে যে সকল শিল্পী বা তাঁদের পরিবারবর্গের আর্থিক দূরবস্থার কথা সরকারের গোচরে আনা হয়েছে, তাঁদের এককালীন অর্থ সাহায্য করা হয়েছে।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** যে সমস্ত শিল্পীরা অর্থ সাহায্য চেয়েছে তাঁদের দুরবস্থার কথা জানিয়ে, তাঁদের আপনি এককালীন সাহায্য দিয়েছেন বললেন। সেই সাহায্যের পরিমাণ-টা কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** যে টাকা-টা দেওয়া হয়েছে তার সমস্তটার পরিমাণ হচ্ছে ৫২,৫০০ টাকা। এটা প্রায় ১৩-জন টেকনিসিয়ানকে দেওয়া হয়েছে।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** দুঃস্থ চলচ্চিত্র শিল্পী এবং প্রযুক্তিবিদদের জন্য আপনি একটা সাহায্য প্রকল্প তৈরি করছেন, যেটা এখনও প্রশাসনিক ভাবে তৈরি করতে পারেন নি, তার মধ্যে কি কি কার্যসূচি রয়েছে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** এটা করতে এখনও কিছু সময় লাগবে। অনেক কিছু ভাবতে হচ্ছে। শুধু অনুদান দিয়ে, খুব বেশি সাহায্য করা যাবে না। তার বিকল্প হচ্ছে তাদের বই তুলতে দিতে হবে। সে বিষয়ে সময় লাগবে এবং আমরা সে বিষয়ে ভাবছি।

**মগরাহাট ড্রেনেজের "কুলতলী ক্লোজারে"**

***৩৮৯।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩৮১।) **শ্রী প্রবোধ পুরকাইত ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) চব্বিশপরগনা জেলার মগরাহাট ড্রেনেজের কুলতলী ক্লোজারের কাজ কবে নাগাত শেষ হবে;

(খ) ইহা কি সত্য যে, এই ক্লোজারের জন্য বার বার অর্থ মঞ্জুরি করা হয়েছে;

(গ) যদি (খ) প্রশ্নের উত্তর হ্যাঁ হয়, তা হলে ঐ কাজ শেষ করতে বিলম্বের কারণ কি; এবং

(ঘ) উক্ত ক্লোজারের ফলে কি সুবিধা হবে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** (ক) পূর্ব মগরাহাট বেসিন ড্রেনেজ স্কীমের অন্তর্গত কুলতলী স্লুইসটি চালু করার উদ্দেশ্যে পিয়ালী নদী প্রারম্ভিক ক্লোজারের কাজ গত ৪-২-৭৯ তারিখে শেষ হইয়াছে এবং এখন দৃঢ়করণ ও উচ্চতা বাড়াইবার (Strengthening raising) কাজ চলিতেছে, যাহা আশা করা যায়, এই বৎসর এপ্রিল মাসের মধ্যে শেষ হইবে।

(খ) ক্লোজারের কাজের জন্য গত ১৯৭৬-৭৭ সালে এবং চলতি১৯৭৮-৭৯ সালে এই দুই বৎসর অর্থ ব্যয় করা হইয়াছে।

(গ) ১৯৭৬-৭৭ সালে ক্লোজারের চেষ্টা সফল হয় নাই। ক্লোজার Subside করে। ক্লোজারের কাজের জটিলতার দরুন ঐ কাজে সরকারকে পরামর্শদানের জন্য ১৯৭৭ সালের সেপ্টেম্বর মাসে একটি টেকনিক্যাল কমিটি গঠন করা হয়। কমিটি তাঁদের পরামর্শ দিয়ে নভেম্বর মাসের শেষের দিকে রিপোর্ট পেশ করেন। কমিটির সুপারিশ অনুযায়ী ঐ বৎসরে অর্থাৎ ১৯৭৭-৭৮ সালে ক্লোজারের কাজ পুনরায় শুরু না করে পরবর্তী বৎসরে অর্থাৎ ১৯৭৮-৭৯ সালে কাজটি পুনরায় শুরু করা হয়।

কাজটির জটিলতার কথা বিবেচনা করে কাজটি সম্বন্ধে বিভিন্ন খুঁটিনাটি বিষয়ে পরামর্শ দানের জন্য আর একটি টেকনিক্যাল কমিটি গঠন করে সেই কমিটির তত্ত্বাবধানে এই বৎসর পুনরায় কাজ শুরু করে চালিয়ে যাওয়া হচ্ছে এবং কাজ করতে করতে নানা জটিল ধরনের সমস্যার সমাধান করে এগুতে হয়েছে।

(গ) পূর্বমগরাহাট বেসিনের ৫৭ হাজার ৮শ একর জমির drainage congestion প্রভূত পরিমাণে দূর হবে এবং রবি ও খরিফ চাষের সুবিধা হবে।

**শ্রী প্রবোধ পুরকাইত** ঃ মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে, এই পরিকল্পনাটি যখন গ্রহণ করা হয় তার আগে, আপনি যখন ক্ষমতা পেলেন তারও আগে দুবার বাঁধ হয়েছিল এবং পর পর দু'বারই ভেঙে গিয়েছিল এবং তার ফলে অনেক ক্ষতি হয়েছিল। সুপরিকল্পিতভাবে ঐ দুবার অর্থ বরাদ্দ করে ঐ কাজ করা হয়েছিল বলে কোনও অভিযোগ কি আছে?

**শ্রী প্রভাসচন্দ্র রায়** ঃ সুপরিকল্পিতভাবে হয়েছিল কি না জানি না। তবে তদন্ত করে দেখেছি যে, টাইমলি করলে এই ক্লোজারকে রক্ষা করা যায়। কিন্তু ওটা পরে করা হয়েছিল। আমরা যে এক্সপার্ট কমিটি করেছিলাম তাদের মত হচ্ছে যে, আগে থেকেই শুরু করা উচিত ছিল। আপনি জানেন মাতলা নদীর সঙ্গে পিয়ালী নদীর যোগাযোগ রয়েছে। আপনি জানেন যে, যখন মাতলা নদীতে ঝড় ওঠে তখন আগেকার দুবারের ক্লোজারই ভেঙে যায়। সেই জন্য আমরা জানুয়ারি মাস থেকে আরম্ভ করেছি। তারা মার্চ মাস থেকে শুরু করেছিলেন। আমরা যথা সময়ে শুরু করেছি বলে আমরা মনে করছি এবং এই অঞ্চলকে রক্ষা করতে পারা যাবে বলেও মনে করছি। এবিষয়ে যে এক্সপার্ট কমিটি আছে তাতে সেন্ট্রাল ওয়াটার কর্পোরেশনের লোক আছে, সি.ডব্লিউ.সি-র লোক আছে এবং জেনারেল ফ্লাড কমিশনের চেয়ারম্যান রয়েছেন। আমাদের এক্সপার্ট কমিটির চেয়ারম্যান আর.বি. চক্রবর্তী-ও রয়েছেন তাঁরা ফাংশন করছেন। তাঁরা মনে করছেন রক্ষা করা যাবে। তবুও তাঁরা আগামী অমাবস্যা পর্যন্ত দেখে সেন্ট পারসেন্ট গ্যারান্টি দিতে পারবেন বা ১০/১৫ দিন পরেই সেন্ট পারসেন্ট গ্যারান্টি দিতে পারবেন।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** আপনি মগরাহাট ড্রেনেজের কুলতলী ক্লোজারের কাজ কবে নাগাত শেষ হবে এই প্রশ্নের উত্তর দিতে গিয়ে বললেন দু-বার ভেঙ্গে গেছে এবং কোনও টেকনিক্যাল কমিটি ছিল না।

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** টেকনিক্যাল কমিটি ছিল না একথা আমি বলিনি। যে টাইমে করলে পরে রক্ষা করা যেত সেই টাইমে না করে দেরিতে শুরু করেছিলেন এবং তারফলে ভেঙ্গে গিয়েছিল। এটা হচ্ছে আমার উত্তর।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** আমার প্রশ্ন হচ্ছে টেকনিক্যাল কমিটি ছিল কি না ?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** নিশ্চয়ই ছিল।

### পশ্চিমবঙ্গে পশম শিল্প

***৩৯০।** (অনুমোদিত প্রশ্ন নং *৬২২।) **শ্রী নির্মলকুমার বসু ঃ** কুটির ও ক্ষুদ্র শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্ব জানাইবেন কি—

(ক) এইরাজ্যে কুটির ও ক্ষুদ্র শিল্প হিসাবে পশম শিল্প স্থাপনের কোনও পরিকল্পনা কি রাজ্য সরকারের আছে; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে এই বিষয়ে রাজ্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করছেন?

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ** (ক) এরূপ কোনও পরিকল্পনা আপাতত রাজ্য সরকারের নাই। তবে পশমশিল্পে নিযুক্ত শিল্পীরা যদি কোনও সমবায় সমিতি গঠন করেন তবে সেই সমিতিকে সম্ভাব্য সাহায্য দেওয়ার কথা বিবেচনা করা যেতে পারে। সমবায় সমিতি গঠন করার পরিকল্পনাও রাজ্য সরকারের আছে।

(খ) যেহেতু নিজস্ব পশমশিল্প স্থাপনের কোনও পরিকল্পনা আপাতত রাজ্য সরকারের নাই, সেজন্য এই বিষয়ে ব্যবস্থা গ্রহণ করার কোনও প্রশ্ন ওঠে না। সমবায় সমিতিগুলিকে রাজ্য সরকার ঋণ ও অনুদান হিসাবে বিড়ি প্রকল্পে অর্থ প্রদান করেন। পশ্চিমবঙ্গ কারুশিল্প উন্নয়ন কর্পোরেশন লিঃ দার্জ্জিলিং জেলার পশম কার্পেট বিক্রির কেন্দ্র হইতে বিক্রয়ের বন্দোবস্ত করিয়াছে। তাছাড়া উক্ত কর্পোরেশন এই রাজ্যে পশমের তৈরি কার্পেট শিল্পের উন্নয়নকল্পে একটি শিক্ষা পরিকল্পনা চালু করার ব্যবস্থা করিয়াছে।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি খোঁজ নিয়ে দেখেছেন—এই রাজ্যে কোথায় কোথায় এই রকম পশমশিল্পের কেন্দ্র আছে এবং কোথায় কোথায় এই কাজ হয়।

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ** আমাদের এখানে পশম শিল্প বলতে মুর্শিদাবাদ জেলায় একটা অঞ্চলে কিছুটা হয় এবং দার্জিলিং জেলায় হয় কার্পেট কম্বল-এই জাতীয় জিনিস হয়। অন্য

কিছু হয় না অন্তত ক্ষুদ্র এবং কুটির শিল্পে।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি খোঁজ নিয়ে দেখবেন—পশ্চিমবাংলার দার্জিলিং জেলায় তো বটেই—মুর্শিদাবাদ জেলায় সেখানে পশম কেন্দ্র আছে এবং শ্রীকান্তবাটি নামে একটি জায়গা আছে সেখানেও তৈরি হয় এই সমস্ত জায়গায় এই শিল্পের আরও উন্নয়ন হতে পারে—সেই রকম যাতে উন্নয়ন হতে পারে তারজন্য ব্যবস্থা নেওয়া যায় কিনা এটা মাননীয় মন্ত্রী মহাশয় খোঁজ-খবর করে দেখবেন কি?

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ** নিশ্চয়ই দেখব।

**শ্রী নির্মলকুমার বোস ঃ** দার্জিলিং পার্বত্য অঞ্চলে এবং ডুয়ার্স পার্বত্য অঞ্চলে পশম শিল্পের সম্ভাবনা কি আছে—এখানে কি করা যেতে পারে এ সম্পর্কে মাননীয় মন্ত্রী মহাশয় বলতে পারেন কি, তাঁর দপ্তর থেকে অনুসন্ধান করে কোনও রিপোর্ট তৈরি করা হয়েছে কিনা?

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ** আমি এর আগেই বলছি যে দার্জিলিং-এ কার্পেট শিল্পের উন্নয়ন কল্পে আমরা কতকগুলি ট্রেনিং প্রোগ্রাম নিয়েছি, দার্জিলিং জেলায় ৫টি ট্রেনিং প্রোগ্রাম নিয়েছি এটা অল ইন্ডিয়া হ্যান্ডিক্রাফ্টস বোর্ডের সহযোগিতায় ৫টি জায়গায় শুরু করেছি। ট্রেনিং নিয়ে যারা বেরিয়ে আসবেন তাদের মার্কেটিং-এর ব্যাপারটা আমরা করব। এটা আমরা শুরু করেছি এবং তাদের ভবিষ্যৎ কাজকর্ম দেখে আরও শুরু করার চেষ্টা করব।

## Unstarred Question

### (to which written answers were laid on the Table)

### কারা বিভাগের অধীনে নিযুক্ত জেল ওয়ার্ডার

**১১৬।** (অনুমোদিত প্রশ্ন নং ১৯৯।) **শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** স্বরাষ্ট্র (কারা) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের কারা বিভাগের অধীনে বর্তমানে কতজন জেল ওয়ার্ডার আছে ও তাহাদের মধ্যে কতজন মুসলমান; এবং

(খ) ১৯৭৭ সালের ১লা জুলাই হইতে ১৯৭৯ সালের ৩১ শে জানুয়ারি পর্যন্ত কতজন জেল ওয়ার্ডারকে নিযুক্ত করা হইয়াছে ও তাহাদের মধ্যে কতজন মুসলমান?

**স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ২,৭৪৮ জন এবং তাঁহাদের মধ্যে ১০১ জন মুসলমান।

(খ) ৭১ জন এবং তাঁহাদের মধ্যে ২ জন মুসলমান।

| বৎসর | ঠিকাদারের সংখ্যা | মুসলমান ঠিকাদারের সংখ্যা। |
|---|---|---|
| ১৯৭৬ | ২৩ | ৩ |
| ১৯৭৭ | ২০ | ২ |
| ১৯৭৮ | ২৪ | ৩ |
| ১৯৭৯ | ১৭ | ২ |

**আলিপুর সেন্ট্রাল জেলে বন্দিদের খাদ্য সরবরাহের জন্য ঠিকাদার নিয়োগ**

**১৩৪।** (অনুমোদিত প্রশ্ন নং ৬২৮।) **শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** স্বরাষ্ট্র (কারা) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) আলিপুর সেন্ট্রাল জেলে বন্দিদের জন্য খাদ্য ও অন্যান্য সামগ্রী সরবরাহের জন্য ১৯৭৬, ১৯৭৭,১৯৭৮ ও বর্তমান বৎসরে কতজন ঠিকাদার নিযুক্ত ছিলেন বা আছেন; এবং

(খ) তাঁহাদের মধ্যে কতজন মুসলমান?

**স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ও (খ) আলিপুর সেন্ট্রাল জেলে বন্দিদের জন্য খাদ্য ও অন্যান্য সামগ্রী সরবরাহের জন্য ঠিকাদারের সংখ্যা নিম্নে প্রদত্ত হইল ঃ

| বৎসর | ঠিকাদারের সংখ্যা | মুসলমান ঠিকাদারের সংখ্যা। |
|---|---|---|
| ১৯৭৬ | ৪০ | ১ |
| ১৯৭৭ | ৩৮ | ২ |
| ১৯৭৮ | ২৮ | ২ |
| ১৯৭৯ (ফেব্রুয়ারি পর্যন্ত) | ১৮ | ২ |

**মেদিনীপুর জেলার তফসিলি জাতি ও উপজাতি ছাত্রদের জন্য সাহায্য**

**১৩৫।** (অনুমোদিত প্রশ্ন নং ৬৯১।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** তফসিলি জাতি ও উপজাতি কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মেদিনীপুর জেলায় তফসিলি জাতি ও উপজাতি ছাত্রদের জন্য সরকার বিভিন্ন রকম সাহায্য দিতেছেন; এবং

(খ) সত্য হইলে, উক্ত সাহায্যগুলি কি কি?

**তফসিলি জাতি ও উপজাতি কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ।

(খ) (১) পুস্তক ক্রয় ও পরীক্ষার ফি প্রদানের জন্য অনুদান।

(২) শিক্ষা বেতন প্রদানের জন্য অনুদান।

(৩) ছাত্রাবাসের ব্যয় নির্বাহের জন্য অনুদান।

(৪) সরকারি ব্যয়ে বিশেষ কোচিং দানের ব্যবস্থা।

(৫) ছাত্রাবাস নির্মাণকল্পে এককালীন সাহায্য প্রদান।

(৬) আশ্রম ছাত্রাবাস নির্মাণকল্পে এককালীন সাহায্য ও পরিচালনার জন্য পৌনঃপুনিক অনুদান প্রদান।

(৭) মাধ্যমিকোত্তর শ্রেণীতে পাঠরত ছাত্রদের জন্য ভারত সরকারের বৃত্তি প্রদান।

এতদ্ব্যতীত, অনুমোদিত কারিগরি ও বৃত্তিমূলক শিক্ষাপ্রতিষ্ঠানে শিক্ষারত ছাত্রদেরও বৃত্তি প্রদান করা হয়। ইহাও উল্লেখ করা যাইতে পারে যে, তফসিলি ও আদিবাসী মঙ্গল বিভাগ কর্তৃক আদিবাসী ছাত্রীদের জন্য বেলপাহাড়ীতে একটি আবাসিক মাধ্যমিক বিদ্যালয় (প্রাথমিক শিক্ষা গৃহ) স্থাপিত হইয়াছে এবং পরিচালিত হইতেছে।

**ত্রাণ ও কল্যাণ বিভাগে চাকরি**

**১৩৬।** (অনুমোদিত প্রশ্ন নং ৬৯৩।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৭৭ সালের জুলাই থেকে ১৯৭৯ সালের জানুয়ারি পর্যন্ত কতজন ত্রাণ ও কল্যাণ বিভাগে চাকরি পেয়েছেন; এবং

(খ) উহাদের মধ্যে কতজন মুসলমান, তফসিলি জাতি ও উপজাতি সম্প্রদায়ভুক্ত?

**ত্রাণ কল্যাণ (ত্রাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ছেষট্টি জন।

(খ) যথাক্রমে মুসলমান দু'জন, তফসিলি জাতি সাতজন ও উপজাতি একজন।

**পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলখানার কয়েদি ও তাহাদের সাজার মেয়াদ**

**১৩৭।** (অনুমোদিত প্রশ্ন নং ৭৪০।) **শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** স্বরাষ্ট্র (কারা) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলখানাগুলিতে কতজন কয়েদি আছে;

(খ) তন্মধ্যে (১) বিচারাধীন আসামী কতজন, এবং (২) আজীবন সাজাপ্রাপ্ত কয়েদি

কতজন; এবং

(গ) আজীবন সাজাপ্রাপ্ত কয়েদীগণ কতদিন পর্যন্ত সাধারণত জেল খাটিয়া থাকেন?

**স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) মোট ৯,২৬৯ জন (৭ই ফেব্রুয়ারি, ১৯৭৯ পর্যন্ত)।

(খ) (১) ৬,৯৫৪ জন (৭ই ফেব্রুয়ারি, ১৯৭৯ পর্যন্ত)।

(২) ৬২৩ জন (৭ই ফেব্রয়ারি, ১৯৭৯ পর্যন্ত)।

(গ) যাবজ্জীবন কারাদন্ডপ্রাপ্ত (লাইফ কনভিক্টস) কয়েদিগণের কারাবাসের মেয়াদ যখন মকুব সহ (পিরিয়ড অব রেমিসন) ১৪ বৎসর এবং ২০ বৎসর পূর্ণ হয় তখন তাঁহাদের মুক্তিদানের বিষয় সরকার বিবেচনা করিয়া থাকেন।

**পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলাগুলির ইন্ডোর, আউটডোর স্টেডিয়ামের সংখ্যা**

**১৩৮।** (অনুমোদিত প্রশ্ন নং ৭৮৩।) **শ্রী শৈলেন সরকার ঃ** ১লা ডিসেম্বর, ১৯৭৮ তারিখের প্রশ্ন নং *১১৮ (অনুমোদিত প্রশ্ন নং *৩৮)-এর উত্তর উল্লেখে শিক্ষা (ক্রীড়া) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বর্তমানে এই রাজ্যে কোন কোন জেলায় (১) আউটডোর, (২) ইন্ডোর স্টেডিয়াম আছে?

**শিক্ষা (ক্রীড়া) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** বর্তমানে এই রাজ্যে যে সকল স্টেডিয়াম আছে তাহাদের জেলাভিত্তিক অবস্থা নিম্নরূপ। ইহাদের কয়েকটির নির্মাণকার্য অসম্পূর্ণ অবস্থায় আছে ঃ

**(১) আউটডোর**

| | | |
|---|---|---|
| কলকাতা | .. | দুইটি (রবীন্দ্র সরোবর ও ইডেন গার্ডেন) |
| কোচবিহার | .. | প্রায় সম্পূর্ণ |
| মালদহ | .. | আংশিক নির্মিত |
| বাঁকুড়া | .. | প্রথম অংশ সম্পূর্ণ |
| বাঁকুড়া-বিষ্ণুপুর | .. | প্রথম অংশ সম্পূর্ণ, দ্বিতীয় অংশের কাজ চলিতেছে। |
| বীরভূম (সিউড়ি) | .. | নির্মাণকার্য চলিতেছে। |
| বীরভূম (রামপুরহাট) | .. | নির্মাণকার্য চলিতেছে |
| নদীয়া-কৃষ্ণনগর | .. | নির্মাণকার্য সম্পূর্ণ |

| | | |
|---|---|---|
| দার্জিলিং-কালিম্পং | .. | ঐ |
| পুরুলিয়া | .. | একটি স্টেডিয়ামের নির্মাণকার্য সম্পূর্ণ |
| পশ্চিম দিনাজপুর (বালুরঘাট) | .. | প্রথম অংশ সম্পূর্ণ |
| জলপাইগুড়ি | .. | নির্মাণকার্য প্রায় সম্পূর্ণ |
| বর্ধমান | .. | চল্লিশভাগ কাজ সম্পূর্ণ |
| মেদিনীপুর | .. | নির্মাণকার্য চলিতেছে |
| কাঁথি | .. | ঐ |
| **(২) ইন্ডোর** | | |
| কলকাতা | .. | সম্পূর্ণ |
| বর্ধমান | .. | আংশিক সম্পূর্ণ |

**বন্যায় ধ্বংসপ্রাপ্ত মসজিদ পুনর্নির্মাণের জন্য মুখ্যমন্ত্রীর ত্রাণ তহবিল হইতে অর্থ প্রাদান**

**১৩৯।** (অনুমোদিত প্রশ্ন নং ৮১৬।) **শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় (মুখ্যমন্ত্রী মহাশয়) অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বিগত বন্যায় ধ্বংসপ্রাপ্ত কোনও মসজিদ পুনর্নির্মাণের বা সংস্কারের জন্য মুখ্যমন্ত্রীর ত্রাণ তহবিল হইতে কোনও অর্থ প্রদান হইয়াছে কি; এবং

(খ) হইয়া থাকিলে, বিগত বন্যায় ধ্বংসপ্রাপ্ত বা ক্ষতিগ্রস্ত কতগুলি মসজিদকে গত ৩১এ জানুয়ারি, ১৯৭৯ তারিখ পর্যন্ত অর্থ সাহায্য করা হইয়াছে?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী (মুখ্যমন্ত্রী) ঃ** (ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**ডোমকল ব্লকের ভাতশালা হইতে ভগীরথপুর রাস্তার কাজ**

**১৪০।** (অনুমোদিত প্রশ্ন নং ৮২৭।) **শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার ডোমকল ব্লকের ভাতশালা হইতে ভগীরথপুর রাস্তায় কাজটি বর্তমানে কি অবস্থায় আছে; এবং

(খ) কতদিনের মধ্যে ইহার কাজ শেষ হইবে বলিয়া আশা করা যায়?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) ও (খ) রাস্তাটির দৈর্ঘ্য ৭.৩৫ কিলোমিটার। উহার মধ্যে ৬ কিলোমিটারের কাজ বর্তমান আর্থিক বৎসরে (১৯৭৮-৭৯) সম্পূর্ণ হইবে বলিয়া আশা করা যায়। বাকি ১.৩৫ কিলোমিটার অংশের কিছু জমি অধিগ্রহণ সম্পর্কে মহামান্য কলকাতা হাইকোর্টের নিষেধাজ্ঞা (ইনজাংশন) বলবৎ আছে। কাজেই রাস্তাটি চুড়ান্তভাবে সম্পূর্ণ করিবার তারিখ বর্তমানে বলা সম্ভবপর নহে।

### পশ্চিমবঙ্গ ওয়াকফ বোর্ডের কমিশনারের পদ

**১৪১।** (অনুমোদিত প্রশ্ন নং ৮৩৩।) **শ্রী এ কে এম হাসানুজ্জামান :** বিচার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবঙ্গ ওয়াকফ বোর্ডের কমিশনার শ্রী ইমাদুদ্দিন চৌধুরি ঐ পদ হইতে বিদায় লইয়াছেন;

(খ) সত্য হইলে, কবে;

(গ) ঐ পদে বর্তমানে কোনও কমিশনার নিযুক্ত হইয়াছেন কি;

(ঘ) হইয়া থাকিলে, কবে হইতে নতুন কমিশনার কার্যভার গ্রহণ করিয়াছেন; এবং

(ঙ) 'গ' প্রশ্নের উত্তর না হইলে নতুন কমিশনার কবে নিযুক্ত করা হইবে?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) হ্যাঁ।

(খ) ৩১এ ডিসেম্বর, ১৯৭৮।

(গ) হ্যাঁ, শ্রী ইমাদুদ্দিন চৌধুরি দুই মাসের জন্য ঐ পদে পুনর্নিযুক্ত হইয়াছেন।

(ঘ) ৩০এ জানুয়ারি, ১৯৭৯।

(ঙ) প্রশ্ন ওঠে না।

### পশ্চিমবঙ্গে সংখ্যালঘু কমিশন গঠন

**১৪২।** (অনুমোদিত প্রশ্ন নং ৮৬৬।) **শ্রী এ কে এম হাসানুজ্জামান :** ২০এ এপ্রিল, ১৯৭৮ তারিখের অতারকিত প্রশ্ন ১০৭ (অনুমোদিত প্রশ্ন নং ২৩৮) ও ২৬এ এপ্রিল, ১৯৭৮ তারিখের অতারকিত প্রশ্ন ২০১ (অনুমোদিত প্রশ্ন নং ৩৪৯)-এর উত্তরের উল্লেখে স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, পশ্চিমবঙ্গে সংখ্যালঘু কমিশন গঠনের বিষয়টি বর্তমানে কি অবস্থায় আছে?

**স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** বিষয়টি এখনও সরকারের বিবেচনাধীন আছে।

### পশ্চিমবঙ্গে প্রাথমিক স্কুলে বি এ ও বি এড শিক্ষকদের স্কেল

১৪৩। (অনুমোদিত প্রশ্ন নং ৯৪১।) **শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে প্রাথমিক স্কুলগুলিতে যে সমস্ত বি এ ও বি এড পাস শিক্ষক আছেন তাঁহাদের স্কেল কত;

(খ) উক্ত শিক্ষকদের মধ্যে কতজন প্রধানশিক্ষকের পদে আছেন; এবং

(গ) উক্ত শিক্ষাগত যোগ্যতাসম্পন্ন বাকি শিক্ষকদের প্রধানশিক্ষক পদে নিযুক্ত করার বিষয় সরকার কি চিন্তা করিতেছেন?

**শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) পশ্চিমবঙ্গে প্রাথমিক স্কুলগুলিতে নিযুক্ত শিক্ষকদের নিম্নতম শিক্ষাগত যোগ্যতা স্কুল ফাইন্যাল পাশ অথবা ট্রেনিং সহ স্কুল ফাইনাল পাশ। বি এ এবং বি এড পাশ শিক্ষকদের জন্য কোনও পৃথক স্কেল নাই।

(খ) এই পরিসংখ্যান রাখার ব্যবস্থা নাই।

(গ) প্রধানশিক্ষক পদের জন্য নির্দিষ্ট যোগ্যতা ''ট্রেনিং সহ স্কুল ফাইন্যাল পাশ'' এবং নিরবচ্ছিন্নভাবে ৫ বৎসরে শিক্ষকতার অভিজ্ঞতা। সিনিয়ারিটির ভিত্তিতে প্রার্থীদের প্যানেল তৈরি হয়। অতএব উক্ত প্রশ্ন ওঠে না।

### মেদিনীপুর জেলার ভগবানপুর ১নং ও ২নং ব্লকে রুর‍্যাল রেস্টোরেশন প্রোগ্রাম

১৪৪। (অনুমোদিত প্রশ্ন নং ৯৬৯।) **শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** ত্রাণ ও কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার ভগবানপুর ১নং ও ২নং ব্লকে রুর‍্যাল রেস্টোরেশন প্রোগ্রামে বর্তমান আর্থিক বৎসরে কত টাকা বরাদ্দ করা হইয়াছে; এবং

(খ) উক্ত বরাদ্দকৃত টাকা হইতে এ পর্যন্ত কত টাকা খরচ করা হইয়াছে?

**ত্রাণ ও কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) এ পর্যন্ত প্রোগ্রামে ভগবানপুর ১নং ব্লকের জন্য ৩,৯৬,৫১০ টাকা এবং ২ নং ব্লকের জন্য ৩৩,৭২৬ টাকা বরাদ্দ করা হইয়াছে।

(খ) উক্ত বরাদ্দকৃত টাকা হইতে ভগবানপুর ১নং ব্লকে ২,০০,০০০ টাকা এবং ২নং

ব্লকে ৩৩,৬৩০ টাকা এ পর্যন্ত খরচ করা হইয়াছে।

### পশ্চিমবঙ্গে সমবায় হিমঘরের সংখ্যা

**১৪৫।** (অনুমোদিত প্রশ্ন নং ১০১১।) **শ্রী বলাই বন্দ্যোপাধ্যায় ঃ** সমবায় বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে কয়টি সমবায় হিমঘর আছে;

(খ) নতুন কোনও সমবায় হিমঘর স্থাপনের পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(গ) থাকিলে, কোথায় কোথায় স্থাপনের পরিকল্পনা আছে?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) পশ্চিমবঙ্গ বর্তমানে ১১টি সমবায় হিমঘর আছে এবং আরও ১১টি নতুন সমবায় হিমঘরের নির্মাণকার্য চলিতেছে।

(খ) ১৯৭৮-৭৯ আর্থিক বছরে আরও ২৪টি সমবায় হিমঘর স্থাপনের আর্থিক প্রস্তাব সরকার এবং ন্যাশনাল কো-অপারেটিভ ডেভেলপমেন্ট কর্পোরেশনের বিবেচনাধীন আছে এবং আগামী তিন বছরের মধ্যে সর্বমোট ১০০টি সমবায় হিমঘর স্থাপনের পরিকল্পনা আছে।

(গ) পশ্চিমবঙ্গের যে সকল স্থানে আলু যথেষ্ট পরিমাণে উৎপন্ন হয়, সেসব জায়গায় আরও সমবায় হিমঘর স্থাপনের প্রস্তাব জেলার সমবায় সহ-নিয়ামকের নিকট হইতে আহ্বান করা হইয়াছে।

### সন্দেশখালিতে জমি বণ্টন

**১৪৬।** (অনুমোদিত প্রশ্ন নং ১০২৩।) **শ্রী গণেশচন্দ্র মণ্ডল ঃ** ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সন্দেশখালিতে ভূমি সংস্কার মহলের অধীনে ১৯৭৮ সালে কত জমি বণ্টন করা হয়েছে;

(খ) তন্মধ্যে কতজন লোককে জমির পাট্টা দেওয়া হয়েছে;

(গ) অবশিষ্ট লোকেদের কবে নাগাত পাট্টা দেওয়া সম্ভব হবে; এবং

(ঘ) উক্ত এলাকায় উক্ত সময়ে কতজন লোককে জমির দখল দেওয়া হয়েছে?

**ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ৩.৫২ একর।

(খ), (গ) ও (ঘ) মোট ১১ জন লোকের মধ্যে উপরে লিখিত জমির বন্দোবস্ত দেওয়া

হয়েছে। এঁরা সকলেই পাট্টা এবং জমির দখল পেয়েছেন।

**পশ্চিমবঙ্গে গো-খাদ্য উৎপাদনকারী ক্ষেত্রের পরিমাণ**

**১৪৭।** (অনুমোদিত প্রশ্ন নং ১১১৯।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে বর্তমানে কতগুলি গো-খাদ্য উৎপাদনকারী ক্ষেত্র রয়েছে;

(খ) ঐগুলিতে গড়ে কত পরিমাণ গো-খাদ্য প্রতি বছরে উৎপন্ন হয়; এবং

(গ) পশ্চিমবঙ্গে গো-খাদ্যের বাৎসরিক গড় চাহিদা কত?

**পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) পশ্চিমবঙ্গে বর্তমানে আটটি গো-খাদ্য সবুজ ঘাস উৎপাদনকারী ক্ষেত্র রয়েছে।

(খ) ঐসব ক্ষেত্রে বছরে গড়ে ২৬৫,০৩৩.৯০ কুইন্টাল গো-খাদ্য সবুজ ঘাস উৎপন্ন হয়।

(গ) পশ্চিমবঙ্গে গো-খাদ্যের বাৎসরিক গড় চাহিদা ১৮৫,৪৫২,৯২০.০০ কুইন্টাল।

**কলকাতায় চিলড্রেন্স পার্ক**

**১৪৮।** (অনুমোদিত প্রশ্ন নং ১১৭৪।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলকাতা মহানগরীতে—

(১) মোট পার্কের সংখ্যা কত,

(২) তন্মধ্যে কয়টি চিলড্রেন্স পার্ক, ও

(৩) কোন কোন এলাকায় চিলড্রেন্স পার্কগুলি অবস্থিত; এবং

(খ) ইমারত বা অন্য ধরনের স্ট্রাকচার তুলিবার ফলে কয়টি পার্ক বিলুপ্ত হইয়াছে বা পার্কের আয়তন কমিয়া গিয়াছে?

**স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) কলকাতা মহানগরীতে—

(১) মোট পার্কের সংখ্যা ১৮১টি।

(২) তন্মধ্যে চিলড্রেন্স পার্কের সংখ্যা ৪৩টি।

(৩) তালিকাটি পৃথকভাবে উপস্থাপিত হইল।

(খ) বর্তমানে ক্লাব ইত্যাদির জন্য কোনও পার্কে যে কনস্ট্রাকশন করিতে দেওয়া হয় তাহার ফলে কোনও পার্ক বিলুপ্ত হয় নাই বা পার্কের আয়তন কমিয়া যায় নাই। কারণ, কোনও পার্কেই পাকা ইমারত তুলিতে দেওয়া হয় না। অতীতে কোথাও কোথাও হইয়াছে, বর্তমানে হইতেছে না।

*Statement referred to in reply to clause Ka(3) of unstarred question No. 148 (Admitted question No.1174)*

**Children's Park at Calcutta**

| | | | Ward No. |
|---|---|---|---|
| 1. | 21/1 Musjidbari Lane | .. | 18 |
| 2. | 9 Beadon Square | .. | 26 |
| 3. | B.K. Pal Avenue | .. | 19 |
| 4. | Nalini Road | .. | 22 |
| 5. | 176/1 Raja Dinendra Street | | 12 |
| 6. | 24 Jorapukur Square | .. | 25 |
| 7. | 57/1 Amherst Street | .. | 39 |
| 8. | Junction of Jatindra Mohan Avenue-Raja Raj Ballav Street | | 8 |
| 9. | Junction of Joy Mitra Street and Rabindra Sarani | | 18 |
| 10. | Junction of Musjidbari Street and Rabindra Sarani | | 18 |
| 11. | Junction of Bhuban Banerjee Lane and Chorbagan Lane | | 27 |
| 12. | 15/1/1 Ramkanta Bose Street | .. | 8 |
| 13. | Indra Biswas Road | .. | 5 |
| 14. | Biswanath Colony, South Sinthi Road | .. | 2 |
| 15. | Priyanath Mukherjee Lane | .. | — |
| 16. | Northern Avenue | .. | 4 |
| 17. | 36 Ramanath Kaviraj Lane | .. | 51 |
| 18. | Wellington Square | .. | 51 |
| 19. | 32 Doctor Lane | .. | 56 |

| | | | Ward No. |
|---|---|---|---|
| 20. | Linton Street | .. | 66 |
| 21. | 45 Ananda Palit Road | .. | 57 |
| 22. | Rafi Ahmed Kidwai Road | .. | 63 |
| 23. | Dilkhusa Street | .. | 68 |
| 24. | Radhanath Chowdhury Road | .. | 58 |
| 25. | Paymental Garden Lane | .. | 60 |
| 26. | Debendra Chandra Dey Road | .. | 58 |
| 27. | 48B Radhanath Chowdhury Road (C.I.T.) | | 58 |
| 28. | Meher Ali Road | .. | 67 |
| 29. | Tangra Road | .. | 66 |
| 30. | 39/1 Chakraberia Road (North) | .. | 73 |
| 31. | Mansatala Lane | .. | 81 |
| 32. | Shahnagar Road | .. | 88 |
| 33. | 93/1 Rasbehari Avenue | .. | 91 |
| 34. | 49 Paddapukur Road | .. | 74 |
| 35. | 28 Allenby Road | .. | 73 |
| 36. | 92 Garden Reach Road | .. | 79 |
| 37. | Nakuleswar Bhattacharjee Lane | .. | 90 |
| 38. | Mayo Road (Hastings) | .. | 79 |
| 39. | 3/1 Lalbehari Thakur Lane | .. | 52 |
| 40. | 3/1 Chittaranjan Avenue | .. | 47 |
| 41. | Bowbazar Street | .. | 53 |
| 42. | Abhay Halder Lane | .. | 52 |
| 43. | 9 Ritchie Road | .. | 72 |

### নিঃস্ব ও প্রতিবন্ধী ব্যক্তিদের পুনর্বাসন

১৪৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৯৫।) **শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** ত্রাণ ও কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, নিঃস্ব ও প্রতিবন্ধী ব্যক্তিদের (ইকনমিক রিহ্যাবিলিটেশন অব ডেসটিটিউটস অ্যান্ড ফিজিক্যালি হ্যান্ডিক্যাপড) ১৯৭৮-৭৯ আর্থিক বছরে (৩১এ জানুয়ারি, ১৯৭৯ পর্যন্ত) অর্থনৈতিক পুনর্বাসনের ব্যবস্থা করা হয়েছে; এবং

(খ) সত্য হলে কোন জেলায় কত ব্যক্তির পুনর্বাসনের ব্যবস্থা করা হয়েছে?

**ত্রাণ ও কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** প্রত্যক্ষ পুনর্বাসনের কোনও ব্যবস্থা নাই। তবে প্রতিবন্ধীদের অর্থনৈতিক পুনর্বাসনে উপযুক্ত সাহায্য করে এমন যন্ত্র বিনামূল্যে বিতরণ করা হয়। শারীরিক অক্ষম ব্যক্তিদের মাসিক ২০ টাকা হারে ভাতা দেওয়া হয়ে থাকে।

(খ) সমাজ কল্যাণ অধিকার হতে উপকৃত ব্যক্তিদের সম্পর্কে এখনও পর্যন্ত কোনওরূপ জেলাভিত্তিক তালিকা সংকলিত হয় নাই। ভাতাপ্রাপ্ত শারীরিক অক্ষম ব্যক্তিদের জেলাওয়ারী হিসাব দেওয়া হল ঃ

| জেলা | | অনুমোদিত সংখ্যা | বর্তমান সংখ্যা |
|---|---|---|---|
| ১। কলকাতা | .. | ৮৮ | ৮৮ |
| ২। চব্বিশপরগনা | .. | ৭৫ | ২৫ |
| ৩। মেদিনীপুর | .. | ৮৭ | ৮৬ |
| ৪। বর্ধমান | .. | ১৬১ | ১৬১ |
| ৫। হুগলি | .. | ৩০ | ৯ |
| ৬। নদীয়া | .. | ৩০ | ২৩ |
| ৭। কোচবিহার | .. | ৫১ | ৫০ |
| ৮। মুর্শিদাবাদ | .. | ৩০ | ২০ |
| ৯। বাঁকুড়া | .. | ২৫ | ২৫ |
| ১০। হাওড়া | .. | ৬৫ | ৬৫ |
| ১১। মালদা | .. | ২৫ | ২৫ |
| ১২। পশ্চিম দিনাজপুর | .. | ২৪ | ২৪ |
| ১৩। পুরুলিয়া | .. | ২০ | ১ |
| ১৪। জলপাইগুড়ি | .. | ২০ | ১৫ |
| ১৫। বীরভূম | .. | ৭৮ | ৭২ |
| ১৬। দার্জিলিং | .. | ১৫ | .. |

### গোসাবায় পর্যটক আবাস নির্মাণ

**১৫০।** (অনুমোদিত প্রশ্ন নং ১৫২৮।) **শ্রী গণেশচন্দ্র মণ্ডল ঃ** পর্যটন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, সুন্দরবনের সজনেখালি অভয়ারণ্যের ও সুন্দরবনের মনোরম প্রাকৃতিক সৌন্দর্য দেখার জন্য গোসাবায় বহু পর্যটক আসেন; এবং

(খ) সত্য হইলে, গোসাবায় কোনও পর্যটক আবাস নির্মাণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) গোসাবায় পর্যটক সমাগমের কোনও সুনির্দিষ্ট ও নির্ভরযোগ্য পরিসংখ্যান পর্যটন বিভাগের নিকট নাই।

(খ) নিকট ভবিষ্যতে গোসাবায় কোনও পর্যটক আবাস স্থাপনের পরিকল্পনা বর্তমানে সরকারের নাই, তবে ষষ্ঠ পঞ্চবার্ষিকী পরিকল্পনায় সুন্দরবনাঞ্চলে পর্যটনের আনুষঙ্গিক সুবিধাগুলির যথাযোগ্য সম্প্রসারণের জন্য কেন্দ্রীয় সরকারের নিকট সুপারিশ করা হইয়াছে। কেন্দ্রীয় সরকার সুপারিশ গ্রহণ করিলে সুন্দরবনাঞ্চলে পর্যটনশিল্পের সম্ভাবনা সম্পর্কিত সমীক্ষার ফলাফলের পরিপ্রেক্ষিতে গোসাবায় বা সুন্দরবনের অন্যত্র পর্যটক আবাস স্থাপনের পরিকল্পনা সম্পর্কে বিবেচনা করিয়া দেখা হইবে।

[2-00—2-10 P.M.]

## Adjournment Motion

**মিঃ স্পিকার ঃ** আমি আজ শ্রী প্রদ্যোতকুমার মহান্তি এবং শ্রী কাশীকান্ত মৈত্র সহ সাতজন সদস্যের কাছ থেকে দুটি মুলতুবি প্রস্তাবের নোটিশ পেয়েছি।

প্রথম প্রস্তাবে শ্রী মহান্তি ৮০, ৮০এ এবং ৮০বি বাস রুটের ওয়ার্কার্স ইউনিয়নের সম্পাদককে প্রহারের বিষয়ে এবং দ্বিতীয় প্রস্তাবে শ্রী কাশীকান্ত মৈত্র ও অন্যেরা পানশীলা গ্রামবাসী কোটরা গ্রাম পঞ্চায়েতের প্রধানকে প্রহার এবং তাঁর বাড়িতে লুঠ ও অগ্নি সংযোগ সম্পর্কে আলোচনা করতে চেয়েছেন। দুটি প্রস্তাবই আইন শৃঙ্খলা সম্পর্কিত। প্রচলিত আইনের দ্বারাই এই প্রতিকার সম্ভব। দ্বিতীয় প্রস্তাবের বিষয় বস্তু সম্পর্কে গত ১৬/৩/৭৯ তারিখে শ্রী হাসানুজ্জামানের কাছ থেকে একটা মুলতুবি প্রস্তাবের নোটিশ পেয়েছিলাম ও তাতে আমার অসম্মতি জ্ঞাপন করেছিলাম।

উপরোক্ত কারণে আমি দুটি মুলতুবি প্রস্তাবেই আমার অসম্মতি জ্ঞাপন করছি। তবে সদস্যারা ইচ্ছা করলে সংশোধিত মুলতুবি প্রস্তাব দুটি পড়তে পারেন।

**শ্রী প্রদ্যোতকুমার মহান্তি ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল—

গতকাল (২০-৩-৭৯) ৮০এ, ৮০বি এবং ৮০ নং বাসরুটে এক রাজনৈতিক দলের নেতৃত্বে প্রায় পঞ্চাশ জন লোক ওয়ার্কার্স ইউনিয়নের সম্পাদককে প্রচন্ডভাবে মারধর করিয়াছে। যখন মারধর চলিতেছিল সেই সময়ে পুলিশে খবর দেওয়া সত্ত্বেও পুলিশ ঘটনাস্থলে আসে নাই। একদল সশস্ত্র গুন্ডাবাহিনী ঐ স্থানে টহল দিয়া বেড়াইতেছে। ফলে ঐ রুটগুলিতে বাসের শ্রমিকেরা কাজে যোগ না দেওয়ায় জনসাধারণের অশেষ অসুবিধা হইতেছে।

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** জনসাধারণের গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল—গত ১৫ই মার্চ, বৃহস্পতিবার সকাল সাড়ে ছটায় পানশীলা গ্রামের অধিবাসী কোটরা গ্রাম পঞ্চায়েতের প্রধান মহঃ আব্দুল হাকিমের মধ্যম পুত্র কৃষি শ্রমিক সহ জমিতে চাষ করিতে গেলে একটি রাজনৈতিক দলের কিছু সমর্থক মারাত্মক অস্ত্রশস্ত্র সজ্জিত হয়ে জোর করে লাঙল উঠাইয়া দেয় এবং তাহাকে খুন করিতে উদ্যত হয়। সংবাদ পেয়ে হাকিম সাহেব সেই স্থানে ছুটে গেলে তাঁহাকে প্রহার করে এবং যে গ্রামবাসীগণের সহায়তায় তাঁহার জীবন রক্ষা পায় তাদের জখম করে। এই ঘটনার পর বারাসাত থানার ও.সি. এবং পুলিশবাহিনী হাকিম সাহেবের বাড়িতে উপস্থিত হয়। সেই সময় ঐ রাজনৈতিক দলের বেশ কিছু সমর্থক অস্ত্রশস্ত্র সহ আসে এবং পুলিশের উপস্থিতিতে হাকিম সাহেবের বাড়ি ঘেরাও করে, লুঠ করে এবং ঘরে আগুন দেয়। পুলিশের ও.সি. এই কাজে সাহায্য করে। তাঁর পরিবারবর্গসহ অন্যান্য সমর্থকগণ গ্রাম ছাড়া অবস্থায় অন্যত্র বসবাস করিতেছেন। সর্বত্র এখন সন্ত্রাস চলছে।

স্যার, আমি এরপর আপনার অনুমতি নিয়ে কয়েকটা কথা বলতে চাই। এই হাউসে ঐ এলাকার নির্বাচিত সদস্য শ্রী হাসানুজ্জামান সাহেব এই প্রশ্ন তুলেছিলেন বাজেট বরাদ্দ নিয়ে আলোচনাকালে প্রবোধ সিনহা মহাশয় তুলেছিলেন এবং গতকাল জয়নাল সাহেবও এটা নিয়ে বলেছিলেন। হাসানুজ্জামান সাহেব যখন এটা তুলেছিলেন তখন আপনি কিছু অংশ এক্সপাঞ্জ করে দিয়েছিলেন, আপনার অনুমতি ছাড়া আমি বলব না, আপনি রাজি হয়েছেন বলেই বলছি। গতকাল আমি এবং আমার সহকারি নেতা শ্রী প্রবোধচন্দ্র সিনহা, শ্রী নানুরাম, এবং শ্রী হরিপদ জানা (ভগবানপুর) এবং ২৪ পরগনা জেলার জনতা পার্টির অন্যতম নেতা হিমাংশু হালদার ঐ এলাকায় যাই। আমি সকলকে অনুরোধ করছি তাঁরা নিজেরা গিয়ে দেখে আসুন কি ভয়াবহ কান্ড সেখানে ঘটেছে। ৩ তলা বাড়ি বাইরে থেকে বোঝা যাবে না, কিন্তু ভেতরে গিয়ে সমস্ত জিনিসটা দেখা যাবে। অর্থাৎ সমস্ত জিনিসই ভস্মিভূত। হাজি সাহেব ৮০/৮৫ বছর বয়সের লোক তাঁর অনেক ধর্মপুস্তক ছিল, কোরাণ শরীফ ছিল, সেই সব পুড়িয়ে দেওয়া হয়েছে, তাঁকে বল্লম দিয়ে এমন ভাবে আঘাত করা হয়েছে যে তাঁকে

হাসপাতালে নিয়ে যাওয়া হয়েছে।

**শ্রী শচীন সেন ঃ** অন এ পয়েন্ট অফ অর্ডার স্যার, আপনি আপত্তি করেছিলেন মুলতুবি প্রস্তাবের উপর কোনও আলোচনা হবে না, কিন্তু তা সত্ত্বেও উনি বক্তৃতা করছেন আপনি কি অনুমতি দিয়েছেন সেটা আমি জানতে চাই?

(গোলমাল)

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** উনি আমাকে বলতে অনুমতি দিয়েছেন যে কথাটা আমি আমার প্রারম্ভিক বক্তৃতায় বলেছি, আমি স্পিকারের ঘরে গিয়ে বলেছিলাম এবং তিনি বলেছিলেন যখন ঐ ব্যাপারটা এতবার করে উঠছে তখন আপনি যদি কিছু বলতে চাই বলবেন। সেখানে সি.পি.এমের পক্ষ থেকে হাজারের উপর লোক গিয়ে তাঁর বাড়ি ঘেরাও করে সমস্ত বাড়িতে আগুন লাগায় এবং তাঁর বিপুল সম্পত্তি নষ্ট করে দেন। সেখানে পুলিশ বাহিনী আসে কিন্তু তারা কি করল সেটা শুনুন। বারাসাত থানার ও.সি. মাখনলাল রায়চৌধুরী, সেখানে উপস্থিত, অথচ তারই ভ্যান থেকে পেট্রোল নিয়ে সেখানে স্প্রে করে আগুন ধরানো হয়েছে। পুলিশের নিষ্ক্রিয়তা সম্বন্ধে আমরা অনেক অভিযোগ করেছি কিন্তু এইরকম অভিযোগ এই প্রথম যেখানে একজন ও.সি'র সামনে তার গাড়ি থেকে পেট্রোল নিয়ে আগুন লাগানো হল। সমস্ত গ্রামের লোক ভয়ে অন্য জায়গায় চলে গেছে, হাকিম সাহেবও অন্য জায়গায় চলে গেছেন কারণ তিনি বাড়িতে ঢুকতে পারছেন না। তাঁর পরণে একটা লুঙি ছাড়া কিছুই নেই। আজ পর্যন্ত একজনকেও এ বিষয়ে গ্রেপ্তার করা হয়নি। ৮/৯ জন বারাসাত হাসপাতালে ভর্তি হয়েছে। তারমধ্যে একজন বাচ্ছা তার চোখের সামনে বিরাট কালি পড়ে গেছে প্রচন্ড মার খাওয়ায়, সে হাসপাতাল থেকে চলে এসেছে এবং কারণ হিসেবে বলছে ঐখানে থাকলে আমার জীবন যাবে। আমরা জানতে চাই এইরকম অবস্থা আর কতদিন চলবে? বিধানসভায় যদি পয়েন্ট অফ অর্ডার দিয়ে এগুলি বন্ধ করা হয় তাহলে বিধানসভা থাকার কোনও অর্থ হয় না। আপনি অনুমতি দিয়েছেন বলে আপনাকে কৃতজ্ঞতা জানাচ্ছি। এই হাউসে অনুরোধ করা হয়েছিল সর্বদলীয় কমিটি বিধানসভা থেকে যাবে যার মধ্যে আপনাদের দল যেহেতু সংখ্যাগরিষ্ঠ সেহেতু আপনার দলের লোক সেখানে বেশি থাকবেন। এটা আমার নির্বাচন কেন্দ্র নয়, তবুও আমি সেখানে গেছি, হাসানুজ্জামান সাহেবের নির্বাচন কেন্দ্র তিনি অনেকবার সেখানে গেছেন। দাশপুর দিয়ে যে বিরাট রাস্তা গেছে সেখান দিয়ে লোকে যেতে পারছে না, সেখানে ব্যাপকভাবে পুলিশ পাহারার ব্যবস্থা এবং শান্তিপ্রিয় নাগরিকদের রক্ষা করবার জন্য স্থায়ীভাবে যদি পুলিশ ক্যাম্প না হয় তাহলে মানুষের মধ্যে নিরাপত্তা ফিরে আসবে না। সেখানকার ও.সি.কে এখনি সাসপেন্ড করা হোক আমার আপনার কাছে অনুরোধ এ বিষয়ে তদন্ত করার জন্য আপনি একটি পরিষদীয় টিম করে দেন যার মধ্যে সি.পি.এম. ফরওয়ার্ড ব্লক, আর.এস.পি বিপ্লবী বাংলা কংগ্রেস ইত্যাদি সমস্ত দলের সভ্যরাই থাকবেন এবং আপনি নিজে স্পিকার হিসাবে একদিন সেখানে যান এবং গিয়ে দেখুন এর মধ্যে অতিরঞ্জিত কিছু

আছে কিনা। এইরকম ঘটনা পশ্চিমবাংলায় আর হয়নি। হাকিম সাহেব খুব জনপ্রিয় লোক বলে তাঁরা ভীত এবং সোজা তাঁকে আঘাত করবার চেষ্টা করা হয়েছে। শচীনবাবু এঁর বিরোধিতা করছেন কিন্তু তিনি আমার সঙ্গে চলুন গিয়ে দেখবেন সি.পি.এমের লোকেরাও মার খেয়ে হাসপাতালে গেছে।

[2-10—2-20 P.M.]

গ্রামবাসী যারা আগুন নেভাতে এসেছিল তাঁরা আমার কাছে অভিযোগ করেছে যে, তাদের বলা হয়েছে আপনারা কি আগুন নেভাতে চান, না আগুন জ্বালাতে চান? যাঁরা আগুন নেভাতে চান তাঁরা সরে পড়ুন, এখানে ১৪৪ ধারা রয়েছে। স্যার, গতকাল পর্যন্ত সেই আগুন জ্বলেছে আমি নিজে দেখে এসেছি। কাজেই আমি অনুরোধ করছি আপনি একটি পরিষদীয় দল সেখানে পাঠান এবং আপনি নিজে সাংবাদিকদের নিয়ে সেই জায়গাটা দেখে আসুন।

**শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** মাননীয় স্পিকার মহাশয়, বিরোধীদলের নেতা কাশীকান্ত মৈত্র যে প্রস্তাব করেছেন আমি তা সর্বান্তকরণে সমর্থন করছি। স্যার, আমি আপনাকে করজোড়ে অনুরোধ করছি আপনি একবার সেখানে গিয়ে অবস্থাটা দেখে আসুন এবং সদস্যরাও গিয়ে দেখে আসুন। আমার কাছে লিখিত বিবৃতি রয়েছে, কিন্তু দেখছি এখনও পর্যন্ত কোনও পুলিশ অফিসারকে সাসপেন্ড করা হয়নি। দোষীকে শাস্তি দেওয়া হয়নি। আমি মুখ্যমন্ত্রী এবং ক্যাবিনেটের সমস্ত সদস্যকে অনুরোধ করব তাঁরা সেখানে গিয়ে পরিস্থিতিটা দেখে আসুন এবং তারপর বলুন যে এটা মানবিক কাজ হয়েছে, না অমানবিক কাজ হয়েছে। আমি হাকিম সাহেবের বাড়ি গিয়েছি এবং এস.ডিও-র হাতে পায়ে ধরে কিছু চাল, গম দিয়েছি এবং একটা লুঙ্গি কিনে দিয়েছি। আমি কাপড় চোপড় এখনও পর্যন্ত দিতে পারিনি। কাজেই অনুরোধ করছি তাদের পর্যাপ্ত পরিমাণে রিলিফ দেওয়া হোক।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় স্পিকার মহাশয়, বিরোধীদলের নেতা যে প্রস্তাব রেখেছেন আমি তা সর্বান্তকরণে সমর্থন করছি। আমি আপনার কাছে অনুরোধ করছি আপনি সেখানে একটা পরিষদীয় টিম পাঠান এবং আপনি নিজে সেটা লিড করুন। বিশ্ববাসী দেখুক পশ্চিমবাংলায় কি নারকীয় ঘটনা চলছে।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** বিরোধীদলের নেতা কাশীবাবু যে বক্তব্য রাখলেন আমাদের দলের পক্ষ থেকে আমি তা সম্পূর্ণভাবে সমর্থন করছি। আজকে পশ্চিমবঙ্গে এই ধরনের ঘটনা যা ঘটছে এটা তার একটা মাত্র দৃষ্টান্ত দেওয়া হয়েছে। আমি জানি সর্বদলীয় টিম হবে না এবং মুখ্যমন্ত্রীও রাজি হবেন না। আপনি অন্তত দয়া করে মুখ্যমন্ত্রীর কাছে এটা রাখুন বা আপনি নিজে গিয়ে দেখে আসুন এবং আমাদের সভাকে সঠিক তথ্য জানান।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার শরীরটা বোধ হয় আজ

ভাল না—তবুও অনুরোধ করছি আপনি যাবার পথে হোক বা যখন আপনার সুবিধা হবে আপনি নিজে গিয়ে একবার সেখানটা দেখে আসুন এবং আমাদের কাছে অবস্থাটা বলুন। আমরা এখানে কোনও কথা বললেই অসত্য বলে সেটাকে উড়িয়ে দেওয়া হয়। কাজেই আপনি নিজে গিয়ে একবার দেখে আসুন। আমরা স্পিকার মহাশয়ের বিবৃতি চাই। আমরা সরকারের বিবৃতি বিশ্বাস করি না কারণ পুলিশ যে বিবৃতি লিখে দেয় সরকার সেটাই পড়েন। সেখানকার ও.সি.কে সাসপেন্ড করা হয়েছে সেই খবরটি আপনি আমাদের দিন।

**Shri Ramzan Ali :** Mr. Speaker, Sir, in support of the statement made by the Leader of the Opposition I would like to request you to constitute a team consisting of the members of this House. I would also request that penal action should be taken against the officers who are directly or indirectly involved in this incident. This is a matter of grave concern. The House should take positive step in the matter and as the custodian of this House, Sir, you should constitute a committee of the M.L.A. for the purpose of taking necessary action in the matter.

(নয়েজ)

**শ্রী প্রবোধ পুরকাইত ঃ** বিরোধীদলের নেতা কাশীবাবু এখানে একটা গুরুতর অভিযোগ উত্থাপন করেছেন যে, পুলিশের উপস্থিতিতে একটি বিশেষ রাজনৈতিক দলের কর্মীরা মিলে তার বাড়ি পুড়িয়ে দিয়েছে এবং যারা সেখানে গিয়েছিল তাদের ১৪৪ ধারার ভয় দেখিয়েছে। সরকার পক্ষে যাঁরা রয়েছেন তাঁরা বলছেন এটা অতিরঞ্জিত কথা। কাশীবাবু বলেছেন সমস্ত দলের প্রতিনিধিদের নিয়ে সেখানে একটা তদন্ত করা হোক। আমি আপনাকে অনুরোধ করছি আপনি সেখানে গিয়ে একটা নিরপেক্ষ তদন্ত করুন।

**শ্রী সন্তোষ রানা ঃ** স্যার, একটা গুরুতর অভিযোগ হাউসের সামনে এসেছে এবং এই ব্যাপারে সরকার পক্ষ এবং বিরোধী পক্ষ থেকে পরস্পর বিরোধী কথা বলা হয়েছে। কাজেই সত্য কথা সেটা যাতে হাউস জানতে পারে তারজন্য সর্বদলীয় কমিটি গঠন করা হোক এই অনুরোধ আমি জানাচ্ছি।

**(শ্রী ননী কর রোজ টু স্পিক)**

(নয়েজ অ্যান্ড ইন্টারাপশন্স)

**মিঃ স্পিকার ঃ** বিরোধীপক্ষ থেকে যখন বক্তব্য রাখা হচ্ছিল তখন তো এঁরা আপনাদের বাধা দেননি। কাজেই বিরোধীপক্ষ এখন ওঁদের বলতে দিন।

[2-20—2-30 P.M.]

**শ্রী ননী কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একথা চাই বিরোধী দলের নেতা তিনি ওখানে গিয়েছিলেন, হাকিম সাহেবের বাড়ি দেখে এসেছেন...

(At this stage several members rose in their seat)

(নয়েজ)

আমিও বলি যে হাকিম সাহেবের ঘর পুড়েছে, বাড়ি ভেঙ্গেছে, জ্বালিয়ে দিয়েছে, লুঠতরাজ করে নিয়েছে...

(নয়েজ)

শুধু তাই নয়, এখানকার কোনও....

(নয়েজ)

মরিচঝাঁপি থেকে ফিরে এসে আবার পানশীলা গিয়েছেন এবং এই ঘটনা নিয়ে আবার গোলমাল করবার চেষ্টা করছেন। আমি সেইজন্য এর প্রতিবাদ করতে চাই।

(নয়েজ)

**মিঃ স্পিকার ঃ** আপনারা বসুন, দেখুন এটা করবেন না। এদিকে লোক উঠলে তো ওদিকে বেশি লোক আছে। এই রকম করলে আমি আপনাদের আর প্রটেকশন দিতে পারব না তখন মুশকিল হবে। শুনুন আমি বলি, এর পরে আমি চিফ মিনিস্টারকে বলেছিলাম এবং এই ব্যাপারে একটা কলিং অ্যাটেনশনও আছে, কাজেই চিফ মিনিস্টারকে এর উপর বিবৃতি দিতে বলব। আমি বলছি তিনি কবে বিবৃতি দেবেন বলুন?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** আগামী শুক্রবার দিন এর উপর চিফ মিনিস্টার বিবৃতি দেবেন।

(নয়েজ)

## Calling Attention to Matters of Urgent Public Importance

**মিঃ স্পিকার ঃ** আমি নিম্ননিলিখত বিষয়ের উপর দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি, যথা—

১। ১৫/৩/৭৯ তারিখে বারাসাত থানায় পানশীলা গ্রামে মারামারি ও ঘরবাড়ি ভাঙ্গার ঘটনা— শ্রী ননী কর।

২। শ্রমিক ধর্মঘটের ফলে কলকাতা বন্দরে অচল অবস্থার সৃষ্টি—শ্রী প্রবোধ পুরকাইত।

৩। সরকারি স্পর্নসড কলেজের কর্মচারিদের ২১ শে মার্চ থেকে লাগাতার কর্ম বিরতি—শ্রী প্রবোধ পুরকাইত।

4. Forcible occupation of governments land and buildings in Darjeeling—Shri Anil Mukherjee.

5. Scarcity of kerosene oil and coal in Calcutta—Shri Anil Mukherjee.

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** আগামী শুক্রবার তিনি বিবৃতি দেবেন।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার,.........

(At this stage several members rose in their seat)

(নয়েজ)

মিঃ স্পিকার আমাকে অ্যালাউ করেছেন আমি বলব....

(নয়েজ)

লেট দেম বার্ক আপ টু দি এন্ড..

(নয়েজ)

আমি এই কথা বলছিলাম মুখ্যমন্ত্রী অসত্য বিবৃতি দেবার আগে আমরা রাজনৈতিক সর্বদলীয় কমিটি গঠন করতে চাই।

(নয়েজ অ্যান্ড ইন্টারাপশন)

## Mention Cases

**মিঃ স্পিকার ঃ** এখন ৩৫১ ধারায় উল্লেখ। (নয়েজ) আমি দাঁড়ালে আপনাকে বসতে হবে।

**শ্রী যামিনীভূষণ সাহা ঃ** আমি পদ্ধতিগত একটা প্রশ্ন এখানে তুলতে চেষ্টা করছিলাম। আমি মিঃ স্পিকার স্যার, একটা পদ্ধতিগত প্রশ্ন তুলছি, এটা আলোচিত হবে, সেটা হচ্ছে।

**মিঃ স্পিকার ঃ** অবৈধ প্রশ্ন কোনও কিছু নাই, হাউসে কোনও বিজিনেস নাই।

**শ্রী যামিনীভূষণ সাহা ঃ** আমি পদ্ধতিগত প্রশ্ন তুলছি, অবৈধ প্রশ্ন তুলছি না। প্রশ্নটা হচ্ছে আমরা এখানে সকলে মিলে ঠিক করেছি এবং আপনিও ঠিক করেছেন যে মুলতুবি প্রস্তাব আপনি অনুমতি দেন।

**মিঃ স্পিকার ঃ** আমি অনুমতি দিইনি, আপনি বসুন।

**শ্রী যামিনীভূষণ সাহা ঃ** আমাকে শেষ করতে দিন...(নয়েজ)... স্পিকার যা খুশি তাই করবেন নাকি, হোয়াট ইজ দিস, এটা কি অ্যাসেম্বলী হচ্ছে?

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়। This is an aspersion to the chain. Mr. Speaker allowed this. We will cut tolerate.

**মিঃ স্পিকার ঃ** আপনার অ্যাসেম্বলী সম্বন্ধে যদি সন্দেহ থাকে, এটা যদি প্রশ্ন করেন, ইউ আর ফ্রি লিভ দি অ্যাসেম্বলী।

**শ্রী যামিনীভূষণ সাহা ঃ** হ্যাঁ, আপনি বলেছেন আমি শুনেছি।

**মিঃ স্পিকার ঃ** নার্ড শ্রী স্বদেশ মাঝি।

**শ্রী স্বদেশ মাঝি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা জরুরি বিষয় আপনার মাধ্যমে উল্লেখ করছি। সেটা হচ্ছে এই—বিধানসভা কক্ষে মাননীয় সদস্যরা এবং মন্ত্রী মন্ডলী সবাই যেখানে প্রবেশ করেন, সেখানে দ্বার রক্ষক যাঁরা আছেন, তাঁদের সংখ্যা ১৫/১৬ জনের মতো, তাঁদের এই যে কাজ বিধানসভা চলাকালীন তাঁদের কাজ থাকে।

**মিঃ স্পিকার ঃ** বিধানসভার স্টাফ সম্বন্ধে কিছু এখানে উল্লেখ করতে দেব না। বিধানসভার কর্মচারী সম্বন্ধে যদি কোনও প্রশ্ন থাকে তা এখানে তোলা যায় না।

**শ্রী স্বদেশ মাঝি ঃ** অন্য কিছু নয়, আমি আপনাকে বিবেচনা করতে বলছি।

**মিঃ স্পিকার ঃ** সেটা আমাকে বলবেন, হাউসে আসবেন না। নাউ শ্রী ফকির মহম্মদ।

**শ্রী মীর ফকির মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি নদীয়া জগতখালি বাঁধ যেটা অজয় এবং ভাগীরথী নদীর মোহানার অদূরে অবস্থিত, সেই গুরুত্বপূর্ণ বাঁধ অন্ততঃপক্ষ ১২টি জায়গায় ভেঙে গেছে এবং এই ভাঙার জন্য ব্যাপক ক্ষয়ক্ষতি হচ্ছে। এই বাঁধ বাঁধার জন্য সরকারি যে টাকা খরচ করা হয়েছে সেই টাকা ওভারসীয়ার এবং কন্ট্রাক্টারদের স্বেচ্ছাচারিতা শুরু করেছে, তাতে বাঁধের গোড়ায় পুকুর কাটা হচ্ছে এবং সেই পুকুর কেটে সেই মাটি বাঁধের গোড়ায় দেওয়া হচ্ছে, তাতে বাঁধের সাংঘাতিক ক্ষতি হচ্ছে। এস.ডি.ও (নর্থ) এবং অন্যান্য জেলা অফিসারকে বলা হয়েছে, তদন্ত করে ডি.এমকে রিপোর্ট দিয়েছে, তবু ইরিগেশন ইঞ্জিনিয়ারদের বলা দরকার যে যদি অবিলম্বে এই বাঁধ সম্পর্কে ব্যবস্থা অবলম্বন না করেন, তবে এই জগতখালি বাঁধ ভাঙবে এবং সমস্ত সরকারের অর্থ জলাঞ্জলি যাবে।

**শ্রী বলাইলাল দাস মহাপাত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কাল বিভিন্ন সংবাদপত্রে দেখছি

সংসদীয় দল যাবেন মরিচঝাঁপিতে পরিদর্শনের জন্য তাঁরা আসছেন এবং আগামীকাল তাঁরা যাবেন, আজকে সংবাদপত্রে দেখলাম তাঁদের সঙ্গে সাংবাদিকরা যেতে পারবেন না। আনন্দবাজার পত্রিকা বলছে কোনও এম এল এ রিপোর্টার মরিচঝাঁপিতে যেতে পারবেন না, গেলে গ্রেপ্তার হবেন এবং অন্যান্য সংবাদপত্রে দেখলাম এই সাংবাদিকরা নাকি উদ্বাস্তুদের উস্কানি দিচ্ছেন, মুখ্যমন্ত্রী বলেন নি কোনও কোনও সাংবাদিক উস্কানি দিচ্ছেন, যার জন্য বলেছেন সাংবাদিকদের সেখানে যাওয়া বারণ। আবার দেখছি সেই অন্ধকারের যুগ ফিরে আসছে, যদি সাংবাদিকরা মরিচঝাঁপিতে এবং অন্য কোনও জায়গায় যেতে না পারে, তাহলে সারা ভারতবর্ষে দু' বছর গণতন্ত্রকে ফিরিয়ে আনবার জন্য যে সব সাংবাদিকদের স্বাধীনতা ফিরিয়ে আনবার জন্য কোটি কোটি মানুষ যে সংগ্রাম করেছিল, তার অর্থটা কি?

[2-30—2-40 P.M.]

এইখানে মুখ্যমন্ত্রীকে বারবার বলতে শুনেছি, আমরা সাংবাদিকদের স্বাধীনতা ফিরিয়ে দিয়েছি। কিন্তু আজকে মরিচঝাঁপি সম্পর্কে যে নিষেধাজ্ঞা তাতে আমি মনে করি তাদের স্বাধীনতার উপর হস্তক্ষেপ করা হচ্ছে এবং তাদের গণতান্ত্রিক অধিকার কেড়ে নেওয়া হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার মনে হচ্ছে তিনি যেভাবে এখানে গণতান্ত্রিক অধিকারের উপর হস্তক্ষেপ করলেন তিনি আমাদের চ্যালেঞ্জ দিলেন তাতে মনে হচ্ছে পূর্বের অবস্থা আবার এখানে ফিরিয়ে আনবার চেষ্টা হচ্ছে। এটা আমরা কিছুতেই বরদাস্ত করব না।

(তুমুল গোলমাল)

**শ্রী অবিনাশ প্রামানিক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, হুগলি জেলার বলাগড় ব্লকে যে একটি মাত্র নদী, বেহুলা নদী, এই বেহুলা নদীতে ৩৫/৪০ টি আর, আই সেন্টার আছে। এই সেন্টার থেকে প্রায় দু' হাজার একরের মতো জমিতে বোরো চাষ হয়েছে। ওখানকার নদীতে ডি.ভি.সি জল দেয়। তাতে এই সমস্ত সেচ হয়। বর্তমানে এই নদীতে কোনও জল নেই। আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, অবিলম্বে ওই বেহুলা নদীতে যাতে ডি.ভি.সি জল দেয়, তার ব্যবস্থা যাতে হয়।

**ডাঃ বিনোদবিহারী মাঝি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বাঁকুড়া জেলার বিষ্ণুপুর থানার বেলফুলিয়া গ্রামে সেখানে কোর্ট বলে কিছু নেই। গণ আদালতের মাধ্যমে বিচার হচ্ছে এবং সেই গ্রামের শ্রী সাধন কাঁকড়ি তিনি একটি দরখাস্তের মাধ্যমে জানিয়েছেন যে চারটি সেখানে গণ আদালতের মাধ্যমে বিচার করা হয়েছে এবং সেই বিচারে তাদের আর্থিক জরিমানা এবং সামাজিক বয়কট করা হয়েছে। সেই দরখাস্তটা আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীকে দিচ্ছি।

**শ্রী নীরদ রায়চৌধুরি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আমি এই হাউসের দৃষ্টি আকর্ষণ করতে চাই। দীর্ঘদিন সংগ্রামের ফলে, এই হাউসের

সর্বসম্মত সিদ্ধান্তের ফলে দীর্ঘদিন পরে বনগাঁ-শিয়ালদহ ডবল লাইনের কাজ মনে হয় ১লা এপ্রিল থেকে শুরু হতে চলেছে। কিন্তু এই সময়ে বনগাঁতে যতগুলি ট্রেন চলে তার মধ্যে সকালের দিকে দুখানি এবং রাত্রের দিকে দুখানি ট্রেন বাতিল হবে বলে শোনা যাচ্ছে। এই যদি হয় তাহলে অন্তত ৮/১০ লক্ষ যাত্রীর ভয়ানক কষ্ট হবে এবং এইজন্য সরকারকে আমি অনুরোধ করি যে প্রচুর পরিমাণে বাসের ব্যবস্থা করা উচিত। অন্যথায় অল্প মাইনের যারা লোক, যারা বিভিন্ন দোকানে অল্প পয়সায় কাজ করেন, তাদের খুব অসুবিধা হবে এবং যারা কল-কারখানায় কাজ করেন তাদেরও খুব অসুবিধা হবে। এরা রাত্রের ট্রেনে ফেরেন। কাজেই এই দিকে দৃষ্টি রেখে যাতে প্রচুর পরিমাণে বাসের ব্যবস্থা হয় বা যানবাহনের ব্যবস্থা করা যায়, সেইটা একান্ত দরকার। আর একটা বিষয় এর সঙ্গে যুক্ত। লাইনের দুপাশে অসংখ্য মানুষ বসবাস করছে। তাদের পুনর্বাসনের জন্য আমাদের চিন্তা করতে হবে। এইটাই আপনার মাধ্যমে আমি হাউসের দৃষ্টি আকর্ষণ করতে চাই।

**শ্রী শশাঙ্কশেখর মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বারের বিধ্বংসী বন্যায় সারা পশ্চিমবাংলায় গ্রামাঞ্চলের চাষীরা বিরাট ক্ষতিগ্রস্ত হয়েছে। তারপর বাঁচবার জন্য তারা ব্যাঙ্ক থেকে টাকা ধার নিয়ে, লোকের কাছ থেকে, দোকানদারের কাছ থেকে কর্জ নিয়ে আলু চাষ করেছিল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই আলু হিমঘরে রাখতে না পারার জন্য হিমঘরের নানা রকম অব্যবস্থার জন্য, আলুর দাম ৪০ কেজি ১৩ থেকে ২০ টাকা হয়েছে। কাজেই আমি আপনার মাধ্যমে কৃষি দপ্তরের মন্ত্রীর কাছে এই আবেদন রাখছি যে যাতে হিমঘরে আলু রাখার ব্যাপারে কৃষকরা যাতে বিপদের হাত থেকে রক্ষা পায় তার যেন তিনি ব্যবস্থা করেন।

**শ্রী শান্তিরাম মাহাতো ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করতে চাই। পুরুলিয়া সদর হাসপাতালে কিছু দিন হল খুব দুরবস্থা দেখা দিয়েছে। তুলার মত জিনিস সেখানে পাওয়া যায় না। অ্যাম্বুলেন্স একটিও সচল নয়, ডাক্তাররা রোগীদের ঘরে যায় না। অনেক সময় ইমারজেন্সিতেও ডাক্তার থাকে না। সেইজন্য আমি এই ব্যাপারে আপনার মাধ্যমে স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে যে ব্যাপারটি তুলে ধরতে চাচ্ছি সেটা অত্যন্ত গুরুত্বপূর্ণ ব্যাপার। গতকাল রেডিওতে শুনলাম যে মুখ্যমন্ত্রী বলেছেন যে মরিচঝাঁপিতে যেসব এম.এল.এ যাবে তাদের গ্রেপ্তার করা হবে যে সব সাংবাদিক যাবেন তাদেরও গ্রেপ্তার করা হবে। আমি জানি না হাউস এখন চলছে তিনি এখানে সে রকম কোনও বিবৃতি না রেখে বাইরে তিনি কিভাবে বিবৃতি রাখতে পারেন। বিধানসভার সদস্যই হোক আর জনপ্রতিনিধি হোক, আর সাংবাদিক হোক কেউই সেখানে যেতে পারবে না এই বিবৃতি তিনি নাকি দিয়েছেন। যাতে সেখানে সি.পি.এম. কি রকমভাবে নির্যাতন করেছে সেটা পাছে উদঘাটিত হয়ে পড়ে তার জন্য তিনি এই ঘোষণা করেছেন। পাছে সাংবাদিকরা সেখানে আসল তথ্য সংগ্রহ করে ফেলে সেই এই ব্যবস্থা নেওয়া হয়েছে। আমি

মুখ্যমন্ত্রীর এই ঘোষণাকে ধিক্কার দিচ্ছি এবং তীব্র প্রতিবাদ করছি। হাউস চলাকালীন বাইরে বাইরে তিনি এইভাবে বিবৃতি দিয়ে অন্যায় করেছেন। নিশ্চয় প্রত্যেক এম.এল.এ যারা সেখানে যেতে চায় যাবে সাংবাদিকরা যাবে তথ্য সংগ্রহ করবে নিশ্চয় ফটো নেবার অধিকার থাকবে। তিনি যে জঙ্গলের রাজত্ব সৃষ্টি করতে চাচ্ছেন আমরা নিশ্চয় তার প্রতিবাদ করি সেখানকার অবস্থা দেখে পাছে জনসাধারণ শিউরে উঠে তাই মুখ্যমন্ত্রী হাউস চলাকালীন রেডিও মারফত এই বিবৃতি দিয়েছেন। এবং তিনি খুব অন্যায় করেছেন। মুখ্যমন্ত্রীকে এই হাউসে এসে স্বীকার করতে হবে যে তিনি অন্যায় করেছেন। সাংবাদিকদের এবং বিধানসভার সদস্যদের এবং যারাই সেখানে যেতে চাইবে তাদের যেতে দিতে হবে।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে বর্তমানে যে জঙ্গলের রাজত্ব চলছে এবং নিরীহ শিক্ষিত ছেলেদের পুলিশের সামনে মেরে পুলিশের ভ্যানে সেই ছেলেকে তুলে নিয়ে গিয়ে উল্টো তার বিরুদ্ধে কেস দেওয়া হয়েছে তার একটা নজির এই হাউসে তুলে ধরছি। গত ১৮/৩/৭৯ তারিখের বাগমারী কবর স্থানে শঙ্কর দত্ত নামে এক শিক্ষিত ছেলেকে যিনি হচ্ছে যাদবপুর ইঞ্জিনিয়ারিং কলেজের ফোর্থ ইয়ারের ছাত্র তাঁকে সি.পি.এমের মস্তানরা গাড়ি থেকে নামা মাত্র বেদম প্রহার করে। স্যার, পিটিশনে সব কিছু লেখা আছে। মেরে জঘন্যভাবে তাকে পুলিশ ভ্যানে তোলে এবং তখনও সে রক্ত বমি করছে এই রকম অবস্থায় তাকে ভ্যানে তোলা হল এবং ঐসব সি.পি.এম মস্তানরাও ঐ গাড়িতে উঠল এবং থানায় তাকে নিয়ে গিয়ে তারই বিরুদ্ধে উল্টো কেস চাপিয়ে দিল। স্যার, এই রকম ঘটনা দেখে আমরা খুবই সন্ত্রস্ত। আতঙ্কিত। আমরা ভাবছি যে এই রকম জঙ্গলের রাজত্ব আর কত দিন কায়েম থাকবে।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** স্যার, তাকে যেভাবে মারা হয়েছে আমি তার সেই রক্ত মাখানো জামা এখানে এনেছি আপনি দেখুন স্যার, কি অবস্থা।

[2-40—2-50 P.M.]

**মিঃ স্পিকার ঃ** আমি মাননীয় সভ্যদের কয়েকবার দৃষ্টি আকর্ষণ করেছি যে কোনও ক্রিমিন্যাল এভিডেন্সের জিনিস সেই স্পট থেকে নিয়ে আসার অধিকার আপনাদের নেই। এমন কি স্থান পরিবর্তন্ করার অধিকারও আপনাদের নেই, কেন না ইনভেস্টিগেশনের ব্যাপার আছে।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্যার, পুলিশ কোনও অ্যাকশন নিচ্ছে না, আমরা আপনার কাছে অ্যাকশন চাইছি। আমরা আপনার প্রোটেকশন চাইতে বাধ্য হচ্ছি। পুলিশ আমাদের প্রোটেকশন দিচ্ছে না। পুলিশ শান্তিপ্রিয় মানুষদের প্রোটেকশন দিচ্ছে না। ছেলেটিকে মেরেছে গুন্ডারা এবং তারই বিরুদ্ধে আবার পুলিশ কেস দিয়েছে।

**শ্রী মহম্মদ আলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ

বিষয়ে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মালদহ জেলার রতুয়া থানার অন্তর্গত ১নং ব্লকের গোবিন্দপুর গ্রামসভা এবং গদাই-মহারাজপুর, এই দুটি এলাকা পশ্চিমবঙ্গের অন্তর্ভুক্ত ছিল। সেখানকার জনসাধারণ রতুয়া থানার ভোটার এবং সেখানে পশ্চিমবঙ্গের প্রশাসন সব কিছুই চলছে। তাসত্বেও ভেস্টেড ইন্টারেস্ট লোকেরা নিজেদের জমি সিলিং-এর আওতার বাহিরে আনার জন্য বিহার গভর্নমেন্টের আওতায় এনে বাঁচাতে চাইছে। এর ফলে ঐ এলাকায় দারুণ উত্তেজনা দেখা দিয়েছে। সেখানে বিহারের প্রশাসন মানতে চাইছে না। সেখানে হাজার হাজার বিঘা জমি ভেস্টেড হয়ে আছে। ঐ ভেস্টেড জমি পশ্চিমবাংলার সিলিং-এর আওতার বাহিরে আনার জন্য বিহারের মধ্যে ঢুকিয়ে দিয়ে জোতদাররা কৃষকদের ফাঁকি দেবার চেষ্টা করছে। তাই আমি দাবি করছি বিহার গভর্নমেন্টের চক্রান্ত কিনা সেদিকে ওয়েস্ট বেঙ্গল গভর্নমেন্ট একটু দৃষ্টি দিন। বিশেষ করে ওখানে আইন শৃঙ্খলার প্রশ্ন জড়িত হয়ে পড়েছে। সেই জন্য সরকার যাতে অবিলম্বে এই বিষয়ে ব্যবস্থা গ্রহণ করেন তার জন্য আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী নবনী বাউরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন বাঁকুড়া জেলায় এই সময়ে প্রচুর পরিমাণে পাথর তোলা হয় এবং সেই সঙ্গে বালিও তোলা হয়ে থাকে। এর থেকে সরকারের লক্ষ লক্ষ টাকা আয় হয়ে থাকে। কিন্তু যে সমস্ত এলাকা থেকে এই পাথর এবং বালি তোলা হয় তার বেশির ভাগ এলাকাতেই রয়্যালটি বাবদ সরকারের যে টাকা আদায় হবার কথা সেই টাকা আদায় করা হচ্ছে না। সরকারের টাকা না দিয়ে হাজার হাজার ট্রাকে করে বিনা পয়সায় মাল নিয়ে চলে যাচ্ছে। কাজেই এই সমস্ত জিনিস চোরাই পথে যাতে নিয়ে যেতে না পারে সেইদিকে আমি সরকারের দৃষ্টি আকর্যণ করছি।

**শ্রী সামসুদ্দিন আহমেদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন শ্রী কৃষ্ণদাস রায় এম.এল.এ তিনি এখন হাসপাতালে আছেন। তার কাছে একটি দরখাস্ত এসেছিল, তিনি সেটি আমার কাছে পাঠিয়ে দিয়েছেন। আমি আপনার অনুমতি নিয়ে সেই সম্পর্কে দু-একটি কথা বলছি। মেদিনীপুর জেলার নারায়নগড় থানার আহিরা গ্রামে দেব দেবীর নামে কিছু সম্পত্তি ঐ গ্রামেরই লোকেরা বিশেষ করে হিন্দু ভাইরা চাষাবাদ করতেন। কিন্তু দুর্ভাগ্যের বিষয় কতগুলি দুষ্কৃতকারী ঐ জমিগুলি বেদখল করার জন্য আদিবাসী এবং অন্যান্য সম্প্রদায়কে উস্কানি দিয়ে এমন একটা পরিস্থিতি সৃষ্টি করছে যার ফলে সাম্প্রদায়িক গন্ডগোলের আশঙ্কা দেখা দিয়েছে। যারা এই কাজ করছেন তারা নিজেদের সি.পি.এম. কর্মী বলে পরিচয় দিচ্ছেন। আমি বিশ্বাস করি না সি.পি.এম কর্মী বলে নিজেদের পরিচয় দিয়ে এই রকম উস্কানি দিতে পারে। এই রকম একটা আবহাওয়া সেখানে যাতে সৃষ্টি না হয় এবং সাম্প্রদায়িক সম্প্রীতি যাতে অক্ষুন্ন থাকে সেই দিকে আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি এবং এই দরখাস্তটি আপনার মাধ্যমে সরকারের কাছে দিতে চাইছি।

**শ্রী প্রবোধ পুরকাইত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুতর বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ২৪পরগনা জেলার মন্দিরবাজার থানার অন্তর্গত চাঁদপুর এবং চৈতন্যপুর গ্রাম পঞ্চায়েতের অধীন কালিপুকুর গ্রামে হরেকৃষ্ণ বৈদ্যের বাড়ি গত ১৯/৩/৭৯ তারিখে সি.পি.এম.র গ্রাম পঞ্চায়েতের নির্বাচিত সদস্য শ্রী অনাদি ঘরামির নেতৃত্বে একদল সমাজ বিরোধী লোক সশস্ত্র অবস্থায় আক্রমণ করে এবং তাকে জখম করে। তার বাড়ির ৪০/৫০ মন ধান চাল লুঠ করে নিয়ে চলে গেছে। শ্রী বৈদ্য মন্দিরবাজার থানায় অভিযোগ দায়ের করেছিল, কিন্তু আজ পর্যন্ত পুলিশ কোনও ব্যবস্থা নেয় নি, সেখানে একটা সন্ত্রাস চলছে। এই অবস্থার কথা মুখ্যমন্ত্রীকে জানাবার জন্য আমার কাছে একটা দরখাস্ত পাঠিয়েছে। আমি স্যার, আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর কাছে এটা দিতে চাই। এই ব্যাপারে যাতে দুষ্কৃতকারীদের প্রতি শাস্তি বিধান করা হয় তারজন্য মাননীয় মুখ্যমন্ত্রী হস্তক্ষেপ করুন, ব্যবস্থা গ্রহণ করুন, এই অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি বিষয়ের প্রতি খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, এই বিধানসভায় আমরা বার বার বলেছি, যে, চোরাকারবারীরা এমন একটা সংকটের সৃষ্টি করছে যার জন্য গ্রামাঞ্চলে কেরোসিন পাওয়া যাচ্ছে না। সেখানে ১/২ টাকা দর না দিলে কেরোসিন পাওয়া যায় না। এই অবস্থা প্রতিকারের জন্য স্যার, আপনার মাধ্যমে খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং তাকে অনুরোধ করছি অবিলম্বে গ্রামাঞ্চলের যাতে ন্যায্যমূল্যে কেরোসিন সরবরাহ করা হয় বা পাওয়া যায় তার ব্যবস্থা করুন।

## Laying of Report

**The Annual Report of the Damodar Valley Corporation for the year 1976-77 and 1977-78.**

**Shri Pravas Chandra Roy :** Sir, I beg to lay the Annual Report of the Damodar Valley Corporation for the years 1976-77 and 1977-78 and Audit Reports thereon.

## STATEMENT UNDER RULE 346

**শ্রী হাসিম আব্দুল হালিম ঃ** স্যার, আমি একটি পারসোনাল এক্সপ্ল্যানেশন দিতে চাই। স্যার, এখানে ঐ পানশীলা গ্রামের ঘটনা নিয়ে অনেক আলোচনা হল, হৈ চৈ হল। আমি সেই সময় উঠে দাঁড়িয়েছিলাম কিন্তু বলার সুযোগ পেলাম না। হাউসের অবস্থা তখন অন্য রকম ছিল, আমি বলতে পারি নি। কাশীবাবু একটা অ্যাডজর্নমেন্ট মোশন পড়লেন এবং তার উপর নানান সদস্য আলোচনা করলেন। কিভাবে আলোচনা হয় আমি জানি না। সেখানে প্রতি বিরোধীদলের সদস্যরা বললেন, কোনও দলের দুজনও বললেন। কিন্তু যখনই ননী কর মহাশয় বলতে উঠে দাঁড়ালেন কোনও কথা তখন সমস্ত বিরোধীদলের নেতারা আপত্তি জানালেন। সেটাও কেন করলেন তাও আমি বুঝলাম না। আমি শুধু বলতে চাই এই কথা

যে এই হাউসে অধিকার প্রতিটি সদস্যের সমান সমান আছে এবং সে অধিকারের প্রোটেকশন করবেন। এঁরা বাধা দিচ্ছেন। আমরা মেজরিটি, আমরা রুলিং পার্টি আমাদের দায়িত্ব অনেক বেশি, আপনার কথা আমরা সব সময় মানি এবং মানব কিন্তু আমাদেরও একটু প্রটেকশন দেওয়া দরকার ওঁদের বিরুদ্ধে। কারণ যেভাবে ওঁরা চেঁচান তাতে তার সঙ্গে আমাদের লোকেরা পারেন না। ঐরকম চেঁচাতে আমরা শিখি নি, মস্তানি শিখি নি, আমাদের লোকেরা চেঁচাতে পারেন না। আপনি স্যার, এরজন্য প্রটেকশন দেবেন। স্যার, আমার যে পারসোনাল এক্সপ্লানেশনটি আছে সেটি বলছি। পানশীলা গ্রামে একটা ঘটনা ঘটেছে—বাড়ি পুড়েছে, বর্গাদারদের উপর আক্রমণ হয়েছে, নানান রকম হয়েছে। আমরা সেখানে দেখলাম প্রথমে চেষ্টা করা হল ননী কর মহাশয়ের নামটা তার সঙ্গে জুড়ে দিতে। মাননীয় সদস্যরা যাঁরা এই হাউসে আছেন তাঁরা জানেন, সেদিন আমিও ছিলাম, ননী কর মহাশয়ও ছিলেন কিন্তু আমি দেখলাম ননী কর মহাশয়ের নামটা এসেছে। আজকের খবরের কাগজে দেখছি কংগ্রেসের একজন নেতা শ্রী প্রদীপ ভট্টাচার্য বলেছেন হাসিম আব্দুল হালিম সাহেবও উপস্থিত ছিলেন। আমি ব্যাপারটি বুঝছি না যে তাঁরা কি বলতে চান। কালকে আমি ছিলাম না, দিল্লি গিয়েছিলাম, আজকে সকালে খবরের কাগজ পড়ে দেখলাম—অমৃতবাজারে ছেপেছে সাত্তার সাহেব নাকি বলেছেন, পুলিশ কোনও অ্যাকশন নেয়নি। অদ্ভুত সব কথা। অসত্য সব কথা।

[2-50—3-00 P.M.]

তবে অভিযোগ থাকতে পারে, মুখ্যমন্ত্রী দেখছেন এই সম্পর্কে কি ব্যবস্থা করা যায়। এটাও হতে পারে যে রাজনৈতিক কারণে বিরোধী সদস্যরা এটাকে দ্বিতীয় মরিচঝাঁপি করতে চাইছেন। যে সিচুয়েশন ক্রিয়েট করা হয়েছে তাতে এছাড়া অন্য কিছু তো মনে হচ্ছে না। তাঁরা হয়ত এই সুযোগটা ব্যবহার করতে চাইছেন, সেই বিষয়ে আমার বলার কিছু নেই। তবে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি শুধু আপনার কাছে এই অনুরোধ করব, আপনি ওঁদের যেমন প্রোটেকশন দিচ্ছেন, আমাদেরও সেই রকমভাবে প্রোটেকশন দেবেন যখন যে রকম দরকার হবে।

**মিঃ স্পিকার ঃ** আমি আর আলোচনা করতে দেব না। আমি শুধু এই কথা বলতে চাই যে উনি যখন বলতে উঠেছিলেন তখন এখানে যে রকম অবস্থার সৃষ্টি হয়েছিল সেটা আমি আশা করিনি। এদিক থেকে যাঁরা উঠেছিলেন তাঁদের সকলকে বলেছি এবং ওদিক থেকে একজন উঠেছিলেন তাঁকেও বন্ধ করে দিয়েছি। এখন এগুলি আপনাদের বিচার্য বিষয় এটা বলে লাভ নেই।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী হালিম সাহেব বক্তৃতা দেবার যে কথা বলেছেন তার উপর আমার পয়েন্ট অব অর্ডার। উনি বললেন, যখন উনি বলতে উঠেছিলেন তখন আমি বলতে দিইনি। আমি এর প্রতিবাদ করছি। কারণ আপনি লক্ষ্য করেছেন।

**Mr. Speaker :** I do not allow this. The very premise of your point of oder is wrong.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই কথা বলতে চাইছি যে ননী কর মহাশয় এবং মাননীয় মন্ত্রী মহাশয় দুজনে দাঁড়িয়ে আছেন প্রায় ৩ মিনিট। একই দলের ২ জন লোক একসঙ্গে বলে চলেছেন। কিন্তু হালিম সাহেব যেটা বলেছেন সেটা অসত্য কথা বলেছেন।

**Mr. Speaker :** This is not a point of order.

## QUESTION OF PRIVILEGE

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বিধানসভার রুলস-এর ২২৬ বিধান অনুসারে আপনার সচিবের কাছে ২টি প্রিভিলেজ মোশন দিয়েছি নোটিশ দিয়েছি উইথ এনক্লোজার। কিন্তু আমি দুঃখের সঙ্গে আপনার দৃষ্টি আকর্ষণ করছি যে আজ পর্যন্ত I have never been called upon to explain my point or dilate. একটা জিনিস তার মধ্যে ছিল, আপনি জানেন যে প্রোপাইটি ডিমান্ডস, কালকে লোকসভায় এই নিয়ে হৈ চৈ হয়েছে। মাননীয় মন্ত্রী সভার সদস্যারা পলিসি স্টেটমেন্ট হাউস চলাকালীন তাঁদের স্টেটমেন্ট আগে হাউসে দেবেন এবং পরে প্রেসে দেবেন। প্রেসে আগে দেবেন এবং মাননীয় সদস্যদের প্রেস থেকে দেখে জানতে হবে, এটা কি সরকারের নীতি? স্যার, এটা একটা ভাইট্যাল প্রশ্ন। কালকে পার্লামেন্টে হৈ চৈ হয়েছে। আমি আপনার কাছে দাবি করছি, আমার যা অভিজ্ঞতা আছে, তাতে আমি জানি যে হাউস চলাকালীন মন্ত্রী সভার কোনও সদস্য এবং এমন কি মাননীয় মুখ্যমন্ত্রী পর্যন্ত পলিসি স্টেটমেন্টের ব্যাপার হাউসে প্রথম রাখতে বাধ্য, এখানে কোনও অপশন নেই। তারপর বাইরে জানাতে পারেন। কিন্তু আমরা দেখছি যে মন্ত্রী সভার বিভিন্ন সদস্যরা স্টেট অ্যাডমিনিস্ট্রেশনের ভাইটাল প্রশ্ন এখানে ঘোষণা করছেন না, বাইরে ঘোষণা করছেন। আর আমরা যাঁরা এম.এল.এ তাঁদের খবরের কাগজ থেকে, রেডিও থেকে সেগুলি জানতে হচ্ছে। আমি আপনার মাধ্যমে জানতে চাই যে মাননীয় মুখ্যমন্ত্রীর এই এক্তিয়ার আছে কি না, সংবিধানের কোন ধারা অনুসারে, আই.পি.সি-র কোন ধারা অনুসারে, রুলসের কোন ধারা অনুসারে এই দৃপ্ত ঘোষণা মুখ্যমন্ত্রী করতে পারেন যে কোন এম.এল.এ-কে যেতে দেওয়া হবে না, কোন সাংবাদিককে সেখানে যেতে দেওয়া হবে না? আমি মনে করি সরকারের এটা পলিসি এবং হাউসে আগে তা জানানো প্রয়োজন।

**Mr. Speaker :** It has been explained again and again. That is not a policy statement.

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আমি মনে করি বিধানসভার সমস্ত সদস্যদের উপর এটা একটা অ্যাসপারশন, এই ব্যাপারে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে নোটিশ দিয়েছি, এটা একটা প্রাইমা ফেসি কেস, আমি এই মীমাংসা চাই, আপনি

এই ব্যাপারে সিদ্ধান্ত নিয়ে রুলিং দেবেন। সেই নোটিশে আই অ্যাম টু ডাইলেট অ্যান্ড প্রুভ মাই পয়েন্ট, আপনি আমাকে সেই সুযোগ দেবেন। এই জিনিস আননোটিসড আনচ্যালেঞ্জড থাকতে পারে না, আপনি আপনার রুলিং দেবেন।

**শ্রী নিখিল দাস** ঃ উনি যে প্রশ্ন তুলেছেন, এটা পলিসি ম্যাটার নয়, হোয়েদার দ্যাট ইজ এ পলিসি স্টেটমেন্ট—এই ব্যাপারে আপনার রুলিং চাই। কারণ ওখানে ল অ্যান্ড অর্ডারের প্রশ্ন জড়িত রয়েছে।

(গোলমাল)

**মিঃ স্পিকার** ঃ মাননীয় বিরোধী পক্ষের নেতা হরিপদ বাবু এখানে আছেন, উনাকে জিজ্ঞাসা করছি, গভর্নমেন্ট বেঞ্চ থেকে কেউ বলতে উঠলে আপনারা গোলমাল করছেন, এঁরা কি কেউ বলতে পারবে না? এটাই কি আপনাদের নীতি?

**ডাঃ জয়নাল আবেদিন** ঃ আমরা চাই সবাই বলুক।

**মিঃ স্পিকার** ঃ এখন ট্রান্সপোর্ট মিনিস্টার জনাব আমীনসাহেব রুল ৩৪৬ এ একটি স্টেটমেন্ট করবেন।

## STATEMENT UNDER RULE 346

**Shri Mohammed Amin :** Mr. Speaker, Sir, I rise to make a statement on the setting up of a Commission of Enquiry to look into the economics of ordinary and stage carriage service both state and private in the state of West Bengal for the purpose of fixation of economically viable and sound fair structures in the aforesaid transport services. Through you, Sir, I am to inform the House that Government have set up a single member Commission with Shri R.N. Dutt, retired Judge of the Calcutta High Court. A Government Notification has been laid on the table of the House.

**মিঃ স্পিকার** ঃ এখন ব্যয় বরাদ্দ উত্থাপন এবং ভোট গ্রহণ। আমি ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়কে তাঁর ব্যয় বরাদ্দ উত্থাপন করার জন্য অনুরোধ করছি।

## Voting on Demands for Grants

### Demand No.7.

**Major Heads :** 229—Land Revenue and 504—Capital Outlay on Other General Economic Services.

**Shri Benoy Krishna Chowdhury :** Sir, I beg to move that a sum of Rs.17,50,54,000 be granted for expenditure under Demand No.7, Major Head : "229—Land Revenue, and 504—Capital Outlay on General Economic Services."

মাননীয় অধ্যক্ষ মহোদয়, মহামান্য রাজ্যপালের সুপারিশক্রমে আমি ১৯৭৯-৮০ সালের জন্য ৭নং দাবির অধীনে "২২৯—ভূমিরাজস্ব" এবং "৫০৪—অন্যান্য সাধারণ অর্থনৈতিক কৃত্যকসমূহের ক্ষেত্রে মূলধনী ব্যয়বরাদ্দ"—এই দুইটি প্রধান খাতে ১৭,৫০,৫৪,০০০ টাকা ব্যয়বরাদ্দ মঞ্জুরের জন্য প্রস্তাব উত্থাপন করছি।

২। ১৯৭৮-৭৯ আর্থিক বছরের জন্য "০২৯—ভূমিরাজস্ব" খাতে আয় ধরা হয়েছিল ২০,৩৯,৩৫,০০০ টাকা। ১৯৭৯-৮০ সালে এই আয় বৃদ্ধি পেয়ে ৩৩,৯,৩৫,০০০ টাকায় দাঁড়াবে আশা করা যায়। কোল ইন্ডিয়া লিমিটেড হতে কয়লার উপর বকেয়া ও নগদ রয়ালটি ও বর্ধিত হারে সেস হেতু এই আয় বৃদ্ধির সম্ভাবনা।

৩। ১৯৭৯-৮০ আর্থিক বছরের জন্য যে ১৭,৫০,৫৪,০০০ টাকার ব্যয়বরাদ্দ প্রস্তাব করা হয়েছে, তার মধ্যে "২২৯—ভূমিরাজস্ব" খাতে ১৪,২৫,০৪,০০০ টাকা এবং "৫০৪—অন্যান্য সাধারণ অর্থনৈতিক কৃত্যকসমূহের ক্ষেত্রে মূলধনী ব্যয়বরাদ্দ" খাতে ৩,২৫,৫০,০০০ টাকা ব্যয় ধরা হয়েছে।

৪। আমরা "ভূমি সংস্কার ঃ পশ্চিমবঙ্গ"—এই নামে একটি পরিসংখ্যক রিপোর্ট প্রচার করেছি। প্রকৃতপক্ষে এ সম্পর্কে যা কিছু আমাদের বলবার আছে আমরা তা এই রিপোর্টে মাননীয় সদস্যদের সামনে খোলাখুলিভাবে উপস্থিত করবার চেষ্টা করেছি যাতে প্রকৃত তথ্যের ভিত্তিতে এ বিষয়ে আলোচনা হতে পারে এবং আমাদের কার্যাদি মাননীয় সদস্যগণ অবহিত হয়ে বিচার বিবেচনা করলে আমরাও উপকৃত হতে পারি।

৫। গতবছর আমি বলেছিলাম যে, আমাদের সরকার ঠিক প্রজা স্বত্ব, বাড়িভাড়া আইন, বেনামি জমি ও ভূমিসংস্কার সম্পর্কে কিছু কিছু আইন প্রণয়নের প্রস্তাব বিবেচনা করছেন। ওয়েস্ট বেঙ্গল (ফারম হোল্ডিং) রেভিনিউ-এর উপর একটি বিল আনা ছাড়া অবশ্য এই সভায় আমরা আর বিশেষ কিছু পেশ করতে পারি নি। তবে ইহার অর্থ এই নয় যে, আমরা আমাদের সঙ্কল্প হতে বিচ্যুত হয়েছি বা নিশ্চল হয়ে বসে আছি। মাননীয় সদস্যগণ অবশ্য অবগত আছেন, এই রাজ্যের গ্রামাঞ্চলে এবং শহরাঞ্চলে যে ভূমিস্বত্ব ব্যবস্থা রয়েছে তা অত্যন্ত জটিল। এ সম্পর্কে আইনগত এবং অন্যান্য যে সমস্ত বাধাবিপত্তি রয়েছে তা দূর করে উপযুক্ত আইন প্রণয়ন করতে আরও কিছু সময় লাগবে।

৬। রাজ্য সরকার ও কেন্দ্রীয় সরকারের উন্নয়নমূলক প্রকল্প বিধিবদ্ধ সংস্থা এবং শিক্ষা-প্রতিষ্ঠানের প্রয়োজনে জমি গ্রহণ এই দপ্তরের একটি গুরুত্বপূর্ণ কাজ। বর্তমানে এই বিভাগ বহু জরুরি উন্নয়নমূলক প্রকল্প যেমন মেট্রোপলিটন ট্রান্সপোর্ট প্রকল্প, হাওড়া-আমতা রেল,

হলদিয়া ডক, হলদিয়া শিল্প অঞ্চল, বিভিন্ন রাস্তা ও গৃহ নির্মাণ ও সেচ প্রকল্প, তিস্তা বাঁধ, বৃহৎ তাপ-বিদ্যুৎ কেন্দ্র, ইম্প্রুভমেন্ট ট্রাস্ট সি এম ডি এ প্রভৃতির জন্য জমি গ্রহণ করার জন্য গ্রহণ করা হয়েছে এবং প্রায় ৪ কোটি ৫০ লক্ষ টাকা জমি গ্রহণ বাবত ক্ষতিপূরণ প্রদান করা হয়েছে।

৭। এই কথা বলে, মাননীয় অধ্যক্ষ মহোদয় আমি আপনার মাধ্যমে মাননীয় সদস্যগণকে অনুরোধ জানাই, তাঁরা সকলে যেন আমাদের কাজে সহযোগিতা করেন এবং ১৯৭৯-৮০ আর্থিক বছরের জন্য ৭ নং দাবির ক্ষেত্রে মোট ১৭,৫০,৫৪,০০০ টাকার ব্যয়বরাদ্দের প্রস্তাবটি মঞ্জুর করেন।

[3-00—3-10 P.M.]

**Mr. Speaker :** All the cut motions are in order and taken as moved.

**Shri Suniti Chattaraj :** Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re.1/-.

**Shri Balailal Das Mahapatra :** Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re.1/-.

**Shri A.K.M. Hassan Uzzaman :** Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re.1/-.

**Shri Renupada Halder :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100/-.

**Shri A.K.M. Hassan Uzzaman :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100/-.

**অধ্যক্ষ :** সমস্ত ছাঁটাই প্রস্তাব নিয়মানুকভাবে এসেছে এবং নিয়মানুকভাবে উত্থাপিত হয়েছে। কিন্তু আমি মাননীয় সদস্যদের অনুরোধ করছি যে, ১নং ছাঁটাই প্রস্তাবটি শ্রী সুনীতি চট্টরাজের একটু কারেক্ট করে নেবেন। "ডিসঅ্যাপ্রুভাল অফ দি পলিসি রিঃ ২২৯—ল্যান্ড রেভিনিউ অ্যান্ড ৫০৪ বর্গা।" ওটা ভুল ছাপা আছে, ওটা হবে" ডিস অ্যাপ্রুভাল অফ দি পলিসি রিঃ ২২৯—অপারেশন বর্গা।" ল্যান্ড রেভিনিউ অ্যান্ড ৫০৪ বর্গা-এটা বাদ গিয়ে ওখানে হবে, অপারেশন বর্গা।

**শ্রী সুনীতি চট্টরাজ :** স্যার, আপনি দিলেন, আপনার সিদ্ধান্ত মেনে নিচ্ছি। তবু আমি আপনাকে রুলস অফ প্রসিডিয়র অ্যান্ড কন্ডাক্ট অফ বিজনেস-এর রুল ২১০—এর ক্লজ 'এ' দেখতে বলছি। আমি স্পেসিফিক ভাবে দিয়েছিলাম "অপারেশন বর্গার নামে সি.পি.এম দল

দলীয় স্বার্থ সিদ্ধি করছে। স্যার, আপনি ওটাকে কেটে শুধু অপারেশন বর্গা করে দিলেন। এখানে রুলে বলছে যে, A member giving notice of such a motion shall indicate in precise terms the particulars of the policy which be proposes to discuss. এটা পলিসি করতে যাচ্ছে, সি.পি.এম-(আই) দলীয় স্বার্থ সিদ্ধি করছে, এটা ব্যাড পলিসি। আপনি কারেকশন করে সেটাকে বাদ দিয়ে দিলেন। আপনাকে অনুরোধ করছি সি.পি.আই(এস)-এর দলীয় স্বার্থ সিদ্ধি কথাটা এর মধ্যে ঢুকিয়ে দিন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** কাট মোশন যেটা দেবে, সেটাই ইন টো-টো আসবে, সেটার থেকে কিছুই বাদ দেওয়া যায় না। আপনি এটা বাদ দেবেন না।

**অধ্যক্ষ মহোদয় ঃ** না, তা হতে পারে না।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্যার, আপনার গত বছরের একটি ঘটনার প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। গত বছর এই মেজর হেড-২২৯-এর উপর একটি কাট মোশন শ্রী কৃষ্ণদাস রায়ের আপনি ঐ চেয়ার থেকে অ্যালাউ করেছিলেন। সেটাতে ছিল, এক দল সি.পি.আই.(এম)-এর কর্মী জোতদারদের কাছ থেকে পার্টির চাঁদা নিয়ে বর্গা লেখানো থেকে বিরত আছে।" এই কাট মোশন এই হাউসে গত বছর ঐ চেয়ার থেকে আপনি অ্যালাউ করেছিলেন। আমি আপনার রুলিং চাইছি একই হাউসে আজকে আমারটা কেন অ্যালাউ হবে না?

**মিঃ স্পিকার ঃ** এটা বাদ দিয়েছি, ঠিকই আছে।

**শ্রী কিরণময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় ভূমি রাজস্ব মন্ত্রী মহাশয় আজকে তাঁর বাজেট বক্তব্য পেশ করেছেন। এই হাউসে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় তাঁর বৃহত্তর বাজেট বক্তব্য পেশ করে একটা রেকর্ড করেছিলেন, মাননীয় পুলিশ মন্ত্রী মহাশয় পুলিশ খাতে ব্যয়-বরাদ্দ পেশ করে রেকর্ড করেছিলেন আর ভূমি রাজস্ব মন্ত্রী মহাশয় রেকর্ড করেছেন তাঁর সংক্ষিপ্ততম বাজেট বক্তৃতার মধ্য দিয়ে। সকলেরই বোঝা উচিত যে দপ্তর সম্পর্কে আজকে আলোচনা হচ্ছে সেই দপ্তর পশ্চিমবাংলার সবচেয়ে গুরুত্বপূর্ণ দপ্তর এবং এই দপ্তরের মধ্য দিয়ে সরকার কি চিন্তা-ভাবনা করছেন, সরকার কি করতে যাচ্ছেন এবং বিভিন্ন বিষয়ে যে বিতর্ক উপস্থাপিত হয়েছে সেই সম্পর্কে কি করতে চাচ্ছেন এটা সকলেই আজকে জানতে চান। আমি আশা করেছিলাম, মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর বাজেট বক্তৃতার মধ্যে সরকার কি করতে চাচ্ছেন, তাঁর কি রূপরেখা এবং বিভিন্ন যে সমস্ত অভিযোগ উঠেছে সেই সম্পর্কে তিনি একটি সুস্পষ্ট বক্তব্য রাখবেন—এইটা আশা করেছিলাম। কিন্তু তিনি যে বক্তব্য পেশ করেছেন সেই বক্তব্যের মধ্যে কিছুই নেই। ৪টি মাত্র প্যারা তিনি রেখেছেন। প্রথম দুটি প্যারায় টাকার অনুমোদন চাওয়া হয়েছে, পরের প্যারায় ভূমি সংস্কারের পরিসংখ্যানের রিপোর্টের উল্লেখ আছে, একটি প্যারায় বলা হয়েছে একটি বিল সময় মতো আনা হয়েছে এবং পরে আরও বিল আনা হবে একথা বলা হয়েছে আর একটি প্যারায় জমি অধিগ্রহণের সাফল্যের

ব্যাপার আছে। এছাড়া আর অন্য কিছু উল্লেখ নেই। এর আগে এই বিধানসভায় কখনও এইরকম হয়েছিল কিনা তা আমার জানা নেই। তিনি যে এইভাবে বক্তব্য রাখবেন তা আমি কখনও ভাবিনি। আজকে পশ্চিমবাংলায় তিনি যাদের জন্য চিন্তিত এবং যাদের সমস্যা সমাধান করবার জন্য তিনি যে কর্মসূচি গ্রহণ করেছেন সেইসব সমস্যাকে এত ক্ষুদ্র করে দেখেছেন এবং তার কারণ কি তা আমি বুঝতে পারছি না। যাই হোক, আমি এই কথাই বলব যে ভূমি রাজস্ব মন্ত্রী মহাশয় এই সমস্ত সমস্যাগুলিকে সুকৌশলে এড়িয়ে গেছেন। আজকে পশ্চিমবাংলায় শুধু পশ্চিমবাংলায় নয় সারা ভারতবর্ষে শতকরা ৭০ থেকে ৮০ ভাগ লোক গ্রামে বাস করে। গ্রামের মানুষের অর্থনৈতিক উপজীবিকা হচ্ছে জমি। যাদের আপনারা জোতদার হিসাবে আখ্যায়িত করেন তাদেরও উপজীবিকা হচ্ছে এই জমি, যারা বর্গাদার, যারা ক্ষেতমজুর, যারা কৃষক তাদের সকলেরই উপজীবিকা হচ্ছে এই জমি থেকে একথা অস্বীকার করার উপায় নেই। আজকে আশা করেছিলাম সরকার একটি সুস্পষ্ট বক্তব্য রাখবেন। আপনারা প্রায়ই তো ক্ষুদ্র চাষী, প্রান্তিক চাষী বা মাঝারি চাষীর কথা বলেন—আমি আশা করেছিলাম ভূমি রাজস্ব মন্ত্রী মহাশয় এমন বক্তব্য রাখবেন যে বক্তব্যের মাধ্যমে ঐ শ্রেণীর কৃষকদের সম্বন্ধে তিনি কি চিন্তা-ভাবনা করেছেন বা করছেন, তাদের অর্থনৈতিক উন্নতির জন্য কি ভাবছেন তা থাকবে কিন্তু তা দেখতে পেলাম না। আপনি এদের সম্পর্কে কোনও কর্মসূচি গ্রহণ করেছেন বলে মনে হল না। মাননীয় ভূমি রাজস্ব মন্ত্রীকে আমি একটি কথা জিজ্ঞাসা করতে চাই—আপনারা বিভিন্ন জায়গায় প্রায়ই বলেন যে, জনতা পার্টির সদস্যরা এবং বিরোধী দলের সদস্যরা তারা সবই জোতদারদের পক্ষে আছে, তাঁরা সবাই জোতদারদের স্বার্থে আন্দোলন করছেন, জোতদারদের স্বার্থ রক্ষা করছেন আর বামফ্রন্ট সরকার তারা ক্ষেত-মজুর, ছোট চাষী এবং বর্গাদারদের স্বার্থ রক্ষার কাজে লিপ্ত তাই সংঘাত হচ্ছে, সংগ্রাম হচ্ছে। আমি ভূমি রাজস্ব মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করি, আপনি কি দেখাতে পারবেন—আমি চ্যালেঞ্জ করে বলতে পারি—আপনি ফ্যাক্টস অ্যান্ড ফিগার দিয়ে দেখাতে পারবেন যে জনতা পার্টির কোনও কর্মী বা কোনও বিধানসভার সদস্য তাঁর এলাকায় কোথাও অপারেশন বর্গার নামে প্রকৃত বর্গাদারদের বিরোধিতা করছে, দেখাতে পারবেন কোথাও কোনও সরকারি অফিসারকে বলেছেন যে বর্গাদারদের নাম রেকর্ড ভুক্ত করো না— আমার এলাকায় যে অপারেশন বর্গার কাজ হচ্ছে—আমি মাঠে গিয়ে ভারপ্রাপ্ত সরকারি কর্মচারিদের বলেছি—জিজ্ঞাসা করে জানুন-প্রকৃত বর্গাদারদের যাতে রেকর্ড করা-তে পারেন তার ব্যবস্থা করুন। আমি ঈশ্বরের নামে শপথ নিয়ে বলতে পারি যে, বর্গাদারদের স্বার্থবিরোধী কাজ আমরা করি না এবং কখনও করব না।

[3-10—3-20 P.M.]

কিন্তু আপনারা তা করছেন না? আপনারা বলছেন আমাদের ছত্রছায়ায় যারা আছে, আমাদের কৃষক সমিতিতে যারা আছে তারাই একমাত্র জমি পাবার অধিকারী যদি কোথাও কোনও ক্ষেত মজুর প্রকৃত বর্গা হয় এবং সে যদি কৃষক সমিতির সভ্য না হয় তাহলে আপনাদের মতে সে বর্গা নয়। এইরকম অনেক দৃষ্টান্ত আমি দিতে পারি প্রকৃত বর্গাদার

নিজের জমিতে চাষ করে থাকলেও সে যদি কৃষক সমিতির সভ্য না হয় তাহলে সে বর্গাদার বলে তাকে ধরা যাবে না। ভগবানপুর কেন্দ্রে আপনাদের যিনি প্রার্থী ছিলেন তিনি জমি থেকে বর্গা উচ্ছেদ করেছেন সে কথা আমাদেরই সদস্য হরিপদ বাবু বার বার বলেছেন, এই ভাবেই প্রকৃত বর্গাকে বহু জায়গায় উচ্ছেদ করা হচ্ছে। বিভিন্ন জায়গায় কৃষক সমিতির বর্গা রেকর্ড করানোর জন্য ঐ সমস্ত গরিব বর্গাদারদের কাছ থেকে কোথাও ৫০ টাকা ৬০ টাকা ১০০ টাকা চাঁদা নিচ্ছে। কৃষক সমিতির কাছে দরখাস্ত করতে হবে তারপর তার নাম বর্গা রেকর্ড করানো হচ্ছে। আমরা এই সবের বিরোধিতা করি, আমরা বলি বর্গা রেকর্ড করাতে হলে কোথাও টাকা বা ঘুষ দিতে হবে না। আপনি হয় তো জানেন না, কিন্তু আপনার কৃষক সমিতির বর্গা অপারেশনের নাম করে বিভিন্ন জায়গা থেকে টাকা নিচ্ছে এবং সেই ভিত্তিতে বর্গা রেকর্ড হচ্ছে। বিভিন্ন জায়গায় কৃষক সমিতি যে তালিকা দিচ্ছে সেই তালিকা অনুযায়ী বর্গা রেকর্ড হচ্ছে। আপনি বললেন বিভিন্ন জায়গায় গণসংগঠনগুলির কাছ থেকে পরামর্শ নিয়ে জমিতে রেকর্ড করা হবে। কিন্তু আমি জিজ্ঞাসা করি কোন জায়গায় কোন সংগঠনগুলির সঙ্গে আপনাদের অফিসাররা পরামর্শ করছেন? যে কোনও জায়গায় অপারেশন বর্গা যেখানে হচ্ছে সেখানে আপনাদের কোন অফিসার বিরোধী দলের এম.এল.এ.দের সহযোগিতা চাইছেন? বরং আমরাই সভা সমিতির মধ্যে যে কৃষকদের বলেছি প্রকৃত বর্গা যদি তুমি হও তাহলে তুমি রেকর্ড করাও। আমাদের কাছে এও অভিযোগ আসছে যে অফিসাররা ঠিকমতো বর্গা রেকর্ড করছে না। আপনাদের কৃষক সমিতির বিভিন্ন জায়গায় উৎকোচ নিয়ে রেকর্ড করছে, আমরাই বরং বিভিন্ন জায়গায় কৃষকদের বলছি কোথাও কোনও উৎকোচ না দিয়ে আপনারা বর্গা রেকর্ড করান। অনেকের যার দু-চার-ছয় বিঘা জমি আছে সে বলছে আমার জমি যদি রেকর্ড হয়ে যায় তাহলে আমি কি করব? আমরা বলেছি যে আপনাদের সমস্যার কথা আমরা বিধানসভায় এবং মন্ত্রীদের বলব, কিন্তু সরকার যখন একটা আইন করেছেন সেই আইন অনুযায়ী আপনার জমিতে চাষীর বর্গা রেকর্ড করান। কিন্তু আপনার দলের লোকেরা বা আপনার কৃষক সমিতি বড় জমির মালিকদের বিভিন্ন জায়গায় প্রোটেকশন দিচ্ছেন যাতে তারা বর্গা উচ্ছেদ করতে পারে। আপনি যদি উদাহরণ চান তাহলে দিতে পারি। আপনি কি সে সব এনকোয়ারি করে দেখবেন? আপনি বহুবার বলেছেন—অভিযোগ দিলে আমি এনকোয়ারি করব, আপনাকে আমরা কাঁথিতে বহু অভিযোগ ও দরখাস্ত দিয়েছি, কিন্তু সেই সব অভিযোগগুলি সম্পর্কে কি ব্যবস্থা সরকার গ্রহণ করেছেন তা আজ পর্যন্ত আমরা জানতে পারি নি। অভিযোগগুলি নেবার সময় আপনি বলেছিলেন যে এইগুলি সত্য কিনা সে সম্বন্ধে আমি এনকোয়ারি করে দেখব। কিন্তু সেগুলি সত্য কি অসত্য সে সম্বন্ধে আপনি আজ পর্যন্ত আমাদেরকে জানান নি। এ কথা সকলেই স্বীকার করবেন যে গ্রাম বাংলার মানুষ অর্থনৈতিক সমস্যায় জর্জরিত। সেখানে শিল্পও নেই, লোকেদের চাকরিও নেই। চাকরি কেবল শহরের লোকেদের জন্যই হচ্ছে। গ্রামের লোকেদের জীবিকার একমাত্র উপায় হচ্ছে জমি। সুতরাং তাদের ভরনপোষণ কিভাবে চলবে সে কথা কি কোনও সরকার একবার চিন্তা করেছেন? আপনারা জমির সিলিং করে দিয়েছেন সাড়ে সতের একর জমি, তার মধ্যে জমি রাখলেই

সে জোতদার হবে? আপনি যদি মনে করেন সাড়ে সতের একর সিলিংভুক্ত জমি একটা লোকের রাখার অধিকার নয় তাহলে জমির সিলিং কমিয়ে দিন—তাকে জোতদার বলে আখ্যা কেন দেবেন? আপনি যদি মনে করেন কোনও লোকের হাতে উদ্বৃত্ত জমি আছে তাহলে অনুরোধ করব সেই সমস্ত জমি আপনি বিনা ক্ষতিপূরণে গ্রহণ করুন। কিন্তু সেসব না করে আপনি বর্গা ক্ষুদ্র চাষী, প্রান্তিক চাষীর ক্ষেত্রে একটা সংকট সৃষ্টি করছেন। সেদিন আমরা দেখলাম বাঁকুড়ায় যে কৃষক সভা হয়ে গেল সেখানে অর্থমন্ত্রী ঘোষণা করেছিলেন পশ্চিমবাংলার ২ কোটি কৃষককে জমি দিতে হবে। মানুষের দারিদ্র আছে, জমির ক্ষুধা আছে কিন্তু তা নিয়ে সুড়সুড়ি দেওয়া গর্হিত কাজ। পশ্চিমবাংলার ৮০ ভাগ লোক জমির উপর নির্ভরশীল। ভূমিহীন কৃষক অনেক আছে, আপনারা তাদের ক্ষুধা নিয়ে সুড়সুড়ি দিন তাতে আমাদের আপত্তি নেই, তাদের জমির মালিকানা দেবেন বলে নিশ্চয় তারা আপনাদের আশীর্বাদ করবে, কিন্তু আপনারা এটা কি চিন্তা করে দেখেছেন পশ্চিমবাংলার যত জনসংখ্যা এবং জমি আছে তার মধ্যে কোনওরূপ সমতা রক্ষা করা কি সম্ভব? এই জমি অধিগ্রহণ করে তা বিতরণ করার মাধ্যমে যদি মানুষের দারিদ্র দূর করা যায় তাহলে সেখানে আমি বলব আপনারা সমস্ত জমি অধিগ্রহণ করে নিন, এবং মাথাপিছু বিতরণ করে দিন। তাহলে মানুষের দারিদ্র দূর হবে, জমির সমস্যা সমাধান হবে এবং ক্ষুদ্র প্রান্তিক চাষী বলে আর কোনও কথা থাকবে না। জমি যদি মূল সমস্যা হয় তাহলে সেই জমি অধিগ্রহণ করে মাথাপিছু বন্টন করে দিন, তাহলে তো সমস্যা মিটে যায়, তাতে মাথাপিছু কয়েক কাঠা করে জমি পড়ে—নিশ্চয় তা জানেন। পশ্চিমবাংলায় জমির সংখ্যা বাড়ছে না কমছে? যে জনসংখ্যাকে আপনারা জমি দিতে চাইছেন তার মধ্যে দিয়ে কি ক্ষেতমজুর, ছোট, মাঝারি প্রান্তিক কৃষকদের দুর্দশা দূর করা যাবে? আপনারা বর্গা অপারেশনের নামে এমন অবস্থার সৃষ্টি করছেন যার আর তুলনা হয় না। আপনি বললেন এত পরিমাণ জমি সরকারের হাতে আছে এবং গ্রামের ভূমিহীন কৃষকদের সেই জমি দিয়ে তাদের দারিদ্র ঘোচানো যাবে। ১০ বছর পূর্বে যে জমি ছিল এবং যে জনসংখ্যা ছিল সেটা আজকের কি অবস্থায় এসে দাঁড়িয়েছে? জনসংখ্যা অনেক বেড়েছে কিন্তু জমির পরিমাণ কি বেড়েছে? আজকে জমির উপর রেলপথ যাচ্ছে, হলদিয়ার মতো বিরাট বন্দর হচ্ছে, বড় বড় কারখানা গড়ে উঠছে, রাস্তা, জলপথ তৈরি হচ্ছে, একান্নবর্তী পরিবার ভেঙ্গে গিয়ে জমিতে ঘর বাড়ি পুকুর তৈরি করছে সুতরাং কি পরিমাণ জমি পাওয়া যাবে সেটা চিন্তা করুন। কিন্তু জনসংখ্যা দ্বিগুণহারে বাড়ছে। ১০ বছর পূর্বে পশ্চিমবাংলায় যে জমিছিল আজ তার অনেক কমে গিয়েছে। জনসংখ্যা অনেক বেড়েছে। আগামী ৫ বছর পর জমির পরিমাণ আরও কমে যাবে। মানুষের ক্ষুধা নিয়ে রাজনীতি করা ঠিক নয়। শুধু জমি দেব বলে পশ্চিমবাংলায় ক্ষুদ্র, প্রান্তিক চাষীর দুর্দশা দূর হবে না এবং যে ধারণা আপনারা গ্রামের মধ্যে সৃষ্টি করতে যাচ্ছেন অল্প দিনের মধ্যেই সেটা ভ্রান্ত বলে পরিণত হবে।

[3-20—4-00 P.M. (Including adjournment)]

আমি মাননীয় ভূমি রাজস্ব মন্ত্রীকে অনুরোধ করছি আপনি যেমন ছোট কৃষক, মাঝারি

কৃষক, প্রান্তিক কৃষকদের কথা বলছেন, বর্গাদারদের কথা বলছেন তখন আপনাকে ছোট ছোট জমির মালিকদের কথাও ভাবতে হবে। আমরা জানি আমাদের দেশে বর্গা ব্যবস্থা রয়েছে। সরকার বলেছেন যে, ৬ একর পর্যন্ত জমির খাজনা তাঁরা রেহাই করেছেন, ৬ একর পর্যন্ত জমি ইকনমিক হোল্ডিং, একটা লোক সেটা রাখতে পারে। আমরা জানি যে পরিমাণ পর্যন্ত জমির উৎপাদন লাভজনক নয় সেই জমির খাজনা রেহাই হয়। যাহোক, ৬ একর পর্যন্ত যদি ইকনমিক হোল্ডিং হয় তাহলে সেটা যাতে একজন ছোট এবং মাঝারি কৃষক নিজ হাতে চাষ করতে পারে এবং সেটা যাতে দায় মুক্ত হয় তার ব্যবস্থা আপনি করুন। তারপর আমার বক্তব্য হচ্ছে আপনি সিলিং কমিয়ে দিন। আপনি যদি মনে করেন ৬ একর তাহলে ৬ একর পর্যন্ত সিলিং করুন, আর যদি মনে করেন ১০ একর তাহলে ১০ একর পর্যন্ত সিলিং করুন। মোট কথা অল্প পরিমাণ জমি দিন—কিন্তু তা দায়মুক্ত করুন এবং অবশিষ্ট জমিতে বর্গাদারকে জমির মালিকানা দিন। আপনারা তাদের জমির স্বত্ব দিয়ে পশ্চিমবাংলার জমিতে উৎপাদন বাড়াবার চেষ্টা করুন। কিন্তু আমরা দেখছি আজ বর্গাদার এবং জমির মালিকদের মধ্যে যে সংঘর্ষের সৃষ্টি হয়েছে সেই গ্রাম্য রাজনীতি আজ একটা বিস্ফোরণের মুখে দাঁড়িয়েছে। আজকে ছোট ছোট জমির মালিক ও বর্গাদারদের মধ্যে যে লড়াই শুরু হয়েছে তার দ্বারা গ্রামের অর্থনীতি বিপর্যয়ের মুখে এসে যাবে। যার ৬ মাসের খাবার আছে যার সঙ্গে ৯ মাসের খাবার আছে এরকম লোকেরা যদি সংগ্রাম চলে তাহলে সেটাকে আমরা শ্রেণী সংগ্রাম বলি না। আপনারা ডঃ অশোক মিত্রের মতো বড় বড় মালিকদের বাদ দিয়ে এই সমস্ত ছোট ছোট জমির মালিক ও বর্গাদার যারা রয়েছে তাদের নিজেদের মধ্যে লড়াই লাগিয়ে দিয়ে আপনারা রাজনৈতিক ফয়দা লুটতে চান। এইভাবে শ্রেণী সংগ্রাম হয় না। কংগ্রেসের মতো আপনারাও যদি মনে করে থাকেন রাজনৈতিক ফয়দা লুঠবার জন্য গরিব কৃষকদের এই জমির সমস্যা জিইয়ে রাখবেন তাহলে সেটা ভুল করবেন। ছোটছোট জমির মালিকদের জমিতে যাতে নিরাপত্তা থাকে এবং তারা জমি বিক্রি করতে পারবে না সেই ব্যবস্থা আপনারা করুন। জমি নিয়ে রাজনীতি করবেন না এই অনুরোধ আমি করছি। গ্রামের ব্যবস্থা আপনারা করুন। জমি নিয়ে রাজনীতি করবেন না এই অনুরোধ আমি করছি। গ্রামের মানুষের মধ্যে এই যে একটা ধারণা সৃষ্টি করেছেন তাদের সব সমস্যার সমাধান করে দেবেন এটা বন্ধ করুন, কারণ এতে মানুষের দারিদ্র বাড়বে। আমাদের ল্যান্ডের পরিমাণ যখন সীমিত তখন আপনারা যদি জমির উপর থেকে মানুষের নির্ভরতা কমিয়ে আনেন তাহলে এই জমি নিয়ে একটা বিস্ফোরণ ঘটবে। কাজেই আমি অনুরোধ করছি আপনারা পশ্চিমবাংলার জমির সমস্যাকে বাড়িয়ে দেবেন না। মানুষের ক্ষুধা জমির উপর বাড়িয়ে তুলবেন না। আমি ক্ষুদ্র চাষী, প্রান্তিক চাষী এবং বর্গাদারদের কথা বলছি যে তাদের জন্য আপনারা সুনির্দিষ্ট কর্মসূচি গ্রহণ করুন এবং সেই কর্মসূচির মাধ্যমে ক্ষুদ্র চাষী, মাঝারি চাষী এবং বর্গাচাষীর স্বার্থ যাতে রক্ষিত হয় তারজন্য একই মনোভাব নিতে অনুরোধ করছি। তারপর আপনারা দেখুন এই জে এল আর ও এবং এস এল আর ও অফিসগুলো কিভাবে চলছে। আমরা দেখছি এই জে এল আর ও এবং এস এল আর ও-এর অফিসগুলো দুর্নীতি এবং পার্টিবাজির আখড়ায় পরিণত

হয়েছে। এদের কাছে গেলে হয় টাকা দিতে হবে, না হলে পার্টির সার্টিফিকেট আনতে হবে—সি পি এম পরিচালিত কৃষক সমিতির সার্টিফিকেট আনতে হবে। আবার কোথাও কোথাও দেখছি দুটিই চাই তবেই সমস্যার সমাধান হবে। শুধু তাই নয়, আবার যদি দেখা যায় কোনও তদন্তের রিপোর্ট কৃষক সমিতির বিরুদ্ধে গেছে তাহলে সেটা কোর্টে যায় না। তাদের কাছে যদি বলা হয় আপনারা রিপোর্ট পাঠান তাহলে তাঁরা বলেন, কি করে পাঠাব, আমাকে ট্রান্সফার করে দেওয়া হবে, আমার ডিমোসন হবে—কাজেই রিপোর্ট পাঠাতে পারব না। যা হোক, আমি আপনাকে বলছি আপনারা কাজের ধারা এমন করুন যাতে মানুষ বিচার পায়। আপনি প্রোটেকশনের কথা বলছেন। আমি বলছি মানুষ কোথায় প্রোটেকশন পাচ্ছে? আমি তো দেখছি প্রোটেকশন আছে একমাত্র তাদের যারা পার্টির এবং সি পি এম-এর কৃষক সমিতির ঝান্ডা ধরবে। যারা তাদের ঝান্ডা ধরবে তাদের জমির উপর অধিকার থাকবে সে জমিদার হোক, জোতদার হোক বা বৃহৎ জমির মালিক হোক। তারা ইচ্ছা করলে বর্গাদারকে উচ্ছেদ করতে পারবে, আবার ইচ্ছা করলে ভুয়া বর্গাদার সৃষ্টি করতে পারবে। তাই অপারেশন বর্গার নামে যে কথাটি বারবার বলছি—এবং সেটার সম্বন্ধে আপনি বলেছেন যে আমরা নাকি বর্গার রেকর্ড করার বিরোধী—আমরা বর্গা রেকর্ড করার বিরোধী নই। কিন্তু অপারেশন বর্গা নামে যে সন্ত্রাস যে দলবাজি, যে বৈষম্যমূলক আচরণ এবং প্রকৃত বর্গাদাররা যেভাবে জমি থেকে উৎখাত হচ্ছে এবং অপারেশন বর্গার নামে ক্ষুদ্র ও ছোট চাষীর জমিতে জোর করে বর্গা দেখানো হচ্ছে আমরা তার বিরোধী। আমরা তার প্রতিবাদ করতে চাই। আপনি বলেছেন যে সুনির্দিষ্ট অভিযোগ পেলে তদন্ত করে দেখবেন। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে চ্যালেঞ্জ নিয়ে বলছি যে চলুন আমার সঙ্গে যে সমস্ত জায়গায় অপারেশন বর্গার কাজ হচ্ছে একটি জায়গায়ও যদি আপনি বলেন যে সুন্দরভাবে, সুনির্দিষ্টভাবে হচ্ছে তা হলে আমি আমার অভিযোগ তুলে নেব। একটা জায়গায়ও যদি দেখাতে পারেন যে প্রকৃত জমির মালিকদের যে প্রকৃত বর্গা চাষ করে তা রেকর্ড করা হয়েছে আমি বলতে পারি এই রকম একটি জায়গায়ও আপনি দেখাতে পারবেন না। আমি বলতে পারি যত জায়গায় অপারেশন বর্গার কাজ হচ্ছে সমস্ত জায়গায় বে-আইনি এবং দুর্নীতিমূলকভাবে কাজ হচ্ছে। তাই আমি বলতে চাই যে প্রকৃত বর্গাদারদের রেকর্ড করা হোক। আমরা চাই না, আমরা বিশ্বাস করি না যে বর্গাদাররা জমি থেকে উচ্ছেদ হয়ে যাক—বর্গাদারদের জমিতে স্থায়িত্ব থাকুক এইটা আমরা চাই। আমরা চাই যে বিধানসভায় একটা বিল আনুন যেখানে সিলিং করে দেওয়া হবে এবং সিলিংএ কোনও বর্গাদার থাকবে না। কিন্তু আমরা এটা কখনই চাই না যে জমি থেকে প্রকৃত বর্গাদার উচ্ছেদ হয়ে যাক। কিন্তু আপনারা চান যে আপনাদের নামে রেকর্ড করা হবে, তার বাইরে কেউ রেকর্ড করবে না। কিন্তু আমি বলতে চাই মাননীয় মন্ত্রী মহাশয় আপনার উপর আমাদের আস্থা আছে। পশ্চিমবাংলার দায়িত্ব আপনার উপর, আপনি অন্যান্য মন্ত্রীর মতো লম্ফ-ঝম্প করেন না, ধীরস্থিরভাবে আমাদের কথা শোনেন এবং শান্ত ভাবে প্রত্যুত্তর দেন সেইজন্য আপনাকে অনুরোধ করব যে এই অপারেশন বর্গাতে যাতে প্রকৃত বর্গাদাররা রেকর্ডভুক্ত হতে পারে এবং ছোট ছোট জমির মালিকদের উপর যে জুলুমবাজি

চলছে সেটা আপনি বন্ধ করবেন। দলমত নির্বিশেষে যেখানে যাদের সংগঠন আছে তাদের সঙ্গে আলোচনা করে যাতে একটা সুরাহা আপনি করতে পারেন তার ব্যবস্থা করবেন। এইটুকু অনুরোধ আপনার কাছে করব। ১৯৭৮ সালে ৩১শে জুলাই আপনাকে যে রিপ্রেজেনটেশন দেওয়া হয়েছিল এবং বিধানসভার সদস্য হরিপদ জানা মহাশয় যে ডেপুটেশন নিয়ে গিয়েছিলেন আজ পর্যন্ত তার উত্তর আপনার কাছ থেকে পাওয়া যায় নি। তাই আপনাকে অনুরোধ করব বিভিন্ন জায়গায় যে অপারেশন বর্গা চলছে সেখানে আপনি নিজে চলুন এবং সেখানে লোকেদের কি বক্তব্য আছে শুনুন তাহলে দেখবেন কিভাবে জুলুমবাজি হচ্ছে, আপনাদের কৃষক সমিতির নেতারা আপনার নীতিকে বানচাল করে দিচ্ছেন। আমি আশা করব আপনি এগুলি বন্ধ করবেন। কিন্তু দুঃখের বিষয় সে সম্বন্ধে বাজেটে আপনার কোনও বিবৃতি নেই, কোনও বক্তব্য নেই শুধু আমাদের কাছে টাকার অনুদান চেয়েছেন সেইজন্য এই অনুদানের বরাদ্দ আমি সমর্থন করতে পারছি না। এই কয়েকটি কথা বলেই আমি আমার বক্তব্য শেষ করছি।

(At this stage the House was adjourned till 4 P.M.)

[4-00—4-10 P.M.] (After recess)

**শ্রী আব্দুস সাত্তার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের ভূমি রাজস্ব মন্ত্রীর যে সংক্ষিপ্ত ভাষণ, ভাষণ বলা যায় না, একটা বিবরণ দিয়েছেন, এতে আমার মনে হয় তিনি হাউসে কিছু গোপন করার কুমতলবে এই রকম একটা সংক্ষিপ্ত ভাষণ দিয়েছেন। তিনি ভূমি সম্পর্কে নতুন চিন্তাধারা এখানে কিছু রাখতে পারেন নি। তিনি কি করতে চান? কেন না, এখন পর্যন্ত যে কাজ চলছে যে ভূমি সংস্কার আইনে সেই আইন কংগ্রেস সরকারের আইন, এখানে সেখানে কিছু পরিবর্তন করেছেন, সেটা সামান্য, তবে মূল আইন সেটা কংগ্রেস সরকার পাস করেছেন বিভিন্ন সময়ে, যদি ওঁরা মনে করেন যেহেতু কংগ্রেস সরকার পাস করেছে সেখানে প্রগতিশীল কোনও চিহ্ন নেই, যদি মনে করেন ভূমি সংস্কার এটা প্রতিক্রীয়াশীল আইন, তবে কেন বিপ্লবী ভূমি রাজস্ব মন্ত্রী এই আইন পরিবর্তন করার কিম্বা তাঁর কোনও নতুন চিন্তাধারা আছে, কেন এর মধ্যে তার কোনও ইঙ্গিত দিলেন না। শ্রী হরেকৃষ্ণ কোঁঙার মহাশয়, তিনি তখন বলেছিলেন—সেটা ১৯৬৭ সালের ৭ই জুলাই, এই ভূমি সমস্যা একটা জটিল সমস্যা এবং সেই সম্পর্কে আমরা দু-একটি বিল আনব যার ফলে এই জটিল সমস্যা দূর হবে। তিনি আবার ১৯৬৯ সালে এসেছিলেন, ১৩ মাস ছিলেন, তারপর সেই ভার আপনার উপর পড়েছে, আপনি কি করতে চান সেই ইঙ্গিত কেন এই ভাষণের মধ্যে পাওয়া গেল না। দ্বিতীয় কথা, গত বাজেটে আপনি যা বলেছেন কিম্বা যে সংখ্যা তত্ব দিয়েছিলেন সেই সংখ্যা তত্বের সঙ্গে এবার গরমিল অনেক আছে। আমি কতকগুলি হিসাব দিচ্ছি। ১৯৭৯ সালে ভেস্টেড ল্যান্ডের পরিমাণ আপনি বলেছেন ১১ লক্ষ ২২ হাজার ৫৭৬ একর।

আপনি ওখানে বলেছেন যে দখল নিতে পারেন নি ৯ লক্ষ ৬৮ হাজার ৬৭৫ একর,

এখন দেখলাম দখল নিতে পারেন নি ১,৫৩,৯০১ একর, তার মনে ১১,২২,৫৭৬ একর থেকে ৯৬৮৬৭৫ একর বাদ দিলে দাঁড়ায় ১,৫৩,৯০১ একর দখল নিতে পারেন নি। কারণ হিসাবে আপনার মোটামুটি বক্তব্য হচ্ছে হাইকোর্টে ইনজাংশন। কিন্তু আপনার বক্তব্যে বলেছেন হাইকোর্টের ইনজাংশনের জন্য পড়ে আছে ১,৬৪,৭৩৩ একর, দখল নিতে পারেন নি কিন্তু আপনি ভাষণে বলছেন হাইকোর্টে ইনজাংশনের জন্য ১,৬৭,৭৩৩ একর দখল নিতে পারেন নি। আপনি আরও বলেছেন ল্যান্ড ডিস্ট্রিবিউটেড ৬,১২,৫০৫ একর কিন্তু গত বছর ১৯৭৮-৭৯ সালে যে বাজেট স্পীচ তা আমার কাছে আছে, এই যেটা (তুলে দেখালেন) তাতে বলেছেন ৬,২৭,০০০ একর ল্যান্ড ডিস্ট্রিবিউটেড, এই যেটা বলেছেন, এটাতো আপনি কান্ট ডিনাই, আমি জানি না কার জমি নিয়ে আপনি কাকে দিলেন।

**(শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ আপনি ভূমিকা পড়ে দেখুন, আপনার ভূমি পড়ে ফিগার দিয়ে লাভ নাই।)**

ফ্রম দি বাজেট স্পীচ অব ১৯৭৮-৭৯ সাল, ৯,২৬,০০০ একরের মধ্যে ৬,২৭,০০০ একর জমি সরকার ডিস্ট্রিবিউট করেছেন। ১৯৭৮-৭৯ সালের আগেকার যে বাজেট তাতে ডিস্ট্রিবিউশনের সংখ্যা দিয়েছেন ৬ লক্ষ ১২ হাজার একর, এই যে অ্যানোমেয়াস পজিশন এর এক্সপ্ল্যানেশন কি দেবেন? ইভেন এ থিফ ক্যান গিভ হিজ ওন এক্সপ্ল্যানেশন, ইভেন ড্যাকোয়েট ক্যান গিভ হিজ ওন এক্সপ্ল্যানেশন, বলতে পারে ডাকাতি করি খেতে পাইনা বলে, আপনিও আপনার এক্সপ্ল্যানেশন দেবেন। ১৯৭৮-৭৯ সালে এই ৬ লক্ষ ২৭ হাজার একর ডিস্ট্রিবিউট করা ছাড়াও ৮৭০০ একর জমি ডিস্ট্রিবিউটেড ফর হোমস্টেড ল্যান্ড, বলেছেন। আমরা একটা স্কীম করেছিলাম যারা ভূমিহীন, যাদের বসত জমি নাই, তাদের জমি দিতে হবে, এটা আমাদের আমলে করেছিলাম, এটা আমাদের সময়ে ডিস্ট্রিবিউট হয়েছিল, আর আপনারা তো আমাদেরই উত্তরাধিকারী হয়ে এসেছেন, আসার পর আপনারা ৮ লক্ষ ২৭ হাজার একর ডিস্ট্রিবিউটেড হয়েছে ফর দি পারপাস অব হোমস্টেড। তাহলে গত বছরে আপনি যা বলেছিলেন আমার কাছে বইটা আছে, আপনি আপনার ইংরেজি ভাষ্যে বলেছেন In other words 6 lakh 80 thousand acres have so far been distributed out of 9 lakh 26 thousand. এটা হচ্ছে আপনার বাজেট স্পীচ গত বছরের। অর্থাৎ আপনি ৬,৮০,০০০ একর জমি ডিস্ট্রিবিউশনের কথা বলছেন, এটা আপনাদের কীর্তি নয়, আগেকার সরকারের কীর্তি—এটা যে বলেছেন, সেজন্য ধন্যবাদ দিচ্ছি। আপনি লক্ষ্য করলেন—ইনজাংশনে জমি এত হবে।

[4-10—4-20 P.M.]

সেখানে 73,000 acres have been involved in court Injunction. আর এক লক্ষ ২৭ হাজার একর জমি হচ্ছে আনফিট ফর কাল্টিভেশন। আর এই বছর ইনজাংশন কত কথা বলছেন? আপনারা অনেক ল ইয়ার এ্যানগেজড করেছেন, সব করেছেন, করার

পরে এই বছর আপনি যেটা বলেছেন সেটা হচ্ছে এক লক্ষ ৬৪ হাজার ৭৩৩। আপনার গত বছর ছিল ৭৩ হাজার, এইটা বেড়ে হয়ে গিয়েছে ১ লক্ষ ৬৪ হাজার ৭৩৩। আপনি যে হিসাব দিয়েছেন তা থেকেই আমি বলছি। আমি হরেকৃষ্ণবাবুর বক্তৃতা নিয়ে এসেছিলাম, মাত্র ২০ মিনিট সময়, সেটা পড়তে পারব না। কিন্তু এর সঙ্গে আমি এইটুকু বলতে পারি যে, আমরা ১৯৭৬-৭৭ সালে টোট্যাল ল্যান্ড ডিস্ট্রিবিউশন হয়েছিল ৮ লক্ষ ১৮ হাজার ৩৭২। এইটা ১৯৭৬-৭৭ সালের কথা বলছি, ১৯৭৭-৭৮ সালের কথা বলছি না। আর তফসিলিরা পেয়েছিল ২ লক্ষ ৮ হাজার ৭০৭। উপজাতিরা পেয়েছিল ১ লক্ষ ৭৬ হাজার ৫৬১ জন। আপনার রেকর্ড থেকে দেখা যাচ্ছে, ১৯৭৮-৭৯ সাল আপনি বলেছেন শিডিউল্ড ট্রাইবসদের ডিস্ট্রিবিউশন হয়েছে ১ লক্ষ ৯৩ হাজার, আর শিডিউল্ড কাস্ট, ৩ লক্ষ ৫৮ হাজার, মুসলিম হয়েছে ১ লক্ষ ৬৫ হাজার, আদারস হয়েছে ২ লক্ষ ৭৭ হাজার। এইবার ১৯৭৮-৭৯ সালে হিসাব মত আপনি ৯ লক্ষ ৮৬ হাজার একর জমি ডিস্ট্রিবিউশন হয়েছে। আপনি ছটফট করছেন কেন, আপনার দেওয়া কাগজ থেকেই পড়ছি। ১৯৭৮-৭৯ সালে শিডিউল্ড ট্রাইবসদের সংখ্যা ছিল এক লক্ষ ৯৩ হাজার সেখানে ১৯৭৯-৮০ সালে শিডিউল্ড ট্রাইবসদের আপনি দিয়েছেন এক লক্ষ ৯২ হাজার ১১৫। কমে যাচ্ছে, আপনার এই বাজেটে দেখুন। গত বছরের বাজেটে দেখেছি শিডিউল্ড ট্রাইবসের সংখ্যা ছিল ১ লক্ষ ৯৩ হাজার, আর আপনার এই বছরের বাজেটে দেখেছি ১ লক্ষ ৯২ হাজার ৮১৫ জন। আপনি এগিয়ে যাচ্ছেন, কি পিছিয়ে যাচ্ছেন—সেটা আপনি জানেন। আপনি গত বছর এগিয়েছিলেন, এবার পেছোলেন। আপনি এক বছর এগিয়ে যে আবার পিছিয়ে যাবেন সেটা ভাবতে পারি নি। শিডিউল্ড ট্রাইবসরা আশা করেছিলাম, আর কিছু পাবে। কিন্তু আপনার প্রদত্ত সংখ্যা থেকে বলছে শিডিউল্ড ট্রাইবসদের আপনি গত বছরের বাজেটের চেয়ে কম দিয়েছেন। শিডিউল্ড কাস্টদের সংখ্যা ছিল ৩ লক্ষ ৫৮ হাজার, আর এই বারের বাজেটে ৩ লক্ষ ৫১. হাজার। প্রায় সাত হাজার কমিয়ে দিয়েছেন। আপনি যে হিসাব দিয়েছেন আমি তার থেকে বলছি। এই যে কমছে, অথচ আপনি বলছেন এগিয়ে যাচ্ছেন, এটা পার্টিবাজিতে কমছে কিনা জানি না। কিন্তু আপনি শিডিউল্ড ট্রাইবস, শিডিউল্ড কাস্ট এবং মুসলিমদের ব্যাপারে এই বছর চুপচাপ। মুসলিমদের ব্যাপারে আপনি গত বছর বলেছিলেন এক লক্ষ ৬৫ হাজার। এই বছর আপনি যে ফিরিস্তি দিলেন তাতে মুসলমান এখানে বাদ পড়ে গিয়েছে। আর ওদেরকে এখন আপনার দরকার নেই। মুসলিমদের আদারসের মধ্যে ঢুকিয়ে দিয়েছেন কিনা জানি না। তবে মুসলিমদের প্রতি গত বছর পর্যন্ত একটু সিমপ্যাথি ছিল, এই বছর আপনি সেই সিমপ্যাথি দেখান নি। এখানে সেই সংখ্যা দেন নি। সুতরাং আপনার গত বছরের বাজেট অনুসারে শিডিউল্ড কাস্ট, শিডিউল্ড ট্রাইবস, মুসলিমদের যত পরিমাণ জমি ডিস্ট্রিবিউশন করা হয়েছে, এই বছর কিন্তু অনেক জমি দেখানো হয়েছে কম। তারজন্য কোনও কারণ বিশ্লেষণ করেন নি। ব্যাখ্যা যেটা আইনে আছে আন্ডার দি ল্যান্ড রিফর্মস অ্যাক্ট যেটা প্রণয়ন করা হয়েছিল সেটা আপনি ইমপ্লিমেন্ট করবেন কিনা জানি না—করুন আর নাই করুন আপত্তি নাই কিন্তু সেই আইনেই আছে কিভাবে প্রয়োগ করতে হবে। আপনার অফিসার কি পদ্ধতিতে বর্গা

রেকর্ড করবেন সেটা লেখা আছে আইনে। কারণ বর্গা অপারেশন নিয়ে মোকদ্দমা হয়েছে। আইনে মোটমামুটি শিডিউল 'এ' আছে যে যদি কেউ বর্গাদার নামে দরখাস্ত করে তাহলে জমির মালিককে নোটিশ দিতে হবে এবং নোটিশ পাবার পর তার আপত্তি দেবে আপত্তি শুনানির পর সাক্ষি প্রমাণ হলে তার পর জমি দেওয়া হবে। আপনি ভূমি রাজস্ব মন্ত্রী আপনি দেখবেন যে শতকরা ৯০ ভাগ ক্ষেত্রে জমির মালিকদের নোটিশ দেওয়া হয় না। কোথায় একটা নোটিশ হয়ত লটকে দিলেন কেউ জানতে পারল না। এইভাবে নোটিশ না দিয়ে ভুয়া বর্গাদারের নামে রেকর্ড করাচ্ছেন। আমি আপনার অফিসের একটা বিজ্ঞপ্তি পড়ছি আপনার রাজস্ব আধিকারিক এই বিজ্ঞপ্তি দিচ্ছেন। "এতদ্বারা কির্তিপুর অঞ্চলের বধরাপাড়া কির্তিপুর মহম্মদপুর গ্রামের এবং খড়গ্রাম অঞ্চলের মন্ডলসার গ্রামের অধিবাসীদের জানানো যাইতেছে যে এই এলাকার বর্গাদারগণ যাহাদের নাম এখনও সেটেলমেন্ট রেকর্ডভুক্ত হয় নাই তাহাদের নাম লিপিবদ্ধ করিবার জন্য আগামী ৭ই ডিসেম্বর ১৯৭৮ সাল হইতে ৯/১২/৭৮ পর্যন্ত একটি বিশেষ শিবির নগর ৯৭নং হঙ্কা ক্যাম্প স্থাপন করা হইতেছে। যে সমস্ত বর্গাদার তাহাদের নাম এখনও সেটেলমেন্ট নথিভুক্ত করেন নাই এবং এই জন্য কোনও দরখাস্ত দাখিল করেন নাই তাহাদিগকে উক্ত শিবিরের ভারপ্রাপ্ত আদিকারিকের নিকট অবিলম্বে দরখাস্ত দাখিল করিবার জন্য অনুরোধ করা যাইতেছে। এতদুদ্দেশ্যে আগামী ৬ই ডিসেম্বর ১৯৭৮ তারিখে বৈকাল ২টার সময় হাটপাড়া জুনিয়ার হাইস্কুল প্রাঙ্গনে সভার আয়োজন করা হইয়াছে। এই সভায় স্থানীয় বর্গাদারগণকে উপস্থিত থাকিবার জন্য অনুরোধ করা যাইতেছে। মোকাম হঙ্কাক্যাম্প নং ৯৭ নগর। তারিখ ১/১২/৭৮। আপনারা এইভাবে নোটিশ দিয়েছেন। মিটিংয়ে বর্গাদারদের ডেকেছেন। কিন্তু আইনে কি বলছে—আইনের কথা হচ্ছে রুলস-৩০-তে আছে All rules are required to be served under the Act or the rules. The mode of service which is not provided in the Act or elsewhere, the notice shall be served under registered post with acknowledgment due or in the manner provided in the service of a process of a revenue or a civil court. এই আইন আপনি লঙ্ঘন করেছেন। রুল অব ল অনুসারে রেকর্ড হওয়ার দরকার আছে। কিন্তু ইন ভায়োলশন অব দি রুলস আপনি বিলি করেছেন। এটা কে জারি করেছে? সেক্রেটারি বোর্ড অব রেভিনিউ এবং সেই সার্কুলার নম্বর হচ্ছে ১২৩০৪(২৭) জি.ই. ডেটেড ক্যালকাটা দি ৫ই জুলাই ১৯৭৮। এই সিদ্ধান্ত কোথায় নেওয়া হয়েছে, Operation barga decision taken in the workshop hall held on 23rd and 24th June, 1978.

[4-20—4-30 P.M.]

আপনি ওয়ার্কশপের যে ডিসিসনৈ নিচ্ছেন, তাতে কোথাও বলেন নি যে এইডিসিসান—প্রয়োগ করা যাবে। রায়তের নোটিশ দিতে হবে—আপনি সমস্ত সার্কুলারটা পড়বেন। তাতে বলা হচ্ছে, The circular is in total violation of the provisions of the West Bengal Local Reforms Act and the rules made there

under. আপনি রুলসটা পড়ুন, আর সার্কুলারটা পড়ুন। শুধু তাই নয়, আমি এর সঙ্গে আপনাকে হাইকোর্টের অর্ডারটা দেখাচ্ছি। হাইকোর্টের দুটি অর্ডার, একটি ১৭/১১/৭৮ তারিখ হয়েছে, আর একটি ডিসেম্বর মাসে হয়েছে। তাতে বলা হচ্ছে ওয়েস্ট বেঙ্গল ল্যান্ড রিফর্মস অ্যাক্ট ফলো না করে যদি রেকর্ড হয় তাহলে দ্যাট রেকর্ড স্যুড বি ইগনোর্ড। সেকেন্ডলি এমনও হতে পারে রেকর্ডেড বর্গাদার আছে তাকে উচ্ছেদ করা হচ্ছে—রেকর্ডেড রায়ত অব দি রেকর্ডেড বর্গাদার হু এভার হি মাইট বি, he shall be given notice and opportunity of being heard. এটাতেও হাই কোর্ট অর্ডার আছে। এই হাইকোর্ট অর্ডার থাকা সত্ত্বেও এখনও হাজার হাজার মৌজায় গিয়ে দেখবেন যার বিরুদ্ধে হচ্ছে তাকে বাদ দিয়ে আপনাদের ক্যাডার বাহিনীকে ছেড়ে দিচ্ছেন এবং এই ক্যাডার বাহিনী জোর করে দখল করে নিয়ে ধান লুঠ করছে, এখন আবার গম লুঠ করছে। এই কিছুদিন আগে দেখলাম বাড়িঘর লুঠ করে সব কিছু নিয়ে গেছে। আমি জানি না আপনি ল্যান্ড রিফর্মস অ্যাক্টে কি বিপ্লব আনতে চান—বিপ্লবের কোনও আভাষও দেন নি। নন্দবাবু খানিকটা কংগ্রেসের নাম নিয়েছেন, আমাকে এখন জনতার খানিকটা নাম নিতে হয়। আপনারা সেই প্রতিক্রিয়াশীল জনতার সঙ্গে হাত মিলিয়েছেন। জনতা মানে তো আপনারা বুঝতে পারছেন—যত সব রিঅ্যাকশনারিরা ঐ জনতায় গিয়ে আড্ডা মেরেছে, লাইন মেরেছে এবং আপনাদের সঙ্গে হাত মিলিয়ে বহাল তবিয়তে আছে। সুতরাং আমরা যে আইন পাস করেছি আমি এখনও বলছি—আমি জনতাকে বলছি তোমরা তোমাদের একটি স্টেট দেখিয়ে দাও যেখানে এই রকম প্রগ্রেসিভ আইন হয়েছে। আজ পর্যন্ত কোথাও হয়নি। আমি বলছি পশ্চিমবাংলায় কংগ্রেস যে আইন পাস করেছে কংগ্রেস আমলের ভারতবর্ষের অন্য কোনও প্রাদেশিক সরকার এই আইন পাস করেনি। আমি আপনাকে বলছি এখনও পর্যন্ত আপনাদের লড়াই-এর কথায় কি করবেন সেটাও বলেন নি। আপনি এখনও বুঝতে পারছেন না কি আইন পাস করবেন। একটা করতে পারেন তাতে আমাদের আপত্তি নেই, সেটা হচ্ছে আমাদের প্রথম প্রস্তাব দেখা যাচ্ছে পারক্যাপিটা এগ্রিকালচারাল ল্যান্ড ১৯৭১ সালের সেনসাস অনুসারে ০.২৭ শতক নাম্বার অব দি এগ্রিকালচারাল লেবারস ৩২.৭২ লক্ষ, আর নাম্বার অব ফারমারস হচ্ছে ৩৯.৫৫ লক্ষ। ১৯৭৫ সালের সেনসাস অনুসারে দেখা যাচ্ছে লোকসংখ্যা ৫ কোটির কাছাকাছি যখন তখন এই পারক্যাপিটা এগ্রিকালচারাল ল্যান্ড হচ্ছে ০.২৭ শতক। ডেসিম্যাল সম্বন্ধে যাদের জ্ঞান আছে তারা এটা দেখে নেবেন।

ভূমির সঙ্গে মানুষের সংযোগ আছে। সেখানে উৎপাদনও যেমন একটা দিক তেমনি গ্রামের সামাজিক ব্যবস্থার সঙ্গেও এই ভূমির সম্পর্ক জড়িত। সুতরাং ভূমির ব্যাপারে যে পরিবর্তনই আনুন না কেন তার উপর গ্রাম্য সংস্কৃতি বা গ্রাম্য সমাজ ব্যবস্থা সব কিছু নির্ভর করে। মানুষ বেশি, জমি কম। আপনি যদি মনে করেন আপনারা কোনও ইকনমিক হোল্ডিং দিতে পারছেন না, আমরাও দিতে পারি নি, সেখানে আপনারা যদি সেই ইকনমিক হোল্ডিং দিয়ে আইন পাস করে মনে করেন ইকনমিক হোল্ডিং দেবার দরকার আছে তাহলে আমি

বলব, সেখানে বাড়তি লোকদের অন্য জায়গায় আপনি যতক্ষণ পর্যন্ত না প্রভাইড করতে পারছেন ততক্ষণ পর্যন্ত আপনারা এই ভূমি সম্পর্কে যত বড় বড় কথাই বলুন না কেন আপনাদের পক্ষে এই সমস্যার সমাধান করা সম্ভবপর হবে না। তাই আমি বলি, আপনারা যে বাজেট উপস্থিত করেছেন সেই বাজেটে এইরকম কোনও ইঙ্গিত নেই যে কি করে আপনারা দেশের এই সমস্যার সমাধান করবেন। পশ্চিমবাংলায় এত কম জমি, এত বেশি মানুষ সেখানে কি ভাবে উৎপাদন বাড়াবেন সে কথা বলেন নি। স্যার, ভূমির সঙ্গে উৎপাদনের সম্পর্ক আছে। আজকে এক জোড়া বদলের দাম ১২শো থেকে ১৪ শো টাকা। আজকে গরিব মানুষকে চাষের জমি দেওয়া হচ্ছে কিন্তু তাদের চাষের উপকরণ দিতে পারছেন না। আশীর্বাদ হিসাবে গতবার বন্যা এসেছিল তাই কিছু টাকা দিয়েছেন। আবার সেই টাকা থেকেও যারা সি.পি.এম-এর পঞ্চায়েত প্রধান তারা ৫০/৬০/১০০ টাকা করে কেটে নিচ্ছেন। ঐ চাষীদের আপনারা কিছু পাইয়ে দিচ্ছেন বটে কিন্তু তাদের নিয়ে আপনারা ছিনিমিনি খেলছেন। এর ফলে যে সমস্যা আছে সেই সমস্যার সমাধান হবে না। যেহেতু জমি কম সেইহেতু আমি কৃষিমন্ত্রী হিসাবে চেষ্টা করেছিলাম রোটেশন অব ক্রপস করার। অর্থাৎ একই জমিতে যাতে কমপক্ষে তিনটি ফসল করা যায় তার চেষ্টা করতে হবে। পরিশেষে আমি বলব, আপনি যে সমস্ত তথ্য দিয়েছেন সেগুলি ভুল তথ্য দিয়েছেন। আপনি এগিয়ে যাচ্ছেন না, আপনি পেছিয়ে যাচ্ছেন। এই কথা বলে আপনি যে ব্যয়বরাদ্দর দাবি পেশ করেছেন তার বিরোধিতা করে আমি শেষ করছি।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় ভূমি সদ্ব্যবহার, ভূমি সংস্কার ও ভূমি ও ভূমি রাজস্ব মন্ত্রী মহাশয় যে ব্যয়বরাদ্দের দাবি পেশ করেছেন সে সম্বন্ধে বলতে গিয়ে প্রথমেই আমি বলি যে মাননীয় মন্ত্রী মহাশয় গত বছর যখন বাজেট প্লেস করেছিলেন তখন তিনি পরিষ্কার করে কিছুই বলেন নি, আশা করেছিলাম এবারে তিনি সুস্পষ্টভাবে বলবেন যে তিনি ভূমি সদ্ব্যবহার করতে চান, না, অসদ্ব্যবহার করতে চান। সেখানে মধ্যবিত্ত, নিম্নমধ্যবিত্ত মানুষ বা চাষী যারা সি.পি.এম নয় বা ভাগচাষী যারা সি.পি.এম সমর্থক নয় তাদের তিনি পথে বসাতে চাইছেন কিনা সেটা বলবেন। স্যার, এ বিষয়ে ওঁর যে থিয়োরী সেটা আমরা জানতে চেয়েছিলাম কিন্তু কিছুই জানতে পারলাম না। যাই হোক, মাননীয় মন্ত্রী মহাশয় যখন কোনও ক্লিয়ার পলিসি দিলেন না তখন তাঁকে কতকগুলি কথা জিজ্ঞাসা করি। আমরা জানি, মাননীয় মন্ত্রী মহাশয় কমিউনিস্ট আদর্শের একজন বাঘা রাজনীতিবিদ। গতকাল সত্যদা বলে গিয়েছেন, আপনাকে পারসোনাল হিট করব না, আপনি ভদ্রলোক। যারা অন্যভাবে হিট করেন আমি তাদের সেইভাবে জবাব দিই। আপনাকে পারসোনাল হিট করব না, কতকগুলি পলিসি ম্যাটারে কথা আপনার কাছে জানতে চাইব। আপনি যেহেতু কমিউনিস্ট রাজনীতিতে বিশ্বাস করেন সেই হেতু আপনি নিশ্চয় আপনি আমার চেয়ে বেশি পড়েছেন ওয়ার্কস অব লেনিন। আমি গান্ধীজি কিছু কিছু পড়েছি। আমি সেখানে জানতে চাই, ডিস্ট্রিবিউশন অব প্রপার্টি ইজ এ সলিউশন অর নট? আপনি যদি বলেন হ্যাঁ, তাহলে উত্তরটা দেবেন হাউ

উইল ইট সলভ দিস। এবারে আমি আপনাকে কমিউনিস্ট কান্ট্রিগুলিতে যেতে বলছি সেখানে কি সিস্টেম, কি পলিসি সেগুলি জানবার জন্য। আপনারা বলেছেন, কংগ্রেস কিছুই করে নি, কংগ্রেসের সমস্ত পলিসি রং। ৩০ বছরের কংগ্রেসের জঞ্জালের কথা বলে গিয়েছেন।

[4-30—4-40 P.M.]

যদিও ১৯৬৭ থেকে ৭০ পর্যন্ত জঞ্জাল আপনারা বাড়িয়ে গেছেন সেখানে আমি আপনাকে কয়েকটি কথা বলতে চাই। কংগ্রেস ভূমিসংস্কার করার ব্যাপারে ভূমি সদ্ব্যবহারের ব্যাপারে যে আইনগুলি করেছেন, মাননীয় মন্ত্রী মহাশয়, আপনারা এসে এখনও পর্যন্ত সেগুলি বাতিল করে দিয়ে একটা প্রগতিশীল আইন লেনিনের ধাঁচে, মার্কসের ধাঁচে বা আপনাদের স্বর্গত নেতা হরেকৃষ্ণ কোনারের ধাঁচে এখনও ইমপ্লিমেন্ট করতে সাহস করছেন না কেন? এই প্রশ্নটা আমি আপনার কাছে করলাম, আপনি এর উত্তর দেবেন। আমি জানি কোনও সঠিক উত্তর আপনার কাছে পাব না। কারণ আপনাদের কমিউনিজম যতটুকু বুঝেছি সেটা হচ্ছে এই যে প্রবলেমের জন্য চিৎকার করব, প্রবলেমের সমাধানের পথ খুঁজে বার করব না। অন্ধকারে মানুষকে ঠেলে দাও, যন্ত্রণা-জ্বালার মধ্যে তাদের রাখ, তাদের অসহায় অবস্থার সুযোগ নিয়ে তাদের ব্রেনে যখন কিছু থাকবে না তাঁদের এক্সপ্লইট করব। তাই, সর্বহারার নেতা রূপে ছদ্ম নামাবলি পরে সর্বহারা মানুষগুলিকে এক্সপ্লইট করার সুযোগে ৩০ পারসেন্ট মানুষের ভোটে মাঝে মাঝে নির্বাচিত হয়ে আসেন। আমি এই কথা বলতে চাই যে এই এক্সপ্লয়টেশন আর বেশি দিন চলবে না। এই ব্যাপারে একটা ডিসিসন করুন। আপনি বলছেন যে আপনি ভূমি ডিস্ট্রিবিউশন করবেন। যেখানে আপনার ডিফেক্টের কথা বলছি। আপনি হয়ত বলবেন যে আমরা দল করি। সি.পি.এম মার্কা না হলে তারা পাট্টা পেয়ে থাকে, তাঁরা বাস্তুভূমি পেয়ে থাকে ইত্যাদি কথা বলবেন। সেই পাট্টা এবং বাস্তুভূমি নিজেদের টাইটেল এস্টাবলিশড করার জন্য নিজেদের পজিশন এস্টাবলিশড করার জন্য এইকথাগুলি হয়ত বলবেন। আপনাকে বলছি যে আইনসঙ্গতভাবে কংগ্রেসের সমস্ত আইন যখন আপনারা মেনে নিয়েছেন, এখনও বাতিল করছেন না, সেই আইনের সেকশন এর উপধারায় যখন বাস্তুভূমি, বাস্তুভিটা পাট্টা হিসাবে গরিব চাষীকে হারাধন বাগদী, লক্ষ্মণ মাল, সন্ন্যাসী যুবক, এঁরা গরিব, এঁরাও সর্বহারা। এই সর্বহারারা হয়ত কমিউনিস্টরা ভূয়া রাজনীতিতে বিশ্বাস করে না, এই সর্বহারারা কংগ্রেসের আদর্শে বিশ্বাস করে, তাঁরা পাট্টা পেল—মাননীয় মন্ত্রী মহাশয়, আপনাকে আমি বলছি যে আপনারা আসার পরে তাঁদের পাট্টা কেড়ে নেওয়া হল। আপনারা বলছেন যে ল্যান্ড ডিস্ট্রিবিউশন করবেন টু দি ল্যান্ড লেস। আপনার পলিসি বলছে, যদিও রং পলিসি—যাঁরা পাট্টা পেল তাঁদের কাছ থেকে কেড়ে নিলেন। এবারে এই ডিস্ট্রিবিউশনের নাম করে কিছু কিছু আপনাদের যাঁরা সমর্থক আছে, ৫ কোটির মধ্যে যে ৩০ পারসেন্ট ডাইরেক্ট অর ইনডাইরেক্ট মাস আপনাদের সমর্থক আছে এবং এই ৩০ পারসেন্টের মধ্যে কিছু সর্বহারা গরিব মানুষ আছে। যাঁদের মাথায় কাঁঠাল ভেঙ্গে আপনারা রাজনীতি করছেন—এবারে এই ডিস্ট্রিবিউশনের নাম করে একটা নতুন জিনিস তৈরি করছেন। কিছু

গরিব মানুষকে বলছেন, একই জমিতে উৎপাদন হয়ত আমরা যা করেছি সেটা বজায় আছে বলে ফসল বেড়েছে, কিন্তু আগামী দিনে আপনার এই পলিসির জন্য জমিতে চাষ বন্ধ হয়ে যাবে, মিডিল ক্লাশ পেজেন্টস, মিডিল ক্লাশ কাল্টিভেটরস তাঁরা ভয়ে জমিতে কিছু লাগাবে না। ঐ বর্গাদারের নাম করে আপনারা পার্টির ম্যানডেট নাচাচ্ছেন এবং এর ফলে আগামী দিনে তাঁরা কিন্তু একটা ভয়ানক জিনিসের স্বপ্ন দেখতে বসেছে। কেন এটা হচ্ছে? মাননীয় মন্ত্রী মহাশয় যদি বলেন যে আমি যেটা বলেছি সেটাই রাইট পলিসি তাহলে কিন্তু সেটা ভুল হবে। কারণ এই সরকারকে আমরা মাঝে মাঝে সাজেশনস দিই—এই যে মহামান্য হাইকোর্ট সেখানে আপনাদের মতো পন্ডিত না থাকতে পারে কিন্তু যাঁরা আছেন তাঁরা আপনাদের থেকে অনেক বেশি বুদ্ধি রাখেন এবং অনেক বেশি আইন জানেন। আপনি যে পলিসিগুলি করছেন মহামান্য হাইকোর্ট থেকে প্রায় প্রতিটি ক্ষেত্রে অ্যাডইন্টারিম ইনজাংশন, স্ট্যাটাস কোমেনটেন বা একটা সামনিং গভর্নমেন্টের এগেনস্টে অর্ডার হয়েছে। আপনাকে তাই প্রথমে অন্য জায়গায় যাবার আগে এই যে ভুল পলিসি অপারেশন বর্গা, এই সম্পর্কে ওয়াকিবহাল করে দিয়েছি। জাস্টিস সব্যসাচী মুখার্জি ২৭শে ডিসেম্বর ১৯৭৮ তারিখে যা বলেছেন তাঁর সব ফাইন আমি এখানে পড়ছি না। তিনি বলেছেন, Any operation or settlement of the bargadars on the advice of any local committee or without notice to the record owners and without giving the recorded owners an opportunity of making a representation and not on the independent decision of the appropriate officer as indicated in item '1' will prevented untill further order of this court. এখানে আপনি হয়ত বলবেন যে রং। তাহলে আপনি বলবেন মহামান্য হাইকোর্ট সম্পূর্ণ রং, সেটা হয়ত বলবেন, কারণ আপনারা হাইকোর্টে বিশ্বাস করেন না, হাইকোর্টকে মানেন না। হরেকৃষ্ণ কোনার মহাশয় বলেছিলেন যে হাইকোর্ট সুপ্রিম কোর্ট তুলে দেওয়া উচিত। আমি আপনাকে বলছি, এটা চিন্তা করতে হবে, এই যে ভয়াবহ ভূমি উচ্ছেদের ষড়যন্ত্র আপনি করেছেন—আপনি তো গ্রামের মানুষ, আমিও গ্রামের মানুষ, আপনি জানেন গ্রামে জমিদার জোতদারের সংখ্যা লিমিটেড। বেশির ভাগ হচ্ছে ১২/১৪/১৫ বিঘা জমির মালিক। সারা বছর তাদের সেই জমি থেকে যেটুকু উৎপাদন হয়, তা দিয়েই সে তার মেয়ের বিয়ে দেয়, ছেলের পড়ার খরচ জোগায়। এটাই তার রোজগার, তার আদার কোনও সোর্স অব ইনকাম নেই, সারা বছরের নুন তেলের যোগান দিতে হয় এই থেকেই। আপনার এই পলিসির ফলে তারা আজকে পথের ভিখারি হতে বসেছে। মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি এই অপারেশন বর্গার নাম করে এই কর্মীদের আক্রমণ পশ্চিমবাংলা থেকে বন্ধ করুন। তা নাহলে পশ্চিমবাংলায় একটা ভয়াবহ দিন আসছে, একটা অন্ধকারের দিন আসছে। আপনারা হয়ত ভয় করেন না, কারণ আপনার গুরু হরেকৃষ্ণ কোঙার মহাশয় যুক্তফ্রন্ট সরকারের আমলে ভূমি সংস্কার সম্পর্কে ৬৮ পাতায় বলে গেছেন—অশান্তিকে পরোয়া করেন নি, আপনারা ইনডাইরেক্ট বা ডাইরেক্ট ইনডালজেন্স দিচ্ছেন সর্বহারা মানুষকে। এখানে ৬৮ পাতায় হরেকৃষ্ণ কোঙার মহাশয় স্বর্গীয় নেতা আপনাকে বলে গেছেন, ওখানে

কৃষকরা লাঠি ধরবে না কেন? কৃষকদের লাঠি ধরবার অধিকার দিয়েছেন, তিনি বলেছেন সাঁওতাল যদি লাঠি নিয়ে, তীর ধনুক নিয়ে আসে, যা তারা চিরকাল ব্যবহার করে আসছে, তাহলে কি তা অপরাধ? উনি জিজ্ঞাসা করছেন। অর্থাৎ আপনি বলছেন, আইনগত ভাবে যেখানে বর্গা করতে পারছেন না, আইনগতভাবে যেখানে হাইকোর্টে ইনজাংশন আছে, সেখানে হাইকোর্টের ইনজাংশন না মেনে আমাদের স্বর্গীয় নেতা হরেকৃষ্ণ কোঙারের মতো, তীর ধনুক লাঠি নিয়ে কৃষকদের মাথা উচ্ছেদ কর, জমি দখল কর, এইভাবে ইনডাইরেক্ট ইনডালজেন্স আপনার দাদা দিয়ে গেছেন, আপনিও কি সেটা দেবেন? এই ব্যাপারে স্পেসিফিক্যালি হাউসে বলুন, যেখানে সিদ্ধান্ত নিচ্ছেন, আপনাদের পলিসি ভুল হচ্ছে, সেখানে আপনাদের সাবর্ডিনেট অফিসাররা কি পলিসি নির্ধারণ করে চলবে? আমি একটা ঘটনা জানি, আমার বীরভূম জেলায় এ.ডি.এম. তিনি হয়ত কন্টেম্পট কোর্ট করে হাজির হয়ে গেছেন। লার্নেড অ্যাডভোকেট জেনারেল হাজির হয়েছেন কি না জানি না, আপনি কি উত্তর দেবেন, লার্নেড অ্যাডভোকেট জেনারেল মহামান্য হাইকোর্টের কাছে, ক্ষমা চেয়েছেন কি না জানি না, তার উত্তর আপনি দেবেন। আপনাকে আমি জিজ্ঞাসা করছি, আপনাদের এই ভুল পলিসির জন্য আজকে কে দায়ী? আপনাদের স্বর্গীয় নেতা নিজে বলেছেন এই বইতে আছে, হরেকৃষ্ণ কোঙার স্পেসিফিক্যালি বলেছেন হাইকোর্ট, সুপ্রিম কোর্ট, ২২৬(২), ৩২(১) এই সবগুলোর দরকার নেই। এইগুলো অ্যামেন্ডমেন্ট দরকার, এইগুলো রাখার কোনও প্রয়োজন নেই। তাই কি হচ্ছে? যেখানে হাইকোর্ট থেকে সুবিচার পাচ্ছে মিডিল ক্লাশ কাল্টিভেটাররা, সেইগুলো নিয়ে যখন লোয়ার লেভেলে যাচ্ছে, এ.ডি.এম., জে.এল.আর.ও., এরা মানছেন না। এরা বলছে বিনয় চৌধুরি আছেন মন্ত্রী, আর বিনয় বাবুর দাদা তো বলে গেছেন যে সুপ্রিম কোর্ট, হাইকোর্টের দরকার নেই, সেই জন্য আজকে তারা এই রায়গুলোকে মানছেন না এবং একটা বিভৎস অবস্থার সৃষ্টি হচ্ছে। হাইকোর্টের প্রটেকশন পেয়ে আমরা জমিতে ধান নিতে যাচ্ছি, ধান পাচ্ছি না, ঐ বর্গাদার রেকর্ড হচ্ছে না। ইনডাইরেক্টলি জাল বর্গাদার রেকর্ড করছে একদল লোক গিয়ে। আমি সারা বছর খাটলাম, খরচ করলাম রোজগার করবার জন্য, একজন মধ্যবিত্ত চাষী, নিম্ন মধ্যবিত্ত চাষী, ফসল আনতে যাব, পারছি না, আপনাদের ঐ বর্গীরা, সি.পি.এম.এর মাস্তানরা লোকাল প্রশাসনের সাহায্য নিয়ে ইনডাইরেক্টলি আপনাদের মদত নিয়ে যারা আপনাদের তোয়াজ করছে, এই রকম কিছু মুষ্টিমেয় অফিসার আছে, তারা ইনডাইরেক্টলি মদত দেওয়ার জন্য আজকে চাষীদের বাধা দিচ্ছে। আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি, আমার এখনও বিশ্বাস, এই বামফ্রন্ট সরকারের মধ্যে যে দু-একজন ভদ্র মন্ত্রী আছেন তার মধ্যে আপনি একজন, আপনি পশ্চিমবাংলার জন্য চিন্তা করুন। আপনি পশ্চিমবাংলার মধ্যবিত্ত, নিম্নবিত্ত মানুষদের জন্য চিন্তা করুন। কারণ ১৯৫৩ সালে আপনি বলেছিলেন, সেই প্রসিডিংস আমি পড়েছি, আপনি বলেছিলেন, যাদের একমাত্র সম্বল জমি, জমি যাদের একমাত্র অবলম্বন তারা ধ্বংসের পথে চলেছে।

[4-40—4-50 P.M.]

আপনি বলেছিলেন, "জমি যাদের একমাত্র অবলম্বন, ধ্বংসের পথে তারা চলেছে, তাদের কিছু না দিয়ে বঞ্চিত করে.." ইত্যাদি এই রকম কয়েকটি কথা আপনি বলেছিলেন। আপনি ১৯৫৩ সালে জমির নিম্ন মধ্যবিত্ত মালিকদের কথা চিন্তা করতেন। কারণ আপনি গ্রামবাংলার ছেলে, আপনি এসব বিষয়ে পড়েছেন, দেখেছেন, জেনেছেন, বুঝেছেন। তাই সেদিন আপনি ওকথা বলেছিলেন। তাই আজকে আপনার কাছে আমার কিছু সাজেশন আছে। কিন্তু তার আগে আমি বলব যে, আজকে সেই সব মধ্যবিত্ত, নিম্ন মধ্যবিত্ত মানুষদের শেষ করে দেওয়া হচ্ছে। এদের অপরাধ, এরা পশ্চিমবাংলার ৭০ পারসেন্ট অ্যান্টি সি.পি.এম. ভোটারের পর্যায় ভুক্ত। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার কাছে বলছি, তাই অপারেশন বর্গার নামে এই জিনিস চলছে। মাননীয় মন্ত্রী মহাশয়ের দপ্তরে কয়েকজন সৎ অফিসার আছেন, অনেক কে.জি.ও. এখনও সৎ আছেন, তাঁরা মন্ত্রী মহাশয়ের কাছে অভিযোগ পাঠিয়েছেন। তাঁরা অপারেশন বর্গা করতে গিয়ে দেখেছেন জমির মালিক আসতে পারছে না, প্রকৃত বর্গাদারকে সেখানে আসতে দেওয়া হচ্ছে না, সি.পি.এম.-এর লোকেরা তাদের ইচ্ছেমতো লোককে বর্গাদার বলে ঘোষণা করতে কে.জি.ও-কে বাধ্য করাচ্ছে। তা না করলে কে.জি.ও-কে মারধোর পর্যন্ত করা হচ্ছে। কে.জি.ও ঘটনা বুঝতে পেরে করতে চাইছে না, তখন তাকে মারা হচ্ছে। আমি ইতিমধ্যে লাভপুর-এর ঘটনার কথা জানিয়েছি। এইভাবে প্রকৃত বর্গাদারের পরিবর্তে লোকাল এম.এল.এ-এর ভাইপো-কে বসিয়ে দেওয়া হচ্ছে। অর্থাৎ যে সমস্ত অফিসাররা সৎ, যারা জাল বর্গা রেকর্ড করার বিরুদ্ধে যাবে তারা প্রশাসনের হেল্প পাবে না। তারা সি.পি.এম-এর মাস্তানদের মার খাবে। এই যে একটা দারুন অবস্থা চলছে, এবিষয়ে আপনি চিন্তা করুন। আমি আপনাকে জিজ্ঞাসা করছি, যে বে-আইনিভাবে বা আইন-গত ভাবে, তা আমি জানি না, তবে নিম্ন মধ্যবিত্ত মানুষদের আজকে জমি থাকবে কিনা, এই প্রশ্নর জবাব দয়া করে দিন। এই প্রসঙ্গে আমি আপনাকে একটা সাজেশন দেব যে, আপনি একটা অ্যামেন্ডমেন্ট আনুন ল্যান্ড রিফর্মস অ্যাক্টের সেকশন ১৬ বা ১৯ যে কোনও জায়গায়। আপনি এই জিনিসটা সেখানে করুন যে, যেখানে সেয়ার অফ প্রডিউস বর্গাদার জমির মালিককে দেবে ইত্যাদি কথা আছে সেখানে একটা জিনিস আপনাকে অ্যামেন্ডমেন্ট করে করতে বলছি যে, আপনি প্রডাকশন সিলিং বেঁধে দিন, জমির উৎপাদন সিলিং বেঁধে দিন। আজকে আমরা আইন করেছি বর্গাদার ৭৫ ভাগ পাবে, আর জমির মালিক ২৫ ভাগ পাবে। একটা জমিতে ধরুন ১০ মণ ধান হয়, আমি হয়ত সেখানে বর্গাদার, লাল রুমাল গলায় দিয়ে অন্য কাজে হয়ত আমার সময় ব্যয় হয়ে গেল, ফলে জমিতে মাত্র ২ মন ধান হল। ফলে জমির মালিকের কি ভীষণ ক্ষতি হয়ে গেল, দেখুন। সেইজন্য আমি আপনাকে একটা অ্যামেন্ডমেন্ট আনতে বলছি প্রডাকশন সিলিং-এর এবং তাতে একটা পেনালটি ক্লজও আনুন। এত প্রডাকশন যদি বর্গাদার না করে তাহলে তাকে জমি থেকে সরিয়ে দেওয়া যাবে। এই পেনালটি ক্লজ আনুন। এটা চিন্তা করুন।

স্যার, তারপর আমি প্রসিডিংসে দেখছিলাম ১৯৬০ সালে মাননীয় মন্ত্রী মহাশয় ল্যান্ড অ্যাকোয়ার করার বিষয়ে বলেছিলেন যে, ল্যান্ড অ্যাকোয়ার করতে যাবার সময় অনেক সময়েই নোটিশ দেওয়া হয় না। তাঁকে আমি বলছি যে, আজও এই একই ঘটনা প্রচুর ঘটছে পশ্চিমবাংলায়। তাই আমি তাঁর কাছে অনুরোধ করব যে, আপনি ১৯৬০ সালে যে কথা বলেছিলেন তা আজকে ইমপ্লিমেন্ট করার চেষ্টা করুন। আপনি বলুন যে, ল্যান্ড অ্যাকোয়ার করতে গেলে নোটিশ দিতে হবে। আপনারা সিলিং-এর ব্যাপারে চিন্তা করছেন। সুতরাং সিলিং-এর বাইরে বা সিলিং-এর ভেতরে যেখানেই হোক এই জিনিস করবার বিষয়ে চিন্তা করুন। সেই প্রসঙ্গে আমি আর একটা কথা বলব যে, তাদের কমপেনসেশন-এর ব্যাপারটা কিভাবে এক্সপিডাইট করা যায় সেটাও একটু চিন্তা করুন। আমার জমি যখন একমাত্র সম্বল, সেই জমি যখন হাত ছাড়া হয়ে চলে যাবে এবং তার থেকে যে অর্থ আসবে তা দিয়ে ব্যবসা-বাণিজ্য করতে পারব। কিন্তু দেখা যাচ্ছে, আমার জমি অ্যাকোয়ার করে নিলেন ১৯৭৫ সালে আর কমপেনসেশনের টাকা পেলাম ১৯৯২ সালে তাহলে সেই টাকা কে ভোগ করবে? আপনার কাছে অনুরোধ করছি, কমপেনসেশনের ম্যাটারটা যাতে এক্সপিডাইট করা যায় তার জন্য ব্যবস্থা করুন। আজকে এই যে ভেস্টেড ল্যান্ড যেগুলি আছে—আপনারা ভাগচাষীদের বাস্তুভিটার জন্য জমি দেওয়ার নামে নিজেদের লোককে দিচ্ছেন—নিজেদের দলের লোককে দিয়ে যা কিছু অবশিষ্ট থাকবে—সেখানে আমার অনুরোধ কিছু স্বাস্থ্য কেন্দ্র বা কিছু স্কুল বা কোনও ইন্ডাস্ট্রি যদি কেউ করতে চায়—আমি ছোট ব্যবসায়ীর কথা বলছি—বড় ব্যবসায়ীদের কথা বলছি না—তাহলে সেখানে স্বাস্থ্য কেন্দ্র এবং স্কুল ইন্ডাস্ট্রি করার জন্য বিনা পয়সায় কিম্বা নরম্যাল মূল্যে দেওয়া যায় কিনা সেটা চিন্তা করতে বলছি। এগুলি যদি চিন্তা করেন—শুধু মাল ডিস্ট্রিবিউশন নয়, শুধু পার্টি কমরেডদের ডিস্ট্রিবিউশন নয়—এই ডিস্ট্রিবিউশন হবে ফর ডেভেলপমেন্ট-এর জন্য এটা আপনার কাছে আমার অনুরোধ। আপনি নিজেই স্বীকার করেছেন যে ভূমি সংস্কারের ব্যাপারটা কমপ্লিকেটেড ম্যাটার, জটিল ব্যাপার—তাই অনুরোধ করছি, এতগুলি ল্যান্ড রিফর্মস, ল্যান্ড রেভিনিউ, রুলস, অ্যাক্ট এইসব না করে কমপ্রিহেনসিভ কিছু করা যায় কিনা সেইটা আপনি চিন্তা করুন। যাতে সহজে একটা সুস্থ পদ্ধতির মাধ্যমে পশ্চিমবাংলার ভূমির সংস্কার করা যায়, ভূমির সদ্ব্যবহার করা যায়। একটা কমপ্রিহেনসিভ অ্যাক্ট আনার কথা চিন্তা করুন, ইজি ওয়ের কথা ভাবুন। আপনি মার্কসীয় চিন্তাধারায় করুন—আমি আপনাকে গান্ধীয়ান চিন্তা-ধারার কথা বলব না। আপনি জানেন, তহশীলদাররা আজকে আন্দোলন করছে, আপনি জানেন, আপনার কাছে তারা ডেপুটেশন দিয়ে গেছে। আজকে এই তহশীলদাররা যে বেতন পায়—আপনি স্বীকার করবেন এরা পার্ট টাইমে, কমিশন বেসিসে কাজ করেন—তা উপযুক্ত হচ্ছে না, উপযুক্ত বিচার করা হচ্ছে না। এই তহশীলদার ভাইদের থার্ড গ্রেডে সরকারি কর্মচারী হিসাবে গণ্য করা যায় কিনা সে বিষয়ে আপনি চিন্তা করুন—আপনি তো বলেছিলেন নিচের তলার মানুষরা আপনাদের বন্ধু তাহলে নিচের তলার মানুষরা যখন আপনাদের বন্ধু, তখন এই কথা বলে পরিচয় দেন

সেশনাল পিয়ন-এরা তো নিচের তলার মানুষ, এদের সম্বন্ধে যদি একটু চিন্তা-ধারার পরিচয় দিতেন তাহলে আমি অন্তত আনন্দিত হতাম। যারা পিয়ন আছে এদের যদি ফোর্থ গ্রেডে সরকারি কর্মচারী হিসাবে গণ্য করতেন তাহলে আনন্দিত হতাম। আপনি আপনার বক্তব্যের মধ্যে ম্যাজিক দেখাবার চেষ্টা করেছেন—আমি আশা করব আপনি যখন রিপ্লাই দেবেন তখন আলাদিনের প্রদীপ জ্বালিয়ে দেবেন। আর পার্ট টাইম যারা কাজ করেন তাদের কোনও শিডিউল টাইম নেই। অনেক সময়ে দেখেছি তহশীলদাররা পার্ট টাইম এবং কমিশন বেসিসে কাজের জন্য অন্যান্য সোস্যাল ওয়ার্কে যেতে পারে না, তারা নির্বাচনে অংশ গ্রহণ করতে পারে না—এগুলি চিন্তা করে একটা কমপ্রিহেনসিভ অ্যাক্ট পশ্চিমবঙ্গে আনার চেষ্টা করুন এবং জমির অসদ্ব্যবহার না করে জমির সদ্ব্যবহার করুন, পশ্চিমবাংলায় কিছু মঙ্গল করার চেষ্টা করুন। কিছু কমরেডকে বসিয়ে না দিয়ে টোটাল ভূমি সংস্কারের কথা চিন্তা করুন। এই কথা বলে আপনি যে ব্যয়-বরাদ্দের দাবি পেশ করেছেন যেহেতু কোনও পরিকল্পনা নেই, যেহেতু সাধারণ মানুষের কোনও কথা নেই, যেহেতু মধ্যবিত্ত মানুষের কোনও কথা নেই, বর্গাদারদের কথা নেই, জাল বর্গাদারদের কথা নেই—কিছুই যখন নেই তখন এই ব্যয়-বরাদ্দকে সমর্থন করতে পারছি না। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি। বন্দেমাতরম।

[4-50—5-00 P.M.]

**শ্রী জয়কেশ মুখার্জি ঃ** মাননীয় সভাপাল মহাশয়, যে বাজেট উপস্থিত হয়েছে তা সমর্থন করে আমি দু-একটি কথা বলতে চাই। সমস্ত কথা বললেই যে সবটা ওঁরা বুঝবেন তা নয়, কিরণময়বাবু বললেন যে ভাগচাষীদের নামে রেকর্ড করা হচ্ছে এবং ছোট ছোট জমির মালিক যাদের জোতদার বলা হচ্ছে তাদের উপর অত্যাচার করা হচ্ছে। জোতদার কাকে বলে, কৃষক কাকে বলে তা তিনি কতদূর জানেন তা জানি না, ভূমির সঙ্গে কার কি সম্পর্ক সেটা দ্বারাই এটা নির্ধারিত হয়। যার জমি কম সে যদি চাষ না করে জমি অপরকে ভাগে দেয় তাহলে তাকে কি বলা হবে? তারা কি কৃষক? সুতরাং এটা বোঝা দরকার কাকে জোতদার বলে, কাকে কৃষক বলে, কাকে অকৃষক বলে আরেকটা কথা হল সিলিংয়ের কথা, সিলিং কমেছে এটা তিনি জানেন, অর্থাৎ ৭৫ বিঘা মাথা পিছু যেখানে ছিল এখন সেখানে ১২ থেকে ১৮ একর জমি পরিবার প্রতি সিলিং হয়েছে। কিন্তু জমি কোথায় গেল? হাজার হাজার একর জমি এক-একজন জোতদারদের যা ছিল সেইসব কোথায় গেল, এ বিষয়ে দু-একটি জায়গায় খবর নিলেই বোঝা যাবে। ১৯৬২ সাল থেকে ১৯৭১ সাল পর্যন্ত দেখলে দেখা যাবে কৃষকের জমি অনেক কমে গেছে। কৃষকের সংখ্যা কম হয়েছে এবং তার সংখ্যা হয়েছে ৪৪.৭, ক্ষেত মজুরের সংখ্যা বেড়ে দাঁড়িয়েছে শতকরা ৪২ ভাগ। এই যে কৃষক ধ্বংস হল সেগুলি এর সঙ্গে যোগ করলে দেখব যে বর্ধমানে অনেক বড় বড় জমিদার আছে, সেখানে এখন শতকরা ৫ ভাগ লোকের হাতে ৫০ ভাগ জমি আছে এবং শতকরা ৪০ ভাগ মানুষের কোনও জমি নাই। এই জমি কোথায় আছে তা এ থেকেই বোঝা যাবে। বীরভূমে খন্ডগ্রামে গেলে বুঝতে পারবেন সেখানে ৬টা পরিবারের হাতে ৪৯ ভাগ জমি আছে আর

৫৬·ভাগ পরিবারের হাতে ২.২৫ ভাগ জমি আছে। বীরভূমের জয়কৃষ্ণপুরে গেলে দেখবেন ১৫টা পরিবারের হাতে ৪২.৫৫ ভাগ জমি আছে, আর ৪০.৬৩ ভাগ পরিবারের হাতে ৪ ভাগ জমি আছে। জাতীয় নমুনা সমীক্ষায় দেখা গেছে ৫০.৭৪ ভাগ পরিবারের হাতে ৪ ভাগ জমি আছে এবং ৪০ ভাগ পরিবারের হাতে জমি আছে ৪৬.৮ ভাগ। তাহলে জমি কোথায় আছে, সেটা চিন্তা করতে হবে। সাত্তার সাহেব বললেন তাঁরা যে জমিদারি আইন পাস করেছেন সেটাই আমরা চালাচ্ছি সুতরাং সমস্ত কৃতিত্বই কংগ্রেসের। কংগ্রেসের কৃতিত্ব হচ্ছে যে সিলিং বেঁধে দেওয়া হল কিন্তু জমি পাওয়া গেল না। জমিগুলি ভগবানের মতো অদৃশ্য হয়ে যায় না। সুতরাং এইগুলি দেখলেই বোঝা যাবে জমির যদি সিলিং কমিয়ে দেন তাহলেও জমি পাওয়া যাবে না, এইরকম ব্যবস্থা আইনের মধ্যে কোথাও আছে। আরও যদি কমিয়ে দেওয়া যায় তাহলে একই অবস্থা হবে অর্থাৎ জমি পাওয়া যাবে না। নন্দবাবু বললেন ওঁদের ওখানে নানারকম ঘটনা ঘটছে, আমরা জানি নামে-বেনামে অনেক জমি রাখা হয়েছে।

বিরাট বিরাট জমিদার ছিলেন তাদের পরিবারগুলি ভাগ হয়ে ছোট ছোট জমিদার হয়ে গেছে। এখন আর বড় জমিদার নেই, এখন ছোট ছোট জমিদার তাদের জোতদার বলা হয় কিন্তু একই পরিবারের হাতে জমি আছে। সুতরাং সিলিং কমিয়ে দিয়েই জমি সমস্যার সমাধান হবে না। সাত্তার সাহেব বললেন কংগ্রেসের কৃতিত্ব কিন্তু আমি বলছি দিনের পর দিন কৃষকের হাত থেকে যে জমি চলে গেল এই কৃতিত্ব কে নেবে? নিশ্চয় কংগ্রেসকে নিতে হবে। সুতরাং তাঁদের এমন একটা আইন যা দিয়ে কৃষককে রক্ষা করা গেল না। এইদিক থেকে কৃষকের সর্বনাশ তাঁরা করছেন। তারা এতদিন জমিদারকে খুঁজে পেত, জমি দেখতে পেত, জমিদারদের বিরুদ্ধে সংগ্রাম করতে পারত, কিন্তু আজকে এমন আবরণ দেখা হয়েছে যাতে সেই জমি তারা দেখতে পাচ্ছে না, শত্রুকে চিনতে পারছে না। সুতরাং আপনারা যে ব্যবস্থা করে গেছেন তা থেকে উদ্ধার পাবার উপায় নেই। সেজন্য আমি বলছি শত্রুকে খুঁজে বার করা হোক এবং তার বাবার কি সম্পত্তি ছিল যা সে কয় ছেলের নামে শেয়াল, কুকুর ইত্যাদির নামে ভাগ করে রেখেছেন। আমরা তাই কৃষককে বলছি এইগুলি তোমরা খুঁজে বার কর যেগুলি তোমাদের জমি। আজকে আরও কতকগুলি জিনিস বলা হয়েছে যেগুলি বোঝার দরকার আছে। কৃষক কেন জমি হারাল? জমিদারদের অত্যাচার রদ হয়নি, বিশেষ করে ভাগচাষীদের উপরে। আইন হয়েছে ভাগচাষী তিনভাগ ফসল পাবে কিন্তু খুব কম জায়গায় তারা এটা পায়। খুব কম জায়গায় আইন মেনে ভাগ চাষী উচ্ছেদ করা হয়, কারণ যেখানে কৃষক আন্দোলন হয় সেখানে তারা ভাগচাষ বোর্ডের বে-আইনি রায়ের বিরুদ্ধে আন্দোলন করতে পারে, যেখানে কৃষক অসংগঠিত সেখানে প্রতিরোধ হয় না। অতএব দেখা যাবে জমিদার জোতদাররাই আইন মানে না। তাহলে কৃষক কেন আইন মানবে? একদিক থেকে আপনারা পিটোবেন আর তারা পিঠ পেতে দেবে এ জিনিস হয় না।

[5-00—5-10 P.M.]

সুতরাং ঐ লাঠি টাটি বা হরেকৃষ্ণবাবু কি বলে ছিলেন একথা বলে পার পাবার

রাস্তা নেই। একটা দিন আসছে যেটা হচ্ছে সংকটের দিন এবং তারজন্য আপনাদের তৈরি হতে হবে। হয়, আপনারা তাদের দাবি দাওয়া মেনে নিন, তাদের সঙ্গে মিলিমিশে যান—আর না হলে সেদিন কিন্তু ভয়ানক একথা মনে রাখতে হবে। আরেকটা সমস্যা রয়েছে এই যে জমিগুলো ভাগ বাটরা হয়ে গেল তার ফলে কোনটা কার জমি সেটা বুঝতে পারছি না। সরকারের ব্যবস্থার ফলে কিছু কিছু কাজ হয়েছে, যেমন সেচ ব্যবস্থা হয়েছে, সারের ব্যবস্থা হয়েছে, কৃষির জন্য যন্ত্রপাতি হয়েছে। কিন্তু আমরা দেখছি এইগুলির সুযোগ নিয়ে এই সমস্ত জমিদাররা একটা নতুন কায়দায় মজুর খাটিয়ে চাষ করছে। অর্থাৎ একটা নতুন ঢং বা কায়দা হয়েছে। আপনারা যদি মনে করে থাকেন এটা গণতান্ত্রিক ব্যবস্থা তাহলে ভুল হবে। তাঁরা যে মজুর দিয়ে কাজ করায় তাদের কি কোনও নিরাপত্তা আছে? তারা কি বাঁচার মতো মজুরি পায়? না, না, পায় না। তারা অত্যন্ত দুস্থ এবং আজকের দিনে দু টাকা আড়াই টাকা দিয়ে তাদের কাজ করান হয়। চাষের সময় তাদের দিয়ে কাজ করানো হয় এবং তখন বাজারে ৮/১০ টাকা মজুরি থাকা সত্ত্বেও তাদের সেটা দেওয়া হয় না। তারা ওই ২ টাকা/আড়াই টাকা মজুরিতেই খাটবে। তারপর, এই যে মিশ্র অর্থনীতি এসেছে এখানে একটা নতুন জিনিস দেখছি যাদের কম জমি রয়েছে সেই সমস্ত গরিব কৃষকরা সেচ ব্যবস্থা, সারের ব্যবস্থা থাকা সত্ত্বেও তারা সেটা ব্যবহার করতে পারে না। বেশি জমির মালিক সেখানে গিয়ে বলছে ওটা থেকে আমাকে ভাগ দাও, আমি তোমাকে দুমণ ফসল দেব। কাজেই এইভাবে জোতদারদের ঘরে ফসল চলে যাচ্ছে এবং সেটা তারা মজুত করার ফলে আমাদের দেশে খাদ্য সংকট বারে বারে হয়েছে এবং এখনও হচ্ছে। খাদ্য ব্যবস্থা ভূমি ব্যবস্থার সঙ্গে জড়িত রয়েছে কাজেই এই ভূমি ব্যবস্থার সুরাহা করতে না পারলে খাদ্য ব্যবস্থার সমাধান আমরা করতে পারব না। এই দিক থেকে জমির সমস্যা যে একটা মস্তবড় সমস্যা হয়ে রয়েছে সেটা আমরা সকলেই জানি। আমাদের দেশের কৃষকরা যে দরিদ্র সেটা আমরা জানি। পশ্চিমবাংলায় শতকরা ৭০ জন মানুষ দারিদ্র সীমার নিচে বাস করে এবং সারা ভারতবর্ষে প্রায় ওই একই অবস্থা। আমাদের দেশে কৃষি প্রধান অথচ কৃষকদের এমনভাবে শোষণ করা হয়েছে যে তাদের ক্রয় ক্ষমতা নেই। এই যে বিরাট বিরাট তাজমহল করা হল, টাটা, বিড়লার এই যে কলকারখানা গড়ে উঠল সেগুলি আজকে বন্ধ হয়ে যাচ্ছে কারণ ক্রেতা নেই। মালিকদের মনে এতটুকু দয়া, করুণা নেই যে তারা মজুরদের বাঁচাবে। তারা মজুরদের লে-অফ করছে, ছাঁটাই করছে, যারা বেকার তারা কাজ পাচ্ছে না এবং যারা কাজ করছে তাদের মধ্যে আবার হাজার হাজার লোক ছাঁটাই হয়ে যাচ্ছে। কৃষকদের জমির ব্যাপারে যদি না দেখা হয়, বড় জমির যে সব সমস্যা আছে সেদিকে যদি নজর না দেওয়া হয় এবং যারা সত্যিকারের চাষ করে সেই সমস্ত ছোট মানুষদের বড় বড় জমিওয়ালাদের জমি নিয়ে যদি ভাগবাটোয়ারা না করেন গরিবদের মধ্যে, তাহলে জমির সমস্যার সমাধান হবে না। বামফ্রন্ট সরকার নিশ্চয়ই সেদিকে কিছুটা অগ্রসর হয়েছেন এবং কিভাবে অগ্রসর হওয়া যায় সেই সম্বন্ধে পথও বলে দিয়েছেন। ভাগচাষীদের কিছুতেই উচ্ছেদ করা যাবে না। সেদিন দেখা গেল যে ৬৭ কৃষকের রেকর্ড আছে অথচ সেখানে সত্যাগ্রহ করা হল। প্রফুল্লবাবু বলেছিলেন জনতা পার্টির পক্ষ

থেকে যে ব্যাপকভাবে উচ্ছেদ করা হচ্ছে, অথচ সি.পি.এম যে সমস্ত জমি লুকানো আছে তার কথা বলেছে বলে তিনি যে সি পি এম পার্টি বাজি করছে। হ্যাঁ আমরা পার্টিবাজি করব, এটা নন্দবাবু জেনে রাখুন। গরিব কৃষকদের জমি দেওয়া যদি পার্টিবাজি হয় তা হলে আমরা পার্টিবাজি করব। সাধারণ লোক আমাদের দিকে চলে আসবে সঙ্গে থাকবে, আপনারা একলা থাকবেন। আজকে শুনুন মেদিনীপুরের খবর সেখানে ১৬টি আসনে পঞ্চায়েত নির্বাচন হয়েছে তারমধ্যে ১৪টি আমাদের পার্টি জিতেছে, একজন সি পি আই আর একজন নির্দল। আপনাদের পার্টির একজনও হয় নি এটা জেনে রাখুন। কাজেই ঐসব দলবাজি, অমুক-তমুক বলে বাঁচতে পারবেন না, সাধারণ মানুষের সঙ্গে থাকলে আপনারা বাঁচতে পারবেন, না হলে আপনারা শেষ হয়ে যাবেন, এটা জেনে রাখুন।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় সভাপতি মহাশয়, বিরোধীদলের প্রথম বক্তা জনতা পার্টির সদস্য তিনি বললেন যে মন্ত্রী মহাশয়ের বক্তব্যের মধ্যে কিছু নেই এবং তিনি এড়িয়ে গেছেন। কিন্তু এই যে লাল-হলদে বই তিনি দিয়েছেন সেই বইটিতে মন্ত্রী মহাশয় প্রত্যেকটি ক্ষুদ্র চাষী, মাঝারি চাষীদের কথা বিশেষভাবে বলেছেন। এই সরকার এই বছরের মধ্যে কত টাকা খরচা করবেন কি তাদের নীতি, কি তাদের লক্ষ্য সেগুলি বাজেটের বইয়ের মধ্যে দিয়েছেন। সেই বইগুলি যদি পড়তেন তাহলে বিস্তৃতভাবে সব কিছু জানতে পারতেন। কিন্তু তা না করে মন্ত্রী মহাশয়ের ভাষণ শুনে তার উপর আলোচনা করতে উঠে তিনি বললেন যে মন্ত্রী মহাশয়ের বক্তব্যের মধ্যে কিছু নেই। কিন্তু বাজেটের সমস্ত বইগুলি যদি ডিটেলস পড়তেন তাহলে দেখতে পেতেন যে সমস্ত তথ্য সেখানে রয়েছে। কোথায় কত টাকা খরচা হবে, কিভাবে খরচা হবে, সব কিছুই তার মধ্যে আছে। সেসব পড়াশুনা না করে এখানে এসে বিরুদ্ধ বক্তব্য রেখে গেলেন। যাই হোক যে কথা বলা হয়েছে সেই অপারেশন বর্গা সম্বন্ধে সেটা আমি বলতে চাই। এই অপারেশন বর্গা হচ্ছে তাড়াতাড়ি কাজ করবার একটা পদ্ধতি। এখানে জেনারেলভাবে নোটিশ দেওয়া হয়, ইন্ডিভিজুয়াল নোটিশ দেওয়া হয় না। এটা একটা টেম্পোরারী ব্যাপার। এই টেকনিক্যাল দিক থেকে আমরা যদি ল্যান্ড রিফর্মস অ্যাক্ট সেইভাবে পাস করতাম জেনারেল নোটিশ দিয়ে করা যাবে তা হলে আর কিছু বক্তব্য থাকত না। ইকনমিক সার্ভে রিপোর্ট-এ আছে এবং কেন্দ্রীয় সরকার ল্যান্ড রিফর্মস অ্যাক্ট-এর ৯ নম্বর শিডিউল তুলে দেওয়ার কথা ভাবছেন।

[5-10—5-20 P.M.]

অর্থাৎ যাতে করে—কংগ্রেসও করেছে আগে, জনতা ভাবছে। তার কারণ হচ্ছে সমস্ত ভারতবর্ষের ল্যান্ড টু দি টিলার্স যেটা মহাত্মা গান্ধীর কথা, ওঁরা ভুলে যান, অর্থাৎ ঐ গান্ধীবাদকে ওঁরা বাদ দিয়ে অর্থাৎ ওটা ওঁরা বরবাদ করে দিয়েছেন। ল্যান্ড টু দি টিলার্স সেই শ্লোগানটা হল গান্ধীজীর। সুতরাং আজকে যদি টিলার্সের ল্যান্ড বিনয় বাবু দিতে চান তাতে এত আপত্তিটা কোথায় আমি মিঃ চেয়ারম্যান, স্যার, কথাটা বুঝতে পারছি না। ল্যান্ড টু দি

টিলার্স বর্গাদারদের দিতে কেন ওঁদের আপত্তি হচ্ছে, এত চিৎকার কেন হচ্ছে সেটা আমি কিছুতেই বুঝতে পারছি না। মাননীয় চেয়ারম্যান, স্যার, উনি যে কথা বলছেন সেই কথা অপারেশন বর্গা নিয়ে পশ্চিমবাংলায় যে ঘটনা যেটা নিয়ে তাঁরা কোর্টে গিয়েছেন, কোর্ট বলছে যে এটা কিছু না, এটা রেকর্ড করা যাবে, নোটিশটি কেবল দিতে হবে ইন্ডিভিজুয়াল কেসে যদি আমরা এটা একটু অ্যামেন্ডমেন্ট করে দিই এবং যদি আজকে পশ্চিমবাংলার মানুষ চায় তাহলে সাধারণভাবে আমরা এই রকম নোটিশ দিয়ে অপারেশন বর্গাদার করতে পারি। কারণ গরিব মানুষদের জন্য আপনারা দেখেছেন যে আমরা প্রতিদিন দু'হাজার করে বর্গা রেকর্ড করেছি যা পশ্চিমবাংলায় এর আগে কেন, শুধু পশ্চিমবাংলায় বা বলি কেন, সমস্ত ভারতবর্ষের কোনও প্রদেশে এই রেকর্ড হয়নি।

(নয়েজ)

একটু দয়া করে শুনুন, দিস ইজ নট পার্লামেন্টারি প্র্যাকটিস, ইউ উইল গেট ইয়োর চান্স, মাননীয় সভাপতি মহাশয়, এঁরা যে রেকর্ডের কথা বলছেন, যদিও এখানে কেন্দ্রীয় সরকারের রিপোর্ট, আপনার কাছে কেন্দ্রীয় সরকারের ইকনমিক সার্ভের সেই রিপোর্টটা আমি কোট করছি যে আজকে ভারতবর্ষে দীর্ঘদিন ধরে, ৩০ বৎসর কংগ্রেস শাসন করে লক্ষ লক্ষ একর জমি তারা ডিস্ট্রিবিউট করতে পারেনি, Out of early 46 lakh acres which have been declared surplus, only 25 lakh acres have been taken possession and 16 lakh acres have so far been distributed. This is the pitiable condition in India in the diffrent states. এবং আজকে কেন্দ্রীয় সরকার উপলব্ধি করছে, পশ্চিমবাংলার সরকার আজকে সেই কথা উপলব্ধি করছে যে আজকে যদি ল্যান্ড ঠিকমতো ডিস্ট্রিবিউট না হয়, ইউনিফর্ম যদি না হয় তাহলে দেশের উৎপাদন বৃদ্ধি সম্ভব নয়। মিঃ চেয়ারম্যান, স্যার, এটা গুরুত্বপূর্ণ ঘটনা, সেইদিক আজকে মাননীয় বিরোধী পক্ষের সদস্যদের কি করে জমি উদ্ধার করা যাবে। কারণ অধিকাংশ কংগ্রেস দলে যারা রয়েছে তারা তো হাতির নামে, ঘোড়ার নামে, ছাগলের নামে জমি চুরি করে রেখেছিলেন। মাননীয় মন্ত্রী মহাশয় আজকের যে তথ্য দিয়েছেন সেই তথ্য দিয়ে এখানে উনি কিছু জমি উদ্ধার করেছেন এবং দেখতে পাচ্ছি যে পশ্চিমবাংলাতে এখানে ইনজাংশনের কথা বললেন, বললেন হাইকোর্ট হচ্ছে। আমরা কংগ্রেসের বিরোধী দলের সদস্য বলছি মামলা গিয়ে হাইকোর্টে হচ্ছে। আমরা ক্ষমতায় আসার পর আগে যেখানে ২ লক্ষ মামলায় ইনজাংশন ছিল এখন সেটা কমে গিয়ে আজকে ১ লক্ষ ৬৬ হাজারে এসেছে। এই সরকার এখন একজন হোল টাইমার রেখেছেন, সেখানে লিগ্যাল সেল করে এই সব মামলা নিষ্পত্তি করার জন্য একজন হোল টাইম কমিশনার রেখেছেন এবং এইভাবে ল্যান্ড রিফর্মস এর কাজগুলি সুসম্পন্ন করা হচ্ছে। আপনারা বলছেন যে এই আইনটা আপনাদের, সাত্তার সাহেব বললেন যে এটা আমরা করেছি। কিন্তু ওঁরা যে আইনটা করেছিলেন সেটা কোনও দিন কার্যকর করেননি, কারণ কার্যকর করতে গেলে কি হয় তাঁরা জানেন তাই এটা কার্যকর করা হয়নি। তাই

এখন লক্ষ লক্ষ একর বেনামি জমি পশ্চিমবাংলায় উদ্ধার হচ্ছে এবং তা এই সরকারের আমলেই হচ্ছে।

সুতরাং সেখানে কংগ্রেস রচিত আইনে ত্রুটি থাকার ফলে ২ লক্ষ মামলাতে ইনজাংশন ছিল, এই সরকারের জন্য ইনজাংশন হয়নি, সুতরাং যদি ত্রুটি থেকে থাকে, সেই ত্রুটি হল কংগ্রেস আমলের রচিত আইনের ত্রুটি। আমাদের মাননীয় মন্ত্রী মহাশয় দুই একটি অ্যামেন্ডমেন্ট এনে কিছু কিছু পরিবর্তন করেছেন এবং বর্গাদারদের স্বার্থ রক্ষার জন্য চেষ্টা করেছেন এবং তিনি একথাও তাঁর ভাষণে বলেছেন যে, যে সমস্ত পরিবর্তন করা দরকার, সেটা এখনও করতে পারিনি কিন্তু ভাবছি এবং করব। ল্যান্ড রিফর্মস সম্পর্কে আসল উদ্দেশ্য হল ল্যান্ড যাতে টু দি টিলার্স হয়, যারা সত্যিকারের ভাগচাষী, সে হিসাবে যাতে তারা রেকর্ড হয়, ভূমিহীন যাতে ভূমি পায়। বহু জমি আজকে বেনামিতে হাতির নামে ছাগলের নামে ঢুকিয়ে রেখে দেওয়া হয়েছে এবং যে সমস্ত জিনিস এইভাবে করে রাখা হয়েছে গত ৩০ বছর ধরে, সেটা কেন্দ্রীয় সরকারের যে রিপোর্ট তাতেও দেখলাম, সেখানে দেখলাম ৪৬·লক্ষ একরের মধ্যে মাত্র ১৬ লক্ষ একর পজেশন নেওয়া হয়েছে সর্বভারতে, মাত্র পজেশন নেওয়া হয়েছে, জমি যা ভেস্ট করেছে সে সম্পর্কে এই সরকারের প্রগতিশীল নীতির ফলে মামলা আমরা কমিয়ে এনেছি, আজকে ১৯৭৮ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত যে পরিসংখ্যান তাতে দেখলাম এই সরকারে ৯৬৮৬৭৫ একর জমি বর্তেছে। আমরা দেখেছি নানাভাবে যে জমিগুলি কৃষিযোগ্য সেগুলি উদ্ধার করা হয়েছে, তবু মাননীয় সভাপতি মহাশয়, সরকার সেখানে ক্ষান্ত হননি, সরকার প্রগতিশীল আরও অনেক কাজ করেছেন, শুধু যে বর্গাদার রেকর্ড করেছেন তাই নয়, আইন সংশোধন করে শুধু যে বর্গাদার, ভাগচাষী তাদেরই ব্যবস্থা করেছেন তা নয়, এই সরকারের বর্গাদারদের রেকর্ড এবং আগেকার সরকারের বর্গাদার রেকর্ড পদ্ধতি দেখলে পাবেন, অপারেশন বর্গা চালু হবার প্রতিদিন ২ হাজার করে বর্গাদার রেকর্ড হয়েছে এবং যে সমস্ত টিলার্স আছে তাদের বর্গাদার তৈরি করে দিয়েই ক্ষান্ত হননি, কি করে সেই বর্গাদাররা আর্থিক সাহায্য পাবে, যাতে করে তারা লাঙল কিনতে পারে, গরু কিনতে পারে, চাষ করতে পারে, সার পায়, সেই সমস্ত বন্দোবস্ত করে দিয়েছেন, বর্গাদাররা যাতে ঋণ পায় তার ব্যবস্থা করেছেন। আমরা দেখেছি কেন্দ্রীয় সরকার-এর রিপোর্টে সমগ্র ভারতবর্ষে ১৩ থেকে ১৪ কোটি টাকা ফিনান্সিয়াল অ্যাসিস্ট্যান্স উইকার সেকশনকে দেবার প্রপোজাল রয়েছে। আমরা চাইছি যারা গরিব মানুষ, মেহনতি মানুষ ভূমিহীন মানুষ তাদের উন্নতি করার জন্য, তারজন্য প্রগতিশীল আইন করার জন্য চেষ্টা হচ্ছে। আমরা জানি দার্জিলিংকে আগে এই ওয়েস্ট বেঙ্গল ল্যান্ড রিফর্মস অ্যাক্টের আওতা থেকে বাদ দেওয়া হয়েছিল, কিন্তু দার্জিলিং পর্যন্ত এই আইন এক্সটেন্ড করার ফলে, সেই জায়গার কয়েকশ একর জমি এসেছে। মাননীয় সভাপতি মহাশয়, এই সরকারের নতুন করে দার্জিলিং-এ আইন এক্সটেন্ড করার ফলে সেখানকার চা বাগিচার ২৭০০ একর উদ্বৃত্ত জমি আমরা পেয়েছি, গত এক বছরের মধ্যে।

তাছাড়া আমরা দেখলাম ১৯৫৩ সালে পশ্চিম বাংলা সম্পত্তি গ্রহণ আইনে ৫৪ হাজার একর জমি আমরা উৎবৃত্ত পেয়েছি।

[5-20—5-30 P.M.]

পশ্চিমবঙ্গ সরকার এই সমস্ত জমি ভেস্ট করেছে এবং যার ফলে আমরা উদ্বৃত্ত জমি অনেক বেশি পরিমাণে পেয়েছি আগের সরকারের চেয়ে, বিগত সরকারের চেয়ে এবং আমরা সেইগুলো গরিব মানুষদের দিতে পারব এবং ডিস্ট্রিবিউশনের কাজও আমাদের ত্বরান্বিত করতে হচ্ছে এবং এই সরকার নীতি গ্রহণ করেছেন আমরা নতুন করে অ্যাডভাইসারি বোর্ডের কথা বলেছি। ওঁরা দলবাজির কথা বললেন, যদি দলবাজি করা হত তাহলে এই সরকার পঞ্চায়েত নির্বাচন করার আগে কয়েক লক্ষ যে জমি ছিল তা বন্দোবস্ত করে দিতে পারতেন। কিন্তু পঞ্চায়েত নির্বাচন, হয়েছে, তাদের সমস্ত উদ্বৃত্ত ও জমি তাদের নির্বাচিত প্রতিনিধিদের মাধ্যমে দেওয়ার নীতি ঘোষণা করেছেন এবং আমাদের মন্ত্রী মহাশয় এটা ঘোষণা করেছেন। আজকে পশ্চিমবাংলায় আমরা কি দেখতে পাচ্ছি, ভেস্টেড ল্যান্ডের ক্ষেত্রে ওঁনারা কি করেছেন, আর আমরা কি করেছি। ১৯৬৭-১৯৬৯ সাল যে সময়টা আপনারা সবচেয়ে বেশি ভয় পান, সেই সময় যুক্তফ্রন্ট সরকারের সময় পশ্চিমবাংলায় ওই হাতি-কুকুরের নামে যে জমি ছিল সেই জমি উদ্ধার করে ৫ লক্ষ একর জমি সরকারে বর্তেছিল ওই কয়েক মাসের মধ্যে। আর আপনারা যখন ওয়াংচু কমিশনে লিপ্ত ছিলেন, সেই সময় ১৯৭২-৭৭ সালে ৫ বছরে মাত্র ১.৫ লক্ষ অর্থাৎ দেড় লক্ষ একর মাত্র উদ্বৃত্ত জমি আদায় করেছেন। এই আপনারা করেছেন, ৫ বছরে দেড় লক্ষ মাত্র উদ্বৃত্ত জমি উদ্ধার করতে পেরেছেন, বেনামি জমি উদ্ধার করতে পেরেছেন এবং এই বছর আগস্ট, ১৯৭৭ থেকে ডিসেম্বর, ১৯৭৮ পর্যন্ত প্রায় ৫০ লক্ষ একর, এই মাত্র কয়েক মাসের মধ্যে অর্ধ লক্ষ একর জমি উদ্ধার করেছি এবং পশ্চিমবাংলায় একটা নতুন গণ জাগরণ এসেছে। কিন্তু মন্ত্রী মহাশয়কে দু-একটা বিষয়ে লক্ষ্য রাখতে অনুরোধ করব। পশ্চিমবাংলায় এই তথ্য এক দিক থেকে ঠিকই যে আজকে ১৬ লক্ষ যে ক্ষেত মজুর ছিল, তার সংখ্যা বাড়ছে এবং আজকে সেটা ২২ লক্ষ ক্ষেত মজুর হয়েছে কয়েক বছরে। মাননীয় সভাপতি মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে এইটুকু লক্ষ্য রাখতে বলব যে আজকে পশ্চিমবাংলায় ক্রমবর্ধমান ক্ষেতমজুরের সংখ্যা কেন বৃদ্ধি হচ্ছে। আজকে বহু প্রান্তিক চাষী, গরিব চাষী ক্ষেত মজুরে পরিণত হচ্ছে। যেটা ১৯৭৭ সালে ছিল ১৬ লক্ষ, দু' বছরে বাড়তে বাড়তে ২২ লক্ষে গিয়ে দাঁড়িয়েছে। তার মানে প্রান্তিক চাষী, গরিব চাষী ক্ষেত মজুরে পরিণত হচ্ছে। এই অবস্থার কারণ অনুধাবন করতে হবে এবং এই ক্ষেত মজুরের সংখ্যা যাতে বৃদ্ধি না হয় সেদিকে দৃষ্টি দিতে হবে। মাননীয় সভাপতি মহাশয়, একথা সত্য বর্গা রেকর্ডের ব্যাপারে কিছু কিছু অ্যানোমলিস আছে। সেটা সিমপ্লিফিকেশন করার দরকার আছে এবং যখন কমপ্রিহেনসিভ অ্যাক্ট যখন তৈরি করবেন তখন আইনে এই প্রভিসন যাতে থাকে তা তিনি লক্ষ্য রাখবেন। যাতে করে পশ্চিমবাংলায় নতুন করে ল্যান্ড রিফর্মস অ্যাক্ট যখন হবে তখন বর্গাদারদের রেজিস্ট্রেশনের যাতে সিমপ্লিফিকেশন

হয় সেদিকে লক্ষ্য রাখবেন। দ্বিতীয় কথা, রেস্টোরেশন অফ ল্যান্ড আমরা করেছি। এটা বছরের পর বছর করতে হয়। এটা পারমানেন্টভাবে করতে হবে। তৃতীয় কথা আমরা যেটা বলতে চাইছি, West Bengal Premises tenant Act. সেটাও একটা প্রগতিশীল দৃষ্টিভঙ্গি থেকে আইনের পরিবর্তন করার দরকার আছে। এখানে যে প্রভিসন আছে ইজেক্টমেন্টের ব্যাপারে সেটার ব্যাপারে চিন্তার দরকার আছে। আমরা দেখি বহু সাধারণ মানুষ-এর উপর ল্যান্ড ওনাররা অত্যাচার করে। কয়েকদিন জনৈক জনতা বন্ধু এই ব্যাপারটা উত্থাপন করেছেন। সেটা আজকে দরকার আছে। এই কথা বলে আমি এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** হয়ে গেছে আপনি এবার বসুন।

**Shri Anil Mukherjee :** On a point of order, Sir. While I was delivering speech an honourable member was passing a running commentary. This is not a proper form or a proper manner on the part of an honourable member. Under rule 325 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly he cannot do so.

**Mr. Chairman :** This is not a point of order. You were allotted fifteen minutes time and on your request I had given you plenty of time.

Now, Shri Nathaniel Murmu.

**শ্রী নাথানিয়াল মুর্মু ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আজকে আমাদের মাননীয় ভূমি রাজস্ব মন্ত্রী শ্রী বিনয় চৌধুরি মহাশয় যে ব্যয় বরাদ্দ উত্থাপন করেছেন তাকে সমর্থন করতে গিয়ে আমি কয়েকটি কথা এই সভায় নিবেদন করতে চাই। কংগ্রেস পক্ষের এবং অন্যান্য বিরোধী পক্ষের বক্তৃতা শুনে আমি অবাক হয়ে গেলাম। এই অপারেশন বর্গার ওঁনারাই অর্থাৎ কংগ্রেসরাই সূত্রপাত করেছিলেন এই কথাটা ওঁনারা আজকে ভুলে যেতে চাচ্ছেন। ভূমি সংস্কার আইনে ভাগচাষীদের বর্গা রেকর্ড করাবার ব্যবস্থা আগে থেকেই ছিল। সেই সময় কংগ্রেস সরকার বিধান দিয়েছিলেন যে জে.এল.আর ও এই বর্গা রেকর্ড করবেন। কিন্তু আসলে জে.এল.আর.ও-দের কোনও ক্ষমতাই দেওয়া হয় নি দীর্ঘ দিন ধরে শুধু একটা ইস্তাহার ছেড়ে দিয়েছিলেন। এবং যার ফলে ভাগচাষীরা উচ্ছেদ হতে লাগল। ঐ সমস্ত জোতদার বড় বড় জমির মালিক তারা সব আধিয়ারদের জমি থেকে উচ্ছেদ করে দিতে লাগল ঐ কংগ্রেস সরকারের অব্যবস্থার জন্য ভূমি রাজস্ব মন্ত্রী একথা নিশ্চয় জানেন। একটা কথা এখানে নিবেদন করব এবারে মন্ত্রী মহাশয় যে সংক্ষিপ্ত ভাষণ দিয়েছেন আমি তার তারিফ করি। আজকে সারা ভারতবর্ষে ভূমি আন্দোলন. একটা বিশেষ মোড় নিতে চলেছে।

এখানে হঠাৎ মন্তব্য করা সমীচীন নয়। এবারে জনতা পার্টির পক্ষ থেকে চরণ সিং যে বাজেট পেশ করেছেন তাতে পরিস্কার যে ভারতবর্ষে গণতন্ত্রের প্রসারের সময় ক্যাপিটালাইজেশন অব ল্যান্ড করে জমি ছড়িয়ে দেবার চেষ্টা করা হয়েছে। ভূমি আর ভূমি হিসাবে থাকবে না ভূমি এখন খাদ্য উৎপাদক হিসাবে ক্যাপিটালাইজেশন অব ল্যান্ড হিসাবে থাকবে। কিছু কৃষক থাকবে এবং একটা কুলাক শ্রেণীর সৃষ্টি করা হবে। এখানে দেখতে পাচ্ছি অনিবার্য কারণে ভাগচাষী ক্ষেতমজুরে পরিণত হয়ে যাবে। কিন্তু বামফ্রন্ট সরকারের নীতি ঠিক উল্টো। ভাগচাষীদের আমরা টিকিয়ে রাখার চেষ্টা করছি। এবারে অপারেশন বর্গা যেভাবে হচ্ছে তাতে আমরা আশা করেছিলাম যে এ বছরের মধ্যে পশ্চিমবাংলায় সমস্ত বর্গা শেষ হয়ে যাবে। কিন্তু আমি এখানে এ বিষয়ে বিশেষ আশঙ্কা প্রকাশ করছি। আমি ভূমি রাজস্ব মন্ত্রীকে এ বিষয়ে আলোকপাত করার জন্য অনুরোধ করছি। শুনছি নাকি ব্যাঙ্কগুলির উপর একটা নির্দেশ গেছে আমরা অপারেশন বর্গাদের যে ব্যাঙ্ক থেকে লোন দেবার চেষ্টা করছি এই পশ্চিমবাংলার ক্ষেত্রে যাতে না পায় তার চেষ্টা করা হচ্ছে। আমরা গ্রামের ভাগচাষীদের মঙ্গলের জন্য ব্যাঙ্ক থেকে যে লোন দেবার ব্যবস্থা করেছিলাম সেই মঙ্গলের পথে একটা বাধার সম্ভাবনা দেখা দিয়েছে। জনতা পার্টির সদস্যরা এখানে রয়েছেন তাঁরা বলুন কি ব্যাপার এবং আপনারা বলুন ব্যাঙ্কগুলির কাছে এই রকম নির্দেশ রিজার্ভ ব্যাঙ্ক থেকে যেন না আসে এবং যদি আসে একথা আমি বলে দিচ্ছি যে আমরা তার জন্য রুখে দাঁড়াব।

[5-30—5-40 P.M.]

কিন্তু বামফ্রন্ট সরকার যে মঙ্গলজনক বিধান গ্রামের মানুষের জন্য করতে চাচ্ছেন সেটা যাতে সাফল্যমন্ডিত হয় তার জন্য আপনারা চেষ্টা করবেন। মাননীয় চেয়ারম্যান, স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় ভূমি ও ভূমিরাজস্ব মন্ত্রীকে পরে একটি বিশেষ বিষয়ে সচেতন হতে বলছি। স্যার, আপনি জানেন যে পেয়ে হারানোর চেয়ে না পাওয়ার দুঃখ অনেক বেশি, যদি কিছু না পায় তার জন্য দুঃখ হবে ঠিকই। কিন্তু পাবার পরে যদি হারায় তাতে দুঃখ বড় সাংঘাতিক। ভূমি সংস্কার আইনের ক্ষেত্রে তেমনি হচ্ছে। কংগ্রেস আমলের একটি বিধান এই ভূমি সংস্কার আইনের ক্ষেত্রে আজও চালু আছে। সরকারে জমি ভেস্ট করলে সেই জমি এক্স-মিলিটারি ম্যানদের দিতে হবে। বর্তানো জমি চাষীদের অ্যালট করা হয়েছে এবং অ্যালট করার পরে চাষীরা হাল দিচ্ছে, পাট্টা পাবার মুখে, হঠাৎ হুকুম জারি হয়েছে এই জমি মিলিটারিদের দেওয়া হয়েছে। পাট্টার সব কাগজপত্র মিলিটারিদের দখলে চলে গেল। গতবারের বাজেটে আমি এই বিষয়ে মাননীয় ভূমি ও ভূমি রাজস্ব মন্ত্রীকে বলেছিলাম কিন্তু কিছুই ব্যবস্থা নেওয়া হয়নি। আমরা জানি এক্স মিলিটারিম্যানরা যুদ্ধ ক্ষেত্রে ছিলেন, তারা ক্ষতিগ্রস্ত হয়েছেন। কিন্তু তাদের জন্য তো অন্য জায়গা আছে। যেখানে প্রচন্ড ভূমি ক্ষুধা আছে, যেখানে ভূমিহীন চাষীদের ভূমি দেবার জন্য জমি পাওয়া যাচ্ছে না, সেখানে যাতে এইভাবে মিলিটারিম্যানদের ভাগে জমি না যায় তার ব্যবস্থা আপনি করবেন এবং এক্স মিলিটারিম্যানদের কোথাও জমি দেওয়া যায় কিনা চিন্তা করতে হবে। আর যেটুকু জমি মিলিটারিদের দেওয়া হয়েছে সেটা

ফিরিয়ে নিয়ে অন্য কোথাও দেওয়া যায় কিনা সেটা ভেবে দেখতে হবে। ভূমি সংস্কার আইনের ২০(ক)-৩ উপধারা অনুসারে বিরোধীয় সালিসীর নিষ্পত্তির ভার পঞ্চায়েত সমিতিকে দেওয়া হয়েছে। ধান কাটার ব্যাপারে সরকার থেকে নির্দেশ দেওয়া হয়েছিল যে ধান চাষ করেছে সেই ধান কাটবে। এই নিয়ে যে বিরোধ দেখা দিয়েছিল পঞ্চায়েত সমিতি সেটা কার্যকর ভাবে মোকাবিলা করেছে। কিন্তু অসুবিধা হচ্ছে পঞ্চায়েত বসলেও জে.এল.আর.ও সব সময় হাজির থাকতে পারছে না। জে.এল.আর.ও-দের অনেক রকম কাজ থাকে। একটি মাত্র ব্লকে একজন জে.এল.আর.ও অফিসার থাকেন, কোনও কোনও জায়গায় আবার দুটি ব্লক মিলিয়ে একজন জে.এল.আর.ও. অফিসার আছেন। এই কাজ যদি সুষ্ঠুভাবে সম্পন্ন করতে চান তাহলে প্রতি ব্লকে দু-জন করে জে.এল.আর.ও সমতুল্য অফিসার আপনাকে নিয়োগ করতে হবে, যাদের এই কাজ হবে। দ্বিতীয়ত আপনি জানেন পঞ্চায়েত সমিতিকে অনেক কাজ করতে হয়। পঞ্চায়তের নানা রকম কাজ, অন্যান্য গঠনমূলক কাজ তাদের করতে হয়। তার সঙ্গে যদি আবার এই জমি সালিসীর ব্যাপারটি জুড়ে দেন তাহলে ওঁদের পক্ষে সেটা করা সম্ভব নয়। গৃহস্থালির কাজ করবে, তার সঙ্গে আবার এই কাজও তাদের করতে হবে—তাই আমার কথা হল তাদের যদি একটু খাবারের ব্যবস্থা করে দেন তাহলে ভাল হয়। তার কারণ জমি সালিসীর ব্যাপারে তারা ট্রাইব্যুনালের কাজ করছেন। জে.এল.আর.ও অফিসাররা অ্যালাওয়েন্স পান, সেখানে পঞ্চায়েত সমিতির সদস্যদের শুকনো মুখে বসে থাকতে হবে। তারাও বিচার করবে, সব কিছু করতে অথচ শুকনো মুখে বসে থাকবে এটা হয় না। তাই আমি অনুরোধ করব ল্যান্ড অ্যান্ড রেভিনিউ ডিপার্টমেন্ট থেকে তাদের জল খাবারের ব্যবস্থা করে দেবেন। আর একটি খুব গুরুত্বপূর্ণ বিষয় হচ্ছে ভেস্টেড জমির উপর ইনজাংশন হয়েছে। এই ইনজাংশন হবার ফলে যে জমিতে চাষীরা দিয়েছিল, তারা দখল করেছিল সেই জমি থেকে চাষীরা উৎখাত হয়েছে, কিন্তু জায়গার দখল ছাড়েনি, এমন অবস্থা হয়েছে। এই ব্যাপারে চাষীরা রুখে দাঁড়িয়েছে। আমাদের বামফ্রন্ট সরকারের নির্দেশ হচ্ছে আমরা আইন অনুযায়ী চলব। কিন্তু সেই আইন অনুযায়ী চলতে গিয়ে আমরা দেখছি ইনজাংশন করা জমি থেকে ইনজাংশন ভেকেট হচ্ছে না এবং বছরের পর বছর জোতদাররা সেখান থেকে ফসল নিয়ে যাচ্ছে। এই রকম একটা অসহনীয় অবস্থার মধ্যে চাষীরা রয়েছে। স্যার, আপনি দীর্ঘদিন ধরে কৃষক আন্দোলনের সঙ্গে যুক্ত আছেন এবং আপনার অভিজ্ঞতা আছে, আপনিও কৃষক আন্দোলন করেছেন। আপনি জানেন এখানে মার্কটাইম করা শক্ত। চাষীদের যে জমির ক্ষুধা আছে তার নেতৃত্ব দিয়ে সেখান থেকে সরিয়ে দিতে গেলে দু-একটি বিচ্ছিন্ন ঘটনা ঘটছে—এইগুলি হবে। কাজেই হাইকোর্টের ইনজাংশনগুলি তাড়াতাড়ি যাতে নিষ্পত্তি হয় তার চেষ্টা করতে হবে এবং মামলাগুলি তৎপর যাতে নিষ্পত্তি হয় তার চেষ্টা করতে হবে। কেন্দ্রীয় সরকারের আইন দপ্তরের সঙ্গে এই ব্যাপারে যোগাযোগ করে হাইকোর্টে বেশি বিচারক নিয়োগ করে যাতে এই ইনজাংশন ভেকেট করা যায় তার ব্যবস্থা করুন। আমার শেষ কথা হচ্ছে এই, ভূমিসংস্কার বিভাগের কর্মচারিদের উৎসাহ দেবার ব্যবস্থা করতে হবে। ভূমি ও ভূমি রাজস্ব দপ্তর হল পশ্চিমবাংলার মধ্যে সবচেয়ে গুরুত্বপূর্ণ দপ্তর।

পশ্চিমবাংলার শতকরা ৭০ জন গ্রামের মানুষ এই দপ্তরের দিকে তাকিয়ে আছে। এই দপ্তরের উপর থেকে নিচু পর্যন্ত কর্মীদের কাজের কোনও ইনসেন্টিভ নেই। অন্য দপ্তর থেকে নিয়ে আসেন কর্মী, আবার কিছুদিন কাজ করে চলে যান। পুলিশ সার্ভিস যেমন আছে, মেডিক্যাল সার্ভিস যেমন আছে, অ্যাডমিনিস্ট্রেশন কর্মকর্তাদের যেমন অ্যাডমিনিস্ট্রেটিভ সার্ভিস আছে, তেমনি এই ল্যান্ড অ্যান্ড ল্যান্ড রেভিনিউ ডিপার্টমেন্ট সার্ভিস হওয়া দরকার। গতবার বাজেটেও আমি এই কথা বলেছিলাম যে আপনি ল্যান্ড অ্যান্ড ল্যান্ড রেভিনিউ ডিপার্টমেন্ট সার্ভিস দপ্তর খুলুন।

এই দপ্তরের নিম্নতম কর্মচারিদের অভিজ্ঞতার ভিত্তিতে প্রমোশন দিয়ে উপরে তুলুন তাহলে কার্যকর অফিসার আপনি পাবেন। ফুড অ্যান্ড সাপ্লাই ডিপার্টমেন্টের একজন কর্মচারীকে হঠাৎ নিয়ে এসে বসিয়ে দিলেন, তার কোনও অভিজ্ঞতা নেই এই ভূমি সংস্কারের কাজে কাজেই সে এক বছরে কিছুই করতে পারবে না। সেখানে তার কোনও ইনসেন্টিভেরও ব্যবস্থা নেই কাজেই সে চেষ্টা করবে প্রমোশন নিয়ে অন্য দপ্তরের চলে যেতে। সুতরাং আমার বক্তব্য হল, এই ভূমি সংস্কার দপ্তরকে যদি যথেষ্ট গুরুত্বপূর্ণ দপ্তর বলে আমরা মেনে নিই তাহলে এর একটা স্বতন্ত্র সার্ভিস থাকা উচিত। সেখানে যত অভিজ্ঞ কর্মী থাকবেন বা যত তাড়াতাড়ি আপনি অভিজ্ঞ কর্মীদের সেখানে আনতে পারবেন তত তাড়াতাড়ি আমরা ভূমি সংস্কারের কাজ করতে পারব। তারপর বেনামী জমি দখলের কথা অনিলবাবু বলেছেন, জয়কৃষ্ণবাবুও বলেছেন, আপনি নিজেও যথেষ্ট জানেন। আমি দু-একটি নির্দিষ্ট ঘটনার কথা বলব। আমরা যে সংগঠনের সঙ্গে যুক্ত—সংযুক্ত কৃষাণ সভা—সেই সংগঠনের পক্ষ থেকে আগেও বলেছি, আপনার গোচরেও এনেছি কতকগুলি ব্যাপার কিন্তু কোনও সুরাহা হচ্ছে না। আমি সুন্দরবনের একটি ঘটনার কথা বলছি। গোসাবা থানার দক্ষিণ রাধানগর অঞ্চলে এই কলকাতারই একজন বড় জোতদার আছেন তার নাম হচ্ছে কৃষ্ণমোহন মুখার্জি। তিনি আলিপুর কোর্টের উকিল, বেনামি করে প্রায় দু' হাজার বিঘা জমি তিনি আটকে রেখেছেন। সেখানে অন্নপূর্ণা ফার্মিং অ্যান্ড ফিশারিস এই নাম দিয়ে, দেবত্তর করে, নিজের স্ত্রীর নামে এবং আরও অনেকের নামে বেনামি করে তিনি জমি আটকে রেখেছেন এবং এইভাবে দু' হাজার বিঘা জমি তিনি আটকে রেখেছেন। তিনি কোন দলের আমি জানি না কিন্তু এ সম্পর্কে একটি নির্দিষ্ট অভিযোগ আমরা এনেছি। এইরকম অনেক ঘটনার কথা গতবার বিশ্বনাথবাবুও এনেছিলেন। এই ঘটনাগুলির তদন্ত হওয়া দরকার। সেখানে তদন্ত হয়ে কার্যকর ব্যবস্থা যাতে গ্রহণ করা হয় তারজন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব। কিন্তু যদি দেরি হয় এবং সেখানে যদি চাষীরা এগিয়ে যায়—আপনাদের, আমাদের, ফরোয়ার্ড সংগঠনের চাষীরা যদি এগিয়ে যায় তাহলে অন্যায় কিছু করবে না। কারণ তাদেরও অপেক্ষা করার একটা সীমা আছে। তবে এইসব করতে গেলে আপনাকে সতর্কভাবে এগুতে হবে। কারণ আমরা জানি, দ্বিতীয় যুক্তফ্রন্টের আমলে এই জমির ব্যাপার নিয়ে সারা ভারতবর্ষে ওঁরা আলোড়ন তুলেছিলেন এই বলে যে পশ্চিমবঙ্গে আইন শৃঙ্খলা নেই এবং সেই অজুহাতেই এখানে এই পশ্চিমবাংলায়

রাষ্ট্রপতির শাসন হয়েছিল। আমাদের বন্ধুদের মধ্যে কেউ কেউ এখনও সেই সুযোগ নেবার চেষ্টা করছেন। অবশ্য আমি জনতা দলের বন্ধুদের কথা বলছি না কিন্তু কংগ্রেস দলের লোকরা সব সময় আমাদের বদনাম রটানোর জন্য তৎপর। কাজেই আমি বলব, ধীরে হোক কিন্তু বলিষ্ঠ পদক্ষেপ নেওয়া দরকার। মাননীয় সভাপতি মহাশয়, আমার জেলার আর একটি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করব। পশ্চিমদিনাজপুর জেলায় সেখানে কলকাতা থেকে শিলিগুড়ি পর্যন্ত যে ন্যাশনাল হাইওয়ে নং ৩৪টি গিয়েছে এর মাঝখানে ইসলামপুর এবং রায়গড়ের মাঝখানে বিহারের একটা অংশের মধ্যে দিয়ে সেটা গিয়েছে—কিষানগঞ্জের ওখানে। সেই রাস্তাটি সোজা করার একটি পরিকল্পনা পশ্চিমবঙ্গ সরকারের আছে। রায়গঞ্জের কিছু দূরে দোমোহনী থেকে রাস্তাটি হয়ে গুঞ্জরিয়া পর্যন্ত সোজা একটি রাস্তা করার পরিকল্পনা আছে। কিন্তু সেই কাজটি হচ্ছে না যেহেতু আপনার বিভাগের লোকরা সার্ভে করতে পারছে না। তাতে সবচেয়ে বড় অসুবিধা সেখানে কোনও ম্যাপ নেই। বিহার থেকে সেই ম্যাপ না আসার ফলে কর্মচারিদের সেখানে গিয়ে অনেক খুঁজে, অন্য লোকদের কাছ থেকে ম্যাপ যোগাড় করে সার্ভে করতে হচ্ছে। অথচ দুটি রাজ্য-বিহার এবং পশ্চিমবঙ্গ-ভারতবর্ষের মধ্যে। কাজেই একটা রাজ্য থেকে আর একটি রাজ্যে কেন ম্যাপ আসছে না সেটা আমি বুঝতে পারছি না। এই রাস্তাটি যদি হয় তাহলে কলকাতা থেকে শিলিগুড়ি পর্যন্ত আমরা পশ্চিমবঙ্গের ভেতর দিয়েই যেতে পারব। সেখানে বিহারের মধ্যে দিয়ে দু' মাইল যাবার জন্য যে কাস্টমের গাড়ি চেকিং ইত্যাদির ঝামেলা থাকে এই রাস্তাটি হয়ে গেলে সেই ঝামেলা আর থাকবে না। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করব, এই রাস্তাটির ব্যবস্থা যাতে তাড়াতাড়ি হয় তারজন্য ব্যবস্থা করুন। পরিশেষে আমি একটি ক্ষোভের কথা বলছি। আমরা আশা করেছিলাম, ওয়েস্ট বেঙ্গল ফার্ম হোল্ডিং অ্যামেন্ডমেন্ট বিল এবারে বিধানসভায় আসবে কিন্তু দুঃখের সঙ্গে জানাচ্ছি সিলেক্ট কমিটির কাজ এগোয়নি। আমি যেটুকু খবর জানি তাতে বলতে পারি সেখানে তিনটি মাত্র ক্লজ সিলেক্ট কমিটি করেছেন। এটা করতে বোধ হয় জুন মাস হয়ে যাবে। ভূমি সংক্রান্ত দপ্তরের কাজ এত শ্লথ গতিতে হলে হবে না। জমি-জমার ক্ষেত্রে যে একটা বিরাট পরিবর্তন আপনি আনতে চাইছেন, যার রূপরেখা আমরা কিছুটা পেয়েছি সেই আইনটা যদি আপনি পশ্চিমবাংলায় করতে পারেন তাহলে পশ্চিমবাংলার ভূমি ব্যবস্থায় একটা বৈপ্লবিক পরিবর্তন না হোক, বিরাট পরিবর্তন হবে।

[5-40—5-50 P.M.]

কাজেই এই সিলেক্ট কমিটির কাজ যাতে তাড়াতাড়ি করা যায় এবং জুন মাস কি তার আগে এই সিলেক্ট কমিটির সুপারিশ গুলি এনে বিধানসভায় পাস করা যায় তার জন্য অনুরোধ জানিয়ে এবং এই ছোট্ট এবং সুন্দর বাজেটের জন্য আপনাকে অভিনন্দন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এ পয়েন্ট অব ইনফরমেশন, স্যার, এই

মাত্র খবর পেলাম যে পার্লামেন্টের ৩ জন এম.পি.-র টীম মরিচঝাঁপির অত্যাচারের কাহিনী দেখার জন্য এসেছেন। আমরা বিধানসভার সদস্য হিসাবে তাঁদের স্বাগত জানাচ্ছি।

(গোলমাল)

**শ্রী সন্তোষ রানা ঃ** মাননীয় সভাপতি মহাশয়, পশ্চিমবাংলা তথা ভারতবর্ষের ভূমি সংস্কারের যে সমস্যা আছে, এটা কৃষকদের প্রতি একটা ন্যায় বিচারের সমস্যা নয়। যাঁর খাটে জমিতে, ফসল ফলায় তারা ভাল থাক—এই যে মানবিক অধিকার বা ন্যায় বিচারের ব্যাপার, এটা তা নয়। আমাদের অন্ধ সামন্ততান্ত্রিক যে ভূমি ব্যবস্থা গোটা ভারতবর্ষে আছে তাতে আমূল ভূমি সংস্কারের উপর প্রকৃত পক্ষে আমাদের যে সমাজ কাঠামো সেটা পাল্টান না পাল্টান এটার উপর নির্ভর করছে। একটা পিছিয়ে পড়া দেশ প্রায় দুই শত বছর ঔপনিবেশিক শাসনের ভিতর দিয়ে গেছে, এই রকম একটা দেশ কি করে নিজের পায়ে দাঁড়াতে পারবে? সে নিজের পায়ের উপর দাঁড়াতে পারবে যদি সে স্বাধীন ভাবে একটা নিজস্ব অর্থনীতি এবং স্বনির্ভর অর্থনীতি গড়ে তুলতে পারে, সাম্রাজ্যবাদী প্রভাব থেকে মুক্ত হতে পারে। সেটা করার জন্য যদি সে চেষ্টা করে তাহলে তাকে নিশ্চয়ই একটা স্বনির্ভর অর্থনীতি গড়ে তুলতে হবে। আর সেটা যদি তাঁকে গড়ে তুলতে হয় তাহলে তাকে ভূমি সংস্কার করতে হবে। কারণ শুধু মাত্র ভূমি সংস্কারের মাধ্যমেই কৃষি উৎপাদন বৃদ্ধি পেতে পারে এবং শিল্পের জন্য প্রয়োজনীয় যে বাজার সেই বাজার আসতে পারে তাহলে কৃষকদের অবস্থার উন্নতি হবে, দেশের বেশির ভাগ মানুষের অবস্থার উন্নতি হবে। সুতরাং ভূমি সংস্কার করা বা না করা এটা কোনও মানুষের প্রতি আমরা ন্যায় বিচার করলাম বা না করলাম সে প্রশ্ন নয়। এটা হচ্ছে একটা দেশ বা গোটা জাতি তাঁদের প্রতি যে সামগ্রীক দায়িত্ব যে সমাজ কে আমরা এগিয়ে নিয়ে যাব কি না সেই প্রশ্ন। সেদিক থেকে চিন্তা করলে দেখা যাবে যে আমাদের দেশের ভূমি সংস্কার করার জন্য কতকগুলি আইন কংগ্রেস আমলে তৈরি হয়েছিল। কিন্তু সেই আইনগুলির কি অবস্থা সেটা যাঁরা আইন করেছিলেন তাঁরা এবং আমরা সকলেই জানি। যে আইনগুলি তৈরি হয়েছিল সেগুলি বইয়ের মধ্যেই থেকে গিয়েছিল। সাধারণ ভাবে সেগুলির দ্বারা কৃষকের কোনও উপকার হয়নি। এর কারণ কি? এর কারণ হিসাবে বলা যায় যে তখনকার যে সরকার ছিলেন সেই সরকারের ভূমি সংস্কার করার ইচ্ছা কম ছিল। শুধু এটাই কি কারণ? তা নয়। যে কাঠামোর মধ্যে আইনগুলি তৈরি হয়েছিল এবং যে কাঠামো এই আইনগুলি ইমপ্লিমেন্ট করতে যাচ্ছিল সেই গোটা কাঠামো গড়ে উঠেছিল একটা আধা সামন্ততান্ত্রিক ব্যবস্থার মধ্যে থেকে। আপনি অফিসার বলুন আর আমলাই বলুন যে যন্ত্র সেই গোটা মেশিনারিটাই সার্ভ করেছে একটা পার্টিকুলার ক্লাশকে, এ ফিউডাল ক্লাশকে। স্বভাবতই তার মধ্য দিয়ে ভূমি সংস্কার হয়ে যাবে এটা আশা করা উচিত নয়। বর্তমান বামফ্রন্ট সরকার আসার পর ১ বছর বা তার কিছু বেশি সময় হয়েছে এবং সেই আইনগুলি প্রয়োগ করার ক্ষেত্রে আরও অভিজ্ঞতা হয়েছে। সেই অভিজ্ঞতাটা কি রকম? সেটা হচ্ছে খাস জমি যেগুলি সরকারের হাতে বর্তেছিল সেগুলি যারা ভূমিহীন তাঁদের দেওয়া হয়নি। বর্তমান

সরকারের জানা আছে যে যাঁরা টাকা পয়সা দিতে পেরেছিল এল.আর.ও কমিটিগুলিকে বা কংগ্রেসি লিডারদের বা তহশীলদারদের তাঁদের জমিগুলি দেওয়া হয়েছে। বর্তমান সরকার বলেছিলেন যে বেআইনিভাবে যেগুলি পাট্টা দেওয়া হয়েছে সেগুলি বাতিল করে দেওয়া হবে এবং সেগুলি সত্যিকারের যাঁরা ভূমিহীন তাঁদের দেওয়া হবে। আজকে সরকার কি বলতে পারবেন যে, কটা বে-আইনি পাট্টা বাতিল করা হয়েছে? সারা পশ্চিমবাংলাব্যাপী খুব একটা বড় আমার অভিজ্ঞতা নেই, কিন্তু আমার যেটুকু অভিজ্ঞতা তাতে দেখতে পাচ্ছি যে, একটাও বে-আইনি পাট্টা বাতিল হয়নি। যদিও কৃষক সংগঠন গুলি সমস্ত বে-আইনি পাট্টা বাতিল করার দাবিতে ডেপুটেশনে গিয়েছে, দরখাস্ত জমা দিয়েছে, বিভিন্ন আন্দোলন করেছে, তথাপি একটাও বাতিল হয়নি। সেই রকম ধরুন অপারেশন বর্গা, এটা একটা ভাল কাজ এবং এর মধ্যে দিয়ে প্রকৃত চাষীদের স্বার্থ রক্ষিত হবার একটা প্রচেষ্টা শুরু হয়েছে। কিন্তু অপারেশন বর্গার উদ্দেশ্য খালি এটা নয় যে, এখন যারা বর্গাদার আছে তাদের নাম রেকর্ড করা, অপারেশন বর্গার এটাও উদ্দেশ্য যে, গত ৪/৫ বছর বা তার আগে যে লক্ষ লক্ষ বর্গাদার উচ্ছেদ হয়ে গেছে তাদের বসানো। সেই উচ্ছেদ হয়ে যাওয়া বর্গাদারদের ১৯(খ) ধারায় আবার রেকর্ড করার বন্দোবস্ত আছে। কিন্তু আমার অভিজ্ঞতা যা তাতে আমি দেখছি কোনও জায়গায় সেই ১৯(খ) ধারার বিচার হচ্ছে না এবং কোথাও হলেও ইমপ্লিমেন্টেশন হচ্ছে না। আমরা সরকারের বিজ্ঞাপন দেখেছি যে, সরকার আইনের মাধ্যমে এগুলি করে দেবেন বলছেন। আমরা বিজ্ঞাপন দেখছি, সরকার ভূমি সংস্কার করতে চান, সরকারকে সাহায্য করুন। আমি এই অ্যাটিচুডের বিরোধিতা করছি। সরকার করতে পারবেন না। সরকারের বলা উচিত ছিল আমূল ভূমি সংস্কারের জন্য আপনারা নিজেরা তৈরি হোন, সরকার আপনাদের সাহায্য করবেন। অথচ আমরা পশ্চিমবঙ্গ সরকারের বিজ্ঞাপন দেখছি, সরকারকে সাহায্য করুন, সরকার ভূমি সংস্কার করবেন। সরকার করে দেবেন, আর কৃষকরা সাহায্য করবে, এই এ্যাটিচুড আমার মনে হয় কৃষক আন্দোলনের ক্ষেত্রে আমাদের যে কাজ, তাকে ধ্বংস করে দেবেন। এই অ্যাটিচুড কৃষকদের নিষ্ক্রিয় করে দেবে, সরকারি যন্ত্রের উপর তাদের নির্ভরশীল করে দেবে এবং এই সরকারি যন্ত্র দিয়ে কোনও ভূমি সংস্কারই—কংগ্রেসি আমলে যা হয়েছে তার চেয়ে মার্জিনাল, সামান্য কিছু ছাড়া বেশি কিছু করতে পারবেন না। এর ফলে দেখা যাবে ২/৩ বছরের মধ্যে কৃষক সংগঠন গুলি নিষ্ক্রিয় হয়ে গিয়েছে। পুরোপুরি তারা সরকারি যন্ত্রের উপর নির্ভরশীল হয়ে যাবে এবং পরে একটা সময়ে আবার তাদের উপর আক্রমণ আসবে এবং তখন তারা ভেঙ্গে পড়বে, এই পরিস্থিতির দিকে তারা যাবে। মাননীয় সভাপতি মহাশয়, এই কাঠামোর মধ্যে আমরা দেখতে পাচ্ছি আইন হচ্ছে, তথাপি খাস জমির ক্ষেত্রেও ইনজাংশন হচ্ছে আবার বর্গাদারদের ক্ষেত্রে বর্গা চাষের ব্যাপারেও হাই-কোর্ট হচ্ছে, ফলে অপারেশন বর্গা কার্যকর হচ্ছে না। বুঝলাম যে, এই ব্যবস্থায় এর মধ্যে দিয়ে কিছু জমি আসবে। কিন্তু এর থেকেও বড় কথা পশ্চিমবাংলার কৃষক, ক্ষেতমজুর, গরিব চাষী, মাঝারি চাষী তারাই আমূল ভূমি সংস্কারের শক্তি, তাদের ইনিসিয়েটিভ বাড়ানো দরকার, তাদের উদ্যোগ বাড়ানো দরকার। তা যদি বাড়ানো যায় তাহলে সরকার ভূমি সংস্কার করতে না

পারলেও দাবি করতে পারবেন, আমরা কৃষকদের ঐক্য বিল্ড আপ করতে পেরেছি, কৃষকদের উদ্যোগ, ইনিসিয়েটিভ বাড়াতে পেরেছি, কৃষকদের সংগ্রামে অনুপ্রাণিত করতে পেরেছি। যদি কৃষি বিপ্লব নাও হয় তাহলেও এর দ্বারা সে কাজকে এগিয়ে নিয়ে যেতে পারতেন। আমি আবার অপারেশন বর্গার ব্যাপারে যাচ্ছি। এই কাজে অনেক ভুল-ভ্রান্তি হচ্ছে, সরকারের নজর পড়ছে না। শুধু সরকারের নজর দিলেই হবে না। এই বিষয়টি যেসব রাজনৈতিক পার্টিগুলির দ্বারা পরিচালিত হচ্ছে তাদেরও এদিকে যথেষ্ট নজর দেওয়ার প্রয়োজন আছে। ১৯৭৭ সালে যখন লোকসভার নির্বাচন হয়েছিল তখন সমস্ত শাসক পার্টি গুলি, সি.পি.আই(এম) আর.এস.পি. ফরোয়ার্ড ব্লক প্রভৃতি সমস্ত শাসক পার্টির কোনও সংগঠন ছিল না। আমরা দেখেছি কায়েমী স্বার্থ যে পার্টি গভর্নমেন্টে থাকে তাদের দিকে ঝুঁকে পড়ে। তারপর বিধানসভার নির্বাচন এবং পঞ্চায়েত নির্বাচনের সময় বিভিন্ন কায়েমী স্বার্থের লোকেরা এই সমস্ত বিভিন্ন পার্টির মধ্যে আশ্রয় গ্রহণ করেছে এবং করে তারা বহু জায়গায় অপারেশন বর্গাকে বাঞ্চাল করে দিচ্ছে। আমাদের অভিজ্ঞতা থেকে এটা আপনাদের গ্রহণ করতে হবে না, হিসাব এটা বলছে, আপনারা নিজেদের অভিজ্ঞতা থেকে বিচার বিবেচনা করে দেখুন। পঞ্চায়েত নির্বাচনের মুখোমুখি যে সমস্ত লোক আপনাদের কাছে এসে জড় হচ্ছে, তাদের শ্রেণী চরিত্র কি? কি তাদের ক্লাশ? সেই ক্লাশ বিশ্লেষণ করুন। কেউ কেউ ঝান্ডা ধরল অমনি কমরেড হয়ে গেল, সুতরাং তাদের বিরুদ্ধে অপারেশন বর্গা হবে না। **(শ্রী জয়ন্ত বিশ্বাস ঃ আপনাদের দলেও গিয়েছে)** হয়ত ঢুকেছে। কিন্তু কায়েমী স্বার্থের লোকেরা শাসক পক্ষেই যেতে ভালবাসে, বিরোধী পক্ষে যেতে চায় না, এটাই সাধারণ নিয়ম।

[5-50—6-00 P.M.]

এটা একটা সাধারণ নিয়ম। তা সত্ত্বেও কায়েমী স্বার্থের লোকেরা আমার দলে আসার চেষ্টা করেছে। কেউ যে আসেনি সে কথা আমি জোর করে বলতে পারছি না। কারণ এটাই নিয়ম যখন যে দল শক্তিশালী থাকে, যে সংগঠন যেখানে শক্তিশালী থাকে সেখানে এইসব লোকরা ঢুকে পড়ে। আজকে এটা কর্তব্য প্রত্যেকটি কৃষক সংগঠনে, যারা কৃষক আন্দোলন করছে, কৃষক সংগঠন করছে তাদের প্রত্যেকের এটা কর্তব্য বিশেষ করে যারা রাজনৈতিক দলে আছেন তার থেকেও সরকারি দলে যাঁরা আছেন তাঁদের এটা বিশেষ করে দেখা কর্তব্য। কারণ সেখানে গেলে সুযোগ সুবিধাটা বেশি পাবে। জে.এল.আর.ও তাদের কথা বেশি শোনে, কে.জি.ও.রা তাদের কথা বেশি শোনে, বিরোধী পক্ষের কথাগুলো তারা শুনতে চায় না। সুতরাং কৃষক আন্দোলনে বিরাট একটা বিভেদ সৃষ্টি হয়েছে। এটা যদি বেড়ে চলে তাহলে কি হবে? যারা মিত্র শ্রেণীর লোক—কেউ একজন ক্ষেতমজুর বা কেউ একজন গরিব চাষী যে ৯ বছর ধরে বর্গাচাষ করছে—আমি এই রকম একটা উদাহরণ দিচ্ছি—তার অন্য কোনও জমিজমা নেই, তার নিজের একবিঘাও জমি জায়গা নেই, কিন্তু তিনি শাসক পার্টির অন্তর্ভুক্ত নন, এই কারণে তার জমি জোর করে কেড়ে নেওয়া হয়েছে। কারা কেড়ে নিয়েছে তাও আমি জানি। তারা নতুন এই ধরনের দলে ভেড়ার লোক। তারা জোর করে তাদের

জমি কেড়ে নিয়েছে, এই ধরণের কান্ড কারখানা পশ্চিমবঙ্গের বিভিন্ন জায়গায় আজকে হচ্ছে। এই ব্যাপারে গভর্ন্মেন্টের নজর দেওয়া উচিত। এই গভর্নমেন্ট পরিচালনা করছেন যে রাজনৈতিক দলগুলো তাদের বিশেষভাবে নজর দেওয়া উচিত। যদি কোনও কিছু করার সদিচ্ছা তাদের থাকে। আমি আরেকটা বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি, সেটা হচ্ছে খাস জমি, বিক্রি হয়ে যাওয়া—জমি খাস হয়েছে জমিদার সেই জমি সঙ্গে সঙ্গে বিক্রি করে দিয়েছে। এই বিক্রি কাদের করেছে? বিক্রি হয়ত একজন মাঝারি চাষীকে বা হয়ত একজন ধনী চাষীকে, এইভাবে জমিগুলো বিক্রি হয়েছে। আজকে সেই জমির লিস্টে, এক নং খতিয়ানে পাওয়া যাচ্ছে, স্বভাবতই চাষীরা সেই জমি দখল করতে যাচ্ছে ফলে ওখানে সংঘর্ষ বাধছে। একদিকে ক্ষেতমজুর গরিব চাষী অন্যদিকে মাঝারি চাষী বা ধনী চাষীদের মধ্যে সংঘর্ষ বাধছে। মাঝখান থেকে জমিদার বেঁচে যাচ্ছে জমি যে বিক্রি করল সে ওখান থেকে বেঁচে যাচ্ছে। এখানে গভর্নমেন্ট কোনও আইন করতে পারেন কিনা দেখুন এটা নিশ্চয় করতে হবে। কারণ এটা যদি না করা হয় তাহলে কৃষকরা বলতে পারে, কৃষক সংগঠনগুলো বলতে পারে ঠিক আছে যার জমি যে বিক্রি করেছে তার জমি দখল করব, ঐ মাঝারি চাষীর জমি দখল করব না। এটা বললে হবে না, এটা বললে আইনে বেধে যাবে সুতরাং আইনে এমন একটা বন্দোবস্ত করা উচিত যাতে জমি যারা বিক্রি করেছে তাদের পানিশমেন্ট হতে পারে বা তাদের জমিগুলো কেড়ে নেওয়া যেতে পারে। কারণ এই রকম জমির পরিমাণ—বিক্রি হয়ে যাওয়া খাস জমির পরিমাণ অনেক। আরেকটা ব্যাপার আমি বলছি সেটা হচ্ছে দেবত্ব সম্পত্তির ব্যাপার। গোটা পশ্চিমবাংলার এই দেবত্বের নাম করে কি পরিমাণ জমি জমিদার জোতদাররা ধরে রেখেছে আমি জানি না তবে আমার ঝাড়গ্রাম মহকুমায় দেবত্ব এবং মিতাক্ষরার নাম করে হাজার বিঘা পর্যন্ত জমি এখন পর্যন্ত আটকে রেখে দিয়েছে এক একজন লোক। আইনত ঐগুলো আটকে রেখে দিয়েছে কারোর কিছু করার নেই। এইগুলো ভেস্ট হয়নি। সুতরাং দেবত্ব এবং মিতাক্ষরা এই আইনগুলো সম্পর্কে কোনও কিছু করা যাবে কিনা জানি না, কনস্টিটিউশনে কি আছে না আছে জানি না তবে এই সম্পর্কে সরকার অন্তত কিছু আইন করুন। আইনগুলোর ব্যাপারে বলছি—এটাও হতে পারে পশ্চিমবঙ্গ বিধানসভা একটা আইন পাস করল এবং সেই আইনটা কোথাও সাংবিধানিক বাঁধায় আটকে গেল বা কোনও আইনের ধারায় আটকে গেল—একটা আইন পাস হবে এই জন্য কেউ আইন তৈরি করেনা। মানুষকে শিক্ষিত করার জন্যও তো আইন তৈরি হয়। আমি পশ্চিমবঙ্গ সরকারের কাছে অনুরোধ করছি যে আপনারা যখন দেখাতে চাইছেন আইনগুলো বাধা হিসাবে কাজ করছে বা সাংবিধানিক কাঠামোগুলো বাধা হিসাবে কাজ করছে, বাস্তবে আপনারা আইনগুলো নিয়ে আসুন, জমির উর্ধ্বসীমার ব্যাপারে আমার কংক্রিট প্রোপোজাল হচ্ছে সেচ এলাকায় ৫ একর এবং অসেচ এলাকায় ৭ একর জমির উর্ধ্বসীমা বেঁধে দিন এবং এই জমির উর্ধ্বসীমার ভিত্তিতে আইন নিয়ে আসুন, দেবত্র সম্পত্তি রাখা চলবে না আপনারা আইন নিয়ে আসুন, অথবা মিতাক্ষরা আইন চলবে না এই ব্যাপারে আইন নিয়ে আসুন, এই আইন যদি রাষ্ট্রপতির অনুমোদন না পায়, বা কেন্দ্রীয় সরকারের অনুমোদন না পায় তখন আপনারা

বলতে পারবেন এই হচ্ছে ব্যাপার, এই আইনগুলো আমরা তৈরি করেছিলাম কৃষকদের স্বার্থরক্ষা করার জন্য কিন্তু এই আইনগুলো যেহেতু আটকে যাচ্ছে স্বভাবতই আমরা এই কাজগুলো করতে পারছি না। এখন কৃষকরা চিন্তা করুক তারা কিভাবে করবে। কিন্তু এই আইনগুলো করতে সরকার এত দ্বিধাবোধ করতেন কেন তা আমি বুঝতে পারছি না। গোটা ভারতবর্ষের কাছে যদি উদাহরণ দেখাতে হয় তাহলে স্ট্যাটাস-কো'র উদাহরণ দেখাবেন। উদাহরণ দেখাতে চাইবেন কিভাবে আমরা পরিবর্তন করার চেষ্টা করছি এবং কিভাবে পরিবর্তনগুলি করতে গেলে বাধাপ্রাপ্ত হচ্ছে। এইআইনের বাধাগুলি ভাঙ্গার ব্যাপারে যে উদ্দীপনা এবং মানুষকে শিক্ষিত করে তোলার জন্য যে উদ্দীপনা সেটা দেখাবার চেষ্টা করবেন। তহশীলদারদের ব্যাপারটা আমি বলি, এই তহশীলদারের একটা অংশ আমি মেজর অংশের কথা বলছি না—একটা মাইনর অংশ তারা দুর্নীতিগ্রস্থ, হাজার টাকা কামিয়েছেন—তাদের মাহিনা ৭০/৮০ টাকা, এক মাসও পাচ্ছে না। তার উপর ৪ একর ৬ একর জমির খাজনা মকুবের ব্যাপার রয়েছে, এর উপর ফ্লাড এলাকায় খাজনা মকুবের ফলে তাদের আদায়ের উপর কমিশন নেই, তাদের কোনও স্ট্যাটাস নেই, তারা কি কর্মচারী তাও ঠিক নেই—তাদের ব্যাপারে একটা কিছু করা উচিৎ। জমি সংস্কার বিভাগের জন্য কৃত্যক তৈরি করুন। একটা আলাদা বিভাগ, আর একটা সার্ভিস তৈরি করা উচিত। ল্যান্ড রিফর্মস সার্ভিসের সাথে যুক্ত যারা—কনস্টিটিউশনে আটকাবে কি না জানি না—গভর্নমেন্টের একটা চিন্তা করা উচিৎ—যারা ফিউড্যাল এক্সপ্লয়টেশনের সাথে যুক্ত সেই সমস্ত লোককে না নিয়ে—আমি জে.এল.আর.ও এবং কে.জি.ও.র মধ্যে দেখেছি যারা ফিউড্যাল এক্সপ্লয়টেশনের সাথে যুক্ত যারা থাকে বা যারা না থাকে এদের মধ্যে ভূমি সংস্কারের ক্ষেত্রে সম্পূর্ণ বিপরীত মনোভাব দেখা গেছে। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নিখিলানন্দ সর :** মাননীয় সভাপতি মহাশয়, আজকে এই সভায় আমাদের মাননীয় ভূমি রাজস্ব মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দ পেশ করেছেন তা আমি সমর্থন জানাচ্ছি এবং সমর্থন জানাতে গিয়ে কিছু কিছু বক্তব্য রাখার প্রয়োজনীয়তা উপলব্ধি করছি। আমি খুব মনোযোগ দিয়ে বিশেষ করে আমাদের বিরোধী দলের বক্তব্য শুনলাম। কংগ্রেস নেতা আব্দুস সাত্তারের বক্তব্য, সুনীতি বাবুর বক্তব্য এবং জনতা পার্টির কিরণময় বাবুর বক্তব্য। তারা কেউই সরাসরি ভূমি সংস্কারের বিরোধিতা করতে পারেন নি, ভূমি সংস্কারের প্রয়োজনীয়তা তারা স্বীকার করেছেন। কিন্তু এমন ভূমি সংস্কার হওয়া চাই—তাদের মতে—ভূমি সংস্কার আইন পাস করা হবে কিন্তু সেই জমি গরিবরা পাবে না, এমন আইন চাই। বর্গাদারদের নাম রেকর্ড করাতে হবে অথচ অপারেশন বর্গা চলবে না—উদ্বৃত্ত আবদার—সোনার পাথর বাটি—এ হয় না। প্রগতিশীল সাজলেও প্রগতিশীল সাজা যায় না—পশ্চিমবাংলার মানুষ নানা আন্দোলনের, নানা অভিজ্ঞতার মধ্য দিয়ে শিখে নিয়েছে, যে, কারা সত্যিকারের প্রগতিশীল আর কারা প্রগতিশীল নয়। তারা জাহির করছেন যে এই ভূমি সংস্কার আইন তারাই পাস করিয়েছেন—আমরা তা অস্বীকার করছি না—কিন্তু আমরা দেখলাম কতযুগ পার হয়ে গেল

গরিবরা জমি পেল না। তারা ঐ ১৯৬৭ সাল থেকে ১৯৭০ সাল পর্যন্ত যে জমি গরিবেরা চাষ করেছিলেন সেই জমি থেকে তাদেরকে উচ্ছেদ করেছেন, গরিবদের পুলিশ লাগিয়ে উচ্ছেদ করেছেন সেইসব জমি থেকে, ভাগচাষীকে উচ্ছেদ করেছে প্রচুর এবং যেসব জমি বে-আইনি বলে প্রমাণিত ছিল সিদ্ধার্থবাবু আর একটি প্রগতিশীল আইন পাস করালেন।

[6-00—6-10 P.M.]

তার ফল কি হল, যত জমি লুকোনো ছিল সেগুলি সব আইনসিদ্ধ হয়ে গেল। এবং তারপর জরুরি অবস্থার সময় পাইলট স্কীম চালু করে সেইসব জমিগুলোকে রেকর্ডভুক্ত করা হল। ১৯৭২-৭৩ সালে যে জমিগুলি বিলি হয়েছে সেইগুলি সব পেয়েছেন বড় বড় জমির মালিকরা। আজকের সরকার সেই সমস্ত জমির পাট্টা উদ্ধার করবার প্রচেষ্টা করছেন। বর্ধমান জেলায় এ জিনিস হয়েছে। অন্যদিকে তাঁরা বলছেন বর্গাদার রেকর্ড করাতে তাঁরা রাজি কিন্তু পদ্ধতিটা পরিবর্তন করা দরকার। এটা কি ওঁদের সত্যি কথা? কংগ্রেসের আমলে তাঁরা হঠাৎ হাজার হাজার প্রচার পত্র বিলি করে বললেন বর্গাদার রেকর্ড কর, সরকার তোমাদের সাহায্য করবে। একদিকে সেই প্রচার পত্র বিলি করা হল, অন্যদিকে সরকারি অফিসার জে.এল.আর.ও এর কাছে নির্দেশ গেল না, এর ফলে বর্গাদার উচ্ছেদ হয়ে গেল। যে সমস্ত বর্গাদার যাদের হাইকোর্টে যাবার ক্ষমতা ছিল তারাই একমাত্র রেকর্ড করতে পারল তারপর ১৯৭৫ সালে নোটিফিকেশনের জন্য পাঠানো হল কিন্তু এমন কায়দায় সরকারি অফিসার ও উকিলবাবুরা ষড়যন্ত্র করলেন যার ফলে সেই নোটিফিকেশন আর বের হল না। এই সরকার আসার পর সেই নোটিফিকেশন জারি হল। মুখে ওঁরা যতই বলুন আসলে ভূমি সংস্কার ওঁরা চান না। ওঁরা এমনই ভূমি সংস্কার করেছেন যার জন্য ক্ষেতমজুরের সংখ্যা বেড়ে গেছে। ১৯৬১ সাল থেকে ১৯৭১ সালের মধ্যে ১৯.৯ থেকে ৩৩.৩ ভাগ ক্ষেতমজুরের সংখ্যা বেড়েছে। ৭১ সালের পর থেকে ধরলে দেখব আজ এটা ৪৫ হয়েছে। পশ্চিমবাংলায় মোট এককোটি আটত্রিশ লক্ষ একর কৃষি যোগ্য জমি আছে। তার বিরাট পরিমাণ জমি আজকে ৪/৫ শতাংশ লোকের হাতে আছে। অন্যদিকে পশ্চিমবাংলার মোট যে ৬০ লক্ষ ৮১ হাজার ফ্যামিলি ইউনিট আছে তার মধ্যে ৩৫ লক্ষ ৪১ হাজার পরিবারের হাতে এক একরের কম জমি আছে। এই বাস্তব অবস্থাটা তাঁরা অস্বীকার করতে পারবেন না। মুখে তাঁরা যতই বলুন যে ভূমি সংস্কার আমরা করব, বে-আইনি কাজ করতে দেব না কিন্তু তাঁরা তা চাননা। দুটো কংগ্রেস এবং জনতার দুটো পার্টির নেতার নাম করব তাঁদের একজন বিধানসভার সদস্য এবং আরেকজন প্রার্থী ছিলেন তাঁদের জমির হিসাবটা একবার শুনুন। বীরভূমে দুবরাজপুরে জনতা পার্টির পরাজিত প্রার্থী এনায়েত করিম চৌধুরি তাঁর ১৮০০ বিঘা জমি আছে, তাঁকে আপনারা বাধ্য করুন আইন সঙ্গত জমি রেখে উদ্বৃত্ত জমি ছেড়ে দিতে। তিনি তাঁর জমি বাঁচাবার জন্য তাঁর স্ত্রীকে পর্যন্ত ডাইভোর্স করেছেন। মোতাহার হোসেন সাহেব কে জিজ্ঞাসা করুন তাঁর কত জমি আছে? মুখে তাঁরা যতই প্রগতিশীলের কথা বলুন আসলে তাঁদের স্বরূপ পশ্চিমবাংলার মানুষ চিনেছে বলে। যাইহোক প্রগতিশীল ভূমি সংস্কার করলে পশ্চিমবাংলার

অর্থনীতিকে চাঙ্গা করা যায় এটা সকলেরই জানা আছে কিন্তু আপনারা তাকে সমর্থন করবেন না, কারণ তাহলে আপনাদের শ্রেণীস্বার্থ বিসর্জন দিতে হবে।

যে শ্রেণীর ওকালতি ঐ পক্ষের লোকেরা করেন তাহলে নিজেদের শ্রেণী স্বার্থ ভুলে যেতে হবে। এই যে একটার পর একটা নির্বাচন হয়ে গেল তাতে তাঁদের শিক্ষা হওয়া উচিত। মেদিনীপুরে জনতার অনেক প্রার্থী বিধানসভায় জিতেছিলেন কিন্তু এর আগের রবিবারে সেখানে পঞ্চায়েত নির্বাচনে ১৬টার মধ্যে ১১টা সি.পি.এম. প্রার্থী জয়ী হয়েছে, তাঁরা কি শুধু ক্ষেত মজুরের ভোটেই জিতেছে? তা নিশ্চয় নয়, হাজার হাজার দরিদ্র, মধ্যবিত্র লোকের ভোট নিশ্চয় পেয়েছেন। অতএব তাঁদের অবস্থা আগামীদিনে কি হবে এই কথা ভেবেই তাঁরা চিৎকার করছেন। অপারেশন বর্গা নিয়ে অনেক কথা বলা হয়েছে, অপারেশন বর্গা কি সেটাই তাঁরা জানেন না। ভাগচাষীর সৃষ্টি কি এই কথা বলেছেন? ভাগচাষী পশ্চিমবাংলায় ছিল, কংগ্রেসের সময়েও ছিল। ভাগচাষী যাঁরা দীর্ঘদিন ধরে কাজ করে আসছেন তাঁরা রেকর্ড করাবেন তাতে আপত্তির কি আছে জানি না। মিথ্যা বর্গাদার করা হয়েছে সেসব অসত্য কথা। ভূয়ো বর্গাদার আমরা করি না। ৭২ থেকে ৭৭ সালের মধ্যে কিভাবে নিজের জ্ঞাতিকে বর্গাদার দেখিয়ে তাদের নামে জমিগুলি করানো যায়, প্রকৃত বর্গাদারের নামে মিথ্যা মামলায় জড়িয়ে তাকে আসামী করে জেলখানায় পুরে রাখা যায় তার ফসল লুঠ করা যায় ইত্যাদি সব সেই সময় হয়েছিল। আর আজকে বলছেন আমরা নাকি অপারেশন বর্গার নাম করে মিথ্যা বর্গাদারদের প্রশ্রয় দিচ্ছি, এর চেয়ে অসত্য কথা আর হতে পারে না। আগের মতো হাজার একর জমির মালিক পশ্চিমবাংলায় খুব কমই আছে। আজকে পশ্চিমবাংলার গ্রামাঞ্চলে কৃষিতে নতুন ধরনের পুঁজির অনুপ্রবেশ ঘটেছে যার ফলে নতুন ধরনের জমিদার সৃষ্টি হয়েছে। আজকে ছোট ছোট জমির মালিকরা জমি হারাচ্ছে নতুন জমিদারদের কাছে। যারা আর্থিক শক্তিতে বলীয়ান। আমরা জানি কৃষি উৎপাদন বৃদ্ধি হয়েছে খাদ্যোৎপাদন রেকর্ড পরিমাণ হয়েছে। কিন্তু সেই খাদ্য যারা উৎপাদন করে তাদের হাল কি হয়েছে?

[6-10—6-20 P.M.]

তাদের অবস্থা কি হয়েছে, তাদের কি লাভ হয়েছে? তাদের কোনও লাভ হয়নি, বরং তাদের দারিদ্র্য এবং বেকারি বেড়েছে। আমরা যারা গ্রামাঞ্চলে থাকি আমাদের তো নজরে পড়ে না তাদের কিছু লাভ হয়েছে। তাদের এই শোচনীয় অবস্থা থেকে একমাত্র ভূমিসংস্কারই মুক্তি আনতে পারে। কিন্তু বর্তমান কাঠামোর মধ্যে সেটা কতখানি সম্ভব সেটা আমি মাননীয় সদস্যদের ভেবে দেখতে অনুরোধ করি। কিন্তু এই শ্রেণী শত্রু জমিদার, জোতদার এবং ধনকুবেরের দল যতই চক্রান্ত করুন তাদের আজকে বোঝা দরকার পশ্চিমবাংলার আন্দোলনে পোড়খাওয়া অভিজ্ঞ মানুষরা সঠিক পথে এগিয়ে যাবে। আজকে বামফ্রন্ট সরকার অপারেশন বর্গার যে নীতি গ্রহণ করেছেন সেটা হচ্ছে শুধু একটু তাড়াতাড়ি এগিয়ে যাবার প্রচেষ্টা মাত্র। এছাড়া এর মধ্যে আর কিছু নেই। কিন্তু এই সামান্য প্রচেষ্টা দেখেই তারা গেল গেল রব

তুলেছেন। আজকে দরিদ্র শ্রেণীর এবং দুর্বল শ্রেণীর মানুষের জন্য নিরাপত্তার ব্যবস্থা যা করা হয়েছে সেটা বামফ্রন্ট সরকারের আগে অন্য কোনও সরকার করেনি। সত্যিকারের গরিব শ্রেণীর এবং সমাজের দুর্বল শ্রেণীর মানুষের জন্য নিরাপত্তার ব্যবস্থা এই ফ্রন্ট সরকার ছাড়া আর কেউ করতে পারেনি। আজকে যে লুটের কথা বলা হচ্ছে তাতে আমি ভূমি রাজস্ব মন্ত্রীকে জিজ্ঞাসা করতে চাই গত ৫/৭ বছর ধরে গরিব মানুষ যারা পাট্টা পেয়েছে তাদের সেই জমির ধান যারা লুঠ করেছে, যেটা নিয়ে কেস পর্যন্ত হয়েছে সেই লুটেরাদের বিরুদ্ধে সরকার কি কোনও ব্যবস্থা অবলম্বন করতে পারেন না? সরকার যদি তা করতে পারেন তাহলে ভবিষ্যতে এই কাজ করা থেকে মানুষ বিরত হবে। আমরা ভূমি নিয়ে আন্দোলনের কথা জানি এবং এটাও জানি যে, পশ্চিমবাংলার মানুষ পশ্চিমবাংলার এই গণতান্ত্রিক আন্দোলনের শরিক এবং তারা এই আন্দোলনে অংশ গ্রহণ করে। কিন্তু আমরা লক্ষ্য করছি তাদের মধ্যে একটা অহেতুক আতঙ্ক সৃষ্টি করা হচ্ছে বিরোধীপক্ষ থেকে। এই বর্গা আইনকে কেন্দ্র করে। আমি সরকারের কাছে জিজ্ঞাসা করছি ৪ বিঘা জমির মালিক ওই গরিব চাষী যাতে তার জমি বিক্রি করতে পারে এবং বাজারদর পায় তার ব্যবস্থা সরকার করতে পারেন কিনা? বর্তমান সামাজিক কাঠামোতে অনেক কিছু গোলমাল আছে এবং তার ফলে অনেক সময় জমি বিক্রিতে বাধা সৃষ্টি হতে পারে। কাজেই বামফ্রন্ট সরকার যদি এটা করতে পারেন তাহলে তাদের সেই প্রচেষ্টায় একটা গতিবেগ সৃষ্টি হবে এবং বিরোধীপক্ষও আর অপপ্রচার করতে পারবে না। আজকে নানা রকম মিথ্যা প্রচার চলা সত্ত্বেও দেখছি ফ্রন্ট সরকারের জয়যাত্রা অব্যাহত রয়েছে। আমরা বরকত সাহেবের কাছে শুনতে পেতাম আইন শৃঙ্খলার কথা। তবে এখন দেখছি গুরু মারা চেলা কিভাবে তৈরি করতে হয় সেটা তিনি ভালভাবেই তৈরি করেছেন। যা হোক, আজকে যদি এইসব জিনিস চাপিয়ে দেন আপনারা বামফ্রন্ট সরকারের উপর, আপনারা যদি এই ঝাপি বন্ধ না করেন, আপনারা যদি মানুষের সঙ্গে বিশ্বাসঘাতকতা করেন এবং পশ্চিমবাংলার জনসাধারণের আন্দোলন, সাধারণ মানুষের আন্দোলনের শরিক আপনারা না হন তাহলে জেনে রাখুন মরিচঝাঁপি উদ্বাস্তুশূন্য হবার পর সেখানে আপনারা থাকবেন, সেখানে আপনাদের পুনর্বাসনের ব্যবস্থা হবে। একথা বলে মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ রেখেছেন তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শশবিন্দু বেরা ঃ** মাননীয় সভাপতি মহাশয় বর্তমান বাজেট বরাদ্দের উপর কিছু বলবার পূর্বে আমি আপনার মাধ্যমে সরাসরি মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করি যে, তিনি কত টাকার ব্যয়-বরাদ্দ এনেছেন মন্ত্রীর জন্য এখানে। এটা কি ১৭ কোটি ৫০ লক্ষ ৫৪ হাজার টাকা? তা হলে আমাদের কাছে ব্লু বুক এবং রেড বুক বাজেটে পেশ করা হয়েছে সেই হিসাবে আমরা দেখছি ১৭ কোটি ৫০ লক্ষ ৫৪ হাজার টাকা হবে। আপনি হিসাব করে দেখতে পারেন রেড বুকে ৮২ পৃষ্ঠায় ২২৯ নম্বর খাতে ১৪ কোটি ২৬ লক্ষ ৪ হাজার টাকা এবং ৮৪ পৃষ্ঠায় ৫০৪ নম্বর খাতে ৩ কোটি ২৬ লক্ষ ৫০ হাজার টাকা আছে। মাননীয় সভাপতি মহাশয় আমার পয়েন্ট অব অর্ডার আছে এখানে ১৪ কোটি ৫০ লক্ষ ৫৪ হাজার

টাকা বরাদ্দের জন্য রাখেন এবং তার উপর যদি আলোচনা হয়—আমাদের যে অর্থ মঞ্জুরি চাওয়া হয়েছে তার থেকে বেশি পরিমাণ বরাদ্দ থাকে দফাওয়ারি খাতে তাহলে এখানে ডিসকাশন হতে পারে কিনা সেটার, এটাই আমার প্রশ্ন। যাই হোক আমি বাজেটের উপর বলে যাচ্ছি—এটি একটি রাজ্যস্ব সংগ্রহ বিভাগ, রেভিনিউ আরনিং ডিপার্টমেন্ট। এতে দেখছি মোট রাজস্ব আদায় ৩৩ কোটি ৮৯ লক্ষ ৩৫ হাজার টাকা হবে এবং মোট ব্যয়-বরাদ্দ ১৭ কোটি ৫১ লক্ষ ৫৪ হাজার টাকা হবে। এই রাজস্ব আয়ের মধ্যে আছে—যার মধ্যে আছে মাইনস এবং মিনারেলস। তার যে আয় তা হচ্ছে ২৩ কোটি ৭৬ লক্ষ ১৫ হাজার টাকা। তাহলে অন্যান্য খাতে আয় দাঁড়াচ্ছে ১০ কোটি ১৩ লক্ষ ২০ হাজার টাকা। যে ব্যয়ের হিসাব দেখানো হল তার মধ্যে যদি ঐ এক্স-জামিনদারি এস্টেট ম্যানেজমেন্ট-এর খাতে ২ কোটি ৯৩ লক্ষ ৫৪ হাজার টাকা ব্যয় হয় তাহলে দেখা যায় এই বাজেটে ১৪ কোটি ৫৯ লক্ষ টাকা—এ থেকে যদি কমপেনসেশন টাকা বাদ দিই তাহলেও দেখা যাচ্ছে ১১ কোটি ৪৮ লক্ষ ৫০ হাজার টাকা ব্যয় হয়, অর্থাৎ দেখা যাচ্ছে যে এক্স-জামিনদারি এস্টেট ম্যানেজমেন্ট থেকে যে আয় হয় অর্থাৎ মাইনস এবং মিনারেলস তার থেকে যদি আয় বাদ দিয়ে দেওয়া হয় অর্থাৎ সার্ফেস ল্যান্ড যেগুলি আমরা এগ্রিকালচারাল ল্যান্ড বলে মনে করি সেগুলি আমাদের দেশে একটা সম্পদ, বিশেষ করে কৃষিপ্রধান দেশে যেখানে ১০ কোটি ১৩ লক্ষ ২০ হাজার টাকা সেখানে জমিদারদের কমপেনসেশন দেওয়া হচ্ছে সেটা বাদ দিয়েও ১১ কোটি ৪৮ লক্ষ ৫০ হাজার টাকা হচ্ছে। অর্থাৎ ল্যান্ড হচ্ছে রেভিনিউ আরনিং ডিপার্টমেন্ট সেখানে ল্যান্ড রেভিনিউ একটি লায়াবেলিটি হচ্ছে সরকারের কাছে রাজস্ব আদায়ের ক্ষেত্রে। আর ও দেখা যাবে এই ব্যয় ১১ কোটি টাকার মতো এবং টাকাটা ব্যয় হচ্ছে সম্পূর্ণরূপে বিভাগীয় কর্মচারীদের বেতন ভাতা, যাতায়াত ইত্যাদি প্রশ্নে এবং সরকার থেকে তাদের পাওনার অঙ্ক বাড়ানো হচ্ছে।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** চার্জ হেডে ১ লক্ষ টাকা দেওয়া আছে।

**শ্রী শশবিন্দু বেরা :** আমি দেখছি না। যাই হোক, আমরা দেখছি এই সমস্ত টাকা ১১ কোটি টাকার উপর ব্যয় হচ্ছে সেটা সরকারি কর্মচারিদের পিছনে ব্যয়িত হচ্ছে সেই ব্যয় করার ক্ষেত্রে এদের বেতন বৃদ্ধি হচ্ছে। কিন্তু নিম্নমানের কর্মচারী যারা, নিম্নপদে যারা অধিষ্ঠিত আছেন তাদের বেতন কম বাড়ানো হচ্ছে। আর যারা বেশি মাইনে ভোগ করেন তাদের বেতন বেশি বাড়ানো হচ্ছে অর্থাৎ তেলা মাথায় তেল দেওয়া হচ্ছে।

[6-20—6-30 P.M.]

এই প্রসঙ্গে একটা কথা উল্লেখ করতে হয়, তহশীলদারদের কথা, তাঁরা রাজস্ব আদায়ের ক্ষেত্রে অত্যন্ত গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করে কিন্তু তাঁরা যে শ্রম ও সময় দেন সেই অনুযায়ী তাদের কোনও বেতন ব্যবস্থা করা হয়নি এবং তাদের স্থায়ীভাবে চাকরিতে নিয়োগ করবার জন্য তারা যে দাবি বৎসরের পর বৎসর করে আসছে এইদিকে আদৌ মনযোগ দেওয়া হচ্ছে

না। তাদের প্রতি এই অবহেলা অত্যন্ত দুঃখজনক বলে আমি মনে করি। ভারতের অন্যান্য রাজ্যগুলিতে এমন কি পশ্চিমবাংলার পুরুলিয়া ইত্যাদি কয়েকটি ক্ষেত্রে এই শ্রেণীর কর্মচারী, তহশীলদার এবং এদের সঙ্গে যুক্ত যে সমস্ত ৪র্থ শ্রেণীর কর্মচারী আছেন, তাঁদের স্থায়ীভাবে কর্মে নিয়োগ করার ব্যবস্থা করা হয়েছে স্কেল অব পে তৈরি করা হয়েছে কিন্তু পশ্চিমবাংলায় বারবার আবেদন নিবেদন এবং এখানেও বহুবার বক্তব্য রাখা সত্ত্বেও তাদের কোনও প্রতিকার করা হচ্ছে না আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি এইদিকে আকর্ষণ করছি। আমি এই কথা বলতে চাই যে এই গভর্নমেন্ট শুধু ঐ মিনারেলস ইত্যাদি থেকে যে আয়টুকু পান সেটা বাদ দিলে এটা একটা লায়বেলিটি হয়ে দাঁড়িয়েছে এবং দেশে জনসাধারণের অর্থনৈতিক ক্ষেত্রে ভূমি রাজস্ব বিভাগের যে ভূমিকা আছে সেটা আলোচনা করলে দেখা যাবে যে আমাদের দেশে বর্তমান যে নীতিতে ভূমি সংস্কারের কাজ চলছে এটাও একটা অর্থনৈতিক সমস্যা হয়ে দাঁড়িয়েছে। যে কৃষির উপর নির্ভর করে আমাদের দেশের শতকরা ৭৫ জন লোক তাদের জীবিকা অর্জনের চেষ্টা করছেন এই জমি বা ভূমি ব্যবস্থা তাদের সেই সমস্যা সমাধানের ক্ষেত্রে কিছুই সাহায্য করতে পারছে না। আমাদের কাছে যে পুস্তিকাগুলি বিলি করা হয়েছে তাতে "ভূমি সংস্কার পশ্চিমবাংলার পরিসংখ্যান" বলে যে বিবরণীটা দেওয়া হয়েছে, ভূমি সংস্কার সম্বন্ধে, তার মধ্যে কিছু আলোচনা রয়েছে তাতে দেওয়া হয়েছে গ্রামীণ জনজীবনে দারিদ্রের বিরুদ্ধে লড়াই-এর জন্য ভূমি সংস্কার কর্মসূচিকে সর্বাধিক গুরুত্ব দেওয়া হয়েছে এবং তার মধ্যে রয়েছে, সেই কর্মসূচির মধ্যে, ৩টি জিনিস, একটা বিষয় হচ্ছে অপারেশন বর্গা আর একটি বিষয় সিলিং বহির্ভূত জমি উদ্ধার করা, সেখানে বাজেটে বলা না থাকলেও স্বাভাবিকভাবে সেটা এসে যায় এবং ভূমি সংস্কার দ্বারা উপকৃত ব্যক্তিদের ঋণ পাবার বিকল্প ব্যবস্থা। অপারেশন বর্গা সম্বন্ধে এখানে প্রচুর আলোচনা হয়েছে, আমি বলব এই অপারেশন বর্গার নাম দিয়ে বাস্তবিক পক্ষে অনেক ক্ষুদ্র ক্ষুদ্র জমির যারা মালিক সেই মালিকদের জমির উপর অনেক ক্ষেত্রে যাদের সঙ্গে এই জমির কোনও দিন কোনও সম্পর্ক ছিল না, তাদের বর্গাদার বানিয়ে দেবার চেষ্টা করা হচ্ছে। শুধু হাওড়া জেলায় নয়, পশ্চিমবাংলার সর্বত্র আমরা এই খবর পাচ্ছি যে সম্পূর্ণ দলীয় মনোভাব নিয়ে এই ব্যবস্থা করা হচ্ছে। এমন কি গরিব চাষী যারা তারা যেহেতু এই সরকারের দলভুক্ত নয়, রাজনৈতিক দিক থেকে সি'পি এম এর আদর্শে বিশ্বাসী নয়, তাদের জমি থেকে উৎখাত করে দেওয়া হচ্ছে। জে.এল.আর.ও.র উপর প্রভাব বিস্তার করে, যারা জমির জরিতা বিভাগে কাজ করছেন তাদের উপর প্রভাব বিস্তার করে নতুন লোকদের বর্গাদার বলে রেকর্ড করাবার চেষ্টা হচ্ছে এবং সেখানে চরমভাবে দলীয় স্বৈরাচার চলছে। বিশেষ করে এখন পঞ্চায়েতের উপর সমস্ত ক্ষমতা অর্পণ করার পর এই অন্যায় বেড়ে চলেছে। আমি বলতে পারি পূর্বে যে ব্লক কমিটি ছিল সেখানে কয়েকটি ক্ষেত্রে বেআইনিভাবে, আইন বহির্ভূতভাবে, কিভাবে তাদের বর্গাদার বলে প্রতিষ্ঠিত করার চেষ্টা করা হয়েছে, পরে আদালতে গিয়ে প্রমাণিত হয়েছে যে তারা অন্যায় করেছিল। এই যে চূড়ান্ত স্বৈরাচার চলছে এবং সেখানে দেখা যাচ্ছে উচ্চতর পর্যায়ে সরকারের কাছে আবেদন

এই সরকার, বামফ্রন্ট সরকার ক্রমশ অধিকতর স্বৈরাচারী হয়ে পড়ছে। আমি এই প্রসঙ্গে উল্লেখ করতে পারি এই যে মরিচঝাঁপিতে যে সংসদীয় সদস্যরা আসছেন অবস্থা পর্যবেক্ষণ করার জন্য সেখানে সাংবাদিকদের যাওয়া নিষেধ করে দেওয়া হয়েছে। মুখ্যমন্ত্রী যে বিশেষ আজ্ঞা জারি করেছেন সেটা কি ক্যাবিনেটের মতে করেছেন, না নিজে স্বেচ্চাচার প্রসূত হয়ে এই রকম একটা অগণতান্ত্রিক পথে সাংবাদিকদের স্বাধীনতা হরণ করবার জন্য এটা করেছেন। **(এ ভয়েস ঃ বাজেটের উপর বলুন।)** আমি বাজেটের উপরই বলছি। সরকার ধীরে ধীরে কিভাবে স্বৈরাচারের পথে অগ্রসর হচ্ছে তারজন্য একটা অন্যতম দৃষ্টান্ত হিসাবে এটা আপনাদের কাছে তুলে ধরলাম। আমার বক্তব্য হচ্ছে এই যে ভূমি সংস্কারের তিনটি কর্মসূচি রয়েছে এই তিনটি জিনিস অপারেশন বর্গা, সিলিং বহির্ভূত জমি উদ্ধার, জমি সংস্কারের দ্বারা উপকৃত ব্যক্তিদের ঋণ পাওয়ার ব্যবস্থা, এই বিকল্প ব্যবস্থার দ্বারা আমাদের দেশের কৃষির কি উপকার হবে বা কৃষির উপর নির্ভর করে যে বিরাট জনসংখ্যা যাদের জীবিকার জন্য চেষ্টা করছেন তাদের কতখানি উপকার হবে তা ভেবে দেখার দরকার আছে।

ভূমি সংস্কারের যে কর্মসূচি আছে, তার ফলাফল দেখতে গিয়ে আমরা দেখছি—এই যে পরিসংখ্যান দেওয়া হয়েছে ৯ লক্ষ ৬২ হাজার প্রান্তিক চাষীর মধ্যে ৬১২৫০৫.৩৮ একর জমি বিলি বন্টন করা হচ্ছে, তাতে মাথাপিছু জমি পাবে .৬ একর অর্থাৎ ২ বিঘারও কিছু কম করে, তারপর অপারেশন বর্গার নাম করে অল্প অল্প জমিতে অন্যকে বসানো হচ্ছে, নতুন মালিককে প্রতিষ্ঠা করার চেষ্টা করা হচ্ছে, এর দ্বারা কৃষির উন্নতি হবে কিনা, কৃষকদের নিজেদের জীবিকার্জন করা সম্ভব হবে কিনা সেটা বিচার বিবেচনা করে দেখুন। আসলে লোকের জমির ক্ষুধা আছে, যাদের কিছু নাই, তারা কিছু কিছু জমি পাবার জন্য সচেষ্ট হবে লালায়িত হবে, কিন্তু তা দ্বারা তাদের অর্থনীতিকে অবস্থার পরিবর্তন হবে কিনা, সামগ্রিকভাবে কৃষক সমাজের অর্থনৈতিক পুনর্বাসন সম্ভব হবে কিনা সেটা বিবেচনা করা দরকার। একটা পরিবার যদি দুবিঘা জমি পায় তাহলে তা কখনও ইকনমিক হোলডিং হতে পারে না, দিনের পর দিন যেভাবে জীবন ধারণের ব্যয় বেড়ে যাচ্ছে, জীবিকার্জনের সংকট বেড়ে যাচ্ছে, চাষবাসের খরচ বেড়ে যাচ্ছে, তাতে এই সামান্য জমি নিয়ে পরিবার প্রতিপালন করা সম্ভব নয়। আমি মনে করি ৪ একরের কমে একটা পরিবার যদি ৫/৬ জনের হয়, তাহলে তারা স্বয়ং সম্পূর্ণ হয়ে অর্থনৈতিক ক্ষেত্রে সমাজে বসবাস করতে পারেন না, এদিকে দৃষ্টি দেওয়া দরকার। আমার বক্তব্য হচ্ছে ভূমি সমস্যা শুধু ভূমি বন্টন করলেই হবে না, যে সমস্ত বর্গাদারকে অন্যায়ভাবে উচ্ছেদ করা হয়, সেই অন্যায়ের প্রতিকার হিসাবে নিশ্চয়ই তাদের জমিতে প্রতিষ্ঠা করতে হবে এবং নিশ্চয়ই উদ্বৃত্ত যা জমি আছে তা বের করে নিতে হবে এবং প্রয়োজন হলে সিলিং সম্বন্ধে আমাদের পুনর্বিবেচনা করতে হবে, করে উদ্বৃত্ত জমির বিলি ব্যবস্থা করতে হবে, বিলি ব্যবস্থা করে কৃষকরা যাতে সমাজে শক্ত আর্থিক বুনিয়াদে দাঁড়াতে পারে তার ব্যবস্থা করতে হবে, তা না হলে তাদের সামান্য সামান্য জমি দিয়ে ক্ষুদ্র ক্ষুদ্র চাষীদের মধ্যে বিরোধ বিবাদ মারামারি খুনোখুনি আরম্ভ করিয়ে দিয়ে সমস্যা আরও

জটিল করা হচ্ছে। দেওয়া হচ্ছে। কাজেই মূল যে সমস্যা তা হচ্ছে আর্থিক সমস্যা সেই সমস্যাকে অন্য দিকে সরিয়ে রাখা হচ্ছে, এতে করে আমাদের সংকট আরও তীব্রতর হচ্ছে। যে সমস্ত ক্ষুদ্র ক্ষুদ্র শিল্প আছে, সেগুলি প্রতিষ্ঠা করে তাদের বাঁচবার পথ করে দিয়ে, তাদের দৃষ্টি সরিয়ে নিয়ে সামগ্রিকভাবে আমাদের দেশে অর্থনৈতিক ক্ষেত্রে যে বিঘ্ন আছে তা দূর করে অর্থনৈতিক উন্নয়নের ব্যবস্থা সন্তোষজনক করতে হবে, তা না হলে এগিয়ে যাওয়া যাবে না। আমাদের কাছে যে পরিসংখ্যান দেওয়া হয়েছে তাতে ১৯৭৭-৭৮ সালে কৃষি উৎপাদন কিছু বেশি হয়েছে, তার প্রধান কারণ হচ্ছে প্রকৃতি অনুকূল ছিল, এবং প্রকৃতির অনুকূল প্রভাবে আমাদের দেশে কৃষি উৎপাদন বেশি হয়েছে। আপনি কৃষকদের হাতে অল্প জমি দিয়ে উন্নত প্রণালীতে তাদের চাষের ব্যবস্থা করার যে কথা বলেছেন, সেটা আমরা নিশ্চয়ই স্বাগত জানাব। কিন্তু শুধু অল্প অল্প জমি দিয়েই কৃষকদের অর্থনৈতিক ক্ষেত্রে পুনর্বাসন হতে পারে কিনা সেটা বিচার্য বিষয়। আমার কথা হচ্ছে জমি এমনভাবে বন্টন করা উচিত যাতে সেই জমি ইকনমিক হোল্ডিং হয় এবং কৃষির উপর যারা নির্ভর করে তারা একটি একটি পরিবার যাতে তাদের জীবিকার্জন করতে পারে, তা যদি হয় তাহলে কৃষক বেশি মনোযোগ দিয়ে বেশি উৎপাদন শক্তি নিয়োগ করে বেশি করে উৎপাদন করবে এবং এতে সামগ্রিকভাবে দেশের উৎপাদন বাড়াতে সক্ষম হবে এবং বর্গা অপারেশনের ক্ষেত্রে যে অন্যায় অবিচার চলছে, সেগুলি আপনার কাছে পাঠিয়ে দিয়েও বহু জায়গায় প্রতিকার পাইনি, এগুলি তলিয়ে দেখুন, আইনের শাসন যাতে চালু হয়, দেশে উচ্ছৃঙ্খলতা এবং বিপর্যয়ের কারণ না ঘটে, সেদিকে দৃষ্টি দিন।

[6-30—6-40 P.M.]

আমি শেষবারে একটি কথা বলব। মন্ত্রী মহাশয় বলেছেন ক্ষতিপূরণের ব্যাপার। সরকারের বিভিন্ন বিভাগের কাজের জন্য যে সমস্ত জমিজমার প্রয়োজন হয় সেগুলো অধিগ্রহণ এবং ক্ষতিপূরণের দায়-দায়িত্ব এই বিভাগের উপর ন্যস্ত আছে। আমরা দেখছি এই কাজগুলো যথাযথ দায়িত্বের সঙ্গে পালিত হচ্ছে না। তার বহু কারণ আছে। সরকারের বিভিন্ন বিভাগ যে এই কাজ করেন তাদের মধ্যে ঢিলেমী আছে, তাদের মধ্যে অন্য উপায়ে অর্থ উপার্জনের ইচ্ছা আছে। তারজন্য যারা জমির মালিক সরকারি প্রয়োজনে জমি দিয়েছে তাদের টাকা তারা বহুদিন পর্যন্ত পায় না। এখনও আমার কাছে আছে ১৪/১৫ বছর পূর্বে জমি অধিগ্রহণ হয়েছে তাদের টাকা আজও পায় নি। এই ক্ষতিপূরণ যাতে তাড়াতাড়ি দেওয়া হয় সেজন্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমি মন্ত্রী মহাশয়কে বলব ভূমি সমস্যা আমাদের দেশের একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ সমস্যা এবং এই সমস্যার শুধু এইটুকু করলেই সমাধান সম্ভব নয় যে উদ্বৃত্ত জমি উদ্ধার করে ভূমিহীনদের মধ্যে বিতরণ করলেই হয়ে যাবে। ভূমি ব্যবস্থার এমন রূপ দিতে হবে যাতে ভূমি আমাদের দেশের অর্থনৈতিক ক্ষেত্রে একটা উপযুক্ত ভূমিকা গ্রহণ করতে পারে। কারণ আমাদের দেশ কৃষি প্রধান দেশ, কৃষিতে আমাদের দেশের বিরাট জনসংখ্যা নির্ভরশীল। কৃষি আমাদের দেশের ক্ষেত্রে আমাদের রাজ্যের ক্ষেত্রে এবং সঙ্গে সঙ্গে

কৃষকের যাতে একটা কল্যাণকর রূপ পরিগ্রহ করতে পারে সেইজন্য বিশেষভাবে দৃষ্টি দেওয়ার জন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাব। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবোধ পুরকাইত ঃ** মাননীয় সভাপাল মহাশয়, মাননীয় ভূমি সদ্ব্যবহার ও ভূমি রাজস্ব দপ্তরের মন্ত্রী যে যে ব্যয়-বরাদ্দ উত্থাপন করে বাজেট পেশ করেছেন তাতে তিনি সংক্ষিপ্তভাবে কয়েকটি কথা বলেছেন। এই সংক্ষিপ্ত কথার মধ্যে বামফ্রন্ট সরকারের ভূমি সংস্কার সম্পর্কে সুনির্দিষ্ট কর্মসূচি এবং দৃষ্টিভঙ্গি এখানে প্রকাশ করেন নি। তবে ভূমি সংস্কারের মূল কর্মসূচি সম্বন্ধে বলেছেন অপারেশন বর্গার কথা। যে অপারেশন বর্গার কথা নিয়ে এই সভায় বিভিন্ন সদস্য বিভিন্নভাবে এর গুরুত্ব সম্পর্কে বলেছেন এবং বলতে গিয়ে অপারেশন বর্গার আইনগত পদ্ধতির প্রশ্ন উঠেছে এবং বাস্তবিকপক্ষে এই অপারেশন বর্গা কি রূপ নিচ্ছে এবং সেটা করতে গিয়ে কতখানি প্রশাসনের উপর নির্ভরশীল হয়ে পড়ছেন সরকার পক্ষ, কোনও কোনও সদস্য দীর্ঘদিন ধরে যারা চাষী আন্দোলনের ঐতিহ্য বহনকারী যে কৃষক সংগঠন তার সাথে যুক্ত সেই কৃষক সংগঠনগুলি নিষ্ক্রিয় ভূমিকা পালন করছে এবং সক্রিয় ভূমিকা নিতে এগিয়ে আসছেন না এবং এই সম্পর্কে তারা আশঙ্কা প্রকাশ করেছেন। সরকারি হিসাব অনুসারে বিভাগীয় মন্ত্রী বলেছেন আমাদের পশ্চিমবাংলায় বর্গাদারের সংখ্যা প্রায় ৩৫ লক্ষ। সে জায়গায় সেটেলমেন্ট কংগ্রেসের সময় যা হয়েছিল, সেই সময় ৪ লক্ষ কয়েক হাজার নাম নথিভুক্ত হয়েছিল। সেইজন্য এই যে বর্গাদার তারা উপেক্ষিত কংগ্রেস শাসনে আমরা দেখেছি এবং সেদিন এও দেখেছি জোতদার মহাজন তারা স্বনামে বেনামে, ঠাকুর-দেবতার নামে, গরু-বাছুর-ছাগল-বেড়ালের নামে যেভাবে জমি তারা লুকিয়ে রেখেছিল, তাছাড়া যে সমস্ত জমিতে প্রকৃত বর্গাদার ছিল, বিভিন্ন সময়ে গায়ের জোরে আইনের সাহায্যে কোনও কোনও জায়গায় এবং বিশেষ করে পুলিশ এবং প্রশাসনের সাহায্যে বর্গাদারদের উচ্ছেদ করেছেন। এই পুলিশ এবং প্রশাসন সম্পর্কে মাননীয় মন্ত্রী মহাশয় আপনার অভিজ্ঞতা আছে এবং আপনি কৃষক আন্দোলন করেন। সে অভিজ্ঞতায় আমরা জানি কিভাবে গ্রামীণ জোতদার, মহাজন, বড় বড় ধনী চাষী স্থানীয় জে.এল.আর.ও বি.ডি.ও. এবং পুলিশ—দীর্ঘদিন ধরে আমাদের দেশে এদের একটা যোগসূত্র চেন অফ কোরাপশন গড়ে উঠেছে। সেই চেন অফ কোরাপশন আজকে চাষীকে উচ্ছেদ করে দিচ্ছে। সেখানে কোরাপশন করে নানারকমভাবে চাষীদের উচ্ছেদ করেছে এমন কি সরকারে বর্তানো জমি দীর্ঘ দিন মালিকরা ধরে দখল করে রেখেছিল। জমির পাট্টা অর্থাৎ রেকর্ড-এর বাহিরে সমস্ত জমি দখল করে বসেছিল। এই ইতিহাস আমাদের জানা আছে। স্যার, আপনি জানেন আজকে সেই গুরুত্বপূর্ণ বর্গা অপারেশনের দায়িত্ব পালন করতে গিয়ে বামফ্রন্ট সরকারের ভূমি রাজস্ব মন্ত্রী হিসাবে তিনি প্রশাসনের উপর দায় দায়িত্ব ছেড়ে দিয়ে বর্গাদারদের নামে রেকর্ডভুক্ত করাবার চেষ্টা করছেন। কিন্তু আমরা জানি এবং আপনিও ভালভাবে জানেন যে এই পশ্চিমবাংলায় যে জোতদার গোষ্ঠী রয়েছে তারা প্রশাসনের সঙ্গে কি সম্পর্ক গড়ে তুলেছে। সেই সম্পর্কের ভিত্তিতে আমি বলতে চাই এর আগে আইন থাকা সত্ত্বেও বর্গাদারদের উচ্ছেদ করে দেওয়া

হয়েছে। যার জন্য আমাদের এবং আপনাদের এক সঙ্গে মিলে সারা পশ্চিমবাংলার বিভিন্ন জায়গায় কৃষকদের সংগঠিত করে শক্তিশালী আন্দোলন গড়ে তুলতে হয়েছিল। এবং সেই আন্দোলনের মধ্যে বহু চাষীকে তাদের রক্ত দিতে হয়েছে, বহু চাষীর জীবন গেছে, বহু চাষীকে মামলায় জড়িয়ে পড়তে হয়েছে। সেই তেভাগা আন্দোলন করার ফলে বহু চাষীকে জমি থেকে উচ্ছেদ হতে হয়েছে এবং সেইজন্যই এই আইন হয়েছিল। ৭৫ ভাগ ২৫ ভাগ আইন করতে হয়েছিল। কিন্তু ঐ আইনের বলে কত বর্গাদার জমি পেয়েছে? কতটুকু জায়গা তারা দখল করতে পেরেছে? আমরা পাই তাদের যতটুকু প্রাপ্য জিনিস তাও তারা পায় নি আর যাও পেয়েছে তার সংখ্যা খুব কম। আজকে কৃষকদের সংগঠিত না করে প্রশাসন দিয়ে বামফ্রন্ট সরকার যেভাবে রেকর্ড করাতে চাইছেন তাতে কোনও ফল হবে বলে আমার মনে হয় না। ঐ সমস্ত কাজ পুলিশ দিয়ে প্রশাসনিক কাঠামো দিয়ে এই কাজ করা যাবে না। সংগ্রামের মধ্য দিয়ে তারা যে জায়গায় রয়েছে সেই জায়গায় তাদের কায়েম করতে হবে। আপনি আইন করে প্রশাসনের উপর নির্ভর করে ৩৫ লক্ষ বর্গাদারদের অধিকার প্রতিষ্ঠিত করা যাবে না। আপনি প্রশাসনকে কিছু নির্দেশ দিয়েছেন বটে কিন্তু যে সমস্ত কৃষক সংগঠন আছে, সেই কৃষক সংগঠনের নেতৃত্বে আন্দোলনের ভিত্তিতে যদি এগুলি করতেন তবেই তা কার্যকর হত। কিন্তু আপনারা সে জিনিস করছেন না। যদি সত্যি সত্যিই বর্গা চাষীদের রেকর্ড ভুক্ত করতে চান জোতদারদের হাত থেকে তাদের যদি বাঁচাতে চান বর্গাদারদের অধিকার কায়েম করতে চান, তাহলে বামফ্রন্ট সরকারের যে নীতি ঘোষিত হয়েছে যে চাষীদের ন্যায়সঙ্গত যে অধিকার তা প্রতিষ্ঠিত করার যে আন্দোলন সেই আন্দোলনে পুলিশ যাবে না পুলিশ হস্তক্ষেপ করবে না তাহলে ঐ সমস্ত গরিব কৃষক ভাগচাষী তারা একটা শক্তিশালী আন্দোলন গড়ে তুলতে পারবে। আগেকার যুক্তফ্রন্ট সরকার সারা পশ্চিমবাংলায় বর্গাচাষীদের জমি বন্টন করবার জন্য সমস্ত ভেস্টেড ল্যান্ড করায়ত্ব করেছিল। সেই কায়েমী স্বার্থবাদীদের ঠেলে সরিয়ে দিয়েছিলেন যার জন্য তাদের ক্ষমতা থেকে সরে যেতে হয়েছিল। আজকে আপনারা পূর্ণ ক্ষমতায় রয়েছেন। আপনাদের স্পষ্ট ভাষায় ঘোষণা করতে হবে যে চাষীদের অধিকারের ক্ষেত্রে তাদের ন্যায়সঙ্গত গণতান্ত্রিক আন্দোলনে পুলিশ হস্তক্ষেপ করবে না। শুধু আইন করে আর কিছু প্রশাসনের হাতে ক্ষমতা তুলে দিয়ে বর্গাচাষীদের অধিকার রক্ষা করা যাবে না। কংগ্রেসের সময় বহু আইন রচিত হয়েছিল কিন্তু ঐ সব চাষীদের অধিকার তাহলে তখনই কায়েম হয়ে যেত। কিন্তু তা হয় নি। বর্গা যাচ্ছে জমির মালিকরা প্রত্যেক জায়গায় বড় জমির মালিকরা প্রকৃত যারা বর্গা চাষী তাদের বিরুদ্ধে হাইকোর্টে কেস রুজু করে দিয়েছে।

[6-40—6-50 P.M.]

এবং সম্প্রতিকালে কিছু কিছু কেসের হাইকোর্ট থেকে রায় হয়েছে। সেখানে বিচারপতি যে নির্দেশ দিয়েছেন, আদেশ দিয়েছেন সেটা আমি পড়ে দিচ্ছি। The impugned directions relating to 'Operation Barga' are in the nature of administrative directions and the said memo dated 5th July, 1978 has no statutory

force. The processes or the stages in the settlement operations hav been laid down in the relevant statutory rules. The Government b issuing an executive fiat cannot prepare or revise the record of right contrary to the said statutory provisions. কাজেই যেখানে এই পরিণতি হচে সেখানে বর্গাদারদের স্বার্থ সুরক্ষিত করার জন্য একদিকে যেমন ঐ ন্যায়সঙ্গত গণতান্ত্রি আন্দোলনে পুলিশ হস্তক্ষেপ করবে না, সমস্ত কৃষক সংগঠনকে সংগঠিত আন্দোলনের দিে নিয়ে গিয়ে অপারেশন বর্গার কাজ করার নীতি ঘোষণা করুন, তেমনি অপর দিকে এ হাউসে বিল এনে অ্যাডমিনিস্ট্রেটিভ অর্ডার দিয়ে যেটা কার্যকর করতে হচ্ছে সেটাকে কি কে আইনসঙ্গতভাবে করা যায় তার চেষ্টা করুন এবং জোতদাররা কোর্টে গিয়ে আশ্রয় যাে নিতে না পারে সেই পথে আপনারা কাজ করুন। এটা না করতে পারলে প্রকৃত পথে বর্গাদারদের স্বার্থ সুরক্ষিত করা যাবে না। মাননীয় সভাপাল মহাশয়, আমি আর একটি কথ বলতে চাই, বিভিন্ন জেলায় জেলায় বহু বেনামি জমি রয়েছে। বিশেষ করে ২৪ পরগন জেলার সুন্দরবন এলাকায় বহু বেনামি জমি রয়েছে। আগে মাথাপিছু ছিল, এখন পরিবা ভিত্তিতে হয়েছে। আজকের দিনে দেখা যাচ্ছে একই জমির মালিক বিভিন্ন নামে নামে হাজা হাজার বিঘা জমি দখল করে আছে। এইগুলি আইনের পথে কি করে পাবেন, যদি অ্যাগ্রারিয়া ল্যান্ড রিফর্মস পলিসি অ্যাডপ্ট না করেন? এই ব্যবস্থায় করা সম্ভব না হলে আপনি কৃষ আন্দোলনের মধ্য দিয়ে বেনামি উদ্বৃত্ত জমি উদ্ধার করতে পারবেন। উদ্বৃত্ত জমি চাষীরা যা দখল করে তাহলে সেগুলি দখল করার পরে আপনাকে লিগ্যালাইজ করতে হবে। ভারতব বিভক্ত হবার পরে এদেশে উদ্বাস্তুরা এসেছিল এবং তারা বহু জায়গায় জমি দখল কে কলোনি করেছিল। সেই জবর দখল কলোনিগুলিকে আপনারা লিগ্যালাইজ করে দিচ্ছেন পাট্টা দিচ্ছেন, তাদের স্বীকৃতি দিচ্ছেন। প্রচলিত আইন ব্যবস্থায় উদ্বৃত্ত জমি ধরার উপায় নেই কৃষক আন্দোলনের মধ্য দিয়ে, গণ আন্দোলনের মধ্য দিয়ে এই সমস্ত বেনামি জমি ধরা ব্যবস্থা করুন। সেগুলি ধরার পরে ভূমিহীন কৃষক, গরিব কৃষকদের মধ্যে বিলি বন্টন করা ব্যবস্থা করুন এবং আইনগত লিগ্যালাইজের মাধ্যমে ঠিক করে দিলে তবেই উদ্বৃত্ত বেনামি জমি ধরা সম্ভব। আপনি খুব সংক্ষিপ্ত ভাষণের মধ্য দিয়ে বলেছেন রায়তি পাট্টা দেওয়া হবে আমি জানি দ্বিতীয় যুক্ত ফ্রন্টের সময়ে উদ্বৃত্ত খাস জমি গরিব কৃষকদের মধ্যে বন্টিত হয়েছিল। ১৯৭২ সালে নির্বাচনের মধ্য দিয়ে কংগ্রেস গরিব কৃষকদের সেই পাট্টা ছিনিয়ে নিয়ে নিজেদের মনোমত লোকদের বিলি করেছিল। সেখানেও বহু জায়গায় গরিব মানু রায়তি পেয়েছে, আবার বহু জায়গায় তাদের পৃষ্ঠপোষক লোক যাদের জমি আছে তাদের সে জমি দিয়েছে। আপনি বলেছেন সেগুলি সংশোধন করা হবে। কিন্তু দু' বছর হতে চলল সে রায়তি পাট্টা সংশোধন করা হয়নি, পাট্টা পাবার যোগ্য লোকদের পাট্টা দেওয়া পায়নি। এ ব্যবস্থা করা হয়নি এখন পর্যন্ত। আপনি নির্দেশ দিয়েছেন জে.এল.আর.ও. অফিসের মাধ্যমে হবে। কিন্তু এই পদ্ধতি আপনি জানেন—এর মাধ্যমে গেলে পরে প্রত্যেকটি কেসে হাইকো করে বানচাল করে দেবে। আপনি বলছেন গরিব কৃষকদের দেবেন। আমার বক্তব্য হল এ

সম্পর্কে সর্ব দলীয় কমিটি করে সকল কৃষক সংগঠনকে নিন, ক্ষেত মজুর ফেডারেশনকে নিন এবং অন্যান্য কৃষক সংগঠনদের নিন এবং তাদের প্রতিনিধিদের কমিটির দ্বারা প্রকৃত চাষীদের হাতে পাট্টা তুলে দিন। এইভাবে কাজ না করলে চলবে না। সর্বশেষে আমি অপারেশন বর্গা সম্বন্ধে বলতে চাই। আজকে বিভিন্ন জায়গায় প্রশ্ন উঠেছে যে দলীয় স্বার্থে এটা করা হচ্ছে। এটা জমির মালিক তারা আজকের দিনে—আপনারা ক্ষমতায় আছেন, আপনাদের পক্ষপুটে চলে যাচ্ছে। তাদের জমিতে যে সমস্ত বর্গাদার সেই সমস্ত বর্গাদারের নাম রেকর্ড করা হচ্ছে না অথচ যে সমস্ত গরিব মানুষ আপনাদের বিরোধিতা করে, ছোট চাষী যারা আপনাদের বিরোধিতা করে তাদের জমির উপর বর্গাদার চাপিয়ে দেওয়া হচ্ছে। সেখানে প্রকৃত যে বর্গাদার তাকে উচ্ছেদ করা হচ্ছে। আমি আপনাদের একথা বলব যে, আপনাদের জনগণতান্ত্রিক বিপ্লবের যে তত্ব সেই তত্ব অনুসারে ঐ গ্রামের ধনী কৃষক যারা আপনাদের বিপ্লবের সহায়ক শক্তি আজকের দিনে ভয় দেখিয়েই হোক বা চাপ সৃষ্টি করেই হোক তাদের আপনাদের পক্ষপুটে এনে তাদের জমিতে বর্গাদার বসাচ্ছেন না। আমি আপনাদের বলব, প্রকৃত বর্গাদার তাদের যদি সত্যিকারের নাম রেকর্ড করতে হয় তাহলে তার একমাত্র পথ হচ্ছে গণ আন্দোলনের মধ্যে দিয়ে এবং যে সমস্ত ঐতিহ্যবাহী কৃষক সংগঠন আছে সেই সংগঠনের আন্দোলনের মধ্য দিয়ে এই কাজ রূপায়িত করতে হবে। আমি এই দাবি রেখে আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী হৃষিকেশ মাইতি ঃ** মাননীয় সভাপাল মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবি উত্থাপন করেছেন আমি তাকে সমর্থন করে ২/৪টি কথা আপনার মাধ্যমে এই সভায় রাখছি। স্যার, সুনীতিবাবু নেই, তাতে আমার কিছুটা উৎসাহ কমে গিয়েছে, মাননীয় সদস্য কিরণময় নন্দ আছেন, তাতে কিছুটা উৎসাহ বোধ করছি। স্যার, ওঁদের সম্বন্ধে দু/চারটি কথা আমাকে বলতে হবে, সে দায়িত্ব আমার উপর আছে। মাননীয় মন্ত্রী মহাশয় যে প্রচেষ্টা শুরু করেছেন তাঁর দপ্তরের মধ্যে দিয়ে তার জন্য সমগ্র পশ্চিমবাংলার ঐ দুর্বলতম অংশ—গরিব বর্গাদার, ক্ষেতমজুর, দরিদ্রতম ব্যক্তিরা তাঁকে দুহাত তুলে আশীর্বাদ জানাচ্ছে। স্যার, আজকে বামফ্রন্ট সরকার যে প্রচেষ্টা শুরু করেছেন সেই প্রচেষ্টা সারা ভারতবর্ষে নেই। স্যার, আপনার জানা আছে, বৃটিশ রাজত্ব যখন আমাদের দেশে এসেছিল চেপে বসেছিল তখন চিরস্থায়ী বন্দোবস্তের মধ্যে দিয়ে বহু জমিদার, জোতদারকে বহু হাজার হাজার বিঘা জমি দিয়ে যান। যেমন আমাদের মাননীয় সদস্য শ্রী কিরণময় নন্দ মহাশয়ের বাবা বা ঠাকুরদার নামে—শ্রী গিরিজাপ্রসাদ নন্দ, শ্রী শৈলজা নন্দ, শ্রী জ্যোতির্ময় নন্দ—এঁদের যে কত হাজার বিঘা জমি দিয়েছিল—১০ হাজার, না, ২০ হাজার, না, ৫০ হাজার বিঘা তার হিসাব বোধ করি কিরণময় বাবুও করতে পারবেন না। বৃটিশ রাজত্বের পদলেহন করে জোতদার জমিদাররা হাজার হাজার বিঘা জমি উপঢৌকন পেয়েছিলেন এবং সাদা চামড়ার দলকে আমাদের বুকের উপর বসিয়ে রাখার জন্য তারা দুহাতে নিষ্ঠুরভাবে অত্যাচার চালিয়েছিল। সেই অত্যাচারের বিরুদ্ধে রুখে দাঁড়িয়েছিল বাংলাদেশের কৃষকরা। ঐ জোতদার, জমিদারদের দল ওদের খুন

খারাপি করেছে, ওদের উপর নিষ্ঠুরভাবে অত্যাচার করেছে কিন্তু গণ আন্দোলনকে রুখতে পারে নি। বৃটিশ রাজত্বের সময় তেভাগা আন্দোলন শুরু হয়েছিল। তখন ঐ বেঞ্চের সদস্যরা যাঁরা আজকে ২০ জনে এসে দাঁড়িয়েছেন তাঁরা এবং জনতা—কংগ্রেস ও জনতা মিলে তখন একাকার ছিলেন, ওঁদের সবাই রুখে দাঁড়িয়েছিলেন এই কথা বলে যে ভাগচাষীরা কেন তাদের দাবি আদায়ের জন্য আন্দোলন করবে। অনেক যুক্তি তাঁরা সেদিন দিয়েছিলেন কিন্তু পারেন নি তাদের ঠেকাতে। তারপর কংগ্রেস রাজত্ব হবার পর মানুষ অনেক আশা করেছিল, কারণ অনেক আশা সেদিন তারা মানুষকে দিয়েছিলেন। কিন্তু স্যার, সেদিনগুলির কথা কেউ ভোলে নি। আমি সুন্দরবনের মানুষ, আমি জানি সেদিনের কথা যেদিন গর্ভবতী মা অহল্যা শহিদ হলেন এবং তার সঙ্গে অন্যান্য মহিলারাও। সেই গর্ভবতী মা অহল্যা, তার বুক লক্ষ্য করে কংগ্রেস সরকারের পুলিশ গুলি ছুঁড়েছে, তাঁকে খুন করেছে। রক্তস্রোতে সুন্দরবন ভাসিয়ে দিয়েছে সেদিন। তারপর জমিদাররা পুলিশের সহযোগিতায় আমাদের ওখানকার নগেন দলুইকে গুলি করেছে। এইসব অত্যাচার ওঁরা করেছেন।

[6-50—7-00 P.M.]

তখন কিন্তু বর্গাদার বলে কোনও কৃষক সমিতি পশ্চিমবাংলায় যে আছে তার কোনও স্বীকৃতি কোথাও ছিল না। আজকে বর্গাদাররা যে নাম লেখাচ্ছে সেটা কারও দয়ায় নয়। বুকের অনেক রক্ত ঢালতে হয়েছে, অনেক অত্যাচার সহ্য করতে হয়েছে। গর্ভবতী মা, অহল্যা রমনী তাঁকেও বুকের রক্ত দিতে হয়েছে এবং রক্ত ঢেলে দেবার পর ১৯৫০ সালে ডাঃ বিধানচন্দ্র রায় যখন ছিলেন তখন সর্বপ্রথম এই বর্গাদারদের নাম বলে যে একটা বস্তু আছে, তার স্বীকৃতি পেয়েছিল। তারপরে সাত্তার সাহেব নেই, তিনি বললেন যে ওঁরা করেছেন, ওঁদের কৃতিত্ব। হ্যাঁ, রক্তমাখা হাতের কৃতিত্ব, অত্যাচারের কৃতিত্ব ওঁরা পেতে পারেন। তাঁর বিরুদ্ধে রুখে দাঁড়িয়েছিল বাংলাদেশের কৃষক সমাজ এবং তাদের মধ্যে ছিল আমাদের সুন্দরবনের মানুষও এবং তখন চাপে পড়ে বাধ্য হয়েছিলেন জমিদারি আইন পাস করতে, ভূমি সংস্কার আইন পাস করতে এই হাউসে, সেটা ছোট্ট একটা শিশু পর্যন্ত জানে। সুতরাং এই আইন একটা খোঁড়া আইন, এবং সামান্য যেটুকু আইন হয়েছে সেটা কারও দয়ায় হয়নি। এজন্য অনেক অত্যাচার সহ্য করতে হয়েছে, বাংলাদেশের কৃষককে। তারপর যদিও জমি জায়গা বের করবার আশা হল, দীর্ঘ ৩০ বছর কংগ্রেস রাজত্বের ফলে তার কি অবস্থা হল সেই সব ইতিহাস আমাদের জানা আছে। বেনামিতে হাজার হাজার বিঘা জমি কিরণময় নন্দ মহাশয় জনতা দলের সদস্য কার নামে কি আছে সেকথা বললেন। সেই ব্যাপারে আমার একটা ইতিহাস মনে পড়ল। একদিন বাড়ি থেকে যাচ্ছিলাম হঠাৎ দেখলাম যে একজন জোতদার হাতে রেশনের ব্যাগ নিয়ে চলেছেন। তখন 'ক' এবং 'খ' শ্রেণীর রেশন মাত্র পাচ্ছিল। আমার একটা উৎসুক হল। আমি গিয়ে ডিলারকে জিজ্ঞাসা করলাম, যে এই লোকটি কেন রেশন পেল? সে বললে, আপনি জানেন না? ও যে 'ক' শ্রেণীর। আমি তখন জিজ্ঞাসা করলাম, 'ক' শ্রেণীর মানে? সে তখন উত্তর দিল, ওঁর যে ১২৫ বিঘা জমি, সেটা ওঁর

ছেলের নামে, বৌয়ের নামে, নাতির নামে, দিয়েছে। এখন আর ওঁর নামে কোনও জমি নেই। সেজন্য উনি 'ক' শ্রেণীর। আমি নন্দবাবুকে জিজ্ঞাসা করি, টোলের পাঠশালার নামে, বেলডাং অ্যাকাডেমির নামে, গঙ্গাধর অ্যাকাডেমির ইত্যাদি নামে ট্রাস্টি বোর্ড করে হাজার হাজার টাকার জমি জমা রাখা হয়েছে, নন্দলালকে নন্দকুমার করে সেগুলি সঙ্গে আপনাদের কি কোনও সম্পর্ক নেই? চাকরের নামে আছে কিন্তু ওঁদের নামে নেই। এই রকম ধরনের 'ক' শ্রেণীর কার্ড হোল্ডার ধরা হচ্ছে। তাঁরা বলছেন যে আমরা মধ্যবিত্ত। স্যার, আপনি জানেন যে উচ্ছেদের বিরুদ্ধে যখন আইন তৈরি করেছিলেন, মাননীয় মন্ত্রী মহাশয় তখন এঁরা চিৎকার করেছিলেন বিধবা বলে। সারা দেশে তখন শুধু বিধবা দেখেছিলেন। আর আজকে মন্ত্রী মহাশয় বর্গা অপারেশন এর মধ্যে দিয়ে বর্গাদারদের স্বত্ব দিতে চলেছেন, তাঁদের কিছু আর্থিক সঙ্গতি দিয়ে তাঁদের বার্গেনিং পাওয়ার কিছুটা সৃষ্টি করার চেষ্টা করেছেন, এই সমস্ত বেনামদারদের কাছ থেকে জমি বের করার চেষ্টা করেছেন। তখন নন্দবাবুরা বলবেন যে মধ্যবিত্ত বাঁচাও—ঐ রকম মধ্যবিত্তকে বামফ্রন্ট বাঁচাবেন। যাঁরা প্রকৃত মধ্যবিত্ত কৃষক তাঁরা আমাদের পাশে আছে এবং চিরদিন থাকবে এবং আমরাও তাঁদের সঙ্গে থাকব। কিন্তু মধ্যবিত্তের নাম দিয়ে যে সমস্ত জোতদার জমিদার হাজার হাজার বিঘা জমি বেনামিতে রেখে দিয়েছে, বাংলা দেশের কৃষককে ঠুটো জগন্নাথ করেছে তাঁদের হাত থেকে জমি টেনে বার করছে। আজও সেই জাগ্রত কৃষক তাঁর বিরুদ্ধে সমস্ত শক্তি নিয়ে রুখে দাঁড়াবে, এই কথা আপনার মাধ্যমে জানিয়ে দিতে চাই। আজকে ওঁরা মধ্যবিত্ত নিয়ে চিৎকার করছে। আজকে আমাদের মন্ত্রী মহাশয় এই দুর্বল শ্রেণীর জন্য সাহায্য করার চেষ্টা করছেন। এখানে জনতা এবং কংগ্রেসের কণ্ঠস্বর শুনে মনে হচ্ছে সেই জোতদার এবং জমিদারদের কণ্ঠস্বর ধ্বনিত হচ্ছে। আমাদের ওখানে একজন জমিদার অতলানন্দ শাসমল ছিলেন। যখন তেভাগা আন্দোলন করা হয়েছিল এবং এই জমিদার, জোতদার শ্রেণীর উচ্ছেদ করা নিয়ে এবং জমি বিনা মূল্যে চাষীকে দাও—এই দাবি হয়েছিল তখন জমিনদার অ্যাশোসিয়েশন করা হয়েছিল এবং তাঁর সেক্রেটারি ছিলেন ঐ অতলানন্দ শাসমল বছর দুয়েক আগেও তিনি ৩ শত বিঘা জমি ক্ষেতমজুর দিয়ে চাষ করাতেন। আইন হল জমি বের করবার কিন্তু ৩০ বছরেও কংগ্রেস সেই অতলানন্দ শাসমলের কাছ থেকে এক ছটাক জমিও উদ্ধার করতে পারেনি। অথচ আজকে বামফ্রন্টের রাজত্বে সেই ভাগচাষীরা যদি তাঁদের অধিকার গ্রহণ করার জন্য বর্গা অপারেশন প্রয়োগ করে সেখানে মামলা মোকদ্দমা আইনের কথা বলা হচ্ছে।

আইন করে ২০/২২টা মামলা চলছে, কৃষকদের হয়রানি করা চলছে। সেখানে যদি আমাদের সরকার এই কৃষকের পক্ষে দাঁড়িয়ে কিছু কথা বলে অমনি গেল গেল রব ওঠে। এদের মুখে শুনি অতুলানন্দ শাসমলের পক্ষে দাঁড়িয়ে ওঁরা কথা বলছেন এবং আমাদের সরকার সেই দুর্বল চাষীর পক্ষে কথা বলছেন। সুতরাং বিচার করতে হবে এই দেশের অগ্রগতি কার পক্ষে দাঁড়িয়ে হবে। মাননীয় সভাপাল মহাশয়, বেশি কথা বলার সময় নেই, আমাদের ওখানে অনেক জমিদার জোতদারের কথা আছে—দিনদা জমিদারের কথা বলতে

পারি, উনি যে কত মামলা করেছেন—উনি হাজার হাজার মামলা করেছেন এখন আবার বামফ্রন্ট সরকারের কাছে দরখাস্ত করেছেন আমি মধ্যবিত্ত, আমাকে বাঁচাও। উনি কয়েক হাজার বিঘা জমির মালিক এখন বহু জমি বেনামে রয়েছে, গত কংগ্রেসি আমলে সুনীতি বাবু যাদের পক্ষের কথা বললেন তাদের রাজত্বের সময়ে বে-আইনিভাবে ঐ ভদ্রলোক চাষীকে উচ্ছেদ করেছে আবার তারপর হয়ত ১০ বিঘা উচ্ছেদ করে ২ বিঘা দিয়েছে চাষ করতে তার পরিবর্তে তার নিজের যে রায়তি জমি আছে সেটাকে সাফ-কোবালা রেজিস্ট্রি করে দিতে ঐ চাষীকে বলা হয়েছে এবং সেই চাষী সাফ কোবালা রেজিস্ট্রি করে দিয়েছে। তার বিনিময়ে ১০ বিঘা জমির জায়গায় সে ২ বিঘা জমিতে চাষ করার সুযোগ পেয়েছে। আজকে সেই চাষীরা যদি দলবদ্ধভাবে বে-আইনি উচ্ছেদ করা জমিতে যায় এবং মন্ত্রী মহাশয় যদি তাঁদের মদত দেন, তাঁর যদি সহযোগিতা থাকে তাহলে অমনি গেল গেল রব ওঠে। আর ঐ পক্ষের হয়ে দাঁড়িয়ে জনতা এবং কংগ্রেসরা বলবে মধ্যবিত্তদের উপর আক্রমণ করা হচ্ছে। আজকে বামফ্রন্ট সরকারের কাছে দরখাস্ত করা হয়েছে উনি মধ্যবিত্ত উনি মারা গেলেন। হাজার হাজার বিঘা জমির মালিক ঐ দিনদা শাসমল, নন্দ, ইত্যাদি এই সমস্ত জমিদারতন্ত্র সমস্ত সুন্দরবনকে শোষণ করেছে, অত্যাচার করেছে, বামফ্রন্ট সরকার তাদের বিরুদ্ধে দাঁড়িয়েছে তাই আজকে দেশের জনগণ আশীর্বাদ করছে এই বামফ্রন্ট সরকারকে এবং তার মন্ত্রী মহাশয়কে। নিশ্চয় আমরা সেদিক থেকে তাঁকে শ্রদ্ধা করি। সুনীতিবাবু বলে গেলেন সঠিকভাবে ওঁরা দায়িত্ব পালন করেছেন—ওঁরা জমিদার জোতদারের বিশ্বস্ত প্রতিনিধি হয়ে এখানে সঠিকভাবেই বলেছেন। উচ্ছেদ করার চেষ্টা করেছিলেন পারলেন না। এত বছর ধরে—ঐ তো জয়কেশ বাবু বলেছেন কিভাবে উচ্ছেদ করেছেন, আমরা ঠেকিয়েছি আন্দোলনের মধ্যে দিয়ে। তারপর আবার সুনীতি বাবুর কথা শুনলাম, উনি বললেন বর্গাদারদের বিরুদ্ধে পেনাল অ্যাকশন নিন, শাস্তিমূলক ব্যবস্থা নিন। এখানেই হচ্ছে দৃষ্টিভঙ্গির পার্থক্য। আমাদের সরকার চাইছেন দুর্বলতম অংশ এই ভাগচাষী কুল, এই ক্ষেতমজুরকে বাঁচাতে আর ওঁরা চাইছেন পেনাল অ্যাকশন। আবার নতুন কায়দায় আইনের মধ্যে দিয়ে উচ্ছেদ করা যায় কিনা, শাস্তি দেওয়া যায় কিনা সেই চেষ্টা তাঁরা করছেন। এইভাবে তাঁরা জমিদারদের বিশ্বস্ত প্রতিনিধি হয়ে এখানে এসে এইসব কথা বলছেন। আমি একটা কথা বলি যারা ৩০ বছর ধরে কৃষক জনগণকে উচ্ছেদ করেছেন সেই কৃষক জনগণ কঠিন শাস্তি দিয়ে ওদের আজকে এখানে ২০তে হাজির করেছেন—ওঁদের হুঁশিয়ারি দিচ্ছি এই পেনাল অ্যাকশন বলার পর ওঁরা ২তে গিয়ে দাঁড়াবেন। মাননীয় সভাপাল মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ উপস্থিত করেছেন তাকে দেশের মানুষ ২ হাত তুলে আশীর্বাদ জানাচ্ছে এবং তিনি যে প্রচেষ্টা শুরু করেছেন সেই প্রচেষ্টাকে সমর্থন জানাচ্ছেন। আমি ২-১ টা সাজেশন দেব, জমি প্রত্যর্পন আইন সম্পর্কে। এখানে একটা সিলিং করা ভাল। ঐ জমি যারা কিনেছে তাদের মধ্যে অনেকেই গরিব, বিক্রি করে কিম্বা নানাভাবে তারা জমি কিনেছে এক বিঘা, আর জমি যারা বিক্রি করেছে তাদের অবস্থা অনেক ভাল সুতরাং তাদের কিছুটা সুবিধা দেওয়া দরকার আছে—যারা জমি কিনেছে। ভেস্টেড জমি বিলি করার কথা বলা হয়েছে, বিগত দিনে কংগ্রেসিরা যেভাবে বিলি করেছে, আমি দেখলাম বাস্তু জমি

দেওয়া হয়েছে নদীর মাঝখানে দাগ নং খতিয়ান নং নদীর মাঝখানে হয়েছে। আরেকটা জায়গায় দেখলাম গো-ভাগাড়ে বাস্তুহীনদের বাস্তুজমি দেওয়া হয়েছে। তারা আজকে এখানে এসে আবার পেনাল অ্যাকশনের কথা বলেছেন। আমাদের ওখানে ভেস্টেড জমি দেওয়া হয়েছে একজন ডি.আই.জি. অফিসারকে, যে আমাদের বিরুদ্ধে নেকড়ে বাঘের মতো লাফিয়ে পড়েছিল, সেই ডি.আই.বি. অফিসার কাকদ্বীপের মুখে কোঠা বাড়ি তৈরি করছে। তাই আমি শেষ কথা বলব ঐ কোঠা বাড়িওয়ালা ভি.আই.পি.দের পক্ষে দাঁড়িয়ে, জমিদার জোতদারের পক্ষে দাঁড়িয়ে এবং বর্গাদারদের বিরুদ্ধে পেনাল অ্যাকশনের দাবি যারা করে তাদের কিছুতেই কিছু হবে না তারা জনমতের ধাক্কায় শূন্যের দিকে চলে যাবেন। এই কথা বলে মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ এনেছে তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[7-00—7-10 P.M.]

**শ্রী কিরণময় নন্দ :** মাননীয় সভাপাল মহাশয়, অন এ পয়েন্ট অফ পার্সোনাল এক্সপ্ল্যানেশন, মাননীয় সদস্য হৃষিকেশ মাইতি তাঁর বক্তব্য উপস্থিত করতে গিয়ে আমার সম্বন্ধে দু-একটি কথা বলেছেন। সে সম্পর্কে আমি বলতে চাই যে, তিনি আমার পরিবারের এবং আমার নাম মেনশন করেছেন। আমি হাউসে চ্যালেঞ্জ জানিয়ে বলছি যে, আমার পরিবারের সম্পত্তি নিয়ে তিনি যা বলেছেন তা সম্পূর্ণ অসত্য। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি যে, তিনি এসম্পর্কে একটা হাই পাওয়ার কমিশন বসান এবং তাতে যদি তাঁর অভিযোগ সব প্রমাণিত হয় তাহলে আমাকে যে শাস্তি দেওয়া হবে তাই আমি মেনে নেব। আমরা স্কুলের নামের সমস্ত সম্পত্তি সরকারকে ছেড়ে দিয়েছি, হাসপাতালের নামের সমস্ত সম্পত্তি সরকারকে ছেড়ে দিয়েছি। শুধু তাই নয় ঐ সমস্ত সম্পত্তি, কমপেনসেশন-সহ ঐ সমস্ত প্রতিষ্ঠান সরকারকে নিয়ে নেবার জন্য লিখিতভাবে জানিয়ে দিয়েছি। আমার পরিবারের নামে এক ছটাকও উদ্বৃত্ত জমি নেই। এবিষয়ে আমি সরকারি তদন্ত কমিশন করার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** মাননীয় সভাপাল মহাশয়, মাননীয় ভূমি ও ভূমি সদ্ব্যবহার মন্ত্রী মহোদয় এখানে যে বাজেট বরাদ্দ এনেছেন আমি তার সম্পূর্ণ বিরোধিতা করছি। বিরোধিতা করছি নীতিগত কারণে। এক নং হচ্ছে এই যে ভূমি ব্যবস্থা নিয়ে সারা দেশ চঞ্চল হয়ে উঠেছে, তখন উনি একটা দু' পাতার বাজেট বক্তৃতা দিয়েই ছেড়ে দিলেন। তার চেয়ে বেশি কিছু সভাকে বলার প্রয়োজন মনে করলেন না। অথচ তিনি বলেছেন, আমরা যা করবার তা করব। গতবার তিনি সাড়ে সাত পাতার বক্তৃতা দিয়েছিলেন, এবারে দু'পাতার বক্তৃতা দিয়েছেন। এটা পড়ে একটা কথা মনে হল যে, এই সরকারের ভূমি ব্যবস্থার কোনও নীতি নেই। বিপ্লব করার ইচ্ছে, বিপ্লব করতে পারছেন না। বিপ্লব মানে এখানে অর্থমন্ত্রী বলেছিলেন দু' কোটি লোককে আমরা জমি দেব। গতবার ওঁরা বলেছিলেন সব কিছু আমরা করে দেব। সুনীতিবাবু ঠিক কথাই এখানে বলে গেছেন যে, ওঁরা সমস্যার সমাধান করে শান্তি

আনতে চান না। ওঁদের কথা হচ্ছে, সেই রামপ্রসাদের গান আছে, "এলো মেলো করে-দে মা লুটে-পুটে খাই।" সেই ব্যবস্থাই ওঁরা করতে চলেছেন। এখানে বক্তৃতার সঙ্গে একটা লাল বই দেওয়া হয়েছে। তাতে উনি বলেছেন এখানে সব বক্তৃতা দেওয়া হল। কার বক্তৃতা উনি পড়তে বললেন? এবং বললেন ঐ বইটার ভূমিকাটা পড়তে। আমার প্রশ্ন হচ্ছে এটা কার লেখা? এখানে তো লেখা আছে ভূমি সংস্কার পশ্চিমবঙ্গ ১৯৭৯। ভূমি সংস্কার ঃ পশ্চিমবঙ্গ এই বইটা আমাদের দেওয়া হয়েছে কিন্তু ভূমিকায় স্বাক্ষর কারও নেই, এটা কে বলছে, এটা সরকারের বক্তব্য না প্রেসের বক্তব্য, না অফিসারের বক্তব্য না মন্ত্রীর বক্তব্য সেটা বোঝা যাচ্ছে না। এই বইটার মধ্যে ব্যর্থতার কথা বলা হয়েছে এবং এই বইটার মধ্যে অনেক চালাকি করা হয়েছে। বিবেকানন্দ একটি কথা বলেছিলেন যে চালাকি দিয়ে মহৎ কাজ করা যায় না।" সুতরাং আপনারা চালাকি দিয়ে মহৎ কাজ করার যদি চেষ্টা করেন তাহলে খুব ভুল হবে। আপনি বলেছেন যে, পাট্টাধারী প্রদত্ত খাস জমির দখল এখনও পাচ্ছেন না। আমার প্রশ্ন হচ্ছে, তারা কেন পাচ্ছেন না, আপনারা গদিতে এসেছেন প্রায় ২ বছর হতে চলল তৎসত্ত্বেও পাট্টাধারীরা কেন খাস দখল পাচ্ছেন না। আপনাদের যখন আইন আছে, আপনাদের যখন অফিসার আছেন তাহলে কেন পাচ্ছে না। সুতরাং এখানে আপনারা ব্যর্থতার পরিচয় দিয়েছেন। তারপর বলেছেন, শহরাঞ্চলে জমির উর্দ্ধসীমা এবং প্রণিয়ম সংক্রান্ত মোতাবেক কাজকর্ম এখনও সন্তোষজনক নয়। এটা কাদের ব্যর্থতা? আমি বলব আপনার বিভাগের ব্যর্থতা। তারপর বলছেন, জমিদার অধিগ্রহণ সংক্রান্ত বকেয়া কাজ এখনও সম্পূর্ণ হয়নি। আপনারা তো বলেন যে, কংগ্রস করতে পারেনি তাহলে আমার প্রশ্ন হচ্ছে, আপনারা কেন করতে পারেন নি, তার কি কৈফিয়ত সেটা বলতে পারবেন না। আর একটি বলেছেন পশ্চিমবঙ্গ হস্তান্তরিত জমি প্রত্যর্পণ আইনে কাজের নৈরাশ্যজনক। এই নৈরাশ্য সৃষ্টি করেছেন আপনারাই প্রত্যেকটি গ্রামে গ্রামে-এটা আমরা জানি। তাই আপনাদের বিরুদ্ধে কিছু বলার নেই। আপনি এখানে বলেছেন ১১ লক্ষ ২২ হাজার ৫৭৬ একর জমি পাওয়া গেছে কিন্তু এটা ভুল লিখেছেন। আরও যে জমি পাওয়া গেছে তার উল্লেখ নেই। এর মধ্যে ১১ লক্ষ ২২ হাজার ৫৭৬ হচ্ছে আপনার এগ্রিকালচারাল ল্যান্ড আর ফরেস্টে পাওয়া গেছে সাড়ে ৮ লক্ষ একর জমি এবং অন্যান্য জমি পাওয়া গেছে সাড়ে ৫ লক্ষ একর জমি, মোট ১৪ লক্ষ একর জমি ঐ ১১ লক্ষ ২২ হাজার ৫৭৬ একরের মধ্যে যোগ হবে। তাহলে মোট দাঁড়াচ্ছে আপনার ২৫ লক্ষ ২২ হাজার ৫৭৬ একর জমি। আমার প্রশ্ন হচ্ছে এই হিসাবটা দিলেন না কেন? তারপরে আমার বক্তব্য হচ্ছে, আপনাদের আমলের আগে কত ছিল আর আপনাদের আমলে কত এল সেটা যদি বিস্তৃতভাবে রাখতেন তাহলে খুব ভাল হত কিন্তু সেটা দিলেন না। আমার মনে হয় সেটা দেখালে পাছে আপনাদের ক্রেডিট কমে যায় সেইজন্য আপনারা একসঙ্গে দেখিয়েছেন। কিন্তু কথা হচ্ছে এর মধ্যে অসঙ্গতি আছে। আপনি বলেছেন, ১১ লক্ষ ২২ হাজার ৫৭৬ একর জমি কৃষি যোগ্য পেয়েছি, এখানে বলছেন দখল নেওয়া হয়েছে ৯ লক্ষ ৬৮ হাজার ৬৭৫ একর আর ইনজাংশনে আবদ্ধ আছে ১ লক্ষ ৬৪ হাজার ৭৩৩ একর। এখন এই দুটি যোগ করে দেখলাম দাঁড়ায় ১১ লক্ষ ৩৩ হাজার ৪০৮ একর।

সুতরাং এই যে হিসাব আপনি দিয়েছেন সেই হিসাবটা আমি বুঝতে পারছি না। তারপর আপনি বলেছেন, দখল নেওয়া কৃষি জমি হচ্ছে ৯ লক্ষ ৬৮ হাজার ৬৭৫ একর আর কৃষি জমি বিলি করা হয়েছে ৬ লক্ষ ১২ হাজার ৫০৫ একর। তাহলে ঐটা থেকে এটা বাদ দিলে থাকে ৩ লক্ষ একর। এই ৩ লক্ষ একর জমি বিলি করা হয়নি। আমার প্রশ্ন হচ্ছে বিলি কেন করা হয়নি। না হওয়ার কারণ কি? আজকে জমি প্রত্যর্পন আইনে দরখাস্তের সংখ্যা হয়েছে ১ লক্ষ ৫১ হাজার ৩৪৫ টি আর শুনানী হয়েছে এমন মামলার সংখ্যা ৬২ হাজার ১ টি এবং প্রাপকের সংখ্যা হচ্ছে ৯ হাজার ২৮৪ জন। সুতরাং এই যে অবস্থা এটার জন্য দায়ী কে? আপনারা জে.এল.আর.কে দিয়ে সমস্ত পুলিশ অফিসারের কাজ, সমস্ত এ্যাডমিনিস্ট্রেটরের কাজ সমস্ত কাজই জে.এলে.আর.ওর হাতে।

[7-10—7-20 P.M.]

জে.এল.আর.ও.কে আপনারা লোক দিতে পারেন নি, টাইপ মেশিন দেননি থানায় মামলা করল সমস্ত এনকোয়ারি করবেন জে.এল.আর.ও রিপোর্ট তাঁকে করতে হবে। তাঁর গাড়ি নেই, সাইকেল নিয়ে তাঁকে ঘুরতে হয়। আমীন, যাকে ১০ টাকা দিয়ে কেনা যায় তাকে দিয়েই বড় বড় এনকোয়ারি থেকে আরম্ভ করে সব কাজ করাচ্ছেন। আজকে এইসব কথা চিন্তা করতে বলছি। আমরা প্রায়ই শুনি আমরা নাকি জোতদারদের স্বার্থ রক্ষা করি এবং আপনারা সর্বহারার দল, সর্বহারার দৃষ্টান্ত আমি আপনাদের দিই, আপনারা ভগবানে বিশ্বাস করেন না, এবং আপনারা বলেন কার্লমার্কস ছাড়া গরিবের কথা আর কেউ চিন্তা করেনি, কিন্তু কার্লমার্কসের জন্মের বহু বছর আগে ভাগবতে কি লেখা আছে সেটা আপনারা শুনুন—সেখানে নারদ যুধিষ্ঠির কে বলছে—

"যাবত ভ্রিয়েত জঠরম,

তাবত সত্ত্বংহি দেহিনাম

অধিকং যো অভিমন্যেত

স স্তেনঃ দন্ডমর্হতি"

কাজেই জঠরের প্রয়োজনের চেয়ে বেশি কেউ যদি রাখে তাহলে তাকে দন্ড দেওয়া উচিত। আপনি বললেন এই আইন আমরা করেছি, আমরা বর্গা অপারেশন করেছি, কিন্তু আপনার জন্মের আগে এই বিধানসভায় যখন মাইক্রোস্কোপ দিয়ে আপনাদের দেখতে হত সেই সময় প্ল্যানিং কমিশন বলেছিলেন, Firstly to remove such impediments upon agricultural production as arise from the character of the agraian structure; secondly to create conditions for evolving as speedily as may be possible an agrarian economy with high levels of efficiency and productivity. তারজন্য এই আইনগুলি এখানে হয়েছে। যাদের আপনারা জোতদারদের দালাল

বলছেন সেই কংগ্রেসের লোকেদের মাথা থেকে এই আইনগুলি এসেছে, আজকে আপনারা বলছেন আইনের সুফল আছে, পঞ্চায়েত মন্ত্রী মহাশয় আইন করবার পর কতবার তার সংশোধন করেছেন সেটা একবার চিন্তা করে দেখুন। অপারেশন বর্গা সম্বন্ধে করেছেন সেটা একবার চিন্তা করে দেখুন। অপারেশন বর্গা সম্বন্ধে বলছি যে আমরাও চাই বর্গা রেকর্ডেড হোক। কিন্তু আপনারা কি তা করতে পেরেছেন? আমাদের মোট জমির পরিমাণ হচ্ছে এক কোটি আটত্রিশ লক্ষ একর। আমরা যতটুকু জানি তার একের তিন অংশে বর্গা হয়। আগে শুনেছিলাম, এখন দেখছি ৫ লক্ষ বর্গাদার রেকর্ডেড, তাহলে বর্গার সংখ্যা যদি ২০ লক্ষ হয় আর আপনারা যদি ৫ লক্ষ করে থাকেন তাহলে ২ বছরে কতটা এগিয়েছেন? আপনি বললেন ৩০০ গুণ, সেটা কিভাবে করেছেন জানি না। আমার প্রশ্ন হচ্ছে যে বর্গাগুলি রেকর্ডেড হয়নি যাদের রেকর্ডেড হচ্ছে না বা অনেকে যারা করতে পারছে না তারা প্রোটেকশন পাবে কিনা সেটা বলতে হবে। বর্গাদার রেকর্ডেড হচ্ছে না বলে যদি উচ্ছেদ করা হয় তাহলে তারা কি প্রোটেকশন পাবে না? এ সম্বন্ধে আপনার কাছ থেকে ক্লিয়ার উত্তর চাই যে আনরেকর্ডেড বর্গাদার প্রোটেকশন পাবে কিনা? অপারেশন বর্গা নিয়ে আমরা বলি এইজন্য যে, আমরা চাই সংবিধানের মধ্যে দিয়ে আইনের শাসন, আর আপনারা চান জঙ্গলের শাসন। আজকে আমাদের স্পিকার থেকে একটা আইডেন্টিটি কার্ড দেওযা হয়েছে যাতে লেখা আছে, This is to certify that person whose name, signature and photograph appear on the page opposite as a member of the legislative Assembly, West Bengal and to require all whom it may concern to afford him/her necessary assistance and protection and every facility necessary for the discharge of his/her official duties. অথচ মুখ্যমন্ত্রী বলছেন মরিচঝাঁপি গেলেই অ্যারেস্ট হবেন।

**মিঃ চেয়ারম্যান :** বাজেটের সঙ্গে এর রেলিভেন্সি কি আছে?

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** অপারেশন বর্গা সম্পর্কে আমি বলতে চাই যে যখন বর্গা রেকর্ডিং করা হবে তখন সেখানে I want remain present কিন্তু আপনার অফিসাররা বলছেন আপনাদের থাকার কোনও দরকার নেই, ও.সি. বলছেন আপনার লাইফের যদি কোনও রিস্ক হয় তাহলে আমি দায়িত্ব নেব না। অপারেশন সম্পর্কে আমি দু-একটি স্পেসিফিক কেস দিচ্ছি। হরিশচন্দ্রপুর এক নম্বরে জে.এল.আর.ও. অফিসে এসে যখন বলল এই নামগুলো রেকর্ড করতে হবে তখন অন্য একজনরা এসে বলল এই নামে দিলে হবে না অন্য নামে দিতে হবে। কিন্তু তিনি রাজি না হওয়ায় রাত্রি ৮টা ৯টা পর্যন্ত তাঁকে ঘেরাও করে রাখার ফলে শেষ পর্যন্ত তিনি ভয়ে সেই নামই রেকর্ড করে দিলেন। সেখান থেকে পরে শুনলাম এ.ডি.এম. এসে যখন জিজ্ঞেস করলেন যে উনি ঠিক কাজ করেছেন কিনা তার উত্তরে তিনি বললেন আমি আন্ডার প্রেসার এইরকম করেছি এই রকম অনেক ঘটনা আছে। গরিব বর্গাদার যেহেতু সি.পি.এম নয় অতএব সি.পি.এমরা গিয়ে বলছে তাকে প্রোটেকশন দিতে

হবে না, জোতদার কে তারা প্রোটেকশন দিয়েছে। এইসব ঘটনা আমি আপনাকে দিয়ে দেব। আরেকটা কেস হচ্ছে একটা জমি ভায়ের জমি চাষ করছে আব্দুল হক—অপারেশন বর্গায় দরখাস্ত করল কিন্তু সামসুল হক জেলা পরিষদের চেয়ারম্যান, সি.পি.এমের লোক, তিনি গিয়ে বললেন এই জমি রেকর্ড করতে পারবে না। সামসুল হকের দাদার কাছে ঐ জমি বিক্রি করে দিল, একটা লিখিত দরখাস্ত আমি এ বিষয়ে আপনাকে আগামীকাল দেব, আমি সেটেলমেন্ট অফিসারের কাছে গিয়েছিলাম, তিনি বললেন যে প্রথমে ভাইয়ের ছিল কিন্তু সেটা কোন রেকর্ডের ভিত্তিতে বললেন জানি না, আমাদের জনতা পার্টির মেম্বাররা, কোন অফিসারের কাছে গিয়ে জোতদারের পক্ষে হয়ে কাজ করেছে সেকথা যদি বলতে পারেন তাহলে ভাল হয়। এরপর আমি কয়েকটা সাজেশন দিয়ে শেষ করছি।

[7-20—7-30 P.M.]

আপনারা তো গরিবের কথা বলেন কাজেই তাদের কথা শুনুন এবং যে সমস্ত তহশীলদারের পোস্ট খালি রয়েছে সেখানে লোককে চাকরি দেবার ব্যবস্থা করুন। তারপর, গ্রামে গ্রামে এই যে হাট বসছে সেগুলো আপনারা বসাতে দেবেন কিনা সেটাও বলুন। পুরানো হাট নেবার কথা বলা হচ্ছে কাজেই নতুন হাট আর বসাতে দেবেন কিনা সেটা চিন্তা করুন। এগ্রিকালচার ইনকাম ট্যাক্সের ক্ষেত্রে দেখছি এখনও ৫০:৫০ পারসেন্ট করে ট্যাক্স ধার্য করে ফসল ধরে। এটা উপযুক্ত হচ্ছে কিনা দেখুন। তারপর, এই যে কুকুরের নামে পর্যন্ত যে জমিগুলো রয়েছে সেগুলি উদ্ধার করবার ব্যবস্থা করুন। এখানে অনেকে বলেছেন, আপনারা একই কথা বার বার করে শোনান। আমি শাস্ত্রের কথা একটি বলব। মহাভারতে লোমস যুধিষ্ঠিরকে বলছেন—

"অধর্মেন বর্ধ্যতে তাবত্‌
ততো ভদ্রানি পশ্যতি
ততো স ত্বাত্‌ জয়তি
সমূলস্ত বিনশ্যতি।"

অর্থাৎ অধর্ম করলে তাড়াতাড়ি করে বাড়ে এবং যারা নন-কমিটেড থাকে তারাও আকৃষ্ট হয়। কিন্তু শেষ পর্যন্ত তারা সমূলে ধ্বংসপ্রাপ্ত হয়। আমরাও সেই সমূলে ধ্বংস দেখবার জন্য অপেক্ষা করে আছি।

**মিঃ চেয়ারম্যান :** ২৯০ ধারা অনুযায়ী সময় বাড়াবার প্রয়োজন হয়েছে।

**Dr. Zainal Abedin :** In that case we would be deprived of the Ministers speech.

**মিঃ চেয়ারম্যান ঃ** আপনারা নিজেরা ২/৩ মিনিট করে সময় না বাড়ালে এটার প্রয়োজন হত না।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** স্যার, সময় বাড়াবার ব্যাপারে আমাদের ঘোরতর আপত্তি আছে। মিঃ বেস্টারউইচ ওয়াজ কন্ডাক্টিম দি হাউস। আমি আপনাকে রিকোয়েস্ট করছি ভবিষ্যতে এরকম আর করবেন না। আপনারা যদি এইভাবে সময় বাড়িয়ে নেন তাহলে We would be deprived of the ministers speech.

**মিঃ চেয়ারম্যান ঃ** আপনারা এইভাবে আর সময় নষ্ট করবেন না। আপনাদের বক্তৃতার পর মিনিস্টার বাজেটের উপর রিপ্লাই দেবেন।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** সময় বাড়াবার ব্যাপারে আমরা যা বললাম প্লিজ রেকর্ড ইট। উই আর ইন্টারেস্টেড ইন দি মিনিস্টার্স রিপ্লাই।

**মিঃ চেয়ারম্যান ঃ** এবারে মিনিস্টার বলবেন। ইফ দি অনারেবল মেম্বার্স রেস্ট্রেন দেম-সেলভস তাহলে এরকম লেংদি ডিসকাশন হয় না। নাউ দি অনারেবল মিনিস্টার মে রিপ্লাই।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় সদস্যদের কাছে কয়েকটি কথা যা তাঁরা বলেছেন তার জবাব দেবার চেষ্টা করছি। এখানে প্রথম কথা উঠেছে আমার প্রারম্ভিক ভাষণ খুব সংক্ষিপ্ত হয়েছে। এর মধ্যে কোনও মতলব নেই। আমি এর আগে ১৯৭৭ এবং ১৯৭৮ সালে যে বাজেট ভাষণ দিয়েছিলাম সেখানে প্রারম্ভিক ভাষণে বিস্তৃতভাবে ভূমি সংক্রান্ত বিষয়ে বামফ্রন্ট সরকারের নীতি কি সেটা আমি বলেছিলাম। কাজেই বারবার তার পুনরাবৃত্তি না করে আমি এবারে ভেবেছিলাম এই যে সময় অতিবাহিত হয়েছে তার মধ্যে কি কি করা হয়েছে তার একটা তথ্য যদি এখানে রাখতে পারি তাহলে এটা ওভারঅল ডিসকাশন হতে পারে। সেই হিসেবে আমি এটা করেছি, কোনও মতলব বা কুমতলব থেকে এটা করা হয়নি। কারণ আপনি জানেন যে একটা ভূমি সংস্কার সম্পর্কে যে মূল বক্তব্যে তা বারে বারে বিঘ্ন হয়। একই বক্তব্য বারবার পুনরাবৃত্তি করে লাভ নেই। যেমন, আমরা পরিষ্কার করে বলেছি—এখানে অনেক সদস্য বললেন এর ভিতর কোনও বিপ্লবের কোনও কিছু নেই, আবার কেউ কেউ বললেন যে খালি দলবাজি করা হচ্ছে, আবার কেউ বললেন আইনের চৌহদ্দির মধ্যে নেই—আমি পরিষ্কার করে বলছি আমাদের যেটুকু কান্ডজ্ঞান আছে, বর্তমানে যে সংবিধানের অভ্যন্তরে আমরা রয়েছি তাতে প্রকৃত ভূমিসংস্কার বলতে যা বোঝায় তা এর ভিতর সম্ভব নয়, এটা আমি আগেও বলেছি এখনও বলছি। এই সংবিধানের ভিতরে যেখানে ক্ষমতা আছে সেই ক্ষমতাকে যথাসম্ভব ব্যবহার করে তাতে অন্তত কৃষক সমাজের শতকরা ৯৫ ভাগ যারা এতদিত ধরে অবহেলিত হয়েছে, নানা দিক থেকে শোষিত হয়েছে তাদের যতখানি সম্ভব তাদের জীবনের কিছুটা সুরাহা করে দেওয়া, তার ভিতর দিয়ে তারা যাতে নিজেরা অগ্রসর হয়—এবং নিজেরা

অগ্রসর হয়ে তাদের নিজেদের পথে অগ্রসর হতে পারে তারই খানিকটা সুযোগ করে দেওয়া, প্রেরণা দেওয়া। বারে বারে আমি বলেছি ওদের ভিতর যে নিজের বাঁচার প্রচেষ্টা—মাননীয় সদস্য সন্তোষ রাণা মহাশয় বলেছেন এতদিন সাধারণ কৃষক এবং জনসাধারণ তাদের সরকারের মুখাপেক্ষি করে রাখা নয় আমি বরং পরিষ্কার করে বলব যদিও সরকার থেকে বলার একটা জিনিস আর এই লোকই যখন বাইরে গিয়ে কৃষকসমিতির সভাপতি হিসাবে যখন বলবে তখন আর একটি জিনিস—তবে এখান থেকে বলতে গেলে আমরা কি করতে চাই সেটা আমি পরিষ্কার জানাতে চাই যে, যদি তাদের প্রয়োজন তারা যদি জ্ঞাত থাকে এটিকে কার্যকর করবার জন্য এগিয়ে না আসে তা হলে হবে না। সেইজন্য আমাদের সরকার এই প্রসঙ্গে যা কিছু প্রচেষ্টা সেটা হচ্ছে কৃষক সাধারণের এবং সমস্ত গণতান্ত্রিক মানুষ তারা যাতে অগ্রণী হয়ে এর গুরুত্ব বোঝে এটা কার্যকর করবার জন্য আপ্রাণ তারা চেষ্টা করে এবং সেদিক থেকে উদ্যোগী হয়ে এগিয়ে আসে তারই চেষ্টা। কারণ আমরা মনে করি না যে ভূমিসংস্কার শুধুমাত্র খেত মজুর বা ভাগচাষী বা প্রান্তিক চাষীদের বা গরিব চাষীদের নয়, সমগ্র কৃষক সমাজের জন্য, সমগ্র দেশের জন্য। আমাদের মতো দেশে যতই আমরা আত্মম্ভরিতা করি না কেন আমাদের এখনও অর্থনৈতিক দিক থেকে আমরা অনেক পিছিয়ে আছি। এইরকম একটি দেশে অর্থনৈতিক অগ্রগতি করতে গেলে সর্ব প্রধান কথা ভূমিসংস্কারের মাধ্যমে কৃষি যার মূল তার একটি দ্রুত বিকাশ। তা না হলে পরে অভ্যন্তরীণ বাজারও বাড়তে পারবে না, কারণ জনসংখ্যার অধিকাংশ লোক কৃষির উপর নির্ভরশীল এবং তার উপর ক্রয় ক্ষমতা নির্ভর করছে। তাদের ক্রয় ক্ষমতা বাড়তে পারে না, যদি কৃষি সংস্কারে মাধ্যমে আমরা সত্যি সত্যি ভূমিসংস্কারের উন্নতির চেষ্টা না করি। শুধু তাই নয় আমরা যদি শিল্প করতে চাই শিল্পের জন্য মূলধন সেটাও প্রধানত কৃষিক্ষেত্রের থেকে আসতে পারে, শিল্পের জন্য নানা কাঁচামাল আসতে পারে। শুধু তাই নয় আমরা যে সব পরিকল্পনার ভিতর দিয়ে গোটা দেশটা বিদেশের কাছে মর্টগেজ দিয়ে যেভাবে আমরা ঋণ করে ঋণ কৃত্বাঘৃতং পিবেত করেছি, যেভাবে পরিকল্পনা করেছি তা না করে যদি আমাদের উদ্বৃত্ত কৃষিপণ্য বাইরে রপ্তানি করে তার থেকে বৈদেশিক মুদ্রা অর্জন করে, তার দ্বারা কৃষির উৎপাদন বাড়াতে পারতাম, স্বনির্ভরতা থাকত তাহলে আজকে ঋণের দায়ে টিকি বিক্রি হত না।

[7-30—7-40 P.M.]

এইজন্য সামগ্রিক দিক থেকে, কয়েকটি ক্ষেতমজুরের কথা নয়, আজকে এই অনুভূতি প্রত্যেকের ভিতর আসা দরকার যে এছাড়া আমরা যে অর্থনৈতিক সংকটের গন্ডীতে পড়েছি তার থেকে উদ্ধার পাওয়ার কোনও উপায় নেই। কারণ অধিকাংশ লোকের যদি ক্রয় ক্ষমতা না থাকে, যেটুকু শিল্প গড়ে উঠেছে তার থেকে যা তৈরি হচ্ছে তা কিনবার লোক নেই এইজন্য শিল্প চলতে পারছে না, এইজন্য সামগ্রিক দিক থেকে এর প্রয়োজনীয়তা রয়েছে সে দিক থেকে চেষ্টা করতে হবে। এখানে প্রত্যেকটি মাননীয় সদস্য বলছেন, শশবিন্দু বেরা মহাশয় বলেছেন আপনারা দেখিয়ে দেন কৃষিতে কি করে উন্নতি হচ্ছে, আপনারা এই যে

অপারেশন বর্গা করছেন তার দ্বারা কি হল, আমি তাঁকে বিনীতভাবে বলতে চাই আপনি বুঝবার চেষ্টা করুন কেন এটা করছি। সংখ্যা দিয়ে দেখান, এখানে তথ্যাদি করা আছে, দুর্ভাগ্য যে এটা আপনারা ভাল করে পড়েননি, এই তথ্যতে গোড়ায়ই বলা আছে যে নানাভাবে, নানা রকম তথ্য থেকে বিতরণ করার জন্য আমরা একটা সেল গঠন করে সেগুলিকে চেক আপ করে এমন একটা নির্ভরযোগ্য তথ্য বের করবার চেষ্টা করছি। তার ফলে অতীতে দেওয়া তথ্যের সঙ্গে বর্তমানে চেক আপ করা ফিগারের হয়ত কিছু কিছু মিল নেই এটা আমরা পরিষ্কারভাবে স্বীকার করছি, কিন্তু একথা বলার প্রয়োজন আছে কারণ নানারকম তথ্য দেওয়া হয়েছে। যেমন দেখুন বই দিয়েছি ছাপানো সেটায় লেখা আছে—সেটা পড়েননি, এলাকা ৬ লক্ষ ১২ হাজার একর ডিস্ট্রিবিউটেড, আবার ওদিকে আছে ৯ লক্ষ একর বেনিফিসিয়ারি, এত জমি এত লোকের ভিতর বিতরণ—এখানে লোক আর জমির মধ্যে গুলিয়ে ফেলছেন, বইটা একটু ভাল করে পড়ে দেখলেই দেখতে পাবেন। যেমন ধরুন অতীতে এই রকমও লেখা রয়েছে এখন যদি দেশে এই রকম হয় যেটা মাননীয় সাত্তার সাহেব বললেন, আমি তাঁকে দু'বার বলেছিলাম দেখুন একর আর বেনিফিসিয়ারির সংখ্যা দুটো দয়া করে গুলিয়ে ফেলবেন না, এখন জিনিসটা যেটা আমরা করতে চেয়েছি, ধরুন এখানে বর্গাদারদের সংখ্যা নিয়ে বলছি না কারণ সংখ্যাটা আসতে আসতে গত ৩০ বৎসরে উচ্ছেদ হয়ে কি দাঁড়িয়েছে এবং ৩০ বৎসরের সকলকে করা যাবে কিনা, অন্ততপক্ষে আমরা যেটা নিয়েছি, ৪/৫ বৎসরের, ১৯৭২ সাল থেকে ব্যাপকভাবে আরম্ভ হয়েছে অন্তত তাদের আমরা পুনর্বাসন দেবার অঙ্গীকার করেছি এবং সেইদিক থেকে আমরা চেষ্টা করছি যেজন্য অপারেশন বর্গা উদ্ভব হয়েছে। কারণ আমরা দেখছি রুটিন ওয়ার্কের ভিতর দিয়ে যদি করা হয় তাহলে অনন্তকাল লাগবে এবং সেই জন্য—আইন বাদ দিয়ে নয়, সমস্ত আইন অক্ষরে অক্ষরে পালন করে একটা মেথডে নিয়ে যেতে পারি যাতে এটাকে আরও দ্রুততর করে একটা টার্গেট ডেটের ভিতর আমরা অন্তর্তপক্ষে বর্গাদারদের রেকর্ড করাতে পারি এবং সেইজন্য আমাদের অভিজ্ঞতা থেকে আমরা দেখেছি যে সব জায়গায় সমান নয়। যেমন ধরুন কাঁথি ও তমলুকে যে রকম আছে হয়ত ঝাড়গ্রামে কিম্বা অন্য জায়গায় তফাত আছে। এই হল প্রথম, আমাদের অভিজ্ঞতা থেকে কোনও কোনও থানায় কনসেন্ট্রেশন অব বর্গাদার্স আছে, আমাদের অফিসের সংখ্যা কম, সমস্ত কিছু কম, সেদিক থেকে যদি আমাকে শর্ট টাইমে ম্যাকসিমাম রেজাল্ট পেতে হয় তাহলে আমাদের এফোর্ডটা কনসেন্ট্রেড করতে হবে যাতে ম্যাকসিমাম ফল পাওয়া যায় এবং সেইজন্য আমাকে সমস্ত পশ্চিম বাংলার ম্যাপ করে কোথায় কোথায় কনসেন্ট্রেশন অব বর্গাদার আছে সেখানে আমাদের পাঠিয়ে যেখানে হয়ত জে.এল.আর.ও. গেলে হতে পারে সেখানে জে.এল.আর.ও. এবং যেখানে কে জি ও, র দরকার হবে সেখানে তারা, সেইজন্য একটা টিম করে দিয়েছি। সেখানে সমস্ত নিয়ম পালন করে করা হচ্ছে। এখানে বললেন যেটা সেটা হাইকোর্টের বিষয়, সেটা এখানে আলোচনা করা ঠিক হবে না, তবুও অনেকে এটা তুলেছেন এবং তুলে একটা বিভ্রান্ত সৃষ্টি করবার চেষ্টা করেছেন, তাদের অন্তত এইটুকু বলতে চাই যা জাস্টিস সব্যসাচী মুখার্জির একটা ইন্টার

লকিং অর্ডার বারে বারে এখানে অনেকে তুলে ধরেছেন—নিশ্চয়ই সেখান থেকে সব নিয়ে এসে তুলে ধরেছেন, কিন্তু তাঁর যে ডিসিসন বেঞ্চ চিত্ততোষ মুখার্জি এবং বঙ্কিম রায় এর কাছে রয়েছে, সেটার যান হয়েছে, সব্যসাচী মুখার্জি তিনিও পরবর্তীকালে মডিফিকেশন করেছেন, সুতরাং আপনাদের এই সব কথা সব জলে যাবে। আর আমরা যদি বে-আইনি করি তারা তো দেখবার জন্য আছে আপনাদের এখানে বলে লাভ কি, আর আমরা তা করব কেন, আমরা তো এত বোকা নই।

সেজন্য আইন মেনে করা হচ্ছে সমস্ত জিনিস। এবার ফিগারের ক্ষেত্রে দেখা যাবে, আগে যে রেটে হয়েছে, অন্তত তার তিনগুন রেটে হয়েছে। দীর্ঘদিন ধরে যেখানে ৩,২৫,২৪৩ হয়েছিল, আমাদের আসার পরে ২,০৬,৯০০ হয়েছে, এখন ধরুন কেন এটা করছি? বর্গাদার যারা চাষ করবে, তারা যদি সব সময় অনিশ্চিতের মধ্যে থাকে, আতঙ্কের মধ্যে থাকে, এ বছর আছি সামনের বছর ছাড়িয়ে দেবে, এই যদি অবস্থা হয়, তাহলে কেউ কি মন দিয়ে কাজ করবে? কেউ করবেন না। আর এই যে বর্গাদার রাখে সেটা তাদের নিজ প্রয়োজনে, নিজেদের চাষ করা সম্ভব নয়, তাই তারা বর্গাদার দিয়ে চাষ করায়। এটাই হচ্ছে ঘটনা, এটাই সত্য, তাহলে আইনে রেকর্ড করতে বাধা কোথায়। রেকর্ড করলে অন্তত বে-আইনি উচ্ছেদ করতে পারবেন না। রেকর্ড করলে তারা নিশ্চিন্ত হতে পারে মন দিয়ে চাষ করতে পারে। যারা অল্প জমির মালিক, সাধারণ নিয়ম আছে সর্বত্র জমির মালিককে বর্গাদারকে খাইয়ে রাখতে হয়, তাদের চাষের খরচপত্র দিতে হয়, যদিও পরে তাদের কাছ থেকে সুদ সমেত কেটে নেবে ধান উঠার পর, তবুও তাদের দিতে হবে, কিন্তু আজকে মাগ্গির গন্ডার বাজারে এমন অবস্থা হয়েছে যে নিজেদেরই এমন অবস্থা যে চলে না, তাই তাদের অ্যাডভান্স করা সম্ভব হচ্ছে না। সেদিক থেকে আমরা চিন্তা করছি এবং কয়েকবার ব্যাঙ্কের সাথে আলোচনা করেছি এবং তাঁদের রাজি করিয়েছি। তাঁরা অন্তত স্বীকার করেছেন যে যারা রেকর্ডেড বর্গাদার, তাদের ব্যাঙ্ক থেকে ঋণ দেওয়া হবে। এই ঋণ দিলে তাদের চাষের সুযোগ হচ্ছে, তারা নিশ্চিন্ত হয়ে জমি চাষ করবে এবং যেখানে ৬ মণ ফলত সেখানে ১০ মণ ফলাবে, আর এতে করে সেই বর্গাদারই যে লাভবান হবে তা নয়, আপনারাও তার ভাগ পাবেন। সেজন্য বর্গাদারদের অন্তত রেকর্ড করতে বাধা কোথায়, আপত্তি কেন? আপত্তি অবশ্য অনেক আছে, যখন খুশি জমির মালিক তাকে ছাড়িয়ে দিতে পারে, তাকে তার করুণার পাত্র করে রাখতে পারে, কোনও রকম আইনগত অধিকার থাকবে না। আমার কাছে অনেকে এসেছেন, কেউ কেউ বলেছেন আপনি স্পষ্ট করে যেভাবে সিলিং করেছেন তেমনিভাবে এখানেও একটা আইন করুন যে ৫ একর জমি হলে তবে মালিক বর্গাদারদের রেকর্ড করবে। কিন্তু যেটা ঘটনা, ফ্যাক্ট, সেটা আইনে করতে বাধা কি? আমি বলি আপনি তো মাস্টারি করেন, আপনাকে যদি শুধু একটা অ্যাপয়েন্টমেন্ট লেটার দিয়ে দেওয়া হয়, ঠিক ঠিক মাইনে পেয়ে যাবেন তাহলে খুশি হবেন কি? যদি সার্ভিস সিকিউরিটি না থাকে? আপনার বেলাতে সার্ভিস সিকিউরিটির দরকার আর বেচারা বর্গাদারদের বেলায় কোনও সিকিউরিটির

কি দরকার নেই? সেজন্য এটা আমি পরিষ্কার বলেছি। আর আপনারা অনেক বলেছেন দলবাজির কথা। আমি বহু জায়গায় নিজে গিয়ে বলেছি বহু বর্গাদার বাকি আছে রেকর্ড করার জন্য, সেখানে যখন এত অধিক সংখ্যক বাকি আছে, দু-চারটি মিথ্যা কেস রেকর্ড করে কেন সমস্ত কেসটাকে আমি প্রিজুডিস করব, তা করার মতো পাগল আমি নই, একথা আমি বারে বারে বলেছি, এতে অন্যায় হয়, ক্ষতি হয়, যেখানে জানছি বহু লোক বাকি রয়েছে রেকর্ড করার, সেখানে দু-চারটি কেস মিথ্যা করে হোল কেসটাকে প্রিজুডিস করব? তারপরেও বলবেন দলবাজির কথা? আমাদের বয়স হয়েছে, অভিজ্ঞতা হয়েছে, তা হতে দেওয়া হয়নি।

[7-40—7-50 P.M.]

শ্রী সুবোধ চৌধুরি মহাশয় মারা গিয়েছেন। যেবার সবচেয়ে বেশি কম্বল বিতরণ করলেন। সেইবারই তিনি হারলেন, দিয়ে হয় না। ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর বলেছিলেন, ওমুক আমাকে কেন গাল দিচ্ছে, তার তো কোনও উপকার করি নি। তা ওভাবে হয় না। মানুষকে করতে হয়, তার চেতনা বাড়াতে হয়। ভারতবর্ষের ইতিহাস আমরা দেখেছি, তেলেঙ্গানায় যখন লড়াই হয়, এক পয়সাও পায় নি, যেখানে চরম অত্যাচার হয়েছে, সেখানে কিন্তু লড়াইয়ের ভিতর দিয়ে চেতনার সৃষ্টি হয়েছে। তারপরে সেখানে শ্রী রবিনারায়ণ রেড্ডি ভারতবর্ষের ভিতরে সবচেয়ে বেশি ভোটে জিতেছিলেন। এই অভিজ্ঞতা আমাদের আছে। কাজেই ও দিয়ে হয় না। সেজন্য আমরা জানি, আমরা পরিষ্কার জানি যে, আমাদের বর্তমানে যাই থাক আমাদের যতটুকু জনসমর্থন থাক, আজকে ইতিহাস আমাদের যে গুরু দায়িত্ব দিয়েছে তা পালন করার জন্য যে শক্তি আমাদের আছে, তার আরও অনেক গুণ বেশি শক্তি দরকার। কাজেই আত্মম্ভরিতা নেই। সেইজন্য বরং আমাদের প্রচেষ্টা হবে, আরও কি করে আমাদের ভিত্তি বাড়ানো যায়। দলবাজি করে পায়ের তলার মাটি সরাতে চাই না, বরং আপনাদের সকলের পায়ের তলার মাটি নিয়ে একটা প্রবল শক্তি যাতে হতে পারে সেইদিকে আমরা চেষ্টা করব। আজ যদি কোনও ক্ষেত মজুর, কোনও ভাগচাষী, কোনও গরিব চাষী ওঁদের দিকে থাকে সেটা আমার দুর্বলতা। আমি তাকে এখনও বোঝাতে পারি নি, আমরা তাকে এখনও আকৃষ্ট করে টেনে আনতে পারি নি। সেইজন্য যাদের রাজনৈতিক চেতনা আছে, তারা নিজের দলের চাইতে তার বিরোধী দলের প্রতি বরং ন্যায় বিচার করে যাতে তাদের আকৃষ্ট করে আনতে পারে, সেই প্রচেষ্টাই করে। তা যদি হয় তাহলে অন্য কোনও রকম হয় নি। সম্পূর্ণভাবে আমরা সেই দিকেই চেষ্টা করছি। যদি অন্য রকম কোথাও ঘটনা ঘটে তাহলে আপনারা বলবেন, বরং বর্গাদার যাতে সুবিধা পায় সেদিকেই চেষ্টা করা হবে। তারপর ধরুন, জমি হবে, সেখানে আপনারা জানেন টিউন প্রাওরিটি হল। ১৯৭৭ সালের সেপ্টেম্বর মাসে দিয়েছিলাম। ওখানে প্রত্যেকটি জেলায় কোথায় কনসেন্ট্রেশন অফ বিগ জোতদার আছে, পুরানো আমলে হরেকৃষ্ণ বাবুর তৈরি বিগ রায়টের লিস্ট আছে। সেই সমস্ত আপনারা ডিপার্টমেন্ট থেকে উড়িয়ে দিয়ে গিয়েছেন। কিন্তু সেই লিস্ট আমার কাছে আছে। সমস্ত জায়গায় কোথায় গেলে কি অবস্থায় আছে সেগুলো যাতে জনসাধারণের সাহায্য নিয়ে

করা যায় সেটা দেখতে হবে। যতই লুকিয়ে রাখুন জমি, আপনি নিজে তো চাষ করেন না, যাদের দিয়ে চাষ করান, যাদের দিয়ে ধান ফলান, যাদের দিয়ে মরাইয়ে উঠান, সেই সমস্ত মানুষ যদি সংগঠিত হয় তাহলে কোথাও কোনও জায়গায় লুকানো সম্ভব হবে না। আইনে অনেক জটিলতা ইকনমিক ইউনিট জিনিসটা একটু ভাববার আছে। ইকনমিক ইউনিট একটা ফিক্স টার্ম নয়। এটা একটা রিলেটিভ টার্ম। আপনি জানেন ইসলামপুরে অন্য কিছু চাষ হয় না। আনারস চাষ করে তারা অনেক টাকা পায়। এই জিনিস ভারতবর্ষের নানা জায়গায় আছে। নানা রকম ফিগার আছে এগুলি সব চেক করে দেখতে হবে। সমস্ত কাগজপত্র দেখতে হবে। ১৯৭১ সালে যে এগ্রিকালচারাল সেনসাস হয় তাতে দেখেছি প্রায় সাড়ে ১৫ লক্ষ পরিবার যাদের ৪ বিঘা জমি আছে আর ৯ লক্ষ যাদের ৮/৯ বিঘা জমি আছে। তাহলে ঐ ১০ কি ২০ পারসেন্ট লোকের জমি কেড়ে নেব? এক বাড়ির কর্তা বলল আমি বাড়িতে এক সের করে দুধ দেব। কিন্তু পরিবারে অনেক লোক কেউ পাবে কেউ পাবে না। তখন কর্তা বলল কেউ পাবে কেউ পাবে না এতে গোলমালের সৃষ্টি হতে পারে অতএব ঐ দুধটা আমিই খেয়ে নেব। পৃথিবীর কোনও দেশে কি সোভিয়েট রাশিয়া বলুন কি চায়না বলুন ইকনমিক ইউনিট করতে পারে নি। তবে আমরা চেষ্টা করছি কিছু জমি যদি দেওয়া যায় অন্তত বছরে ২/৩ মাসের খোরাক পেলে তার বার্গেনিং পাওয়ার বাড়বে। যেমন স্ট্রাইক করতে গেলে স্ট্রাইক ফান্ড থাকা দরকার। অন্তত ভায়েবল ইউনিট হিসাবে দাঁড়াতে পারবে এই রকম একটা ব্যবস্থা আমরা করতে চাই। সেইভাবে আমরা ল্যান্ড রিফর্ম বর্তমানে করতে চাই। কারণ এছাড়া উপায় নেই। আর একটা জিনিস হচ্ছে কনসোলিডেশন অব হোল্ডিং। ইতিপূর্বে যেভাবে হয়েছে ভবিষ্যতে আমরা সেইভাবে করব। সেইজন্য আমরা কো-অপারেটিভের কথা ভেবে রেখেছি। এখন কতটা করা যাবে সেটা আমাদের দেখতে হবে। এই কাজ করার ব্যবস্থা আমরা করেছি। কিন্তু যেভবাবে বন্যা হয়ে গেল এবং তারজন্য নানা রকম কাজ করতে হয়েছে ১৯৭৮ সালের আগস্ট থেকে যে অবস্থার সৃষ্টি হয়েছে আমরা যতটা এগোতে পারতাম এগোতে পারি নি। একটা জিনিস এখানে বলছি যে ৩ লক্ষ একরের মতো জমি বিতরণ যোগ্য আছে। এবং আমরা সেটা বিতরণ করব এটা টাইম টার্গেট রেখে। বহু জায়গায় যেরকমভাবে অতীতে বিলি হয়েছে সেই অতীতের নজির আমরা আর রাখব না। ঐ সেনসন ৪৯ অনুযায়ী যে এলিজেবল হবে তাকে আমরা দেব। ভূমিহীন অনেক রকমভাবে দেখানো হয়। জমি ভেস্ট হয়ে গেছে পিতার এখন পুত্র সাবালক সে ভূমিহীন তাকে জমি দিয়ে দাও এ জিনিস হতে পারে না। শুধু ভেস্ট ইন ল হলে নানা রকম কায়দা করা হবে এটা আমরা নিশ্চয় চাই না। প্রভিসন আছে অতএব ইলেজিবল হবে এই ধরনের কাজ করা যাবে না। আমি জানি প্রশাসনিক দুর্বলতা আছে এবং সেইজন্য জনসাধারণকে এগিয়ে আসতে হবে। জমি বিতরণের ক্ষেত্রে হয়ত কিছু ক্রটি থাকতে পারে। কারণ ব্যাপকভাবে কাজ করতে গেলে সেই কাজে কোনও ভুলক্রটি থাকবে একথা বলা যায় না।

[7-50—7-56 P.M.]

কিন্তু এই রকম একটা সুইপিং জেনারালাইজেশন করে সব কিছু নস্যাৎ না করে দিয়ে বাই অ্যান্ড লার্জ যে জিনসটা ভালভাবে হচ্ছে সেটা হতে দিন। তবে কোথাও কোথাও ত্রুটি থাকতে পারে, সেটা আপনারা পয়েন্ট আউট করুন। আমরা তো বারে বারে বলেছি সত্যি সত্যিই যদি কিছু ত্রুটি হয় তাহলে সেটা আমরা দূর করার চেষ্টা করব, সেই ভাবেই আপনারা এগিয়ে আসুন। তাছাড়া আর একটা বড় জিনিস হচ্ছে বাস্তুহীনদের জন্য যে আইন আছে তাতে দেখছি ১৯৭৫ সালের ২৬ শে জুন যে যেখানে বাস করছে ৫ কাঠা পর্যন্ত সেটা ধরা হচ্ছে এবং ভেস্টেড ল্যান্ড সেটা যদি অন্য লোকের হয় তাহলে ভেস্টেড ইন দি স্টেট হবে এবং তার কমপেনসেশন দিয়ে দেওয়া হবে, দেওয়া হচ্ছে। সেখানে বাস্তুহারা যারা এগ্রিকালচার লেবার, আর্টিজ্যান, ফিশারম্যান প্রভৃতি এরা যদি ভূমিহীন হয় তাহলে তাদের বাস্তু দেওয়া হবে। সব চেয়ে মস্ত বড় জিনিস হল বাস্তু যদি আমরা দিতে পারি তাহলে ব্লাড রিলিফ নয়, সেন্ট্রাল গভর্নমেন্টের যে অ্যারেঞ্জমেন্ট আছে ঘর তৈরি করার জন্য ১ হাজার টাকা করে দেওয়া হয়, সেটা নিশ্চয়ই পাওয়া যাবে। হিল এরিয়া হলে ১ হাজার টাকা করে দেওয়া হয়। আমাদের তরফ থেকে এই প্রচেষ্টাগুলি করতে হবে। আর এটা করানোর জন্য সমস্ত সেকশনকে এগিয়ে এসে চেষ্টা করতে হবে, সমস্ত সংগঠনকে এগিয়ে এসে চেষ্টা করতে হবে, যাতে আমরা এক বছরের ভিতর এই জিনিসগুলি করতে পারি। আমাদের বিভিন্ন আইন করতে হবে। ইতিমধ্যেই অনেকগুলি জিনিস করা হয়েছে, যেমন লেভি ছাড় দেওয়া হয়েছে, এডুকেশন ফ্রি করে দেওয়া হয়েছে। এর দ্বারা কারা উপকৃত হয়েছে? একটা ভয়ঙ্কর প্রচেষ্টা সমস্ত দল থেকে হওয়া উচিত। ভারতবর্ষের অন্যান্য স্টেটের সঙ্গে তুলনা মূলক ভাবে বিচার করে আমরা দেখেছি ব্যাঙ্কের টোটাল অ্যাসেট যেটা ইন্ডাস্ট্রি, কমার্স কর্নারে ব্যয়িত হয়, এমন কি মানুষ প্রয়োজনীয় যেসব জিনিস কনজিউম করে তার ফিগার হল ৮ পারসেন্ট। কাজেই দেখা যাচ্ছে অন্যান্য প্রদেশের সঙ্গে তুলনামূলকভাবে বিচার করলে দেখা যায় আমরা অনেক পিছিয়ে আছি। ব্যাঙ্কের টোটাল অ্যাসেটের কত অংশ আমাদের এই স্টেটে ব্যয়িত হয়। কো-অপারেটিভ লোন ইত্যাদি দিয়ে এই কাজগুলি যদি আমরা করতে পারি তাহলে আমাদের এখানকার চাষীদের অনেক সুবিধা হয়। এবারে আমরা ১০ হাজার টন আলু কোল্ড স্টোরেজে রাখার চেষ্টা করেছি সরকার পক্ষ থেকে। এর ফলে চাষীদের আলুর দরটা আমরা কিছুটা তুলে দিতে পারব। সরষের কথাও আমরা চিন্তা করছি। কালকেই এই ব্যাপারে কো-অপারেটিভ ডিপার্টমেন্টের মিনিস্টারের সঙ্গে আমার কথা হয়েছে। এই বছর আমরা ৫০ পারসেন্ট অব দি মার্কেটেবল জুট ক্রয় করব। কেন না, জুট ইজ দি মেন মানি ক্রপ এবং এই জুট যাতে আমরা ক্রয় করতে পারি তারজন্য ব্যবস্থা হচ্ছে। প্রত্যেকটি ব্যাপারে আমাদের একটা নতুন প্রচেষ্টা নেওয়া হচ্ছে। প্রত্যেকটি সেকশনের জন্য চেষ্টা করা হচ্ছে। আপনারা শুধু সোরগোল তুলে দুনিয়াটাকে মুছে দেবার চেষ্টা করবেন না। 5 অর 6 পারসেন্ট রিচ পেজ্যান্ট জোতদার গত ৩০ বছরে তাদের হাতে লক্ষ লক্ষ অর্থ সঞ্চিত হয়েছে। এখন তাদের বোঝবার দিন এসেছে, তারা সেটা ফিল করুন। ছোট, মাঝারি ধরনের নানা রকম কুটির শিল্প আমরা গড়ে তুলতে চাই আমাদের এই পশ্চিমবাংলায়। আপনারা এখনও কেন সেই পুরানো

আমলের জিনিস করবেন? তাদের প্রতি আমাদের কোনও হিংসা নেই। পুরানো পদ্ধতিতে একটা জিনিস হয়ে গেছে বলে আপনারা এখনও সেই অভ্যাস চালিয়ে যাবেন? জমিদারি প্রথা থেকেই ইংরাজদের সাথে প্রথম সম্পর্ক স্থাপিত হয়েছিল। ইস্ট ইন্ডিয়া কোম্পানি এদেশে আসার পর লেখাপড়া থেকে আরম্ভ করে ব্যবসা ইত্যাদিতে যারা হাতে খড়ি শুরু করল তারাই ইংরাজ আমলে জমিদার হয়ে বসে পড়ল। তারা এদেশে প্রথমে ব্যবসা বাণিজ্য করার জন্য এসেছিল। আমরা ব্যবসা বাণিজ্য ইত্যাদিতে পিছিয়ে পড়লাম। যেখানে পারমানেন্ট সেটেলমেন্ট নেই সেখানে এগিয়ে গেলাম। আপনারা জিনিসটা একটু চিন্তা করে দেখুন। আমরা সামগ্রিকভাবে চাই আপনারা এই সহযোগিতায় এগিয়ে আসুন এবং ঠিকভাবে সেটাকে ইউটিলাইজ করুন, আপনাদের কল্যাণ হোক, দেশের কল্যাণ হোক, সকলেরই কল্যাণ হোক। এছাড়া অনেক মাননীয় সদস্য কতকগুলি বাস্তব সাজেশন দিয়েছিল, সেগুলি আমি বিচার করে দেখব। আমি আর বেশি সময় নিতে চাই না, অনেক সময় হয়ে গেল। আমি আপনাদের কাছে আবার বিনীতভাবে আবেদন জানাব সামান্য সংকীর্ণ স্বার্থে এটা নেবেন না, সমগ্র দেশের স্বার্থে এই যে একটা প্রচেষ্টা হচ্ছে—দেশের স্বার্থে আমরা একটা কঠিন প্রচেষ্টা চালাচ্ছি। আমি আশা করব পশ্চিমবাংলার কল্যাণের জন্য সবাই সেটাকে আন্তরিকভাবে সহযোগিতা করে আমাদের এই প্রচেষ্টাকে সাফল্যমন্ডিত করে তুলবেন, এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

The motion moved by Shri Suniti Chattaraj, Shri Balilal Das Mahapatra and Shri A.K.M. Hassanuzzaman that the amount of Demand be reduced to Re.1/- was then put and lost.

The motion of Shri Renupada Halder and Shri A.K.M. Hassanuzzaman that the amount of Demand be reduced by Rs.100/- was then put and lost.

The motion of Shri Benoy Krishna Chowdhury that a sum of Rs.17,50,54,000/- be granted for expenditure under Demand No.7, Major Head : "229—Land Revenue and 504—Capital Outlay on other General Economic Services" was then put and agreed to.

**Adjournment**

The House was then adjourned at 7.56 P.M. till 1 P.M. on Thursday, the 22nd March, 1979 at the "Assmebly House", Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Thursday, the 22nd March, 1979 at 1.00 p.m.

### P R E S E N T

Mr. Speaker (Shri Syed Abul Mansur Habibullah) in the Chair, 12 Ministers, 2 Ministers of State, and 172 Members.

[1-00 – 1-10 P.M.]

**মিঃ স্পিকার ঃ** এখন প্রশ্নোত্তর।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রশ্নোত্তরের আগে আমার একটা বক্তব্য আছে। লোক নায়ক জয়প্রকাশ নারায়ণ অসুস্থ। তিনি এখন হাসপাতালে আছেন। আজকে হাউসের কাজ আরম্ভ করার আগে তাঁর অসুস্থ দেহ কুইক রিকোভারি করার জন্য ঈশ্বরের কাছে আমরা ২ মিনিট প্রার্থনা করি এবং এই ব্যাপারে একটা প্রস্তাব যদি আপনার মাধ্যমে পাঠানো যায় তাহলে মনে হয় একটা গুড জেসচার হবে। পার্লামেন্টে এই জিনিস হয়েছিল। আমার মনে হয় এই প্রস্তাবটা গুড কাম ফ্রম দি চেয়ার। আশা করি এতে কেউ দ্বিমত হবেনা।

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আরোগ্য লাভ সম্পর্কে এখানে একটা কথা উঠেছে। জয়প্রকাশ নারায়ণ গুরুতর অসুস্থ, আমরা সকলে তাঁর জন্য দুঃখিত। আমরা চাই তিনি সেরে উঠুন। এই রকম একটা ইচ্ছা প্রকাশ করা যেতে পারে। আপনি যদি এখানে বলেন যে ঈশ্বরের কাছে প্রার্থনা করি তাহলে একটু অসুবিধা হবে। কারণ এই হাউসে অনেক মেম্বার আছেন যাঁরা ঈশ্বরে বিশ্বাস করেন না, তাঁরা কার কাছে প্রার্থনা জানাবেন? কাজেই আমরা ইচ্ছা প্রকাশ করতে পারি—এই রকম ভাবে হতে পারে।

**শ্রী প্রদ্যোতকুমার মহান্তি ঃ** তাহলে সেই রকম ভাবেই হোক।

**Shri Satya Ranjan Bapuli :** I also share your views তাহলে একটা কাজ করা যাক আমরা সকলে মিলে এখানে দাঁড়িয়ে এই ইচ্ছা প্রকাশ করে এখান থেকে একটা প্রস্তাব করা হোক। তারপর যাঁরা ভগবানকে বিশ্বাস করেন তাঁরা সেই ভাবে করুন, আর যাঁরা বিশ্বাস করবেন না তাঁরা অন্য ভাবে করুন।

**মিঃ স্পিকার ঃ** দাঁড়িয়ে সাধারণত এই রকম সময়ে হয়না।

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** আমার মনে হয় আমরা সকলে বসে করতে পারি। কারণ দাঁড়িয়ে করলে তাতে একটা অশুভ ইঙ্গিত বহন করে আনে। সুতরাং দাঁড়িয়ে করাটা অ্যাভয়েড করতে পারলে ভাল হয়।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আপনি যে ভাবে বলছেন সেই ভাবেই হোক। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা যে ভাবেই হোক না কেন, আমার অনুরোধ আপনি একটা কিছু করুন।

(Several members rose to speak)

**ডাঃ শাশ্বতীপ্রসাদ বাগ ঃ** যাঁরা বিশ্বাস করেন না, তাঁরা বসে বসে ইচ্ছা প্রকাশ করুন, আমরা যে ভাবে মনে করি, সেই ভাবে আমরা প্রার্থনা জানাব। যাঁরা প্রার্থনা করতে চান না, যাঁরা শুধু ইচ্ছা প্রকাশ করতে চান, তাঁরা তা করতে পারেন। সারা দেশ আজকে নির্বাক হয়ে আছে। লোক নায়ক জয়প্রকাশ নারায়ণের আরোগ্য লাভের জন্য সারা দেশে প্রার্থনা হচ্ছে। আপনি আমাদের তাঁর আরোগ্য লাভ কামনা করে একটা প্রার্থনা করার সুযোগ দেবেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আপনি যে ভাবেই হোক একটা প্রার্থনা করার সুযোগ দিন।

**মিঃ স্পিকার ঃ** একটু আগে বাপুলি মহাশয় তো আমার ঘরে গিয়েছিলেন, সেই সময় আমাকে বললেই তো পারতেন।

**শ্রী রামনারায়ণ গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা কথা বলতে চাই, এমার্জেন্সীর সময় এই লোকনায়ক জয়প্রকাশ নারায়ণকে তো ইন্দিরা কংগ্রেস জেলে আটক করে রেখেছিলেন। জেলে থাকা কালেই তাঁর ব্যাধি হয়েছে। আজকে উঁনারা কেন তাঁর জন্য এত উতলা হয়ে পড়ছেন?

**মিঃ স্পিকার ঃ** এই সভা গভীর উদ্বেগের সঙ্গে লোক নায়ক জয়প্রকাশ নারায়ণের গুরুতর অসুস্থতার বিষয় জেনে তাঁর শীঘ্র আরোগ্য কামনা করছে এবং তাঁর দীর্ঘায়ু কামনা করছে।

## Held over Starred Questions
## (to which oral answers were given)

### জুনিয়ার নার্সিং ট্রেনিং

*১৯২। (অনুমোদিত প্রশ্ন নং *৭৩১।) **শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) জুনিয়ার নার্সদিগের ট্রেনিং-এর জন্য পশ্চিমবঙ্গে কয়টি সেন্টার আছে;

(খ) ১৯৭৭ এবং ১৯৭৮ সালে উক্ত সেন্টারগুলির জন্য মোট কত টাকা ব্যয় হইয়াছে; এবং

(গ) উক্ত সময়ের মধ্যে কতজন জুনিয়ার নার্স ট্রেনিং সমাপ্ত করিয়াছে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ**

(ক) সহায়ক নার্স মিডওয়াইফদের ট্রেনিং এর জন্য এ রাজ্যে মোট ১৯টি সেন্টার আছে।

(খ) ১৯৭৭ সালে ব্যয় — ২৮,৫৭,৪০৩ টাকা

১৯৭৮ সালে ব্যয় — ৪২,১৯,২৫২ টাকা

(গ) ১৯৭৭ সালে ৩১১ জন এবং ১৯৭৮ সালে ৭৫৫ জন সহায়ক নার্স মিড ওয়াইফ ট্রেনিং সমাপ্ত করিয়াছেন।

**শ্রী মহাদেব মুখার্জি ঃ** পুরুলিয়া জেলায় নার্সের ট্রেনিং সেন্টার খোলার কথা ছিল, সেটা কতদূর এগিয়েছে বলবেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** পুরুলিয়ার ঐ ব্যাপারটা আমাদের বিবেচনাধীন আছে। কারণ প্রত্যেক ডিস্ট্রিক্ট হাসপাতালগুলোর সঙ্গে একটা করে নার্সেস ট্রেনিং সেন্টার খোলার কথা আমরা চিন্তা করছি।

[1-10 – 1-20 P.M.]

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** ১৯টি সেন্টারে ৫০-জন করে নার্সকে ট্রেনিং দেওয়া হয়, কিন্তু তাতে মাত্র ৩১১ এবং ৭৫০ পাস করল কেন?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এটা তো প্রশ্নই হল না।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** প্রশ্নটা হল প্রতিটি সেন্টারে ৫০ জন করে নেওয়া হয়েছিল, তাতে ৩১১ জন বেরল, বাকি কি ফেল করল?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এটা তো সহজ হিসাব, যদি ৫০ জন করে নেওয়া হয় তাহলে বাকিরা ফেল করেছে।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** '৭৭-৭৮ সালে প্রত্যেক সেন্টারে কতজন করে নার্সকে ট্রেনিং-এর জন্য নেওয়া হয়েছে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** আমি একটা সাধারণ হিসাব দিতে পারি, সেটা একেবারে আপ-টু-ডেট হয়ত নাও হতে পারে। হিসাবটি নিম্নরূপ ঃ

| | |
|---|---|
| ভিক্টোরিয়া হাসপাতাল (দার্জিলিং) | ৬০ |
| কালিম্পং | ২০ |
| মালদহ | ৬০ |
| জলপাইগুড়ি সদর হাসপাতাল | ৭০ |
| কুচবিহার টাউন হাসপাতাল | ৬০ |
| বালুরঘাট সদর হাসপাতাল | ৫০ |

| | |
|---|---|
| বাঁকুড়া সম্মিলনী হাসপাতাল | ৭০ |
| সিউড়ি সদর হাসপাতাল | ৬০ |
| বিজয়-চাঁদ হাসপাতাল (বর্ধমান) | ২৫০ |
| কৃষ্ণ-নগর সদর হাসপাতাল (নদীয়া) | ৬০ |
| বহরমপুর সদর হাসপাতাল (মুর্শিদাবাদ) | ৬০ |
| মেদিনীপুর সদর হাসপাতাল | ৬০ |
| চুঁচড়া সদর হাসপাতাল (হুগলি) | ৬০ |
| হাওড়া জেনারেল হাসপাতাল | ১৫০ |
| এম. আর. বাঙ্গুর হাসপাতাল | ৭০ |
| জহরলাল নেহরু হাসপাতাল (কল্যাণী) | ৫০ |
| চিত্তরঞ্জন সেবা সদন | ১১০ |

এ ছাড়া দুটি বেসরকারি প্রতিষ্ঠান আছে সেখানেও নার্সদের ট্রেনিং দেওয়া হয়। যেমন ঃ

| | |
|---|---|
| রামকৃষ্ণ মিশন সেবা প্রতিষ্ঠান | ৭৫ |
| খ্রাইস্ট সেবা নিকেতন (বাঁকুড়া) | ২৪ |

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** উনি যে হিসাবটা দিলেন তাতে গড়ে ৫০-জন বা ৬০ জন-ও হতে পারে। কিন্তু পাশ করেছে ৩১১ জন; তাহলে এটাকি মিসইউজ অফ এনার্জি হচ্ছে না কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** ১৯৭৭ সালে ৩১১-জন, আর '৭৮ সালে ৭৫০ জন পাশ করেছে।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** আপনি প্রতিটি সেন্টারে ৫০/৬০ জন করে নিচ্ছেন, অথচ পাশ করছে গড়ে ২৫ জনেরও কম, তাহলে এটা মিসইউস অফ এনার্জি এণ্ড মানি হচ্ছে কিনা?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এটা তো মতের ব্যাপার।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** আপনার মত কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** আমার মত যাই হোক, এখানে সে বিষয়ে উত্তর দেওয়ার কোনও সুযোগ নেই।

**শ্রী [illegible] মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে, জুনিয়র নার্সিং ট্রেনিং-

এর সিলেকশনে গ্রামের মেয়েদের কোনও ওয়েটেজ দেওয়া হয় কিনা?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** প্রথম কথা হচ্ছে যে, গ্রামের মেয়েদের আলাদা কোনও ওয়েটেজ দেওয়া হয় না। যে পলিসি অনুসরণ করে আসা হচ্ছে তাতে বিভিন্ন সেন্টারে প্রথমে ইনটেক নিতে হবে, সেটা নিয়ে অ্যাডভার্টাইসমেন্ট করা হয়, অ্যাডভার্টাইজমেন্ট অনুযায়ী যাঁরা দরখাস্ত দেন তাঁদের এলিজিবিলিটি চেক-আপ করে তারপর তাদের একটা রিটিন টেস্ট নেওয়া হয় এবং তারপর ওরাল ইন্টারভিউ নেওয়া হয়।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** প্রত্যেক জেলায় একটা করে সেন্টার আছে এবং সেই জেলায় ট্রেনিং হয়—মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, সেই জেলাওয়ারী প্রায়রিটি পাওয়ার কোনও ব্যবস্থা আছে কি না?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এই জিনিসটা পর্যালোচনা করে দেখা হচ্ছে। ঐ ইনটেক পাশ ফেল কি ধরনের হচ্ছে, কিভাবে নার্সিং ট্রেনিং দেওয়া হচ্ছে এই সমস্ত পর্যালোচনা করে ঠিক করছি—এ ছাড়া আপনারা জানেন, ঐ মালটি পারপাস স্কীম অনুসারে সেই এ. এন. এম. ট্রেনিং-এর ক্ষেত্রে আমরা আগের পলিসি পাল্টে ফেলেছি সেটা হচ্ছে এখন সংশ্লিষ্ট ব্লকে যেহেতু সাব-সেন্টারগুলি থাকছে সুতরাং ঐ সংশ্লিষ্ট ব্লকে মেয়েরা দরখাস্ত দিতে পারবেন। ঐ মেয়েদের মধ্যে কমপিটিশন হবে এবং যারা মেরিটে স্ট্যাণ্ড করবেন তারাই সিলেকটেড হবেন। রিটিন টেস্ট, ওরাল ইনটারভিউ এই সমস্ত জিনিসগুলি বাদ দেওয়া হচ্ছে। এ. এন. এমের ক্ষেত্রে জেনারেল নার্সিং স্টাফ বলতে যা বোঝায়, সিনিয়র নার্সিং স্টাফের ক্ষেত্রে ঐ রকম ধরনের মেরিটের ভিত্তিতে সিলেকট করার জন্য বিবেচনা করে দেখছি।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, জুনিয়র নার্সিং-এর ক্ষেত্রে আপনার দপ্তরে তফসিলি জাতি এবং তফসিলি উপজাতিদের জন্য কোনও কোটা মেনটেন করা হয় কিনা?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** হ্যাঁ, হয়।

**শ্রী বিমলকান্তি বোস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, সরকারি চাকুরির ক্ষেত্রে যেমন শিডিউল কাস্ট এবং শিডিউল ট্রাইবসদের জন্য রিজারভেশন থাকে তেমনি ট্রেনিং-এ নিয়োগের ক্ষেত্রে রিজারভেশন থাকে কিনা?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** হ্যাঁ, থাকে।

**শ্রী বলাইলাল দাসমহাপাত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ব্লক ভিত্তিক জেলা-ওয়ারী কোনও কোটা ভাগ করা হবে কিনা?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** জেলা খালি ভাগ নয়। মালটিপারপাস স্কীম অনুযায়ী এ. এন. এম. রিক্রুটমেন্ট হবে। সাব-সেন্টারের কাজ কর্ম যেমন যেমন হবে সেখানে ঐ ব্লক ভিত্তিক রিক্রুটমেন্ট পলিসি দেওয়া হচ্ছে। সেইজন্য আমরা ডিটেলস ওয়ার্ক আউট করছি। সুতরাং ব্লক ভিত্তিতে কোটাই বলুন আর যাই বলুন তা হয়ে যাচ্ছে।

**বহরমপুর সদর হাসপাতালের ডাক্তারদের নন-প্র্যাকটিসিং অ্যালাউন্স**

*৩৯৪। (অনুমোদিত প্রশ্ন নং *৭২৯।) **শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বহরমপুর সদর হাসপাতালে কতজন ডাক্তার নন-প্র্যাকটিসিং অ্যালাউন্স পাইয়া থাকেন; এবং

(খ) উক্ত হাসপাতালের কতজন ডাক্তার প্রাইভেট চেম্বারে বা নার্সিং হোমে কাজ করেন?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ**

(ক) ৭ (সাত) জন ডাক্তার নন-প্র্যাকটিসিং অ্যালাউন্স পাইয়া থাকেন।

(খ) উক্ত হাসপাতালের ৩২ জন ডাক্তার সরকারি অনুমোদন লইয়া প্রাইভেট প্র্যাকটিস করিয়া থাকেন। নির্দিষ্ট শর্ত সাপেক্ষে আইন সম্মত ভাবেই এই ৩২ জন ডাক্তার প্রাইভেট চেম্বার বা নার্সিংহোমে কাজ করিতে পারেন, কিন্তু উহাদের মধ্যে কতজন প্রাইভেট চেম্বারে কাজ করেন ও কতজন নার্সিংহোমে কাজ করেন ঐ তথ্য জানা নেই।

[1-20 – 1-30 P.M.]

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** এ বিষয়ে নির্দিষ্ট আইনটা কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** তাঁদের হাসপাতালে full time মেডিক্যাল অফিসার হিসাবে যে ডিউটি সেটা তাঁরা ফাঁকি দেবেন না, তাঁরা চেম্বার প্র্যাকটিস করতে পারবেন, নার্সিং হোমে যুক্তি পরামর্শ করা ছাড়া অন্য কিছু করতে পারবেন না। কনসালটেশন করতে পারবেন কিন্তু latest গভর্নমেন্ট অর্ডার হল ৩.১.৭৮ তারিখে। Governor has now been pleased to order that the Medical Officers from the West Bengal Health services should not sit in private clinics or nurshing homes owned by others for the purpose of carrying on private practice.

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** বহরমপুরের কতজন ডাক্তারের নিজস্ব নার্সিং হোম আছে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** সে তথ্য আমার জানা নাই।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** এটা কি সত্য যে ডাক্তাররা হাসপাতালের রোগী দেখতে দেখতে মাঝে মাঝে চলে যান?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এ ধরনের রিপোর্ট আছে।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** রিপোর্ট পাবার পর আপনি এ বিষয়ে কোনও ব্যবস্থা করেছেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** যখন আমরা এইরকম ধরনের রিপোর্ট পাই তখন আমরা স্বাভাবিকভাবে সংশ্লিষ্ট হাসপাতাল কর্তৃপক্ষকে জানাই যে এটা ঠিক হচ্ছে না এবং সকলে ঠিকমতো ডিউটি করেন সেই ব্যবস্থা গ্রহন করতে বলি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** আপনি কি কলকাতা এবং অন্যান্য জায়গার হাসপাতালের ডাক্তারদের প্রাইভেট প্র্যাকটিস বন্ধ করবার জন্য নির্দেশ দিয়েছেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এ থেকে এ প্রশ্ন আসে না।

**শ্রী হবিবুর রহমান ঃ** ভরতপুর হাসপাতালে বহু ডাক্তারের স্বনামে এবং বেনামে নার্সিং হোম আছে যেখানে তাঁরা প্র্যাকটিস করেন, এটা কি জানেন?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** আপনি যখন জানাবেন, তাহলে আমি এনকোয়ারী করে দেখব।

**শ্রী হবিবুর রহমান ঃ** আপনি কি নিজে তদন্ত করে দেখে এর উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করবেন?

**মিঃ স্পিকার ঃ** আপনি লিখিতভাবে জানিয়ে দেবেন।

**রবার কারখানা**

***৩৯৫।** (অনুমোদিত প্রশ্ন নং ***১৩১৫**।) **শ্রী সুমন্তকুমার হীরা ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে মাঝারি (৫০ থেকে ১০০ জন শ্রমিক) ও ছোট (১ থেকে ৪৯ জন শ্রমিক) রবার কারখানার সংখ্যা কত;

(খ) উক্ত কারখানাসমূহে কর্মরত শ্রমিক-সংখ্যা কত; এবং

(গ) উক্ত শিল্পে নিযুক্ত শ্রমিকের ন্যূনতম মাসিক আয়ের পরিমাণ কত?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ**

(ক) ১৯৭৭ সালের শেষে ১০ থেকে ৪৯ জন শ্রমিক কাজ করে এমন রবার কারখানার সংখ্যা—৭৪ এবং ৫০ থেকে ১০০ জন শ্রমিক কাজ করে এমন রবার কারখানার সংখ্যা ছিল—১৮। ১ থেকে ৯ জন শ্রমিক কাজ করে এমন কারখানা ফ্যাক্টরি অ্যাক্ট—১৯৪৮ সালের আওতায় না পড়ায় উহার হিসাব শ্রম দপ্তরে নাই।

(খ) ১৯৭৭ সালে, ১০ থেকে ৪৯ জন শ্রমিক নিযুক্ত রবার কারখানায় গড়ে দৈনিক শ্রমিকের সংখ্যা ছিল ১,৬৪১ জন এবং ৫০ থেকে ১০০ জন শ্রমিক নিযুক্ত রবার কারখানায় গড়ে দৈনিক শ্রমিকের সংখ্যা ছিল ১,২৩২ জন।

(গ) ১৯৭৯ সালে জানুয়ারি মাসে উক্ত শিল্পে নিযুক্ত শ্রমিকের ন্যূনতম মাসিক মজুরি নিম্নলিখিত হারে নির্ধারিত হইয়াছে।

| শ্রমিকের শ্রেণী | মাসিক মজুরি |
|---|---|
| ১। অদক্ষ | ২২৫ টাকা |
| ২। আধাদক্ষ | ২৩৬ টাকা |
| ৩। দক্ষ | ২৬২ টাকা |
| ৪। করণিক | ২৬২ টাকা |
| ৫। পিওন | ২২৫ টাকা |
| ৬। দারোয়ান | ২৩৬ টাকা |

**শ্রী সরল দেব ঃ** যে সমস্ত কারখানা নিম্নতম বেতন দিচ্ছে না, তাদের বাধ্যতামূলকভাবে দেবার কি ব্যবস্থা করেছেন?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** এ থেকে এ প্রশ্ন ওঠে না।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** আপনি ৭৮টা যে কারখানার সংখ্যা বলেছেন তার মধ্যে কতগুলো চালু আছে?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** নোটিশ চাই।

## কমিউনিটি হেলথ ওয়ার্কার্সদের কাজ

*৩৯৬। (অনুমোদিত প্রশ্ন নং *৮৭২।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কমিউনিটি হেলথ ওয়ার্কারস হিসাবে ট্রেনিং-প্রাপ্তদের কি কি কাজ করতে দেওয়া হবে; এবং

(খ) উপরোক্ত ট্রেনিং-প্রাপ্তদের স্থায়ীকরণ অথবা স্বাস্থ্য বিভাগে চাকরি দেবার ক্ষেত্রে বিশেষ অগ্রাধিকার দেওয়ার প্রস্তাব আছে কিনা?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ**

(ক) ট্রেনিং প্রাপ্ত এই সব কর্মীদের প্রধান কাজ গ্রামের জনসাধারণকে স্বাস্থ্য বিধি পালনে প্রবাহিত করা, প্রতিষেধক মূলক টিকা প্রদানে সাহায্য করা, ছোটখাট অসুখে ঔষধ প্রদান করা এবং অবস্থার গুরুত্ব অনুসারে নিকটবর্তী স্বাস্থ্য কেন্দ্রে চিকিৎসার ব্যবস্থা করা।

(খ) না।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** এটা কি সত্য যে কমিউনিটি হেলথ ওয়ার্কার্সদের সিলেকশনের ক্ষেত্রে বিভিন্ন জেলায় বিভিন্ন ধরনের সার্কুলার গেছে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এই প্রশ্নের উত্তর আমি আগে দিয়েছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** কমিউনিটি হেলথ ওয়ার্কার্সের যে অ্যাপয়েন্টমেন্ট হয় তার অ্যাপয়েন্টিং অথরিটি কে, এবং তাদের কোয়ালিফিকেশন কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** আমি যখন এর উত্তর দিই তখন আপনি হাউসে যদি উপস্থিত না থাকেন তাহলে নিজের অধিকার নিজেই কেড়ে নিয়েছেন, আমি এর আগেই সমস্ত জবাব দিয়েছি।

**ন্যাশনাল রিফ্র্যাক্টরি কারখানায় শ্রম-বিরোধ**

***৩৯৭।** (অনুমোদিত প্রশ্ন নং ***১৩৪৬।**) **শ্রী সুনীল বসু রায় ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) আসানসোল মহকুমার সালানপুরে অবস্থিত 'ন্যাশনাল রিফ্র্যাক্টরি' কারখানায় কোনও শ্রম-বিরোধ সম্পর্কে সরকার অবগত আছেন কি; এবং

(খ) যদি উত্তর হ্যাঁ হয়, তাহা হইলে (১) ঐ বিরোধের (ইস্যু) কারণ কি ও (২) বিরোধ মীমাংসার জন্য সরকার কোনও ব্যবস্থা গ্রহণ করিয়াছেন কি?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) ন্যাশনাল রিফ্র্যাক্টরি শ্রমিক ইউনিয়ন কর্তৃক উত্থাপিত দাবি সনদের সূত্রে বিরোধের উদ্ভব। মূল দাবিগুলি হল ১৮৫ জন ছাঁটাই কর্মীর পুনর্নিয়োগ, বেতন ও মহার্ঘভাতা বৃদ্ধি, ছুটি, বোনাস, ইনসেন্টিভ প্রকল্প চালু করণ, ঠিকাদারী ব্যবস্থার অবসান, বাড়ি ভাড়া প্রদান ইত্যাদি।

(২) শিল্প বিরোধ আইনানুসারে আলাপ-আলোচনার মাধ্যমে বিরোধ মীমাংসার চেষ্টা হয়। কিন্তু ইতিপূর্বেই ন্যাশনাল রিফ্র্যাক্টরিজ ওয়ার্কারস ইউনিয়ন নামে অপর একটি ইউনিয়নের সঙ্গে ৬.৯.৭৭ তারিখে এক ত্রিপাক্ষিক চুক্তি স্বাক্ষরিত হয়। পূর্বোক্ত ইউনিয়ন উত্থাপিত অধিকাংশ দাবিই উক্ত ত্রি-পাক্ষিক চুক্তির আওতাভুক্ত হওয়ায় ঐসব বিষয় শিল্প বিরোধ আইনে কোনও ব্যবস্থা গ্রহণ সম্ভব নয়। তবে আলাপ-আলোচনা সু-ফলপ্রসূ না হওয়ায় ১৮৫ জনের ছাঁটাইয়ের ব্যাপারটি ন্যায় নির্ণয়ের (এডজুডিকেশন) জন্য শিল্প ন্যায়পীঠে (ইণ্ডাস্ট্রিয়াল ট্রাইব্যুনালে) পাঠানো হয়েছে। আইন কার্যকর করার সঙ্গে জড়িত অন্যান্য কিছু দাবির ব্যাপারে আইনমাফিক ব্যবস্থাদি নেওয়া হচ্ছে।

[1-30 – 2-00 P.M.] (including adjournment)

**শ্রী সুনীল বসু রায় ঃ** এই যে বিরোধ রয়েছে এই বিরোধের যদি মীমাংসা না হয় তাহলে ঐ শিল্পে একটা গুরুতর অশান্তি দেখা দিতে পারে। এই বিষয়ে সরকার অবগত আছেন কিনা এবং অবগত থাকলে কি ব্যবস্থা গ্রহণ করার কথা চিন্তা করছেন?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** গুরুতর অবস্থা দেখা দিতে পারে কিনা তা আমি জানি না।

**চিরুডি ও লবাপাড়া সাবসিডিয়ারী স্বাস্থ্যকেন্দ্র**

***৩৯৮।** (অনুমোদিত প্রশ্ন নং ***১৩২৮।**) **শ্রী সুধাংশুশেখর মাঝি ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পুরুলিয়া জেলার (১) মানবাজার ২নং ও (২) বান্দোয়ান থানার বসন্তপুর চিরুডি ও লবাপাড়া সাবসিডিয়ারী স্বাস্থ্যকেন্দ্রসমূহে ডাক্তার আছে কি; এবং

(খ) না থাকিলে, (১) উক্ত স্বাস্থ্যকেন্দ্রগুলিতে রোগীদের চিকিৎসা কিভাবে চলিতেছে, ও (২) উক্ত স্বাস্থ্যকেন্দ্রগুলিতে কবে নাগাদ ডাক্তার নিয়োগ করা হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ**

(ক) (১) ও (২)—না।

(খ) (১) লবাপাড়া ও চিরুডি উপস্বাস্থ্য কেন্দ্রে কম্পাউণ্ডারগণ রোগীদের চিকিৎসা করছেন। বসন্তপুর উপস্বাস্থ্য কেন্দ্র এখনও খোলেনি।

(২) যথা সম্ভব শীঘ্রই উক্ত স্বাস্থ্য কেন্দ্রসমূহে ডাক্তার নিয়োগ করা হবে।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এইমাত্র পি. টি. আই.-এর খবর এল যে লোকনায়ক জয়প্রকাশ নারায়ণ মারা গেছেন।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্যার, আপনি হাউস অ্যাডজোর্ন করে দিন।

**মিঃ স্পিকার ঃ** করা হবে, তবে মিনিস্টার ফর পার্লামেন্টারি অ্যাফেয়ার্স আগে খবরটা জেনে কনফার্মড করে নিন, তারপর ব্যবস্থা গ্রহণ করব।

**শ্রী হাসিম আব্দুল হালিম ঃ** স্যার, আপনি হাউস আধ ঘন্টার জন্য বিরতি করুন, ইতিমধ্যে সংবাদটা কনফার্মড হয়ে যাবে, তারপর হাউস বন্ধ করে দেবেন।

**মিঃ স্পিকার ঃ** আমি ৪০ মিনিটের জন্য হাউস বিরতি করছি, আবার আমরা ২টার সময় এসে মিলিত হব।

## Starred Questions
## (to which written answers were laid on the table)

### West Bengal Prevention and Control of Water Board

***400.** (Admitted question No. ***1338.**) **Shri Rabin Mukherjee :** Will the Minister-in-charge of Health and Family Welfare Department be pleased to state—

(a) if it is a fact that—

(i) West Bengal Prevention and Control of Water Board is now functioning under Health and Family Welfare Department, and

(ii) the activity of the Board is associated with resources mostly under the control of Local Government and Urban Development or with Public Works (M.D.) Departments; and

(b) if so, whether the Government has any proposal to transfer the administrative control of the Board to some other Department ?

**Minister-in-charge of the Health and Family Welfare Department :**

(a) (i) The West Bengal Prevention and Control of Water Pollution Board is a Statutory body set up under the Water (Prevention and Control of Pollution) Act, 1974. The Board is under the administrative control of Health and Family Welfare Department of this Government.

(ii) The main function of the Board is to deal effectively with the problem of water pollution in all surface and sub-terra nean sources of water of this State. Under the Water (Prevention and Control of Pollution) Cess Act, 1977, the Board has also been made responsible for assessment of fee for use of water from the sources indicated above by any person carrying on any industry specified in the said Act or any local authority.

(b) No.

### কলকারখানার দুর্ঘটনার হতাহতের হিসাব

*৪০১। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৯১।) **শ্রী শচীনকুমার সেন, শ্রী সুমন্তকুমার হীরা এবং শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় :** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ১৯৭৬, ১৯৭৭ এবং ১৯৭৮ সালে পশ্চিমবঙ্গে কলকারখানার দুর্ঘটনায় হত ও আহতের বাৎসরিক হিসাব কত?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

পশ্চিমবঙ্গে কলকারখানায় ১৯৭৬, ১৯৭৭ এবং ১৯৭৮ সালে দুর্ঘটনার হত এবং আহতের বাৎসরিক হিসাব এইরূপ ঃ

| বৎসর | হত | আহত | মোট |
|---|---|---|---|
| ১৯৭৬ | ৮৯ | ৬৮৩৩৯ | ৬৮৪২৮ |
| ১৯৭৭ | ৮৩ | ৬৫৬৮৭ | ৬৫৭৭০ |
| *১৯৭৮ | ৮০ | ৭২২২০ | ৭২৩০০ |

(*১৯৭৮ সালের সংখ্যাগুলি প্রভিসনাল)

### মহিষমারা উপ-স্বাস্থ্যকেন্দ্রের সংস্কার কার্য

*৪০২। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৩৯।) **শ্রী সেখ ইমাজুদ্দিন ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার হরিহরপাড়া থানার অন্তর্গত মহিষমারা উপ-স্বাস্থ্যকেন্দ্রটি সংস্কারের কোনও পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকিলে, (১) কবে নাগাদ উক্ত সংস্কারের কাজ আরম্ভ হইবে বলিয়া আশা করা যায় ও (২) উক্ত কার্যে কত টাকা বরাদ্দ করা হইয়াছে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) নোয়াদা ব্লকে (হরিহর পাড়া থানায় নয়) ঘোড়ামারা মহিষমারা উপস্বাস্থ্য কেন্দ্র সংস্কারের পরিকল্পনা আছে)

(খ) (১) যথা শীঘ্র সম্ভব

(২) ১,২৫,৩০০ টাকা।

### ট্রেড ইউনিয়ন রেজিস্ট্রেশন

*৪০৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৫০৮।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ১৯৭২ হইতে ১৯৭৭ জুন পর্যন্ত এবং জুন, ১৯৭৭ হইতে ফেব্রুয়ারি, ১৯৭৮ পর্যন্ত রাজ্যে মোট কয়টি ট্রেড ইউনিয়ন রেজিস্ট্রেশন হইয়াছিল?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

| সময় | নতুন ট্রেড ইউনিয়ন রেজিস্ট্রেশন-এর সংখ্যা |
|---|---|
| (ক) ১৯৭২-এর জানুয়ারি থেকে ১৯৭৭ সালের জুন মাস | ২৯৩৯টি |

(খ) ১৯৭৭ সালের জুন থেকে ১৯৭৮ সালের ফেব্রুয়ারি মাস — ৪৩০টি

**কেশিয়ারী থানার পাথরহুরী সাবসিডিয়ারী স্বাস্থ্যকেন্দ্রে চিকিৎসক নিয়োগ**

*৪০৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৭৭।) **শ্রী ক্ষুদিরাম সিং ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার কেশিয়াড়ী থানার পাথরহুরী সাবসিডিয়ারী স্বাস্থ্যকেন্দ্রে ডাক্তার নিয়োগের বিষয়টি সরকার বিবেচনা করছেন কি; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে কবে নাগাদ উক্ত স্বাস্থ্যকেন্দ্রে ডাক্তার নিয়োগ করা হবে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) শীঘ্রই ডাক্তার নিয়োগ করা হবে।

**উলুবেড়িয়া থানার বৃন্দাবনপুর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র**

*৪০৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৭৯।) **শ্রী রাজকুমার মণ্ডল ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হাওড়া জেলার অন্তর্গত উলুবেড়িয়া থানার বৃন্দাবনপুর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে বাউণ্ডারি দেওয়াল, বৈদ্যুতীকরণ ও যাতায়াতের পথে খালের ওপর ব্রিজ বা কালভার্ট তৈরি করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকিলে, কবে নাগাদ তা কার্যকরি করা হইবে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, আছে।

(খ) শীঘ্রই করা হবে।

**বন্ধ শিল্প**

*৪০৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৫১।) **শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমান সরকার ক্ষমতায় প্রতিষ্ঠিত হওয়ার পর ১৯৭৮ সালে ডিসেম্বর পর্যন্ত কতগুলি শিল্প বন্ধ ছিল;

(খ) উক্ত বন্ধ শিল্পগুলির মধ্যে এ পর্যন্ত কতগুলি পুনরায় চালু করা হইয়াছে; এবং

(গ) তার ফলে কতজন শ্রমিক পুনরায় কাজের সুযোগ লাভ করিয়াছে?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১১৩টি (এ হিসাবের মধ্যে পাকাপাকিভাবে বন্ধ হওয়া ৪৭টি সংস্থাকে ধরা হয় নাই।

(খ) ৬৫টি।

(গ) ৩৭৯৬ জন।

**জাড়া ও তাতারপুর গ্রামে উপ-স্বাস্থ্যকেন্দ্র স্থাপন**

***৪০৭।** (অনুমোদিত প্রশ্ন নং ***১৫০৫।**) **শ্রী উমাপতি চক্রবর্তী ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার খিরপাই ব্লকের অধীন জাড়া এবং তাতারপুর গ্রামে উপস্বাস্থ্যকেন্দ্র স্থাপনের কোনও প্রস্তাব সরকারের আছে কি; এবং

(খ) থাকিলে, বর্তমানে সেগুলি কোন পর্যায়ে আছে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) চন্দ্রকোনা ১নং ব্লকে (ক্ষীরপাই ব্লকে নয়) জাড়া গ্রামে একটি উপস্বাস্থ্যকেন্দ্র স্থাপনের কাজ অনুমোদিত হয়েছে। তাতারপুর গ্রামে উপস্বাস্থ্যকেন্দ্র স্থাপনের কোনও প্রস্তাব নেই।

(খ) জাড়া উপস্বাস্থ্যকেন্দ্র নির্মাণের জন্য টেণ্ডার ডাকা হয়েছে।

**ছাতনা ও শালতোড়া প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের শয্যাসংখ্যা**

***৪০৮।** (অনুমোদিত প্রশ্ন নং ***১৫১৮।**) **শ্রী সুভাষ গোস্বামী ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাঁকুড়া জেলার ছাতনা এবং শালতোড়া প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র দুইটির শয্যাসংখ্যা বৃদ্ধি করার কোনও প্রস্তাব সরকারের আছে কি; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হইলে, উক্ত প্রস্তাব কবে নাগাদ বাস্তবায়িত হইবে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) যথা শীঘ্র সম্ভব।

**হেলথ অ্যাসিস্ট্যান্ট ও অকজিলিয়ারী নার্স-কাম-মিডওয়াইফদের ন্যূনতম শিক্ষাগত যোগ্যতা**

*৪১০। (অনুমোদিত প্রশ্ন নং *৮৫৬।) **শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হেলথ অ্যাসিস্ট্যান্ট-এর পদে নিযুক্ত হইতে হইলে ন্যূনতম শিক্ষাগত যোগ্যতা কি হওয়া দরকার এবং সংশ্লিষ্ট ব্যক্তিকে কত বৎসরের ট্রেনিং নিতে হয়;

(খ) অকজিলিয়ারী নার্স-কাম-মিডওয়াইফ-এর পদে নিযুক্ত হইতে হইলে ন্যূনতম শিক্ষাগত যোগ্যতা কি হওয়া দরকার এবং কত বৎসরের ট্রেনিং সংশ্লিষ্ট ব্যক্তিকে নিতে হয়; এবং

(গ) উভয়ের প্রাথমিক বেতন ও ভাতা কত?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হেলথ অ্যাসিস্ট্যান্ট পদে নিযুক্ত হতে হলে ন্যূনতম শিক্ষাগত যোগাতা স্কুল ফাইনাল, হায়ার সেকেণ্ডারি বা সমতুল্য কোন পরীক্ষায় উত্তীর্ণ হওয়া দরকার। একমাত্র হেলথ অ্যাসিস্ট্যান্ট (লেপ্রসি) পদ ছাড়া চাকুরিতে নিযুক্ত হওয়ার আগে কোনওরূপ ট্রেনিং নিতে হয় না। হেলথ অ্যাসিস্ট্যান্ট (লেপ্রসি) পদে নিযুক্ত হওয়ার আগে এক মাসের ট্রেনিং দেওয়া হয়।

(খ) অকজিলিয়ারী নার্স-কাম-মিডওয়াইফ-এর পদে নিযুক্ত হতে হলে বর্ত্তমানে ন্যূনতম শিক্ষাগত যোগ্যতা নবমশ্রেণী উত্তীর্ণ হওয়া দরকার এবং ট্রেনিং এর সময় সীমা ২ বৎসর।

তবে কেন্দ্রীয় সরকারের পরিবর্তিত পাঠ্যক্রম ও নিয়মানুযায়ী ন্যূনতম শিক্ষাগত যোগ্যতা হবে স্কুল ফাইনাল, মাধ্যমিক বা সমতুল্য পরীক্ষায় উত্তীর্ণ হওয়া এবং ট্রেনিং এর সময় সীমা হবে দেড় বৎসর।

(এই বৎসরের মধ্যেই এই পরিবর্তিত পাঠ্যক্রম চালু করার ব্যবস্থা করা হচ্ছে।)

(গ) হেলথ অ্যাসিস্ট্যান্ট প্রাথমিক বেতনক্রম ঃ

২৩০-৫-২৭৫-৭.৫-৩৬৫-১০-৪২৫ টাকা

প্রারম্ভিক বেতন ও ভাতাদি ঃ

| | |
|---|---|
| মূল বেতন ঃ | ২৩০.০০ |
| মহার্ঘ ভাতা ঃ | ৮১.০০ |
| মহার্ঘ বেতন ঃ | ৩২.০০ |

| | |
|---|---|
| চিকিৎসা ভাতা ঃ | ১৬.৭০ |
| বাড়িভাড়া ভাতা ঃ | ৪২.০০ |
| যানবাহন ভাতা ঃ | ১০.৭০ |
| | ৪২৭.৪০ |

যাঁরা গ্রাম এলাকায় নিযুক্ত, তাঁরা রুরাল ভাতা পান ১০ টাকা এবং হেলথ অ্যাসিস্ট্যান্ট (লেপ্রসি) পদে নিযুক্ত ব্যক্তিরা অতিরিক্ত ১০ টাকা ঝুঁকি ভাতা ও ২৫ টাকা বিশেষ বেতন পান।

আগামী এপ্রিল মাস থেকে এঁরা সকলেই আরও ২২ টাকা ভাতা অতিরিক্ত বেতন পাবেন।

অকিজিলিয়ারী নার্স-কাম-মিডওয়াইফ ঃ প্রাথমিক বেতনক্রম ঃ

১৮০-৫-২৪৫-৭-৩৫০ টাকা

প্রারম্ভিক বেতন, ভাতা ইত্যাদি ঃ

| | |
|---|---|
| মূল বেতন ঃ | ১৮০.০০ |
| মহার্ঘ ভাতা ঃ | ৮১.০০ |
| মহার্ঘ বেতন ঃ | ৩১.০০ |
| অ্যাডহক বেতন ঃ | ১৫.০০ |
| পোশাক ভাতা ঃ | ১০.০০ |
| ধোবি ভাতা ঃ | ১০.০০ |
| স্বাচ্ছন্দ ভাতা ঃ | ১০.০০ |
| মেডিক্যাল ভাতা ঃ | ১৬.৭০ |
| বাড়িভাড়া ভাতা ঃ | ৩৪.০০ |
| | ৩৮৭.৭০ |

আগামী এপ্রিল থেকে এঁরা আরও ২২ টাকা ভাতা অতিরিক্ত বেতন পাবেন।

ট্রেনিং এর সময়কালে অকজিলিয়ারী নার্স-কাম মিডওয়াইফরা স্টাইপেণ্ড হিসাবে মাসিক ২০০ টাকা পান।

**সেন-র‍্যালে গ্রুপ অব ইণ্ডাস্ট্রিজে ইঞ্জিনিয়ারিং শিল্পের ত্রিপাক্ষিক চুক্তির কার্যকারিতা**

*৪১১। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৪৭।) **শ্রী সুনীল বসু রায় ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১১ই জানুয়ারি, ১৯৭৯ তারিখে স্বাক্ষরিত ইঞ্জিনিয়ারিং শিল্পের ত্রিপাক্ষিক চুক্তিটি সেন-র‍্যালে গ্রুপ অব ইণ্ডাস্ট্রিজে অর্থাৎ, কোম্পানির আসানসোল, কল্যাণী ও নরেন্দ্রপুরস্থিত কারখানাসমূহে কার্যকর হয়েছে কি;

(খ) যদি না হয়ে থাকে, তার কারণ কি; এবং

(গ) ঐ চুক্তি কার্যকর করার জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) কর্তৃপক্ষ ও শ্রমিক প্রতিনিধিবর্গের মধ্যে এ বিষয়ে দ্বিপাক্ষিক আলাপ-আলোচনা চলছে।

(গ) বিষয়টি যখন আলাপ-আলোচনার স্তরে রয়েছে তখন অন্য কোনও ব্যবস্থা গ্রহণের প্রশ্ন ওঠে না।

**বান্দোয়ান থানার গুড়ুর গ্রাম পঞ্চায়েতে সাবসিডিয়ারী হেল্‌থ সেন্টার নির্মাণ পরিকল্পনা**

*৪১২। (অনুমোদিত প্রশ্ন নং *১৩২৯।) **শ্রী সুধাংশুশেখর মাঝি ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পুরুলিয়া জেলার বান্দোয়ান থানার "গুড়ুর" গ্রাম পঞ্চায়েতে সাবসিডিয়ারী হেলথ সেন্টার নির্মাণের কোনও পরিকল্পনা আছে কি; এবং

(খ) পরিকল্পনা থাকিলে, তাহা কতদিনের মধ্যে কার্যকরি হইবে বলিয়া আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**মেসার্স ব্রিজ অ্যাণ্ড রুফ কোম্পানি (ইণ্ডিয়া) লিঃ-এ কন্‌ট্রাক্ট মজুর নিয়োগ নিষিদ্ধকরণ**

*৪১৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৯২।) **শ্রী শচীন সেন, শ্রী সুমন্তকুমার হীরা ও শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মেসার্স ব্রিজ অ্যাণ্ড রুফ কোম্পানি (ইণ্ডিয়া) লিঃ-এ কন্‌ট্রাক্ট মজুর নিয়োগ নিষিদ্ধ করা হয়েছে;

(খ) সত্য হলে, উহার কারণ কি; এবং

(গ) অন্য কোনও ক্ষেত্রে অনুরূপ নিষেধাজ্ঞা জারি করা হয়েছে কি?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) উক্ত সংস্থায় নিযুক্ত কন্ট্রাক্ট মজুরদের কাজের শর্তাবলি এবং সুযোগ সুবিধার প্রতি লক্ষ্য রেখে এবং যে সমস্ত প্রসেস (process) অপারেশন (operation) এবং অন্যান্য কাজে কন্ট্রাক্ট মজুর নিয়োগ করা হত সেই কাজগুলি স্থায়ী প্রকৃতির হওয়ায় এবং ঐ কাজগুলি বেশ কিছু সংখ্যক পুরা সময়ের কর্মী নিয়োগ করার জন্য উপযুক্ত হওয়ায়, ঐ সংস্থায় কন্ট্রাক্ট মজুর নিয়োগ নিষিদ্ধ করা হয়েছে।

(গ) না।

জুনপুটে মৎস্যের বাইপ্রডাক্ট

*৪১৪। (অনুমোদিত প্রশ্ন নং *৯১১।) **শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** মৎস্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার জুনপুটে মৎস্যের বাইপ্রডাক্ট (শার্ক লিভার অয়েল, মুরগির খাদ্য, সার ইত্যাদি) হিসাবে কোন কোন দ্রব্য কি পরিমাণ গত ১৯৭৭ ও ১৯৭৮ সালে উৎপন্ন হয়;

(খ) উক্ত দ্রব্যগুলি কোন কোন সংস্থা ক্রয় করিয়া থাকে; এবং

(গ) ১৯৭৭ ও ১৯৭৮ সালে উৎপাদিত এবং বিক্রীত দ্রব্যের অর্থমূল্য কত?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সরকারি হিসাবে কাজের বৎসর ১৯৭৭-৭৮ এবং ১৯৭৮-৭৯। উক্ত দুই বৎসরে উৎপন্ন দ্রব্যের হিসাব নিম্নরূপ ঃ-

| **উৎপন্ন দ্রব্যের নাম** | **১৯৭৭-৭৮** | **১৯৭৮-৭৯** |
|---|---|---|
| | | **(জানুয়ারি ১৯৭৯ পর্যন্ত)** |
| (১) শার্কলিভার অয়েল | ৪,৪২৪.৮ লিটার | ১,০৯৮ লিটার |
| (২) ফিশমীল বা মুরগির খাদ্য | ৮৪,২৩৫ কে. জি. | ২৮,৬০৪ কে. জি |
| (৩) সার | ৩,৬০০ কে. জি. | ২,২১৫ কে. জি. |

| | | |
|---|---|---|
| (৪) মাছের কৃত্রিম খাদ্য (ফিশ ফীড) | ১,০০০ কে. জি. | ৮৩৫ কে. জি. |
| (৫) শুকনো মাছ | ৮৭ কে. জি. | ১১৪ কে. জি. |

(খ) শুকনো মাছ সাধারণত জনসাধারণের মধ্যে বিক্রয় করা হয়। অন্যান্য উৎপাদিত সামগ্রী বে-সরকারি বিভিন্ন সংস্থা ও বে-সরকারি মুরগি পালন ফার্মগুলি ব্যতীত রাজ্য সরকারের ডিরেক্টরেট অব হেলথ সার্ভিসেস, জয়েন্ট ডিরেক্টর অব অ্যানিম্যাল হাসব্যান্ড্রি, কলকাতা পুলিশ হাসপাতাল, কলকাতা বিধানসভা মহাকরণ, মৎস্য বিভাগের অধীন বিভিন্ন ফার্ম এবং কলকাতা পোর্ট ট্রাস্ট কর্তৃপক্ষ ও ডিরেক্টর, সেন্ট্রাল ইনল্যাণ্ড ফিশারিজ রিসার্চ ইনস্টিটিউট, ব্যারাকপুর ক্রয় করিয়া থাকেন।

(গ) ১৯৭৭-৭৮ এবং ১৯৭৮-৭৯ (জানুয়ারি ১৯৭৯ পর্যন্ত) আর্থিক বৎসরে উৎপাদিত এবং বিক্রীত দ্রব্যের অর্থ মূল্য নিম্নরূপ ঃ

| ১৯৭৭-৭৮ | ১৯৭৮-৭৯ (জানুয়ারি ১৯৭৯ পর্যন্ত) |
|---|---|
| ১,১২,৪৯৭ টাকা | ৬৭,৮০৩ টাকা |
| ২,২৪,৮৮৩ টাকা | ৬২,৫৭৭ টাকা |

(এই বিক্রয় মূল্যের মধ্যে ১৯৭৬-৭৭ সালে অবিক্রীত কিছু সামগ্রীর দাম যুক্ত হইয়াছে)।

**হাসপাতালে কর্মরত ডাক্তারদের প্রাইভেট প্র্যাকটিস নিষিদ্ধকরণ**

*৪১৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৪২১।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, হাসপাতালে কর্মরত রাজ্যের সমস্ত ডাক্তারের প্রাইভেট প্র্যাকটিস বন্ধ করে দেওয়া হচ্ছে;

(খ) সত্য হলে, উক্ত সিদ্ধান্ত কবে নাগাদ কার্যকরি হবে; এবং

(গ) নিয়মলংঘনকারীদের ক্ষেত্রে সরকার কি ব্যবস্থা গ্রহণ করবেন?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

(At this stage the House was adjourned till 2.10 P.M.)

[2-10 – 2-20 P.M.] (After adjournment)

**মিঃ স্পিকার ঃ** মাননীয় সদস্যগণ, আমরা একটা দুর্ভাগ্যজনক সংবাদ এখানে পেয়েছিলাম এবং সেই সংবাদের সত্যতা জানবার জন্য হাউস কিছুক্ষণের জন্য অ্যাডজোর্ণড করে দিয়েছিলাম। সুখের কথা সংবাদ নিয়ে জানলাম যে তিনি এখনো জীবন সংগ্রাম চালিয়ে যাচ্ছেন। কাজেই আমরা স্বাভাবিকভাবে আমাদের কাজ চালিয়ে যাব।

**শ্রী আব্দুস সাত্তার ঃ** অবস্থা তাঁর খারাপ সুতরাং মানবিক দিক থেকে আজকে হাউস অ্যাডজোর্ণ করে দেন, স্যার।

**ডাঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** মানবিক দিক থেকে যাই হোক হাউস অ্যাডজোর্ণ তখনি করা যেতে পারে যখন একজনের জীবনাবশান হয়। একজন জীবিত আছেন সেই অবস্থায় হাউস অ্যাডজোর্ণ করা অত্যন্ত খারাপ হবে। আমি অনুরোধ করব স্পিকার মহাশয়কে হাউস চালিয়ে যেতে।

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** হাউস চালিয়ে যাওয়া হোক। এই সম্পর্কে বিতর্কে গিয়ে লাভ নেই এবং আমার মনে হয় সেটাই হবে প্রপার।

**মিঃ স্পিকার ঃ** মেনশনগুলি কালকে দিয়ে দেব, আজকে এখন বাজেট বিতর্ক হোক।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** কোয়েশ্চেনটা বাদ দিন, আর সব হোক।

## ADJOURNMENT MOTION

**মিঃ স্পিকার ঃ** আমি আজ সর্বশ্রী রজনীকান্ত দোলুই, সামসুদ্দিন আহমেদ, এবং জন্মেজয় ওঝার কাছ থেকে তিনটি মুলতুবি প্রস্তাবের নোটিশ পেয়েছি।

প্রথম প্রস্তাবে শ্রী দোলুই লোডশেডিং-এর ফলে কলকাতার বিস্তীর্ণ অঞ্চলে পানীয় জলে তীব্র সঙ্কটের কথা আলোচনা করতে চেয়েছেন।

বিষয়টি এমন গুরুত্বপূর্ণ নয় যার জন্যে বাজেট বরাদ্দের উপর আলোচনা স্থগিত রাখা যায়।

দ্বিতীয় ও তৃতীয় প্রস্তাবে শ্রী আহমেদ ও শ্রী ওঝা যথাক্রমে পশ্চিমবঙ্গের সীমান্ত এলাকায় গবাদি পশু চুরি এবং মেদিনীপুর জেলায় দাসপুরে তপশীল সম্প্রদায়ের উপর আক্রমণ সম্পর্কে আলোচনা করতে চেয়েছেন। দুইটি প্রস্তাবই আইন ও শৃঙ্খলার প্রশ্নের সঙ্গে জড়িত। প্রচলিত আইনের মধ্যে এর প্রতিকার আছে।

উপরোক্ত কারণে আমি তিনটি মুলতুবি প্রস্তাবেই আমার অসম্মতি জ্ঞাপন করছি।

তবে সদস্যরা ইচ্ছা করলে সংশোধিত প্রস্তাবগুলো পড়তে পারেন।

এটা আমার অ্যাডমিনিস্ট্রেশনের ব্যাপার আমাকে এসে যদি বলেন তাহলে ভাল হয়।

**শ্রী অমিয় ব্যানার্জি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, সাত্তার সাহেবরা কয়েক বছর ধরে এম. এল. এ হোস্টেলকে যে অবস্থায় রেখে গিয়েছেন, তার থেকে মুক্তি পাবার জন্য আমাদের অন্ততঃ একটা টিউবওয়েল দরকার।

**মিঃ স্পিকার ঃ** আমি শ্রী বীরেন্দ্রকুমার মৈত্রর কাছ থেকে আর একটি মুলতুবি প্রস্তাবের নোটিশ পেয়েছি। তিনি এই মুলতুবি প্রস্তাবে বিধানসভার অধিবেশন চলাকালে বিধানসভার সদস্যদের মরিচঝাঁপি যাওয়ার ব্যাপারে মুখ্যমন্ত্রীর বিবৃতিতে সদস্যদের মর্য্যাদাহানি সম্পর্কে আলোচনা করতে চেয়েছেন। এটা তাঁর প্রস্তাব পড়লেই দেখতে পাবেন বিষয়টি যদিও বা সদস্যদের বিশেষাধিকার বা প্রিভিলেজের সঙ্গে জড়িত হতে পারে, কিন্তু মুলতুবী প্রস্তাবের অন্তর্ভুক্ত হতে পারে না। এই সম্পর্কে কোনও মুলতুবি প্রস্তাব তোলা যায় না। কাজেই আমি এই মুলতুবি প্রস্তাবে অসম্মতি জ্ঞাপন করছি।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** এটা তাহলে প্রিভিলেজ কমিটিতে পাঠিয়ে দিন।

**মিঃ স্পিকার ঃ** উনি প্রিভিলেজ আকারে নোটিশ দিন।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটা জরুরি বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছে। বিষয়টি হল, লোডশেডিংয়ের ফলে কলকাতার বিস্তীর্ণ অঞ্চলে পাণীয় জলের তীব্র সঙ্কট লক্ষ লক্ষ মানুষকে একটা অসহনীয় অবস্থায় নিয়ে এসেছে। বিদ্যুতের অভাবে শহরে ২৮০টি গভীর নলকূপ-এর বিরাট অংশ প্রায় অচল হয়ে পড়ে আছে। ২৮০টি গভীর নলকূপ এবং পলতা থেকে যে পরিমাণ জল দেওয়ার কথা তা পাওয়া যাচ্ছে না। বিদ্যুৎ ঘাটতির ফলে টালিগঞ্জ, তপসিয়া, ট্যাংরা, তিলজলা, কসবা, বেলেঘাটা, নারকেলডাঙ্গা প্রভৃতি এলাকায় জলের অভাবে মানুষের চরম দুর্গতি দেখা দিয়েছে। স্যার, এই ব্যাপারে কবে স্টেটমেন্ট হবে?

**মিঃ স্পিকার ঃ** দৃষ্টি আকর্ষণী গ্রহণ করলে তবে জানা যাবে।

**Shri Shamsuddin Ahmed :** This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence, namely, "The theft of cattle has become day-to-day affairs in the border areas in the State of West Bengal. The anti-socials with dangerous weapons enter from outside the border areas almost every night and forcibly lift cattles of the poor farmers. The B.S.F. and police have completely failed to check or stop such serious

misdeeds. আমার এলাকা সম্বন্ধে বলতে চেয়েছিলাম। আমার এলাকা সম্বন্ধে একটু কথা লেখা ছিল, সেটা নেই। আমার কালিয়াচক [illegible] বর্ডার এলাকায়। সেখানে প্রতিদিন অভিশাপের মতো প্রত্যেক সকালে গরু চুরি যাচ্ছে। তারপরে বলা সত্ত্বেও কিছু হচ্ছে না। আমি মেনশন করেছিলাম। তার রিপোর্ট পেয়েছিলাম, অডিশনাল এস. পি. মালদা, লিখেছেন During my enquiry I found that the theft of cattle was not a serious problem. এটা অ্যাবসার্ড, আমি অঞ্চলওয়াইজ লিস্ট জোগাড় করেছি, তাতে এটা জেনেছি যে গত ক'মাসের ভিতর কত গরু পাচার হয়েছে। একজন রেসপনসিবল অফিসারের এই রকম বক্তব্য, এ বিষয়ে একটা ভাল করে ব্যবস্থা করুন।

[2-20 – 2-30 P.M.]

**মিঃ স্পিকার :** রোজ যদি এরকম বলে যান তো বড় মুশকিল হয়, এটা করবেন না।

**শ্রী জন্মেজয় ওঝা :** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভার কাজ আপাতত মুলতুবি রাখা হোক। বিষয়টি হল—

গত ১৮/২/৭৯ তারিখে মেদিনীপুর জেলার দাসপুর থানার উদয়চক গ্রামে স্থানীয় এক রাজনৈতিক দলের কর্মীদের নেতৃত্বে একদল শসস্ত্র লোক ঐ গ্রামের তফসিলি সম্প্রদায়ের উপর আক্রমণ চালায়। ঘটনাস্থলে একজন তফসিলি মহিলার মৃত্যু ঘটে। অন্য একটি মহিলা গুরুতর আহত অবস্থায় এখনও দাসপুর হাসপাতালে শয্যাশায়ী। আরও অনেকে আহত। আক্রমণকারীদের এখনও গ্রেপ্তার করা হয় নাই। ফলে ঐ এলাকায় সন্ত্রাসের রাজত্ব সৃষ্টি হইয়াছে। কাহারও নিরাপত্তা নাই। রাজনৈতিক দল বলতে এখানে সি. পি. এম. কে বুঝাচ্ছে।

## Calling Attention to Matter of Urgent Public Importance

**মিঃ স্পিকার :** আমি নিম্নলিখিত বিষয়গুলির উপর দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি, যথা :-

| | | |
|---|---|---|
| (১) রাজ্যে আইন শৃঙ্খলার ক্রমাবনতি | : | শ্রী রজনীকান্ত দোলুই। |
| (২) সামনের পুজোতে প্রচুর মাছের সরবরাহের সম্ভাবনা | : | শ্রী রজনীকান্ত দোলুই। |
| (৩) বেলগাছিয়া রোডে দোকানে ডাকাতি | : | শ্রী রজনীকান্ত দোলুই। |
| (৪) কলকাতার বিস্তীর্ণ অঞ্চলে জল সরবরাহে সঙ্কট | : | শ্রী রজনীকান্ত দোলুই এবং শ্রী ধীরেন্দ্রনাথ সরকার। |
| (৫) কলকাতায় একটানা লোডশেডিং | : | শ্রী রজনীকান্ত দোলুই। |
| (৬) গোবিন্দপুরে স্টেট বাস ছিনতাই | : | শ্রী সামসুদ্দিন আহমেদ ও শ্রী হাফিজুর রহমান। |

(৭) বিধান শিশু উদ্যানে চুরি : শ্রী সামসুদ্দিন আহমেদ ও শ্রী হাফিজুর রহমান।

(৮) চেতলা হাটরোডে বস্তী অপসারণে স্থানীয় অধিবাসী ও পৌরমন্ত্রী আহত। : শ্রী জন্মেজয় ওঝা

আমি কলকাতার বিস্তীর্ণ অঞ্চলে জল সরবরাহে সঙ্কট বিষয়ের উপর শ্রী রজনীকান্ত দোলুই এবং শ্রী ধীরেন্দ্রনাথ সরকার কর্তৃক আনীত নোটিশ মনোনীত করেছি। সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয় যদি সম্ভব হয় আজকে ঐ বিষয়ের উপর একটি বিবৃতি দিতে পারেন, অথবা বিবৃতি দেবার জন্য একটি দিন দিতে পারেন।

**শ্রী কৃষ্ণপদ ঘোষ :** মঙ্গলবার হতে পারে, মন্ত্রী মহাশয় অসুস্থ তাই তার আগে দেওয়া যাবেনা।

## STATEMENT ON CALLING ATTENTION

**মিঃ স্পিকার :** ঠিক আছে মঙ্গলবারেই দেবেন। এখন দৃষ্টি আকর্ষণ করেছিলেন শ্রী অমলেন্দ্র রায় ১৫ই মার্চ তারিখে, সেই ব্যাপারে শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় বিবৃতি দেবেন।

**শ্রী শম্ভুচরণ ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়,

মাননীয় সদস্য—শ্রী অমলেন্দ্র রায় ১৫ই মার্চ যে দৃষ্টি আকর্ষণী নোটিশ দেন তাহার জবাবে নিম্নলিখিত বিবৃতি দিতে চাই :-

১। ১৯৭৫ সালে মন্ত্রী সভার একটি সিদ্ধান্ত অনুসারে পশ্চিমবঙ্গের স্পনসর্ড পলিটেকনিকগুলি কয়েকটি শর্ত সাপেক্ষে সরকার অধিগ্রহণ করিতেছেন। ইহার মধ্যে দুইটি বিশেষ শর্ত হইল যে, স্পনসর্ড পলিটেকনিকগুলির পরিচালক সমিতি এই মর্মে প্রস্তাব গ্রহণ করিলেন যে, তাহারা পলিটেকনিকগুলি সরকারের হাতে প্রত্যার্পণ করিতে সম্মত আছেন এবং তাহারা পলিটেকনিকের জমি (যদি উহা সরকারি জমি না হয়) রেজিস্ট্রিকৃত দান-পত্রের মাধ্যমে সরকারকে দান করিবেন।

২। রামকৃষ্ণ মিশন বেলুড় এবং বেলঘরিয়াতে দুইটি পলিটেকনিক পরিচালনা করেন। প্রথমদিকে মিশন কর্তৃপক্ষ পলিটেকনিক অধিগ্রহণের সরকারি সিদ্ধান্তে সম্মত হন নাই। তাঁহাদের অভিমত এই যে, একই শিক্ষা প্রাঙ্গনে ভিন্ন প্রশাসন চলিতে দেওয়া উচিত নয় এবং সরকার যদি ইচ্ছা করেন তাহা হইলে পলিটেকনিকগুলিকে স্থানান্তরিত করিতে পারেন এবং সরকারি প্রতিষ্ঠান হিসাবে পরিচালনা করিতে পারেন।

৩। এই ব্যাপারে আপোষে নিষ্পত্তির জন্য মিশন কর্তৃপক্ষের সঙ্গে সরকার বহু আলাপ-আলোচনা করিয়াছেন। মুখ্যমন্ত্রীর সঙ্গে আলোচনার পর মিশন কর্তৃপক্ষ এই দুইটি পলিটেকনিক সরকার কর্তৃক অধিগ্রহণ'এ সম্মত হইয়াছেন এবং যতদিন পর্যন্ত এই পলিটেকনিক দুইটিকে

স্থানান্তরিত করা না যায় এই পলিটেকনিক দুইটি মিশনের ক্যাম্পাসে ততদিন পরিচালিত হইবে। আরও সিদ্ধান্ত হয় যে, বেলঘরিয়াতে পলিটেকনিক ও মিশন পরিচালিত ছাত্রাবাসের সীমানা নির্দ্ধারিত হইবে এবং পলিটেকনিকগুলিকে শীঘ্রই স্থানান্তরিত করিবার ব্যবস্থা সরকার গ্রহণ করিবেন। এই সিদ্ধান্ত অনুসারে কারিগরি শিক্ষার অধিকর্তা সীমানা নির্দ্ধারণের একটি পরিকল্পনা পেশ করিয়াছেন। উহা এখন সরকারের বিবেচনাধীন। এই পরিকল্পনাটিতে দুইটি সমস্যা আছে, যথা ঃ- (ক) শিল্পপীঠের জন্য পৃথক প্রবেশ পথের সংস্থান (খ) পলিটেকনিকের ছাত্রদের খেলার মাঠের সংস্থান।

৪। মিশন কর্তৃপক্ষ শিল্পপীঠের জন্য একটি পৃথক প্রবেশ পথের প্রস্তাব করিয়াছেন। উচ্চশিক্ষা মন্ত্রী গত ৭ই মার্চ এই শিল্পপীঠটি পরিদর্শন করেন, তাঁর সঙ্গে শিক্ষা সচিব কারিগরি শিক্ষা অধিকর্তা ও পূর্ত বিভাগের আঞ্চলিক বাস্তুকার ছিলেন। মিশন কর্তৃপক্ষ যে পৃথক প্রবেশ পথের প্রস্তাব করিয়াছিলেন, পরিদর্শনের পর সেটি গ্রহণযোগ্য নয় বলিয়া ঠিক হয়। সুতরাং বর্তমানে দুইটি শিক্ষা প্রতিষ্ঠানের জন্য যে প্রবেশ পথটি আছে সেটিকে দুইভাবে বিভক্ত করিবার সিদ্ধান্ত হইয়াছে।

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now the Minister-in-charge of the Labour Department will make a statement on the subject of strike for an indefinite period commencing from the 15th March, 1979, by the workers of Titaghar Paper Mills Ltd.

**Shri Krishna Pada Ghosh :** Mr. Speaker, Sir, in reply to the calling attention notice given by Shri Shaikh Imajuddin and other honourable members, I beg to make the following statement :-

Eight unions functioning in the different units of the Titaghar Paper Mills Ltd. formed a co-ordination committee and submitted a 14-point charter of demands which is basically related to rise in wages, rivision of grades and scales, increase in the house rent allowance, bonus, leave facilities, night allowance, workload, etc. On failure of by-partite talks over the charter of demands a notice of strike was given which was to take effect, initially, from the 12th February, 1979. This was, however, deferred at the intervention of the conciliation officer. A series of conciliation meetings were thereafter held for promoting a settlement. The divergent points of view of the parties over the issues involved could not, however, be reconciled and the workers went on strike for realisation of their demands from 15th March, 1979. The Labour Commissioner has already taken up the dispute at his level for promoting a settlement. He held a meeting on 20.3.79. The matter is still under conciliation.

[2-30 – 2-40 P.M.]

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয়রা যে বিবৃতি দিলেন তার কপি আমাদের দিলে সুবিধা হয়। তাছাড়া স্যার, আমার একটি পয়েন্ট অব অর্ডার আছে। স্যার, দুজন মাননীয় মন্ত্রী যে বিবৃতি দিলেন এতে দেখলাম কিছু কিছু সত্য বিবৃতি আছে। আপনার কাছে আমাদের প্রশ্ন, মাননীয় মুখ্যমন্ত্রী যখনই বিবৃতি দেন তখন সমস্তই কেন অসত্য হয়? মুখ্যমন্ত্রীর সমস্ত বিবৃতিই কেন অসত্য হয় সেটা আপনি একটু দেখবেন।

**শ্রী আব্দুস সাত্তার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকের স্টেটসম্যানের প্রথম পাতায় আছে, বস্তি ওম্যান বাইটস মিনিস্টার—এটা দেখে প্রথমেই আমার সন্দেহ হল মন্ত্রীকে কামড়েছে—কি ব্যাপার—হাই কোর্টে আমাকে একজন হঠাৎ বলল মন্ত্রীকে মেয়েছেলে কামড়েছে, কি ব্যাপার বল তো—এখানে যে সেনটেন্সটা আছে তাতে দেখা যাচ্ছে when he went to speak to them some women abused him and shut the door on his face. He pushed the door open but apparently the door struck a women. Several women then dragged him into the door. স্যার, মেয়েছেলে কি অবস্থায় কামড়াল, কেন কামড়াল, এটা একটা সন্দেহের ব্যাপার হয়েছে। আপনি যদি একটা এনকোয়ারির ব্যবস্থা করেন তাহলে ভাল হয়। মেয়েছেলে তো সহজে কামড়াতে চায় না, বিশেষ অবস্থায় হলেই তবে কামড়াতে যায়।

**মিঃ স্পিকার ঃ** মেয়েছেলে সম্বন্ধে সাত্তার সাহেবের অভিজ্ঞতা, উদ্বেগের বিষয়টি আমি মিনিস্টারকে জানিয়ে দেব।

**শ্রী আব্দুস সাত্তার ঃ** স্যার, আমি বলছি পুরুষ মানুষের প্রকৃত অভিজ্ঞতা থাকে, তবে মাননীয় স্পিকার যখন বলছেন তখন নিশ্চয় তাঁর অভিজ্ঞতা থাকতে পারে।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় স্পিকার, স্যার, মেয়ে এবং মন্ত্রী নিয়ে যে ঘটনা ঘটেছে—মেয়েছেলের প্রকৃত ব্যাপারটি কি সেটা জানার জন্য একটা সর্বদলীয় কমিটি তৈরি করে দিন। মন্ত্রী মহাশয় কেন মেয়েছেলের কাছে গিয়েছিলেন সেটা জানার জন্য সর্বদলীয় কমিটি গঠন করা হোক। মন্ত্রী মহাশয় মেয়েছেলের ঝাঁটা খেয়ে যে অসুস্থ হয়েছেন,—আমরা তাঁর আরোগ্য কামনা করছি। মেয়েছেলের ব্যাপারটি নিয়ে একটা এনকোয়ারি করা হোক।

**মিঃ স্পিকার ঃ** ঠিক আছে, আপনি এবার বসুন। এখন আমি স্বাস্থ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়কে বিবৃতি দিতে অনুরোধ করছি।

## STATEMENT UNDER RULE 346

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার অনুমতি নিয়ে বেঙ্গল, টি. বি. অ্যাশোসিয়েশনের অচলাবস্থা সম্পর্কে একটি বিবৃতি রাখছি। গত ১৯৭৮ ফেব্রুয়ারি মাস থেকে ওখানে একটা অচলাবস্থা চলছে। মাননীয় সদস্যগণ হয়ত জানেন ঐ অ্যাশোসিয়েশনের পক্ষ থেকে, ১৯৭৬-৭৭ সাল পর্যন্ত যে রেকর্ড দেখছি তাতে ১১২ জন শিশুর রোগ নির্ণয়

**শ্রী সুনীল বসু রায় ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আজকে এখানে পশ্চিমবাংলার শিল্প দপ্তরের যে বাজেট মাননীয় মন্ত্রী মহাশয় উপস্থিত করেছেন সেই বাজেটকে সম্পূর্ণরূপে সমর্থন করে আমি কয়েকটি কথা এখানে ব্যক্ত করতে চাই।

হয়ত কতগুলি কথা বলার প্রয়োজন হত না; কিন্তু বিরোধী দলের মাননীয় সদস্য ডাঃ শাশ্বতীপ্রসাদ বাগ এবং অন্যান্য কংগ্রেসি দলের সদস্যরা যেভাবে বক্তৃতা রাখলেন, যেভাবে বিরোধিতা করলেন তাতে কয়েকটি কথা বলার প্রয়োজন আছে।

একথা আজকে অন্তত পক্ষে ডাঃ বাগের ভুলে যাওয়া উচিত ছিল না যে, পশ্চিমবাংলায় আমরা এই যে বর্তমান অবস্থায় এসেছি এটা ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সালের আধা-ফ্যাসিস্ট সন্ত্রাস এবং জরুরি অবস্থায় যে শ্বাষরোধকারী অবস্থা সেই অবস্থাকে অতিক্রম করে এসেছি। যে অন্ধকার রাজত্ব এসেছিল, সেটাকেও অতিক্রম করে এসেছি। আমরা অতিক্রম করে এসেছি সংস্কৃতি সভ্যতার অপ-মৃত্যু ঘটাবার যে প্রচেষ্টা চলছিল তাকে। এখানে যে শিল্প, কৃষি এবং অর্থনীতির ধ্বংসের যে চেষ্টা চলছিল, তাকে আমরা অতিক্রম করে এসেছি। তাই আজকে হিসাব-নিকাশের প্রয়োজন আছে। আজকে পশ্চিমবাংলার শিল্প বিকাশের জন্য শিল্প দপ্তর থেকে যে দু'খানি বই প্রকাশিত হয়েছে তাতে আমরা সে জিনিস দেখতে পাব। একটা হচ্ছে ১৯৭৭ সলের হিসাব এবং আর একটা হচ্ছে ১৯৭৮ সালের হিসাব। ১৯৭৭ সালের হিসাব যেটা সেটা প্রধানত রচিত হয়েছিল প্রাক্তন মন্ত্রী সভার যে দৃষ্টিভঙ্গি ছিল, সেই দৃষ্টিভঙ্গি থেকে। আর ১৯৭৮ সালের পুস্তিকাটি রচিত হয়েছে—তার প্রথম অধ্যায় পড়লেই বোঝা যাবে বামফ্রন্ট সরকারের যে শিল্প নীতি, সেই শিল্প নীতি কিভাবে রূপায়িত হচ্ছে এবং তা রূপায়িত হবার পথে কি কি বাধা আছে এবং সেই সমস্ত বাধা অতিক্রম করবার জন্য কি কি ব্যবস্থা নেওয়া হচ্ছে। এর সঙ্গে সঙ্গে আমি বিরোধী সদস্যদের রাজ্য সরকারের ইকোনমিক রিভিউ-র প্রতি দৃষ্টি আকর্ষণ করতে চাই। সেখানে আমাদের নীতি এবং আমাদের দৃষ্টিভঙ্গি তুলে ধরা হয়েছে। তুলে ধরা হয়েছে আমাদের মাননীয় অর্থমন্ত্রীর মূল বাজেট ভাষণের মধ্যে এবং তুলে ধরা হয়েছে রাজ্যপালের ভাষণের মধ্যে। এই সমস্ত বিচ্ছিন্ন করে যদি বক্তব্য রাখা হয় তাহলে সেই বক্তব্য অন্তঃসার শূণ্য হতে বাধ্য। আমি এই সম্পর্কে বিরোধীদলের সদস্যদের ভাষণের মধ্যে পেলাম না। পশ্চিমবাংলায় পুরাতন শিল্প, উন্নত রাজ্য। এই পুরাতন শিল্প এবং উন্নত রাজ্যে সমস্ত শিল্পগুলি তার অর্থনৈতিক ক্রিয়াকলাপ অত্যন্ত অবৈজ্ঞানিক ভাবে অপরিকল্পিত ভাবে অল্প অঞ্চলের মধ্যে সীমাবদ্ধ। কলকাতাকে কেন্দ্র করে বর্তমানে যে সি. এম. ডি. এ অঞ্চল হয়েছে সেই সি. এম. ডি. এ অঞ্চলের মধ্যে সীমাবদ্ধ। গোটা পূর্বাঞ্চল অনুন্নত। তার মধ্যে পশ্চিমবাংলার বিরাট অঞ্চল হচ্ছে মফস্বল অঞ্চল। ৪টি জেলা বাদ দিয়ে সবই অনুন্নত। এই সমস্ত জায়গায় এতদিন শিল্প বিস্তার করা হয়নি। এই ব্যাপারে ওনারা উত্তর দিলেন যে কেন করা হয়নি। আমার কাছে শিল্প সম্পর্কে যে রিপোর্ট আছে সেই রিপোর্ট যদি দেখি তাহলে দেখতে পাওয়া যাবে যে, পশচমবাংলার আয়তন হচ্ছে গোটা ভারতবর্ষের চাইতে ২.৬৮, জনসংখ্যা ৮.০৯ শতাংশ এবং কর্মপ্রার্থী যেটা রেজিস্টার্ড-এটা হচ্ছে ১৯৭১ সালের হিসাবে ১৮.৩২। সুতরাং এই যে বোঝার ভার চেপে আছে পশ্চিমবাংলার অর্থনীতির উপর সেই ভার অপসারণ করা তো দূরের কথা, পশ্চিমবাংলার অর্থনীতি বিগত ৩০ বছরে আরও নতুন করে কুব্জ হয়ে পড়েছে। ঐ কংগ্রেসিরা পশ্চিমবাংলার

মানুষের জীবনে এই শিল্প বিস্তারের ক্ষেত্রে আরও যন্ত্রণার সৃষ্টি করেছে। এর জন্য দায়ী কারা? যারা আধা-ফাসিস্ট, যারা জরুরি অবস্থার সময়ে সন্ত্রাসের রাজত্ব সৃষ্টি করেছিল সেই কংগ্রেসিরা পশ্চিমবাংলার এই অবস্থার জন্য দায়ী। এদের এতটুকু বিবেক বলে কিছু থাকা উচিৎ। আজ আপনারা মানুষের কাছে জবাব দিন, ক্ষমা প্রার্থনা করুন, আমরা অপরাধ করেছি, আমাদের ক্ষমা করুন। কিন্তু আপনাদের সেই বিবেকটুকু নেই, লজ্জাবোধ নেই, তাই আজকে এই বাজেটকে বিরোধিতা করার ধৃষ্টতা রাখেন। আজকে আমাদের পশ্চিমবাংলায় যে অবস্থা হয়েছে শিল্পগুলির বিস্তারের ক্ষেত্রে তার ফল আমরা দেখেছি, এই রিপোর্টে আছে, ১৯৭১-৭৬ সালে যেখানে সারা ভারতে কর্মসংস্থান বৃদ্ধির বার্ষিক হার শতকরা ২.৯৪ সেখানে পশ্চিমবাংলায় হচ্ছে ১.৯৪। আর ১৯৭৫-৭৬ সালে জরুরি অবস্থার চূড়ান্ত বছরে এই পশ্চিমবাংলায় কর্মসংস্থান বৃদ্ধি শতকরা ১ কমে এসেছিল ০.০৪—এই সময়ে হচ্ছে তার হার। সংগঠিত শিল্পে সারা ভারতের অংশ হিসাবে পশ্চিমবাংলা পিছিয়ে গেছে। মার্চ ১৯৭১ সালে ছিল ১৩.০৯ পারসেন্ট আর মার্চ ১৯৭৬ হয়েছে ১২.৪৬ পারসেন্ট। ১৯৭৫ সালে পশ্চিমবাংলার চালু রেজিস্টার্ড কারখানার বার্ষিক রেট অফ ডিক্লাইন হয়েছে ১.০৯ পারসেন্ট। এইসব কারখানায় নিযুক্ত শ্রমিকের বার্ষিক রেট অফ ডিক্লাইন হয়েছে ১.৭৬ পারসেন্ট। এই হয়েছে সন্ত্রাসের রাজত্বে, এই হয়েছে জরুরি অবস্থার রাজত্বে। ১৯৭১ সালের এপ্রিল থেকে ১৯৭৬ সালের মার্চ পর্যন্ত জয়েন্ট স্টক কোম্পানি সমূহের পেড-আর ক্যাপিটাল-এর বার্ষিক গড় বৃদ্ধির হারে যেখানে সারা ভারতে হয়েছে ২১.১৪ পারসেন্ট সেখানে পশ্চিমবাংলায় হয়েছে ১৩.১৪ পারসেন্ট। শিল্পে পুঁজি বিনিয়োগ বৃদ্ধি সম্পর্কে অনেক কথাই বলে গেলেন কিন্তু ওঁনারা এই কথা বললেন না। ১৯৭১ থেকে ১৯৭৩ সালের মধ্যে লেটার অফ ইনটেন্ট বাতিলের সংখ্যা আগের থেকে অনেক বেশি বেড়ে গেছে। আমরা দেখেছি, চতুর্থ যোজনাকালে কেন্দ্রীয় সেক্টরে সারা ভারতে যেখানে লগ্নি হয়েছে ৩ হাজার ৭৫০ কোটি টাকা সেখানে ৪ শতাংশ মাত্র হয়েছে পশ্চিমবাংলায়। আমরা দেখেছি, সূতাকল শিল্পে কিভাবে অবনতি হয়েছে। ১৯৭৫ সলে কটন ইআর্নের উৎপাদন হ্রাস পেয়েছে ০.৩০ পারসেন্ট আর ১৯৭৬ সালে বেড়ে হয়েছে ৩.৯৭ পারসেন্ট। কটন ফেবরিক্স-এর ক্ষেত্রেও উৎপাদন হ্রাস পেয়েছে। ১৯৭৬ সালে হয়েছে ১৬.১৯ শতাংশ। চা উৎপাদনও হ্রাস পেয়েছে। ১৯৭৫ সালে হয়েছে ৫.৬৭ পারসেন্ট। ওয়াগন শিল্পেও উৎপাদন হ্রাস পেয়েছে, ১৯৭৫-৭৬ সালে হয়েছে ৭.৭৫ পারসেন্ট আর ১৯৭৬-৭৭ সালে হয়েছে ৮.৪০ শতাংশ। এছাড়া আরও উৎপাদন হ্রাস পেয়েছে অন্যান্য ক্ষেত্রে ১৯৭৬ সালে—সালফিউরিক অ্যাসিড, ক্লোরিন, কস্টিক সোডা, বি. এইচ. সি. টেকনিক্যাল, নন-ফেরাস অ্যালয়, রোজ-রোলার, কমার্শিয়াল ভেহিকিলস, ক্যালসিয়াম কারবাইড, ট্রাক, বাস টায়ার, বাইসাইকেল ও রিকসা টায়ার, চামড়ার জিনিস ইত্যাদি। এইসব জিনিসের কথা আপনারা ভুলে যাবেন না।

[4-40 – 4-50 P.M.]

১৯৭৪ সালের পর লেটার অফ ইনটেনটের ইস্যুর ক্ষেত্রে অবনতি সারা ভারতবর্ষে হয়েছে, পশ্চিমবাংলায়ও হয়েছে। ১৯৭৪ সালে সারা ভারতবর্ষে যেখানে বাতিল হয়েছে ১১৮১ যেখানে পশ্চিমবাংলায় ৯৯, ১৯৭৫ সালে সারা ভারতবর্ষে ৯৬২ পশ্চিমবাংলায় ৭৫, ১৯৭৬ সালে সারা ভারতবর্ষে ৫৪৭, পশ্চিমবাংলায় ৪১, ইণ্ডাস্ট্রিয়াল লাইসেন্সে সারা ভারতবর্ষে

১৯৭৪ সালে ১০৯৯, ৭৫ সালে ১০২৭, ৭৬ সালে ৬৬২ পশ্চিমবাংলায় সেটা যথাক্রমে ১০৯, ৭৪, ৫৭। নূতন রেজিস্ট্রেশন পশ্চিমবাংলায় ৩ বছরে যথাক্রমে ৭৩,৫৪,৩৮ এই রিপোর্টেই বলছে While it is difficult to pin point the reasons for this trend. The general condition relating to constraints or financial resources and non expansion of demand. may also have a bearing. নন এক্সপ্যানসন অফ ডিমাণ্ডের ক্ষেত্রে একথা সকলেই জানেন যে দেশের লোকের যদি কেনবার ক্ষমতা না থাকে হোম মার্কেট যদি বাড়ানো না যায়, যে অর্থনৈতিক অসমতা গড়ে উঠেছে ইংরেজের সময় থেকে সেটা যদি ভাঙ্গা না যায় এবং তার জন্য যদি কোনও পরিকল্পনা না থাকে তাহলে চাহিদার অভাব থাকবে এবং সেটা আমাদের অর্থনীতিতে দুর্ভাগ্যক্রমে ঢুকে পড়েছে। আমাদের পশ্চিমবাংলায় অর্থনীতিতে প্রাইভেট মালিক যথেষ্ট আছে এবং এই সমস্ত শিল্পের যেখানে খুব বেশি মুনাফা হয় সেখানে পাবলিক সেক্টারে তা হয়না, আমাদের এই রাজ্যে পাবলিক সেক্টার থেকে প্রাইভেট সেক্টার অনেক বেশি শক্তিশালী। এখানে হিসাব দেখছি পশ্চিমবাংলায় মোট অনুমোদিত প্রোজেক্ট যেখানে ৯৭০ তার মধ্যে পাবলিক সেক্টার হচ্ছে ৮৮৯টি তার লগ্নি করেছে ৬১৫.৭৬ কোটি টাকা, প্রাইভেট সেক্টার মাত্র ৫৮, তারা লগ্নি করেছে ৩১৯.৮৯ এবং জয়েন্ট সেক্টার ২৩, তাদের লগ্নি হয়েছে ৩৪.৮০ কোটি টাকা। এর ফলে আমাদের রাজ্যে অর্থনীতির বিকাশ লাভ হয়নি, কোনও অগ্রগতিও হয়নি। আমরা দেখছি পশ্চিমবাংলায় যে শিল্প পণ্য তা কিভাবে ব্যাহত হচ্ছে। আমরা দেখেছি মূল্য হিসাবে যদি বাজার ধরা যায় ৬৯ সালে যেখানে পশ্চিমবাংলায় উৎপাদিত হত সারা ভারতবর্ষের ২২.২ পারসেন্ট, ৭৫-৭৬ সালে তা নেবে হল ১১.৫। ৫৯ সালকে যদি ১০০ ধরি শিল্প পণ্যের উৎপাদন সূচক যদি ধরি ভারতবর্ষের ১৯৬১ সালে ১৪৭.৩ সেখানে পশ্চিমবাংলায় সেই সময় ১৩৬.১ এবং সারা ভারতবর্ষে যেখানে বৃদ্ধির হার ৪ গুণের বেশি পশ্চিমবাংলায় সেখানে ৩ গুণের কম এটা কেন হল? এর জবাব কে দেবে? পশ্চিমবাংলার ৭০ সালকে যদি সূচক ধরা যায় তাহলে উৎপাদনের হিসাবটা দেখুন ৬৫ সালে ১১৯.৬ এবং ১৯৭৭ সালে সেটা হল ১০৭.৫। ৭০ থেকে ৭৭এর মধ্যে উত্থাপন পতনের ভিতর দিয়ে মাত্র সাড়ে সাত অগ্রগতি নিয়েই যদি আমরা সন্তুষ্ট হতে চাই তাহলে সেটা কি সমীচীন হবে? অথচ আমরা দেখছি আমাদের বিরেধীপক্ষ থেকে বলা হয়েছে এই দু'বছরের মধ্যে কিছু হয়নি—যেন ওঁদের সময়ে রাম রাজত্ব ছিল। এখন চিন্তা করা দরকার যে আমাদের এই অর্থনীতি মূলত পরিচালিত হচ্ছে যেভাবে কেন্দ্রীয় সরকার বলে দিচ্ছেন সেইভাবে। পশ্চিমবাংলা ভারতের থেকে বাইরে নয় কেন্দ্রীয় অর্থনীতির দ্বারাই পশ্চিমবাংলা নির্ভরশীল, এইজন্য যদি বোলড স্টেপ নিয়ে ডাইনামিজম এর সঙ্গে এখানকার অর্থনীতিকে না এগিয়ে নিয়ে যাওয়া যায় তাহলে কিছুই হবে না। এবং কিভাবে সেই ডাইনামিজম আনা যাবে সেটা চিন্তা করতে হবে। ভারতবর্ষের অর্থনীতি একটা গভীর সঙ্কটের মধ্যে আছে। এই সঙ্কট রাজনৈতিক, অর্থনৈতিক এবং সামাজিক, সমাজের সমস্ত দিকেই এই সঙ্কট এবং এই সঙ্কট শুধু উৎপাদন ও বিতরণের ক্ষেত্রেই নয়, উৎপাদিত জিনিসের বন্টন কিভাবে হবে সেটাও নয় সঙ্কট হচ্ছে উৎপাদনের ক্ষেত্রে। সেজন্য আমরা দেখছি এক-একটা শিল্প সিক হয়ে যাচ্ছে। তাজা তাজা শিল্পগুলি যারা ভাল উৎপাদন করল তারা রাতারাতি সিক হয়ে যাচ্ছে। এই সিকনেস যদি ভালভাবে না বোঝা যায় তাহলে আমরা এগোতে পারব না। তিনি আমাদের যথেষ্ট পবিমাণে এ বিষয়ে আশা করি ওয়াকিবহাল

করবেন। আমাদের প্রয়োজনীয় যে পুঁজি সেই পুঁজি শিল্পের মধ্যে থেকে যা সৃষ্টি হচ্ছে এবং সেই পুঁজি যারা নষ্ট করছে, অন্য জায়গায় সেটা চালিয়ে দিচ্ছে তার ফলেই এক-একটা শিল্প সিক হয়ে যাচ্ছে। আমাদের দেশের অর্থনীতির মূল কাঠামোর মধ্যে যে ইমব্যালান্স রয়েছে তার ফলে এটা হয়েছে। আমি Review of industrial growth in W. Bengal, ওয়াগন বিল্ডিং ইণ্ডাস্ট্রির কেন সঙ্কট, কেন কারখানা বন্ধ হয়ে যাচ্ছে কেন শ্রমিক ছাঁটাই হচ্ছে সে সম্বন্ধে বলছি The wagon building industry suffers from shortage of wagon orders due to curtailment of the Railway wagon procurement programme to 54,000 Nos. during the Fifth five Year Plan because of shortage of fund. The industry reports difficulty about delayed availability of wheel sets and other critical raw material and also unremunerative prices for railway wagons. আরেকটা ইঞ্জিনিয়ারিং শিল্প আমাদের এখানে খুব বৃহৎ শিল্প ফাউণ্ড্রি ইন্ডাস্ট্রিতে এই সঙ্কটের ফলে একের পর এক কারখানা বন্ধ হয়ে যাচ্ছে। পশ্চিমবাংলায় প্রায় ছোট, বড়, মাঝারি ৫০০টি ফাউণ্ড্রি আছে, যেখানে ১লক্ষ শ্রমিক কাজ করে। ভারতবর্ষের প্রায় শতকরা ৮০ ভাগ অর্ডার পশ্চিমবাংলার এই কারখানাগুলি সরবরাহ করত। কিন্তু এখানে দি ইণ্ডাস্ট্রি The industry suffers from under-utilisation of capacity due to gradual decline in all-India orders which were 50,000 M.T. in 1973-74. 26,000 M. T. in 1975-76 and 12,000 M. T. in 1976-77 (upto September, 1976) অর্ডার কি ডিকলাইন এখানে আমরা দেখছি The order declined to 32,000 M.T. of which West Bengal's share was 25,000 M.T. only. অর্ডার ডিকলাইন সম্বন্ধে এখানেও আমরা দেখছি এইভাবে আমরা দেখছি প্রত্যেকটা শিল্পের চাহিদার অভাব। এই অভাব দেশের শিল্পে যে বড় বড় ক্ষেত্রগুলি আছে যেমন রেল, তাদের জন্যই এটা হচ্ছে। কিন্তু এর কারণগুলি দূর করবার কোনও ব্যবস্থা নেই, আমরা দেখছি ওয়াগনের অভাবে মাল যায় না, কারণ রেল কর্তৃপক্ষ ওয়াগন তৈরি করেন না, কিছুদিন আগে দেখা গেল প্রায় ১৩ হাজার ওয়াগন তাঁরা করতে চেয়েছেন, এগুলি যদি নিয়মিতভাবে অর্ডার দিতেন তাহলে শুধু ওয়াগন কারখানাই নয় এরসঙ্গে অ্যানসিলিয়ারী কারখানা যেগুলো উঠে গেছে সেইগুলি নষ্ট হতনা। আমরা দেখছি এই সময়ের মধ্যে জে. কে. নগর কারখানা বন্ধ হয়ে গেছে। তার খোলার কোনও ব্যবস্থা কর্তৃপক্ষ করেন নি, আমাদের সরকার এই কারখানা খোলার চেষ্টা করছেন কিন্তু কেন্দ্রীয় সরকার এমন কতকগুলি শর্ত সেখানে আরোপ করেছেন যেগুলি মানা সম্ভব নয়। সেই শর্তগুলি যদি দূর করা যায় তাহলে এই কারখানা দ্রুত সম্ভব হবে এবং সেখানে উৎপাদন ও কর্মসংস্থান বৃদ্ধি পাবে। মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার কাছে পরিশেষে নিবেদন করতে চাই যে ভারতবর্ষের অর্থনীতি একটা সঙ্কটময় জটিল অবস্থার মধ্যে পড়েছে। বর্তমানে কেন্দ্রীয় অর্থমন্ত্রী চরণ সিংয়ের বাজেট ভারতবর্ষের অর্থনীতিকে আরও সঙ্কটের দিকে ঠেলে দিয়েছে, বড় বড় একচেটিয়া পুঁজিপতি মাল্টি-ন্যাশনালস তাদের স্বার্থে ঐ বাজেট রচিত হয়েছে, ঐ বাজেট আমাদের অর্থনীতিতে আরও সঙ্কট ডেকে আনতে বাধ্য। পশ্চিমবঙ্গের জনগণের মধ্যে উদ্যোগ সৃষ্টি করে, শ্রমিক শ্রেণীর মধ্যে উদ্যোগ সৃষ্টি করে, শ্রমিক শ্রেণীর চেতনাকে জাগ্রত করে এই শিল্প সঙ্কটকে আমরা কাটিয়ে উঠব। পশ্চিমবঙ্গের শিল্পকে সঙ্কট থেকে পুনরুজ্জীবিত করার জন্য, পশ্চিমবঙ্গের অর্থনীতিকে বাঁচিয়ে তোলার জন্য এই রণদ্যোগ নিয়ে আমরা এগিয়ে যাব।

বিরোধী পক্ষ যদি উপহাস করেন, বাধা দেন, প্রতিবন্ধকতার সৃষ্টি করেন তাহলে পশ্চিমবঙ্গের শ্রমিক শ্রেণীর জাগ্রত চেতনা, ভারতবর্ষের গণতান্ত্রিক মানুষের ভালবাসা নিয়ে আমরা এগিয়ে যাব। একটা কথা এই প্রসঙ্গে বলে রাখি সেটা হচ্ছে বাধা যেখানে আছে সে সম্বন্ধে বিরোধী পক্ষের সদস্যরা তাঁদের শুভ বুদ্ধি নিয়ে চিন্তা করুন। মাল্টি-ন্যাশনালদের লাভ গত কয়েক বছরে দ্বিগুন হয়েছে সারা ভারতবর্ষে, পশ্চিমবঙ্গে মাল্টি-ন্যাশনালদের নিয়ন্ত্রণ করা হয়নি। মাননীয় সদস্যদের মনে রাখা দরকার যে বিদ্যুৎ কৃষি শিল্প সমস্ত কিছুর জন্য প্রয়োজন সেই বিদ্যুতের পূর্বাঞ্চলে অবস্থা কি। মাননীয় অর্থমন্ত্রী এবারে বাজেট বক্তৃতায় বলেছেন—অথচ ১৯৭৮-৮৩ সালের খসড়া পরিকল্পনায় যোজনা কমিশন যে প্রস্তাব দিয়েছেন তাতে আগামী ৫ বছরে যেখানে পশ্চিমাঞ্চলে ৫ হাজার ৮৫৫ মেগাওয়াট, উত্তরাঞ্চলে ৪,৭৬৫ মেগাওয়াট, দক্ষিণাঞ্চলে ৪,২৬০ মেগাওয়াট বাড়তি বিদ্যুৎ উৎপাদনের ব্যবস্থা আছে সেখানে পূর্ব ও উত্তর-পূর্বাঞ্চলে মিলিয়ে মাত্র ৩,৪০৯ মেগাওয়াট-এর ব্যবস্থা। এই সিদ্ধান্তের ব্যাখ্যা পাওয়া দুষ্কর। এর একটাই ব্যাখ্যা আছে সেটা হচ্ছে পূর্বাঞ্চলের অর্থনীতিকে ব্যাহত করে ভারতবর্ষের একচেটিয়া পুঁজিপতি, মাল্টি-ন্যাশনাল, বৃহৎ ব্যবসায়ীদের স্বার্থ রক্ষা করা। এর বিরুদ্ধে আমরা সংগ্রাম করব, আমরা পশ্চিমবঙ্গের অর্থনীতিকে পুনর্গঠিত করব, তারজন্য বাজেটে যে দাবী করা হয়েছে সেই দাবিকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-50 – 5-00 P.M.]

**শ্রী অরবিন্দ ঘোষাল** ঃ মিঃ স্পিকার, স্যার, ভারতবর্ষের সংবিধান এবং ভারতবর্ষের রাজ্যগুলির ক্ষমতা সম্পর্কে যদি আমরা সচেতন থাকি তাহলে কোনও একটা রাজ্যের শিল্প ও বাণিজ্য নীতি নিরপেক্ষ হতে পারে না, কেন্দ্রের যে নীতি সেই নীতির প্রতিফলন প্রতি রাজ্যের শিল্প ও বাণিজ্য নীতিতে হতে বাধ্য। সেজন্য কতকগুলি জিনিস বর্তমানে আমাদের শিল্প বাণিজ্যের অগ্রগতিতে বাধা হয়ে দাঁড়িয়েছে। আমি সেই সম্পর্কে কয়েকটি কথা আপনার কাছে বলতে চাই। প্রথমত হচ্ছে সেন্ট্রালের যে পলিসি সেই পলিসিতে এখন পর্যন্ত কোন অর্থনৈতিক নীতি স্পষ্টভাবে স্থির হয়নি। তার কারণ হচ্ছে কেন্দ্রীয় সরকার যে ৪টি দল নিয়ে গঠিত তাদের প্রত্যেকের একটা অর্থনৈতিক নীতি ছিল, সেই দলের মধ্যে টানা-পোড়েনের জন্য কোনও স্পষ্ট অর্থনীতি তাঁরা স্থির করতে পারেননি, প্রত্যেকটি রাজ্য শিল্প নীতি তাঁদের নিজ নিজ সুবিধা অনুযায়ী তৈরি করবেন, কিন্তু কেন্দ্র থেকে যে সাহায্য নির্দেশ প্রতিটি রাজ্যে হওয়া উচিত ছিল তা হয়নি। আমি উদাহরণস্বরূপ বলতে পারি পাট শিল্প। এই পাটশিল্পে ১৯৭১-৭২ সালে ৭ লক্ষ ৬ হাজার টন বাইরে রপ্তানি হত, সেটা কমে ১৯৭৭-৭৮ সালে হয়েছে ৫ লক্ষ ২০ হাজার টন। ১৯৭৭ সালে সেপ্টেম্বর ডিসেম্বর মাসে যেটা এক্সপোর্ট হয়েছে সেটা হচ্ছে ৪৩ হাজার টন, ১৯৭৮ সালে সেটা ২২ হাজার টনে দাঁড়িয়েছে। অথচ ৫০ হাজার টন থেকে ৫৫ হাজার টন প্রতি মাসে রপ্তানি হওয়া উচিত ছিল।

পাটশিল্পে এই যে উৎপাদন হচ্ছে তার মূল্য নির্ধারণ করবে কেন্দ্রীয় সরকার এবং বাইরের রপ্তানি বাজার নিয়ন্ত্রণ করবেও কেন্দ্রীয় সরকার, কিন্তু পাট শিল্পে উৎপাদন করবার দায়িত্ব হচ্ছে রাজ্য সরকারের। কাজেই এই শিল্প বাণিজ্যের ক্ষেত্রে যদি একটা ব্যবস্থাপনা না থাকে তাহলে কোনও রাজ্যই শিল্প এবং বাণিজ্যের ক্ষেত্রে এগিয়ে যেতে পারবেনা। তারপর,

আমাদের প্রবলেম হচ্ছে প্রোডাকশন। সর্বভারতীয় ক্ষেত্রে দেখতে পাচ্ছি শিল্প ক্ষেত্রে আমাদের উৎপাদন কমে যাচ্ছে, যদিও কৃষির উৎপাদন বেড়েছে। কৃষির ব্যাপারে আমাদের দেশে অনেক অগ্রসর হয়েছে, নিজেরাই আমরা স্বয়ং সম্পূর্ণ হতে পেরেছি। কিন্তু শিল্প বাণিজ্যের ক্ষেত্রে সেটা হয়নি। প্রাইভেট সেক্টর হোক বা পাবলিক সেক্টরই হোক বিশেষ করে পশ্চিমবাংলায় যে তাদের উৎপাদন কম তার কারণ হচ্ছে এখানে আউট-মডেড মেশিন চলছে। অর্থাৎ যে সমস্ত মেশিন দিয়ে উৎপাদন করা যায়না বা উৎপাদন করে লাভ করা যায়না সেগুলি এখানে চলছে। এইসব ওল্ড মেশিনে লো প্রোডাকশন হয়। অন্যান্য রাজ্য বিশেষ করে পাঞ্জাব, তামিলনাডু এবং মহারাষ্ট্র তাদের মেশিনের যেভাবে মডার্নাইজ করেছে আমাদের পশ্চিমবাংলায় সেইভাবে হয়নি। আমাদের পশ্চিমবাংলার শিল্পপতিদের নীতি হচ্ছে ওল্ড মেশিন, লো ওয়েজ, লো প্রোডাকশন, কিন্তু গুজরাট, মহারাষ্ট্রের শিল্পপতিদের নীতি হচ্ছে মডার্ন মেশিন, হাই প্রোডাকশন, হাই ওয়েজ। পশ্চিমবাংলায় যে সমস্ত শিল্পপতিরা রয়েছে প্রাইভেট সেক্টরে তাদের দৃষ্টিভঙ্গি পিছিয়ে রয়েছে এবং তার ফলে আমাদের পশ্চিমবাংলার এই অবস্থা হয়েছে। আমরা প্রাইভেট সেক্টরে দেখতে পাচ্ছি তাঁরা মেশিন তো আনেননি এবং যে পরিমাণ লাভ হয়েছে সেটা শিল্পে নিয়োগ করেন নি। তাঁরা এই টাকা নিয়ে গেছে মহারাষ্ট্রে বা গুজরাটে বা অন্যান্য জায়গায় যেখানে বেশি লাভ হবে। আজকে পাট শিল্পে যে সঙ্কট দেখা দিয়েছে তার কারণ হচ্ছে পাট শিল্পে যে লাভ হয়েছে সেটা পাট শিল্পে নিয়োগ না করে সেটা নিয়ে গেছে বোম্বে এবং গুজরাটে এবং সেই টাকা বস্ত্র শিল্পে নিয়োগ করা হয়েছে। তারা মেশিনকে আধুনিকীকরণ করেনি, উৎপাদন বাড়ায়নি এবং শ্রমিকদের মাইনেও ভাল ভাবে দেয়নি এবং শেষ পর্যন্ত তারা এই সমস্ত শিল্পকে সিক করে সরকারের হাতে দিয়ে চলে যান। সরকার এই সমস্ত রুগ্ন শিল্প গ্রহণ করেন এবং ব্যাঙ্ক থেকে বা অন্যান্য অর্থনৈতিক সংস্থা থেকে টাকা নিয়ে বা কখনও সরকার গ্যারান্টর হয়ে এই সমস্ত শিল্প চালাবার ব্যবস্থা করেন। কিন্তু কিছুদিন পর আবার দেখা যায় তারা এই সমস্ত কারখানাকে রুগ্ন করে সরকারের হাতে ফেলে দেন। কাজেই আমার বক্তব্য হচ্ছে সরকারের আর গ্যারান্টর হয়ে টাকার ব্যবস্থা করা উচিত নয় এবং এই সমস্ত দায়িত্ব থেকে কি করে অব্যাহতি পাওয়া যায় সেটা চিন্তা করা দরকার।

[5-00 – 5-10 P.M.]

আর একটি কথা হচ্ছে আমাদের দ্বিতীয় সমস্যা হচ্ছে আমরা এখানে যে উৎপাদন করি সেই অনুসারে মেশিনকে ব্যবহার করতে পারি না কারণ, লো ক্যাপাসিটি মেশিনের। ১০ বছর আগে পর্যন্ত আমরা দেখি যে উৎপাদন হয়েছে তাতে ৬৬ ভাগ উৎপাদন করা যেত। আজকে আমরা পশ্চিমবাংলায় এই দুই বছরে ৬৬ ভাগ থেকে কমিয়ে সেটাকে ৭৫ ভাগে এনেছি। সেদিক থেকে পশ্চিমবাংলায় সরকার যে নীতি চালু করেছেন তাতে আইডল ক্যাপাসিটি কমিয়ে আনা সম্ভব হবে এবং তাতে উৎপাদনকারীরা লাভ করতে সক্ষম হবে। তারপর যেটা হচ্ছে পোর কোয়ালিটি অব র-মেটেরিয়াল আমরা ব্যবহার করি এবং যে সমস্ত র-মেটেরিয়াল আমরা ব্যবহার করি সেটা বাজারে কিনতে গেলে টেণ্ডার করে কিনতে হবে। শিল্পের চাহিদা অনুসারে আমাদের ফরেন মার্কেট মেটেরিয়াল নেই র-মেটেরিয়াল-এর কোয়ালিটি কি হবে সেটা দেখার জন্য কোনও সংস্থা নেই। কারও হাতে সেটা নেই। কাজেই এই পোর র-

মেটিরিয়ালকে আরও উন্নত করা যায় এবং আমাদের চাহিদার ডাইভারসিফিকেশন না করে নতুন নতুন যে চাহিদা হচ্ছে সেটা সাপ্লাই করবার জন্য উন্নত ধরনের র-মেটিরিয়াল প্রয়োজন সেটা চিন্তা করতে হবে। তারপর হচ্ছে আন-ইকোনমিক প্রাইসিং পলিসি। এটা কেন্দ্রীয় সরকারের কাছে বলতে হবে যে সমস্ত শিল্পকে ছাড় দেওয়া হচ্ছে ব্যাঙ্ক থেকে, কাস্টম ডিউটি থেকে সেটা সত্যিকারের সেই শিল্প ছাড় পাওয়ার মতো উপযুক্ত কিনা। কিন্তু আমরা কি দেখছি, যাদের লবিং ক্যাপাসিটি বেশি তাদেরই ছাড় দেওয়া হয়। এরফলে প্রাইসিং পলিসির মূল্যায়ন করা হয় না। তারপরের প্রশ্ন হচ্ছে লোয়ার অপারেশন অ্যাণ্ড মেনেজেরিয়াল ইন-এফেসিয়েন্সি এটাও আমরা দেখতে পাচ্ছি বিশেষ করে প্রাইভেট সেক্টারে যখন তারা মনে করেন শিল্প রুগ্ন করব সেটা তারা করেন, আবার যখন লাভ করার ইচ্ছা হয় তখন ভাল ভাবে চালান। কিন্তু রুগ্ন করে তখন সরকারের হাতে দিয়ে দেন, তখন দেখেছি সেই শিল্পে লাভ হয় না। আমরা দেখেছি সরকারি শিল্পে ক্ষতি হচ্ছে। অবশ্য কিছু কিছু শিল্পে বর্তমানে ক্ষতির পরিমাণ কমে গেছে। আজকে এটা দেখা উচিৎ এগুলি বিবেচনা করবার জন্য একটা কমিটি বা টেকনিক্যালম্যানদের নিয়ে পাবলিক সেক্টারে যে সমস্ত আণ্ডারটেকিং রয়েছে তাদের উৎপাদন কি করে বাড়ানো যায় সেটা তারা দেখবেন। আর একটা জিনিস কংগ্রেস আমলে ছিল এবং ব্রিটিশ আমল থেকে চলে আসছে আজকে বুরোক্রাট, যাদের টেকনিক্যাল নলেজ কম তাদের সেখানে অ্যাডমিনিস্ট্রেশনে বসানো হয় এবং তারা কমার্শিয়ালি শিল্প চালাতে পারে না। আমরা অবশ্য কিছু কিছু টেকনিক্যাল মানুষ এনেছি কিন্তু তারাও বুরোক্রাট বনে গেছে। কিভাবে শিল্পের প্রসার ঘটানো যায়, কিভাবে লাভ হবে, কিভাবে কনজ্যুমার মূল্য কম দিয়ে সেটা ভোগ করতে পারবে সেটা তারা দেখে না। ফলে দিন দিন ক্ষতিগ্রস্ত হচ্ছে। অতএব দেখা যাচ্ছে এই সবের ফলে আমরা দিনের পর দিন ক্ষতিগ্রস্ত হয়ে যাচ্ছি। আমরা দেখছি ১৯৭৩-৭৪ সালে ক্ষতির পরিমাণ সারা ভারতে পাবলিক আণ্ডারটেকিংএ, ক্ষতির পরিমাণ ছিল ১৬ কোটি ৯২ লক্ষ টাকা, সেটা ১৯৭৭-৭৮ সালে ৩৬৫ কোটি ৫২ লক্ষ টাকায় দাঁড়িয়েছে। তাহলে কিভাবে এই জিনিসটা বেড়ে গেল এবং এইজন্য আমাদের পাবলিক সেক্টার সম্পর্কে কি পশ্চিমবঙ্গ সরকারের, কি কেন্দ্রের যেসব পাবলিক সেক্টার আছে সেদিকে ভাল করে নজর দেবেন। আমি আরও দুটো উদাহরণ দিচ্ছি, অ্যালয় স্টিল প্ল্যান্ট যেটা আরম্ভ হয়ে গেল সেটা আজকে ব্যহত হয়ে গিয়েছে কেননা সারের সঙ্গে তাদের জড়িয়ে ফেলা হয়েছে যে এই এক্সপ্যানসন প্রোগ্রামটা ব্লকড হয়ে গিয়েছে, যার ফলে আমাদের দুর্গাপুরের প্রোজেক্টে যে ইণ্ডাস্ট্রিয়াল বেল্ট আছে তা ক্ষতিগ্রস্ত হচ্ছে এবং এর জন্য কেন্দ্রই সম্পূর্ণভাবে দায়ী। হলদিয়া সম্পর্কে আমরা দেখতে পাচ্ছি হলদিয়া পেট্রো-কেমিক্যাল ইণ্ডাস্ট্রি আমাদের সরকার করতে চাচ্ছেন সেটা মূলত হচ্ছে পেট্রোলিয়াম প্রডাক্টস কিন্তু যদি আমরা পেট্রোলিয়াম প্রডাক্টের জন্য ক্রুড অয়েল না আনতে পারি তাহলে কিন্তু আমাদের এটা ভাল ভাবে চালানো সম্ভব নয়। এইজন্য এখানে যে রিফাইনারিস সেট আপ করা হয়েছে সেটা করলেই হবেনা, এখানে ক্রুড অয়েল ও পেট্রোলিয়াম প্রডাক্টস যাতে আমরা আনতে পারি সেখানে আমাদের দেখতে হবে এখানে যে জেটি আছে তাতে এখন ২.৪ লক্ষ টন ক্রুড অয়েল অ্যাণ্ড অয়েল প্রডাক্টস আজকে আসতে পারে কিন্তু ১৯৮৩-৮৪ সালে অন্তত ৫ মিলিয়ন টন ক্রুড অয়েল অ্যাণ্ড পেট্রোলিয়াম প্রডাক্টস আনতে হবে এবং এই জিনিসটা আনতে হলে একটা জেটি দ্বারা সম্ভব নয়, এখানে দুটো জেটি করতে হবে। কিন্তু আজকে হলদিয়ার যে অবস্থা, এখানে

ফারাক্কার জল নেবার জন্য আজকে হলদিয়ার কাছে গঙ্গা নদীতে স্যাণ্ড বার দেখা দিচ্ছে যার জন্য আজকে হলদিয়ার অবস্থা কলকাতার পথেই চলেছে। সেইজন্য এই সম্পর্কে নজর দেওয়া উচিত। তাছাড়া হলদিয়া জেটি আর একটা না করতে পারলে জেটিতে কনজেসশন হবে। এখানে অকুপেন্সিতে একটা ট্যাঙ্ক ডিসচার্জ করতে যে সময় লাগে, অন্য জায়গায় টাইম লিমিট আছে মাসে ১৮ দিন দেওয়া হয় সেখানে আমাদের হলদিয়ায় মাসে ২৪-২৫ দিন লেগে যাচ্ছে ডিসচার্জ করতে একটা ট্যাঙ্ক। যার ফলে আমাদের ডিমারেজ বাড়ছে এবং আমাদের নানারকম ক্ষতি হবে। আমি এই কথা বলে শেষ করতে চাই যে পেট্রো-কেমিক্যাল সম্বন্ধে দেখলাম আজকে কাগজে যে পেট্রো-কেমিক্যালের জন্য নাকি ইন্টার ন্যাশনাল ফিনান্স কর্পোরেশন তারা লোন দিতে রাজি আছে এবং আমরা এরজন্য তার সুযোগ নিতে পারি এবং আমরা এই পেট্রো-কেমিক্যাল তাড়াতাড়ি চালু করতে পারি। যাই হোক, কতকগুলি জিনিস, আজকে ১০টি পয়েন্ট কেন্দ্রের তরফ থেকে রাখা হয়েছে সেগুলি আমাদের অনুসরণ করা উচিত এবং যা করলে আমরা মনে করি আজকে শিল্পের ও বাণিজ্যের উন্নতি হবে, এইগুলি হচ্ছে diversification of production, provision of planning, modernisation of machineries, development of agro-based industry for supply of components and streamlining production, pro-cedure in importing raw materials and capital goods, increasing labour productivity and incentive, deputation and participation of staff in the management, development of operational skill, improvement of internal industrial relations, aggressive expert drive. এই ১০টি পয়েন্ট যদি আমরা অনুসরণ করতে পারি তাহলে নিশ্চয়ই নূতনভাবে আমাদের বাণিজ্যে ও শিল্পে উন্নতি হবে। তবে একটা জিনিস আমি বলতে চাচ্ছি আমাদের দেশে বিশেষ করে পশ্চিমবঙ্গে আমাদের শিল্পে নিয়োগ বে-সরকারি ক্ষেত্রে অত্যন্ত কমে গিয়েছে।

[5-10 – 5-20 P.M.]

পেড-আপ ক্যাপিটাল হচ্ছে গভর্নমেন্ট কোম্পানিতে ১৯৭৭ সালে ৭ হাজার ১৮৪ কোটি টাকা যেটা 72 percent of the total paid-up Capital of all Private and Public company. তাহলে আমার মনে হয় যে পাবলিক সেক্টার তারা হাত তুলে নিয়েছে যাতে আমাদের পশ্চিমবাংলায় শিল্প-বাণিজ্য আর অগ্রসর হতে না পারে এবং আমি এটাও বলেছি এম. আর. টি. পি অ্যাক্ট অনুযায়ী যেটা বলা হচ্ছে লার্জ হাউসরা রেসট্রেন করার জন্য এই অ্যাক্ট, কিন্তু সেখানে আমরা দেখতে পাচ্ছি, লেটেস্ট ফিগার হচ্ছে ২০টি টপ বিজনেস হাউসেস এই এম. আর. টি. পি অ্যাক্ট থাকা সত্ত্বেও তারা ১৯৬৯ সালে ২ হাজার ৪৩১ কোটি টাকা থেকে ১৯৭৫ সালে তাদের মুনাফা হয়েছে ৪ হাজার ৪৬৫ কোটি টাকা অর্থাৎ প্রায় ৬৮.৬ পারসেন্ট। অতএব আমাদের চেষ্টা করতে হবে যাতে করে শিল্প-বাণিজ্য বাড়াতে পারি তারজন্য অ্যাকাউন্টেবিলিটি টু দি সোসাইটি প্রতি লক্ষ্য রেখে যদি আমরা পাবলিক আণ্ডারটেকিংকে এগিয়ে নিয়ে যেতে পারি তাহলে আমাদের শিল্প-বাণিজ্যকে অগ্রসর করা সম্ভব। এই কথা বলে ব্যয়-বরাদ্দকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মতীশ রায় :** মাননীয় স্পিকার স্যার, আমাদের শিল্প-বাণিজ্যমন্ত্রী যে বাজেট বরাদ্দের

দাবি পেশ করেছেন সেটা সমর্থন করতে দাঁড়িয়ে কিছু বলতে চাই। সেটা হচ্ছে, বিরোধী দলের বন্ধুরা বলেছেন যে বামফ্রন্ট সরকার আসার পরে শিল্পের দিক থেকে এই সরকার কিছুই চিন্তা করেন নি। প্রথমেই আমি বলতে চাই, আজকে বামফ্রন্ট সরকারের যে শিল্পনীতি সেই নীতির সাথে দেশের প্রচলিত যে অর্থনৈতিক ব্যবস্থা তার সঙ্গে মূলগত বিভেদ আছে। কারণ এটা আমরা সবাই জানি, কেন্দ্রে আজকে যে জনতা সরকার আছেন তারা বিগত দিনের যে কংগ্রেস সরকার ছিলেন তাদেরই নীতি তারা পুরোপুরি অনুসরণ করে চলেছেন। অর্থাৎ ভারতে একচেটিয়া পুঁজির যে প্রাধান্য ছিল, মালটি ন্যাশনাল কোম্পানীর যে প্রাধান্য ছিল, আজকে জনতা সরকার আসার পর সেই একই অবস্থা চলছে। পশ্চিমবঙ্গ ভারতবর্ষের মধ্যে একটি অঙ্গরাজ্য। সেই রাজ্যের সরকার জনসাধারণের স্বার্থে যে নীতি গ্রহণ করুন না কেন, বাস্তবে কার্যকর করতে আমাদের অনেক কিছু অসুবিধার সম্মুখীন হতে হচ্ছে। বিরোধী দলের বন্ধুরা, নাম করে বলার দরকার নেই, বলেছেন, বামফ্রন্ট সরকার-এর আগে শিল্প-এর দিক থেকে অনেক বেশি কর্ম চাঞ্চলতা দেখা দিয়েছিল। আমি যেটা বলতে চাই, সেটা তথ্য দ্বারা প্রমাণিত হবে, পশ্চিমবাংলার শিল্পক্ষেত্রে যে অবক্ষয় শুরু হয়েছে যেদিন তরুণকান্তি ঘোষ পশ্চিমবাংলার শিল্পমন্ত্রী হলেন সেদিন থেকে। তাঁর আমল থেকেই পশ্চিমবাংলায় শিল্পের অবক্ষয় শুরু হয়েছে এবং বিগত রাজ্য সরকারের যিনি মন্ত্রী ছিলেন ডাঃ জয়নাল আবেদীন তাঁর আমলের কথা কিছু বলব। তাঁর দলের বন্ধুরা বলেছেন শিল্পক্ষেত্রে আজকে একটা ভয়াবহ অবস্থা। কয়েকদিন আগে দুর্গাপুর প্রোজেক্টে গিয়েছিলাম কয়েকজন সহকর্মী বন্ধুকে নিয়ে। ডাঃ জয়নাল আবেদীনের আমলে সেই প্রজেক্টে যেভাবে কাজ শুরু হয়েছে, আজকে সেই অবস্থার আমরা অবসান ঘটাতে পারি নি। সেখানে ৫টি বিদ্যুৎ উৎপাদন কেন্দ্র আছে, যেদিন আমরা গিয়েছিলাম চারটে অকেজো। আমরা কর্মচারিদের সঙ্গে কথা বলেছি, আমলারা যারা ছিলেন তাদের সঙ্গে কথা বলেছি, কিন্তু একটা কথা, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় শিল্পমন্ত্রীকে জানাতে চাই, দুর্গাপুর প্রজেক্ট যে অচল অবস্থায় এসেছে তাকে কাটিয়ে উঠতে হলে আমাদের দৃঢ় পদক্ষেপ নিয়ে এগিয়ে যেতে হবে। কারণ আজকের এই অবস্থার পিছনে আছে অতীতে এক ধরণের টেকনোক্রাট-বুরোক্রাট-এর কাজ। যে সমস্ত সুপারিশ করা হয়েছিল কমিটি থেকে তা কার্যকর করা হয় নি। আজকের রাজ্য সরকারকে অনুরোধ করবো, কমিটির সুপারিশগুলোকে যদি সঠিকভাবে কার্যকর করতে পারা যায় তাহলে ডি. পি. এলকে নূতন অবস্থায় মধ্য দিয়ে দৃঢ় পদক্ষেপে দাঁড় করাতে পারব।

কারণ রাজ্য সরকারের কাছে আজকে বোঝা হিসাবে দেখা দিয়েছে। এখন ডি. পি. এল-কে নতুনভাবে দাঁড় করানোর প্রশ্ন এসেছে, কর্মচারিদের সঙ্গে কথা বলেছি, একটা কারখানা ভূতের কারখানার মতো দেখা দিয়েছে। কর্মচারিদের সঙ্গে কথা বলেছি, তাঁরা বলেছেন—আমরা কাজ করতে চাই কিন্তু পরিচালকবর্গ যাঁরা আছেন, তাঁরা আমাদের কাজ দিচ্ছেন না। অথচ তাঁরা কন্ট্রাক্টরদের লোক নিয়োগ করে তাদের দিয়ে কাজ করাতে উৎসাহী। এই অবস্থার অবসান ঘটাতে হবে। সেই কারণে বলছি পাবলিক সেক্টারে কতকগুলি অসুবিধা আছে, তেমনি প্রাইভেট সেক্টার এক চেটিয়া পুঁজির সুযোগ নিয়ে শিল্প করছে। বর্তমানে প্রযুক্তি বিদ্যার উন্নতির সাথে সাথে, শিল্পে অর্থ লগ্নি হওয়ার সাথে সাথে ব্যক্তিগত কারখানা, শিল্প করে দিয়ে শ্রমিকদের উপর কাজের বোঝা বাড়িয়ে দিচ্ছে, আরও দেখছি শিল্প প্রসারণের

ক্ষেত্রে এবং উন্নতির পথে বাধা সৃষ্টি করা হচ্ছে। স্যাক্সবি কারখানা সম্বন্ধে কংগ্রেসি বন্ধুরা এবং জনতা বন্ধুরা অনেক কথা বলেছেন, কিন্তু তখন বামফ্রন্ট সরকার ছিলনা, এই স্যাক্সবি কারখানা প্রথমে ১৯৬৭ সালে রাজ্য সরকার অধিগ্রহণ করেছিলেন, আপনি আশ্চর্য হয়ে যাবেন, স্যাক্সবি কারখানা যারা প্রথমে ইঞ্জিনিয়ারিং দ্রব্য উৎপাদন করত, সেই কারখানার পরিচালকবর্গ ১৯৭৪-৭৫ সালে ধুতি শাড়ি এবং ব্লাউজের কারবারে—উৎপাদন না করিয়ে, ট্রেড বিজিনেসএর কারখানা হিসাবে রূপান্তরিত করা হল। বামফ্রন্ট সরকার আসার পর, সেই ব্যবস্থা বন্ধ করা হয়েছে। আমি বন্ধুদের বলতে চাই যে স্যাক্সবি কারখানায় বিধানসভার বন্ধুরা গিয়েছিলেন, আজকে রাজ্য সরকার আদর্শ মালিক হিসাবে এই স্যাক্সবি কারখানার দায়িত্বে আছেন। তাঁদের অধীনে হাজার হাজার কর্মচারী, শিল্প শ্রমিক কাজ করে, আমাদের চোখে যেটা পড়েছে সেটা হচ্ছে রাজ্য সরকারের বিভিন্ন দপ্তরের মধ্যে সমন্বয়ের অভাবে রাজ্য সরকার পরিচালিত বিভিন্ন শিল্প দপ্তরে যে শিল্প দ্রব্য উৎপাদিত হয়, তা সঠিকভাবে বিক্রী করতে পারে না। স্যাক্সবি কারখানার শ্রমিকরা তাদের শ্রম দিয়ে, প্রযুক্তি বিদ্যার জুনিয়ার ইঞ্জিনিয়াররা বিশেষ করে শ্রম দিয়ে, তাদের বুদ্ধি দিয়ে সেখানে ডিজেল চালিত পাম্প, মেকানাইজড পাম্প তৈরি করছে, কিন্তু ক্ষোভের সঙ্গে তারা বলেছে যে এই রাজ্য সরকারের অ্যাগ্রো ইণ্ডাস্ট্রিজ কর্পোরেশনকে অনুরোধ করেছেন তাদের সেই পাম্প কেনবার জন্য, কিন্তু সেই পাম্প তাঁরা কেনেননা, সেই মেকানাইজড টিলার তারা কেনেননা, তাঁরা কিরলোস্কারের কাছ থেকে পাম্প কিনতে বেশি আগ্রাসী। আমি শিল্প মন্ত্রীকে অনুরোধ করব যে এই অবস্থার অবসান করতে হবে। এক দপ্তরের সঙ্গে আর এক দপ্তরের যদি সমন্বয় সাধন করা যায় তাহলে এই রাজ্যের শিল্পে সঠিকভাবে উৎপাদন হতে পারে। অতীতে এটা দেখা গেছে যে পুঁজিপতিদের সঙ্গে গাঁটছড়া বাঁধার ফলে এই রাজ্যের অর্থনীতি ভেঙে গেছল, বামফ্রন্ট সরকার আসার পর, নতুন চিন্তা নতুন মনোভাব নিয়ে এখানে অর্থনীতি দাঁড়াতে চাইছে। স্যাক্সবি কারখানা সম্বন্ধে আমি আর একটা কথা বলতে চাই। সেখানকার শ্রমিক কর্মচারী এবং পরিচালকবর্গ মিলিতভাবে আমাদের কাছে বলেছেন যে রাজ্য সরকারের সাহায্য পাচ্ছি, তাতে বেতন এবং প্রতি মাসের খরচ মিটতে পারে, কিন্তু যদি সরকার প্রতি মাসে অন্তত ৬০ লক্ষ টাকা করে লগ্নি করেন এবং অন্তত ৬ মাস দিয়ে যান, সেই টাকা পাবার পরে আমরা ৫০ বছরের পুরানো যে মেশিন আছে সেটা বদলে, নতুন মেশিন কিনতে পারব, নতুন ভাবে তাতে কারখানা উৎপাদন করতে পারবে। সুখের বিষয় স্যাক্সবি কারখানা শ্রমিক পরিচালকবর্গ উভয়ে বলেছেন যে টিউব রেলওয়ে কোচ তৈরি হবে, তার অর্ডার পাবার সম্ভাবনা আছে এবং এই ব্যাপারে অনেকখানি এগিয়েছে, কিন্তু এই কাজ করতে গেলে যে ধরনের আধুনিকীকরণ করা দরকার, কারখানাতে যে ধরনের লগ্নি করা দরকার, রাজ্য সরকারের অর্থ দপ্তর এবং অন্যান্য ফিনান্সিয়াল ইনস্টিটিউশন-এর কাছ থেকে সেই টাকা যদি না পাওয়া যায়, তবে স্যাক্সবি কারখানাকে নতুন বুনিয়াদের উপর দাঁড় করানো সম্ভব হবে কিনা সন্দেহ আছে।

[5-20 – 5-30 P.M.]

সেইজন্য আমি শিল্প মন্ত্রীকে অনুরোধ করব বাস্তব দৃষ্টিভঙ্গি নিয়ে সেইসব জায়গাগুলির দিকে তিনি যেন কঠোর দৃষ্টি রাখেন। অতীতে পরিচালক গোষ্ঠীর স্বার্থে যে অব্যবস্থা এবং সমস্ত আর্থিক দায়িত্ব তারা আমাদের উপর চাপিয়ে দিয়ে গেছে। সেই অবস্থা যাতে আর না

হয় সে দিকে তিনি যেন লক্ষ্য রাখেন। আমরা পরিবহন মন্ত্রীকে অনুরোধ করেছি যে সেখানে যে দরজি জামা ইত্যাদি করছে স্টেট ট্রান্সপোর্টে যে জামা প্যান্টের দরকার হয় তিনি যেন এইখানে তাঁর অর্ডার প্লেস করেন। মুখ্যমন্ত্রী তাঁর পুলিশ দপ্তরের জন্য আংশিক অর্ডার দিয়েছেন। আমি শিল্প বাণিজ্য মন্ত্রীকে অনুরোধ করব রাজ্যে যেসব সরকারি বিভিন্ন দপ্তর আছে শিল্প দপ্তরের অধীনে কলকারখানায় যেসব শিল্পজাত দ্রব্য উৎপন্ন হয় সমস্ত সরকারি দপ্তরের সমন্বয় করে এক দপ্তরের জিনিস যাতে আর এক দপ্তরে কেনাবেচা হয় তার যেন তিনি ব্যবস্থা করেন তাহলে অনেকটা সমস্যার সমাধান হয়ে যাবে। আর একটা কথা বলব শিল্প ক্ষেত্রে আমরা অন্যান্য রাজ্যের থেকে পিছিয়ে আছি। কারণ কেন্দ্রীয় সরকারের বিমাতৃসুলভ মনোভাব আছে সেটা অস্বীকার করে লাভ নেই। আমি শাশ্বতি বাগ মহাশয়কে বলব কেন্দ্রে তাঁদের প্রতিনিধি আছে এবং একজন মন্ত্রীও শিল্প দপ্তরে রয়েছেন শিল্প উন্নতির ক্ষেত্রে যে অর্থ লগ্নি দরকার হয় সেখানে যেন আমাদের সুযোগ সুবিধা দেওয়া হয় এই কথা তিনি যেন বলেন। তাহলে আমরা অনেকখানি এগোতে পারব। কারণ আমি মনে করি হলদিয়ায় পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্স আছে। আমার অন্যান্য রাজ্যে ঘুরে দেখার সুযোগ হয়েছে এবং সেই অভিজ্ঞতা থেকে আমি বলতে পারি যে এই পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্স যদি সঠিকভাবে করতে হয় তাহলে ৬০০ কোটি টাকার নিচে ঐ প্রোজেক্ট করলে আর্থিক দিক আমরা আর্থিক দিক থেকে লাভবান হতে পারব না। আজকে ২০০ কোটি টাকা দিয়ে করা হচ্ছে তাতে আমরা মোটেই লাভবান হতে পারব না। সেইজন্য কেন্দ্রের উপর চাপ সৃষ্টি করতে হবে উত্তর বাংলায় বিরাট এলাকা শিল্পের দিক থেকে পিছিয়ে আছে। সেখানে আনারস হয় কমলা লেবু হয়। এখানে সঠিক পরিকল্পনা নিয়ে সেইসব আনারস কমলালেবু দিয়ে যদি ফ্রুট ক্যানিং ফ্যাক্টরী করা যায় তাহলে নিশ্চয় আমরা লাভবান হতে পারব। অবশ্য ইতিমধ্যে এর কাজ শুরু হয়ে গেছে। শতকরা ৬০ ভাগ উৎপাদন যদি আমরা করতে পারি তাহলে এক্সপোর্ট করার প্রচুর বাজার আমাদের আছে। উত্তরবঙ্গে প্রচুর জঙ্গল আছে। আমরা বিদেশ থেকে লক্ষ লক্ষ টাকা খরচ করে ঔষধ কিনতে হয়। আমরা জানি উত্তরবঙ্গের জঙ্গলে সেই সব ভেষজ রয়েছে এবং প্রযুক্তি বিদ্যার মাধ্যমে বৈজ্ঞানিক ভিত্তিতে যদি আমরা সেই সব ঔষধ করতে পারি তাহলে পশ্চিমবঙ্গ অর্থনৈতিক দিক থেকে প্রচুর লাভবান হতে পারবে এবং গ্রাম বাংলার অনেক বেকার যুবক চাকুরি পাবে। আমরা ফ্রুট ক্যানিং করে শিল্পের প্রসার ঘটাতে পারব। আমি শিল্প মন্ত্রীকে অনুরোধ করব তিনি যেন এ দিকে একটু নজর দেন। পরিশেষে আপনার দপ্তর সম্বন্ধে কিছু আমরা এখনও মন্ত্রী মহাশয়ের দপ্তরের উপর সাধারণ মানুষের যে আস্থা সেই আস্থা আমরা এখনও অর্জন করতে পারি নি। জনতা পার্টির বন্ধুরা যে ঘুসের কথা বললেন আমি সে কথা বলব না। আমি বলব সাধারণ মানুষ সামান্য শিল্প করার জন্য যে টাকা লগ্নি দরকার তার জন্য শিল্প দপ্তরে আবেদন করতে হয়। মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যারা শিল্প গড়ে তুলতে চায় টাকা লগ্নির জন্য ব্যাঙ্ক থেকে ঋণ করার জন্য আপনার দপ্তরে তারা যে আবেদন করে কোনও ক্ষেত্রে তিন মাসের বেশি যেন সেই আবেদন আটকে না রাখা হয় তার জন্য তিনি যেন নজর দেন। এবং মঞ্জুর হলে ইনফ্রাস্ট্রাকচার বলতে আমরা যা বুঝি বিল্ডিংস, ওয়াটার, ইলেকট্রিক, জমি এই চারটি জিনিস তারা যেন ঠিকমতো পায় তার ব্যবস্থা করবেন। তাহলে তারা শিল্প গড়ার ক্ষেত্রে অনেক আগ্রহ পাবে। সেজন্য শিল্প দপ্তর সক্রিয় ব্যবস্থা করবেন এই আবেদন রেখে এই বাজেটকে

সর্বতোভাবে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শান্তিরাম মাহাতো ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় শিল্প ও বাণিজ্য মন্ত্রী মহাশয় যে বাজেট হাউসে পেশ করেছেন আমি সেই বাজেটের মধ্যে পশ্চিমবঙ্গের অর্থনীতির বাস্তব সমস্যা সমাধানের কোনও কথা দেখতে পাচ্ছি না। এই বাজেটের মধ্যে গ্রামবাংলার বেকার যুবকের মনের মধ্যে একটা আগুন জ্বালিয়ে দেওয়া হয়েছে। আমরা আজকে দেখতে পাচ্ছি যেসব কলকারখানা আগে চলছিল সেগুলি এখন বন্ধ হতে বসেছে এবং অনেক কলকারখানা আমাদের এই রাজ্য থেকে অন্যরাজ্যে চলে যাচ্ছে। তার কারণ আমাদের এখানে বিদ্যুৎ, আইন শৃঙ্খলা পরিস্থিতির অভাবের জন্যই নানা রকম অসুবিধা দেখা দিচ্ছে এবং তারা বলছে এই অবস্থায় আমরা এখানে আর কলকারখানা চালাতে পারব না। সরকারি যেসব কারখানা আছে সেখানে নানা রকম শ্রমিক অসন্তোষ দেখা দিয়েছে, তার ফলে কাজ বন্ধ হয়ে যাচ্ছে। আমাদের পুরুলিয়া জেলায় নানা রকম রিসোর্সেস আছে, সেখানে প্রচুর চূণা পাথর আছে। অন্যান্য জায়গায় নানা রকম রিসোর্সেস আছে, সেই সব অনুন্নত এলাকার জন্য বিশেষ কোনও কর্মসূচি গ্রহণ করা হয়নি। আমরা অনেক দিন থেকেই শুনতে পাচ্ছি পুরুলিয়া জেলায় একটি সিমেন্ট কারখানা হচ্ছে। আদৌ ওখানে কোনও সিমেন্ট কারখানা হবে বলে আমাদের বিশ্বাস হচ্ছে না। এই সিমেন্ট কারখানা হবার জন্য যেসব আগ্রহ ছিল, সেই আগ্রহ এখন আর আমরা দেখতে পাচ্ছি না। কিছুদিন আগে অফিসাররা পুরুলিয়ায় সার্ভে করে বলেছেন ওখানকার মাটিতে নাকি কিছুই হয়না। ওখানকার টিউবওয়েলের কথা বলা হয়নি। সেন্ট্রাল গভর্নমেন্ট-এর তরফ থেকে বলা হয়েছিল পুরুলিয়ার ঝালদাতে সিমেন্ট কারখানা খুলতে হবে। এখন বলছেন ঝালদাতে এই সিমেন্ট কারখানা হওয়া সম্ভব নয়। পুরুলিয়ায় সিমেন্ট কারখানা দাবি করা হয়েছে, হবে কিনা আমি জানি না। তবে গ্রামবাংলায় যেভাবে সিমেন্টের অভাব দেখা দিয়েছে তাতে এই অভাব দূর করার জন্য অবিলম্বে সিমেন্ট কারখানা নির্মাণ করা প্রয়োজন। আমি আর বিশেষ কিছু না বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মহম্মদ নিজামুদ্দিন ঃ** মাননীয় স্পিকার মহাশয়, শিল্প ও বাণিজ্য মন্ত্রী আজকে যে ব্যয় বরাদ্দ এখানে পেশ করেছেন আমি তাকে পূর্ণ সমর্থন করে দু-চারটি কথা বলতে চাই। বিরোধী পক্ষের সদস্যরা এখানে কার্ল মার্ক্স, লেনিন, স্ট্যালিন ইত্যাদির উদাহরণ দিয়ে বক্তৃতা রাখেন। তারা এই বিষয়ে কিছু বোঝেন না, অথচ এখানে বক্তব্য রাখেন। তাদের বক্তব্য শুনে মনে হয় পশ্চিমবঙ্গে বোধ হয় সমাজতন্ত্র কায়েম হয়ে গেছে, সেই সমাজতান্ত্রিক সরকার কিছুই করছেন না—চিন, রাশিয়ায় যেমন অগ্রগতি হচ্ছে পশ্চিমবঙ্গে কিছুই হচ্ছে না, এই কথা বলা হয়েছে। আমি আপনাদের বলতে চাই যেদিন পুঁজিবাদী সমাজ ব্যবস্থা ভেঙ্গে দিয়ে সমাজতান্ত্রিক সমাজ ব্যবস্থা কায়েম করে এখানে আসব সেদিন কিন্তু আপনারা এখানে থাকবেন না, নিশ্চিহ্ন হয়ে যাবেন। তখন হয়ত আপনারা ইতিহাসের কোনও পাতায় বন্দি হয়ে থাকবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৭৪ সালের ১৩ই মার্চ তখনকার শিল্প মন্ত্রী তরুণকান্তি ঘোষ মহাশয় খুব জোর কণ্ঠে এখানে বলেছিলেন ভারতবর্ষের মানুষ কংগ্রেসের নীতি সমর্থন করে।

[5-30 – 5-40 P.M.]

কংগ্রেসের যে শিল্পনীতি এই শিল্পনীতি দেশকে এগিয়ে নিয়ে যাবে। এই যে নীতি এই নীতির দ্বারা বেকার সমস্যার সমাধান হয়ে যাবে—বেকার থাকবে না। আজকে স্যার, দুর্ভাগ্যবশত তরুনবাবু এবং তাঁর মতন বহু নেতা এখানে নেই, যদি থাকতেন তাহলে তাঁদের যে ভবিষ্যৎবাণী তার যে কি চেহারা হয়েছে সেটা দেখতে পেতেন। যাইহোক, তরুনবাবু কি বললেন দেশের মানুষের তা নিয়ে কোন মাথাব্যাথা নেই। কিন্তু এটা তো সত্য যে দেশের মানুষরা গত ৩০ বছরের মধ্যে গরিব থেকে আরও গরিব হয়েছে। আজকে দেশের শতকরা ৬০ ভাগ মানুষ দারিদ্রসীমার নিচে বাস করে। যে দেশে শতকরা ৬০ ভাগ মানুষ দারিদ্র সীমার নীচে বাস করে সেই দেশ কি শিল্পে উন্নতি করতে পারে? করতে পারে না, সেখানে বানিজ্য বাড়তে পারে না। কিন্তু স্যার, এসব কথা ওরা বুঝতে রাজি নন। স্যার, ওদের গত ৩০ বছরের রাজত্বের জন্য আজকে যে দেশের এই অবস্থা হয়েছে এটা কোনওদিন ওরা চিন্তা করেছেন বলে মনে হয়না। শুধু তাই নয়, আমরা দেখতে পাচ্ছি যে ভারতবর্ষের মধ্যে অন্যান্য কয়েকটি রাজ্যের তুলনায় আমাদের পশ্চিমবঙ্গ শিল্পক্ষেত্রে পিছিয়ে গিয়েছে, অন্যান্য রাজ্য আমাদের থেকে অনেক এগিয়ে গিয়েছে। স্যার, ১৮৫০ সাল থেকে ১৯৫০ সাল পর্যন্ত ভারতবর্ষের মধ্যে শিল্প ক্ষেত্রে আমাদের এই পশ্চিমবঙ্গ প্রথম স্থানে ছিল কিন্তু আজকে সেই পশ্চিমবঙ্গ ষষ্ঠ স্থানে নেমে গিয়েছে। এটা কেন হয়েছে? এটা হয়েছে তার কারণ কেন্দ্রীয় সরকার শিল্পের ব্যাপারে পশ্চিমবঙ্গের প্রতি বিমাতৃসুলভ মনোভাব দেখিয়েছেন। স্যার, রিভিউ অব ইণ্ডাস্ট্রিয়াল গ্রোথ ইন ওয়েস্ট বেঙ্গল, মার্চ ১৯৭৭, সেখানে ১৯৬৯ থেকে ১৯৭৪—চতুর্থ পঞ্চবার্ষিকী পরিকল্পনার মধ্যে যেটা বলা হয়েছে সেটা হচ্ছে, হাওড়া এবং ২৪ পরগনাকে বাদ দিয়ে যদি পশ্চিমবঙ্গকে দেখা যায় তাহলে দেখা যাবে শিল্প ক্ষেত্রে আমাদের সমস্ত ডিস্ট্রিক্ট হচ্ছে ব্যাকওয়ার্ড—ইণ্ডাস্ট্রিয়ালী ব্যাকওয়ার্ড। এই রিভিউ-এর মধ্যে বলা হয়েছিল যে কেন্দ্র তার সাধ্যমতো সাহায্য করবে কিন্তু আজকে সেখানে কি অবস্থা হয়েছে তা আমরা বুঝতে পারছি। আমি স্যার, পাবলিক আণ্ডারটেকিং কমিটির একজন মেম্বার হিসাবে পশ্চিমের কয়েকটি রাজ্যে গিয়েছিলাম এবং সেখানে ছোট, বড় কয়েকটি ইণ্ডাস্ট্রি দেখে এসেছি। সেখানে গুজরাট, মহারাষ্ট্র যে রকম পরিকল্পিত ভাবে এগিয়ে গিয়েছে সেখানে আমরা সে দিক থেকে অনেক পিছিয়ে গিয়েছি। বিশেষ করে আমাদের এখানে কংগ্রেসি নীতির জন্য আমাদের সমস্ত আণ্ডারটেকিংস—যেমন দুর্গাপুর কেমিক্যালের কথা আমি বলতে পারি সেখানে কোনও নজর না দেবার জন্য, মেনটেনেন্স না করার জন্য এবং সর্বোপরি ওদের নীতির জন্য সেখানে সমস্ত যন্ত্রপাতিতে মরচে লেগে যাচ্ছে এবং খারাপ হয়ে যাচ্ছে। সেখানে আমরা দিনের পর দিন লাভ করতে পারছি না। যদি বলা হয় ২১ মাসের জন্য এটা হচ্ছে তাহলে বলব, দেশের মানুষের কাছে অসত্য কথা বলা হচ্ছে, দেশের মানুষকে ভুল বোঝানো হচ্ছে। সেখানে যে শিল্পনীতি ছিল সেই শিল্পনীতির জন্য এই অবস্থা ঘটেছিল। আমাদের পশ্চিমবঙ্গে বড় বড় কেমিক্যাল ফ্যাক্টরি নেই বলা চলে কিন্তু যা আছে সেই সমস্ত ম্যাল্টি ন্যাশনাল কোম্পানিগুলি লাভ করছে অথচ সেখানে আমরা লাভ করতে পারছি না। কাজেই আমি বলব, এদিকে আমাদের নজর দিতে হবে। সেখানে আমরা জানি যে পুঁজিবাদী সমাজ ব্যবস্থার মধ্যে বেশি কিছু করা যাবে না কিন্তু সেখানে যতদূর সম্ভব দুর্নীতি মুক্ত হতে হবে এবং যে গাফিলতি

ছিল শক্ত হাতে সেটা রোধ করতে হবে এবং তা করে লোকসানের যে হার সেটা কমাতে হবে এবং ইণ্ডাস্ট্রিকে আমাদের বাঁচাতে হবে। আমরা দেখেছি আমাদের মেনটেনান্স যে কোম্পানীগুলি তাঁরা বাড়ছে। কিন্তু দেশের দেশীয় কারখানাগুলির অবস্থা দিনের পর দিন খারাপ হয়েছে। কংগ্রেসি বন্ধুরা কি বলতে পারেন যে এই বেঙ্গল ইমিউনিটি বা বেঙ্গল কেমিক্যাল ইত্যাদি যে দেশীয় কোম্পানিগুলি আছে তাদের অবস্থা এইরকম হয়েছিল কেন এর একমাত্র কারণ হচ্ছে আপনাদের নীতি—ঐ একচেটিয়া পুঁজি, মাল্টি ন্যাশনাল কোম্পানিগুলিকে সাহায্য করব। এই সব দেশীয় কোম্পানিগুলিকে যে সব সুযোগ-সুবিধা দেওয়া দরকার, তাঁদের বাঁচাবার জন্য যা করা দরকার তা আপনারা করেন নি বলে আজকে এই অবস্থা হয়েছে। আমাদের বামফ্রন্ট সরকারকে ধন্যবাদ দিই যে তাঁরা আসার পর এটাকে বাঁচিয়েছেন। তারপর আজকে এগুলির এক্সপানসন দরকার। এগুলিকে যদি ভাল ভাবে সাজানো না যায়, নতুন ভাবে যদি এগুলিকে গড়ে তোলা না যায় তাহলে এই সমস্ত মাল্টি ন্যাশনাল কোম্পানির সঙ্গে এরা কমপিটিশনে দাঁড়াতে পারবে না। আজকে সারাভাই সেন্ট্রাল ফাইবার আমি দেখে এসেছি। তাঁদের সঙ্গে দাঁড়াতে হলে আমাদের এখানে আধুনিকীকরণ করতে হবে, নতুন নতুন যন্ত্রপাতি বসাতে হবে, ভাল ভাল পলিসি নিয়ে এগিয়ে আসতে হবে, তাঁকে অর্থ দিয়ে সাহায্য করতে হবে। এই ভাবে যদি করা যায় তাহলে এটা হতে পারে। শুধু তাই নয়, কেমিক্যাল এবং ঔষধ কারখানা যেগুলি আছে—আমরা দেখেছি যে ইঞ্জিনিয়ারিং কারখানার ব্যাপারে যেখানে পশ্চিমবঙ্গকে কেন্দ্র থেকে ওয়াগন তৈরি করার জন্য অর্ডার দেবার কথা ছিল কিন্তু সেটা তাঁরা দেন নি। বরং প্রথম শ্রেণীর যে ইঞ্জিনিয়ারিং কারখানা স্যাক্সবী ফারমার আছে তাকে পারফিউমারী করার নির্দেশ দিয়েছেন। এই সম্পর্কে আমাদের পতিত বাবু বলেছেন, আমি আর সেই বিষয়ে যাবনা। তারপর বাণিজ্যের ক্ষেত্রে দেখা যায় যে আমাদের দেশে যে জিনিস তৈরি হয়—আমাদের পশ্চিমবাংলার লোহা, কয়লা, সেটা যখন অন্য জায়গায় পাঠানো হয় তখন তার দাম থাকে ঠিক। কিন্তু বাইরে থেকে যখন আমদানি করতে হয়—যেমন তুলো বা ঐ জাতীয় অন্য জিনিস তাহলে তার দাম তখন অনেক বেশি দিতে হয়। এই যে নীতি, এই নীতির ফলে আমরা দেখেছি যে কেন্দ্রের একটা স্টেপ মাদার সুলভ মনোভাব পশ্চিমবাংলার প্রতি ফুটে উঠেছে। এক সময় ছিল যখন ঢাকার মখমল কাপড়, বাঁকুড়ার তাঁতের জিনিসপত্র সবার সেরা ছিল। আমাদের পশ্চিমবাংলায় ১৯১০-১১ সালে প্রথম সুতাকল স্থাপিত হয়েছিল। আর আজকে সেই সুতার জন্য, সুতি কাপড়ের জন্য পশ্চিমবঙ্গকে অন্য রাজ্যের উপর নির্ভর করতে হচ্ছে। এই অবস্থায় আজকে পশ্চিমবাংলা দাঁড়িয়েছে। এর পরেও কি আমাদের বন্ধুরা বলবেন যে কেন্দ্র রাজ্য সম্পর্ক নিয়ে যেটা আলোচনা করা দরকার সেটা করা যাবে না? মাননীয় চেয়ারম্যান স্যার, আমি একথা বলতে চাই, আমাদের এই তথ্য দিয়ে যদি দেখা যায় ইণ্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট-এর ব্যাপারে ব্যাঙ্ক অফ ইণ্ডিয়া, ৩০শে জুন, ১৯৭৬ সালে যে রিপোর্ট দিয়েছে, সেই রিপোর্টের মধ্যে অল ইণ্ডিয়া ফাইনান্স ইনস্টিটিউশন এরা যে টাকা দিয়েছে রাজ্যগুলিকে বা ইউনিয়ন টেরিটোরীর মধ্যে সেগুলি আছে, তাদের মধ্যেও আমরা দেখেছি যে ঐ রকম একটা বৈষম্যমূলক ব্যাপার আছে। ১৯৭১ থেকে ১৯৭৭ সাল, এই ৬ বছরের মধ্যে যে টাকাগুলি দেওয়া হয়েছে, তার সমস্ত টাকার মধ্যে পশ্চিমবঙ্গ মাত্র পেয়েছে ৮.২২ পারসেন্ট। কিন্তু সঙ্গে সঙ্গে আমরা দেখেছি যে মহারাষ্ট্র পেয়েছে ২০.৮ পারসেন্ট। তামিলনাড়ু পেয়েছে ১২.২৩ পারসেন্ট। এবং গুজরাট পেয়েছে

১১.৭৪ পারসেন্ট। এটা দেখে আমরা বলতে পারি যে এটা হচ্ছে একটা চক্রান্ত। আমি রিসেনটলি ১৯৭৬ সালের যে রিপোর্ট Resume of Industrial Growth in West Bengal থেকে বলছি।সেই বইয়ের মধ্যে যে তথ্য আছে, সেই তথ্য থেকে আমরা দেখতে পাচ্ছি, আমাদের রাজ্যে অগ্রাধিকার পাওয়া উচিত ছিল যে সব জিনিস, তা পায়নি।

[5-40 – 5-50 P.M.]

কংগ্রেসি রাজত্বে যে রিপোর্ট তৈরি হয়েছিল। কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথা বলে রাজ্য সরকারের আরও টাকা আনা উচিত ছিল। কিন্তু তারা তা না করে, কি করেছেন? ঐ ইন্দিরা গান্ধী এবং সঞ্জয় গান্ধীর পা ছেটেছেন। কুকুরের মতো তাদের পিছনে লেগেছিলেন। তাদের সাহস ছিল না পশ্চিমবাংলার শিল্পের জন্য টাকা আদায় করে আনতে। ইণ্ডাস্ট্রিয়াল গ্রোথের জন্য যে সব কাজ করার দরকার ছিল, তা তারা করেন নি। আমি সর্বশেষে বলতে চাই, শিল্পমন্ত্রী যা করেছেন, পেট্রো-কেমিক্যাল কারখানার ব্যবস্থা করছেন, ট্রাক, বাস কারখানার জন্য সেন্ট্রাল গভর্নমেন্টের সঙ্গে কথাবার্তা বলছেন, তিনি আলাপ আলোচনা করছেন, এর জন্য তাঁকে আমি অভিনন্দন জানাচ্ছি। এছাড়া আমি একটা বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি, গ্যাঞ্জেস প্রিন্টিং এবং ক্লাইড ফ্যান কোম্পানির কর্মচারিরা কো-অপারেটিভ করে ঐ কারখানাগুলো চালাচ্ছে, সরকার থেকে যে টাকা ধার্য করেছেন তার জন্য অভিনন্দন জানাচ্ছি। কিন্তু যে ভাবে সরকারের সাহায্য করা দরকার সেই ভাবে করা হচ্ছে না। কো-অপারেটিভ ব্যাঙ্ক থেকে সমস্ত রকম বাধা দেওয়া হচ্ছে। সুতরাং এই কো-অপারেটিভ সংস্থা যাতে উন্নতি করতে পারে, এই দিকে মন্ত্রী মহাশয় নজর দিন। অবশ্য টাকার অভাবে অনেক কিছু করা যাচ্ছে না। সেই আজকে এটা প্রয়োজন, কেন্দ্র এবং রাজ্যের যে সম্পর্ক, সেই সম্পর্কে আলোচনা হওয়া উচিত ছিল। রাজ্যকে অধিক পরিমাণে আর্থিক ক্ষমতা পেতে হবে, এটা যদি না পাওয়া যায় তাহলে উনারা এর চেয়ে বেশি উন্নতি কি করে আশা করেন? সেই আশা কোনওদিন পূর্ণ হবে না। ইণ্ডাস্ট্রি বাড়বে না, ইণ্ডাস্ট্রি না বাড়লে বেকার সমস্যাকে রোধ করা যাবে না। এই জন্য জনতা পার্টির সদস্যদের বলব, তাঁদের পার্টি তো কেন্দ্রীয় সরকারে আছেন, তাঁরা তো তাঁদের দায়িত্ব পালন করছেন না? আর কংগ্রেসের কথা তো ছেড়েই দিলাম। কেন্দ্রের কাছে যদি মিলিত ভাবে চাপ দেওয়া যেত তাহলে এই সীমিত ক্ষমতার মধ্যেও আমরা শিল্পের দিক থেকে তাড়াতাড়ি অনেক উন্নত হতে পারতাম। এই কথা বলে মাননীয় শিল্পমন্ত্রী মহাশয় যে ব্যয়বরাদ্দ পেশ করেছেন তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নকুলচন্দ্র মাহাতো :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় শিল্প এবং বাণিজ্যমন্ত্রী যে বাজেট বরাদ্দ এখানে পেশ করেছেন এবং যে বিবৃতি এখানে রেখেছেন, সেই বিবৃতিকে সমর্থন করে আমি কয়েকটি কথা এই সভায় রাখতে চাই।

প্রথমত আমাদের বিরোধী পক্ষের সদস্যগণ এই বাজেট বরাদ্দের বিরোধিতা করেছেন। কি বিরোধিতা? বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে, শিল্প বিভাগের পক্ষ থেকে ১৯৭৮ সালের যে শিল্প নীতি ঘোষণা করা হয়েছে তার মূল লক্ষ্য হিসাবে যে সাধারণ পলিসি ঘোষণা করা

হয়েছে, সেই সাধারণ পলিসির মধ্যে কোনটা ঠিক, কোনটা বেঠিক, কোনটার সম্পর্কে তাঁদের সহমত আছে, কোনটার সম্পর্কে অমত আছে তা পরিস্কার করে বলেননি। আমরা তাই বুঝলাম না যে, কোনটার ওঁরা বিরোধিতা করছেন! অর্থাৎ পলিসির ক্ষেত্রে পরিস্কার ভাবে ওঁরা বলেননি যে, কোনটাতে ওঁদের বিরোধিতা আছে। এই পলিসিগুলির ইমপ্লিমেন্টেশনের ক্ষেত্রে নিশ্চয়ই বক্তব্য থাকতে পারে। আমাদেরও বক্তব্য আছে। কিন্তু প্রশ্ন হচ্ছে যে, স্ট্যাগনেশনের কথা বলেছেন—এবং মাননীয় সদস্য ডঃ শাশ্বতীপ্রসাদ বাগ তো সব গেল গেল বলেছেন। অবশ্য ১৯৬৯ সালের সুরে নয়। ১৯৬৯ সালে শুনেছিলাম, তখন শ্রমিকদের ওপর সব দোষ চাপিয়ে দিয়ে বলা হয়েছিল, এখান থেকে শিল্প-বাণিজ্য সব চলে গেল। তখন এই বক্তব্য তাঁরা বলতেন, এখন তা বলছেন না। বলছেন না, তার অনেক কারণ আছে। আমি সেসব সম্পর্কে আলোচনা করতে চাই না, আমি গুটি-কয়েক কথা এসম্পর্কে বলতে চাই। তা হচ্ছে এই যে, শিল্পকে বাঁচাতে গেলে, শিল্পকে পুনর্গঠিত করতে গেলে এবং নতুন শিল্প গড়তে গেলে আমাদের দেশে যে বিধি-বিধান আছে তাতে একটা রাজ্যের পক্ষে সব কিছু কি করা যায়? কয়লা নিয়ন্ত্রণ করবেন কেন্দ্রীয় সরকার। যতগুলি ফাইনান্সিয়াল ইনস্টিটিউশন আছে, সেই ফাইনান্সিয়াল ইনস্টিটিউশনগুলি কি রাজ্য সরকারের দ্বারা নিয়ন্ত্রিত? না নিয়ন্ত্রিত নয়, এবং র মেটিরিয়ালস-এর সম্পর্কেও স্টেট গভর্নমেন্ট কোনও পলিসি নিতে পারেনা। সেটাও সর্ব-ভারতীয়। কাজেই র-মেটিরিয়ালস-এর ক্ষেত্রে তা যদি সেন্ট্রাল গভর্নমেন্টের কন্ট্রোলে থাকে, ফাইনান্সিয়াল ইনস্টিটিউশনগুলি এবং বিভিন্ন ক্ষেত্রের লাইসেন্স থেকে শুরু করে সমস্ত ক্ষেত্রগুলি সেন্ট্রাল গভর্নমেন্টের, কেন্দ্রীয় সরকারের নিয়ন্ত্রণে থাকে, তাহলে সরাসরি রাজ্য সরকারের ঘাড়ে তো সব দোষ চাপানো যায় না। এবং এর ফলে কি প্রমাণ হয় স্টেট গভর্নমেন্টের নীতি, স্ট্যাগনেশনের নীতি? না। ১৮/১৯ মাসের এই নীতির কার্য ক্ষেত্রে এই বক্তব্য খাটে না। আমি এইটুকু বলতে চাই যে, মাননীয় বিরোধী পক্ষের সদস্যগণ যদি সত্যিই মরা কান্না না কাঁদতেন, যদি সত্যিই পশ্চিমবাংলার শিল্পকে বাঁচাতে চাইতেন, পুনর্গঠিত করতে চাইতেন এবং নতুন শিল্পের বিকাশ চাইতেন তাহলে আমাদের যে পলিসি আছে সেই পলিসিকে কার্যকরি করার জন্য, কেন্দ্রীয় সরকারের পলিসির পরিবর্তনের দাবি তুলতেন এবং ফিনান্সিয়াল ইনস্টিটউশনগুলির কাছ থেকে কিভাবে এন্টারপ্রেনিউরদের জন্য, বিভিন্ন কোম্পানির জন্য, বিভিন্ন আণ্ডারটেকিং-এর জন্য টাকা আনা যায়, কাঁচা মাল কিভাবে আনা যায়, কিভাবে বাজার সৃষ্টি করা যায় ইত্যাদি সম্পর্কে সুষ্ঠুভাবে আলোচনা করতেন, গঠনমূলক আলোচনা করতেন। কিন্তু সেই আলোচনা আসেনি বলে আমরা বিস্মিত হচ্ছি। আমি আর সে সম্পর্কে বেশি কিছু না বলে মাননীয় সভাপতি মহাশয়, আপনার মাধ্যমে গুটিকয়েক সাজেশন মন্ত্রী মহোদয়ের কাছে রাখতে চাই। তাই হচ্ছে এই যে, আজকে পশ্চিমবাংলায় ৭-টি ক্ষেত্রে বহু কর্পোরেশন আছে এবং এই কর্পোরেশনগুলি এই আমলে নয়, অতীত থেকেই তাদের বছরের পর বছর কমপেনসেসন দিয়ে চালাতে হচ্ছে, কারণ প্রচুর টাকা প্রতি বছর লস হচ্ছে। কিন্তু এই অপরাধ কি শুধু বর্তমান সরকারের? না। কিন্তু আণ্ডারটেকিংগুলি যে গতিতে চলছে, সেই গতিকে হয়ত আমরা পুরোপুরি রোধ করতে পারিনি।

[5-50 – 6-00 P.M.]

বিভিন্ন আণ্ডারটেকিং, বোর্ড করপোরেশন সর্ব ক্ষেত্রেই এটা কংগ্রেস আমলে সৃষ্ট এবং

তখন থেকে এটা চলে আসছে। সুতরাং আজকে নতুন ভাবে আমাদের ভাবতে হবে এই সমস্ত পলিসিগুলিকে কার্যকরি করার জন্য। এই সম্পর্কে আমি একটি কথা বলতে চাই সেটা হচ্ছে, আজকে এই যে পলিসি গ্রহণ করা হয়েছে বিভিন্ন পশ্চাদপদ এলাকায় শিল্প গড়ে তোলার জন্য সেখানে বিভিন্ন সমস্যা আছে। পশ্চিমবাংলায় তারা প্রথমত ৩টি জেলা বেছে নিয়েছিলেন ওয়েস্ট বেঙ্গল ইনফ্রাস্ট্রাকচার ইণ্ডাস্ট্রিয়াল কর্পোরেশন গড়ে তোলার জন্য। তারমধ্যে পুরুলিয়া ছিল। কিন্তু ওদের আমলে কোন ইণ্ডাস্ট্রি ঐ পিরিওডে করা হয়নি। তারজন্য ওদের কাছ থেকে নিশ্চয়ই কৈফিয়ত চাওয়া উচিত। গ্রামে কিছু কিছু ইন্টারপ্রেনিওররা ইণ্ডাস্ট্রি করবার জন্য এগিয়ে এসেছিলেন কিন্তু আমরা জানি, ফিনান্সিয়াল ইনস্টিটিউশন তাদেরকে টাকা দিলেন না। কোনও কোনও ক্ষেত্রে কিছু টাকা পেলেন আবার কোনও কোনও ক্ষেত্রে পেলেন না—এই রকম ঘটনা ঘটেছে। সুতরাং তারা যে উৎসাহ এবং উদ্দীপনা নিয়ে নেমেছিলেন তা থেকে তারা পেছিয়ে গেলেন। স্মল ইণ্ডাস্ট্রির জন্য ২৫০ মতন এনটারপ্রেনিওররা তারা কয়েকদিন আগে ডি. আই. সি. সি. মিটিং-এ লিস্ট দাখিল করেছেন কিন্তু ডিউ টু ফিনান্সিয়াল ইনস্টিটিউশন তারা টাকা পাচ্ছে না, তারজন্য সেই মারজিন মানি প্রায় ১ লক্ষ টাকার মতন—ব্যাকওয়ার্ড সোসাইটির জন্য সিড ম্যানি এই টাকা ব্যবহার করা যাচ্ছে না। এক্ষেত্রে নিশ্চয়ই স্টেট-গভর্নমেন্ট চেষ্টা করছেন এবং বিভিন্ন দিক থেকে প্রচেষ্টা হওয়া উচিত। কিন্তু এখানে একটি কথা হচ্ছে এরা যদি টাকা না দেয় তাহলে এই যে বিভিন্ন ধরনের কাজে সাহায্য করা এটা করা যাবে না। ইলেকট্রিসিটির প্রবলেম আছে, সাঁওতালডিহিতে ইলেকট্রিসিটি আছে। আমরা একথা নিশ্চয়ই বলব যে সাঁওতালডিহির বিদ্যুৎ কলকাতায় আসবে না, ইণ্ডাস্ট্রিয়াল বেল্টে আসবে, ব্যারাকপুর বেল্টে আসবে কিন্তু এটা নিশ্চয়ই আমরা আশা করব যে, পুরুলিয়া জেলায় যে ইণ্ডাস্ট্রি গড়ে উঠেছে সেখানে সাঁওতালডিহি থেকে বিদ্যুৎ পাওয়ার অধিকার আছে, শুধু তাই নয় এই বিদ্যুৎ পাওয়ার প্রয়োজন আছে। আজকে এটা ভাবতে হবে যে, মিনিরিয়াল বেসেস ইণ্ডাস্ট্রি পুরুলিয়ায় গড়ার যে পরিকল্পনা মাইনস অ্যাণ্ড মিনারেলস ডেভেলপমেন্ট ট্রেডিং কর্পোরেশন-এর পক্ষ থেকে যেভাবে করা উচিত, যতখানি হওয়া উচিত তা হচ্ছে না। সুতরাং গলদ কোথায় সেটা খুঁজে বার করা দরকার। এই কর্পোরেশন সম্বন্ধে যতখানি বিভিন্ন জায়গা থেকে খোঁজ-খবর নিয়ে জেনেছি তাতে বেশ বোঝা যাচ্ছে যে এর গলদ আছে। সুতরাং অস্বীকার করার উপায় নেই। আমি আপনার কাছে আবেদন করব, যে এই ত্রুটিগুলি দূর করতে হবে। এই মাইনিং কোলাবোরেশন কংগ্রেস আমলে হয়েছে। একটা কোলাবোরেশন ফার্ম তারা গ্রাইণ্ডিং করে সাউথ ইণ্ডিয়ায় পাঠাবে। কিন্তু শ্রমিকদের বোনাসের জন্য যখন ৮.৩৩ চাওয়া হয় তারা এটা দিতে পারে না। তারা ফিনান্সিয়াল অবস্থাটা দেখিয়ে দিয়ে বলেন কি করব দেখুন। হোয়ার অ্যাজ সাধনা ইন্টারপ্রাইস যারা গ্রাইণ্ড করেন তারা হাসিমুখে ২০ পারসেন্ট বোনাস দিয়ে দেন এবং লক্ষ লক্ষ টাকা লাভ করেন। সুতরাং গভর্নমেন্ট কর্পোরেশন আর প্রাইভেট সেক্টর যদি একসঙ্গে থাকে তাহলে নিশ্চিতভাবে গভর্নমেন্টের ক্ষতি হবে। শুধু মাইনস অ্যাণ্ড মিনারেলস ডেভেলপমেন্ট ট্রেডিং কর্পোরেশনের ব্যাপার নয়, বিভিন্ন ক্ষেত্রে এই ঘটনা ঘটছে। পুরুলিয়ার জন্য মাইনস অ্যাণ্ড মিনারেলস ডেভেলপমেন্ট ট্রেডিং কর্পোরেশন থেকে একটি স্কীম ১ বছরে পাঠানো হল ডলোমাইটের জন্য।

ডলোমাইট তোলার জন্য সেখানে একটা সিমেন্ট ফ্যাক্টরী হবে কিন্তু আজ পর্যন্ত সেসব

কিছুই হলনা। আমরা জানি এম. এম. ডি. সি. বলে যে একটা প্রতিষ্ঠান আছে তার উচ্চপদে একজন ডিওলজিস্ট থাকা দরকার। আজকে গ্রামাঞ্চলে ছোট ছোট কুটীরশিল্পের অনেক পসিবিলিটি ছিল, কিন্তু সেগুলো সব ধ্বংস হয়ে যাচ্ছে। এগুলিকে পুনর্জীবিত করা দরকার এবং স্মল স্কেল ইণ্ডাস্ট্রি থেকে এদের ফাইনান্স করা দরকার। আমি যতদূর জানি খাদি ভিলেজ ডেভেলপমেন্ট বোর্ড গ্রামাঞ্চলে কিছু কুটিরশিল্পের কাজ করেন এবং খাদি কমিশন টাকা দেয়, এখন শুনছি খাদিবোর্ড আর টাকা দেবেনা, এক্ষেত্রেও ছোট ছোট শিল্পগুলিতে কিভাবে সাহায্য করা যাবে এই প্রশ্ন দেখা দিয়েছে, এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবরঞ্জন সেন ঃ** মাননীয় সভাপাল মহাশয়, আমি আপনার দৃষ্টি আকর্ষণ করে বলছি যে রাজ্য সরকারি কর্মচারী সমিতির স্টিয়ারিং কমিটির নেতৃত্বে সরকারি কর্মচারিরা মিছিল করে বিধানসভায় এসেছে, তাঁরা ৯ দফা দাবি মুখ্যমন্ত্রীর কাছে পেশ করতে চান। আমি অনুরোধ করছি মুখ্যমন্ত্রীর অনুপস্থিতিতে অন্য যে কোনও একজন যেন তাঁদের সঙ্গে গিয়ে দেখা করেন।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** সভাপতি মহাশয়, আমার আগে বলবার কথা ছিল। কিন্তু আমাকে না ডাকায় আমি চলে যাব ভাবছিলাম, যাইহোক আমি শিল্প মন্ত্রীর দীর্ঘ ভাষণ পড়লাম, এটা পড়ে আমার এই কথাই মনে হচ্ছিল যে আমাদের দেশে কবে সেই মন্ত্রী হবে—কথায় না বড় হয়ে কাজে বড় হবে। কথাগুলি খুব বড় বড় বলা হয়েছে, কিন্তু সেই তুলনায় কাজ খুব কম। তিনি প্রারম্ভিক ভাষণে বলেছেন এই সরকারের একটা স্পষ্ট শিল্প নীতি আছে এবং তিনি বলেছেন বেসরকারি ক্ষেত্রে উৎসাহ দেওয়া হবে। একথা মুখ্যমন্ত্রীও বলেছেন, আমার একটু আগে নিজামউদ্দিন সাহেব খুব জোর গলায় মার্ক্সবাদ ও লেনিনবাদের কথা বললেন, আমি তাঁকে বলছি একটু আস্তে আস্তে বসুন পাছে ঐ ভদ্রলোকরা শুনে কেঁদে না ফেলেন। সরকারি ক্ষেত্রে তিনি কি করেছেন সে সম্বন্ধে হিসাব দিতে গিয়ে বলেছেন প্ল্যান করছি, তারপর অন্যান্য কাজ করছি এবং করব। কিন্তু এর মধ্যে কি করেছেন তা বলেন নি। শুধু আছে তাঁদের মানসপুত্র হলদিয়ায় পেট্রো-কেমিক্যাল করতে গিয়ে দু' বছরের মধ্যে তাঁরা জমি অধিগ্রহণের কথা চিন্তা করছেন। কিন্তু এখন অধিগ্রহণ হয় নি, অধিগ্রহণ করার পর কেউ টাকা পায়না, এবং সেই টাকা ফাঁকি হয়ে যায়। এই সমস্ত টাকা আগে না পেলে লোকে আর কেউ জমি দেবে না। অথচ এদিকে চিন্তা করতে করতে ২ বছর কেটে গেল। এখানে আমার কথা হচ্ছে দিন গেল হেসে খেলে রাত্রি গেল মিছে, গোবিন্দ নাম করবেন কখন?

[6-00 – 6-10 P.M.]

আপনাদের প্রথম বছর হেসে খেলে গেছে, দ্বিতীয় বছর নেচে নেচে কেটে গেল, বাকি যে ৩ বছর আছে তাতে আর গোবিন্দ নাম করবার সময় থাকছে না। আপনারা অনেক আশা দিয়েছিলেন—আশার ছলনে কি ফল লভিনু হায়, সেই ভাবেই আপনারা হচ্ছে, হবে এইটুকুই শুধু বলে যাচ্ছেন। আপনারা বলছেন কেন্দ্রীয় সরকারে নীতির জন্য কিছু করা যাচ্ছেনা একজন বললেন মহারাষ্ট্র হয়ে যাচ্ছে তামিলনাড়ু, গুজরাটে হয়ে যাচ্ছে আর আপনারা

এখানে করতে পারছেন না কেন তার যুক্তি হিসাবে দায়ী করছেন বর্তমানে কেন্দ্রের জনতা সরকারকে, আর করতে পারছেন না এখানে আগে কংগ্রেস সরকার ছিল বলে। ভুগোলে যার সামান্য জ্ঞান আছে সেও বলবে মহারাষ্ট্র, তামিলনাড়ু, গুজরাটে কেন্দ্রের জনতা সরকার এবং সেখানে ঐ রাজ্যগুলিতে আগে কংগ্রেস সরকার ছিল, অতএব কংগ্রেস সরকার এবং জনতা সরকার বাধা নয়। দরকার আপনাদের নিজেদের কৃতিত্ব যেটা আপনাদের নেই। আপনারা শুধু বলছেন বেসরকারিভাবে বড় বড় শিল্প হোক এবং সেখানে আপনারা শ্রমিকদের বন্ধু সেজে তাদের উস্কানী দেবেন এই কথা বলে যে কাজ কম কর, মাইনে বেশি চাও। অর্থাৎ আপনাদের দায়িত্ব গ্রহণের কোনও প্রশ্নই নেই, কারণ দায়িত্ব গ্রহণ করলেই আপনারা ধরা পড়ে যাবেন। মতীশ বাবু বললেন আগেকার কংগ্রেস সরকার এবং বর্তমানের জনতা সরকারের শিল্পনীতির মধ্যে কোনও ফারাক নেই, তিনি যদি জানতেন তাহলে এসব কথা বলতেন না। কেন্দ্রের জনতা সরকার ঘোষণা করেছেন ৫০০ প্রকারের শিল্পের সম্প্রসারণের সুযোগ আর দেওয়া হবে না এবং কোকাকোলা কিম্বা আই. বি. এম. তাদের এখান থেকে বিদায় করে দেওয়া হয়েছে এবং তাঁরা বলেছেন যে শিল্পের বিকেন্দ্রীকরণ তাঁরা করবেন। সেজন্য প্রতি জেলায় জেলায় শিল্প আধিকারিক তাঁরা প্রতিষ্ঠা করতে চাইছেন। এই ক্ষেত্রে আপনারা যদি সহযোগিতা করেন তাহলে এখানেও শিল্প হবে। একজন বললেন পশ্চিমবাংলা থেকে নির্বাচিত একজন এম. পি. শিল্প দপ্তরের ভার প্রাপ্ত মন্ত্রী হয়েছেন। আমি বলছি তিনি বার বারই বলছেন আপনারা যা চান তাই দেওয়া হবে। কেন্দ্রীয় শিল্প দপ্তরের রাষ্ট্রমন্ত্রী শ্রীমতী আভা মাইতি এখানে এসেছিলেন, তিনি আপনাদের মন্ত্রী সভাকে বলেছেন মাঠে-ঘাটে মারামারি না করে কি কি শিল্প এখানে করবেন বলুন, যত টাকা চাই আমরা দেব। আমাদের এই পশ্চিমবঙ্গে ৪ লক্ষ টন লবণের দরকার, এখানে উৎপন্ন হয় ৬০ হাজার টন, বাকি ৩ লক্ষ ৪০ হাজার টন লবণের এখানে ঘাটতি আছে, সেটা বাইরে থেকে আমদানি করতে হয়। অথচ দিঘার সমুদ্র উপকূলে এবং ২৪ পরগনার সুন্দরবন এলাকায় প্রচুর লবণের কারখানা স্থাপন করা যায় এবং পশ্চিমবঙ্গের যে ঘাটতি সেই ঘাটতি পূরণ করে দেওয়া যায়। দিঘাতে একটা সল্ট ইণ্ডাস্ট্রিয়াল কমপ্লেক্স তিনি করতে চেয়েছেন এবং তারজন্য তিনি আপনাদের কাছে কিছু জমি চেয়েছেন। সেখানে কিছু জমি পড়ে আছে, সেই জমিতে কিছু উৎপাদন হয় না, সমুদ্রের ধারে লোনা জমি, সেই জমি দখল করে আছে কয়েকটি বৃহৎ পুঁজিপতি এবং কতকগুলি বড়লোক। তাদের হাত থেকে সেই জমি নিয়ে কেন্দ্রীয় সরকারকে দিলে তাঁরা সেখানে লবণের কারখানা স্থাপন করবেন। কিন্তু আজ পর্যন্ত সেই জমি তাঁদের দেওয়া হয়নি। তিনি বারে বারে বলেছেন যে আগামী মার্চ মাসের মধ্যে জমি না দিলে এটা উড়িষ্যায় চলে যাবে। কাগজে দেখলাম মন্ত্রী মহাশয় নাকি বলেছেন জমি দেওয়ার ব্যবস্থা করেছেন। তাছাড়া আরও অনেক শিল্প এখানে করা যায়। আপনারা উত্তর বাংলার কথা বলেন, ওখানে কাগজ শিল্প করা যায়, পুরুলিয়ায় সিমেন্ট শিল্প করা যায়। হলদিয়ায় বড় শিল্প গঠন করছেন, সেখানে নানা ধরনের নতুন নতুন ইঞ্জিনিয়ারিং শিল্প গড়ে উঠতে পারে। এখন পর্যন্ত কলকাতা থেকে বলাগড় পর্যন্ত রেল লাইনের দু'পাশে বড় বড় শিল্প তৈরি হয়েছে, কিন্তু অন্যান্য জোন ফাঁকা আছে, এই ফাঁকা জায়গায় শিল্প গড়ে তোলা যায়। কৃষি ভিত্তিক অনেক শিল্প গড়ে তোলা যায়, যেমন, ট্রাক্টর, পাম্পিং সেট, স্প্রেয়ার ইত্যাদি যন্ত্রপাতির কারখানা তৈরি করা যায়। আপনার এখানে টোপিয়াকো দানা তৈরি করা যায়। কেরালা, কর্ণাটক থেকে টোপিয়াকোর দানা এনে এখানে সেটা তৈরি

করা যায়। আমাদের এখানকার যা মাটি, আবহাওয়া তাতে আলুর মত পশ্চিমবঙ্গের সর্বত্র সে দার্জিলিং থেকে আরম্ভ করে সমুদ্রের তীর পর্যন্ত টোপিয়াকোর দানা তৈরি করা যায়। সেই দানা তৈরি করতে পারলে পশ্চিমবঙ্গ স্বয়ংম্ভর হবে, শুধু তাই নয় আমরা সেই দানা বিদেশে রপ্তানি করতে পারব। তারপর মাছ ধরা শিল্প তৈরি করতে পারি। উদ্বাস্তুদের গরু ছাগলের মতো বাইরে না পাঠিয়ে সেই ম্যান পাওয়ার নিয়ে এখানে নানা রকম শিল্প তৈরি করা যায়। বলছেন এখানে আর বাইরের লোক রাখা যায় না, সেই অপটিমাম থিওরির মতো আগামী ৫ বছরে এখানে অনেক লোকসংখ্যা বাড়বে, তখন আপনারা কি করবেন? কাজেই মনুষ্য সম্পদ নিয়ে আপনারা আরও সুযোগ সুবিধা সৃষ্টি করুন। বিগত কংগ্রেস সরকারের কেন্দ্রীভূত শিল্প নীতি জনতা সরকার মানেন না, কেন্দ্রীয় সরকার শিল্পের বিকেন্দ্রীকরণ করতে চান। আপনারা সেই সুযোগ নিন, সেই সুযোগ নিলে পশ্চিমবঙ্গ উপকৃত হবে, পশ্চিমবঙ্গের যে আন এমপ্লয়মেন্ট প্রবলেম সেই প্রবলেম নিশ্চয়ই সলভ হবে। শিল্প মন্ত্রী মহাশয়ের একটা বই পেয়েছি তাতে দেখেছি মন্ত্রী মহাশয় নিজে রুগ্ন দুর্বল, তিনি কতকগুলি গভর্নমেন্ট আণ্ডারটেকিং করেছেন, কল্যানী স্পিনিং মিল থেকে আরম্ভ করে আমেদপুর চিনির কল করেছেন, সর্বত্র লস। কোথাও কোথাও লাভের অঙ্ক ম্যানিপুলেশন করে দেখিয়েছেন। ডেপ্রিসিয়েসন অ্যাকাউন্টে নানা রকম ম্যানিপুলেশন শোনা যায়।

[6-10 – 6-20 P.M.]

কোথাও কোথাও ম্যানিপুলেশন করে সামান্য একটু লাভের আশ্বাস শুনিয়েছে। আমরা দেখছি রুগ্ন এবং দুর্বল শিল্পের দায়িত্ব পালন করতে লাগছে আমাদের প্রায় ৭৫ কোটি টাকা। এইভাবে যদি টাকা বাড়তে থাকে তাহলে অবস্থা কি হবে একবার চিন্তা করুন। আমরা জানি শিল্প মন্ত্রককে কেন্দ্র করে এক একটা লবি গড়ে উঠেছে এবং তারা হচ্ছে মালিক, বুর্জোয়া শ্রেণীর লোক। তারা এতদিনধরে শোষণ করেছে, টাকা করেছে এবং এখন দেখছে ম্যানিপুলেশন করে, আরও কিছু পকেটস্থ করে শিল্পকে রুগ্ন করে দিয়ে সরকারের কাছে যাওয়া যায় কিনা। রুগ্ন শিল্পের ক্ষেত্রে এবারে ৭৫ কোটি টাকা ক্ষতিপূরণ দিতে হয়েছে এবং এই ভাবে যদি আপনারা চলেন তাহলে দেখা যাবে আগামী বছর হয়ত এরকম ৭৫ কোটি টাকা দিতে হবে এবং তার ফলে দেখা যাবে কৃষি খাতে টাকা নেই, চিকিৎসা খাতে টাকা নেই, শিল্প বাণিজ্য খাতে কিছু নেই, ওই রুগ্ন শিল্পের ক্ষেত্রে সব টাকা চলে গেছে এবং এইভাবে পশ্চিমবাংলার শিল্প দপ্তরকে একেবারে রুগ্ন করে দেওয়া হবে। আপনারা বোধ হয় এটাই চান, কারণ আপনারা বলেন আমরা রক্তাক্ত বিপ্লব সৃষ্টি করবার জন্য কাজ করছি। আপনারা যদি গঠনমূলক কাজে বিশ্বাসী হতেন তাহলে এখানে অন্য রকম কাজ হত। রুগ্ন শিল্পকে কি করে শক্ত করা যায়, তার অর্থনীতিকে কি করে শক্ত করা যায় আপনাদের সেই চেষ্টা করা উচিত ছিল। কল্যানী স্পিনিং মিলে দেখছি যত লোক সেখানে দরকার তার চেয়ে বেশি লোক সেখানে রয়েছে এবং তার ফলে প্রায় ৪০ ভাগ লোক সেখানে আইডেল হয়ে রয়েছে। এর কারণ হচ্ছে যে রকম লোক দরকার সেই রকম লোক নেই। কংগ্রেস আমলে সেখানে একে ওকে নিয়ে ঢোকানো হয়েছে, কোনও যোগ্য লোক নেই। আমরা দেখছি আজকে রুগ্ন শিল্পের দায়িত্ব পালন করতে গিয়ে পশ্চিমবাংলার অর্থনীতির উপর চাপ সৃষ্টি হচ্ছে। কাজেই মন্ত্রী মহাশয় চিন্তা করে দেখুন কি করে এই রুগ্ন শিল্পকে শক্ত ভিত্তির উপর দাঁড় করানো যায়

এবং তাদের বলে দিন যে এই সমস্ত রুগ্ন শিল্পের দায় দায়িত্ব আমরা আর নেবনা, তাদের স্বয়ং সম্পূর্ণ হতে হবে। তাদের জন্য একটা সমবায় করা যেতে পারে, তাদের লোন দেওয়া যেতে পারে এবং তাদের বলে দেওয়া উচিত যে, ২/১ বছর পর আর আমরা লোন দিতে পারবনা। অন্যান্য শিল্পের কথা মন্ত্রী মহাশয়ও জানেন যে, অন্যান্য রাজ্যে ইলেকট্রনিক শিল্প এবং অন্যান্য শিল্প সম্প্রসারিত হয়েছে, কিন্তু আমাদের এখানে তা হচ্ছে না। এটা করবার জন্য যেটা প্রথম প্রয়োজন সেটা হচ্ছে শান্তি শৃঙ্খলা। কিন্তু দুঃখের সঙ্গে বলছি মানুষের যে ভরষা ছিল আপনাদের উপর সেটা আর নেই। আমরা সকলেই জানি শান্তি শৃঙ্খলা হচ্ছে এমন একটা জিনিস যেটা নাহলে কোনও কাজ করা যায়না, অথচ আজ শহর থেকে শুরু করে গ্রামাঞ্চল পর্যন্ত সর্বত্রই দেখছি লুঠতরাজ, আগুন ধরানো, মারামারি চলছে। কাজেই আপনাদের বলছি, শান্তি শৃঙ্খলা আনা খুবই দরকার এবং সেটা আপনারা আগে আনুন। আমি মাননীয় শিল্পমন্ত্রীর কাছে সবিনয়ে কয়েকটি প্রস্তাব রাখছি। কেন্দ্রীয় সরকার এবং জনতা সরকারের এই যে শিল্পনীতি তার সঙ্গে সামঞ্জস্য রেখে এখানকার শিল্পনীতি নির্ধারণ করুন। তিনি জাপানে গিয়েছিলেন প্রয়োজন হলে আবার যান, প্রয়োজন হলে সুইজারল্যাণ্ডে যান সেখানে গিয়ে দেখে আসুন কিভাবে শিল্পে প্রসার হচ্ছে, সেখানে শিল্প কি করে বিকেন্দ্রীকরণ হয়েছে। আমাদের এখানে শিল্পের বিকেন্দ্রীকরণ করুন। পশ্চিমবাংলায় অনেক জায়গায় ফাঁক পরে আছে সেইসব জায়গায় শিল্পের প্রচুর সম্ভাবনা আছে। উত্তর বাংলায় এবং দক্ষিণ বাংলায় কাগজশিল্প করা যেতে পারে। বাঁকুড়ায় সিমেন্ট শিল্প করতে পারেন। ট্যাপিওকা শিল্প গড়ে তোলা যায় কিনা সেই বিষয়ে ভাল করে চিন্তা করে দেখুন। কৃষিভিত্তিক ছাড়াও আরও অনেক শিল্প যা আছে তা এখানে গড়ে তোলা যায়। কিন্তু দুঃখের বিষয় মাননীয় মন্ত্রীর ভাষণে আমরা কোনও আশার আলো দেখতে পাচ্ছি না। সেইজন্য তাঁর ব্যয়-বরাদ্দের যে দাবি সেটা সমর্থন করতে পারছি না। এই কয়েকটি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কমলকৃষ্ণ ভট্টাচার্য ঃ** মাননীয় সভাপতি মহাশয়, আজকে শিল্প ও বাণিজ্য মন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন তাকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। বিরোধীপক্ষের বন্ধুরা যে সমস্ত কথা বললেন তাতে সংশোধীয় রাজনীতিতে বিরোধীপক্ষ যাঁরা থাকেন তাঁদের বক্তব্যে সংসদকে আরও উদ্জীবিত করে। কিন্তু এখানে যাঁরা বললেন তাঁরা কোনও খবরই রাখেনা এবং সেই জন্য তাঁরা যখন বলেন তার সঙ্গে বাস্তবের অমিল থাকে। মাননীয় সদস্য জন্মেজয় ওঝা বললেন যে জনতা সরকারের শিল্পনীতি গ্রহণ করুন। তাঁকে আমি একটি ছোট উদাহরণ দিয়ে বলতে চাই তিনি খবর রাখলে জানতে পারতেন কংগ্রেসি আমলে প্রাক্তন কংগ্রেসি এম. এল. এ. ৪০ দশকে বেলটিং শিল্প হুগলি জেলায় করেছিলেন এবং এইরকম প্রায় ১ হাজার ছোট ছোট শিল্প রয়েছে। এই শিল্পে সঙ্কট দেখা দিয়েছে সুতরাং সেটা ডাইভারসিফিকেশন করে সেখানে রাবার বেল্ট উৎপাদন করার সিদ্ধান্ত হয়েছে। কেন্দ্রীয় সরকারের শিল্প মন্ত্রক আছে তারা অ্যাভ্রুল কোম্পানিকে ফ্যাকট্রি করবার জন্য পার্মিশন দিয়েছে রবার বেল্ট তৈরি করবার জন্য। সেখানে মাত্র ১২৫ জন শ্রমিক যে উৎপাদন করবে তাতে এই সমস্ত ছোট ছোট শিল্প উঠে যাবে। সুতরাং মাননীয় সদস্য যদি খোঁজ নেন তাহলে তাঁর দলের শিল্প মন্ত্রী কি নীতি নিয়েছেন এবং পশ্চিমবাংলায় কি অবস্থা করেছেন। তিনি

আরও বললেন যে, আমরা রক্তাক্ত বিপ্লব চাই বলে শিল্পকে তুলে দিতে চাচ্ছি। আমরা মার্ক্সবাদে বিশ্বাস করি। আমরা জানি শিল্প এবং শিল্পের সঙ্গে শ্রমিক না হলে বিপ্লব হয় না। কাজেই শিল্প যদি শেষ হয়ে যায় তাহলে বিপ্লব হবে না। সুতরাং তিনি যদি একটু পড়াশুনা করতেন তা হলে এইসব কথা বলতেন না। আর একটি কথা মাননীয় কংগ্রেসের সদস্য সামসুদ্দিন সাহেব এবং আরও দু-একজন বক্তা বললেন যে পেট্রো-কেমিক্যাল এখানে হবে কি হবে না এবং কবে হবে ইত্যাদি বললেন এবং আদৌ হবে কিনা এই বলে সন্দেহ প্রকাশ করলেন। আমি তাঁদের বলতে চাই ১৯৪৭ সালে স্বাধীনতা পাওয়ার পর ৫৪ সালে পণ্ডিত নেহুরুকে জিজ্ঞাসা করা হয়েছিল স্বাধীনতার ১০ বছর পরেও জিনিসপত্রের দাম বাড়ল কেন? তিনি বলেছিলেন এখন শিশু রাষ্ট্র, অপেক্ষা কর।

[6-20 – 6-30 P.M.]

আর এক বৎসরের মধ্যে পেট্রো-কেমিক্যাল কেন হলনা তার কৈফিয়ত চাচ্ছেন ওঁরা কিন্তু এটা ভেবে দেখেন না যে একটা শিল্প করতে গেলে সময় কতক্ষণ লাগে। বিধানচন্দ্র রায় তো অত্যন্ত কর্মী লোক ছিলেন তাঁর দুর্গাপুর প্রকল্প তৈরি করতে, তার জঙ্গল সাফ করে মাটি তৈরি করতে, কতদিন সময় লেগেছিল যারা দুর্গাপুর শিল্প সম্বন্ধে কিছু জানেন তারাই জানেন। আপনারা একটু খোঁজ নেবেন কত সময় লেগেছিল। সুতরাং পেট্রো-কেমিক্যাল কেন হলনা কানাই বাবুর বিরুদ্ধে কিছু বলে, সুড়সুড়ি দিয়ে এই সব বক্তব্য বিরোধি পক্ষ যদি রাখেন তাহলে বিরোধি পক্ষের ভূমিকাটা তাঁরা পালন করতে পারবেন না। আমি আর এসব কথায় যাচ্ছিনা, আমি বলতে চাই, আমি এটা মনে করি যে ঐ শিশু রাষ্ট্র থেকে ৩০ বৎসর কংগ্রেসি রাজত্বে এবং ঐ প্রৌঢ়া মহিলা যিনি ভারতবর্ষে স্বৈরাচারী শাসন শুরু করেছিলেন সেই ৩০ বৎসরে সমস্ত ভারতবর্ষের অর্থনীতিটাকে ভেঙ্গে দিয়ে এবং নেহেরু প্রবর্তিত সেই মিকস্ট ইকনমি, যে অর্থনীতি আজকে সারা ভারতবর্ষের অর্থনীতিতে একটা জমিটিল অবস্থার সৃষ্টি করেছে বামফ্রন্ট সরকার দুই বৎসরের মধ্যে তা কি পরিবর্তন করতে পারেন, দুই বৎসরের মধ্যে কি তা সম্ভব? সম্ভব নয়। কারণ সেই কাঠামোর মধ্যেই তো কাজ করতে হবে। যে সব শিল্পপতিরা আছে, টাটা, বিড়লা, সিংহানিয়া, এরা তো ঐ কংগ্রেসের ছত্রছায়ায় একচেটিয়া শিল্পপতি হয়েছে, মালটি ন্যাশনাল সিস্টেমে ঐ ইন্দিরা গান্ধীর রাজত্বে এবং এখানে তারা সব সুযোগ সুবিধা পায়। আমাদের হাতে সেই ক্ষমতা নেই যে আমরা তাদের উৎখাত করে দিতে পারি। আজকে এই পরিস্থিতির মধ্যে এই মিকস্ট ইকনমির মধ্যে কাজ করতে গিয়ে যে অসুবিধার কথা তা মন্ত্রী মহাশয় বলেছেন। সত্যি কথা বলার তাঁর সাহস আছে তাই তিনি তাঁর রিপোর্টে বাজেটের মধ্যে বলেছেন। বিরোধীরা হলে তা পারতেন না কারণ সত্যি কথা বলতে গেলে মুশকিল আছে। কিন্তু আমরা জানি জনগণের কাছে সত্যি কথা বলার দরকার আছে সেইজন্য তিনি বলেছেন যে এই সব তার মধ্যে এর বেশি কিছু করা সম্ভব হচ্ছে না কিন্তু প্রচেষ্টা আছে। রুগ্ন শিল্প সম্বন্ধে জনতার একজন বলছেন, প্রথম বক্তা শাশ্বতি বাগ, এন. টি. সি.র কথা বললেন এই ফ্লোরে দাঁড়িয়ে। আমি বলছি এন. টি. সিতে একটা দুর্নীতির রাজত্ব তৈরি করেছিল কংগ্রেসিরা। চুরি, দুর্নীতি সব কিছু ছিল, তার চেয়ারম্যানকে অ্যাপয়েন্টমেন্ট দিয়েছে কংগ্রেসি মন্ত্রীরা। আজকে আমি আনন্দের সঙ্গে বলতে চাই মাননীয় সদস্যদের কাছে আমি আজ সকাল বেলা এন. টি. সি-র চেয়ারম্যানের

সঙ্গে একটা মিটিং করতে গিয়েছিলাম, আমি তাঁকে জিজ্ঞাসা করেছিলাম যে পরিবর্তন কি হয়েছে। দুটো চেয়ারম্যানকে পাল্টাতে হয়েছে কিন্তু চুরি দুর্নীতি এখনও বন্ধ হয়নি। তাঁরা বললেন যে, এন. টি. সি. লোকসানের খাতায় ডুবে আছে, আমি বলি বামফ্রন্ট সরকার খুব সাহসের সঙ্গে তাকে বাঁচাবার চেষ্টা করেছে এবং আজকে সেই লোকসান ৭০ লক্ষ টাকা থেকে বর্তমানে ৩৫ লক্ষ টাকায় নেমে এসেছে। এটা খুব আশার কথা নয়, লোকসান আছে কিন্তু লোকসান তো কমেছে, দুর্নীতিটাকে বন্ধ করার চেষ্টা হচ্ছে। কংগ্রেসিরা এতদিন ধরে যে কাজ করে গেলেন রাতারাতি দুই বৎসরের মধ্যে তা বন্ধ করবেন কি করে। তাছাড়া এন. টি. সি. সম্বন্ধে আর একটা কথা মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, আজকে স্টেট ব্যাঙ্ক এর চেয়ারম্যান বলেছেন যে N.T.C. is not getting any support from any bank, especially from State bank of India. আজকে যেখানে এই রুগ্ন শিল্পকে বাঁচাবার জন্য পশ্চিমবঙ্গ সরকারের মন্ত্রী এবং সেখানকার কর্মচারিরা চেষ্টা করছেন তখন সরকারের যে ব্যাঙ্ক সম্পূর্ণ অসহযোগিতা করে তাকে আরও বিপদে ফেলতে চাচ্ছেন, অর্থনৈতিক সঙ্কটে ফেলতে চাচ্ছেন। তার সঙ্গে নিশ্চয়ই বিদ্যুৎ সঙ্কট জড়িত। তারা বলছেন যে এত বিদ্যুতের সঙ্কটের জন্য প্রডাকশন ব্যহত হচ্ছে। এত সকলেই বলছে বিদ্যুৎ, বিদ্যুৎ, বিদ্যুৎ। কিন্তু কারা বিদ্যুৎ সঙ্কট সৃষ্টি করেছে। মুখ্যমন্ত্রী মহাশয় বলেছেন যে ফাইলে ধূলো জমে গিয়েছিল, গনিখান—জয়নাল আবেদিন মারামারি করেছেন, রাস্তায় পেটাপিটি করেছেন, দলবাজি করেছেন, আর ফাইলে ধূলো জমে ছিল, আর মুখ্যমন্ত্রী দিল্লি থেকে ফিরে এসে সেই ধূলো পরিষ্কার করে ফাইল চালু করেছেন। বিদ্যুৎ কি রাতারাতি তৈরি হয়? আরে বাবা, ইমার্জেন্সির সময় আলো জ্বলত এখন কেন জ্বলেনা, মুখ্যমন্ত্রী বলেছেন যে ১৬ মাস—যদি তাদের সামান্যতম দেশপ্রেম থাকত, ঐ ইন্দিরা গান্ধীর, সঞ্জয় গান্ধীর, যারা তখন রাজত্ব করেছে, ১৬ মাস কোনও বয়লারকে তারা বিশ্রাম না দিয়ে চালিয়ে গিয়েছেন। স্বভাবতই এখন মুশকিল হয়ে গিয়েছে। বিদ্যুৎ উৎপাদন ব্যহত হচ্ছে এবং স্যাবোটেজ হচ্ছে—এই বিষয়ে তো কোনও সন্দেহ নেই। প্রতিটি ডিপার্টমেন্টে, আমি এন. টি. সিতে আজকেই গিয়েছিলাম, আমি শিল্পমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই, আমাদের এই পশ্চিমবাংলায় কয়েকটি সূতাকলের বড় বড় মালিক আছেন, আর কিছু আমলা আছেন, তারা চক্রান্ত করছেন। নূতন নূতন ডাইভারসিফিকেশন করে যাচ্ছেন, নূতন নূতন কাপড় তৈরি করার চেষ্টা করা হচ্ছে যাতে ভারতবর্ষের বাজারে, বিশ্বের বাজারে পাঠাতে পারেন। কিন্তু স্যাবোটেজ করা হচ্ছে। কিছু আমলা আছেন, আর একচেটিয়া মালিক আছেন। এটা কি রাতারাতি বদলানো যাবে? রাইটার্স বিল্ডিংসে যারা ঘুঘুর বাসা করে বসে আছেন, এদের সঙ্গে মালিকের সঙ্গে অনেকদিনের আঁতাত, তাদের রাতারাতি বদলানো যাবে না। সুতরাং এই অবস্থায় কাজ করতে গিয়ে আমাদের এইসব অসুবিধা হচ্ছে। তাছাড়া, সবচেয়ে বড় কথা শিল্প করতে গেলে টাকার দরকার—টাকা দেবে কে? পশ্চিমবাংলার সীমিত অর্থনীতির মধ্যে সেই টাকা সংগ্রহ করা সম্ভব নয়। সেই টাকা দেওয়ার দায় কেন্দ্রীয় সরকারের। আই. ডি. সি. বলুন, আই. আর. সি. আই বলুন, ইউনিট ট্রাস্ট বলুন, ব্যাঙ্ক বলুন, যে কোনও অর্থনৈতিক সংস্থা বলুন, তারা পশ্চিমবাংলাকে টাকা দিতে চায় না। একথা আপনারা জানেন সব, বলা হয়েছে, তবু বলছেন। বলছেন, পশ্চিমবাংলার শিল্পমন্ত্রী শুধু বড় বড় কথা লিখেছেন। বড় কথা নয়, তিনি সত্য কথাই বলেছেন, তাঁর বাজেটে আছে। এরা তো টাকা দেবে না। তাদের যে কোনও সাহায্য চাইলেই, সহযোগিতা চাইলেই তারা তা দেবে

না। স্বভাবতই এই অবস্থায় এই রুগ্নশিল্প বাঁচানো যাবে কি যাবে না—এই প্রশ্ন নয়, বাঁচানো যাবে এই বিশ্বাস আমাদের আছে। তারা বলেছেন যেকথা তার উত্তরে আমরা বামপন্থীরা বলি, আমরা আশা করি, বিশ্বাস করি, আমরা আশাবাদী। আমরা জানি ভারতবর্ষে একদিন নূতন সমাজ গড়ে উঠবে, জঞ্জালে তারা পড়ে থাকবেন, কংগ্রেসিরা যারা পালিয়ে গিয়েছে, যারা একটাও নেই। ওদের যা চিন্তা-ধারণা তাতে তাদের আশা থাকতে পারে না। কারণ ওরা অন্য কথা ভাবেন, দেশকে তো ভালবাসেন না। আমরা আশাবাদী বলেই আশার কথা বলি। যারা বলছিলেন কল্যাণী স্পিনিং মিলের কথা, আমি তাঁদের বলি, আমি অনেকদিন সূতাকল শিল্প শ্রমিকদের সঙ্গে যুক্ত। কংগ্রেসি রাজত্বে সেখানে গুণ্ডা রাজ চলেছে। আজকে বামপন্থীরা আসার পরে আমি মাননীয় সদস্যদের জানাতে চাই, তারা কিছুদিন আগে বলেছিলেন, ২৪ লক্ষ টাকা লোকসান ছিল, আর এটাকে রেটেব্যল পয়েন্টে লাভ-লোকসান সমান সমান করেছেন দু' বছরের মধ্যে যদি একটা শিল্পকে রেটেবল পয়েন্টে আনা যায়, সেজন্য শ্রমিকেরা উৎপাদন করেছেন, সহযোগিতা করেছেন, স্বভাবতই আমরা আশাবাদী এবং আশাবাদী নয়। তার কারণ তারা কি করতেন, তারা নিজেদের পকেট ভরাবার চেষ্টা করতেন। বামফ্রন্ট সরকার দেশকে গড়তে চায়, সীমিত ক্ষমতার মধ্যে গড়তে চায়। তাই ওইসব কথা বলে লাভ কি? এন. টি. সি কারখানায় আমরা এখনও দেখছি, মন্ত্রী মহাশয়কে বলছি, আমি দীর্ঘদিন এন. টি. সির সঙ্গে যুক্ত।—তাকে বুঝেছি। এখনও সেখানে দুর্নীতি প্রচণ্ডভাবে আছে। তাকে যদি বন্ধ করা যায় তাহলে এন. টি. সি. কারখানায় পশ্চিমবাংলায় আরও শ্রমিক নিয়োগের সম্ভাবনা আছে এবং সেটা বাস্তবে রূপায়িত করতে পারব এবং সেইদিকে আমাদের বিশেষভাবে নজর দিতে হবে—সেইটা আমি বলতে চাই। তার সঙ্গে আমি যেটা বলতে চাই সেটা হচ্ছে যে মাননীয় মন্ত্রী মহাশয় নর্থ ব্রুক জুট মিলের কথা বলেছেন। আমি এই সম্পর্কে মহাশয়কে বলতে চাই, ওই যে মালিক চুরি—জোচ্চুরি করে পালিয়ে গিয়েছে, গভর্নমেন্ট ১৬ লক্ষ টাকা ব্যাঙ্ক গ্যারেন্টার হয়েছে, ভারত সরকার গ্যারেন্টার হয়েছেন, কিন্তু বর্তমানে যিনি পরিচালনায় আছেন মিঃ সেনগুপ্ত তাঁকে ধরার অবিলম্বে ব্যবস্থা করা দরকার। তা না হলে ওই কারখানা আবার বন্ধ হবে। যে কথাটা বলতে চাইছি, সেটা হচ্ছে, এন. টি. সিতে সঠিক ব্যবস্থা নেওয়ার দরকার, যদিও আজকে এন. টি. সির লোকসান কমে ৭০ লক্ষ টাকা থেকে ৩৫ লক্ষ টাকায় এসে দাঁড়িয়েছে, তবুও বলব আজকে এর ম্যানেজমেন্টের যদি পরিবর্তন না করা যায় তাহলে আগামী দিনে তিন হাজার শ্রমিক বেকার হয়ে যাবে, কারখানা বন্ধ হয়ে যাবে। অত্যন্ত দুর্নীতি পরায়ণ অসৎ অফিসার বসে আছেন, একজিকিউটিভ অফিসার তাকে অপসারিত করতে হবে। যদি নর্থ ব্রুক জুট মিলকে বাঁচাতে হয় তাহলে ঠিক তেমনি ভাবে আই. আর. সি. আইয়ের কাছ থেকে করতে হবে। এখানে এবং শ্রী দুর্গা কটন মিলস, মোহিনী মিলসের ব্যাপারে বিশেষ নজর দিতে হবে। তা না হলে ওই টাকাগুলো আবার অপচয় হবে। আই. আর. সির থেকে টাকা নিয়ে মালিকরা আবার এই শিল্পগুলিকে নষ্ট করে দিতে পারে। মন্ত্রী মহাশয়-এর দৃষ্টি সেদিকে আকর্ষণ করছি এবং ব্যবস্থা নেওয়ার কথা বলছি। বেশি সময় নেই, আমি খালি একটা গুরুত্বপূর্ণ ব্যাপারের প্রতি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই।

[6-30 – 6-40 P.M.]

রাজ্যের শিল্প বাণিজ্যের উন্নতি নির্ভর করে কলকাতা বন্দরের উপর, শুধু পশ্চিম

বাংলাই নয়, সমস্ত পূর্বাঞ্চলের শিল্প এবং বাণিজ্যের জন্যই এই কলকাতা বন্দর। জব চার্ণকের আমলে ১৫৯০ সালে এই বন্দরের উৎপত্তি, তখন এই বন্দরের সূত্রপাত হয়েছিল তারপর থেকে ৩০০ বছর ধরে এই বন্দরের মধ্য দিয়ে ব্যবসা বাণিজ্য চলেছে এবং এই বন্দরের উপর নির্ভর করে শুধু পশ্চিমবঙ্গ নয় পূর্বাঞ্চলের যা কিছু শিল্প বাণিজ্য সব গড়ে উঠেছে। আজকে সেই কলকাতা বন্দর মজে যেতে শুরু করেছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে একথা জানাতে চাই যে যদি কলকাতা বন্দরকে বাঁচাতে না পারা যায়, পশ্চিম বাংলার শিল্প বাণিজ্য বাঁচবেনা, পশ্চিম বাংলা বাঁচবেনা, পূর্বাঞ্চল বাঁচবেনা। আজকে এই কলকাতা বন্দর যে অবস্থায় এসে পৌছেছে, আমি সে সম্বন্ধে কিছু তথ্য রাখতে চাই, আশা করি আগামী দিনে ব্যবস্থা গ্রহণ করার চেষ্টা করবেন। আমি বিশেষ করে জনতা পার্টির সদস্যদের কাছে বলতে চাই যে কলকাতা বন্দর যদি শেষ হয়ে যায়, যতই চিৎকার করুন না কেন, পশ্চিম বাংলার শিল্প বাণিজ্যকে বাঁচানো যাবেনা। আপনি জানেন যে এই কলকাতা বন্দর এক সময়ে ভারতবর্ষের ৪০ ভাগ ব্যবসা বাণিজ্যের কেন্দ্রস্থল ছিল, ফোর্টি পারসেন্ট ট্রেড এক্সপোর্ট ইমপোর্ট এই বন্দরের মাধ্যমে হত, আজকে কিন্তু এই অবস্থা পশ্চিম বাংলার নেই। আজকে কলকাতা বন্দরে বড় জাহাজ ঢুকতে পারেনা, বন্দর মজে গিয়েছে। আগে যেখানে ৩২ থেকে ৩৪ ফুট ড্রাফ্টের জাহাজ বন্দরে ঢুকত, এখন সেখানে ২২ থেকে ২৪ ফুটের বেশি ড্রাফ্টের জাহাজ ঢুকতে পারে না। এই ড্রাফ্ট হচ্ছে জাহাজ সংক্রান্ত একটা কথা, এ দিয়ে জাহাজের গভীরতা বুঝানো হয়ে থাকে এবং এ দ্বারাই মাল বহনের ক্ষমতা মাপা হয়। এক ইঞ্চি ড্রাফ্‌টে ৪৫ টন মাল বহন করতে পারে, সেই হিসাবে ১০ ফুট ড্রাফ্ট কমে যাওয়া মানে পাঁচ হাজার টন করে মাল বহন কমে যাচ্ছে, অর্থাৎ বড় জাহাজ যেগুলি বেশি মাল বহন করতে পারে, সেই জাহাজ বন্দরে ঢুকতে পারেনা বন্দর শুকিয়ে যাওয়ায়। আমার কাছে যে তথ্য আছে তাতে জানাচ্ছি—গত বছরে ২৬০ কোটি টাকার জুট এই বন্দর দিয়ে রপ্তানি হয়েছে, ১২০ কোটি টাকার চা এই বন্দর দিয়ে রপ্তানি হয়েছে, এখান দিয়ে চামড়া রপ্তানি হয়েছে ৫০ কোটি টাকার, মাইকা রপ্তানি হয়েছে ১৬ কোটি টাকার, এ ছাড়াও আরও বিভিন্ন দ্রব্য রপ্তানি হয়েছে, আজকে পশ্চিম বাংলাকে বাঁচাতে গেলে ফার্টিলাইজার দরকার, তেল দরকার, সেই ফার্টিলাইজার যদি বন্দর শুকিয়ে যায় তো আসবেনা, আর বন্দরকে যদি বাঁচানো না যায় তাহলে যতই শিল্প বাড়াননা কেন, যতই জুট প্রডাকশন হোকনা কেন, বিদেশের বাজারে যাবে কোথা দিয়ে, বন্দর যদি শুকিয়ে যায়? আজকে কলকাতা বন্দরের সঙ্গে শিল্পের প্রসার ওতপ্রোতভাবে জড়িত। ইণ্ডাস্ট্রি অ্যাণ্ড কমারস-এর নার্ভ সেন্টার পশ্চিম বাংলা তথা পূর্ব ভারতের কলকাতা বন্দর। তাই আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যে যদিও এটা তাঁর দপ্তরের নিশ্চয় নয়, তবু কিন্তু তাঁর দপ্তর সঙ্গে ওতপ্রোতভাবে জড়িত। এই নার্ভসেন্টারকে বাঁচানোর জন্য যদি কেন্দ্রের কাছে না বলেন, বন্দর শুকিয়ে যাচ্ছে তার বিরুদ্ধে কেন্দ্রের কাছে বারে বারে যদি প্রতিবাদ না করেন, দাবি না করেন তাহলে আগামী ১০ বছরের মধ্যে ঐ ৫ হাজার টন অধিক মাল বহনকারী জাহাজ কলকাতা বন্দরে ঢুকবেনা। তখন দেখা যাবে একদিন যেমন সপ্তগ্রাম পূর্বভারতে সব চেয়ে বড় বন্দর ছিল কিন্তু আজকে ইতিহাসের পাতায় স্থান পেয়েছে, তেমনি ৩০০ বছরের কলকাতা বন্দর একদিন ইতিহাসের পাতায় স্থান পাবে, পশ্চিম বাংলা শুকিয়ে যাবে, পশ্চিম বাংলার ব্যবসা বাণিজ্য শুকিয়ে যাবে। আমি সর্বশেষে মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই শিল্প প্রসারের সাথে সাথে,

ইণ্ডাস্ট্রি ডেভেলপমেন্টের সাথে সাথে এবং খনিজ সম্পদের উৎপাদনের সাথে সাথে কলকাতা বন্দরকে যাতে আরও বেশি উন্নত করা যায় সেই ব্যবস্থা করতে হবে, কেন্দ্রের বিরুদ্ধে প্রতিবাদ করতে হবে, সমস্ত মাননীয় সদস্যরা যে কোনও দলরেই হোন, এই বন্দরকে বাঁচানোর জন্য ঐক্যবদ্ধ হয়ে কেন্দ্রের কাছে দাবি করুন, এইকথা বলে এই বাজেটকে সর্বান্তকরণে সমর্থন করে আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী প্রলয় তালুকদার ঃ** মাননীয় সভাপতি মহাশয়, মাননীয় শিল্প মন্ত্রী যে বাজেট এখানে পেশ করেছেন তাকে আমি পূর্ণ সমর্থন জানাচ্ছি। আজকে অত্যন্ত কঠিন সমস্যার মোকাবিলা করতে হচ্ছে। কারণ শিল্প উন্নয়নের উপর দেশের সামগ্রিক উন্নয়ন নির্ভর করে। গত ৩০ বছর আমাদের দেশে যে অর্থনৈতিক অবস্থা চলেছে তাতে শিল্পের উন্নয়ন কিছু হয় নি। বৃটিশ আমল থেকে পশ্চিমবাংলা তথা বাংলা দেশ ভারতবর্ষের অন্যতম শিল্প প্রধান রাজ্য ছিল। কিন্তু গত ৩০ বছরের কার্যকারিতার ফলে পশ্চিমবাংলা শিল্পের ক্ষেত্রে অন্য রাজ্যের থেকে পিছিয়ে পড়েছে। আমরা জানি একটা দেশের শিল্পোন্নয়ন নির্ভর করে সামগ্রিক অর্থনৈতিক পরিস্থিতির উপর, জনগণের ক্রয় ক্ষমতার উপর এবং সেই জনগণের ক্রয়ে ক্ষমতা যে কোনও উন্নতিশীল দেশে বাড়ে ভূমি সমস্যা সমাধানের উপর। কৃষক জমি পেলে ভালভাবে উৎপাদন করতে পারলে গ্রামের মানুষের ক্রয় ক্ষমতা বাড়ে এবং সেখানে শিল্প পণ্যের কেনা-বেচা বাড়ে ভাল বাজারের সৃষ্টি হয় এবং তখনই শিল্পের অগ্রগতি সম্ভব হয়। কিন্তু গত ৩০ বছরে যারা ক্ষমতায় আসীন ছিলেন আজকে এই বিধানসভায় তাঁরা বিরোধী পক্ষে আছে, কেউ কংগ্রেস কেউ কংগ্রেস(ই) আবার কেউ জনতা দলেও আছেন। শিল্পের অগ্রগতি রাজ্যের ব্যাপার নয় রাজ্যের ক্ষমতা নাই। সামগ্রিকভাবে শিল্পের অগ্রগতির ব্যাপারে সামগ্রিক ভাবে জাতীয় প্রশ্ন জড়িত আছে। গত ৩০ বছর ধরে কেন্দ্রে এবং এই রাজ্যে যারা ক্ষমতায় ছিলেন স্বাধীনতার পরেও শিল্পোন্নয়নে যেটা মূল প্রশ্ন ভূমি সমস্যার সমাধান করা সেই ভূমি সমস্যার সমাধান তারা করেন নি। গ্রামের মানুষের ক্রয় ক্ষমতা বাড়ানোর দিকে শহরের শিল্প বাড়ানোর দিকে গ্রামে শিল্পজাত দ্রব্য বিক্রি করার দিকে কাজ করেন নি উল্টো দিকে তারা যা করেছেন ভারতবর্ষে পুঁজিপতি ধনতান্ত্রিক অর্থনীতি আমদানি করেছেন এবং তারই অবশ্যম্ভাবী পরিণতি হিসাবে আজকে শিল্পে নানা সঙ্কট বাজারের সঙ্কট জনগণের ক্রয় ক্ষমতা বাড়ার সঙ্কট দেখা দিয়েছে। আজকে ধনতন্ত্রের বিকাশের সঙ্গে সঙ্গে একচেটিয়া পুঁজিপতির বিকাশ ঘটেছে। এটা ভারতবর্ষের অর্থনীতির ক্ষেত্রে একটা প্রধান বিপদ হয়ে দাঁড়িয়েছে এবং এই সামগ্রিক অর্থনীতির প্রশ্নে আমাদের রাজ্য পশ্চিমবাংলা বিচ্ছিন্ন নয় সারা ভারতবর্ষের অর্থনৈতিক অগ্রগতি এর সঙ্গে জড়িত আছে একথা ওনার বাজেট বক্তৃতায় রয়েছে। কিছুক্ষণ আগে আমার বন্ধুবর কমল ভট্টাচার্য মহাশয় কলকাতা বন্দরের কথা বলেছেন। এই বন্দর যেটা একটা নার্ভ সেন্টার সেটা দিনের পর দিন অবহেলিত হয়ে আছে। যদি এই অবস্থা চলে তাহলে আগামী দিনে শিল্পের অগ্রগতি রোধ হবার সম্ভাবনা আছে। গত ৩০ বছরে আমরা দেখেছি প্রাইভেট ক্যাপিটাল ব্যক্তিগত শিল্পগুলি বন্ধের অবস্থার দিকে নিয়ে যাওয়া হয়েছে। কারখানার মেটিরিয়ালের অভাব, যন্ত্রক্ষয় সমস্ত নিয়ে চুরি-জোচ্চুরি নিয়ে ক্রমাগত সিক হয়ে গেছে। ডেপ্রিসিয়েসন হয়েছে কোনও রিপ্লেসমেন্ট হয় নি কোনও নূতন মেশিন রিপ্লেস হয় নি। কি করে নূতন বাজার সৃষ্টি করা যায় সে চেষ্টা হয় নি যার ফলে বিভিন্ন শিল্প ক্রমাগত বন্ধ হয়ে যাচ্ছে।

আমাদের মন্ত্রী সভা আসার পর আমরা দেখেছি একটা কারখানা খোলে তো আর একটা কারখানা বন্ধ হয়ে যায়। যেমন ধরুন বামফ্রন্ট সরকার আসার পরে হাওড়ার শালিমার ওয়ার্কস ৩ বছর বন্ধ থাকার পর খোলা হল। আজকে আমরা দেখতে পাচ্ছি সেই শালিমার ওয়ার্ক্সে আবার বন্ধের নোটিশ পড়েছে। আগামী ৯ই মে থেকে বন্ধ হচ্ছে। কেন হচ্ছে?

[6-40 – 6-50 P.M.]

শালিমার ওয়ার্ক্সের আজকে আর কোনও ওয়ার্কিং ক্যাপিটাল নেই। মুন্দ্রারা সব একে শেষ করে দিয়ে গেছে। বিনানী মেটাল বন্ধ হয়ে গেছে। ভারত জুট মিল বন্ধ। ইণ্ডাস্ট্রিয়াল প্ল্যান্ট বন্ধ। এই রকম বহু কারখানা বন্ধ হয়ে গেছে। প্রেমচাঁদ জুট মিল দীর্ঘদিন ধরে বন্ধ হয়ে আছে। জাটিয়া কটন বন্ধ। এইভাবে হাওড়ার বহু কারখানা বন্ধ হয়ে আছে। রাজ্যের বিভিন্ন জেলায় এই রকম অবস্থা হয়েছে। মাননীয় সভাপাল মহাশয়, আমরা জানি যে কারখানাগুলি রুগ্ন হয়েছে, বন্ধ হয়েছে, সেই সম্পর্কে একটা প্রচার ছিল যে শ্রমিক অশান্তির জন্যই এই ঘটনা ঘটেছে। কিন্তু আজকে এই কথা কেউ বলেন না। আজকে এটা প্রমাণিত সত্য যে মালিকরা কারখানাগুলির সম্পদ দারুণভাবে লুঠ করার ফলেই কারখানাগুলির দরজা বন্ধ হয়েছে। কারখানাগুলি এইভাবে দিনের পর দিন বন্ধ হয়ে গেলে অবস্থাটা কি দাঁড়াবে? এই কারখানাগুলির ভবিষ্যৎ নষ্ট হয়ে যাবে, অর্ডারের পর অর্ডার বাইরে চলে যাবে। বিনানী মেটাল বন্ধ হয়ে আছে। অল্প দিন হল ক্লোজার হয়ে গেছে। এখনও অর্ডার আছে, কিন্তু দীর্ঘদিন এই ভাবে চললে অর্ডারগুলি সব হাত ছাড়া হয়ে যাবে। তারপর আবার সিকনেসের মধ্যে পড়বে। শালিমার ওয়ার্কস ১০০ বছরের পুরানো ঐতিহ্যময় কারখানা। জাহাজ ইণ্ডাস্ট্রির একটা নামকরা কারখানা। একেও এখন আর বাঁচানো সম্ভব হবে না। শুধু তাই নয়, এই কারখানাগুলি বন্ধ হয়ে যাবার পর তিন ভাবে এইগুলি নেওয়া হয়। আই. আর. সি. আই. নেয়, ফাইন্যান্স করে, পশ্চিমবঙ্গ সরকার নেয় এবং কেন্দ্রীয় সরকার নেয়, সেন্ট্রাল গভর্নমেন্ট নেয়। অর্থাৎ পাবলিক আণ্ডারটেকিং-এ ন্যাশনালাইজ করে নেওয়া হয়। নূতন কারখানা আর হয় না, অথচ যে কারখানাগুলি নেওয়া হয়—নেবার পরে দেখা যায় সেই কারখানাগুলি একেবারে ছিবড়ে হয়ে গেছে, নষ্ট হয়ে গেছে। সেই কারখানাগুলি রিকনস্ট্রাকশন করার জন্য স্কীম যেটা করা হয় তার জন্য প্রচুর ওয়ার্কিং ক্যাপিটাল দরকার হয়। সেই টাকা যদি দিতে না পারা যায় তাহলে এই পরিণতি তো হবেই। কারখানাগুলি কোনও প্রোডাকশন দেবে না এবং দেশের জাতীয় সম্পদ নষ্ট হবে এবং কারখানাগুলি ক্রমশ রুগ্ন হয়ে হয়ে মরে যেতে বাধ্য হবে। যেমন আজকে স্যাক্সবি ফারমার ধুঁকছে। কারখানা চলছে বটে তবে কোনও প্রোডাকশন নেই। তার কারণ ওয়ার্কিং ক্যাপিটাল নেই। সরকার যে টাকা দেন সেটা শ্রমিকদের মাইনে দিতেই চলে যায়, শ্রমিকদের দৈনিক কাজের কোনও ব্যবস্থা নেই। ডাইভারসিফিকেশন প্রয়োজন, কিন্তু তার জন্য যে ওয়ার্কিং ক্যাপিটাল প্রয়োজন সেটা তাদের নেই। আই. আর. সি. আই. হুগলি ডকিং অ্যাণ্ড ইঞ্জিনিয়ারিংকে নিয়েছে এর দুটি ইউনিট, একটি শালকিয়ায়, আর একটি নাজিরগঞ্জে অবস্থিত। আই. আর. সি. আই. ১৯৭৩ সালে এই কারখানা নিয়েছে, কিন্তু আজকে বন্ধের মুখে। এই কারখানা নেবার পরে কিভাবে তাকে পরিচালনা করা হবে, কিভাবে ওয়ার্কিং শিডিউল হবে, কিভাবে তার রিকনস্ট্রাকশন প্রোগ্রাম হবে, তার ওয়ার্কিং

ক্যাপিটাল কত হবে, সেসব কিছুই নেই। তার ফলে একটা জরাজীর্ণ কারখানা ক্রমাগত জরাজীর্ণ হয়ে আজকে ধ্বংসের মুখে এসেছে। সেই জন্য মন্ত্রী মহাশয়ের কাছে আমার বিনীত অনুরোধ পাবলিক আণ্ডারটেকিং-এ যেসব কারখানাগুলি আছে সেই কারখানাগুলি সম্বন্ধে একটা বিরাট প্রচার হয়েছে—পাবলিক আণ্ডারটেকিং মানেই গৌরী সেনের টাকা, কোনও কিছুই করতে হবে না। এই রকম হলে পাবলিক আণ্ডারটেকিং-এর ভবিষ্যৎ নষ্ট হয়ে যাবে, সুনামও নষ্ট হবে এবং পাবলিক আণ্ডারটেকিং আমাদের রাজ্যের অর্থনীতির ক্ষেত্রে একটা গ্রিপ এনে দিতে পারে, সেটা তখনই সম্ভব হবে যখন এই পাবলিক আণ্ডারটেকিংকে ভালভাবে পরিচালনা করা যাবে। তাদের ওয়ার্কিং ক্যাপিটাল দিতে হবে, তাদের প্রডাকশন স্কীম করতে হবে, ডাইভারসিফিকেশন করতে হবে, বাজার খুঁজে বার করতে হবে। তা না হলে সেখানে লুঠেপুটে খাবে যা কংগ্রেসি আমলে হয়েছে। কংগ্রেসি আমলে আমরা দেখেছি এই পাবলিক আণ্ডারটেকিংগুলি লুঠেপুটে খেয়েছে। যেমন দুর্গাপুর কেমিক্যালসের কথা আমি বলতে পারি, সেখানে ক্রমাগত লস। এটা ঠিকই দুর্গাপুর কেমিক্যালস যখন তৈরি হয়েছিল ডাঃ বিধানচন্দ্র রায়ের আমলে, তারপর ১৯৬৮ সালে যখন আরম্ভ হল ইনিসিয়াল স্টেজে দেখা গিয়েছে এটা রং, এই কারখানাটি তৈরি করা হয়েছিল ভুলভাবে এবং এখানে ফরেন এক্সপার্ট যারা ছিলেন কনসালটেন্ট ফার্ম, তারা আমাদের ডুবিয়ে দিয়ে গিয়েছেন। তা সত্ত্বেও দুর্গাপুর কেমিক্যালসে আমরা দেখেছি সেখানে ভুতের রাজত্ব চলেছে, সেখানে কোনও হিসাবপত্র নেই। এমনও দেখা গিয়েছে যে তাদের প্রডাকশন আণ্ডারসেল হয়েছে। যেখানে অন্যান্য কেমিক্যাল ইণ্ডাস্ট্রিজ যে সেল করেছে সেখানে দুর্গাপুর কেমিক্যালসের কোনও মারকেট স্টাডি নেই, তারা আণ্ডারসেল করেছে প্রডাকশন। এইভাবে সেখানে কাজ চলেছে। তারপর দুর্গাপুর প্রোজেক্টস লিমিটেড। সেখানে তাদের পাওয়ার ইউনিটে কোনও কাজ নেই, সেটা কমপ্লিটলি বন্ধ। একটা ইউনিট যখন খারাপ হচ্ছে তখন সেটা যে কবে সারানো হবে তার কোনও পরিকল্পনা নেই। সেখানে গোটা কারখানাটিতে এক হাঁটু ধুলো জমে গিয়েছে। যখন হাওয়া দেয় তখন সেই হাওয়ায় ধুলো উঠে এসে জেনারেটারে পড়ে ফলে সেখানে জেনারেশন বন্ধ হয়ে যায়। একটা অরাজক অবস্থার মধ্যে দিয়ে এই প্রতিষ্ঠানটি চলছে। মাননীয় সভাপাল মহাশয়, এই পাবলিক আণ্ডারটেকিংগুলির যে পরিচালকমণ্ডলী থাকে সেই পরিচালকমণ্ডলী চিরকাল থাকে না। যখন কারখানা সম্বন্ধে আলোচনা হয় তখন দেখা যায় আগের পরিচালকমণ্ডলী কুকীর্তি করে চলে গিয়েছে এবং সেখানে নতুন যে পরচালকমণ্ডলী এসেছেন তারা আর সে সম্বন্ধে কিছু বলতে পারছেন না যে কি ঘটনা ঘটেছে। তারা বলেন, আমরা আমাদের পূর্বসুরীর কাছ থেকে এই পেয়েছি, আপনাদের এই জানাচ্ছি। স্যার, স্যাক্সবি ফারমার-এ গেলাম, সেখানে আগের যারা ছিলেন ম্যানেজিং ডাইরেক্টার ইত্যাদি তারা চলে গিয়েছেন ব্লাউজ, ব্রেসিয়ার, সায়া, জুতো ইত্যাদি বিক্রি করে। সেই স্যাকসবি ফারমার, তাদের রেলওয়ে গুডস তৈরি করা এবং বিক্রি করাই হচ্ছে কাজ। স্যার, এইসব করে নানান ভাবে তারা কারখানাটি নষ্ট করে দিয়ে চলে গিয়েছেন। তারপর ডি. পি. এল-এ একই জিনিস আমরা দেখছি। সেখানকার যে পরিচালকমণ্ডলী, তারা চলে গেলেন কারখানাটি নষ্ট করে দিয়ে। সেখানে পাবলিক আণ্ডারটেকিং-এর সুনাম ধুলিসাৎ হয়ে গেল। সেখানে সরকারি কারখানায় কাজ হয়না এটা প্রচার করে দিয়ে তারা চলে গেলেন। তারপর নতুন যারা এলেন তারা বললেন, আমরা এসব কিছু জানি না এবং তারাও কুকীর্তি করে চলে গেলেন। কাজেই ধরা যায়না, কিন্তু আমার কথা হল

তাদের ধরতে হবে, তার ব্যবস্থা করতে হবে। যেমন দুর্গাপুর প্রোজেক্ট লিমিটেডের যিনি ম্যানেজিং ডিরেক্টার, চেয়ারম্যান ছিলেন তিনি আর একটি দপ্তরে চলে গিয়েছেন, আর একটি ইণ্ডাস্ট্রিতে, সেখানে তিনি কি করছেন• আমরা জানি না কিন্তু তিনি সেটা নষ্ট করে দিয়ে চলে গিয়েছেন। তারপর মতীশবাবু বলেছেন যে পাবলিক আণ্ডারটেকিংগুলিতে সমন্বয়ের অভাব রয়েছে—এটা সত্য কথা। সেখানে একটা পাবলিক আণ্ডারটেকিং-এর প্রডাক্ট যদি আর একটা পাবলিক আণ্ডারটেকিং না কেনেন তাহলে পাবলিক আণ্ডারটেকিংগুলি বাজার পাবে কোথা থেকে? কিন্তু সে ক্ষেত্রে আমরা কি দেখছি? আমরা দেখছি, একটা পাবলিক আণ্ডারটেকিং তার মাল বিক্রি করার জন্য ঘুরে বেড়াচ্ছে অথচ আর একটা পাবলিক আণ্ডারটেকিং সেই সিমিলার প্রডাক্ট বাজার থেকে কিনছে। কাজেই সেখানে যদি একটা পাবলিক আণ্ডারটেকিং আর একটা পাবলিক আণ্ডারটেকিংকে সাহায্য না করে, সেখানে যদি সমন্বয় না থাকে তাহলে পাবলিক আণ্ডারটেকিং-এর ব্যবস্থা সফল হতে পারে না। তারপর আমরা দেখছি, পাবলিক আণ্ডারটেকিংগুলি বহু ক্ষেত্রে যে উদ্দেশ্য নিয়ে তৈরি হয় সেই উদ্দেশ্য থেকে তারা দূরে সরে যায়। উদাহরণস্বরূপ আমি অ্যাগ্রো ইণ্ডাস্ট্রিজ কর্পোরেশনের কথা বলতে পারি। তাতে লাভ হয়েছে কিন্তু সেই অ্যাগ্রো ইণ্ডাস্ট্রিজ যে উদ্দেশ্য নিয়ে গঠিত হয়েছিল—অ্যাগ্রো বেসড ইণ্ডাস্ট্রিজ আমাদের রাজ্যে গড়ে তোলা এই ছিল উদ্দেশ্য—সেই উদ্দেশ্য থেকে তারা বহু দূরে সরে গিয়েছে।

[6-50 – 7-00 P.M.]

এখানে অ্যাগ্রো বেসড ইণ্ডাস্ট্রি করা হয়নি। এই অ্যাগ্রো ইণ্ডাস্ট্রিজ কি করছে? তাঁরা ট্রেডিং করছে। তাঁরা ট্রাক্টর ক্রয় করছে এবং বিক্রয় করছে এবং এই ভাবে একটা সার্ভিস করছে। যদিও এর দ্বারা তাঁদের কিছু লাভ হচ্ছে কিন্তু অ্যাগ্রো-ইণ্ডাষ্ট্রি কর্পোরেশন যে মালগুলি বিক্রয় করছে ট্রাক্টর ইত্যাদি সেগুলি স্যাক্সবী ফার্মারও তৈরি করছে কিন্তু তাঁদের মার্কেট নেই। সেখানে সে কমপিটিশনে দাঁড়াতে পারছে না, মার খাচ্ছে। অ্যাগ্রো ইণ্ডাস্ট্রি কর্পোরেশনের মূল উদ্দেশ্য হচ্ছে অ্যাগ্রো বেসড ইণ্ডাস্ট্রিজ আমাদের রাজ্যে গড়ে তোলা কিন্তু তার কোনও ফাংশন এখানে তাঁরা করেনি। শেষে এই কথা বলতে চাই যে জরাগ্রস্ত আমাদের যে শিল্প ব্যবস্থা চলছে তাকে পুনর্জীবন দেবার জন্য মাননীয় মন্ত্রী মহাশয় চেষ্টা করছেন। কিন্তু সঙ্গে সঙ্গে যে পাবলিক আণ্ডারটেকিংস রয়েছে সেগুলিকে যদি ঠিকমতো পরিচালনা করতে না পারা যায়, তার সুনাম যদি প্রতিষ্ঠিত করতে পারা না যায় তাহলে এগুলি ক্রমশ শেষ হয়ে যাবে। কাজেই মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি এই দিকে আকর্ষণ করছি। এই কথা বলে এই বাজেটকে পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** মাননীয় চেয়ারম্যান, স্যার আমি আমার বাজেট বরাদ্দ পেশ করার সময় যে লিখিত বক্তব্য সদস্যদের সামনে পেশ করেছি তাঁর পুনরুল্লেখ করে এই কথাই বলছি যে এই রাজ্যে শিল্পোন্নয়নের ক্ষেত্রে আমার নুতন ভাবে নীতি নির্ধারণ করে এবং সেই নীতিকে মোটামুটি ভাবে রূপায়িত করার জন্য যে চেষ্টা করেছি তাতে আমরা মনে করি যে পশ্চিম বাংলার শিল্পের উন্নয়নের ক্ষেত্রে একটা গতি সঞ্চার করতে পেরেছি। বিরোধী সদস্যদের পক্ষে থেকে যদিও তাঁরা কেউ এখানে উপস্থিত নেই, তবুও মোটামুটি ভাবে বক্তব্য

রাখতে গিয়ে একটা কথা বারে বারে বলার চেষ্টা হয়েছে যে আমরা এই শিল্পোন্নয়নের ক্ষেত্রে সম্পূর্ণ ব্যর্থ হয়েছি। তাঁরা গুটিকতক বিকৃত এবং অসত্য তথ্য তুলে ধরে এই প্রচেষ্টা করেছেন যে আমরা শিল্পোন্নয়নের ব্যাপারে বিগত ১ বছরের মধ্যে কিছুই করতে পারিনি। ডঃ শাশ্বতী বাগ মহাশয়, যদিও তিনি এখানে নেই, তিনি বললেন যে শিল্প মন্ত্রী অর্থাৎ I am presiding over theliquidation of the industries in our state. এবং সেটা বলতে গিয়ে তিনি বললেন যে শিল্পে একটা স্ট্যাগন্যান্স এসেছে এবং সেই ব্যাপারে গুটিকতক তথ্য এখানে তিনি পেশ করলেন। আমি মাননীয় সদস্যকে শুধু এইটুকু বলব যে তিনি যদি আমার লিখিত বক্তব্যটা ভাল ভাবে পড়তেন তাহলে দেখতে পেতেন যে আমাদের ১ বছরের মধ্যে শিল্পোন্নয়নের ক্ষেত্রে আমরা কতখানি এগোতে পেরেছি। আমি তাঁকে ৬ নম্বর পাতার ১৫, ১৬ এবং ১৯ নম্বর প্যারাগ্রাফ দেখতে অনুরোধ করছি। আমি এখানে বলেছি যে ১৯৭১-৭৬ সালের মধ্যে ৯৭০টি প্রকল্প অনুমোদিত হয়েছিল। তার মধ্যে ৫০০টি প্রকল্পে বিনিয়োগের পরিমাণ খুব কম ছিল। এই প্রকল্পগুলির অধিকাংশ ক্ষেত্র রাজ্যের উন্নত এলাকায় অবস্থিত ছিল। এই সময় কালের মধ্যে প্রায় ২০০টি প্রকল্পের যে অনুমোদন সেটা তামাদি হয়ে যায়। প্রকল্পগুলো পর্যালোচনা করে দেখা গেছে এই সময়ের মধ্যে মাত্র ৭৫টি প্রকল্প অত্যন্ত ধীর গতিতে এগিয়ে চলেছে। অর্থাৎ এই সময়ের মধ্যে আমাদের শিল্পায়নের গতি অত্যন্ত শ্লথ হয়েছিল। আমরা ক্ষমতায় আসার পর ১৯৭৭ এবং ৭৮ সালের মধ্যে ৯৩টি প্রকল্প আমরা রূপায়িত করতে পেরেছি, যেখানে ৬ বছরে মাত্র ৭৫টি হয়েছিল—দেড় বছরের মধ্যে ৯০টি রূপায়িত হয়েছে। পূর্ববর্তী ৬ বছরে ৪০৩টি প্রকল্পে বিনিয়োগের পরিমাণ ছিল ৯৩ কোটি ২১ লক্ষ টাকা, আর আমাদের আগামী পাঁচ বছরের মধ্যে ৪ শত ২৫ কোটি টাকা—২৩০টি প্রকল্প রূপায়িত হবে আগামী ২/৩ বছরের মধ্যে এবং তার কাজ শুরু হয়ে গেছে। আমি ডাঃ বাগকে ১৯ প্যারাগ্রাফ দেখতে অনুরোধ করছি, প্রকল্প রূপায়িত করতে গেলে অর্থের দরকার হয়। ১৯৭৬-৭৭ সালে শিল্প প্রকল্পগুলি মঞ্জুর করার জন্য ৭১ কোটি ৯২ লক্ষ টাকা দিয়েছিলেন বিভিন্ন ফাইন্যান্সিয়াল ইনস্টিটিউশন। ১৯৭৫-৭৬ সালে দিয়েছিলেন আরও কম ৪৩ কোটি ৭০ লক্ষ টাকা। আর শুধু ১৯৭৭-৭৮ সালের জন্য আমরা পেয়েছি প্রকল্প রূপায়িত করবার জন্য বিভিন্ন ফাইন্যান্সিয়াল ইনস্টিটিউশন এর কাছ থেকে ১৯ কোটি ৪৪ লক্ষ টাকা। এটা আমার এই লিখিত বক্তব্যের মধ্যে রয়েছে, আমি ডাঃ বাগকে বলেছিলাম তখন, এটা আপনি পড়েননি, আপনি বিকৃত তথ্য এখানে পেশ করেছেন, কিন্তু উনি তা শুনলেন না। তিনি এই বক্তব্য পেশ করে সভার মধ্যে বিভ্রান্তির সৃষ্টি করার চেষ্টা করেছেন। আমাদের কোনও প্রগতি হয়নি, আমি নাকি, I am presiding over the liquidation of the industries in our State. সঙ্গে সঙ্গে আর একটা কথা বলি, তিনি ইকনমিক রিভিউ থেকে তুলে ধরেছেন, একটা কথা তিনি বলেছেন যে সমস্ত ভারতবর্ষে যখন ৮ শতাংশ শিল্পায়ন বৃদ্ধি পেয়েছে, তখন আমাদের প্রদেশে বৃদ্ধি হয়েছে ১ শতাংশ। ইকনমিক রিভিউ, গভর্নমেন্ট অব ওয়েস্ট বেঙ্গল, ১৯৭৮-৭৯ সাল, তার ৭০ পাতায়—আমি বলি, তিনি অঙ্কে একটা ভুল করেছেন। এখানে ভারত সরকারের শিল্পে উন্নতি হচ্ছে, ১৯৭৭ সালে শতকরা ৪ এর একটু বেশি আর আমাদের হচ্ছে শতকরা এক এর একটু বেশি। এর কারণ হচ্ছে, আমাদের প্রদেশে কেন্দ্রীয় সরকারের বড় প্রকল্প খুব কম আছে। কিন্তু অন্যান্য রাজ্যে কেন্দ্রীয় সরকারের বড় বড় প্রকল্প আছে, এই যে সূচক যেটা তৈরি করা হয়েছে, সেই সূচক আমরা

দেখেছি, কেন্দ্রীয় সরকারের বিনিয়োগের অংশ অন্যান্য রাষ্ট্রে অনেক বেশি পশ্চিমবঙ্গের তুলনায় এবং সমস্ত ভারতবর্ষে কেন্দ্রীয় সরকারের যে বিনিয়োগ, তা অন্যান্য শিল্পের বিনিয়োগের তুলনায় অনেক বেশি। অন্যান্য রাজ্যে উৎপাদন বেশি হয়েছে, পশ্চিমবঙ্গে কেন্দ্রীয় সরকারের শিল্প কম, কাজেই এখানে উৎপাদনের হার কম হবেই, এটা অনস্বীকার্য এবং এর জন্য পশ্চিমবঙ্গ সরকারের করণীয় কিছু নেই। স্যার, আর একটা উদাহরণ উনি তুলেছিলেন যে,

[7-00 – 7-10 P.M.]

আমাদের এই রাজ্যে ১৯৭৭ সালে ৪২-টি প্রকল্পের লেটার অফ ইণ্ডাস্ট্রিয়াল লাইসেন্স ইস্যু্য করা হয়েছিল এবং তার মধ্যে মাত্র ৫-টি ইমপ্লিমেন্টেড হয়েছে, আর কটা ক্যানসেল হয়েছে তাও তিনি জানেন। আশ্চর্যের ব্যাপার হচ্ছে তিনি তথ্যটা দিলেন, অথচ তথ্যের মধ্যে অনেক কিছুই চেপে গেছেন। প্রথম কথা হচ্ছে এটা ১৯৭৭ এবং ১৯৭৮ সালের ঘটনা, শুধু '৭৭ সালের নয় এবং এই ৪২-টির মধ্যে ১৯৭৮ সালের ডিসেম্বর পর্যন্ত রূপায়িত হয়েছে ২১টি, অর্থাৎ ২১-টি ইমপ্লিমেন্টেড হয়েছে এবং আরও ২১-টি ইমপ্লিমেন্টেড হওয়ার পথে, কাজ শুরু হয়ে গেছে, আর ২/১ বছরের মধ্যে ইমপ্লিমেন্ট হয়ে যাবে এবং সব চেয়ে বড় কথা হচ্ছে কোনওটাই ক্যানসেল হয়নি। কাজেই এই ধরনের বিকৃত তথ্য দিয়ে হাউসে বিভ্রান্তির সৃষ্টি করা কখনই তাঁর উচিত হয়নি। আর একটা কথা তিনি বলেছেন যে, আমরা আমাদের যে শিল্প নীতি ঘোষণা করেছি তাতে আমরা বলেছি যে, আমরা মাল্টি ন্যাশনাল এবং বিগ হাউসগুলিকে কোনও রকম সুযোগ সুবিধা দেব না, অথচ আমরা নাকি নানারকম সুযোগ সুবিধা তাদের দিয়ে ফেলেছি। আমি তাঁকে আমার ছাপানো বিবৃতির ১২ নং প্যারাটি একবার দেখতে অনুরোধ করছি। সেখানে দেওয়া আছে যে, পশ্চিমবঙ্গে আমাদের আমলে যে শিল্প লাইসেন্স পাওয়া গেছে, লেটার অফ ইনটেন্ট পাওয়া গেছে, আমরা যেগুলি সাহায্য করে পাইয়ে দিয়েছি তার মধ্যে মাত্র শতকরা ৮.১৫ ভাগ মাল্টিন্যাশনাল বিগ হাউস আছে, বাদ-বাকি সমস্তই হচ্ছে মাঝারি এবং অন্যান্য শিল্পপতি; এবং এর সঙ্গে স্টেট সেক্টর আছে, সেন্ট্রাল সেক্টর আছে। স্যার, তিনি আর একটি কথা বলেছেন, স্টেট সেক্টরে স্কুটার তৈরির কথা। এ সম্পর্কে আমি বলতে চাই যে, স্কুটার ইণ্ডিয়া লিমিটেড, "ল্যামব্রেটা" বলে ইতালির যে স্কুটার কোম্পানি আছে তাদের কাছ থেকে নো-হাউ নিয়ে এসে স্কুটার তৈরি করা শুরু করেন। স্কুটার ইণ্ডিয়া লিমিটেডটি ইণ্ডিয়া গভর্নমেন্টের প্রতিষ্ঠান। কংগ্রেসি আমলে এই স্কুটার কারখানাটি খড়গপুরে তৈরি হয়েছিল। কংগ্রেসিরা তৈরি করে গেছে এবং এই স্কুটার ইণ্ডিয়া লিমিটেডে ল্যামব্রেটা ইঞ্জিন দিয়ে যে স্কুটার তৈরি হচ্ছে তার দাম হচ্ছে ৪২০০ টাকা। অথচ বাজাজ কোম্পানি অন্য জায়গা থেকে নো-হাউ নিয়ে এসেছে এবং তাদের স্কুটারের দাম ৩৯০০ টাকা এবং বাজাজের স্কুটার আমাদের স্কুটারের চেয়ে অনেক ভাল। কাজেই বাজাজের স্কুটার বাজরে বেশি বিক্রি হচ্ছে। আমাদের স্কুটার কোম্পানিটি প্রোগ্রাম নিয়েছিল ৭০০০ স্কুটার তৈরি করার, সেখানে মাত্র কয়েক শত তৈরি করেছে। এটা একটা প্রবলেম। আমরা দেখছি প্রত্যেক মাসে এই স্কুটার কোম্পানিতে অন্ততপক্ষে ৩ লক্ষ টাকার মতো লোকসান হচ্ছে। এই লোকসান যাতে উইপ আউট করা যায় তার জন্য আমরা একটা ডাইভারসিফিকেশনের প্রোগ্রাম নিয়েছি।

এটা কংগ্রেসি আমল থেকে আমাদের উপর এমন ভাবে চাপিয়ে যাওয়া হয়েছে যেটাকে আমরা ভায়াবল করতে পারছি না। তা সত্ত্বেও আমরা চেষ্টা করছি এবং আমরা মনে করি ডাইভারসিফিকেশন করে এটাকে ভায়াবল করতে পারব। স্যাক্সবি ফার্মারের কথায় বলছি সেখানে সবচেয়ে বড় অসুবিধা হচ্ছে ওয়ার্কিং ক্যাপিটালের অভাব। ওয়ার্কিং ক্যাপিটাল যে পরিমাণ দরকার তা ট্রেড এক্সচেকার থেকে দেবার ক্ষমতা নেই, এটা যদি ভায়াবল করতে হয় তাহলে সাড়ে তিন কোটি টাকা দরকার যে টাকাটা আমরা স্টেট বাজেট থেকে দিতে পারছি না। আমরা ফাইনান্সিয়াল ইনস্টিটিউটের কাছে গিয়েছিলাম কিন্তু তাঁরা ব্যালান্স শীট দেখে পিছিয়ে যাচ্ছেন। রাজ্য সরকারের একটা সুদ আছে, সেই সুদের অঙ্ক যদি দেখি তাহলে দেখব দেড় থেকে দুই কোটি টাকা ক্যাস লস হয়েছে সুতরাং এই যে একটা ইমাজিনারী বাজেট ৫০/৬০ কোটি টাকা ধরা হয়েছিল তার একটা ইন্টারেস্ট ধরে যে অঙ্ক কষা হয়েছে সেটা আনরিয়্যাল। আমরা মনে করছি পশ্চিমবঙ্গ সরকারের যা কিছু দেনা যেকোনও ইউনিটের ক্ষেত্রে আছে সেই দেনাকে আমরা ইক্যুয়িটি শেয়ারে রূপান্তরিত করব। তাহলে ব্যালান্স শীট দেওয়া হবে এবং তখন ফাইনান্সিয়াল ইনস্টিটিউশন, ব্যাঙ্ক টাকা ধার দেবে, আজকে ব্যালান্স শীট দেখে তারা পিছিয়ে যাচ্ছে, আমরা বহু চেষ্টা করেও এই অর্থ জোগাড় করতে পারিনি, আমরা আশা করছি স্টেট এক্সচেকার থেকে কিছু দিয়ে এবং ব্যাঙ্কের কাছ থেকে ধার নিয়ে স্যাক্সবি ফার্মারের যে অর্ডারগুলি আছে সেইগুলি যদি একজিকিউট করতে পারি তাহলে দু-এক বছরের মধ্যে একে ভায়াবল করতে পারব। এই সম্বন্ধে এই ধরনের পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। মতীশ বাবু বললেন স্যাক্সবি ফার্মারের যে পাম্প এবং পাওয়ার টিলার আছে সেগুলি অ্যাগ্রো-ইণ্ডাস্ট্রিজ কর্পোরেশন বিক্রি করছে না, এটা ঠিক নয়, অ্যাগ্রো-ইণ্ডাস্ট্রিজ কর্পোরেশন এবং স্যাকসবি ফার্মার এক সঙ্গে চলছে। আমাদের যে অ্যাপেক্স কো-অপারেটিভ আছে যার নাম হচ্ছে সেন্ট্রাল ল্যাণ্ড ডেভেলপমেন্ট ব্যাঙ্ক যারা এটা বিক্রি করেন তাদের কাছে গিয়ে আমরা বলেছি যেগুলি ভাল সেইগুলি যদি চাষীরা কিনতে চায় তাহলে টাকা ধার দাও। আমরা বলেছি যে টাকা ধার দেবে সেই টাকায় যদি ৪ হাজার টাকা পাম্পের দাম হয় তাহলে সেটা বেঁধে দাও। কিন্তু আমরা এগ্রিকালচার ডিপার্টমেন্টকে বলছি তোমাদের যে প্রান্তিক চাষী, ছোট চাষী আছে তাদের যে অনুদান দেবে যেটা কেন্দ্রীয় সরকার দিচ্ছেন শতকরা ২৫ ও ৩০ ভাগ সেটা দিয়ে ৪ হাজার টাকার পাম্প তারা কিনবে। এতে এগ্রিকালচার ডিপার্টমেন্ট রাজি হয়েছে।

[7-10 – 7-20 P.M.]

এবার আমরা আশা করছি, কির্লসকার এবং গ্রেসাম অ্যাণ্ড গ্র্যাভেন তাদের পাম্প সাড়ে চার হাজার টাকায় তারা বিক্রি করছে তাহলেই তাদের সঙ্গে আমরা কমপিট করতে পারব এবং যে চাষী আমাদের পাম্প কিনবে তারা কেন্দ্রীয় সরকারের দেয় যে ভর্তুকী প্রান্তিক ও ছোট চাষীদের জন্য সেটা এগ্রিকালচার ডিপার্টমেন্ট তাদের দেবে, কাজেই আশা করছি স্যাক্সবি ফার্মার এবং অ্যাগ্রো-ইণ্ডাস্ট্রিজ কর্পোরেশন ছোট ছোট শিল্পের কাছ থেকে পাম্প তৈরি করে বাজারে বিক্রি করতে পারবে। এন. টি. সি. সম্বন্ধে ডাঃ বাগের জানা দরকার যে এটা ভারত সরকারের পরিচালিত একটি সংস্থা। যদিও এখানে আমাদের মিনিমাম শেয়ার একটা আছে কিন্তু আমাদের কোনও কর্তৃত্ব সেখানে নেই। একথা ঠিক যে বিগত কয়েক বছরের মধ্যে

সেখানে খুব লোকসান হয়েছিল, কিন্তু এইটুকু বলতে পারি ম্যানেজমেন্ট পরিবর্তন হবার পর একজন প্রফেশন্যাল ম্যানেজমেন্টের লোক মিঃ সাঁই সেখানে আসাতে এই লোকসান অনেক কম হচ্ছে। এবং নভেম্বর ফেব্রুয়ারির মধ্যে লোকসান সেখানে অনেক কম হবে লোকসান নীল হবে এর পর মিঃ ব্যানার্জি বলে একজন প্রফেশন্যাল ম্যানেজমেন্টের লোককে টেমপোরারী ভাবে চেয়ারম্যান ম্যানেজিং ডাইরেক্টর করায় আমরা দেখছি তিনি ভালভাবে কাজ করছেন। আমরা আশা করছি এটাকে ভায়াবল ইউনিটে পরিণত করা যাবে। এন. টি. সি'র অধীনে যে সমস্ত মিল আছে তার মধ্যে ১৪টা মিল পশ্চিমবাংলায়, ৪টে উড়িষ্যায় এবং ২টি বিহারে আছে। এই মিলগুলিতে যতগুলি করে স্পিনডিল থাকা উচিত যাতে একটা স্পিনিং মিল ভায়াবল হয় অনেকগুলির ক্ষেত্রে তা নেই। ২৫ হাজার স্পিনডিলেড না হলে কোনও মিল ভায়াবল হবেনা, যাই হোক এন. টি. সির পক্ষ থেকে এই স্পিনডিল গুলোকে বাড়াবার এবং আধুনিকীকরণ করার প্রচেষ্টা হচ্ছে। ডাঃ বাগ একজন কেমিস্ট্রির ডক্টরেট, তিনি বললেন ১১ই নভেম্বর ১৯৭৭ সালে পেট্রোকেমিক্যাল কমপ্লেক্স লেটার অফ ইনটেন্ট্ পেয়েছে, কিন্তু আজ পর্যন্ত কিছু হলনা। আমি জিজ্ঞাসা করছি আপনি একজন কেমিস্ট হয়ে কিভাবে এইকথা বললেন, ২১০ কোটি টাকার প্রোজেক্ট রাতারাতি করা যায়? আরেকটা পেট্রোকেমিক্যাল কমপ্লেক্স বরোদায় যেটা হয়েছে তার প্রোজেক্ট রিপোর্ট সিলেকশন হয়েছে ১৯৭০ সালে, কমিশন হয়েছে ১৯৭৯ সালে—অর্থাৎ ৯ বছর লেগেছে।

**মিঃ চেয়ারম্যান ঃ** আমাদের সময় হচ্ছে ৭-১৯ পর্যন্ত, কিন্তু আরও সময় বাড়ানো দরকার বলে আমি বিধানসভার কার্যবিধির ২৯০ ধারা অনুসারে আবার আধঘন্টা হাউসের মেয়াদ বৃদ্ধির প্রস্তাব করছি, আশা করছি সকলের সম্মতি আছে।

**ডঃ কানাই লাল ভট্টাচার্য ঃ** স্যার, আমি অত্যন্ত দুঃখিত যে, ডঃ বাগের মতন কেমিস্ট তিনিও বললেন যে ভুল হয়েছে। তিনি বললেন পেট্রো কেমিক্যাল কমপ্লেক্স হল না কেন? আমরা ১৯৭৭ সালের ১১ নভেম্বর তারিখে লেটার অফ ইনটেন্ট পেয়েছি কিন্তু এখন পর্যন্ত আমরা লাইসেন্স পাইনি। তিনি এই সম্পর্কে বলতে গিয়ে আই. পি. সি. এলের দৃষ্টান্ত দিচ্ছিলেন। কিন্তু আমি বলব, আই. পি. সি. এল ১৯৭০ সালে লাইসেন্স পেয়েছিল নট লেটার অফ ইনটেন্ট কিন্তু ১৯৭০ সালে কমিশন হয়নি—৯ বছরের ব্যাপার আর আমাদের হলদিয়ায় যে ফার্টিলাইজার প্রোজেক্ট তার ইণ্ডাস্ট্রিয়াল লাইসেন্স হয়েছে ১৯৭১ সালে—এখন ১৯৭৯ সালের মার্চ মাস এখন পর্যন্ত সেটা কমিশন হয়নি, সুতরাং দেখুন্ অবস্থাটা কি? ২৩২ কোটি টাকার প্রোজেক্ট দিল্লি আমাদের এপ্রিসিয়েট করেছে—আমরা ১ বছরে যতটুকু এগিয়েছি তা সত্যিই প্রশংসার যোগ্য। আমরা কি করেছি সেটা বলছি, লেটার অফ ইনটেন্ট পাওয়ার পর আমরা নিজেরা বাইরে গিয়ে বিভিন্ন সংস্থার সাথে দেখা করে এবং আলোচনা করে নোটিশ ইনভাইটিং টেণ্ডার ইস্যু করেছি এবং ১২টি কোম্পানির কাছ থেকে পেয়েছি, তারা ঠিক করছে, তারা মূল্যায়ন করছে এবং করে আমাদের কাছে ডিটেল্ড প্রোজেক্ট রিপোর্ট করে দেবেন। বছরের শেষ দিকে আমরা ইণ্ডাস্ট্রিয়াল লাইসেন্স পাব আশা করছি, তারপর আগামী বছর থেকে কাজ শুরু করতে পারব। টাকা স্টেট সেক্টর থেকে ঠিকমতো জোগাড় করতে পারব বলে আশা করছি এবং স্টেট প্ল্যান থেকেও এই টাকা পাব। আর একটি কথা এখানে বলে রেখে দিতে চাই—আপনি বোধ হয় এই পেট্রো কেমিক্যাল সম্বন্ধে বলতে গিয়ে

এর ভায়াবিলিটি সম্বন্ধে প্রশ্ন তুলেছেন। তারা একটা ইনিসিয়ালি প্রোজেক্ট রিপোর্ট তৈরি করে দিয়েছিল এবং ডিটেল্ড প্রোজেক্ট রিপোর্ট হচ্ছে—আমরা তো মনে করি এই পেট্রো-কেমিক্যালের ব্যাপার নিয়ে যত তাড়াতাড়ি এগুতে পেরেছি সেটা আমরা যথেষ্ট কাজ করেছি বলে এগুতে পেরেছি। আপনি বলেছেন পেট্রো-কেমিক্যাল প্রোজেক্টের মধ্যে আবার মাল্টি-ন্যাশনালকে নিয়ে এসেছেন কেন? কিন্তু আপনার এই কথাটা ঠিক নয়। আপনি যদি বলতেন যে লোহা পারচেজ করেছেন বাইরে থেকে কেন—এটা আলাদা কথা কিন্তু লোহা পারচেজ না করে পেট্রো-কেমিক্যাল করব কি করে? আমরা মাল্টি ন্যাশনাল থেকে নো-হাউ পারচেজ করেছি। যেমন, আই. পি. সি. এল নো-হাউ পারচেজ করেছেন সব বাইরে থেকে তেমনি আমরা নো-হাউ পারচেজ করছি। সুতরাং এত যদি সতী হয়ে থাকেন তাহলে তো কোন ইণ্ডাস্ট্রি করা যাবে না। আর একটি কথা ডাঃ বাগ বলেছেন—একথা ঠিক যে, বাঙালি এনটারপ্রেনিউয়ারস সত্যই কম। এটা দুঃখের কথা, আমি বহু প্রচেষ্টা করছি কিন্তু বাঙালি এনটারপ্রেনিউয়ারস পাচ্ছি না। স্মল স্কেলে পাচ্ছি, তাও কম কিন্তু মিডিয়াম স্কেলে এবং বিগ স্কেলে খুব কমই পাওয়া যাচ্ছে। একমাত্র কল্যান সেনই বেশ বড় বাঙালি দেখলাম। বাঙালি এনটারপ্রেনিউয়ারস যাতে আসেন তারজন্য আমরা চেষ্টা করছি। ঐ তারাতলা ইলেকট্রনিক্স করেছি, আমরা চেষ্টা করব যারা বাঙালি এনটারপ্রেনিউয়ারস নিশ্চয়ই তাদেরকে দেওয়া হবে এবং সেইদিকে দৃষ্টি নিশ্চয়ই দেব।

[7-20 – 7-30 P.M.]

সামসুদ্দিন আমেদ বলে গেলেন কোন নতুন ইণ্ডাস্ট্রি তৈরি হয়নি আমাদের আমলে। আমি কয়েকটা নাম দিচ্ছি যেমন, বল বিয়ারিং প্রোজেক্ট প্রায় ১৯ কোটি টাকার, খড়গপুরে কাজ আরম্ভ হয়েছে। এস. পি. পি. প্রোজেক্টে ইনভেস্টমেন্ট ২২ কোটি টাকা, কাজ এখনও শুরু হয়নি। কসটিক সোডা প্ল্যান্ট ২০ কোটি টাকার, কাজ শুরু হয়ে গেছে। নিউ মিনি পেপার প্রোজেক্ট বিভিন্ন জেলায় বিভিন্ন জায়গায়, কোনও কোনও জায়গায় অলরেডি তৈরি হয়ে গেছে, কোনও কোনও জায়গায় তৈরি হচ্ছে। সামসুদ্দিন সাহেব এখানে আর একটা কথা তুলেছেন যে পাবলিক আণ্ডারটেকিংএ লস এই লসের ব্যাপারে আমি আপনাদের কাছে কিছুক্ষণ আগে বলেছি যে গুটি কতক পাবলিক আণ্ডারটেকিংসে আমাদের লস হচ্ছে এবং লসের অ্যামাউন্ট অত্যন্ত বেশি। এটা পূর্বতন সরকার আমাদের ঘাড়ে চাপিয়ে গেছেন। আমাদের হাতে কোনও ম্যাজিক ওয়ার্ল্ড নেই যে রাতারাতি আমরা সেই লস কমিয়ে আনব। দুর্গাপুর কেমিকেলে যে লস হচ্ছিল সেই লস আমরা রাতারাতি কমিয়ে আনব। দুর্গাপুর কেমিকেল একটা ইন্টিগ্রেটেড সেন্ট্রাল প্রোজেক্ট, এর গলদ হচ্ছে ক্যাপাসিটি ইউটিলাইজেশন ঠিকমতো হচ্ছে না। এই ক্যাপাসিটি ইউটিলাইজেশন যতক্ষণ পর্যন্ত ঠিকমত না হবে ততক্ষণ পর্যন্ত ডাইভারসিফিকেশন করে একে বাঁচানো যাবে না। একটা কনসালট্যান্ট এটাকে দেখেছেন, তাঁরা ডাইভার্সিফিকেসানের কথা বলেছেন, ক্যাপাশিটি ইউটিলাইজেশনের কথা তাঁরা খুব জোর দিয়ে বলেন নি। তবে আরও ২/৪ টি কনসালট্যান্টের সঙ্গে আলাপ-আলোচনা করে এইটুকু স্থির সিদ্ধান্তে আমরা পৌঁছেছি যে এটা ৪টি প্ল্যান্ট নিয়ে একটা ইন্টিগ্রেটেড প্ল্যান্ট, তাদের ক্যাপাসিটি ইউটিলাইজ করার জন্য আমাদের একটা প্রকল্প রচনা করতে হবে, সেই প্রকল্প রচনার কাজে আমরা হাত দিয়েছি এবং এরজন্য যাতে ফাইনান্সিয়াল ইনস্টিটিউশন্স এগিয়ে আসেন তারজন্য

চেষ্টা করছি। গভর্নমেন্টের তরফ থেকে যে ঋণ দেওয়া হয়েছিল সেই ঋণ আমরা ইকুইটি শেয়ারে পরিবর্তন করে এর উপর যে লসের বোঝা চেপে ছিল সেটা পরিবর্তন করার জন্য আমরা চিন্তা-ভাবনা করছি। এছাড়া স্যাক্সবি ফারমারের কথা বলেছেন, ডি. পি. এল. এর কথা আমি আপনাদের সামনে রাখছি। বেকার সমস্যা সমাধানের কথা অনেকেই তুলেছেন, সামসুদ্দিন সাহেবও বলেছেন। স্যার, এটুকু আমি বলতে পারি যে বেকার সমস্যা সমাধান করতে গেলে ইণ্ডাস্ট্রিয়ালাইজেশনের প্রয়োজন এটা সকলেই অনুভব করেন এবং তারজন্য বড় ইণ্ডাস্ট্রি এবং মাঝারি ইণ্ডাস্ট্রি ছাড়া ছোট ছোট ইণ্ডাস্ট্রি এবং কুটির শিল্পের প্রসার দরকার। কিন্তু এটুকু আমরা জানি যে ছোট ছোট শিল্প কিংবা কুটির শিল্প ঠিক গড়ে উঠতে পারে না যতক্ষণ পর্যন্ত না তাকে কাঁচা মাল বৃহৎ শিল্প সরবরাহ করতে পারে। আজকে হ্যাণ্ডলুম ইণ্ডাস্ট্রি দেশের মধ্যে গড়ে উঠবে না যতক্ষণ না স্পিনিং মিল তাকে সূতা সরবরাহ করবে। সেই দিকে লক্ষ্য রেখে পেট্রো কেমিক্যাল কমপ্লেক্স, তার সাথে সাথে বড় বড় ইলেকট্রনিক্স ইণ্ডাস্ট্রি করার এবং বেসিক ফার্মাসিউটিক্যাল ইণ্ডাস্ট্রি করার প্রচেষ্টা আমরা করছি।

কেন্দ্রীয় সরকারকে আমরা বহুবার বলেছি, এখন বলছি, তাদের উপর চাপ সৃষ্টি করছি এবং আশাকরি এগুলি করতে পারলে ছোট এবং মাঝারি শিল্প আমরা গড়ে তুলতে পারব এবং তার মাধ্যমে বেকার সমস্যার সমাধান হবে। আমি অবশ্য একথা বলছি না যে, বেকার সমস্যা একেবারে কমান যাবে। বেকার সমস্যার সমাধান রাতারাতি সম্ভব নয় কারণ অনেক সমস্যা ওঁরা আমাদের উপর চাপিয়ে দিয়ে গেছে। একজন মাননীয় সদস্য প্রফেশনাল ম্যানেজমেন্টের কথা বলেছেন। আমরা আমাদের শিল্প নীতির মধ্যে এই প্রফেশনাল ম্যানেজমেন্টের উপযোগিতা স্বীকার করছি এবং অন্যান্য জায়গায় যে প্রাইভেট এন্টারপ্রাইজগুলি রয়েছে সেখানে হেরিডিটারি ম্যানেজমেন্টের বদলে প্রফেশনাল ম্যানেজমেন্ট যাতে হয় সেইজন্য আমরা শিল্পপতি এবং এন্ট্রাপ্রেনিওরদের উৎসাহিত করছি এবং ইণ্ডাস্ট্রির ম্যানেজমেন্টে প্রফেশনাল লোক এনে উন্নতি করবার চেষ্টা করছি। একজন সদস্য বলেছেন, দুর্গাপুরে অ্যালয় স্টীল প্ল্যান্টের এক্সপ্যানসন হচ্ছেনা। আমি তাঁকে জানাতে চাই, আমাদের যে বই আছে 'রিভিউ অন ইণ্ডাস্ট্রিয়াল গ্রোথ ইন ওয়েস্ট বেঙ্গল'' তার ২৮ পাতায় ১.১৫ প্যারাগ্রাফে বলা হয়েছে অ্যালয় স্টীল প্ল্যান্টের ১ লক্ষ টন থেকে ১ লক্ষ ৭ হাজার টন পার ইয়ার ক্যাপাসিটি বাড়াবার জন্য কেন্দ্রীয় সরকার সিদ্ধান্ত নিয়েছেন এবং তারজন্য খরচ হবে প্রায় ৯ কোটি ৩০ লক্ষ টাকা এবং আশা করি ১৯৭৯ সালের আগস্ট মাসে এটা শেষ হবে। এই খবর বর্তমানে আমার কাছে রয়েছে। মাননীয় সদস্য সতীশ রায় বলেছেন ওয়েস্টিং হাউস পাম্প এবং অ্যাগ্রো-ইণ্ডাস্ট্রিস-এর ব্যাপার। এগুলি আমি প্রথমেই বলেছি। পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্স সম্বন্ধে আমার বক্তব্য হচ্ছে, ইণ্ডিয়া গভর্নমেন্ট ৬০০ কোটি টাকার একটা প্রোজেক্ট করছেন একথা বলে আমাদের সমস্ত প্রকল্প বানচাল করবার চেষ্টা করছেন। তবে আমরা এটা বোঝাতে পেরেছি যে, ২৫০ কোটি টাকার একটা ভায়াবেল পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্স করা যায় এবং আমাদের ইনবিল্ট ক্যাপাসিটি যখন বেশি অর্থাৎ বর্তমানে ৬৪ হাজার টন যেটা রয়েছে সেটাকে আমরা ১ লক্ষ টন করবার চেষ্টা করছি কাজেই ভয়ের কোনও কারণ নেই যে ভায়াবেলিটি থাকবেনা। তারপর, অ্যাগ্রো ইণ্ডাস্ট্রিস কর্পোরেশন সম্বন্ধে মাননীয় সদস্যরা অনেকগুলো প্রশ্ন তুলেছেন। আমি তাঁদের এটুকু বলতে চাই যে, অ্যাগ্রো ট্রেডিং কর্পোরেশন,

